কাজ করেন; এবং

(খ) ঐগুলির প্রতিটিতে প্রতিদিন কত লিটার দুধ উৎপাদন হয় এবং প্রতি লিটার মাদার ডেয়ারি এবং হরিণঘাটা ও বে'গাছিয়া ডেয়ারির দুধের দাম কত?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** (ক) মাদার ডেয়ারির পরিচালনভার ন্যাশনাল ডেয়ারি ডেভেলপমেন্ট বোর্ডের ওপর ন্যস্ত। তাই ঐ ডেয়ারি সম্পর্কিত কোনও তথ্য রাজ্য সরকারের পক্ষে দেওয়া সম্ভব নয়।

হরিণঘাটা দুগ্ধ কেন্দ্রে কর্মচারীর সংখ্যা ২,৪৯৮ জন (দুই হাজার চারশত আটানব্বই) জন; বেলগাছিয়া দুগ্ধ কেন্দ্রে কর্মচারীর সংখ্যা ৪,০৩১ জন (চার হাজার একত্রিশ) জন।

(খ) এবং (গ) এর প্রথমাংশের উত্তরের পরিপ্রেক্ষিতে মাদার ডেয়ারি সম্পর্কিত বর্তমান প্রশ্নটির উত্তর দেওয়া সম্ভব হচ্ছে না।

হরিণঘাটা দুগ্ধ কেন্দ্র থেকে ১৯৮৪-৮৫ সালে দৈনিক গড় উৎপাদিত দুধের পরিমাণ ছিল ০.৩০ লক্ষ লিটার (তিরিশ হাজার) লিটার (আনুমানিক)। বেলগাছিয়া দুগ্ধ কেন্দ্র থেকে এই সময় কালে দৈনিক গড় উৎপাদিত দুধের পরিমাণ ১.৫৫ লক্ষ লিটার (এক লক্ষ পঞ্চান্ন হাজার) লিটার (আনুমানিক) হরিণঘাটা ও বেলগাছিয়া ডেয়ারিতে উৎপাদিত বিভিন্ন প্রকার দুধের মূল্য নিম্নরূপ ঃ—

গরুর দুধ ঃ ৪ টাকা ৫০ পঃ প্রতি লিটার

টোনড দুধ ঃ ২ টাকা ৭০ পঃ প্রতি লিটার

ডবল টোনড ঃ ১ টাকা ৮০ পঃ প্রতি লিটার।

**শ্রী সরল দেব ঃ** ঐ হরিণঘাটা এবং বেলগাছিয়াতে দুগ্ধ উৎপাদন করতে গিয়ে রাজ্য সরকারের প্রতি বছর কত কোটি টাকা লোকসান হচ্ছে সেটা জানাবেন কি?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** নোটিশ চাই। আজকে এই সম্পর্কে বাজেট, সেখানেই বিশদ আলোচনা হবে। আপনি যে প্রশ্ন করলেন তার জন্য নোটিশ দরকার আছে।

**শ্রী সরল দেব ঃ** বাজেটের কথা বাজেটের সময় বলবেন, কিন্তু লোকসানের পরিমাণ কত—সেটা জানতে চেয়ে যে প্রশ্ন এখানে করলাম তার উত্তর নিশ্চয়ই দেবেন?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** এর জন্য নোটিশ চাই।

**শ্রী সরল দেব ঃ** আপনি বিবৃতিতে যা বললেন তাতে দেখতে পাচ্ছি, হরিণঘাটা এবং বেলগাছিয়ার তুলনায় কম থাকা সত্ত্বেও মাদার ডেয়ারির দুগ্ধ উৎপাদনের পরিমাণ বেশি, কিন্তু কস্ট অফ প্রোডাকশন বেলগাছিয়া এবং হরিণঘাটায় অনেক বেশি। বেশি সংখ্যক লোক থাকার কারণেই ওভার-হেড কস্টটা বেশি পড়ছে কি না জানাবেন কি?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** আমি মাদার ডেয়ারি সম্বন্ধে কোনও হিসাব দিইনি, আমি বলেছি—মাদার ডেয়ারির সম্পর্কে হিসাব দেওয়া সম্ভবপর নয়। সুতরাং তার সঙ্গে তুলনামূলক কিছু বলতে পারছিনা।

**শ্রী সরল দেব ঃ** রাজ্য সরকারকে কেয়ার করেই মাদার ডেয়ারি ইন্ডিয়ান অর্গানাইজেশন যেহেতু ওটা কনট্রাক্ট বেসিসে চলছে।

**মিঃ স্পিকার ঃ** যেটা কেন্দ্রীয় সরকারের প্রচলিত সংস্থা, সেটা সব রাজ্যের মন্ত্রী কিভাবে উত্তর দেবেন?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** ওরা প্রতি বছর স্টেটমেন্ট অফ অ্যাকাউন্টস অ্যান্ড অডিট রিপোর্ট তৈরি করে সেটা পাবলিশ করেন, সেটা রাজ্য সরকারকে দিতে পারেন, আবার নাও দিতে পারেন।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, লিটার প্রতি টোনড এবং ডবল টোনড মিল্ক তৈরি করতে সরকার পক্ষ থেকে বছরে কত ভরতুকি দেওয়া হচ্ছে?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** সেই হিসাবটা এখনই দিতে পারছিনা, তবে সেটা তৈরি করা আছে। আজকে বাজেট আছে, সেই সময় যদি হিসাবটা জানতে চান তো বলা হবে। সেখানে স্টাফ কস্ট, প্রডাকশন কস্ট, ট্রান্সপোর্ট কস্ট—সমস্ত কিছুর ব্রেক আপটা তখন বলতে পারব।

**শ্রী সরল দেব ঃ** হরিণঘাটা এবং বেলগাছিয়া ডেয়ারিতে যে দুগ্ধ উৎপাদন হয় সেই দুগ্ধ মফস্বল শহরেও সরবরাহ করা হয় কিনা এবং যে রেট বলেছেন সেই রেটে মফস্বলের ক্ষেত্রেও প্রযোজ্য কি না?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** হরিণঘাটা এবং বেলগাছিয়ার স্কীমটি হল গ্রেটার ক্যালকাটা মিল্ক সাপ্লাই স্কীম এবং আমরা সেই দুধ কলকাতা এবং তার পার্শ্ববর্তী অঞ্চলে সরবরাহ করে থাকি। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার আসার পর আমরা এটাকে একটু সম্প্রসারিত করেছি। সম্প্রসারিত করা হয়েছে কাঁচড়াপাড়া এবং কল্যাণীতে। রাণাঘাট, শান্তিপুর এবং কৃষ্ণনগরেও এই দুধ দেওয়া হচ্ছে। এমন কি, হুগলির দুই-একটি জায়গাতেও হচ্ছে, তবে সেটা নিয়মিত নয়।

[1-40—1-50 P.M.]

**শ্রী বঙ্কিম ত্রিবেদী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কলিকাতার বাইরে যে নামগুলি করলেন তার সবগুলোই নদীয়া জেলার মধ্যে পড়ছে। আমি জানতে চাই নদীয়ার বাইরে কোনও জায়গায় দেওয়া হয় কি?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** মাননীয় সদস্য মনে মনে একটু ক্ষুন্ন হয়েছেন বলে মনে হচ্ছে। হুগলিতে দেওয়া হয়। তবে এখন হুগলিতে দেওয়া বন্ধ আছে এই জন্য যে ডানকুনি মাদার ডেয়ারি হুগলি জেলার কয়েকটি জায়গায় দুধ সরবরাহ করছে এবং ডানকুনি মাদার ডেয়ারির পরিকল্পনা রয়েছে আরো কিছু কিছু বিভিন্ন জেলায় এই কাজটা সম্প্রসারণ করতে পারেন। এই জন্য দিচ্ছি না।

**আবগারি শুল্ক ফাঁকির দায়ে মেসার্স কেরু অ্যান্ড কোম্পানির বিরুদ্ধে মামলা**

***৪৭৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১৯৩২।) **শ্রীবামাপদ মুখার্জি ঃ** আবগারি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আসানসোলে অবস্থিত মেসার্স কেরু অ্যান্ড কোং-এর বিরুদ্ধে আবগারি শুল্ক ফাঁকি দেওয়ার জন্যে কোনও মামলা চলছে কি না; এবং

(খ) চললে, ঐ শুল্ক ফাঁকির পরিমাণ কত?

**শ্রী বিমলানন্দ মুখার্জি :** (ক) হ্যাঁ, চলছে।

(খ) ঐ শুল্ক ফাঁকির পরিমাণ অদ্যাবধি তদন্তের ভিত্তিতে মোট আনুমানিক ১,৫০,৩৬,৩১৫.৯০ টাকা (এক কোটি পঞ্চাশ লক্ষ ছত্রিশ হাজার তিনশ পনেরো টাকা নব্বই পয়সা।

**শ্রী বামাপদ মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই কারখানার মালিক মামলা সম্পর্কে চাপ থাকার জন্য এখানে উৎপাদন কমিয়ে দিয়েছে, এটা সত্য কি না?

**শ্রী বিমলানন্দ মুখার্জি :** এই ব্যাপারে আমার সম্পূর্ণ জানা নেই। তবে অন্য প্রব্লেম দেখা দিয়েছে। ঝোলা গুড় অর্থাৎ মোলাসেস পাওয়া যাচ্ছে না এটা একটা অন্যতম কারণ হতে পারে।

**শ্রী বামাপদ মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি এই কারখানার মালিক শ'ওয়ালেস কেসে জড়িত আছে এবং চেষ্টা করছে এই কারখানা বন্ধ করে দেবার জন্য?

**শ্রী বিমলানন্দ মুখার্জি :** বন্ধ করতে চেষ্টা করছে কিনা এটা আমার জানা নেই, তবে শ'ওয়ালেসে একটা মামলা আছে।

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে মামলার জন্য এই কারখানার উৎপাদন কমিয়ে দিচ্ছে এটা আপনার জানা নেই। আপনি কি অনুসন্ধান করে দেখবেন কি কারণে এই কারখানার উৎপাদন কমিয়ে দিচ্ছে? এর ফলে ভবিষ্যতে কর্মচারিদের উপর ছাঁটাইয়ের খড়্গ নেবে আসতে পারে।

**শ্রী বিমলানন্দ মুখার্জি :** খানিকটা অনুসন্ধান করে যেটা পেয়েছি সেটা বললাম। সাধারণ ভাবে সমস্ত ডিসটিলারিতে যেখানে মদ তৈরি হয় সে ফরেন লিকারই বলুন আর দেশি মদই বলুন সেখানে কাঁচা মালের অভাব রয়েছে এবং সারা ভারতবর্ষেই এই অভাব রয়েছে। শতকরা ৯০ ভাগ আমাদের বাইরে থেকে আনতে হয়। এই জিনিসগুলি ঘটছে। ঠিক মামলার জন্য কমছে কি না সেটা আমার জানা নেই। তবে এই ব্যাপারে আমি আর একবার অনুসন্ধান করে দেখব।

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে কেরু কোম্পানির মামলা হচ্ছে এই মামলা চেপে দেবার জন্য বিশেষ বিশেষ তরফ থেকে চেষ্টা করা হচ্ছে?

**শ্রী বিমলানন্দ মুখার্জি :** চেষ্টা হচ্ছে বলে আমার জানা নেই। ১৯৮৪ সালের গোড়ার দিকে এই ঘটনা আমার নজরে এসেছিল। এটা অনুসন্ধান করতে গিয়ে দেখি ১৯৮০ সাল থেকে ১৯৮৪ সাল পর্যন্ত ইম্পোর্ট পারমিট নিয়ে যে সমস্ত জিনিস যাতায়াত হচ্ছে তাতে সন্দেহ হয়। তখন আমরা আমাদের বিভাগ থেকে প্রয়োজনীয় তদন্ত শুরু করা হয় এবং তদন্ত করতে গিয়ে দেখা যায় এটা একটা জটিল ব্যাপার এবং বিরাট ব্যাপার। তখন আমরা

এটা স্বরাষ্ট্র দপ্তরের হাতে দিয়ে দিই। স্বরাষ্ট্র দপ্তর স্পেশ্যাল আই.জি (এনফোর্সমেন্ট)-এর উপর ছেড়ে দিয়েছে। এই তদন্তের ব্যাপারে অবশ্য আমাদের ডিপার্টমেন্ট সহযোগিতা করছে। কেউ চেপে দিচ্ছে কি না সেটা আমার জানা নেই এবং এই ব্যাপারটা এনফোর্সমেন্টের হাতে দেওয়া আছে।

## ১৯৭৮-৮৫ সময়ে নতুন প্রাথমিক বিদ্যালয়

***৪৭৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১৯৩।) **শ্রী বিশ্বনাথ চৌধুরি :** শিক্ষা(প্রাথমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ১৯৭৮ সাল থেকে ১৯৮৫ সালের ডিসেম্বর মাস পর্যন্ত সময়ে পশ্চিম বাংলায় মোট কতগুলি নতুন প্রাথমিক বিদ্যালয় স্থাপিত হয়েছে?

**শ্রী মহঃ আব্দুল বারি :** ১৯৭৮ সাল থেকে ১৯৮৫ সালের মার্চ মাস পর্যন্ত সময়ে পশ্চিমবাংলায় মোট ৭১০০ টি প্রাথমিক বিদ্যালয়ের কোটা মঞ্জুর করা হয়েছে।

**শ্রী দেবসরন ঘোষ :** যতগুলি মঞ্জুর হয়েছে, ইতিমধ্যে সবগুলিই কি স্থাপিত হয়েছে?

**শ্রী মহঃ আব্দুল বারি :** আমরা যা করেছি তা নিয়ে একটু আগেই তো আলোচনা হয়ে গেল। তারমধ্যে কোনও কোনও জায়গায় মামলা-মোকদ্দমার জন্য কিছু স্কুল এখন স্থাপিত হয়নি। আমার কাছে যতদূর হিসাব আছে, তাতে ১৯৮৪ সালের ডিসেম্বর মাস পর্যন্ত হিসাব অনুযায়ী ইতিমধ্যে ৪ হাজার ৭২টি স্কুল স্থাপিত হয়েছে এবং বাকিগুলিতে মামলা মোকদ্দমার জন্য স্থাপিত হয়নি।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় :** এই চার হাজারের উপর প্রাথমিক স্কুল ইতিমধ্যে হয়েছে বললেন, এ ব্যাপারে আপনার কাছে ডিস্ট্রিক্ট ওয়াইজ ব্রেক আপ আপনার কাছে আছে কি?

**শ্রী মহঃ আব্দুল বারি :** আপনি নোটিশ দিলে এ সম্বন্ধে আপনাকে বলতে পারব।

## পুরুলিয়া জেলায় কল্যাণকেন্দ্রকে মডেল স্কুল করার দায়িত্ব অর্পণ

***৪৭৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৫৬।) **শ্রী নটবর বাগদী :** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য, পুরুলিয়া জেলায় কেন্দ্রীয় শিক্ষানীতি কার্যকর করার জন্যে কল্যাণকেন্দ্রকে মডেল স্কুল করার দায়িত্ব দেওয়া হচ্ছে;

(খ) সত্য হলে এব্যাপারে সরকার থেকে কোনও আর্থিক অনুদান দেওয়া হয়েছে কি; এবং

(গ) এই কল্যাণকেন্দ্রের টাকা তছরূপের দায়ে গত বৎসর ঐ জেলার কোনও অফিসার অভিযুক্ত হয়েছিলেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস :**

(ক) সত্য নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

*(গ) শিক্ষা বিভাগে এমন কোনও সংবাদ নেই।*

**মেদিনীপুর জেলায় পাবলিক লাইব্রেরি**

***৪৭৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬৬৭।) **শ্রী বিভূতিভূষণ দে ঃ** শিক্ষা (সামাজিক, অ-প্রথাগত ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মেদিনীপুর জেলায় বর্তমানে মোট পাবলিক লাইব্রেরির সংখ্যা কত?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** ২৭০টি।

**শ্রী বিভূতিভূষণ দে ঃ** গত বছর এ বাবদ কত খরচ হয়েছে জানাবেন কি?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** নোটিশ দিলে জানাতে পারব।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় নিশ্চয়ই জানেন যে মেদিনীপুর জেলাতে বাংলাদেশের অনেক পুরাতন একটি গ্রন্থাগার - রাজনারায়ণ স্মৃতি পাঠাগার মোট ১৮৫১ সালে স্থাপিত হয়েছিল। সেই গ্রন্থাগারটিকে আরও ভাল করে গড়ে তোলার জন্য রাজ্য সরকার কি কোনও পরিকল্পনা গ্রহণ করেছেন?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** রাজ্য সরকার এটির ব্যাপারে কোনও পরিকল্পনা গ্রহণ না করলেও এতদিনের পুরাতন গ্রন্থাগার, যেটি এতদিন যাবৎ অবহেলিত অবস্থায় ছিল, সেটি আমরা ক্ষমতায় আসার পর একটি বিস্তৃত গ্রন্থাগারে পরিণত করা হয়েছে। এটির বিল্ডিং ইত্যাদি বাড়াবার পরিকল্পনা রাজ্য সরকারের আছে এবং আগামী দিনে তা করা হবে। তবে সুনির্দিষ্ট কোনও পরিকল্পনা আমরা এখনও পর্যন্ত করতে পারিনি।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** আপনি ২৭০টি যে পাবলিক লাইব্রেরির সংখ্যার কথা এখানে বললেন, তারমধ্যে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর কতগুলি হয়েছে বলতে পারেন?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** বামফ্রন্ট আসার পর ২৭০টির মধ্যে ১৮৩ টি।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** এই সমস্ত লাইব্রেরির মধ্যে গ্রামীণ লাইব্রেরিগুলিতে গড়ে বইয়ের সংখ্যা কত বলবেন কি?

**মিঃ স্পিকার ঃ** নোটিশ না দিলে উনি কিভাবে বলবেন?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** আপনাকে এ ব্যাপারে নোটিশ দিতে হবে।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** বর্তমানে লাইব্রেরিগুলিতে কতজন করে স্টাফ নিযুক্ত আছেন; এবং তাদের বেতন পদ্ধতি, বিশেষত লাইব্রেরিয়ানদের অন্যান্য প্রতিষ্ঠাগুলির লাইব্রেরিয়ানদের সমতুল্য কি?

**মিঃ স্পিকার ঃ** আপনি কি লাইব্রেরি ভিত্তিক হিসাব জানতে চাইছেন - না, পুরো সমস্ত লাইব্রেরির হিসাব জানতে চাইছেন? এর জন্য তো আপনাকে নোটিশ দিতে হবে।

**শ্রীমতী ছায়া বেরা ঃ** স্টাফের কথা আমি বলতে পারি। আমাদের মোট তিন ধরনের লাইব্রেরি আছে। জেলা লাইব্রেরিগুলিতে দশজন করে স্টাফ—দারোয়ান, লাইব্রেরিয়ান, অ্যাসিস্ট্যান্ট

লাইব্রেরিয়ান ইত্যাদি আছেন; টাউন লাইব্রেরিগুলিতে স্টাফ আছেন চার জন করে এবং গ্রামীণ লাইব্রেরিগুলিতে দুজন করে স্টাফ আছেন। তবে আপনি নোটিশ দিলে এই তিন ধরনের লাইব্রেরিগুলিতে বেতন-হার কি আছে তা বলে দেব।

**দাবা খেলোয়াড় শ্রী দিব্যেন্দু বড়ুয়ার সুযোগসুবিধা**

***৪৮০।** (অনুমোদিত প্রশ্ন নং *৭৪৯।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস** ঃ ক্রীড়া ও যুবকল্যাণ (ক্রীড়া) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, অর্জুন পুরস্কারপ্রাপ্ত প্রখ্যাত খেলোয়াড় শ্রীদিব্যেন্দু বড়ুয়া এ রাজ্যে সুযোগসুবিধা না পেয়ে অন্য রাজ্যে চলে যেতে বাধ্য হয়েছেন;

(খ) সত্য হলে এর কারণ কি; এবং

(গ) সরকারের নিকট তিনি কি কোনও প্রকার সাহায্যের জন্যে আবেদন করেছিলেন?

**শ্রী সুভাষ চক্রবর্তীঃ** (ক) অর্জুন পুরস্কার প্রাপ্ত শ্রী দিব্যেন্দু বড়ুয়ার রাজ্য ছাড়ার সঠিক কারণ রাজ্য ক্রীড়া পর্ষদের গোচরে নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) শ্রী দিব্যেন্দু বড়ুয়া ক্রীড়া পর্ষদের কাছে তার খেলায় যোগদানের জন্য যখনই আর্থিক সাহায্যের আবেদন করেছেন তখনই ক্রীড়া পর্ষদ সেই সাহায্য মঞ্জুর করেছেন। বিগত তিনটি আর্থিক বছরে শ্রী দিব্যেন্দু বড়ুয়াকে রাজ্য ক্রীড়া পর্ষদের পক্ষ থেকে নিম্ন লিখিত আর্থিক সাহায্য মঞ্জুর করা হইয়াছে।

| | |
|---|---|
| ১৯৮৩-৮৪ | ১২,৪৮৮ টাকা |
| ১৯৮৪-৮৫ | ১২,৬৪৮ টাকা |
| ১৯৮৫-৮৬ | ৯,৪৩০ টাকা |
| মোট | ৩৪,৫৬৬ টাকা। |

[1-50—2-00 P.M.]

**শ্রী সরল দেব** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আর্থিক সাহায্য ছাড়া দিব্যেন্দু বাবু আপনার কাছে বা রাজ্য সরকারের কাছে তার কর্মসংস্থানের কোনও আবেদন রেখেছিলেন কি না?

**শ্রী সুভাষ চক্রবর্তীঃ** না, কোনও কর্মসংস্থানের আবেদন তিনি রাখেন নি।

**মোবাইল ভেটেরিনারি ডিসপেন্সারির পশুকল্যাণ স্পিড বোট**

***৪৮১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬২৪।) **শ্রী সুভাষ নস্কর** ঃ পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, চব্বিশপরগনা জেলার সোনাখালীর (বাসন্তী ব্লকে) মোবাইল

ভেটেরিনারি ডিসপেন্সারির পশুকল্যাণ স্পিড বোটটি অচল অবস্থায় পড়ে আছে;

(খ) সত্য হলে, (১) অচল থাকার কারণ কি এবং (২) ওটি মেরামত করার কোনও ব্যবস্থা হচ্ছে কি না?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** (ক) না।

(খ) (১) এবং (২) প্রশ্ন ওঠে না।

**মেদিনীপুর জেলায় প্রাথমিক বিদ্যালয়ের গৃহনির্মাণ বাবদ অর্থ বরাদ্দ**

***৪৮২।** (অনুমোদিত প্রশ্ন নং *১৯০২।) **শ্রী দীনবন্ধু মন্ডল ঃ** শিক্ষা (প্রাথমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় এ পর্যন্ত কতগুলো প্রাথমিক বিদ্যালয়ের গৃহনির্মাণের জন্য সরকার অর্থ বরাদ্দ করেছেন; এবং

(খ) এর মধ্যে কত অর্থ খরচ হয়েছে?

**শ্রী মহঃ আব্দুল বারি ঃ** কখন থেকে "এ পর্যন্ত" প্রশ্নে তা উল্লেখ না থাকার জন্য উত্তর দেওয়া সম্ভব নয়—তবে ১৯৮৫-৮৬ আর্থিক বৎসরে মেদিনীপুর জেলার গ্রামাঞ্চলে ১২৫টি এবং শহরাঞ্চলে ১৫টি প্রাথমিক বিদ্যালয় গৃহ নির্মাণের জন্য সরকার অর্থ বরাদ্দ করেছেন।

উপরে উল্লিখিত সময়ের মধ্যে কত অর্থ খরচ হয়েছে তা এখনও জানা যায় নি। এখনও সংশ্লিষ্ট কর্তৃপক্ষের কাছ থেকে খরচের হিসাব পাওয়া যায় নি।

**কোচবিহার সদর গভর্নমেন্ট জুনিয়র হাই স্কুল ও মহারানী ইন্দিরা দেবী গার্লস গভর্নমেন্ট জুনিয়র হাই স্কুল**

***৪৮৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫৪৫।) **শ্রী বিমলকান্তি বসু ঃ** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কোচবিহার শহরে সদর গভর্নমেন্ট জুনিয়র হাই স্কুল ও মহারানী ইন্দিরা দেবী গার্লস গভর্নমেন্ট জুনিয়র হাই স্কুল দুইটিকে দশম শ্রেণী বিদ্যালয়ে উন্নীত করিবার কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি; এবং

(খ) না থাকিলে ইহার কারণ কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** (ক) হ্যাঁ।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি বললেন যে উন্নতি করার জন্য যে প্রস্তাব দিয়েছেন সেই ব্যাপারে আমার প্রশ্ন উন্নীত করার ক্ষেত্রে রাজ্য সরকার বিবেচনা করছেন কি না?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আপনি শোনেন নি, আপনার পাশের লোক শুনেছেন, আমি (ক) প্রশ্নের উত্তর হ্যাঁ বলেছি এবং (খ) প্রশ্নের উত্তরে না বলেছি।

**শ্রী সরল দেব ঃ** কতদিনের মধ্যে হবে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** কতগুলি পদ্ধতি আছে, তাতে কিছু সময় লাগবে। আমরা পদ্ধতি অনুসারে এগোচ্ছি এবং আশা করি অল্পদিনের মধ্যে হবে।

**জেলা সমাজ শিক্ষা আধিকারিক**

*৪৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৬৩।) **শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** শিক্ষা (সামাজিক, অ-প্রথাগত ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

ক) ইহা কি সত্য যে, অধিকাংশ জেলায় জেলা সমাজ শিক্ষা আধিকারিক নাই; এবং

(খ) সত্য হইলে, (১) ইহার কারণ কি; এবং (২) কোন্ কোন্ জেলায় সমাজ শিক্ষা আধিকারিক নাই?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** (ক) হ্যাঁ।

(খ) (১) মামলার জন্য পদোন্নতি ঘটানো যায়নি বলে।

(২) কোনও জেলাতে আধিকারিক নেই।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** আমি বলতে চাইছি বিভিন্ন জেলায় যে পদ শূন্য আছে তার জন্য আপনার দপ্তরের কাজ পরিচালনার অসুবিধা হচ্ছে এবং যে মামলা মোকদ্দমা চলছে এতে করে জনমুখী যে সব গ্রন্থাগারের পরিকল্পনা রয়েছে তাতেও অনেক অসুবিধা হচ্ছে এই ব্যাপারে আপনি কি কিছু ভেবেছেন?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** এই ব্যাপারে মাননীয় সদস্যর অবগতির জন্য বলছি যে এই এস.ই.ও. নিয়োগের ব্যাপারে ৬০ পারসেন্ট পদোন্নতি ঘটিয়ে করা হত এবং ৪০ পারসেন্ট ডাইরেক্ট রিক্রুটমেন্টের মাধ্যমে করা হত। এই সরাসরি নিয়োগটা এতদিন পর্যন্ত করা সম্ভব হয়নি। যারা বহুদিন থেকে ই.এস.ই.র পদে পড়ে আছেন তাদের যাতে পদোন্নতি ঘটান যায়, তারা যাতে সিনিয়ারিটি না হারান সেই হিসাবেই আলোচনা হয়েছিল। পরে দেখা যায় যে পদোন্নতি ঘটানো সম্ভব নয়, তাই পি.এস.সি. থেকে একটা ইন্টারভিউ করা হয়েছিল তার একটা প্যানেলও তৈরি হয়ে গেছে। তা থেকে ৪০ পারসেন্ট নেওয়া হবে, এবং এটাকে আমরা ৫টা ডিস্ট্রিক্টে ভাগ করে দেব।

**শ্রী দেবসরন ঘোষ ঃ** মন্ত্রী মহাশয়া জানাবেন কি আপনারা বিভিন্ন জেলায় যে সমাজশিক্ষা আধিকারিক নেন বর্তমানে সেই বিভাগের কাজকর্ম কি ভাবে চলছে?

**শ্রীমতী ছায়া বেরা ঃ** সাধারণত জেলার কাজকর্মগুলো ডি.আই. দেখে থাকেন, তবে ফিজিক্যাল এডুকেশন অফিসারের উপর অতিরিক্ত দায়িত্ব দেওয়া আছে তারাও এটা দেখেন।

## ক্রীড়া বিদ্যালয়ে প্রশিক্ষণের কাজ

***৪৮৬** (অনুমোদিত প্রশ্ন নং *১২৪৮।) **শ্রী নীরোদ রায়চৌধুরি ঃ** ক্রীড়া ও যুব কল্যাণ (ক্রীড়া) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, প্রস্তাবিত ক্রীড়া বিদ্যালয়ে প্রশিক্ষণের কাজ কতদিনের মধ্যে শুরু হবে?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এ সম্পর্কে সরকার চিন্তা ভাবনা করছেন।

**শ্রী নীরোদ রায়চৌধুরী ঃ** এই বিদ্যালয়ে কতজন ছাত্রছাত্রী পড়াশুনা করবে এবং তাদের শিক্ষকদের যোগ্যতা এবং কি কি জ্ঞান থাকলে তারা বিদ্যালয়ে পড়াশুনার জন্য অধ্যয়ন করতে পারবেন।

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** এখানে কোনও অধ্যয়নের ব্যাপারে নয়, এখানে স্পোর্টসের ব্যাপারে প্রশিক্ষণ দেওয়া হবে। ১৫/১৬ বছর বয়সের ছাত্রছাত্রীদের। এখানে ফুটবল, ভলিবল, জিমনাস্টিকস, অ্যাথালেটিকস, সাঁতার-এই ৫টি বিভাগ নিয়ে এখানে করা হবে।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** আপনি যে চিন্তাভাবনা করছেন তার জন্য আপনাকে কনগ্র্যাচুলেট করছি। কিন্তু কোচ যে অ্যাডাপ্ট লি বা কোনও রকম তার বেসিক সার্টিফিকেট আছে কি না সেটা একটু দেখা দরকার। আমার বক্তব্য হল কোচ যারা করেন তারা যদি ভাল কোচিং করেন তাহলে কি তাদের সার্টিফিকেট-র দরকার হয়? কাজেই স্পেশ্যালাইজড লেবেলে কোনও কোচিং স্কীম আছে কি না জানাবেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** রাজ্য সরকারের এই ধরনের কোনও স্কীম নেই। এটা এন.আই.সি. পাতিয়ালায় যে কোচিং ট্রেনিং হয় তাতে আমাদের অঞ্চলে ট্রেনিংয়ের কেন্দ্র চালু হয়েছে। গত ২ বছর আগে এই যুবভারতী ক্রীড়াঙ্গনে। এ ছাড়া আই.এফ.এ.র সঙ্গে আমরা আলোচনা শুরু করেছি যাতে করে বাইরে থেকে কিছু কোচ পর্যায়ক্রমে বিশেষ করে সোভিয়েত রাশিয়া এবং পূর্ব জার্মানি থেকে আনা যায়। এদের আর্থিক দায়দায়িত্ব আই.এফ.এ নেবেন। এবং আমরা তাদেরকে অন্যান্য আনুষঙ্গিকগুলি সাহায্য হিসাবে দেব।

## মাধ্যমিক ও উচ্চ মাধ্যমিক স্তরে সাঁওতালী ভাষায় পরীক্ষা

***৪৮৭।** (অনুমোদিত প্রশ্ন নং *২৩৭২।) **শ্রী উপেন কিস্কু ঃ** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রাজ্যের মাধ্যমিক ও উচ্চ মাধ্যমিক স্তরে সাঁওতালী ভাষায় প্রথম পত্র হিসাবে পরীক্ষা দেওয়ার ব্যবস্থা আছে;

(খ) কোন সালে ঐ সিলেবাস তৈরি হয়েছিল; এবং

(গ) পশ্চিমবঙ্গের কতগুলো বিদ্যালয়ে ঐ ভাষা পড়ানোর ব্যবস্থা আছে?

[2-00—2-10 P.M.]

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** উচ্চ মাধ্যমিকস্তরে সাঁওতালী ভাষা হিসেবে পরীক্ষা দেওয়ার ব্যবস্থা আছে তবে প্রথম ভাষা হিসাবে নয়। (খ) ১৯৭৪ সালের পাঠক্রমে সাঁওতালী প্রথম ভাষারূপে

প্রচলিত হয়। তদনুযায়ী ১৯৭৬ সাল থেকে মাধ্যমিক পরীক্ষা দেওয়ার ব্যবস্থা রয়েছে। উচ্চ মাধ্যমিক স্তরে ১৯৭৬ সালে সিলেবাস তৈরি হয়। (গ) কোনও ছাত্র প্রথম ভাষারূপে সাঁওতালী পড়ে না।

**শ্রী উপেন কিস্কু :** কতগুলি বিদ্যালয়ে এই ভাষা পড়ানোর জন্য শিক্ষক নিয়োজিত হয়েছে এবং পড়ানোর ব্যবস্থা আছে?

**শ্রী কান্তি বিশ্বাস :** বিভিন্ন ভাষাভাষী ছাত্র-ছাত্রীদের পড়াশুনার বিষয়ে আমরা উৎসাহী। এই রকম যদি কোনও বিদ্যালয় থাকে তাহলে ঐ বিদ্যালয় আবেদন করলে শিক্ষক নিয়োগ করার ব্যবস্থা করব এবং স্বাভাবিকভাবে পড়াশুনার ব্যবস্থা করব।

## Adjourment Motion

**Mr. Speaker :** Today I have received two notices of Adjournment Motion. The first is from Shri Kashinath Misra on the subject of deprivation of the employees of Bata Shoe Company from production bonus and the second is from Shri Abdul Mannan on the subject of alleged assault on S.D.J.M. of Arambagh on 20th and 21st March, 1986. This matter was already raised and discussed in the House. How can he again raise this point? I wouldn't allow this notice.

The Members will get opportunity to raise the matters during discussion and voting on demands for grants of the respective departments. Moreover, they may attract the attention of the Ministers concerned through Calling Attention, Question, Mention etc.

I, therefore, withold my consent to the motions. One member of the party may, however, read out the text of the motion as amended.

**শ্রী কাশীনাথ মিশ্র :** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল :—

বাটা কোম্পানি ঘোষণা করছেন যে এক মাস ধরে কারখানায় কোনও উৎপাদন হবে না। তাই গত ৬.৪.৮৬ তারিখ হতে সমস্ত উৎপাদন বন্ধ হয়ে গেছে। কর্তৃপক্ষ লে-অফ বা ক্লোজার কোনও কিছুই ঘোষণা করেন নাই। একমাস কর্তৃপক্ষ উৎপাদন বন্ধ করতে চাইছেন ফলে উৎপাদন ভিত্তিক বোনাসের সুযোগ হতে বঞ্চিত হতে চলেছেন ঐ কোম্পানির প্রায় ১২ হাজার শ্রমিক। উক্ত কারখানাতে কোনও শ্রমিক অসন্তোষ নাই, কিন্তু কর্তৃপক্ষ যে ব্যবস্থা গ্রহণ করেছেন তাতে শ্রমিক অসন্তোষের মাধ্যমে অরাজকতার সৃষ্টি হবে বলে আশঙ্কা।

## Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker :** I have received seven notices of Calling Attention namely :-

1. Non-functioning of tube-wells at Shyampur

| | |
|---|---|
| 3lock No.I & II- | — Shri Gour Hari Adak. |
| .. Alleged attack upon Shri Ajit Panja, at Bamungachi, Duttapukur on 5.4.86. | — Shri Kashinath Misra. |
| . Arrest of Dr. Subrata Chakraborty, House Physician of Dr. B.C. Roy Police Hospital | — Dr. Manas Bhunia. |
| . Increase in the activities of communal forces in Murshidabad district- | — Shri Bankim Tribedi |
| . Reported damage caused by hail storm in Burdwan district | — Shri Anil Mukherjee |
| . Construction of Houses for Fishermen at Digha. | — Shri Abanti Mishra. |
| . Contemplation for Amendment of Tenancy Act. | — Dr. Sushovan Banerjee. |

I have selected the notice of Shri Kashinath Mishra on the subject f alleged attack upon Shri Ajit Panja, at Bamungachi Duttapukur on .4.86.

The Minister-in-charge will please make a statement today, if pos- ble or give a date.

**Shri Patit Paban Pathak :** On 16th April, 1986.

**Statement under Rules 346**

**Mr. Speaker :** Shri Patit Paban Pathak, Minister-of state-in-Charge f Home (Parlimentary Affaires) Department will make under rule 346 f the Rules of procedure and Conduct of Business in the West Bengal egislative Assembly regarding attack on Shri Satya Ranjan Bapuli, I.L.A. and Shri Monoranjan Halder, M.P., on the 30th March, 1986.

**Shri Patit Paban Pathak :**

Mr. Speaker, Sir,

I rise to make the following statement in connection with the omplaint made by Hon'ble Member Shri Satya Ranjan Bapuli that he nd Shri Monoranjan Halder, M.P., were attacked and confined by the PI(M) supporters at Kuamuri P.S. Patharpratima on the 30th March, 986. I have had the matter looked into immediately and I find that the cts are as follows :—

Sarbashree Bapuli and Halder visited Kuamuri in order to hold a local meeting of Congress(I). When the meeting was in progress about 100/150 villagers came in a procession and stopped at a distance. They wanted to discuss the matter relating to distribution of loan forms with the M.L.A. and the M.P. The latter refused to meet this group but instead wanted two or three of them to meet them. This was not acceptable to the demonstrators but they left the place peacefully.

After the meeting was over, Shri Bapuli and Shri Halder along with few of the followers were returning to Kuamurighat. Shri Bapuli and Shri Halder and one or two were in a Rickshaw yan. At about 6.30 P.M., some villagers mostly CPI(M) supporters stopped the rickshaw and wanted to know the reason why they were denied the opportunity of meeting the M.L.A. and the M.P. and sought clarification regarding distribution of loan. There was a hot alttercation at this point of time and some jostling and pushing. Shri Subodh Nayabhar and Subhod Maity intervened and pacified their supporters. The M.P. and the M.L.A. agreed to meet the demonstrators at kuamuribazar at their request and they proceeded towards Kuamuribazar for the meeting after taking tea and refreshment in a tea shop. At the meeting, the people drew their attention to the discrimination meted out to them and undue preference being shown to Congress supporters in distribution of loan forms by Sagar Gramin Bank. Even though the people were not satisfied about what Shri Bapuli tried to explain, they left the place peacefully. After this, Shri Bapuli and Shri Halder boarded a launch and proceeded to Raidighi and about 11.30 p.m. sent a message to the S.P., south 24-parganas and others that the two of them were attacked and confined by CPI(M) supporters between 6.30 p.m. and 9.30 p.m. They had alleged that they were attacked with deadly weapons and were threatened with death.

The complaint lodged by Shri Bapuli is reported to be highly exaggerated. It is true that the local people stopped the rickshaw in which Shri Bapuli and Shri Halder were travelling and hot exchange took place for about 15/20 minutes. The CPI(M) supporters or for that matter any of the demonstrators were not armed with deadly weapons and neighter they threaten the two with death.

At Raidighi, Shri Monoranjan Halder, Shri Adam Safwi Mondal and Shri Pradyut Pramanik were attended by a Medical Officers of Rural Hospital at 11.30 p.m. The injuries were minor in nature.

It appears on enquiry that in the 1st week of March, 1986 about 300 loan forms from Sagar Gramin Bank were distributed by the M.L.A.

and M.P. in Heramba Gopalpur Anchal to Congress supporters. The forms were distributed through Booth Committee of Congress(I) and the claims of other villagers were ignored. The proposed loan was possibly under the scheme of Economic Upliftment of Poorer Sections organised by the Bank. There is a strong resentment among the local people over this, especially because this area is very poor and is affected by saline water.

On the complaint of Shri Basanta Giri, Congress (I) Anchal Prodhan of Heramba-Gopalpur Anchal, a case was started by Patharpratima P.S. Shri Bijoy Hati and Tufan Bikram were arrested on 2.4.86 and investigation of the case is proceeding. A police picket has been set up in that area. Fourteen persons mentioned in the F.I.R. surrendered in the court of S.D.J.M. Dimond Harbour on the 3rd April, 1986.

**Mr. Speaker :** This will be circulated.

**Shri Abdus Sattar :** They got injuries.

**Mr. Speaker :** He said that there was jostling.

## MENTION CASES

[2-10—2-20 P.M.]

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন পশ্চিমবাংলার বিভিন্ন হাসপাতালে একটা চরম দূরবস্থা শুরু হয়েছে এবং হাসপাতালগুলি বিভিন্ন কারণে বন্ধ হতে চলেছে। এই অবস্থায় একটা ভয়াবহ উদ্বেগ দেখা দিয়েছে। আপনি জানেন কল্যাণীর ২৫০ জন ডাক্তারের ধর্মঘটের ফলে ওখানকার ৩টি হাসপাতাল বন্ধ হতে চলেছে এবং কলকাতার বুকের উপর হাসপাতালগুলিও বন্ধ হতে চলেছে। হাসপাতালগুলির উপর দিয়ে একটা ভয়াবহ অবস্থা চলেছে। হাসপাতালগুলিতে দেখা যাচ্ছে কোথাও ডাক্তারদের স্ট্রাইক চলছে, কোথাও ছাত্রদের স্ট্রাইক চলছে, আবার কোথাও কর্মচারিদের স্ট্রাইক চলছে। এই পরিপ্রেক্ষিতে হাসপাতালগুলিতে একটা অরাজকতা চলেছে এবং হাসপাতালগুলি রোগীবিহীন অবস্থায় চলছে। সেখানে ওষুধ নেই, অ্যাম্বুলেন্স নেই। এই ভয়াবহ অবস্থার পরিপ্রেক্ষিতে একটা উচ্চ পর্যায়ে তদন্ত করা প্রয়োজন। কেন না, হাসপাতাল মাইনডেড জনসাধারণ চিকিৎসার সুযোগ থেকে বঞ্চিত হচ্ছেন। স্যার, আপনি ব্যাপারটা দয়া করে দেখুন, তা না হলে জনসাধারণ চিকিৎসার সুযোগ থেকে বঞ্চিত হবেন।

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয় উত্থাপন করতে চাই। স্যার, আপনি জানেন বিগত ২ বছর ধরে রানিনগর এলাকায় প্রচন্ড ভাবে সন্ত্রাসের রাজত্ব চলেছে। আপনি শুনেছেন যে, কিছুদিন আগে খেমরাজপুর, পাহাড়পুর এলাকায় বীভৎস হত্যাকান্ড হয়েছে। বহু বাড়িতে ছিনতাই হয়েছে, ডাকাতি হয়েছে, লুঠ তরাজ প্রচন্ড ভাবে চলেছে। তার অন্যতম নায়ক হচ্ছে সইদুল। এই সইদুলকে গত

৩/৪/৮৬ তারিখে মুর্শিদাবাদ রেজিস্ট্রি অফিসের কাছে সকালবেলায় পাবলিক ধরে দেয় পুলিশের হাতে। শিব ব্যানার্জি নামে একজন অফিসার তাকে ধরে নিয়ে আসে। সব চেয়ে অদ্ভুত ব্যাপার হচ্ছে এই, ৪/৪/৮৬ তারিখে সকাল বেলায় এই আসামিকে আর লক আপে পাওয়া গেল না। গোটা লালবাগের লোক, মুর্শিদাবাদের মানুষ আজকে ভীত সন্ত্রস্ত। এই ভাবে যদি থানা লক আপ থেকে শোভরাজের মতো সন্ত্রাস সৃষ্টিকারী খুনী আসামি পালিয়ে যায় তাহলে প্রশাসন সম্পর্কে জনসাধারণের মনে প্রশ্ন জাগা স্বাভাবিক এবং এর দ্বারা বামফ্রন্ট সরকার হেয় প্রতিপন্ন হয়ে যাচ্ছে। তাই এই ব্যাপারে আমি স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, এর জন্য প্রকৃত পক্ষে কে দায়ী, কোন অফিসার দায়ী এবং এই সব নামকরা সমাজবিরোধীদের সঙ্গে পুলিশের অশুভ আঁতাত আছে কি না, এটা প্রকৃতভাবে দেখবার জন্য একটা তদন্তের ব্যবস্থা করা হোক।

**শ্রী বঙ্কিম ত্রিবেদী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, মুর্শিদাবাদ জেলার কান্দি মহকুমায় ব্যাপক খরা শুরু হয়েছে ফলে সেখানকার বোরো ধান জলের অভাবে শুকিয়ে যেতে বসেছে। স্যার, প্রতি বছর কুয়ে, দ্বারোকা, ময়ুরাক্ষীর মাধ্যমে ময়ুরাক্ষীর জলাধার থেকে জল ছাড়া হয় এবং সেই জল চাষীরা তাদের বোরো ধান বাঁচায়। এবারে শত আবেদন-নিবেদন সত্ত্বেও সেই জল পাওয়া যায়নি। মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি, অবিলম্বে সেখানে এই সব নদীপথে ময়ুরাক্ষীর জলাধার থেকে যাতে জল ছাড়া হয় তিনি সে ব্যবস্থা করুন। এখানে মাননীয় কৃষিমন্ত্রী মহাশয় উপস্থিত আছেন, এ বিষয়ে আমি তারও দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কমলাকান্ত মাহাতো ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন দপ্তরের মন্ত্রী এবং মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়দের দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে, পুরুলিয়া জেলার মানবাজার দু নং পঞ্চায়েত সমিতি এলাকায় বড়তোড়িয়া জামতোড়িয়া গ্রাম পঞ্চায়েতের প্রধান বিগত দুবছর ধরে এই গ্রামপঞ্চায়েতের জন্য বরাদ্দকৃত অর্থ যথাযথভাবে খরচ করছেন না এবং এ বছর তিনি উদ্দেশ্যপ্রণোদিতভাবে জামতোড়িয়া বিদ্যালয়ে সরকার পাঠ্যপুস্তক বন্টন করেননি। স্যার, এই পুস্তক বন্টন ও হিসাবের দাবিতে গত ৪ঠা এপ্রিল জামতোড়িয়া স্কুলের কিছু শিক্ষক, ছাত্র, অভিভাবক এবং ঐ এলাকার ক্ষেতমজুররা একটি স্মারকলিপি নিয়ে ঐ গ্রামপঞ্চায়েতকে পূর্বাহ্নে জানিয়ে মিছিল করে ডেপুটেশন দিতে গিয়েছিলেন। স্যার, সেই মিছিল যখন প্রধানের অফিসের সামনে পৌঁছায় ঠিক সেই সময় ঐ প্রধানের কিছু পোষা গুন্ডা লাঠি, পাথর, লোহার রড ইত্যাদি নিয়ে ঐ মিছিলের উপর আক্রমণ চালায় ফলে ৭/৮ জন শিক্ষক, ছাত্র এবং অন্যান্য যারা ছিলেন তারা আহত হন। স্যার, আপনার মাধ্যমে পঞ্চায়েত মন্ত্রীর নিকট আবেদন, এই গ্রামপঞ্চায়েতের হিসাবের ব্যাপারে অবিলম্বে তদন্ত করা হোক এবং মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে অনুরোধ, গুরুত্ব সহকারে বিষয়টি দেখে অপরাধীদের শাস্তি দিন। এ বিষয়ে স্যার, একটা কথা বলতে চাই, ঐ প্রধান হচ্ছেন কংগ্রেসের নির্বাচিত গ্রামপঞ্চায়েত প্রধান।

**শ্রী অনুপকুমার চন্দ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, দুর্ভাগ্যের বিষয় তিনি এখানে উপস্থিত নেই, আমি তাই মাননীয় মন্ত্রী মহাশয় যাঁরা এখানে উপস্থিত আছেন তাঁদের

দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন, চেতলা অঞ্চলে এক সময় সারা কলকাতা তথা পশ্চিমবঙ্গের মধ্যে সমাজবিরোধীদের প্রচন্ড উৎপাতের স্থান ছিল। সমাজবিরোধীদের উৎপাতে এক সময় ঐ এলাকার লোকজন ব্যতিব্যস্ত হয়ে পড়েছিল। বেশ কয়েক বছর ঠান্ডা থাকার পর হঠাৎ দেখা যাচ্ছে ঐ এলাকায় নতুন করে সমাজবিরোধীদের উৎপাত আরম্ভ হয়েছে। এরজন্য স্যার, আমি সম্পূর্ণরূপে পুলিশ প্রশাসনকে দায়ী করব। তার কারণ, কোর্টে যে সমস্ত খুনী আসামি বেল পায় সেই সময় এটা ঠিক করা থাকে যে ঐ অঞ্চলে সে ঢুকতে পারবে না বা নতুন করে কোনও উৎপাত সে করতে পারবে না। স্যার, এই সমস্ত খুনী আসামিরা বেল পাচ্ছে পুলিশের গাফিলতিতে তার কারণ ঠিক সময় পুলিশ কোর্টে তাদের বিরুদ্ধে চার্জশিট দাখিল করতে পারছে না। সেই সমস্ত সমাজবিরোধীরা নতুন করে সেই সব অঞ্চলে উৎপাত করছে, পুলিশ তাদের ধরছে কিন্তু কোর্টে তাদের জামিন নামঞ্জুর করানোর জন্য কোনও রকম ব্যবস্থা পুলিশের পক্ষ থেকে গ্রহণ করা হচ্ছে না। ঐ অঞ্চলে নতুন করে এই উৎপাত আবার আরম্ভ হয়েছে। স্যার, এ ছাড়া কলকাতার বুকে আর একটা নতুন উৎপাত আরম্ভ হয়েছে যার ধাক্কা বাড়িওয়ালা, ভাড়াটে, সাধারণ মধ্যবিত্ত মানুষ সকলের উপরই এসে পড়ছে। উৎপাতটা হচ্ছে, এদের কাছ থেকে টাকা তোলার একটা প্রচেষ্টা বিভিন্নভাবে দেখা দিয়েছে।

[2-20—2-30 P.M.]

যাকে 'তোলা' তোলা বলে। সেই 'তোলা' তুলতে গিয়ে সেখানে মানুষকে ব্যতিব্যস্ত করা হচ্ছে। কেউ যদি একটা জমি কেনে, কেউ যদি একটা বাড়ি ভাড়া নেয়, সেখানে এই গুন্ডা বদমায়েসরা তাদের উপরে অত্যাচার করছে এবং ১০ হাজার, ২০ হাজার, ৩০ হাজার টাকা পর্যন্ত তাদের উপর ডিমান্ড করছে। আমার কাছে খবর আছে যে ১।। লক্ষ টাকা পর্যন্ত ডিমান্ড করা হয়েছে। এক জন লোক একটা বাড়ি নিচ্ছে, সে ভাড়াটে হিসাবে বাড়িতে থাকবে তার উপরে ১।। লক্ষ টাকা ডিমান্ড করা হয়েছে। সে যদি ১।। লক্ষ টাকা না দিতে পারে তাহলে সেখানে বাস করতে পারবে না। কাজেই আমি আপনার মাধ্যমে এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সি.পি.এম. পার্টির পক্ষ থেকে অনেকে অনেক কথা বলছেন।

**শ্রী হারান হাজরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং পরিবহন মন্ত্রী মহাশয়ের প্রতি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে সমস্ত রেলের সমস্ত ডিভিসনে প্রতি বছর কেন্দ্রীয় সরকার বছরে ২/৩ বার রেলের ভাড়া বাড়াচ্ছেন। এর জন্য সমস্ত রেল যাত্রীরা একটা অসহায় অবস্থার মধ্যে আছে। আমি দক্ষিণ পূর্ব রেলওয়ের খড়্গপুর ডিভিসনে ট্রেনে যাতায়াত করি। সেখানে প্রতিদিন ট্রেন ১ ঘন্টা, ২ ঘন্টা এমন কি ৩ ঘন্টা বিলম্বে ট্রেন আসে এবং যার ফলে প্রতি স্টেশনে বিক্ষোভে মানুষ ফেটে পড়ছে এবং হাজার যাত্রীসাধারণ যারা ঘড়গপুর থেকে হাওড়ার মধ্যবর্তী স্টেশন থেকে অফিসে, আদালতে এবং কলকারখানায় আসে তারা ঠিক সময়ে তাদের কর্মস্থলে পৌছতে পারে না এবং তার ফলে তাদের বেতন কাটা যায়। আমি সে জন্য কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করার জন্য মাননীয় মুখ্যমন্ত্রী এবং পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অম্বিকা মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি দেখেছেন যে হাওড়া ব্রিজ ভারতবর্ষের একটা ল্যান্ড মার্ক ছিল। সেই হাওড়া ব্রিজ এখন আর ল্যান্ড মার্ক হিসাবে নেই, এখন সেটা ট্রাফিক জ্যামের সিম্বল হয়ে গেছে। সারা ভারতবর্ষের মানুষ জানে যে হাওড়া থেকে কলকাতা আসতে গেলে বেশ খানিকটা সময় নিয়ে আসতে হবে এবং যাবার সময়েও আমরা ধরে নেব যে হাতে সময় নিয়ে না বের হলে ট্রেন ধরতে পারা যাবে না। এখনই মাননীয় সদস্য বললেন যে ট্রেনের জন্য আসা যাওয়া করতে দেরি হচ্ছে। কিন্তু হাওড়া থেকে এখানে আসতে গিয়ে অশোকবাবুর কি অবস্থার মধ্যে পড়তে হয়েছে, তিনি এখানে দেরিতে এসে পৌঁচেছেন। সুতরাং আমি এই কথা বলতে চাই যে হাওড়ার ওপাশে একটা সাব ওয়ে হয়েছে, কলকাতায় একটা ফ্লাইওভার হয়েছে এই ট্রাফিক জ্যাম বন্ধ করার জন্য। তাসত্ত্বেও আমরা দেখছি যে প্রতিদিন ঘন্টার পর ঘন্টা, এমন কোনও দিন নেই যে ওখানে ট্রাফিক জ্যাম হয়নি। এর প্রধান কয়েকটি কারণ আছে। প্রধান কারণ হচ্ছে শুধু হাওড়া ব্রিজের ট্রাফিক জ্যাম নয়, এদিকে ডালহৌসী স্কোয়ার, আর ওদিকে শিবপুর থেকে শালকিয়া পর্যন্ত ট্রাফিক জ্যাম হচ্ছে এবং লক্ষ লক্ষ কোটি কোটি টাকার ফুয়েল নষ্ট হচ্ছে। এর কারণ হচ্ছে এখানে ট্রাফিক ল'ভায়োলেট করছে, পুলিশ ট্রাফিক কন্ট্রোল করতে পারছে না। হাওড়ার ওদিকেও আপনি দেখবেন না যে কোনও পুলিশ কন্ট্রোল করছে, হাওড়া ব্রিজের উপরেও কোনও পুলিশ নেই, আবার কলকাতার এইদিকেও কোনও পুলিশ দেখতে পাবেন না।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে উচ্চ শিক্ষা মন্ত্রী মহাশয়ের প্রতি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। সুরেন্দ্রনাথ কলেজের প্রিন্সিপাল বর্তমানে যিনি রয়েছেন, তার ১৯৮৪ সালের ৩১ জানুয়ারি রিটায়ার করার কথা ছিল। কিন্তু ২ বছর এক্সটেনশন হয়। কোর্ট থেকে অর্ডার নিয়ে ভদ্রলোক এক্সটেনশন নেন এবং এখনও অধ্যক্ষের পদে কাজ করে যাচ্ছেন। আপনি দেখবেন যে এক্সটেনশন পিরিয়ড ছিল ৩১/১/৮৬ পর্যন্ত। কিন্তু এখন পর্যন্ত তার এক্সটেনশনের কোনও দরখাস্তও নেই গভর্নিং বডির কাছে। আমি উচ্চ শিক্ষা মন্ত্রীর কাছে অনুরোধ করছি যে অবিলম্বে এই গভর্নিং বডির উপরে হস্তক্ষেপ করুন এবং হস্তক্ষেপ করে বেআইনি ভাবে যে প্রিন্সিপাল আছেন, তাকে সরিয়ে দিয়ে যাতে নতুন করে প্রিন্সিপাল নিয়োগ করা যায় তার ব্যবস্থা করুন। বর্তমানে দেখছি, এই এক্সটেনশন পিরিয়ড ৩১/১/৮৬ তারিখে পার হয়ে গেছে, কিন্তু তিনি এখনও পর্যন্ত নতুন করে এক্সটেনশনের জন্য দরখাস্ত পর্যন্ত করেননি। সুতরাং এই গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে আমি আবেদন করছি তিনি ওখানকার গভর্নিং বডির বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করুন এবং এই ব্যাপারে হস্তক্ষেপ করুন এবং বেআইনি ভাবে এই যে প্রিন্সিপালকে রাখা হয়েছে, তাকে সরিয়ে নতুন প্রিন্সিপাল বসানোর ব্যবস্থা করা হোক।

**ডাঃ সুকুমার রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী বিনয় চৌধুরি মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ব্যাপারটা হল, আপনি জানেন ১৯৭৪ সালে পশ্চিমবঙ্গ সরকার কর্মচারিদের ক্ষেত্রে প্রযোজ্য একটা রিভার্সন অর্ডার, ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্টের ফাইন্যান্স ডিপার্টমেন্ট থেকে বার করা হয়েছিল। তার পরিপ্রেক্ষিতে তারা হাইকোর্টে গিয়েছিল এবং সেখান থেকে তারা একটা স্ট্যাটাসকো অর্ডার পেয়েছে। এই জিনিসটা হচ্ছে

নর্মাল বেনিফিটস যেগুলো কর্মচারিদের ছিল, সেটা রিভার্সন করে দেওয়া হয়েছিল যেমন সিলেকশন গ্রেড, পে ফিকসেশন, এই রকম নানা রকম ব্যাপার ছিল। এই সব ব্যাপারে তারা হাইকোর্টে গিয়েছিল। হাইকোর্ট থেকে স্ট্যাটাসকো মেনটেন করার আদেশ দেওয়া হয়। আমরা জানি যিনি ল অফিসার আছেন, ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্টের, ডিরেক্টার অব ল্যান্ড রেকর্ডস অ্যান্ড সার্ভে এবং পশ্চিমবঙ্গ সরকারের স্পেশ্যাল অফিসার এদের প্রত্যেকের আদেশ অনুযায়ী উপদেশ অনুযায়ী সেটলমেন্ট অফিসাররা এই নর্মাল ফিকসেশন দেবার জন্য মেদিনীপুর এবং অন্যান্য জেলায় যখন ব্যবস্থা করল, তখন স্বভাবতই পুরুলিয়া জেলার সেটেলমেন্ট অফিসার দেবার জন্য চেষ্টা করছিলেন। কিন্তু একদল লোক, যারা ঐ অফিসেই বিচরণ করেন কাজকর্ম করার বদলে, তারা সেটেলমন্ট অফিসারকে টেলিগ্রাম করে দিলেন ভুল ব্যাখ্যা করে। ইনস্পাইট অব দি অর্ডার, ল অফিসার এর আদেশ থাকা সত্ত্বেও ডিরেক্টার অব ল্যান্ড রেকর্ডস অ্যান্ড সার্ভের অর্ডার থাকা সত্ত্বেও কোর্টের স্ট্যাটাসকো মেনটেন করার অর্ডার থাকা সত্ত্বেও কার্যকর করা হচ্ছে না। তারপর অটম্যাটিক্যালি যাদের বেনিফিট পাবার কথা, তারা যখন পাচ্ছেন না, তখন তার মন্ত্রীকে চিঠি দিলেন, কিন্তু মন্ত্রীর কাছ থেকে তারা কোনও উত্তর পেলেন না। এই বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, আশা করি তিনি অনতিবিলম্বে ব্যবস্থা গ্রহণ করবেন।

**শ্রী সুশীল কুজুর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হল, জলপাইগুড়ি জেলার বীরপাড়া থানার অন্তর্গত আমার নির্বাচনী এলাকা ডিমডিমা চা বাগান গত ২৭/৩/৮৬ তারিখ থেকে মালিক পক্ষ লক আউট ঘোষণা করেছে বেআইনিভাবে। এই চা বাগানে প্রায় ১২/১৩ শত লোক কাজ করে। এই লক আউটের ফলে তারা অত্যন্ত দুরবস্থার মধ্যে পড়েছে। এই বিষয়ে আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের হস্তক্ষেপ দাবি করছি যাতে এই চা বাগান তাড়াতাড়ি খোলা হয়। তা না হলে ঐ অঞ্চলের অবস্থা একটা ভয়াবহ আকার ধারণ করবে। ঐ চা বাগানে একটা হাসপাতাল আছে, সেখানে কোনও ওষুধ পাওয়া যায় না, চিকিৎসার কোনও ব্যবস্থাই সেখানে নেই। এই বিষয়ে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী অবন্তি মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এলাকায় সি.পি.এম. গুন্ডা বাহিনী হরিজনদের উপর দিনের পর দিন যে অত্যাচার করে চলেছে তার একটা ঘটনা এখানে উল্লেখ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রামনগর এক নং ব্লকে মিরজাপুর মানডলা, বাঁশবনি, এই তিনিটি হরিজন অধ্যুষিত এলাকা। গত ২৭/৩/৮৬ তারিখে মিরজাপুর গ্রামের শ্রী রবীন্দ্রনাথ জানা কে সি.পি.এম. গুন্ডারা ধরে নিয়ে গিয়ে একটা ক্লাব ঘরে আটক করে রাখে এবং তাকে লাঠি দিয়ে মারধোর করা হয়। এই সব গুন্ডারা তাকে লোহার শাবল দিয়ে খুন করবার চেষ্টা করে।

[2-30—2-40 P.M.]

স্থানীয় গ্রামবাসীরা জানতে পেরে ছুটে গিয়ে শ্রী জানাকে ক্লাব ঘর থেকে উদ্ধার করে দিঘা হাসপাতালে নিয়ে গিয়ে ভর্তি করে দেয়। বর্তমানে শ্রী জানা দিঘা হাসপাতালে মৃত্যুর সঙ্গে লড়াই করছে। এই ঘটনার পর গ্রামবাসীরা দিঘা থানায় গিয়ে লিখিতভাবে এজাহার

দিয়েছিল। কিন্তু অভিযুক্ত ব্যক্তিদের স্থানীয় পুলিশ প্রশাসন আজ পর্যন্ত গ্রেপ্তার করে নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সিপিএম দলের গুন্ডা বাহিনী যদি এই ভাবে দিনের পর দিন হরিজনদের ওপর অত্যাচার চালায় তাহলে পরে কিন্তু এটা বুমেরাং হয়ে দেখা দেবে। তাই আমি বিষয়টির প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং অভিযুক্ত ব্যক্তিদের গ্রেপ্তার করার জন্য অনুরোধ করছি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি কেন্দ্রীয় রেল-মন্ত্রকের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন কয়েক বছর আগে হাওড়া থেকে পুরুলিয়া পর্যন্ত 'পুরুলিয়া এক্সপ্রেস' নামে একটি ট্রেন চালু হয়েছিল। প্রথম অবস্থায় ওটিতে ৯টি বগি এবং তার মধ্যে একটি চেয়ারকার ছিল এবং ট্রেনটি ভালভাবেই চলছিল। কিন্তু গত এক বছর যাবৎ ট্রেনটি থেকে দুটি বগি বাদ দিয়ে ৭টি বগি চালানো হচ্ছে এবং চেয়ারকারটিও তুলে দেওয়া হয়েছে। এ ছাড়াও বর্তমানে এই ট্রেনটিতে বিভিন্ন রকমের অব্যবস্থা দেখা দিয়েছে। এবং রাত্রে যে ৩১৫ ও ৩১৬ নং ট্রেন যায়, সে ট্রেনের বগির সংখ্যাও কমিয়ে দেওয়া হয়েছে। এর ফলে বাঁকুড়া, পুরুলিয়া এবং মেদিনীপুর জেলার অধিবাসী যাত্রীদের দুর্ভোগ ভোগ করতে হচ্ছে। তাই আমি বিষয়টির প্রতি আপনার মাধ্যমে রেল মন্ত্রকের দৃষ্টি আকর্ষণ করছি এবং অবিলম্বে প্রতিকার দাবি করছি।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** স্যার, আমি মাননীয় সদস্য অনিল মুখার্জির বক্তব্যকে সমর্থন করে আপনার মাধ্যমে রেল মন্ত্রকের বিষয়টির প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। ওখানে যাত্রীদের খুবই অসুবিধা হচ্ছে।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** স্যার, আমিও অনিলবাবুকে সমর্থন করছি। বিষয়টি খুবই গুরুত্বপূর্ণ। অবিলম্বে প্রতিকার হওয়া দরকার।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কিছু দিন আগে মাননীয় মুখ্যমন্ত্রীর একটি বিবৃতি সংবাদপত্রে দেখলাম। তাতে তিনি মন্ত্রীদের নির্দেশ দিয়েছেন—তাঁরা যে আদালতের নির্দেশ মেনে নেন। এটা খুবই সাধু প্রস্তাব। মাননীয় মুখ্যমন্ত্রী দেরিতে উপলব্ধি করেছেন যে, আদালতকে অবজ্ঞা করা চলা যায় না। কিন্তু তাঁর অধীনের একজন মন্ত্রীর—মাননীয় ক্ষুদ্র সেচ মন্ত্রীর—আদালত অবমাননার ফলে হুগলি জেলার ৫টি পরিবার অনাহারে অর্ধাহারে দিন কাটাচ্ছেন। ক্ষুদ্র সেচ দপ্তরের এগ্রিকালচারাল ইঞ্জিনিয়ারিং ডিপার্টমেন্টের ৫ জন ডিপ্লোমা ইঞ্জিনিয়ার, সাব-অ্যাসিসটেন্ট ইঞ্জিনিয়ার হিসাবে প্রমোশন পাওয়া সত্ত্বেও তাদের ঐ পদে কাজ করতে দেওয়া হচ্ছে না।

**মিঃ স্পিকার ঃ** মিঃ মান্নান, মন্ত্রী যদি কোর্টের অর্ডার না মানেন তাহলে কনটেম্পট অফ কোর্ট প্রসিডিংস হবে, কোর্ট মন্ত্রীকে জেলে পাঠিয়ে দেবে। সুতরাং ওটা আপনার এখানে বলার প্রয়োজন নেই।

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, গরিব মানুষদের আদালতে গিয়ে রায় নিয়ে আসতে কত দেরি হয় তা তো আপনি জানেন।

**মিঃ স্পিকার ঃ** আপনি তো বলছেন তাঁরা আদালতে গিয়েছে, অর্ডার নিয়ে এসেছে, কিন্তু সে অর্ডার মন্ত্রী মানেন নি, কনটেম্পট করেছেন। তা যদি না হয়, তাহলে আমার মনে হচ্ছে অন্য কোনও জায়গায় একটু গোলমাল আছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, আমাকে বলতে দিন।

**মিঃ স্পিকার ঃ** ঠিক আছে আপনি বলুন।

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, আপনি শুধু স্পিকার হিসাবেই নয়, আইনজীবী হিসাবেও জানেন যে, আদালতের রায় পেতে কত দেরি হয়।

**মিঃ স্পিকার ঃ** অত সহজ হলে তো সব কিছু হয়ে যেত।

**শ্রী আব্দুল মান্নান ঃ** সাধারণত ডিপ্লমা ইঞ্জিনিয়াররা এস.ও. ই বা সাব-অ্যাসিসটেন্ট ইঞ্জিনিয়ার হিসাবে নিযুক্ত হ'ন। কিন্তু এ ক্ষেত্রে মাননীয় মন্ত্রী মহাশয় এই পাঁচ জন ডিপ্লোমা ইঞ্জিনিয়ারকে অপরেটর কাম মেকানিক পদে, অর্থাৎ এস.এ.ইদের চেয়ে পাঁচটি স্টেজ নিচে নামিয়ে কাজ করতে দিয়েছিলেন। ফলে তাঁরা আদালতে গিয়েছিলেন। আদালত অর্ডার দিয়েছিলেন তাঁদের এস.এ.ই পদেই কাজ করতে দেওয়া হোক এবং সেই অনুযায়ী মাইনে দেওয়া হোক। কিন্তু হুগলি জেলার ক্ষুদ্র সেচ দপ্তর থেকে এই পাঁচ জন ডিপ্লোমা ইঞ্জিনিয়ারকে এস.এ.ই পদে কাজ করতে দেওয়া হচ্ছে না এবং তাঁরা কোনো মাইনেও পাচ্ছেন না। ৮ মাস ধরে তাঁরা মাইনে পাচ্ছেন না। আপনি দয়া করে ক্ষুদ্র সেচ মন্ত্রীকে বলে তাঁদের মাইনের ব্যবস্থা করে দিন, মাইনে পেলে তবে তো তাঁরা আবার আদালতে কেস করবেন। মাইনে না পেলে কি করে আদালতে যাবেন, তাঁরা। বর্তমানে অনাহারে দিন কাটাচ্ছেন। অন্তত সেই ব্যবস্থাটুকু তিনি করে দিন।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় এই সভার কাছে রাখতে চাইছি, সেটি হচ্ছে এই যে গত ১৯৭৭ সালের পর থেকে বিগত ৮ বছর গ্রামে, গঞ্জে, শহরে কংগ্রেস কর্মীরা নিহত হচ্ছে, এমন কি এম.এল.এ. রাও বাদ পড়ছেন না। গত শনিবার এর হাত থেকে মাননীয় কেন্দ্রীয় যোজনা মন্ত্রীও রেহাই পাননি। গত শনিবার হিন্দুস্থান ভেজিটেবল অয়েল কর্পোরেশনের এই নির্নিয়মান কারখানাটিতে বেহালায় মাননীয় কেন্দ্রীয় যোজনা মন্ত্রী মহাশয় পরিদর্শন করতে আসেন।

**মিঃ স্পিকার ঃ** কারখানাটি কোথায় জানেন?

**শ্রী অশোক ঘোষ ঃ** আপনার কনস্টিটিউয়েন্সিতে। ওখানে তাঁর ওপর সি.পি.এমের কর্মীরা হামলা করেছে। এমন কি কেন্দ্রীয় যোজনা মন্ত্রী মহাশয় যখন গাড়ি থেকে বেরিয়ে ব্যাপারটি জানবার জন্য তাদের কাছে যাচ্ছিলেন তখন তাঁর উপর থান ইঁট ফেলা হয়েছিল। পুলিশ না থাকলে হয়ত তাঁর প্রাণ হানি করে দেওয়া হত। রাজীব গান্ধীর দালাল দূর হটো এই বলে স্লোগান দেওয়া হয়েছিল। আমি জানতে চাইছি যে পশ্চিমবঙ্গ কি ভারতবর্ষের থেকে আলাদা। এখানে কার জমিদারিতে বাস করছি আমরা? আপনি এর আগে কলিং অ্যাটেনশন গ্রহণ করেছেন, আমরা নিশ্চয় জবাব পাব। এ ধরনের ঘটনার যাতে আর পুনরাবৃত্তি না হয় সেজন্য আমি আপনার মাধ্যমে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী ননী কর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী অশোক ঘোষ মহাশয় যে ঘটনার কথা বললেন সেটা না জেনে বললেন। আমি আপনার কাছে ঘটনাটি বলতে চাই। এটা বামুনগাছির নরসিংহপুর সেখানে গণেশ অয়েল মিলের কারখানা তৈরি হচ্ছে। জমি কেনা হচ্ছে। যে সমস্ত কৃষকের কাছ থেকে জমি কেনা হয়েছিল তাদের প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল যাদের জমি নেওয়া হয়েছে তাদের কাজ দেওয়া হবে বা অনেককে কাজ দেওয়াও হত। তারা টেম্পোরারি কাজ করত কনস্ট্রাকশন ওয়ার্ক পরে ওখানে হিন্দুস্থান ভেজিটেবল অয়েল কর্পোরেশনের কারখানা তৈরি করবার সময় কথা দেওয়া হয়েছিল যে তাদের কাজ দেওয়া হবে। এটা যখন চলল তখন এই বিভাগের মন্ত্রী মহাশয় শ্রী ভগবত ওঝা, আর পশ্চিমবঙ্গে লোক খুঁজে পেলেন না। বিহার থেকে লোক নিয়ে এলেন, তখন থেকেই বিক্ষোভের সৃষ্টি হয়েছিল। তার পর যখন পরিপূর্ণভাবে কারখানাটি খোলার সময় কর্তৃপক্ষ বললেন যে আমরা এখানকার লোক নিতে পারি না, বাইরের লোক আনব, এবং তাঁরা ঐ এলাকার বা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কোনও লোক নেননি। এখন তাঁদের কাছে যারা যাতায়াত করছে তাঁরা ওদের দলের লোক কি না জানি না, ওখানে গুন্ডা বলে পরিচিত। গত ৩০ তারিখ থেকে তাই সমস্ত গ্রামের মানুষ যাদের জমি কিনে নিয়েছিলেন সকলে মিলে বিক্ষোভ দেখান। সেই ব্যাপার নিয়ে যখন কর্তৃপক্ষের সঙ্গে আলাপ আলোচনা চলছে তখন মন্ত্রী মহাশয় ৫ তারিখে আমাদের ওখানকার এম.পি. সহ ওখানে যান, তিনি যাবার আগে একটা ম্যাটাডোর যায়।

[2-40—2-50 P.M.]

ওখানে কিছু মানুষ ম্যাটাডোরে চেপে যায়। তবে তারা ওদের দলের কি না জানি না। সবাই তাদের গুন্ডা বলেই জানেন। যাঁরা সেখানে বিক্ষোভ করছিলেন তাঁদের হটিয়ে দিয়ে তারা ভেতরে ঢোকে এবং তাদরে পেছনে পেছনে মন্ত্রীর গাড়ি যায়। একজন এম.পিও তাদের সঙ্গে ছিলেন। তারপরই আর একটি ম্যাটাডোর গাড়িতে কিছু লোক সেখানে যায়। তখন তারা শুধু গালাগালিই দেয়নি, মাননীয় স্পিকার মহাশয়, [*** ... ***] এই জিনিস চলতে পারে? আপনি এ-ব্যাপারে একটা তদন্ত কমিটি গঠন করুন। অশোকবাবু সেখানে যান, গিয়ে ঘটনাটি জেনে আসুন। স্যার, আপনি বলতে পারেন না বলে ওরা যা খুশি তাই বলবেন? এই জিনিস চলতে পারে না। আপনি এখানে কমিশন করুন অশোকবাবুকে নিয়ে এটা আমি চাই।

(গোলমাল)

(কংগ্রেস(আই) দলের অনেক সদস্য একসঙ্গে উঠে দাঁড়ান) আমি অশোকবাবুকে চ্যালেঞ্জ নিচ্ছি। তিনি ঐ কমিশনে থেকে এখানে আপনার কাছে রিপোর্ট দেবেন এটাই আমার সাবমিশন।

**শ্রী সুব্রত মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার নিজের রুলিং আছে যে, যেগুলো অশোভন কন্ডাকটের মধ্যে পড়বে সেগুলো আপনি এক্সপাঞ্জ করবেন এবং সে ব্যাপারে আমরা এগ্রি করেছিলাম। এখানে কোনও একজন কেন্দ্রীয় মন্ত্রীর বিরুদ্ধে কটুক্তি করা হয়েছে। এখানে এর গুরুত্ব বিচার করুন। বলা হয়েছে যে, একজন মন্ত্রী রিভলভার নিয়ে ঝাঁপিয়ে পড়েছেন। এর বিরুদ্ধে ব্যবস্থা না নিলে এটা একটা নজীর হয়ে থাকবে এবং আমরাও সেই রকম ব্যবহার করব। সেইজন্য বলছি, ঐ অংশটা এক্সপাঞ্জ করুন।

*** ... *** [Expunged as ordered by the chair.]

**মিঃ স্পিকার ঃ** এখানে ইললিগ্যাল অ্যালিগেশনের পোরশনটি এক্সপাঞ্জ হবে।

**Shri Abdur Rauf Ansari :** Mr. Speaker, Sir, through you I want to draw the attention of the Chief Minister towards a matter of very urgent public importance calling for immediate action.

Sir, there is a police morgue at Nil Madhab Sen Lane in the heart of a thickly populated area. That morgue is in a very deplorable state of affairs. Dead bodies are kept in a manner as if unclaimed articles are lying in the Government godowns. There is no arrangement for air-cooling or air-conditioning in the morgue and as such the dead bodies get decomposed within a few hours and the entire environment of area is polluted. Sir, where there is a Minister for checking pollution in the state, the same government is working to pollute the area causing dangerous health hazard to the people of the area. In order to save the lives of the people immediate arrangement be made to shift that police morgue from there to the Medical College Hospital and so long it is not shifted arrangement be made for keeping the dead bodies in air-conditioned rooms.

**Mr. Speaker :** Mr. Ansari, once a matter has been mentioned it should not mentioned further. This matter was mentioned by you earlier.

**Shri Abdur Rauf Ansari :** No action has yet been taken. That is why I have to mention it again. It seems, government is careless about the lives of the people of that area.

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র শ্যামপুকুর থানার নবগ্রাম একটি উপস্বাস্থ্য কেন্দ্র আছে। সেই উপস্বাস্থ্য কেন্দ্রটি আমি নিজে কালকে তদন্ত করে এসেছি। এই স্বাস্থ্য কেন্দ্রটি সম্পর্কে এই বিধানসভায় আমি বারে বারে বলেছি এবং সেখান থেকে ১০০ জনের একটা দরখাস্ত এনেছি। এই স্বাস্থ্য কেন্দ্রটি একেবারে অচল অবস্থা পৌছে গেছে। এই স্বাস্থ্যকেন্দ্রটি প্রায় ১০০ বছরের পুরানো। এই স্বাস্থ্যকেন্দ্রে ১০টি বেড আছে, ৫টি পুরুষদের জন্য এবং ৫টি মহিলাদের জন্য। এখন ওই স্বাস্থ্য কেন্দ্রটিতে ১০ জন মহিলা ভর্তি হয়ে আছে। সেখানে বেড না থাকার জন্য মাটিতে রেখে দিতে হয়েছে। এই স্বাস্থ্য কেন্দ্রটিতে ছাদ ফুটো হয়ে গেছে, বৃষ্টি পড়লে ঘরের ভেতর জল পড়ে, ঘরের ভেতর রোদ্দুর আসে, রোগীরা থাকতে পারে না। এই হাসপাতাল থেকে উলুবেড়িয়া হাসপাতাল প্রায় ২০ কিলোমিটার দূরে। এই স্বাস্থ্য কেন্দ্রে প্রতিদিন ২০০ থেকে ৩০০ রোগী আউট ডোরে দেখাতে আসে। সেখানকার মানুষের কাছ থেকে আমি একটা দরখাস্ত পেয়েছি। দীর্ঘদিন ধরে এই স্বাস্থ্য কেন্দ্রটি অবহেলিত। এই ব্যাপারে যদি যথাযোগ্য ব্যবস্থা না করা হয় তাহলে সেখানকার মানুষ অনশন আন্দোলন করবে। তাই আমি আপনার মাধ্যমে একটি মাস পিটিশন যেটা সেখানকার রোগী এবং মানুষেরা দিয়েছে সেটা স্বাস্থ্যমন্ত্রীকে দিচ্ছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে যে কথা অনেক মাননীয় সদস্যদের দ্বারা বারে বারে উল্লিখিত হয়েছে—একটা কথা নুতন করে বলতে চাই। আমার বিধানসভা কেন্দ্র সবং থানার ৩ নং ব্লকের খেলনা গ্রামে বেশ কিছু সমাজবিরোধী প্রায় ১ মাস ধরে একজন আদিবাসী দুখীরাম হেমরম, একজন জন মজুর এবং খেটে খাওয়া মানুষ বিষ্ণু মন্ডল এবং একজন প্রান্তিক চাষী নিমাই খামরাইকে বয়কট করে রেখেছে। এমন কি তাদের বাড়ির চারপাশে বেড়া দিয়ে রেখেছে, পুকুর ব্যবহার করতে দিচ্ছে না, গ্রামের মানুষ যেখানে পানীয় জল খায় সেই নলকূপ তাদের ব্যবহার করতে দিচ্ছে না। আগে এই সমস্ত মানুষগুলো মার্কসবাদী পার্টি করত। ওই পার্টির কর্মীদের অত্যাচারে সেখানকার মানুষ বিপর্যস্ত। এই সমস্ত মানুষগুলো সেখান থেকে বেরিয়ে এসে সুস্থ জীবন যাপন করতে চায় এই হ'ল তাদের অপরাধ। এই জন্য তাদের জমির ধান লুট করে নেওয়া হচ্ছে, সাইকেল ছিনতাই করে নেওয়া হচ্ছে, বাড়ির চারপাশে বেড়া লাগিয়ে দেওয়া হচ্ছে, পুকুর ব্যবহার করতে দেওয়া হচ্ছে না, পুকুরে বাসন মাজতে দেওয়া হচ্ছে না এবং গ্রামের মধ্যে পানীয় জল পর্যন্ত খেতে দেওয়া হচ্ছে না। এই ব্যাপারটা জেলা শাসক এবং মহকুমা শাসকদের জানানো হয়েছে।

এক মাস ধরে জানানো হয়েছে কিন্তু কোনও কাজ হয়নি। ৫ বার থানায় লিখিত ভাবে জানানো হয়েছে। মহকুমা শাসক আলোচনা করা সত্ত্বেও এই অসহায় মানুষগুলো বিচার পাচ্ছে না। এই ব্যাপারে আমি মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীর হস্তক্ষেপ দাবি করছি। অবিলম্বে এই কার্যকলাপ যাতে বন্ধ হয় তার জন্য আমি আপনার মাধ্যমে দাবি জানাচ্ছি।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবাংলার জনসাধারণের স্বার্থের দিকে লক্ষ্য রেখে ওয়েট অ্যান্ড মেজার্স যে বিভাগ আছে সেই বিভাগ সম্পর্কে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই ওয়েট অ্যান্ড মেজার্স বিভাগের দায়িত্ব হচ্ছে বাজার থেকে সাধারণ মানুষ যে বাজার করে সেই বাজার করতে গিয়ে যে সমস্ত জিনিসপত্র কেনে তারা যাতে সঠিক মাপ পায় সেটা দেখা। কিন্তু অধিকাংশ ক্ষেত্রে দেখতে পাচ্ছি, দৈনন্দিন জীবনে দেখতে পাচ্ছি যে মাছের বাজারেই বলুন আর তরিতরকারির বাজারেই বলুন জিনিসপত্র কম পাচ্ছি। এই বিভাগকে জনসাধারণের স্বার্থে ঠিকভাবে প্রয়োগ করা হচ্ছে না। সেই জন্য আমি মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করব তিনি যেন এই বিভাগকে সক্রিয় করেন এবং জনসাধারণ যাতে সঠিক পরিমাণ জিনিসপত্র পান, জনসাধারণ যাতে মাপে ক্ষতিগ্রস্ত না হয় সেটা যেন দেখেন।

[2-50—3-00 P.M.]

**শ্রী সমর মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আবগারি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কিছু দিন আগে ইংলিশবাজার থানার মহদীপুরে একটা মদের দোকান থেকে বিয়ে পার্টির একদল লোক একটু স্ফুর্তি করার জন্য মদ কিনে খায়। তার ফলে দশজন লোক মদের বিষক্রিয়ায় মারা যায়। এছাড়াও, আমার এলাকার কয়েকজন লোক ওল্ড মালদা থানার সরকারি লাইসেন্স প্রাপ্ত দোকান থেকে মদ কিনে খাওয়ার ফলে দু'জন মারা যায়। আমার বক্তব্য হচ্ছে এই যে, সরকারি লাইসেন্স প্রাপ্ত মদের দোকান থেকে মদ

**মিঃ স্পিকার ঃ** এখানে ইললিগ্যাল অ্যালিগেশনের পোরশনটি এক্সপাঞ্জ হবে।

**Shri Abdur Rauf Ansari :** Mr. Speaker, Sir, through you I want to draw the attention of the Chief Minister towards a matter of very urgent public importance calling for immediate action.

Sir, there is a police morgue at Nil Madhab Sen Lane in the heart of a thickly populated area. That morgue is in a very deplorable state of affairs. Dead bodies are kept in a manner as if unclaimed articles are lying in the Government godowns. There is no arrangement for air-cooling or air-conditioning in the morgue and as such the dead bodies get decomposed within a few hours and the entire environment of area is polluted. Sir, where there is a Minister for checking pollution in the state, the same government is working to pollute the area causing dangerous health hazard to the people of the area. In order to save the lives of the people immediate arrangement be made to shift that police morgue from there to the Medical College Hospital and so long it is not shifted arrangement be made for keeping the dead bodies in air-conditioned rooms.

**Mr. Speaker :** Mr. Ansari, once a matter has been mentioned it should not mentioned further. This matter was mentioned by you earlier.

**Shri Abdur Rauf Ansari :** No action has yet been taken. That is why I have to mention it again. It seems, government is careless about the lives of the people of that area.

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র শ্যামপুকুর থানার নবগ্রাম একটি উপস্বাস্থ্য কেন্দ্র আছে। সেই উপস্বাস্থ্য কেন্দ্রটি আমি নিজে কালকে তদন্ত করে এসেছি। এই স্বাস্থ্য কেন্দ্রটি সম্পর্কে এই বিধানসভায় আমি বারে বারে বলেছি এবং সেখান থেকে ১০০ জনের একটা দরখাস্ত এনেছি। এই স্বাস্থ্য কেন্দ্রটি একেবারে অচল অবস্থা পৌছে গেছে। এই স্বাস্থ্যকেন্দ্রটি প্রায় ১০০ বছরের পুরানো। এই স্বাস্থ্যকেন্দ্রে ১০টি বেড আছে, ৫টি পুরুষদের জন্য এবং ৫টি মহিলাদের জন্য। এখন ওই স্বাস্থ্য কেন্দ্রটিতে ১০ জন মহিলা ভর্তি হয়ে আছে। সেখানে বেড না থাকার জন্য মাটিতে রেখে দিতে হয়েছে। এই স্বাস্থ্য কেন্দ্রটিতে ছাদ ফুটো হয়ে গেছে, বৃষ্টি পড়লে ঘরের ভেতর জল পড়ে, ঘরের ভেতর রোদ্দুর আসে, রোগীরা থাকতে পারে না। এই হাসপাতাল থেকে উলুবেড়িয়া হাসপাতাল প্রায় ২০ কিলোমিটার দূরে। এই স্বাস্থ্য কেন্দ্রে প্রতিদিন ২০০ থেকে ৩০০ রোগী আউট ডোরে দেখাতে আসে। সেখানকার মানুষের কাছ থেকে আমি একটা দরখাস্ত পেয়েছি। দীর্ঘদিন ধরে এই স্বাস্থ্য কেন্দ্রটি অবহেলিত। এই ব্যাপারে যদি যথাযোগ্য ব্যবস্থা না করা হয় তাহলে সেখানকার মানুষ অনশন আন্দোলন করবে। তাই আমি আপনার মাধ্যমে একটি মাস পিটিশন যেটা সেখানকার রোগী এবং মানুষেরা দিয়েছে সেটা স্বাস্থ্যমন্ত্রীকে দিচ্ছি।

ব্যবস্থাই নেই। মাননীয় স্বাস্থ্য মন্ত্রীকে একথা রোগীরা জানালে তিনি তাদের ডেকেছিলেন তাদের সঙ্গে আলোচনা করবেন বলে। আজকে সেখানে এমন অবস্থা হয়েছে যে, সেখানে কোনও কারেন্ট নেই, খাদ্য নেই, চিকিৎসার কোনও সুবন্দোবস্তও নেই। এইভাবে নির্মম অবস্থার মধ্যে দিয়ে এই সরকার চলছেন। আমি জানতে চাই, আমাদের মধ্যে যদি কেউ একজন অসুস্থ হন, তখন কি তিনি এই রকম অবস্থার মধ্যে থাকেন? উত্তরবঙ্গে কেউ একজন অসুস্থ হয়ে পড়লেন, গলায় কাঁটা বাঁধলে তাকে বেলভিউ নার্সিং হোমে এনে ভর্তি করা হয়। আমরা নিজেদের সুযোগ-সুবিধা বৃদ্ধির জন্য এখানে বিল পাশ করাচ্ছি, বিভিন্ন সদস্যরা এখানে অসুস্থতার জন্য মেডিসিনের জন্য বিল করছি, সরকারের কাছ থেকে আমরা ঔষুধ নিচ্ছি, এটা সতিাই লজ্জার ব্যাপার। আজকে জানতে চাই এটা লজ্জার ব্যাপার যে আপনারা আইন পাশ করে সব কিছু নিচ্ছেন কিন্তু খেটে খাওয়া মানুষ গরিব মানুষ এবং সর্বহারা মানুষদের জন্য কি করছেন আপনি বলুন, মাননীয় অধ্যক্ষ মহাশয় বলেন যে দুবার করে একটা প্রস্তাব তোলা যাবে না কিন্তু আমি বলতে চাই প্রতিদিন এই স্বাস্থ্য ডিপার্টমেন্ট সম্পর্কে বলছি, এর প্রতিকার বিধান কি হবে জানতে চাই।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত ৪ তারিখে এপ্রিল মাসে আমার নির্বাচিত কেন্দ্রের মধ্যে দলপুর গ্রামের কাছে একটি মর্মান্তিক দুর্ঘটনা ঘটে গেছে। ঘটনাটি হচ্ছে এখানে একটি ট্রাক উল্টে ৫ জন মারা গেছে এবং কিছু লোক গুরুতর অবস্থায় হাসপাতালে ভর্তি আছেন। আরো উল্লেখ করতে চাই এই ঘটনা সেখানে প্রথম নয়, এই গত ২ বছরের মধ্যে এইভাবে পরপর ৫টি ট্রাক উল্টে গেছে। সেখানে রাস্তাটির অবস্থা এমন যে দলপুর গ্রাম ছাড়াও হুরা গ্রামে অ্যাবরাপ্টলি ট্রাক উল্টে যায়। ৯০ ডিগ্রির বাঁকে কোনও ইনডিকেটর নেই, কোনও স্পিড ব্রেকার নেই। দূর থেকে বোঝার উপায় নেই যে রাস্তাটি কোন দিকে বাঁক নেবে। ফলে সেখানে দুর্ঘটনা ঘটতেই পারে। বাঁক না থাকার জন্য দুর্ঘটনা অনিবার্য ঘটবে। এখানে চারপাশে কোনও ঘরবাড়ি নেই যাতে করে বাঁকের ক্ষেত্রে অসুবিধা হয়। সেখানে এইবকম আরো কয়েকটি জায়গা আছে যেমন রেলওয়ে ক্রসিংয়ে এই রকম কোনও বাঁক না থাকার জন্য দুর্ঘটনা ঘটছে। আমি আপনার মাধ্যমে পূর্ত মন্ত্রীর কাছে অনুরোধ করছি তিনি যাতে এই সমস্ত বাঁকগুলি যথাসময়ে তৈরি করেন এবং ইন্ডিকেটার, স্পিড ব্রেকারের ব্যবস্থা করেন।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে শিক্ষামন্ত্রী তথা মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি এবং উপযুক্ত বিহিত করবার জন্য অনুরোধ করছি। স্যার, কলিকাতায় একটি লব্ধ প্রতিষ্ঠ কলেজ হচ্ছে হেরম্বচন্দ্র কলেজ। এটি দক্ষিণ কলিকাতার অন্যতম কলেজ বললেও বেশি বলা হবে না। এই কলেজটি সাধারণভাবে এডুকেশনাল সোসাইটি এবং ব্রাহ্ম সমাজ চালিয়ে যায় এবং গভর্নিং বডি থাকা সত্ত্বেও। গত নভেম্বর মাসে এর গভর্নিং বডি প্রিন্সিপালকে শ্রী সুবোধচন্দ্র চৌধুরি মহাশয়কে সাসপেন্ড করার পরিপ্রেক্ষিতে কিছু অধ্যাপক রাজনীতির দিক থেকে এটাকে হস্তক্ষেপ করে। এই কলেজের সমস্ত লেখাপড়া এবং কাজকর্ম বন্ধ করে দিয়েছে। ওই কলেজের ইউনিয়ন ছাত্র সংসদের পক্ষ থেকে দাবি করা হয়েছিল অধ্যক্ষের কাছে যে ক্লাস যাতে নিয়মিত হয় এবং

টিচাররা যাতে প্রত্যেকটি ক্লাসে ক্লাসে যোগদান করেন। এই কথা স্বীকার করে নিয়ে তিনি ৩-১২-৮৫ তারিখে ঘোষণা করেন যে ১১ই ডিসেম্বরের মধ্যে যদি ক্লাস না হয় তাহলে আমার ব্যর্থতা স্বীকার করে নিয়ে আমি পদত্যাগ করব। এর কিছুকাল আগে গভর্নিং বডির সভা হয়েছিল এবং তাকে সভায় ডাকা হয়েছিল। তাকে সাসপেন্ড করার পরে তার কাছ থেকে অভিমত নেবার জন্য আবেদন করা হয়েছিল। কিন্তু তিনি এড়িয়ে চলে গেলেন। এরপরে ১৯-১০-৮৫ তারিখে আবার গভর্নিং বডির সভা হয় তাতেও প্রিন্সিপাল এড়িয়ে চলে গেছিলেন। তার সাসপেনশনের পরিপ্রেক্ষিতে তিনি কিছু অধ্যাপকদের দিয়ে রাজনীতি করে কিছু মানুষকে এর সঙ্গে যুক্ত করে এবং আমাদের জনৈক সদস্য তার সঙ্গে যুক্ত হয়ে একটা রাজনৈতিক সংকীর্ণতার আবহাওয়া এই কলেজে বিষিয়ে ফেলছে।

[3-00—3-10 P.M.]

স্যার, আমি অনুরোধ করছি এই লব্ধ প্রতিষ্ঠ কলেজগুলি দিয়ে যার সঙ্গে জড়িত রয়েছে সেই-সেই কলেজকে বাঁচাবার জন্য একটা ব্যবস্থা গ্রহণ করা দরকার। হেরম্বচন্দ্র কলেজের প্রিন্সিপাল কে হবে কথা নয়। আসল কথা হচ্ছে প্রিন্সিপালকে যখন সাসপেন্ড করেছে গভর্নিং বডি তখন তিনি উপযুক্ত হিয়ারিং দেবার সুযোগ পাচ্ছেন না। এমন কি কলকাতা বিশ্ববিদ্যালয়ের অথরিটি পর্যন্ত এই সুযোগ গ্রহণ না করার জন্য একটা রাজনীতি করবার চেষ্টা করছেন। বাইরে থেকে কিছু কিছু প্রিন্সিপাল গিয়েছেন তার মধ্যে কিছু প্রিন্সিপালকে আমরা জানি। একদম প্রত্যক্ষভাবে মার্কসিস্ট কমিউনিস্ট পার্টির সঙ্গে তারা যুক্ত। সুতরাং এই পার্টি পলিটিক্স যদি করতেই হয় তাহলে কলকাতা বিশ্ববিদ্যালয়, যাদবপুর বিশ্ববিদ্যালয়, হেরম্বচন্দ্র কলেজ এই সবগুলিতে না করে ময়দানে করুন। এখানে এম.এল.এ আছেন এটা তার কনস্টিটিউয়েন্সিতেই। সুতরাং হেরম্বচন্দ্র কলেজ-র আবহাওয়া যাতে বিষাক্ত না হয়ে ওঠে এবং গভর্নিং বডির যে নির্দেশ আছে সেই নির্দেশ মতো যাতে করে সেখানে কাজ চলে তার ব্যবস্থা করা উচিত। প্রিন্সিপাল কে থাকবে সেটা বড় কথা নয়। কিন্তু প্রিন্সিপালের পদত্যাগকে কেন্দ্র করে তার সাসপেনশনকে কেন্দ্র করে যদি রাজনীতি করা হয় তাহলে সেটা খুবই খারাপ হওয়ার সম্ভাবনা থাকবে।

**শ্রী শচীন সেন ঃ** স্যার, আমার একটু বলার আছে।

**মিঃ স্পিকার ঃ** বসুন, কোনও ডিবেট নেই।

**শ্রী মাধবেন্দ্র মোহান্ত ঃ** স্যার, নদীয়া জেলার চৌহদ্দির করিমপুরে গত ৫ তারিখে এই ব্লকে এবং এছাড়া আরো অন্যান্য এলাকায় প্রচন্ড ঝড়বৃষ্টিপাত হয়েছে। এর সাথে সাথে শিলাপাতও হয়েছে। এর ফলে ঐ এলাকায় বহু ঘরবাড়ি পড়ে গিয়েছে এবং বহু জমির শাকসব্জি নষ্ট হয়েছে। একজন মহিলা তার সন্তান সহ প্রাণ হারিয়েছেন। বহু ইলেকট্রিক পোস্ট ভেঙ্গে গেছে কিছু টেলিগ্রাফের পোস্ট পড়ে তুবড়ে গেছে। এছাড়াও মাঠের যে ফসল বোরো ধান সেটাও শিলাবৃষ্টির জন্য প্রচন্ড ক্ষতি হয়েছে। আমি এই ব্যাপারে মাননীয় কৃষিমন্ত্রীকে এবং ত্রাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি প্রয়োজনীয় ব্যবস্থা করার জন্য।

**সুশোভন ব্যানার্জি ঃ** মিঃ স্পিকার স্যার, আজকে আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে আমি একজন বিধায়ক ছাড়াও ডাক্তার। আমার বোলপুরে

একটি রোগী যার রক্তের পরিমাণ নেমে এসেছিল ৩৫ পারসেন্ট। এই রকম একটি অসুস্থ রোগীকে কলকাতার একটি বিখ্যাত হাসপাতালে পাঠাই। সেই হাসপাতাল থেকে বলা হয় রক্ত দেওয়া যাবে না কারণ এটা হচ্ছে কালাজ্বর। সেই রোগীকে রক্ত না দেওয়ার জন্য অন্যান্যদের মনোভাব বিক্ষোভ প্রকাশ পায়, ফলে তাকে কলকাতার আর একটি বিখ্যাত হাসপাতালে ভর্তি করা হয় সেখানে তার ডায়াগোনেসিসয়ে স্পিলনিক অ্যানেমিয়া পাওয়া যায় এবং সঙ্গে সঙ্গে চার বোতল রক্ত দেওয়া হয়। এখন আমাদের পক্ষে বিশেষ অসুবিধা এই যে কেন দুই রকম জায়গায় দুই রকম ডায়াগোনেসিস হল—এরই পরিপ্রেক্ষিতে আমার বক্তব্য তাহলে সাধারণ মানুষ বা আমার সদস্য বন্ধুরা যদি এই রকম পড়েন তাহলে তখন আমরা কোথায় গিয়ে দাঁড়াব? আপনারা জানেন হাসপাতালে বিভিন্ন যে ঘটনাগুলি ঘটে এর জন্য কি লোকেদেরকে দোষ দেওয়া যায়। যদিও আমি একজন ডাক্তার—এটা আমার মুখে মানায় না। যারা রোগীর কোনও সঠিক ডায়াগোনেসিস জানতে পারল না বা কি কারণে মারা গেল তা জানতে পারল না সেখানে সাধারণ মানুষ কি করবে? যদিও পরে পোস্ট মর্টেম করে জানা যায় কিন্তু সেটা করতে গিয়ে তিন মাস চলে গেল তখন তাদের ইন্টারেস্ট চলে যায়। তাই বলব আমার মনে হয় অন্যান্য স্টেটে যেমন বম্বেতে যশলোক মেডিক্যাল কলেজ, এবং দিল্লিতে অল ইন্ডিয়া ইনস্টিটিউট অফ হাইজিন অ্যান্ড পাবলিক হেলথ সেই রকম পশ্চিমবঙ্গে কেন আমাদের ভাল হাসপাতাল নেই? যদি আমাদের ডায়াগোনেসিসের কোনও অসুবিধা দেখা দেয় তাহলে আমরা তখন সেখানে থেকে সাধারণভাবে ডিফারেন্সসিয়েশন -র ব্যবস্থা করতে পারব। এবং সংশ্লিষ্ট রোগের ডায়াগোনেসিস করতে পারব। আমি তাই বিধানসভার সদস্যদের কাছে আবেদন করছি যে আমরা ওয়েস্ট বেঙ্গলে অনুরূপ কোনও হাসপাতাল স্থাপন করতে পারি কি না সেটা আপনারা একটু বিবেচনা করুন।

**শ্রী কমলাক্ষী বিশ্বাস** ঃ স্যার, গত ৫ই এপ্রিল সন্ধে ৭টার সময় বাগদা থানার উপর দিয়ে বিরাট একটি ঝড় ও শিলাবৃষ্টি হয়ে গেছে এবং ধ্বংসলীলা হয়ে গেছে। সেই এলাকার ঘরবাড়ি, বোরো ধান সম্পূর্ণ নষ্ট হয়ে গেছে। নলডুগরী এবং ভবানীপুর গ্রামে রেবতী বিশ্বাস এবং সত্য মিস্ত্রি মারা গেছে। ঐ এলাকার যে ফসল হানি হয়েছে তাতে কৃষকদের মেরুদন্ড ভেঙ্গে গেছে। যে লোন নিয়ে কৃষকরা বোরো ধানের চাষ করেছিল যে ফসল বিমা করার সুযোগ ছিল সেই সুযোগ যদি তারা না পায় তাহলে তারা মারা যাবে। মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি তাড়াতাড়ি সেখানে রিলিফ পৌছে দেবার ব্যবস্থা করুন। কৃষকদের সুযোগ দেবার জন্য কৃষিঋণ মকুব করুন, কো-অপারেটিভ লোন মকুব করার ব্যবস্থা করুন।

**শ্রী সতীশচন্দ্র বিশ্বাস** ঃ স্যার, আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর কাছে আমার এলাকার একটি স্বাস্থ্যকেন্দ্র সম্পর্কে দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে বনগাঁ, রাণাঘাট এবং বগুলার কাছে দত্তফুলিয়ায় লক্ষাধিক মানুষের জন্য তৈরি স্বাস্থ্য কেন্দ্রে কোনও উপযুক্ত ডাক্তার নেই। ঐ স্বাস্থ্যকেন্দ্রে অবিলম্বে ডাক্তারের ব্যবস্থা করতে হবে। সেখানে স্টাফ কোয়ার্টারের অবস্থা খুব খারাপ। বৃষ্টির সময় তার অবস্থা খুব খারাপ হয়। সি.এম.ও. এইচকে নিয়ে আমি অনেকবার সেখানে গেছি। সেখানে এরও উপযুক্ত ব্যবস্থা যেন হয় তার দাবি রাখছি।

**Mr. Speaker** : Now zero hour.

[3-10—3-20 P.M.]

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা বীভৎস হত্যাকান্ডের বিষয় আপনার মাধ্যমে সরকারের গোচরে আনতে চাই। হত্যাকান্ডটি ঘটেছে বিগত ১লা এপ্রিল তারিখে ফালতু অঞ্চলে যাদবপুর এলাকায় ভট্টাচার্য পরিবারে। এই পরিবারের বধু পারমিতা ভট্টাচার্যকে পরিবারের সকলেই আগুনে পুড়িয়ে মেরেছে। আমি এই বিষয়টা তদন্ত করতে গিয়েছিলাম এবং পারমিতার মা, বাবাসহ পরিবারের সকলের সঙ্গে আমি সাক্ষাত করি, তাদের সকলেরই একটাই বক্তব্য কিছুদিন ধরে এমন অত্যাচার চালানো হচ্ছিল যে শেষ পর্যন্ত এই পারমিতার স্বামী, ভাসুর, শ্বশুর, শাশুড়ী, ননদ, সবাই মিলে আগুনে পুড়িয়ে তাকে হত্যা করেছে এবং হত্যার জন্য অঞ্চলে ব্যাপক বিক্ষোভ সংঘটিত হচ্ছে। পারমিতার বাবার বাড়ি হচ্ছে আমার নির্বাচনী কেন্দ্রে। পারমিতার বাবা যিনি একজন অবসরপ্রাপ্ত বৃদ্ধ স্কুল শিক্ষক তার একটি পুত্র দাংগা থামাতে গিয়ে প্রাণ হারিয়েছে, তার একটা মেয়ে ক্যান্সার রোগে মারা গেছে, আর একটা মেয়ে জলে ডুবে মারা গেছে এবং এই মেয়ে পারমিতাকে এইভাবে হত্যা করা হয়েছে। এই অস্বাভাবিক মৃত্যু হলে এই পরিবারের কি অবস্থা সেটা আপনি বুঝতে পারছেন। পাড়ার সকলেই সাক্ষ্য দিচ্ছে যে সবাই মিলে তাকে আগুনে পুড়িয়ে মেরেছে। পাড়ার একটি ছেলে অগ্নিদগ্ধ অবস্থায় মেয়েটিকে যখন হাসপাতালে নিয়ে যাবার চেষ্টা করে তখন পরিবারের লোকজন ছেলেটিকে একটুও সাহায্য করেনি। দুঃখের বিষয় পরিবারটি হচ্ছে অত্যন্ত ঘৃনিত পরিবার এবং ভট্টাচার্য পরিবার হচ্ছে কংগ্রেসি পরিবার এবং যেহেতু কংগ্রেসি পরিবার সেজন্য কংগ্রেস(আই) এর তরফ থেকে চাপ সৃষ্টি করা হচ্ছে এটাকে ধামাচাপা দেওয়া যায় কিনা। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপ দাবি করি যাতে এই বীভৎস হত্যাকান্ড প্রতিকার হয় এবং দোষীদের শাস্তির ব্যবস্থা হয়।

**শ্রী নিরঞ্জন মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা খুব গুরুতর এবং গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রীর হস্তক্ষেপ প্রার্থনা করছি এবং তার দৃষ্টি আকর্ষণ করছি। গত ফেব্রয়ারি মাসে ব্যাঙ্ক লোন মেলা বা লুঠ মেলার নাম করে একটা পথসভা তৈরি করা হয়েছিল যারজন্য বেহালার জনজীবন স্তব্ধ কবা হয়েছিল এবং ১৮ টি রাজ্য সরকারের বাস ধ্বংস প্রাপ্ত হয়েছিল। এবারে শুনছি এই লুঠ মেলার কারবার শুরু হয়েছে এবং যতদূর জানলাম ৩৮।। হাজার মথুরাপর পার্লামেন্টারি কনস্টিটিউয়েন্সির লোককে ঋণ দেওয়া হয়েছে এবং যাদবপুর এলাকার ৩১ হাজার ৮ শো লোককে ঋণ দেওয়া হয়েছে। ব্যাঙ্ক লোনের ব্যাপারে স্টেট লেভেল কমিটি আছে, সেই কমিটিকে গাইড লাইন মেনে চলতে হয়, সেইভাবে ব্যাঙ্কের যে নিয়ম-কানুন আছে সেই অনুসারে আমরা ফেব্রুয়ারি মাসে কেন্দ্রীয় মন্ত্রীর কাছে দাবি করেছিলাম যে অন্তত সেই নিয়ম কানুনটাকে মানা হোক। তিনি আমাদের জানিয়েছিলেন যে সুনির্দিষ্ট ভাবে এই ব্যাঙ্ক লোন দেওয়ার ক্ষেত্রে সমস্ত রকম গাইড লাইন প্রতিপালিত হবে, আপনারা নিশ্চিন্ত থাকতে পারেন। কিন্তু আমরা দেখছি কোনও রকম কাগজে বিবৃতি নেই, নোটিশ নেই, পঞ্চায়েত বলুন, কর্পোরেশন বলুন, এম এল এ বলুন কোনও রকম ব্যাপার নেই, রাতের অন্ধকারে কিছু নির্দিষ্ট সদস্য আছেন আজকে এখানে এসে শুনলাম মাননীয় সদস্য সত্য বাবুরা এই সব কর্ম করছেন, তারা হাজার হাজার ফরম গোপনে পাচার করছেন এবং পাচার করে বিভিন্ন মানুষকে দেওয়া হচ্ছে। আমি

জিজ্ঞাসা করি ব্যাঙ্কের টাকা কি কারোর বাবার টাকা, কারোর পৈতৃক টাকা? জনগণের টাকা নিয়ে যে এইভাবে ছিনিমিনি খেলছেন, বেকার যুবকদের তারা লেলিয়ে দিচ্ছেন এতে আজকে এই ব্যাঙ্ক লোনকে কেন্দ্র করে আবার একটা আইন-শৃঙ্খলার প্রশ্ন এসে দাঁড়িয়েছে। সমস্ত অঞ্চলে ব্যাঙ্কের কিছু তথাকথিত সদস্য—তারাতলা স্টেট ব্যাঙ্কের ম্যানেজার, ইউ বি আই-এর চেয়ারম্যান, তারা গোপনে কংগ্রেস (আই) এর অফিসে যাচ্ছেন.........

(মাইক বন্ধ হওয়ায় বক্তা তার বক্তব্য অসমাপ্ত রাখিতে বাধ্য হইলেন।)

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পতিতবাবু যেটা বলেছেন সেই ব্যাপারে এখন পারসোনাল এক্সপ্ল্যানেশন দেওয়া যাবে কি?

**মিঃ স্পিকার :** না, না, এখন দেওয়া যাবে না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** ঠিক আছে, অন্য সময় দেব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৬/৪/৮৬ তারিখে সি.পি.এম. গুন্ডারা রাত্রি ১০-৩০ টার সময় ১২৬ বি. ডায়মন্ড হারবার রোডের বাড়িতে পঞ্চানন সাহা তার স্ত্রী, ছেলেদের নিয়ে খাচ্ছিল, সেই সময় তারা ওখানে ঢুকে পড়ে। স্যার, সি.পি.এম. গুন্ডাদের নাম আমার কাছে রয়েছে। নাম বললেই বাদ যাবে বলবেন, তাই নাম বলছি না। তারা বাড়িতে ঢুকে গিয়ে তাকে বলে আমরা মদ খাব টাকা দাও। পঞ্চাননবাবু বলেন আমি টাকা দিতে পারব না। তখন পঞ্চাননবাবুর স্ত্রী এবং তার ভাই-এর স্ত্রী বেরিয়ে আসে। এই আসামিরা তার বাড়ির মধ্যে ঢুকে সমস্ত কিছু তছনছ করে দিয়েছে। পঞ্চাননবাবুর ছেলে ও স্ত্রীকে মারধোর করেছে। তারা অসুস্থ হয়ে হাসপাতালে যেতে বাধ্য হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর পর একদল সি.পি.এম. লাল ঝান্ডা নিয়ে স্লোগান দিতে দিতে বলছে, আমাদের মদ খাবার টাকা দিতে হবে, নইলে এখান থেকে চলে যেতে হবে। এই স্লোগান-এর কপি আপনার কাছে জমা দেবাব জন্য পাঠিয়েছে। স্যার, আমি দেখে এসেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা অত্যন্ত দুর্ভাগ্যের বিষয় যে আমরা কোথায় আছি, সেটা একটু দেখুন। ওরা স্লোগান দিয়ে মদ খাবার জন্য টাকা চাইবে, এই যদি অবস্থা হয় তাহলে আমরা কোথায় আছি সেটা একটু ভাল করে দেখুন। স্যার, আপনি জ্যোতিবাবুকে বলুন, ওদের মদের টাকার যদি অভাব হয় আমরা স্যাংশান করে দেব। সি.পি.এম. ক্যাডাররা যদি মদ খেতে চায় তাহলে অ্যাডিশনাল ব্যয় বরাদ্দ দাবি করুন, পাশ করে দেব, তাতে আমাদের কোনো আপত্তি নেই। স্যার, আপনি এই বিষয়টি একটু লক্ষ্য রাখুন, এই অনুরোধ করছি।

**মিঃ স্পিকার :** আপনারা যখন গভর্নমেন্টে ছিলেন তখন এই রকম টাকা বরাদ্দ করতেন না কি?

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** স্যার, এটা আপনি আমার চেয়ে ভালই জানেন আমরা দুজনেই এক স্কুলে পড়েছি, এক স্কুলেরই ছাত্র।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা যারা পরীক্ষায় পাশ করেছি বা আপনারা যখন পড়াশুনা করেছেন সেই সময় নিশ্চয় লক্ষ্য করেছেন, পরীক্ষা দেবার কয়েক মাস পরে রেজাল্টের একটা গেজেট বের হত। সেই গেজেটে কে কোন্ ডিভিসনে পাশ করেছে তার তালিকা থাকত। আমরা মার্কশিট পাবার আগেই তখন জানতে পারতাম কে কোন

ডিভিসনে পাশ করেছি। শুধু তাই নয়, কত ছাত্র পরীক্ষা দিয়েছিল, কত পাশ করেছে, কত ছাত্রের ইনকমপ্লিট রেজাল্ট আছে তাও আমরা এই গেজেটের মাধ্যমে জানতে পারতাম। কিন্তু সম্প্রতি মধ্যশিক্ষা পর্ষদ একটা সিদ্ধান্ত নিয়েছেন এই বছর অর্থাৎ ১৯৮৬ সালে যারা মাধ্যমিক পরীক্ষা দিয়েছে তাদের আর ফলাফল সম্বলিত পুস্তিকা গেজেট বেরোবে না, সব মার্কশিট বাই পোস্ট বা অন্যভাবে বাড়িতে পাঠিয়ে দেওয়া হবে। স্যার, এতে অসুবিধা হবে আমরা প্রতিবারে আগেই জানতে পারতাম যে, কতজন পরীক্ষা দিয়েছে, কাদের পরীক্ষা ইনকমপ্লিট আছে। স্যার, এটা জানার আর কোনও স্কোপ থাকছে না, মধ্যশিক্ষা পর্ষদের এই সিদ্ধান্তের ফলে। কাজেই এই অবস্থা চললে গোটা পশ্চিমবাংলার মানুষকে অন্ধকারে রেখে দেওয়া হবে, বহু ছাত্রছাত্রী অনিশ্চয়তার মধ্যে থাকবে। তাই আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীকে এই বিষয়ে অবিলম্বে হস্তক্ষেপ করতে অনুরোধ করছি এবং প্রতি বছর যেমন ভাবে ফলাফল সম্বলিত পুস্তিকা বের হত, এবছরও যাতে সেই রকম ফলাফল সম্বলিত পুস্তিকা বের হয় সেটা বিবেচনা করার জন্য আবেদন রাখছি।

[3-20—4-00 P.M.] [Including adjournment]

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আসানসোল, ধানবাদ, দুর্গাপুর এই সমস্ত রেলস্টেশনে আজকাল রেলে রিজার্ভেশনের ব্যাপারে যে দুর্নীতি দেখা দিয়েছে সে সম্পর্কে আমি কয়েকটি কথা বলছি। স্যার, রিজার্ভেশনের ব্যাপারে একটা চক্র গড়ে উঠেছে। রিজার্ভেশন করাতে গেলে দেখা যায় কতকগুলি নামের নিচে তারা ডট ডট দিয়ে রেখে দেয় যে অমুক অমুক পার্টি কিন্তু ট্রেনের ভেতরে গেলে দেখা যায় সেই পার্টি আর এল না। ভেতরে যিনি কন্ডাক্টার গার্ড বা টিকিট চেকার থাকেন তারা টাকা নিয়ে এগুলি সেটেল করেন। স্যার, রেলওয়ে প্রশাসনের আজকে এই হচ্ছে হাল। সেখানে রিজার্ভেশনের ব্যাপারে দুর্নীতি একটা চরম পর্যায়ে পৌঁছে গিয়েছে। এই দুর্নীতি বিহারে এবং ইউ.পি.তে বেশি হ'ত কিন্তু এখন দেখছি পশ্চিমবাংলাতেও এটা এসে গিয়েছে। স্যার, এটা যাতে দূরীভূত হয় তার জন্য আপনার কাছে আমার অনুরোধ আপনি কেন্দ্রীয় সরকারকে এব্যাপারে লিখুন।

**শ্রী রবীন্দ্র ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এশিয়ার শ্রেষ্ঠ ৫৮ গেটের যে স্লুইসটি উলুঘাটায় আছে তার পশ্চিমদিকে পুকুরিয়া চন্ডিপুরে দুর্গা মুখার্জি নামে একজন কংগেসি সমাজবিরোধী জয়তারা নাম দিয়ে বেআইনিভাবে একটি ইঁট ভাঁটা তৈরি করে ভাগিরথীর বাঁধ কেটে সেখানে ইঁট তৈরি করে ব্যবসা করছে। এই বাঁধ কাটার ফলে গত বর্ষায় ঐ এলাকার কয়েকটি গ্রামে জল ঢুকে যায় ফলে কয়েকশো মানুষকে সেখানে অসহায় অবস্থায় দিন কাটাতে হয়। স্যার, এই ইঁট ভাঁটার মালিক দুর্গা মুখার্জি কংগ্রেসের একজন সদস্য। সেখানে সে এই রকম বেআইনিভাবে ইঁট তৈরি করে ব্যবসা করছে। মাননীয় সেচমন্ত্রীর কাছে আমার অনুরোধ, অবিলম্বে তদন্ত করে এই বেআইনি ইঁট ভাঁটা বন্ধ করার ব্যবস্থা করুন।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজ হাসপাতালে গত ২৪ শে মার্চ ভীম পন্ডিত, পিতা লেট লক্ষ্মণ পন্ডিত বর্ধমান জেলার জামুরিয়ায় তার বাড়ি সে ভর্তি হয়েছিল। গত ২৯-৩-৮৬ তারিখে হাসপাতালে ভর্তি থাকাকালীন তিনি মিসিং হলেন। এ মর্মে তার বাড়িতে টেলিগ্রামও গেল। যাবার পর দেখা গেল দিন কয়েক আগে

বাঁকুড়া পুলিশের সদর থানা যেটা বাঁকুড়া শহরের কাছে তার কাছে তার ডেডবডি পাওয়া গেল। স্যার, এটা একটা ভয়াবহ ব্যাপার—একটা রোগী হাসপাতালে ভর্তি হয়ে আছে, সে হাসপাতাল থেকে মিসিং হ'ল, তার বাড়িতে সেই মর্মে টেলিগ্রাম গেল তারপর তার ডেডবডি পাওয়া গেল। স্যার, হাসপাতালে পর্যন্ত নিরাপত্তা নেই। এই অবস্থার প্রতিকারের জন্য মাননীয় স্বাস্থ্যমন্ত্রী ও মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি, অবিলম্বে তদন্ত করে ব্যবস্থা নিন এবং তার রিপোর্ট বিধানসভায় পেশ করুন।

**শ্রী কমলাক্ষী বিশ্বাস** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ৫-৪-৮৬ তারিখে শনিবার সন্ধ্যা ৭ টার সময় রণাঘাটের পূর্ব এবং বনগাঁ, বাগদার সীমানার কতকগুলি গ্রামের উপর দিয়ে একটা প্রচন্ড ঝড় বয়ে যায় এবং শিলাবৃষ্টি হয়। এর ফলে স্যার, ঐ এলাকার বহু ঘরবাড়ি নষ্ট হয় এবং মানুষ, গরু, ছাগল, নানান রকমের জীবজন্তু মারা যায়। তা ছাড়া ঐ এলাকায় বোরো ধানের যে আবাদ ছিল তাও সম্পূর্ণ নষ্ট হয়ে যায়। মালিপোতা, সিনদ্রানী, কোনিয়াক এক ও দুই প্রভৃতি গ্রামের লোকরা রিলিফের দাবিতে এস.ডি.ও ও বি.ডি.ও অফিসে ডেপুটেশন নিয়ে যায়। রবিবার বি.ডি.ও অফিসে লোক না থাকায় সাহায্য দেওয়া সম্ভব হয়নি। এস.ডি.ও কে বলাতে এস.ডি.ও যৎ সামান্য সাহায্য দিলে সেটা পাঠাবার ব্যবস্থা করা হয়েছে। কিন্তু এই যৎসামান্য রিলিফে সেখানকার মানুষের দুঃখ কষ্ট লাঘব হবে না। আমি সে জন্য আপনার মাধ্যমে মাননীয় ত্রাণ মন্ত্রী এবং কৃষি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, যে কৃষি মন্ত্রীর নিজস্ব দপ্তর থেকে এটা অনুসন্ধান করে ঐ এলাকায় যাদের ফসল নষ্ট হয়েছে, কি পরিমাণ টাকা ক্ষতি হয়েছে তার একটা হিসাব নিকাশ করে কৃষকদের সাহায্য দেওয়া যায় তার ব্যবস্থা করার জন্য অনুরোধ করছি। আবার ত্রাণ মন্ত্রীকে অনুরোধ করছি যাতে তাদের ঘরবাড়ি যেগুলি পড়ে গেছে, যারা মারা গেছে, তাদের কি ভাবে সাহায্য দিতে পারেন তার ব্যবস্থা করার জন্য অনুরোধ করছি।

**শ্রী কমলকান্তি গুহ** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, কয়েকদিন আগে প্রাকৃতিক দুর্যোগ, শিলাবৃষ্টির জন্য যে শাকসব্জি ক্ষতি হয়েছে, বোরো ধানের ক্ষতি হয়েছে, আমি আপনার মাধ্যমে মাননীয় বিধায়কদের অনুরোধ করব যে সেই সব বিধায়ক যাদের নির্বাচনী কেন্দ্রে ক্ষতি হয়েছে, তারা ক্ষতির পরিমাণ উল্লেখ করে যেন আমাকে চিঠি দেন। আমরা চেষ্টা করব আগামী ফসলের সময় এই কৃষকদের সরকারি ঋণ এবং অন্যান্য সাহায্য দেবার জন্য।

**শ্রী সাধন চট্টোপাধ্যায়** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষ্ণনগর হোলসেল কনজিউমারস কো-অপারেটিভ সোসাইটির প্রায় ২ লক্ষ টাকার তহবিল তছরূপের একটা গুরুতর অভিযোগের উল্লেখ করতে চাই। এই হোলসেল কনজিউমারস কো-অপারেটিভ সোসাইটি সারা নদীয়া জেলায় কাজ করে। এই কো-অপারেটিভ-এ সরকারের শেয়ার আছে। সে জন্য এই গুরুতর অভিযোগের যাতে যথাযথ তদন্ত হয় এবং জানা গেছে যে সেখানকার কর্ম এবং পদস্থ অফিসার এর সঙ্গে জড়িত। কাজেই আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের কাছে আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি যে এর যথাযথ তদন্ত করে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন। এই সম্পর্কে তাদের যে দরখাস্ত আমি পেয়েছি সেটা আমি আপনার কাছে দিচ্ছি, আপনি এটা মাননীয় মন্ত্রী মহাশয়ের হাতে পৌছে দেবেন এই অনুরোধ করছি।

**মিঃ স্পিকার ঃ** এখন জিরো আওয়ার শেষ। আমি আপনাদের কাছে একটা কমেন্ট করতে চাই। জিরো আওয়ারে নানা রকম প্রশ্ন আসে। সেটা টেকনিক্যাল জিরো আওয়ারের মধ্যে বলা যায় না। সেটা মেনশন আকারে বা অন্য কোনও আকারে দেওয়া যায়। খুবই গুরুত্বপূর্ণ কোনও ঘটনা যদি ঘটে যে০, মেনশনের জন্য ফাইল করতে সময় পাওয়া যায় না, সেটা জিরো আওয়ারে মেনশন করা যেতে পারে। কিন্তু এখানে মেম্বাররা যা দিচ্ছেন সব এক হয়ে যাচ্ছে। অ্যাডজোর্ণমেন্ট, কলিং অ্যাটেনশন, মেনশন, জিরো আওয়ার সবই এক হয়ে যাচ্ছে। এটা চলতে পারে না এবং এতে হাউসের সময়ও নষ্ট হয়। কাজেই এর জন্য কিছু নিয়ম ঠিক করতে হবে। ভবিষ্যতে জিরো আওয়ারের বিষয় শুনে আমি যদি মনে করি যে দেবার মতো তাহলে দেব, আর যদি মনে করি দেবার মতো নয় তাহলে দেব না।

(At this Stage the house was adjourned till 4 p.m.)

[4-00—4-10 P.M.]

**(After adjournment)**

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মিঃ স্পিকার স্যার, বর্তমানে কোরাম নেই।

**Mr. Speaker :** If there is no voting quorum is not called for. ভোটিং পয়েন্ট এলে কল করতে পারেন। কোরাম আছে। তবে দেবপ্রসাদবাবু কোরামের ব্যাপারে আমাদের তো লোকসভার মতো কনভেনশন করা উচিত। After all the time of the House is money.

## Budget of the Government of West Bengal for 1986-87 voting on Demand for Grants

### De nand No.44

**Major Heads :** 288-Sociai security and Welfare (Relief and Rehabilitation of Displaced persons and Repatriates) and 688-Loans for Social Security and Welfare (Relief and Rehabilitation of Displaced persons).

**Shri Amritendu Mukherjee :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 10,64,50,000 be granted for expenditure under Demand No.44, Major Heads : "288-Social Security and Welfare (Relief and Rehabilitation of Diaplaced persons and Repatriates) and 688-Loans for Social Security and Welfare (Relief and Rehabilitation of displaced persons) (This is inclusive of a total sum of Rs. 2,66,15,000 already voted on account in March, 1986.)

The Printed speech of Shri Amritendu Mukherjee is taken as read

২। মাননীয় অধ্যক্ষ মহাশয়, উপরিউক্ত ব্যয় বরাদ্দের দাবি মঞ্জুরির উদ্দেশ্যে উপস্থাপিত করতে গিয়ে আমি এই সভার অনুমতি নিয়ে পূর্ব পাকিস্তান (বর্তমানে বাংলাদেশ) থেকে আগত উদ্বাস্তুদের ত্রাণ ও পুনর্বাসন সমস্যা সম্পর্কে বর্তমান রাজ্য সরকারের মূল নীতি এবং

অত্যন্ত সীমিত সামর্থ্যের মধ্যে এই সমস্যা মোকাবিলা করার জন্য এই সরকারের নির্দিষ্ট পরিকল্পনা ও কর্মসূচির একটা ধারণা আমি তুলে ধরতে চাই।

২.১। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই রাজ্যে উদ্বাস্তু পুনর্বাসনের যথার্থ চিত্রটা যদি আমি তুলে না ধরি তাহলে আমার কর্তব্য সম্পাদনে ঘাটতি থেকে যাবে। সোজাসুজি বলতে গেলে আমাকে অবশ্যই বলতে হবে যে, প্রায় ৮০ লক্ষ উদ্বাস্তুর এই পুনর্বাসন সমস্যা প্রধানত অমীমাংসিতই থেকে গেছে। আমরা জানি, এটা কোনও মনগড়া কথা নয়—এ এক রূঢ় বাস্তব। তাহলে জিজ্ঞাস্য—এই অবস্থার কারণ কি? কি জন্য এই সমস্যার একটা অর্থপূর্ণ সমাধান বাধাপ্রাপ্ত হল? পশ্চিম পাকিস্তানের উদ্বাস্তুদের পুনর্বাসন সমস্যার সমাধান বহু পূর্বেই হয়ে গেলেও, প্রায় চার দশক অতিক্রান্ত হওয়া সত্ত্বেও, পূর্ব পাকিস্তান থেকে আগত উদ্বাস্তুদের সমস্যা এখনও একটা জলন্ত সমস্যারূপে বর্তমান—কী করে এরকম হল?

২.২। এই সব প্রশ্নের উত্তর খোঁজার জন্য খুব কষ্ট করার প্রয়োজন নাই। দেশভাগ থেকে সরাসরি উদ্ভূত উদ্বাস্তুদের পুনর্বাসনের এই সমস্যা যথার্থই একটা বিশাল জাতীয় সমস্যা। সর্বতোভাবেই এই সমস্যা সমাধানের দায়িত্ব ছিল কেন্দ্রের। জাতীয় অঙ্গীকার পালনের ইতিহাস-আরোপিত এই দায়িত্ব কেন্দ্রের উপরই বর্তে ছিল। কিন্তু কেন্দ্রীয় সরকার দোনামনা ও টালবাহানা করে কখনই সঠিকভাবে এই চ্যালেঞ্জের মুখোমুখি হতে চাইলেন না। তা না হলে কেন্দ্রীয় সরকার পুনর্বাসন সমস্যার সমাধানকল্পে দুটি ভিন্ন দৃষ্টিভঙ্গি গ্রহণ করতেন না—পশ্চিম পাকিস্তান থেকে আগত উদ্বাস্তুদের জন্য এক রকম দৃষ্টিভঙ্গি, পূর্ব পাকিস্তান থেকে আগত উদ্বাস্তুদের জন্য অন্য রকম দৃষ্টিভঙ্গি। আমার এই বক্তব্য সপ্রমাণের উদ্দেশ্যে কয়েকটি দৃষ্টান্ত দিচ্ছি। দেশের পশ্চিম প্রান্তের ৪৭.৪০ লক্ষ উদ্বাস্তুকে পশ্চিম পাকিস্তানে পরিত্যক্ত সম্পত্তির জন্য ৩১/৩/৭১ তারিখ পর্যন্ত শুধু ক্ষতিপূরণ দেওয়া হয়েছিল ১৯১.১৬ কোটি টাকা; কিন্তু পূর্ব প্রান্তে তাদের সমদুর্দশাভোগী উদ্বাস্তুদের ক্ষেত্রে এই ক্ষতিপূরণের প্রশ্নটি বিবেচিত হল না। ক্ষতিপূরণ না দেবার জন্য যে কারণ দেখানো হয়েছিল তা হল এই—নেহেরু-লিয়াকৎ চুক্তির শর্তানুসারে পূর্ব পাকিস্তান থেকে আগত উদ্বাস্তুদের তাঁদের পরিত্যক্ত সম্পত্তির উপর কাগজ-কলমে একটা অধিকার থেকে গিয়েছিল। অথচ সমকালীন ইতিহাস সম্পর্কে যাদের বিন্দু মাত্র জ্ঞান আছে তারাই জানেন যে, ঐ চুক্তি সীমান্তের অপর পারের সম্পত্তির উপর অধিকার প্রয়োগের প্রশ্নে পূর্ব পাকিস্তান থেকে আগত উদ্বাস্তুদের কোনও সুযোগ করে দিতে পারে নি কিংবা এদেশে তাঁদের পুনর্বাসনের প্রশ্নেও কোনও সাহায্য করতে পারে নি। জম্মু-কাশ্মীরের পাক-অধিকৃত এলাকা থেকে যে সব শরণার্থী পালিয়ে গিয়েছিলেন তাঁরা তাদের পরিত্যক্ত সম্পত্তির জন্য টাকা পেয়েছিলেন। "ক্ষতিপূরণ" দানের প্রশ্নে যখন আইনগত ও সাংবিধানিক বাধা দেখা দিল তখন তাঁদের "অনুদান" দেওয়া হল! এটা কি দুমুখো নীতি নয়?

২.৩। ঐতিহাসিক কারণেই পশ্চিম পাকিস্তান থেকে উদ্বাস্তুদের আগমনের স্রোত ১৯৪৮ সালের মধ্যে বন্ধ হয়ে গিয়েছিল। পশ্চিমবঙ্গের ক্ষেত্রে তা হয়নি। পশ্চিম পাকিস্তানের উদ্বাস্তুদের পুনর্বাসনের কাজ কেন্দ্রীয় সরকার যথাযথ গুরুত্ব সহকারে শুরু করেছিলেন বলে ১৯৫৯ সালের মধ্যেই তা "প্রায় সম্পূর্ণ" হয়ে গিয়েছিল। পুনর্বাসন মন্ত্রক পার্লামেন্টের "এস্টিমেট কমিটি"র কাছে এই প্রতিবেদন পেশ করেছিলেন। পূর্ব পাকিস্তানের উদ্বাস্তুদের ক্ষেত্রে কিন্তু

এই দাক্ষিণ্য প্রদর্শিত হল না। এস্টিমেট কমিটির প্রতিবেদন (১৯৫৯-৬০) থেকে আমরা জানতে পারি ঃ "*১৯৫৫ সালের কোনও এক সময় এবং তারপরে ভারত সরকার পূর্ব পাকিস্তান থেকে আগত পুনর্বাসনের সমস্যা মোকাবিলাকল্পে প্রকৃতপক্ষে যুক্তিভিত্তিক কিছু করার জন্য মনস্থির করেছিলেন।*" কিন্তু অদ্ভুত হলেও দেখা গেল, ১৯৬০ সালে—অর্থাৎ পাঁচ বছর পরেই—কেন্দ্রীয় সরকার এই সিদ্ধান্তে এলেন যে, পুনর্বাসনের কাজ মূলত সম্পূর্ণ হয়ে গেছে এবং যে কাজ বাকি আছে তা হল "অবশিষ্ট কাজ"। এই ভাবেই সরকারের "অবশিষ্ট কাজের" যে সূত্র তার উৎপত্তি। দুই দশক এবং এক অর্ধ দশক ধরে তারা এই অপরিণত এবং অবাস্তব বস্তুটির পক্ষে ক্রমাগত বলে যাচ্ছেন এবং রাজ্য সরকার যাতে এটি গলাধঃকরণ করেন বর্তমানে তার চেষ্টা করছেন। এটা কি ন্যায় বিচার?

২.৪। নিচে দেওয়া তথ্য থেকে বঞ্চনার চিত্রটি আরো স্পষ্ট হবে। পশ্চিম পাকিস্তানের ৪৭ লক্ষ উদ্বাস্তুর প্রত্যক্ষ পুনর্বাসনের জন্য খরচ করা হয়েছিল ৪৫৬ কোটি টাকা, অথচ ৫২ লক্ষ পূর্ব পাকিস্তানের উদ্বাস্তুর (৬লক্ষ 'নিউ মাইগ্রান্ট' বাদে) প্রত্যক্ষ পুনর্বাসনের জন্য খরচ করা হল মাত্র ৮৫ কোটি টাকা। ১৯৭৩ সালে রাজ্য সরকার যে "মাস্টার প্ল্যান" রচনা করেছিলেন তা থেকেই এই অঙ্কগুলি উদ্ধৃত করেছি। এতে পূর্ব পাকিস্তানের উদ্বাস্তুদের প্রতি বৈষম্য করা হয়েছে তার প্রকৃতি প্রকট হয়ে উঠেছে।

২.৫। বামফ্রন্ট সরকারের পক্ষে অবহেলা ও বৈষম্যের এই নীতিকে সমর্থন করা কিছুতেই সম্ভব ছিল না। সরকার প্রথমেই তাই "অবশিষ্ট কাজের সূত্র" বাতিল করে দিয়েছিলেন। ১৯৭৭ সালে ক্ষমতায় এসে এই সরকার কয়েকটি দ্রুত পদক্ষেপ গ্রহণ করেছিলেন। ষষ্ঠ অর্থ কমিশনের কাছে স্মারলিপিতে সরকার পশ্চিমবঙ্গ পুনর্বাসন সমস্যার সমাধান কল্পে ৫০০ কোটি টাকার দাবি পেশ করলেন এবং সেই সঙ্গে নতুন দিল্লিতে তৎকালীন প্রধানমন্ত্রী মোরারজী দেশাই সমীপে এক প্রতিনিধিদল প্রেরণ করলেন। পশ্চিমবঙ্গে উদ্বাস্তু পুনর্বাসনের জাতীয় সমস্যা নিয়ে নতুন করে বিচার-বিবেচনার জন্য সেই প্রতিনিধিদল থেকে তার কাছে জরুরি বক্তব্য তুলে ধরা হল। প্রাথমিক কিছু আপত্তি সত্ত্বেও প্রধানমন্ত্রী শেষ পর্যন্ত জাতীয় প্রতিশ্রুতি রক্ষার যুক্তি অনুধাবন করেছিলেন এবং এই সমস্যা সমাধানে প্রয়োজনীয় সাহায্য দানে স্বীকৃতি জানিয়েছিলেন। তবে বলেছিলেন যে, সমস্যার অস্তিত্ব প্রমাণ করে দেখাতে হবে। প্রধানমন্ত্রীর এই আশ্বাসের পরিপ্রেক্ষিতেই তৎকালীন লোকসভা সদস্য শ্রী সমর মুখার্জি নেতৃত্বে সমস্যায় ব্যাপকতা নির্ণয়ের উদ্দেশ্যে দশ জন সদস্যের "উদ্বাস্তু পুনর্বাসন কমিটি" নামে একটি কমিটি গঠিত হয়। প্রচন্ড পরিশ্রম করে কমিটি এই অত্যন্ত শ্রমসাধ্য কাজ সম্পন্ন করেন এবং ১৯৮১-র আগস্ট মাসে তাঁদের প্রতিবেদন পেশ করে উদ্বাস্তু পুনর্বাসন সমস্যায় অর্থপূর্ণ সমাধানের জন্য মোট ৭৫০ কোটি টাকা ব্যয় মঞ্জুরির সুপারিশ করেন। কিন্তু কমিটি সুপারিশকৃত অর্থ মঞ্জুরির প্রশ্নে নতুন দিল্লি সাড়া অত্যন্ত নিরুৎসাহব্যঞ্জক। উদ্বাস্তুদের প্রতি যে অন্যায্য আচরণ করা হয়েছে তার প্রতিবিধানের জন্য ভারত সরকার এখনো পর্যন্ত আগ্রহ প্রকাশ করেন নি।

২.৬। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সমস্যার প্রকৃতি সঠিকভাবে অনুধাবনের স্বার্থে আমি একটা যথাযথ পরিপ্রেক্ষিত তুলে ধরতে চেষ্টা করেছি। আমি এখন বিভাগের কাজের একটা সাধারণ পর্যালোচনা উপস্থিত করতে চাই।

**প্রাক্তন শিবিরবাসী পরিবার ঃ**

৩। গত বৎসর আমি কুপার্স ক্যাম্পে বসবাসকারী দণ্ডকারণ্য-চিহ্নিত ৩৬৫টি পরিবারের পুনর্বাসনের প্রশ্নটি উল্লেখ করেছিলাম। আমি এখন আনন্দের সঙ্গে বাগজোলা শিবিরগুচ্ছের প্রাক্তন শিবিরবাসী ১০৬৫টি পরিবারের পুনর্বাসনের অত্যন্ত গুরুত্বপূর্ণ সাফল্যের উল্লেখ করতে চাই। পুরাতন এই সমস্যাটির সৃষ্টি ১৯৫৪-৫৫ সালে। এই উদ্বাস্তু পরিবারগুলিকে বহু বৎসর ধরে বেশ কিছু একর জলমগ্ন জমি উদ্ধারের কাজে লাগাবার উদ্দেশ্যে বাগজোলায় আনা হয়েছিল। তাঁদের এই আশ্বাস দেওয়া হয়েছিল যে, ঐ জমিতেই তাঁদের পুনর্বসতি দেওয়া হবে। কিন্তু শেষ পর্যন্ত উদ্বাস্তুদের দীর্ঘ এবং কঠোর শ্রমের ফলে যখন জমি উদ্ধার হল তখন সেখানে তাঁদের পুনর্বাসন দেবার সিদ্ধান্ত কার্যকর করা গেল না। উদ্ধার করা জমিতে এলাকার মানুষের দাবি নিয়ে প্রচণ্ড অসুবিধার সৃষ্টি হল। কালক্রমে এবং এলাকাটি কলকাতার সন্নিকটবর্তী হওয়ায় আরো অনেক উদ্বাস্তু এই এলাকায় জমি দখল করে বসলেন। সমস্যা কঠিনতর হল। এই অচলাবস্থার অবসান কল্পে এবং পুনর্বাসন প্রকল্পটি কার্যকর করার উদ্দেশ্যে রাজ্য সরকার ১৯৮৫-র ফেব্রয়ারি মাসে একটি কমিটি গঠন করেছিলেন। এই কমিটি বিগত ফেব্রয়ারি মাসে সরকারের নিকট তাদের সুপারিশ পেশ করেছেন এবং সরকার তা গ্রহণ করেছেন। সিদ্ধান্ত হয়েছে যে, (১) প্রাক্তন শিবিরবাসী প্রতিটি পরিবারকে ২ কাঠা করে জমি ও ৬,৫০০ টাকা করে পুনর্বাসন ঋণ দেওয়া হবে; (২) প্রতিটি বিভক্ত পরিবারকে (split up family) পুনর্বাসনের জন্য দেড় কাঠা জমি দেওয়া হবে এবং (৩) অন্য যে সব উদ্বাস্তু পরিবার দীর্ঘ সময় ধরে নিরবচ্ছিন্নভাবে অল্প জমির উপর বাস করে অর্থনৈতিক দিক থেকে ঐ অঞ্চলের উপর নির্ভরশীল হয়ে পড়েছেন সেই সব পরিবারকেও বাড়ির জন্য ১ কাঠা করে জমি দেওয়া হবে। এই সব সুপারিশ কার্যকর করতে মোট ৪৮.০২৫ একর জমি লাগবে। এর মধ্যে ২৯.৬৩৪ একর জমি অধিগৃহীত হয়েই রয়েছে। আশা করা যাচ্ছে, বাকি জমি অধিগ্রহণের কাজ সত্বর সম্পন্ন হবে। বাগজোলার ৭০টি প্রাক্তন শিবিরবাসী পরিবারের জন্য প্রয়োজনীয় অর্থ ইতিমধ্যেই মঞ্জুর করা হয়েছে। এই সব পরিবারের একটা বৃহৎ অংশ ১৯৮৬-৮৭ সালে পুনর্বাসন পাবেন। একটা দীর্ঘস্থায়ী জটিল সমস্যার সন্তোষজনক সমাধান হতে যাচ্ছে বলে আমরা আনন্দিত।

**জমির স্বত্ব প্রদান ঃ**

৪। বাস্তু জমিতে উদ্বাস্তুদের স্বত্ব প্রদানের কাজ চলছে। ১৯৮৫-৮৬ পর্যন্ত শহরাঞ্চলে সরকারি ও জবরদখল কলোনিতে মোট ৩২,৪৭৮ টি লিজ দলিল দেওয়া হয়েছে। গ্রামাঞ্চলে কলোনিতে এই সময়ে মোট ১২,৪১৬ স্থায়ী স্বত্বের দলিল দেওয়া হয়েছে। দলিল বন্টনের কাজ ত্বরান্বিত করার চেষ্টা করা হচ্ছে।

৪.১। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিগত বৎসরের মতো এবারও একটা বিষয় সম্পর্কে আমি বিশেষ উল্লেখ করতে চাই। বিষয়টি হল বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে যে জঘন্য অপপ্রচার চালানো হচ্ছে সে সম্পর্কে বলা হচ্ছে যে শহর এলাকায় যে সব উদ্বাস্তু পুনর্বাসন পেয়েছেন তাদের বাধ্য করা হচ্ছে লিজ দলিল গ্রহণ করতে আর এসব লিজ দলিল হল "অসম্মানকর", "মর্যাদাহানিকর" এবং "অপমানকর"। ১৯৮৪ সালের লোকসভার নির্বাচনের আগে এই

জঘন্য প্রচারে ইন্ধন জোগানো হয়েছিল এবং নির্বাচনের পরেও এ প্রচার চলতে দেওয়া হয়েছে। এই অভিযোগ ডাহা মিথ্যা তো বটেই, এমন কি পুরোপুরি বিদ্বেষপ্রসূত। এই অপপ্রচারের মুখোস খুলে দিয়ে সাধারণভাবে এই রাজ্যের মানুষের কাছে এবং বিশেষ করে উদ্বাস্তুদের কাছে বিষয়টি পরিষ্কার করে তুলে ধরার উদ্দেশ্যে একটা দলিল প্রকাশ করে বিতরণ করা হয়েছিল। পার্লামেন্ট ও এই রাজ্য বিধানসভার নির্বাচিত প্রতিনিধিদের কাছেও এই দলিল পৌঁছে দেওয়া হয়েছিল। অভিযোগ যাই হোক না কেন, ঘটনা হল এই যে, ১৯৭৪ সালেই ভারত সরকার লিজ দলিলের বয়ান পাকাপাকি করে ফেলেছিলেন। যেহেতু ঐ লিজ দলিলে উদ্বাস্তুদের স্বার্থ রক্ষা করা হয়নি সেজন্য বামফ্রন্ট সরকার গ্রাম এলাকার উদ্বাস্তুদের ক্ষেত্রে ভারত সরকার যেমন স্থায়ী স্বত্ব প্রদান অনুমোদন করেছিলেন, শহর এলাকার উদ্বাস্তুদেরও বাস্তু জমির জন্য তেমনি স্থায়ী স্বত্ব প্রদানের কথা বলেছিলেন। কিন্তু যথাসাধ্য চেষ্টা করা সত্ত্বেও শহর এলাকার উদ্বাস্তুদের স্থায়ী স্বত্ব প্রদানের ব্যাপারে ভারত সরকারকে রাজি করানো গেল না। শেষ পর্যন্ত সরকার যখন ঐ দলিলে উদ্বাস্তুদের স্বার্থবাহী কয়েকটি ধারা যুক্ত করতে সম্মত হলেন তখন অনিচ্ছা সত্ত্বেও বামফ্রন্ট সরকারকে তা মেনে নিতে হল। ১৯৮৫-র মার্চ মাসে আমাদের মুখ্যমন্ত্রী প্রধানমন্ত্রীকে এ সম্পর্কে লিখেছিলেন। আমি সেই চিঠির শেষাংশ থেকে উদ্ধৃতি দিচ্ছি ঃ "কেন্দ্রের নতুন সরকার যদি এখন শহরাঞ্চলের উদ্বাস্তুদের স্থায়ী স্বত্ব প্রদানের প্রস্তাবে সম্মতি জ্ঞাপন করেন, আমরা সেই সিদ্ধান্তকে স্বাগত জানাব।" উত্তরে প্রধানমন্ত্রী স্পষ্ট জানিয়ে দেন যে, শহরাঞ্চলের উদ্বাস্তুদের লিজ স্বত্বে জমি দেবার যে ব্যবস্থা প্রচলিত নীতির সঙ্গে তা সামঞ্জস্য পূর্ণ এবং যে লিজ দলিল ভারত সরকার অনুমোদন করেছেন তা "উদ্বাস্তুদের স্বার্থ রক্ষা করবে।"

৪.২। গত ফেব্রুয়ারি মাসে নতুন দিল্লিতে অনুষ্ঠিত পুনর্বাসন মন্ত্রীদের সভায় আমি এই বিষয়টি উত্থাপন করেছিলাম এবং প্রস্তাব রেখেছিলাম যে, স্থায়ী স্বত্ব যদি কোনও মতেই দেওয়া না যায় তাহলে পশ্চিম বঙ্গ সরকার নির্দিষ্ট কিছু ক্ষেত্রে যেভাবে ৯৯৯ বছরের লিজ দিয়ে থাকেন তাই দেওয়া হোক। বাস্তব অবস্থা যখন এই তখন বামফ্রন্ট সরকারকে এরকম অপপ্রচারে জড়িয়ে দেওয়া হচ্ছে।

**জবর দখল কলোনি ঃ**

৫। যে সব জবর দখল কলোনির ব্যাপারে ভারত সরকারের অনুমোদন পাওয়া গিয়েছে সেগুলির জমি অধিগ্রহণ করে বিধিবদ্ধ করার কাজে যথেষ্ট অগ্রগতি হয়েছে। প্রাক—'৫১ এর ১৪৯টি জবরদখল কলোনির মধ্যে তিনটি ছাড়া অন্য সব কটি বিধিবদ্ধ করার ব্যবস্থা সম্পূর্ণ হয়েছে। সেচ ও জলপথ বিভাগ এবং পূর্ব রেলওয়ে কর্তৃক জমি হস্তান্তরের অপেক্ষায় এই ৩টি কলোনি বিধিবদ্ধ করার কাজ এখনো করা যায়নি। আশা করা যাচ্ছে, শীঘ্রই একাজ সম্পন্ন হবে।

৫.১। উত্তর—'৫০ এর যে ১৭৫টি জবরদখল কলোনির ব্যাপারে ভারত সরকারের অনুমোদন পাওয়া গিয়েছে তাদের মধ্যে ৮৫টি ক্ষেত্রে এল.ডি.পি. অ্যাক্ট (১৯৪৮)-এর ৪ ধারা অনুসারে বিজ্ঞপ্তি প্রকাশিত হয়েছে এবং ৬ ধারা অনুসারে ঘোষণাও সত্বর প্রকাশিত হবে বলে আশা করা হচ্ছে। ১১টি ছাড়া বাকি অপর কলোনিগুলির বিধিবদ্ধ করার কাজও

অগ্রসর হচ্ছে। এই ১১টি কলোনি বিধিবদ্ধ করার কাজ বিভিন্ন কেন্দ্রীয় ও রাজ্য সরকারের প্রকল্পের জন্য বাধাপ্রাপ্ত হয়ে আছে। এগুলির মধ্যে রয়েছে মেট্রো রেল, চক্র রেল, কোনা এক্সপ্রেসওয়ে, বেলঘরিয়া ব্রিজ হাইওয়ে ইত্যাদি।

৫.২। তবে ভারত সরকার যে কলোনিগুলির অনুমোদন দিয়েছেন সেগুলির সংখ্যা মোট সংখ্যার মাত্র এক-তৃতীয়াংশ, কারণ এখনও ৬৩২টি উত্তর—'৫০-এর জবরদখল কলোনি ভারত সরকারের অনুমোদনের অপেক্ষায় রয়েছে। এক্ষেত্রেও অনুমোদন দানের প্রশ্নে ভারত সরকারের বিলম্বের কোনও সঙ্গত কারণ খুঁজে পাওয়া যাবে না। এই সব কলোনিতে যে সমস্ত উদ্বাস্তু পরিবার রয়েছেন তাঁরা চরম বিপদে পরিবারের জন্য আশ্রয় খোঁজার তাগিদে বাধ্য হয়েই একদিন এসেছিলেন। ভারত সরকারের এটা বোঝা উচিত এবং আর বিলম্ব না করে এই সব কলোনি বিধিবদ্ধ করার সিদ্ধান্ত জানিয়ে দেওয়া উচিত।

৫.৩। উদ্বাস্তু পুনর্বাসন কমিটিও এই বিষয়টি নিয়ে যথেষ্ট চিন্তা-ভাবনা করেছিলেন এবং ১৯৫৪-৫৫ সালের মূল্যমানের ভিত্তিতে জমি অধিগ্রহণের জন্য প্লট পিছু খরচের ১৮৭৫ টাকার যে উর্ধ্বসীমা করা আছে তাও বিবেচনা করেছিলেন। যেহেতু ঐ উর্ধ্বসীমা একেবারেই বাস্তবসম্মত নয় সেজন্য কমিটি মোট ৯৩.৯৬ কোটি টাকা ব্যয়ে প্রচলিত মূল্যে জমি অধিগ্রহণ করার সুপারিশ রেখেছিলেন।

**কলোনির উন্নয়ন ঃ**

৬। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলোনি উন্নয়নের প্রশ্নেও ভারত সরকার একটা অনমনীয় মনোভাব নিয়ে রয়েছেন। উন্নয়নের ব্যয়ের একটা বাস্তবসম্মত উর্ধ্বসীমা স্থির করার প্রশ্নটি ভারত সরকার ক্রমাগত এড়িয়ে যাচ্ছেন। ১৯৭৫-৭৬ এর মূল্যমানের ভিত্তিতে ওয়ার্কিং গ্রুপ শহরাঞ্চলে প্লট পিছু ৪৫৬০ টাকা উন্নয়ন ব্যয় সুপারিশ করেছিলেন। কিন্তু তা কেটে করা হল ২৫০০ টাকা, অথচ ১৯৮০-র মূল্যমানের ভিত্তিতে উদ্বাস্তু পুনর্বাসন কমিটি এই উর্ধ্বসীমা ৭৫০০ টাকায় নির্দিষ্ট করার সুপারিশ করেছিলেন এবং সি এম ডি এর প্রযুক্তি বিশেষজ্ঞরা ১৯৮২-৮৩ সালের মূল্যমানের ভিত্তিতে এই উর্ধ্বসীমা স্থির করতে বলেছিলেন ১০,৮৯৮ টাকায়। 'ওয়ার্কিং কলোনির উন্নয়নের জন্য ৭২.৯১ কোটি টাকা ব্যয়ের যে সুপারিশ করেছিলেন পূর্বে কেন্দ্র সে সুপারিশ গ্রহণ করেননি, তার বদলে ১৯৮৫-র মার্চ মাস পর্যন্ত মাত্র ৮ কোটি টাকা দিয়েছেন।

৬.১। এখানেও আবার সেই বৈষম্য, কারণ আমরা জানি যে, দেশের পশ্চিম প্রান্তে নাগরিক জীবনের সমস্ত প্রকার সুযোগ-সুবিধাসহ ১৯টি পূর্ণাঙ্গ উপনগরী এবং ৩৬টি কলোনি, যাতে এগুলি "নগর ও শহরের উপকণ্ঠ হিসাবে বিকাশলাভ করতে পারে, তার জন্য পুঙ্খানুপুঙ্খ দৃষ্টি দিয়ে" গড়ে তোলা হয়েছিল। কিন্তু পশ্চিম বঙ্গে কলোনি উন্নয়নের ব্যয়ের একটা বাস্তব ভিত্তিক উর্ধ্বসীমা গ্রহণের প্রশ্নে এখনো অস্বীকৃতি জানিয়ে ভারত সরকার কার্যত রাস্তাঘাট নির্মাণ, পয়ঃপ্রণালী ইত্যাদি তৈরি করার যে ন্যুনতম উন্নয়নমূলক কাজ তা পর্যন্ত বন্ধ করে দেবার পথই গ্রহণ করেছেন। এর ফলে, সি এম ডি এ, বিভিন্ন পৌরসভা প্রভৃতি যে সমস্ত সংস্থা এই সমস্ত কাজ করেন তারা আর কলোনি উন্নয়নের কাজ করতে কোনও রকম আগ্রহ প্রকাশ করছেন না। এই জন্য উন্নয়নের কাজের গতি শ্লথ হয়ে পড়েছে। বিগত

বৎসরে তাই মাত্র ১৪টি কলোনির ২০৯২ টি প্লটে ৯৬ লক্ষ টাকা ব্যয়ে নতুন করে উন্নয়নের কাজ শুরু করা গিয়েছিল।

৬.২। প্রসঙ্গক্রমে উল্লেখ করা যেতে পারে যে, গত ডিসেম্বর মাসে কেন্দ্রীয় সরকার কলোনি উন্নয়নের ব্যয়ের উর্ধ্বসীমা সম্পর্কে তাঁদের নীরবতা ভঙ্গ করে রাজ্য সরকারকে একটি চিঠি লিখেছেন। তাতে রাজ্য সরকারকে সমস্ত উদ্বাস্তু কলোনিতে উন্নয়নের জন্য একটি সর্বাত্মক "মাস্টার প্ল্যান" তৈরি করতে বলা হয়েছে। ভারত সরকার এতদিন গ্রামাঞ্চলে কলোনি উন্নয়নের কাজ করার প্রশ্নটি পাশ কাটিয়ে এসেছেন; অনুরোধ-উপরোধ সত্ত্বেও কলোনি উন্নয়নের বাস্তবসম্মত কোনও উর্ধ্বসীমা স্থির করার প্রশ্নে নীরব থেকেছেন। আর আজ এখন "সর্বাত্মক মাস্টার প্ল্যান" করার কথা বলছেন। কলোনিতে বসবাসকারী যেসব উদ্বাস্তু সুবিচারের প্রতীক্ষায় অপেক্ষা করছিলেন তাঁদের কাছে এটা একটা নিষ্ঠুর পরিহাসের মতোই শোনাবে।

**ঋণ মুকুব ঃ**

৭। উদ্বাস্তুদের সাহায্যার্থে রাজ্য সরকার ভারত সরকারের কাছে সর্বপ্রকার ঋণ মুকুবের দাবি জানিয়ে আসছিলেন। অষ্টম অর্থ কমিশনের সুপারিশ গ্রহণ করে ভারত সরকার নিম্নলিখিত ঋণ মুকুবের সিদ্ধান্ত গ্রহণ করেছেন ঃ (১) পুনঃ ঋণদানের উদ্দেশ্যে রাজ্যকে ১-৪-৭৪-র পূর্ব পর্যন্ত দত্ত একীকৃত ঋণ ও ১-৪-৮৫ পর্যন্ত দত্ত অনাদায়ি ঋণের সম্পূর্ণ অংশ এবং (২) ১-৪-৮৪ পর্যন্ত পুনঃঋণ দানের দত্ত এবং ১-৪-৮৫ পর্যন্ত অনাদায়ি সমস্ত ঋণ। এই ঋণ সংক্রান্ত প্রয়োজনীয় হিসাব রাজ্য সরকার ইতিমধ্যে কেন্দ্রের কাছে পাঠিয়ে দিয়েছেন এবং এই হিসাবে ঋণের মোট পরিমাণ দাঁড়িয়েছে ৩৫-৭০ কোটি টাকা। এই টাকা থেকে ২.০৯ কোটি টাকা ঋণ মুকুবের আদেশ কেন্দ্রের কাছ থেকে পাওয়া গিয়েছে। আরো ৩০ কোটি টাকা ঋণ মুকুবের আদেশ শীঘ্রই পাওয়া যাবে বলে আশা করা যাচ্ছে। যথা সময়ে রাজ্য সরকার ঋণ-গ্রহীতা উদ্বাস্তু ঋণ মুকবের প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করবেন।

৭.১। কেন্দ্র পূর্বে ৩৮.৩৮ কোটি টাকা টাইপ ঋণ (যেমন, গৃহনির্মাণ ঋণ, কৃষি ঋণ, ক্ষুদ্র ব্যবসায় ঋণ ইত্যাদি) মুকুবের যে আদেশ দিয়েছিলেন তার পরিপ্রেক্ষিতে রাজ্য সরকার ঋণ-গ্রহীতা উদ্বাস্তুর মোট ৩১ কোটি টাকার ঋণ মুকুবের আদেশ প্রদান করেছেন।

**ছিটতালুক উদ্বাস্তু পুনর্বাসন ঃ**

৮। ছিটতালুক উদ্বাস্তুদের পুনর্বাসনের কাজ কাজ চলছে। ১৯৮৫-৮৬ আর্থিক বৎসরে ১৪০ টি ছিটতালুক পরিবারের পুনর্বাসনের জন্য ১৪ লক্ষ টাকা খরচ করা হয়েছে। ভারত সরকার অনুমোদিত পুনর্বাসনযোগ্য মোট ৬৭৬টি ছিটতালুক পরিবারের মধ্যে এখন আর ৯২টি পরিবারের পুনর্বাসন বাকি রয়েছে। এই বৎসর এই পরিবারগুলির পুনর্বাসন সম্পূর্ণ হবে বলে আশা করা যাচ্ছে।

**সদনবাসী পরিবারের পুনর্বাসন ঃ**

৯। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১-৪-৭৪ তারিখ থেকে ভারত সরকার একতরফাভাবে সদনবাসী উদ্বাস্তু পরিবারদের ভরণপোষণের ব্যয়ভার বন্ধ করে দিয়েছেন। তাই সদনবাসী পুনর্বাসনযোগ্য পরিবারদের পুনর্বাসন পর্যন্ত ভরণপোষণের সমস্ত ব্যয় বহন করার দায়িত্ব

[এ]খন একমাত্র রাজ্য সরকারকেই বইতে হচ্ছে। বিগত আর্থিক বৎসরে ৩৫৭টি সদনবাসী [প]রিবার পুনর্বাসন পেয়েছেন। এজন্য ব্যয় হয়েছে ২৩.৫৯ লক্ষ টাকা। ১৯৮৬-৮৭ আর্থিক [ব]ৎসরে ৪০০ সদনবাসী পরিবারের পুনর্বাসন দেবার লক্ষ্যমাত্রা স্থির করা হয়েছে।

**সদন/স্থায়ী সদন ঃ**

১০। বর্তমানে ১৩টি সদনে মোট ৩২৫৪ জন উদ্বাস্তু বাসিন্দা রয়েছেন। ১৯৮৪-৮৫ [আ]র্থিক বৎসরে সদনবাসী পরিবারদের অবস্থার উন্নতিকল্পে কিছু ব্যবস্থা গ্রহণ করা হয়েছিল, য[ে]মন 'ক্যাশ ও ড্রাই' ডোলের পরিমাণ বৃদ্ধি, বস্ত্র ও পোষাকের মানোন্নয়ন ইত্যাদি। গত [ব]ৎসর সদনে বাসকারি বিবাহযোগ্যা মেয়েদের বিবাহ বাবদ অনুদানের পরিমাণও ৭৫০ টাকা [ক]রা হয়। সদনবাসী পরিবারের ভরণপোষণের মাথা-পিছু খরচের ঊর্ধ্বসীমা বৃদ্ধি করার প্রশ্নটিও বিবেচনাধীন রয়েছে, শীঘ্রই সিদ্ধান্ত গৃহীত হবে বলে আশা করা হচ্ছে।

**উৎপাদন কেন্দ্র ঃ**

১১। হাবড়া, উত্তরপাড়া ও টিটাগড়ে উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগ পরিচালিত ৩টি উৎপাদন কেন্দ্র আছে। এছাড়া কামারহাটিতে আছে একটি 'ব্যাম্বু প্রসেসিং সেন্টার'। সমস্ত বছর ধরেই এই উৎপাদন কেন্দ্রগুলি অগ্রগতি বজায় রাখতে পেরেছে। উৎপাদন কেন্দ্রগুলির পক্ষে তাই পূর্বের চেয়ে অনেক বেশি উৎপাদন করা সম্ভব হয়েছে। ১৯৮৪-৮৫ সালে যেখানে উৎপাদন কেন্দ্রগুলির মোট ব্যয় ছিল ৫৮ লক্ষ টাকা, সেখানে ১৯৮৫-৮৬ তে দাঁড়িয়েছে ৮০ লক্ষ টাকায়। এই বর্ধিত উৎপাদনের ফলে উৎপাদন কেন্দ্রগুলিতে কার্যরত সদনবাসী 'পিস-রেট' কর্মীরা বর্ধিত মজুরি লাভ করতে পেরেছেন। তবে কামারহাটির 'ব্যাম্বু প্রসেসিং সেন্টার'-টির অবস্থা অন্য উৎপাদন কেন্দ্রগুলির মতো নয়। এই কেন্দ্র যেহেতু প্রধানত বাঁশের ঝাঁটা এবং চীক উৎপাদন করে সেজন্য অপরিহার্য উপরিব্যায় মিটিয়ে এই কেন্দ্রকে লাভজনক করা সম্ভব হচ্ছে না।

১১.১। উৎপাদন কেন্দ্রগুলি এবং ব্যাম্বু প্রসেসিং সেন্টারের বিভিন্ন সমস্যা খতিয়ে দেখার জন্য বিগত ডিসেম্বর মাসে অর্থবিভাগ, ক্ষুদ্র ও কুটির শিল্প বিভাগ, সমবায় বিভাগ থেকে এবং অন্যান্য প্রতিনিধি নিয়ে একটি কমিটি করে দেওয়া হয়েছিল। কমিটির সুপারিশ পেলে এই বিভাগ সেগুলি বিচার করে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করবে।

**চিকিৎসা সংক্রান্ত সুযোগ/শিক্ষা ঃ**

১২। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পূর্বের বৎসরগুলিতে যেমন তেমনি বর্তমানেও উদ্বাস্তু পুনর্বাসন বিভাগ ১২টি সরকারি ও বেসরকারি হাসপাতালে যক্ষারোগী ও অন্য রোগীদের জন্য শয্যা সংরক্ষণ করছে। এছাড়া এই বিভাগ ৫টি ভ্রাম্যমান মেডিক্যাল ইউনিটও রক্ষণাবেক্ষণ করছে। ১৯৮৫-৮৬ আর্থিক বৎসরে এজন্য ১১.১৮ লক্ষ টাকা ব্যয় ধরা হয়েছিল।

১২.১। এই রাজ্যে ১৮৫৭টি জি এস এফ পি স্কুলে ৮,৭০০ র উপর শিক্ষক আছেন। স্কুলগুলি পরিচালনা করার জন্য ৩.১০ কোটি টাকা ব্যয় বরাদ্দ করা হয়েছে। এই প্রকল্পটি শিক্ষাবিভাগ তত্ত্বাবধান করেন। কেন্দ্র হয়ত ভবিষ্যতে কোনও এক সময়ে এই খাতে অর্থ মঞ্জুর করবেন এই আশায় ৪৪নং দাবির মধ্যে এই প্রকল্পের অর্থ সংস্থান করা হয়েছে।

**শিবির বহির্ভূত উদ্বাস্তু পরিবারের পুনর্বাসন ঃ**

১৩। শিবির বহির্ভূত উদ্বাস্তু পরিবারের পুনর্বাসনের প্রশ্নটি অত্যন্ত গুরুত্বপূর্ণ হওয় সত্ত্বেও এখনও অবহেলিত হয়ে রয়েছে। যে সমস্ত উদ্বাস্তু পশ্চিমবঙ্গে এসেছিলেন তাঁদে একটা বিরাট সংখ্যা উদ্বাস্তুদের জন্য যে শিবির খোলা হয়েছিল তাতে আশ্রয় পাননি ব নেননি। কিন্তু তৎসত্ত্বেও এরা উদ্বাস্তু এবং গৃহনির্মাণ ঋণ ও বাস্তুজমি ক্রয়ের জন্য ঋণ পাবার যোগ্য। ১৯৭৩ সালে তৎকালীন রাজ্য সরকার যে "মাস্টার প্ল্যান" তৈরি করেছিলে তাতে বাস্তুজমির শিবির বহির্ভূত ৬০,০০০ উদ্বাস্তুর দরখাস্তের উল্লেখ ছিল। ঐ দরখাস্তে মধ্যে ৩০,০০০ দরখাস্ত বিবেচনার যোগ্য বলে স্থির করা হয়েছিল। উদ্বাস্তু পুনর্বাসন কমিটিও এই বিষয়টি গুরুত্ব সহকারে বিচার-বিবেচনা করেছিলেন এবং প্রাপ্ত দরখাস্তের ভিত্তিতে ৫০,০০০ শিবির উদ্বাস্তুর পুনর্বাসনের জন্য ৬৬.৩৯ কোটি টাকা ব্যয় মঞ্জুরির সুপারিশ করেছিলেন। এই শিবির বহির্ভূত উদ্বাস্তুদের পুনর্বাসনের প্রশ্নটি ভারত সরকার যেন উপেক্ষা না করেন।

**উদ্বাস্তু পুনর্বাসন কমিটির সুপারিশ ঃ**

১৪। মাননীয় অধ্যক্ষ মহাশয়, উদ্বাস্তু সমস্যা সমাধানকল্পে বামফ্রন্ট সরকারের যে নীতি তা আমি পূর্ববর্তী অনুচ্ছেদগুলিতে এই সভার সম্মুখে উপস্থিত করতে সাধ্যমত চেষ্টা করেছি। উদ্বাস্তু পুনর্বাসন সমস্যা মোকাবিলায় রাজ্য সরকারকে যে অসুবিধা ও সীমাবদ্ধতার মধ্যে চলতে হয় তারও একটা চিত্র দিতে চেষ্টা করেছি। আমি উল্লেখ করেছি যে, উদ্বাস্তু পুনর্বাসন সমস্যা হলেও কেন্দ্রীয় সরকারের সিদ্ধান্ত হল ভিন্নতর। কাজেই দেশের পশ্চিম প্রান্তের পুনর্বাসন সমস্যা বহুদিন পূর্বেই সমাধান হয়ে গেলেও এই রাজ্যের উদ্বাস্তুরা এখনও উপেক্ষা ও দুর্ভোগের বোঝা বয়ে বেড়াচ্ছেন। ভারত সরকারকে বাস্তব অবস্থা উপলব্ধি করে উদ্বাস্তু পুনর্বাসন কমিটির সুপারিশ পর্যায়ক্রমে কার্যে পরিণত করার অনুরোধ জানানো সত্ত্বেও রাজ্য সরকারের অনুরোধ ভারত সরকারের মনঃপুত হয় নি। পশ্চিমবঙ্গে উদ্বাস্তু পুনর্বাসনের মানবিক সমস্যা যেভাবে উপেক্ষিত হয়েছে আর কোনও জাতীয় অঙ্গীকারের ক্ষেত্রে তেমনটি ঘটেনি।

১৪.১। বিগত ফেব্রুয়ারি মাসে নতুন দিল্লিতে অনুষ্ঠিত পুনর্বাসন মন্ত্রীদের সভায় আমি রাজ্য সরকারের অভিমত উপস্থিত করেছিলাম এবং কেন্দ্রীয় সরকারকে উদ্বাস্তু পুনর্বাসন সমস্যা নিয়ে পুনর্বিবেচনার অনুরোধ জানিয়েছিলাম, যাতে উদ্বাস্তুরা তাঁদের প্রাপ্য পেতে পারেন। প্রায় একই সময়ে—ঐ ফেব্রুয়ারি মাসেই—আমাদের মুখ্যমন্ত্রী, রাজ্যে উদ্বাস্তু পুনর্বাসন সমস্যার একটা যথাযথ ও বাস্তবভিত্তিক মূল্যায়নের জন্য, প্রধানমন্ত্রীর নিকট লিখেছিলেন। আমি সেই চিঠি থেকে উদ্ধৃতি দিচ্ছি ঃ

"এই রাজ্যে উদ্বাস্তু জনসংখ্যার একটা বৃহৎ অংশ সমাজের দুর্বলতর শ্রেণীর মানুষ। এঁরা জবরদখল কলোনিতে, রেল লাইন, রাস্তা, খাল ইত্যাদির ধারে ফাঁকা জায়গায় একটা অনিশ্চিত ও বিপজ্জনক জীবনযাত্রা নির্বাহ করেন। এই দুর্দশাগ্রস্ত মানুষগুলির কষ্ট লাঘব করার জন্য এবং এঁরা যাতে সমাজের অন্য অংশের মানুষের সঙ্গে মিশে যেতে পারেন তার জন্য উচিত রাজ্য সরকার নিয়োজিত উদ্বাস্তু পুনর্বাসন কমিটির সুপারিশ অনুযায়ী পুনর্বাসনের জন্য অর্থপূর্ণ, সুষ্ঠু পরিকল্পনা রূপায়ণ করা।"

**উপসংহার ঃ**

১৫। মাননীয় অধ্যক্ষ মহাশয়, উদ্বাস্তুরা যাতে তাঁদের প্রাপ্য পেতে পারেন তার জন্য আমরা বহু বাধার মধ্যেও সাধ্যমত আমাদের প্রচেষ্টা চালিয়ে যাচ্ছি। ১১-৩-৮৩ তারিখে সর্বসম্মতিক্রমে সমর মুখার্জি কমিটি সুপারিশকৃত অর্থ মঞ্জুর করার জন্য কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করে যেভাবে আমরা প্রস্তাব পাশ করেছিলাম আজ এই সমস্যা মোকাবিলা করার স্বার্থেও সেই ভাবে ঐক্যবদ্ধ হয়ে আমাদের চলতে হবে, যাতে এই রাজ্যের উদ্বাস্তুরা তাঁদের ন্যায্য প্রাপ্য পেতে পারেন এবং দেশের অন্য নাগরিকদের মতো মাথা উঁচু করে বাঁচতে পারেন।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় উদ্বাস্তু ত্রাণ এবং পুনর্বাসন মন্ত্রী ১৯৮৬-৮৭ সালের ব্যয় বরাদ্দ এই বিধানসভায় যা উত্থাপন করেছেন, আমরা সেখানে এই সমস্যাটাকে একই ভাবে সরকারের সঙ্গে উপলব্ধি করি। লক্ষ লক্ষ যারা ছিন্নমূল মানুষ, তাদের পুনর্বাসনের জন্য আমাদের একটা মানবিক দায়িত্ব আছে এবং এটা একটা মানবিক সমস্যা। সেই সমস্যাটাকে প্রতিকার করার জন্য যদিও এটা জটিল এবং বিভিন্ন ভাবে বাধা প্রাপ্ত হয়, তবুও এটা সমাধান কল্পে সরকার বিভিন্ন ভাবে ব্রতী হয়ে থাকেন। উদ্বাস্তু পুনর্বাসনের বিষয়ে সরকারি চিন্তা-ভাবনা বিভিন্ন সময়ে আমরা মন্ত্রী মহাশয়ের বিভিন্ন বক্তব্য এবং কেন্দ্রের কাছে পাঠান বিভিন্ন স্মারকলিপির মধ্যে দিয়ে দেখেছি। এ বিষয়ে সমর মুখার্জি কমিশনের সুপারিশ অনুযায়ী কেন্দ্রীয় সরকারের কাছে ৭৫০ কোটি টাকা দাবি করা হয়েছে। এই বিরাট সমস্যার পরিপ্রেক্ষিতে আজকে মাননীয় মন্ত্রী মহাশয় ৪৪ নং দাবির অন্তর্ভুক্ত মোট ১০,৬৪,৫০,০০০ টাকার ব্যয় বরাদ্দের দাবি মঞ্জুরির উদ্দেশ্যে উপস্থিত করেছেন। এই পরিমাণ অর্থ রাজ্য সরকারের অন্যান্য দপ্তরের বরাদ্দকৃত অর্থের তুলনায় অতি-নগণ্য। এই সামান্য পরিমাণ টাকা দিয়ে মাননীয় মন্ত্রী মহাশয় উদ্বাস্তু পুনর্বাসনের যে বিরাট সমস্যা রাজ্যে রয়েছে তার কিছুই করতে পারবেন না। পুনর্বাসনের জন্য জমি অধিগ্রহণ ও প্রদান থেকে শুরু করে উদ্বাস্তু কলোনিগুলির উন্নয়ন, ছিটতালুক উদ্বাস্তুদের পুনর্বাসন, সদনবাসী পরিবারদের পুনর্বাসন, চিকিৎসার সুযোগ সুবিধা, শিক্ষার সুযোগ সুবিধা, ঋণ মকুব ইত্যাদি যে পরিকল্পনাগুলি গ্রহণ করা হচ্ছে সে পরিকল্পনাগুলিকে বাস্তবে রূপ দিতে গিয়ে মাননীয় মন্ত্রী মহাশয় এই সামান্য পরিমাণ টাকা নিয়ে দিশেহারা হয়ে পড়বেন। আমরা দেখছি ১৯৮৫-৮৬ সালের জন্য এই বিভাগের বরাদ্দ ধরা হয়েছিল ৯ কোটি ৯৯ লক্ষ ৫৭ হাজার টাকা। কিন্তু গতবারের তুলনায় এবারে বাজার দাম যে হারে বৃদ্ধি পেয়েছে সে হারে বরাদ্দ বৃদ্ধি পায়নি। ফলে এবারে মাননীয় মন্ত্রী মহাশয়ের আর্থিক সঙ্গতি গত-বারের চেয়ে দুর্বল। এবং এই দুর্বল আর্থিক সামর্থ নিয়ে বিরাট উদ্বাস্তু পুনর্বাসন সমস্যার জন্য তিনি যে পরিকল্পনাগুলি গ্রহণ করতে চাইছেন সেগুলি বাস্তব-রূপ পাবে না। মাননীয় মন্ত্রী মহাশয়ের সদিচ্ছা বাস্তবে রূপায়িত হবে না।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ১৯৮৬ সালের ২২শে ফেব্রুয়ারি দিল্লিতে যখন পুনর্বাসন মন্ত্রীদের সভা হয়েছিল তখন সেখানে যে, প্রতিবেদন পেশ করা হয়েছিল তাতে আমরা দেখছি যে, ৩১-৩-৫১ তারিখ পর্যন্ত পশ্চিম পাকিস্তান থেকে যে ৪৭ লক্ষ উদ্বাস্তু ভারতবর্ষে এসেছিলেন তাঁদের ক্ষতিপূরণ বাবদ কেন্দ্রীয় সরকারের ব্যয় হয়েছিল ১৯১ কোটি ১৬ লক্ষ টাকা।

াতি পরিবার পিছু ৩.১৩ একর কতগুলো পরিবারকে উদ্বাস্তু পুনর্বাসন দপ্তর থেকে জমি দেওয়া হয়েছিল, বর্তমানে সেখান থেকে স্থায়ীভাবে অনেক পরিবার চলে গেছেন। ছেড়ে যাওয়া সেইসব জমি কিন্তু সরকারি খাসে আসেনি, সে ব্যাপারে সরকার কোনও রকম চিন্তা করেন অধিগ্রহণের ব্যবস্থা করেন নি। তার ফলে নিজের পজেশনও উদ্বাস্তুরা সেখানে পাননি। এর ফলে ঠিকভাবে তাঁরা নথিভুক্ত হচ্ছেন না। রিফিউজি রিহ্যাবিলিটেশন ডিপার্টমেন্ট এক্ষেত্রে ঠিকভাবে কাজ করছেন না। এর ফলে সবচেয়ে বড় কথা হচ্ছে, গুন্দা থানায় যদি দেখেন, দেখবেন—৮৭৩-৮৭৪ দাগে মেদিনীপুর মৌজায় ১২ ঘর পরিবারকে ৩৮ একর জমি দেওয়া হয়েছিল। বর্তমানে সেখান থেকে ৭ ঘর লোক চলে গেছে স্থায়ীভাবে, কিন্তু তাদের ২২ একর জমি সরকার অধিগ্রহণ করেননি। আজকে সেটি অন্যভাবে জবরদখল হয়ে গেছে। প্রকারান্তরে সরকার এ-ব্যাপারে প্রশ্রয় দিচ্ছেন। আমরা দেখতে পাই, দাঁতিলা পুরুষোত্তমপুর মৌজায় ১৯ একর জমি যা দেওয়া হয়েছিল, আজকে সেই জায়গায় একটি পরিবারও নেই। কিন্তু তাঁদের দেওয়া জমির মধ্যে এক একর জমিও সরকার ফেরত পায়নি। তারপর, মদনমোহনপুর মৌজায় ৬ ঘর উদ্বাস্তু পরিবারকে ১৯ একর জমি দেওয়া হয়েছিল। বর্তমানে তাঁদের মধ্যে ঘর পরিবার নেই, কিন্তু তাঁদের দেওয়া জমি সরকার দখল নেননি। সেই রকম নাটাইজড়ির কৃষ্ণনগর মৌজায় ৯ ঘর পরিবারকে দেওয়া হয়েছিল ২৯ একর। বর্তমানে সেখানে ৩ ঘর পরিবার আছে, কিন্তু বাকি জমিগুলি সরকার তাঁর দখলে আনতে পারেন নি। সাবানপুর মৌজায় ৪৫ ঘর পরিবারকে ১৪০ একর জমি দেওয়া হয়েছিল। বর্তমানে সেখান থেকে ১৭ ঘর পরিবার চলে গেছে, কিন্তু তাঁদেরকে দেওয়া ৫৩ একর জমি সরকার অধিগ্রহণ করতে পারেননি। রামসাগর মৌজায় ১৬ একর জমি ৯টি উদ্বাস্তু পরিবারকে দেওয়া হয়েছিল, কিন্তু সেখান থেকে ৫ ঘর চলে গেছে স্থায়ীভাবে। সেই জমিও কিন্তু সরকারে ন্যস্ত হয়নি। যাদবনগর মৌজায় ২৯ একর জমি ৯টি পরিবারকে দেওয়া হয়েছিল, আজকে সেখানে এক ঘর পরিবারও নেই, কিন্তু জমিগুলো জবরদখল হয়ে আছে। রতনপুরে ৩৮ একর জমি ১২টি পরিবারকে দেওয়া হয়েছিল। বর্তমানে সেখানে এক ঘর পরিবারেও নেই। নিকুঞ্জপুরে ২৪৪ একর জমি ৫০টি উদ্বাস্তু পরিবারকে দেওয়া হয়েছিল, কিন্তু তাঁরা সবাই জায়গা ছেড়ে চলে গেছে। সরকার সেই জমিও দখল করেননি। আজকে এটাই পশ্চিমবঙ্গে চলছে এবং মূল পরিকল্পনা সেইভাবে বাঞ্ছাল হতে বসেছে। উদ্বাস্তুদের নিয়ে নিশ্চয়ই কংগ্রেস সেই রকমভাবে রাজনীতি করেনি। কংগ্রেসও চায় যে, উদ্বাস্তু সমস্যার সমাধান হোক। কিন্তু দেখা যাচ্ছে, সেই সমস্যা ক্রমশ বাড়ছে। ফলে দ্রব্যমূল্য বৃদ্ধির ফলে সেই চাপ আরো তীব্রতর হচ্ছে।

[4-20—4-30 P.M.]

সেখানে যে সংকট রয়েছে সেটাকে সমাধান করার জন্য সরকারের যে বর্তমান চিন্তা ভাবনা এবং সেই চিন্তাভাবনা মাথায় রেখে যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন তাতে আমি মনে করি না যে এটা সমাধান করা যাবে। সেই জন্য এটা একটা অনিশ্চয়তার মধ্যে পড়ে রয়েছে, প্রতিকার হচ্ছে না এবং সমস্যার সমাধান করতে পারছেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রস্তাবের মধ্যে দিয়ে উদ্বাস্তুদের জমি লিজ দেবার ব্যাপারে মন্ত্রী মহাশয় যে চিন্তা ভাবনা করেছেন সেটা রয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর বক্তব্যের মধ্যে দিয়ে বলেছেন "শহরাঞ্চলের উদ্বাস্তুদের স্থায়ী সত্ব প্রদানের প্রস্তাব কেন্দ্রীয় সরকার সম্মতি জ্ঞাপন করেন, আমরা সেই

সিদ্ধান্তকে স্বাগত জানাব।" কিন্তু গ্রামে যে সমস্যা রয়েছে সেটা আপনারা সমাধান করতে পারছেন না। গ্রামে উদ্বাস্তুদের পুনর্বাসন দেবার কথা বলেছেন এবং আপনাদের হাতে জমিও আছে। এই রকম বহু জমি দখল করা সত্ত্বেও আপনারা পুনর্বাসন দিতে পারছেন না। এই দিকে মাননীয় মন্ত্রী মহাশয় লক্ষ্য দিলে ভাল হয়। জবরদখল কলোনিতে আপনাদের নীতি কি? সেই সব জায়গায় দেখা যাবে সরকারি জমি বিভিন্ন ভাবে অন্য লোক ভোগ করছে। এই ব্যাপারে মন্ত্রী মহাশয় যেন একটু চিন্তা করেন। ভূমিহীনদের ভূমি দেবার কথা আপনারা বলে থাকেন। কিন্তু আজকে সেই কলোনিগুলোতে নানা ভাবে লোক ঢুকে গেছে। আজকে জমির ব্যাপারে অনেক কারচুপি করা হচ্ছে। এই কারচুপি বন্ধ করতে হলে সরকারের হাতে যে অর্পিত জমি আছে সেটা স্থায়ী ভাবে তাদের দিয়ে দিতে হবে যারা বিচ্ছিন্ন হয়ে গেছে, সরে গেছে। সেখানে অন্য লোকেরা গিয়ে একটা অব্যবস্থা সৃষ্টি করবার চেষ্টা করছে। সেখানে এটা বন্ধ হওয়া তো দূরের কথা সমস্যা ক্রমশ বৃদ্ধি পাচ্ছে। সেই সমস্ত সমস্যার প্রতিকার বিধান করা হচ্ছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শরনার্থীদের পুনর্বাসনের জন্য যে শিবিরের ব্যবস্থা আছে সেটা রক্ষণাবেক্ষণ করা দরকার। সেখানে সরকারের বাস্তব দৃষ্টিভঙ্গি কি? এই ব্যাপারে আপনারা একটা মাস্টার প্ল্যান রচনা করতে দিয়েছেন।

আমাদের সমর মুখার্জি কমিটি একটা রিপোর্ট দিয়ে ৭৫৫ কোটি টাকার জন্য বলেছিলেন। আজকে যে সমস্যাটা আছে, তার প্রতিবিধানের জন্য তাঁরা ঐ কথা বলেছিলেন। সেই ভাবে যে প্রচেষ্টা গৃহীত হওয়া উচিত ছিল তা আজ পর্যন্ত হয়নি। আমরা বিভিন্ন সময়ে এই পুনর্বাসন দপ্তরের পক্ষ থেকে সে প্রচেষ্টা গ্রহণের কোনও কার্যকর পদক্ষেপ দেখতে পাইনি। এই পশ্চিমবাংলার বুকে বর্তমান শাসকদল যখন বিরোধী দলে ছিলেন, তখন উদ্বাস্তু পুনর্বাসন সম্বন্ধে যে কথা বলেছিলেন, আমরা আজ সেই কথা উপলব্ধি করছি। উদ্বাস্তু পুনর্বাসনের জন্য কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে যে সাজেশন দিয়েছিলেন, বিরোধীদল হিসাবে তখন তাঁরা যদি মদত দিতেন তাহলে কিন্তু আজকে যে সমস্যা আমরা দেখতে পাচ্ছি সেই অবস্থার মধ্যে পড়তে হ'ত না। বরং এই সমস্যার প্রতিকার হতে পারত। আমরা দেখলাম, সেগুলো ঠিকমতো গ্রহণ করা হয়নি। এরফলে আজকে এক ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে এই পশ্চিমবাংলাতে। সেজন্য আমি এই কথা বলতে চাই যে, এটা কেবলমাত্র সমস্ত দায়-দায়িত্ব কেন্দ্রীয় সরকারের উপরে চাপিয়ে দেওয়ার বিষয় নয়, রাজ্য সরকারের পক্ষ থেকে কেন্দ্রের উপর দোষারোপ করা মানে আসলে তা একটা ডায়ভার্সান পলিসির ব্যাপার হয়ে দাঁড়ায়। এই ভাবে আসল সমস্যার সমাধান কখনও হয় না। দুঃখের বিষয়, আমরা সব সময় লক্ষ্য করছি রাজ্য সরকার নিজেদের দায়দায়িত্ব এড়িয়ে যাবার চেষ্টা করছেন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের চিন্তা-ভাবনার সঙ্গে একমত। তিনি যে সমস্ত চিন্তা-ভাবনার কথা কেন্দ্রীয় সরকারের কাছে জানিয়েছেন-১৯৭১ সালে আমরা সেগুলিকে সমর্থন করেছিলাম। সমস্যাগুলির সমাধানের জন্য যে ব্যবস্থা নেওয়া হচ্ছে সেগুলো বাস্তবসম্মত করার জন্য তথ্য দাখিল করা প্রয়োজন। অর্থাৎ সেগুলি পূর্বোক্ত রিপোর্ট অনুযায়ী হওয়া প্রয়োজন। তা যদি হয়, তাহলে অনেক ভালো হতে পারে। আশা করব, মাননীয় মন্ত্রী মহাশয় সেই ভাবে ব্যবস্থা গ্রহণ করবেন। মাননীয় মন্ত্রী মহাশয় এখানে তাঁর দপ্তরের যে বাজেট এখানে পেশ করেছেন তা অন্যান্য দপ্তরের বাজেটের তুলনায় পরিমাণে অনেক কম। এই সমস্ত দিক থেকে বিবেচনা করে আমি তাঁর আনীত বাজেটের প্রতি বিরোধিতা করছি এবং এই সঙ্গে সঙ্গে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নীরোদ রায়চৌধুরি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে উদ্বাস্তু পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ১৯৮৬-৮৭ সালের যে বাজেট এই সভায় পেশ করেছেন- ১০ কোটি ৬৪ লক্ষ ৫০ হাজার টাকা—তার প্রতি সমর্থন জানাচ্ছি। আমি কেন সমর্থন জানাচ্ছি সে সম্পর্কে দু-চারটি কথা আপনার মাধ্যমে এই সভায় প্রকাশ করতে চাই। ১৯৪৭ সালে স্বাধীনতা উত্তরকালে দিল্লির লালকেল্লায় ভারত সরকারের তদানীন্তন প্রধানমন্ত্রী পন্ডিত জওহরলাল নেহেরু তেরঙ্গা ঝান্ডা উত্তোলনের মধ্যে দিয়ে দেশবাসীকে অনেক প্রতিশ্রুতি দিয়েছিলেন। আমি সেই প্রতিশ্রুতির মধ্যে যাচ্ছি না। তবে তিনি উদ্বাস্তুদের সম্বন্ধে কি কথা বলেছিলেন সে সম্বন্ধে কিছু উল্লেখ করতে চাই। আপনারা সকলেই জানেন, তিনি বলেছিলেন, 'আমি জানি এই দেশ বিভাগের ফলে উভয় দেশের কিছু মানুষ উদ্বাস্তু হয়ে ভারতবর্ষ থেকে যেমন, পশ্চিমবাংলা থেকে যাবে পূর্ব বাংলায়, তেমনি পূর্ববাংলা থেকে পশ্চিমবাংলায়। ঠিক তেমনি পূর্ববাংলা এবং পশ্চিম পাকিস্তান থেকে কিছু লোক এদেশে যেমন আসবেন, তেমনি যাবেন পূর্ববাংলায় এবং পশ্চিম পাকিস্তানে।" তিনি আরও বলেছিলেন যে, "আমরা এও জানি এই সমস্ত লোক যাঁরা এখানে আসবেন বা এখান থেকে চলে যাবেন, তাঁদের স্থাবর, অস্থাবর সম্পত্তির দায়-দায়িত্ব থাকবে আমাদের ভারত সরকারের। তাঁদের বাসস্থান, সম্পত্তি, চাকুরি সমস্ত কিছু দায়িত্ব থাকবে ভারত সরকারের।" সেদিন তাঁর বক্তব্য শুনে ভারতবর্ষের মানুষ তথা বাংলাদেশের মানুষ আশ্বস্ত হয়েছিলেন। আশ্বস্ত হয়েছিলেন পশ্চিম পাকিস্তানের মানুষ এবং পশ্চিম বাংলার মুসলমান জনসাধারণ। তাঁরা ভেবেছিলেন আর যাই হোক না কেন, তাঁদের সকলের একটা ব্যবস্থা হবেই হবে। ভারত সরকারের প্রধানমন্ত্রী পন্ডিত জওহরলাল নেহেরু যখন ঘোষণা করেছেন তখন তাঁদের একটা ব্যবস্থা হবেই হবে। তিনি বলেছিলেন আমি জাহাজ পাঠাব, ট্রেন পাঠাব।' দুএকটা জাহাজ ও ট্রেন তখন যে পাঠানো হয়নি তা নয়, পাঠানো হয়েছিল এবং উদ্বাস্তুদের ডেকে নিয়ে আসা হয়েছিল। উদ্বাস্তুরা তখন ভেবে ছিলেন যে এই কাজ হয়ে যাওয়ার পর বোধ হয় তাঁদের দুধের বাটি মুখের সামনে তুলে ধরবেন। যাইহোক, ভারতের প্রধানমন্ত্রীর ঘোষণার পর ওপার থেকে স্রোতের মতো উদ্বাস্তুরা এদেশে আসতে আরম্ভ করেছিল এবং এখান থেকে পূর্ব বাংলা বা পশ্চিম পাকিস্তানে যেতে শুরু করেছিল।

[4-30—4-40 P.M.]

যাওয়ার ব্যাপারে প্রহসন কিভাবে হচ্ছে তার একটা উদাহরণ আমি দিচ্ছি। ১৯৫০ সালে ফেব্রুয়ারি মাসে নেহেরু লিয়াকত চুক্তি সম্পাদিত হয়। পন্ডিত জওহরলাল নেহেরু এবং লিয়াকত যৌথভাবে চুক্তি করেছিলেন। সেই চুক্তিতে কি করেছিলেন—ভারত ও পাকিস্তানের হিন্দু ও মুসলমানের ধন, সম্পত্তি ও অন্যান্য সমস্ত স্থাবর অস্থাবর সম্পত্তির অধিকারকে স্বীকার করে নিয়েছিলেন। সেই স্বীকারোক্তি অনুসারে তদানীন্তন পশ্চিমবঙ্গ সরকারের পুনর্বাসন কমিশনার হিরন্ময় বন্দোপাধ্যায় ১৯৫০ সালে ২রা মার্চ কেন্দ্রীয় সরকার ও পুনর্বাসন নামে একটি গ্রন্থ প্রকাশ করেন এবং ঐ একই তারিখে তৎকালীন কেন্দ্রীয় পুনর্বাসন মন্ত্রী শ্রী মোহনলাল সাকসেনা কলকাতার মহাকরণে একটি সভা ডাকেন। এই সভায় তিনি ত্রিপুরা আসাম, বিহার উড়িষ্যা এবং পশ্চিমবঙ্গের প্রতিনিধিদের সেই সভায় আমন্ত্রণ করেন। সেই সভায় তিনি বললেন নতুন উদ্বাস্তুদের সম্বন্ধে কেন্দ্রীয় সরকারের দায়িত্ব কেবলমাত্র ত্রাণকার্যে

সীমাবদ্ধ থাকবে, তাদের পুনর্বাসনের কোনও দায়িত্ব কেন্দ্রীয় সরকারের নেই। অর্থাৎ তারা বুঝিয়ে দিলেন ১৯৪৭ সালে প্রয়াত প্রধানমন্ত্রী জওহরলাল নেহেরু যে প্রতিশ্রুতি দিয়েছিলেন তা তার মৃত্যুর ৩ বছরের মধ্যে ভুলে গেলেন। তাকে সম্পূর্ণ অস্বীকার করে বললেন যে উদ্বাস্তুদের পুনর্বাসনের কোনও দায়িত্ব কেন্দ্রীয় সরকার নেবে না, কেবলমাত্র আশ্রয় দেবে। কি পরিহাস আর কি তামাশা এই উদ্বাস্তুদের উপর। মাননীয় অধ্যক্ষ মহাশয়, জঘন্যতম তামাশা এই উদ্বাস্তুদের সম্পর্কে। শুধু তাই নয় কেন্দ্রীয় সরকার দেশ বিভাগের সময়ে আশ্বাস দিয়েছিলেন যে পূর্ববঙ্গ হতে আগত সমস্ত উদ্বাস্তুর দায়িত্ব ভারত সরকারের। এটা লক্ষ্য করেছি কেন্দ্রীয় সরকার উদ্বাস্তুদের সম্পর্কে দুটো নীতি গ্রহণ করেছিলেন। পূর্ববঙ্গ থেকে আসবে যারা তাদের ক্ষেত্রে এক নীতি আর পশ্চিম পাকিস্তান থেকে আসবে যারা তাদের আরেক নীতি। অর্থাৎ দুমুখো নীতি চালাতে শুরু করলেন। এই দুমুখো নীতির ফলে পশ্চিমবঙ্গের কিভাবে সর্বনাশ করেছে চিন্তা করা যায় না। এই পশ্চিমবাংলায় যে সমস্ত উদ্বাস্তু আছেন তাদের ধন সম্পত্তি, তাদের ভবিষ্যৎ কিভাবে কেন্দ্রীয় সরকার তাদের নীতির ফলে ধ্বংস করেছেন তার দুএকটা উদাহরণ আমি দিচ্ছি। আমরা এটাও লক্ষ্য করেছি যে ভারত সরকার উদ্বাস্তু পুনর্বাসন ব্যাপারে দুটি ভিন্ন দৃষ্টিভঙ্গি গ্রহণ করে পশ্চিম পাকিস্তান হতে আগত উদ্বাস্তু এবং পূর্ববঙ্গ হতে আগত উদ্বাস্তুদের মধ্যে বিভেদের বীজ রোপন করেছিলেন। এটা কোনও মনগড়া নয়, বৈষম্যের চিত্র আমি তুলে ধরছি। আমরা জানি ৩১-৩-৫১ তারিখ পর্যন্ত পশ্চিম প্রান্তের ৪৭ লক্ষ উদ্বাস্তু ক্ষতিপূরণ বাবদ পেয়েছিলেন ১৯১.১৬ লক্ষ টাকা। পশ্চিম পাকিস্তান থেকে যেসমস্ত উদ্বাস্তু এলেন তাদের যেসব ধন সম্পত্তি খোয়া গেছিল তারজন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে টাকা পেলেন। এখানে তারা ব্যবসা-বাণিজ্য করতে পারলেন, চাকুরিতে নিয়োগ করা হল। তাদের সমস্ত দায়-দায়িত্ব নেওয়া হল। অথচ যারা পূর্ব পাকিস্তান থেকে এলেন তাদের কোনও দায়িত্ব নেওয়া হল না। আমি এই প্রসঙ্গে বলতে চাই পশ্চিম পাকিস্তান থেকে আগত ৪৭ লক্ষ উদ্বাস্তুদের জন্য ক্ষতিপূরণ বাবদ ১৯১.১৬ কোটি টাকা দেওয়া হল। একটা ঐতিহাসিক কারণেই ১৯৪৮ সালের শেষে পশ্চিম পাকিস্তান থেকে আগত উদ্বাস্তুদের আগমণ সম্পূর্ণ হয়ে গিয়েছিল। পশ্চিম পাকিস্তানের উদ্বাস্তুদের পুনর্বাসনের কাজ গুরুত্ব দিয়েই শুরু করা হয়েছিল। এবং গুরুত্ব দিয়েই শেষ করা হয়েছিল। কিন্তু পূর্ববঙ্গের উদ্বাস্তুদের চিত্রটি ছিল সম্পূর্ণ বিপরীত। ১৯৬০ সালে ভারত সরকার হঠাৎই ঘোষণা করলেন যে পশ্চিমবঙ্গের উদ্বাস্তু পুনর্বাসনের কাজ সম্পূর্ণ হয়েছে।

পশ্চিমবাংলার উদ্বাস্তু সমস্যার সমাধানের নাকি সমস্ত কাজ শেষ। পূর্ববাংলা থেকে মোট ৮০ লক্ষ উদ্বাস্তু আমাদের এই দেশে আসলেন। তারা ক্ষতিপূরণ বাবদ পেলেন ৮৫ কোটি টাকা। পশ্চিম পাকিস্তান থেকে ৪৭ লক্ষ উদ্বাস্তু এলেন—তাঁরা পেলেন ৪৫৬ কোটি টাকা। এই যে বিবাদ এই যে প্রভেদ এটা একটা লক্ষণীয়। এতেই প্রমাণ হয় যে কি ভাবে উদ্বাস্তুদের প্রতারণা করা হয়েছে। আর একটি উদাহরণ দিচ্ছি যে কিছু প্রতিশ্রুতি ভারত সরকারের ছিল। আমি আগেরগুলো বলছি না—একটা তথ্য দিয়ে বলছি পশ্চিমবাংলায় ৭৮ সালে তদানীন্তন লোকসভার সদস্য সমর মুখার্জিকে নিয়ে কমিটি গঠন করেছিলেন, সেই কমিটি ভারত সরকারের কাছে ৭৫০ কোটি টাকা উদ্বাস্তু পুনর্বাসনের জন্য চেয়েছিলেন; বাকি যে কাজ আছে সেটা সমাধান করার জন্য। কিন্তু সেই টাকাও তারা দিলেন না। তারপর ৯৯ বছরের যে লিজ আমরা উদ্বাস্তু পুনর্বাসনের জন্য ভারত সরকারের কাছে চেয়েছিলাম

তারা সে টাও দেননি। তাই আমরা পশ্চিমবাংলার সরকার—সেটা করেছি। এই কথা বলে বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পুনর্বাসন দপ্তরের মন্ত্রী যে বাজেট এখানে উত্থাপন করেছেন তার পরিপ্রেক্ষিতে দ্ব্যর্থহীন ভাষায় আমি বলতে চাই যে উদ্বাস্তু পুনর্বাসন সমস্যাটি আছে—এটা একটা জাতীয় সমস্যা, যে কথা কেউ অস্বীকার করতে পারেন না। কারণ দেশ বিভাগের সময় রাজনৈতিক সিদ্ধান্ত হিসাবে যখন আন্দোলন হয়েছিল তার বলি হয়ে এই ৮০ লক্ষ ছিন্নমূল মানুষ যারা পূর্ব পাকিস্তান থেকে আগত এই রাজ্যে তাদের উদ্বাস্তু হিসাবে পুনর্বাসনের সমস্যা আসে স্বাভাবিকভাবেই। এটা একটা জাতীয় সমস্যা এবং এর মূলত দায়-দায়িত্ব ভারত সরকারের। এই ব্যাপারে প্রতিশ্রুতিবদ্ধ দায়বদ্ধ তারা ছিলেন, এই উদ্বাস্তু সমস্যার সমাধান করার জন্য। কিন্তু স্বাধীনতার পর্যায়ে দীর্ঘ ৩৮ বছর পরেও আজকে ঐ পূর্ব পাকিস্তান থেকে আগত উদ্বাস্তুদের সমস্যা সমাধান হল না। এই দেশের আর একটি প্রান্ত থেকে আগত পশ্চিম পাকিস্তান থেকে—তাদের উদ্বাস্তু সমস্যার সমাধানে সরকার আসে আসুন। কিন্তু এই রাজ্যের উদ্বাস্তু পুনর্বাসনের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের বৈষম্যমূলক আচরণ নিরবচ্ছিন্নভাবেই চলছে।

[4-40—4-50 P.M.]

ফলে এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের বক্তব্য মারাত্মক। তাঁরা যে রেসিডিউয়াল প্রব্লেমের ভিত্তিতে পূর্ববঙ্গের থেকে আগত উদ্বাস্তু সমস্যা দেখছেন তা থেকেই এটা প্রমাণ করছে যে পশ্চিমবঙ্গের লক্ষ লক্ষ উদ্বাস্তু সমস্যার সমাধান হয়নি। ফলে তারা একটা মর্মান্তিক অসহায় জীবনযাপন করছে। সে ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার অত্যন্ত নগ্নভাবে তাঁদের দায় দায়িত্ব অস্বীকার করছেন এবং বলছেন যে এটা রেসিডিউয়াল প্রব্লেম এবং মেন স্ট্রিমের সঙ্গে উদ্বাস্তুদের সমস্যাগুলি এমনভাবে সমাধান হয়ে গেছে যে প্রায় সেটা মার্জ হয়ে গেছে এবং নর্মাল ডেভোলপমেন্টের মধ্য দিয়ে এই সমস্যার সমাধান করা সম্ভব। বিভিন্ন রাজ্যের মন্ত্রীদের যে সম্মেলন ফেব্রুয়ারি মাসে হল সেখানে এ রাজ্যের মন্ত্রী পশ্চিমবাংলার দাবি ও বক্তব্যকে যেভাবে তার সেখানকার ভাষণ যেটা এখানে ডিস্ট্রিবিউট করা হয়েছিল সেটা আমি পড়ে দেখেছি—উপস্থিত করেছেন তাতে তিনি দেখিয়েছেন কেন্দ্রের বঞ্চনা কি ভাবে হয়েছে এবং হচ্ছে। অর্থাৎ এই রাজ্যের উদ্বাস্তুদের সমস্যাকে তাঁরা বছরের পর বছর ধরে অস্বীকার করে যাচ্ছেন। এই সরকার রাজ্য সরকারের পক্ষ থেকে সমর মুখার্জি কমিটি গঠন করে উদ্বাস্তু পুনর্বাসনের ব্যাপারে একটি কমপ্রিহেন্সিভ প্রোগ্রাম নিয়েছিলেন। এতে বলা হয়েছিল এজন্য ফাইন্যান্সিয়াল ইমপ্লিকেশন হবে ৭৫০ কোটি টাকা। ১৯৮১ সালে এই কমিটির রায় প্রকাশিত হয়েছিল। আমার বক্তব্য এত বড একটা সমস্যা এবং ন্যায় সংগত দাবির ব্যাপারের প্রতি কেন্দ্রের বঞ্চনার জন্য যে মতো গড়ে তলে কেন্দ্রের উপর চাপ সৃষ্টি করা প্রয়োজন ছিল আমরা কি সেখানে সেটা করতে সক্ষম হয়েছি।

শুধু তো কথাগুলি ব্যক্ত করা নয়, বিভিন্ন মিটিংএ উপস্থিত হয়ে সেখানে আমাদের বক্তব্য রাখতে হবে এটা যেমন ঠিক সাথে সাথে দল-মত নির্বিশেষে একটা সর্বসম্মত চাপ দেওয়া দরকার। আমি মনে করি সমস্যাটা এত গুরুতর এবং এত ন্যায় সঙ্গত যে সমস্ত সমস্যাকে ফেলে আজকে এই বিধানসভা থেকে স্বয়ং মুখ্যমন্ত্রীর নেতৃত্বে একটা সর্বদলীয়

কমিটি করে সমস্যাটির গুরুত্ব অনুধাবন করে ৭।। শো কোটি টাকার এই দাবি নিয়ে দিল্লিতে যেতে হবে। পশ্চিম বঙ্গের উদ্বাস্তুদের এই ন্যায় সঙ্গত দাবি পূরণ করতে হবে। আমি মনে করি এটা অত্যন্ত জরুরি। এখানকার উদ্বাস্তুদের কথা সকলেই বলেন—সরকারি, বেসরকারি প্রত্যেকে যে যার ক্ষেত্রে উদ্বাস্তু সমস্যার কথা বলেন, তাহলে কেন আমরা এই দাবি নিয়ে যেতে পারব না যদি তাদের পুনর্বাসনের কথা চিন্তা করি? তাই আমার কংক্রিট প্রস্তাব মন্ত্রী মহাশয়ের কাছে যে এই বাজেট ভাষণের রিপ্লাইতে তিনি আমার এই প্রস্তাব গ্রহণ করবেন যে স্বয়ং মুখ্যমন্ত্রীর নেতৃত্বে পশ্চিমবঙ্গের উদ্বাস্তুদের পুনর্বাসনের যে ন্যায় সঙ্গত দাবি তা আদায় করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে বিধানসভা থেকে অবিলম্বে একটি সর্বদলীয় কমিটি যাবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পরিশেষে আর একটা কথা একদিকে কেন্দ্রীয় সরকারের যে মূল দায়-দায়িত্ব সেই দায়-দায়িত্ব পালন করবার জন্য আমাদের যেমন নিরন্তর প্রয়াস চালিয়ে যেতে হবে, সাথে সাথে রাজ্য সরকারকে তার সীমিত ক্ষমতার মধ্যে যেটুকু করা সম্ভব উদ্বাস্তু সমস্যা সমাধানের জন্য সেই ব্যাপারে এগিয়ে আসা প্রয়োজন। কিন্তু আমি এখানে বলতে বাধ্য হচ্ছি যে রাজ্য সরকার উদ্বাস্তু সমস্যা সমাধানের প্রশ্নে মুখে যতটা সোচ্চার তাঁদের বিগত ৯ বছরের রাজত্বকালে তাঁদের প্রয়াসের মধ্য দিয়ে কিন্তু সেই সদিচ্ছা প্রতিফলিত হয়নি, বরং বিভিন্ন ঘটনার মধ্য দিয়ে উদ্বাস্তুদের মধ্যে বিরূপ প্রতিক্রিয়া ক্ষেত্র বিশেষে সৃষ্টি করতে সাহায্য করেছে, যেমন মরিচঝাঁপির যে ঘটনা সেই ঘটনা উদ্বাস্তুদের সামনে রাজ্য সরকারের ভাবমূর্তিকে উজ্জ্বল করতে সাহায্য করেনি। দ্বিতীয় কথা, লিজ দলিলের প্রশ্নে কেন্দ্রীয় সরকার যেমন তাঁদের অঙ্গীকার বা প্রতিশ্রুতি ভঙ্গ করেছে তেমনি রাজ্য সরকার ১৯৮১ সালে তাঁদের নির্বাচনী প্রতিশ্রুতিতে বলেছিলেন যে উদ্বাস্তুদের জমির স্থায়ী সত্ব দেবেন সেই প্রতিশ্রুতি কিন্তু রক্ষা করতে রাজ্য সরকার এখনও সক্ষম হননি। ১৯৭৪ সালে সিদ্ধার্থ রায়ের শর্ত কণ্টকিত দলিলের আপনারা বিরোধিতা করেছিলেন, কিন্তু বামফ্রন্ট সরকার সেই দলিল উদ্বাস্তুদের উপর চাপিয়ে দিচ্ছে। তাঁরা একথা বলছেন, ৯৯ বছরের যে লিজ দলিল সে সম্বন্ধে জ্যোতি বাবু কেন্দ্রীয় সরকারের সঙ্গে সুর মিলিয়ে বলছেন যে একেবারে স্থায়ী সত্বও দিয়ে দিলে উদ্বাস্তুরা অভাবের তাড়নায় জমি বিক্রি করে দিতে বাধ্য হবে, সেই অর্থে তিনি কেন্দ্রীয় সরকারের সঙ্গে একমত। কিন্তু এই জিনিস ঠিক নয়। রাজ্য সরকারের সীমিত ক্ষমতার মধ্য দিয়ে যে প্রচেষ্টা নেওয়া যেত রাজ্য সরকারের বাজেটের মধ্য দিয়ে মিগার অ্যালোকেশান অব মানি সেটা ইন্ডিকেট করছে না। রাজ্য সরকার মুখে যেকথা বলছেন কার্যক্ষেত্রে উদ্বাস্তুদের ক্ষেত্রে সেই নীতি গ্রহণ করছেন না। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-50—5-00 P.M.]

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে বাজেট এখানে উপস্থাপন করা হয়েছে আমি তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা অত্যন্ত দুঃখের বিষয় যে, স্বাধীনতার ৩৮ বছর পরেও এই উদ্বাস্তু সমস্যা নিয়ে আমাদের আলোচনা করতে হচ্ছে এবং এই নিয়ে আমাদের ক্ষোভ প্রকাশ করতে হচ্ছে। ভারতবর্ষ আজ স্বাধীন। এই স্বাধীনতার জন্য যারা একদিন লড়াই করেছিল ভারতবর্ষ দ্বিধা বিভক্ত হবার জন্য পূর্ব বাংলা থেকে আগত ছিন্নমূল মানুষগুলিই কিন্তু এই স্বাধীনতার বলি

হল। তাদের প্রতি কেন্দ্রীয় সরকারের উপেক্ষা এবং বৈষম্যমূলক নীতি তা নিয়ে স্বাধীনতার ৩৮ বছর পরেও বিধানসভায় দাঁড়িয়ে আমাদের আলোচনা করতে হচ্ছে, এটা অত্যন্ত দুঃখের বিষয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিষয়ে আলোচনা করতে গেলে পুরানো কথাগুলি নিশ্চয় আসবে। কারণ, পুরানো প্রসঙ্গ না টানলে আজকের দিনে পশ্চিমবাংলার উদ্বাস্তু সমস্যার কথা বুঝতে পারা যাবে না। আমরা জানি র‍্যাটক্লিপের এক কলমের খোঁচায় সেদিন আমাদের বাংলাদেশ বিভক্ত হয়েছিল। সেখানে বলা হয়েছিল ৫৪% মুসলমান, ৪৪% হিন্দু, সেই কারণে বাংলাদেশ বিভক্ত করা হচ্ছে। কিন্তু বিভক্ত করার সময় দেখা গেল তিনের একভাগ পড়ল পশ্চিমবাংলায়, আর তিনের দুই ভাগ দেওয়া হল পূর্ব বাংলাকে। এই ভাবে ভাগ করে একটা বিরাট বৈষম্য সৃষ্টি করা হল। এই ভাবে ভাগ করার ফলে কৃষি জমি গিয়ে পড়ল বাংলাদেশে। যার ফলে আমাদের এখানে ঘটেছে আর্থিক সমস্যা, জমির সমস্যা, উদ্বাস্তু পুনর্বাসনের সমস্যা ইত্যাদি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলতে চাই যে, কেন্দ্রীয় পুনর্বাসন মন্ত্রকের একটি হিসাবে দেখা যাচ্ছে ৪৭.৪০ লক্ষ পশ্চিম পাকিস্তান থেকে আগত উদ্বাস্তুদের পাঞ্জাব, হরিয়াণায় ২৭.৩৭ লক্ষ দিল্লিতে ৫.১ লক্ষ, উত্তরপ্রদেশে ৪.৮০ লক্ষ, বম্বে, গুজরাটে ৪.২৫ লক্ষ, রাজস্থানে ৩.৩৭ লক্ষ, এই ভাবে পুনর্বাসনের ব্যবস্থা করা হয়েছে। কিন্তু সেই অনুপাতে পূর্ব বাংলা থেকে আগত উদ্বাস্তুদের জন্য সেই রকম কিছুই করা হয়নি। সারা ভারতবর্ষ ধরে এদের পুনর্বাসনের জন্য সেই রকম কোনও মাস্টার প্ল্যান তৈরি করা হয়নি। সেই কারণে দেখা যাচ্ছে স্বাধীনতার ৩৮ বছর পরেও এই সমস্যা একটা জগদ্দল পাথরের মতো চেপে বসে আছে। এটা একটা জাতীয় সমস্যা এবং এটা অত্যন্ত লজ্জার কথা যে, পূর্ববাংলা থেকে যে সমস্ত ছিন্নমূল মানুষ এখানে এসেছে তাদের পুনর্বাসনের জন্য কেন্দ্রীয় সরকার কোনও রকম ব্যবস্থা করেন নি। উপরন্তু নেহেরু লিয়াকত চুক্তি বলে তারা বার বার করে দেখিয়েছেন পূর্ববাংলা থেকে যেসব উদ্বাস্তু এসেছে তাদের যেহেতু সম্পত্তি পূর্ববাংলায় আছে সেই কারণে তাদের সেই ভাবে পুনর্বাসনের ব্যবস্থার কথা তারা চিন্তা করছেন না। অথচ দেখা যাচ্ছে দিল্লিতে ৭৩টি আবাসিক উপনিবেশ করা হয়েছে, অসংখ্য বড় বড় আধুনিক বাজার বসানো হয়েছে, এতে ব্যয় হয়েছে ৬০ কোটি টাকা। আর পূর্ব বাংলা থেকে আগত উদ্বাস্তুদের জন্য কোনও রকম ব্যবস্থাই গ্রহণ করা হয়নি। শুধু তাই নয়, দণ্ডকারণ্যের একটা প্রহসন আমাদের কাছে দেখানো হয়েছে বারে বারে প্রোপাগান্ডা করে বলা হয়েছে পূর্ব বাংলা থেকে যে সমস্ত উদ্বাস্তু আসছে তারা নাকি ভারতবর্ষের অন্য কোনও প্রদেশে যেতে চায় না। এই রকম ধারাবাহিকভাবে কেন্দ্রীয় মন্ত্রণালয় থেকে প্রচার করা হয়েছে। কিন্তু সাধারণ মানুষের আন্দোলন এবং উদ্বাস্তুদের আন্দোলনের চাপে পড়ে হঠাৎ এখানকার উদ্বাস্তুদের দন্ডকারণ্যে পুনর্বাসনের ব্যবস্থা করবেন বলে প্রচার করলেন। কিন্তু কি দেখা গেল? মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৬১ সালে ভারত সরকার ১৭.৭০ কোটি টাকা ব্যয়ের পরিকল্পনা করবেন। তারা দেখালেন ৩৫ হাজার উদ্বাস্তুর পুনর্বাসনের জন্য দন্ডকারণ্য মাস্টার প্ল্যান তৈরি করেছেন। আবার হঠাৎ খবর পাওয়া গেল, ওখানে ৩৫ হাজার উদ্বাস্তুর পুনর্বাসন হবে না, ১২ হাজারের হবে। পরবর্তীকালে দেখা গেল ৭ হাজার মানুষের পুনর্বাসনের ব্যবস্থা করা হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভারতবর্ষের স্বাধীনতা আন্দোলনের লজ্জাকর, কলঙ্কজনক অধ্যায় রয়েছে তার মধ্যে দন্ডকারণ্যকে আমরা সব চেয়ে বড় লজ্জাজনক, কলঙ্কজনক অধ্যায় বলে মনে করি।

সেখানে যখন উদ্বাস্তুদের নিয়ে যাওয়া হল পুনর্বাসনের জন্য তখন দেখা গেল সেই অঞ্চলে একটিও গাছ নেই, পানীয় জলের ব্যবস্থা নেই এবং এমন কি কোনও আচ্ছাদনের ব্যবস্থা পর্যন্ত নেই। এই অবস্থায় পূর্ববাংলার ছিন্নমূল মানুষগুলিকে সেখানে নিয়ে যাওয়া হল। তাদের সেখানে নিয়ে গিয়ে কি করা হল? তাদের উপর গুলি চালানো হল, ফলে বহু মানুষ সেখানে মারা গেল। এই হল দণ্ডকারণ্যের অবস্থা। স্যার, পশ্চিম পাকিস্তানের উদ্বাস্তুদের জন্য সেখানে ভারত সরকার একটি আধুনিক শহর তৈরি করেছেন সেখানে পূর্ববাংলার উদ্বাস্তুদের জন্য ভারত সরকার কি করেছেন সেটা তুলনামূলক ভাবে দেখেই আমাদের বক্তব্য রাখতে হবে। আমরা চাই পশ্চিম পাকিস্তান থেকে যারা উদ্বাস্তু হয়ে এসেছেন এবং স্বাধীনতার বলি হয়েছেন তাঁদের পুনর্বাসন হোক। আমরা এর বিরোধিতা করছি না কিন্তু আমাদের প্রশ্ন হল — কেন্দ্রীয় সরকার এ ক্ষেত্রে এইরকম বৈষম্যমূলক নীতি নিলেন কেন? যেখানে বহু অর্থ ব্যয় করে তাঁদের পুনর্বাসনের ব্যবস্থা হল সেখানে পূর্ববাংলার উদ্বাস্তুদের সম্পর্কে সেকথা তাঁরা চিন্তা করলেন না কেন? কেন তাদের প্রতি এইরকম বৈষম্যমূলক ব্যবস্থা গ্রহণ করা হল? স্যার, উদ্বাস্তুদের নিয়ে সেখানে দ্বিজাতি তত্ত্বের মতো দেখে এই সমস্যার সমাধানের ব্যবস্থা করা হল। চাকরির ক্ষেত্রে দেখুন — আমাদের কাছে যে হিসাব আছে তাতে দেখছি পশ্চিম পাকিস্তান থেকে যে সমস্ত উদ্বাস্তুরা এসেছেন তাঁদের একেবারে পরিকল্পনা করে দিল্লি এবং বিভিন্ন জায়গায় চাকরি দেওয়া হয়েছে কিন্তু পূর্ববাংলার উদ্বাস্তুদের জন্য এই ধরনের কোনও ব্যবস্থা করা হয়নি। ফলে স্যার, আজকেও আমাদের এখানে উদ্বাস্তু সমস্যা রয়ে গিয়েছে এবং পূর্ববাংলার উদ্বাস্তুদের সম্পর্কে আমাদের নতুন করে ভাবতে হচ্ছে, তাদের জন্য মাস্টার প্ল্যান তৈরি হচ্ছে। স্যার, আমার কাছে একটি গুরুত্বপূর্ণ বই আছে যা থেকে দেখতে পাচ্ছি কি ভাবে কেন্দ্রীয় পুনর্বাসন মন্ত্রণালয় এক সময় বলে দিলেন যে উদ্বাস্তুদের পুনর্বাসনের ব্যাপারে আর কোনও কাজের দরকার নেই, পুনর্বাসন দপ্তর বন্ধ করে দেওয়া হচ্ছে। স্যার, পূর্ববাংলার উদ্বাস্তুরা যখন বিভিন্ন কলোনিতে, জবরদখল কলোনিতে এবং জঙ্গল কেটে বসবাস করার চেষ্টা করছেন, তখন কেন্দ্রীয় পুনর্বাসন দপ্তর হিসাব করে দেখিয়ে দিলেন যে উদ্বাস্তুদের পুনর্বাসনের আর কোনও প্রয়োজন নেই অতএব এই দপ্তর বন্ধ হয়ে থাকে। এই কারণে স্যার, আজকে আমাদেরকে আবার নতুন করে এই বিষয়টা নিয়ে ভাবতে হচ্ছে এবং আমার মুখার্জি কমিটি করে ৭ শো কোটি টাকার পরিকল্পনা করে কেন্দ্রীয় সরকারকে দিতে হচ্ছে। আমরা কি তাঁদের কাছে ভিক্ষা চাইছি? এটা তো নয়, এটা তো আমাদের ন্যায্য দাবি। আজকে এই উদ্বাস্তু সমস্যা তো জাতীয় সমস্যা। দেশের স্বাধীনতার বলি হয়ে যাঁরা নিজেদের ঘরবাড়ি ছেড়ে, সম্পত্তি ছেড়ে ছিন্নমূল মানুষ হয়ে পূর্ববাংলা থেকে এখানে চলে এসেছেন তাদের প্রতি এই বৈষম্য করা হবে কেন? যে দ্বিজাতি তত্ত্বের মধ্যে দিয়ে কংগ্রেস সেদিন র‍্যাডক্লিফের সেই বিধান মেনে নিয়েছিলেন তারই ফলশ্রুতি হিসাবে এই সমস্যাটা আজও ভারতবর্ষের বুকের উপর চেপে আছে এবং তার ফলে দেশ জর্জরিত হচ্ছে। এই যেখানে অবস্থা সেখানে এরকম বৈষম্য করা হবে কেন এটাই হচ্ছে আমাদের প্রশ্ন এবং তার সাথে সাথে আরো প্রশ্ন, এইরকম একটা জাতীয় সমস্যা কেন শুধু পশ্চিমবাংলা সরকার দেখবে কেন? পশ্চিম পাকিস্তানের উদ্বাস্তুদের জন্য কেন্দ্রীয় সরকার কোটি কোটি টাকা খরচ করেছেন অথচ সেখানে আমাদের উদ্বাস্তু সমস্যার সমাধানের জন্য কেন্দ্রীয় সরকার একটি টাকাও খরচ করতে চাইছেন না, উপরন্তু তারা তাদের দপ্তর বন্ধ করে দিচ্ছেন। এখানে যে জবরদখল কলোনিগুলি আছে

সেই জবরদখল কলোনিগুলিকেও স্বীকৃতি দিতেও তারা দ্বিধা করছেন। কেন এই দ্বিধা? দেশ স্বাধীন হবার ৩৮ বছর পরেও কেন্দ্রীয় সরকারের এই দ্বিধা কেন? অর্থের অভাবে কলোনিগুলির উন্নয়ন হতে পারছে না এবং এমন কি তার স্বীকৃতি পর্যন্ত তারা দিচ্ছেন না। স্যার, কেন্দ্রীয় সরকার এই উদ্বাস্তুদের দীর্ঘদিন ধরে যে ভাবে বঞ্চনা করছেন, বৈষম্য করছেন তার বিরুদ্ধেই আমাদের ক্ষোভ এবং প্রতিবাদ আমরা বারবার জানিয়েছি। স্যার, এই সমস্যাটা বিচ্ছিন্ন কোনও সমস্যা নয়, এটা একটা জাতীয় সমস্যা। স্বাধীনতার বলি হয়ে এবং ছিন্নমূল মানুষ হয়ে যারা ভারতে এসেছেন সেখানে পূর্ব পাকিস্তান বা পশ্চিম পাকিস্তান বলে কথা নয়, সেই সমস্ত মানুষদের দায়িত্ব সারা ভারতবর্ষের মানুষকেই নিতে হবে এবং এর দায়-দায়িত্ব কেন্দ্রীয় সরকারকেই করতে হবে। স্যার, এই কথা বলে এই বাজেটের প্রতি আমার সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করলাম।

[5-00—5-10 P.M.]

**শ্রী দেবশরন ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দ এখানে পেশ করেছেন, আমি তা সম্পূর্ণ সমর্থন করছি। কারণ যে দায়িত্ব মূলতঃ কংগ্রেসের ছিল সেই দায়িত্ব তারা যথাযথভাবে পালন না করার জন্য পশ্চিমবঙ্গ সরকার তথা বামফ্রন্ট সরকারের উপরে সেই দায় এবং দায়িত্ব এসে পড়েছে এবং এই সরকার তা যথাযথভাবে সমাধানের জন্য সর্বপ্রকার চেষ্টা চালিয়ে যাচ্ছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই উদ্বাস্তু সমস্যা সৃষ্টির ইতিহাস আমরা সকলেই জানি এবং এটাও জানি যে যখন উদ্বাস্তু সমস্যা শুরু হয় তখন আমাদের বোঝানো হয়েছিল যে এই সমস্যা একটা সাময়িক সমস্যা, এটা কিছুদিনের সমস্যা মাত্র। অদূর ভবিষ্যতে এই সমস্যার সমাধান হয়ে যাবে। কিন্তু আমরা গভীর দুঃখের সঙ্গে লক্ষ্য করছি যে সেই অস্থায়ী সমস্যা আজকে পশ্চিমবঙ্গে স্থায়ী হয়ে বসেছে। আজকে তার পরিণাম হিসাবে পশ্চিমবঙ্গের সমগ্র অর্থনীতি, সমগ্র উন্নতি যথেষ্ট ভাবে ব্যাহত হচ্ছে। আজকে একথা ভাবতে আমাদের লজ্জা হয়। এই বিধানসভায় উদ্বাস্তু সমস্যা সমাধানের জন্য বহুবার বহু প্রস্তাব সর্বসম্মতিক্রমে পাশ হয়েছে এবং কেন্দ্রীয় সরকার নানা রকম ভাবে এই সমস্যা সমাধানের জন্য কুম্ভীরাশ্রু বিসর্জন করেছেন। কিন্তু সেই ভয়াবহ সমস্যার সমাধান আজ ৩৮ বছরেও হয়নি। এদের জন্য ঘরবাড়ি যাদের করার কথা ছিল তারা আজকে নাকে সরিষার তেল দিয়ে ঘুমাচ্ছে, আর উদ্বাস্তুদের উদ্দেশ্যে বিদ্রুপাত্মক উক্তি করছে। আজকে শুধু উদ্বাস্তু নয়, সারা পশ্চিমবঙ্গের অন্যান্য মানুষ যারা এখানকার স্থায়ী অধিবাসী যারা উদ্বাস্তু নয়, তারাও আজকে এই সমস্যার জন্য জর্জরিত। আমরা যখন ট্রেনে যাই, বা অন্যান্য জায়গায় যাই তখন দেখি যে রেল লাইনের পাশে বা খালের ধারে বস্তির মধ্যে লক্ষ লক্ষ মানুষ পশুর মতো জীবন যাপন করছে। হোগলা দিয়ে ঘর নির্মাণ করে দুটি রেল লাইনের মাঝখানে গর্তের মধ্যে ছেলেমেয়ে নিয়ে সংসার করছে। আজকে ৩৮ বছর স্বাধীনতার পর এই দৃশ্য পশ্চিমবাংলায় অহরহ দেখা যাচ্ছে, প্রতিটি জেলায় দেখা যাচ্ছে। রাজ্য সরকারের তরফ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে বহুবার বহুরকম ভাবে এই সমস্যা সমাধানের জন্য বহু পরিকল্পনা পেশ করা হয়েছে কিন্তু কেন্দ্রীয় সরকারের তরফ থেকে বিশেষ করে পূর্ব পাকিস্তান থেকে যে সমস্ত উদ্বাস্তুরা পশ্চিমবাংলায় এসেছে তাদের প্রতি অবজ্ঞা প্রকাশ করা হয়েছে, এটা আমরা লক্ষ্য করছি। আজকে কংগ্রেসের নেতৃবৃন্দরা বিধায়করা একটা জায়গায় সুর

মিলিয়েছেন, এই সমস্যা অত্যন্ত গভীর এবং এই সমস্যা সমাধানের জন্য তারা এক সঙ্গেই কাজ করতে চান। কিন্তু বাস্তবে দেখা যায় যে উদ্বাস্তুদের জন্য কেন্দ্রীয় সরকার, বিশেষ করে পশ্চিমবাংলার উদ্বাস্তুদের জন্য কোনও প্রচেষ্টা নেই। কিছুদিন আগে এই বিভাগকেই তুলে দেবার কথা বলা হয়েছে। উদ্বাস্তুদের কোনও সমস্যা এখনও পর্যন্ত সমাধান হয়নি। অথচ কেন্দ্রীয় সরকার বলছেন যে এই বিভাগই তুলে দেওয়া হবে। এতেই প্রমাণিত হয় কেন্দ্রীয় সরকারের কোনও সদিচ্ছা পশ্চিমবাংলায় পূর্ব পাকিস্তান থেকে আগত উদ্বাস্তুদের সমস্যা সমাধানের জন্য নেই। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, আমাদের সীমিত ক্ষমতার মধ্যে যতটুকু করা সম্ভব মানবিক দৃষ্টি নিয়ে, চিন্তা নিয়ে এই সমস্যা সমাধানের চেষ্টা করবেন। কিন্তু উদ্বাস্তুদের যে সমস্যা, তাকে গুরুত্ব দিয়ে, মানবিক দিক থেকে বিচার করে সীমিত ক্ষমতার মধ্যে থেকে যে প্রচেষ্টা চালাচ্ছেন, নিশ্চয়ই উদ্বাস্তুরা বামফ্রন্ট সরকারকে ধন্যবাদ দেবেন। মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ এনেছেন, তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ বোস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পুনর্বাসন মন্ত্রী মহাশয়ের যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন তা আমি প্রথমে সমর্থন করে তার পক্ষে কয়েকটি কথা বলব। বিরোধী দলের কাশীবাবু এই আলোচনার উপর কিছু বক্তব্য রেখেছেন। কিন্তু আজকে এই কথা বলতে চাই যে, এই উদ্বাস্তুর সৃষ্টি কেন হল, কে এর জন্য দায়ী? যখন স্বাধীনতার আন্দোলন শুরু হয়েছিল, তখন তো দেশবাসীর কাছে জাতীয় নেতারা বলেছিলেন কুরশীতে বসার আগে, গোটা দেশ ভাগ করে দেব।

[5-10—5-20 P.M.]

১৯৫০ সালে দেশ বিভাগ বন্ধ করার জন্য রবীন্দ্রনাথ বৃদ্ধ বয়সে হারমোনিয়াম নিয়ে কলকাতার রাস্তায় নেমে ছিলেন। সে দিন বৃটিশ এই দেশকে ভাগ করতে পারে নি। আর কংগ্রেস কি করল? আমরা দেখলাম শহীদের রক্তে রঞ্জিত বঙ্গদেশের বঙ্গবাসীর ভয়ে যখন বৃটিশ পলায়ন করছে তখন—ঠিক সেই মুহূর্তে—তাড়াতাড়ি দিল্লির মসনদে বসবার জন্য কংগ্রেস গোটা জাতির প্রতি বিশ্বাসঘাতকতা করে দেশকে ভাগ করেছিল। যখন কলকাতা শহরে স্বাধীনতা উৎসব হচ্ছিল, আতস-বাজি পুড়ছিল তখন ৮০ লক্ষ মানুষ সাত-পুরুষের ভিটে মাটি ত্যাগ করে, স্ত্রী-পুত্র হারিয়ে পূর্ববঙ্গ থেকে পশ্চিমবঙ্গে চলে এসেছিল গোটা জাতির স্বার্থে। অতএব তাদের পুনর্বাসনের সমস্যাকে জাতীয় সমস্যা হিসাবে কংগ্রেসের দেখা উচিত ছিল এবং এখনো দেখা উচিত। সংকীর্ণ রাজনৈতিক দৃষ্টিভঙ্গি নিয়ে দেখা উচিত নয়। ১ম থেকেই এ বিষয়ে জনমুখী নীতি নিয়ে চলা উচিত ছিল। পূর্ববঙ্গের উদ্বাস্তুদের সব চেয়ে বড় সর্বনাশ করেছে, নেহেরু লিয়াকত চুক্তি। এ বিষয়ে আমি উদাহরণ তুলে ধরছি যখন পশ্চিম পাকিস্তান থেকে ৪৭ লক্ষ ৪০ হাজার উদ্বাস্তু ভারতবর্ষে চলে এসেছিল তখন তাদের জন্য উপযুক্ত পুনর্বাসনের ব্যবস্থা করা হয়েছিল এবং ক্ষতিপূরণ দেওয়া হয়েছিল। অবশ্য আমরা তাতে অত্যন্ত খুশি। কিন্তু পূর্ব পাকিস্তানের ৮০ লক্ষ উদ্বাস্তুদের প্রতি কে অবিচার করেছিল? তার কৈফিয়ত কে দেবে? "নেহেরু লিয়াকত চুক্তি"-তে লেখা হয়েছিল পরিত্যক্ত সম্পত্তি ফিরে পেতে পারেন। এই ভাষা যখন লেখা হচ্ছিল তখন ৮০লক্ষ মানুষ শুধু বেঁচে থাকার জন্য আপ্রাণ চেষ্টা করছিল, ক্যাম্পে ক্যাম্পে ঘুরছিল, কলেরায় মরছিল। সে মুহূর্তে

তারা চুক্তির অর্থ বুঝতে পারে নি। আজকে বিরোধী দলের সমস্যাদের জেনে রাখা উচিত যে, পশ্চিম পাকিস্তানের উদ্বাস্তুদের পুনর্বাসনের জন্য ৪৫৬ কোটি টাকা ব্যয় করা হয়েছিল এবং তাদের সম্পত্তির ক্ষতিপূরণও দেওয়া হয়েছিল। তৎকালীন পুনর্বাসন মন্ত্রী মেহের চাঁদ খান্না পর্যন্ত ক্ষতিপূরণ পেয়েছিলেন। তাদের ১৯১ কোটি ১৬ লক্ষ টাকা ক্ষতিপূরণ দেওয়া হয়েছিল। অথচ পূর্ব পাকিস্তান থেকে আগত উদ্বাস্তুদের একটা পয়সাও ক্ষতিপূরণ দেওয়া হয় নি। আজকে বিরোধী দলের মাননীয় সদস্য সে সম্বন্ধে একটাও কথা বললেন না এমন কি যখন পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার সীমিত ক্ষমতার মধ্যে পূর্ব পাকিস্তান থেকে আগত উদ্বাস্তুদের জন্য কিছু করবার চেষ্টা করছেন তখন তাঁরা বাধা সৃষ্টি করছেন। পূর্ববঙ্গ থেকে আগত উদ্বাস্তুদের মধ্যে ৫২ লক্ষ উদ্বাস্তুর জন্য এখন পর্যন্ত কেন্দ্রীয় সরকার ৮৫ কোটি টাকা ব্যয় করেছে, আর পশ্চিম পাকিস্তান থেকে আগত ৪৭ লক্ষ উদ্বাস্তুর জন্য ৪৫৬ কোটি টাকা ব্যয় করেছে। এর কৈফিয়ত কে দেবে? শুধু তাই নয় কেন্দ্রীয় সরকার আজকে জবরদখল কলোনিগুলির উদ্বাস্তুদের পুনর্বাসনের দায়িত্ব পর্যন্ত এড়িয়ে যেতে চাইছে। উদ্বাস্তুরা বাঁচার জন্য নিজেদের প্রচেষ্টায় যে সমস্ত জলা জমি এবং পতিত জমিতে কুঁড়ে ঘর করে নিজেদের পুনর্বাসনের ব্যবস্থা করেছিলেন সে সমস্তগুলির ক্ষেত্রেও কেন্দ্রীয় সরকার আজকে দায়িত্ব এড়িয়ে যেতে চাইছেন। এ বিষয়ে আমার একটা গল্প মনে পড়ে যাচ্ছে, মা কালীকে মোষ বলি দেবে বলে, শেষে বলল ফড়িং বলি দেব এবং সব শেষে বলল তুমি ধরে খাও মা। উদ্বাস্তুদের ক্ষেত্রেও ঠিক সেই জিনিস হয়েছে, গোটা জাতির প্রতি বিশ্বাসঘাতকতা করা হয়েছে। তাঁদের পুনর্বাসনের যখন কোনও ব্যবস্থাই হল না, তখন তাঁরা নিজেদের চেষ্টায় বাঁচার তাগিদে ঝোপ-জঙ্গল কেটে নিজেরাই নিজেদের পুনর্বাসনের ব্যবস্থা করলেন তখন তাঁদের সেই কাজকে স্বীকৃতিটুকু পর্যন্ত দেওয়া হল না। সে ক্ষেত্রেও তাঁদের প্রতি বিশ্বাসঘাতকতা করা হ'ল। '৫০ সালের পর যাঁরা এসেছেন তাঁদের জবরদখল কলোনিগুলির মাত্র ১৭৫টি কলোনিকে অনুমোদন দেওয়া হয়েছে। এখনো ৬৩২টি কলোনিকে অনুমোদন দেওয়া হয়নি।

শুধু তাই নয়, যারা কিছু চায়না, নিজেরা গায়ে খেটে ঐ দক্ষিণ শহরতলীতে গিয়ে পুকুর বুজিয়ে নিজেদের প্রচেষ্টায় কুঁড়ে ঘর, টালির ঘর তৈরি করেছে। এই রকম বহু উদ্বাস্তু আছে যাদের আজ পর্যন্ত কোনও রকম পুনর্বাসন হল না। ৫০ হাজার উদ্বাস্তু দরখাস্ত করেছে, তাদের এক তরফা কোনও জমি পাওয়া যাবে না এই সব কথা ভারত সরকার বলছেন। উদ্বাস্তুরা জঞ্জালে পরিণত হয়েছে। তারা স্বীকৃতি না দিলে দিল্লির কুর্শীতে বসা হত না। সেদিন আপনারা কি দিয়েছেন তাদের? শুধু তাই নয়, ঋণ মকুবের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ সরকার বার বার আবেদন নিবেদন করেছেন, শেষ পর্যন্ত তাঁরা বললেন যে আমরা ঋণ মকুব করব, কিন্তু মাত্র ২ কোটি করেছেন, বাকি টাকা এখনও অর্থ কমিশন মঞ্জুর করেন নি। তারপর যারা পূর্ববাংলা থেকে স্বামী, পুত্র হারিয়ে এসেছে, সেই সব অন্ধ, আতুর মানুষগুলো আজকে ক্যাম্পের মধ্যে বসবাস করছে, লজ্জা করে না? আজকে ৪ দশক অতিবাহিত হয়ে যাচ্ছে স্বাধীন ভারতবর্ষে আজকে এখন উদ্বাস্তু পুনর্বাসন হয় নি। তারা ক্যাম্পে ধুঁকছে। ১৯৭৪ সালে বললেন যে আমরা কোনও দায়িত্ব নেব না। আজকে আমি পশ্চিমবঙ্গ সরকারের পুনর্বাসনের দপ্তরকে সমর্থন করছি এবং অভিনন্দন জানাচ্ছি যে তাঁরা ঐ বৃদ্ধ, অন্ধ আতুরদের আশ্রয়ে, ডোল, কাপড় দেবার ব্যবস্থা করছেন, এ জন্য পশ্চিমবঙ্গ সরকারকে আমি প্রশংসা করি। শুধু তাই নয়, আজকে দেখুন ঐ গাজিয়াবাদ, ফরিদাবাদে ১৯ টি শিল্প নগরী গড়ে

তোলা হয়েছে পশ্চিম পাকিস্তানের উদ্বাস্তুদের জন্য। দিল্লির অদূরে ৩৩টি কলোনি করা হয়েছে। মাননীয় কাশীবাবু বললেন যে মাস্টার প্ল্যান করবেন, এমনি প্ল্যান করেছেন? আজকের মাস্টার প্ল্যান এর কথা তো আলাদা। আজকে দেখুন কেন্দ্রীয় সরকার ওয়ার্কিং গ্রুপ করলেন, যে রিপোর্ট দাও আমরা তার বেসিসে টাকা দেব। উন্নয়ন করেছেন, ওয়ার্কিং গ্রুপে ১৩০১টি কলোনি, ১৯৭৬ সালে রিপোর্ট পেশ করলেন এবং ৪৫৬০টি উন্নয়ন সবাই সুপারিশ করলেন, তারপর ১৯৮০ সালের মূল্য মানের ভিত্তিতে উদ্বাস্তু পুনর্বাসন কমিটি প্লট পিছু সাড়ে সাত হাজার টাকা করে ধার্য করলেন, একটা পয়সাও তাঁরা দেননি। সি.এম.ডি.এ পেশ করে যে বললেন এই পতিত জমি, জলা জমি আজকে উন্নয়ন করে যদি পুনর্বাসনের ব্যবস্থা করা হয় তাহলে ১১ হাজার করে পার প্লট উন্নয়নের জন্য দিতে হবে। কিন্তু আমরা পাচ্ছি যা তা দেওয়া হল না। আজকে লিজ দলিলের কথা বলছেন; কোন মুখে বলছেন? এই যে রাজীব গান্ধীর, ইন্দিরা গান্ধীর চিঠি, কি বলেছেন, শহরাঞ্চলে ৯৯৯ বছরের লিজ দলিল দেওয়া যাবে না। আজকে আবার তাদের পশ্চিম পাকিস্তান থেকে আগত উদ্বাস্তুদের ৯৯৯ বছরের লিজ দলিল পরিবেশন করছেন। আর সরকারের প্রধানমন্ত্রী কি বলছেন যে না দেওয়া যাবে না। সেজন্য আমি বলতে চাই যে আর প্রতারণা করবেন না। আজকে এটা একটা জাতীয় সমস্যা, এ নিয়ে কাদা ছোড়াছুড়ি না করে এটার সমাধান করার জন্য পশ্চিমবঙ্গ সরকারের পাশে এসে দাঁড়ান। আজকে তাঁরা এদের পরিত্যাগ করছেন না আমরা এদের মনে করি সম্পদ ওরা বিশ্বাসঘাতকতা করলেন, পশ্চিমবঙ্গ সরকার এদের প্রতি শ্রদ্ধা জ্ঞাপন করলেন। এদের পুনর্বাসনের জন্য আজকে লড়াই চালিয়ে যাবেন। এজন্য একদিন জাতির কাছে জবাবদিহী করতে হবে; সেদিন আসছে। এই বলে আমি পুনর্বাসনের ব্যয়বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-20—5-30 P.M.]

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আজকে এই উদ্বাস্তুদের নিয়ে কুম্ভীরাশ্রু ফেলতে দেখলাম, উদ্বাস্তুদের নিয়ে রাজনীতি করার জন্য রাজনীতির কথা শুনলাম। কারণ সামনে নির্বাচণ আসছে। যাঁরা আজকে উদ্বাস্তুদের কথা বললেন তাঁদের আমি জানিয়ে দিচ্ছি যে, সে দিন মরিচঝাঁপির উদ্বাস্তু ভাইদের গুলি করে মেরে তাড়িয়ে দেবার সময় এক ফোটা চোখের জলও ওঁরা ফেলেননি। কারণ সেই ভাইয়ের পশ্চিমবাংলার ভোটার নয়, ঐ ভাইদের ভোটে একজন সি.পি.এম এম.এল.এ এখানে আসবেন না। আজকে অত্যন্ত বিনয়ের সঙ্গে বলছি যে, আজকে পশ্চিমবঙ্গে সবটাই অপদার্থতা। সেখানে পুনর্বাসন বিভাগে পদার্থতা আসবে এটা ভাবা যায় না। আজকে আমি ওঁদের চিন্তা করতে বলছি, বাংলার রূপকার ডাঃ বিধানচন্দ্র রায় মহাশয়ের নেতৃত্বে যখন শুধু পশ্চিমবাংলায় নয়, গোটা ভারতবর্ষে এই উদ্বাস্তু ভাইদের পুনর্বাসনের পরিকল্পনা করবার কথা হয়েছিল এবং পশ্চিমবাংলার উদ্বাস্তু ভাই যাঁরা পূর্ব পাকিস্তান থেকে এসেছিলেন—তাঁদের সম্বন্ধে জনৈক মহাপুরুষ সেদিন একটি উক্তি করেছিলেন। এখনও জেনারেল নলেজে লোককে এসব জিজ্ঞাসা করা হয়। সেই মহাপুরুষ কাপুরুষে কনভার্ট হয়ে গেছেন। ডাঃ বিধানচন্দ্র রায়ের আমলে তিনি বাধা দিয়ে বলেছিলেন—পশ্চিমবাংলায় যে জায়গা আছে সেই জায়গাতেই এখানকার উদ্বাস্তু সমস্যার সমাধান করা যাবে, দণ্ডকারণ্যে কোনও পরিকল্পনার দরকার নেই। আমি আপনাকে চিন্তা

করতে বলছি, সেদিন সেই মহাপুরুষ রাজনীতি করবার উদ্দেশ্য নিয়েই ঐ কথা বলেছিলেন কি না? আজকে ক্ষমতায় এসেই বা কতটুকু কাজ তিনি উদ্বাস্তুদের জন্য করেছেন?

মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আজকে বাজেটে মাত্র ১০ কোটি ৬৬ লক্ষ টাকা উদ্বাস্তু ভাইদের জন্য বরাদ্দ করা হয়েছে। ওঁদের যদি এই সমস্যা সমাধানের অ্যাকচুয়ালি চিন্তা থাকত—ইচ্ছা বলছি না তাহলে ১০ কোটি ৬৬ লক্ষ টাকা এই খাতে মঞ্জুর করতেন না। ১৯৬৬ সালে এম.পি. শ্রী সমর মুখার্জির নেতৃত্বে উদ্বাস্তু পুনর্বাসনের ব্যাপারে একটি কমিশন গঠিত হয়েছিল। সেই সময় তিনি এই ব্যাপারে মাস্টার প্ল্যান-এর জন্য ৭৫৫ কোটি টাকার একটি প্ল্যান কেন্দ্রের কাছে রেকমেন্ড করেছিলেন। আজকে সেখানে উদ্বাস্তুদের জন্য বাজেটে ধরেছেন ১০ কোটি ৬৬ লক্ষ টাকা। অমৃতেন্দুবাবু এই ১০ কোটি টাকা দিয়ে কি করবেন? বামফ্রন্ট সরকার সিউড়িতে যে সমস্ত উদ্বাস্তু ভাইরা রয়েছেন তাঁদের জন্যও কিছু করেননি। সেখানকার হার্ডসন বাজারে একটি উদ্বাস্তু কলোনি আছে। সেই কলোনিতে টিউবওয়েলে জল নেই, জলের কোনও সংকুলান নেই, পায়খানার কোনও ব্যবস্থা নেই। সেই কলোনির ঘরের মেয়েরা জঙ্গলে গিয়ে পায়খানা করে। এই কলোনিতে টিউবওয়েল করার কোনও পরিকল্পনা মন্ত্রী মহাশয়ের নেই, এখানে স্যানেটারি ল্যাট্রিন করার কোনও পরিকল্পনা নেই। মাননীয় মন্ত্রী কমল গুহকে ধরে এখানে কিছু টিউবওয়েল করার ব্যবস্থা করেছি। ওখানকার উদ্বাস্তুদের পুনর্বাসন করার কোনও সদিচ্ছা মন্ত্রী মহাশয়ের নেই। ওনারা প্রতিটি জায়গায় রাজনীতি করছেন মানুষের ভোট পাওয়ার জন্য। সেখানে ভোট পাচ্ছে না সেখানে রিগিং করছেন। অ্যাকচুয়াল সমস্যা সমাধান করার কোনও ইচ্ছা বা চিন্তা ঐ বন্ধুদের নেই। যদি থেকে থাকে তাহলে মাননীয় মন্ত্রী অমৃতেন্দু মুখার্জি মহাশয় সেই চিন্তার ভেতর সম্পূর্ণ অপদার্থতা দেখিয়েছেন। গোটা বাজেট বরাদ্দে তিনি দেখিয়েছেন যে কেন্দ্র কি দেবে। তিনি এই কথা বলেন নি যে এই সীমাবদ্ধ ক্ষমতায় এই প্ল্যান ঠিক করতে চাই। যে সমস্ত রিফিউজি কলোনি আছে তাতে এই এই প্ল্যান করতে চাই এই কথা অমৃতেন্দু বাবু তাঁর বাজেট বক্তৃতায় উল্লেখ করেননি।

**শ্রী রবীন মণ্ডল ঃ** ভারতকে ভাগ করেছিল? স্যার, উনি ওটা কোন বই দেখে বলছেন? ওনার মুখে রিফিউজিদের জন্য কথা বলা শোভা পায় না। Your Minister will not be able to speak please try to follow me.

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** সুনীতিবাবু আপনি আপনার বক্তব্য রাখুন। আর আপনার যদি বলা হয়ে থাকে তাহলে বসে পড়ুন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, ওই দু-জন মস্তানকে আপনি চুপ করান। তা না হলে মন্ত্রী মহাশয় যখন বলবে তখন ওনাকে বলতে দেব না। All the time they are creating trouble.

**Mr. Deputy Speaker :** If you want to speak, you can speak.

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** আপনি কি এই ভাবে হাউস চালাবেন? আপনি আগে হাউস কন্ট্রোল করুন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** Please do not show me your red eyes.

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** আপনি আগে হাউসকে কন্ট্রোল করুন তারপর আমি বলব। হোয়াট ইউ আর ডুইং? আমি বারে বারে বাধা পাচ্ছি আপনি কি করছেন?

**Mr. Deputy Speaker ;** That is my look out.

**Shri Sunity Chattaraj :** It is not your personal property. It is my house, please try to control these members who are obstructing me.

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনি যদি বসে যেতে চান তাহলে বসে পড়ুন। আপনি বক্তব্য রাখুন না হলে আমি অন্য স্পিকার ডাকব।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** আপনি ডাকুন, তিনি কি করে বক্তব্য রাখেন দেখব।

**শ্রী শশাঙ্কশেখর মণ্ডল ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমি এই কথা হাউসের কাছে রাখতে চাই যে মাননীয় সদস্য তাঁর বক্তব্য বলবেন এবং যা কিছু বক্তব্য রাখার তিনি রাখবেন এবং তাঁর যা কিছু বই বা পুঁথি আছে সেটা দেখাবেন। আমি একজন প্রবীণ সদস্য হিসাবে নিবেদন করব, এটা কি চলছে স্যার,? এই রকম কখনও এই হাউসে হয়েছে? আমার জেলার উনি সদস্য, উনি. আমার কনিষ্ঠ ভায়ের চেয়ে বেশি। হাউসে যদি উনি এই রকম করেন, যদি এইভাবে থ্রেট করেন ডেপুটি স্পিকারকে তাহলে আমাদের কোনও মর্যাদা থাকে? এই কথাই আমি সুনীতি ভাইয়ের কাছে নিবেদন করছি।

[5-30—5-40 P.M.]

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি উদ্বাস্তু পুনর্বাসন সম্পর্কে ৪৪নং দাবির ব্যাপারে ব্যয়-বরাদ্দের যে প্রস্তাব এখানে উপস্থাপিত করেছি তার উপরে দীর্ঘ সময় ধরে এখানে আলোচনা হল। আমি মনোযোগ দিয়ে সমস্ত আলোচনা শুনেছি। সকলেই এই ব্যয়-বরাদ্দের দাবির প্রতি সমর্থন জানিয়েছেন। এমন কি বিরোধীপক্ষের মাননীয় কাশীনাথ মিশ্র মহাশয়ও এর প্রতি সমর্থন জানিয়েছেন। তাঁর বক্তব্যের সূচনাতে তিনি বলেছেন উদ্বাস্তু পুনর্বাসন সমস্যা হল একটি জাতীয় সমস্যা। এই সমস্যার সমাধান কেন্দ্র এবং রাজ্য উভয় সরকার মিলিতভাবে করা দরকার। আমরা একসঙ্গে এই সমস্যা সমাধানের জন্য চেষ্টা করেছিলাম। আমি মাননীয় কাশীবাবুর এই বক্তব্যের মধ্যে এই সহমতের জন্য তাঁকে ধন্যবাদ জানাই। তিনি সহমত পোষণ করে যে বক্তব্য এখানে রেখেছেন তার জন্য আমি আনন্দিত। আসলে সহমত পোষণ করেও কাশীবাবু এখানে বলেছেন যে টাকার বরাদ্দ এত কম কেন? মাননীয় সুনীতি চট্টরাজ মহাশয়কে দেখলাম ডিবেটে অংশ গ্রহণ করতে গিয়ে চটে গেলেন। তিনি এত সহজে কেন যে চটে গেলেন তা বুঝলাম না? উনি মাথা ঠান্ডা রেখে বক্তব্য রাখলে ভালো করতেন। উনিও বললেন, টাকার বরাদ্দ এত কম কেন? আমার সময় এখানে খুবই অল্প, তবুও আমি সুনীতিবাবুকে একথা স্মরণ করিয়ে দিতে চাই যে, যে সময়ে শ্রীমতী ইন্দিরা গান্ধী জীবিত ছিলেন তখন এখান থেকে একটা প্রতিনিধি দল নিয়ে তাঁর সঙ্গে দেখা করতে গিয়েছিলাম। সুনীতিবাবু তাঁর মধ্যে সদস্য হিসাবে উপস্থিত ছিলেন, সেই সময়ে শ্রীমতী গান্ধীর সঙ্গে যে কথা হয়েছিল, আশা করি তা তাঁর মনে আছে। আমরা তখন তাঁর কাছে বলেছিলাম যে, তিনি যেন এঁদের একটু বলে দেন এই বলে যে, এঁরা উদ্বাস্তু পুনর্বাসনের কোনও কাজ যেমন করতে চান না, অপরদিকে বামফ্রন্ট সরকারের নিন্দা করেন, এগুলো যেন

ভবিষ্যতে আর না করেন। আমাদের এই কথা শুনে তিনি সেদিন একটু হেসেছিলেন। আমরা বলেছিলাম, উদ্বাস্তু পুনর্বাসনের কাজ কি ভাবে করতে হবে, সে সম্বন্ধে তো তিনিই নীতি ঠিক করে দিয়েছেন, সুতরাং তাঁর দলের লোকেরা যেন এরকম আর না করেন। সব শুনে তিনি সেদিন একটু হেসেছিলেন। জানি না, উনি কিছু বলেছিলেন কি না? এখানে উদ্বাস্তু পুনর্বাসনের দায়িত্ব নিয়ে কথা উঠেছে। আমি সে সম্বন্ধে মাননীয় কাশীবাবুকে একটা প্রশ্ন করি —তিনি তো একজন শিক্ষক মানুষ পুনর্বাসনের দায়িত্ব আসলে কার? পুনর্বাসনের দায়িত্ব হচ্ছে কেন্দ্রীয় সরকারের। সমস্যা যদি জাতীয় সমস্যা হয়, তা সমাধানের ব্যাপারে রাজ্য কেন্দ্রের সঙ্গে সহযোগিতা করতে পারে। কিন্তু এই সমস্যার সমাধানের জন্য অর্থনৈতিক দায়-দায়িত্ব গ্রহণ করা রাজ্য সরকারের পক্ষে সম্ভব নয়। একথা তো ইতিহাসের কথা। একথা রাজনীতির কথা। পৃথিবীর সমস্ত দেশেই এটা হয়ে এসেছে। আমি অন্য কথার মধ্যে যেতে চাই না, শুধু এই কথা বলতে চাই যে, ২য় বিশ্বযুদ্ধের সময়ে পৃথিবীর বহু দেশে বহু উদ্বাস্তু সৃষ্টি হয়েছিল নানা রাজনৈতিক কারণে। কে সেই সমস্ত উদ্বাস্তু সমস্যার দায়িত্ব গ্রহণ করেছিলেন? সমস্ত দেশের কেন্দ্রীয় সরকার থেকে আরম্ভ করে রাষ্ট্রসংঘ পর্যন্ত সকলে সেই সমস্যা সমাধানের দায়িত্ব গ্রহণ করেছিলেন। সুতরাং এখানে উদ্বাস্তু সমস্যা সমাধানের দায়িত্ব কি কেন্দ্রীয় সরকারের নয়? এটা শুধু মাত্র তাঁদের নৈতিক দায়িত্ব নয়, তাঁরা দেশ বিভাগের সময় উদ্বাস্তুদের সমস্ত দায়িত্ব গ্রহণ করবেন বলে যে প্রতিশ্রুতি দেশবাসীর কাছে দিয়েছিলেন, সেই প্রতিশ্রুতি রক্ষার দায়িত্ব হচ্ছে তাঁদের। দেশ বিভাগের ফলে যে রাজনৈতিক কারণে উদ্বাস্তু সমস্যার সৃষ্টি এদেশে হয়েছিল, সেই সমস্ত উদ্বাস্তুর পুনর্বাসনের দায়িত্ব তাঁদেরই নিতে হবে। আমি দেশ বিভাগের পরে ধুবুলিয়ার উদ্বাস্তু ক্যাম্পে বাবু জগজ্জীবন রাম উদ্বাস্তু ভাইদের সামনে যে বক্তব্য রেখেছিলেন, সেই সভায় লক্ষ লক্ষ উদ্বাস্তু জমায়েত হয়েছিলেন, আমি নিজেও সেই বক্তব্য শুনেছিলাম। তিনি সেই সভায় বলেছিলেন যে, 'তোমরা আমাদের ভাই, আমরা এখানে যদি দুমুঠো খেতে পাই, তাহলে তোমরাও পাবে। তোমরা পশ্চিমবাংলাতে যারা এসেছ, তাদের খাওয়ার ব্যবস্থা থাকার ব্যবস্থা আমরা করে দেব।' আমি জানি না, সেই সমস্ত কথাবার্তা সুনীতি বাবু বা কাশীবাবু শুনেছেন কি না? তখন ওঁরা অনেক ছোট ছিলেন, কাজেই ওঁরা সেসব কথা নাও শুনতে পারেন। কাজেই এটা আজ তাঁদের সরে দাঁড়াবার কোনও ব্যাপার নয়, তাঁরা সেই সময়ে এই প্রতিশ্রুতিই দিয়েছিলেন। কংগ্রেস দল কেন্দ্রের ক্ষমতায় গিয়ে সেই প্রতিশ্রুতি ভঙ্গ করেছেন। এটা শুধুমাত্র প্রতিশ্রুতি ভঙ্গের ব্যাপার নয়, এটা উদ্বাস্তু ভাইদের কাছে বিশ্বাসঘাতকতারই নামান্তর। তাঁরা বিশ্বাসঘাতকতা করেছেন আশি লক্ষ উদ্বাস্তু মানুষদের সাথে। এই আশি লক্ষ মানুষের সমস্যার কথা বাদ দেওয়া হলে তাদের অর্থনৈতিক পুনর্বাসনের কথা বাদ দেওয়া হলে কি পশ্চিমবাংলার কোনও সমস্যার সমাধান করা যায়? তাদের সমস্যার কথা বাদ দিয়ে পশ্চিমবাংলার অর্থনৈতিক উন্নতির কথা চিন্তা করা যায় কি না তা আমার অন্তত জানা নেই। ওপার থেকে পশ্চিমবাংলার বুকে যে কৃষক উদ্বাস্তু পরিবার এসেছেন তাঁরা এখানে পাটের চাষে সোনা ফলিয়েছেন। সেই সম্পদ এর বিনিময়েই আমরা বিদেশ থেকে বিদেশী মুদ্রা অর্জন করছি। তাঁদের বাদ দিয়ে এখানে আজ কুটীর শিল্পের যে প্রসারতা ঘটেছে তা সম্ভব কি না, তা আমার জানা নেই। ওখান থেকে কুটীরশিল্পী পরিবারের বহু লোকজন, তাঁদের আত্মীয়-স্বজন ঢাকা, ময়মনসিংহ এই সমস্ত জায়গা থেকে এখানে এসেছেন। তাঁরা আজ সুন্দর কাপড় তৈরি করছেন। কুটীর শিল্পের মাধ্যমে যে

সমস্ত সুন্দর সুন্দর শাড়ী আজ এখানে তৈরি হচ্ছে তার মধ্যে এক বিরাট অংশ হচ্ছে এই উদ্বাস্তু মানুষদের অবদান। সুতরাং আমাদের দেশের সম্পত্তি সৃষ্টি করার ব্যাপারে ৮০ লক্ষ মানুষ এই নতুন সম্পদ সৃষ্টি করছে। সেই সৃষ্টি করার ক্ষেত্রে বাধা দিচ্ছে কেন্দ্রীয় সরকারের নীতি। কাশীবাবু উদ্বাস্তুর ব্যাপারে অনেক কথা বললেন, কেন্দ্রীয় সরকার তো বলে দিলেন যে উদ্বাস্তু পুনর্বাসন শেষ হয়ে গেছে। এই ব্যাপারে আমি যেটা রেখেছি অনুগ্রহ করে পড়ে দেখবেন, ঘেঁটে দেখবেন তাতে যে থিয়োরি কেন্দ্রীয় সরকার যে পুনর্বাসনের কাজ শেষ হয়ে গেছে সেটা পড়ে দেখবেন। পশ্চিম পাকিস্তানের উদ্বাস্তু পুনর্বাসন শেষ হয়ে গেছে। মাননীয় শ্রী সুভাষ গোস্বামী বাবু, নীরোদ বাবু, অপরাজিতা গোপ্পী মহাশয়া এবং দেবশরণবাবু বললেন যে পশ্চিম পাকিস্তান থেকে যে সমস্ত উদ্বাস্তু এসেছিল তাদের অনেক টাকা খরচ করে উদ্বাস্তু পুনর্বাসনের ব্যবস্থা করা হয়েছিল। তাদের যখন পুনর্বাসন সমস্যার সমাধান হয়ে গেল তখন এই পশ্চিমবঙ্গের উদ্বাস্তুদের আর্থিক ব্যবস্থা হল না কেন এই ৮০ লক্ষ মানুষের ভেতরে। আমরা দিল্লি গিয়েছিলাম ২২ তারিখে, সেখানে বলেছিলাম এই ৮০ লক্ষ উদ্বাস্তুদের মধ্যে ৫৬ লক্ষ উদ্বাস্তু দারিদ্র সীমার নিচে বাস করে, এরমধ্যে আবার ৫০ ভাগ এক বেলা খেতে পায় আর এক বেলা খেতে পায় না। কেন পশ্চিমবঙ্গের উদ্বাস্তুরা কি আপদ? আপনারা ভোটের কথা উল্লেখ করে বললেন। আমরা ভোট চাই, না চাই সেই বিষয়ে উল্লেখ করতে চাই না। কিন্তু যাদের আপনারা আপদ মনে করেন তারাই সম্পদ, মানুষ মাত্রই সম্পদ। সুতরাং সেই সম্পদ হিসাবে গ্রহণ করে কেন্দ্রীয় সরকারকে দায়িত্ব বহন করতে হবে। পশ্চিমবঙ্গের রাজ্য সরকার এই জাতীয় সমস্যার সমাধানের জন্য তহবিল থেকে অর্থ তুলে বহন করতে পারবে না। নীতিগতভাবে এবং ঐতিহাসিক প্রয়োজনেও এটা কেন্দ্রের দায়িত্ব। কই কাশীবাবু তো খুশি হয়ে বললেন না যে এই ব্যাপারে কেন্দ্রকে চাপ দেব যাতে আরো বেশি করে টাকা উদ্বাস্তু পুনর্বাসনে পাওয়া যায়। আমরা এই ব্যাপারে দাবি করছি আর্থিক সুষ্ঠ পুনর্বাসনের। কাশীবাবু বললেন যে মেদিনীপুরে যে ছোটখাটো পুনর্বাসন স্কীম তৈরি করা হয়েছিল সেগুলি ব্যর্থ হয়ে গেছে। সেখান থেকে লোক চলে গেছে, একেবারে ডেসার্টার হয়ে গেছে। কেন এরজন্য কেন্দ্রীয় সরকারের পুনর্বাসনের নীতি দায়ী। পশ্চিমবঙ্গের মানুষের জন্য পুনর্বাসন নীতি বন্ধ করে দিয়েছে। এটা শুধু আমার কথা নয়, পার্লামেন্টে এস্টিমেট কমিটি যে ওয়ার্কিং গ্রুপ তৈরি করেছিলেন, কংগ্রেস সরকার যে ওয়ার্কিং গ্রুপ তৈরি করেছিলেন তারা পর্যবেক্ষণ করে বলেছিলেন যে পশ্চিমবঙ্গে উদ্বাস্তুদের কাজ মূলত ব্যর্থ হয়েছে কেন্দ্রীয় ভুল নীতির ফলে। কেন্দ্রীয় সরকারের যতটুকু করার দরকার ছিল তা করেনি। সেই জন্য আজকে মেদিনীপুর জেলা ব্যর্থ হয়েছে এবং যতগুলি ব্যর্থ হয়েছে তারজন্য কেন্দ্রীয় সরকার দায়ী। সুনীতি চট্টরাজ মহাশয় বললেন যে সিউড়ির কলোনিগুলির পুনর্বাসন ঠিক হয়নি। আমি বলি আপনারা দয়া করে কেন্দ্রীয় মন্ত্রীর সঙ্গে বসে এই নিয়ে একটু আলোচনা করুন। কেন্দ্রীয় সরকার এই ব্যাপারে নীতি নির্ধারণ করে এবং তাদের সিদ্ধান্ত যে মফস্বল কলোনিগুলির কোনও উন্নয়ন করা হবে না। আপনি অরুণ নেহেরু মহাশয়ের সঙ্গে গিয়ে কথা বলুন না, কেন তারা টাকা দেবে না? গ্রামের কলোনির জন্য টাকা দেবেন না আর শহরের কলোনির উন্নয়নের জন্য টাকা দেবেন কেন? পশ্চিম পাকিস্তানের উদ্বাস্তুদের জন্য ১৯টি নতুন শহর করে দিয়েছিলেন আর ৩৬টি নতুন গঞ্জ করে দিয়েছেন। পশ্চিমবঙ্গের কলোনি উন্নয়নের জন্য আমরা টাকা চেয়েছিলাম তাতে কেন্দ্র বলেছে কলিকাতার আশেপাশে যে কলোনি করার জন্য টাকা চাওয়া হয়েছে তা

দেওয়া হবে না এবং দেনও নি। তবে আমরা আবার টাকা চেয়েছি এবং সেই টাকার মধ্যে কলোনি উন্নয়নের জন্য কমপক্ষে ৭২ কোটি ৯১ লক্ষ টাকা দরকার বলেছি।

[5-40—5-50 P.M.]

আমরা পেয়েছি ৮ কোটি টাকার অনেক বেশি কংগ্রেসিরা বলেন সহজেই পশ্চিমবাংলায় যে টাকা খরচ করবার কথা, তা তারা পুরো না করেই ফেরত দেয়। আমরা যে টাকা খরচ করেছি সেই টাকাই আমরা এখন পাইনি। টাকা আমরা আগে খরচ করি পরে রিইমব্রাসমেন্ট চাই। আমরা বহু টাকা খরচ করেছি কিন্তু এখন পর্যন্ত টাকা ফেরত পাইনি। কিছুক্ষণ হল শুনলাম, টেলেকা-র মাধ্যমে খবর এসেছে ৪৪ লক্ষ টাকা দেওয়া হল যেহেতু এখানে বাজেট হচ্ছে সেইহেতু তারা বলছেন এটা কলোনি উন্নয়নের জন্য দেওয়া হল। আমি যেখানে ৭২ কোটি ৯১ লক্ষ টাকা চেয়েছিলাম সেখানে আপনাদের ঐ কেন্দ্রীয় সরকার টেলেকা-র মাধ্যমে খবর পাঠিয়েছে যে ৪৪ লক্ষ টাকা দেওয়া হবে। এটা ভিক্ষা—ভিক্ষা ছাড়া একে আর কি বলা যাবে? আমাদের পুনর্বাসনের উন্নয়ন করতে হবে—এটা করছি করব। ৭৫০ কোটি টাকার যে দাবি আমরা করেছিলাম সেই দাবি এই বিধানসভায় ১১-৩-৮৪ তারিখে সর্বসম্মতিক্রমে পাশ হয়েছিল। দেবপ্রসাদ সরকার সেটা উল্লেখ করেছেন। কিন্তু কেন্দ্রের কংগ্রেস সরকার তারা এটা পালন করবার জন্য কোনও ব্যবস্থাই করেননি। আমরা পরিকল্পনা করেছিলাম—মাস্টার প্ল্যান কলোনির জন্য ১১৯ কোটি ৪৭ লক্ষ টাকা, ক্যাম্প রিহাবিলিটেশনের জন্য ১ কোটি ৮৪ লক্ষ টাকা, পি.এল.ক্যাম্পের জন্য ৩ কোটি ৪৪ লক্ষ টাকা। নন ক্যাম্প রিফিউজি যারা রয়েছে—সেখানে ধরা হয়েছে ৫০ হাজার লোক—তাদের জন্য অন্তত পক্ষে ৪৬ কোটি ৩৯ লক্ষ টাকা লাগবে। সালানপুর ডেভেলপমেন্টর জন্য সেখানে ৮ কোটি ২৩ লক্ষ টাকা ধার্য হয়েছে, এছাড়াও আমরা দাবি করেছি মুসলিম যারা ডিসপ্লেসড হয়ে গেছে তাদের জন্য অন্তত পক্ষে ১ কোটি টাকা, এবং যে সমস্ত ক্ষেত্রে জমি অধিগ্রহণ করা হয়েছে তার জন্য ৬৩২ কোটি টাকা লাগবে। কলোনি অধিগ্রহণের জন্য ৯৩ কোটি ৯৭ লক্ষ টাকা হিরোভাঙা রিহাবিলিটেশনের জন্য ২ কোটি টাকা অর্থাৎ অর্ধেক পুনর্বাসনের জন্য সেখানে ৪৫০ কোটি টাকা লাগবে। এইভাবে ৭৫০ কোটি টাকা মাস্টার প্ল্যানের জন্য করেছিলাম। এখন পর্যন্ত কেন্দ্রীয় সরকার কোনও সাহায্য করেনি। কিন্তু যখন আমি মাননীয় মন্ত্রীর রিহাবিলিটেশন ক্যাম্পে এই কথা বললাম সেখানে তখন আমি জবাব পাইনি। এই ব্যাপারে অরুণ নেহেরু বলেছিলেন টাকার কথা আমি জানি না, তবে মাঝেমাঝে আলোচনা করা দরকার। তাদের কাছ থেকে এই প্রতিশ্রুতি ছাড়া আর কিছুই পাইনি। ক্যাম্পের উদ্বাস্তু যারা আছেন তাদের কাছে ডোল বিক্রি করার জন্য মাননীয় সদস্য সুভাষ বাবু আলোচনা করেছেন, আমি এই প্রস্তাবের মধ্যে সেটা বলেছি। যাতে ক্যাম্পের উদ্বাস্তুরা বেশি ডোল পায় সেটা দেখতে হবে। ইতিমধ্যে কুপার্স ক্যাম্পে যারা ছিলেন তাদের পুনর্বাসন দিয়েছি এবং বাগজোলা ক্যাম্পে যে ১ হাজার ৬৬ টি পরিবার ছিল তাদের পুনর্বাসনের হাত দিয়েছি। এই ব্যাপারে একটি কমিটি হয়েছিল তাতে মাননীয় সদস্য রবীনবাবু ছিলেন সেখানে অনেক সুপারিশ করা হয়েছিল। এ পর্যন্ত ঠিক করা হয়েছে প্রত্যেক পরিবারকে দুই কাঠা করে জমি দিতে হবে। এবং আরো কিছু টাকা দিতে হবে। আমরা এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করেছি। দ্বিতীয় সুপারিশ করেছিলাম প্রত্যেকটি পরিবার ভাগ হয়ে গেছে, স্পিল্ট আপ হয়েছে

তাদের অন্তত পক্ষে দেড় কাঠা করে জমি দিতে হবে। এটা এক্ষুনি দিতে হবে না, কারণ কেন্দ্রীয় সরকার দিতে রাজি নয়। তৃতীয় তাদের প্রস্তাব ছিল অন্য যেসব উদ্বাস্তু পরিবার নিরবচ্ছিন্ন সময় ধরে সেখানে জমি উন্নয়ন করেছেন তাদের এক কাঠা করে জমি দিতে হবে। কমিটির সেই সুপারিশ আমরা গ্রহণ করে কার্যকর করতে আরম্ভ করেছি। ৭০টি পরিবারকে জমি দিয়েছি এবং তার মধ্যে ৫০ টিকে ৫০০ টাকা ও ২ কাঠা করে জমি দিয়েছি। দীর্ঘদিন ধরে কংগ্রেস সরকার বাগজোলা উদ্বাস্তুদের জলের মধ্যে ফেলে রেখে তাদের পশুর মতো জীবনযাপন করতে বাধ্য করিয়েছিলেন। আমরা তার পরিবর্তন আরম্ভ করেছি। কলকাতার আশে পাশে যেসব কলোনি গুলি রয়েছে তাদের সেখানে ইজারা দলিল দিয়েছি। এই দলিল সম্পর্কে কেন্দ্রীয় সরকার নিয়ম করে দিয়েছেন যে ২ বছরের বেশি দেওয়া যাবে না। সেখানে আমাদের দাবি পূর্নসত্ব দলিল দিতে হবে। দেবপ্রসাদ বাবু শর্ত কন্টকিত দলিল সম্বন্ধে প্রশ্ন করেছেন। কংগ্রেস সরকারের আমলে এই দলিল ছিল। আমরা সেটা নিষ্কন্টকিত করলাম। সেখানে আমরা দাবি করেছি ৯৯ বছরের ইজারা নয়, গ্রামাঞ্চলে যেমন ফ্রি হোল্ড দেওয়া হয়েছে সেই রকম দিতে হবে। কেন্দ্র তাতে এখনও পর্যন্ত রাজি হননি। অর্থনৈতির পুনর্বাসনের কথায় বলি আমরা দলমত নির্বিশেষে কেন্দ্রের কাছে আমাদের দাবি জোরের সঙ্গে উপস্থিত করব। দেবপ্রসাদবাবু বললেন মুখ্যমন্ত্রীর নেতৃত্বে সর্ব দলীয় একটি কমিটি যেন কেন্দ্রীয় সরকারের কাছে গিয়ে এ বিষয়ে দাবি পেশ করি। আমরা তার জন্য অপেক্ষা করিনি। মুখ্যমন্ত্রী ইতিমধ্যে প্রধানমন্ত্রীর কাছে যে চিঠি লিখেছেন তাতে লেখা আছে—"এই রাজ্যের উদ্বাস্তু জনসংখ্যার একটা বৃহত অংশ সমাজের দুর্বলতর শ্রেণীর মানুষ। এঁরা জবরদখল কলোনিতে, রেল লাইন, রাস্তা, খাল ইত্যাদির ধারে ফাঁকা জায়গায় একটা অনিশ্চিত ও বিপজ্জনক জীবনযাত্রা নির্বাহ করেন। এই দুর্দশাগ্রস্ত মানুষগুলির কষ্ট লাঘব করার জন্য এবং এঁরা যাতে সমাজের অন্য অংশের মানুষের সঙ্গে মিশে যেতে পারেন তারজন্য উচিত রাজ্য সরকার নিয়োজিত উদ্বাস্তু পুনর্বাসন কমিটির সুপারিশ অনুযায়ী পুনর্বাসনের জন্য অর্থপূর্ণ, সুষ্ঠ পরিকল্পনা রূপায়ণ করা। "এ কথা সম্প্রতি মুখ্যমন্ত্রী প্রধানমন্ত্রীর কাছে লিখেছেন যার জবাব এখনও পাইনি। দলমত নির্বিশেষে সমস্ত উদ্বাস্তুদের নিয়ে যে আন্দোলন করা দরকার এ বিষয়ে আমি একমত। এস.ইউ.সি. ইউ.সি.আর.সি ইত্যাদি সমস্ত গণতান্ত্রিক মানুষের আন্দোলন করা দরকার যাতে রাজ্য সরকারের দাবি কেন্দ্র গ্রহণ করেন এই কথা বলে আমার দাবি পুনরায় উপস্থিত করছি এবং সদস্যদের অনুরোধ করছি তারা যেন এটা সর্বসম্মতভাবে গ্রহণ করেন এবং কেন্দ্রীয় সরকারকে টাকা দিতে হবে যে দায়িত্ব তাঁরা অস্বীকার করতে পারেন না।

**Mr. Deputy Speaker :** There is no cut motion on Demand No.44. So I put the main motion to vote.

The motion of Shri Amritendu Mukherjee that a sum of Rs. 10,64,50,000 be granted for expenditure under Demand No. 44, Major Heads : "288-Social Security and welfare (Relief and Rehabilitation of Displaced persons and Repatriates) and 688-Loans for Social Security and Welfare (Relief and Rehabilitation of Displaced persons)". (This is inclusive of total sum of Rs.2,66,15,000 already voted on account in

March, 1986.) was then put and agreed to.

[5-50—6-00 P.M.]

**Demand No. 55**

**Major Heads :** 310-Animal Husbandry and 510-Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings).

**Shri Amritendu Mukherjee :** Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs.23,61,10,000 be granted for expenditure under Demand No.55, Major Heads : "310-Animal Husbandry and 510-Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings)".

(This is inclusive of a total sum of Rs. 5,90,30.000 already voted account in March, 1986.)

**Demand No. 56**

**Major Heads :** 311-Dairy Development, 511-Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) and 711-Loans for Dairy Development (Excluding Public Undertakings).

**Shri Amritendu Mukherjee :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 39,94,00,000 be granted for expenditure under Demand No.56, Major Heads : "311-Dairy Development, 511-Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) and 711-Loans for Dairy Development (Excluding Public Undertakings)".

(This is inclusive of a total sum of Rs. 9,98,50,000 already voted account in March, 1986.)

The Printed speeches of Shri Amritendu Mukherjee is taken as read.

**পশুপালন ঃ**

পশুপালন উন্নয়ন কর্মসূচি রূপায়ণে ১৯৮৬-৮৭ সালে রাজ্য পরিকল্পনা খাতে মোট ২৫৫.০০ লাখ টাকা সংস্থানের প্রস্তাব করা হয়েছে। উন্নয়ন কর্মসূচির লক্ষ্য হল দুধ, ডিম, মাংসের উৎপাদন বৃদ্ধি আরো জোরদার করা এবং চাহিদা ও যোগানের বর্তমান ব্যবধান কমিয়ে আনা। লক্ষ্য করা গেছে—এই কর্মোদ্যোগে এ-রাজ্যের ছোট খামারি, প্রান্তিক চাষী, খেতমজুর, তফসিলি এবং উপজাতি সম্প্রদায়ের অর্থনৈতিক দিক থেকে দুর্বল শ্রেণীর মানুষ উপকৃত হয়েছেন। কৃষিজ উৎপাদন চাষ-আবাদ এবং খামার স্থাপনে এ-রাজ্যের জমি-জায়গার বিপুল চাপ সৃষ্টির পরিপ্রেক্ষিতে পশুপালন কর্মসূচি বিকল্প আয়ের সুযোগ করে দিতে পারে এবং প্রত্যক্ষ ও পরোক্ষভাবে স্বনির্ভর কর্মসংস্থানের ব্যবস্থা করে দিতে পারে।

গো-উন্নয়ন ঃ

অধিক দুধ উৎপাদনের উদ্দেশ্যে কৃত্রিম গো-প্রজনন পদ্ধতির মারফত এ-রাজ্যের গো-উন্নয়নের কর্মসূচি চালু আছে। কৃত্রিম গো-প্রজননে ব্যবহৃত হয়—অধিক উৎপাদনশীল বিদেশী ষাঁড়ের বীজ। এইসব কর্মসূচিতে রয়েছে নিবিড় গো-উন্নয়ন প্রকল্প, ভিলেজ প্রকল্প, খরাপ্রবণ এলাকা উন্নয়ন প্রকল্প, পাবর্ত্য গো-উন্নয়ন প্রকল্প ইত্যাদি। এই সব প্রকল্পের আওতায় আনা হয়েছে প্রায় ১৭ লাখ প্রজননক্ষম গাভী ১৯৮৫ সালের নভেম্বর পর্যন্ত) কৃত্রিম গো-প্রজননের কাজ ৪০টি কেন্দ্রীয় গো-বীজ সংগ্রহ কেন্দ্র, ১৮৮০টি গো-প্রজনন কেন্দ্র এবং উপকেন্দ্রের মাধ্যমে রূপায়িত হচ্ছে। যাতায়াতের অসুবিধার জন্য যে-সব দুরধিগম্য এলাকায় কৃত্রিম গো-প্রজননের কাজ সম্প্রসারণ করা সম্ভব হয়ে ওঠেনি, সে-সব এলাকায় সংকর জাতের ষাঁড় সরবরাহের কর্মসূচি চালু আছে। তারই পাশাপাশি কাস্টম সার্ভিসের আওতায় বেকার যুবকদের উপযুক্ত প্রশিক্ষণ ও তৎসহ বিনামূল্যে গো-বীজ সরবরাহের দ্বারা গো-প্রজনন কর্মসূচি সম্প্রসারিত করা হচ্ছে। বর্তমানে এরাজ্যে ৮টি নিবিড় গো-উন্নয়ন প্রকল্প চালু আছে। বর্তমান আর্থিক বছরে, আশা করা যায়, সমগ্র মুর্শিদাবাদ জেলা নিয়ে আর একটি নিবিড় গো-উন্নয়ন প্রকল্প চালু হতে পারবে এবং এর মাধ্যমে আরও ৭০,০০০ প্রজননক্ষম গাভী কৃত্রিম প্রজনন কর্মসূচির আওতায় আসবে। ১৯৮৬-৮৭ সালে বর্ধমান জেলার দামোদর সমীপবর্তী এলাকা এবং কাংকসা-আউসগ্রাম এলাকায় এবং নদীয়া জেলার কৃষ্ণগঞ্জ ব্লক এলাকায় কৃত্রিম গো-প্রজনন কর্মসূচি চালু করার প্রস্তাব রয়েছে। এর মাধ্যমে আরও ৪০,০০০ প্রজননক্ষম গাভী এই প্রজনন কর্মসূচির আওতায় আসবে এবং এ থেকে উপকৃত হবেন বিশেষ করে ঐ এলাকার তফসিলি ও উপজাতি সম্প্রদায়ের খামারীগণ। বর্তমানে (ডিসেম্বর ১৯৮৫ সাল পর্যন্ত) এ-রাজ্যের বিভিন্ন জেলার গ্রামাঞ্চলে কৃত্রিম গো-প্রজননে ১১৮টি কাস্টম সার্ভিস ইউনিট চালু আছে; ১১৮ জন যুবক গো-প্রজননের কাজ করছেন। প্রতি বছর প্রায় ৩০,০০০ থেকে ৩৫,০০০ প্রজনন এদের দ্বারাই সম্পন্ন হচ্ছে। ১৯৮৬-৮৭ সালে আরও ১০০ জন বেকার যুবককে এই কাস্টম সার্ভিস কর্মসূচির আওতায় আনার প্রস্তাব রয়েছে।

গত আর্থিক বছরের নভেম্বর '৮৫ সাল পর্যন্ত ৩.২৫ লাখ কৃত্রিম গো-প্রজনন নথিভুক্ত হয়েছে। আশা করা যায় উল্লিখিত আর্থিক বছর সমাপ্তিকালের মধ্যেই ৫.৭৫ লাখের লক্ষ্যমাত্রা পূরণ হতে পারবে। আরও আশা করা যায় যে ২৪ লাখ টন দুধ উৎপাদনের লক্ষ্যমাত্রা পূর্ণ হবে।

এছাড়া ১৯৮৬-৮৭ সালের আর্থিক বছরে প্রস্তাবিত কর্মসূচির মাধ্যমে কৃত্রিম গো-প্রজনন ও দুগ্ধ উৎপাদনের মাত্রা ধার্য হয়েছে যথাক্রমে ৬.৫০ লাখ এবং ২৬.১০ লাখ টন।

যাতায়াতের অসুবিধার জন্য যে-সব প্রত্যন্ত এলাকায় কৃত্রিম গো-প্রজননের কাজ সম্প্রসারণ করা সম্ভব হয়ে ওঠেনি, সে-সব এলাকার পঞ্চায়েতের মাধ্যমে বিনামূল্যে সংকর জাতের ষাঁড় সরবরাহের প্রকল্প চালু আছে। প্রকৃতপক্ষে সংকর প্রজনন কর্মসূচির যথাযথ সাফল্য নির্ভর করে নিয়মিত বিদেশি জাতের ষাঁড় সরবরাহের ওপর। এই পরিপ্রেক্ষিতে মেদিনীপুর জেলার শালবনী খামারে এ-ধরনের ষাঁড় উৎপাদনের কাজ চালু আছে। সংকর গরু, দেশি গরুর তুলনায় আয়েসী; এবং তাদের খাদ্যের চাহিদাও তুলনামূলকভাবে বেশি।

অর্থনীতিতে দুর্বল তফসিলি শ্রেণী এবং উপজাতি সম্প্রদায়ভুক্ত খামারীদের স্বনির্ভর কর্মসংস্থান ও নিয়মিত উপার্জনের পথ করে দিতে এ-রাজ্যে ১৯৮৫ সালের নভেম্বর পর্যন্ত প্রায় ৭৬৬টি হাউস ডেয়ারি ইউনিট স্থাপিত হয়েছে। গত আর্থিক বছরে হাউস ডেয়ারি ইউনিট স্থাপনের লক্ষ্যমাত্রা ধার্য ছিল ১২৩৫ টি। প্রতি হাউস ডেয়ারি ইউনিটে আছে ২টি করে দেশি গাভী। পশুমূল্যের ৫০ শতাংশ খাদ্য দুমাসের পুরো খরচ, পরিবহন খরচ, বিমা খরচ, ওষুধপত্রের খরচ এবং উৎসাহ ভর্তুকি হিসাবে ১০০ টাকা করে প্রতিটি হাউস ডেয়ারিকে একবার মাত্র দেওয়া হয়।

**মহিষ উন্নয়ন ঃ**

এরই পাশাপাশি এ-রাজ্যের দুধের উৎপাদন বাড়ানোর উদ্দেশ্যে মহিষ উন্নয়নের কাজেও নজর দেওয়া হয়েছে। বিগত পরিকল্পনা সময়কালে মহিষ উন্নয়নে পর্যাপ্ত দৃষ্টি দেওয়া হয়নি। প্রতি বছর ৫০টি করে মহিষ ষাঁড় প্রতিপালন করা হবে। সেই সব মহিষ ষাঁড় মহিষ অধ্যুষিত অঞ্চলে পঞ্চায়েতের মাধ্যমে মহিষ প্রজননের কাজে সরবরাহ করা হবে। প্রতিটি মহিষ প্রতিপালনের জন্য মাসিক ২০০ টাকা করে প্রতিপালককে সাহায্য করা হবে।

**গো-খাদ্য এবং সবুজ ঘাস উৎপাদন ঃ**

দুধ উৎপাদন বৃদ্ধি কেবলমাত্র গরুর বংশগত উন্নতির ওপরই নির্ভরশীল নয়, তারই সঙ্গে ন্যায্যমূল্যে সুষমখাদ্য এবং পর্যাপ্ত পরিমাণ সবুজ ঘাসের নিয়মিত সরবরাহও প্রয়োজন। সংকর প্রজনন কর্মসূচি চালু করার পাশাপাশি গো-খাদ্য সবুজ ঘাস এবং সুষম গো-খাদ্য উৎপাদনে এ-রাজ্যের ধারাবাহিক অগ্রগতি লক্ষ্যণীয়। এ-রাজ্যে বর্তমানে ২২টি ফিড মিকসিং প্ল্যান্ট সুষম গো-খাদ্য উৎপাদন চালু আছে। এইসব প্ল্যান্ট সরকার, কর্পোরেশন সমবায় সংস্থা এবং ব্যক্তি-মালিকানায় পরিচালিত। এ-রাজ্যে রয়েছে ১০টি রাষ্ট্রীয় সবুজ ঘাস খামার; এই সব খামার থেকে খামারীদের সবুজ ঘাসের বীজ, চারা ইত্যাদি সরবরাহ করা হয়।

মিনিকিট, বীজ, চারা ইত্যাদি সরবরাহ এবং সবুজ ঘাসের প্রদর্শন ক্ষেত্র স্থাপনের জন্য পর্যাপ্ত পরিমাণ অর্থ বরাদ্দ করা হয়েছে। পঞ্চায়েত সমিতি এলাকায় সবুজ ঘাস সম্প্রসারণ কেন্দ্র স্থাপনের প্রস্তাব করা হয়েছে; যাতে গ্রামীণ খামারীগণ তাঁদের প্রয়োজনমতো সবুজ ঘাসের বীজ ও চারা সহজে পেতে পারেন। এই পরিপ্রেক্ষিতে তাই বর্তমান আর্থিক বছরে নিম্নোক্ত কর্মপ্রকল্প চালু করার প্রস্তাব রয়েছে ঃ

(১) পশ্চিম-দিনাজপুর জেলায় একটি সবুজ ঘাস ও বীজ উৎপাদন খামার স্থাপন;

(২) পঞ্চায়েত সমিতি এলাকায় সবুজ ঘাস সম্প্রসারণ কেন্দ্র স্থাপন;

(৩) খামারীদের সবুজ ঘাস উৎপাদনে উৎসাহী করতে বিনামূল্যে ঘাসের চারা/ঘাসের মূল এবং মিনিকিট সরবরাহ করা।

**মুরগি উন্নয়ন ঃ**

পশ্চিমবঙ্গে মুরগি পালন এতই জনপ্রিয় যে এ-সম্পর্কে নতুন করে পরিচয়ের দরকার করে না। কী গ্রাম কী শহর এলাকা—সর্বত্রই বৃহৎ সংখ্যক বেকার যুবকেরা স্বনির্ভর কর্মসংস্থান

এবং নিয়মিত অর্থ উপার্জনের উপায় হিসেবে মুরগিপালন বেছে নিয়েছেন।

বেসরকারি উদ্যোগে এ-রাজ্যের মুরগি খামারগুলিতে ডিপ-লিটার এবং খাঁচা পদ্ধতিতে প্রায় ৫৫ লাখ ডিমপাড়া মুরগি প্রতিপালিত হচ্ছে। এছাড়া আরও ৬০ লাখ ব্রয়লার মুরগি উৎপাদন হচ্ছে। এই সব খামারের বেশির ভাগ খামারীই হলেন ক্ষুদ্র চাষী, প্রান্তিক চাষী, প্রান্তিক খামারী, খেতমজুর এবং বেকার যুবকগণ। বর্তমানে এ-রাজ্যে রয়েছে ৪০টি কো-অপারেটিভ পোলট্রি সোসাইটি; যাদের সদস্য সংখ্যা প্রায় ১৭০০ খামারী; এদের প্রতিপালিত প্রায় ৬.০০ লাখ মুরগি থেকে দৈনিক গড়ে ৪.৫০ লাখ ডিম উৎপাদিত হচ্ছে।

এ-রাজ্যের বিভিন্ন জেলায় রয়েছে ২২টি সরকারি মুরগি খামার। আশা করা যায় বর্তমান আর্থিক বছরের সমাপ্তিকালের মধ্যেই মালদহ জেলার সরকারি মুরগি খামারটি চালু হতে পারবে। পশ্চিম-দিনাজপুরে একটি হাঁসের খামার স্থাপনের প্রস্তাব রয়েছে। বর্তমান আর্থিক বছরেই এ-সম্পর্কিত কাজ শুরু হবার সম্ভাবনা আছে।

এ-রাজ্যের মুরগি খামারীদের কাছে অধিক ডিম উৎপাদন মুরগির বাচ্চা এবং ব্রয়লার মুরগি ন্যায্যমূল্যে সরবরাহের উদ্দেশ্যে ১৯৮৬-৮৭ সালের আর্থিক বছরে একটি আঞ্চলিক খামার স্থাপন এবং ২ টি সরকারি খামার পরিবর্ধনের প্রস্তাব রয়েছে।

১৯৮৫ সালের নভেম্বর পর্যন্ত ০.৬৯ লাখ উন্নত জাতের একদিনের বাচ্চা মুরগি, ০.২৫ লাখ ডিম পাড়ার উপযোগী মুরগি, ০.৪৬ লাখ বাচ্চা ফোটাবার ডিম এবং ২৮০ মেঃ টন সুষম খাবার রাজ্যের খামারীদের সরবরাহ করা হয়েছে। ডিম পাড়া মুরগির সুষম খাবার এবং বাচ্চা মুরগির সুষম খাবারের দাম যথাক্রমে প্রতি কুইন্টাল ১৯৫ টাকা ও ২২০ টাকা। বর্তমানে চালু ৫টি মুরগি বিপণন ইউনিট এবং জেলায় অবস্থিত খামারগুলি থেকে ৪৫ লাখ মতো ভোজ্য ডিম এবং ১৭ মেঃ টন মুরগির মাংস ক্রেতাদের সরবরাহ করা হয়েছে। এই ক্রেতাদের মধ্যে হাসপাতাল, জেল এবং অন্যান্য সেবাপ্রতিষ্ঠানও আছে। প্রতিটি সরকারি মুরগি খামারের ১৫ দিন মেয়াদী আদর্শ মুরগি প্রতিপালন বিষয়ে প্রশিক্ষণ দেওয়ার ব্যবস্থা আছে। ১৯৮৪-৮৫ সালে প্রশিক্ষণপ্রাপ্ত খামারীর সংখ্যা ছিল ৭,০১৫ জন। আর ১৯৮৫-৮৬ সালের নভেম্বর পর্যন্ত এইসব খামারে প্রশিক্ষণ দেওয়া হয়েছে ৬,৮৪০ জন শিক্ষার্থীকে। আশা করা যায় ১৯৮৬-৮৭ সালে প্রায় ৭,০০০ মতো খামারীকে প্রশিক্ষণ দেওয়া সম্ভব হবে।

১৯৮৫-৮৬ সালের আর্থিক বছরে ধার্য ডিমের উৎপাদনমাত্রা আশা করি পূরণ হবে এবং ডিমের উৎপাদন ১৬৫ কোটি ৬০ লক্ষে পৌঁছাবার প্রত্যাশা করা যায়। ১৯৮৬-৮৭-র আর্থিক বছরে ডিমের উৎপাদনমাত্রা ধার্য হয়েছে ১৮২ কোটি ১০ লক্ষ। নতুন প্রকল্পসমূহ এবং বিপুল সংখ্যক বেকার যুবকের মুরগি খামার স্থাপনের সুবাদে, আশা করা যায়—এই লক্ষ্যমাত্রা পূরণ হতে পারবে। সমভাবে ১৯৮৬-৮৭ সালে বেসরকারি খামারীদের উদ্যোগে প্রায় ৬৫ লাখ ব্রয়লার মুরগির উৎপাদনও আশা করা যায়।

**শূকর উন্নয়ন ঃ**

মাংসের চাহিদা মেটাতে শূকর উন্নয়ন কর্মসূচিও সমান গুরুত্বপূর্ণ; বিশেষ করে এ-রাজ্যের উত্তরবঙ্গের দার্জিলিং, জলপাইগুড়ি এবং কোচবিহার জেলায় শূকরপালন বিশেষ ভূমিকা

গ্রহণ করেছে। এ-রাজ্যে তফসিলি জাতি, উপজাতি এবং অর্থনীতিতে দুর্বল শ্রেণীভুক্ত মানুষের মধ্যে শূকরপালন খুবই জনপ্রিয়।

এ-রাজ্যে ৫টি শূকর প্রজনন খামার; এর ২টি করে দার্জিলিং ও নদীয়া জেলায় অবস্থিত এবং নিবিড় অঞ্চল উন্নয়ন কর্পোরেশনের আওতায় ১টি শূকর খামার শিলিগুড়িতে অবস্থিত। দার্জিলিং জেলায় ৩০টি শূকরী-সম্বলিত আরও ২টি শূকর প্রজনন খামারের ঘরবাড়ি নির্মাণের কাজ সমাপ্ত হয়েছে; আশা করা যায় বর্তমান আর্থিক বছরেই এই খামার দুটিতে উৎপাদন শুরু হতে পারবে। চালু শূকর প্রজনন খামার থেকে উন্নত জাতের শূকর বেসরকারি খামারীদের শূকর উন্নয়ন ও পরিবর্ধনের কাজে সরবরাহ করা হয়ে থাকে।

এই সব প্রয়োজন মেটানোর পর বাড়তি ও ছাঁটাই ক্রেতাসাধারণের কাছে শূকর মাংসজাতদ্রব্য বিক্রির জন্য বেকন ফ্যাক্টরীতে পাঠানো হয়। ১৯৮৫ সালের নভেম্বর পর্যন্ত ৪৩৫টি শূকর, প্রজননের কাজে খামারীদের মধ্যে সরবরাহ করা হয়েছে। রাজ্যের তফসিলি উপজাতি ও অনুন্নত শ্রেণীভুক্ত খামারীদের কল্যাণে ১৯৮৫-র নভেম্বর পর্যন্ত ৬৯৯ টি শূকর ইউনিট স্থাপিত হয়েছে। এ-ব্যাপারে লক্ষ্যমাত্রা ধার্য ছিল ৭৮০টি শূকর ইউনিট। প্রতি ইউনিটে ৪টি শূকরী ও ১টি করে উন্নত জাতের শূকর আছে। শূকরের দাম এবং ঘরবাড়ি নির্মাণ খরচ বাবদ ৫০ শতাংশ সরকারি অনুদান দেওয়া হয়। তার উপর খাবার, পরিবহন, ঔষধপত্র ও তৎসহ বিমা বাবদ যথাক্রমে ৩০০ টাকা, ৭০ টাকা এবং ৭০ টাকা হারে প্রতি ইউনিটকে সরকারি অনুদান দেওয়া হয়। খরচের বাকি অংশ অর্থ লগ্নিকারি প্রতিষ্ঠানের কাছ থেকে মেটানো হয়।

**মেষ উন্নয়ন ঃ**

এ-রাজ্যের গ্রামীণ অর্থনীতিতে মেষপালনের ভূমিকা বিশেষ গুরুত্বপূর্ণ। কারণ গ্রামের দরিদ্রতর শ্রেণীর মানুষেরা মেষপালনে অভ্যস্ত। মেষ উন্নয়নের মাধ্যমেই পশম ও মাংস উৎপাদিত হয়। কিন্তু এদের পশম মোটা ধরনের এবং এ থেকে খামারীদের আয়ও কম হয়ে থাকে। এ-রাজ্যে কম বৃষ্টিপাতের অঞ্চল নেই; এবং গুণগতভাবে উঁচুমানের পশমও উৎপাদন হয় না। এজন্য মেষ উন্নয়নে প্রধানত মাংস উৎপাদনের দিকেই বিশেষ গুরুত্ব আরোপ করা হয়েছে।

বর্তমানে এ-রাজ্যে কল্যাণী ও পেডং-এ ২টিমেষ ও ছাগল প্রজনন খামার এবং ঝাড়গ্রাম, লোকপুর, রণজিৎপুর, গোবিন্দপুর, কাটোয়া, চারকা ও আদিনায় মোট ৭টি মেষ সম্প্রসারণ কেন্দ্র চালু আছে। এইসব খামার ও কেন্দ্র থেকে প্রজননের কাজে ব্যবহারের জন্য উন্নত জাতের পুরুষ মেষ, প্রজনন ঋতুতে, উৎসাহী খামারীদের বিনামূল্যে সরবরাহ করা হয়। এ পর্যন্ত (১৯৮৫-র নভেম্বর) ১১৩৪টি প্রজননকারী মেষ (ডরসেট, করিয়াডেল এবং সাহাবাদী জাতের) খামারীদের সরবরাহ করা হয়েছে এবং ধার্য লক্ষ্যমাত্রা ১২১৬টি ইউনিট স্থাপিত হয়েছে। বর্তমান আর্থিক বছর থেকে দেশি জাতের উন্নয়ন ও মাংসের উৎপাদন বৃদ্ধির উদ্দেশ্যে বছরে ১০০টি করে বিদেশি ডরসেট এবং সাফোক জাতের সংকর মেষ পঞ্চায়েতের মাধ্যমে খামারীদের সরবরাহের প্রস্তাব রয়েছে।

**ছাগল উন্নয়ন ঃ**

জাতের বৈশিষ্ট্যে ছাগল একসঙ্গে ২/৩টি করে বাচ্চার জন্ম দেয়। এ-রাজ্যে ছাগলপালন বিশেষ করে তফসিলি জাতি, উপজাতি ং আর্থিক দিক থেকে পিছিয়ে থাকা সম্প্রদায়ভুক্ত মানুষ সাধারণত ছাগলপালনে অভ্যস্ত। বর্তমানে এ-রাজ্যে ৩টি ছাগল প্রদর্শন ক্ষেত্র আছে। বীরভূম জেলার সিউড়ি, মেদিনীপুর এবং বাঁকুড়া জেলার রণজিৎপুরে এগুলি অবস্থিত। এইসব কেন্দ্র থেকে উন্নত জাতের ছাগল, উপজাতি ও অর্থনৈতিকভাবে দুর্বল খামারীদের ছাগল উন্নয়নের জন্য সরবরাহ করা হয় এবং খামারীদের প্রশিক্ষণের ব্যবস্থাও করা হয়ে থাকে। তফসিলি জাতি ও উপজাতি উন্নয়ন প্রকল্প এবং খরাপীড়িত এলাকা উন্নয়ন প্রকল্পের আওতায় এ-রাজ্যে ১৯৮৫ সালের নভেম্বর পর্যন্ত ৫৪৪২টির উপর ইউনিট স্থাপিত হয়েছে। এ-ব্যাপারে লক্ষ্যমাত্রা ছিল ৬৮৭২টি ছাগল ইউনিট স্থাপন। বর্তমান আর্থিক বছর থেকেই, দেশি ছাগলের উন্নয়ন ও মাংসের উৎপাদন বৃদ্ধির উদ্দেশ্যে প্রতি বছর ১০০ করে বিটাল জাতের ছাগল পঞ্চায়েতের মাধ্যমে খামারীদের সরবরাহের প্রস্তাব করা হয়েছে। প্রতিটি বিটাল জাতের ছাগল প্রতিপালনের জন্য, প্রথম পর্যায়ে, মাসিক ২৫ টাকা হারে একবছর খামারীদের অর্থসাহায্য করা হবে।

**শিক্ষা ও প্রশিক্ষণ ঃ**

লক্ষ্য করা গেছে, পশুপালন কর্মসূচির অগ্রগতির পরিপ্রেক্ষিতে, বিপুল সংখ্যক শিক্ষিত বেকার যুবসম্প্রদায় অর্থনৈতিক স্বনির্ভরতার জন্য পশুখামার স্থাপনের কাজে এগিয়ে এসেছেন। এইসব উদ্যোগী খামারীদের প্রয়াস সফল করতে প্রয়োজন আদর্শ পরিচালনা, প্রজনন-পদ্ধতি, খাদ্যের সংস্থান সম্পর্কে বাস্তব অভিজ্ঞতা এবং জ্ঞান। তাই পশুপালন অধিকার এইসব উদ্যোগী খামারীদের বিনা মূল্যে প্রশিক্ষণ দেওয়ার জন্য বিভিন্ন সরকারি খামারে ব্যবস্থা নিয়েছেন। ১৯৮৫ সালের ডিসেম্বর পর্যন্ত পশুপালনের বিভিন্ন বিষয়ে প্রায় ৮৮৫০ জন খামারীকে প্রশিক্ষণ দেওয়া হয়েছে।

**পশুচিকিৎসা ঃ**

গবাদি পশুপাখীর জীবনরক্ষা, তাদের উৎপাদনধারা অব্যাহত রাখা, তাদের যত্ন ও পরিচর্যা কর্মসূচির মুখ্য বিষয়। গ্রামাঞ্চলে গবাদি পশুপাখীর স্বাস্থ্য বজায় রাখতে ও সম্ভাব্য রোগ-ব্যাধি প্রতিরোধ এবং প্রতিকারের ব্যবস্থাদির জন্য ৩৩৫টি পশুচিকিৎসা ডিসপেনসারী, ২০৬টি অতিরিক্ত ডিসপেনসারী, ৮৩টি ভ্রাম্যমান পশুচিকিৎসালয়, ৪টি ভ্রাম্যমান ক্লিনিকযুক্ত রোগ নির্ণয় ইউনিট এবং ৫২৮টি পশুচিকিৎসা সহায়ক কেন্দ্র এ-রাজ্যে চালু আছে। এ-রাজ্যের জেলা এবং মহকুমা শহরে ১০৩টি সরকারি পশু হাসপাতাল রয়েছে। এছাড়া সুন্দরবন এলাকার গবাদি পশুপাখীর চিকিৎসার জন্য একটি ভ্রাম্যমান জলযান ডিসপেনসারী আছে। নিবিড় উপজাতি উন্নয়ন প্রকল্পের মাধ্যমে আরও একটি ভ্রাম্যমাণ জলযান গার্ডেনরীচ কারখানায় তৈরি হচ্ছে। আশা করা যায় আগামী আর্থিক বছরের মধ্যেই ঐ জলযানটি পাওয়া যাবে। ৬টি ব্লক পশুচিকিৎসা ডিসপেনসারী, ২৬টি অতিরিক্ত পশুচিকিৎসা ডিসপেনসারী যার ৪টি ট্রাইবাল সাবপ্ল্যান-এর আওতায়, ১২টি তফসিলি উন্নয়ন প্রকল্পের আওতায় এবং বাকিগুলি সাধারণ কর্মসূচির আওতায় এবং ৪৭টি পশুচিকিৎসা সহায়ক কেন্দ্র চালু করার প্রস্তাব

১৯৮৫-৮৬ সালে অনুমোদিত হয়েছে। এইসব ইউনিট অনতিকালের মধ্যেই চালু হবে। আর ৬টি নতুন পশুচিকিৎসা হাসপাতাল—১টি উপজাতি সাবপ্ল্যানের আওতায় ২টি তফসিলি উন্নয়ন প্রকল্পের আওতায় এবং ৩টি পরিকল্পনার সাধারণ কর্মসূচির আওতায় স্থাপনের প্রস্তাব রয়েছে। এছাড়া দার্জিলিং জেলায় আরও ২টি পশুচিকিৎসা ডিসপেনসারী এবং ৯টি অতিরিক্ত পশুচিকিৎসা সহায়ক কেন্দ্র স্থাপনের প্রস্তাব রয়েছে। এছাড়াও বেঙ্গল ভেটেরিনারী কলেজ এলাকায় একটি আধুনিক পলিক্লিনিক স্থাপনের প্রস্তাব রয়েছে। এটি রেফারেন্স হাসপাতাল হিসাবেই পরিচালিত হবে।

উপযুক্তভাবে পশুপাখীর চিকিৎসার ওষুধপত্র এবং অস্ত্রোপচারের প্রয়োজনীয় যন্ত্রপাতি ও উপকরণের যোগান অত্যন্ত জরুরি। এইসব ওষুধপত্র, যন্ত্রপাতি ও উপকরণ সংগ্রহ ও সরবরাহের দায়িত্বে রয়েছে কোলকাতায় অবস্থিত কেন্দ্রীয় ঔষধাগার (Central Medical Stores) এবং ১৪টি জেলায় অবস্থিত ১৪টি ঔষধাগার (Sub-Depot)। বিভিন্ন পশুচিকিৎসা হাসপাতাল ব্লক পশুচিকিৎসা ডিসপেনসারী, অতিরিক্ত পশুচিকিৎসা ডিসপেনসারী ও সহায়ক কেন্দ্রে ওষুধপত্র ও যন্ত্রপাতি বাৎসরিক সরবরাহের পরিমাণ ১৯৮২-৮৩ সালে সর্বশেষ বৃদ্ধি করা হয়েছিল। ওষুধপত্রের অত্যধিক দাম বৃদ্ধির পরিপ্রেক্ষিতে এই সরবরাহের পরিমাণ অপ্রতুল ছিল। ১-৪-৮৫ থেকে এই বিষয়ে বাৎসরিক আর্থিক বরাদ্দের পরিমাণ প্রায় ৫০ শতাংশ বৃদ্ধি করা হয়েছে। পশুচিকিৎসার জন্য প্রচলিত ওষুধপত্র ইত্যাদি ছাড়াও—জীবনরক্ষাকারী ওষুধ সরবরাহের জন্য প্রয়োজনীয় অর্থবরাদ্দ করা হয়েছে; যাতে গ্রামাঞ্চলের দরিদ্র খামারীগণ সহজেই তাঁদের প্রতিপালিত গবাদি পশুপাখীর জন্য ব্যবহারের সুযোগ পান।

**রোগ পর্যবেক্ষণ, নিয়ন্ত্রণ ও প্রতিরোধ কর্মসূচি ঃ**

বিভিন্ন সংযোগকারী কর্মসূচির মাধ্যমে গবাদি পশুপাখীর বিভিন্ন প্যারাসাইটিক, ভাইরাস ও ছত্রাক জাতীয় রোগের ওপর গবেষণা প্রতিরোধ ও নির্মূল করার ব্যাপারে কাজ চলছে। সংক্রামক গবাদি ব্যধি প্রতিরোধে পশুপাখীকে ব্যাপকহারে টীকা দেবার এবং যেসব রোগ পশুপাখীকে সংক্রামিত করে তার প্রতিরোধের কর্মসূচি চালু আছে। টিউবারকিউলোসিস এবং ব্রুসেলোসিস রোগ কেবলমাত্র গবাদি পশুর উৎপাদন ক্ষমতারই হানি ঘটায় না, মানুষকেও সংক্রামিত করে। উপযুক্ত পর্যবেক্ষণ এবং নিয়ন্ত্রণের উদ্দেশ্যে এ-রাজ্যে ৪টি টিউবারকিউলোসিস কন্ট্রোল ইউনিট এবং ৪টি ব্রুসেলোসিস কন্ট্রোল ইউনিট চালু আছে। এছাড়াও কেন্দ্রীয় সহায়তা প্রকল্পের আওতায় (Centrally Sponsored programme) ২টি সার্ভে ইউনিট টি বি রোগ ও ব্রুসেলোসিস রোগ নিয়ন্ত্রণে কাজ করছে।

প্যারাসাইটিক জাতীয় রোগে আক্রান্ত হয়েই বেশি সংখ্যক গবাদি অসুস্থ হয়; তাদের উৎপাদন-ক্ষমতা কমে যায় এবং মারা পড়ে। পরিণামে খামারীগণও অর্থনৈতিক দিক থেকে ক্ষতিগ্রস্ত হয়ে পড়েন। প্যারাসাইটিক জাতীয় রোগ নিয়ন্ত্রণের উদ্দেশ্যে এ-রাজ্যে ২০টি প্যারাসাইটিক রোগ নিয়ন্ত্রণ ইউনিট চালু আছে। প্যারাসাইটিক জাতীয় রোগ অনুসন্ধান, পর্যবেক্ষণ এবং নিয়ন্ত্রণের উদ্দেশ্যে এ-রাজ্যে ২টি প্যারাসাইটিক রোগ পর্যবেক্ষণ গবেষণাগার স্থাপনের ব্যয়বরাদ্দ ১৯৮৫-৮৬ সালের আর্থিক বছরে অনুমোদিত হয়েছে। একটি গবেষণাগার মালদায় অপরটি নদীয়া জেলার বেথুয়াডহরিতে সদ্য নির্মিত গৃহে স্থাপিত হবে। উক্ত গবেষণাগার দুটিতে শীঘ্রই

কাজ শুরু হবে।

গবাদি পশুপাখীর রোগ নিয়ন্ত্রণ ও নিরাময়ে দ্রুত এবং কার্যকর ব্যবস্থা গ্রহণের ক্ষেত্রে ত্বরিত রোগনির্ণয়ের কাজটিই সর্বাধিক গুরুত্বপূর্ণ। এই কাজ সম্পাদনের উদ্দেশ্যে বেশ কিছু সংখ্যক পশুচিকিৎসা হাসপাতালে ক্লিনিক্যাল এবং প্যাথোলিজিক্যাল ইউনিট স্থাপন করা হয়েছে। এছাড়াও, নিবিড় উপজাতি উন্নয়ন প্রকল্পের আওতায় ৮টি রোগ অনুসন্ধান ও নিয়ন্ত্রণ ইউনিট স্থাপিত হয়েছে। এছাড়া বেথুয়াডহরি ও বর্ধমানে ২টি আঞ্চলিক রোগ অনুসন্ধান গবেষণাগার (Regional Disease Investigation Laboratory) স্থাপনের কাজ শুরু হয়েছে।

ফুট অ্যান্ড মাউথ রোগ অত্যন্ত বিপজ্জনক সংক্রামক রোগ। বিশেষ করে বিদেশি ও সঙ্কর গরুর ক্ষেত্রে এই রোগ খুবই মারাত্মক। সেজন্য কৃত্রিম প্রজননজাত গরুবাছুরের উন্নয়ন কর্মসূচি সফল করতে এই রোগ নিয়ন্ত্রণ অত্যাবশ্যক। এই রোগ দেশি গরুর উৎপাদন ক্ষমতাও সমভাবে ক্ষতিগ্রস্ত করে। কোন ধরনের বীজানু পশ্চিমবঙ্গ এবং পার্শ্ববর্তী রাজ্যের গবাদি পশুর ফুট অ্যান্ড মাউথ রোগের জন্য দায়ী, তার তথ্যানুসন্ধান অলইন্ডিয়া কো-অর্ডিনেটেড রিসার্চ প্রোজেক্ট কর্তৃক এই সংক্রামক রোগ সম্পর্কিত গবেষণা চলছে। এছাড়াও, কেন্দ্রীয় সহায়ক প্রকল্প মারফত, এ-রাজ্যের গবাদি পশুর ফুট অ্যান্ড মাউথ রোগ প্রতিরোধে ব্যাপক টীকা দেবার কাজও চালু আছে।

রিন্ডারপেস্ট গরুবাছুরের ক্ষেত্রে এক মারাত্মক রোগ। ব্যাপক টীকা দিয়ে এই মারাত্মক রোগ নির্মূল করার উদ্দেশ্যে জাতীয় পর্যায়ে গৃহীত কর্মসূচি এ-রাজ্যেও চালু আছে। রোগ অনুসন্ধানের জন্য রক্তের জলীয় ভাগ সংগ্রহ করে পরীক্ষাকরণ (সিরো-সার্ভে), দ্রুত রোগ নির্ণয়, গরুবাছুরের রোগ প্রতিরোধসামর্থ্য নির্ণয় এবং সংক্রামণের কারণ সম্পর্কে বিজ্ঞানসম্মত তথ্যানুসন্ধান ইত্যাদি কর্মসূচির জন্য ১৯৮৫-৮৬ সালে বারাসাতে একটি স্বয়ংসম্পূর্ণ রিন্ডারপেস্ট অনুসন্ধান গবেষণাগার স্থাপিত হয়েছে এবং কাজও চালু হয়েছে।

১৯৮৬-র জানুয়ারি মাসের শেষ দিকে এবং ফেব্রুয়ারি মাসের প্রথম সপ্তাহে এ-রাজ্যের হুগলি, বর্ধমান, পুরুলিয়া, মুর্শিদাবাদ, বীরভূম, ২৪-পরগনা এবং বৃহত্তর কলকাতায় রিন্ডারপেস্ট রোগ ছড়িয়ে পড়ে। ২৭টি এলাকায় রোগাক্রমণ ধরা পড়ে; এই রোগে ১২৯২টি পশু আক্রান্ত হয়; যার মধ্যে ৬৩১টি পশু মারা পড়ে। বিহার এবং উত্তরপ্রদেশ থেকে বহুসংখ্যক গবাদি পশুর অনুপ্রবেশের ফলেই এই মারাত্মক রোগটি এ-রাজ্যে ছড়িয়ে পড়ে। রোগাক্রমণের সংবাদ পাওয়ার সঙ্গে সঙ্গেই এই রোগ প্রতিরোধ ও প্রতিকারের জন্য দ্রুতগতিতে ব্যাপকহারে টীকা দেবার ব্যবস্থা গৃহীত হয়। সমস্ত সীমান্ত এলাকার চেকপোস্টগুলিকে সতর্ক করে দেওয়া হয়; এবং ভিন্ন রাজ্যগুলি থেকে গবাদি পশুর অনুপ্রবেশ বন্ধ করে দেওয়া হয়। আক্রান্ত জেলাগুলির সমস্ত গবাদি পশু রিণ্ডারপেস্ট রোগ প্রতিরোধ কর্মসূচির আওতায় আনা হয়। রোগাক্রান্ত এলাকার গবাদি পশু প্রয়োজনে নিরাপদ স্থানে সরিয়ে নেবার কাজে পূর্ণ সহযোগিতার জন্য জেলা প্রশাসনকেও অনুরোধ করা হয়।

গত ১৮-৩-৮৬ তারিখে কলকাতায় রিণ্ডারপেস্ট রোগাক্রমণ সম্পর্কিত একটি সম্মেলন অনুষ্ঠিত হয়। সম্মেলনে ইণ্ডিয়ান ভেটেরিনারী রিসার্চ ইনস্টিটিউটের ডিরেক্টর, ন্যাশনাল ডেয়ারি

ডেভেলপমেন্ট বোর্ডের রিণ্ডারপেস্ট বিশেষজ্ঞ এবং এ-রাজ্যের বিজ্ঞানী ও বিভাগীয় বিশেষজ্ঞরা উপস্থিত ছিলেন। আলোচনান্তে সিদ্ধান্ত নেওয়া হয় যে, দেশে রিণ্ডারপেস্ট রোগ আক্রমণের সম্ভাবনাপূর্ণ অঞ্চল হিসাবে পশ্চিমবঙ্গকেও "হাই রিসক এরিয়া" হিসাবে চিহ্নিত করা হোক। এবং এই রোগ অনুসন্ধান, প্রতিরোধ ও প্রতিকারের জন্য টীকা প্রদান ইত্যাদি ব্যাপক কর্মসূচির সম্পূর্ণ আর্থিক দায়দায়িত্ব যেন কেন্দ্রীয় সরকার বহন করেন।

দেশের উপজাতি সম্প্রদায় ও পিছিয়ে পড়া খামারীদের অর্থনীতিতে শূকরপালন লাভজনক বৃত্তি। কিন্তু শূকরের সোয়াইন ফিভার রোগের ফলে শূকর খামারীরা মাঝে মাঝে বিপদগ্রস্ত হন। সোয়াইন ফিভার একটি মারাত্মক রোগ; মৃত্যুসংখ্যাও যথেষ্ট। দ্রুত রোগ নির্ণয় এবং ব্যাপক টীকা প্রদানের দ্বারা এই রোগ নিয়ন্ত্রণের কর্মসূচি চালু আছে। কেন্দ্রীয় সহায়ক প্রকল্পের আওতায় ঐ রোগে আক্রান্ত শূকরকে মেরে ফেলা এবং খামারের বাকি শূকরগুলিকে টীকা দিয়ে এই রোগ প্রতিরোধের ব্যবস্থা জোরদার করা হয়েছে।

কুকুরের র‍্যাবিস রোগ-গবাদি পশু ও সমভাবে মানুষের ক্ষেত্রে আতঙ্কবিশেষ। কেন্দ্রীয় সহায়ক প্রকল্পের আওতায় জলাতঙ্ক রোগ নিয়ন্ত্রণ কর্মসূচি অনুসারে গৃহপালিত পোষা কুকুরকে বাধ্যতামূলক টীকা প্রদান এবং পথের ভ্রাম্যমান পাগলা কুকুরকে মেরে ফেলার কাজও চালু থাকবে।

মুরগির ক্ষেত্রে রাণিখেত একটি মারাত্মক সংক্রামক রোগ। এই রোগ মুরগির ব্যাপক মৃত্যু ঘটায়। নির্দিষ্ট সূচিতে টীকা উৎপাদন এবং ব্যাপকহারে টীকা প্রদান কর্মসূচির মাধ্যমে এই রোগ নিয়ন্ত্রণের কাজ চালু আছে।

এ-রাজ্যে মুরগিপালন ক্রমশ জনপ্রিয় হয়ে উঠেছে। মুরগি খামারীদের লাভজনক খামার পরিচালনা ও অর্থনৈতিক কাঠামো স্থিতিশীল করার উদ্দেশ্যে মুরগির রোগ অনুসন্ধান এবং দ্রুত নিরাময়ের জন্য কেন্দ্রীয় সহায়ক প্রকল্পের আওতায় মেদিনীপুর জেলার গড়বেতায় একটি পূর্ণাঙ্গ রোগ-নির্ণয় গবেষণাগার স্থাপন করা হয়েছে। এর পাশাপাশি গড়বেতা, বারুইপুর এবং হাবড়ায় ৩টি অকজিলারী সার্ভে ইউনিট স্থাপিত হয়েছে। এই ইউনিটের কাজ মুরগির মার্ক এবং পুলোরাম রোগের ব্যাপক অনুসন্ধান।

বিভিন্ন অঞ্চলে নানান সময়ে ভিন্ন ভিন্ন সংক্রামক রোগ ছড়িয়ে পড়ার কারণ অনুসন্ধান, সার্বিক আগেভাগে সঠিক প্রতিরোধ ব্যবস্থা গ্রহণ করা, তথ্য ও তত্ত্ব সংগ্রহের দ্বারা আগাম কর্মসূচি রচনার উদ্দেশ্যে কেন্দ্রীয় সহায়ক প্রকল্পের আওতায় একটি সংক্রামক রোগ-নিয়ন্ত্রণ ইউনিট চালু আছে।

পরীক্ষামূলকভাবে এ-রাজ্যের ৪টি সরকারি পশুচিকিৎসা হাসপাতাল—বারাসাত, বেথুয়াডহরি, বর্ধমান ও মেদিনীপুরে—হিমায়িত গো-বীজের সাহায্যে সঙ্কর প্রজনন পদ্ধতি চালু করার জন্য ১৯৮৫-৮৬ সালে অর্থ বরাদ্দ হয়েছে। যদি এখানকার কর্মসূচি সফল হয় তবে এই প্রকল্পভূত কর্মসূচি রাজ্যের অন্যত্র সম্প্রসারিত করা হবে।

**বায়োলজিক্যাল প্রোডাক্টস :**

বায়োলজিক্যাল প্রোডাকশন ডিভিসন গবাদি পশু ও পাখীর নানাধরনের রোগ প্রতিরোধক

টীকা তৈরি করে থাকে, যেমন গোট টিসু ভ্যাকসিন (GTV) হেমোরেজিক সেপটিসিমিয়া ব্রুথ (HS Broth), অ্যানথ্রাক্স স্পোর (Anthrax Spore), অ্যান্টির‍্যাবিক (Anti Rabic), ফাউল পকস (সি ই ভি এল), ফাউল পকস্ (পি ই ভি এল) Fowl pox PEVL), আর ডি এফ স্ট্রেইন (RDF Strain), আর ডি আর-টু স্ট্রেইন (RDRZB Strain), ফাউল কলেরা (Fowl Cholera), এবং সোয়াইন ফিভার (Swine Fever)। এইসব টীকা এ-রাজ্যের ফিল্ড ইউনিটগুলিকে চাহিদা অনুসারে সরবরাহ করা হয়। সমভাবে পার্শ্ববর্তী রাজ্যগুলির চাহিদা মেটানো হয়ে থাকে। সম্প্রতি নতুন দুই জাতীয় টীকা যথা মিনারেল অ্যাডজুভেন্ট এইচ এস টীকা (Mineral Adjuvant H.S Vaccine) এবং ব্ল্যাক কোয়ার্টার টীকা (Black Quarter Vaccine) এখানে তৈরি করা হয়েছে। এছাড়া প্রয়োজনীয় যন্ত্রপাতি আনুষঙ্গিক উপকরণের দ্বারা এই ইউনিটটির আধুনিকীকরণ করা হয়েছে।

**পশুচিকিৎসা বিজ্ঞান ও প্রশিক্ষণ ঃ**

১৯৮১-৮২ সাল থেকে হরিণঘাটাতে পশুচিকিৎসা কম্পাউণ্ডার ও ড্রেসারস শিক্ষণসূচি চালু ছিল। এই শিক্ষণকেন্দ্র বেঙ্গল ভেটেরিনারী কলেজ, বেলগাছিয়াতে স্থানান্তরিত হয়েছে। ভেটেরিনারী ফিল্ড অ্যাসিস্টেন্টদের প্রশিক্ষণের জন্য মেদিনীপুরে শিক্ষণ-কেন্দ্রের গৃহনির্মাণ কাজ অগ্রগতির পথে। বর্তমানে মেদিনীপুরে একটি ভাড়া-করা বাড়িতে ভেটেরিনারী ফিল্ড অ্যাসিস্টেন্টদের প্রশিক্ষণ দেওয়ার কাজ চলছে।

পশুচিকিৎসা বিজ্ঞান এখন দ্রুত এগিয়ে চলেছে। পশুচিকিৎসা বিজ্ঞানের সর্বাধুনিক জ্ঞানের সঙ্গে সম্যক পরিচয়ের জন্য পশুচিকিৎসা বিভাগের কর্মীদের মাঝে মাঝে প্রশিক্ষণ দেওয়া দরকার। এজন্য বেঙ্গল ভেটেরিনারী কলেজে পশুচিকিৎসা বিভাগের আধিকারিকদের প্রশিক্ষণ দেবার একটি প্রস্তাব বিবেচিত হচ্ছে।

**কসাইখানা আধুনিকীকরণ ঃ**

জাতীয় স্বাস্থ্য এবং ক্রেতাসাধারণের ক্রয়সামর্থ্যের ওপর দৃষ্টি রেখে পরিচ্ছন্ন ও বিজ্ঞানসম্মত পদ্ধতিতে মাংস সরবরাহ করা একটি জরুরি কাজ। অস্ট্রেলিয়া সরকারের সহযোগিতায় পশ্চিমবঙ্গ লাইভস্টক প্রসেসিং ডেভেলপমেন্ট কর্পোরেশন, হাওড়া জেলার আন্দুল-মৌরীগ্রামে একটি আধুনিক কসাইখানা স্থাপনের কাজ চালাচ্ছেন। এ-কাজে অর্থলগ্নি সংস্থাগুলির কাছ থেকে ঋণ সংগ্রহ এবং কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আর্থিক সহায়তার বিষয়ে আলাপ আলোচনা চলছে। দুর্গাপুরে ছোটখাটো পশুর জন্য একটি ছোট আকারের কসাইখানা স্থাপিত হয়েছে। বর্তমানে এই কসাইখানাটি চালানোর ব্যাপারে অর্থনৈতিক দৃষ্টিকোণের উপযুক্ততা ও যোগ্যতার বিষয়ে পর্যালোচনা করা হচ্ছে। পার্বত্য এলাকা উন্নয়ন পর্ষৎ-এর সহযোগিতায় দার্জিলিং জেলার ঘুম-এ একটি ছোট আকারের কসাইখানা স্থাপনের প্রস্তাব বিবেচনা করা হচ্ছে। এছাড়াও বিভিন্ন পৌর এলাকায় স্থাপিত কসাইখানাগুলির আর্থিক ও কারিগরি সহায়তায় উন্নত ও আধুনিকীকরণের প্রস্তাবও বিবেচিত হচ্ছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশুপালন ও পশুচিকিৎসা বিভাগ পরিচালিত কর্মসূচির একটি রূপরেখা আমি পেশ করলাম। এখানে আমি উল্লেখ করতে চাই যে, পশুপালন ও পশুচিকিৎসা বিভাগ কর্তৃক যেসব প্রকল্প এবং কর্মসূচি গৃহীত হয়েছে ও গ্রহণ করা হবে, সে সবের

লক্ষ্যই হল দেশে প্রোটিন খাদ্যের উৎপাদন বৃদ্ধি, কৃষিকাজে বলদের শ্রমক্ষমতা বাড়ানো এবং একই সঙ্গে জাতীয় আয় বাড়াতে স্বনির্ভর কাজের সুযোগ সৃষ্টি করা।

মহাশয়, আমি প্রস্তাব করছি যে, ৫৫নং দাবির অন্তর্ভুক্ত "৩১০-অ্যানিম্যাল হাসব্যাণ্ড্রি" এবং "৫১০-ক্যাপিটাল আউটলে অন অ্যানিম্যাল হাসব্যাণ্ড্রি এক্সক্লুডিং (পাবলিক আন্ডারটেকিংস)" খাতে ১৯৮৬-৮৭ সালের জন্য ২৩,৬১,১০,০০০ টাকা (তেইশ কোটি একষট্টি লক্ষ দশ হাজার টাকা) মাত্র, ব্যয়বরাদ্দ মঞ্জুর করা হোক। (এর মধ্যে ১৯৮৬-র মার্চ মাসে ভোট অন অ্যাকাউন্টে গৃহীত ৫,৯০,৩০,০০০ টাকা ধরা হয়েছে)।

**৫৬ নং দাবী**

The Printed speech of Shri Amritendu Mukherjee is taken as read.

এই রাজ্যের সরকারি দুগ্ধপ্রকল্পগুলির রক্ষণাবেক্ষণ তথা চালু রাখা এবং সরকারি আওতায় দোহ উন্নয়ন প্রকল্পগুলির রূপায়ণের জন্য এই ব্যয়মঞ্জুরি প্রয়োজন। বিগত আর্থিক বছরে দোহ উন্নয়নের যে কর্মসূচি গ্রহণ করা হয়েছে এবং আগামী বছরগুলিতে যে কর্মসূচি গ্রহণ করা হবে আমি তার একটা রূপরেখা আপনাদের সামনে পেশ করছি।

মাননীয় সদস্যগণ সম্ভবত অবগত আছেন যে, বর্তমানে ৫টি তরল দুধ উৎপাদন কেন্দ্রে স্বাস্থ্যসম্মত উপায়ে দুধ প্রস্তুত করে সরকারি বণ্টন ব্যবস্থার মাধ্যমে জনসাধারণকে সরবরাহ করা হয়। দুধ সরবরাহের ব্যাপারে রাজ্যের সমস্ত দোহশালা ও দুগ্ধ সংগ্রহ কেন্দ্রগুলিতে যাতে কঠোর স্বাস্থ্যবিধি মেনে চলা হয় আমরা সে ব্যবস্থা সুনিশ্চিত করেছি।

**বৃহত্তর কলিকাতা দুগ্ধ সরবরাহ প্রকল্প ঃ**

এই প্রকল্পের অধীনে গত ১৯৪৮ সালে স্থাপিত হরিণঘাটা দোহশালা এবং ১৯৬২ সালে স্থাপিত বেলগাছিয়া দোহশালা—এই দুটি কেন্দ্র দুধ উৎপাদন করে। প্রাথমিক পর্যায়ে হরিণঘাটা কেন্দ্রে কেবলমাত্র সেখানকার সরকারি গোশালার দুধটুকুই সঞ্চালন করার ক্ষমতা ব্যবহার করা হত। এই দোহশালা দৈনিক ৫০ হাজার লিটার দুধ সঞ্চালন করার লক্ষ্য নিয়ে স্থাপন করা হয়েছিল। তখন থেকেই এর সম্প্রসারণ বা নবীকরণের কোনও প্রকল্প গ্রহণ করা হয়নি। লক্ষ্যমাত্রা অনুযায়ী স্বাস্থ্যসম্মত দুধ উৎপাদনের জন্য কেবলমাত্র ছোটখাটো মেরামতির কাজ মাঝেমধ্যে করা হয়েছে। স্বভাবতই এই দোহশালার পূর্ণ উৎপাদন লক্ষ্যে উপনীত হতে হলে এর আধুনিকীকরণ এবং নবীকরণের কাজ সত্বর হাতে নেওয়া প্রয়োজন। সুতরাং এই দোহশালার পুরাতন যন্ত্রপাতি পর্যায়ক্রমে পুনসংস্থাপনের কাজ হাতে নেওয়া হয়েছে।

একইভাবে আগামী বছরগুলিতে বেলগাছিয়া দোহশালার দৈনিক ৩ লক্ষ লিটার দুগ্ধ সঞ্চালন ক্ষমতা বজায় রেখে উৎপাদিত দুধের সুষ্ঠু বিতরণের জন্য পর্যায়ক্রমে এই কেন্দ্রেরও পুরাতন যন্ত্রপাতির আধুনিকীকরণ, নবীকরণ ও পুনসংস্থাপনের প্রয়োজন।

বর্তমানে এই ডেয়ারি দুটি দৈনিক ১.৭৫ লক্ষ লিটার দুধ উৎপাদন করে কলকাতা এবং তৎপার্শ্ববর্তী অঞ্চলে ৭৬১টি বিতরণ কেন্দ্র মারফত ২.৫০ লক্ষ ক্রেতাকে সরবরাহ করে। কলিকাতা মহানগরীর বাইরে বসবাসকারি জনসাধারণকে কমিশনভিত্তিক এজেন্ট মারফত সরবরাহ করা হয়। এছাড়া দুর্গাপুরস্থিত রাষ্ট্রীয় দোহশালাসহ এই দুটি দোহশালা সীমিত পরিমাণ ঘি

ও সুগন্ধী দুধ জনসাধারণকে সরবরাহের জন্য উৎপাদন করে। বেশ কিছু পরিমাণ গরুর দুধ পলি-প্যাকেটে প্রতিদিন সরবরাহ করা হয়। অর্থনৈতিক বিধিনিষেধ থাকা সত্ত্বেও গৃহীত উন্নতমূলক কাজগুলি সমাধানের উদ্দেশ্যে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

**দুর্গাপুর দুগ্ধ প্রকল্প ঃ**

দৈনিক ৫০ হাজার লিটার দুগ্ধ উৎপাদনক্ষম দুর্গাপুর প্রকল্প ১৯৭২ সালের অক্টোবর মাসে চালু করা হয়েছে। বর্তমানে এই প্রকল্পে দৈনিক গড়ে ১৬ হাজার লিটার দুধ উৎপাদিত হয়। এই দুধ প্রায় ১০০ অনুমোদিত এজেন্ট মারফত বর্ধমান জেলার শিল্পাঞ্চলে প্রায় ২০ হাজার ক্রেতাকে সরবরাহ করা হয়। এই কেন্দ্রে সীমিত পরিমাণ ঘি উৎপাদিত হয় এবং তা ক্রেতাদের সরবরাহ করা হয়। ক্রেতাসাধারণের চাহিদার সঙ্গে সঙ্গতি রেখে এই দোহশালার দুধের উৎপাদন ক্রমাগত বৃদ্ধি করে উৎপাদন ক্ষমতার পূর্ণ সদ্ব্যবহারের জন্য প্রস্তাব করা হয়েছে। পাশাপাশি বর্তমান পরিকল্পনাকালের মধ্যে কারখানা গৃহের সম্প্রসারণের নতুন কারখানা গৃহ নির্মাণ, দুটি স্যাচেট ফিলিং মেশিন বসানো সহ নতুন যন্ত্রপাতি সংস্থাপন, সেইসঙ্গে পুরাতন যন্ত্রপাতির পরিবর্তন এবং সেগুলির আধুনিকীকরণের জন্য ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**বর্ধমান দুগ্ধ সরবরাহ প্রকল্প ঃ**

বর্ধমান ডেয়ারি ১৯৮৩ সালের জানুয়ারি মাসে কাজ শুরু করে বর্তমানে দৈনিক গড়ে প্রায় ১০ হাজার লিটার দুধ উৎপাদন করছে, এই দুধ, কমিশনভিত্তিক স্থানীয় একটি সমবায় সমিতির মাধ্যমে পলি-প্যাকে বর্ধমান জেলায় সরবরাহ করা হচ্ছে। ক্রমবর্ধমান চাহিদার সঙ্গে সঙ্গতি রেখে দৈনিক উৎপাদন বাড়িয়ে এই প্রকল্পের সর্বোচ্চ ক্ষমতা দৈনিক ৫০ হাজার লিটার দুধ উৎপাদন করার প্রস্তাব করা হয়েছে। এই উদ্দেশ্যে বর্তমান পরিকল্পনাকালের মধ্যে পর্যায়ক্রমে কারখানা সম্প্রসারণ, নতুন যন্ত্রপাতি সংস্থাপন, পুরাতন যন্ত্রপাতির পরিবর্তন ও আধুনিকীকরণের জন্য ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

**কৃষ্ণনগর দুগ্ধ সরবরাহ প্রকল্প ঃ**

কৃষ্ণনগর ডেয়ারি নির্মাণের কাজ 'টার্ন কী' ভিত্তিতে ন্যাশনাল ডেয়ারি ডেভেলপমেন্ট বোর্ডের উপর ন্যস্ত করা হয়েছে। এই ডেয়ারি নির্মাণের কাজ শেষ হয়েছে এবং ডেয়ারিটি শীঘ্রই চালু হবার আশা আছে। কর্মচারিদের জন্য বাসগৃহ নির্মাণের কাজ এবং দোহশালার বর্জপদার্থ নির্দোষকরণের যন্ত্রপাতি বসানোর কাজ ত্বরান্বিত করার জন্য চেষ্টা করা হচ্ছে। বর্তমান বৎসরের বাজেটে অসমাপ্ত কাজ সুসম্পন্ন করার জন্য প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করা হয়েছে।

এই দোহশালা কাজ শুরু করলে প্রাথমিক অবস্থায় দৈনিক গড়ে ১০ হাজার লিটার দুধ উৎপাদন করবে। কৃষ্ণনগর শহর ও পার্শ্ববর্তী অঞ্চলের চাহিদার সঙ্গে সঙ্গতি রেখে এই দোহশালার উৎপাদন ক্ষমতা বৃদ্ধি করে ৫০ হাজার লিটারে উন্নীত করা হবে।

**অন্যান্য দুগ্ধজাত দ্রব্য উৎপাদন ঃ**

বিবিধপ্রকার দুগ্ধজাত দ্রব্য উৎপাদনের জন্য সল্টলেকে একটি কারখানা স্থাপনের প্রস্তাব ছিল। অনিবার্য কারণবশত এই প্রকল্পটি রূপায়ণের কাজে বিশেষ অগ্রগতি ঘটেনি কিন্তু

ক্ষতিপূরণ দিয়ে প্রস্তাবিত কারখানাটির জন্য জমি সংগ্রহ করা হয়েছে এবং জমিটি প্রাচীর দিয়ে ঘেরা হয়েছে।

কারখানাটির গৃহাদি নির্মাণ এবং যন্ত্রপাতি স্থাপনের কাজ পর্যায়ক্রমে হাতে নেওয়া হবে। এই কর্মসূচিগুলি রূপায়ণের জন্য ১৯৮৬-৮৭ সালের বাজেটে প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করা হয়েছে।

ডেয়ারিগুলিতে সংগৃহীত ও উদ্বৃত্ত নিম্নমানের দুধের পরিমাণ কাজে লাগিয়ে বিস্কুট, টফি, ইন্ডাস্ট্রিয়াল কেসিন প্রভৃতি তৈরি করে অর্থকরি ব্যবহারের জন্য একটি গবেষণামূলক প্রকল্পের কাজ চালু আছে। বাণিজ্যিক ভিত্তিতে ঘি উৎপাদন ও মান নির্দিষ্টকরণের জন্য আরও একটি গবেষণা প্রকল্পের কাজ চলছে একথা আগেই উল্লেখ করা হয়েছে।

**গ্রামীণ দোহ সম্প্রসারণ ঃ**

গ্রামবাংলার দুগ্ধ উৎপাদনকারিদের নিকটবর্তী শীতলীকরণ কেন্দ্রে দুধ যোগান দিতে উৎসাহিত করার জন্য 'দুগ্ধ সংগ্রহ ও শীতলীকরণ কেন্দ্র' স্থাপন করা এই প্রকল্পের উদ্দেশ্য। দুগ্ধ প্রকল্পগুলিকে কাঁচা দুধ যোগান দেবার জন্য এই রাজ্যে বর্তমানে ১৬টি এরূপ কেন্দ্র চালু আছে। গ্রামীণ দুগ্ধ উৎপাদনকারিদের নিকট থেকে বাজারে বিক্রয়যোগ্য উদ্বৃত্ত দুধ আরও বেশি পরিমাণে সংগ্রহের জন্য এরূপ আরও সংগ্রহকেন্দ্র স্থাপনের প্রয়োজন। এই উদ্দেশ্যে ১৯৮৬-৮৭ সালের বাজেটে প্রয়োজনীয় অর্থের সংস্থান করা হয়েছে।

**দুগ্ধ পরিবহন ব্যবস্থার উন্নতি ও আধুনিকীকরণ ঃ**

কাঁচা দুধ সংগ্রহ এবং উৎপাদিত দুধ রাজ্যের ক্রেতাদের মধ্যে বণ্টন করার জন্য একটি সুনিয়ন্ত্রিত তথা সংগঠিত পরিবহন ব্যবস্থার একান্ত প্রয়োজন। রাজ্যের সুদূর প্রান্তে অবস্থিত শীতলীকরণ কেন্দ্রগুলি থেকে কাঁচা দুধ সংগ্রহ করে ঐ দুধ উৎপাদন কেন্দ্রে যোগান দেবার জন্যে দূরপাল্লার পরিবহন ব্যবস্থার একান্ত প্রয়োজন। এই পরিবহন ব্যবস্থার আধুনিকীকরণ প্রয়োজন। শীঘ্রই বর্তমান পরিবহন ব্যবস্থার বেতার সংযোগ ব্যবস্থার প্রবর্তন করা হবে। দুর্ঘটনা এবং যান্ত্রিক গোলযোগ এই প্রবর্তন প্রধান কেন্দ্রের সঙ্গে যোগাযোগ ব্যবস্থাকে সুনিশ্চিত করবে।

দুধ পরিবহনের জন্য যে গাড়িগুলি আছে সেগুলির সঙ্গে একটি 'রোড ট্যাঙ্কার' যোগ করা হবে। বর্তমান পরিকল্পনাকালের মধ্যে পর্যায়ক্রমে পুরাতন গাড়ির পরিবর্তে নতুন গাড়ি কিনে দুগ্ধ পরিবহন ব্যবস্থার আধুনিকীকরণের কর্মসূচি গ্রহণ করা হবে।

**ঋণ ও অনুদান ঃ**

যেসমস্ত পশুমালিক তাঁদের গবাদিপশু হরিণঘাটার মিল্ক কলোনিতে রাখেন তাঁদের দুধহীন গবাদির পরিবর্তে দুধেলা গো-মহিষ কেনার জন্য ঋণ দেওয়া হয়। ঋণের শর্ত হল এই যে উৎপন্ন দুধের সবটাই সরকারি দোহশালায় জমা দিতে হবে।

শহরাঞ্চলের বেআইনি খাটালগুলি উচ্ছেদ করে সেখানকার গবাদির পুনর্বাসনের প্রকল্প চালু করা হয়েছে। আশা করা হচ্ছে এর ফলে হরিণঘাটার দুগ্ধ কলোনিতে বেশকিছু সংখ্যক

গবাদি পশুকে পুনর্বাসন দেওয়ার প্রয়োজন হবে। গবাদির সংখ্যা বৃদ্ধির সম্ভাবনার কথা চিন্তা করে ১৯৮৬-৮৭ সালের বাজেটে দ্বিগুণ পরিমাণ টাকা সংস্থানের প্রস্তাব করা হয়েছে।

বর্তমানে দুগ্ধ সমবায়গুলির সুষ্ঠ পরিচালনার জন্য ঋণ দেবার ব্যবস্থা আছে। এই উদ্দেশ্যে ১৯৮৬-৮৭ সালের বাজেটে ২ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

**'অপারেশন ফ্লাড' কার্যক্রম ঃ**

অপারেশন ফ্লাড কার্যক্রম প্রকল্পের মুখ্য উদ্দেশ্য হল পশুপালনের বৈজ্ঞানিক প্রথা অবলম্বনের সাহায্যে দুধের উৎপাদন বৃদ্ধি করা এবং সেইসঙ্গে সমবায় প্রতিষ্ঠানগুলোর মাধ্যমে দুগ্ধ উৎপাদকদের জন্য সুসংগঠিত দুগ্ধ বিপণন ব্যবস্থা নিশ্চিত করা। বিগত বছরে এই কার্যক্রমের অন্তর্ভুক্ত বিভিন্ন প্রকল্পের কাজ সন্তোষজনকভাবে এগিয়েছে। এই প্রকল্পের জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ মোট ৫১ কোটি ১৬ লক্ষ টাকা। সম্পূর্ণ অর্থই ৭০ শতাংশ ঋণ ও ৩০ শতাংশ অনুদান হিসাবে ইন্ডিয়ান ডেয়ারি কর্পোরেশনের কাছ থেকে পাওয়া যাবে। এই টাকা এই রাজ্যে পশুপালন ও দোহ উন্নয়ন খাতে পঞ্চবার্ষিকী পরিকল্পনায় বরাদ্দকৃত অর্থের অতিরিক্ত। মোট পাঁচ লক্ষেরও অধিক গ্রামীণ দুগ্ধ উৎপাদককে এই প্রকল্পের আওতাভুক্ত করার প্রস্তাব আছে। এর মধ্যে ক্ষুদ্র ও প্রান্তিক চাষী এবং ভূমিহীন শ্রমিকরাও অন্তর্ভুক্ত। প্রকৃতপক্ষে এই সমস্ত দুগ্ধ উৎপাদকেরাই এই প্রকল্প থেকে সবচেয়ে বেশি উপকৃত হবেন। প্রায় ৮ লক্ষের মতো দুগ্ধবতী গবাদি পশুকেও এই প্রকল্পের আওতাভুক্ত করা হবে। এই প্রকল্পের মাধ্যমে দুধের উৎপাদন বৃদ্ধির জন্য প্রয়োজনীয় কারিগরি সাহায্য দুগ্ধ উৎপাদকদের ঘরে ঘরে পৌঁছে দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। এর মধ্যে আছে আধুনিক পদ্ধতিতে সংকর প্রজনন ব্যবস্থা, ব্যাপক পশুচিকিৎসার ব্যবস্থা, সুষম পশুখাদ্য সরবরাহ, দোহ সম্প্রসারণ ব্যবস্থা ইত্যাদি। ত্রিস্তরবিশিষ্ট সমবায় কাঠামোর সাহায্যে এই প্রকল্পটি রূপায়িত হচ্ছে। এর শীর্ষে রয়েছে "ওয়েস্ট বেঙ্গল কো-অপারেটিভ মিল্ক প্রডিউসার্স ফেডারেশন লিমিটেড।" এই ফেডারেশন জেলা দুগ্ধ সমবায় ইউনিয়ন ও প্রাথমিক সমবায় সমিতিগুলির প্রধান সংস্থান হিসাবে কাজ করছে।

এপর্যন্ত মোট দশটি জেলাকে অন্তভুক্ত করে ছয়টি জেলান্তরে সমবায় দুগ্ধ ইউনিয়ন গঠন করা হয়েছে। অন্তর্ভুক্ত জেলাগুলি হলো—দার্জিলিং, জলপাইগুড়ি, পশ্চিম দিনাজপুর, নদীয়া, চব্বিশ-পরগণা, মেদিনীপুর, মালদা, হুগলি এবং হাওড়া। অনুরূপ আরও দু-তিনটি জেলায় সমবায় দুগ্ধ ইউনিয়ন গঠন করা হবে। এই দুগ্ধ ইউনিয়নগুলি কর্তৃক এ পর্যন্ত অর্জিত সাফল্যের একটি সংক্ষিপ্ত বিবরণ নিম্নে দেওয়া হল ঃ—

| | | |
|---|---|---|
| (১) সংগঠিত প্রাথমিক সমবায় সমিতির সংখ্যা | — | ১,০৭২ |
| (২) যোগদানকারি দুগ্ধ উৎপাদক সদস্যের সংখ্যা | — | ৫৪,১১১ |
| (৩) কৃত্রিম প্রজননের সংখ্যা | — | ২,৩৫,৭১৪ |
| (৪) আওতাভুক্ত গবাদি পশুর সংখ্যা | — | ১,৪৮,৪৫৬ |
| (৫) চিকিৎসাপ্রাপ্ত গবাদি পশুর সংখ্যা | — | ২,৯৭,৬১৪ |

| | | |
|---|---|---|
| (৬) সংকর গো-বৎস জন্মের সংখ্যা | — | ৪৪,১৯৫ |
| (৭) কৃত্রিম প্রজনন কেন্দ্রের সংখ্যা | — | ৪৩৫ |
| (৮) দৈনিক গড় দুগ্ধ সংগ্রহের পরিমাণ | — | ২৯,০৬০ লিটার |
| (৯) নতুন কর্মসংস্থানের সংখ্যা | — | ৬৭১ |

ডানকুনিস্থিত মাদার-ডেয়ারি কলিকাতা নগরীর চাহিদার একটি বড় অংশ পূরণ করছে। এটি 'অপারেশন ফ্লাড' কার্যক্রমের একটি প্রকল্প। বর্তমানে এই ডেয়ারি থেকে দৈনিক তিন লক্ষ ত্রিশ হাজার লিটার দুধ পলিথিন প্যাকেট এবং মিনি ডেয়ারির মাধ্যমে সরবরাহ করা হয়ে থাকে। বর্তমানে শহরের বিভিন্ন স্থানে এবং কয়েকটি পৌর অঞ্চলে চালু মিনি ডেয়ারির সংখ্যা মোট ৮৮টি। আরও ১৪টি মিনি ডেয়ারির নির্মাণকাজ শেষ হয়েছে। এগুলি আনুষ্ঠানিকভাবে চালু করার অপেক্ষায় আছে। এছাড়া, অনুরূপ আরও ১২টি মিনি ডেয়ারির নির্মাণ কাজ চলছে। মাদার ডেয়ারির পরিচালনার দায়িত্ব ন্যস্ত হয়েছে ন্যাশনাল ডেয়ারি ডেভেলপমেন্ট বোর্ডের উপর। ডেয়ারির উদ্বৃত্ত অর্থ থেকে এই সংস্থা এ পর্যন্ত রাজ্য সরকারকে মোট চার কোটি আটত্রিশ লক্ষ টাকা দিয়েছেন। মাদার ডেয়ারি নির্মাণকল্পে রাজ্য সরকার ইণ্ডিয়ান ডেয়ারি কর্পোরেশনের কাছ থেকে ঋণ হিসাবে অর্থ সাহায্য নিয়েছিলেন। সেই ঋণের কয়েকটি কিস্তি সুদসমেত ইতিমধ্যে ইণ্ডিয়ান ডেয়ারি কর্পোরেশনকে পরিশোধ করা হয়েছে। সেই সমস্ত টাকাটাই ন্যাশনাল ডেয়ারি ডেভেলপমেন্ট বোর্ড রাজ্য সরকারকে ফেরত দিয়েছেন। ইতিমধ্যে ১৯৮৫-৮৬ সালের জন্য এন ডি ডি বি থেকে এই বাবদ আরও ছেচল্লিশ লক্ষ একাশি হাজার টাকা রাজ্য সরকারের পাওনা হয়েছে।

ক্রমবর্ধমান দুধের চাহিদা মেটানোর উদ্দেশ্যে অপারেশন ফ্লাড প্রকল্পে কলকাতার উপকণ্ঠে আরও একটি নতুন দোহশালা স্থাপনের প্রস্তাব সরকারের আছে। প্রস্তাবিত দোহশালাটির দুগ্ধ উৎপাদন ক্ষমতা হবে দৈনিক ২ লক্ষ লিটার। এই দোহশালাটি মাদার ডেয়ারির শাখা হিসাবে কাজ করবে।

শিলিগুড়ির নিকট মাটিগাড়াস্থিত সর্বার্থসাধক দোহশালাটির কাজ যথারীতি চলছে। এই দোহশালাটির পরিচালনার দায়িত্বে রয়েছে হিমুল দুগ্ধ ইউনিয়ন। এই দোহশালার সংস্কার ও পরিবর্ধনের একটি প্রস্তাব রাজ্য সরকারের বিবেচনাধীন আছে।

বৃহত্তর কলিকাতা ছাড়াও, সমবায় দুগ্ধ ইউনিয়নগুলির মাধ্যমে সুসংবদ্ধ দুগ্ধ বিপণন ব্যবস্থার সাহায্যে কতকগুলো জেলা শহর এবং অন্য শহরাঞ্চলের ক্রেতা সাধারণের মধ্যে সুষম ও স্বাস্থ্যসম্মত দুগ্ধ সরবরাহ করা হয়ে থাকে। দার্জিলিং, জলপাইগুড়ি, শিলিগুড়ি, মেদিনীপুর, খড়গপুর, হলদিয়া, বর্ধমান, কল্যাণী, রাণাঘাট, শান্তিপুর, কৃষ্ণনগর, বহরমপুর প্রভৃতি শহরে এই ব্যবস্থা চালু আছে। এর ফলে স্থানীয় কিছু বেকার লোকের আংশিক কর্মে নিযুক্তির সুযোগও ঘটেছে।

মুর্শিদাবাদ জেলার বহরমপুরে স্থাপিত দৈনিক ৬০ হাজার লিটার দুগ্ধ উৎপাদনক্ষম শাখা দোহশালাটির পরীক্ষামূলকভাবে চালানোর কাজ শেষ হয়েছে। যতশীঘ্র সম্ভব এই দোহশালাটি চালু করা হবে।

কয়েক বছর আগে শিলিগুড়িস্থিত পশুখাদ্য কারখানাটি চালু করা হয়েছিল এই কারখানায় নিয়মিত সুষম খাদ্য তৈরি হচ্ছে। বর্তমানে এই কারখানার মাসিক উৎপাদন বৃদ্ধি পেয়ে দাঁড়িয়েছে এক হাজার একশত মেট্রিক টন। এই কারখানায় উৎপাদিত সুষম পশুখাদ্য এই রাজ্যের সমবায় দুগ্ধ ইউনিয়নের সদস্য—তথা দুগ্ধ উৎপাদক ছাড়াও অন্যান্যদেরও চাহিদা পূরণ করছে। এই কারখানাটির পরিচালনার দায়িত্বে রয়েছে হিমুল দুগ্ধ সমবায় ইউনিয়ন।

দৈনিক একশ মেট্রিকটন উৎপাদনক্ষম অনুরূপ আরও একটি পশুখাদ্য কারখানা মুর্শিদাবাদ জেলার বহরমপুরে স্থাপন করা হয়েছে। এই কারখানাটির পরিচালনার দায়িত্ব দেওয়া হয়েছে ওয়েস্ট বেঙ্গল কো-অপারেটিভ মিল্ক প্রডিউসার্স ফেডারেশন লিমিটেডকে। শীঘ্রই এটি চালু হবে বলে আশা করা যায়।

শিলিগুড়িতে একটি পুংবীজ জমাট কেন্দ্র স্থাপন করা হয়েছে। স্থানীয় দুগ্ধ উৎপাদক ছাড়াও এই রাজ্যের অন্যান্য দুগ্ধ ইউনিয়নগুলির চাহিদাও এই কেন্দ্র থেকে মেটানো হচ্ছে। এ ছাড়া শিলিগুড়ি, বেলডাঙা ও মেদিনীপুরে তিনটি তরল নাইট্রোজেন কারখানা চালু আছে। অপারেশন ফ্লাডের আওতাভুক্ত দুগ্ধাঞ্চলগুলিতে জমাট পুংবীজের সাহায্যে কৃত্রিম প্রজনন ব্যবস্থায় সন্তোষনজক ফল পাওয়া গিয়েছে।

**গবাদি পশু পুনর্বাসন প্রকল্প ঃ**

শহরের 'খাটালগুলো' জনজীবনে স্বাস্থ্য হানিকর এবং পরিবেশ দূষণগত এক গভীর সমস্যার সৃষ্টি করেছে, রাজ্য সরকার খাটাল অপসারণের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নিয়েছেন। খাটালগুলোর পাকাপাকিভাবে অপসারণ নিশ্চিত করার উদ্দেশ্যে ওয়েস্ট বেঙ্গল ক্যাটল লাইসেন্সিং এ্যাক্ট, ১৯৫৯-র কতকগুলো ধারা সংশোধন করা হয়েছে এবং সেই সঙ্গে দি ওয়েস্ট বেঙ্গল ক্যাটল লাইসেন্সিং রুলস, ১৯৮৫ নামে এক নতুন নিয়মাবলিরও চালু করা হয়েছে। রাজ্য সরকার শহরের খাটালমুক্ত গবাদি পশুগুলোকে গঙ্গানগর, পূর্ব-কলিকাতা, গার্ডেনরিচ এবং হাওড়ায় নির্মীয়মান চারটি আধুনিক দুগ্ধ কলোনিতে পুনর্বাসনের এক প্রকল্প হাতে নিয়েছেন। গঙ্গানগরে অবস্থিত দুগ্ধ কলোনিটি ইতিপূর্বেই চালু করা হয়েছে এবং কিছু সংখ্যক গবাদি পশুকে এখানে পুনর্বাসনও দেওয়া হয়েছে। এই কলোনিতে উৎপাদিত কিছু পরিমাণ দুধ বেলগাছিয়ার কেন্দ্রীয় দোহশালায় যোগান দেওয়া হচ্ছে, অন্যান্য দুগ্ধ কলোনিগুলির নির্মাণকাজ চলছে। এই প্রকল্পের জন্য কিছু পরিমাণ আর্থিক সাহায্য ওলন্দাজ সরকার থেকেও পাওয়া গিয়েছে।

**ওয়েস্ট বেঙ্গল ডেয়ারি অ্যান্ড পোলট্রি ডেভেলপমেন্ট কর্পোরেশন লিমিটেড ঃ**

একটি পুষ্টিকর দুগ্ধজাত পানীয় 'মিলটোন' কলিকাতা এবং পার্শ্ববর্তী অঞ্চলে বিক্রয় হচ্ছে। এই কর্মসূচির মূল উদ্দেশ্য হল ত্রাণ ও সমাজকল্যাণ প্রকল্পের আওতায় হ্রাসমূল্যে এই পুষ্টিকর দুধ বিতরণ। বর্তমানে হাওড়া নগরীর স্বল্পতম আয়বিশিষ্ট পরিবারের সর্বনিম্ন ২,৫০০শিশুকে প্রতিদিন এই মিলটোন পানীয় বিতরণ করা হচ্ছে। এই নিগম গত বৎসরে প্রায় ৯০ হাজার লিটার পাস্তুরীকৃত দুধ এবং ৩০ হাজার লিটারেরও বেশি জীবানুমুক্ত পানীয় উৎপাদন করেছিল।

এই নিগম পূর্ববর্তী বৎসরের মতো কলিকাতা দুগ্ধপ্রকল্প এলাকার বাইরে কিয়দঞ্চলে দুধ সরবরাহ করে থাকে। গত বৎসর প্রায় ২৩ লক্ষ লিটার দুধ সরবরাহ করা হয়েছিল। ১৯৮৬ সালে সরবরাহের লক্ষ্যমাত্রা ৩০ লক্ষ লিটার ধরা হয়েছে।

এই নিগম কল্যাণীস্থিত পশুখাদ্য উৎপাদন কারখানায় সুষম গো-খাদ্য উৎপাদন করে যা 'এপিক' এই বাণিজ্যিক নামে বাজারে বিক্রয় করা হয়। বিগত আর্থিক বছরে প্রায় ১৬,৫০০ মেট্রিক টন পশুখাদ্য উৎপাদন করা হয়েছে। ১৯৮৬-৮৭ সালে পশুখাদ্য উৎপাদনের লক্ষ্যমাত্রা ধরা হয়েছে ১৮ হাজার মেট্রিক টন।

বিগত আর্থিক বছরে কল্যাণীর পশুখাদ্য উৎপাদন কারখানায় মুরগি-খাদ্য উৎপাদনের একটি ইউনিট চালু করা হয়েছে। প্রতি শিফ্‌টে ২০ মেট্রিক টন পশুখাদ্য উৎপাদনের উপযোগী আরও দুটি কারখানা এই রাজ্যে স্থাপনের প্রস্তাব করা হয়েছে। কল্যাণী পশুখাদ্য উৎপাদন কারখানায় স্বাভাবিক উৎপাদন বজায় রাখার জন্য —যাতে নিরবচ্ছিন্ন বিদ্যুৎ সরবরাহ পাওয়া যায় সে কারণে সেখানে একটি জেনারেটর বসানোর ব্যবস্থা করা হচ্ছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত আর্থিক বছরে এই রাজ্যে দোহ উন্নয়ন সম্পর্কিত যে সমস্ত উন্নয়নমূলক কার্যাবলি আমাদের বিভিন্ন সংস্থা দ্বারা সাধিত হয়েছে, আমি তার একটি সংক্ষিপ্ত বিবরণ পেশ করলাম।

মাননীয় সদস্য মহাশয়দের স্মরণ থাকতে পারে যে, বৎসরকাল পূর্বে কলিকাতা দুগ্ধপ্রকল্পের ক্রেতাসাধারণকে অনিয়মিত দুধ সরবরাহের কারণে বিশেষ অসুবিধা ভোগ করতে হয়েছিল। আমি আনন্দের সঙ্গে উল্লেখ করতে চাই যে কলিকাতা দুধ সরবরাহ প্রকল্পের কর্তৃপক্ষ তথা অফিসার ও কর্মচারিগণের আন্তরিক প্রচেষ্টার ফলে দুধ সরবরাহ নিয়মিত করা সম্ভব হয়েছে। নানবিধ প্রতিকূলতা এবং অসুবিধা থাকা সত্ত্বেও দোহ উন্নয়ন নিযুক্ত অফিসার ও কর্মচারিরা ১৯৮৬-৮৭ সালের প্রস্তাবিত কর্মসূচির সফল রূপায়ণে সহযোগিতা করে যাবেন আমি সে আশা রাখি।

সঙ্গে সঙ্গে আমি এও আশা করি যে, চলতি আর্থিক বছরে যে সমস্ত কর্মসূচি গ্রহণ করার প্রস্তাব করা হয়েছে সেগুলির রূপায়ণে মাননীয় সদস্যবৃন্দ তাঁদের সহযোগিতার হাত প্রসারিত করবেন।

মহাশয় আমি প্রস্তাব করছি যে, ৫৬নং দাবির অন্তর্ভুক্ত "৩১১-ডেয়ারি ডেভেলপমেন্ট", "৫১১-ক্যাপিটাল আউটলে অন ডেয়ারি ডেভেলপমেন্ট (এক্সক্লুডিং পাবলিক আন্ডারটেকিংস)" খাতে ১৯৮৬-৮৭ সালের জন্য ৩৯,৯৪,০০,০০০ টাকা (উনচল্লিশ কোটি চুরানব্বই লক্ষ টাকা) মাত্র; ব্যয়বরাদ্দ অনুমোদন করা হোক। (এর মধ্যে এই বৎসরের মার্চ মাসে ভোট অন অ্যাকাউন্টে গৃহীত ৯,৯৮,৫০,০০০ টাকা ধরা আছে)।

**Mr. Deputy Speaker :** There is no cut motion in Demand No.55 and Demand No.56.

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়, পশুপালন, পশুচিকিৎসা এবং দুগ্ধ সরবরাহের যে বাজেট পেশ করেছেন সেই বাজেট বরাদ্দে আমরা

দেখতে পাচ্ছি এই প্রকল্পটি তাঁকে আরো অস্থির করে তুলেছে। আমরা দেখতে পাচ্ছি দুগ্ধ সরবরাহ এবং তার ব্যবস্থার ব্যাপারে তাঁর যে পরিকল্পনা সেই পরিকল্পনা ঠিক সফলতা লাভ করেনি যারজন্য চাহিদা মতো যোগানকে মজবুত করার জন্য তাঁকে ২ হাজার মাইল দূর থেকে দুধ আনার ব্যবস্থা করতে হচ্ছে।

আমরা দেখতে পাচ্ছি পূর্বাঞ্চলে বর্তমানে দুধের একটা টান আছে। কিন্তু পশ্চিমবঙ্গের পরিকল্পনাগুলি বাস্তবে রূপায়িত করার কোনও লক্ষণ দেখা যাচ্ছে না। সমগ্র পূর্বাঞ্চল থেকে ১৪ শতাংশ দুধ মেলে। পশুপালন দপ্তরের গোচারণ ভূমির হিসাবে দেখা যাচ্ছে ১৯৭৬-৭৭ সালে ১.৯ লক্ষ হেক্টর জমিতে গবাদি পশুর খাদ্য উৎপাদন হত, ১৯৮৪-৮৫ সালে সেখানে ৬ লক্ষ হেক্টর জমিতে এই পশু খাদ্যের চাষ হচ্ছে। কিন্তু তা সত্ত্বেও দেখা যাচ্ছে খাদ্যের অপ্রতুলতা রয়ে গেছে। আর্থিক সমীক্ষায় আরো বলা হয়েছে ১৯৮৪-৮৫ সালে ১৯.৭৫ লক্ষ টন দুধ মিলেছে। ১৯৮৩-৮৪ সালের তুলনায় এই পরিমাণ ২.০৫ লক্ষ টন বেশি। কিন্তু দেখা যাচ্ছে গবাদি পশুর আয়ুষকাল থেকে আরম্ভ করে দুধের যোগানের পরিমাণ ইত্যাদি কমেছে। মোটামুটি ভাবে বলা যায় ভারতবর্ষে মানুষের সংখ্যা যা আছে তার অর্ধেক এই গবাদি পশুর সংখ্যা হওয়া উচিত। কৃত্রিম প্রজনন চলছে। কিন্তু তাসত্ত্বেও গবাদি পশুর একটা মড়ক লেগেছে দেখা যাচ্ছে। এখানে যে একটা ভয়াবহ অবস্থা হয়েছে সেটা দূর করতে সরকার অক্ষম হয়েছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ডাঃ বিধানচন্দ্র রায় বলেছিলেন কলকাতায় খাটাল থাকবে না, বেসরকারি কোনও দুধ সরবরাহের ব্যবস্থা থাকবে না, কলকাতার উপকণ্ঠে এই ডেয়ারিগুলি হবে। আর তার দুধের যোগান বাড়বে। কিন্তু হরিণঘাটা প্রকল্পে আমরা কি দেখতে পাচ্ছি? বৃহত্তর কলকাতার দুধ সরবরাহকে আরো সুদৃঢ় করবার জন্য এই হরিণঘাটা প্ল্যান্টটি তৈরি হয়েছিল, বেলগাছিয়া প্রকল্প তৈরি হয়েছিল, সেটা কিন্তু একেবারে ভেস্তে গেছে।

[6-00—6-10 P.M.]

সরকার যে পরিকল্পনা নিয়েছিলেন যে দুধের ফ্লাড বা বন্যা বইয়ে দেবেন সেই অপারেশন ফ্লাড আজকে কি অবস্থায় এসে দাঁড়িয়েছে সেটা আশা করি মাননীয় মন্ত্রী মহাশয় এবং তাঁর দপ্তর উপলব্ধি করতে পারছেন। আজকে আমরা দেখছি, হরিণঘাটা এবং বেলগাছিয়া ধুঁকছে—এর যে উদ্দেশ্য ছিল সেই উদ্দেশ্য কার্যকরি হয়নি। হরিণঘাটা ডেয়ারির দুধের যে যোগান এবং গুড়ো দুধ সরবরাহ পরিমিত হয়নি ফলে গ্রামাঞ্চলে একটা অবস্থা দেখা দিয়েছে, সেটা তারা সরবরাহ করতে পারছেন না। তা ছাড়া এই সমস্ত দুগ্ধ প্রকল্পগুলিতে মেনটেনেন্সের অবস্থাও অত্যন্ত ভয়াবহ অবস্থায় এসে দাঁড়িয়েছে। প্রত্যেকদিন গড়ে শতকরা ৫০-৫৫টি বোতল ভেঙ্গে যায় ফলে বিভিন্নভাবে খরচও বেড়ে যায়। আমরা দেখেছি গুজরাটের আনন্দ থেকে ৯ শো টন দুধ আমদানি করতে হচ্ছে। স্যার, আজকে এই দুগ্ধ প্রকল্পগুলি বিভিন্নভাবে আধুনিকীকরণ করে ও তার উন্নতিসাধন করে দুধের যোগান বাড়ানোর দিক থেকে সরকার পিছিয়ে পড়ছেন। এর ফলে গরুর দুধ লিটার প্রতি আনুমানিক ৮১ পয়সার মতন সরকারকে ভরতুকি দিতে হচ্ছে, এ ছাড়া টোন দুধ ও ডবল টোন দুধেও ভরতুকি দিতে হচ্ছে। এই ভরতুকি দিতে সরকারকে বহু টাকার বোঝা বহন করতে হচ্ছে। ১৯৮৪-৮৫ সালে এরজন্য হরিণঘাটায় লোকসান দিতে হচ্ছে সরকারকে ৫ কোটি ৩১ লক্ষ ৭৬ হাজার টাকার মতন। মাননীয় মন্ত্রী মহাশয় এবং তাঁর দপ্তরের কথা ছিল পশ্চিমবঙ্গে ৬ বছরের মধ্যে এই সমস্ত দুগ্ধ প্রকল্পগুলি

তাঁরা সার্থক করে তুলবেন কিন্তু আমরা দেখতে পাচ্ছি তা না হয়ে এই দুগ্ধ প্রকল্পগুলি আজকে একেবারে বেহাল অবস্থায় এসে দাঁড়িয়েছে। এই দুগ্ধ প্রকল্পগুলি আজকে একটা ভয়াবহ অবস্থায় এসে দাঁড়িয়েছে। এই দুগ্ধ প্রকল্পগুলির জন্য খরচের পরিমাণ হচ্ছে প্রায় ৫১ কোটি ১৬ লক্ষ টাকার মতন। তারপর স্যার, ৬ বছরের মধ্যে পশ্চিমবাংলায় যে সমবায় ভিত্তিক দুধ সরবরাহ কেন্দ্র খোলার কথা ছিল তাতে ৩ হাজার ৯৮০ টি প্রাথমিক দুগ্ধ সমবায় কেন্দ্র চালু করার কথা সেগুলি কিন্তু আজ পর্যন্ত দেখলাম বাস্তবায়িত করা হল না। ১৯৮৪ সালে কর্পোরেশন যেটা হয়েছিল, সেই কর্পোরেশন যা ঘোষণা করেছিল সেটা তারা করতে পারেন নি। আমরা দেখছি যেসব কথা বলা হচ্ছে সেগুলি কর্মক্ষেত্র ঠিক ঠিক ভাবে করা হচ্ছে না। অপারেশান ফ্লাড এর কথা বলা হয়েছিল কিন্তু সেটাও বাস্তবায়িত করা হয়নি। যে সমস্ত স্কীমগুলি নেওয়া হচ্ছে তার কোনওটাই বাস্তবায়িত হচ্ছে না। এগুলির যদি পোস্ট মর্টেম করা হয়, তদন্ত করা হয় তাহলে দেখা যাবে যে এর মূল কারণ হচ্ছে আপনার অদক্ষ পরিচালন ব্যবস্থা। সেই অদক্ষ পরিচালন ব্যবস্থার জন্য যথাযথভাবে স্কীমগুলি রূপায়িত করা যাচ্ছে না, বাস্তবায়িত করতে পারছেন না। যেখানে যে ত্রুটিগুলি আছে সেগুলি দূর করতে পারছেন না এবং সেই একই অব্যবস্থার মধ্যে দিয়ে চলছে। যে সমস্ত সাজেশান এবং উন্নতি বিধানের জন্য যে সমস্ত কথা বলা হয় সেগুলি এক দপ্তর থেকে যখন আর এক দপ্তরে যায় তখন সেগুলি লাল ফিতার বাঁধনে আটকাপড়ে যায় এবং তার ফলে একটা ভয়াবহ অবস্থায় এসে দাঁড়ায়। আমরা দেখছি যে প্ল্যান্টে যেখানে সঙ্গে সঙ্গে মেরামতের কাজগুলি করলে লোকসানটা বন্ধ করতে পারতেন কিন্তু দেরিতে হওয়ার জন্য তার লোকসান অনেক বেড়ে যাচ্ছে এবং তার পরিপ্রেক্ষিতে আপনি অন্যান্য দিকের প্ল্যান্টগুলিতে ঠিক মতো খরচ করতে পারছেন না। আমরা দেখছি যে কাজের তুলনায় আপনার শ্রমিকের সংখ্যা বেশি হয়ে যাচ্ছে। এই অতিরিক্ত শ্রমিকের জন্য কাজের যে ট্রেন্ট ফল পাবার কথা সেটাও পাওয়া যাচ্ছে না। আর একটা কথা হচ্ছে আধুনিকীকরণ করা। এই আধুনিকীকরণ না হওয়ার জন্য, যন্ত্রপাতি ঠিকমতো পরিবর্তন না হওয়ার জন্য কাজের অসুবিধার সৃষ্টি হচ্ছে। আজকে বেলগাছিয়া প্রকল্প, দুর্গাপুর প্রকল্প যে অবস্থায় আছে সেটা দেখতে গেলে নাভিশ্বাস এসে যাবে। আপনি যে উদ্দেশ্য নিয়ে এটা করেছেন, সেই উদ্দেশ্য সফল হচ্ছে না। সেদিক থেকে এই যন্ত্রপাতি রক্ষণাবেক্ষণ করা, সেগুলি ঠিকমতো কার্যকর না হওয়ার জন্য এই অবস্থায় এসে পৌছেছে। হরিণঘাটা এবং বেলগাছিয়া এই প্রকল্প দুটিতে যদি এই অবস্থা চলে তাহলে ভবিষ্যতে এগুলি বন্ধ হওয়ার উপক্রম হবে। তার সঙ্গে ডানকুনিতে বাঁচাবার জন্য যে ব্যবস্থা করা হয়েছে, সেখানে হয়ত আশা করা যায় যে সেই প্রকল্প কার্যকর করতে পারবেন। কিন্তু এই পুরানো প্রকল্পগুলিকে আপনি ঠিক মতো কার্যকর করতে পারবেন না এবং সেই পরিপ্রেক্ষিতে একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি হবে। আজকে গ্রেটার ক্যালকাটাতে দুগ্ধ সরবরাহ ব্যাহত হচ্ছে। আজকে দুধের চাহিদা ক্রমশ বাড়ছে। আজকে যেভাবে দুধের চাহিদা বাড়ছে সেই চাহিদা অনুযায়ী আপনি সরবরাহ করতে পারছেন না। এর জন্য আপনার যে সরকারি প্রশাসনিক ব্যবস্থা আছে, সেই প্রশাসনিক ব্যবস্থা অনেকটা দায়ী। আজকে এই অব্যবস্থার জন্য বর্তমানে দুগ্ধ পরিকল্পনা এবং পশুপালন দপ্তরে একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি হচ্ছে। আজকে বিভিন্ন জেলায় যে ডেভেলপমেন্ট হসপিটালগুলি আছে, ব্লক ভিত্তিতে যে সমস্ত পশু চিকিৎসা কেন্দ্রগুলি আছে সেখানে যখন কৃষকরা, চাষীরা মধ্যবিত্ত মানুষেরা তাদের পশুদের চিকিৎসার জন্য নিয়ে

যায় তখন দেখা যায় সেখানে কোনও ডাক্তার পাওয়া যায় না। ব্লকে ২/১ জন কর্মচারী যারা থাকে তারা কোনও রকমে সাহায্য করে। কিন্তু যখন মড়ক দেখা দেয়, গরু মহিষ মরতে থাকে, একটা মহামারী দেখা দেয় তখন তাকে রোধ করার জন্য কোনও ব্যবস্থা নেওয়া হয় না।

[6-10—6-20 P.M.]

একটা মহামারীর আকার ধারণ করে, সেইগুলোকে রোধ করবার জন্য ব্যবস্থা হয়নি। আপনি জানেন মাননীয় অধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয় উপলব্ধি করছেন ১৯৮৪-৮৫ সালের বিশেষত যদি আমরা হিসাব দেখি, গত এক বছর গ্রাম বাংলায় কিভাবে মড়ক মহামারী হচ্ছে, কত পশু মরেছে, তাদের চিকিৎসার যে ব্যবস্থা করেছেন, সেই ব্যবস্থা তাদের কাছে পৌছয়নি, পশুদের চিকিৎসা হয়নি। আমি নিজে চোখে দেখেছি বাঁকুড়া দু নং ব্লকে এক একটা এলাকায় মড়ক হয়েছে, সেই মড়কের জন্য ব্লকে বলেছি, সেখানে কিন্তু ডাক্তারবাবু নেই, কোনও চিকিৎসা ব্যবস্থা নেই অঞ্চলে, সেই পরিপ্রেক্ষিতে আমরা দেখতে পাচ্ছি যে জেলা প্রশাসনকে বলার পর জেলা ম্যাজিস্ট্রেটকে বলার পর তিনি সেখানে ব্যবস্থা করেছেন, তিনি সেখানে তারপর ডাক্তার আনছেন। সেখানে মড়ক যখন দেখা দিয়েছে, ডাক্তার পাঠাচ্ছেন। এতে দেখা গেল কি, এই যে গরু, মোষ, যে কোনও গবাদি পশু, তারা যথা সময়ে যদি চিকিৎসা না পায়, তাদের যদি যথা সময়ে ওষুধ সরবরাহ না করা হয়, পশু, সেখানে তার তো কথা বলার ক্ষমতা নেই, আজকে মানুষের, তাদের চাহিদাকে, তাদের প্রয়োজনটাকে চেয়ে নিতে পারে, অবলা প্রাণী পারে না। সেই পরিপ্রেক্ষিতে দেখা যায় যে একটা ভয়াবহ আকার ধারণ করে যায়। যে পশু চিকিৎসালয়গুলো রয়েছে, এখনও পর্যন্ত সেখানে যে অবস্থা চলছে, সেইগুলো দূর আপনারা করতে পারছেন না। বিভিন্ন ব্লকে যে চিকিৎসা কেন্দ্রগুলো আছে, সেইগুলোকে কার্যকর করতে পারছেন না। আজকে পঞ্চায়েত দপ্তর এর সঙ্গে যুক্ত আছে কিন্তু আমার মনে হয় যে পঞ্চায়েতের সাহায্যটা যদি সেখানে অঞ্চল ভিত্তিক বা ব্লক ভিত্তিতে সেখানে যদি কোনও রকম ভাবে চিকিৎসা কেন্দ্রগুলো করা হয়, এবং তার অধীনস্থ সেখানে তাদের যদি কোনও রকম রিটার্ন সাবমিট করার ব্যবস্থা সরকারের ঘরে যেমন আছে, সেখানে কি কি ওষুধ দরকার, সেটা যদি নিজেরা কিছু দেবার ব্যবস্থা করতে পারা যায়, যাদের বলেন ৭০ ভাগ মানুষ অশিক্ষিত, ওদের পক্ষে সুরাহা হবে। অনেক সময় চিকিৎসার অভাবে গবাদি পশু মারা যায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দেখতে পাচ্ছি যে এই অবস্থার মধ্যে দিয়ে আজকে দুগ্ধ সরবরাহকে যদি অব্যাহত রাখতে হয়, সেখানে এই দপ্তরের পরিবহন ব্যবস্থাকে ঠিক করতে হবে। কারণ দুগ্ধ পরিবহন ব্যবস্থা অত্যন্ত বেহাল অবস্থায় আছে। দুগ্ধ সরবরাহ গাড়িতে কত অ্যাকসিডেন্ট হচ্ছে তার পরিপ্রেক্ষিতে দেখা যাচ্ছে গাড়ি হয়ত আটকে রয়েছে দুধ সরবরাহ করা যাচ্ছে না, দুধটা নষ্ট হয়ে যাচ্ছে। গাড়িগুলোকে লক্ষ্য রাখবার জন্য যে ব্যবস্থা করা উচিত নিজস্ব যে গ্যারেজ, নিজস্ব গ্যারেজের মাধ্যমে চেক আপ করা দরকার। গাড়িগুলোর তদারকির অভাবের জন্য বিভিন্ন অবস্থায় দুগ্ধ সরবরাহ পরিকল্পনাকে ব্যাহত করে। সেগুলিকে রক্ষা করার জন্য দপ্তরের সজাগ হতে হবে। আপনি যে গো-উন্নয়ন পরিকল্পনা নিয়েছেন তা আপনার দপ্তরের বিভিন্ন অব্যবস্থার জন্য বাস্তব রূপ লাভ করতে পারছে না। আই.আর.ডি.পি. স্কীমে এবং ব্যাঙ্ক ও পঞ্চায়েতের মাধ্যমে আপনি গবাদি পশু সরবরাহের যে

পরিকল্পনা নিয়েছেন সেই পরিকল্পনায় পশু চিকিৎসকদের দিয়ে গবাদি পশুগুলিকে চেক-আপ করে যদি সরবরাহ করার ব্যবস্থা করতে পারতেন তাহলে চাষীরা, বেকার যুবকরা এবং বর্গাদাররা প্রকতপক্ষে উপকৃত হত। কিন্তু উপযুক্ত চেক-আপের ব্যবস্থা না থাকার ফলে রোগাক্রান্ত, দুর্বল গবাদি পশু সরবরাহ করার ফলে, সে গুলি দিয়ে কোনও ফল হচ্ছে না, দুধের সরবরাহ বাড়ছে না। '৭৮ সাল থেকে আজ পর্যন্ত যে গবাদি পশুগুলি আই.আর.ডি.পি স্কীমে সরবরাহ করা হয়েছে সেগুলি যদি জীবিত থাকত তাহলে আজকে দুধের অভাব হত না। কিন্তু ভাগাড়ে যাওয়া গবাদি পশুগুলি সরবরাহ করার ফলে পরিকল্পনাটি সম্পূর্ণভাবে বেহাল হয়ে পড়েছে। পরিকল্পনাটিকে আপনি স্বার্থক রূপ দিতে পারেন নি। মাননীয় মন্ত্রী মহাশয়, আমি আপনাকে অনুরোধ করছি, আপনি গবাদি পশু সরবরাহ করার সময়ে পশু চিকিৎসালয়গুলি থেকে তাদের চেক-আপ করে সরবরাহ করার ব্যবস্থা গ্রহণ করুন। তাহলে সম্পদ সৃষ্টি হবে এবং সেই সম্পদের মাধ্যমে আমাদের দুধ মাংস ইত্যাদির যে অভাব আছে সে অভাব দূর হবে। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি গবাদি পশুর জীবনরক্ষার জন্য যে পশুচিকিৎসা কর্মসূচিগুলি নিয়েছেন সেই কর্মসূচিগুলিকে ঠিক ঠিক ভাবে কার্যকর করার জন্য অভিজ্ঞ চিকিৎসক এবং কর্মচারীর প্রয়োজন। তাঁদের উপযুক্ত ট্রেনিং-এর প্রয়োজন। ভেটেরিনারী শিক্ষা ক্ষেত্রে যে সকল বাধাগুলি আছে সেগুলির সম্বন্ধে আপনাকে চিন্তা করতে হবে। ভেটেরিনারী চিকিৎসা শিক্ষার ক্ষেত্রে ইতিপূর্বে মানুষের মধ্যে যে প্রেরণা এসেছিল তাতে আজকে ভাটা পড়েছে। কারণ বর্তমানে যে সমস্ত চিকিৎসকরা আছেন তাঁদের ঠিকমতো মূল্যায়ন হচ্ছে না। এই চিকিৎসাকে আপনার দপ্তর থেকে আলাদা করার কথা অনেকবার বলা হয়েছে। কিন্তু এখন পর্যন্ত কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়নি। চিকিৎসালয় কলেজ ইত্যাদিকে এক সঙ্গে যুক্ত করে আপনার দপ্তর থেকে আলাদা করে কিভাবে একটা পৃথক সংস্থা গড়ে তোলা যায়, সে বিষয়ে আপনাকে চিন্তা ভাবনা করতে হবে। সেইভাবে ব্যবস্থা গ্রহণ করে উপযুক্ত ট্রেনিং এর মাধ্যমে চিকিৎসা ক্ষেত্রে যদি উপযুক্ত কর্মচারী তৈরি করা হয়, তাহলে কোটি কোটি গবাদি পশুকে রক্ষা করা সম্ভব হবে।

[6-20—6-30 P.M.]

এতে সম্পদ সৃষ্টি করা হবে। তাদের আয়ুষ্কালের আগেই যদি তারা মারা পড়ে তাহলে সেখানে সম্পদ সৃষ্টি না হয়ে সরকারের একটা প্রতিবন্ধকতার সৃষ্টি হয়। সরকার এগুলিকে ঠিকমতো চালাতে পারেন না। সেজন্য আমরা দেখতে পাচ্ছি বিভিন্ন পরিকল্পনা, এর জন্য গবেষণা বিভিন্ন আধুনিকীকরণ এবং বৈজ্ঞানিক প্রযুক্তিবিদ্যা যেখানে একীকরণ করা হচ্ছে যেখানে যুক্ত করা হচ্ছে সেখানে এই বৈজ্ঞানিক প্রযুক্তিবিদ্যার মাধ্যেমে আজকে যদি এই দাবি পরিচালনা করা যায়, আধুনিকীকরণ করা যায়, এই দাবির বিভিন্ন সমস্যাগুলিকে সমাধান করা যায় তাহলে এই দাবির অধীনস্থ গবাদি পশুগুলিকে রক্ষা করা হয়। এতে সারা রাজ্যের দুগ্ধ পরিকল্পনা ঠিকমতো হতে পারে। আপনারা যে চিলিং প্ল্যান্ট করার কথা ছিল সেই পরিকল্পনাটিকে বাস্তবায়িত করা যেতে পারে। আজকে সারা রাজ্যে একটা ভয়াবহ পরিস্থির সৃষ্টি হয়েছে, সেটাকে আপনি রক্ষা করতে পারবেন। এই বাজেটে সামান্য কিছু বাড়লেও বাজেট পরিকল্পনাতে খুব বেশি একটা বাড়েনি। গত বছর একটাতে ২২ কোটি আর একটাতে ৩৭ কোটি ছিল। সামান্যই বাড়িয়েছেন। বর্তমান পরিকল্পনাতে এটাকে খুবই স্বল্প বলে মনে

হয়। এইগুলিকে বাস্তবে রূপ দেবার জন্য বাজেট বরাদ্দে বেশি দাবি করা উচিত ছিল। আপনি সেদিক থেকে অক্ষম হয়েছেন বলে আমি এই বাজেটকে সমর্থন করতে পারছি না। এই বলে আমি বক্তব্য শেষ করছি।

## Eightieth Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I now present the Eightieth report of the Business Advisory Committee. The Commitee met in my chamber today and recommended the following programme of business from 16th April, 1986 to 28th April, 1986.

Wednesday, 16-4-1986 .. (i) Demand No. 74 [363—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding Panchayat)]

(ii) Demand No. 26 [260—Fire Protection and control]

(iii) Demand No. 40 [284—Urban Development, 484—Capital Outlay on Urban Developmenst and 684—Loans for Urban Development]—3 hours.

(iv) Demand No. 27 [265—Other Administrative Services]—1 hour.

Thursday, 17-4-1986 .. Demand No. 21 [255—Police]—4 hours.

Friday, 18-4-1986 .. (i) Demand No. 62 [320—Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries), 520—Capital Outlay on Industrial Research and Development (Excluding Public Undertakings and Closed and Sick Industries), 525—Capital Outlay on Tele-Communication and Electronics Industries and 720—Loans for Industrial Research and Development (Excluding Closed and Sick Industries)]

(ii) Demand No. 64 [328—Mines and Minerals]

(iii) Demand No. 82 [526—Capital Outlay on Consumer Industries (Excluding

Public Undertakings and Closed and Sick Industries) and 726—Loans for Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries)]

(iv) Demand No. 24 [258—Stationery and Printing]

(v) Demand No. 75 [500—Investments in General Financial and Trading Institutions and 700—Loans to General financial and Trading Institutions]

(vi) Demand No. 81 [523—Capital Outlay on Petroleum, Chemicals and Fertiliser Industries (Excluding Public Undertakings) and 723—Loans for petroleum Chemicals and Fertiliser Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries)]

(vii) Demand No. 76 [320—Industries (Public Undertakings), 505—Capital Outlay on Agriculture (Public Undertakings), 523—Capital Outlay on Petroleum, Chemicals and Fertiliser Industries (Public Undertakings), 520—Capital Outlay on Consumer Industries (Public Undertakings), 705—Loans for Agriculture (Public Undertakings), 722—Loans for Machinery and Engineering Industries, (Public Undertakings), 723—Loans for Petroleum Chemicals and Fertiliser Industries (Public Undertakings) and 726—Loans for Consumer Industries (Public Undertakings)]

(viii) Demand No. 61 [320—Industries (Closed and Sick Industries), 522—Capital on Machinery and Engineering Industries (Closed and Sick Industries), 526—Capital Outlay on Consumer Industries (Closed and Sick Industries), 529—Capital Outlay on

Other Industries (Closed and Sick Industries), 722—Loans for Machinery and Engineering Industries (Closed and Sick Industries), 723—Loans for Petroleum, Chemicals and Fertiliser Industries (Closed and Sick Industries) and 726—Loans for Consumer Industries (Closed and Sick Industries)]

(ix) Demand No. 84 [530—Investments in Industrial Financial Institutions (Excluding Public Undertakings) and 730—Loans to Industrial Financial Institutions (Excluding Public Undertakings)]—4 hours.

Monday, 21-4-1986 .. (i) Demand No. 63 [321—Village and Small Industries (Excluding Public Undertakings), 521—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) and 721—Loans for Village and Small Industries (Excluding Public Undertakings)]—2 hours.

(ii) Demand No. 22 [256—Jails]—1 hour.

(iii) Demand No. 57 [312—Fisheries, 512—Capital Outlay on Fisheries and 712—Loans for Fisheries]—1 hour.

Tuesday, 22-4-1986 .. (i) Demand No. 12 [241—Taxes on Vehicles]

(ii) Demand No. 68 [335—Ports Lighthouses and Shipping]

(iii) Demand No. 69 [336—Civil Aviation]

(iv) Demand No. 71 [338—Road and Water Transport Services, 538—Capital Outlay on Road and Water Transport Services and 738—Loans for Road and Water Transport Services]—2 hours.

(v) Demand No. 67 [334—Power Projects, 534—Capital Outlay on Power Projects and 734—Loans for Power Projects]—2 hours.

Wednesday, 23-4-1986 .. (i) Demand No. 32 [277—Education (Sports)]

(ii) Demand No.33 [277—Education (Youth welfare)]—1 hour.

(iii) Demand No. 66 [332—Multipurpose River Projects, 333—Irrigation, Navigation, Drainage and Flood Control projects 532—Capital Outlay on Multipurpose River Projects and 533—Capital Outlay on Irrigation, Navigation, Drainage and Flood Control Projects]—3 hours.

Friday, 25-4-1986 .. (i) Demand No. 47 [289—Relief on account of Natural Calamities]—1 hour.

(ii) Demand No. 36 [280—Medical and 480—Capital Outlay on Medical]

(iii) Demand No. 37 [281—Family Welfare]

(iv) Demand No. 38 [282—Public Health, Sanitation and Water Supply (Excluding Prevention of Air and Water Pollution and Sewerage and Water Supply)]

(v) Demand No. 78 [282—Public Health, Sanitation and Water Supply (Sewerage and Water supply) and 682—Loans for Public Health Sanitation and Water supply]—4 hours.

Monday, 28-4-1986 .. (i) Demand No. 25 [259—Public works, 277—Education (Excluding Sports and Youth Welfare (Buildings), 278—Art And Culture (Buildings), 280—Medical (Buildings), 282—Public Health, Sanitation and Water Supply (Excluding Prevention of Air and Water Pollution and Sewerage and Water Supply) (Buildings), 283—Housing (Buildings), 287—Labour and Employment (Buildings), 295—Other Social and Commu-

nity Services (Zoological and Public Gardens) (Buildings), 304—Other General Economic Services (Buildings), 305—Agriculture (buildings), 311—Dairy Development (Buildings), 320—Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries) (Buildings), 328—Mines and Minerals (Buildings), 459—Capital Outlay on Public Works, 477—Capital Outlay on Education Art and Culture (Sports) (Buildings), 477—Capital Outlay on Education, Art and Culture (Youth Welfare) (Buildings), 477—Capital Outlay on Education, Art and Culture (Excluding Sports and Youth Welfare) (Buildings), 480—Capital Outlay on Medical (Buildings), 481—Capital outlay on Family Welfare (Buildings), 482—Capital Outlay on Public Health, Sanitation and Water Supply (Buildings), 483—Capital Outlay on Housing (Buildings), 485—Capital Outlay on Information and Publicity (Buildings), 495—Capital Outlay on Other Social and Community Services (Buildings), 509—Capital Outlay on Food (Buildings), 510—Capital Outlay on Animal husbandry (Excluding Public Undertakings) (Buildings), 511—Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) (Buildings), 514—Capital Outlay on Community Development (panchayat) (Buildings), 514—Capital Outlay on Community Development (Excluding Panchayat) (Buildings), 520—Capital Outlay on Industrial Reserch and Development (Excluding Public Undertakings and Closed and Sick Industries) (Buildings), and 521—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings)]

(ii) Demand No. 70 [337—Roads and Bridges, 537—Capital Outlay on Roads and Bridges and 737—Loans for Roads and Bridges.

(iii) Demand No. 39 [283—Housing, 483—Capital Outlay on Housing and 683—Loans for Housing]—4 hours.

(iv) Demand No. 10 [239—State Excise]

(v) Demand No. 1 [211—State Legislative]

(vi) Demand No. 3 [213—Council of Ministers]

(vii) Demand No. 5 [215—Elections]

(viii) Demand No. 6 [220—Collection of Taxes on Income and Expenditure]

(ix) Demand No. 9 [235—Collection of Other Taxes on property and Capital Transactions]

(x) Demand No. 11 [240—Sales Tax]

(xi) Demand No. 13 [245—Other Taxes and Duties on Commodities and Services]

(xii) Demand No. 14 [247—Other Fiscal Services]

(xiii) Demand No. 16 [249—Interest Payments]

(xiv) Demand No. 20 [254—Treasury and Accounts Administration]

(xv) Demand No. 28 [266—Pensions and Other Retirement Benefits]

(xvi) Demand No.30 [268—Miscellaneous General Services]

(xvii) Demand No. 46 [288—Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced persons and Repatritates and Welfare

of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes)]

(xviii) Demand No. 48 [295—Other Social and Community Services (Excluding Zoological and Public Gardens), 495—Capital Outlay on Other Social and Community Services and 695—Loans for Other Social and Community Services]

(xix) Demand No. 49 [296— Secretarist—Economic Services]

(xx) Demand No. 51 [304—Other General Economic Services]

(xxi) Demand No. 53 [306—Minor Irrigation, 307—Soil and Water Conservation, 308—Area Development, 506—Capital Outlay on Minor Irrigation, Soil Conservation and Area Development and 706—Loans for Minor Irrigation, Soil Conservation and Area Development]

(xxii) Demand No. 73 [544—Capital Outlay on Other Transport and Communication Services]

(xxiii) Demand No. 86 [766—Loans to Government Servants etc. and 767—Miscellaneous Loans]—1 hour.

(a) There will be no Mention Cases on Friday, the 25th April, 1986.

(b) There will be no Questions for Oral Answer and Mention Cases on Monday, the 28th April, 1986.

I now request the Minister of state, Home (Parlimentary Affairs) Department, to move the motion for acceptance of the House.

**Shri Patit Paban Pathak :** Sir, কার্য উপদেষ্টা কমিটির ৮০ তম প্রতিবেদন সভায় যেভাবে উপস্থিত হল তা আমি সভার অনুমোদনের জন্য অনুরোধ জানাচ্ছি।

**মিঃ স্পিকার :** আশা করি এতে সভার অনুমোদন আছে।

**Voices :** হ্যাঁ।

এটা গৃহীত হল।

## Demand for Grants (Demand No. 55 & 56)

**শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এখানে পশুপালন এবং কিৎসা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের যে বাজেট, তাকে সমর্থন করতে গিয়ে কিছু প্রথমেই বলব, গ্রামীণ অর্থনীতির সার্বিক উন্নয়নের সঙ্গে স্বার্থ যেমন ভূমি সংস্কারের সঙ্গে নানাভাবে জড়িত, ঠিক তেমনি গ্রামীণ কৃষি অর্থনীতিতে কুটির শিল্প এবং লনের দিকটা অত্যন্ত গুরুত্বপূর্ণ। এই পশুপালনের মধ্যে দিয়ে একদিকে যেমন দেশের র পুষ্টিকর খাদ্য, যেমন— দুধ, ডিম, মাংস ইত্যাদির সংস্থান হয়, অন্য দিকে গ্রামের । ভূমিহীন ক্ষেতমজুর, ক্ষুদ্র ও প্রান্তিক চাষী এদের অতিরিক্ত কর্মের সংস্থানের সুযোগ হয়।

মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার আসার আগে কয়েকটি র্ষিকী পরিকল্পনা হয়ে গেছে। কিন্তু এই রাজ্যের দারিদ্র সীমার নিচে যারা বাস করেন—সেই ক্ষেতমজুর, ভূমিহীন তফসিলি সম্প্রদায়ের মানুষদের অর্থনৈতিক উন্নয়নের দিকে নজর হয়নি। বামফ্রন্ট সরকার এসে সেদিকে নজর দিয়েছেন। সেদিকে বিশেষ নজর দিয়ে ল্ড কাস্ট সম্প্রদায়, আদিবাসী, ক্ষুদ্র ও প্রান্তিক চাষী, ভূমিহীন ক্ষেতমজুরদের অর্থনৈতিক ন পশুপালনের বিশেষ বিশেষ প্রকল্প চালু করার মাধ্যমে তাদের মধ্যে হাঁস, মুরগি, গরু, , শূকর প্রভৃতি বিনামূল্যে সাহায্য হিসাবে দিয়েছেন। পশুপালন দপ্তরের গুরুত্ব যে ন্ট সরকার দিয়েছেন এটা তথ্য দেখলেই বোঝা যায়। কাশীবাবু বলে গেলেন 'বরাদ্দ না দরকার', 'গুরুত্ব নেই' ইত্যাদি কথা। কিন্তু দেখুন, ১৯৭৬-৭৭ সালে এই খাতে ন বরাদ্দ ছিল ৩২ কোটি ৬২ লক্ষ ৬২ হাজার টাকা, সেখানে ১৯৮৬-৮৭ সালের ট সেটা ৬৩ কোটি ৪৫ লক্ষ ১০ হাজার টাকায় দাঁড়িয়েছে। অর্থাৎ বরাদ্দ প্রায় ডবল ়। কাজেই গুরুত্ব যে দেওয়া হয়েছে সেটা এর থেকেই বোঝা যায়। পশ্চিমবঙ্গে পশু দের উন্নতির জন্য রাজ্য সরকার যেসব পরিকল্পনা বিগত ৮ বছর ধরে করেছেন সীমিত ক ক্ষমতা সত্ত্বেও, তার মূল লক্ষ্য হচ্ছে—সাধারণ মানুষের খাদ্য তালিকায় নিয়মিত যোগান অব্যাহত রাখা। অন্যদিকে বিদেশি গো-বীজের সাহায্যে বৈজ্ঞানিক প্রথায় কৃত্রিম ঘটিয়ে শঙ্কর জাতীয় গরু উৎপাদন করে দুগ্ধ উৎপাদন বাড়াবার ব্যবস্থা করা। গ্রামের শ্রেণীর জন্য স্বনির্ভর কর্মসংস্থান ব্যবস্থা এর মধ্যে দিয়ে হয়েছে এবং হচ্ছে। পশু-পাখীর প্রতিরোধের জন্য ব্যবস্থা করা হয়েছে এবং পশু হাসপাতালের সংখ্যা বাড়িয়ে চিকিৎসার বাড়ানো হয়েছে। এসব দিক থেকে বিরোধী দলের সদস্য কাশীবাবু যা বলে গেলেন ঠিক নয়, কারণ সেখানে শুধু তথ্য থেকে যা দেখতে পাচ্ছি তার নাম বলে দিচ্ছি। গো-উন্নয়ন প্রকল্প এতে ১৯৭৬-৭৭সালে ৪টি প্রকল্প ছিল, ১৯৮৪-৮৫ সালে ৮টি , আর একটি সম্পূর্ণ হয়েছে এবং অন্য আর একটি হচ্ছে, অর্থাৎ মোট ১০টি হয়েছে। গো-বীজ সংগ্রহ ও সংরক্ষণ কেন্দ্র ১৯৭৬-৭৭ সালে ২২টি ছিল, ১৯৮৪-৮৫ সাল ৩৯টি হয়েছে। বৈজ্ঞানিক গো-প্রজনন উপকেন্দ্র ১৯৭৬-৭৭ সালে ৯১৫টি ছিল, ১৯৮৪-ালে ১,৮৭১টি হয়েছে। পশুখাদ্য উৎপাদন কারখানা ১৯৭৬-৭৭ সালে ৩টি ছিল, -৮৫ সালে ৫টি কারখানায় দাঁড়িয়েছে। রাজ্যে দৈনিক গড় পশুখাদ্য উৎপাদন ১৯৭৬-হত ৪০ মেট্রিক টন, ১৯৮৪-৮৫ সালে ২০০ মেট্রিক টন হয়েছে, অর্থাৎ প্রায় ৫ গুণ

বেড়েছে। ডিমের উৎপাদন (বার্ষিক)—১৯৭৬-৭৭ সালে ছিল ৬,৭৬০ লক্ষটি, বর্তমানে ১৯৮৪-৮৫ সালে ১৫,১৮০ লক্ষটি ডিম উৎপন্ন হয়েছে, অর্থাৎ প্রায় ৩ গুণ উৎপন্ন হয়েছে। বার্ষিক দুধের উৎপাদন—১৯৭৬-৭৭ সালে ছিল ১০ লক্ষ ৬৪ হাজার মেট্রিক টন, বর্তমানে হচ্ছে ২৪ লক্ষ মেট্রিক টন, অর্থাৎ প্রায় আড়াই গুণ। শুধু তাই নয়, বেলগাছিয়া, কল্যাণী, দুর্গাপুর প্রভৃতি সমস্ত সরকারি ডেয়ারিগুলিতে ১৯৭৬-৭৭ সালে দুগ্ধের উৎপাদন ছিল ২.২৬ লক্ষ লিটার, সেখানে ১৯৮৩-৮৪ সালে ৪.৫৯ লক্ষ লিটার উৎপাদন হয়েছে। এক্ষেত্রে প্রায় ডবল উৎপাদন বেড়েছে। পশুখাদ্য উৎপাদনের জন্য বর্তমানে দুটি কারখানা উত্তরবঙ্গে তৈরি হয়েছে। চাহিদামতো পশুখাদ্য উৎপাদনের জন্য ১৯৮৪ সালে শিলিগুড়িতে ডেয়ারি অ্যান্ড পোলট্রি ডেভেলপমেন্ট কর্পোরেশনের অধীনে একটি কারখানা এবং অপারেশন ফ্লাড ২ এর অধীনে আর একটি কারখানা, মোট দুটি কারখানা—মোট দুটি কারখানা সেখানে স্থাপিত হয়েছে। আগে কিন্তু পশুখাদ্য উৎপাদনের কোনও কারখানা উত্তরবঙ্গে ছিল না। বৈজ্ঞানিক প্রথায় কৃত্রিম প্রজননের জন্য হীমায়িত পুরুষ গো-বীজ প্রথা চালু করবার উদ্দেশ্যে ৪৫ লিটার ক্ষমতাবিশিষ্ট একটি তরল নাইট্রোজেন প্রকল্প শিলিগুড়িতে স্থাপিত হয়েছে।

[6-30—6-40 P.M.]

ওনারা বললেন রাস্তায় দুধের গাড়ি খারাপ হয়ে যাচ্ছে বলে দুধ নষ্ট হয়ে যাচ্ছে। এই বাজেটের মধ্যে আছে দুগ্ধ পরিবহন ব্যবস্থা আধুনীকিকরণ করা হচ্ছে। কোথাও গাড়ি যদি খারাপ হয়ে যায় তাহলে বেতারের মাধ্যমে খবর পাওয়া যাবে এবং সেখানে গাড়ি গিয়ে দুধ নিয়ে চলে আসবে। সুতরাং আজকে আর দুধ পচে যাবার কোনও সম্ভাবনা নেই। পশুপালন কর্মসূচিকে স্বার্থক রূপায়ণ করতে এবং গৃহপালিত পশুদের সুস্থ্য সবল এবং উৎপাদন মুখী রাখার জন্য গ্রামাঞ্চলে অনেক পশু চিকিৎসা হাসপাতাল, ডিসপেনসারী, পশু চিকিৎসা সহায়ক কেন্দ্র এবং ভ্রাম্যমান পশু চিকিৎসা সমবায় স্থাপিত হয়েছে। এই ব্যাপারে আমি একটা তুলনা মূলক পরিসংখ্যান দিচ্ছি। পশু হাসপাতাল ১৯৭৬-৭৭ সালে ছিল ৭৬টি এবং ১৯৮৩-৮৪ সালে সেটা হয়েছে ৫৪১ টি। ভ্রাম্যমান চিকিৎসা কেন্দ্র ১৯৭৬-৭৭ সালে ছিল ৩০ টি এবং ১৯৮৩-৮৪ সালে সেটা বেড়ে দাঁড়িয়েছে ৮৩টি। প্যাথোলজিক্যাল ল্যাবোরেটরি ১৯৭৬-৭৭ সালে ছিল ২৪টি এবং ১৯৮৩-৮৪ সালে সেটা দাঁড়িয়েছে ৩৫টি। চিকিৎসা সহায়ক কেন্দ্র ১৯৭৬-৭৭ সালে ছিল ৫২০ টি এবং ১৯৮৩-৮৪ সালে সেটা হয়েছে ৫২৮টি। যক্ষা নিয়ন্ত্রণ কেন্দ্র ১৯৭৬-৭৭ সালে ছিল না, ১৯৮৩-৮৪ সালে ৩টি কেন্দ্র স্থাপন হয়েছে। যক্ষা রোগ গরুর মধ্যে দিয়ে এসে মানুষের মধ্যে সংক্রামিত হয়ে থাকে। যক্ষা রোগ নিয়ন্ত্রণ কেন্দ্র আগে ছিল না, সেই জায়গায় ৩ টি যক্ষা রোগ নিয়ন্ত্রণ কেন্দ্র স্থাপিত হয়েছে। বিভিন্ন পশু রোগ প্রতিষেধক টিকা উৎপাদনের উদ্দেশ্যে বেলগাছিয়ায় বায়োলজিক্যাল প্রোডাকশন ডিভিসনের অধীনে বিভিন্ন প্রকার প্রতিশেধক টিকা উৎপাদনের ক্ষেত্রে ১৯৮৪-৮৫ সালে ১৯৭৬-৭৭ সালের তুলনায় ৫ লক্ষাধিক ডোজ টিকা প্রস্তুত করতে সক্ষম হয়। পশু চিকিৎসা কর্মসূচিকে আরো ব্যাপক ভাবে কার্যকর করার জন্য ১৯৮২ সাল থেকে হরিণঘাটায় ১ বছরের পাঠক্রম ভেটেরিনারী কম্পাউন্ডার ও ড্রেসারের জন্য চালু করা হয়েছে। সুন্দরবনে ভ্রাম্যমান স্পিড বোটের মাধ্যমে পশু চিকিৎসালয় চালু করা হয়েছে। ওনারা বলে গেলেন ১৯৮২ সাল থেকে অপারেশন ফ্লাড প্রোগ্রাম ফ্লাডে পরিণত হয়ে গেছে। হুগলি জেলায় যে প্রতিষ্ঠান গড়ে উঠেছে

দামোদর মিল্ক ইউনিয়ন তার সঙ্গে আমি যুক্ত। অপারেশন ফ্লাড, এটা কেন্দ্রীয় সরকারের স্কীম রাজ্য সরকারের নয়। কিন্তু এর উন্নতির সাধনের জন্য এটা আমাদের রাজ্য সরকার হাতে নিয়েছেন। অপারেশন ফ্লাডের কার্যক্রম হচ্ছে পশু পালনে বৈজ্ঞানিক প্রথা অবলম্বনের সাহায্যে দুধের উৎপাদন বৃদ্ধি করা সমবায় প্রতিষ্ঠানের মাধ্যমে উৎপাদকদের সংগঠিত করে দুগ্ধ বিপণন ব্যবস্থা নিশ্চিত করা। এই প্রকল্পে বরাদ্দ অর্থের পরিমাণ ৫১ কোটি ১৬ লক্ষ টাকা। এর ৭০ ভাগ কেন্দ্রে ঋণ এবং ৩০ ভাগ অনুদান এবং এই টাকা আই.ডি.সি-র কাছ থেকে পাওয়া যায়। ৫ লক্ষ দুগ্ধ উৎপাদককে এই প্রকল্পের আওতায় আনা হবে। ৮ লক্ষ দুগ্ধবতি গাভী এই প্রকল্পের আওতাভুক্ত হবে। এই প্রকল্পের উৎপাদক সদস্যরা পাবেন আধুনিক পদ্ধতিতে সংকর প্রজনন ব্যবস্থা, ব্যাপক ভাবে বিনা মূল্যে পশু চিকিৎসার ব্যবস্থা, অল্পমূল্যে পশুখাদ্য সরবরাহ। এই প্রকল্পের মাধ্যমে স্থায়ী পদ সৃষ্টি করে বেকার যুবকদের সমবায় সমিতিরি মাধ্যমে কাজ দেওয়া হবে। ত্রিস্তর বিশিষ্ট সমবায় কাঠামোর মাধ্যমে কাজ করা হয়। শীর্ষে আছে ওয়েস্ট বেঙ্গল কো-অপারেটিভ মিল্ক প্রডিউসার্স ফেডারেশন লিমিটেড, দ্বিতীয় হচ্ছে জেলা দুগ্ধ সমবায় ইউনিয়ন এবং তৃতীয় হচ্ছে প্রাথমিক (গ্রাম্য) সমবায় সমিতি। এই সমিতিগুলি প্রধান সংস্থা হিসাবে পশ্চিমবঙ্গ কো-অপারেটিভ মিল্ক প্রডিউসার্স ফেডারেশন হিসাবে কাজ করে। ১০টি জেলা এই প্রকল্পভুক্ত। জেলাগুলি হল দার্জিলিং, জলপাইগুড়ি, পশ্চিম দিনাজপুর, নদীয়া, ২৪-পরগনা, মেদিনীপুর, মালদা, হাওড়া, মুর্শিদাবাদ এবং হুগলি। বর্ধমানে এবং আরো ২-৩ টি জেলাতে সমবায় দুগ্ধ ইউনিয়ন গঠন করা হবে। এর ফলে কি সাফল্য এসেছে সেটা আমি ফিগার দিয়ে দেখিয়ে দিচ্ছি। এর ফলে দুধের উৎপাদন বেড়েছে। সুসংগঠিত প্রাথমিক সমবায় সমিতি সংখ্যা ১০৭২, যোগদানকারি দুগ্ধ উৎপাদক সদস্য সংখ্যা ৫৪১১১, কৃত্রিম গো-প্রজনন সংখ্যা ২,৩৫,৭১৪, আওতাভুক্ত গবাদি পশু সংখ্যা ১,৪৮,৪৫৬, চিকিৎসা প্রাপ্ত গবাদি পশু সংখ্যা ২,৯৭,৬১৪, সংকর গো-বৎস জন্ম সংখ্যা ৪৪,১৯৫, কৃত্রিম প্রজনন কেন্দ্র সংখ্যা ৪৩৫, দৈনিক গড় দুধ সংগ্রহের পরিমাণ ২৯,০৬০ লিটার, নতুন কর্মসংস্থানের সংখ্যা ৬১৭। মাদার ডেয়ারি থেকে কলকাতায় ৩ লক্ষ ৩০ হাজার লিটার দুধ প্রতিদিন যোগান দেওয়া হয়। এছাড়া যে মিনি ডেয়ারি রয়েছে তার সংখ্যা হচ্ছে ৮৮টি, তার সংখ্যা আরও ১৪টি বাড়ানো হয়েছে। এছাড়া, আরও ১২টি মিনি ডেয়ারি তৈরি হচ্ছে। অর্থাৎ মোট মিনি ডেয়ারির পরিমাণ হবে ১১৪টি। দামোদর মিল্ক ইউনিয়ন শুরুতেই—আমাদের অভিজ্ঞতা হয়েছে তাতে দেখলাম প্রথম বছরে ৬০,০০০ হাজার টাকা লাভ করেছে। মাননীয় বিরোধী দলের সদস্য বললেন যে আমাদের এখানে যে দুধ উৎপাদন হয় তা থেকে চাহিদা মেটে না, বাইরে থেকে দু'হাজার কিলোমিটার দূর থেকে দুধ আনতে হয়। পশ্চিমবাংলায় যে দুধ উৎপাদন হয়, তা থেকে শতকরা পঞ্চাশ ভাগ দুধ দিয়ে ছানা তৈরি হয়ে থাকে। কে.সি.দাস, ভীমচন্দ্র নাগ প্রমুখ মিষ্টান্ন ব্যবসায়ীরা ঐ দুধ থেকে ছানা কেটে রসোগোল্লা তৈরি করে টিনড করে বিদেশে সরবরাহ করে বিদেশি মুদ্রা অর্জন করে আনছেন। বাকি পঞ্চাশ ভাগ দুধ দিয়ে স্বভাবতই মানুষের চাহিদা মেটান যায় না। এটা খুবই স্বাভাবিক ব্যাপার। দুধের ঘাটতি এই কারণে হতে পারে। এই ঘাটতি পুরণের জন্য অপারেশন ফ্লাডের মাধ্যমে দুধের চাহিদা পুরণের ব্যবস্থা হচ্ছে। কেন্দ্রীয় সরকার এফ.সি.আইয়ের মাধ্যমে উদ্বৃত্ত রাজ্যগুলি থেকে বিভিন্ন ঘাটতি রাজ্যগুলিতে যেভাবে খাদ্য সরবরাহ করে থাকেন, ঠিক তেমনি ভাবেই কেন্দ্রীয় সরকার একটা পরিকল্পনা করেছেন উদ্বৃত্ত রাজ্য থেকে ঘাটতি রাজ্যগুলিতে তাঁরা দুধের সরবরাহ

করবেন। সেই পরিকল্পনা অনুযায়ী 'ন্যাশনাল মিল্ক ব্যাঙ্ক' এর মাধ্যমে উদ্বৃত্ত রাজ্যগুলি থেকে দুধ সংগ্রহ করে বোম্বাই, দিল্লি প্রভৃতি রাজ্যগুলির মতো পশ্চিমবাংলাতেও দুধের যোগান দিয়ে চাহিদা মেটাবেন। আমরা পশ্চিমবাংলা সরকারের পক্ষ থেকে শিশু, দরিদ্র মানুষদের জন্য সেই দুধ উদ্বৃত্ত রাজ্যগুলি থেকে যদি আমদানি করার চেষ্টা করি, তাহলে এরমধ্যে অন্যায়ের কী আছে? এতে অন্যায় তো কিছু নেই। আমরা এই ভাবে দুধের ঘাটতি মেটাবার চেষ্টা করছি এবং তা করছি কেবলমাত্র শিশু, দরিদ্র মানুষদের খাওয়াবার জন্য। বিরোধীদলের সদস্য এখানে বলেছেন যে, এখানে সরকারি উদ্যোগে পরিচালিত প্রতিষ্ঠানে দুধ উৎপাদনের ক্ষেত্রে লোকসান হচ্ছে। আমরা এখানে জনসাধারণের মধ্যে যে দুধ বিক্রি করি, তা সাবসিডাইজড রেটেই বিক্রি করে থাকি। বিভিন্ন ডেয়ারিতে যে লোকসান হচ্ছে তার প্রকৃত কারণটা কি? তার আসল কারণ হচ্ছে এই যে, আমরা এই প্রতিষ্ঠানকে কখনও অন্য সাধারণ ব্যবসায়িক প্রতিষ্ঠানের মতো চিন্তা করি না। এটা কোনও ব্যবসায়িক প্রতিষ্ঠান নয়। এটা একটা সেবামূলক প্রতিষ্ঠান। সেজন্য আমরা কিছু ভরতুকি দিয়ে তা জনসাধারণের কাছে বিক্রি করে থাকি। এছাড়া অন্য যে প্রশ্ন এর পিছনে আছে, তা হচ্ছে কেন্দ্রীয় সরকার বিভিন্ন সময়ে যেভাবে সমস্ত জিনিসপত্রের দাম বাড়াচ্ছেন, বিভিন্ন সময়ে পেট্রোল, ডিজেলের দাম ও ট্রেন ভাড়া যেভাবে বাড়াচ্ছেন, তারফলে আমাদের বাইরে থেকে দুধ আনতে গিয়ে ট্রান্সপোর্ট কস্ট অনেক বেড়ে যাচ্ছে। এই জন্যই আমাদের প্রোডাকশন কস্ট অনেক বেড়ে যাচ্ছে। তবে তুলনামূলক ভাবে কিন্তু আমাদের সরবরাহকৃত দুধের দাম সেই ভাবে বাড়ানো হয়নি। মাদার ডেয়ারি যে দামে এখানে দুধ সরবরাহ করেন, আমরা রাজ্য সরকারের পক্ষ থেকে তার চাইতে এক টাকা দামে বিক্রি করার চেষ্টা করছি। গরিব জনসাধারণ ও শিশুদের একটু দুধ খাওয়াবার স্বার্থেই আমাদের এটা করতে হচ্ছে। বিরোধী পক্ষের মাননীয় সদস্য এই ব্যাপারে আধুনিকীকরণের স্বপক্ষে মতো প্রকাশ করেছেন। তিনি বলেছেন, এর আধুনিকীকরণ এর ব্যবস্থা করা উচিত। আমি তাঁর সঙ্গে একমত। তবে তিনি আমাদের আধুনিকীকরণের ব্যাপারে কোনও পরিকল্পনা নেই বলে যা বলেছেন, তা কিন্তু ঠিক নয়। আমাদেরও আধুনিকীকরণের পরিকল্পনা আছে এবং সেই অনুযায়ী আমরা আধুনিকীকরণের জন্য চেষ্টা করছি। আমাদের দু'হাজার কিলোমিটার দূরে অবস্থিত রাজ্য গুজরাট থেকে দুধ আমদানি করতে হচ্ছে। গুজরাট থেকে বোম্বাই এবং দিল্লিতে দুধের যোগান যায়। বর্তমানে আমুলের একচেটিয়া বাজার হচ্ছে বোম্বাইয়ে। গুজরাট রাজ্য থেকে যেমন ভাবে বোম্বাই ও দিল্লিতে দুধ সরবরাহ করা হচ্ছে, তেমনি ভাবে তাঁরা কলকাতাতেও যোগান দিচ্ছেন। আমাদের এখানে দুধের ঘাটতি আছে। সুতরাং সেই ঘাটতি পুরণের জন্য অন্য রাজ্য থেকে দুধ আমদানি নিশ্চয়ই অন্যায় নয়? আমাদের সীমিত আর্থিক ক্ষমতা এবং নানা অসুবিধা সত্ত্বেও গত আট বছরে এ রাজ্যে পশুপালন ও পশু চিকিৎসার ক্ষেত্রে আমাদের যে অগ্রগতি ঘটেছে, তা সম্ভব হতে পেরেছে জনসাধারণ, ত্রি-স্তরীয় পঞ্চায়েতী ব্যবস্থা এবং সরকারি কর্মচারিদের অকুণ্ঠ সহযোগিতার জন্যই। গ্রামাঞ্চলে ত্রি-স্তরের পঞ্চায়েত সংগঠন পশ্চিমবঙ্গ বামফ্রন্ট সরকারের কর্মসূচি রূপায়ণের কাজ ত্বরান্বিত করেছে। পশু রোগ দ্রুত প্রতিরোধ করে অর্থনৈতিক দিক দিয়ে দুর্বলতর জনসাধারণ, তফসিলি ও আদিবাসী ভূমিহীন ও প্রান্তিক চাষীদের জন্য জনকল্যাণমূলক প্রকল্প রূপায়িত করতে যথেষ্ট সাহায্য করেছে সকল স্তরের কর্মচারিদের আকুণ্ঠ উদ্যোগ ও সহযোগিতা। বিশেষ করে প্রাকৃতিক বিপর্যয়ের সময়ে, খরা ও বন্যার সময়ে পঞ্চায়েত সংগঠনগুলি যথেষ্ট সাহায্য করেছে।

পশ্চিমবঙ্গে ভূমি সংস্কার-এর ক্ষেত্রে অপারেশন বর্গা গরিব চাষীদের খাজনা ছাড় প্রভৃতি কর্মসূচির পাশাপাশি গ্রামের গরিব কৃষকদের অতিরিক্ত উপার্জ্জন ও কর্মসংস্থানের কাজে পশু পালনের ভূমিকা অত্যন্ত গুরুত্বপূর্ণ তা জনসাধারণের অভিজ্ঞতায় বুঝেছেন। এই বলে মাননীয় মন্ত্রী মহাশয় কর্তৃক আনীত এই ব্যয়-বরাদ্দের প্রতি আমার সমর্থন জ্ঞাপন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার। আমাদের বিধানসভার একজন মাননীয় সদস্য এখানে যে বক্তব্য রাখলেন, আশাকরি আপনি তা শুনেছেন। উনি এখানে যে ভাষণ দিলেন সে ব্যাপারে ..The minister is competent enough to give replies to the points raised by us. But I find the Hon'ble member while making his submission just now, mentions that has done this and that so the entire speech of the member should be expunged.

**Mr. Deputy Speaker :** Mr. Bapuli, this is not point of order, please sit down.

[6-40—6-50 P.M.]

**ডাঃ সুশোভন ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের পশুপালন এবং পশুচিকিৎসা বিভাগের মন্ত্রী যে বাজেট বরাদ্দ পেশ করেছেন আমি শুধুমাত্র তার বিরোধিতা করে কথাবার্তা বলছি না, আমার কয়েকটি জায়গায় অসঙ্গত মনে হয়েছে, সেটি আমি মন্ত্রী মহাশয়ের অবগতির জন্য কথাটি রাখছি। আমি বিরোধিতা করছি এই কারণে যে আমাদের মাননীয় সদস্য একটু আগেই সারাক্ষণ ধরে বলে গেলেন যে ওরা কি করেছেন আর আমরা কি করছি। আজকে আমরা বিধানসভার সদস্য, সুতরাং এই সরকারের একটা অংশ। কি করতে পেরেছি আর কি করতে. পারিনি তার বিরোধিতা করবার জায়গা এটা নয়। মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে রাজ্য সরকার ৬০ কোটি মানুষের ১৯৮৫-৮৬ সালের মধ্যে ২৪ কোটি মেট্রিক টন দুধ সরবরাহ দিতে পারব। আমি আপনার কাছে জানতে চাই দুধের উৎপাদন কতটা এবং কতটা গুঁড়ো দুধ এবং বাটার ওয়েল মেশানো হয়। এই তথ্য কিন্তু বাজেটে স্থান পায় নি এবং স্থান পেলেও সেই তথ্যের বিহিত করতে আপনার অসুবিধা আছে। মাননীয় মন্ত্রী মহাশয় আপনি জানেন যে ভারতবর্ষে সারা পৃথিবীতে যে জনসংখ্যা তার অর্দ্ধেক গরু আমাদের ভারতবর্ষে আছে। কিন্তু এই ভারতবর্ষেই ১৫ হাজার শিশু তাদের দৃষ্টিহারা। আপনি গ্রামের মানুষের কাছে, গ্রামের শিশুদের কাছে দুধ পৌছে দিতে পারেন নি। একথা কেউ অস্বীকার করতে পারবেন না যে আমাদের সরকার পারেনি। আপনি আজকে প্রশ্নোত্তরের সময়ে বলেছেন যে ভরতুকি দিয়েছেন। ভরতুকি কত পরিমাণ আমার জানা নেই। তবে একটা জায়গায় অসঙ্গত হয়েছে যে ভরতুকি দিয়েছেন কোথায়—কলকাতার মানুষের কাছে, ভরতুকি দিয়েছেন কোথায় না দুর্গাপুর, বর্ধমানের মানুষের কাছে। কিন্তু আমাদের গ্রাম বীরভূম জেলায় গরিব মানুষদের দিকে তাকিয়ে কোনও ভরতুকি দিয়েছেন কি? আমরা যখনই কিছু বলতে যাই আপনারা বলেন কেন্দ্রে বিমাতৃসুলভ আচরণ, এক্ষেত্রে আমি প্রশ্ন করতে পারি আপনাদের এই রকম বিমাতৃসুলভ আচরণ কেন? যে কারণে গ্রামের সাধারণ গরিব মানুষ এবং শিশুদের দুধ দিতে পারেন না। আপনারা যে গুঁড়ো দুধ এবং বাটার অয়েল কিনে

যে সমস্ত বড় লোক সুইডেনে বসবাস করেন, কোপেনহেগেনে বসবাস করেন তাদের ভরতুকি দিলেন অথচ ওই দুধটার গ্রামের গোয়ালাদের কাছ থেকে কিনে তাদের ভরতুকি দিতে পারতেন না? তাদের ভরতুকি দিয়ে ৫ টাকা দরে দুধ কিনে ৪ টাকা দরে বিক্রি করতে পারতেন। আপনারা তো গরিব মানুষদের ভরতুকি দিতে পারতেন কিন্তু তা না করে বড়লোকদের যারা বড়লোক গোয়ালা তাদের আরো বেশি করে ভরতুকি দিচ্ছেন। মাননীয় মন্ত্রী মহাশয় আমাদের চিন্তা করতে হবে আমাদের অধিকাংশ মানুষ যারা একথালা ভাত, কিছু আলু এবং সব্জি খেয়ে বেঁচে থাকেন। আমাদের সুষম খাদ্যের প্রয়োজন শরীরের তাগিদে, শরীরকে ব্যবহার করার তাগিদে। কিন্তু সেই সুষম খাদ্যের যোগান আমাদের রাজ্য সরকার করতে পারেননি, কেন্দ্রীয় সরকার করতে পারেন নি এতদিনের মধ্যে। গরিব দেশ আমাদের এর দুধের যোগানের জন্য বাড়ি-বাড়ি গো-পালন করতে পারেন, শূকর পালন, হাঁস-মুরগি এইসব ক্ষেত-খামারে করতে পারেন। ভারত সরকার পারেননি, রাজ্য সরকারও এটা পারেনি। এই কথা অস্বীকার করলে চলবে না যে আপনি বলেছেন ৯০ হাজার পরিবারে পশুপালন, গবাদি পশুপালন বাড়াতে পেরেছেন। কিন্তু আপনার সেই তথ্য জানা নেই যে গ্রামের গরিব মানুষের পাতে এক টুকরো মাছ, এক টুকরো ডিম বা এক টুকরো মাংস পৌঁছে দিতে পারেন নি। আমাদের এখানে একজন মাননীয় সদস্য বললেন যে এই বরাদ্দের ক্ষেত্রে আমরা ১৯৭৭ সালে যে বরাদ্দ আমরা করেছিলাম তার দ্বিগুণ বরাদ্দ আমরা এখন করেছি। মাননীয় মন্ত্রী মহাশয় পশুপালন বিভাগের ব্যয়-বরাদ্দ বাড়ালেই যদি উৎপাদন বাড়ত তাহলে আপনি যা বললেন ঐ ১৯৭৭ সালে রাজ্য সরকারি কর্মচারিরা যা মাইনে পেতেন আজকে তারা দ্বিগুণ মাইনে পাচ্ছেন। কিন্তু সাধারণ ভাবে দেখা গিয়েছে শ্রমিকরা বলছে যে তাদের কাছ থেকে আমরা আরো বেশি কাজ চাচ্ছি, সুতরাং বরাদ্দ বাড়ালেই যে আমাদের উৎপাদন বাড়বে এই কথা আমি মানতে রাজি নই। এই রাজ্যে আপনি বলেছেন যে ডিমের পরিমাণ বেড়েছে, কিন্তু ৭৭ সালে ডিমের উৎপাদন হত ৭ হাজার কোটি। এখন উৎপাদন হচ্ছে সেখানে ১৫ হাজার কোটি ডিম। আপনি বললেন কতখানি সরকারি ক্ষমতায় হয়েছে আর কতখানি বেসরকারিভাবে হয়েছে। যদি পশ্চিমবাংলার মানুষের কাছে এই ব্যাপারে দাবি রাখতে পারি তাহলে বলব আরামবাগের বলাইকৃষ্ণ রায় তিনি যে ডিমের উৎপাদন বাড়িয়েছেন তার জন্য তাকে ধন্যবাদ দেওয়া উচিত। এবং যিনি মুরগির মাংস বাজারে ২০ টাকা কে.জিতে এনেছেন এর জন্য তাকে ধন্যবাদ দেওয়া উচিত। মাননীয় মন্ত্রী মহাশয় পশু চিকিৎসার ব্যাপারে অনেক কথাই এখানে আলোচিত হয়েছে এবং হবে। কিন্তু আমাদেরকে দেখতে হবে গবেষণা ক্ষেত্রে আমরা ক'খানা বাড়িয়েছি। আমাদের রাজ্য সরকারের আমলে ক'খানা বেড়েছে—আমার মনে হয় এই বিষয়টা আপনাদের মনে বিশেষ স্থান পায়নি আজকে। গত বছরের বিতর্কের সময়ও আমি বলেছিলাম যে মাননীয় মন্ত্রী মহাশয় পশুপালন ও পশু চিকিৎসার ব্যাপারে যে বিপ্লব দাশগুপ্ত কমিশন বসানো হয়েছিল আজও তার রিপোর্ট পেলাম না, কেন যে দেরি হচ্ছে হয়ত টেকনিক্যাল কোনও ডিফিকালটি থেকে থাকবেও—সেই ব্যাপারে আপনাদের সুনির্দিষ্ট মতামত থাকলে জানাবেন। পশু চিকিৎসার জন্য যে হাসপাতালগুলি ব্যবহার করেছেন—১৯৭৭ সালে সেখানে ১১ শত হাসপাতাল ছিল, আর ৮৫ সালের শেষে সেখানে আমরা দেখছি ১৩৫০ টি হাসপাতাল হয়েছে। মাত্র আড়াই শত হাসাপাতাল বেড়েছে এই ৮ বছরের মধ্যে এবং যেখানে বেড়েছে সেখানে ভাড়া বাড়ি নিয়েছে। যার মধ্যে ৩টি ঘর এর মধ্যেই পশু চিকিৎসা

হবে কোথায় আবার প্যাথলজিস্টকে বসাবেন কোথায়, আবার ভ্রাম্যমান চিকিৎসার স্থানই বা করে দেবেন কোথায়? আমার বোলপুরের কটি ঘটনা আপনাদের নজরে আনছি—সেখানে ৩টি ঘর তার সঙ্গে ইন্ডোরের জন্য যে ঘর রাখা হয়েছিল সেটা সুইপার দখল করে বসেছে। সে সেই ঘরটা ছাড়ছে না। সে সমস্ত কর্মচারিদের বাথরুম পায়খানা ব্যবহার করছে। এখন যিনি চিকিৎসার জন্য আছেন তিনি যখন তাকে নোটিশ দিলেন ঘর ছেড়ে দেবার জন্য এবং বলা হল সরকারের কাছ থেকে বাড়ি ভাড়া আদায় ছাড়াও আপনি ঘর দখল করে রাখবেন কেন? তখন সেই কর্মচারী রাত্রের অন্ধকারে মত্ত অবস্থায় চিকিৎসককে এসে অপমান করে। সেই জন্য বলছি এটা আপনার গোচরে আনা হয়নি আজ পর্যন্ত, সেখানে কোনও রকম ব্যবস্থাও নেওয়া হয়নি। আমি আশা করছি আপনি একটা সুব্যবস্থা করবেন এই ব্যাপারে।

[6-50—7-00 P.M.]

ভ্রাম্যমান চিকিৎসক যারা আছেন তাদের যেসব গাড়ি আছে সেগুলি তেলের অভাবে এবং যন্ত্রপাতি খারাপ হওয়ার জন্য দিনের পর দিন তারা বসে থাকে। যাবার সময় দেখেন যে পদে তাঁরা ঢুকেছিলেন সেই পদ থেকে বের হয়ে যাচ্ছেন। প্যাথলজিস্ট, ভ্রাম্যমান চিকিৎসক যাঁরা আছেন তাঁরা কোনও এন.পি.এ পান না এটা একটু দেখবেন। এবার কিছু রোগের কথা বলব। আপনি জানেন পশ্চিম বাংলার বুকে ইন্ডারপেস্ট রোগ ভীষণভাবে ছড়িয়ে পড়েছে যার ফলে গ্রামের মানুষ চাষীরা ভীষণভাবে আতঙ্কগ্রস্ত। অথচ এবিষয়ে আমরা বিশেষ কোনও ব্যবস্থা নিতে পারিনি। এখনও পর্যন্ত ভ্যাকসিনের সুরাহা করতে পারিনি কেন সেটা জানাবেন। ৩/৪ বছর আগে আপনারা টিবি এবং ব্রুসোলিসিস রোগের জন্য ২টি কেন্দ্র এবং গবেষণাগার স্থাপন করার উদ্যোগ নিয়েছিলেন, কিন্তু আজ পর্যন্ত তার কিছু করতে পারেননি। অথচ এই দুটি রোগ উত্তোরত্তর বৃদ্ধি পাচ্ছে। ডাক্তারেরা যে চিকিৎসাই করুন না কেন গ্রামের মানুষদের পোস্টার, সেমিনারের মাধ্যমে যদি পশু পরীক্ষার সাধারণ অসুখ সম্বন্ধে সাধারণ জ্ঞান দিতে পারেন তাহলে অনেক পশু পক্ষীদের বাঁচানো যেতে পারে এবং তাদের রক্ষণাবেক্ষণ করা যেতে পারে। এই কথা বলে আমি শেষ করছি।

**শ্রী কমলাক্ষী বিশ্বাস ঃ** উপাধ্যক্ষ মহাশয়, এই দাবিকে সমর্থন করে আমি ২/১টি কথা বলতে চাই। গ্রামীণ অর্থনীতির ক্ষেত্রে পশুপালন একটা অত্যাবশ্যকীয় পরিকল্পনা। এর মধ্য দিয়ে গ্রামীণ অর্থনীতিকে পুনরুজ্জীবিত করা যায়। এ ক্ষেত্রে পশুপালন একটা গুরুত্বপূর্ণ অধ্যায় সৃষ্টি করতে পারে এবং গ্রামের বেকার সমস্যা দুর করা যায়। ক্ষুদ্র প্রান্তিক চাষী, তফসিলি জাতি এবং উপজাতিদের পশুপালনের মধ্যে দিয়ে স্বনির্ভর করা যেতে পারে। এস.সি., এস.টি বিভাগ থেকে যেসমস্ত লোক দারিদ্র সীমার নিচে বাস করে তাদের উপরে তোলার জন্য পশু পালনের ব্যবস্থা আছে। এর মধ্যে দিয়ে মাংস, দুধ, ডিম ইত্যাদি সরবরাহের ব্যবস্থা থাকলে দেশের জনসাধারণের উপকার হবে। দারিদ্র সীমার নিচে পড়ে আছে যেসব পরিবার তারা যাতে বিভিন্ন সময়ে বিভিন্ন পরিকল্পনার মধ্যে দিয়ে গরু, ছাগল, মহিষ, হাঁস, মুরগি ইত্যাদি পালন করতে পারে সে ব্যবস্থা করা হয়েছে। এইভাবে গ্রামের মানুষকে স্বাবলম্বী করবার যে চেষ্টা করা হচ্ছে তাতে দেশের লোক উপকৃত হচ্ছে। দেশের মাংসের যে চাহিদা ছিল সেই চাহিদা পূরণের ক্ষেত্রে বিভিন্ন পরিকল্পনার মধ্য দিয়ে পশ্চিমবঙ্গ সরকার ১৯৮৫-৮৬ সালের প্রায় ২ লক্ষ লোকের মধ্যে বিনা মূল্যে হাঁস, মুরগি, গরু, শূকর, ছাগল

বিতরণ করেছেন এবং বিতরণ করে তাদের স্বনির্ভর করার যে পরিকল্পনা ছিল সেটা ঠিক ঠিকভাবে করেছেন। কিন্তু গ্রামের লোকেরা কোনও সময় এই প্রকল্প জানার জন্য যখন বিভিন্ন কেন্দ্রে বি ডিও অফিসে যেখানে যে ন দরকার সেখানে যায় তখন সেখানে গিয়ে এই সব অফিসারদের কাছ থেকে ঠিকমতো উপদেশ না পাওয়ার জন্য তাদের নিজস্ব গরু, ছাগল, মহিষ যেগুলি তারা ঋণ আকারে নিয়েছিল সেগুলি চিকিৎসার অভাবে অসময়ে মারা যায়, ফলে এইসব গরিব মানুষ যাদের উন্নতি করার জন্য চেষ্টা করেছিলেন সেটা কিছু পরিমাণ ব্যাহত হয়েছে। পশ্চিমবঙ্গে ভাল গরু উৎপন্ন হয় না, পশ্চিমবঙ্গের বাইরে থেকে বিভিন্ন জাতের গরু এখানে আমদানি করতে হয়। হাজার হাজার গরু ট্রেন লাইনে, হাঁটা পথে বিভিন্ন জায়গা থেকে আসে। উত্তর প্রদেশ, পাঞ্জাব, হরিয়াণা প্রদেশ থেকে যেসব গরু আসছে তাদের প্রতিষেধক টিকা না দিয়েই এখানে নিয়ে আসা হচ্ছে, ফলে পশ্চিমবঙ্গে পৌছেই সেই গরু মরতে আরম্ভ করে। সেই গরুর যে রোগ সেই রোগ আমাদের গ্রামে যেসমস্ত গরু আছে তাদের মধ্যে ব্যাপকভাবে ছড়িয়ে মহামারি আকার ধারণ করে এবং পশ্চিমবঙ্গের হাজার হাজার গরু বিনা চিকিৎসায় মারা যায়। আমাদের কৃষকদের এই রোগের চিকিৎসার জন্য ডাক্তারের কাছে যেতে হবে কিনা এই বিচার বুদ্ধি না থাকার জন্য অসুবিধা হয়। তাই মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করব সেমিনার করে কোন ধরনের রোগের জন্য কোনও চিকিৎসকের কাছে যেতে হবে এটা কৃষকদের মধ্যে প্রচারের ব্যবস্থা করা দরকার। পুষ্টিকর খাদ্যের মধ্যে দুধ একটা অন্যতম খাদ্য যা মানুষের জন্ম থেকে আরম্ভ করে সমস্ত জীবনে তার প্রয়োজন। সেই দুগ্ধ প্রকল্প ১৯৫০ সালে পশ্চিমবঙ্গে যখন তৈরি করা হয় তখন দুটো মাত্র স্কীম ছিল—হরিণঘাটা এবং বেলগাছিয়া। এই দোহ উন্নয়ন পরিকল্পনায় আমরা ৩৫ হাজার লিটার দুধ নিয়ে আরম্ভ করি। বর্তমানে চাহিদার তুলনায় যোগান যথেষ্ট না হলেও অনেকখানি উন্নতি হয়েছে। উন্নতমানের গরু আমাদের দেশে আমদানি হলে বেশির ভাগ ক্ষেত্রে দেখা যায় গরু আসার সঙ্গে সঙ্গে মাতাত্মক রোগ আরম্ভ হয় এবং কৃষকদের বুদ্ধি বিবেচনার অভাবে গরুগুলি অসময়ে মারা যায়। ফলে কৃষকরা যে লোন নিয়ে গরুগুলি কিনে সেই লোন দিতে পারেন না, তারা দেনাগ্রস্ত হয়ে একটা দুর্বিসহ অবস্থার মধ্যে পড়ে। সেজন্য যেসব প্রকল্পের মধ্য দিয়ে গরু দেবার ব্যবস্থা আছে কৃশকরা যাতে ইনসিওরের টাকা পায় তারজন্য ইনসিওরের ব্যবস্থা করবেন। তারপর বিভিন্ন এলাকায় তফসিলি জাতি এবং উপজাতিদের জন্য কিছু আশ্রম হোস্টেল, ছাত্রাবাস আছে। যে টাকা ছাত্রদের দেওয়া হয় সেই টাকা দিয়ে দুধ এবং মাংস খাওয়া সম্ভব নয়। আপনি আদিবাসী এবং তফসিলি ছাত্রাবাস এবং আশ্রম হোস্টেলে সাবসিডাইজড রেটে দুধ, মাংস, ডিম সরবরাহ করতে পারেন কি না চিন্তা করে দেখবেন। এই কথা বলে আপনার বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[7-00—7-10 P.M.]

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আজকে মাননীয় পশুপালন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় ১৯৮৬-৮৭ সালের জন্য ২৩ কোটি ৬১ লক্ষ ১০ হাজার টাকার বাজেট বরাদ্দ পেশ করেছেন। মানুষের দৈনন্দিন জীবনে স্বাস্থ্য বিল্ড আপ করতে গেলে দুধের প্রয়োজন হয় সব চেয়ে বেশি। শিশু থেকে আরম্ভ করে বৃদ্ধ পর্যন্ত সকলেই এই দুধের উপর নির্ভরশীল। এছাড়া পশুপালনের আর যে আইটেমগুলি আছে সেগুলিকে আরো উন্নত

মানের করতে গেলে পশ্চিমবঙ্গের মানুষকে আরো সাহায্য করতে গেলে যে ব্যয় বরাদ্দ করা উচিত ছিল তার কিছুই হয়নি। মাননীয় মন্ত্রী মহাশয় স্বাধীনতা সংগ্রামে অনেক সংগ্রাম করেছেন, কিন্তু এই ক্ষেত্রে সরকারের সঙ্গে সংগ্রাম করে তিনি বেশি ব্যয় বরাদ্দ বাড়াতে পারেন নি। যে বরাদ্দ করেছেন এর থেকে অনেক বেশি বরাদ্দ করা উচিত ছিল, সেটা হয়নি। ভারতবর্ষ কৃষি প্রধান দেশ। আমরা ইন্ডাস্ট্রির মাধ্যমে এই বেকার সমস্যার সমাধান করতে পারি নি। বর্তমানে আরো ইন্ডাস্ট্রি করে যাওয়ায় বেকার সমস্যা অনেক বেশি বেড়ে গেছে। সেখানে সরকার যদি একটু চিন্তা করে দেখতেন তাহলে এই দপ্তরের মাধ্যমে অনেক বেকার সমস্যার সমাধান করতে পারতেন গ্রামবাংলায় এবং আরো বেশি করে টাকা বরাদ্দ করে গ্রামের মানুষকে এতে ইনভল্‌ভ করাতে পারতেন। এই পশুপালনের মাধ্যমে ডেয়ারি ফার্মের মাধ্যমে তিনি তাদের অনেক বেশি সাহায্য করতে পারতেন এবং এর দ্বারা বিশেষ করে পশ্চিমবঙ্গের আদিবাসী ও তফসিলি সম্প্রদায়ের মানুষের বিশেষ উপকার হত। যাই হোক তিনি যেসব কর্মোদ্যোগ নিয়েছেন তার জন্য আমি কনগ্র্যাচুলেশন জানাচ্ছি। কিন্তু তিনি যে উদ্যোগ নিয়েছেন তা আমাদের চাহিদার তুলনায় খুবই অল্প। সুতরাং আমাদের আরো বেশি সচেষ্ট হতে হবে যে, কিভাবে এই দুধ ও পশুপালনকে আরো উন্নত মানের করতে পারা যায়। এই পশুপালনের মাধ্যমে স্বনির্ভর কর্মসংস্থানের জন্য তিনি গো-উন্নয়ন প্রকল্প হাতে নিয়েছেন। আমরা বিদেশে গিয়ে দেখেছি সেখানে লোক সংখ্যা যেমন কম তেমনি সঙ্গে সঙ্গে গরুর সংখ্যাও কমে গেছে। কিন্তু সেই সব দেশ শুধু ভারতবর্ষ নয়, পৃথিবীর অন্যান্য দেশেও দুধ সরবরাহ করছে। যেমন সুইডেন, ডেনমার্ক ইত্যাদি ছোট দেশগুলি পৃথিবীর বিভিন্ন দেশে দুধ সাপ্লাই দিচ্ছে। এদের দেশের আয়তন কম, লোকসংখ্যা কম, গরুর সংখ্যাও কম, অথচ দুধ সাপ্লাই দিচ্ছে। তার কারণ সেখানে উন্নত মানের গরু আছে, তারা অনেক বেশি দুধ দেয়। একটা গরু সাধারণ অবস্থায় হয়ত ৭ কে জি দুধ দেয়, আর ওখানে ৩০/৪০ কেজি দুধ দেয়। আমাদের ক্লাইমেটিক কন্ডিশনে সেই ধরনের গরু হতে পারে না, এটা আমি বিশ্বাস করি না। সেখানে ৪০ কেজির কম দুধ দিলে সেই গরুকে ডেস্ট্রয় করে ফেলা হয়। কারণ তাকে পুষতে যে খরচ হয় তার চেয়ে আয় কম হয়, তাই ডেস্ট্রয় করে ফেলে। আপনাদের পাতকুয়োর মতো জ্ঞান তাই জানেন না। কিন্তু এটা জানা দরকার যে, তারা কিভাবে ব্রিডিং করে। মাননীয় মন্ত্রী মহাশয়ের দপ্তর যদি এইভাবে গরু উন্নত ধরনের প্রজননের ব্যবস্থা করাতে পারেন তাহলে ভালো হয়। তবে এই প্রসঙ্গে আমার সাজেশন, এটা শুধু বড় বড় শহরে বা মাঝারি শহরের মধ্যে সীমাবদ্ধ রাখলে চলবে না, এ জিনিস সুদূর গ্রামাঞ্চলের মধ্যেও ছড়িয়ে দিতে হবে। স্যার, আমরা দেখেছি, গ্রামাঞ্চলে এখনও ছোট ছোট গরু পোষা হয় যারা ১/২ কেজি করে দুধ দেয় যেগুলি ইকোনমিক্যাল ভ্যায়াবল হয় না। সেই সমস্ত গরু পুষতে যা খরচ হয় দুধের দাম থেকে সেই খরচা ওঠে না ফলে শেষ পর্যন্ত তারা সেগুলি স্লটার হাউসে পাঠাতে বাধ্য হয়। কাজেই সুদূর গ্রামাঞ্চলে পর্যন্ত লোককে শিক্ষা দিয়ে উন্নত ধরনের গো-প্রজননের ব্যবস্থা যদি করাতে পারেন তাহলে একদিকে যেমন দুধের যোগান বাড়বে অন্য দিকে গ্রামাঞ্চলের মানুষের আর্থিক অবস্থার উন্নতি বিধান ঘটবে। তবে এর সঙ্গে আরো যেটা দরকার সেটা হচ্ছে ডেয়ারির সংখ্যা বাড়ানো। আশেপাশে যদি ডেয়ারি না থাকে তাহলে সুদূর গ্রামাঞ্চলের মানুষরা সেই দুধ আনতে আনতেই তা নষ্ট হয়ে যাবে। কাজেই মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, এই ডেয়ারির সংখ্যা বাড়ানোর প্রতি নজর দিন। হয়ত

সরকারি অর্থে এবং পরিচালনায় এই ডেয়ারির সংখ্যা বেশি বাড়ানো যাবে না, অবশ্য সরকারি অর্থে হলে এর লোকসানও হয়ত বাড়বে, তাই আমার সাজেশন হচ্ছে, আপনি ইন্ডাস্ট্রিয়ালিস্ট বা ক্যাপিটালিস্ট যারা আছেন তারা যাতে ক্যাপিটাল লে আউট করেন এই ডেয়ারি করার জন্য সে জন্য তাদের এনকারেজ করুন। সেখানে যাতে লোকে ছোট ছোট ফার্ম করে তার জন্য তাদের উৎসাহিত করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি। এটা হলে গ্রামাঞ্চলে মানুষের গরু রাখতে উৎসাহিত হবেন এবং তারা ভালো দাম পেয়ে উপকৃত হতে পারবেন। আপনারা দুধে যে ভরতুকি দিচ্ছেন তার সুবিধা বড় বড় শহরে এবং তার আশেপাশের লোকরা পাচ্ছেন কাজেই মাননীয় মন্ত্রী মহাশয় যদি এই দিকে একটু নজর দেন তাহলে ভালো হয়। স্যার, আমরা দেখেছি, উত্তরপ্রদেশ, হরিয়াণা, পাঞ্জাব প্রভৃতি রাজ্য থেকে পশ্চিমবঙ্গে গরু চালান আসে, এখান থেকে কিন্তু কোনও গরু চালান হয় না। এখানে গরুর যে ব্রিডিং হয় তাতে ছোট ছোট গরু হয় এবং তার দুধও কম সেই কারণে এখান থেকে গরু বাইরে যায় না। আমরা দেখছি, উত্তরপ্রদেশ, হরিয়াণা, পাঞ্জাব প্রভৃতি রাজ্য থেকে গরু এনে মহাজনরা এখানে বিক্রি করে এবং সেখানে এমন কি ইনস্টলমেন্টেও তারা টাকা নেয়। এখানকার খাটালগুলিতে গেলেই দেখতে পাবেন এইভাবে গরু বিক্রি হচ্ছে এবং পশ্চিমবঙ্গের টাকা বাইরে চলে যাচ্ছে। মোষের ব্যাপারেও তাই। এখানেও সায়েনটিফিকভাবে ব্রিডিং করানো দরকার। অন্যান্য দেশে মোষের প্রচলন নেই কিন্তু আমাদের এখানে আছে। মোষের দুধ বেশি পাওয়া যায়, কাজেই এ দিকেও নজর দেওয়া দরকার। স্যার, বাইরে যে সমস্ত ডেয়ারি ফার্ম আছে সেখানে আমি দেখেছি সেই সমস্ত ডেয়ারি ফার্মের সঙ্গে বিরাট একটি ফাঁকা জায়গা থাকে যেখানে গরুগুলি চরে খায়। স্পেশ্যালি সমস্ত ফাঁকা জায়গায় যে ঘাস তৈরি হয় সেটাই তাদের মেন খাবার। এছাড়া ফডার ইত্যাদি তারা খায়। এর ফলে আমি শুনেছি তারা ভালো দুধ দেয়। গরু যাতে ঘুরে বেড়াতে পারে তার জন্য যে গ্রেজিং ল্যান্ড দরকার সেটা আমাদের এখানে নেই, আমাদের এখানে গরুগুলি প্রায় ব্যারেন ল্যান্ডে ঘুরে বেড়ায় যেখানে শুধু ধুলো ওড়ে এরই মধ্যে তারা এখানে ওখানে যদি কোথাও ঘাস থাকে তা খুঁটে খাবার চেষ্টা করে।

[7-10—7-20 P.M.]

কাজেই সায়েনটিফিক ওয়েতে যাতে এই খাবার জায়গা করা যায় সেদিকে নজর দেওয়া দরকার। মুরগির উন্নয়নে আমরা অনেক খানি অ্যাডভান্সড হয়েছি। আজকে গ্রাম, শহর চারিদিক থেকে মুরগি আসছে। এটাকে যদি ইন্ডাস্ট্রি হিসাবে ব্যবহার করা যায় তাহলে বহু বেকার ছেলের একসঙ্গে এমপ্লয়মেন্ট হতে পারে। এরই সঙ্গে সঙ্গে প্রোডাকশন বাড়লে দামও কমে যাবে। আমরা দেখছি দিনের পর দিন খাসির মাংসের দাম বাড়ছে। মুরগির মাংসের দামও বাড়ছে কিন্তু প্রোডাকশন যদি বেশি হয় তাহলে দামটা কমে যায়। আজকে চাহিদা এত বেশি যে সেই চাহিদা মেটাতে পারছেন না এবং তার ফলে দাম বেড়ে যাচ্ছে। সুতরাং এই ব্যাপারে যদি ট্রেনিং দেওয়া যায়, ছোট ছোট বেকার যুবকদের যদি দাদন দেওয়া হয় এবং সেই সঙ্গে টিভিতে রেডিওতে যে প্রচার করা হচ্ছে, সেটা যদি আরো বেশি করে করা যায়, তাদের যদি আরো উৎসাহিত করা যায় তাহলে যেমন ডিম, মুরগি বেশি পাওয়া যাবে, একটা সুষম খাদ্য পাওয়া যাবে তেমনি সঙ্গে সঙ্গে তাদের একটা আয়ের ব্যবস্থাও হবে। আমি আর একটা বিষয়ের প্রতি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে পিগারী।

পিগারী এমন একটা জিনিস যার চাহিদা আজকের দিনে খুব বেশি। এর থেকে এক্সপোর্ট হতে পারে। এর মাংস থেকে যে সসেজ তৈরি হয় সেটা এক্সপোর্ট করা যায়। কাজেই এই দিকে নজর দেওয়া দরকার। এটাকে যদি সায়েনটিফিক ওয়েতে করা যায় তাহলে এর থেকে অনেক টাকা উপার্জন হবে। আমার দার্জিলিংয়ে ক্যাভেন্ডারস ফার্ম আছে সেখানে আমরা দেখেছি যে ভাল ভাল জাতের শূকর আছে। সেখানে যে শূকর আছে তার কোয়ালিটি অনেক ভাল। আমাদের এখানে যে শূকর আছে সেটা ওখানকার সাইজের ১০ ভাগের এক ভাগও নয়। কাজেই এগুলি যদি ঠিক ভাবে ব্রিডিং করে করা যায় তাহলে এর থেকে একটা আর্থিক আয় হবে এবং সঙ্গে সঙ্গে বহু মানুষের একটা আয়ের ব্যবস্থা হবে। তারপরে ছাগল উন্নয়নও আমরা এখানে করতে পারি। পশ্চিমবঙ্গের ঘরে ঘরে ছাগল পালন করে। তার থেকে যেমন দুধ পাওয়া যায় তেমনি মাংসও পাওয়া যায়। আজকে দিনের পর দিন মাংসের দর বেড়ে যাচ্ছে। সুতরাং যদি এগুলিকে ব্রিডিং করে সায়েনটিফিক ওয়েতে করা যায় তাহলে এর থেকেও অনেক লাভ হবে। আমরা দেখছি যে ইউ.পিতে, হরিয়াণায় তারা ব্রিডিং করে সায়েনটিফিক ওয়েতে এগুলি করছে। আমাদের এখানেও সেই রকম ভাবে হাঁস, মুরগি, মহিষ ইত্যাদিকে ব্রিডিং করে সায়েনটিফিক ওয়েতে করা যায় তাহলে এর থেকে অনেক জিনিস হতে পারে। আর একটি বিয়ে আমি বহুবার মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করেছি। সেটা হচ্ছে গরুর টি.বি রোগ। যে সমস্ত গরুর টি.বি রোগ হয় তার দুধ খেয়ে মানুষের মধ্যে সেটা হওয়ার আশঙ্কা বেড়ে যায়। কাজেই এই সম্পর্কে একটু চিন্তা করা দরকার। তারপরে খাটাল সম্পর্কেও মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বছরের পর বছর এই খাটালগুলি উচ্ছেদ করার কথা বলা হচ্ছে কিন্তু সেটা বাস্তবে রূপায়িত হচ্ছে না। আজকে দেখা যাবে যে শহর আরম্ভ করে এমন কোনও জায়গা নেই যেখানে খাটাল নেই। আজকে পার্মানেন্টলি এবং আনসায়েনটিফিক ভাবে এই খাটালগুলি থাকার ফলে শহরগুলিতে পলিউশন হচ্ছে। এই খাটালের মালিকরা যে ভাবে তাদের গরু, মহিষগুলি রাখছে তাতে শহরাঞ্চলে পলিউটেড হয়ে নানা রকম অসুখ বিসুখ হওয়ার সম্ভাবনা দেখা দিয়েছে। এই খাটালগুলি ওঠাবার নামে পুলিশ ডিপার্টমেন্ট থেকে যা করছে তাতে আমরা দেখছি যে গরু, মোষগুলিকে তারা ধরে নিয়ে যাচ্ছে, আবার সেগুলি রাতারাতি ফিরে আসছে। এই জিনিস চলতে পারে না। আপনি হয় আইন করে খাটালগুলিকে তুলে দিন, না হয় বলুন যে এগুলি থাকবে। আমরা শুনেছি যে পুলিশ ডিপার্টমেন্ট থেকে এই সমস্ত গরু, মোষ ধরে নিয়ে গেলে তাদের কাছ থেকে ১০ টাকা করে নেয় এবং যথারীতি আবার তারা ফিরে আসে। এই জিনিস চলতে পারে না। কাজেই এদের পেট ভরাবার জন্য আপনি খালি এই আইনকে বলবৎ করবেন না। এমন একটা ব্যবস্থা করুন যাতে শহর পরিষ্কার থাকে এবং দুধও পাওয়া যায়, দুধের মিনিয়াম প্রকিওরমেন্ট করতে পারেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষচন্দ্র নস্কর ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে সভায় মাননীয় পশুপালন চিকিৎস্যা মন্ত্রী মহাশয় যে দুটি ব্যয়বরাদ্দ দাবি প্রস্তাব উত্থাপন করছেন, আমি তাকে সমর্থন করে কয়েকটি কথা মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি গোচরে আনছি। বিষয়টি আমাদের সুস্বাস্থ্যের জন্য পশু পালন এবং গো দুগ্ধ বা হাঁস, মুরগি, ডিম এই সমস্তই দরকার, এই বিষয়টা খুবই গুরুত্বপূর্ণ নিঃসন্দেহে। কতকগুলো ক্ষেত্র আমি একটু উল্লেখ করতে চাই, বর্তমানে কৃত্রিম গো-প্রজনন মারফত আমাদের এখানে অধিক মাত্রায় গো প্রজনন এবং গো উন্নয়ন সম্ভব হচ্ছে।

সত্য কথা বলতে গেলে আগের দিনের মতো গ্রামে গঞ্জে যেভাবে গ্রামের মাঠে গরু ছাগল মহিষাদি অবাধে বিচরণ করে তাদের সবুজ খাদ্য পেত, আজকাল সেই সবুজ খাদ্যের অভাব বা ঘাটতি দেখা গেছে। ফলে কৃত্রিম গো প্রজনন এর মাধ্যম ছাড়া এই প্রকল্পের উন্নয়ন ঘটছে না। আমি এই জন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করব যে গ্রাম থেকে আসতে আসতে এই প্রকল্পটি শহরমুখী হতে চলেছে এবং গ্রামে যেমন খাদ্যের অভাব ঘটছে, পাশাপাশি যাদেরকে সরকার থেকে চিকিৎসার জন্য পাঠানো হচ্ছে, তারা কেবল মাত্র একটা নির্দিষ্ট স্থান ছাড়া তার বাইরে খুব বেশি মুভ করছে না। গ্রামের মধ্যে ঢুকছে না। গ্রামের গরু বাছুর চিকিৎসার জন্য খবর পাওয়ার সঙ্গে সঙ্গে ভেটেরিনারি সার্জেনদের বা তাদের যারা ডাক্তারখানা, ডিসপেনসারির দায়িত্বে থাকেন, তাদের সেই দায়িত্বটা ঠিকমতো করছেন না, এটা নিঃসন্দেহে দেখা দরকার। এর পাশাপাশি কিছু কিছু ব্লক আছে যেখানে ৩০ হাজার ৪০ হাজার বা ১ লক্ষ পর্যন্ত গো মহিষাদি আছে, যার হিসাবও ঠিকমতো বলা যাচ্ছে না। অথচ একটা মাত্র ভেটেরিনারি ডিসপেনসারি, তার একজন মাত্র স্টাফ, কখন দেবেন তিনি ওষুধ, কোনদিন তিনি দরজা খুলে বসবেন, সেটাও নির্ধারণ করতে তিনি নিজেই পারেন না। ফলে বিভিন্ন গ্রাম পঞ্চায়েতে এই চিকিৎসা পৌঁছয়না, খুব দুরুহ হয়ে উঠেছে এটা, নিশ্চয়ই মন্ত্রী মহাশয় বিষয়টি জানেন এবং সেটা নিশ্চয়ই তিনি ভেবে বলবেন। এর পাশাপাশি পঞ্চায়েতের মাধ্যমে শংকর জাতের ষাঁড় সরবরাহ করার কথা মন্ত্রী মহাশয় আমাদের জানিয়েছেন এবং কিছু কিছু জায়গায় এইগুলো পেয়েও গেছে। পঞ্চায়েতের মাধ্যম ছাড়া ব্যক্তি বিশেষ এমন কিছু লোকজন আছেন, যারা এই সমস্ত ষাঁড় পেতে ইচ্ছুক অথচ কোথা থেকে পাবেন, কার সঙ্গে যোগাযোগ করবেন, কে এই সুপরামর্শ দেবেন, তেমন কোনও লোক ব্লক লেভেলে না থাকায় এইগুলো ঘাটতি থেকে যাচ্ছে বা তাদের ইচ্ছা থাকলেও তারা পাচ্ছে না। অনেককে দেখা গেছে কখনও নদীয়াতে গিয়ে—সাধারণত তারা জানে —আমরা যে এলাকার কথা বলছি, দক্ষিণ ২৪ পরগনার কথা, তারা নদীয়াতে গিয়ে নিজেদের আত্মীয় স্বজনের সুবাদে ষাঁড়গুলো সংগ্রহ করেন, কিনে আনেন। এইভাবে যারা চেষ্টা করে-আনেন, তাদের ছাড়া অন্যরা পেতে পারেন না। আর কয়েকটি কথা মন্ত্রী মহাশয়ের দৃষ্টিতে আনছি, যেটা আপনি গত এক বছর আগে সুন্দরবন ভ্রাম্যমান পশু চিকিৎসালয় করেছিলেন, যে জলযানটা আপনি করেছিলেন, যেটার নাম দিয়েছিলেন পশু কল্যাণ, সুন্দরবন উন্নয়ন পর্ষদের ৬।। লক্ষ টাকা ব্যয়ে এটা নির্মিত হয়েছে এবং আমি যেটা আপনার দৃষ্টি আকর্ষণ করা কেন, প্রশ্নও রেখেছিলাম, আমি সেটা আবার স্মরণ করিয়ে দিচ্ছি, সেই পশুপালন কল্যাণ জলযানটি অকেজো অবস্থায় পড়ে আছে এবং সেটা যে জায়গায় থাকার কথা ছিল সোনাখালিতে, যেখানে আপনি উদ্বোধন করে এসেছিলেন এবং সেখানকার মানুষকে যে আশ্বাস আপনি দিয়ে এসেছিলেন যে এরা যোগাযোগ ব্যবস্থাহানি এই জলযান দরকার, সেটা সেই জায়গায় নেই। অন্তত আমরা এইটুকু আশা করতে পারতাম যে ওখানকার আমরা যারা জনপ্রতিনিধিরা আছি, তাদের সঙ্গে পরামর্শ করে এই জলযানটা অন্য কোথাও শিফট করা হত বা মোবাইল ভেটেরিনারি ডিসপেনসারি, যেটা শিফট করা হল, আপনি বলেছেন সোনাখালি থেকে তুলে ওটা ক্যানিং এ রাখা হয়েছে। ক্যানিং এ করা হয়েছে এই কারণে যে ওখানে অধিক সংখ্যা জনসংযোগের জন্য। কিন্তু যে জায়গায়টায় ক্যানিং এ রাখার ব্যবস্থা রয়েছে, সেখানে তো নদীটা শুকিয়ে যাচ্ছে, মাতলা নদীতে জল থাকে না।

[7-20—7-30 P.M.]

ওখানে জল যান চলতে পারে না, সেই জন্য আমি মন্ত্রী মহাশয়কে বিষয়টি পুনর্বিবেচনা করে প্রথমে যেখানে রাখা হয়েছিল সেখানেই বহাল রাখতে অনুরোধ করছি। তা নাহলে ওখানকার গ্রামের মানুষদের মধ্যে অন্য রকম ধারণার সৃষ্টি হচ্ছে। কারণ ক্যানিং-এ একটি পশু চিকিৎসালয় বা হাসপাতাল রয়েছে, আবার ঐটিকে নিয়ে গিয়ে রাখার ফলে একই জায়গায় দু'টি চিকিৎসা ব্যবস্থা করার ফলে অন্য জায়গার প্রতি বৈষম্য করা হচ্ছে। তাই আমি বিষয়টির প্রতি পুনরায় মন্ত্রী মহাশয়কে নজর দিতে অনুরোধ করছি।

বর্তমানে ব্লক লেভেলে আই.আর.ডি.পি স্কীমের মাধ্যমে হাঁস, মুরগি, শূকর, মেষ, ছাগল প্রভৃতি পালনের জন্য ব্যাঙ্ক থেকে গরিব ও মধ্যবিত্ত মানুষদের ঋণ দেওয়া হয়। এই স্কীমে একটা ইনসিওরেন্সের সুযোগ আছে। ছাগল, মুরগি, শূকর যদি মারা যায় তাহলে সঙ্গে সঙ্গে ব্লকের ভেটেরিনারি সার্জেনকে ইনফরমেশন দিতে হয়, কারণ তিনি সার্টিফিকেট না দিলে ইনসিওরেন্সের সুবিধা পাওয়া যায় না। কিন্তু আমরা এ বিষয়ে দেখছি বিভিন্ন জায়গায় যখন ছাগল, গরু, শূকর ইত্যাদি মারা যায় তখন ব্লকের ভি.এস-কে খুঁজে পাওয়া যায় না। ফলে ঋণের বোঝা গরিব মানুষগুলির ঘাড়ে চেপে বসে, তারা ইনসিওরেন্সের সুবিধা থেকে বঞ্চিত হয়। এই ব্যবস্থাকে কি ভাবে সহজ করা যায় তা আমি একটু মন্ত্রী মহাশয়কে ভেবে দেখতে অনুরোধ করছি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যদিও আমাদের ভেটেরিনারি ডিপার্টমেন্টে দু'জন ডাইরেক্টর আছেন, কিন্তু আমাদের পশু-পালন বিভাগের কর্মচারিদের মধ্যে এটা নিয়ে বিভিন্ন সময়ে বিভ্রান্তির সৃষ্টি হচ্ছে। আমি গতবার বিধানসভায় এই প্রসঙ্গে উল্লেখ করেছিলাম। যাতে বিভ্রান্তির সৃষ্টি না হয় তার জন্য দু'জন ডাইরেক্টরের জায়গায় একজনকে দিয়ে কাজ চালানো সম্ভব কি না তা একটু মাননীয় মন্ত্রী মহাশয়কে ভেবে দেখতে অনুরোধ করছি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই ক'টি কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয়ের প্রস্তাবিত ব্যয়বরাদ্দকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমৃতেন্দু মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই সভার মাননীয় সদসদ্যরা প্রায় সকলেই "৫৫ এবং ৫৬ " নং দাবি দু'টির ব্যয়বরাদ্দকে সমর্থন করেছেন। বিরোধী দলের মাননীয় সদস্য ডাঃ সুশোভন ব্যানার্জি এবং কাশীনাথ মিশ্র মহাশয় নীতিগতভাবে বিরোধিতা করলেও কার্যত সমর্থনই করেছেন। সেই জন্য আমার আর নতুন করে বিশেষ কিছু জবাব দেবার নেই। তবে এই হাউসে ইতিপূর্বে প্রশ্নোত্তরের সময়ে কাশীনাথ মিশ্রের একটি প্রশ্নের উত্তর দেবার সময় আমি তাঁকে প্রতিশ্রুতি দিয়েছিলাম যে, সরকারি দুধ সরবরাহের ক্ষেত্রে ভরতুকির হার আমি পরে জানিয়ে দেব। এখন আমি প্রথমেই তাঁকে সেই তথ্যটি সরবরাহ করছি। আমাদের গরুর দুধ এর কস্ট অফ প্রোডাকশন পার লিটার ৪.৭৩-৭৮ টাকা, আর প্রাইস ৪.৫০ টাকা। ফলে বিশুদ্ধ গরুর দুধের ক্ষেত্রে আমাদের পার লিটার ভরতুকির পরিমাণ হচ্ছে ২৪ পয়সা। টোনড মিল্ক — কস্ট অফ প্রোডাকশন ৪.৩৮-৫৯ টাকা, তার মানে ৪ টাকা ৩৯ পয়সা, আর সেলিং প্রাইস পার লিটার ২.৭০ টাকা। ফলে ভরতুকির পরিমাণ পার লিটার ১.৬৯ টাকা। ডবল টোনড মিল্কের কস্ট অফ প্রোডাকশন হচ্ছে রুপিজ

৪.০৪১৭, তার মানে ৪ টাকা ৪১ পয়সা, এর সেলিং প্রাইজড হচ্ছে ১.৮০ পয়সা, সেজন্য সাবসিডি দিতে হয় পার লিটারে ২ টাকা ২৪ পয়সা। আমাকে এইভাবে সাবসিডি দিয়ে চলতে হচ্ছে। আমি আর একটু বলছিলাম, আপনারা প্রশ্ন করেছিলেন স্টাফ কস্ট কত? স্টাফ কস্ট ১৯৮৫-৮৬ সালের কথা বলি। পার লিটারে পার্সোনাল কস্ট হচ্ছে ১.১৫৯২, তার মানে ১ টাকা ১৬ পয়সা। ট্রান্সপোর্ট কস্ট পার লিটারে ০.২২২৫ অর্থাৎ ২২ পয়সা। স্টাফ কস্ট এবং ট্রান্সপোর্ট কস্ট ১.৩৮ পয়সা। স্টাফ কস্ট এবং ট্রান্সপোর্ট কস্ট আমি কমপেয়ার করতে পারছি না। সকালে বলেছি আমার কাছে সে তথ্য নেই। এখন কেন্দ্রীয় সরকারের মূল্যনীতিই আমাদের দুগ্ধ উৎপাদনের খরচ বাড়িয়ে দিচ্ছে। পেট্রোল, ডিজেল, কয়লা কেরোসিনের দাম বেড়েছে, অনুরূপভাবে স্পেয়ার পার্টসের দামও বাড়ছে। সুতরাং কাশীনাথ বাবু এটা নিশ্চয়ই বুঝবেন। আপনারা তো কংগ্রেসের লোক অনুগ্রহ করে কেন্দ্রীয় সরকারকে বলুন না। ওখানে ওঁরা যে মূল্যনীতি ঘোষণা করেছেন, এমন কি মিল্ক পাউডারের দাম পর্যন্ত। আই.ডি.সি. ওটা বিক্রি করে, আমরা সুইডেন থেকে আনি না, ভারত সরকার আই.ডি.সি, সুইডেন কিংবা ই.ই.সি. থেকে কিনে আনে, বাটার অয়েল কিনে আনে, অত্যন্ত কম দামে কিনে এনে আমাদের কাছে বাণিজ্যিক ভিত্তিতে বেশি দামে বিক্রি করে। কেন্দ্রীয় সরকারের আমদানি এবং মূল্য নীতির জন্য আমাদের এখানে দাম বাড়ছে। স্টাফ কস্ট বাড়ছে, ৩টে ডি.এ আমাকে দিতে হয়েছে। কেন্দ্রীয় সরকারের মূল্য নীতির ফলে জিনিসের মূল্যমান বেড়ে গেছে, কর্মচারিদের মাইনে বেড়েছে। আমাকে সাবসিডিও দিতে হচ্ছে আবার কর্মচারিদের ডি.এ.ও দিতে হচ্ছে, ১২ টার মধ্যে সব ডি.এ দেওয়া যায় নি সাবসিডি এবং বকেয়া ডি.এ দুই-ই দিতে হচ্ছে। এটা আমাদের কোনও ব্যবসায়িক স্কীম নয়, এটা ওয়েল ফেয়ার স্কীম। আপনারা ডাঃ বিধানচন্দ্র রায়ের কথা বলেন—আমিও তাঁকে শ্রদ্ধা করি—কিন্তু এই স্কীমটা তাঁর নয়। আমি বলছি, আপনারা জেনে রাখুন এই স্কীমটা হচ্ছে কে.সি.র স্কীম। তিনি অবিভক্ত বাংলার একজন গভর্নর ছিলেন তাঁর বাড়ি অস্ট্রেলিয়ায়। তিনিই এখানে এই প্রকল্প করেছিলেন। আমাদের দেশের জনসাধারণকে দুধ খাওয়াবার জন্য করেননি, সামরিক প্রয়োজন দ্বিতীয় বিশ্বযুদ্ধের সময়ে সৈন্যদের যাতে দুধ, বাটার এবং অন্যান্য পুষ্টিকর খাদ্য দিতে পারা যায় সেজন্য করেছিলেন। ডাঃ বিধানচন্দ্র রায় এই ডেয়ারি করেন নি। তিনি শিব গড়তে গিয়ে বাঁদর করে ফেলেছিলেন। তিনি ভাল করবার চেষ্টা করেছিলেন কিন্তু তা হয়নি। অতীশবাবু নেই, তিনি থাকলে বলতে পারতেন, তাঁদের জায়গার কাছেই ঐ বেলগাছিয়ার যে জায়গা সেখানে ডেয়ারি হতে পারে না। তিনি বেলগাছিয়া ডেয়ারির ১২টা বাজিয়ে গিয়েছিলেন। আমি অতীতের ইতিহাসের মধ্যে যাচ্ছি না। আপনারা আমাদের বাজেট সমর্থন করেছেন, এবং লিডার অফ দি অপোজিশন নিজে যখন বলেছেন যে সমর্থন করছেন তখন আর কিছু বলার নেই। ডাঃ সুশোভন ব্যানার্জি মহাশয় বলেছেন ওষুধের কথা, তিনি বলেছেন ওষুধ যথেষ্ট পরিমাণে আসে না। আমি পরিমাণ বাড়িয়েছি, বাজেটের মধ্যে বলেছি, বেড়ে গিয়ে কি কি হয়েছে তাও বলেছি। স্টেট ভেটেরিনারি হাসপাতালে এ বছর ৯ হাজার টাকার ওষুধ দেওয়া হয়েছিল, প্রয়োজনের তুলনায় কম, এটা স্বীকার করছি। কেন্দ্রীয় সরকার আমাদের ছাঁটাই করে দিয়েছেন। এর জন্য দায়ী কেন্দ্রীয় সরকার, রাজ্য সরকার নয়।

[7-30—7-41 P.M.]

যা হোক, স্টেট ভেটেরিনারি হসপিটালগুলি এই বছর ৯ হাজার টাকার ওষুধ পাবে। আগে এই খাতে ধার্য ছিল ৬ হাজার টাকা। গত বছর আপনারাই এই জন্য ৬ হাজার টাকা পাশ করিয়ে দিয়েছিলেন। এই বছর সেটাই আমরা ৯ হাজার টাকা করেছি। ব্লক ডিসপেনসারি এ-বাবদ আড়াই হাজার টাকা পেত; আমি সেটা ৩ হাজার টাকা করেছি। অ্যাডিশনাল ভেটেরিনারি ডিসপেনসারির ক্ষেত্রে ১৮০০ টাকা দেওয়া হত, এখন সেটা ২৭০০ টাকা করা হয়েছে। অ্যাম্বুলেটরি ক্লিনিকস্ এবং এইড সেন্টারগুলির ক্ষেত্রেও ওষুধপত্র সরবরাহের পরিমাণ ৫০ ভাগ বৃদ্ধি করা হয়েছে। আমরা লাইফ সেভিং ড্রাগ সম্বন্ধেও সচেতন। আমি লাইফ সেভিং ড্রাগ ৩ লক্ষ টাকার কিনেছি। যাতে করে শঙ্কর জাতীয় গরু অচিকিৎসায় মারা না যায় তার জন্য এই লাইফ সেভিং ড্রাগ কিনেছি। আমি ভ্যাকসিন পাসড্ স্টেট করেছি ৩ লক্ষ ৬৫ হাজার টাকার। পশুর ঐ যে ফুট অ্যাণ্ড মাউথ রোগ—ওটা একটা সাংঘাতিক রোগ। এর ওষুধ কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কিনতে হয়। আমরা বিনা পয়সায় এটা সকলকে দিতে চাই, কিন্তু কেন্দ্রীয় সরকার ঠিক করে দিয়েছেন, যাঁরা এটা ব্যবহার করবেন তাঁদের ৫০ পারসেন্ট দাম এরজন্য দিতে হবে। রিন্ডারপেস্ট টিস্যু কালচার ভ্যাকসিন সম্বন্ধে ডাঃ সুশোভন ব্যানার্জি যে কথা বলেছেন, ঐ ব্যাপারে একটি স্টেটমেন্ট দিয়েছিলাম। রিন্ডারপেস্ট রোগ একটা সাংঘাতিক রোগ। এর উপর আমি একটা কনফারেন্সও ডেকেছিলাম। সেই কনফারেন্সে ডাঃ জয়নাল আবেদিন সাহেবও উপস্থিত ছিলেন। আমি সেখানে বলেছি, কেন্দ্রীয় সরকারকে এব্যাপারে সজাগ হতে হবে। বলেছি যে, এব্যাপারে পশ্চিমবঙ্গকে হাই রিস্ক এরিয়া হিসাবে গণ্য করতে হবে। কেন্দ্রীয় সরকার যদি এই ভ্যাকসিন আমাদের দেন তাহলে তার সাহায্যে নিশ্চয়ই আমরা এই রোগ নির্মূল করতে পারব। দুর্ভাগ্যের বিষয়, এ-ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোনও চিঠি আমরা পাইনি, যদিও ব্যক্তিগতভাবে আমি তাঁদের চিঠি দিয়েছি যে, এরজন্য ভ্যাকসিনের ব্যবস্থা করুন। আমরা আমাদের ক্ষমতার মধ্যে যেটা পারি—৭১ হাজার টাকার এই টিস্যু কালচার ভ্যাকসিন আমি কিনেছি। এইভাবে ওষুধের পরিমাণ বাড়িয়েছি।

আজকে দুধের উৎপাদন বেড়েছে সে বিষয়ে সন্দেহ নেই। এই উৎপাদন বাড়াবার জন্য আরো যে পরিকল্পনা নিয়েছি, তাতে যে লক্ষমাত্রা ঠিক করেছি—সেটা হল ২৬.৬০ লক্ষ টন। ২০ লক্ষ টনকে ১০ দিয়ে গুণ করুন, তাহলে কুইন্টাল পাবেন। প্রচুর দুগ্ধ এখানে বেড়ে গেছে, কিন্তু তা সত্ত্বেও সমস্যার যে সমাধান হচ্ছে না—সে বিষয়ে ব্রজগোপাল নিয়োগী মহাশয় বলেছেন যে, এখানে অনেক পরিমাণ দুগ্ধ সন্দেশ, রসগোল্লা ইত্যাদির জন্য দোকানগুলি ব্যবহার করে এবং তারজন্য রিকোয়ার্ড দুগ্ধ আমরা দিতে পারি না। কিন্তু পশ্চিমবঙ্গে মিষ্টি নিয়ন্ত্রণ করা সম্ভব নয়। শ্রী পি.সি. সেন একবার এটা নিয়ন্ত্রণ করেছিলেন, কিন্তু সেটা ব্যর্থ হয়ে গিয়েছিল। আমরা সেই ভুল করতে চাই না। তবুও এক্ষেত্রে কিছুটা নিয়ন্ত্রণ করব, সেখানে ছানাও থাকবে, আবার মিষ্টিও থাকবে এবং সঙ্গে সঙ্গে দুধ উৎপাদন যাতে বাড়ে তার চেষ্টা করব। এখানে অম্বিকা ব্যানার্জি মহাশয় মহিষ উন্নয়নের কথা বলেছেন। আগে এখানে মহিষ নিয়ে কোনও প্রকল্প ছিল না। এই প্রথম এই প্রকল্প চালু করবার চেষ্টা আমরা করছি। আমি গুজরাট গিয়েছিলাম সেখানকার মহিষ উন্নয়ন প্রকল্প দেখতে। দেখেছি সেখানে ভাল 'মুড়া নাম্বার -২' ষাঁড় নিয়ে এসে শঙ্কর জাতীয় মহিষের উৎপাদন বাড়িয়ে গ্রামে গ্রামে

সরবরাহের ব্যবস্থা করা হয়েছে।

এখানে মুরগির উৎপাদন সম্পর্কে নতুন কিছু বলছিনা। একথা ঠিক বেকার যুবকরা যাতে মুরগির ব্যবসা করে এবং তার উৎপাদন বাড়িয়ে নিজেদের কর্মসংস্থানের ব্যবস্থা করতে পারে, পোলট্রি তৈরি করতে পারে, সেটা আমরা দেখছি। আমি মেদিনীপুর কো-অপারেটিভের কথা বলছি, বর্তমানে গড়বেতায় ৪০টি কো-অপারেটিভ হয়েছে। পোলট্রিতে কো-অপারেটিভ খামার সংখ্যা ১৭০০। সেখানে বহু যুবক যুবতীরা বি.এ, বি.এস.সি পাশ করে খামার তৈরি করেছে। পশ্চিমবাংলায় তো সহজে চাকুরি পাওয়া যায় না, এই পুঁজিবাদী সমাজ ব্যবস্থায় চাকুরি পাওয়া শক্ত। আমরা এই সমস্ত ছেলে মেয়েদের সহযোগিতা করছি এবং এটাকে আরো বাড়াবার চেষ্টা করছি। আমরা চিকিৎসা করছি, ডিসইনফেকশন সেন্টার তৈরি করে সুযোগ করে দিয়েছি। ভবিষ্যতে এটা আমরা বেশি করার চেষ্টা করছি। ডাঃ সুশোভন ব্যানার্জি যে কথা বলেছেন তার উত্তর না দিয়ে আমি পারছি না। উনি যে প্রশ্ন করেছেন তার জবাব আমাদের মাননীয় সদস্য সর্বশ্রী ব্রজগোপাল নিয়োগী, কমলাক্ষী বিশ্বাস এবং সুভাষ নস্কর কিছুটা দিয়ে দিয়েছেন। ডাঃ সুশোভন ব্যানার্জি বলেছেন কেন আমরা গুঁড়ো দুধ নিয়ে আসছি। আমি একটু তার জবাব দিই। আমরা মালটি ন্যাশনাল কর্পোরেশন সমর্থন করি না, বিরোধিতা করি। কেন্দ্রীয় সরকার—রাজীব গান্ধীর সরকার—গোটা ভারতবর্ষের মাথায় এই জিনিস চাপিয়ে দেবার চেষ্টা করছে। সেখান থেকে তারা গুঁড়ো দুধ এবং বাটার অয়েল এবং অন্যান্য জিনিস এনে আমাদের ভারতবর্ষের উপর চাপিয়ে দিচ্ছে। এটাতে আমরা কি করব? আমরা তো এর বিরোধিতা করছি, কিন্তু কোনও লাভ হয়নি। সুতরাং আমাদের এই পুঁজিবাদী সমাজ ব্যবস্থায় এই জিনিস চলবে, বেকার বাড়বে। এই সমাজ ব্যবস্থা যদি বাতিল করতে পারেন তাহলে সব ঠিক হবে। এই সমাজ ব্যবস্থায় দাঁড়িয়ে এই সব সমর্থন করতে হবে। ডাঃ সুশোভন ব্যানার্জি বলেছেন যে রোগ প্রতিরোধ করা যাচ্ছে না। রোগ প্রতিরোধ করা যায় নি এমন নয়। টি.বি এবং ব্রুসেলোসিস সম্বন্ধে ডাঃ বিপ্লব দাসগুপ্ত কমিটি কাজ করছে। আর এন.পি.এ অফ দি ভেটেরিনারি সার্জেন সম্বন্ধে যেটা বলেছেন এই ব্যাপারটা এখন রয়েছে, এই ব্যাপারে আমি কিছু মন্তব্য করতে চাই না। ওনারা যা করছেন তার বিরুদ্ধে আমি কিছু করতে পারি না। এই কথা বলে আমার বাজেট ৫৫-৫৬ নং দাবি উত্থাপন করেছি আশা করি এটাকে সকলে সমর্থন করবেন।

## Demand No. 55

**Mr. Deputy Speaker :** There is no cut motion in this Demand 55. So, I put Demand No.55 to vote.

The motion of Shri Amritendu Mukherjee that s sum of Rs.23,61,10,000 be granted for expenditure under Demand No.55, Major Heads : "310-Animal Husbandry and 510-Capital outlay on Animal Husbandry (Excluding Public Undertakings)".

(This is inclusive of a total sum of Rs.5,90,30,000 already voted on account in March, 1986), was then put and agreed to.

## Demand No.56

**Mr. Deputy Speaker :** There is no cut motion in this Demand. So, I put Demand No.56 to vote.

The motion of Shri Amritendu Mukherjee that a sum of Rs.39,94,00,000 be granted for expenditure under Demand No.56, Major Heads : "311-Dairy Development, 511-Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) and 711-Loans for Dairy Development (Excluding Public Undertakings)".

(This is inclusive of a total sum of Rs.9,98,50,000 already voted on account in March, 1986), was then put and agreed to.

## Adjournment

The House then adjourned at 7.41 p.m. till 1 p.m. on Tuesday, the 8th April, 1986 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Tuesday, the 8th April, 1986 at 1.00 p.m.

PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 8 Ministers, 5 Ministers of State, and 144 Members.

[1-00 - 1-10 P.M.]

## OBITUARY REFERENCE

**Mr. Speaker :** Before I take up the business of the day, I have a melancholy duty to perform. It is with regard to the passing away of Kumar Debaprasad Garga, Ex-MLA and Shri T.A. Nuran Nabi, Ex-MLA.

(1) **Kumar Debaprasad Garga,** Ex-MLA breathed his last in Calcutta on the 4th April, 1986 at the age of 78.

Kumar Garga Joined the Congress Party at the instance of Dr. Bidhan Chandra Roy. He was elected to the West Bengal Legislative Assembly in 1952 from Mahisadal Constituency, Midnapore and coutinued till 1957.

In the cultural field also he was a prominent figure. He took his lessons in classical music from Ustad Fayaz Khan, Ustad Muzaffar Khan and Ustad Hussain Khan. Till the mid 1960s he used to sing from the Calcutta station of All India Radio.

He was also a keen hunter and had an excellent collection of 19th century photographs. Shri Garga was also connected with many social organisations.

At the demise of Shri Garga there has been created a void in the fields of culture, politics and sports.

(2) **Shri T.A. Nuran Nabi** an Ex-MLA passed away on the 17th February, 1986 at about 4 A.M. at his residence at Kuligram in Murshidabad district.

He was elected to the West Bengal Legislative Assembly from Farakka Constituency on Bangla Congress Ticket in 1967. He was

associated with various social organisations. He endeared himself to all whom he came in contact with.

At the demise of Shri Nuran Nabi we have lost a social and political worker.

Now I request the Honourable Members to rise in their seats for two minutes as a mark of respect to the deceaseds.

(At this stage all the Members rose in their seats and observed silence for two minutes)

Thank you, Ladies and gentlemen.

Secretary will send the message of condolence to the bereaved families of the deceaseds.

## Held over starred Questions
## (to which oral answers were given)

### মফস্বল পৌরসভাগুলিতে কর্মচারী নিয়োগ

*১৮০। (অনুমোদিত প্রশ্ন নং *৮৭৫।) **শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মফস্বল পৌরসভাগুলিতে কর্মচারী নিয়োগ করার জন্য এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে কর্তৃপক্ষকে জানানোর কোনও বাধ্যতামূলক নিয়ম আছে কিনা; এবং

(খ) হুগলি জেলার অন্তর্গত শ্রীরামপুর, রিষড়া ও বৈদ্যবাটী পৌর কর্তৃপক্ষ ১৯৮১ সালের ১লা জানুয়ারি হইতে ১৯৮৫ সালের ৩১এ ডিসেম্বর পর্যন্ত কতজন স্থায়ী ও অস্থায়ী কর্মচারী নিয়োগ করেছেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

(ক) আছে।

(খ) শ্রীরামপুর পৌরসভায় স্থায়ী পদে নিযুক্ত কর্মচারীর সংখ্যা ৫২ জন এবং অস্থায়ী পদে নিযুক্ত কর্মচারীর সংখ্যা ২ জন।

রিষড়া পৌরসভায় স্থায়ী পদে নিযুক্ত কর্মচারীর সংখ্যা ৮ জন এবং অস্থায়ী পদে নিযুক্ত কর্মচারীর সংখ্যা ৭৫ জন।

বৈদ্যবাটী পৌরসভায় স্থায়ী পদে নিযুক্ত কর্মচারীর সংখ্যা ২৫ জন এবং অস্থায়ী পদে নিযুক্ত কর্মচারীর সংখ্যা ১৪ জন।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** আপনি বললেন যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে আপনার পৌরসভাগুলির কর্মচারী নিয়োগ হয়, এই যে নিয়মটা আপনার কত নম্বর সার্কুলার সেটা

আপনার পৌরসভাগুলিকে জানিয়েছেন কি এবং সেটা কোনও বছরের?

**শ্রী প্রশান্ত শূর :** এটা আইনে আছে বলে জানানোর কি আছে বুঝলাম না।

**শ্রী কাশীনাথ মিশ্র :** রাজ্যের পৌরসভাগুলি গত ৩/৪ বছরে নিজস্বভাবে লোক নিয়েছেন, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নেননি এই রকম অভিযোগ আপনার দপ্তরে আছে কি না?

**শ্রী প্রশান্ত শূর :** আমার কাছে এইরকম স্পেশিফিক অভিযোগ না দিলে বলতে পারব না। আইনে বলা আছে চতুর্থ শ্রেণীর কর্মচারী ছাড়া আর সব এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নিতে হবে এবং সেই ভাবে নেয় এরকম তথ্য আছে। তবে এও আছে যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে পাঠানোর পর দেখা গেছে সে ঐ পদের উপযুক্ত নয় তখন পত্রিকা মারফত বিজ্ঞাপনের মারফত লোক নেওয়া হয়েছে।

**শ্রী মলিন ঘোষ :** ১৯৭২ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত ওনারা কোনও বিধি বলে নিয়োগ পদ্ধতি চালিয়েছিলেন?

**শ্রী প্রশান্ত শূর :** সেই সময় সাধারণভাবে মন্ত্রীদের পকেট থেকে যেত।

**শ্রী সুব্রত মুখার্জি :** আমরা এইরকম বহু তথ্য দেখাতে পারি যেখানে বাসের টিকিটে নাম লিখে দেওয়া হয়েছে চাকরির জন্য।

**শ্রী প্রশান্ত শূর :** আপনাকে বলছি আপনি যদি একটা টিকিট নিয়ে দেখাতে পারেন তাহলে আমরা সেটা দেখব।

**শ্রী সুব্রত মুখার্জি :** ১০০টা নিয়ে আসব।

**Dr. Zainal Abedin :** Will the Hon'ble Minister-in-charge of Urban Development Department be pleased to state as to what machinery he has set up for supervising the enforcement of the provisions of employment through Employment Exchange?

**Shri Prasanta Kumar Sur :** We have got a Directorate for Local Bodies. We have got a Director, Deputy Director and Assistant Directors for supervising all these things.

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** আপনি বললেন চতুর্থ শ্রেণী ছাড়া এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে সব নিয়োগ করা হয়। কিন্তু বহরমপুরে যখন প্রশাসক ছিলেন সে সময়ে এবং তার পরবর্তীকালে যখন মনোনীত বোর্ড হল সে সময়ে ক্যাজুয়াল হিসেবে অনেক কর্মী নিয়োগ করা হয়েছে কি না যাদের নাম এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে চাওয়া হয়নি?

**শ্রী প্রশান্ত শূর :** এইরকম অনেক অভিযোগ বহরমপুর পৌরসভা থেকে আসায় তাকে সুপারসিড করতে হয়েছে।

[1-10 – 1-20 P.M.]

**ডাঃ সুকুমার রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি পুরুলিয়া পৌরসভায় যে ৫৫

জন শিক্ষক শিক্ষিকা নিয়োগ হয়েছিল সেগুলি কি ৩ বছর আগে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে নিয়োগ হয়েছিল?

**শ্রী প্রশান্ত শূর** ঃ নোটিশ দিলে আমি বলতে পারব।

**শ্রী ধীরেন্দ্রনারায়ণ রায়** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে চতুর্থ শ্রেণী কর্মচারী ছাড়া বাদ-বাকি কর্মচারীদের ক্ষেত্রে বাধ্যতামূলক এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ, যদি আপনার গোচরে আসে যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জকে কোনও খবর না দিয়ে অ্যাপয়েন্ট করেছে তাহলে আপনি তার বিরুদ্ধে কি কি ব্যবস্থা নেন?

**শ্রী প্রশান্ত শূর** ঃ তাহলে আমরা পৌরসভাগুলির কাছে এক্সপ্ল্যানেশন চাই এবং এক্সপ্ল্যানেশন চাওয়ার পর যদি সেই এক্সপ্ল্যানেশন যুক্তি গ্রাহ্য না হয় তাহলে আমরা ব্যবস্থা গ্রহণ করি।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি শ্রীরামপুর, রিষড়া এবং বৈদ্যবাটি পৌরসভার কর্তৃপক্ষ ১৯৮১ সালের ১লা জানুয়ারি হইতে ১৯৮৫ সালের ডিসেম্বর পর্যন্ত যে সমস্ত কর্মচারী নিয়োগ করেছিলেন তার মধ্যে কতজন তফশিলি জাতি এবং আদিবাসী ছিল?

**মিঃ স্পিকার** ঃ এরজন্য নোটিশ দিতে হবে।

**শ্রী সরল দেব** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে সমস্ত মিউনিসিপ্যালিটি আপনাদের নির্দেশকে অমান্য করে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জকে অমান্য করে লোক নিয়োগ করেছে এবং পরবর্তী অধ্যায়ে তাদের নির্দেশ দেওয়ার পর তারা তা কার্যকর করেনি তাদের সম্পর্কে কি ব্যবস্থা নিয়েছেন এবং এই সঙ্গে জানাচ্ছি বনগাঁ মিউনিসিপ্যালিটিতে ৬২ জন ক্লাস ৩, ক্লাস ৪ স্টাফ নেওয়া হয়েছে উইদাউট এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ, এই সম্পর্কে আপনার কাছে খবর আছে কিনা যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ ছাড়া লোক সেখানে নেওয়া হয়েছে?

**শ্রী প্রশান্ত শূর** ঃ বনগাঁ সম্পর্কে যে রিপোর্ট সেটা আমরা তদন্তের জন্য পাঠিয়েছি।

### উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থায় কর্মী সংখ্যা

*১৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬২।) **শ্রী মনোহর তিরকী** ঃ পরিবহন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৬ সালের ৩১এ জানুয়ারি উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন সংস্থার মোট কর্মী সংখ্যা কত;

(খ) বাস প্রতি গড়ে কর্মী সংখ্যা কত; এবং

(গ) উক্ত সংস্থার কর্মীরা অবসরকালীন কি কি সুযোগ পেয়ে থাকেন?

**শ্রী শিবেন্দ্রনারায়ন চৌধুরী** ঃ

(ক) ৪৫০৪ জন।

(খ) চালু বাস প্রতি গড়ে কর্মী সংখ্যা ১২ জন,

(গ) উক্ত সংস্থার কর্মীরা অবসরগ্রহণের পর আনুতোষিক (Gratuity) ও ভবিষ্যনিধির (Contributory Provident Fund) টাকা পেয়ে থাকেন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন বাস প্রতি নর্থ বেঙ্গলে ১২ জন কর্মী আছে, সাধারণ ভাবে এটা কি মনে হচ্ছে একটা বাসে যা প্রয়োজন তার চেয়ে কর্মী সংখ্যা বেশি হয়ে গেছে?

**শ্রী শিবেন্দ্রনারায়ণ চৌধুরী ঃ** বাস কখনও কমে, কখনও বাড়ে, সেই হিসাবে কখনও কিছু বেশি হয় আবার কখনও কিছু ঘাটতি পড়ে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** লঙ ডিস্ট্যান্স বাসগুলি সাধারণ ভাবে লাভজনক থাকে, তা সত্ত্বেও স্টেট বাসে ভর্তুকি দিতে হয়, এটা কি অন্যতম কারণ বাস প্রতি কর্মী সংখ্যা বেশি থাকার জন্য ভর্তুকি দিতে হয়?

**শ্রী শিবেন্দ্রনারায়ণ চৌধুরী ঃ** কারণগুলির মধ্যে এটা একটা কারণ।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন বাস প্রতি ১২ জন কর্মী, উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনে মোট কত বাস আছে এবং তার মধ্যে কত চালু আছে বলবেন কি? কারণ, আমাদের বাস ছাড়া অন্য কোনও কমিউনিকেশন নেই এবং দেয়ার আর স্কেয়ারসিটি এন্ড ব্রেক-ডাউন অফেন। আপনি আগে বললেন ৪ হাজার ৫১২, এখন বলছেন চালু বাস প্রতি ১২, তাহলে আমরা প্রোপোর্শনটা বুঝতে পারি হাউ মেনি বাসেস অ্যাকয়ার্ড এবং হাউ মেনি পিপল আর রেন্ডারিং আইডেল, সেজন্য দয়া করে যদি বলেন কত বাস আছে, তার মধ্যে কত চালু আছে।

**শ্রী শিবেন্দ্রনারায়ণ চৌধুরী ঃ** এই প্রশ্ন এটা থেকে আসে না, নোটিশ দিতে হবে, কারণ নাম্বারটা সঠিকভাবে বলতে হবে।

## মুর্শিদাবাদের ৩৪ নং জাতীয় সড়কের উপর বাস ও ট্রাক দুর্ঘটনায় নিহত ও আহতদের সংখ্যা

***১৯০।** (অনুমোদিত প্রশ্ন নং *৫০০।) **শ্রী শীশ মহম্মদ ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার সুতি থানা এলাকাধীন ৩৪ নং জাতীয় সড়কের উপর মোটর, বাস ও ট্রাক দুর্ঘটনায় নিহত ও আহতদের মোট সংখ্যা কত (১৯৮৫ সালের ১লা জানুয়ারি থেকে ৩১এ ডিসেম্বর পর্যন্ত);

(খ) নিহত ও আহতদের মধ্যে কতজন বেনিফিট স্কীম অনুসারে এ পর্যন্ত সরকারি নগদ সাহায্য পেয়েছেন; এবং

(গ) বেনিফিট স্কীম অনুসারে একজন নিহত ও আহত ব্যক্তিকে কত টাকা সাহায্য দেওয়ার বিধি প্রচলিত আছে?

**শ্রী শিবেন্দ্রনারায়ণ চৌধুরী ঃ**

(ক) ১৯৮৫ সালের ১লা জানুয়ারি হাতে ৩১শে ডিসেম্বর পর্যন্ত মোট ১৮টি দুর্ঘটনা ঘটে। এর ফলে ২০ জন নিহত ও ২৫ জন আহত হন।

(খ) ৯ জন নিহত ব্যক্তির ক্ষেত্রে মোট ১৮০০০ (আঠারো হাজার) টাকা দেওয়া হয়েছে।

(গ) নিহতদের ক্ষেত্রে দুই হাজার টাকা এবং আহতদের ক্ষেত্রে গুরুত্ব অনুসারে ৫০ (পঞ্চাশ) টাকা থেকে ৮০০ (আটশত) টাকা পর্যন্ত।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে ৯ জন ব্যক্তিকে ১৮ হাজার টাকা দেওয়া হয়েছে তাদের নাম এবং ঠিকানা কি এবং বাকি ১১ জনের ক্ষেত্রে এখনও পর্যন্ত যে টাকা দেওয়া হয়নি তার কারণ কি?

**শ্রী শিবেন্দ্রনারায়ণ চৌধুরী ঃ** নাম বলা সম্ভব নয়, মুর্শিদাবাদ জেলায় ১ লক্ষ ৫০ হাজার টাকা দিয়েছি এবং আরও বাকি আছে ১ লক্ষ ৮ হাজার টাকা। এবছর আমরা ৩৯ লক্ষ টাকা সমস্ত জেলায় ভাগ করে দিয়েছি। মুর্শিদাবাদের বাকি টাকা এখনও দিতে পারিনি।

**শ্রী শীশ মহম্মদ ঃ** একথা কি সত্য যে, নূতন সরকার যারা পথ দুর্ঘটনায় মারা যাবে তাদের ক্ষেত্রে বেনিফিট বাবদ পারহেড ১৫ হাজার টাকা দেবার সিদ্ধাত গ্রহণ করেছে?

**শ্রী শিবেন্দ্রনারায়ণ চৌধুরী ঃ** না।

**শ্রী বঙ্কিম ত্রিবেদী ঃ** মন্ত্রী মহাশয় বললেন নিহতদের ক্ষেত্রে ক্ষতিপূরণ বাবদ ২ হাজার টাকা দেওয়া হয়। আমার প্রশ্ন হচ্ছে, বামফ্রন্ট সরকারের পরিবহন বিভাগ একটা মানুষের জীবনের দাম ২ হাজার টাকা ধার্য করলেন কিসের ভিত্তিতে?

**শ্রী শিবেন্দ্রনারায়ণ চৌধুরী ঃ** জীবনের দাম হিসেবে এটা করা হয়নি।

**মিঃ স্পিকার ঃ** মন্ত্রী মহাশয় বোধ হয় সঠিক উত্তর দেননি। আমার মনে হয় এটা কেন্দ্রীয় সরকার ঠিক করেন এবং সারা ভারতে এইভাবেই দেওয়া হয়।

**শ্রী শিবেন্দ্রনারায়ণ চৌধুরী ঃ** মোটর ভেহিকেলস অ্যাক্টের বিভিন্ন ধারা অনুসারে ট্রাইবুন্যাল থেকে কিছু টাকা দেওয়া হয়। জেলা শাসক এসব দেন। যে সমস্ত গাড়ি ধরা পড়ছে না তাদের ক্ষেত্রে এইসব দেওয়া হয় এবং আহতদের ক্ষেত্রে ১ হাজার টাকা দেওয়া হয়। এই আইন কেন্দ্রীয় সরকারের।

**মিঃ স্পিকার ঃ** আমি যতদূর জানি কেন্দ্রীয় সরকারের পলিসিতে এটা হয় এবং টাকা পয়সা তাঁরাই বরাদ্দ করেন। এটা স্টেট গভর্নমেন্টের ব্যাপার নয়।

### কলিকাতা হইতে ঝিলিমিলি বাস যোগাযোগ

***১৯৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৪০।) **শ্রী রামপদ মাণ্ডি ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলিকাতা হইতে ঝিলিমিলি (সি এস টি সি) বাস যোগাযোগের কোনও পরিকল্পনা

১৯৮৬-৮৭ আর্থিক বৎসরে আছে কি; এবং

(খ) উত্তর হ্যাঁ হইলে কবে নাগাদ তাহা চলিবে?

**শ্রী শিবেন্দ্রনারায়ণ চৌধুরী ঃ**

(ক) প্রস্তাবিত রুটটি সি. এস. টি. সির বিবেচনাধীন আছে পর্যবেক্ষণের পর রুটটি চালু করার সম্বন্ধে সিদ্ধান্ত নেওয়া হবে।

(খ) প্রশ্ন ওঠে না।

**(No Suplementary)**

**বাঁকুড়া জেলার পান চাষ**

***২০৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৮০।) শ্রী সুখেন্দু খান ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় পান বরজের সংখ্যা কত এ সম্পর্কে কোনও সরকারি তথ্য আছে কি;

(খ) বাঁকুড়া জেলার কোন্ কোন্ থানায় পানের চাষ হয় এবং ঐ পান জেলার বাইরে বা রাজ্যের বাইরে যায় কিনা; এবং

(গ) বাঁকুড়া জেলায় পান চাষীদের এযাবৎ কোনও সরকারি সাহায্য দেওয়া হয়েছে কিনা?

**শ্রী কমলকান্তি গুহ ঃ**

(ক) হ্যাঁ, আছে প্রায় ৪,৫০০ টি।

(খ) প্রধানত বাঁকুড়া জেলার ওলদা, তালডাংরা, পাত্রসায়েব, বড়জোড়া, বাঁকুড়া-২ এবং কতুলপুর ব্লকে পানের চাষ বেশি হয়। তাছাড়া, অন্যান্য ব্লকেও পানের চাষ হয়। জেলাতে ব্লকওয়ারি পান চাষের এলাকা সংযোজনীতে দেখানো হোল।

এই জেলার মোট উৎপন্ন পানের আনুমানিক প্রায় ৪৫ শতাংশ জেলা থেকে বাইরে যায়। ঐ ৪৫ শতাংশের প্রায় ৬০ শতাংশ পান বিহার রাজ্যের মজঃফরপুর, পাটনা সমস্তিপুর, রাঁচি, চাকিয়া, বেটিয়া, বোকসুল, ভাগা, ভোজুড়ি, গোমো, ছাপড়া, টাটা, কবিয়া চাঁইবাসা ও কাৎরীস বাজারে যায় এবং বাকি ৪০ শতাংশ পুরুলিয়া ও বর্ধমান জেলার বিভিন্ন বাজারে যায়।

(গ) হ্যাঁ। বাঁকুড়া জেলাতে কৃষি উপকরণ ক্রয় ঋণ পান চাষীদের দেওয়ার ব্যবস্থা আছে। কাঠা প্রতি ১০০ (এক শত টাকা) এবং সর্ব্বোচ্চ ১০০০ (এক হাজার টাকা) দেওয়ার নিয়ম আছে। তবে এ সম্পর্কে বিস্তারিত তথ্য জানা নেই।

তাছাড়া বিভিন্ন ব্যাঙ্ক ও এই জেলায় পান চাষের জন্য কৃষকদের ঋণ দিয়ে থাকেন।

Statement reffered to in reply to clauses (Ga) of starred question no. 206

বাঁকুড়া জেলার সংস্থাভিত্তিক (ব্লকওয়ারি) পান চাষের বিবরণ নিচে দেওয়া হ'ল ঃ-

| ক্রমিক সংখ্যা | সংস্থার (ব্লকের) নাম | এলাকা (হেক্টরে) |
|---|---|---|
| ১) | বাঁকুড়া -১ | ৫.০০ |
| ২) | বাঁকুড়া -২ | ১৬.৫০ |
| ৩) | ছাতনা | ২.০০ |
| ৪) | বড়জোড়া | ২০.০০ |
| ৫) | ওনদা | ২১০.০০ |
| ৬) | ইন্দপুর | ৯.০০ |
| ৭) | তালডাংরা | ৪৫.০০ |
| ৮) | সিমলাপাল | ৬.০০ |
| ৯) | বিষ্ণুপুর | ৬.০০ |
| ১০) | সোনামুখী | ১১.০০ |
| ১১) | পাত্রসায়র | ১৬.৬৩ |
| ১২) | জয়পুর | ৪.১৬ |
| ১৩) | কতুলপুর | ১২.০০ |
| | মোট — | ৩৬৩.২৯ হেঃ |

[1-20 – 1-30 P.M.]

**শ্রী নবনী বাউরি ঃ** আপনি বললেন বাঁকুড়া জেলার বেশ কয়েকটি ব্লকে পান চাষী রয়েছে। এই পান চাষকে বাড়ানোর নতুন কোনও পরিকল্পনা আপনার আছে কি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** আমরা রাজ্য সরকার থেকে ঠিক এই ধরনের পরিকল্পনা করি না। কোনও কৃষক যদি পরিকল্পনা নিয়ে করতে চান তাহলে আমরা ঋণ দেবার ব্যবস্থা করেছি এবং সেই ভাবেই আমরা উৎসাহিত করি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** শুধু বাঁকুড়া জেলাতেই নয়, মেদিনীপুর ও অন্যান্য জেলাতেও এই পান চাষ বৃদ্ধি পাচ্ছে। পান একটা ভালো অর্থকরী ফসল। কিন্তু এই পান চাষীরা ঠিকমতো বাজার পায় না, ওয়াগন পায় না। এরা সরাসরি বাজারে যায় না, মিডিল ম্যানের হাতে ক্ষতিগ্রস্ত হয়। যার ফলে এই পান চাষীদের প্রতিনিধিরা আপনার কাছে ডেপুটেশন দিয়েছে, কেন্দ্রীয় সরকারের কাছেও দিয়েছে। এই বিষয়ে প্রতিকার করার কোনও পদক্ষেপ আপনি নিয়েছেন কি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** এই সব ব্যাপার নিয়ে আলোচনা চলছে। আমরা একটা উন্নয়ন বোর্ড গঠন করেছি এবং তারা সার্ভে করে দেখছেন। তাদের রিপোর্ট পাওয়ার পর এই বিষয়ে কি কি পদক্ষেপ নেওয়া যায় সেটা নেবার চেষ্টা আমরা করব।

**শ্রী শশাঙ্কশেখর মণ্ডল ঃ** পশ্চিমবাংলার বিভিন্ন জেলায় পান চাষ হচ্ছে কিন্তু তারা নানাভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে। বর্তমানে পান চাষীদের ব্যাপার নিয়ে বামফ্রন্ট সরকার যে ধরনের চিন্তা ভাবনা করছেন এই ধরনের চিন্তা ভাবনা পূর্বে কখনো হয়েছিল কিনা মন্ত্রী মহাশয় কি জানেন?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** ১৯৭৮ সালের পর এই পানকে কৃষি পণ্য হিসাবে স্বীকৃতি দেওয়া হয় এবং তারপর এই চাষের উন্নয়ন কিভাবে করা যায় সেই বিষয় নিয়ে রাজ্য সরকারের তরফ থেকে চেষ্টা চরিত্র চলতে থাকে এবং চাষীদের কিভাবে আর্থিক সুবিধা করে দেওয়া যায় তার জন্য একটা পান চাষ উন্নয়ন বোর্ড গঠন করা হয়েছে।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** বাঁকুড়া জেলায় পান চাষের কদর আছে। বাইরে এর বাজারও আছে। এই পরিপ্রেক্ষিতে ঐ জেলায় সরকারি খামারে পান চাষের কোনও পরিকল্পনা নিয়েছেন কিনা এবং পান চাষীদের উৎসাহদানের জন্য বিশেষ কোনও কর্মসূচী নিয়েছেন কিনা, জানাবেন?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় সদস্যদের অবগতির জন্য আমি আবার বলছি ১৯৭৮ সালের পর পানকে কৃষি পণ্য হিসাবে স্বীকৃতি দেওয়া হয়েছে। আমরা আমাদের ক্ষমতা অনুসারে সীমাবদ্ধ অবস্থায় কাজ করছি। মেদিনীপুর এবং হাওড়ায় ডেমনেস্ট্রশন প্লট করে গবেষণা করার চেষ্টা হচ্ছে। আমরা প্রথম এখান থেকেই শুরু করছি, আসতে আসতে সমস্ত জেলাতেই করা হবে।

**শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে ঋণ দেবার ব্যবস্থা আছে। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যারা পান চাষ করেন বা করতে চান তাদের ঋণ দেবার পদ্ধতিটা কি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** আমি আগেই বলেছি যে আমরা কৃষিঋণ জেলাশাসকদের মাধ্যমে বিভিন্ন জেলাতে কৃষকদের দিয়ে থাকি। এ ক্ষেত্রে জেলাশাসকদের জানানো আছে যে পান চাষীরা যদি এ ব্যাপারে দরখাস্ত করেন তাহলে তারাও এই ঋণ পাবার যোগ্য। কাঠা প্রতি ১০০ টাকা এবং সর্বোচ্চ এক হাজার টাকা ঋণ দেবার নিয়ম আছে।

**Mr. Speaker :** Now regular questions.

## Starred Questions
## (to which oral answers were given)

### চক্ররেল

***৪৯১।** (অনুমোদিত প্রশ্ন নং ***১৮**।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রাজ্য সরকার প্রয়োজনীয় জমি দিতে অস্বীকার করায় চক্ররেলের কাজ বন্ধ আছে; এবং

(খ) সত্য হলে, ঐ জমি না দেওয়ার কারণ কি?

**শ্রী প্রশান্ত শূর ঃ**

(ক) না।

(খ) প্রশ্নই ওঠে না।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, চক্ররেলের কাজ সরকার জমি দেন নি বলে বন্ধ হয়নি। তাহলে তো মহা বিপদ। চক্ররেল কোন চড়ায় আটকালো বুঝতে পারছি না। এই প্রকল্প সম্বন্ধে পূর্বতন মন্ত্রী ঘোষণা করেছিলেন যে ৬ মাসের মধ্যে চক্ররেল সম্পূর্ণ হবে সে বক্তৃতা আমি আকাশবাণী থেকে শুনেছি নিজের কানে। তাহলে কোথায় আটকালো? এ সম্পর্কে রাজ্য সরকারের মন্ত্রীরা ভারত সরকারের প্রধানমন্ত্রী থেকে আরম্ভ করে রেলমন্ত্রী পর্যন্ত কথাবার্তা বলে কোথায় আমরা দাঁড়িয়ে আছি সেটা হাউসে জানাবেন কি?

**মিঃ স্পিকার ঃ** অমলবাবু জানতে চান যে চক্ররেল কোনও চক্রে পড়েছে?

[1-30 – 1-40 P.M.]

**শ্রী প্রশান্ত শূর ঃ** অমলবাবু যে কথা বলছিলেন তার উত্তরে বলছি যে যখন আমাদের তদানিন্তন রেলমন্ত্রী ঘোষণা করেছিলেন তখনই আমি বলেছিলাম যে ৬ মাসের মধ্যে এই চক্ররেল হওয়া অসম্ভব এই কারণে যে চক্ররেলের সবচেয়ে বড় অসুবিধা হ'ল হেস্টিংস থেকে প্রিন্সেপঘাট পর্যন্ত যেখানে আমাদের ডক এরিয়া আছে সেই ডকের মধ্যে দিয়ে রাস্তা তারা সারফেসে দেবেন না সুতরাং এখান দিয়ে ওভারব্রিজ করে আসতে হবে, ভায়া ডাক্ট করে আসতে হবে—এটা প্রথমেই বলেছিলাম। কিন্তু বলার পরও তিনি ঘোষণা করেছেন। তারপরেও মাননীয় মুখ্যমন্ত্রী এবং আমি বহু চিঠি লিখেছি। তারা বারবার একটা কথা বলছেন ঐ যে উল্টোডাঙ্গা এবং দমদমে কয়েকটি পরিবার ওখানে রেলের জমি দখল করে আছে তাদের উচ্ছেদ করে দিন। এ বছরের ২২শে ফেব্রুয়ারি তদানিন্তন রেলওয়ে মন্ত্রী এবং বর্তমানের প্রোগ্রাম ইমপ্লিমেনটেশন মিনিস্টার শ্রী এ. বি. এ. গণি খান চৌধুরী, তিনি আমাদের চিফ-মিনিস্টারের কাছে আসেন তাঁর সমস্ত অফিসারদের নিয়ে। সেখানে আলোচনা হয় এবং সেই আলোচনায় মেট্রো টেট্রো নিয়ে সব ব্যাপারে আলোচনা হয়। সেই আলোচনায় মাননীয় মুখ্যমন্ত্রী বলেন—আমিও উপস্থিত ছিলাম—আপনি তো মালদহে রেলের কিছু কিছু কাজ কর্ম করেছেন এবং তখন অনেক পরিবারকে সেখান থেকে সরিয়েছেন এবং ক্ষতিপূরণ দিয়েছেন। আমাদের রাজ্য সরকারের বক্তব্য ছিল, এই যে লোকদের সরাতে হবে এখানে আমাদের সরকারের নীতি হ'ল, কাউকে বিকল্প পুনর্বাসন না দিয়ে তাদের রাস্তায় ফেলে দিতে চাই না। সুতরাং তাদের সরাবার ব্যাপারে একটা অংশের টাকা আপনারা দিন—একথা আমরা বলেছিলাম। ১৩ই আগস্ট ১৯৮৫ সালে এই চিঠি আমি দিই। তারপর ২৪শে ফেব্রুয়ারি শ্রী এ. বি. এ. গণি. খান চৌধুরী, মাননীয় মন্ত্রী তিনি যখন মাননীয় মুখ্যমন্ত্রীকে বললেন আমি এর ব্যবস্থা করব—পরিষ্কার ভাবে তিনি বলেছিলেন, এই যে ক্ষতিপূরণের জন্য আপনার কাজ আটকে আছে এটার জন্য আমি ব্যবস্থা করব"এর দুদিন পরে মাননীয় রেলমন্ত্রী শ্রী বংশীলালের কাছ থেকে একটি চিঠি পাই, আমি সেই চিঠিটি পড়ে দিচ্ছি। একজন কেন্দ্রীয় মন্ত্রী দু দিন আগে বলে গেলেন আমি এর ব্যবস্থা করছি এবং তার দৃষ্টান্ত হিসাবে দেখলাম মালদহে দিয়েছেন, এখানে দেবেন না কেন। তার দুদিন পরে বর্তমান রেলমন্ত্রী জানালেন দেব না। আরও

আশ্চর্যের কথা, যখন গণি খান সাহেব বললেন করব, তখন আমরা একটা এস্টিমেট করলাম কত টাকা লাগবে। সেখানে আমরা হিসাব করে দেখালাম কত টাকা লাগবে। পরিবারগুলোক রিহ্যাবিলিটেট করতে ২২ লক্ষ ৬৫ হাজার টাকা লাগবে। আমরা তাদের কাছে ৫০ পারসেন্ট চেয়েছিলাম। কিন্তু দুঃখের বিষয় বর্তমান রেলমন্ত্রী বংশীলাল আবার আমাকে চিঠির উত্তরে লিখলেন যে—আসল কথাটা হল প্ল্যানিং কমিশনের কোনও স্যাংশন নেই। অর্থাৎ সার্কুলার রেল করার জন্য প্ল্যানিং কমিশন এর কোনও স্যাংশন নেই। না থাকার জন্য ছোট খাট কিছু খুচরো কাজ করতে চেয়েছেন, আমি চিঠিটা পড়ছি না, "I have given considerable thought to the issue regarding providing financial assistance for rehabilitation of the families residing unauthorisedly on Railway's own land required for circular Railway alignment between Ultadanga station and Dum Dum Junction. As the responsibility for rehabilitation of persons normally rests with the State Government. I am unable to agree that the cost of rehabilitation should be borne by the Department of Railways." এটা হল ২০শে মার্চ ১৯৮৬ সালে রেলমন্ত্রী লিখলেন, "from the railway land required for Circular Railway project between Ultadanga Station and Dum Dum Junction. As the responsibility for rehabilitation of evicted persons does not rest with the Railways, I am unable to accept the stand that the Railway should bear the responsibility of providing financial assistance for the rehabilitation of those who have illegally occupied Railway's own property." তারপর লিখছেন, I have already conreyed my views in this regard to Shri A. B. A. Ghani Khan Chowdhury, Minister for programme Implementation একজন কেন্দ্রীয় মন্ত্রী বললেন ব্যবস্থা করবেন, আর একজন কেন্দ্রীয় মন্ত্রী বললেন, না, হবে না। তারপর মুখ্যমন্ত্রী একটা মিটিং করলেন চেয়ারম্যান, সি. আই. টি জেনারেল ম্যানেজার, ইস্টার্ন রেলওয়ে, এর সঙ্গে, তাঁদের তিনি বললেন, আপনাদের অসুবিধা কোথায়, আমরা যদি এখানে পুনর্বাসন দিই, তবে একটু সময় লাগতে পারে, আপনারা আসল কাজটা আরম্ভ করছেন না কেন? হেস্টিংস থেকে প্রিন্সেপ ঘাট পর্যন্ত কাজটা আরম্ভ করছেন না কেন, দু তিন বছর সময় লাগবে। সেখানে অবশ্য ইস্টার্ন রেলের জেনারেল ম্যানেজার বললেন আমাদের যে পাঁচ কোটি টাকা আছে, সেই পাঁচ কোটি টাকা ব্যয় করতে পারবো না, কারণ সেখানে প্ল্যানিং কমিশনের স্যাংশন নেই। তারপর রেল মন্ত্রী বলছেন "Planning Commission's approval to part I only of the Project involving provisions of a single line track from Princep Ghat to Dum Dum has recently been received. Under the circumstances it would not be feasible to take the work on the section between Princep ghat and Majerhat until the Planning Commission's clearance to the remaining part is received and funds provided by the Planning Commission in the current or future Five-Year Plans. অর্থাৎ কথা হল এই প্ল্যানিং কমিশন কোনও স্যাংশন না নিয়ে এই ধরনের কাজ করার যে প্রবণতা আমাদের প্রাক্তন রেলমন্ত্রী গণি খান চৌধুরী মহাশয়ের ছিল, বিভিন্ন প্রোজেক্ট, আপনারা জানেন এই ভাবে তিনি নিয়েছেন, দিঘা এবং তমলুক, আমাদের বজবজ, নামখানা, এই সব

যে প্রোজেক্ট তিনি বলে গিয়েছিলেন, কোনও প্রোজেক্টে ব্যবস্থা হয়নি। সুতরাং এটা হল কেন্দ্রীয় সরকারের একটা নীতি, আমাদের পশ্চিম বাংলায় এই ধরনের কোনও পরিকল্পনা হবে না।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** আমরা জানতে চাই যে সম্প্রতি রেল কর্তৃপক্ষ কি এই কথা বলছেন এবং আপনাদের বলেছেন যে এই প্রকল্প রেলমন্ত্রক বা ভারত সরকার সম্পূর্ণ করতে পারবে না, আপনাদের সি. এম. ডি. এ. বা কর্পোরেশনকে দিয়ে করাতে পারবেন তো করুন, এটা কি সত্য?

**শ্রী প্রশান্ত শূর ঃ** স্যার, আপনি জানেন রিসেন্টলি রেলওয়ে বোর্ডের চেয়ারম্যানকে আমি একটা চিঠি লিখেছিলাম এবং তারপর তিনি যখন কলকাতায় আসেন তখন তিনি আমার সঙ্গে এসে দেখা করে বলেন—ভারত সরকারের পক্ষে এত অর্থ ব্যয় করে এটা করা সম্ভব নয়—বিশেষ করে হেস্টিংস টু প্রিন্সেপ ঘাট করা সম্ভব নয়, সুতরাং আপনাদের রিকোয়েস্ট করছি, আপনারা পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে বা পশ্চিমবঙ্গ সরকারের কোনও সংস্থার পক্ষ থেকে এটা করার দায়িত্ব গ্রহণ করুন। অর্থাৎ সি. এম. ডি. এ. বা ঐ জাতীয় কোনও সংস্থার মাধ্যমে আমাদের করতে বলেন এবং তিনি এ ব্যাপারে একটা পেপারে স্টেটমেন্টও করেন। আমরা তার উত্তরে পরিষ্কার ভাষায় এটা তাঁদের লিখে জানিয়ে দিয়েছি যে, তাঁদের এই বক্তব্য উত্থাপন করা অশোভন, কারণ যেখানে কেন্দ্রীয় সরকার একটা প্রকল্প ঘোষণা করেছেন সেখানে সেই প্রকল্পের দায়িত্ব রাজ্য সরকারের সীমিত দায়িত্বের উপর চাপিয়ে দেওয়া অন্যায়। এটা আমরা তাঁদের লিখে জানিয়ে দিয়েছি।

**ডাঃ সুশোভন ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি কলকাতার চক্র রেল সম্বন্ধে বিধানসভার সদস্যদের বেশ খানিকটা আলোকপাত করলেন এবং এই প্রসঙ্গে আপনি বললেন যে, সরকারের পলিসি হচ্ছে কাউকে পুনর্বাসন না দিয়ে উৎখাত করা যায় না। এটা সব ক্ষেত্রে বোধ হয় ঠিক নয়। আমি বোলপুরে দেখেছি বেশ কিছু বাড়ি পূর্ত বিভাগ থেকে ভেঙ্গে দেওয়ার পর সেই সমস্ত বাড়ির মানুষদের জন্য পুনর্বাসনের কোনও সময়েই চেষ্টা করা হয় নি। এই প্রসঙ্গে আমি মাননীয় স্পিকার মহাশয়কে অনুরোধ করছি যে, চক্র রেল-এর বিষয়ে প্রাক্তন রেল মন্ত্রী বরকত সাহেব পার্শিয়াল স্যাংশনের মাধ্যমে কলকাতায় চক্র রেলের কাজ আরম্ভ করেছিলেন এবং তিনি আইনের চোখে শত অপরাধ করলেও সাধারণ মানুষ তাঁকে স্বাগত জানিয়েছিল। এর থেকেই বোঝা যাচ্ছে চক্র রেল কলকাতা শহরের পরিবহন সমস্যার সমাধানের ক্ষেত্রে একটা গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করছে। অতএব এই অবস্থায় আপনি যে কোনও একদিন এই বিষয়ে আমাদের এক ঘন্টা আলোচনা করার সুযোগ দিন। আমাদের উভয় পক্ষের নেতারা এই অধিবেশনের মধ্যেই এক ঘন্টা বিষয়টি নিয়ে আলোচনা করুন।

**মিঃ স্পিকার ঃ** ডাঃ ব্যানার্জি, আপনার পার্টির তরফ থেকে অনেকগুলি রেজলিউশন দেওয়া হয়েছিল, আমি অনেকগুলি কনসিডার করেছি। এই বিষয়টি আসেনি, যদি আসত তাহলে হয়ত আমি কনসিডার করতাম। এ বিষয়ে কোনও বাধা নেই। আপনারা এ বিষয়ে যদি এখনো নন-অফিসিয়াল রেজলিউশন দেন, তাহলে নিশ্চয়ই আমি সেটা দেখব।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** চক্র রেলের ব্যাপারে কেন্দ্রীয় প্রোগ্রাম ইম্পলিমেন্টেশন মন্ত্রী যে বিবৃতি দিয়েছেন সেই বিবৃতির সঙ্গে বাস্তবের কোনও মিল আমরা দেখতে পারছি না।

আমরা দেখছি এই বিষয়ে প্ল্যানিং কমিশনের কোনও স্যাংশন নেই। শুধু চক্ররেলের ঘটনাই নয় পশ্চিমবঙ্গের বিভিন্ন জায়গায় শিলান্যাস থেকে শুরু করে বিভিন্ন সভা-সমিতিতে তিনি [*] প্রতিশ্রুতি রাখছেন। এ বছর যেহেতু নির্বাচনী বছর সেহেতু [*] প্রতিশ্রুতি ক্রমশ বাড়ছে। এই ভাবে যে সমস্ত প্রতিশ্রুতিগুলি ওঁরা দিচ্ছেন সেগুলি সম্বন্ধে অনুগ্রহ করে আপনারা একটা তালিকা করে শ্বেত-পত্র প্রকাশ করবেন কি?

**মিঃ স্পিকার ঃ** "মিথ্যা" কথাটা আনপার্লামেন্টারি ওয়ার্ড, ওটা অসত্য হবে।

**শ্রী প্রশান্ত শূর ঃ** আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মালদহে একটা অপেনিং-এর ব্যাপারে যে ঘটনা ঘটেছে সে সম্বন্ধে প্রেসকে পরিষ্কারভাবে বলেছেন। ওঁরা কিভাবে নির্বাচনী বছরে এই সমস্ত কাজকর্ম করতে চাইছেন, তা পরিষ্কারভাবে বলেছেন।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, বর্তমানে চক্র রেল কত কিলো মিটার রাস্তায় চলছে?

**শ্রী প্রশান্ত শূর ঃ** আমি তো সে হিসাব বলতে পারব না। রেল মন্ত্রীর কাছ থেকে হিসাব নিয়ে আমাকে বলতে হবে। তবে টালা-পার্কের কাছ থেকে আরম্ভ করে প্রিন্সেপঘাট পর্যন্ত চলছে। একটা লাইন দিয়ে ডিজেল ইঞ্জিনের মাধ্যমে একটা গাড়ি একবার এই দিকে যাচ্ছে, আবার ও দিক যাচ্ছে। তবে কত কিলো মিটার যাতায়াত করছে তা আমাকে রেল মন্ত্রীর কাছ থেকে জানতে হবে। তবে এ বিষয়ে যে স্কীম এ. বি. এ. গণি খান চৌধুরী ঘোষণা করেছিলেন তাতে বলা হয়েছিল—দুটো ট্রাক থাকবে, ই. এম. ইউ. ট্রেন চালানো হবে, ইলেট্রিকে চলবে। আমাদের সি. এম. ডি. এ'র তরফে যে সার্কুলার রেলের প্ল্যান তৈরি করা হয়েছিল, সেটা আমরা তাঁকে পাঠিয়েছিলাম। তাঁর সঙ্গে আমরা আলোচনা করেছিলাম। তবে এখন যা অবস্থা দেখছি তাতে আমরা জানি না কেন্দ্রীয় সরকারের বর্তমান অবস্থানকালের মধ্যে এটা করা সম্ভব হবে কি না!

**শ্রী দেবীপ্রসাদ বসু ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, চক্ররেলে এখন যে গাড়িগুলি চলে সেগুলি ছোট ছোট সানটিং ইঞ্জিন দিয়ে চালানো হয়। [*****]

**Mr. Speaker :** No, No. This is all expunged.

**পূর্বাঞ্চলীয় রাজ্যগুলিতে কৃষি উৎপাদন বৃদ্ধির ব্যাপারে এস আর সেন কমিটির সুপারিশ**

*৪৯২। (অনুমোদিত প্রশ্ন নং *৫৩।) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পূর্বাঞ্চলীয় রাজ্যগুলিতে কৃষি উৎপাদন বৃদ্ধির ব্যাপারে এস আর সেন কমিটির সুপারিশ সমূহের মূল উল্লেখযোগ্য বিষয়গুলি কি;

(খ) রাজ্য সরকার কি উল্লেখিত কমিটির সুপারিশসমূহের সাথে সম্পূর্ণভাবে একমত, নাকি কোনও কোনও বিষয়ে ভিন্ন মত পোষণ করেন;

---

*Expunged by the order of the chair.

(গ) ভিন্ন মত পোষণ করলে, কোনও্ কোনও্ বিষয়ে ভিন্ন মত পোষণ করেন; এবং

(ঘ) ভিন্ন মত পোষণ করার কারণ কি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ**

(ক) এস. আর. সেন কমিটি মুখ্যত নিম্নলিখিত বিষয়গুলির উপর সুপারিশ করিয়াছেন ঃ

(১) ভূমি ও কৃষি খামার নীতি।

(২) সেচ জল নিকাশি ও জল সদ্ব্যবহার ব্যবস্থা।

(৩) কৃষি উপকরণ জোগান ব্যবস্থা।

(৪) কৃষি গবেষণা, সম্প্রসারণ ও প্রশিক্ষণ।

(৫) কৃষি বিপনন।

(৬) আদিবাসি অধ্যুষিত এলাকায় কৃষি উন্নতি।

(৭) পশুপালন ও মৎস্য চাষ উন্নতি।

(৮) কৃষি ঋণ।

(৯) কৃষি উন্নয়ন নীতি কার্যকর করার জন্য পরিচালন ব্যবস্থা।

(খ) প্রাথমিকভাবে পর্যালোচনা করিয়া দেখা গিয়াছে যে ঐ কমিটির কতগুলি সুপারিশ নীতিগত ও কার্যকর করার অসুবিধা হেতু মানা সম্ভব হইতেছে না। সুপারিশগুলি বর্তমানে রাজ্য সরকার এর বিবেচনাধীন।

(গ) ও (ঘ)

প্রাথমিক পর্যালোচনায় যে সকল সুপারিশগুলি নীতিগত ও কার্যকর করার অসুবিধা হেতু মানা সম্ভব হইতেছে না তাহার দু একটি উল্লেখ করিতেছি ঃ

(১) ঐ কমিটি সুপারিশ করিয়াছেন যে ক্ষুদ্র প্রান্তিক চাষীর ইচ্ছামত কৃষি জমি লিজ দিবার বা নেওয়ার অধিকার দিতে হইবে।

আমরা এই সুপারিশ মানিতে পারিনা। কারণ "অপারেশন বর্গা"র মাধ্যমে বর্গাদারদিগের জমি চাষের বিষয়ে যে নিরাপত্তা দেওয়া সম্ভব হইয়াছে তারা বিঘ্নিত হইবে।

(২) কমিটি সুপারিশ করিয়াছেন যে কৃষকের "অপারেশনাল হোল্ডিং" এর সীমা এমনভাবে নির্ধারণ করিতে হইবে যাহাতে কোনও সময়েই ঐ সীমা আধ বা এক হেক্টরের কম না হয়।

কোনও সুনির্দিষ্ট নীতি ছাড়া ঐ সীমা নির্ধারণ করা হইলে তাহা কার্যকর করায় অসুবিধা হইবে এবং সেই কারণে এই সুপারিশ গ্রহণ করা সম্ভব নয়।

(৩) ঐ কমিটি সুপারিশ করিয়াছেন যে, গঙ্গার উত্তরে আগামী বেশ কয়েক বৎসর যেন

কোনও বাঁধ নির্মাণ করা না হয়।

সামগ্রিকভাবে কারিগরি তথা অর্থনৈতিক পর্যালোচনা ছাড়া এই সুপারিশ সরাসরিভাবে গ্রহণ করা সম্ভব নয়।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি, এই যে এস আর সেন কমিটির সুপারিশ নিয়ে গত জানুয়ারি মাসে পাটনাতে যে সম্মেলন হয়ে গেল সেই সম্মেলনে পূর্বাঞ্চলীয় রাজ্যগুলিতে কৃষি উৎপাদন বৃদ্ধি করার জন্য—বর্তমানে যে ১ ফসলা জমিগুলি আছে তাতে কৃষি ব্যবস্থার সম্প্রসারণ ও সুলভ কৃষি উপকরণ এগুলি সরবরাহের দ্বারা বর্তমানে এক ফসলা জমিগুলিকে দুই ফসলায় রূপান্তরিত করার মাধ্যমে অর্থাৎ উৎপাদন বৃদ্ধি করার জন্য প্রয়োজনীয় প্রকল্প গ্রহণ করতে যে অতিরিক্ত অর্থ বরাদ্দের প্রয়োজন সেই অতিরিক্ত অর্থ বরাদ্দ করতে কেন্দ্রীয় সরকার রাজি হয়েছেন কিনা এবং এ ব্যাপারে রাজ্য সরকারের কোনও প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে ছিল কিনা?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** এস আর সেন কমিটি যে সুপারিশ করেছিলেন সেই নিয়ে গত ৭/৮ জানুয়ারি পাটনাতে পূর্বাঞ্চলের মুখ্যমন্ত্রী এবং কৃষি মন্ত্রীদের যে সম্মেলন হয়েছিল সেখানে আমরা বলেছিলাম ক্ষুদ্র সেচ বাড়াতে গেলে আমাদের যে সেচ ব্যবস্থা আছে তাকে কার্যকর করে যদি চাষ করতে হয়—এখন আমাদের ঘাটতি আছে ২০ লক্ষ মেট্রিক টন—১ ফসলা জমিকে যদি ২ ফসলা করতে হয় তাহলে ১৬০০ কোটি টাকার দরকার। আমরা বলেছিলাম এগুলি আমরা আমাদের আর্থিক সীমিত ক্ষমতার মধ্যে কাজগুলি করছি। কিন্তু বাড়তি উৎপাদন করতে গেলে যে টাকার দরকার কেন্দ্রীয় সরকার তা দেবেন কিনা। কেন্দ্রীয় সরকারের মাননীয় মন্ত্রী বুটা সিং ঐ সম্মেলনে সভাপতিত্ব করেছিলেন, তিনি পরিষ্কার ভাবেই বলে দিয়েছেন যে এর জন্য বাড়তি টাকা কেন্দ্র থেকে দেওয়া সম্ভব নয়।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি যে রাজ্য সরকার তাঁর সীমিত ক্ষমতার মধ্যে এই কৃষি উৎপাদন বৃদ্ধির জন্য নিজস্ব কোনও উদ্যোগ বা পরিকল্পনা নেওয়ার কথা ভাবছেন কিনা এবং নিলে সেটা কি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** এ সম্বন্ধে ব্যাপক উত্তর দেওয়া সম্ভব নয়। আজকে আমাদের কৃষি বাজেট আছে, আমি বলেছি আমাদের রাজ্য সরকারের নীতি বা পরিকল্পনা আছে। আমাদের উৎপাদন বাড়ানোর জন্য আমরা অনেকগুলি নীতি নিচ্ছি। দু-একটা ক্ষুদ্র সেচ বাড়াবার চেষ্টা করছি। দ্বিতীয় হচ্ছে জমি সংরক্ষণ এবং সদ্ব্যবহার করে যাতে উৎপাদন বাড়ানো যায় তার চেষ্টা করছি। এটা করতে গেলে যারা প্রান্তিক চাষী, বর্গাদার তাদের উপকরণ, মূলধন এবং অন্যান্য সাহায্য যাতে তাঁরা ঠিকমতো পেতে পারেন তার জন্য চেষ্টা করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্যার, আমি প্রশ্ন করছি না, একটা ইনফরমেশন চাইছি এস. আর. সেন কমিটির রিপোর্ট খুবই ইমপরট্যান্ট ডকুমেন্ট। আমি প্রস্তাব রাখছি আপনার কাছে যে ঐ সুপারিশটা বিধানসভার সদস্যদের কাছে বিতরণ করুন। ঐ কমিটির রিপোর্টটা, ওটা দেখে আমরা প্রয়োজন বোধে যাতে সাজেশন দিতে পারি।

**শ্রী কমলকান্তি গুহ ঃ** আমি অর্থ দপ্তরের অনুমোদন ছাড়া আমার পক্ষে কিছু করা সম্ভব নয়। এটা প্রচুর টাকার ব্যাপার। এখানে বলতে পারি যে আমি অর্থ দপ্তরের কাছে সুপারিশ করব।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় কৃষি মন্ত্রী মহাশয় কি জানাবেন, পাটনায় যে কনফারেন্স হয়েছিল সেই কনফারেন্সে এস. আর. সেন কমিটি সহ আরও কিছু কিছু বিষয় বলা হয়েছে আমরা খবরের কাগজে দেখেছি, প্রান্তীয় মুখ্যমন্ত্রী এবং কৃষি মন্ত্রীরা কি কি বিষয়ে সেখানে এক মত হতে পেরেছেন এবং কি কি বিষয়ে মোটামুটি The salient points if you can enlighten us. আমরা প্রান্তীয় কৃষি এবং মুখ্যমন্ত্রীর সঙ্গে এক মত হয়েছি এবং কি কি বিষয়ে দে আর ইন ডিফারেন্স সে বিষয়ে একটু আলোকপাত করবেন?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** এস. আর. সেন কমিটির বাইরে অন্য কোনও ব্যাপার নেই। রিপোর্টের উপর ভিত্তি করেই হয়েছে। এ ব্যাপারে আমরা এক মত হয়েছিলাম। ওখানে উত্তরপ্রদেশ, বিহার, পশ্চিমবঙ্গ, উড়িষ্যা এই অঞ্চল নিয়ে সম্মেলনটা হয়েছিল। কংগ্রেসের এবং বামফ্রন্টের সকল মন্ত্রীই আমরা এক মত হয়েছিলাম যে এই প্রস্তাবটা আমরা কার্যকর করব যদি কেন্দ্র টাকা দেয়। দ্বিতীয় ব্যাপার হচ্ছে উড়িষ্যা এবং উত্তরপ্রদেশ আমরা যেটা বলেছিলাম এখনই এক কিংবা আধ হেক্টর সমস্ত জমিগুলিকে একীকরণ করা সেটা এখনই আমাদের পক্ষে বলা সম্ভব নয়। পশ্চিমবঙ্গের সামাজিক, অর্থনৈতিক দিক থেকে সম্ভবপর নয়। বিহার এবং পশ্চিমবঙ্গ এক হয়েছিল। উড়িষ্যা এবং উত্তরপ্রদেশ বলেছিলেন যে তাঁদের পক্ষে সম্ভব। আর একটা ব্যাপার আমরা বলেছিলাম যে সেখানে জমি লিজ দেবার রাইট টা সেটাতে আমরাই একমাত্র বিরোধিতা করেছিলাম। আমরা মনে করি এর দ্বারা বর্গাদারদের স্বার্থ ক্ষুন্ন হবে। অন্য ব্যাপারে মতামত দিই নি।

### হুগলি জেলে আটক মহিলা

*৪৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৪।) **শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) অভিযুক্ত নয় এমন কোনও মহিলা দীর্ঘদিন হুগলি জেলে আটক আছেন কি;

(খ) এইরূপ কোনও মহিলাদের কি চুঁচুড়া সদর জুডিশিয়াল ম্যাজিস্ট্রেট আইনজীবীর আবেদনক্রমে আদালতে তলব করেছেন; এবং

(গ) করে থাকলে, সরকার কি কোনওও ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) অভিযুক্ত নয় এমন ৯জন মহিলা হুগলি জেলে আটক আছেন।

(খ) না।

(গ) প্রশ্ন ওঠে না।

[1-50 – 2-00 P.M.]

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, পশ্চিমবঙ্গে নিরপরাধ মহিলাদের যাতে ঐভাবে জেলে আটক থাকতে না হয় তার জন্য আপনি কোনও ব্যবস্থা গ্রহণ করবেন কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** ইতিমধ্যে ব্যবস্থা অবলম্বিত হয়েছে। মাননীয় সদস্যকে জানিয়ে রাখি, আমাদের জেলে ১৮ বছর বয়সের কম বয়সী ছেলে এবং মেয়ে যারা বন্দী রয়েছে তাদের মধ্যে নন-ডেলিংকোয়েন্ট একদল রয়েছে এবং আর এক দল রয়েছে জুভিনাইন অর্থাৎ কিশোর অপরাধী এবং এদের সম্মিলিত সংখ্যা ছিল ৪১৪ জন। সম্প্রতি সমাজকল্যাণ দপ্তর বৈঠক করে আমরা ইতিমধ্যে ২৬০ জন জুভিনাইন ডেলিংকোয়েন্ট এবং নন-ডেলিংকোয়েন্টকে বিভিন্ন সমাজকল্যাণ আবাসে স্থানান্তরিত করেছি। তবে বিভিন্ন জেলাতে উপযুক্ত হোম অফ ডিটেনশন নেই। সেইসব রিসেপশন হোম গড়তে সময় লাগছে। এক্ষেত্রে আরো প্রায় ৬-৭ মাস সময় লাগবে। আগামী ৩ মাসের মধ্যে এইরকম ৯০ জনকে বিভিন্ন আবাসে নিয়ে যাওয়া হচ্ছে।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** আপনি বললেন যে, কোনও অভিযোগ নেই—এই রকম ৯জন মহিলা হুগলি জেলে আটক আছে। আমি যতদূর জানি, বিচারাধীন বন্দীরা আটক থাকেন এবং যারা কনভিকটেড তারা জেলে থাকেন। কাজেই ঐ মহিলারা সেখানে কিভাবে এলেন জানাবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** ১৮ বছরের কম বয়সী ছেলে-মেয়ে, যারা সমাজের বিপজ্জনক জায়গায় পৌঁছাতে পারে, সেই রকম ছেলে-মেয়েদের পুলিশ ধরে থানায় নিয়ে যায় এবং পরে দিন পড়লে কোর্টে প্রডিউস করে। এই রকম মেয়েদের বলে সেফ কাস্টডি গার্ল। এই ধরনের ছেলে-মেয়ে আমাদের জেলগুলিতে বেশ কিছু রয়েছে। এছাড়া আর এক ধরনের ছেলে-মেয়ে সেখানে রয়েছে যারা স্ট্রেড গার্ল, ভিকটিম গার্ল বা নেগলেকটেড চিলড্রেন। এদেরকে রাস্তা থেকে ধরে নিয়ে যাওয়া হয় এবং পরে কোর্টে প্রডিউস করা হয়। এরাই বিচারাধীন থাকে। তবে নিয়ম হচ্ছে, এঁদেরকে জেলে না রেখে সমাজকল্যাণ হোমে নিয়ে যাওয়া।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আমরা কাগজে দেখেছি, উইথ কনস্পিরেসি অফ কো-শেয়ার জনৈক মহিলাকে পাগল সাজিয়ে কনফাইন্ড টু জেল এবং তার একটি সংবাদ আজকে বাংলাদেশের কিছু মহিলা, দে আর ডিটেনড ইন ওয়েস্ট বেঙ্গল জেলস্। এই সম্পর্কে আপনি কোনও রকম আলোকপাত করতে পারবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** স্পেশিফিক প্রশ্ন করলে সেপারেট উত্তর দেবো।

## বাঁকুড়া জেলায় লোকাল বাসের সংখ্যা হ্রাস

***৪৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *৭৪।) শ্রী কাশীনাথ মিশ্র ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বর্তমানে বাঁকুড়া জেলায় লোকাল বাসের সংখ্যা উল্লেখযোগ্য ভাবে কমে গিয়েছে;

(খ) সত্য হলে, এর কারণ কি; এবং

(গ) বিগত ২৯.১২.১৯৮৫ হতে ৩১.১২.১৯৮৫ তারিখ পর্যন্ত বাঁকুড়ার সমস্ত রুটের বাস সার্ভিস বন্ধ হয়ে যাওয়ার কারণ কি?

**শ্রী শিবেন্দ্রনারায়ণ চৌধুরী ঃ**

(ক) বাঁকুড়া জেলায় কিছু সংখ্যক রুটে লোকাল বাসের সংখ্যা সামান্য কমে গেছে।

(খ) কিছু সংখ্যক বাস মালিকরা তাদের বাস লোকাল রুটে চালাতে অনিচ্ছুক

(গ) ইহা সত্য নহে।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ঐ লোকাল বাসগুলি বিভিন্ন রুটে এল. এস. বাস এবং এক্সপ্রেস বাস হিসাবে চলছে বলে বাসগুলি লোকাল বাস হিসাবে চলছে না, এবং যার জন্য বাসের সংখ্যা কমে গেছে—এটা সত্য কি না?

**শ্রী শিবেন্দ্রনারায়ণ চৌধুরী ঃ** এটা ঠিক নয়। বাস মালিকরাই চালাতে চাইছে না।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** বাঁকুড়া জেলার প্রায় ৮০ ভাগ মানুষ বাসে যাতায়াত করেন। কাজেই সেখানে ঐ বাসগুলি চালাবার জন্য কর্তৃপক্ষের বিরুদ্ধে কোনও রকম ব্যবস্থা গ্রহণ করছেন কি না?

**শ্রী শিবেন্দ্রনারায়ণ চৌধুরী ঃ** অনেক প্রাইভেট বাস তাদের পারমিট স্যারেন্ডার করার জন্য আমরা আবার নূতন করে অ্যাডভ্যার্টাইজমেন্ট করেছি যাতে সেই সব জায়গায় আবার বাস চালানো যায়।

**শ্রী সাত্বিককুমার রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে বাস চলছে না। বাস মালিকরা বেশি করে লাভ করবে বলে বাস চালাচ্ছে না, নাকি অন্য কোনও কারণ আছে?

**শ্রী শিবেন্দ্রনারায়ণ চৌধুরী ঃ** লাভ হবে না বলে বাস চালানো বন্ধ করে দিচ্ছে।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, বাঁকুড়া আর. টি.এ এখানে মোট বাসের সংখ্যা কত এবং তার মধ্যে কটা রুটের বাস চালাতে অস্বীকার করেছে এবং তার কারণ কি?

**শ্রী শিবেন্দ্রনারায়ণ চৌধুরী ঃ** এই ব্যাপারে নোটিশ না দিলে কিছু বলা যাবে না। তবে ১৫-২০ টার মতো বাসের পারমিট সারেন্ডার করেছে।

**ডাঃ সুশোভন ব্যানার্জি ঃ** যদিও এই প্রশ্নে বাঁকুড়া জেলা সম্পর্কে বলা হয়েছে কিন্তু আমরা জানি এবং অনেক জেলাতেই দেখতে পাচ্ছি রুটে বাস কমে যাচ্ছে এবং তার অন্যতম কারণ হ'ল বাস রুট থেকে তুলে নিয়ে গিয়ে বিয়ে বাড়ি বা অন্য জায়গায় যাচ্ছে। এই সম্বন্ধে ডিসট্রিক্ট অথরিটিকে জানানো সত্ত্বেও খুব বেশি সুরাহা হয় নি। এই ব্যাপারে

আপনার তরফ থেকে কোনও ব্যবস্থা নিতে পারবেন কি?

**শ্রী শিবেন্দ্রনারায়ণ চৌধুরী** ঃ নির্দিষ্ট ভাবে যদি জানাতে পারেন, তাহলে ব্যবস্থা নিতে পারি।

**শ্রী সুমন্তকুমার হীরা** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন কি কারণ আছে। বাস বন্ধ হওয়ার কারণ হিসাবে অন্য জায়গায় যেটা দেখেছি কিছু রাজনৈতিক উদ্দেশ্যে বিশেষ রাজনৈতিক দলের কিছু বাস মালিক যাত্রিদের হ্যারাস করার জন্য, সরকার বিরোধী মনোভাব গোড়ে তোলার জন্য বাস বন্ধ করে দেয়। এখানেও এই ধরনের কোনও কারণ আছে বলে আপনি জানেন?

**শ্রী শিবেন্দ্রনারায়ণ চৌধুরী** ঃ প্রাইভেট বাস মালিকরা তাদের ইচ্ছা মতো বাস চালায়। এখানেও এই ধরনের উদ্দেশ্য থাকতে পারে।

## বর্ধমান জেলার রায়না ১নং ব্লকের সুসংহত শিশু উন্নয়ন প্রকল্পের বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ

***৪৯৫।** (অনুমোদিত প্রশ্ন নং ***১৮৮।**) **শ্রী বিশ্বনাথ চৌধুরী** ঃ ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্ধমান জেলার রায়না ১নং ব্লকের সুসংহত শিশু উন্নয়ন প্রকল্পের লক্ষাধিক টাকা দুর্নীতির কোনও অভিযোগ উঠেছে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, এ সম্পর্কে কি ব্যবস্থা অবলম্বন করা হয়েছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়** ঃ

(ক) হ্যাঁ।

(খ) এ সম্পর্কে বিভাগীয় তদন্তের বন্দোবস্ত হয়েছে।

[2-00 – 2-10 P.M.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় বললেন ১ লক্ষ টাকার উপর যে দুর্নীতির অভিযোগ উঠেছে তাতে ব্যবস্থা নেওয়া হচ্ছে। আমার প্রশ্ন হ'ল এই ব্যাপারে কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়** ঃ মাননীয় সদস্য নিশ্চয়ই অবগত আছেন আই. সি. ডি. এস, অঙ্গনওয়াড়ী কেন্দ্রে খাদ্য দ্রব্য এই সমস্ত দেবার জন্য অঙ্গনওয়াড়ী কেন্দ্র পরিচালনার জন্য বাসনপত্র এবং অন্যান্য জিনিস কেনার জন্য টাকা দেওয়া হয়। রায়না ব্লকে ৪৫,৯৬৬ টাকার হিসাব ঠিকমতো পাওয়া যায় নি। আমাদের দপ্তর থেকে আমাদের ডেপুটি ডাইরেক্টর, আই. সি. ডি. এস. এবং ইন্সপেক্টর, অডিট অ্যান্ড অ্যাকাউন্টস এক সঙ্গে বসা হয়েছে। মে মাসের মধ্যে এই রিপোর্ট পাওয়া যাবে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস** ঃ ব্লক স্তরে এই বিভাগের আর্থিক দায়িত্ব কার, বি. ডি. ও-র উপর দেওয়া আছে না সি. ডি. পি. ও-র উপর আর্থিক দায়িত্ব দেওয়া আছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** সি. ডি. পি. ও-র উপর দেওয়া আছে।

**শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি, এই ব্যাপারে যে টেন্ডার সাব কমিটি আছে এই জিনিস পত্র ক্রয়ের ব্যাপারে এই টেন্ডার সাব কমিটিকে না জানিয়ে এই সমস্ত মাল কেনা হয়েছিল? এই তথ্য জেলা শাসককে সভাধিপতি দিয়েছিল। এই সম্পর্কে কোনও ব্যবস্থা নেওয়া হয়েছে কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** ইতিমধ্যে এই রকম কিছু তথ্য জেলা শাসকের কাছে এসেছে। এই ব্যাপারে কিছু কিছু ব্যবস্থা অবলম্বিত হয়েছে।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—এই রায়নার মতো সারা পশ্চিমবাংলার অন্যান্য ব্লকগুলিতে যেখানে আই. সি. ডি. এস. প্রকল্প আছে, সেখানে পর্যবেক্ষণ-এর জন্য কি কি ব্যবস্থা রয়েছে? খুব বড় রকমের না হলেও কিছু কিছু দুর্নীতি ঘটছে, কিছু কাজ হচ্ছে না এবং অনেক জায়গায় অর্দ্ধেক লোপাট হয়ে যাচ্ছে—এই সমস্ত ব্যাপারে আপনি কি কি ব্যবস্থা নিয়েছেন? এই ব্যাপারে আপনার কাছে কোনও খবর আছে কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** মাননীয় সদস্য অর্থ লোপাট হয়ে যাচ্ছে বলে যা বললেন, তা ঠিক নয়। তবে দুর্নীতি কোনও কোনও জায়গায় নিশ্চয়ই থাকতে পারে। কিন্তু সে ব্যাপারে যথেষ্ট ব্যবস্থা নেওয়া হয়। এই ব্যবস্থা গ্রহণের উদ্দেশ্যে প্রোজেক্ট লেভেলে কো-অর্ডিনেশন কমিটি, ডিস্ট্রিক্ট কো-অর্ডিনেশন কমিটি এবং স্টেট লেভেলে কো-অর্ডিনেশন কমিটি গঠিত হয়েছে এবং তারা ফাংশন করতে শুরু করেছে।

## Piped water supply in the Kharagpur Municipality

***496.** (Admitted question No. ***531.**) **Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-charge of the Local Government and Urban Development Department be pleased to state—

(a) whether the Government have prepared any comprehensive scheme to meet the present and the growing need of piped water supply in the Kharagpur Minicipality ;

(b) If so, the estimated cost of the scheme;

(c) whether the scheme has been accepted by the Kharagpur Municipality;

(d) If so, the date of their acceptance; and

(e) the present position of the scheme?

**Shri Prasanta Kumar Sur :**

(a) Yes.

(b) Rs. 814.00 Lakhs.

(c) Yes.

(d) The Municipality has accepted the scheme by a resolution in a meeting held on 19.3.85.

(e) For taking up of the scheme the first requirement is to obtain the technical clearance from the Govt. of India which has since been given by them. For financing such a big scheme the State Govt. is exploring the possibility of obtaining LIC loan assistance to the tune of Rs. 300.00 lakhs.

Certain formalities are to be complied with for obtaining LIC loan. Steps are being taken to complete those formalities after which the loan application will be posed to the LIC and steps will be taken for according administrative approval to the scheme. After the scheme is administratively approved and financial assistance from the LIC is fanalised, the work on the scheme will commence.

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনি বললেন এল. আই. সি. লোনের ব্যাপারে ভারত সরকারের অনুমোদনের প্রয়োজনীয়তা আছে এবং এ ব্যাপারে যা করণীয় তা আপনি করেছেন, তাহলে সরকারের অনুমোদনের জন্য এই স্কীমটি সেখানে পাঠানো হয়েছে কি, এবং যদি পাঠানো হয়ে থাকে তাহলে সেটা কবে পাঠিয়েছেন?

**শ্রী প্রশান্ত শূর ঃ** আমি তো বলেছি, শুধু পাঠানো হয় নি, সময় মতই তা পাঠিয়েছি এবং অনুমোদনও পেয়েছি।

**Dr. Manas Bhunia :** Will the Minister-in-Charge of Local Self and Urban Development department be pleased to state as to what are the steps you have taken just to meet the crisis of acute scarcity of drinking water at this moment at Kharagpur?

**Shri Prasanta Kumar Sur :** I have given a full statement on the other day in the House.

## Starred Questions
## (to which written answers were laid on the Table)

### রিলিফ ম্যানুয়াল সংশোধন

*৪৯৭। (অনুমোদিত প্রশ্ন নং *৬৭৯।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রী মহোদয়া অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রাজ্য সরকার রিলিফ ম্যানুয়াল সংশোধনের জন্য একটি কমিটি গঠন করিয়াছেন;

(খ) সত্য হইলে, ঐ কমিটির পক্ষ হইতে কোনও সুপারিশ রাজ্য সরকারের নিকট পেশ করা হইয়াছে কি; এবং

(গ) 'খ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হ'লে, ঐ সম্পর্কে সরকার কোনও সিদ্ধান্ত গ্রহণ করিয়াছেন কি?

**ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রী :**

(ক) হ্যাঁ

(খ) হ্যাঁ

(গ) সংশোধনের কাজ শুরু হয়েছে।

**বাঁকুড়া ১নং ও ২নং ব্লকের অকেজো নলকূপের সংখ্যা**

*৪৯৮। (অনুমোদিত প্রশ্ন নং *৯৯৫।) **শ্রী সমর মুখার্জি** এবং **শ্রী কাশীনাথ মিশ্র :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (গ্রামীণ জলসরবরাহ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বাঁকুড়া জেলার বাঁকুড়া ১নং ব্লক, ২নং ও পৌর এলাকাতে বহু নলকূপ অকেজো হয়ে পড়ে আছে;

(খ) সত্য হলে, মোট কতগুলি নলকূপ অকেজো অবস্থায় আছে;

(গ) এই নলকূপগুলি দীর্ঘদিন অকেজো থাকার কারণ কি; এবং

(ঘ) বাঁকুড়া জেলার বাঁকুড়া ১নং ব্লক, ২নং ব্লক ও পৌর এলাকার নলকূপগুলি সংস্কার ও মেরামতের জন্য ১৯৮৫-৮৬ সালে কত টাকা বরাদ্দ করা হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (গ্রামীণ জলসরবরাহ) বিভাগের মন্ত্রী :**

(ক) আংশিক সত্য। কিছু নলকূপ অকেজো হয়ে পড়ে আছে।

(খ)

| | |
|---|---|
| বাঁকুড়া ১নং ব্লকে | ৯টি |
| বাঁকুড়া ২নং ব্লকে | ২২টি |
| বাঁকুড়া পৌর এলাকায় | ৩০টি |
| মোট | ৬১টি |

(গ) মেরামতি করার লোকের অনুপাতে নলকূপের সংখ্যা বেশি বলে সংস্কারের কাজে কিছু বিলম্ব হচ্ছে।

(ঘ) বাঁকুড়া ১নং ব্লক ৩০,৩৮০ টাকা বাঁকুড়া ২নং ব্লক ৯,০১৯ টাকা বাঁকুড়া পৌর এলাকায় এখনও কোনও অর্থ বরাদ্দ হয়নি।

**কাঁচড়াপাড়া-কল্যাণী হাইওয়ে সম্প্রসারণ**

***৪৯৯।** (অনুমোদিত প্রশ্ন নং ***৮৩৩।**) **শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** মহানগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কাঁচরাপাড়া থেকে কল্যাণী হাইওয়ে, যা ব্যারাকপুর পর্যন্ত তৈরি হয়েছে, সেটা বেলঘরিয়া পর্যন্ত তৈরি করার পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) থাকলে, কবে নাগাত এর কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**মহানগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কাঁচরাপাড়া থেকে কল্যাণী হাইওয়ে যা ব্যারাকপুর পর্যন্ত তৈরি হয়েছে সেটা বেলঘরিয়া এক্সপ্রেসওয়ে পর্যন্ত সম্প্রসারণ করার একটি পরিকল্পনা আছে।

(খ) এইখাতে বর্তমানে কোনও অর্থ বরাদ্দ নেই। অর্থবরাদ্দ না হওয়া পর্যন্ত কাজটি রূপায়ণ করা যাচ্ছে না। সার্ভে করার জন্য টাকা ধরা আছে। কিন্তু পৌরসভাগুলির সহযোগিতার জন্য অপেক্ষা করা হচ্ছে কারণ স্থানীয় অধিবাসিদের মধ্যে উত্তেজনা আছে।

**৯৯এ ও ৯৯ রুটে বাস চলাচল**

***৫০০।** (অনুমোদিত প্রশ্ন নং ***৩১২।**) **শ্রী প্রবোধ পুরকায়েত ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে বাস মালিকরা ৯৯এ এবং ৯৯ রুটের বাস চলাচল বন্ধ করে দিয়েছে;

(খ) সত্য হলে, তার কারণ কি; এবং

(গ) উক্ত রুটের বাস চালু করার জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, ইহা সত্য নহে।

(খ) প্রশ্নে ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**পশ্চিমবঙ্গে ধান উৎপাদন**

***৫০১।** (অনুমোদিত প্রশ্ন নং ***৩১৯।**) **শ্রী নীরোদ রায়চৌধুরী ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৫-৮৬ সালে পশ্চিমবঙ্গে ধান উৎপাদনের লক্ষ্যমাত্রা কত ছিল;

(খ) তদনুযায়ী এ পর্যন্ত প্রকৃত উৎপাদন কত; এবং

(গ) পশ্চিমবঙ্গে কোন জেলায় ধানের উৎপাদন বেশি এবং কত?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৫-৮৬ সালে পশ্চিমবঙ্গে ধান উৎপাদনের লক্ষ্য মাত্রা ছিল ১২১ লক্ষ ৫০ হাজার টন।

(খ) এ পর্যন্ত শুধুমাত্র আউশ ধানের উৎপাদন হয়েছে ৮ লক্ষ ৫ হাজার ৫ শত টন। আমন ও বোরোধানের উৎপাদন এখন পর্যন্ত নির্ধারিত হয়নি।

(গ) এ বছরের জন্য এ তথ্য এখনই দেওয়া সম্ভব নয়।

**পশ্চিমবঙ্গে ধান ও গম উৎপাদনের পরিমাণ**

*৫০২। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৬৩।) **শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৬-৭৭ সালে পশ্চিমবঙ্গে ধান ও গমের উৎপাদন কত ছিল; এবং

(খ) ১৯৮৫-৮৬-তে পশ্চিম বাংলায় ধান ও গমের উৎপাদন কত হইয়াছে?

**কৃষি বিভাগের মন্ত্রী ঃ**

(ক) ১৯৭৬-৭৭ সালে ধান ও গমের উৎপাদন ছিল নিম্নরূপ ঃ—

| | |
|---|---|
| আউশ চাল | ৬ লক্ষ ৪৪ হাজার ৭০০ টন |
| আমন চাল | ৪৫ লক্ষ ৮৯ হাজার ৪০০ টন |
| বোরো চাল | ৭ লক্ষ ১৪ হাজার ৮০০ টন |
| মোট চাল | ৫৯ লক্ষ ৪৮ হাজার ৯০০ টন |
| গম | ১০ লক্ষ ৫১ হাজার ২০০ টন |

(খ) এ পরিসংখ্যান এখনো নিরূপিত হয়নি। তবে আউশ চাল উৎপন্ন হয়েছে ৫ লক্ষ ৪০ হাজার ৬২০ টন।

**নিউমার্কেটে অগ্নিকাণ্ড**

*৫০৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭৮।) **শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নিউমার্কেটে সাম্প্রতিক অগ্নিকাণ্ডের কারণ নির্ণয় হয়েছে কি;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কি কারণে এই অগ্নিকাণ্ড হয়েছে;

(গ) উক্ত অগ্নিকাণ্ডের ফলে, মোট ক্ষতির পরিমাণ কত; এবং

(ঘ) ক্ষতিগ্রস্তদের পুনর্বাসনের জন্য কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) ক্ষতির পরিমাণ যথাযথভাবে নির্ধারণ করা সম্ভব হয়নি। তবে অনুমান করা হচ্ছে ক্ষতির পরিমাণ ১১,২৮,৭৭,৫০০ টাকা।

(ঘ) হ্যাঁ।

**টিউবওয়েল প্রোথন বাবদ হুগলি জেলা পরিষদকে বরাদ্দকৃত অর্থ**

***৫০৪।** (অনুমোদিত প্রশ্ন নং ***২১৩১।**) **শ্রী আবদুল মান্নান ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (গ্রামীণ জল সরবরাহ) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৪-৮৫ ও ১৯৮৫-৮৬ আর্থিক বছরগুলিতে টিউবওয়েল প্রোথন ও পুনঃপ্রোথন বাবদ হুগলি জেলা পরিষদকে কত টাকা বরাদ্দ করা হয়েছে;

(খ) উক্ত বরাদ্দকৃত অর্থে উক্ত সালে কতগুলি টিউবওয়েল প্রোথন ও পুনঃপ্রোথন করা হয়েছে;

(গ) এ বাবদ হুগলি জেলা পরিষদ মোট কতগুলি পাইপ ক্রয় করেছিল; এবং

(ঘ) এর মধ্যে কতগুলি বর্তমান অব্যবহৃত অবস্থায় আছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (গ্রামীণ জল সরবরাহ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) যথাক্রমে ১৪,০০,০০০ টাকা ও ৬২,৫০০ টাকা।

(খ) ৪৭৭ টি।

(গ) এ কাজের জন্য প্রয়োজনীয় পাইপ পশ্চিমবঙ্গ জন-স্বাস্থ্য কারিগরি অধিকার কর্তৃক সরবরাহ করা হয়ে থাকে। তাই জিলা পরিষদ কোনও পাইপ ক্রয় করেন নি।

(ঘ) প্রশ্ন ওঠে না।

**মুর্শিদাবাদ জেলায় গঙ্গা-পদ্মা ভাঙ্গনের ফলে বাস্তুহারা পরিবারের সংখ্যা**

***৫০৫।** (অনুমোদিত প্রশ্ন নং ***১৬৯৪।**) **শ্রী আবুল হাসনাৎ খান ঃ** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রী মহোদয়া অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় গঙ্গা-পদ্মা ভাঙ্গনের ফলে বাস্তুহারা পরিবারের সংখ্যা কত;

(খ) মোট কতগুলি বাস্তুহারা পরিবারের পুনর্বাসন বিগত ১৯৮৪-৮৫ এবং ১৯৮৫-৮৬ আর্থিক বছরের ডিসেম্বর মাস পর্যন্ত করা সম্ভব হইয়াছে; এবং

(গ) যে সমস্ত বাস্তুহারা পরিবারের পুনর্বাসন এখনো সম্ভব হয় নাই সেই সমস্ত পরিবারের পুনর্বাসনের বিষয়ে সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করিতেছেন কি?

**ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রায় ৯ হাজার।

(খ) ১ হাজার ৬ শত পনেরটি।

(গ) বাকি পরিবার সমুহের পুনর্বাসনের জন্য প্রায় ৩৭০ একর জমির প্রয়োজন। পুনর্বাসন তরান্বিত করিবার জন্য সংশ্লিষ্ট ব্লক সমূহে যে সব খাস বা সরকারে ন্যস্ত জমি আছে সেই সব জমিতে অবিলম্বে পুনর্বাসনের ব্যবস্থা করিতে নির্দেশ দেওয়া হইয়াছে। তাছাড়া জমি অধিগ্রহণের জন্য ও উপযুক্ত জমি সংগ্রহের কাজ দ্রুততর করিবারও নির্দেশ দেওয়া হইয়াছে।

**উত্তর হাওড়ার শ্মশান ঘাটে বৈদ্যুতিক চুল্লী স্থাপন**

***৫০৬।** (অনুমোদিত প্রশ্ন নং ***১১০৭।**) **শ্রী অশোক ঘোষ ঃ** মহানগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) উত্তর হাওড়ায় শ্মশান ঘাটটিতে 'বৈদ্যুতিক চুল্লী' স্থাপনের কোনও পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**মহানগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) 'গঙ্গা অ্যাকশন' প্রকল্পে নদীর উভয় তীরের উন্নয়নের জন্য নির্মিয়মান কর্মসূচীতে উত্তর হাওড়ায় একটি বৈদ্যুতিক চুল্লী স্থাপন করার কথা বিবেচনা করা হচ্ছে। উহা রূপায়ণের সঠিক তারিখ বলা সম্ভব নয়।

**আই সি ডি এস প্রকল্পে কর্মরত অঙ্গনওয়াড়ি কর্মীদের বেতনহার**

***৫০৭।** (অনুমোদিত প্রশ্ন নং ***১৫২৬।**) **শ্রী শ্রীধর মালিক ঃ** ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিম বাংলায় মোট কতগুলি ব্লকে আই সি ডি এস প্রকল্প চালু করা হয়েছে;

(খ) এই প্রকল্পে কর্মরত অঙ্গনওয়াড়ি কর্মীদের কত টাকা করে বেতন দেওয়া হয়; এবং

(গ) উক্ত কর্মীদের বেতন বৃদ্ধির বিষয়ে সরকার চিন্তা করছেন কিনা?

**ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৯৬টি ব্লকে চালু করা হয়েছে। ইহা ভিন্ন ১৪টি শহরাঞ্চলীয় এলাকায় আই. সি. ডি. এস. প্রকল্প চালু আছে।

(খ) অঙ্গনওয়াড়ি কর্মীদের বেতন দেওয়া হয় না। যাদের শিক্ষাগত যোগ্যতা স্কুল ফাইনালের

নিচে অথচ অষ্টম শ্রেণী উত্তীর্ণ তারা মাসিক ২০০ টাকা করে সাম্মানিক ভাতা পান। যাদের শিক্ষাগত যোগ্যতা স্কুল ফাইনাল কিংবা স্কুল ফাইনালের সমতুল্য অথবা বেশি তারা মাসিক ২৫০ টাকা করে সাম্মানিক ভাতা পান।

(গ) বিষয়টি এখনই চিন্তা করা হচ্ছে না।

**I. C. D. S. Blocks in West Bengal**

***508.** (Admitted question No. ***1878.**) **Shri Abani Bhusan Satpathy :** Will the Minister-in-charge of the Relief and Welfare (Welfare) Department be pleased to state—

(a) total number of blocks in West Bengal so far included in the I.C.D.S. programme;

(b) Whether there is any proposal to include Jhargram, Jamboni, Gopi II, Sankrail and Nayagram blocks in the current year by the aforesaid programme;

(c) total number of Municipal towns in West Bengal included in this programme ; and

(d) If there is any proposal to include Jhargram town in this programme ?

**Minister-in-charge of the Relief and Wealfare (Wealfare) Deptt :**

(a) 96 Blocks.

(b) At present there is no such proposal.

(c) Seven.

(d) At present there is no such proposal.

**কলিকাতা, দুর্গাপুর ও উত্তরবঙ্গ রাজ্য পরিবহনে ভরতুকি প্রদান**

***৫০৯।** (অনুমোদিত প্রশ্ন নং ***৯৮৩।**) **শ্রী সুব্রত মুখার্জি ও শ্রী কাশীনাথ মিশ্র :** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৮৪-৮৫, ১৯৮৫-৮৬ সালে (১৫ই ফেব্রুয়ারি পর্যন্ত) কলকাতা রাষ্ট্রীয় পরিবহন (সি এস টি সি), দুর্গাপুর রাষ্ট্রীয় পরিবহন (ডি এস টি সি) ও উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন (এন বি এস টি সি)-কে কত টাকা ভরতুকি হিসাবে দেওয়া হয়েছে?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

প্রদত্ত ভর্তুকির পরিমাণ নিম্নরূপ ঃ—

| | ১৯৮৪-৮৫ | ১৯৮৫-৮৬ (১৫.২.৮৬ পর্যন্ত) |
|---|---|---|
| সি. এস. টি. সি. | টাঃ ১৩৭২.৫৯ লক্ষ | টাঃ ১২১৯.৭৬ লক্ষ |
| ডি. এস. টি. সি. | টাঃ ১৬৪.৯৮ লক্ষ | টাঃ ১৪৬.৩৯ লক্ষ |
| এন. বি. এস. টি. সি. | টাঃ ৩৭৮.৪২ লক্ষ | টাঃ ৪০৮.৫৭ লক্ষ |

## মুর্শিদাবাদ জেলার লালগোলায় মুক্ত জেল স্থাপন

***৫১০।** (অনুমোদিত প্রশ্ন নং ***১৯২২।**) **শ্রী অজিত চক্রবর্তী** এবং **শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার লালগোলায় মুক্ত জেল স্থাপনের পরিকল্পনাটি কতদূর অগ্রসর হইয়াছে; এবং

(খ) কবে নাগাদ ঐ মুক্ত জেলের কাজ শুরু হইবে বলিয়া আশা করা যায়?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মুক্ত জেলের প্রাচীর নির্মাণের কাজটি দ্রুত অগ্রগতির পথে।

(খ) অতি শীঘ্রই শুরু হইবে।

## বাঁকুড়া পৌরসভা কর্তৃক বিদ্যুৎ দপ্তরের বকেয়া পাওনা প্রদান

***৫১১।** (অনুমোদিত প্রশ্ন নং ***২২৪।**) **শ্রী অনুপকুমার চন্দ্র** এবং **শ্রী কাশীনাথ মিশ্র ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, (১) ১৯৭৮ সালের জানুয়ারি হতে ১৯৮৬ সালের জানুয়ারি পর্যন্ত বাঁকুড়া পৌরসভা বিদ্যুৎ দপ্তরের বকেয়া পাওনা মেটায় নাই; (২) বাঁকুড়া পৌর এলাকায় স্ট্রিট লাইট সহ বস্তিগুলিতে বৈদ্যুতীকরণ হয় নাই; এবং

(খ) সত্য হলে, এর কারণ কি?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) (১) না। (২) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### পশ্চিমবঙ্গে শস্যবিমা প্রকল্প

***৫১২।** (অনুমোদিত প্রশ্ন নং *৪২২।) **শ্রী অনিল মুখার্জি ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে কোনও্ সালে প্রথম শস্যবিমা প্রকল্প চালু হয় ও কোনও্ কোনও্ শস্যের জন্য এই বিমা প্রকল্প প্রচলিত আছে;

(খ) উক্ত প্রকল্পে ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের কি কি সুবিধা দেওয়া হয় প্রদেয় প্রিমিয়ামের ক্ষেত্রে;

(গ) সমস্ত শস্যের জন্য কি এই বিমা প্রকল্প চালু আছে; এবং

(ঘ) 'গ' প্রশ্নের উত্তর 'না' হলে, এর কারণ কি?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গে ১৯৭৯-৮০ সালে প্রথম পরীক্ষামূলক ভিত্তিতে শস্যবিমা প্রকল্প চালু হয়। এই পরীক্ষামূলক শস্যবিমা প্রকল্প ১৯৮৪-৮৫ সাল পর্যন্ত আমন, বোরো ও আউশ ধান এবং আলুর উপরে চালু ছিল। ১৯৮৫-৮৬ সাল হইতে এই শস্যবিমা প্রকল্প আমন ও বোরো ধান, গম, তৈলবীজ ও ডাল শস্যের উপরে চালু হয়েছে।

(খ) উক্ত প্রকল্পে ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের দেয় প্রিমিয়ামের শতকরা ৫০ ভাগ রাজ্য সরকার ও কেন্দ্রীয় সরকার যুগ্মভাবে বহন করে থাকেন।

(গ) না।

(ঘ) কেন্দ্রীয় সরকার এই প্রকল্প শুধুমাত্র দানাশস্য, ডালশস্য এবং তৈলবীজ উৎপাদনে সহায়তা এবং উৎসাহ প্রদান করিবার জন্যই উক্ত শস্যগুলির ক্ষেত্রে এই প্রকল্প আপাতত চালু করিয়াছেন।

### ধর্মতলার মোড়ে ফ্লাই-ওভার ব্রিজ নির্মাণ

***৫১৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৬৫।) **শ্রী লক্ষ্মণ শেঠ ঃ** মহানগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলিকাতায় ধর্মতলার মোড়ে ফ্লাই-ওভার ব্রিজ নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**মহানগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) লেনিন সরণী ও জহরলাল নেহেরু রোডের সংযোগস্থলে একটি ফ্লাইওভার ব্রিজ নির্মাণের পরিকল্পনা আছে।

(খ) সি. ইউ. ডি. পি-৩ পরিকল্পনাকালে (১৯৮৮ পর্যন্ত) উপরিউক্ত প্রকল্পে কোনও অর্থ বরাদ্দ না থাকায় পরিকল্পনার বাস্তবায়ন সম্পর্কে এখন কিছু বলা সম্ভবপর নয়।

**বে-সরকারি ও সরকারি বাসে ভাড়ার হার**

***৫১৪।** (অনুমোদিত প্রশ্ন নং ***৬২১।**) **শ্রী বিভূতিভূষণ দে ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বেসরকারি বাসের তুলনায় সরকারি বাসের ভাড়া কি বেশি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কেন?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না। সাধারণ স্টেজ ক্যারেজ (সরকারি এবং বেসরকারি)-এর ক্ষেত্রে কোনো তারতম্য নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**ভগবানপুর ১নং ও ২নং ব্লকে পানীয় জলসরবরাহ প্রকল্প**

***৫১৫।** (অনুমোদিত প্রশ্ন নং ***৯৪৩।**) **শ্রী প্রশান্ত প্রধান ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (গ্রামীণ জলসরবরাহ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ভগবানপুর ১নং এবং ২নং ব্লকে কয়টি পানীয় জলসরবরাহ প্রকল্পের কাজ শুরু হইয়াছে; এবং

(খ) কোনও কোনও প্রকল্পের কাজ বর্তমান বৎসরে শেষ হইবে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (গ্রামীণ জলসরবরাহ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) একটিতে কাজ শুরু হয়েছে।

(খ) একটিও না।

**পশ্চিমবঙ্গে দমকল কেন্দ্রের সংখ্যা**

***৫১৬।** (অনুমোদিত প্রশ্ন নং ***৫৬৫।**) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে মোট কতগুলি 'দমকল কেন্দ্র' আছে;

(খ) আগামী আর্থিক বছরে কতগুলি 'দমকল কেন্দ্র' খোলার পরিকল্পনা সরকারের আছে; এবং

(গ) মফস্বল ও গ্রামাঞ্চলে 'দমকল কেন্দ্র' খোলার কোনও পরিকল্পনা আছে কি?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ৭৫ (পঁচাত্তর) টি।

(খ) ৪ (চার) টি।

(গ) মফস্বল শহরে দমকল কেন্দ্র খোলার পরিকল্পনা আছে, কিন্তু গ্রামাঞ্চলের জন্য কোনও পরিকল্পনা এখনও করা হয়নি।

**Number of persons enjoying old age pension, widow pension, etc., in the district of Cooch Behar**

***517.** (Admitted question No. ***1546.**) **Shri Bimal Kanti Basu :** Will the Minister-in-charge of the Relief and Welfare (Welfare) Department be pleased to state—

(a) the number of persons enjoying old age pension, widow pension, disability pension and destitute children pension in the district of Cooch Behar;

(b) the Government has any proposal for enhancement of the respective quotas; and

(c) the number of applications (categorywise) are lying with the authorities concerned of the said district at present for disposal ?

**Minister-in-charge of Relief and Welfare (Welfare) Deptt :**

(a) No. of person enjoying Pensions :

| | | | |
|---|---|---|---|
| i) | Old age pension | — | 1,106 |
| (ii) | Widow Pension | — | 296 |
| (iii) | Disability Pension | — | 166 |
| (iv) | Destitute Children Pension | — | 84 |

(b) Yes

(c) No. of applications Pending :

| | | | |
|---|---|---|---|
| (i) | Old Age Pension | — | 405 |
| (ii) | Widow Pension | — | 509 |
| (iii) | Disability Pension | — | 95 |
| (iv) | Destitute Children Pension | — | 71 |

## মেট্রো রেলের কাজের জন্য ক্ষতিগ্রস্ত জলের লাইন

*৫১৮। (অনুমোদিত প্রশ্ন নং *৬৫৫।) **শ্রী লক্ষ্মীকান্ত দে** ঃ স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেট্রো রেলের কাজের জন্যে কলকাতার বহু জায়গায় জলের লাইন ভেঙ্গেছে;

(খ) সত্য হ'লে, এ ব্যাপারে মেট্রো রেল ক্ষতিপূরণ দিয়েছে কি; এবং

(গ) দিয়ে থাকলে, মোট কত টাকা দিয়েছে?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) না। মেরামতির জন্য এক লক্ষ টাকা দিয়েছে।

(গ) পাইপ লাইন রক্ষণাবেক্ষণের জন্য মোট এক লক্ষ টাকা পাওয়া গিয়েছে।

## "পাওয়ার টিলার" নির্মাণ

*৫১৯। (অনুমোদিত প্রশ্ন নং *৭৬৪।) **শ্রী সাধন চট্টোপাধ্যায়** ঃ কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) চাষের জন্য "পাওয়ার টিলার" নির্মাণের কোনওও পরিকল্পনা সরকারের আছে কি;

(খ) থাকলে, কোথায় কারখানা স্থাপিত হবে; এবং

(গ) উৎপাদনের মাসিক/বাৎসরিক লক্ষ্যমাত্রা এবং উৎপাদনে আরম্ভের সম্ভাব্য সময় নির্ধারিত হয়েছে কি?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

## বারাসাত হইতে ডালহাউসী অবধি মিনিবাস চালুর পরিকল্পনা

*৫২০। (অনুমোদিত প্রশ্ন নং *৮৪৮।) **শ্রী সরল দেব** ঃ বিগত ১৯.৩.৮৫ তারিখে প্রদত্ত তারকিত প্রশ্ন নং *১০১ (অনুমোদিত প্রশ্ন নং *৭৪১)-এর উত্তরের পরিপ্রেক্ষিতে পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বারাসাত হইতে ডালহাউসী অবধি মিনিবাস চালু করার পরিকল্পনা বাস্তবায়িত হইয়াছে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'না' হইলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা কার্যকর হইবে বলিয়া আশা করা যায়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বারাসাত হইতে ব্যাণ্ড স্ট্যাণ্ড অবধি মিনিবাস চালু করার পরিকল্পনা আছে। কিন্তু মহামান্য আদালতের নির্দেশ অনুযায়ী মিনিবাসের পারমিট কন্ট্র্যাক্ট ক্যারেজ শ্রেণীর পরিবর্তে স্পেশ্যাল স্টেজ ক্যারেজ শ্রেণীতে দিতে হইবে। ইহার বাস্তবায়নের জন্য আইনানুগ দিকগুলি বিস্তারিত ভাবে পর্যালোচনা করে দেখা হচ্ছে যাহাতে আইনের প্রয়োজনীয় ধারাগুলি সত্বর সংশোধিত হইতে পারে।

(খ) যথাসম্ভব রূপায়ণের চেষ্টা হইতেছে।

## জুট কর্পোরেশন অব ইণ্ডিয়া কর্তৃক পাট ক্রয়

***৫২১**। (অনুমোদিত প্রশ্ন নং ***১১৬৫**।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ১৯৮৫-১৯৮৬ সালে (২৮এ ফেব্রুয়ারি পর্যন্ত) জুট কর্পোরেশন অব ইণ্ডিয়া পশ্চিমবঙ্গে মোট কত কুইন্টাল কাঁচা পাট ক্রয় করিয়াছে এবং কত কুইন্টাল ক্রয় করার লক্ষ্যমাত্রা ছিল সে সম্বন্ধে কোনও তথ্য সরকারের আছে কিনা?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১৯৮৫-৮৬ সালের ফেব্রুয়ারি পর্যন্ত ১৬ লক্ষ ৮০ হাজার গাঁট কাঁচা পাট ভারতের পাট কর্পোরেশন এই রাজ্য থেকে কিনেছেন।

পাট কর্পোরেশনের এই রাজ্য থেকে পাট কেনার কোনও লক্ষমাত্রা নির্দিষ্ট করা ছিল কিনা এ সম্পর্কিত কোনও তথ্য সরকারের জানা নেই।

## বাসন্তীতে গ্রামীণ জল সরবরাহ

***৫২২**। (অনুমোদিত প্রশ্ন নং ***১৬৩৬**।) **শ্রী সুভাষ নস্কর ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ (গ্রামীণ জলসরবরাহ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাসন্তীতে গ্রামীণ জল সরবরাহের ব্যবস্থা সম্পূর্ণ হয়েছে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'না' হলে, ঐ ব্যবস্থায় (ওয়াটার সাপ্লাই ট্যাংক) জল পেতে আরও কত সময় লাগবে?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ (গ্রামীণ জলসরবরাহ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) আশা করা যায় জুন, ১৯৮৬ নাগাদ জল পাওয়া যাবে।

## নিবিড় শিশু উন্নয়ন প্রকল্পে কেন্দ্রীয় সরকারের অর্থ সাহায্য

*৫২৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৯৩।) **শ্রী জয়কেশ মুখার্জি :** ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নিবিড় শিশু উন্নয়ন প্রকল্পের জন্য ১৯৮৪-৮৫ ও ১৯৮৫-৮৬ সালে কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গ সরকারকে কি পরিমাণ অর্থ সাহায্য করেছেন; এবং

(খ) পশ্চিমবঙ্গ সরকার ঐ দুই বৎসরে ঐ প্রকল্পের জন্য কি পরিমাণ অর্থ ব্যয় করেছেন?

**ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) কেন্দ্রীয় সাহায্য প্রাপ্ত প্রকল্পগুলিতে ১৯৮৪-৮৫ সালে ২,৩১,৮৩,৯০০ (দুই কোটি একত্রিশ লক্ষ তিরাশি হাজার নয়শত টাকা) ও ১৯৮৫-৮৬ সালে ৩,৯২,০০,০০০ (তিন কোটি বিরানব্বই লক্ষ টাকা)।

(খ) ঐ সমস্ত প্রকল্পগুলিতে পশ্চিমবঙ্গ সরকার ১৯৮৪-৮৫ সালে ২, ৭৯,০৫,৭০২ (দুই কোটি উনআশি লক্ষ পাঁচ হাজার সাত শত দুই টাকা) ব্যয় করেছে। এবং ১৯৮৫-৮৬ সালে ৬,০৩,৬২,৯৯৫ (ছয় কোটি তিন লক্ষ বাষট্টি হাজার নয় শত পঁচানব্বই টাকা) ব্যয় মঞ্জুর করেছে।

## নদীয়া জেলার চাকদহে বাস স্ট্যাণ্ড নির্মাণ

*৫২৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৮২১।) **শ্রী সুভাষ বসু :** পরিবহন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলার চাকদহে একটি বাস স্ট্যান্ড নির্মাণের পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকলে, কবে নাগাদ ঐ কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) আপাতত কোনও প্রস্তাব নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

## ছোট বৈনান পানীয় জলসরবরাহ প্রকল্প

*৫২৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৩৮।) **শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জি :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (গ্রামীণ পানীয় জলসরবরাহ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্ধমান জেলার রায়না থানায় ১৯৮২ সালে অনুমোদিত "ছোট বৈনান পানীয় জল সরবরাহ প্রকল্পটির" কাজ এখনও পর্যন্ত আরম্ভ না হওয়ার কারণ কি; এবং

(খ) কবে নাগাদ ঐ কাজ আরম্ভ করা সম্ভব হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (গ্রামীণ পানীয় জলসরবরাহ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) প্রকল্পটির কাজ আরম্ভ করার জন্য কিছু কিছু মালপত্র ইতিমধ্যেই সংগ্রহ করা হয়েছে। প্রয়োজনীয় অর্থের অভাব এবং হেডওয়ার্কস এর জমির কিয়দংশ নিয়ে মামলা চালু হওয়ার জন্য কাজটি শুরু হতে দেরি হচ্ছে।

**পশ্চিমবঙ্গ সমাজকল্যাণ পর্ষদের অধীনে বালওয়াড়ীর সংখ্যা**

***৫২৬।** (অনুমোদিত প্রশ্ন নং ***১৯৪৭।**) **শ্রীমতী অঞ্জু কর ঃ** ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ সমাজকল্যাণ পর্ষদের অধীনে স্টেট গভর্নমেন্ট বালওয়াড়ীর সংখ্যা কত;

(খ) ইহা কি সত্য যে ১৯৮৩-৮৪ সালের পর এই অনুদানপ্রাপ্ত কোনও কোনও সংস্থার ক্ষেত্রে অনুদান বন্ধ ক'রে দেওয়া হয়েছে; এবং

(গ) সত্য হলে, তার সংখ্যা কত?

**ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে স্টেট গভর্নমেন্ট সাহায্য প্রাপ্ত ৪৪টি কেন্দ্র আছে।

(খ) হ্যাঁ।

(গ) ৪ (চার)।

**পশ্চিমবঙ্গের পৌরসভাগুলিতে কার্যনির্বাহী আধিকারিক নিয়োগ**

***৫২৭।** (অনুমোদিত প্রশ্ন নং ***১২৭৫।**) **শ্রী গোপাল মণ্ডল ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের মোট কতগুলি পৌরসভাতে কার্যনির্বাহী আধিকারিক নিযুক্ত আছেন; এবং

(খ) যেগুলিতে এখন পর্যন্ত নিয়োগ করা সম্ভব হয় নাই সেগুলিতে কবে নাগাদ নিয়োগ করা হইবে?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে ৬০ (ষাটটি) পৌরসভায় কার্যনির্বাহী আধিকারিক নিযুক্ত আছেন।

(খ) যে সমস্ত পৌরসভায় এখনও কার্যনির্বাহী আধিকারিক নিয়োগ করা সম্ভব হয় নাই অদূর ভবিষ্যতে সেই পৌরসভাগুলিতে কার্যনির্বাহী আধিকারিক নিয়োগের ব্যবস্থা করা হইবে।

**পান রিসার্চ সেন্টারের জন্য জমি অধিগ্রহণ**

***৫২৯।** (অনুমোদিত প্রশ্ন নং ***১৮৮৫।**) **শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** কৃষি বিভাগের মন্ত্রী

মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর (পূর্ব) জেলার মধ্যে মহিষাদল ১নং ব্লকের মূলাখোপ গ্রামের ২৫ একর জমি পান রিসার্চ সেন্টারের জন্য সরকার কর্তৃক অধিগ্রহণ করা হইয়াছে;

(খ) সত্য হইলে, বর্তমান বছরে এর কাজ আরম্ভ হইবে কি;

(গ) ১৯৮৬-৮৭ সালের আর্থিক বছরে উক্ত সেন্টারের জন্য আর্থিক বরাদ্দের পরিমাণ কত; এবং

(ঘ) উক্ত অধিগৃহীত জমির ক্ষতিগ্রস্ত মালিক ও চাষীদের সরকারি উন্নয়ন কার্যের মধ্যে নিয়োগের কোনও পরিকল্পনা আছে কি?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

(ঘ) প্রশ্ন ওঠে না।

### মেদিনীপুর জেলার অন্তর্গত মহিষাদলকে নূতন মিউনিসিপ্যালিটি এলাকা হিসাবে ঘোষণা

*৫৩০। (অনুমোদিত প্রশ্ন নং *১৯০০।) **শ্রী দীনবন্ধু মণ্ডল ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, মেদিনীপুর জেলার অন্তর্গত হলদিয়ার প্রবেশ পথ মহিষাদলকে নূতন মিউনিসিপ্যালিটি এলাকা হিসাবে ঘোষণা করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

না।

### মুর্শিদাবাদ জেলার সাগরদিঘী ব্লকে জল সরবরাহ

*৫৩১। (অনুমোদিত প্রশ্ন নং *২০৩৫।) **শ্রী হাজারী বিশ্বাস ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (গ্রামীণ জলসরবরাহ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার সাগরদিঘী তফশিল কেন্দ্রের সাগরদিঘী ব্লকে পাইপ লাইনের মাধ্যমে জল সরবরাহের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (গ্রামীণ জলসরবরাহ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**ময়নাগুড়িতে কৃষি নিয়ন্ত্রিত বাজার**

*৫৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *২০১৮।) **শ্রী তারকবন্ধু রায় ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ময়নাগুড়িতে কৃষি নিয়ন্ত্রিত বাজার-এর পরিকল্পনা আছে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে, কবে নাগাদ এই পরিকল্পনা কার্যকর হইবে বলিয়া আশা করা যায়?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ময়নাগুড়িতে নিয়ন্ত্রিত বাজার আইন চালু করার সম্ভাব্যতা চিন্তা করা হচ্ছে।

(খ) এ সম্পর্কে এখনই কোনও সিদ্ধান্ত গৃহীত না হওয়ায় কোনও সময়সীমা নির্দেশ করার প্রশ্ন উঠেনা।

**করণদিঘী বিধানসভা নির্বাচন ক্ষেত্রে অগ্নিদগ্ধ গ্রামের সংখ্যা**

*৫৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৫৫।) **শ্রী সুরেশ সিংহ ঃ** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) করণদিঘী বিধানসভা নির্বাচন কেন্দ্রে (পশ্চিম দিনাজপুর) ১৯৮৪-৮৫ এবং ১৯৮৫-৮৬, (২৮/২/১৯৮৬ পর্যন্ত) আর্থিক বছরে কতগুলি গ্রাম আগুনে পুড়েছিল;

(খ) এই আগুনে পোড়ার ঘটনায় মোট কত পরিবার ক্ষতিগ্রস্ত হয়েছে;

(গ) ক্ষতিগ্রস্ত পরিবারগুলি কি সরকার থেকে কোনও আর্থিক সাহায্য পেয়েছিল; এবং

(ঘ) পেয়ে থাকলে, সাহায্যের পরিমাণ কত ছিল?

**ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৪-৮৫ — ২৯টি গ্রাম
১৯৮৫-৮৬ — ১২টি গ্রাম

(খ) ১৯৮৪-৮৫ — ২৫৩টি পরিবার
১৯৮৫-৮৬ — ০৩টি পরিবার

(গ) হ্যাঁ।

(ঘ) বাড়ি নির্মাণ বাবদ অনুদান ১,২৫,২১০ টাকা। বাড়ি নির্মাণ বাবদ ঋণ ৭০,১৫০ টাকা।

আর্থিক খয়রাতি সাহায্য ৫০০ শত টাকা এছাড়া দুই বছরে মোট ৮৩ কুঃ গম খয়রাতি সাহায্য বাবদ দেওয়া হয়েছে। এই গমের বর্তমান আর্থিক মূল্য প্রায় ১৭,৮০০ টাকা।

**জলপাইগুড়ি জেলার মালগ্রাম পঞ্চায়েত এলাকায় গ্রামীণ জলসরবরাহ প্রকল্প**

*৫৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *২১৯০।) **শ্রী সুধন্য রাহা :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (গ্রামীণ জলসরবরাহ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, জলপাইগুড়ি জেলার মাল পঞ্চায়েত সমিতির অন্তর্গত মালগ্রাম পঞ্চায়েত এলাকায় গ্রামীণ জলসরবরাহ প্রকল্প স্থাপনের জন্য যে কাজ শুরু করা হয়েছিল, তা মাঝপথে বন্ধ হয়ে গেছে;

(খ) সত্য হলে, এর কারণ কি;

(গ) কবে নাগাদ এই প্রকল্পের কাজ সম্পন্ন হবে; এবং

(ঘ) এই প্রকল্পের জন্য কত টাকা বরাদ্দ করা হয়েছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (গ্রামীণ জলসরবরাহ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) সত্য নয়।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রয়োজনীয় অর্থ বরাদ্দ সাপেক্ষে ১৯৮৬-৮৭'র আর্থিক বৎসরের মধ্যে কাজটি সম্পন্ন হবে বলে আশা করা যায়।

(ঘ) ২৬.১৬ লক্ষ টাকা।

## Adjournment Motion

**Mr. Speaker :** Today, I have received one Notice of Adjournment Motion from Shir Kashinath Misra on the subject of damage caused by recent cyclone and hailstorm in some districts of West Bengal.

The member may call the attention of the concerned Minister on the subject through Calling Attention, Question, Mention etc. Moreover, he will get opportunity to raise the matter during discussion and voting on demand for grant of the department.

I therefore, withhold my consent to the motion. The member may, however, read out the text of the motion as amended.

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার প্রস্তাবটি হ'ল—জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ এবং সাম্প্রতিক একটি নির্দ্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হ'ল—সম্প্রতি শিলাবৃষ্টি ও ঘূর্ণীঝড়ে রাজ্যের কয়েকটি

জেলা বিশেষ ভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। উত্তর ২৪ পরগনার বনগাঁ, বর্ধমান জেলার মন্তেশ্বর, পূর্বস্থলী এবং বাঁকুড়া জেলার বেলিয়াতোড় এলাকার ব্যাপক ক্ষতি সাধিত হয়েছে।

**Calling Attention to Matters of Urgent Public Importance**

**Mr. speaker :** I have received five notices of Calling Attention, namely :-

| | | |
|---|---|---|
| 1. Setting of 250 houses to fire at Galatun, under Manteswar Police station in Burdwan district. | — | Shri Kashinath Misra |
| 2. Alleged delay in completion of regulated market at Kandi, Murshidabad. | — | Shri Bankim Tribedi |
| 3. Reported police firing at Amta, Howrah on 7.4.86 | — | Shri Anil Mukherjee and Shri Asok Ghosh |
| 4. Delay in construction work of 33 K.V sub-station at South Basulipat of Ramnagar, Midnapore. | — | Shri Abanti Mishra |
| 5. Suspension and retrenchment of the employees of United Bank of India. | — | Shri Gopal Krishna Bhattacharyya. |

—This one, i.e., the fifth one, does not come under the Jurisdiction of this House because it relates to a Central Government Undertaking and, therefore, it is not considered.

I have selected the notice of Shri Kashinath Misra on the subject of setting of 250 houses to fire at Galatun, under Manteswar Police Station in Burdwan district.

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Shri Patit Paban Pathak :** On 21st of April, 1986.

**Mr. Speaker :** Now I call upon the Minister-in-charge of the Department of Agriculture (Excluding Minor Irrigation, Small Irrigation and Command Area Development) and Rural Water Supply and Sanitation in the Department of Health and Family Welfare to make a statement on the subject of scarcity of water and also the water supply position in the entire State of West Bengal.

(Attention called by Shri Amalendra Roy on the 31st March, 1986).

**শ্রী কমলকান্তি গুহ ঃ**

১। বামফ্রন্ট সরকার সমগ্র পশ্চিমবঙ্গে বিশেষ করে গ্রামাঞ্চলে পানীয় জল সরবরাহের বিষয়টি সর্বদাই বিশেষ অগ্রাধি ''র দিয়ে আসছেন।

২। রাজ্য যোজনার অন্তর্গত "ন্যূনতম প্রয়োজন ভিত্তিক কর্মসূচী" এবং সেই সঙ্গে কেন্দ্র প্রবর্তিত "ত্বরান্বিত গ্রামীণ জলসরবরাহ কর্ম প্রকল্পের" মাধ্যমে সাধারণত এ রাজ্যের জল সরবরাহ প্রকল্পগুলি রূপায়িত হচ্ছে। "ন্যূনতম প্রয়োজন ভিত্তিক" কর্মসূচীর অধীনস্থ প্রকল্পগুলির মধ্যে রয়েছে নলবাহিত জল সরবরাহ প্রকল্প এবং নলকূপ। কূপ খনন, পূর্ণ খনন এবং মেরামতি প্রকল্প। এছাড়া পশ্চিমবঙ্গের বিভিন্ন পৌর এলাকাতেও পানীয় জল সরবরাহের জন্য সরকার সাধ্যানুযায়ী টাকা খরচ করে থাকেন।

৩। বিগত কয়েক বছরের অভিজ্ঞতা থেকে দেখা গেছে যে প্রতি বছর এপ্রিল-মে এই দুই মাসে আশানুরূপ বৃষ্টিপাত না হ'লে ভূগর্ভের জলস্তর বেশ কয়েকটি জেলাতে নেমে যায়। ফলে সংশ্লিষ্ট জেলাগুলির অধিকাংশ নলকূপ অকেজো হয়ে পড়ে। এবং পানীয় জলের কষ্ট দেখা দেয়। তাছাড়া প্রতি বছর কিছু সংখ্যক নলকূপ দীর্ঘকাল ব্যবহারের ফলে মেরামতির প্রয়োজন হয়ে পড়ে। উভয়ে মিলে পানীয় জলের যে সংকট দেখা দেয়, প্রতি বছরেই সরকার তার যথোপযুক্ত মোকাবিলা করে থাকেন।

৪। খরা পরিস্থিতি মোকাবিলার জন্য সাধারণত অকেজো নলকূপগুলিকে সংস্কারের জন্য বা পুর্ণ খনন করার জন্য প্রতি বছরেই খরাত্রাণের খাত থেকে সরকার অর্থ মঞ্জুর করে থাকেন। সেই সঙ্গে ট্রাক বা টাংকারের সাহায্যে যে সব স্থানে নলকূপ ইত্যাদি খননের কাজ কঠিন যে সব জায়গায় পানীয় জল সরবরাহ করা হয়ে থাকে। এছাড়া যে সমস্ত অঞ্চলে জলস্তর খরার জন্য নেমে যায় সে সব স্থানের নলকূপগুলিকে গভীরতর করার জন্যও অর্থ মঞ্জুর করা হয়ে থাকে। উপরে উল্লিখিত ব্যবস্থাদি ছাড়াও প্রতিবছর সরকার ন্যূনতম প্রয়োজন ভিত্তিক প্রকল্পের খাত থেকে নূতন নলকূপ, কূপ খনন, পূর্ণ খনন এবং মেরামত, সংস্কার ইত্যাদির জন্য অর্থ বরাদ্দ করে থাকেন। দৃষ্টান্ত স্বরূপ বলা যায় যে বিগত আর্থিক বছরে সরকার খরাত্রাণ তহবিল থেকে মোট ৬০,৬০,০০০ টাকা মঞ্জুর করেছেন। অনুরূপ ভাবে ন্যূনতম প্রয়োজন ভিত্তিক প্রকল্পের খাত থেকেও সরকার ৩৮৮টি নূতন নলকূপ মঞ্জুর করেছেন এবং পুরাতন নলকূপ কূপ মেরামত সংস্কার ইত্যাদির জন্য সর্বমোট ৫৮,৭৬,০০০ টাকা মঞ্জুর করেছেন।

৫। বর্তমান বছরেও শুখা মরশুমে পানীয় জলাভাব দূর করার জন্য সজাগ দৃষ্টি রাখা হয়েছে। বেশ কয়েকটি জেলা থেকে পানীয় জলের জন্য অর্থ মঞ্জুরির আবেদন পাওয়ার পরিপ্রেক্ষিতে জনস্বাস্থ্য কারিগরি অধিকারের একজন মুখ্য বাস্তুকারকে সরেজমিনে পরিস্থিতি সম্বন্ধে অবহিত হওয়ার জন্য বাঁকুড়াতে পাঠানো হয়েছে। সরকার এ পর্যন্ত বাঁকুড়া, বর্দ্ধমান, বীরভূম, পুরুলিয়া, মুর্শিদাবাদ জেলার কান্দি মহকুমার এবং ২৪ পরগনা ও মেদিনীপুর জেলা থেকে সময়মত বৃষ্টিপাত না হ'লে ঐ জেলাগুলির গ্রাম ও শহরাঞ্চলে পানীয় জলাভাব দেখা দেবে এরূপ সংবাদ পেয়েছেন। ঐ সব জেলাতে

প্রয়োজনীয় আর্থিক সাহায্য দেবার জন্য ইতিমধ্যেই যথাসাধ্য ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। এ ব্যাপারে সরকার কয়েক দিনের মধ্যে গ্রাম ও শহরাঞ্চলের জন্য আনুমানিক ৩৯ লক্ষ টাকা মঞ্জুর করবেন বলে স্থির করেছেন। আশা করা যাচ্ছে যে এই সময়োপোযোগী সাহায্যের দ্বারা সংশ্লিষ্ট জেলাগুলির খরাজনিত জলাভাব দূর করা সম্ভব হবে। এ পর্যন্ত রাজ্যের অন্য কোনও জেলায় পানীয় জলের অভাব লক্ষিত হয়েছে বলে কোনও সংবাদ পাওয়া যায় নি।

৬। সর্বশেষ আমি মাননীয় সদস্যদের জোরের সাথে বলতে চাই যে খরাজনিত পানীয় জলাভাবের মোকাবিলা সরকার যথাযথ ভাবেই করবেন।

**Mr. Speaker :** The statement will be circulated.

[2-10 – 2-20 P.M.]

## LAYING OF REPORT

### The Tenth Annual Report and Accounts of the West Bengal Sugar Industries Development Corporation Limited for the Year 1982-83

**Shri Patit Paban Pathak :** Sir, with your permission I beg to lay the Tenth annual report and Accounts of the West Bengal Sugar Industries Development Corporation Limited for the year 1982-83 together with Audit Report of the Comptroller and Auditor General of India thereon.

## MENTION CASES

**শ্রী নারায়ণদাস মুখার্জি ঃ** স্যার, একটা বিষয়ে ক্ষুদ্র সেচ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বসিরহাটের ১নং ব্লকে দাঁতভাঙ্গা বিলে যেখানে দেড় হাজার বিঘার উপরে ধানিজমি আছে সেখানে বিগত ৬/৭ বছর ধরে কোনও ধান উৎপন্ন হয় না। কারণ সেখানে যে জল নিকাশের ব্যবস্থা আছে তাতে খালটি জল নিষ্কাশনের পক্ষে অনুপযোগী। সেই খালটি কাটলে বালি বেরিয়ে যায়। সেজন্য সেখানকার মানুষের স্বার্থে ক্ষুদ্র সেচ দপ্তর থেকে শ্যালো টিউবওয়েলের মাধ্যমে নিচের জল ওপরে জলের ব্যবস্থা করতে পারেন তাহলে ফসল হবে। সেজন্য এ বিষয়ে আমি ক্ষুদ্র সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** স্যার, আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সামনে পৌর নির্বাচনের জন্য প্রয়োজনীয় সব ব্যবস্থা সরকার গ্রহণ করছেন। আমরা দেখতে পাচ্ছি নির্বাচনের পরিপ্রেক্ষিতে ১৯৮৫-৮৬ সালে বিভিন্নভাবে বরাদ্দগুলি যেমন মোটর ভেহিকেলস, আরবান ডেভেলপমেন্ট বা অন্যান্য জি. ও.গুলি পাঠাচ্ছেন। এখন ১৯৮৫-৮৬ সালের জি. ও.-র টাকা পৌঁছাচ্ছে। অর্থাৎ নির্বাচনের প্রাক্কালে এই টাকাগুলি যাচ্ছে। এই স্কীমগুলির টাকা ব্যয় করলে ভালো হত। এর ফলে একটা ভয়াবহ অবস্থা সৃষ্টি হচ্ছে এবং টাকার সদ্ব্যবহার সঠিক ভাবে না হয়ে একটা ডেডলক সৃষ্টি হবে। জরুরি ভিত্তিক হলে কথা নেই, কিন্তু নির্বাচনের প্রাক্কালে যাতে এই টাকাগুলি না যায় সেদিকে আপনি একটু লক্ষ্য

রাখবেন। নির্বাচনের প্রাক্কালে যদি এই টাকা ব্যয় করা হয় তাহলে অন্য উদ্দেশ্যই সাধিত হবে।

**শ্রী শশাঙ্কশেখর মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করছি। বিষয়টা হচ্ছে সংস্কৃত শিক্ষার জন্য আমাদের যে সমস্ত টোল আছে এবং মাদ্রাসা শিক্ষার জন্য যে সমস্ত শিক্ষায়তনগুলি আছে সেখানে নিয়মিত শিক্ষা, পরীক্ষা গ্রহণ করা হয় না। টোলে যে সমস্ত পরীক্ষা দিলে পরীক্ষার্থীদের উপাধি দেওয়া হয় সেই সমস্ত বন্ধ থাকে এবং টোল ও মাদ্রাসার শিক্ষকরা সরকারি বিধি বিধান মতো আর্থিক সাহায্য পান না। ফলে অনেক টোল বন্ধ হয়ে যাচ্ছে এবং অনেক মাদ্রাসা প্রতিষ্ঠান পড়ে যাওয়ার অবস্থায় আছে। আমি এই বিষয়ে দৃষ্টি দেবার জন্য শিক্ষা মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন রাখছি।

**শ্রী দেওকীনন্দন পোদ্দার ঃ** মিঃ স্পিকার, স্যার, আপনার মারফত আমি পৌর মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে মদনমোহন বর্মন স্ট্রিট যেখানে কলা বাগান বস্তি পড়ে, মার্কাস স্কয়ারের কাছাকাছি সেন্ট্রাল অ্যাভিনিউ-এর ক্রসিংএ একটা হাই স্কুলের গায়ে টেলিফোন এক্সচেঞ্জের সামনে জঞ্জালের পাহাড় জমে আছে। মানুষ ঐ রাস্তা দিয়ে হাঁটতে পারে না। সেন্ট্রাল অ্যাভিনিউ-এর মুখ বন্ধ আছে জঞ্জালের দিকে, টিন দিয়ে কলেজ স্ট্রিটের মুখ বন্ধ করে দিয়েছে এই সরকার কলেজ স্ট্রিট মার্কেট করবেন বলে। এই যে জঞ্জাল জমেছে একটা হাই স্কুলের গায়ে যেখানে ২৪শো জন ছাত্র পড়ে তাদের হেলথ হ্যাজার্ড হচ্ছে সবচেয়ে বড় প্রশ্ন, তার দিকে আমি এই সরকারের ধ্যান আকর্ষণ করছি। যেখানে আমরা এনভায়রনমেন্টের কথা বলি, এনভায়রনমেন্টের উপর ঘন ঘন মিটিং ডাকি, সেই সময়ে রাস্তার উপর বস্তি অঞ্চলে একটা স্কুলের গায়ে যেখানে ২৪শো জন ছাত্র পড়ছে সেখানে জঞ্জালের এই অবস্থা কি করে সহ্য করছেন বুঝতে পারছি না। আপনার কাছে আমি একটা ছবি রাখব যাতে দেখবেন একটা মসজিদ আছে, সামনে স্কুল আছে, ১০/১২ ফুট ফুটপাথ আছে যার সাদার্ন এণ্ড নরদার্ন সাইডএ আনঅথরাইজড পেভমেন্ট ডোয়েলার্স হাটমেন্ট করে রেখে দিয়েছে, ঐ হাটমেন্টে পুলিশ আর সি পি আই (এম)-এর গুণ্ডাদের যৌথ উদ্যোগে সব রকম চোরাই মদের কারবার, সাটটার কারবার চলছে। ছবিগুলি দেখলে বুঝতে পারবেন কিভাবে সরকারের দৌলতে সি পি আই(এম) এবং পুলিশের যৌথ উদ্যোগে রাস্তা বন্ধ করে রেখে দিয়েছে। পৌর মন্ত্রী এখানে আছেন, তাঁর কাছে রিকোয়েস্ট করব এটা পলিটিক্যাল জিনিস নয়, বস্তির লোক কি লেফ্‌ট ফ্রন্ট সরকারের আমলে ভালভাবে বসবাস করতে পারবে না? স্যার, আপনি পৌর মন্ত্রীকে নির্দেশ দিন এর উপর একটা স্টেটমেন্ট দিতে।

[2-20 – 2-30 P.M.]

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটা মর্মান্তিক ঘটনার প্রতি। এই প্রসঙ্গটি আমি ইতিপূর্বে বহুবার বিধানসভায় উল্লেখ করেছি এবং এটা নিয়ে অনেক আলোচনা হয়েছে। গতকাল আমাদের এখানে মাননীয় সদস্য শচীনবাবু বলেছেন পারমিতা ভট্টাচার্যের মৃত্যু সম্পর্কে। এই ভাবে যে বধু হত্যা হচ্ছে তার জন্য আমরা অত্যন্ত বিচলিত। গত রবিবার শিবপুর সাউথ জি টি

রোডে শ্রীমতী কনিকা পাল নামে একজন মহিলার মর্মান্তিক মৃত্যু হয়েছে। একটা বদ্ধ ঘরে তাকে মৃত অবস্থায় পাওয়া যায়—মুখে কাপড় গোজা এবং গলায় আঘাতের চিহ্ন। পুলিশ বলেছে তাকে শ্বাস রোধ করে মারা হয়েছে এবং তারপর এই ঘরে ফেলে রাখা হয়েছে। খবর পেলাম তার স্বামী এখনও পলাতক। এই ব্যাপার নিয়ে শিবপুরে দারুণ উত্তেজনা দেখা দিয়েছে। আমরা বারে বারে দাবি করেছি এই ধরনের বধূ হত্যার ঘটনাগুলো গোয়েন্দা দপ্তর দিয়ে ভালো ভাবে তদন্ত করানো হোক। আজকে বধূরা যেভাবে পণপ্রথার বলি হচ্ছে তাতে এই গোয়েন্দা বিভাগকে ভালভাবে কাজে লাগানো দরকার যাতে আসল আসামি শাস্তি পায়। এই ব্যাপারে স্থানীয় থানা যদি অসহযোগিতা করে তাহলে কিন্তু এই ঘটনাগুলো বেড়েই যাবে। আমি স্বরাষ্ট্র মন্ত্রীকে অনুরোধ করছি, যে সমস্ত লোক এই মর্মান্তিক বধূ হত্যার সঙ্গে যুক্ত তাদের বিরুদ্ধে তিনি যেন কঠোর ব্যবস্থা অবলম্বন করেন। শিবপুরের ঘটনায় পুলিশ আসল আসামিকে খুঁজে বার করতে পেরেছে কিনা জানি না। শিবপুরে দারুণ উত্তেজনা সৃষ্টি হয়েছে। কাজেই স্বরাষ্ট্রমন্ত্রী গোয়েন্দা দপ্তর দিয়ে এই সমস্ত ঘটনাগুলির তদন্ত করান এবং যারা এর সঙ্গে যুক্ত তাদের কঠোর শাস্তি দেবার ব্যবস্থা করুন এই অনুরোধ আমি রাখছি।

**শ্রী অবন্তি মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী এবং মৎস্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। সমুদ্র উপকূলে মৎস্যজীবী সম্প্রদায়ের জন্য ৪০টি কুটির নির্মাণের একটি পরিকল্পনা গ্রহণ করা হয়েছে দিঘা উন্নয়ন এলাকার মধ্যে মৌজায়। আমি এই পরিকল্পনা গ্রহণ করার জন্য সাধুবাদ জানাচ্ছি। কিন্তু অ্যাসিসট্যান্ট ডিরেক্টর অব ফিশারিজ অ্যাণ্ড মেরিন কন্টাই একটি চিঠি পাঠিয়েছেন, যার মেমো নম্বর হচ্ছে ৪৭৮/১/৮, কন্টাই, টুয়েন্টিফোর্থ মার্চ, ১৯৮৬। এই চিঠিতে জানা গেল এই ৪০টি গৃহের নির্মাণ কার্য এপ্রিল মাসের তৃতীয় সপ্তাহের মধ্যে শেষ করতে হবে কারণ মুখ্যমন্ত্রী এপ্রিল মাসের শেষের দিকে এই হাটমেন্ট কমপ্লেক্স-এর উদ্বোধন করবেন। এই অল্প সময়ের মধ্যে ৪০টি গৃহের নির্মাণ কার্য সমাপ্ত করতে হবে এটা ঠিক সিদ্ধান্ত হয়েছে বলে আমি মনে করিনা। এত তাড়াতাড়ি করতে গেলে ঘরগুলি মজবুত হবে না এবং টাকার অপচয় হবে আমি অনুরোধ করছি এত তাড়াতাড়ি এই কাজ করবার নির্দেশ প্রত্যাহার করুন, মজবুত করে করতে হলে আরও সময় প্রয়োজন।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে বামফ্রন্ট সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। বিভিন্ন জেলায় যে রেজিস্ট্রি অফিস, সাব-রেজিস্ট্রি অফিসগুলি আছে সেখানে জমি ক্রয় বিক্রয়ের দলিল রেজিস্ট্রি হয়। বর্তমানে দেখা যাচ্ছে যারা জমি কিনছে ৬ বছর ধরে তারা দলিল ফেরত পাচ্ছে না। ফলে সেটেলমেন্ট হবার সময় দলিল প্রোডিউস করতে না পারার জন্য তাদের নামে রেকর্ড হচ্ছে না। এই রেকর্ড না হবার ফলে তাদের খুব হ্যারাসমেন্ট হচ্ছে। ডিপার্টমেন্টকে জিজ্ঞাসা করলে বলা হচ্ছে কপিস্টের সংখ্যা খুব কম হওয়ায় দলিল তাড়াতাড়ি দেওয়া যাচ্ছে না। আমি তাই আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই অবিলম্বে কপিস্ট-এর সংখ্যা বৃদ্ধি করে রেজিস্ট্রি করার ৬ মাসের মধ্যে তারা যাতে দলিল ফেরত পায় সে বিষয়ে যেন উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হয়।

**শ্রী বঙ্কিম ত্রিবেদী ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ ঘটনার উপর

মাননীয় স্বাস্থ্য মন্ত্রীদের দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার কান্দি ব্লকে গোবর্ণ প্রাথমিক হেলথ সেন্টার আছে। সেখানে গত ২ বছরের মধ্যে বিল্ডিং-এর অবস্থা এমন হয়েছে যে, বর্ষার সময় ঘরের মধ্যে জল পড়ছে। সমস্ত ইলেকট্রিক কানেকশন নষ্ট হয়ে গেছে। সেখানকার মেডিক্যাল অফিসার বারে বারে চিঠি দিয়ে চিফ মেডিক্যাল অফিসার, একজিকিউটিভ ইঞ্জিনিয়ার, পি. ডবলিউ. ডি. কে বিষয়টি জানিয়েছেন। কিন্তু তারা উত্তর দিয়েছেন যে অর্থাভাবের জন্য এই বাড়িটি মেরামত করা সম্ভব নয়। এই হেলথ সেন্টারটি ৫টি গ্রাম পঞ্চায়েতের ভিতর একমাত্র হেলথ সেন্টার। সেখানে ৫০/৬০ হাজার লোক উপকৃত হয়। ডাক্তারবাবু আশঙ্কা প্রকাশ করেছেন বর্ষার আগেই যদি এই হেলথ সেন্টারটির মেরামত না হয় তাহলে বর্ষার সময় তিনি এটিকে বন্ধ করে দিতে বাধ্য হবেন। এই ব্যাপারে সি. এম. ও. এইচ., এমন কি মাননীয় মুখ্যমন্ত্রীরও দৃষ্টি আকর্ষণ করা হয়েছে। কিন্তু দুর্ভাগ্যের বিষয় এখন পর্যন্ত কোনও ব্যবস্থা অবিলম্বিত হয়নি। ডাক্তারবাবু একজিকিউটিভ ইঞ্জিনিয়ার, পি. ডবলিউ., চিফ্ মেডিক্যাল অফিসারকে যে চিঠি দিয়েছেন তার নকল আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীদ্বয়ের কাছে পৌঁছে দেবার জন্য দিয়ে আসছি এবং আপনার মাধ্যমে এই সরকারের অযোগ্য, অপদার্থ, অকর্মণ্য মন্ত্রীদ্বয়কে অনুরোধ করছি তারা যেন এই বিষয়ে একটু তৎপর হয়ে অবিলম্বে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেচেদার বাস গ্যারেজটি মেদিনীপুর জেলার মধ্যে একটি গুরুত্বপূর্ণ গ্যারেজ। ৬০/৭০ টি ট্রেনের প্যাসেঞ্জার ঐ গ্যারেজে যায়। কিন্তু সন্ধ্যা ৬টার পর ওখানে আর বাস পাওয়া যায় না। বিশেষ করে দিঘাগামি প্যাসেঞ্জার খুবই অসুবিধার মধ্যে পড়েন। হলদিয়াগামি প্যাসেঞ্জাররাও অসুবিধার সম্মুখীন হন। ঐসব যাত্রীদের থাকবার কোনও ব্যবস্থা নেই, এমন কি পায়খানার পর্যন্ত কোনও ব্যবস্থা নেই। স্যার, এই বাস গ্যারেজটি অত্যন্ত গুরুত্বপূর্ণ গ্যারেজ। সেই জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি খুব তাড়াতাড়ি এই বিষয়ে উপযুক্ত ব্যবস্থা তিনি গ্রহণ করুন।

**ডাঃ সুকুমার রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন পুরুলিয়া খরা প্রবণ জেলা। ওখানে গ্রীষ্ম খুব তাড়াতাড়ি চলে আসে, গরমও খুব তাড়াতাড়ি পড়ে। আর সঙ্গে জলের জন্য হাহাকারও হয়। এই বছরও ঠিক তাই হয়েছে। গ্রামে জলের হাহাকার আরম্ভ হয়ে গেছে। শহরে জলের জন্য যে ব্যবস্থা আছে সেই ব্যবস্থা গ্রাজুয়ালি আসতে আসতে এমন ভাবে নেমে আসছে যে, আর ১০/১২ দিন পরেই সাহেব-বাঁধের জল খেতে হবে। স্যার, সাহেব বাঁধের অবস্থাটা কি হয়ে আছে সেটা একটু বলছি। আমরা বারে বারে বলেছিলাম সাহেব বাঁধটিকে রিজার্ভার হিসাবে রেখে দেওয়া হোক। কিন্তু তার জন্য কোনও ব্যবস্থা নেওয়া হয়নি। এর জন্য যে টাকা স্যাংশাণ্ড হয়েছিল, তা যাচ্ছেতাই হয়ে আছে, টাকা পয়সা খরচ হয়নি। মন্ত্রী মহাশয় জানেন এর জন্য ২১ লক্ষ টাকা দেওয়া হয়েছিল, কোনও কাজ হয়নি। কচুরি পানায় ভর্তি হয়ে আছে। ইদানীংকালে দেখলাম ১৫/২০ দিনের মধ্যে সেখানে দুটি মড়া ভাসছে। এই জল'ই দুদিন পরে আমাদের খেতে হবে। সেই জন্য আমি এই ব্যাপারে মন্ত্রী মহাশয়কে একটু নজর দিতে বলছি। কেন না, মেন পাইপ লাইনে রিজার্ভার থেকে যেখান দিয়ে জল আসে সেখানটায় ওটা পড়বে। সাহেব বাঁধের জল যখন আমাদের খেতেই হবে

তখন মানুষ কি করে এই সব জল খেতে পারে সেটা একটু দেখুন এবং দয়া করে অবিলম্বে এই বিষয়ে উপযুক্ত ব্যবস্থা নিলে মানুষের অন্তত কিছুটা উপকার হবে।

[2-30 – 2-40 P.M.]

**শ্রী আতাহার রহমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গত ৪ তারিখে লালবাগ থানার পুলিশ সাইদুর রহমান নামে ২৮ বছরের একটি যুবককে ধরে নিয়ে আসে এবং থানার লক আপে তাকে পিটিয়ে পিটিয়ে হত্যা করে। হত্যা করে তার লাস কোথায় রেখেছে বা কি ভাবে রেখেছে আজ পর্যন্ত সে খবর পাওয়া যাচ্ছে না। স্যার, তার বাবা এবং অন্যান্য আত্মীয়স্বজন আমার কাছে এসেছিলেন এই আবেদন নিয়ে যে এই সাইদুর রহমান জীবিত কি মৃত সেটা তাদের জানানো হোক। মৃত হ'লে তার লাস কোথায় আছে সেটা তাদের জানানো হোক। স্যার, আমি এই ঘটনার প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে তাঁর কাছে অনুরোধ রাখছি যে এই ঘটনার পূর্ণ তদন্ত করে তার ফলাফল এই সাইদুর রহমানের বাবাকে জানানো হোক।

**ডাঃ সুশোভন ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় বনমন্ত্রী এবং আমাদের বীরভূম জেলা বিশেষভাবে যিনি দেখাশুনা করেন সেই মন্ত্রী শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এই শতাব্দীর শেষে বীরভূম জেলা মরুভূমি হয়ে যাবে। বীরভূম জেলায় যেখানে ১২০ বছর আগে ৮০০ বর্গমাইল এলাকায় বন ছিল ১২০ বছর পরে বর্তমানে সেখানে মাত্র ১২০ বর্গমাইল এলাকায় বন রয়েছে। বীরভূম একটি খরাপ্রবণ জেলা, প্রত্যেক বছর সেখানে জলকষ্ট দেখা দেয় এবং বন্যাও হয়। স্যার, এই জেলা আজ প্রাকৃতিক ভারসাম্য হারিয়েছে। স্যার, এই ২০ লক্ষ মানুষের জেলা আজ যদি আস্তে আস্তে বনশূন্য হয়ে যায় তাহলে সেখানকার মানুষগুলি বাঁচবে কি করে? কাজেই স্যার, এই ২০ লক্ষ মানুষকে বাঁচাতে গেলে বনসৃজনের উদ্যোগ নেওয়া দরকার। এরজন্য শুধু সরকারি উদ্যোগই যথেষ্ট নয়, এরজন্য চাই সামাজিক উদ্যোগ। স্যার, গত বছর এখানকার ১৬৯ টি গ্রাম পঞ্চায়েতের মধ্যে মাত্র ৫টি গ্রাম পঞ্চায়েতে সত্য সত্যই সামাজিক বনসৃজনের চেষ্টা করা হয়েছিল, বাদবাকি গ্রাম পঞ্চায়েতগুলি তা করতে পারেন নি। তার কারণ হচ্ছে, বন বিভাগের জন্য যে অর্থ বরাদ্দ করা হয় তার অধিকাংশই এই বিভাগের কর্মচারীদের মাহিনা ও ভাতা দিতেই খরচ হয়ে যায়, বনসৃজনের জন্য টাকা পাওয়া যায় না। স্যার বীরভূম জেলার ২০ লক্ষ মানুষের স্বার্থে এই সমস্যার যাতে সামাজিক ভাবে মোকাবিলা করা যায় তারজন্য আমি বনমন্ত্রী এবং মাননীয় বিনয়বাবুর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পৌরমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, দ্বিতীয় হুগলি সেতু নির্মাণের জন্য এবং কোনও এক্সপ্রেস হাইওয়ে নির্মাণের জন্য প্রায় ১৫০ টি ফ্যামিলি আজ উদ্বাস্তু হবার মুখে এসে দাঁড়িয়েছেন। ১৯৭৫ সালে এইসব ফ্যামিলির উপর নোটিশ করা হয়, তারপর ডিপার্টমেন্ট কিছু ব্যবস্থা করেন নি। তারা চুপচাপ ছিলেন, মনে করেছিলেন তাদের

বাড়িঘর অ্যাকুইজিশন হবে না। সম্প্রতি এখানে আবার সার্ভে হচ্ছে ফলে বহু মানুষ আজ হতাশার মধ্যে দিন কাটাচ্ছেন। রাস্তা হোক তাতে আমাদের কোনও আপত্তি নেই, আমরা চা তাদের প্রপার কমপেনসেশন দিয়ে ভালোভাবে রিহ্যাবিলিটেড করা হোক। এ ব্যাপারে আ মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয়া ত্রাণ মন্ত্রী মহাশয়ার নিক একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। এই সময়টা পশ্চিম দিনাজপুরে অ্যাজ ইউ খুব আগুন লাগে বাড়িতে এবং আমাদের ওখানে ১৬টি ব্লক। ঐ ১৬টি ব্লকে কালকে মাননী রাধিকা ব্যানার্জি মহাশয় ডিস্ট্রিক্ট প্ল্যানিং কো অর্ডিনেশন কমিটির মিটিং-এ ছিলেন এবং স রিপ্রেজেন্টেটিভরাও এসেছিলেন। আমার এরিয়ায় ৬টা গ্রামে আগুন লাগে, মোর দ্যান হান্ড্রেড হাউসেস অয়্যার গাটেড এবং ১৬টা ব্লকে যে হিসাব পেলাম, মোর দ্যান টু থাউজ্যা হাউসেস অয়্যার গাটেড এবং যে রিলিফ মেটিরিয়্যালস সেখানে গেছে, তা টোটা ইনঅ্যাডিকোয়েট। সবচেয়ে দুঃখের কথা, যেটুকু গেছে—৫২টা বাড়ি পুড়েছে কিন্তু ৪০ টার্পলেন সেখানে গেছে এবং বলা হচ্ছে যথেষ্ট দেওয়া হয়েছে। এই যদি কনসেপশন হয় ব দুর্ভাগ্য জনক। আমি মাননীয় ত্রাণ মন্ত্রী মহাশয়াকে বলব এবং কালকেও আমি মিটিং-এ ব এসেছি যে এটা রুর‍্যাল পভার্টি এবং এই সময়টা ঠিক চাষের পূর্ব মুহূর্ত। এই সময়টা রে শুরু হয়ে গেছে, শিলা বৃষ্টি হয়ে গেছে, এই মানুষগুলো অসহায় অবস্থায় রয়েছে। আ আপনাকে অনুরোধ করব—ওরা রিপোর্টটা স্পেশ্যাল মেসেঞ্জার দিয়ে পাঠিয়েছে বলল, আপ অ্যাডিকোয়েট ত্রাণ, এবং কিছু ক্লোদিংস পাঠানোর ব্যবস্থা করুন। কারণ যে হিসেবটা ও দিল, তা অত্যন্ত নগণ্য মনে হচ্ছে আমার কাছে এবং কিছু চিলড্রেন্স গারমেন্ট পাঠাবা ব্যবস্থা করুন। গুঁড়ো দুধের অবস্থা তো আরও মারাত্মক, পশ্চিম দিনাজপুরে তিনটি সাবডিভিশন ইসলামপুরে দিয়েছেন দু ব্যাগ, বালুরঘাটে দু ব্যাগ আর রায়গঞ্জে এক ব্যাগ মাত্র দিত পেরেছেন। অথচ ম্যাক্সিমাম মানুষ পুড়ে মরেছে রায়গঞ্জে। আমি অনুরোধ করব মানবি দৃষ্টিভঙ্গি নিয়ে এই ন্যাচারাল ক্যালামিটি, ডিজাস্ট্রাস ক্যালামিটি, এটাকে সামনে রেখে এটাক মোকাবিলা করুন। আর একটা বিষয় অনুরোধ করব, ব্যাঙ্কের সঙ্গে লিঙ্ক আপ করে আদা দ্যান সাবসিডি, যারা এলিজিবল ফর লোন, আপনারা এই লোনের একটা ব্যবস্থা করুন, So that they can quickly build up their temporary shelter. আমি মন্ত্রী মহাশয়াক একবার সরেজমিনে জেলাগুলো দেখবার জন্য অনুরোধ করব এবং এই বিষয়ে তাঁর দপ্তরক তৎপর হবার জন্য অনুরোধ করব। ত্রাণ এই ব্যাপারটাকে যেন মানবিক দৃষ্টিভঙ্গি নিয়ে এব উদার দৃষ্টিভঙ্গি নিয়ে দেখা হয়। এই অনুরোধ আপনার সামনে রাখছি। মাননীয় মন্ত্রী মহাশয়াক আমি যে অনুরোধ করেছিলাম এখানে কিছুক্ষণ থাকবার জন্য, তিনি যে রয়েছেন তার জন তাঁকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার :** মাননীয়া মন্ত্রী নিরুপমা চ্যাটার্জি, ডাঃ জয়নাল আবেদিন যা বললেন আশা করি শুনেছেন।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এবং সভার সমস্ত সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি। ইদানিংকালে

একটি বিতর্কিত বিষয় আমাদের সামনে এসে পড়েছে, তার নাম ঋণ মেলা বা লোন মেলা। জাতীয়করণ করা ব্যাঙ্কগুলো তাদের ম্যান্ডেটারি অর্ডার হিসাবে বাধ্যতামূলক একটা প্রকল্প রয়েছে ২০ দফা কর্মসূচীর অন্তর্গত যে সমস্ত জাতীয়করণ করা ব্যাঙ্কগুলি যা লোন দেবে তার এক পারসেন্ট টাকা ম্যান্ডেটারি দারিদ্র সীমার নিচে যে সমস্ত মানুষরা আছেন, তাদের ফোর পারসেন্ট হারে ডি. আর. আই. ডিফারেনশিয়াল রেট অব ইন্টারেস্ট স্কীমে তাদের জীবিকা অনুযায়ী এই সাহায্য করতে হবে। এই পরিপ্রেক্ষিতে দেখা গেছে কাগজ পত্র ঘেঁটে পশ্চিমবাংলা তথা পূর্বাঞ্চলের বেশ কয়েকটি রাজ্যে এই বাবদ যে টাকা তার ৪০ ভাগ টাকাও খরচ হয়নি। ইদানিংকালে পশ্চিমবঙ্গে প্রথম আমার বিধানসভা কেন্দ্র মেদিনীপুরের সবং-এ সাতটি ব্লক নিয়ে প্রায় ২০ হাজার মানুষকে সাহায্য করা হয়েছিল ৩ কোটি ১০ লক্ষ টাকা এবং খুব আনন্দের ব্যাপার, এই ব্যাপারে প্রায় ৭৫ লক্ষ টাকা ১৯৮৬ সালের ফেব্রুয়ারি মাসের মধ্যে সেই সব গরিব মানুষেরা ফেরত দিয়ে দিয়েছে। কিন্তু ইদানিংকালে ব্যাঙ্কের ম্যানেজমেন্টের একটা বিশেষ অংশ অফিসার এবং তাদের সঙ্গে আরও কারা কারা যুক্ত আছে, আমি বিস্তারিত ভাবে বলতে চাই না, তারা একটা চক্রান্ত করছে পশ্চিমবাংলার এই দরিদ্র শ্রেণীর মানুষরা যাতে কোনও ক্রমে কেন্দ্রীয় সরকারের নির্দেশিত পথে জাতীয়করণ করা ব্যাঙ্কগুলোর মাধ্যমে গ্রামবাংলার বুকে কিংবা আধা শহরে দারিদ্রসীমার নিচে যে মানুষগুলো বাস করছে তাদের কাছে পৌছায়।

[2-40 – 2-50 P.M.]

স্যার, আপনি জানেন ক্রেডিট ডিপোজিট রেশিও'র মিনিমাম টার্গেট ৬০%, কিন্তু পশ্চিমবঙ্গে সেটা হচ্ছে মাত্র ৩৬.১% এবং আমার জেলা আরো নিচে রয়েছে, সেখানে মাত্র ২৬.৭%। এই হচ্ছে পশ্চিমবাংলার অর্থনৈতিক চিত্র। এই অবস্থায় কেন্দ্রীয় সরকারের বাণিজ্য বিভাগের মাননীয় রাষ্ট্রমন্ত্রী শ্রী জনার্দন পূজারী মহাশয় শুধু পশ্চিমবঙ্গকেই নয় সারা ভারতবর্ষকে টাকা অ্যালটমেন্ট করার কর্মসূচীকে সঠিক ভাবে কাজে রূপায়িত করার জন্য বার বার বলছেন। সেই পরিপ্রেক্ষিতে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আপনার মাধ্যমে আবেদন রাখছি যে, বিষয়টি নিয়ে সংকীর্ণ রাজনীতি না করে ব্যাপকভাবে সমস্ত স্তরের গরিব মানুষের কাছে জাতীয়করণ করা ব্যাঙ্কগুলির মাধ্যমে টাকা পৌছে দেওয়া হোক। ব্যাঙ্কের অফিসারদের এ বিষয়ে সঠিকভাবে কাজ করার জন্য পরামর্শ দেওয়া হোক। এখানকার সরকারি দল মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টিরও এ বিষয়ে একটা কর্তব্য রয়েছে। তাঁরা সহযোগিতার মাধ্যমে ব্যাপক কর্মসূচী নিয়ে এই কর্মসূচীকে গরিব মানুষের কাছে পৌছে দেওয়ার ব্যবস্থা গ্রহণ করুন।

**মিঃ স্পিকার ঃ** ডাঃ ভূঁইয়া, আপনার কেন্দ্রের ৭'টি ব্লকে টাকা বিতরণ করা হয়েছে বললেন। আপনি কেন্দ্রের অন্তত একটা ব্লকে ১ কোটি টাকা পাইয়ে দিতে পারেন?

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** স্যার, আমি চেষ্টা করব।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি বিদ্যুৎ মন্ত্রীর এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন কোলাঘাট থার্মাল পাওয়ার প্রজেক্ট থেকে সম্প্রতি কয়লার ছাই এবং ডিজেল মিশ্রিত

ময়লা দূষিত জল জঘণ্যভাবে নিষ্কাশন করা হচ্ছে। ফলে স্থানীয় অধিবাসীদের স্বাস্থ্য ও জীবনযাত্রা বিপন্ন হয়ে উঠেছে এবং প্রভুত ক্ষয়ক্ষতি সাধিত হচ্ছে। ঐ বিস্তীর্ণ এলাকায় যে জল নিকাশি খাল'টি আছে, সেটি ভরাট হয়ে গেছে, ফলে বন্যার মতো দূষিত জল এলাকার পুকুরগুলির এবং চাষের জমির ক্ষতি করছে। রাস্তাঘাট ডুবে গেছে। ঐ দূষিত জল পান করে গরু মোষ মরছে। বিশেষ করে আন্দুলীয়া, কাকদিহি, মেচেদা, শ্রীকৃষ্ণপুর প্রভৃতি গ্রাম গুলি ব্যাপকহারে ক্ষতিগ্রস্ত হচ্ছে। এই অবস্থায় আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়গণের কাছে দাবি করছি অবিলম্বে কোলাঘাট থার্মাল পাওয়ার প্রোজেক্ট থেকে বেআইনি ভাবে দূষিত জল নিষ্কাশন বন্ধ করা হোক। এবং ওখানে ইতিমধ্যে যাঁরা ক্ষতিগ্রস্ত হয়েছেন, তাঁদের উপযুক্ত ক্ষতিপূরণ দেওয়া হোক।

**শ্রী হিমাংশু কোঙার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং বিষয়টির প্রতি কেন্দ্রীয় কৃষি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করবার জন্য তাঁকে অনুরোধ করছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিগত বছরে পাট চাষীরা যে ভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে তা আপনি জানেন। সেই পরিপ্রেক্ষিতে এ বারে যাতে তারা আবার পাট চাষ করতে উৎসাহ পায় তার জন্য অবিলম্বে এবারে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে অবিলম্বে আগাম পাটের সহায়ক মূল্য ঘোষণা করা উচিত এবং সে ক্ষেত্রে অন্তত মেস্তা পাটের জন্য কুইন্টল প্রতি ৪০০ টাকা ও উন্নতমানের পাটের জন্য কুইন্টল প্রতি ৬০০ টাকা মূল্য ঘোষণা করা উচিত। গতবারের অভিজ্ঞতায় এ বারে পাট চাষীরা দুঃশ্চিন্তার মধ্যে আছে। যদি কেন্দ্রীয় সরকার আগাম সহায়ক মূল্য ঘোষণা করেন তাহলে তারা বেশি সংখ্যায় পাট চাষ করতে উৎসাহী হবে। তা না হলে গতবারের মতো এ বারেও তাদের মার খাবার সম্ভাবনা থেকে যাচ্ছে। তাই আমি বিষয়টির প্রতি মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, তিনি অবিলম্বে কেন্দ্রীয় সরকারকে আগাম পাটের সহায়ক মূল্য ঘোষণা করতে বলুন।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় মন্ত্রী শ্রী প্রশান্ত শূর মহাশয় আছেন। আমি একটি ঘটনার প্রতি তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। ঘটনাটি হচ্ছে, গতকাল হাওড়া কর্পোরেশনের ২৬ নম্বর ওয়ার্ডের কাউন্সিলার এবং ঐ এলাকার কিছু মহিলা সমেত হাওড়া কর্পোরেশনের মেয়রের ঘরে যখন জলের দাবিতে যায় তখন কর্পোরেশনের মেয়র অত্যন্ত নির্লজ্জভাবে সেখানকার পুলিশ প্রশাসনকে ডেকে সেই কাউন্সিলারকে গ্রেপ্তার করান। স্যার, হাওড়া শহরে এক ফোঁটা জল নেই। গত ৪ তারিখে ২৯ নম্বর ওয়ার্ডের কাউন্সিলার যিনি কর্পোরেশনের ডেপুটি লিডার এই জলের দাবিতে বিক্ষোভ জানাতে গেলে কর্পোরেশনের কিছু সি. পি. এম গুন্ডা আছে তারা তাকে মারধোর করে। এদের এক ফোঁটা জল দেবার ক্ষমতা নেই। অথচ পুস্তিকায় প্রকাশ করছে ১ কোটি ৯০ লক্ষ গ্যালন জল হাওড়া শহরে দিচ্ছে। হাওড়া শহরের ডিপ টিউবওয়েল অচল, প্রশ্ন পুকুর জল প্রকল্প মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় সুইচ টিপে দিয়ে এলেন কিন্তু তাও অচল হয়ে পড়ে আছে। শ্রীরামপুর থেকেও জল নেই। হাওড়া শহরে আর একজন মন্ত্রী আছেন, তিনি আমার পাশের কনস্টিটিউয়েন্সির লোক, শ্রী পতিতপাবন পাঠক, তিনি যদি বলতে পারেন হাওড়া শহরের অধিবাসীরা জল পাচ্ছেন

তাহলে আমি আমার সমস্ত কথা প্রত্যাহার করে নেব। দিনের পর দিন হাওড়া শহরে জল নেই। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি—এটা রাজনীতির ব্যাপার নয়—তিনি দয়া করে মেয়রের কাছে খবর নিন এবং হাওড়া শহরের মানুষ যাতে জল পায় তার ব্যবস্থা করুন।

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল আমাদের বিরোধী পক্ষের মাননীয় সদস্য এবং মুখ্য-সচেতক শ্রী সুব্রত মুখার্জি মহাশয় একটি বক্তব্য রেখে এই হাউসকে মিসলিড করার চেষ্টা করেছেন। তিনি যা বলেছেন ঘটনাটি কিন্তু তা নয়, অন্য দিকে। ঘটনাটি হচ্ছে, হেরম্ব চন্দ্র কলেজের প্রিন্সিপ্যাল ডঃ সুবোধ চৌধুরীকে গভর্নিং বডি সাসপেণ্ড করেছেন। এই সম্পর্কে তথ্য হচ্ছে, বিগত ২৩ মার্চ তাঁকে সাসপেণ্ড করা হয়েছে। ব্রাহ্ম সমাজ কর্তৃক এই গভর্নিং বডি। এই ব্রাহ্ম সমাজ কর্তৃক পরিচালিত ৮টি কলেজ আছে। তার মধ্যে ৭টি কলেজ চলছে প্রফেসার ইনচার্জ, কোনও প্রিন্সিপ্যাল নেই অর্থাৎ বাইরের কোনও প্রিন্সিপ্যাল ওঁরা নিতে চান না। একমাত্র ডঃ সুবোধ চৌধুরী পশ্চিমবঙ্গ সরকারের কলেজ সার্ভিস কমিশন দ্বারা নির্বাচিত হয়েছিলেন। এখন এনাকে তাড়াতে গেলে গুণ্ডাদের হাতে নিতে হবে। এখানে ডাঃ মানস ভুঁইয়া নেই, তিনি চলে গেলেন, আমি তাঁর পারমিশন নিয়েছি, তাঁর একটি চিঠি আমার কাছে এসেছে। সেখানে ছাত্র পরিষদ কিছু গুণ্ডাদের জড়ো করলেন। এরা এই প্রিন্সিপ্যালের প্রথমে কাছা খুলে দিলে, তারপর সিগারেটের আগুন দিয়ে তাঁর হাত পুড়িয়ে দিল এবং জামা ছিঁড়ে দিল এবং প্রত্যেকদিন (কয়েক মাস ধরে) তাঁকে কলেজ থেকে পিটিয়ে বার করেছে। এখন এই অধ্যক্ষদের একটা সংগঠন আছে, অধ্যক্ষ পরিষদ, ব্যাপক সংগঠন। তাঁদের প্রতিনিধিরা বিশ্ববিদ্যালয়ের অনুমতি নিয়ে এই সম্পর্কে প্রতিবাদ জানাবার জন্য হেরম্ব চন্দ্র কলেজের গভর্নিং বডির কাছে গেলে ঐ ছাত্র পরিষদের গুণ্ডারা ঐ গভর্নিং বডির চেয়ারম্যানের সামনে ৫ জন অধ্যক্ষকে পেটান এবং গোল পার্ক পর্যন্ত টেনে নিয়ে আসে। এখানে সুব্রতবাবু বলেছেন স্পিকার নাকি সি. পি. এমের লোক। ডাঃ মানস ভুঁইয়া চলে গেলেন। তিনি একটি চিঠি লিখেছেন ছাত্রপরিষদ নেতা খাঁইবাবু এবং সহদেব বাবুর কাছে। তিনি বলেছেন, ভাই সহদেব, ডঃ সুবোধ চৌধুরীর উপর অত্যাচার চালিও না, উনি ময়নার লোক, নির্বাচনের সময়ে বহু টাকা দিয়েছেন এবং কাজ করেছেন।

[2-50 – 3-00 P.M.]

আর সুব্রতবাবু বলছেন যে উনি সি. পি. এম.। আবার বলছেন অপদার্থ। এই সম্পর্কে একবার, গভর্নিং বডির চেয়ারম্যান ঐ প্রিন্সিপ্যাল সম্বন্ধে কি বলেছেন। "I have always found him a devoted and hard working man in sincere service developing the institution." কাজেই লজ্জা নেই। এই গুণ্ডাদের কাজের প্রতিবাদ জানিয়ে প্রায় শতাধিক অধ্যক্ষ অবস্থান করেছেন। লজ্জা করে না, গুণ্ডা লেলিয়ে দিয়েছেন।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়ের দৃষ্টি একটি ঘটনার প্রতি আকর্ষণ করছি। কৃষ্ণনগরের দোকান কর্মচারীরা বামফ্রন্ট সরকারের নির্ধারিত ন্যূনতম মজুরির দাবিতে গত বছর অক্টোবর মাসে শারোদৎসবের আগে আন্দোলন ধর্মঘট শুরু করে। সেই অবস্থায় মহকুমা শাসক এবং শ্রম আধিকারিক,

দোকান সংস্থার কর্মচারী সমিতি, ব্যবসায়ি সমিতির উপস্থিতিতে একের তিন চুক্তি হয়। কথা ছিল যে এই বছর পয়লা জানুয়ারি থেকে সেই চুক্তি কার্যকর হবে। কিন্তু ব্যবসায়ি সমিতি হাইকোর্টে যায় এই অভিযোগ নিয়ে যে তাদের নাকি জোর করে ঐ চুক্তিতে সই করতে বাধ্য করা হয়েছে। মহামান্য কলকাতা হাইকোর্ট সেই নির্দেশ বাতিল করে দেন। এখন পর্যন্ত ঐ কর্মচারীরা বাড়তি মাইনে পায় নি, তাই তারা আবার আন্দোলনের পথে নামছেন। আগামী ১৫ই এপ্রিল থেকে তারা পুনরায় ধর্মঘটের পথে যাচ্ছে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রম মন্ত্রী মহাশয়কে এর ব্যবস্থা করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**ডাঃ ওমর আলী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সাম্প্রদায়িক সম্প্রীতি, বিশেষ করে হিন্দু মুসলিম সম্প্রীতি নষ্ট করার জন্য একদিকে যেমন উভয় সম্প্রদায়ের সাম্প্রদায়িকতাবাদী শক্তি গুলি নিরন্তর চেষ্টা চালিয়ে যাচ্ছে। তেমনি অন্য দিকে এমন কিছু কিছু বই প্রকাশিত হচ্ছে যাতে ইতিহাসের বিকৃতি রোধের নামে ইতিহাসকে আরও বিকৃত করা হচ্ছে এবং একে অপরের সভ্যতা ও সংস্কৃতিকে নস্যাত করার চেষ্টা করছে। মুসলিম ও অ-মুসলিম লেখকদের চারটি বই-এর কথা আমি জানি। এগুলি হল—চেপে রাখা ইতিহাস, তাজমহল হিন্দু মন্দির, বিস্মৃত ইতিহাস এবং দিগভ্রান্ত ইতিহাস। এই বইগুলিতে হিন্দু ধর্ম ও হিন্দু সভ্যতা ও সংস্কৃতি এবং ইসলাম ধর্ম, ইসলাম সভ্যতা ও সংস্কৃতিকে ন্যক্কার জনক ভাবে আক্রমণ করা হয়েছে। এ সবের পিছনে জামাতি ইসলামী এবং বিশ্ব হিন্দু পরিষদের মতো সাম্প্রদায়িক সংগঠনগুলি মদত জোগাচ্ছে। ইতিহাসের বিকৃতি থাকতে পারে এবং সামন্ততান্ত্রিক ও ধনতান্ত্রিক সমাজ ব্যবস্থায় তা স্বাভাবিকও বটে। কিন্তু তাই বলে যুগ যুগ ধরে লালিত উভয় সম্প্রদায়ের মানুষের চিন্তা চেতনাকে এইভাবে বিকৃত করার অপচেষ্টাকে কিছুতেই মেনে নেওয়া যায় না। বিষয়টির প্রতি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং বিতর্কিত বইগুলি বাজেয়াপ্ত করার অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিষয় আপনার মাধ্যমে হাউসের সামনে রাখতে চাই। আমরা সকলেই লক্ষ করেছি যে কিছু দিন হল পশ্চিমবঙ্গে জোর শিলাবৃষ্টি এবং ঝড় হচ্ছে। তার ফলে ব্যাপক হারে ফসল হানি ঘটেছে। আমরা জানি যে কৃষকদের ফসল রক্ষার জন্য ফসল বিমার কর্মসূচী আছে। এটা কেন্দ্রীয় সরকারের পরিকল্পনা। কিন্তু ফসল বিমার যে সুযোগ সেই সুযোগ খুব সীমিত। মাত্র যারা সরকারি ঋণ নেন তাঁরাই এই বিমার আওতায় আসেন। তার বাইরে অনেক কৃষকই এই বিমার সুযোগ পায় না। আমি এই ব্যাপারটি মাননীয় কৃষি এবং মুখ্যমন্ত্রী মহাশয়ের নজরে আনতে চাই, তাঁরা যেন এই ব্যাপারটি নিয়ে দিল্লির সঙ্গে কথাবার্তা বলেন। তাহলে কৃষকদের যে ফসল নষ্ট হয়, তাঁরা বিমার সেই সুযোগ আদায়ের জন্য দিল্লির সঙ্গে কথা বলেন। তা না হলে আজকে গোটা দেশের অর্থনীতি এ জন্য মার খাচ্ছে। গরিব কৃষকদের ফসল নষ্ট হলে পুনরায় সেই ফসল তৈরি করার জন্য আবার তাদের গ্রামের মহাজনদের কাছে যেতে হবে এবং গ্রামে আবার সেই মহাজন ব্যবস্থা জোরদার হয়ে উঠবে। আমার আতঙ্ক হচ্ছে যে কৃষি এই ভাবে মার খাবে। তাই আমি আপনার মাধ্যমে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কেন্দ্রীয় সরকারের ভ্রান্ত রিজারভেশন পলিসির জন্য পশ্চিমবঙ্গে এনামেল ইন্ডাস্ট্রিজে একটা সঙ্কট দেখা দিয়েছে। বিশেষ করে ভারত টিন

প্লট, বেঙ্গল এনামেল, দীপ্তি এনামেলে এই সঙ্কট দেখা দিয়েছে। সুর এনামেল যদিও চলছে, বে এগুলো সব বন্ধ হয়ে যাবে এবং হাজার হাজার শ্রমিক আউট অফ এমপ্লয়মেন্ট হয়ে যাবে। এগুলোকে যদি বাঁচাতে হয় তাহলে কেন্দ্রীয় সরকারকে তাঁর রিজারভেশন পলিসি পাল্টাতে হবে এবং এদেরকে এক্সাইজ ডিউটি থেকে রেহাই দিতে হবে এবং রাজ্য সরকারের সেলস ট্যাক্স থেকে রেহাই দিতে হবে। এই যে ইমপোর্ট-এর ম্যাটেরিয়াল হচ্ছে ইমপোর্টেড শীট মেটাল এবং এম. এস. স্টিল প্লেট। ফিলমজি গ্রাউণ্ডে এই ইমপোর্টের লাইসেন্সটা আজকে ক্যানসেল করে দিচ্ছেন। কিন্তু এক্ষেত্রে এটাকে আরো সহজতর করতে হবে। তা না হলে পশ্চিমবঙ্গের হাজার হাজার শ্রমিক আউট অফ এমপ্লয়মেন্ট হয়ে যাবে। তাই আপনার মাধ্যমে আমি মাননীয় মুখ্যমন্ত্রী এবং শিল্প-বাণিজ্য মন্ত্রীর দৃষ্টি এদিকে আকৃষ্ট করে এই ব্যাপারে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ করছি।

**শ্রী মলিন ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হল গত ৭২ ঘন্টা ধরে চণ্ডীতলা থানা এলাকায় কোনও বিদ্যুৎ নেই। আপনি জানেন যে, বর্তমানে উচ্চ মাধ্যমিক পরীক্ষা চলছে। গতকাল কনজিউমার্স এবং গণতান্ত্রিক যুব ফেডারেশনের কর্মীরা সাপ্লাই অফিস ঘেরাও করে রেখেছিলেন। এই প্রসঙ্গে আমি জানাতে চাই, সেখানে কংগ্রেসভুক্ত আই. এন. টি. ইউ. সি কর্মীরা কিভাবে সাবোটেজ করছে। গত ৩০.১২.৮৫ তারিখে একটি অর্ডার দেওয়া হয়, যার অর্ডার নাম্বার এম. আর ৮৫। এ. ই (ই) ৭৩৯ ডেটেড ৩০.১২.৮৫ এবং যার সিরিয়াল নাম্বার ৫০। ঐ আদেশবলে শ্রী চণ্ডীচরণ সিংহকে মাথাভাঙ্গা থেকে জনাই গ্রুপ ইলেকট্রিক সাপ্লাই অফিসে অ্যাসিসটেন্ট ইঞ্জিনিয়ার পদে বদলি করা হয়। আজকে ৮ই এপ্রিল হয়ে গেল, আজ পর্যন্ত আই. এন. টি. ইউ. সি ইউনিয়ন তাঁকে সেখানে জয়েন করতে দেয়নি, যার জন্য গতকাল সেখানে ঘেরাও করা হয়েছিল। এই ব্যাপারে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর আমি দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গে কেরোসিন সঙ্কট এবং বিদ্যুৎ সঙ্কট যাতে দূর হয় সেদিকে নিশ্চয়ই আপনি দৃষ্টি দেবেন।

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি বিশেষ ঘটনার প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী এবং স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ৫.৪.৮৫, শনিবার, কল্যাণীতে অবস্থিত নেতাজী সুভাষ স্যানিটোরিয়ামের সচিব এক ডাক্তারের মেয়েকে সাইকেল দিয়ে চাপা দেন। সেখানকার ডাক্তাররা এই ঘটনার প্রতিবাদ করেন। এই প্রতিবাদের কারণে ঐ সচিব সেখানকার কুখ্যাত কংগ্রেসি গুণ্ডাদের নিয়ে ডাক্তারদের বাড়ি বাড়ি আক্রমণ করেন। এস. পি গতকাল সেখানে গিয়েছিলেন, কিন্তু এখনও পর্যন্ত গুণ্ডাদের কেউ অ্যারেস্ট হয়নি। ডাক্তাররা বলছিলেন যে, তাঁরা সিজ্ ওয়ার্ক করবেন, কিন্তু আমরা তাঁদের বলেছি যে, একটা প্রতিকার এর নিশ্চয়ই হবে। যাতে ঐ হাসপাতাল সুষ্ঠুভাবে চলে তারজন্য অবিলম্বে ঐসব হামলাকারিদের গ্রেপ্তার করতে হবে। এই ব্যাপারে উপযুক্ত ব্যবস্থা নিতে আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার স্যার, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে কুটির ও ক্ষুদ্রশিল্প মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে, মুর্শিদাবাদের রেশম শিল্প হচ্ছে আন্তর্জাতিক খ্যাতিসম্পন্ন। কিন্তু এখন সেখানকার পলু চাষের অবস্থা অত্যন্ত

সঙ্গীন। আমার নির্বাচন কেন্দ্র, বেলডাঙ্গা, কুমারপুর, মধ্যমপুর অঞ্চলে পলু চাষের জন্য খ্যাতি আছে। সম্প্রতি ঐসব চাষীরা সম্প্রতি এক সঙ্কটের মধ্যে পড়েছে। ঐখানে যারা জোতদার, যারা জমির মালিক—তারা জমিকে অন্য দিকে কনভার্ট করছে। এগ্রি-ল্যাণ্ড নিয়ে ইট খোলা তৈরি করা হচ্ছে। তা ছাড়া এই ইট খোলার ধোঁয়ায় এবং আগুনের তাপে সমস্ত এলাকার গাছের পাতা নষ্ট হয়ে যাচ্ছে। এখানে পলু বা গুটি পোকার চাষ হয় তারা এই গাছের পাতা খেয়ে বেঁচে থাকে। এর ফলে তামাম এলাকায় সংকটের সৃষ্টি হয়েছে। গঙ্গার এপার এবং ওপার দুই পারেই রেশম শিল্পের ক্ষতি হবে। আমি তাই আপনার মাধ্যমে বলতে চাই অবিলম্বে জেলা শাসককে এই নির্দেশ দেওয়া হোক যেন কৃষি জমিতে ইট খোলার পারমিশন না দেওয়া হয়। আমি আরো জানাচ্ছি এখানকার রেশম চাষীরা অত্যন্ত আর্থিক সংকটে ভুগছে। তাই আমি আপনার মাধ্যমে ক্ষুদ্র ও কুটির শিল্পের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি এই চাষীদের যেন কিছু আর্থিক সাহায্য তিনি করেন। এই অর্থের জন্য চাষীদের মধ্যে একটা নাভিশ্বাস উঠেছে।

[3-00 – 3-45 P.M.] (including adjournment)

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ আমাকে বলতে দেবার জন্য এবং আমি সময় মতো আসিনি বলে আমি দুঃখিত। আমি যেটা বলতে চাই সেটা হ'ল পানিহাটি সাধারণ হাসপাতালে—গতবার মাননীয় মন্ত্রী মহাশয় প্রতিশ্রুতি দিয়েছিলেন —রোগীর চাপ বেশি হওয়ার জন্য এই হাসপাতালটি ৫০ বেডের করা হবে। কিন্তু আজ পর্যন্ত তা করা হয় নি। এই নিয়ে রোজ সেখানে গোলমাল হচ্ছে। তা ছাড়া এই হাসপাতালে গত চার মাস আগে সুপারিনটেনডেন্ট রিটেয়ার করে গেছেন, আজ পর্যন্ত সেখানে সুপারিনটেনডেন্ট পোস্টে কেউ আসেনি। তার ফলে হাসপাতালে গোলমাল লেগেই আছে। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করেছিলাম অবিলম্বে এই পানিহাটি সাধারণ হাসপাতালে একজন সুপারিনটেনডেন্ট পাঠানোর ব্যবস্থা করুন। এই হাসপাতাল হাজার হাজার রোগীর সেবা করে। আজকে সেখানে ডাক্তার হাজির হচ্ছে না, একটা অরাজকতা চলছে। তাই আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে বিশেষ ভাবে অনুরোধ করব উক্ত হাসপাতালে একজন সুপারিনটেনডেন্ট পাঠিয়ে এডমিনিসট্রেশন ঠিক করুন। আর এখানে যে মন্ত্রী মহাশয় প্রতিশ্রুতি দিয়েছিলেন এই হাসপাতালকে ৫০ বেডের করা হবে সেটা যাতে তাড়াতাড়ি হয় তার জন্য আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

## Zero hour Mention

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে বিষয়টা উল্লেখ করতে চাচ্ছি সেটা এই হাউসের সমস্ত সদস্য একটু উপলব্ধি করে বিচার করবেন। আমাদের হাউসের মাননীয় সদস্য, যাকে আমরা সকলেই সম্মান দিই, কংগ্রেস দলের সদস্যরা তাঁকে শ্রদ্ধা করেন, তিনি হচ্ছেন ডাঃ শিশির বোস। আপনারা সকলেই জানেন শিশির বোস আমাদের দেশের গৌরব নেতাজী সুভাষ বোসের ভ্রাতুষ্পুত্র। নেতাজী সম্পর্কে ডাঃ শিশির বোস অনেক গবেষণা করেছেন এবং বিভিন্ন তথ্য তিনি উপস্থিত করেছেন। এবারে তিনি একটি পুস্তক লিখেছেন নেতাজী সম্পর্কে। কিন্তু দুঃখের বিষয় অল ইন্ডিয়া কংগ্রেস কমিটি এই পুস্তককে প্রত্যাখান

করেছেন। এই বলে প্রত্যাখান করেছেন যে তিনি নাকি—যেটা সংবাদে প্রকাশ—গান্ধীজীকে যথেষ্ট সম্মান প্রদর্শন করেন নি, তাঁর সম্পর্কে না লিখে নেতাজীকে বেশি করে তুলে ধরেছেন। এই ব্যাপারে কংগ্রেস দল কি প্রতিবাদে সোচ্চার হয়ে উঠবেন? নেতাজী সম্পর্কে এই ধরনের উক্তি এবং এই পুস্তককে প্রত্যাখান করার ফলে আমরা মনে করি নেতাজীকে অসম্মান করা হয়েছে। আমরা যাঁরা দেশপ্রেমিক আছি, যাঁরা বৈপ্লবিক মানুষ আছি তাঁদের কাছে এটা অসম্মান জনক বলে মনে হয়েছে। বিশেষ করে শিশির বোস এই হাউসের একজন সদস্য, তাঁকে অসম্মান করা হয়েছে। আশা করি এই ব্যাপারে কংগ্রেস দল এর প্রতিবাদ করবে। শুনেছি কংগ্রেস সভাপতি এই ব্যাপারে তদ্বির করছে যাতে এই পুস্তক যেন গ্রহণ করা হয় তার জন্য এবং বলেছেন যে সঠিক তথ্য দিন। ডঃ শিশির বসুর অপমান এই হাউসের সদস্যদের গায়ে লাগা উচিত বলে আমি মনে করি। আমি মনে করি, এই অপমান কংগ্রেস দলের সদস্যদেরও লাগা উচিত।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের উল্লেখ করছি। স্যার, আপনি জানেন যে, কেন্দ্রীয় ফিঙ্গার প্রিন্ট বুরোর কেন্দ্রীয় অফিসটি কলকাতা থেকে দিল্লিতে সরিয়ে নিয়ে যাবার একটা উদ্যোগ চলছে। ১৯৫৬ সাল থেকে দীর্ঘদিন ধরে বিভিন্ন ধরনের নিরাপত্তার স্বার্থে ও তদন্তের স্বার্থে এই ধরনের একটি জাতীয় সংস্থার প্রয়োজন দেখা দেওয়ায় তার ভিত্তিতে এটি স্থাপিত হয়েছিল এবং চালু ছিল। ১৯৫৬ সাল থেকে বিগত ২৮ বছর ধরে এই ফিঙ্গার প্রিন্ট বুরো অফিসটি দায়িত্ব সহকারে কাজ করে যাচ্ছে। কিন্তু সম্প্রতি এই অফিসটি দিল্লিতে সরিয়ে নিয়ে যাবার চেষ্টা করা হচ্ছে। দিল্লিতে ও তার আশপাশের অঞ্চলের কাজের জন্য একটি সেন্ট্রাল ফিঙ্গার প্রিন্ট বুরো অফিস স্থাপিত হয়েছে অনেকদিন আগেই। কলকাতার এই অফিসটি এখান থেকে সরিয়ে দিল্লিতে নিয়ে গেলে এখানে কর্মরত অসংখ্য কর্মচারিবৃন্দ নানা অর্থনৈতিক অসুবিধার মধ্যে পড়বেন এবং তারফলে নানা অসুবিধার সম্মুখীন তাঁদের হতে হবে। এই অফিসটি যাতে দিল্লিতে না চলে যায় তারজন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, দিল্লির কর্তা-ব্যক্তিদের সঙ্গে অবিলম্বে তিনি যেন দরবার করেন এবং এটি যাতে সেখানে না চলে যায় তারজন্য বিশেষ ভাবে চেষ্টা করেন।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এখানে যে বিষয়টি তুলতে চাইছি তা হচ্ছে পূর্ব রেলের শিয়ালদহ শাখাতে নানা রকম যে অনিয়ম ও বিশৃঙ্খলকর অবস্থা চলছে তা পূর্ব রেলের শিয়ালদহ শাখাতে ছুটির দিন বাদে সপ্তাহের অন্যান্য দিনগুলিতে ব্যারাকপুর লোকাল প্রায় প্রতিদিনই বাতিল করে দেওয়া হচ্ছে। শিয়ালদহ থেকে সোদপুর পর্যন্ত যেখানে দু'টাকা ভাড়া ধার্য আছে, সেখানে এই রকম অবস্থায় পড়ে যাত্রী সাধারণ বাসে করে যাতায়াত করতে বাধ্য হচ্ছেন। সপ্তাহে ৩/৪ দিন নানা কারণ দেখিয়ে ব্যারাকপুর লোকাল বাতিল করে দেওয়া হচ্ছে। এছাড়া, গাড়িগুলির কোনও কামরাতে পাখা নেই। রাত্রিবেলাতে বাতি পর্যন্ত নেই। এই রকম অবস্থায় ৩/৪ দিন করে ব্যারাকপুর লোকাল বাতিল করে দেওয়া হচ্ছে। এই ব্যাপারে রাজ্য সরকারের পক্ষ থেকে, এবং আমি নিজেও পূর্ব রেলের জেনারেল ম্যানেজারের কাছে চিঠি লিখে ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ জানিয়েছিলাম। তিনি পূর্বে প্রতিশ্রুতি দিয়েছিলেন, কিন্তু আজ পর্যন্ত তিনি কোনও রকম ব্যবস্থা গ্রহণ করেন

নি। সুতরাং আমি আপনার মাধ্যমে অনুরোধ জানাই এই হাউসের মেম্বারদের পক্ষ থেকে এমন সিদ্ধান্ত গ্রহণ করা উচিত যাতে হাজার হাজার যে সমস্ত যাত্রী অনিয়মিত রেল চলাচল ও কম্পার্টমেন্টে পাখা, আলো ইত্যাদি না থাকার জন্য যে দুর্ভোগ করছেন তার প্রতিকারের জন্য অবিলম্বে পূর্ব রেলের জেনারেল ম্যানেজারের সঙ্গে যোগাযোগ করা দরকার। তিনি যেন অবিলম্বে এই ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করেন এবং তিনি পূর্বে যে প্রতিশ্রুতি দিয়েছিলেন—গাড়িতে পাখা ও আলোর ব্যবস্থা তিনি করবেন বলে জানিয়েছিলেন—তা কেন আজও পালিত হয় নি তা জিজ্ঞাসা করা উচিত।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি বামফ্রন্ট সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হ'ল এই যে, আপনি জানেন, এখানে বিভিন্ন সদস্য বিভিন্ন সময়ে জল ও বিদ্যুতের অভাব সম্বন্ধে আপনার মাধ্যমে বক্তব্য রাখছেন; এই অবস্থা দার্জিলিং শহরেও শুরু হয়েছে কিছুদিন ধরে। দার্জিলিং জেলায় জল নেই, বিদ্যুৎ নেই। আমরা জানি, দার্জিলিং শহর শুধু মাত্র সর্বভারতীয় ক্ষেত্রে নয়, পৃথিবীর সকলের কাছে এটি একটি গৌরবের শহর। এখানে যে ট্যুরিস্ট সেন্টার আছে, সেখানে বিভিন্ন সময়ে, বিশেষ করে বছরের এই সময়ে বিভিন্ন অঞ্চলের ট্যুরিস্টরা সমবেত হন। এই অবস্থাতে সেখানে ব্যাপক ভাবে লোডশেডিং চলছে এবং এক ভয়াবহ পানীয় জলের সংকট সৃষ্টি হয়েছে। সেখানকার হোটেলগুলো বন্ধ হতে চলেছে। বর্তমান রাজ্য সরকার সেখানকার এই অবস্থার কোনও প্রতিকার করতে পারছেন না। ওখানে যে সমস্ত বিদ্যুৎ ও জল প্রকল্পগুলো আছে, বিশেষ করে উত্তরবঙ্গে যে বিদ্যুৎ প্রকল্প আছে, সেখান থেকে তাঁরা বিদ্যুৎ সরবরাহ করতে পারছেন না কেন সেদিকে এবং রাজ্য সরকারের পক্ষ থেকে সেখানে যে সমস্ত জল প্রকল্পগুলো হাতে নিয়েছেন এবং কেন্দ্রীয় সরকারের যে পরিকল্পনা আছে, সেগুলো অবিলম্বে কেন রূপায়িত হচ্ছে না সেদিকে বিশেষ ভাবে দৃষ্টি দেওয়া দরকার। এই সমস্ত দিকে বিশেষ ভাবে দৃষ্টি দিয়ে স্থায়ী ভাবে এই সমস্যার সমাধানের জন্য ব্যবস্থা গ্রহণের জন্য আমি রাজ্য মন্ত্রিসভার সদস্যবৃন্দকে বিশেষ ভাবে অনুরোধ জানাচ্ছি।

(এই সময়ে ৩-৪৫ মিনিট পর্যন্ত সভা মুলতুবি রাখা হয়।)

**After adjournment**

[3-45 - 3-55 P.M.]

**Dr. Zainal Abedin :** Mr. Speaker, Sir, during question hour with regard to the circular railway certain observation has been made by certain member. Please go through the proceedings. If you find anything undue that portion should be expunged.

## LEGISLATION

### The Bengal Municipal (Amendment) Bill, 1986

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to introduce the Bengal Municipal (Amendment) Bill, 1986 and to place a statement as required under rule 72(1) of the rules of Proceedure and Conduct of Business

in the West Bengal Legislative Assembly.

Section 21(B) of the Bengal Municipal Act, 1932 as it stood before the 31st January, 1986, enjoined that a person registered in the municipal electoral roll shall not be entitled to be registered in the municipal electoral roll for any other municipality, Municipal Corpration or Panchayat area. But there was no specific provision prohibiting a person registered in the electoral roll for any Municipal Corporation or Panchayat area from being registered in the electoral roll for any municipality.

2. There was also no provision in the said Act prohibiting a person who had already been elected to any other Municipality or Municipal Corporation or any Gram Panchayat or Panchayat Samity or Zilla Parishad from seeking election to a municipality. Section 22 of the said Act prescribes disqualification of a person for being a Commissioner of a Municipality. But it does not specifically prohibit a person from seeking election to a municipality despite the fact that he has already been elected to any other Municipality or Municipal Corporation or any gram Panchayat or Panchayat Samity or Zilla Parishad.

3. Amendments to correct these deficiencies, therefore, were considered urgently necessary, especially in view of the revision and preparation of municipal electroral rolls for the purpose of holding of general elections to municipalities in this State and as the Legislative Assembly was not in session, the amendments had to be made by promulgation of the West Bengal Municipal. (Amendment) Ordinance, 1986 (West Bengal Ordinance No. 1 of 1986).

.... (Secretary then read the Title of the Bill) ....

**Mr. Speaker :** I have received two notices of Statutory Resolution from Shri Kashinath Misra and Shri Abdul Mannan. But as Shri Abdul Mannan is absent, his motion is not moved. Now, I request Shri Kashinath Misra to move his motion.

**Shri Kashinath Misra :** Sir, I beg to move that this House disapproves the Bengal Municipal (Amendment) Ordinance, 1986 (West Bengal Ordinance No. 1 of 1986).

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to move that the Bengal Municipal (Amendment) Bill, 1986, be taken into consideration.

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, লোকাল সেল্ফ গভর্ণমেন্ট-এর মন্ত্রী মহাশয় মিউনিসিপ্যাল অ্যাক্টের বিল নিয়ে এসেছেন ১৯৮৬ সালের সেটি অর্ডিন্যান্স হিসাবে ছিল আজকে তিনি এখানে বিল আকারে নিয়ে এসেছেন। এমন কিছু গুরুত্বপূর্ণ বিষয় এতে

ছিল না যে ৩১শে জানুয়ারি অর্ডিন্যান্স করে আবার তাকে বিল আকারে আনলেন। সব কিছু ডেডলক হয়ে যাচ্ছে তাও নয়। আমাদের বিধানসভা যখন থেকে শুরু হয়েছে এবং সে সময় থেকে আরম্ভ করে আজকে যখন এই বিলটি আনলেন তা না আনলেও পারতেন, কোনও অসুবিধা হত না। আপনি যেকোনও কারণেই অর্ডিন্যান্স করলেন করপোরেশনের নির্বাচনের পরে। সেখানে কোনও জায়গায় এইরকম যদি ২১ মিউনিসিপ্যাল অ্যাক্টের মধ্যে ২১এর বি এবং আমরা দেখতে পাচ্ছি ২২ সেখানে আপনার ডবল 'ই' ক্রশ করছে—সে সম্বন্ধে বলতে চাই।

এই পরিপ্রেক্ষিতে ক্যালকাটা কর্পোরেশনের নির্বাচনে যদি কোনও ব্যক্তি দু জায়গায় নাম লেখান বা নিকটবর্তী পঞ্চায়েতে বা কর্পোরেশনে তাঁর নাম থাকে তাহলে সেটা ঠিক হবে না। অর্থাৎ একটা জায়গায় থাকতে হবে। অনুরূপভাবে ২২নং ধারায় ডবল'ই ইনক্লুশান হয়েছে। সেখানে দেখা যাচ্ছে কোনও পঞ্চায়েত বা কর্পোরেশন অথবা কোনও পৌরসভার কোনও একটা জায়গায় নির্বাচিত হলে আর একটা জায়গায় নির্বাচিত হতে পারবে না। এই রকম অবস্থা কলকাতা বা হাওড়া কর্পোরেশনের নির্বাচনের পর কিছু হয়েছিল কিনা জানিনা যার জন্য অর্ডিন্যান্স আকারে নিয়ে এসেছেন। আমরা জানি অর্ডিন্যান্স একটা গুরুত্বপূর্ণ বিষয়ে হয়। অর্থাৎ যেখানে একটা ডেডলক অবস্থা সৃষ্টি হয়েছে সংবিধানের বা বিলের টাইম বার্ড হয়ে যাচ্ছে সেই পরিপ্রেক্ষিতে অর্ডিন্যান্স করা হয় এবং তারপরে বিল আকারে নিয়ে আসা হয়। এটা আমরা চলতি বিধানসভায় করতে পারতাম। সেখানে কি গুরুত্ব দিয়ে এটা এনেছিলেন আশা করি মন্ত্রী মহাশয় বলবেন। এখানে কতকগুলি জিনিস পরিষ্কারভাবে বলা দরকার যে কোনও জন প্রতিনিধি যদি পৌরসভার নির্বাচনে প্রতিদ্বন্দ্বিতা করেন এবং কোনও বিধায়ক বা লোকসভার সদস্য হন তাহলে সেটা তাঁর বার হবে কিনা পৌরসভার কাউন্সিলার বা কমিশনার হবার পক্ষে? কর্পোরেশন বা পৌরসভা বা পঞ্চায়েতের বিরুদ্ধে কোনও অ্যালিগেশন হলে সেটা যদি প্রমাণিত হয় তাহলে সেটা সুপারসিড করা হয় এবং সেখানে অ্যাডহক কমিটি করা হয়। তাহলে সেখানে লোকসভার বা জন প্রতিনিধি যদি ইনক্লুশন হয়ে থাকে সেখানে এই আইনের বলে কোনও পৌরসভার বা কর্পোরেশনের বা পঞ্চায়েতের মধ্যে বিধানসভার বা লোকসভার প্রতিনিধিরা ইলেকশনের মাধ্যমে আসতে পারবেন কিনা সেটা পরিষ্কার করা প্রয়োজন। তিনি বলেছেন ওয়ার্ড বা পঞ্চায়েত বা কর্পোরেশনে ভোটার লিস্ট এনরোল হয়ে থাকে সেটা আইনসিদ্ধ নয়। যে নতুন ক্লজ হয়েছে সেখানে এক জায়গায় প্রতিদ্বন্দ্বিতা করলে আর এক জায়গায় প্রতিদ্বন্দ্বিতা করতে পারবে কিনা অর্থাৎ দুটো কেন্দ্রে প্রতিদ্বন্দ্বিতা করতে পারবে কিনা এটাও পরিষ্কার হওয়া দরকার। একই ব্যক্তি দুটো জায়গায় প্রতিদ্বন্দ্বিতা করে দুটো জায়গায় নির্বাচিত হলে এক জায়গা তিনি পরিত্যাগ করতে পারেন—যেমন বিধানসভা, লোকসভায় একই ব্যক্তি প্রতিদ্বন্দ্বিতা করতে পারেন এক সঙ্গে বিধানসভার লোকসভার নির্বাচন হলে, এক্ষেত্রে সেটা করতে পারবে কিনা? স্যার, ভোটার লিস্টের সময় যে ত্রুটিগুলি দেখতে পাই সেটা হচ্ছে একই ব্যক্তির দু'রকম নাম থাকে—ধরুন এক জায়গায় যিনি এক্স ব্যানার্জি বা এক্স চ্যাটার্জি ছিলেন তিনিই আবার আর এক জায়গায় টাইটেল বদলে এক্স বাউরী হলেন। আমি বলছি এই কারণে যে বাঁকুড়া পৌর এলাকায় ভোটার লিস্টের যা অবস্থা আমি দেখেছি তাতে সেখানে ১৬ নং ওয়ার্ডে একটা জায়গা একটা টাইটেল ছিল

াহ্মণ, বা কায়স্থ বা বৈদ্য, আর একটা জায়গায় সেটা তফশিলি টাইটেল হয়ে যাচ্ছে। আমরা ার সংশোধনের জন্য নিয়ম মাফিক দরখাস্ত দিয়েছি, সরকার সেগুলি তদন্ত করেছেন, নতুন য ইন্ট্রুস্যাট সেটা পাবলিশড হয়ে গেছে। কিন্তু এই ত্রুটিগুলি দেখা দেয়, সেগুলি সংশোধনের ন্য আমার মনে হয় পৌর এলাকা বলুন, বিধানসভা কেন্দ্র বলুন, ভোটার লিস্টগুলি সার্বিক চক আপ করে সেখানে নতুন ভাবে যাতে একটা ভোটার লিস্ট তৈরি হয় তার ব্যবস্থা রার প্রয়োজন আছে। এই দিক থেকে দেখতে পাই বিভিন্ন ক্ষেত্রে একটা অব্যবস্থা আছে। জলাওয়ারী পৌর কর্পোরেশনের নির্বাচন পরিচালনা করেন মহকুমা শাসক, জেলা ম্যাজিস্ট্রেট, সই পরিপ্রেক্ষিতে এই ত্রুটি-বিচ্যুতিগুলি আছে। আমি এই বিষয়ে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ রলাম, আশা করি তিনি এই ব্যাপারে সদুত্তর দেবেন। সেইজন্য আমি আমার ডিসঅ্যাপ্রুভ্যাল িয়েছি।

[3-55 – 4-05 P.M.]

**শ্রী প্রশান্ত শূর ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য কাশীনাথ মিশ্র খুব অভিজ্ঞ বধায়ক, তিনি অনেক জটিল আইনের বিষয় নিয়ে আলোচনা করেন, কিন্তু এত সহজ একটা বষয় যার মধ্যে কিছু নেই বললে চলে, আমরা শুধু একটা মিউনিসিপ্যালিটিতে যার নাম ভাটার হিসাবে উঠেছে তার নাম যাতে অন্য জায়গায় না ওঠে এই বিধানটা আমাদের আছে, কন্তু আমরা চাচ্ছি তার সাথে সাথে কোথাও যদি তার নাম থেকে থাকে মিউনিসিপ্যালিটির াইরে—ধরুন পঞ্চায়েতে আছে, মিউনিসিপ্যাল কর্পোরেশন আছে, ক্যালকাটা কর্পোরেশন আছে, াওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশন আছে, সেখানে তার নাম থাকলে মিউনিসিপ্যালিটিতে তার াম আর উঠতে পারবে না।

আমরা ভেবেছিলাম অনেক আগেই এনরোলমেন্ট করব, কিন্তু এখন ঠিক হয়েছে আগামী ন মাসে আমরা এনরোলমেন্ট করব। আমরা চাই যাতে কোনও রকম লুপহোল না থাকে। ারুর যদি অন্য কোথাও নাম থাকে তাহলে ইলেকটোর‍্যাল রোল তৈরির সময় যাতে তার াম অন্য কোনও মিউনিসিপ্যালিটিতে আর না ওঠে সেই জন্যই এটা রাখা হয়েছে। তারপর ক্তব্য হল, কেউ যদি প্রার্থী হতে চান তাহলে তিনি যদি অন্য কোথাও নির্বাচিত হয়ে াকেন অর্থাৎ কোথাও তিনি যদি প্রধান, সভাধিপতি, সহ-সভাপতি হিসেবে থাকেন তাহলে ার আর প্রার্থী হবার অধিকার থাকবেনা। উনি লোকসভা এবং বিধানসভার কথা বললেন। আমরা বলছি একই লোক বিভিন্ন জায়গায় থাকতে পারবেন না। অর্থাৎ একই লোক পঞ্চায়েতে থাকবেন, মিউনিসিপ্যালিটিতে থাকবেন, কর্পোরেশনে থাকবেন আবার পৌরসভাতেও থাকবেন এটা আমরা চাচ্ছি না। আমরা চাই অন্য কোনও জায়গায় তিনি যদি নির্বাচিত হয়ে থাকেন তাহলে তিনি আর প্রার্থী হতে পারবেন না। এরকম ঘটনা ঘটেছে এবং পরবর্তী অবস্থায় দেখা গেছে ইলেকশন পিটিশন দাখিল করা হয়েছে। কাজেই আমাদের যদি জানা থাকে তিনি অন্য কোথাও নির্বাচিত প্রতিনিধি হিসেবে রয়েছেন তাহলে তাঁকে আর প্রার্থী হতে দেবনা। যাতে কেউ কোনও রকম দুর্নীতির আশ্রয় নিতে না পারে তারজন্য আমরা এটা রেখেছি। আমি জানিনা এক্ষেত্রে কোনও রকম প্রতিবাদ করার প্রয়োজন আছে কিনা।

The motion of Shri Kashinath Misra that this House disapproves

the Bengal Municipal (Amendment) Ordinance, 1986 (West Bengal Ordinance No. I of 1986), was then put and lost.

The motion of Shri Prasanta Kumar Sur that the Bengal Municipal (Amendment) Bill, 1986, be taken into consideration, was then put and agreed to.

### Clauses 1 to 4 and Preamble

The question that Clauses 1 to 4 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Prasanta Kumar Sur :** Mr. Speaker, Sir, I beg to move that the Bengal Municipal (Amendment) Bill, 1986, as settled in the Assembly, be passed.

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা খুব গুরুত্বপূর্ণ বিষয় কারণ এটা নির্বাচনের সঙ্গে জড়িত। মন্ত্রী মহাশয় নিশ্চয়ই জানেন পরিকল্পনা মাফিক কলকাতার পৌরসভাকে কেন্দ্র করে এই জিনিস করা হয়েছে এবং এটা বলবৎ হবে। আমার বক্তব্য হচ্ছে এই সংশোধনী কার্যকর করতে হলে বড় অফিস তৈরি করতে হবে, বিরাট ব্যাপার। আমি উদাহরণস্বরূপ বলছি, যাদবপুরের যে সমস্ত এলাকা নেওয়া হয়েছে তাতে দেখছি যারা ভেরিগুলি জবরদখল করে রয়েছে সেগুলোকে কর্পোরেশনের আওতায় আনা হয়েছে। সেই বিদ্যাধরি নদীর ধার পর্যন্ত কর্পোরেশনের এরিয়া চলে গেছে—বিরাট এলাকা। এই পরিস্থিতিতে ডাবল ভোটার হবার সম্ভাবনা রয়েছে, বিশেষ করে যাদবপুরের বাই-ইলেকশন সামনে।

**মিঃ স্পিকার ঃ** যাদবপুরের বাই-ইলেকশনের সঙ্গে মিউনিসিপ্যালিটির কি সম্পর্ক আছে?

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, এটা একটা বিরাট এরিয়া—সেই বিদ্যাধরি নদী পর্যন্ত চলে গেছে কাজেই ডাবল ভোটার লিস্ট হবার সম্ভাবনা রয়েছে এবং এই প্রসঙ্গেই আমি যাদবপুরের বাই ইলেকশনের কথা বলেছি। এটা এতবড় একটা এরিয়া হয়েছে যে, ওয়ার্ল্ড ব্যাঙ্কের কোটি কোটি টাকা খরচ করলেও সেখানে পুরোপুরি সিভিক অ্যামিনিটিস দেওয়া সম্ভব হবে না। জেনারেল ইলেকশনে যেমন ডাবল ভোটার হয় ঠিক তেমনি মিউনিসিপ্যালিটি ইলেকশনেও সেটা করবার ব্যবস্থা হয়েছে। সেই সমস্ত এরিয়া ঢুকিয়ে রেখে দেওয়া হয়েছে এবং সেইগুলি এই ভাবে শোধরানো যাবে না বিচ্ছিন্ন ভাবে আইনে এনে বা আইনের ক্লজ শুধরিয়ে। সুতরাং এই এলাকা ভিত্তিক পঞ্চায়েত এলাকাগুলিকে পৌরসভার মধ্যে ঢোকানো হয়েছে। যেহেতু এই এলাকাগুলিতে সিভিক অ্যামিনিটিজ দেওয়া যাবে না জিওগ্রাফিক্যাল কারণে সেই হেতু টেকনিক্যালি এগুলিকে রিজেক্ট করবার জন্য অনুরোধ জানাচ্ছি।

[4-05 - 4-15 P.M.]

**শ্রী প্রশান্ত শূর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কংগ্রেস দলের মুখ্য সচেতক দীর্ঘদিন ধরে এখানে আছেন, বহু বক্তৃতা করেন। তার এই বক্তৃতাটা ইররেলিভ্যান্ট, এই বিষয়ে সবাই আমার সঙ্গে একমত হবেন এবং এর কোনও রেলিভ্যান্সি আছে কিনা আমি জানি না। নাইদার ইট ইজ এ ক্যালকাটা মিউনিসিপ্যাল করপোরেশন ইলেকশন নাইদার ইট ইজ অ্যান

অ্যাসেম্বলি ইলেকশন। এটা হচ্ছে মিউনিসিপ্যাল এনরোলমেন্টের ব্যাপার এবং তার পরে আমি একটা বিধান রাখছি যাতে কোনও রকম সংশয় না থাকে। তিনি কোথায় নিয়ে এলেন? ক্যালকাটা মিউনিসিপ্যাল করপোরেশনের আয়তন কোথায় চলে গেছে, তার সাথে এর কি আছে আমি বুঝলাম না। তার সঙ্গে এর সঙ্গতিপূর্ণ কিছু আছে কি? বিধানসভা হচ্ছে আলোচনার জায়গা এটা ঠিক আমাদের বৈঠকখানা ঘর নয়, যা খুশি আলোচনা করলাম, তা নয় এটা। It should have some relevancy with the provisions of the Bill itself. A responsible member like Subrata Mukharjee should tell something sensible.

The Motion of Shri Prasanta Kumar Sur that the Bengal Municipal (Amendment) Bill, 1986, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

**Budget of the Government of West Bengal for 1986-87**

**Voting on Demand for Grants**

**Demand No. 52**

Major Heads : 305—Agriculture, 505—Capital Outlay on Agriculture (Excluding Public Undertakings) and 705—Loans for Agriculture (Excluding Public Undertakings)

**Shri Kamal Kanti Guha :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 85,30,40,000 be granted for expenditure under Demand No. 52, Major Heads : "305—Agriculture, 505—Capital Outlay on Agriculture (Excluding Public Undertakings) and 705—Loans for Agriculture (Excluding Public Undertakings)".

(This is inclusive of a total sum of Rs. 21,34,95,000 already voted on account in March, 1986)

The Budget Speech of Shri Kamal Kanti Guha is taken as read.

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

মহামান্য রাজ্যপালের সুপারিশক্রমে আমি এই দাবি পেশ করতে চাই যে, মূলখাত ৫২ নম্বর এর অন্তর্ভুক্ত "৩০৫-কৃষি", "৫০৫-কৃষিখাতে মূলধন বিনিয়োগ (সরকার পরিচালিত সংস্থাসমূহ বাদে)" এবং "৭০৫-কৃষিঋণ (সরকার পরিচালিত সংস্থাসমূহ বাদে)" বাবদ ব্যয়ের জন্য সর্বমোট ৮৫,৩০,৪০,০০০ টাকা (পঁচাশি কোটি ত্রিশ লক্ষ চল্লিশ হাজার টাকা) মঞ্জুর

করা হোক। ইতিমধ্যে যে ২১,৩৪,৯৫,০০০ টাকা (একুশ কোটি চৌত্রিশ লক্ষ পঁচানব্বই হাজার টাকা) অন্তবর্তীকালীন ব্যয়মঞ্জুর (ভোট অন অ্যাকাউন্ট) করা হয়েছে, তা উল্লিখিত টাকার অন্তর্গত। কৃষি সম্পর্কিত যে সকল প্রকল্প ও কার্যক্রম রাজ্য সরকারের অন্যান্য বিভাগ কর্তৃক রূপায়িত হয়ে থাকে, সেই বাবদ ১৬,১৫,১১,০০০ টাকাও (ষোল কোটি পনের লক্ষ এগার হাজার টাকা) প্রস্তাবিত উপরোক্ত সর্বমোট ব্যয়বরাদ্দের অন্তর্ভুক্ত।

## (২) পশ্চিমবঙ্গে কৃষির প্রগতি

প্রায় ৯ বছর যাবৎ এ রাজ্যের কৃষক ও কৃষি উন্নয়নের যে নীতি ও কর্মধারা অনুসরণ ও রূপায়ণ করা হয়েছে, তার ফলে আমাদের কৃষি চিত্র উজ্জ্বলতর হয়েছে। খাদ্যশস্য ও বাণিজ্যিক ফসলের উৎপাদন বৃদ্ধিই শুধু নয়, বর্তমানে কৃষি অর্থনীতি এবং কৃষকের সামাজিক ও অর্থনৈতিক মানের ভিত্তি সুদৃঢ় করবার পথ সুগম হয়েছে। ক্ষুদ্র ও প্রান্তিক কৃষক এবং বর্গাদার-প্রধান পশ্চিমবঙ্গের কৃষি উন্নয়নের সমস্যা ভারতের অন্যান্য রাজ্যের কৃষি পরিস্থিতির চেয়ে ভিন্ন প্রকৃতির। কৃষক পরিবারগুলির ৮৭ শতাংশই যেখানে ক্ষুদ্র ও প্রান্তিক শ্রেণীর, কৃষি উৎপাদনের সঙ্গে প্রায় ১৩ লক্ষ ৩৩ হাজার নথিভুক্ত এবং অসংখ্য অনথিভুক্ত বর্গাদারের ক্রিয়াকলাপ অবিচ্ছেদ্য ভাবে সম্পর্কিত, সেখানে এদের উৎপাদন বৃদ্ধিতে উৎসাহিত করতে না পারলে কৃষিক্ষেত্রে স্থায়ী উন্নয়ন সম্ভব নয়। এদের বিনিয়োগ ক্ষমতা অত্যন্ত সীমিত থাকায় সরকারি মদত অপরিহার্য। এর চেয়েও দরিদ্রতর কৃষক উদ্বৃত্ত খাসজমির ১৬ লক্ষ ২৭ হাজার ২ শত ৬৮ জন পাট্টাদার, যাদের মধ্যে অধিকাংশই অনগ্রসর শ্রেণীর এবং দারিদ্রের বোঝায় নুব্জ। তাই উৎপাদনের কাজে শুধু ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকই নয়, অসংখ্য বর্গাদার ও পাট্টাদারদের আর্থিক সাহায্য দিয়ে উৎপাদনমুখী প্রচেষ্টায় ব্রতী করা বামফ্রন্টের কৃষি নীতিতে অগ্রাধিকার পেয়েছে। এরা যাতে কৃষিঋণ পান এবং উৎপাদনে তা কাজে লাগাতে পারেন সেজন্য ১৯৭৯ সালেই বামফ্রন্ট সরকার উপযুক্ত নীতির প্রবর্তন করে, যার ফলে ১৯৮৪-৮৫ সালে উপকৃতের সংখ্যা দাঁড়ায় ২ লক্ষ ১৪ হাজার। উদ্বৃত্ত খাসজমির পাট্টাদারদের বণ্টিত জমি ফসল উৎপাদনের কাজে ব্যবহারে উৎসাহিত করার জন্য ১৯৮৪-৮৫ সালে প্রথম পর্যায়ে ৬টি জেলার জন্য ৩০ লক্ষ টাকা মঞ্জুর করা হয়। এই বিশেষ কার্যক্রমের মাধ্যমে বেশ কিছু সংখ্যক দুঃস্থ পাট্টাদার উৎপাদনমুখী নবজীবন শুরু করেন। প্রকৃত ভূমিসংস্কার সময় সাপেক্ষ এবং জটিল। আমাদের বর্তমান সামাজিক কাঠামোর মধ্যে উপরোক্ত নীতি প্রণয়ন ও রূপায়ণ প্রাথমিক পদক্ষেপ মাত্র। পরিস্থিতির বিচারে লক্ষ্যের দিকে ধীর অথচ সুদৃঢ় পদক্ষেপ।

### পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের আমলে উৎপাদনের ইতিহাস

এবার কৃষি উৎপাদনের পরিস্থিতিটা একটু খতিয়ে দেখি। পশ্চিমবঙ্গের কৃষির ইতিহাসে পরপর ৩টি বছরে খরিফ খাদে ভালো ফসল পাবার কোনও নজির নেই। অথচ ১৯৮৩-৮৪, ১৯৮৪-৮৫ এবং ১৯৮৫-৮৬ সালে তা সম্ভব হয়েছে। প্রাকৃতিক দাক্ষিণ্যের দোহাই যাঁরা দেবেন তাঁরা যেন ভুলে না যান যে সরকারি কৃষি নীতি ও কর্মধারা এবং অসংখ্য কৃষকের

সক্রিয় সহযোগিতায় আধুনিক কৃষি প্রযুক্তির সফল প্রয়োগ ছাড়া উপর্যুপরি এই সাফল্য সম্ভব নয়। কৃষি বিভাগ এই ঐতিহাসিক সাফল্যের একচ্ছত্র দাবিদার হতে চায়না তবে অংশীদার তো বটেই। এটা যে আকস্মিক নয় তার প্রমাণ বিগত ৫ বছরের গড় উৎপাদনের তুলনায় আমাদের কৃষি উৎপাদনের বর্তমান পরিমাণ বেড়েছে মোট খাদ্যশস্যের ক্ষেত্রে প্রায় ২০ শতাংশ, আলুর, বেলায় ৫০ শতাংশ, তৈলবীজে প্রায় ৬৫ শতাংশ; ১৯৮৫-৮৬ সালে পাটের উৎপাদনও ,সর্বকালীন উচ্চসীমায় পৌঁচেছে। রাসায়নিক সার ব্যবহারে বিগত ৫ বছরের গড় বেড়েছে প্রায় ২৮ শতাংশ। কৃষি গবেষণা ও সম্প্রসারণ কার্যক্রমের তৎপরতা, সরকারি নীতি ও পরিকল্পনা এবং কৃষক সম্প্রদায়ের মিলিত প্রচেষ্টার সার্থক সমন্বয় ছাড়া এ সাফল্য সম্ভব নয়। এই প্রচেষ্টা অব্যাহত রাখায় আমরা সচেষ্ট হয়েছি। বর্তমান জনসংখ্যার মোট চাহিদার তুলনায় খাদ্যশস্যের উৎপাদনে এখনও কিছুটা ঘাটতি রয়েছে। পাট, আলু এবং কয়েকপ্রকার সবজি উৎপাদনে পশ্চিমবঙ্গ বর্তমানে উদ্বৃত্ত, কিন্তু ডালশস্য ও তৈলবীজ উৎপাদনে এখনও অনেকটা ঘাটতি থেকে গেছে। বিচার-বিশ্লেষণের পরিপ্রেক্ষিতে তাই এই রাজ্যের সপ্তম পরিকল্পনার বাকি বছরগুলিতে কৃষিকে অগ্রাধিকার দেবার প্রয়োজনীয়তা রয়েছে।

## (৩) ১৯৮৫-৮৬ সালের কৃষি পরিস্থিতি

বিগত খরিফ চাষের প্রাক্কালে দক্ষিণ-পশ্চিম মৌসুমী বায়ু এক সপ্তাহ পিছিয়ে এবং অনিশ্চিত বৃষ্টিপাতের আশঙ্কা নিয়ে শুরু হয়েছিল। শ্রাবণ মাস পর্যন্তও অনাবৃষ্টির পরিস্থিতিতে অধিকাংশ জেলাগুলিতেই আমন ধান লাগানো যথেষ্ট নাবি হয়ে যায়। কয়েকটি জেলায় অনাবৃষ্টির কবলে পড়ে মাঠের ধান শুকিয়ে যেতে থাকে। রাজ্যের প্রায় ১ লক্ষ হেক্টর জমিতে ধান রোয়াই সম্ভব হয়ে ওঠেনি। কয়েকটি জেলায় আবার জমির জলমগ্ন হবার ঘটনাও ঘটে। কয়েকটি জেলায় কম বৃষ্টিপাতের দরুন আমন ধানে ব্যাপকভাবে পামরী পোকার আক্রমণ ঘটে, কিন্তু সময়মতো এবং দ্রুত প্রতিরোধ ব্যবস্থা নেবার ফলে সম্ভাব্য ক্ষয়ক্ষতি রোধ করা সম্ভব হয়। পরের দিকে সমুদ্রোপকুল অঞ্চলে প্রচণ্ড ঘুর্ণিঝড়ে ফসলের কিছু ক্ষয়ক্ষতি হয়। ভাদ্র মাসে মোটামুটি ভালো বৃষ্টি হয়। নাবি ধানের ফলন বাড়াবার কৃষি প্রযুক্তির সফল প্রয়োগের জন্য কৃষি প্রযুক্তিবিদরা অক্লান্ত পরিশ্রম করেন। কৃষকরা স্বভাবতই সহযোগিতার হাত বাড়ায়। সম্মিলিত প্রচেষ্টায় শেষ পর্যন্ত ফসল ভালই হয়। আশা করা যায় যে আমন ধানের মোট উৎপাদন ১৯৮৪-৮৫ সালের রেকর্ড উৎপাদনের কাছাকাছিই থাকবে।

ভাদ্র মাসে ভালো বর্ষা পাওয়ায় রবি ফসলের সম্ভাবনাও উজ্জ্বল হয়। রবিখন্দে বিভিন্ন ফসলের লক্ষ্যমাত্রা স্বাভাবিকের তুলনায় উচ্চতর স্তরে নির্ধারিত করা হয়। বোরো ধান—৫,২৫,০০০ হেক্টর, গম—৩,৬০,০০০ হেক্টর, ডালশস্য—৪,০০,০০০ হেক্টর, তৈলবীজ—৪,২৫,০০০ হেক্টর, আলু—১,৫০,০০০ হেক্টর এবং সব্জি—২,৬০,০০০ হেক্টর। অন্যান্য সব ধরনের রবি/বোরো ফসল—সর্বমোট ২৩ লক্ষ হেক্টর। এই লক্ষ্যমাত্রা পূরণের জন্য যথাযথ ব্যবস্থা নেওয়া হয়েছে।

## (৪) ১৯৮৬-৮৭ সালে উৎপাদনের লক্ষ্যমাত্রা

বিভিন্ন ফসলের চাষে জমি ও মোট উৎপাদনের যে লক্ষ্যমাত্রা ১৯৮৬-৮৭ সালের জন্য নির্ধারিত হয়েছে তা নিচের তালিকায় দেওয়া হল ঃ

| ফসল | জমির পরিমাণ (লক্ষ হেক্টর) | উৎপাদন (লক্ষ টন)* |
|---|---|---|
| ১। ধান (ক) আউশ | ৭.০০ | ৭.৫০ |
| (খ) আমন | ৪১.০০ | ৬২.৫০ |
| (গ) বোরো | ৫.০০ | ১৪.০০ |
| মোট (ধান) | ৫৩.০০ | ৮৪.০০ |
| ২। অন্যান্য তণ্ডুল জাতীয় ফসল | ১.২০ | ১.৫০ |
| ৩। গম | ৪.০০ | ৯.০০ |
| ৪। ডালশস্য | ৫.০০ | ৩.০০ |
| মোট (খাদশস্য) | ৬৩.২০ | ৯৭.৫০ |
| ৫। তৈলবীজ | ৪.৪০ | ২.৬০ |
| ৬। আলু | ১.৫০ | ৩৩.০০ |
| ৭। সবজি | ৩.৫০ | ৩৫.০০ |
| ৮। আখ | ০.১৫ | ৯.০০ |
| ৯। পাট | ৪.০০ | ৪০.০০ |

* ধান ঃ উৎপাদন চালের হিসাবে
পাট ঃ লক্ষ বেল এর হিসাবে। এক বেল = ১৮০ কেজি

## (৫) কৃষি উন্নয়ন কার্যক্রমের প্রধান নীতি

কৃষি ও কৃষি-সংশ্লিষ্ট জনগণের উন্নয়ন কার্যক্রমগুলির রূপায়ণে আমরা যে প্রধান নীতি অনুসরণ করে চলব সেগুলি হল ঃ

(ক) কৃষি উৎপাদনের উপকরণগুলি সময়মত এবং যথাযথ পরিমাণে সরবরাহের ব্যবস্থা সুনিশ্চিত করা, অভাবজনিত বিক্রয় যথাসম্ভব রোধ, ফসলের সহায়ক মূল্য প্রবর্তন, কৃষিপণ্যের সংরক্ষণ, পরিবহন এবং সুষ্ঠু বিপণনের ব্যবস্থা ও প্রধান ফসলগুলির শস্যবিমার সম্প্রসারণ,

(খ) জমির উৎপাদনশীলতা এবং মোট উৎপাদন বাড়াবার সুসংহত প্রযুক্তি প্রয়োগ, সাংগঠনিক ও প্রশাসনিক ব্যবস্থার উন্নয়ন,

(গ) স্থানীয় সম্পদের পরিকল্পিত ব্যবহার এবং শ্রম-নিবিড় প্রকল্প রূপায়ণে অগ্রাধিকার দিয়ে কর্মসংস্থানের সুযোগ যথাসম্ভব বাড়ানো,

(ঘ) প্রকৃত কৃষক, বিশেষত ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের, উৎপাদন বৃদ্ধিতে অধিকতর উৎসাহিত করবার পদ্ধতির পরিগ্রহণ, এবং

(ঙ) গ্রামাঞ্চলে অর্থনৈতিক বিচারে দুর্বলতর শ্রেণীর অর্থাৎ ক্ষুদ্র ও প্রান্তিক কৃষক, বর্গাদার, পাট্টাদার এবং ক্ষেতমজুরদের সামাজিক ন্যায় ও অর্থনৈতিক অধিকার রক্ষার কার্যকর ব্যবস্থার পরিগ্রহণ।

ষষ্ঠ যোজনা রূপায়ণের পরও এ রাজ্যের কৃষিজমির প্রায় ৬৫ শতাংশের চাষ এখনও বৃষ্টি নির্ভর। সেচবিহীন এলাকার কৃষকদের অর্থনৈতিক উন্নয়ন এবং রাজ্যের বিভিন্ন জেলায় নানা ধরনের সমস্যা পীড়িত অঞ্চলগুলির স্থায়ী উন্নয়নের জন্য বিশেষ এলাকা উন্নয়ন প্রকল্প রচনা ও রূপায়ণ, ছোট ছোট সেচের উৎস তৈরি করে এবং আনুষঙ্গিক উৎপাদনমুখী প্রকল্প রূপায়ণের উপর বিশেষ গুরুত্ব আরোপ করা হবে। ভূমি ও জল সংরক্ষণ প্রকল্প রূপায়ণের সঙ্গে অধিকতর উৎপাদন প্রযুক্তির প্রয়োগে আঞ্চলিক অর্থনীতির উন্নয়ন, অনুন্নত এলাকায় ফল ও সবজি চাষে কৃষকদের উৎসাহিত করা হবে। জমির বিজ্ঞানসম্মত ব্যবহার এবং শস্যরক্ষায় ব্যবহৃত ওষুধগুলির প্রয়োগ নিয়ন্ত্রণ সীমার মধ্যে রেখে পরিবেশের সুস্থতা ও ভারসাম্য বজায় রাখার সর্বাত্মক প্রচেষ্টার উপরও বিশেষ গুরুত্ব আরোপ করা হবে।

## (৬) প্রধান কয়েকটি ফসলের উৎপাদন বৃদ্ধির কার্যক্রম

### ধান

রাজ্যের প্রধান ফসল ধানের আওতায় খাদ্যশস্য উৎপাদনের সমগ্র জমির ৭৫ শতাংশ। ধানই খাদ্যশস্যের মোট উৎপাদনে ৮০ শতাংশ দেয়। ১৯৮৪-৮৫ সালে আমন ধানের হেক্টর প্রতি গড় ফলন চালের হিসাবে ১৫০৪ কেজি এবং মোট উৎপাদন (চালের হিসাবে) ৬১ লক্ষ ৬২ হাজার মেট্রিক টন এ রাজ্যের সর্বকালীন রেকর্ড। ধানের গড় ফলন এবং মোট উৎপাদন আরও বাড়াবার উদ্দেশ্যে কেন্দ্রীয় সরকারের আর্থিক সহযোগিতায় ১৯৮৫-৮৬ সালে দার্জিলিং বাদে অন্যান্য সব জেলাগুলির নির্বাচিত মোট ৭০টি ব্লকে নিবিড় ধান উৎপাদন কর্মসূচী চালু করা হয়। এই বিশেষ প্রকল্পের আওতায় নির্বাচিত ব্লকগুলিতে—

(ক) আমন ধানের অধিক ফলনশীল জাতগুলির আওতায় জমির বর্তমান ৩০ শতাংশকে সপ্তম যোজনার শেষ বছরে (১৯৮৯-৯০) ৬০ শতাংশে উন্নীত করা হবে।

(খ) রাসায়নিক সার ব্যবহারের বর্তমান স্তরকে পাঁচ বছরের মধ্যে হেক্টর প্রতি ৮০ কেজিতে উন্নীত করা হবে, এবং

(গ) অধিক ফলনের প্রযুক্তিগত কৌশল প্রশিক্ষণ ও প্রদর্শনের মাধ্যমে জনপ্রিয় করা হবে।

নিবিড় ধান উৎপাদন কর্মসূচীর মাধ্যমে প্রত্যেকটি নির্বাচিত ব্লকের জন্য ৯ লক্ষ ৫০ হাজার টাকা দেওয়া হয়েছে যা খরচ করা হবে অধিক ফলনশীল ধানের শংসিত বীজ বণ্টন, সার ও কীটনাশক ওষুধ বিতরণ, উন্নত কৃষি যন্ত্রপাতি বিতরণ এবং প্রদর্শন ক্ষেত্র ও

প্রশিক্ষণ কর্মসূচী পরিচালনা করবার উদ্দেশ্যে। এই প্রকল্প ব্লকগুলিতে মঞ্জুরীকৃত বরাদ্দের মধ্যে ২,৬১,৩৭৮টি করে ধানের বীজ ও সারের মিনিকিট এবং অনুদানসহ ১৬১ মেট্রিক টন বীজ এবং ১৯২৭ হেক্টর জমিতে যৌথ বীজতলার ধানের চারা তুলে কৃষকদের মধ্যে বিতরণ করা হয়েছে। এসব কর্মকাণ্ডের সুফল বর্তমান বছরেই পাওয়া গেছে। ১৯৮৬-৮৭ সালেও এই কার্যক্রমে চালু থাকবে।

**গম**

পশ্চিমবঙ্গে এক সময় গমের ফলন ও মোট উৎপাদন সবুজ বিপ্লব এনেছে বলে দাবি করা হত। পরবর্তীকালে দেখা যায় গমের আওতায় জমি, গড় ফলন এবং মোট উৎপাদন ক্রমশ কমছে। প্রতিযোগী ফসলগুলির তুলনায় গমের চাষ লাভজনক না হাওয়ায় এই পরিস্থিতির সৃষ্টি হয়। ১৯৮৩-৮৪ সালে গমের এলাকা ও গড় ফলন বাড়াবার জন্য কৃষি বিভাগের বিশেষ প্রচেষ্টার সুফল পাওয়া যায়। ১৯৮৪-৮৫ সালেও এই প্রবণতা বজায় ছিল। প্রচেষ্টা অব্যাহত থাকলেও তৈলবীজের তুলনায় গম চাষের পড়তা বেশি না হলে এই প্রবণতা বজায় রাখা সহজসাধ্য নয়।

**পাট**

সমগ্র ভারতের প্রায় ৬০ শতাংশ পাট পশ্চিমবঙ্গে উৎপাদিত হয়। ১৯৮০-৮১ থেকে ১৯৮৪-৮৫ সাল পর্যন্ত পাটের বার্ষিক গড় উৎপাদন হয়েছে কিছু বেশি ৪২ লক্ষ বেল এবং পাটের আওতায় জমির মোট পরিমাণ থেকেছে সাড়ে ৪ থেকে ৬ লক্ষ হেক্টর-এর মধ্যে। ১৯৮৪-৮৫ সালে পাটের অস্বাভাবিক উচ্চমূল্য পেয়ে ১৯৮৫-৮৬ সালে কৃষকরা আউশ ধানের জমি কমিয়ে অনেক বেশি জমিতে পাট চাষ করেন। ঐ বছরে পাটের আওতায় জমির পরিমাণ ৩৮ শতাংশ বেড়ে যায়। গড় ফলন এবং মোট উৎপাদনও বাড়ে। কিন্তু পাটের দর অস্বাভাবিক ভাবে পড়ে যাওয়ায় পাটচাষীরা অত্যন্ত হতাশ এবং ক্ষতিগ্রস্ত হন। একথা সবাই জানেন যে কোনও বছরে পাট চাষের এলাকার হ্রাস-বৃদ্ধি পূর্ববতী বছরের বাজার দরের উপর প্রত্যক্ষভাবে নির্ভর করে। কিন্তু এ বছরে পাটের দাম যে অস্বাভাবিক হারে পড়ে গেছে তা কোনওক্রমেই মেনে নেওয়া যায় না। পাটের মতো গুরুত্বপূর্ণ বাণিজ্যিক ফসলের অস্থির মূল্যমানের এই প্রবণতা কার্যকর হস্তক্ষেপের দ্বারা অবিলম্বে রোধ করা প্রয়োজন। পাট চাষের উন্নয়ন প্রত্যক্ষভাবে ভারতের পাট নিগমের নীতি ও সংগ্রহ ব্যবস্থার উপর নির্ভরশীল। রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকার উভয়কেই এ ব্যাপারে যথাযথ বিচার বিশ্লেষণ করে সঠিক সিদ্ধান্ত নিতে হবে। পাটের জন্য লাভজনক সহায়ক মূল্য দেওয়ার ব্যাপারে এ সম্বর্কে কেন্দ্রীয় সরকারের উদাসীনতায় আমরা রীতিমত ক্ষুব্ধ। পাটচাষী যাতে আবার মার না খায়, সেজন্য আমরা ১৯৮৬-৮৭ সালে পাটচাষের এলাকা কমিয়ে আউশ ধান এবং অন্যান্য বিকল্প ফসলের চাষ বাড়াবার পরামর্শ দিয়েছি। বিকল্প ফসলগুলি হ'ল, ভুট্টা, বাদাম, বিভিন্ন বর্ষাকালীন সজি, গ্রীষ্মকালীন মুগ ইত্যাদি। অবশ্য পাটচাষের এলাকা কমিয়েও গড় ফলন যাতে বাড়ে, সেদিকে দৃষ্টি রাখা হয়েছে।

**ডালশস্য ও তৈলবীজ**

ডালশস্যের বর্তমান উৎপাদনের পরিমাণ প্রায় ৩ লক্ষ মেট্রিক টন। চাহিদার তুলনায়

মোট উৎপাদনের ঘাটতি আছে। চাষের মোট এলাকা এবং ফলন যাতে বাড়ানো যায়, সেজন্য উন্নত মানের বীজে অনুদান সহ কয়েকটি উন্নয়নমূলক প্রকল্প রূপায়ণের পরিকল্পনা নেওয়া হয়েছে। এবছর বিভিন্ন ডালশস্যের ১,৪২,৮১৩টি মিনিকিট এর মাধ্যমে মোট ৪০২ মেট্রিক টন উন্নত বীজ বিনামূল্যে কৃষকদের বিতরণ করা হয়েছে। চাষের খরচ কমিয়ে ফলনে পড়তা বেশি রাখবার জন্য ডালশস্যের চাষে বীজাণুসার ব্যবহার জনপ্রিয় করবার ব্যবস্থা নেওয়া হয়েছে।

তৈলবীজের ক্ষেত্রেও ঘাটতি আছে। বর্তমানে মোট চাহিদার প্রায় ২২ শতাংশ পশ্চিমবঙ্গে উৎপাদিত হয়। ঘাটতির পরিমাণ যথাসম্ভব কমিয়ে আনবার জন্য গত কয়েক বছর ধরেই অব্যাহত প্রচেষ্টা চালিয়ে যাওয়া হচ্ছে। ব্যবহারিক প্রদর্শন ক্ষেত্র পরিচালনা ছাড়াও বিভিন্ন ধরনের শংসিত তৈলবীজের মিনিকিট বিতরণ কার্যক্রমে বিশেষ সুফল পাওয়া গেছে। ১৯৮৪-৮৫ সালের মোট ১,৫১,৬০০টির জায়গায় ১৯৮৫-৮৬ সালে ২,৪১,২৮২টি মিনিকিট কৃষকদের মধ্যে বিনামূল্যে বিতরণ করা হয়েছে। ১৯৮৬-৮৭ সালের লক্ষ্যমাত্রা, মিনিকিট মধ্যে বিনামূল্যে বিতরণ করা হয়েছে। ১৯৮৬-৮৭ সালের লক্ষ্যমাত্রা, মিনিকিট ২,৫৪,০০০ এবং প্রদর্শনক্ষেত্র ২০,০০০। "জাতীয় তৈলবীজ উৎপাদন পরিকল্পে" সরিষা এবং সূর্যমুখীর প্রচুর সংখ্যক প্রদর্শন ক্ষেত্র ছাড়াও উন্নত মানের বীজ, শস্য রক্ষার সাজ-সরঞ্জাম এবং অনুদান সহ কীটনাশক বিতরণ করা হয়। তৈলবীজের চাষে অগ্রগতির মাত্রা উৎসাহব্যঞ্জক। তিল ও সরিষার চাষ বিগত কয়েক বছরে উল্লেখযোগ্যভাবে বেড়েছে। চিনাবাদামের চাষও ক্রমশ জনপ্রিয় হচ্ছে। নিচে দেওয়া চিত্রে তৈলবীজ উৎপাদনে অগ্রগতির আভাস পাওয়া যাবে।

| বছর | তৈলবীজের মোট এলাকা (লক্ষ হেক্টর) | মোট উৎপাদন (লক্ষ টন) |
|---|---|---|
| ১৯৮৩-৮৪ | ৩.৬০ | ১.৯৬ |
| ১৯৮৪-৮৫ | ৩.৯৩ | ২.২০ |
| ১৯৮৫-৮৬ (আনুমানিক) | ৪.২৫ | ২.৪০ |
| ১৯৮৬-৮৭ (লক্ষ্যমাত্রা) | ৪.৪০ | ২.৬০ |

**আলু**

আলু চাষে পশ্চিমবঙ্গের সাম্প্রতিক সাফল্য বিশেষ উল্লেখযোগ্য। ষষ্ঠ যোজনার প্রথম দু বছর হেক্টর প্রতি গড় ফলন ছিল ১৬.৫ থেকে ১৭ মেট্রিক টন। তৃতীয় বছর থেকে গড় ফলনের হার হেক্টর প্রতি ২০ মেট্রিক টন এর বেশি হয়। ১৯৮৩-৮৪ এবং ১৯৮৪-৮৫ সালে হেক্টর প্রতি গড় ফলন ২১ মেট্রিক টনেরও বেশি হয়। ১৯৮৪-৮৫ সালে আলুর হেক্টর প্রতি গড় ফলন (২১০৭১ কেজি/হেক্টর) এবং মোট উৎপাদন ৩১ লক্ষ ৩৫ হাজার মেট্রিক টন এ-রাজ্যের সর্বকালীন রেকর্ড। ষষ্ঠ যোজনার প্রথম থেকে শেষ পর্যন্ত আলুর মোট উৎপাদন প্রতি বছরই বেড়েছে। রাসায়নিক সারের প্রয়োজনানুগ যোগান, শস্যরক্ষার ব্যাপক ও কার্যকর প্রস্তুতি, উন্নত প্রযুক্তি-নির্দেশ, সরকারি নীতি এবং কৃষকদের পূর্ণ সহযোগিতার ফলেই এই স্মরণীয় সাফল্য সম্ভব হয়েছে। প্রাথমিক স্তরের কৃষকদের যদি একটু বেশি

পড়তার ব্যবস্থা করা সম্ভব হত, এ রাজ্যে আলুর উৎপাদন আরও বাড়ানো খুব কিছু কঠিন নয়। আলুর উৎপাদনে রাজ্য এখন স্বয়ম্ভর। সুতরাং উদ্বৃত্ত ফসল হিমঘরে রাখা এবং লাভজনক মূল্যে প্রতিবেশি রাজ্যগুলিকে বিপণনের সুব্যবস্থা না করতে পারলে উৎপাদন আরও বাড়ানো যুক্তিযুক্ত নয়।

উপরোক্ত প্রধান ফসলগুলি ছাড়াও আখ, সয়াবীন, তুলা, নারিকেল ও সুপারী, কাজুবাদাম, তামাক, বিভিন্ন ধরনের সব্জি, পান ইত্যাদি ফসল উন্নয়নে অনুদানসহ প্রযুক্তি প্রদর্শনসহ অন্যান্য কার্যকর ব্যবস্থা নেওয়া হয়েছে।

## (৭) ১৯৮৬-৮৭ সালে কৃষি উন্নয়নের প্রধান কার্যক্রম

### ৭.১। ভূমি ও জল সংরক্ষণ

অনেক পতিত অথবা অনুৎপাদক জমিতে ভূমি ও জল সংরক্ষণের বিজ্ঞানসম্মত পদ্ধতি প্রয়োগে উৎপাদনশীল করা যায়। বিগত কয়েক বছরে এ রাজ্যে নানাধরনের সমস্যা পীড়িত বহু অঞ্চলে উন্নয়নমুখী এ ধরনের কাজ করাও হয়েছে। শুধু পতিত জমিতেই ভূমি ও জল সংরক্ষণের কাজ সীমাবদ্ধ নয়, কৃষির আওতায় জমির উৎপাদনশীলতা বাড়ানো এবং সংরক্ষণেও এই কার্যক্রমের বিশেষ ভূমিকা আছে। এই পরিপ্রেক্ষিতে সামগ্রিক কৃষি উন্নয়ন পরিকল্পনায় ভূমি ও জল সংরক্ষণ কর্মসূচীর উপর বিশেষ গুরুত্ব আরোপ করা হয়েছে।

পশ্চিমবঙ্গের প্রায় ১৬ লক্ষ হেক্টর জমিতে ভূমি ও জল সংরক্ষণ সম্পর্কিত নানা ধরনের সমস্যা আছে। এ ছাড়াও উপকূল অঞ্চলে প্রায় ৮ লক্ষ হেক্টর লবণাক্ত জমিরও নানাবিধ সমস্যা আছে। বামফ্রন্ট সরকারের আমলে ভূমি ও জল সংরক্ষণ শাখার পুনর্বিন্যাস করে রাজ্যের সমস্যা পীড়িত সব এলাকাগুলিতেই এইকার্যক্রম সম্প্রসারিত করা হয়েছে। এর ফলে, বিশেষত দার্জিলিং জেলার পার্বত্য এলাকা, তরাই অঞ্চল, বীরভূম, বাঁকুড়া, পুরুলিয়া জেলা, মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম এবং ২৪-পরগনা জেলার সুন্দরবন প্রভৃতি এলাকাগুলিতে কৃষি ও গ্রামীণ অর্থনীতি উন্নয়নের পথ সুগম হয়েছে। ১৯৭৯-৮০ সাল পর্যন্ত ১ লক্ষ ২০ হাজার হেক্টর এবং ষষ্ঠ যোজনাকালে অতিরিক্ত ৫১ হাজার হেক্টর জমির নানাবিধ সমস্যার মোকাবিলা করা হয়েছে। ১৯৮৫-৮৬ সালের লক্ষ্যমাত্রা ১০ হাজার হেক্টর জমিতে কাজ এখনও চলছে। ১৯৮৬-৮৭ সালের লক্ষ্যমাত্রা অতিরিক্ত ১০ হাজার ৫ শত হেক্টর।

এই কার্যক্রমের একটি বিশেষ অঙ্গ হল ভূমির ব্যবহার যোগ্যতা সম্পর্কিত সমীক্ষার কাজ। ১৯৮৪-৮৫ সালে মোট ৫৩,৪৭৮ হেক্টর জমির সমীক্ষার কাজ শেষ হয়েছে। ১৯৮৪-৮৫ সালের লক্ষ্যমাত্রা ৭৪,৮০০ হেক্টর। কাজ এখনও চলছে। ১৯৮৬-৮৭ সালে এই কার্যক্রম অতিরিক্ত ৭৫ হাজার হেক্টর জমিতে প্রসারিত করার প্রস্তাব আছে।

### ৭.২। সেচবিহীন এলাকার উন্নয়ন এবং শুখাচাষের প্রযুক্তি

পুরুলিয়া, বাঁকুড়া, পশ্চিম মেদিনীপুর, বীরভূম ও বর্ধমান জেলার সেচবিহীন ও খরাপ্রবণ এলাকার নির্বাচিত ২৯৮টির মধ্যে ১১৭টি অববাহিকা উন্নয়ন প্রকল্পের কাজ চলছে। ভূমি ও জল সংরক্ষণের বিজ্ঞানসম্মত পদ্ধতির প্রয়োগ এবং সেচ প্রসারের উদ্দেশ্যে ১,৩০৩টি জলাধার

নির্মাণ/সংস্কার করে মোট ২,৬৩৬ হেক্টর জমির স্থায়ী উন্নয়ন সাধন করা হয়েছে। এসব এলাকায় অপ্রধান দানাশস্য, ডালশস্য ও তৈলবীজের খরাসহনশীল উন্নত জাতগুলির প্রবর্তন করে মোট ৪০,৫০০ হেক্টর জমির উৎপাদনের পথ সুগম করা হয়েছে। পশ্চিমবঙ্গের সেচবিহীন এলাকা গুলিতে এ ধরনের প্রকল্প রূপায়ণের বিরাট ভূমিকা আছে।

**৭.৩। এলাকাভিত্তিক সুসংহত উন্নয়নের বিশেষ কার্যক্রম**

**৭.৩.১। খরাপ্রবণ এলাকা উন্নয়ন প্রকল্প ঃ** এটি কেন্দ্রীয় সরকারের ৫০ শতাংশ সাহায্য ভিত্তিক প্রকল্প। চতুর্থ পঞ্চবার্ষিক যোজনাকালে পুরুলিয়া, মেদিনীপুর এবং বাঁকুড়া জেলার মোট ৩৫টি নির্বাচিত ব্লকে এই কর্মসূচী প্রথম চালু হয়। ৭ম যোজনায় ঐ জেলাগুলির মোট ৩৪টি ব্লক প্রকল্প এলাকায় অন্তর্ভুক্ত করা হয়েছে। এই প্রকল্পের মূল উদ্দেশ্য হল খরাপ্রবণ এলাকার কৃষি, সেচ, বনসৃজন, পশুপালন, লাক্ষা ও রেশম চাষ ইত্যাদির মাধ্যমে দরিদ্র জনগণের অর্থনৈতিক উন্নয়ন। ৭ম যোজনার প্রথম বছর ১৯৮৫-৮৬ সালের সেপ্টেম্বর মাস পর্যন্ত মোট ১ কোটি ৪৪ লক্ষ ২৭ হাজার টাকা ব্যয়ে ১৭,৮০০ হেক্টর জমির ভূমি ও জল সংরক্ষণ ব্যবস্থা সহ শুখা জমির চাষ, ৮৪ লক্ষ ১৬ হাজার চারা বিতরণ ও ২০৮৫ হেক্টর জমিতে বনসৃজন, ১২৬৪ হেক্টর জমিতে ক্ষুদ্র সেচের প্রসার, ৫১ হাজার গৃহপালিত পশুর চিকিৎসা এবং ৪০ হাজার মাছের পোনা বিতরণ করা হয়েছে। ১৯৮৫-৮৬ সালে বরাদ্দকৃত মোট ২ কোটি ৪ লক্ষ টাকার মধ্যে তফশিলি জাতির উন্নয়নে ৫৭ লক্ষ এবং উপজাতি উন্নয়নে ৪৭ লক্ষ টাকা ধরা ছিল।

১৯৮৬-৮৭ সালে কার্যক্রমের লক্ষ্যমাত্রা ১৪,১০০ হেক্টর জমির কৃষি উন্নয়ন, ৭,২০০ হেক্টর জমিতে সেচের প্রসার, ৭৫২০ হেক্টর জমিতে বনসৃজন এবং ৬০ হাজার গৃহপালিত পশুর চিকিৎসা ইত্যাদি, প্রস্তাবিত ব্যয়বরাদ্দ ২ কোটি ২৬ লক্ষ টাকা, যার মধ্যে তফশিলি জাতির কল্যাণে ২৬ শতাংশ এবং উপজাতি কল্যাণে ২১ শতাংশ টাকা ধরা আছে।

**৭.৩.২। সামগ্রিক অঞ্চল উন্নয়ন পরিকল্প ঃ** নির্দিষ্ট এলাকার সামগ্রিক উন্নয়নের এই কার্যক্রমে সেচ, কৃষি, যৌথ শস্যগোলা, গ্রামীণ শিল্প, সমবায় ভাণ্ডার, বয়স্ক শিক্ষা, স্বাস্থ্য-প্রশিক্ষণ, উপজাতি কল্যাণ ইত্যাদি বিভিন্ন ধরনের প্রকল্প রূপায়িত হয়। গ্রামীণ অর্থনীতির বিকাশে বাগিচা উন্নয়ন, পশুপক্ষী পালন, মৎস্যচাষ ইত্যাদি কর্মসূচীও এর মধ্যে আছে। কৃষি উন্নয়নমূলক কর্মসূচীর মধ্যে গম, আলুবীজ, ডালশস্য ও তৈলবীজ উৎপাদন ইত্যাদিও আছে। ২,৩০০টি অগভীর নলকূপ এবং ১৭৫টি গভীর নলকূপের মাধ্যমে প্রকল্প-এলাকাগুলির মধ্যে সেচের সুযোগ অনেক বাড়ানো হয়েছে।

এই পরিকল্পের আওতায় বিভিন্ন জেলায় মোট ২১টি প্রকল্প এলাকা এবং একটি কৃষি বিজ্ঞান কেন্দ্র স্থাপিত হয়েছে।

**৭.৩.৩। উত্তরবঙ্গ কৃষি উন্নয়ন পরিকল্প ঃ** কোচবিহার ও জলপাইগুড়ি জেলা এবং দার্জিলিং জেলার শিলিগুড়ি মহকুমায় ভূমি সংরক্ষণ ও ক্ষুদ্রসেচের প্রসার এই দুই মূল কার্যক্রম রূপায়ণের জন্য এই পরিকল্পের কাজ শুরু করা হয়েছে। এই পরিকল্পে মোট ব্যয়ের একটি অংশ ৮ কোটি টাকা আর্থিক সাহায্য হিসাবে নেদারল্যাণ্ড সরকারের কাছ থেকে পাবার কথা আছে। পরিকল্পটি রূপায়ণের প্রাথমিক প্রস্তুতির জন্য বর্তমান বছরে নানাধরনের সমীক্ষা

চালানো হচ্ছে। প্রাথমিক পর্যায় এই মার্চ মাসেই শেষ হবার কথা, যার পর দ্বিতীয় পর্যায়ের কাজ শুরু হবে। প্রাথমিক পর্যায়ের সমীক্ষার ভিত্তিতে সংগৃহীত তথ্যের বিচার-বিশ্লেষণ করে ১৯৮৬-৮৭ সালে দ্বিতীয় পর্যায়ের কাজ শুরুর আগেই একটি "মাস্টার প্ল্যান" প্রস্তুত করতে হবে। ১৯৮৫-৮৬ সালে ব্যয়বরাদ্দ ছিল ১ কোটি ২০ লক্ষ ৪১ হাজার টাকা। ১৯৮৬-৮৭ সালে প্রস্তাবিত ব্যয়বরাদ্দের পরিমাণ ১ কোটি ৪৪ লক্ষ ৫০ হাজার টাকা।

৭.৩.৪। **পাহাড় এলাকায় কৃষি উন্নয়ন পরিকল্প ঃ** দার্জিলিং জেলার ৩টি পার্বত্য মহকুমায় (শিলিগুড়ি বাদে) এই এলাকা উন্নয়ন কর্মসূচী ১৯৮৪-৮৫ সালে চালু করা হয়। প্রধানত ক্ষুদ্রসেচের প্রসার এবং স্থানীয় পরিবেশের উপযোগী ফসল উন্নয়নই এই পরিকল্পের মূল লক্ষ্য। ১৯৮৬-৮৭ সালেও এই পরিকল্পের কাজ চলবে।

৭.৩.৫। **উপজাতি কল্যাণ বিশেষ উপপ্রকল্প ঃ** বর্ধমান জেলার কাঁকসা, বুদবুদ ও আউশগ্রাম এবং মেদিনীপুর জেলার নয়াগ্রাম ও গোপীবল্লভপুর থানার উপজাতি অধ্যুষিত অনুন্নত এলাকা এবং পুরুলিয়া জেলার অযোধ্যা পাহাড় এই উপপ্রকল্প কর্মসূচীর অন্তর্ভুক্ত। উপজাতি সম্প্রদায়ের কৃষকদের অনুদান ও ঋণ দিয়ে জমি সংস্কার ও উন্নয়ন, ধাতুমল দিয়ে অম্লমাটির শোধন, অগভীর নলকূপ, জোড়বাঁধ এবং অন্যান্য ক্ষুদ্রসেচের প্রসার, বহু ফসলি প্রদর্শন ইত্যাদি কর্মসূচী রূপায়িত হয়। ১৯৮৬-৮৭ সালেও এই বিশেষ উপপ্রকল্প চালু থাকবে।

৭.৪। **উন্নত মানের বীজ উৎপাদন ও সরবরাহ**

রাজ্যের মোট ২১৫টি সরকারি খামারে ১৯৮৫-৮৬ সালে পাট, ধান, গম, ডালশস্য ও তৈলবীজ ইত্যাদির ৪৬৮৮ টন উন্নত বীজ উৎপাদন করে কৃষকদের সরবরাহ করা হয়। চাহিদার তুলনায় সরবরাহের এই পরিমাণ যথেষ্ট নয়। পরিপূরক ব্যবস্থা হিসাবে পশ্চিমবঙ্গ রাজ্য বীজ নিগম স্থাপিত হয়। পশ্চিম দিনাজপুর, মালদা, মুর্শিদাবাদ, নদীয়া, বর্ধমান, বীরভূম, বাঁকুড়া ও মেদিনীপুরে বীজ নিগম এর ৮টি জেলা দপ্তর আছে। ১৯৮৫-৮৬ সালে উত্তরবঙ্গের জন্য একটি এবং দক্ষিণবঙ্গের জন্য নতুন ৩টি উপকেন্দ্র স্থাপিত হয়েছে। এই কেন্দ্রগুলি থেকে স্থানীয় নির্বাচিত কৃষকদের মূলবীজ সরবরাহ করে পশ্চিমবঙ্গ রাজ্য বীজ শংসিতকরণ সংস্থার মাধ্যমে বিভিন্ন ফসলের শংসিত বীজ উৎপাদন করে কৃষকদের সরবরাহ করা হয়। বিগত ৩ বছর ধরে রাজ্য বীজ নিগম ৪ হাজার মেট্রিক টন এর কিছু বেশি শংসিত বীজ উৎপাদন ও সরবরাহ করছে। কিন্তু কৃষকদের উন্নত মানের বীজের চাহিদা আরও বেশি থাকায় ১৯৮৬-৮৭ সাল থেকে জাতীয় বীজ উৎপাদন ও সরবরাহ পরিকল্পে অংশগ্রহণ করে রাজ্য বীজ নিগম-এর বর্ধিত কর্মসূচী নেওয়া হয়েছে। আশা করা যায় এই কর্মসূচী যথাযথ রূপায়িত হলে ধান, গম, পাট, ডালশস্য ও তৈলবীজ ইত্যাদির প্রায় ১২ হাজার মেট্রিক টন শংসিত বীজ ১৯৮৬-৮৭ সালেই উৎপাদিত করে যথাসময়ে কৃষকদের সরবরাহ করা সম্ভব হবে। অর্থাৎ আগামী বছরেই শংসিত বীজ উৎপাদন ও সরবরাহের লক্ষ্যমাত্রা বর্তমানের তুলনায় ৩ গুণ। এই পরিমাণ শংসিত বীজ উৎপাদনের জন্য প্রয়োজনীয় "ব্রীডার সীড" প্রায় ৪ মেট্রিক টন উৎপাদিত হবে রাজ্য কৃষি গবেষণা কেন্দ্রগুলিতে এবং তা থেকে প্রায় ৪৮ মেট্রিক টন ভিত্তিক বীজ (ফাউণ্ডেশন সীড) রাজ্য বীজ নিগম তৈরি করে নেবে সরকারি খামারগুলিতে। এই পর্যায়ক্রমিক উৎপাদন সূচী বর্তমানে শুরু করা হয়েছে এবং উৎসাহব্যঞ্জক ফলও পাওয়া

গেছে। আগামী ৫ বছরের মধ্যে এই সংস্থা। এ রাজ্যে উন্নত মান বীজের মোট চাহিদার বেশ বড় একটা অংশ উৎপাদন ও সরবরাহ করতে পারবে বলে আশা করা যায়।

**৭.৪.১। পশ্চিমবঙ্গ রাজ্য বীজ শংসিতকরণ সংস্থার কার্যক্রম ঃ** ১৯৮৩ সালের এপ্রিল মাস থেকে নব প্রতিষ্ঠিত পশ্চিমবঙ্গ রাজ্য বীজ শংসিতকরণ সংস্থা এ রাজ্যে বীজ শংসিতকরণের (সীড সারটিফিকেশন) কাজ শুরু করেছে। এই সংস্থার ৪টি আঞ্চলিক শাখা কেন্দ্র টালীগঞ্জ, বর্ধমান, বাঁকুড়া এবং মালদায় প্রতিষ্ঠিত হয়েছে। সদর দপ্তর কলকাতায়।

রাজ্য বীজ নিগম-এর বীজ উৎপাদন কর্মসূচী এই সংস্থার প্রধান কাজ। তাছাড়া অন্যান্য বীজ উৎপাদন সংস্থার শংসিতকরণের দায়িত্বও এই সংস্থার উপর ন্যস্ত। ১৯৮৫-৮৬ সালে রাজ্য বীজ নিগম এর কর্মসূচী সহ মোট ১০ হাজার ৩ শত মেট্রিক টন এর কিছু বেশি বীজ-এর শংসতিকরণের কাজ এই সংস্থার মাধ্যমে করা হয়েছে। আগামী বছর থেকে শংসিত বীজ উৎপাদনের যে বিরাট কর্মসূচী নেওয়া হয়েছে তা এই সংস্থাকে অধিকতর শক্তিশালী করার উপর প্রত্যক্ষভাবে নির্ভর করে। এ ব্যাপারে কার্যকর ব্যবস্থা নেওয়া হয়েছে।

**৭.৪.২। আপৎকালীন বীজ ভাণ্ডার ঃ** দৈব-দুর্বিপাকের ক্ষয়ক্ষতির সার্থক মোকাবিলা করার জন্য একটি আপৎকালীন বীজ ভাণ্ডার বা "বীজ ব্যাঙ্ক" গড়ে তোলা বিশেষ প্রয়োজন। ব্যাপকভাবে প্রাকৃতিক বিপর্যয় হলেও বীজের অভাবে যাতে জমি অনাবাদী পড়ে না থাকে, সেজন্য বীজ নিগম-এর প্রত্যক্ষ তত্ত্বাবধানে ১৯৮৬-৮৭ সালে মজুত বীজ ভাণ্ডার রাখা হবে। এজন্য ব্যাপক প্রস্তুতি নেওয়া হয়েছে। রাজ্য বীজ নিগম এর সদ্যসমাপ্ত বিজ্ঞানসম্মত বীজ গুদাম মালদা এবং বর্ধমানে যথাক্রমে উত্তরবঙ্গ এবং দক্ষিণবঙ্গের জন্য এই উদ্দেশ্যে ব্যবহার করা হবে।

**৭.৫। মিনিকিট কার্যক্রম**

মিনিকিট কার্যক্রমে কেবল ক্ষতিগ্রস্ত কৃষকদেরই সাহায্য করা হয় না, এর মাধ্যমে কৃষকদের মধ্যে উন্নত মানের বীজ সম্পর্কে সচেতনতা এবং আগ্রহ সৃষ্টি হয়। প্রতি বছরই রাজ্যের কোনও না কোনও এলাকায় প্রাকৃতিক দুর্যোগে শস্যহানি ঘটে। ফলে খাদ্যশস্যের উৎপাদনই শুধু কমে না, বহিরাগত সাহায্য ছাড়া ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের ব্যক্তিগত ক্ষয়ক্ষতির পূরণ করা সম্ভব নয়। তাই একদা প্রবর্তিত মিনিকিট কার্যক্রমের পুনরাবৃত্তি প্রায় প্রতি বছরই করতে হয়। ১৯৮৫-৮৬ সালে জলপাইগুড়ি, মালদা এবং হুগলি জেলার অনেক ফসলী এলাকা জলমগ্ন হয়। ঐ বছরেরই অক্টোবর মাসের মাঝামাঝি সমুদ্রোপকূল অঞ্চলে ঘূর্ণিঝড়ে ফসলের বহু ক্ষয়ক্ষতি হয়। এসব প্রাকৃতিক দুর্যোগের ফলে মোট ৯২,৭৯৮ হেক্টর জমির বিভিন্ন ফসল নষ্ট হবার সম্ভাবনা দেখা দেয়। ৩৫,১১৮ হেক্টর জমির ফসল সম্পূর্ণভাবে ক্ষতিগ্রস্ত হয় এবং ১৯,১৬১ হেক্টর জমিতে গড়পড়তা ৫০ শতাংশ ফসলহানি ঘটে। হিসাবে দেখা যায় যে প্রায় সাড়ে ১৯ কোটি টাকার (৫৯,৫৪৫ মেট্রিক টন আমন ধান এবং ৩,০০০ মেট্রিক টন কলাই) ফসলহানি ঘটে। ক্ষতিগ্রস্ত কৃষকদের ৫০ লক্ষ ৫৬ হাজার টাকার স্বল্পমেয়াদী কৃষিঋণ এবং ২৭ লক্ষ ৬৫ হাজার টাকার বিভিন্ন ফসলের মিনিকিট বিনামূল্যে বিতরণ করা হয়। ব্যাপক শস্যহানির ফলে পরবর্তী খরিফ খন্দে ভাল জাতের বীজের ঘাটতির আশঙ্কায় আরও ৭২ লক্ষ টাকা মূল্যের ধানের মিনিকিট বিতরণের প্রস্তুতি নেওয়া হচ্ছে। ১৯৮৫

সালেরই ১৪ই মে কোচবিহার জেলায় প্রচণ্ড শিলাবৃষ্টিতে দাঁড়ানো ফসলের বহু ক্ষয়ক্ষতি হয়। ক্ষতিগ্রস্ত কৃষকদের ১৫ লক্ষ ৬০ হাজার টাকার স্বল্পমেয়াদী কৃষিঋণ এবং ১৪ লক্ষ ৮৫ হাজার টাকা মূল্যের ২২,৫০০ ধানের মিনিকিট বিনামূল্যে বিতরণ করা হয়। দুর্গত কৃষকদের শোচনীয় আর্থিক সামর্থের কথা বিবেচনা করে পূর্ববর্তী মরশুমের ঋণ শোধ না হয়ে থাকলেও ঋণ গ্রহণযোগ্য বলে ঘোষণা করা হয়।

১৯৮৪-৮৫ সালে প্রায় ৭ লক্ষ ৮১ হাজার বিভিন্ন ফসলের মিনিকিট দেওয়া হয়েছিল। ১৯৮৫-৮৬ সালে বিভিন্ন সময়ে ক্ষতিগ্রস্ত কৃষকদের বিভিন্ন ফসলের ৩,১৪,৩১৩টি মিনিকিট দেওয়া হয়। ঐ বছরের খরিফ খন্দে উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের একটি বিশেষ প্রকল্প রূপায়ণে কৃষি বিভাগের মাধ্যমে উদ্বৃত্ত খাসজমির পাট্টাদারদের মোট ৫,০১,৫৪১টি ধানের মিনিকিট বিনামূল্যে বিতরণ করা হয়। ১৯৮৫-৮৬ সালে পাট্টাদারদের মিনিকিট সহ বিলি করা মিনিকিটের মোট সংখ্যা ১১,১৫,৭৭৮। এর মধ্যে ধানের মোট ৫,৩৫,৫৪১টি, গমের ৫৬,০০০টি, ডালশস্যের (কলাই, মুগ, অড়হড় ও ছোলা) মোট ১,৪২,৮১৩টি, তৈলবীজের মোট ২,৪৬,৮৮২টি (সরিষা, চিনাবাদাম ও সূর্যমুখী), বিভিন্ন প্রকার সব্জির ৩০,০০০টি এবং ২০,০০০ টাকার তরমুজ মিনিকিট ও ১৫০০টি পাটের মিনিকিট বিনামূল্যে কৃষকদের দেওয়া হয়।

**৭.৬। যৌথ বীজতলা কর্মসূচী**

মিনিকিট এর মাধ্যমে উন্নত মানের বীজ বিতরণ করা ছাড়াও ধানের চারা বিতরণের একটি কর্মসূচী চালু আছে। অনেক কৃষকের জন্য যৌথ বীজতলায় অধিক ফলনশীল ধানের চারা তুলে অল্পবিত্ত কৃষকদের মধ্যে বিতরণ করা হয়। ১৯৮৫-৮৬ সালে মোট ১৫০৯ হেক্টর জমিতে এ ধরনের যৌথ বীজতলা থেকে চারা বিতরণ করায় ৭৫০০ ক্ষুদ্র ও প্রান্তিক কৃষক উপকৃত হন।

**৭.৭। বীজ, মাটি, সার ও কীটনাশক দ্রব্যাদির গুণমান পরীক্ষার ব্যবস্থা**

**৭.৭.১। বীজ পরীক্ষাগার ঃ** কৃষকদের উন্নত মানের বীজ সরবরাহ সুনিশ্চিত করা এবং পশ্চিমবঙ্গ রাজ্য বীজ নিগম এর ক্রমবর্ধমান কার্যক্রমের পরিপ্রেক্ষিতে অল্প সময়ের মধ্যে বেশি সংখ্যক বীজের নমুনা পরীক্ষার উপযুক্ত ব্যবস্থার প্রয়োজনীয়তা ক্রমশ বেড়ে চলেছে। টালীগঞ্জ, বর্ধমান এবং মালদায় রাজ্য সরকারের মোট ৩টি বীজ পরীক্ষাগারে বর্তমানে প্রতি বছর বিভিন্ন ফসলের ১৮ হাজার বীজ নমুনা পরীক্ষা ও মান নিরূপণ করা সম্ভব হচ্ছে। কিন্তু বর্তমান প্রয়োজনের পরিপ্রেক্ষিতে এই ব্যবস্থা যথেষ্ট নয়। মেদিনীপুরেও একটি বীজ পরীক্ষাগারের নির্মাণ কাজ ১৯৮৫-৮৬ সালে শেষ হয়েছে।

**৭.৭.২। মাটি পরীক্ষাগার ঃ** মাটির নমুনা পরীক্ষা করিয়ে সুষম রাসায়নিক সার ব্যবহারে মিতব্যয়িতা ও সুফল পাবার সচেতনতা কৃষকদের মধ্যে ক্রমশ বাড়ছে। বর্তমানে বর্ধমান, টালীগঞ্জ, মেদিনীপুর, বহরমপুর, কোচবিহার, কালিম্পং, মালদা, রায়গঞ্জ, মোট ৮টি স্থায়ী এবং ৩টি ভ্রাম্যমান মাটি পরীক্ষাগারের মাধ্যমে বছরে মোট ৩৮ হাজার নমুনা পরীক্ষা করে বিজ্ঞানসম্মত সুপারিশ দেবার ব্যবস্থা আছে। এই ব্যবস্থাকে শুধু চালু রাখাই নয়, আরও জোরদার করবার বিশেষ প্রয়োজন আছে।

**৭.৭.৩। সার পরীক্ষাগার ঃ** রাসায়নিক সারের গুণমান পরীক্ষার মাধ্যমে নির্ধারণ ও নিয়ন্ত্রণের ন্য বর্তমানে টালীগঞ্জ ও বহরমপুরে রাজ্য সরকারের সার পরীক্ষাগারে সারের নমুনা পরীক্ষার য়মিত ব্যবস্থা চালু আছে। এই কেন্দ্রগুলির সাজ-সরঞ্জাম বাড়িয়ে নমুনা পরীক্ষার সুযোগ-বিধা বৃদ্ধি করবার বিষয়টি বিবেচনাধীন আছে।

**৭.৭.৪। কীটনাশক পরীক্ষাগার ঃ** রোগ ও কীটনাশক ওষুধের গুণমান পরীক্ষা এবং য়ন্ত্রণের জন্য সরকারি ব্যবস্থা থাকা একান্ত আবশ্যক। সময়সাপেক্ষে এ ধরনের পরীক্ষা ও বশ্লেষণী প্রতিবেদনের জন্য আগে ফরিদাবাদ, হায়দ্রাবাদ এবং বোম্বাইয়ে কেন্দ্রীয় সরকারের রীক্ষাগারে নমুনা পাঠাতে হত। এখন থেকে এই অসুবিধা আর থাকবে না। মেদিনীপুরে নব তিষ্ঠিত বহুমুখী পরীক্ষাগারটিতে বীজ ও সারের নমুনা পরীক্ষা ছাড়াও রোগ ও কীটনাশক যুধের গুণমান পরীক্ষার ব্যবস্থা করা হয়েছে। ১৯৮৬-৮৭ সাল থেকেই পরীক্ষাগারটির কাজ রু করা হবে।

**৭.৮। রাসায়নিক সারের সরবরাহ ও ব্যবহার**

রাসায়নিক সার ব্যবহারে পশ্চিমবঙ্গে বিগত কয়েক বছরের মধ্যে অগ্রগতি বিশেষ ল্লেখযোগ্য। পরপৃষ্ঠায় এই অগ্রগতির চিত্রটি তুলে ধরলাম।

(লক্ষ টন উদ্ভিদ খাদ্যের হিসাবে) ঃ

| ১৯৮০-৮১ | ১৯৮১-৮২ | ১৯৮২-৮৩ | ১৯৮৩-৮৪ | ১৯৮৪-৮৫ |
|---|---|---|---|---|
| ২.৮৩ | ২.৫৮ | ২.৬২ | ৩.৭০ | ৪.০৬ |

১৯৮৪-৮৫ সালে ব্যবহৃত মোট ৪.০৬ লক্ষ টন রাসায়নিক সার পশ্চিমবঙ্গে সর্বকালীন রকর্ড। ১৯৮৫-৮৬ সালের খরিফ মরশুমে ব্যবহৃত মোট ১.৫২ লক্ষ টন গত বছরের ঐ রশুমের তুলনায়ও কিছু বেশি। রবি মরশুমে যদিও সারের যোগানে ঘাটতির কোনও আশঙ্কা নই, তথাপি এ বছরে পাটের দাম অস্বাভাবিক ভাবে পড়ে যাওয়ায় সাধারণ কৃষকের আর্থিক ঙ্গতি কমে গেছে, যার ফলে আগের বছরের তুলনায় এবছরের রবি-গ্রীষ্ম মরশুমে অধিকতর ার ব্যবহারের সম্ভাবনা নেই। ১৯৮৬-৮৭ সালে রাসায়নিক সার ব্যবহারের লক্ষ্যমাত্রা ৩ লক্ষ মেট্রিক টন নাইট্রোজেন, ১ লক্ষ ২০ হাজার মেট্রিক টন ফসফেট এবং ৮০ হাজার মেট্রিক টন পটাশ অর্থাৎ সর্বমোট ৫ লক্ষ মেট্রিক টন।

উত্তরবঙ্গের জেলাগুলিতে এবং ২৪-পরগনা জেলার সুন্দরবনের দুর্গম এলাকার কৃষকরা াতে সময়মত এবং চাহিদানুযায়ী সার পেতে পারেন, সেজন্য সার ব্যবসায়ীদের জন্য পরিবহন ব্যয়ে সরকারি অনুদানের ব্যবস্থা করা হয়েছে। ১৯৮৫-৮৬ সালে এই অনুদানের জন্য বরাদ্দ ছিল ২ লক্ষ টাকা, ১৯৮৬-৮৭ সালের প্রস্তাবিত ব্যয়বরাদ্দ ২ লক্ষ টাকা।

মাটির অম্লভাবের কুপ্রভাব কাটিয়ে উর্বরতা বাড়াবার জন্য অনুদানসহ ধাতুমল (বেসিক স্ল্যাগ), ডলোমাইট ইত্যাদি মাটি শোধক দ্রব্য বিতরণ ও ব্যবহারের একটি প্রকল্পের কাজ চলছে। এর ফলে মাটিতে প্রযুক্ত সারের কার্যকারিতা বাড়ে। উত্তরবঙ্গের জেলাগুলিতে এবং রাজ্যের পশ্চিমাঞ্চলে "ল্যাটেরিটিক" মাটি প্রধান এলাকায় অনুদান সহ মাটি শোধক দ্রব্যাদি

ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের বিতরণের ব্যবস্থা করা হয়েছে। ১৯৮৫-৮৬ সালে এই অনুদানের জন্য বরাদ্দ ছিল ১৫ লক্ষ ৩২ হাজার টাকা। ১৯৮৬-৮৭ সালে প্রস্তাবিত ব্যয়বরাদ্দ ১৭ লক্ষ টাকা।

**৭.৯। জৈব ও জীবানুসার ব্যবহার**

জৈব এবং জীবানুসার ব্যবহারের মাধ্যমে অল্প খরচে উদ্ভিদ খাদ্যের যোগান জনপ্রিয় করবার জন্য (ক) ব্লক ও জেলাস্তরে গ্রামীণ কম্পোস্ট প্রতিযোগিতা, (খ) ৫০ শতাংশ অনুদানে পাকা সার গর্ত নির্মাণ এবং (গ) ৫০ শতাংশ পরিবহন অনুদান সহ কম্পোস্ট সার বিতরণ প্রভৃতি উৎসাহ উদ্দীপক কয়েকটি প্রকল্প রূপায়িত হচ্ছে। ১৯৮৫-৮৬ সালে এই প্রকল্পগুলি রূপায়ণের জন্য বরাদ্দ ছিল ১০ লক্ষ ১২ হাজার টাকা, ১৯৮৬-৮৭ সালে প্রস্তাবিত ব্যয়বরাদ্দ ৯ লক্ষ টাকা।

**৭.৯.১। নীল সবুজ শৈবাল ঃ** অতি অল্প ব্যয়ে ধানের জমিতে নীল সবুজ শৈবাল ব্যবহারের সচেতনতা এবং জনপ্রিয়করণের জন্য একটি প্রকল্প চালু করা হয়েছে। এর মাধ্যমে নীল সবুজ শৈবালের মিনিকিট বিতরণ ও ব্যবহারিক প্রদর্শনের ব্যবস্থা আছে। ১৯৮৪-৮৫ সালে কেন্দ্রীয় সরকারের আর্থিক সহযোগিতায় স্থাপিত ৩টি উপকেন্দ্রের কার্যক্রম ১৯৮৫-৮৬ সালেও চালু রাখা হয়েছিল। এই প্রকল্পটির উপর বিশেষ গুরুত্ব আরোপ করে ১৯৮৬-৮৭ সালের প্রস্তাবিত ব্যয়বরাদ্দ ৫ লক্ষ টাকা ধরা হয়েছে।

**৭.১০। উন্নত কৃষি যন্ত্রপাতি ও সাজ-সরঞ্জাম ব্যবহার**

এ রাজ্যের উপযোগী কৃষি যন্ত্রপাতি ও অন্যান্য সাজ-সরঞ্জামের ব্যবহার জনপ্রিয় করবার উদ্দেশ্যে ৫০ শতাংশ অনুদান সহ লোহার লাঙ্গল, চক্রবিদা, বীজবোনা যন্ত্র, নিড়ানী যন্ত্র, ডাস্টার, স্পেয়ার, জলসেচের ছোট পাম্প এবং ধাতু নির্মিত শস্যাধার ইত্যাদি বিতরণের চালু প্রকল্পটির গুরুত্ব ক্রমশ বাড়ছে। সম্প্রতি "পাওয়ার টিলার" এবং "ট্রাক্টর" ক্রয় ঋণের স্ট্যাম্প খরচা রেহাই দেবার জন্য রাজ্য সরকার সুপারিশ করেছে।

**৭.১১। ফসল রক্ষার কার্যক্রম**

রোগ-পোকার আক্রমণ থেকে ফসল রক্ষার সুযোগ কৃষক যাতে তাঁর গ্রামের দোরগোড়ায় পেতে পারেন সেজন্য কৃষি অধিকারের শস্য সংরক্ষণ শাখাকে শক্তিশালী করা হয়েছে। বিগত খরিফ মরশুমে প্রায় ৪ লক্ষ হেক্টর জমির ধানে পামরী পোকার আক্রমণ মহামারী রূপে দেখা দেয়। কিন্তু বিশেষ কোনও ক্ষয়ক্ষতি হবার আগেই চাহিদানুযায়ী কীটনাশক ওষুধ বিশেষভাবে উপদ্রুত এলাকায় বিনামূল্যে এবং অন্যান্য স্থানে অর্ধেক দামে বিতরণ করে ব্যাপক ক্ষতির সম্ভাবনা রোধ করা সম্ভব হয়। এ ছাড়া ধানের শোষক পোকা ও পিঁয়াজকলি রোগ এবং পাটের ঘোড়া পোকার আক্রমণ কোনও কোনও এলাকায় ব্যাপকভাবে দেখা দিলেও সময় মতো উপযুক্ত ব্যবস্থা নেবার ফলে সম্ভাব্য ক্ষয়ক্ষতি এড়ানো গেছে। এসব পরিস্থিতির মোকাবিলা করতে বিভিন্ন প্রকার প্রায় ১০ হাজার মেট্রিক টন কীটনাশক ব্যবহার করা হয়েছে। ওষুধ ছড়াবার সাজ-সরঞ্জাম সরবরাহের ব্যবস্থাও করা হয়েছে।

ফসল রক্ষার কার্যক্রমকে অধিকতর কার্যকর করবার জন্য প্রতিটি কৃষি মহকুমায় নিয়মিত

সমীক্ষা এবং যথাসময়ে কৃষকদের সচেতন করে উপযুক্ত পরামর্শ দেওয়া, কৃষক এবং রোগ ও কীটনাশক ওষুধের খুচরা ব্যবসায়ীদের শস্য সংরক্ষণের প্রশিক্ষণ, অল্পবিত্ত কৃষকদের অনুদানে ওষুধ প্রয়োগের সাজ-সরঞ্জাম সরবরাহের ব্যবস্থা এবং জরুরি ভিত্তিতে রাজ্যের যে কোনওও স্থানে রোগ-পোকার মহামারী দমনের যথোপযুক্ত প্রস্তুতি ইত্যাদির ব্যবস্থা করা হয়েছে। ১৯৮৬-৮৭ সালের প্রস্তাবিত ব্যয়বরাদ্দ ৭১ লক্ষ টাকা।

**৭.১২। উপযোগী কৃষি গবেষণা**

রাজ্য সরকার, কেন্দ্রীয় সরকার এবং ভারতীয় কৃষি গবেষণা পর্ষদের অনুদানে এবং যোজনা ব্যয়বরাদ্দের মাধ্যমে নানা ধরনের উপযোগী কৃষি গবেষণা কৃষি অধিকারের গবেষণা শাখার উপর ন্যস্ত। কৃষি বিভাগীয় ব্যয়বরাদ্দ থেকে কয়েকটি বিশ্ববিদ্যালয় এবং অন্যান্য গবেষণা ভিত্তিক সংস্থাকে কৃষি সম্পর্কীয় গবেষণা কার্য পরিচালনার জন্য অনুদান দেওয়া হয়। উপযোগী কৃষি গবেষণা শাখাকে পুনঃসংগঠিত করে রাজ্যে প্রধান শস্যভিত্তিক ৬টি মূল গবেষণা কেন্দ্র এবং বিভিন্ন ধরনের কৃষি জলবায়ুর উপযোগী ৬টি উপ-গবেষণা কেন্দ্রে নিয়মিতভাবে গবেষণার কাজ চলছে। এ ছাড়াও সেচ-বিহীন বৃষ্টিনির্ভর এলাকায় উপযুক্ত কৃষি প্রযুক্তির উদ্ভাবন ও ব্যবহারিক প্রয়োগ সম্পর্কিত একটি গবেষণা কেন্দ্র বাঁকুড়ায় স্থাপিত হয়েছে। মেদিনীপুর জেলার আনন্দপুরে আলু ও সব্জির গবেষণা ও বীজ পরিবর্ধন কেন্দ্র স্থাপিত হয়েছে। উপযোগী গবেষণা লব্ধ প্রযুক্তি যাতে ফলপ্রসূ হয়, এই উদ্দেশ্যে মূল কেন্দ্রগুলি ছাড়াও মহকুমাস্তরে একটি করে উপযোগী গবেষণা খামার স্থাপিত হয়েছে। এসব খামারে ফসলের জাত ও কৃষি প্রযুক্তির স্থানীয় উপযোগিতা ব্যবহারিক পরীক্ষার মাধ্যমে যাচাই করবার পর ঐ অঞ্চলের কৃষকদের কাছে সুপারিশ করা হয়। বিগত কয়েক বছরে উপযোগী গবেষণা কেন্দ্রগুলিতে উদ্ভাবিত বিভিন্ন ফসলের কয়েকটি উন্নত জাত ও অধিক ফলনশীল জাত প্রচলিত হবার পর ক্রমশ জনপ্রিয় হয়েছে। এর মধ্যে অনেকগুলি ইতিমধ্যে কেন্দ্রীয় বীজ সংস্থা কর্তৃক স্বীকৃতিও পেয়েছে। রাজ্য বীজ নিগম এর শংসতি বীজ উৎপাদন কর্মসূচীর প্রধান ও প্রথম ধাপ হিসাবে যে প্রজনক বীজের (ব্রীডার সীড্) প্রয়োজন হয় তা এই মূল গবেষণা কেন্দ্রগুলি থেকে প্রজননবিদরাই উৎপাদন ও সরবরাহ করেন। সাম্প্রতিককালে উদ্ভাবিত বিভিন্ন ফসলের উন্নত জাতগুলির মধ্যে গমে বি-ডব্লিউ ১১, ধানে এন-সি ৪৯২ ও এন-সি ৫০৬, ছোলার বি-১৩-৭, মুসুরীর এফ-৫৮ ও ২০/২ এবং রাই এর আর-ডব্লিউ ৩৩-২ বিশেষভাবে উল্লেখযোগ্য।

**৭.১৩। কৃষি সম্প্রসারণ**

বিশ্ব ব্যাঙ্ক কৃষি গবেষণা ও সম্প্রসারণ পরিকল্পের মেয়াদ ১৯৮৫ সালের মার্চ মাসে শেষ হয়। ঐ সময়ের মধ্যে মূল ও উপ-গবেষণা কেন্দ্র এবং মহকুমাস্তরে উপযোগী কৃষি গবেষণা খামার, খামার পরিচালক এবং কৃষি প্রযুক্তি সহায়কদের জন্য বাসগৃহ ইত্যাদির কাজ ও গ্রামসেবক প্রশিক্ষণ (অধুনা কৃষি প্রশিক্ষণ কেন্দ্র) পঠনগৃহের স্থাপন ও সংস্কার ইত্যাদির কাজ হয়। কিছু কাজ অসমাপ্ত থেকে যায়। অসমাপ্ত কাজ সমাধার জন্য ১৯৮৫-৮৬ সালে ব্যয়বরাদ্দ ছিল ৩৫ লক্ষ টাকা।

**৭.১৪। কৃষি শিক্ষা ও প্রশিক্ষণ**

রাজ্যের একমাত্র কৃষি বিশ্ববিদ্যালয়ের মোহনপুরস্থিত মূল কেন্দ্র ছাড়াও কল্যাণী এবং কোচবিহার জেলার পুণ্ডিবাড়ীতে ২টি শাখাচত্বর আছে। এগুলির আওতায় বিশ্ববিদ্যালয়ের জমির মোট পরিমাণ ৫০৭ হেক্টর। ১৯৮৫-৮৬ সালে কৃষি প্রযুক্তি বিজ্ঞান এবং পশুপালন বিষয়ক প্রশিক্ষণের উন্নয়ন প্রচেষ্টা অনেকাংশে সফল হয়েছে। কৃষি গবেষণা ও সম্প্রসারণের মান উন্নয়নের প্রতি দৃষ্টি রাখা হয়েছে। এসব কার্যক্রম, খামার উন্নয়ন এবং পুণ্ডিবাড়ীতে শাখা চত্বরের গৃহ-নির্মাণ ইত্যাদি এবং অন্যান্য বিশ্ববিদ্যালয় ও সংস্থার গবেষণা ভিত্তিক প্রকল্পগুলি চালু রাখবার জন্য ১৯৮৬-৮৭ সালে যোজনা খাতে প্রস্তাবিত ব্যয়-বরাদ্দ ৩ কোটি টাকা।

রাজ্যের মোট ১৭টি কৃষি জেলার প্রত্যেকটির জন্য একটি করে কৃষক প্রশিক্ষণ কেন্দ্র চালু করা হয়েছে। ১৯৮৫-৮৬ সালে এই প্রশিক্ষণ কেন্দ্রগুলিতে ৫০ হাজার কৃষক ও কৃষক রমণীদের আধুনিক কৃষি প্রযুক্তির প্রায়োগিক প্রশিক্ষণ দেওয়া হয়েছে। ১৯৮৬-৮৭ সালে ৯ হাজার কৃষক রমণী এবং ১২ হাজার ৩ শত উপজাতিভুক্ত কৃষক সহ মোট ১,২২,৮০০ জনকে এই প্রশিক্ষণ কেন্দ্রগুলির মাধ্যমে প্রশিক্ষণের লক্ষ্যমাত্রা ধার্য হয়েছে।

পেশাগত মান উন্নয়নের উদ্দেশ্যে এবং কৃষি প্রশিক্ষণ ও পরিদর্শন কার্যক্রমকে অধিকতর কার্যকর করবার জন্য বিভাগীয় আধিকারিকদের প্রশিক্ষণ কেন্দ্রে ১২০ জন বিষয় বিশেষজ্ঞ, ৩১২ জন কৃষি উন্নয়ন আধিকারিক এবং প্রায় ২০০০ কৃষি প্রযুক্তি সহায়ককে প্রশিক্ষণ দেওয়া হয়েছে। কৃষি প্রযুক্তি প্রশিক্ষণ কেন্দ্রগুলির কৃষিকারিগরি শাখায় পাওয়ার টিলার, পাম্পসেট এবং অন্যান্য কৃষি যন্ত্রপাতি ও সাজ-সরঞ্জাম পরিচালনা, মেরামতি ও রক্ষণাবেক্ষণ সম্পর্কে কৃষক ও কৃষক তনয়দের ব্যবহারিক প্রশিক্ষণ দেবার ব্যবস্থা করা হয়েছে। রাজ্যের অভ্যন্তরে ও বাইরে কৃষকদের শিক্ষামূলক ভ্রমণ প্রকল্পের মাধ্যমে ১৯৮৫-৮৬ সালে মোট ৭০০ জন কৃষক বিভিন্ন বিষয়ে অভিজ্ঞতা লাভের সুযোগ পেয়েছেন। ১৯৮৬-৮৭ সালের লক্ষ্যমাত্রা ১১০ জন উপজাতিভুক্ত কৃষকসহ বিভিন্ন জেলার মোট ১৭৩০ জন কৃষক।

**৭.১৫। কৃষিঋণ**

কৃষকদের চাহিদানুযায়ী কৃষিঋণ সরবরাহের বর্তমান পরিস্থিতি মোটেই সন্তোষজনক নয়। সমবায় সংস্থা, রাষ্ট্রায়ত্ত্ব এবং বাণিজ্যিক ব্যাঙ্কগুলি কৃষিঋণের মোট বার্ষিক চাহিদার মাত্র ১৫ থেকে ২০ শতাংশ সরবরাহ করে। এরাজ্যে কৃষি উৎপাদনের স্তরকে ক্রমোন্নত করতে হলে, বিশেষ করে ক্ষুদ্র ও প্রান্তিক কৃষক, বর্গাদার ও পাট্টাদারদের সময়মতো ও পরিমাণ মতো স্বল্পমেয়াদী, মধ্যম ও দীর্ঘমেয়াদী কৃষিঋণ সরবরাহের বর্তমান পরিস্থিতিকে যথেষ্টভাবে উন্নত করতেই হবে। গ্রামোন্নয়ন পরিকল্পের অন্তর্গত এবং কেন্দ্রীয় সাহায্যপুষ্ট একটি প্রধান কার্যক্রমে উদ্বৃত্ত জমির উন্নয়ন ও উৎপাদনে ব্যবহার এবং উদ্বৃত্ত খাসজমির পাট্টাদারদের জমির উন্নয়ন ও সদ্ব্যবহার ইত্যাদির মাধ্যমে গ্রামাঞ্চলে দরিদ্রশ্রেণীর অর্থনৈতিক উন্নয়নের জন্যও অনুদান এবং অল্প সুদের কৃষিঋণ দেবার ব্যবস্থা হয়েছে।

**৭.১৬। কৃষিতে আবহাওয়া বিজ্ঞানের কার্যকর প্রয়োগ**

কৃষি উৎপাদন পরিকল্পনা রচনা ও রূপায়ণে আবহাওয়া বিজ্ঞানের ভূমিকা যে কতটা

গুরুত্বপূর্ণ, গত বছরের আবহাওয়ার গতিপ্রকৃতি সম্পর্কে, নজরদারি, বিশ্লেষণ এবং কৃষকদের জ্ঞাতার্থে তার সময়মতো প্রচার উৎপাদনকে কতখানি প্রভাবিত করতে পারে তার প্রমাণ আমরা আরও একবার পেয়েছি। প্রতিটি কৃষি মহকুমায় একটি করে মোট ৫০টি বিশেষ ধরনের আবহাওয়া কেন্দ্র স্থাপনের কাজ সমাপ্তির মুখে। ১৯৮৬-৮৭ সাল থেকে এই কেন্দ্রগুলির সংগৃহীত তথ্যের বিচার বিশ্লেষণ ও দ্রুত প্রচার ব্যবস্থাকে আরও শক্তিশালী এবং পর্যবেক্ষণ কেন্দ্রগুলি স্থাপনের কাজকে আরও সম্প্রসারিত করার পরিকল্পনা আছে।

**৭.১৭। কৃষি পরিসংখ্যান, উপদেশক ও মূল্যায়ন কার্যক্রম**

১৯৮০ সালে কৃষি পরিসংখ্যান এবং সমাজ অর্থনীতি ও মূল্যায়ন শাখার পুনর্বিন্যাস করা হয়। রাজ্যের প্রতি জেলার প্রত্যেকটি প্লটের কৃষি উৎপাদনে ব্যবহার এবং শস্য সমীক্ষার একটি সর্বাত্মক ও দীর্ঘমেয়াদী প্রকল্পের কাজ এই শাখা করে চলেছে। খামার পরিচালনার অর্থনীতি বিষয়ক তথ্যাদি এই শাখার মাধ্যমে সংগ্রহ ও বিশ্লেষণ করা হয়। পঞ্চবার্ষিক কৃষি শুমারীও এই শাখার অন্যতম প্রধান কর্মসূচী। কৃষি বিভাগের প্রশিক্ষণ ও প্রদর্শন পরিকল্প এবং অন্যান্য গুরুত্বপূর্ণ প্রকল্পগুলির ঠিকমতো রূপায়ণ হচ্ছে কিনা, তার মূল্যায়নের দায়িত্বও এই শাখার উপর ন্যস্ত। এই শাখার ত্রৈমাসিক মূল্যায়ন প্রতিবেদনগুলি কৃষি গবেষণা ও সম্প্রসারণ কার্যক্রমের যোগসূত্র হিসাবে খুবই কার্যকর।

**৭.১৮। কৃষি তথ্য প্রচার শাখার কার্যক্রম**

উন্নত কৃষি প্রযুক্তির পরিগ্রহণ এবং সামগ্রিকভাবে কৃষি উৎপাদন বৃদ্ধির প্রচেষ্টায় কৃষি তথ্য সংগ্রহ এবং অর্থবহ প্রচারের একটি বিশেষ ভূমিকা আছে। এই শাখার কার্যক্রম কৃষি সম্প্রসারণের অপরিহার্য অঙ্গ। কৃষি উৎপাদন ও শস্যরক্ষার উন্নত প্রযুক্তির প্রশিক্ষণ ও সম্প্রসারণ প্রচার পুস্তিকা ছাড়াও আলোচনা চক্র, কৃষি প্রদর্শনী ও প্রশিক্ষণ, কৃষি পত্র পত্রিকা, সংবাদপত্র, আকাশবাণী ও দূরদর্শন ইত্যাদি গণপ্রচার মাধ্যমের সাহায্যে প্রযুক্তিগত তথ্য এবং সরকারি নীতি-নির্দেশ প্রচারের ব্যবস্থা এই শাখার বহুমুখী কর্মসূচীর অঙ্গ। কৃষি অধিকারের মাসিক পত্রিকা "বসুন্ধরা"র মাধ্যমেও প্রযুক্তিগত নানা বিষয় এবং বিভাগীয় নীতি নির্দেশ এবং সফল কৃষকদের সাফল্যের তথ্য প্রচার করা হয়। এই শাখার অধীন বিভাগীয় মুদ্রণালয় সম্প্রতি একটি নবনির্মিত ভবনে স্থানান্তরিত করা হয়েছে, যার ফলে. বহুদিনের আকাঙ্ক্ষিত একটি লক্ষ্য পূরণ হয়েছে।

**৭.১৯। কৃষি বিপণন শাখার কার্যক্রম**

প্রকৃত কৃষক এবং কৃষিপণ্য ব্যবহারকারিদের যৌথ স্বার্থের কথা মনে রেখে গ্রামে ও গঞ্জে কৃষিপণ্য গুদামজাত করার ব্যবস্থা, গ্রাম ও নিকটস্থ হাট বাজারের মধ্যে সংযোগকারি সড়ক উন্নয়ন, পরিবহন, প্রচার এবং সুষ্ঠু বিপণন ব্যবস্থার জন্য নিয়ন্ত্রিত বাজার স্থাপন ইত্যাদি গুরুত্বপূর্ণ কর্মসূচী রূপায়ণের দায়িত্ব এই শাখার উপর ন্যস্ত। প্রধান কর্মসূচীর সংক্ষিপ্ত পরিচয় এখানে রাখছি।

**৭.১৯.১। নিয়ন্ত্রিত বাজার ঃ** রাজ্যের প্রতিটি মহকুমার বাজার নিয়ন্ত্রণের জন্য প্রণীত আইনের আওতায় আনা রাজ্য সরকারের কৃষি বিপণন পরিকল্পনার একটি প্রধান লক্ষ্য।

এখন পর্যন্ত ৩৮টি নিয়ন্ত্রিত বাজার ও তদসম্পর্কীয় কমিটি এবং ২৮৩টি উপবাজার সরকারি ভাবে বিজ্ঞাপিত করা হয়েছে। অতিরিক্ত ২৩টি নিয়ন্ত্রিত বাজার কমিটির সংগঠন ও সংশ্লিষ্ট কর্মসূচী রূপায়িত করতে পারলেই রাজ্যের প্রতিটি মহকুমা বাজার নিয়ন্ত্রণ আইনের আওতায় এসে যাবে। মূল বাজার চত্বরের নির্মাণকার্য ১৪টি বাজারে পূর্ণভাবে এবং ১০টি বাজারে আংশিকভাবে চলছে। নিয়ন্ত্রিত বাজারের কাজকর্ম প্রাথমিক ভাবে শুরু হয়েছে দিনহাটা, তুফানগঞ্জ, বেলাকোবা, ধূপগুড়ি,, কালিয়াগঞ্জ, ইসলামপুর, সামসি, কালনা, কাটোয়া, করিমপুর, বেথুয়াডহরী, গোয়ালতোড়, ঝাক্‌রা, সিমলাপাল এবং বলরামপুরে। শিলিগুড়ির নিয়ন্ত্রিত বাজারের কাজকর্ম পুরোদমে শুরু হয়েছে। ভারতীয় পাট নিগমের কর্মসূচী রূপায়ণে মদত দিতে এখন পর্যন্ত ১৩টি নিয়ন্ত্রিত বাজার ব্যবহৃত হচ্ছে। পাট চাষের প্রধান এলাকাগুলিতে অবস্থিত অন্যান্য নিয়ন্ত্রিত বাজারগুলিও ভবিষ্যতের প্রয়োজনে ব্যবহৃত হবে।

৭.১৯.২। **প্রাথমিক হাট বাজার উন্নয়ন ঃ** প্রধানত ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের কল্যাণের কথা ভেবে প্রাথমিক পর্যায়ের হাট এবং বাজার উন্নয়নের কর্মসূচী নেওয়া হয়েছে। এ পর্যন্ত মোট ১১৫টি প্রাথমিক হাট ও বাজারের উন্নয়নের ভার রাজ্য সরকার ২০টি নিয়ন্ত্রিত বাজার কমিটির উপর ন্যস্ত করেছে। কেন্দ্রীয় সরকার প্রতিটি প্রাথমিক হাট উন্নয়নের জন্য ১ লক্ষ টাকা অনুদান হিসাবে মোট ৩৫টি হাটের জন্য ৩৫ লক্ষ টাকা মঞ্জুর করেছে এবং রাজ্য সরকার ১৯৮৫-৮৬ সাল পর্যন্ত অন্য ৫৮টি হাট উন্নয়নের জন্য মোট ১৮ লক্ষ টাকা মঞ্জুর করেছে। তফশিলি কৃষকদের উন্নয়নে রূপায়িত বিশেষ প্রকল্পের আওতায় প্রাথমিক হাটগুলিও এর মধ্যে আছে।

৭.১৯.৩। **খামার-বাজার সংযোগকারি সড়ক উন্নয়ন ঃ** পুরুলিয়া, বাঁকুড়া, ২৪-পরগনা, পশ্চিম দিনাজপুর, জলপাইগুড়ি এবং কোচবিহার জেলায় পূর্বনির্মিত সড়ক সংস্কারের জন্য ১৯৮৪ সালে পূর্ত (সড়ক) বিভাগ এবং/অথবা জেলা পরিষদের পক্ষে মোট ৬২ লক্ষ ৫০ হাজার টাকা মঞ্জুর করা হয়। ১৯৮৫-৮৬ সালে একই উদ্দেশ্যে হুগলি, মুর্শিদাবাদ, জলপাইগুড়ি, ২৪-পরগনা ও কোচবিহারের জন্য মোট ৫৫ লক্ষ ৮৫ হাজার টাকা মঞ্জুর করা হয়েছে। ১৯৮৬-৮৭ সালে রূপায়ণের জন্য এ ধরনের অনেক প্রস্তাব বিবেচনাধীন রয়েছে।

৭.১৯.৪। **গার্হস্থ্য শস্যগোলা ঃ** কৃষকদের নিজস্ব সাবেকি শস্যগোলা উন্নত করতে অনুদান দিয়ে উৎসাহিত করবার জন্য রূপায়িত একটি কর্মসূচী চালু আছে। প্রতিটি ২৬০০ টাকা ব্যয়ে ইট নির্মিত ২ মেট্রিক টন ধারণক্ষমতাবিশিষ্ট "পাকাকুঠি" অথবা প্রতিটি ৩৩৫০ টাকা ব্যয়ে ৩.২ মেট্রিক টন ধারণক্ষমতাবিশিষ্ট ধাতু নির্মিত শস্যাধার নির্মাণের প্রকল্প আগেই চালু করা আছে। এজন্য রাজ্য সরকার থেকে ৭৫ শতাংশ অনুদান দেওয়া হয়। তফশিলি এবং উপজাতি সম্প্রদায়ের কৃষকরাও এই প্রকল্পের সুযোগ পান। ১৯৮৬-৮৭ সালেও এই প্রকল্প চালু রাখা হবে।

৭.১৯.৫। **গ্রামীণ গুদাম ঃ** অল্পবিত্ত কৃষকদের অভাবজনিত বিক্রি যথাসম্ভব রোধ করবার উদ্দেশ্যে বিভিন্ন নিয়ন্ত্রিত বাজারের প্রধান/উপ-প্রধান চত্বরে ৫০০/১০০০ মেট্রিক টন ক্ষমতাবিশিষ্ট গুদাম নির্মাণের কেন্দ্রীয় সরকারের প্রকল্পটি চালু রাখা হয়েছে। ১৯৮৫ সালের ডিসেম্বর মাস পর্যন্ত এই কর্মসূচীর মাধ্যমে ৫০০ মেট্রিক টন ক্ষমতার গুদামের জন্য মঞ্জুরীকৃত মোট ৪১টি

মধ্যে ১০টির কাজ সমাপ্ত হয়েছে। ৯টির কাজ চলছে এবং ১০০০ মেট্রিক টন ক্ষমতার মঞ্জরীকৃত মোট ১৮টির মধ্যে ১০টির কাজ সমাপ্ত হয়েছে, ৪টির কাজ চলছে।

৭.১৯.৬। **হিমঘর ঃ** ১৯৮৬ সালের জানুয়ারি মাস পর্যন্ত লাইসেন্স প্রাপ্ত হিমঘরের মোট সংখ্যা ২৫২। এগুলির মধ্যে মোট ৭৬ হাজার মেট্রিক টন ক্ষমতাবিশিষ্ট ৩৪টি হিমঘর বর্তমানে অচল রয়েছে। বেসরকারি মালিকানার ২২টি হিমঘরের ধারণক্ষমতা অতিরিক্ত ১ লক্ষ টন বাড়াবার জন্য প্রয়োজনীয় নির্মাণকার্য চলছে। এ ছাড়া সমবায় খাতে অতিরিক্ত ১৮টি এবং বেসরকারি খাতে আরও ২৪টি হিমঘরের নির্মাণকার্য চলছে।

এই অতিরিক্ত ৪২টি হিমঘরের মোট ধারণক্ষমতা হবে ২ লক্ষ ৫০ হাজার মেট্রিক টন।

বর্তমানে হিমঘরের মোট সংখ্যা এবং ধারণক্ষমতা নিম্নরূপ ঃ

| | সংখ্যা | ধারণক্ষমতা (লক্ষ মেঃ টন) | |
|---|---|---|---|
| ব্যক্তিগত মালিকানা ঃ | ২২৪ | ১১.৪৪ | মোট ১২.২৬ লক্ষ মেঃ টন |
| সমবায় সংস্থা ঃ | ২০ | ০.৭২ | |
| সরকারি মালিকানা ঃ | ৮ | ০.১০ | |

৭.১৯.৭। **উন্নত গো-যান ঃ** সরকারি অনুদান সহ উন্নত ধরনের গরুর গাড়ি মেদিনীপুর জেলার কৃষকদের বিতরণ করবার এই প্রকল্প ১৯৮৩-৮৪ সালে পরীক্ষামূলকভাবে চালু করবার পর ক্রমশ জনপ্রিয়তা লাভ করছে। ১৯৮৫-৮৬ সালে তফশিলি ও উপজাতি সম্প্রদায়ের কৃষকদের জন্য পৃথক বরাদ্দসহ মোট ২২৪টি উন্নত গো-যান অনুদান সহ বিতরণের ব্যবস্থা মঞ্জুর করা হয়। ১৯৮৬-৮৭ সালেও এই কর্মসূচী চালু রাখার প্রস্তাব আছে।

৭.১৯.৮। **কৃষিজ পণ্যের গুণমান নিয়ন্ত্রণ ঃ** কৃষি বিপণন শাখার অধীনে ৫টি পরীক্ষাগার আছে। এই পরীক্ষাগারগুলিতে "আগমার্ক"-এর মান অনুযায়ী ডাল, তেল, ঘি, ও গুঁড়া মশলার গুণ পরীক্ষা ও মান নিয়ন্ত্রণ করবার ব্যবস্থা আছে। কাঁচা পাটের শ্রেণীবিভাগ করে পাট চাষী যাতে ভালো দাম পান, সেজন্য ১৯৮৫-৮৬ সালে ৫০০ সাধারণ এবং ১৫০০ তফশিলি সম্প্রদায়ের পাটচাষীকে প্রশিক্ষণ দেবার ব্যবস্থা হয়েছে। ১৯৮৬-৮৭ সালেও প্রকল্পটি চালু থাকবে।

৭.১৯.৯। **সহায়ক মূল্য প্রকল্প ঃ** প্রধান কয়েকটি কৃষিপণ্যের মূল্যস্তরের অবাঞ্ছিত নিম্নগতি রোধ করে প্রাথমিক উৎপাদক কৃষকদের স্বার্থরক্ষায় রাজ্য সরকার নির্ধারিত সহায়ক মূল্যে পণ্য ক্রয় করার ব্যবস্থা এই প্রকল্পের মুখ্য উদ্দেশ্য। সীমিত আর্থিক সংস্থান অনেক সময় এই প্রকল্পের ব্যাপকতর রূপায়ণের প্রতিবন্ধক হয়। ১৯৮৫-৮৬ সালে এই প্রকল্পের রূপায়ণে বেনফেড্ কর্তৃক কুইন্টাল প্রতি গড় ৭৮ টাকা সহায়ক মূল্যে ৮৭৯৭ মেট্রিক টন আলু প্রাথমিক উৎপাদকদের কাছ থেকে সরাসরি ক্রয় করা হয়। কৃষি বিপণন অধিকার এই কর্মসূচীর রূপায়ণে বেনফেড্-এর সঙ্গে সক্রিয় সহযোগিতা করে।

৭.১৯.১০। **কৃষি বিপণন অধিকারের অন্যান্য সেবামূলক প্রকল্প ঃ** আধুনিক কৃষি বিপণন

ব্যবস্থা, নিয়ন্ত্রিত বিপণন ইত্যাদির সাংগঠনিক ও পরিচালনগত সমস্যা ও সম্ভাবনা ইত্যাদি বিষয়ে কৃষি বিপণন শাখার বিভিন্ন স্তরের আধিকারিক, বাজার সমিতির সদস্য, উৎপাদক-বিক্রেতা, ব্যবসায়ী এবং সংশ্লিষ্ট অন্যান্যদের বিপণন ব্যবস্থা সম্পর্কিত প্রশিক্ষণের ব্যবস্থা করা হয়েছে। কেন্দ্রীয় সরকারের "শ্রেণীবিন্যাসকারিদের জন্য পাঠ্যক্রম" প্রকল্পের কৃষি বিপণন অধিকার গ্রামস্তরের বিপণন আধিকারিক, সমবায় এবং নিয়ন্ত্রিত বাজার সমিতির কর্মীগণকে প্রশিক্ষণ দেবার ব্যবস্থা করেছে। কৃষি বিপণন শাখার পরিচালনায় রাজ্যে মোট ২২টি প্রশিক্ষণ কেন্দ্রে ফল ও সব্জি সংরক্ষণে প্রতি বছর গড়ে ১৩৫০ জন মহিলা প্রশিক্ষণের সুযোগ পাচ্ছেন। কৃষি বিপণন অধিকারের মোট ১০৩টি কেন্দ্র থেকে বিভিন্ন কৃষিপণ্যের বাজারদর নিয়মিত সংগ্রহ ও গণমাধ্যমের সাহায্যে প্রচারের ব্যবস্থা আছে।

**৭.২০। শস্যবিমা প্রকল্প**

১৯৭৯-৮০ সালে প্রবর্তিত পথিকৃৎ প্রকল্পটির রূপান্তর ঘটিয়ে ১৯৮৫ সালের খরিফ মরশুমে নবরূপে শস্যবিমা প্রকল্প চালু করা হয়। নতুন এই প্রকল্পটির আওতায় আমন ধান, বোরো ধান, ডালশস্য ও তৈলবীজ আনা হয়। সমবায়, বাণিজ্যিক ও গ্রামীণ ব্যাঙ্ক থেকে ঐ ফসলগুলির জন্য প্রদত্ত সকল শস্যঋণ আবশ্যিকভাবে প্রকল্পটির আওতায় আসে। প্রাকৃতিক দুর্বিপাক অথবা রোগ পোকার আক্রমণে যথেষ্ট পরিমাণে শস্যহানি ঘটলে পরিপূরক দেবার ব্যবস্থা রাখা হয়েছে। ১৯৮৫-৮৬ সালের খরিফ মরশুমে ১৮,০৭৯ জন ক্ষুদ্র, ১৩,৭৪৪ জন প্রান্তিক এবং ৪৩৩৫ জন অন্যান্য কৃষকদের ১ লক্ষ ১১ হাজার ৮২ হেক্টর জমির বিমাকৃত মূল্য প্রায় ২২ কোটি ২২ লক্ষ টাকা। ঐ বছরেই রবিখন্দে ১০৫টি থানা এলাকার বোরো ধান, ১১৬টি থানা এলাকার গম, ২১টি মহকুমার তৈলবীজ এবং ৪টি জেলার ডালশস্য নতুন প্রকল্পটির আওতায় আনা হয়েছে।

আপাতদৃষ্টিতে নতুন প্রকল্পটির পরিসর বড় মনে হলেও বর্তমানে প্রচলিত নিয়মকানুনে শস্যবিমার প্রকৃত উপকার সুনিশ্চিত করা এবং জনপ্রিয় হবার পথে অনেক অন্তরায় আছে। যেসব কৃষকরা ব্যাঙ্ক থেকে শস্যঋণ নেন না, তাদের ক্ষেত্রেও শস্যবিমার সুযোগ কিভাবে আসতে পারে, তা এখন ভারত সরকার ও ভারতের সাধারণ বিমা নিগমের সঙ্গে পরামর্শ করে খতিয়ে দেখা হচ্ছে। ১৯৮৬-৮৭ সালেও প্রকল্পটি চালু থাকবে।

**৭.২১। কৃষক ও ক্ষেতমজুরদের বার্ধক্য ভাতা প্রকল্প**

১৯৮০-৮১ সালে এই প্রকল্পটি প্রথম চালু করা হয়। ৬০ বছর বা ততোধিক বয়স্ক ক্ষেতমজুর, বর্গাগার অথবা অনধিক ৩ বিঘা জমির মালিক কৃষককে মাসে ৬০ টাকা করে বার্ধক্য ভাতা দেওয়া হয়। ৫৫ বছর বা ততোধিক বয়স্ক ক্ষেতমজুর, বর্গাদার বা কৃষক দুর্ঘটনায় অথবা রোগজনিত কারণে শারীরিকভাবে অকর্মণ্য হয়ে পড়লে তিনিও এই ভাতা পেতে পারেন। বার্ধক্য ভাতা প্রাপক কৃষকের মৃত্যুর পর তার বিধবা স্ত্রী(রা) এই ভাতা পাবার অধিকারিণী হন। ১৯৮৫-৮৬ সালে ১৯,৯৬১ জনকে এই ভাতা দেওয়া হয়েছে। ১৯৮৬-৮৭ সালেও এই প্রকল্প চালু থাকবে।

(৮) মাননীয় অধ্যক্ষ মহাশয়,

১৯৮৬-৮৭ সালে কৃষিখাতে ব্যয়বরাদ্দের দাবি প্রসঙ্গে কৃষিনীতি, কৃষি পরিস্থিতি, উৎপাদনের লক্ষ্যমাত্রা ও কর্মসূচী রূপায়ণের পন্থা বিধানসভায় পেশ করে উক্ত ব্যয়বরাদ্দের অনুমোদন প্রার্থনা করি।

।। জয়হিন্দ ।।

মাননীয় সদস্যদের কাছে আমার বাজেট বক্তৃতা উপস্থিত করলাম, আশা করি আপনারা এটা অনুমোদন করবেন। এরপর আমি আমার জবাবি ভাষণে বিস্তারিতভাবে বলব।

**Mr. Speaker :** There are two cut motions to Demand No. 52. All the cut motions are in order.

**Shri Kashinath Misra :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100.

**Shri Abanti Misra :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100.

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় কৃষিমন্ত্রী আজকে এখানে তাঁর দপ্তরের যে ব্যয়বরাদ্দের দাবি উত্থাপন করেছেন—ডিমাণ্ড নং ৫২, তার উপর আমি আমার বক্তব্য রাখছি। স্যার, মাননীয় মন্ত্রী মহাশয়ের বাজেট বক্তৃতার কপি এখনই পেলাম, এটা পড়ার সুযোগ আমার হয়নি কিন্তু যে রেকর্ড আমাদের কাছে আছে, যে বাজেট পেপারস আমাদের কাছে আছে এবং যে বক্তব্য আছে তার উপর ভিত্তি করে আমি কয়েকটি কথা বলছি। আমি প্রথমেই মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি সংবিধানের আর্টিকেল ৪৮-এর প্রতি। আর্টিকেল ৪৮ অব দি কনসটিটিউশন, সেখানে বলা আছে Organisation of agriculture and animal husbandry—The State shall endeavour to organise agriculture and animal husbandry on modern and scientific lines and shall in particular, take steps for preserving and improving the breeds, and prohibiting the slaughter, of cows etc. আজকে সংবিধানের এই যে নির্দেশ এটা পশ্চিমবঙ্গের বামফ্রন্টের আমলে সম্পূর্ণভাবে লঙ্ঘিত হয়েছে। এর বিরুদ্ধে আমি মাননীয় মন্ত্রীর এবং মাননীয় প্রবীণ মন্ত্রী—বিনয়বাবু এখানে উপস্থিত আছে তাঁদের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এই সরকারের বিরুদ্ধে আমার প্রথম অভিযোগ—এঁরা আত্মসন্তুষ্টিতে ভুগছেন—সেল্ফ-কমপ্লাসেনসি যে কৃষিতে যথেষ্ট কিছু করে ফেলেছি এখানে আর কিছু করার নেই। মাই ফার্স্ট অ্যাকিউজেশন এগেনস্ট দিস গভর্নমেন্ট—এঁরা যে আত্মসন্তুষ্টিতে ভুগছেন সেই আত্মসন্তুষ্টির কোনও অবকাশ নেই কারণ এঁদের ব্যর্থতার ইতিহাস এত বৃহৎ যে এখানে আত্মসন্তুষ্টির—সেল্ফ—কমপ্লাসেনসি অ্যাণ্ড অ্যাগরানডাইসমেন্টের কোনও স্কোপ নেই। কেন একথা বলছি? মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর যে বইটা বিলি করেছেন আমাদের কাছে এবং তাতে যে রঙিন চিত্র উত্থাপন করেছেন তাতে বলেছেন কৃষিতে নাকি অগ্রগতি অব্যাহত রয়েছে এবং উন্নতি হয়েছে। স্যার, আজকে যদি আমরা এখানকার পিকচারটা দেখি তাহলে দেখব কি হতাশ অবস্থা এখানে হয়েছে—আজকে এটা ভাববার সময় এসেছে যে কৃষিতে

উৎপাদন কোথায় পৌছেছে। স্যার, মানুষ ছাড়া কৃষি নয়। পশ্চিমবঙ্গের জনসংখ্যা কত বৃদ্ধি হয়েছে এবং তারজন্য অ্যাডিশনাল ফুড গ্রেনস কত প্রয়োজন সেটা দেখে তার সঙ্গে সমতা কিম্বা কোনও করেসপনডেন্স এঁরা রাখতে পারেন নি। একটা ডেমোক্রেটিক কান্ট্রিতে পপুলেশন ইনক্রিসড হয়েছে কিন্তু তার সঙ্গে আমাদের প্রডাকশনের কোনও সম্পর্ক নেই। স্যার, এঁদের কার্যকালের ৯ বছরের মধ্যে—কনজিকিউটিভ টু টার্মস অব হুইচ ওয়ান ইয়ার ইজ লেফট—এখানে কৃষিতে অধোগতি হয়েছে, উৎপাদন কমে গিয়েছে সেটা আমি দেখিয়ে দিতে পারব—আশা করি মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর জবাবি ভাষণের সময় এর উত্তর দেবেন। সেরিলসের ক্ষেত্রে ১৯৭৫-৭৬ সালে ৮৫ লক্ষ ৭২ হাজার মেট্রিক টনস সেরিল্‌স উৎপাদন হয়েছিল, ১৯৭৬-৭৭ সালে হয়েছিল ৭৪ লক্ষ ৫০ হাজার মেট্রিক টনস, ১৯৭৭-৭৮ সালে হয়েছিল ৮৯ লক্ষ ৭০ হাজার মেট্রিক টনস, ১৯৭৮-৭৯ সালে ৮০ লক্ষ ৪৪ হাজার মেট্রিক টনস, ১৯৭৯-৮০ সালে ৭১ লক্ষ ১৫ হাজার মেট্রিক টনস, টোটাল ৫ বছরে ৪০১ লক্ষ ৫১ হাজার মেট্রিক টনস। গড়ে প্রতি বছর ৮০ লক্ষ ৩৪ হাজার মেট্রিক টনস। ১৯৭৫-৭৬ সালের পিকচারটা আমি আপনাদের দেখাতে চাই। তারপর ১৯৮০-৮১ সালে হয়েছিল ৮২ লক্ষ ৮২ হাজার মেট্রিক টনস, ১৯৮১-৮২ সালে সেটা কমে দাঁড়াল ৬৫ লক্ষ ৫৯ হাজার মেট্রিক টনস, ১৯৮২-৮৩ সালের আরো করুণ পিকচার হ'ল ৫৮ লক্ষ ৬৯ হাজার মেট্রিক টনস, ১৯৮৩-৮৪ সালে হ'ল ৯১ লক্ষ ৭০ হাজার মেট্রিক টনস, ১৯৮৪-৮৫ তে বলেছেন ৯২ লক্ষ ৫৬ হাজার মেট্রিক টনস। টোটাল হচ্ছে ৩৯১ লক্ষ ৩৬ হাজার মেট্রিক টনস। অ্যাভারেজ প্রডাকশন যেখানে আগের ৫ বছরে হয়েছে ৮০ লক্ষ ৩৪ হাজার মেট্রিক টনস সেখানে আপনাদের নেক্সড ৫ বছরে সেটা অ্যাভারেজে হয়েছে ৭৮ লক্ষ ৭ হাজার টনে আর লোকসংখ্যা কত বেড়েছে? ১৯৭১ সালে যেখানে ছিল ৪ কোটি ৪৩ লক্ষ সেখানে ১৯৮১ সালে হয়েছে ৫ কোটি ৪৫ লক্ষ। তারপর পশ্চিমবঙ্গে হুইটের প্রডাকশনে আসুন। বাবু জগজীবন রাম যখন কেন্দ্রীয় কৃষিমন্ত্রী ছিলেন তখন দেয়ার ওয়াজ এ হুইট রেভলিউশন ইন ওয়েস্ট বেঙ্গল। তখন আমাদের যে টার্গেট প্ল্যানিং কমিশন বেঁধে দিয়েছিলেন উই হ্যাভ একসিডেড দ্যাট টার্গেট ১২।। লক্ষ মেট্রিক টনস হুইটের প্রডাকশন হয়েছিল।

[4-15 – 4-25 P.M.]

আপনারা দায়িত্ব নেবার পর কত দাঁড়াল, ৩।। লক্ষ মেট্রিক টন। হতাশ চিত্র। আপনি একবার কৈফিয়ত দিয়েছিলেন কৃষকরা আজকে তৈলবীজ কিংবা অন্যান্য ডাল শস্যের দিকে ঝুঁকে যাচ্ছে আউট অব দেয়ার ওন অপশন। কিন্তু আপনার যে পিকচার, যে পিকচার আমাদের দিয়েছেন, সেটা মন্ত্রী মহাশয়কে সাপোর্ট করে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করি, What are the types of land have, চার রকম জমি এখানে আছে। ভূমি সংক্রান্ত মন্ত্রী এখানে আছে অ্যারেবল ল্যাণ্ড, যেগুলো চাষ যোগ্য জমি। প্ল্যান্টেশন যেখানে হয়, চা কিংবা এই জাতীয় প্ল্যান্টেশন, দি থার্ড ফার্মিং 4th is shifting cultivation. এই জাতীয় যেগুলো হয়, পশ্চিমবঙ্গে এই চারটি ক্ষেত্রে অবনতি ঘটেছে, কোথাও উন্নতি ঘটাতে পারেন নি, আপনারা। আজকে সিরিয়্যাল কাল্টিভেশনে আমি যে ফিগার কোট করেছিলাম তাতে জনসংখ্যা বেড়েছে কিন্তু অ্যাভারেজ প্রডাকশন কমেছে। আপনারা এক্সপ্লেন করবেন খরা হয়েছে, ফ্লাড হয়েছে। স্যার, আপনাকে জিজ্ঞাসা করি ডেমোগ্রাফিক

পপুলেশন বেড়েছে, আপনি এখানে দেখছেন যে এক থেকে ১৫ বছরের লোক সংখ্যা কত, ফর্টি টু পারসেন্ট অব দি পপুলেশন, অ্যাবাভ সিক্সটি পারসেন্ট কত, ১০ পারসেন্ট অব দি পপুলেশন, আজকে আপনি তাদের জন্য পেনশনের ব্যবস্থা করেছেন, আজকে কতটা পারসেন্টেজ কভার করতে পারে। What is your prime need. আমাদের প্রয়োজনটা কোথায়? আজকে অনুন্নত দেশে কিংবা উন্নয়নশীল দেশে ফার্স্ট প্রবলেম হচ্ছে এগ্রিকালচার। গানার মিলড্যাল, সাউথ ইস্ট এশিয়ান কান্ট্রির সেভারেল ডাইমেনশনস অফ দি প্রবলেম সম্পর্কে বলেছেন, needs for the labour utilisation first and next land utilisation, and next implementation of the policy, and fourth, application of science and technology. আপনারা কোথায় স্বার্থকতা লাভ করেছেন—আমাকে একটা কথা বলুন, আপনার মুখ্যমন্ত্রী জ্যোতি বসু ন্যাশনাল ডেভেলপমেন্ট কাউন্সিলে যে কথা বলেছেন যদি এই কথা সত্য হয়, আমরা অত্যন্ত দুঃখিত পশ্চিমবঙ্গ হতাশার গভীরে আছে। ৭,৮ এবং ৯ই নভেম্বর ১৯৮৩ সালে তিনি নিজে বলে এসেছেন, আই কোট প্যারা ফাইভ, তিনি বলছেন কি, "The per capita consumption of both foodgrains and textiles have declined over this 3.5 decades. Although the per capita production of foodgrains is dropped in large number of State during the past 10 to 15 years; the Planning Commission document itself draws the attention to the inter-regional and inter-class imbalance in agricultural progress". আপনাকে আপনাদের মুখ্যমন্ত্রীর স্বীকৃতি যে পার ক্যাপিটা কনজাম্পশন শুধু কমে যায়নি, প্রডাকশন চলে গেছে। আজকে ইন্টেনসিফিকেশন কোথায়, আমাদের ইন্টেনসিটি, আমাদের প্রডাকটিভিটি দেখাতে হবে, প্রডাক্টিভিটি বাড়াতে হবে, প্রডাক্টিভিটি বাড়াতে না পারলে, ইন্টেনসিটি বাড়াতে না পারলে আমাদের কোনও অস্তিত্ব থাকতে পারে না। আমরা মুছে যাব। ইতিহাসের কাছে জবাবদিহি করতে হবে। এই সরকার সেখানে ফেল করেছে। আর একটা ইন্ডেক্স, আপনি ইকনমিক সার্ভে আমাদের দিয়েছেন, তাতে দেখছি যে আমাদের ইন্ডাস্ট্রিয়াল প্রডাকশন স্ট্যাগনেন্ট অ্যাট থার্টিন পারসেন্ট, 87% in production comes from agriculture. তার মানে আনপ্ল্যাণ্ড, agriculture economy, rural economy. সেদিকে গোটা পশ্চিমবঙ্গকে ঠেলে নিয়ে যাচ্ছেন। এতো হতে পারে না। There is explosion in the population. যেখানে প্ল্যাণ্ড ইকনমি দরকার, Unfortunately this Government, this left Front regime has choses to pursun the un-planned rural economy. যার জন্য This proves disastrous and in the mext decade we are still suffering. ইনডেক্স highest number of unemployed youth in West Bengal. আমাদের এখানে টোটাল আনএমপ্লয়েড কত? রেজিস্টার্ড আনএমপ্লয়েড এর সংখ্যা হচ্ছে ২।। কোটি যদি ভারতবর্ষে রেজিস্টার্ড আনএমপ্লয়েড হয়, ৫০ লক্ষ আমাদের পশ্চিমবঙ্গে taking exceptions of rural hidden unemployed, disguised unemployment and half employment. কেন এটা হচ্ছে, বিকজ অব ল্যাণ্ড অব কোঅর্ডিনেশন। Agriculture Department must be co-ordinated with minor irrigation. Unfortunately, though the rationality of the Government is there, but minor irrigation has been separated from the agriculture. I think this is miscalculation and wrong conception. If there is no close co-ordination with minor irrigation, agriculture cannot

prosper আমি এই গভর্নমেন্টের বিরুদ্ধে চার্জ করছি, আমরা যে সেট্ আপ করেছিলাম minor irrigation facilities by our deep tubewells, shallow tubewells, river lift and dug well irrigation. এই গভর্নমেন্ট সেগুলির সংখ্যা বাড়াতে পারেনি, ক্লাস্টারের সংখ্যা বাড়াতে পারেনি এবং যে ক'টা ইনসটল্ড করেছে সেগুলিকেও এনার্জাইসড করতে পারেনি। আমি মন্ত্রী মহাশয়কে বলছি, you have not been able to energised because of the failure of the infrastructure. আজকে সেগুলি বন্ধ হয়ে গেছে। মাননীয় মুখ্যমন্ত্রী খুব গর্ব করে বলেছিলেন বিগত কংগ্রেস আমলে মাত্র ৯০ মেগাওয়াট পাওয়ার উৎপাদন বৃদ্ধি পেয়েছিল, সে জায়গায় তাঁর আমলে ১১০০ মেগা ওয়াট বৃদ্ধি পেয়েছে। অথচ আমরা দেখছি আজকে বিদ্যুতের অভাবে অসংখ্য রিভার লিফ্ট ইরিগেশন এনার্জাইসড হয় নি, এমন কি ইতিপূর্বে যেগুলি এনার্জাইসড হয়েছিল there are remained idle. মাননীয় মন্ত্রী মহাশয়, আপনারা ইরিগেশন পটেনশিয়াল বাড়াতে পারেননি এবং আপনাদের ভবিষ্যতের জন্য কোনও পরিকল্পনাও নেই। নেক্সট ইজ মেজর ইরিগেশন, কমান্ড এরিয়ার ক্ষেত্রে you have chosen to neglect it so much. তিস্তা প্রকল্পের কাজ শুরু হয়েছে ১৫ বছর হয়ে গেল, it has not been able to irrigate even an acre of land. Others are, Kansabati, Damodar and Mayna basin drainage schemes. এখানে মাননীয় কো-অপারেটিভ মন্ত্রী আছেন, আমি বলতে বাধ্য হচ্ছি যে, দেয়ার There is no frontal attack by co-oparative measures against the agricultural problem. ১৯৭০-৭১ সালের রিজার্ভ ব্যাঙ্কের রিপোর্টে কি বলা হয়েছিল? What is the minimum requirements of these small farmers at the price level of 1970-71? এখানে ফার্মারদের মিনিমাম রিকোয়ারমেন্ট ছিল ৩০০ কোটি টাকা, আজকে সেটা দাঁড়িয়েছে কত? If I take the market value at the moment it should be above thousand rupees. এখানে কো-অপারেটিভ মিনিস্টার আছেন, তিনি কত দিতে পেরেছেন, he has not been able to reach clean Rs. 40 crores. এবং আউটস্ট্যান্ডিং কত দেখুন because of contradiction in between parties here. ১০০ কোটি টাকা আউটস্ট্যান্ডিং। ব্যাঙ্ক লোন এবং অন্যান্য গ্রামীণ লোন মিলিয়ে people are not given even Rs 40 crores. আজকে তারা এই সব সংস্থা থেকে লোন পাচ্ছে না, yet you have not been able to meet 3% of the requirements of the cultivators. ব্যাঙ্ক লোন যদি সম্প্রসারিত না হয়, এগ্রিকালচারের অগ্রগতি সম্ভব নয়। বিভিন্ন সমবায় ব্যাঙ্ক এবং গ্রামীণ ব্যাঙ্কস these are the institutions set up for agriculture purpose. আপনারা গর্ব করে বলেন আপনারা কৃষি অগ্রগতি ঘটাচ্ছেন, বিকজ ইন ক্যাশ অ্যাণ্ড কাইণ্ড আপনারা সরবরাহ করার ব্যবস্থা করেছেন! ফার্টিলাইজেশন ইউটিলাইজেশন নাকি বেড়ে গেছে, কিন্তু আপনাদের মনে রাখতে হবে ফার্টিলাইজেশনের ক্ষেত্রে, these are two types of fertilisers organic manure and chemical manure. এবং আমরা দেখছি organic manure is more than 85% of the gallary level. ঘুঁটে হিসাবে ব্যবহার হয়, এ বিষয়ে আপনারা কিছুই করতে পারেননি। other states have advanced in bio-gas plant and other social forestry etc. আজকে জ্বালানির জন্য গোবর সংগৃহীত হয় না, তা সারের জন্য ব্যবহার

হয়। কিন্তু you have neglected this bio-gas plant. As such 55% of the cow-dung-organic manure are utilised as fuel and not as organic manure. অর্গানীক ম্যানুয়র কমপোনেন্ট যদি সব জ্বলে যায় তাহলে কেমিক্যাল ম্যানুয়র একাই কাজ করতে পারে না। কারণ অর্গানিক্ ম্যানুয়র কমপোনেন্ট these are within the reach of the farmers. মাননীয় মন্ত্রী মহাশয়, আপনাকে আমি লাস্ট বাজেটে সরাসরি জিজ্ঞাসা করেছিলাম, আপনি বলেছিলেন, Bengal will never go to the stage of Punjab. If I remember and if my memory did not subside. তাহলে এখানকার চাষীদের বাঁচাবার জন্য পথ কি? What we have to prefer? what you have done? শুধু মিনিকিট দিয়ে কৃষির উন্নতি করা যাবে না, কৃষককে বাঁচানো যাবে না। Our leader who was once the agriculture Minister was the author of distribution of mini-kits. ইউটিলাইজেশনের ক্ষেত্রে আমরা কি দেখছি? Where are these being utilised? what is the machinery for supervision? আপনি গ্রামে কে. পি. এস. বা কৃষি প্রযুক্তি সহায়ক নিয়োগ করেছেন have they ever been visited the land? It there any machinery for supervision? কোনও কিছু নেই, কোনও সুপারভিশন নেই। এই অবস্থা আজকে দাঁড়িয়েছে। This department is running without any supervision, without any inspection, without any monitoring, without any control and without any co-ordination.

[4-25 - 4-35 P.M.]

আজকে তার ফল হয়েছে কি? The net result is that we are gradually going down in production and we are running to Delhi with a begging bow. আজকে আত্মতুষ্টির অভিযোগ নেই, আপনারা ১০ বছরে যদি ১ কোটি ২ লক্ষ মেট্রিক টন বাড়িয়ে থাকেন—আপনাদের লাস্ট ইয়ারে টারগেট কত ছিল? ৮৯ লক্ষ মেট্রিক টন প্রডাকশন করেছেন যদি স্বীকার করে নিই তাহলে ৯২ লক্ষ মেট্রিক টন টারগেট করেছেন। আজকে প্রডাকশন বছরে ২ লক্ষ টন যদি বাড়ত ডিউরিং ইওর টেনিওর অফ নাইন ইয়ারস তাহলে এখন ১৮ লক্ষ মেট্রিক টন বাড়ানো উচিত ছিল, বাট you have failed miserably. You have no assumption? You have no objective, you have no planning, you have no urge. আজকে প্ল্যানিং মিসটেকের জন্য এই অবস্থা দাঁড়িয়েছে। আপনাকে আমি বলছি এগ্রিকালচার ইজ এ হাইলি টেকনিক্যাল সাবজেক্ট। আমি জাপানের মতন দেশে গেছি। সেখানে এক ফোঁটা কেরোসিন নেই, কয়লা নেই, আয়রণ-ওর নেই, শুধু আছে প্রশান্ত মহাসাগর এবং basing on agriculture and pacific ocean. আজকে জাপান ইণ্ডাস্ট্রিয়ালি অ্যাডভান্সড কান্ট্রি হয়েছে। আর আমাদের দেশে সব থাকা সত্ত্বেও এগ্রিকালচার এক্সপ্লয়েট করতে পারলেন না। In comparison with West Bengal, the population of Japan is half. এবং এখানে প্রডাকশন হচ্ছে ওয়ান-ফোর্থ অফ হোয়াট জাপান প্রডিউস। আপনারা এখানে বলছেন হাই ইয়েলডিং ভ্যারাইটি নাকি ইনক্রিজ করেছে—ডাস ইজ ইনক্রিজ? আমার কিছু জমি আছে বলে অভিযোগ করা হয়—হ্যাঁ আছে, But I do not find any supervision. আপনাদের Parennial and traditional sources. ছিল, কিন্তু re-excavation of channal, khall, bill, Doba etc. ডোবা প্রভৃতি এগুলি কিছুই

হয়নি। ইরিগেশনের জন্য ট্রাডিশনাল চ্যানেলস যেগুলি ছিল সেগুলি সবই চোকড-আপ হয়ে গেছে এবং দেয়ার ইজ নান টু লুক আফটার ইট। আজকে বড়াই করছেন কিসের ভিত্তিতে? আমি মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি, এগ্রিকালচারাল প্রডাকশন ইন ওয়েস্ট বেঙ্গল ১৯৭৬-৭৭ সালে কত ছিল আর কত পাচ্ছি? Please look at page 23, annexure 1 of "Agriculture Production, Production Programme, West Bengal—1976-77'. It has been possible to achieve 1050 thousand tonnes in Aus and the target recommended by the Planning Commission was 900 thousand tonnes. In Aman the target proposed by the State Government—5400 thousand tonnes and recommended by the Planning Commission—5250 thousand tonnes, Boro—target proposed by the State Government—1150 thousand tonnes and recommended by the Planning Commission—1050 thousand tonnes, total rice-target proposed by the State Government—7600 thousand tonnes and recommended by the Planning Commission, 7200 thousand tonnes, But in Wheat-target proposed by the State Government 1250 and recommended by the Planning Commission—the same সম্ভব হয়েছে? হুইটের ক্ষেত্রে কি সম্ভব হয়েছে? আপনি উত্তরবঙ্গের কুচবিহার জেলা থেকে আসেন। এটা মূলত তামাক এক্সক্রপের জায়গা।Leader of the Opposition, Mr. Sattar had been the Agriculture Minister and in his time wheat cultivation was possible and we could reach a target of one lakh acre at Jalpaiguri and one lakh acre at Cooch Behar. আপনি দায়িত্ব নেওয়ার পর আমি দেখলাম এসব স্রিংকেজ হয়ে চলে গেল। আপনি সেদিন বললেন কিছু জমি আছে যেগুলিতে জুট কালটিভেশন ছাড়া অন্য কিছু সম্ভব নয়। আমি সরাসরি জিজ্ঞাসা করতে চাই, The cultivation was established here. There was source of wheat cultivation. We have exploited that and with the central help we could bring a wheat revolution in West Bengal. আজকে এই হুইট কালটিভেশন সেখান থেকে উইথড্র করা হল, এরিয়াগুলো স্রিংকেজ হল। কেন এই অবস্থা হল? Why you have done this? wheat cultivation cannot be destroyed by draught, it can not be destroyed by flood. সেই হুইটকে উইথড্রন করলেন কেন? হুইট কি বেড়েছে—তা তো বাড়েনি। সারা পশ্চিমবঙ্গে একই চিত্র। আমি পরের পয়েন্টে আসছি you have nationalised the Ahmadpur sugar Mill. আজকে শিল্প মন্ত্রী মহাশয় বলছেন যে you have no command area, you have no raw material. ৯ বছরে প্ল্যানিং করা সম্ভবপর হল না টু ফিড দি সুগার মিল? আজ পর্যন্ত কোনও পরিকল্পনা নেই, এখন ইট ইজ স্টারভিং। তারপর আপনারা বেলডাঙ্গা সুগার মিল নিয়েছেন। বেলডাঙ্গা সুগার মিল ওয়াজ কমিসগু। You have failed to run it. আজকে আমরা দেখছি বাজারে গুড়, মিষ্টি জাতীয় জিনিসের দাম বাড়ছে। ইউ হ্যাভ নো প্ল্যান। আপনাদের প্ল্যানিং কোথায়? আপনাদের ব্লু-প্রিন্ট কোথায়? আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে কি সবিনয়ে কি জিজ্ঞাসা করতে পারি Why you have failed to run that mill?

দি আদার পয়েন্ট ইজ এগ্রিকালচার, যা আপনি এখানে লিখেছেন এটা বুঝিয়ে দেয় যে

আপনি একটা ভুল এগ্রিকালচারের চার্ট দিয়েছেন। কিন্তু আমরা বাজেট বই যা দেখলাম তাতে ১০ কোটি টাকা কম হয়েছে। জানিনা, মাইনর ইরিগেশনের জন্য রাখা হচ্ছে কিনা? যে পেপার্স ডিস্ট্রিবিউশন হয়েছে বা মুভ করেছেন তাতে ৮৫ কোটি রয়েছে; ১০ কোটি চলে গেছে। আমি আপনাকে জিজ্ঞাসা করছি আই শ্যাল টেক ইট ফর গ্রানচেড, এগ্রিকালচার থেকে নিয়ে মাইনার ইরিগেশনের জন্য রেখে দিয়েছেন। এটা অ্যানিসিলিয়ারি সাবজেক্ট। আজকে কো-অর্ডিনেশন কোথায়, প্রগ্রেস কোথায়. ইন কমপ্যারিজন উইথ আদার অ্যাডভানসড স্টেটস?

এবার ক্রপের প্রশ্নে বলতে হয় মালটিপ্লিসিটি অফ ক্রপস কোথায়? একই জমিতে একাধিক ফসল না করতে পারলে মুশকিল। আপনি কোয়েশ্চেন অ্যাণ্ড অ্যানসারে বলেছেন যে রিজারভেশন অফ ক্রপ্সের ব্যবস্থা হবে। এজন্য ন্যাশনালাইজড ব্যাঙ্কস হ্যাভ কাম ফরওয়ার্ড এবং এল. আই. সি. ইজ দেয়ার। আজকে অন্যদিকে আমার অভিযোগ ক্যাননট ইউ টেক ইট পিস বাই পিস। আমরা সি. এ. ডি. পি. ইনট্রোডিউস করেছিলাম, কোনও জেলায় একটা, কোনও জেলায় দুটো, সেটা দুটো দিক ট্যাকল করতে পারত। প্রোডাকশন বাড়াতে পারত এবং সাথে সাথে ইট উইল মিটিগেট আনএম্পলয়মেন্ট। সি. এ. ডি. পি.র এখন অক্সিজেন প্রয়োজন। মিঃ পান্নালাল দাশগুপ্ত পুট ফরওয়ার্ড দিস প্ল্যান। আজকে সি. এ. ডি. পি.র নাম আমরা কেউ শুনতে পাচ্ছি না। ইউ হ্যাভ চোজন টু ইগনোর ইট। আপনারা কনসোলিডেশন অফ হেল্ডিংস করেছেন, একটা হেডে এটা দেখলাম। এটা কি কনট্রাডিকশন হচ্ছে না?

ল্যাণ্ড রিফর্মসের কথা বলছিলাম, আজকে আপনার দপ্তরের সঙ্গে কো-অর্ডিনেশন থাকছে না। আজকে মাইনর ইরিগেশন একজন মন্ত্রীর পক্ষে চালানো সম্ভব নয়। ল্যাণ্ডরিফর্মসে আজকে লোন ইউটিলাইজেশনে কো অর্ডিনেশন দরকার। আপনাদের কো-অর্ডিনেশন দরকার উইথ ইরিগেশন, কো-অর্ডিনেশন দরকার উইথ সোশ্যাল ফরেস্টি, কো-অর্ডিনেশন দরকার উইথ স্পেশ্যাল অর্গানিক ম্যানিওর। হোয়ার ইজ ইওর কো-অর্ডিনেশন? এমনভাবে কো-অর্ডিনেশন থাকা দরকার যাতে কোনও অসুবিধা না হয়—কিন্তু হোয়ার ইজ ইওর কো-অর্ডিনেশন, উই ডু নট নো। আজকে ইমপুটের ক্ষেত্রে যে কথা আপনারা বলেছেন; আপনারা ফারমারদের মিনিকিট দিতে বলেছেন, তাতে কি ফারমারদের সুবিধা হবে? আজকে ফারমার্স আর স্টারভিং, কিন্তু মিনিকিট ইজ নট ইমপুট। আমাদের সময়ে আমরা এটা চালু করেছিলেন এবং ইউ হ্যাভ মালটিপ্লায়েড ইট। আপনারা বার বার মিনিকিটের কথা বলেছেন বাট বাই ডিস্ট্রিবিউটিং দি মিনিকিট ইট উইল নট সলভ দি প্রবলেম। আপনি বলছেন যে প্ল্যানটেশন সোর্স তৈরি করেছেন, আমি জিজ্ঞাসা করি ক্যাশ ক্রপের ব্যবস্থা আছে? প্ল্যানটেশনের জন্য ফ্রুটস, হর্টিকালচার দরকার। তাছাড়া প্রিজারভেশন, প্ল্যানিং অ্যাণ্ড প্রসেসিংয়ের ব্যবস্থা করতে হবে। এই সঙ্গে প্ল্যান্ট এবং মেশিনারিরও দরকার। আজকে অ্যাগ্রোবেস্ট ইণ্ডাস্ট্রিজের অবস্থা কি? ইট হ্যাজ বিন সুপারভাইজড বাই সাম আদার ডিপার্টমেন্ট, আজকে অ্যাগ্রো সার্ভিস সেন্টারে কথা ছিল যে ফারমাররা নিজেরা বলে, লিখে চেষ্টা করতে পারে না, দে উইল হায়ার ট্রাকটার অ্যাণ্ড মেশিনারি। আজকে অ্যাগ্রোসার্ভিস সেন্টার কতটা ভায়াবল একথা বলতে পারেন? আজকে হাউ মাচ পুওর পিপল উইল বি বেনিফিটেড ফ্রম দি অ্যাগ্রোসার্ভিস সেন্টার?—পসিবলি ইউ ডু নট নো। এর পর প্রশ্ন এসে যায় আমরা যে কথা আগে বলেছি—ইণ্ডাস্ট্রিয়ালাইজেশন যদি না হয় আমরা আনএমপ্লয়মেন্ট মিটিগেট করতে পারব না।

আমেদপুর সুগার মিল বা অন্যান্য সুগারমিলগুলি ভায়াবল হচ্ছে না কেন ইউ হ্যাভ টেকন দি রেসপনসিবিলিটি, আমি জানতে চাই হোয়াট আর দি বটল নেক, হোয়ার আর দি ডিফিক্যালটিস, হোয়ার আর দি ইনসেনন্টিভস ইউ পুট ফরওয়ার্ড টু মেক দি সুগার ইণ্ডাস্ট্রিজ ভায়াবল।

[4-35 – 4-45 P.M.]

এখানে ন্যাচারাল প্ল্যান্ট প্রোটেকশনের প্রয়োজন রয়েছে। একাধিকবার শুনেছি যে, পামড়ি পোকা ইত্যাদির নাকি ব্যাপক আক্রমণ হয়। সেক্ষেত্রে ক্রপ প্রটেকশনের জন্য কি ব্যবস্থা আপনারা নিয়েছেন? হোয়ার ইজ দি প্রটেকশন? আজকে আমেরিকার একদল লোক ইকোলজিকাল ব্যালেন্সের কথা বলছেন। তাঁরা বলছেন যে প্ল্যান্ট প্রটেকশনে বর্তমানে যে ইনসেকটিসাইডস্ ব্যবহার হচ্ছে সেটা ইকোলজিকাল ইমব্যালেন্স নিয়ে আসে। এক্ষেত্রে আপনারা কি রিসার্চ করেছেন, কতটুকু রিসার্চ এক্ষেত্রে এখানে হয়েছে? What is the result of your research and what is the result of your education? সে কথা তো বললেন না? আজকে এগ্রিকালচারাল এডুকেশনটা এক্সটেনশন টু দি ফার্মারস হওয়া উচিত। কৃষি বিশ্ববিদ্যালয়ের অর্জিত নলেজটা কৃষকদের মধ্যে ছড়িয়ে দেবার জন্য এগ্রিকালচারাল এক্সটেনশন সার্ভিসেসের প্রয়োজন আছে। কারণ people does not know the process, people does not know the diagnosis. এক্ষেত্রে অ্যাকচুয়াল রেমিডি কি—সেটা তাঁরা জানেন না। আজকে তারজন্য একটা রেজিসটেন্স এসে যাচ্ছে এবং সেটা ইউজলেস হয়ে যাচ্ছে এবং একটা ইকোলজিক্যাল ইমব্যালেন্স দেখা দিচ্ছে। আজকে সেই কাজটা তো আপনারা করছেন না। এগ্রিকালচারাল ট্রেনিং অ্যাণ্ড এডুকেশন-এর ব্যাপারে আপনার বইতে আমি দেখছিলাম, you have formulated a training programme and a kaju cultivation programme for the farmers. You have included only the Scheduled Castes. I welcome you for the gesture. But agriculture is a vocation both for the Scheduled Castes and Scheduled Tribes and also other persons of the community. Farmers are there. Why it will not be for the weaker sections of any type, any category, any caste and creed? Why the weaker sections of the farmers would not get these facilities? আজকে এই কথা আমি আপনাকে জিজ্ঞাসা করি। আপনি যে বইটা আমাদের সাপ্লাই করেছেন তাতে দেখছি, তাদের কথাই আপনারা বলেছেন, অন্যের কথা বলেন নি। সেইজন্য অনুরোধ করি For this training—Farmers training it should be spread to all sections of the weaker sections of the Farmers. এটা আপনাকে অনুরোধ করি। আপনাকে প্রভিসন রাখতে বলছি For the expansion of the Directorate and travelling allowances etc. কারণ তাঁরাই হচ্ছেন রিয়াল ইমপুটস টু দি ফার্মারস। ঐসব ফার্মারসদের কাছে যে ইমপুটস্ পৌছাবার কথা Either in cash or in kind or by way of fertiliser and next by way of knowledge and education. তার কোনও পরিকল্পনা কিন্তু দেখতে পাচ্ছি না যে বই সাপ্লাই করেছেন তার মধ্যে। অবশ্য বাজেট বইটা ঠিকভাবে পড়বার সময় আমার হয়নি। যা হোক, আই উইল চেক ইট আপ। আজকে মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করি, কিছুদিন আগে তিনি এখানে আশার বাণী শুনিয়ে

বলেছিলেন, যে তিনি সিড কর্পোরেশন করেছেন। কিন্তু আমার প্রশ্ন হল—হোয়াট ইজ দি অ্যাচিভমেন্ট অফ ইওর সিড কর্পোরশন? আজকে বলছেন যে, জুট সিডস কমিয়ে দেওয়া হয়েছে, ফলে জুট কাল্টিভেশনের এরিয়া কমে যাবে। কিন্তু আমার প্রশ্ন, এই জুট কাল্টিভেশনের ক্ষেত্রে আপনারা কি করেছেন? All, right, but where are the seeds? you are to run to Maharashtra for Jute seeds. আপনাদের সিড কর্পোরেশন এক্ষেত্রে কি করছে? How much responsibility you have taken for the distribution of certified seeds? অথচ প্ল্যান্ট প্রটেকশনের জন্য সিড কর্পোরেশন আপনারা করেছেন। আজকে আপনাদের সিড কর্পোরেশনের অ্যাচিভমেন্ট কি? জিরো। এর দ্বারা what is the benefit to the farmers—Zero. এর তো কোনও অ্যাচিভমেন্ট তো দেখাতে পারছেন না আপনারা। why have you initiated this seed Corporation, if you are to run to Andhra Pradesh and Maharashtra for our requirments of seeds—certified seeds? আজকে জুট চাষের মরশুম এসে গেছে, দুই-এক পশলা বৃষ্টিও হয়ে গেছে। কিন্তু এখনও উই আর টু ডিপেণ্ড অন মহারাষ্ট্র। ন্যাশনাল সিজ কর্পোরেশন সিড দিতে পারছে না, কিন্তু আজকে আপনাদের সিড কর্পোরেশনের Function—it has not percolated to the farmers. You have to improves... আজকে আরবানাইজেশন এবং র‍্যাটিফিকেশনের আরো যেসব পরিকল্পনা গ্রহণ করবার কথা ছিল সেগুলোও তো আমরা দেখতে পাচ্ছি না? It has not touched the people. We are to depend on Panthnagar. Why not upon you—upon your self reliance. স্যার, এরপর যে কথা বলতে চাই—এখানে ফ্রেট ইক্যুলাইজেশনের কথা বার বার আলোচিত হয়েছে। why are you not going for the cultivation of cotton, cash crops and certain other crops for feeding your textile industry? আমরা সুন্দরবনে যেটা শুরু করেছিলাম, আপনারা সেটা এক্সপ্যানশন না করে সেটাকে সঙ্কুচিত করে তুলে দেবার চেষ্টা করছেন। আজকে মোলাসেসের জন্য আমাদের মহারাষ্ট্রের উপর ডিপেণ্ড হচ্ছে। এটা এখানে ম্যানুফ্যাকচারের ক্ষেত্রে কি ব্যবস্থা নিয়েছেন জানাবেন কি? আজকে ইক্ষু ব্যবস্থা কোথায়? হয়্যার ইজ দি এরিয়া? এর এক্সপ্যানশনের ব্যাপারেই বা কি করছেন? আজকে তার কোনও পরিকল্পনা দেখতে পাচ্ছি না। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করব যে কমার্সিয়াল ক্রপস আছে সেই ক্রপস সম্বন্ধে জুট ছাড়া এবং বেটেল ছাড়া আর যে ক্রপ আছে সেই ক্রপ আপনি এখানে আনবেন। তার জন্য দেয়ার সুড বি টেস্ট মেজার্স। আপনি তামাক এলাকার মানুষ আমাদের there are so different types of lands for so many types of crops. No. 1, the major crops, then the shifting crops, next the dry plantation ones. যে কোনও ধরনের ক্রপস আসতে পারে। তারপর গোড়াতেই আমি বলেছি যে ইনহেবিটেবলি দি কোশ্চেন অফ ফডার আসবে কেননা you have got large cattle polulation here. আজকে যেখানে যেখানে এটা সম্ভবপর সেটা দেখতে হবে। আমাদের এখানে ৫ কোটি মানুষ বাস করে এবং সেই অনুপাতে অ্যানিম্যালও রয়েছে, তাদের ফিড করাবার জন্য ফডার দরকার। এই ফডার কালটিভেশনে দায়িত্ব কার? Animal Husbandry or your Agriculture on whose shoulder rests its? I find on no one's shoulders? আজকে তার জন্য ক্যাটেল মেনটেনন্স একটা ডিফিকাল্ট

প্রোপোজিশন ফর কালটিভেটারস হয়ে দাঁড়ায়। এখানে একটা হেল অ্যাণ্ড হেভেন্স ডিফারেন্স থেকে যাচ্ছে। এই ব্যাপারে কোনও উদ্দেশ্যমূলক প্রচেষ্টা আমরা দেখতে পেলাম না। বিকজ আই হ্যাভ সার্টেন নাম্বার অফ কাউস—ফডার এবং অন্যান্য জিনিস আমরা কোথায় পাচ্ছি? তারপর সিড। Where the seeds are available? তারপর পশ্চিমবাংলার ক্লাইমেটিক কনডিশন ইজ সাচ, যে রকম আমাদের এখানে নদী প্রবাহ আছে সেই রকম আবার In Purulia and Bankura Certain areas are drought prone. তার জন্য স্পেশ্যাল প্রোগ্রাম দরকার এবং তার জন্য সেন্ট্রালি স্পনসর্ড স্কীমও আছে। আপনাকে সরাসরি জিজ্ঞাসা করতে চাই বিভিন্ন স্কীমে এবং ২০ পয়েন্ট প্রোগ্রামের মাধ্যমে আপনার দপ্তরে যে টাকা খরচ হওয়ার কথা ছিল, আমাদের কাছে সংবাদ আছে তার মধ্যে রাউণ্ড অ্যাবাউট ৪০ কোটি, আই মিন ৩৬ ক্রোরস ইউটিলাইজ হয় নি। আগে মাইনর ইরিগেশনে ৪০ কোটি টাকা ফেরত গেছে এবং আর আর হেডের টাকা সেন্ট্রালে ফেরত চলে গেছে। সেন্ট্রাল স্পনসর্ড স্কীমের টাকা ফেরত গেছে যে টাকাটা ছিল for implementation of the Centrally sponsors. সেই টাকা সেন্ট্রালে ফেরত গেছে ফর নন ইমপ্লিমেনটেশন অফ সেন্ট্রালি স্পনসর্ড স্কীম। আপনারা বিমাত্রিসুলভ আচরণের কথা বলেন, অন্য দিকে সেন্ট্রাল স্পনসর্ড স্কীমের টাকা যদি ফেরত যায় তাহলে আপনাকে এর উত্তর দিতে হবে। The next question is about storage and marketing আজকে ৩ টি কথা মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই For the rats and insects and for the lack of storage, ten percent of the crops have been destroyed throughout the country and West Bengal is no exception to this. আপনাদের স্টোরেজ ফেসিলিটির ব্যাপারে কতটা কি ব্যবস্থা হয়েছে? আমরা শুনেছিলাম সেন্ট্রাল ওয়ারহাউস কর্পোরেশন এবং স্টেট ওয়ারহাউস কর্পোরেশনের মধ্যে একটা নেগোশিয়েশন চলছে। তার রেজাল্ট কি হ'ল তা আমরা জানতে পারলাম না। What is your advice to the farmers for storage of it and what is your advice to destroy the rat population and other insects population? তার জন্য আপনারা কি করেছেন? আলুর স্টোরেজ নেই বলে আলুর দাম ২০০ টাকা থেকে ২৫০ টাকায় দাঁড়িয়েছে, বিকজ ইউ হ্যাভ নো স্টোরেজ ফেসিলিটি। অন্ধ্রে আলু চলে যাচ্ছে, ইরাকে এক্সপোর্ট হচ্ছে এই কথা বলতে পারবেন না। আপনার ডিপার্টমেন্টের ফেলিয়োরের জন্য এই মূল্যবৃদ্ধি ঘটছে। এর সুস্পষ্ট জবাব আপনি দেবেন এই কথা বলতে চাই। নেক্সট মারকেটিং। আজকে আপনার কাছে জানতে চাই যে রেগুলেটেড মারকেট করেছেন what is the result of regulated market? আজকে জুটের দামের ক্ষেত্রে other than JCI regulated market has not come to the help of the farmers. আজকে যে রেমুনারেটিভ প্রাইস বা মিনিমাম প্রাইসের কথা ছিল farmers have been deprived of that at least with regard to Jute and Certain other crops. আজকে ধানের দাম যখন পড়ে গেছে সেখানে regulated market did not come to their help. কনফিউশন কি ছিল? স্টেট ওয়ার হাউজিং করপোরেশন থেকে, ব্যাঙ্ক থেকে, চাষীদের যে বেনিফিট সংক্রান্ত প্রোগ্রাম হওয়ার কথা সেটা ব্যর্থ হয়েছে এই কথা আপনাকে বলছি। আপনাদের কোনও কো-অর্ডিনেশন নেই।

[4-45 - 4-55 P.M.]

এগ্রিকালচারাল লোনস সম্বন্ধে আপনাদের প্রোগ্রাম কী? এখানে কো-অপারেটিভ মিনিস্টার উপস্থিত আছেন, আমি তাঁর কাছে এ সম্বন্ধে স্পষ্ট জানতে চাই। এখানে লোনস আর ইরিপেয়ারঅ্যাবল, রিটন অফ, ফিগার জিরো। আপনাদের এগ্রিকালচারাল লোনস যেগুলো ডিফল্ট হয়ে আছে, সেগুলোর ব্যাপারে হোয়াট ইজ ইওর প্রোগ্রাম? কো-অপারেটিভ লোন যেগুলো ডিফল্ট হয়ে আছে, সেগুলোর ব্যাপারে তো আপনাদের একটা সমঝোতায় উপনীত হতে হবে? সে ব্যাপারে হোয়াট ইজ ইওর প্রোগ্রাম? Your one constituent of L.F. says one thing and the other constituents of L.F. Left Front agents say another thing. Cultivators are in dilimma. Clear-cut policy be spelt out to the farmers. Take help of the media for broadcasting your policy with regard to agricultural loans and persuade the other banks and other financial institutions for making funds available to the farmers. এই ব্যবস্থা তো আপনাদের করতে হবে? এবারে আমি মনিটারিংয়ের ব্যাপারে আসছি। মনিটারিংয়ের ব্যাপারে আপনাদের বিভিন্ন ডিপার্টমেন্টের যেগুলো করবার কথা, যেগুলো সেন্টারে আছে, সেখানে যেমন ইকনমিক কমিটি, পলিটিক্যাল কমিটি, এগ্রিকালচারাল কমিটি, ফুড কমিটি আছে, সেই ভাবে ল্যাণ্ড রেভেনিউ, এগ্রিকালচার, মাইনর ইরিগেশন, কো-অপারেটিভ ফরেস্ট্রি—এদের ক্ষেত্রে সম্ভব কিনা তা একটু ভেবে দেখবেন। এদের নিয়ে একটা সাব কমিটি করা সম্ভবপর কিনা তা একটু ভেবে দেখবেন। এদের সবাইকে নিয়ে মনিটারিং করে একটা সাব-কমিটি করে করা যায় কিনা তা একটু ভেবে দেখবেন। কারণ সবকিছু নির্ভর করে পরস্পরের মধ্যে আণ্ডারস্ট্যাণ্ডিং এবং কো-অপারেশনের উপরেই। সেই ভাবে গঠন করে আপনি হয়ত একটা ফতোয়া জারি করে দিলেন, কিন্তু তা কন্ট্রাডিকটরি হলে চলবে না। এদিকে বিশেষ ভাবে লক্ষ্য রাখার জন্য আমি আপনাকে অনুরোধ করব। পাটনা কনফারেন্সের মধ্যে আপনি যে কথা বলেছিলেন—We do not share. In some points we agree that Centre has come forward for the help of the Eastern States. Have you ever asked for co-operation of the opposition! Before going to the Patna Conference was it not imperative on your part to consult the opposition what will be the stand, what will be the demand of the State? আমরা, যদি সমবেত ভাবে, পূর্বাঞ্চলের রাজ্যগুলি এক কথা বলতে পারতাম, কি কি বিষয়ে একমত হয়েছে এবং কি কি বিষয়ে দ্বিমত হয়েছে, তাহলে অনেক ভালো ভাবে অগ্রসর হওয়া যেত। কিন্তু enlistment of the co-operation of the opposition you have chosen to ignore it altogether. Next, crop insurance. এখানে যে কথা আপনি বলেছেন, How much coverage you have achieved? Insignificant, people have not know even about it. You have not covered even one per cent of its area under crop insurance. It is a total failure. এটাই হচ্ছে আসল কথা। কিন্তু লাস্ট বাট নট দি লিস্ট। প্ল্যানিং কমিশনের যে ডাইরেকশন ছিল, সেটাকে আপনারা ইগনোর করলেন কেন? আপনার কাছে আমরা সমবেত ভাবে এই কথা বলে অনুরোধ করি যে, আদর্শগত, পদ্ধতিগত এবং অ্যাপ্রোচ বা দৃষ্টিভঙ্গির সম্পূর্ণ পার্থক্য থাকা

সত্ত্বেও I am sorry I am not in a mood to support the Grant moved by Hon'ble Shri Kamal Guha, major head-52 possibly, agriculture and as such I oppose the Grant. I request humbly for his reply as far as practicable and to adopt certain suggestions if it is possible. তবে, এ কথাটা মনে রাখা দরকার যে এই বাজেট-টাই শেষ কথা নয়। এরপরে ৩৬৫ দিনের মধ্যে ৩৬৪ দিন পড়ে রইল। আজকে এখানে ৩৬৫ দিনের একদিন বাজেটের উপরে আলোচনার পর বাজেট পাশ হয়ে যাবে ঠিকই, কিন্তু আসল কাজ চলবে অবশিষ্ট দিনগুলিতে, অর্থাৎ ৩৬৪ দিন ধরে। সেই সময় Can't you have some discussion with others? Cannot you have some exports from other countries? এশিয়ার একটা দেশ জাপান, যাদের সঙ্গে আমাদের ক্লাইমেটিক কণ্ডিশনের কোনও ডিফারেন্স নেই, সেই দেশ যদি আমাদের চাইতে এগিয়ে যেতে পারে, তাহলে আমরা কেন সেই ভাবে এগিয়ে যেতে পারি না? এই কথা বলে আমরা যে সাজেশনগুলো এখানে রাখলাম, সেই সাজেশনগুলো গ্রহণ করার জন্য আপনাকে বিশেষ ভাবে অনুরোধ জানাই। I beg to differ with Hon'ble Minister. As such I do not support the motion. Rather I oppose it with there words I conclude. Thank you, Mr. Deputy Speaker.

**শ্রী ধীরেন্দ্রনাথ চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আজকে এখানে কৃষি মন্ত্রী যে ব্যয়বরাদ্দ দাবি পেশ করেছেন আমি এই ব্যয়বরাদ্দকে সম্পূর্ণ সমর্থন করে দু একটি কথা বলতে চাই। এই প্রসঙ্গে বলতে চাই আমি খানিকক্ষণ আগে আমাদের বিরোধীদলের প্রবীণ সদস্য ডাঃ জয়নাল আবেদিন সাহেবের বক্তৃতা শুনছিলাম। তিনি তার বক্তৃতার শেষের দিকে একটি কথা বলার চেষ্টা করেছেন যে আদর্শের দিক থেকে, দৃষ্টিভঙ্গির দিক থেকে আমাদের সঙ্গে একমত হতে পারেন নি। হ্যাঁ এই কথাটি সত্য যে তাদের সঙ্গে আমাদের দৃষ্টিভঙ্গি একটা বিরাট পার্থক্য আছে। এই দৃষ্টিভঙ্গির পার্থক্য মূলত আমাদের কাজ-কর্মের সঙ্গে, আমাদের পরিকল্পনার সঙ্গে এবং চিন্তাধারার সঙ্গে ঠিক ভাবে একে সমর্থন করতে পারেন নি। আমরা মনে করি আমাদের যে পরিকল্পনা সেই পরিকল্পনাকে কিভাবে চালিয়ে অগ্রগতি ঘটানো যায় তারজন্য সর্বপ্রথম কৃষির উপর বেশি নজর দিতে হবে। এই কৃষির উপর নজর দিতে গিয়ে ভারতবর্ষের একটা বিরাট অংশের মানুষ কৃষির উপর নির্ভরশীল। বিশেষ করে গ্রামাঞ্চল কৃষির উপর নির্ভরশীল এবং তার অগ্রগতি না ঘটিয়ে সামগ্রিভাবে গোটা দেশের অগ্রগতি ঘটানো সম্ভবপর নয়। আমরা সেইজন্য মনে করি এই কাজ করতে গেলে আগে ভূমি সংস্কারের প্রয়োজন। ভূমি সংস্কারকে বাদ দিয়ে অর্থাৎ যারা গ্রামাঞ্চলের অবহেলিত মানুষ যারা আর্থিক দিক থেকে দুর্বল তাদের হাতে সঠিকভাবে অর্থ তুলে দিতে হবে। এরজন্য একান্ত প্রয়োজন ভূমি সংস্কারের এবং ভূমি সংস্কার ব্যাতিরেকে মানুষের অগ্রগতি, চাষের অগ্রগতি সম্ভবপর নয়। সেইজন্য আমাদের বামফ্রন্ট সরকার, পশ্চিমবঙ্গের সরকার ভূমি সংস্কারের ব্যাপারে প্রথম পদক্ষেপ ঘোষণা করেছিলেন। আমরা জানি পরবর্তী জমি বন্টনের ক্ষেত্রে বলা হয়েছে বর্গাদার, পাট্টা নথিভুক্ত হয়েছে যারা পশ্চিমবঙ্গে তাদের আবাদ যোগ্য জমি ৭০ ভাগ এই ছোট গরিব চাষী, নথিভুক্ত বর্গাদার পাট্টাদার হতে পেরেছে। এরফলে অতীতের থেকে অনেক বেশি ফসল উৎপন্ন হয়েছে। এর ফলে আমরা অনেক বেশি পার্থক্য ঘটাতে পেরেছি। আমি একটা নমুনা দেব তার থেকে বলে দেব আগের চেয়ে অনেক বেশি

ফসল উৎপন্ন হয়েছে। ১৯৭৭-৭৮ সালে যে ফসল সেই ফসল ৮৯ লক্ষ ৭০ হাজার মেট্রিক টন ছিল তারপরে এটা বেড়ে ১৯৮৪-৮৬ সালে দাঁড়াল ৯২.৫৬ হাজার মেট্রিক টনে। এই সময়ের মধ্যে ১৯৮১-৮২ সালে গোটা পশ্চিমবঙ্গে এবং ভারতবর্ষে খরা হয়েছিল, তার মধ্যে আবার পশ্চিমবঙ্গ ১৯৭৮-৭৯ সালে এক ভয়াবহ বন্যা হয়েছিল। কিন্তু তা সত্ত্বেও যতটুকু ঘটানো যায় ঘটিয়েছে। আমরা এরজন্য হায়হায়ও করিনি বা মরে গিয়ে চিল শকুন পর্যন্ত উড়ে নি। এটা গর্ব করে বলতে পারি যে শতবর্ষ আগেও এইরকম খরা, এইরকম বন্যা হয় নি। কিন্তু তা সত্ত্বেও পশ্চিমবঙ্গের গ্রামে যে ফসল হয়েছে এবং গ্রামের মানুষদের বাঁচিয়ে রেখেছেন, মরতে দেয় নি এটা গর্বের বিষয়। পরবর্তীকালে ফসল উৎপাদনের ক্ষেত্রে আরো সক্ষম হবে এবং চালের উৎপাদনের ক্ষেত্রে আরো উল্লেখযোগ্য ভূমিকা নেবে তাতে কোনও সন্দেহ নেই। শুধু চালই নয়, গমের ক্ষেত্রে আমার কাছে যা হিসাব আছে তার থেকে বলছি সারা ভারতবর্ষে পার হেক্টর যেখানে ১৮৭৩ কে.জি. আর পশ্চিমবঙ্গে সেখানে ২৪.৫৮ কে.জি.। শুধু তাই নয় উৎপাদনের ক্ষেত্রে আমরা দেখেছি ১৯৮১ সালে ৩ বছর ধরে আগেকার বছরগুলি হিসাব ধরে দেখা গেছে পার হেক্টর ৯৭০ কে.জি. সারা ভারতবর্ষের গম উৎপাদন হয়েছে সেখানে আমাদের এখানে বহু অসুবিধা থাকা সত্ত্বেও ১২৯০ কে.জি. গম উৎপাদন হয়েছিল, তারপরে ১৯৮৪-৮৫ সালে হেক্টর প্রতি ১৫৫৭ কে.জি. গম উৎপন্ন হয়েছিল। এর থেকেই বোঝা যায় যে আমাদের উৎপাদনে আরো অগ্রগতি হয়েছে। আমরা জানি আপনারা তুলনা করবেন পাঞ্জাবের কথা। এক্ষেত্রে আমাদের বলতে বাধা নেই যে পাঞ্জাব তার ইরিগেশনের জন্য কোটি কোটি টাকা নিয়েছে কেন্দ্রীয় সরকারের কাছে।

[4-55 – 5-05 P.M.]

সেই জায়গায় আজকে পশ্চিমবাংলা প্রতি মুহূর্তে সেচের ক্ষেত্রে বঞ্চিত কিভাবে হচ্ছে তার কথা আমরা জানি। ক' কোটি টাকা তিস্তার জন্য দিয়েছেন? মাত্র ৫ কোটি টাকা। পশ্চিম বাংলার সেচ পরিকল্পনার ক্ষেত্রে তাঁরা সহযোগিতার হাত বাড়াননি। শুধু সেচ নয় কোনও ক্ষেত্রেই কেন্দ্র সাহায্য করছেন না। তৈলবীজ উৎপাদন আজ কোথায় গিয়ে দাঁড়িয়েছে সেটা দেখুন। ১৯৮৪-৮৫ সালে ২.২০ লক্ষ মেট্রিক টন তৈলবীজ উৎপাদন হয়েছে। সেই ভাবে আলুর উৎপাদনও বেড়েছে এবং ৩১ লক্ষ মেট্রিক টন হয়েছে। এই সমস্ত থেকে বলতে পারি অতীতের চেয়ে ফসল উৎপাদন বেড়েছে। গ্রামের মানুষও সেভাবে সরকারি সাহায্য ও সহযোগিতা পাচ্ছে এবং আরো বেশি করে ফসল উৎপাদন করার চেষ্টা করছেন। আমরা জানি এই কাজ করতে গেলে একটা পরিকল্পনা করা দরকার। সেজন্য বিভিন্ন ভাবে আমরা কয়েকটি বিষয়ে নজর দিতে চাই। সরকারি সাহায্যের একান্ত প্রয়োজন এবং সাহায্য ব্যতিরেকে চাষের অগ্রগতি সম্ভব নয়। আগে সমবায়ের মাধ্যমে গ্রামে টাকা দেয়া হত এবং তা চাষীদের মধ্যে ধনী চাষীরাই পেত। যেখানে ১ লক্ষ টাকা দেওয়া হত তার মধ্যে ৭০-৮০ হাজার টাকা ধনীর কাছে যেত। আমরা সেখানে গরিব, বর্গাদার, চাষীদের টাকা দেবার ব্যবস্থা করেছি। সরকারি ঋণ ১৯৮৫-৮৬ সালে আমরা দিয়েছি ৯ কোটি টাকা। সমবায় ব্যাঙ্ক থেকে ঋণ দিয়েছি ২০ কোটি ২৮ লক্ষ টাকা। স্বল্প মেয়াদী ঋণ দিয়েছি ৮ কোটি টাকা। এসব আমরা গরিব মানুষদের মধ্যে দিয়েছি বলে তাঁদের সহ্য হচ্ছে না। অতীতে ঋণ না দেবার ফলে আমরা জানি ছোট ছোট ভাগচাষীদের ঘরে ফসল আসত না। এই অবস্থার পরিবর্তন আমরা

করেছি এবং তলার মানুষদের টাকা দেবার আমরা ব্যবস্থা করেছি। এই ঐকান্তিক প্রচেষ্টার ফলে তারা অগ্রগতির দিকে যাচ্ছে। আমরা বিভিন্ন ভাবে যে ঋণ দিয়ে থাকি তার সুদের হারও অনেক কম এবং নিয়মিতভাবে টাকা দিলে সুদ দিতে হয় না। এভাবে গরিব চাষীরা ঐক্যবদ্ধভাবে চাষের উন্নতির জন্য প্রচেষ্টা করে যাচ্ছে। সেচের উন্নতি ঘটিয়ে কিভাবে অগ্রগতি ঘটানো যায় তারজন্য আমরা কয়েকটি পরিকল্পনা গ্রহণ করেছি। আমরা এজন্য একথা বলতে পারি যে ক্ষুদ্র সেচের মাধ্যমে প্রায় ৭৫ হাজার হেক্টর জমিকে নতুন করে সেচ এলাকাভুক্ত করেছি, এন আর ইপি, আই আর ডি পি এর মাধ্যমে প্রায় ৯ হেক্টর জমি সেচের আওতায় এনেছি, বড় এবং মাঝারি ক্ষেত্রে ১৪.৭৫ হেক্টর জমি সেচের আওতায় এনেছি। সেচ সম্পর্কে আমাদের অভিজ্ঞতা আছে, আরো বড় বড় সেচ পরিকল্পনা আমরা গ্রহণ করেছি। আমরা যে সমস্ত পরিকল্পনা দিয়েছি সেগুলির অনুমোদন আমরা সেই ভাবে পাচ্ছি না, টাকার কথা তো আরো দূরের কথা। এই সেচের অগ্রগতির ক্ষেত্রে অতীতের চেয়ে আমরা অনেক বেশি সেচ এলাকা বাড়াতে পেরেছি। আগামী দিনে আমাদের যে পরিকল্পনা আছে তাতে আরো অনেক বেশি জমিতে সেচ দিতে পারব। ইতিমধ্যে আই আর ডি পি. এন আর ই পি'র মাধ্যমে পুকুর সংস্কার করে নতুন কিছু জমিতে সেচ দিয়ে রবি শস্য বাড়াতে সক্ষম হয়েছি। স্যার, আজকে সার প্রয়োগের ক্ষেত্রে আমরা দেখছি ওদের সময়ে ১৯৭৭-৭৮ সালে যে সার প্রয়োগ হত ১৯৮৪-৮৫ সালে সার প্রয়োগের ক্ষেত্রে অনেক অগ্রগতি হয়েছে। ১৯৭৭-৭৮ সালে ১ লক্ষ ৭২ হাজার মেট্রিক টন সার প্রয়োগ হত, সেখানে ১৯৮৪-৮৫ সালে ৪ লক্ষ ৬ হাজার মেট্রিক টন সার প্রয়োগ হয়েছে। আমাদের আমলে যেখানে চাষী এই সারকে আরো বেশি ব্যবহার করছে সেখানে ওরা চেষ্টা করছে একচেটিয়া পুঁজিপতি যাদের উমেদারী করা ছাড়া এক পা চলতে পারে না সেই আই এম এ'র শর্ত অনুসারে যে টাকা ভর্তুকি সারে দেবার কথা সেই ভর্তুকি না দিয়ে আজকে সারের দাম বৃদ্ধি করেছেন। আমরা আশা করব এই সম্পর্কে ওরা উপযুক্ত কথা বলবেন। কার স্বার্থে ওরা সারের দাম বৃদ্ধি করলেন এই সম্পর্কে হাউসে বলবার চেষ্টা করবেন। এইভাবে শুধু সার, সেচের কথা নয়, সবচেয়ে বড় প্রশ্ন হচ্ছে দরের প্রশ্ন। পাট নিয়ে আমাদের দেশে প্রায় ৪০ লক্ষ পরিবার বেঁচে আছে, সেই পাটের দর আজকে কোথায় নিয়ে গিয়ে নামিয়েছে। পাট গোটা ভারতবর্ষের একটা বিরাট সম্পদ, সেখানে শুধু ৪০ লক্ষ পরিবারের বাঁচার স্বার্থে নয়, ভারতবর্ষের বৈদেশিক মুদ্রা আনার স্বার্থে এই পাটের দাম দেওয়া উচিত। সেজন্য আমরা বার বার জাতীয়করণের প্রস্তাব দিয়েছি, সেদিক থেকে কোনও বক্তব্য ওরা বলতে চাননি। ধান আমরা নিজেরা চাষ করি, এফ সি আই সংস্থাকে ধান কেনার জন্য ঠিক করে দিয়েছি। যখন ধান বাজারে উঠছে তখন এফ সি আই থাকবে বহুদূরে, পশ্চিমবঙ্গের একচেটিয়া পুঁজিপতি ব্যবসাদারদের স্বার্থকে রক্ষা করার জন্য তখন ধান কেনাটাকে তারা বন্ধ রেখে দেয়। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলতে চাই ওরা বিভিন্নভাবে আমাদের বিরোধিতা করছে, বিভিন্ন চাষের ক্ষেত্রে আমাদের সঙ্গে অসহযোগিতা করছে, আমরা তার পাশে দাঁড়িয়ে গ্রামাঞ্চলের পাট্টাদার, ছোট চাষীদের স্বার্থের দিকে লক্ষ্য রেখে সামগ্রিকভাবে সমস্ত সাহায্য তাদের হাতে পৌছে দিয়ে ফসল উৎপাদন বাড়াবার জন্য চেষ্টা করছি। আমরা আশা রাখি আগামী দিনে আমাদের যে সমস্ত পরিকল্পনা আছে এর মধ্য দিয়ে চাষীদের স্বার্থকে রক্ষা করতে পারব, ফলন বাড়াতে পারব। এই কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি রেখেছেন তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-05 – 5-15 P.M.]

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আজকে কৃষিমন্ত্রী কৃষি বিভাগের বাজেট যেটা উত্থাপন করেছেন তার উপরে আমি যে কাটমোশন দিয়েছি সেটা মুভ করে মন্ত্রী মহাশয় যে বক্তব্য রেখেছেন সে সম্বন্ধে কয়েকটা কথা বলতে চাই। মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আপনি জানেন আমাদের রাজ্যের চাষের জমির পরিমাণ হচ্ছে ১ কোটি ৩৮ লক্ষ একর এবং যেটা আমাদের রাজ্যের ভৌগলিক আয়তনের ৬০ শতাংশ। ১৯৬৪-৬৫ সালে যেটা ছিল ১ কোটি ১৫ লক্ষ একর এখন সেটা হয়েছে ১ কোটি ৩৮ লক্ষ একর। ১৯৫১ সালে চাষী পিছু জমির পরিমাণ ছিল ০.৮৩ একর। আজকে চাষীর হাতে মোটামুটি কত জমি যাচ্ছে সেটা যদি দেখি তাহলে দেখব ১৯৭৭-৭৮ সালে যেখানে উৎপাদন হয়েছে ৯০ লক্ষ টনের মতো সেখানে ১৯৮৪-৮৫ সালে উৎপাদন হল ৬০ লক্ষ টনের মতো চাল। অবশ্য আপনারা বলেছেন এটা খরার বছর। খরা, বন্যা, ভূমি সংস্কার-এর মাধ্যমে যে যন্ত্রণা আপনারা পেলেন সেখানে উৎপাদন কত হয়েছে? মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, পশ্চিমবাংলার জনসাধারণের মোট খাদ্যের যে চাহিদা তাতে দেখছি প্রায় ৬০০ কোটি টাকার খাদ্য আমাদের বাইরে থেকে আমদানি করতে হয়। আমাদের ভূমি সংস্কারের যে নীতি রয়েছে এবং ফ্রাগমেনটেশন অব ল্যাণ্ড যে ভাবে রয়েছে তাতে দেখছি ১ হাজার কোটি টাকার খাদ্যশস্য আমাদের বাইরে থেকে আনতে হবে। চাষীদের হাতে যে জমি আছে তাতে দেখছি ৩৪ লক্ষ পরিবারের হাতে কোনও জমি নেই—অর্থাৎ তাদের জন্য আমরা জমির ব্যবস্থা করতে পারিনি। সরকারের হাতে বিভিন্ন ভাবে যে উদ্বৃত্ত জমি এসেছে বিভিন্ন আইন অনুযায়ী—যেমন ১৯৫৩ সালের এস্টেট অ্যাকুইজিশন অ্যাক্ট, ১৯৫৫ সালের ল্যাণ্ড রিফর্মস অ্যাক্ট—তাতে সিলিং থেকে যেটা উপলব্ধি করতে পারছি তাতে দেখছি উদ্বৃত্ত জমি যেটা আছে সেটা সংগ্রহ করতে পারলে তার পরিমাণ হত ৩৫ লক্ষ একর। কিন্তু বাস্তব অবস্থাতে দেখছি ১৯৫৩ সাল থেকে ১৯৮৩ সালের মধ্যে ওই দুটি আইনে মাত্র ১২ লক্ষ ২০ হাজার একরের মতো জমি সরকারের হাতে এসেছে। আমাদের দেশে যে জমি রয়েছে সেটা উদ্ধার করতে পারলে অতিরিক্ত ফসল আমরা ফলাতে পারতাম। ডাঃ জয়নাল আবেদিন বলেছেন আমাদের দেশের জনসংখ্যার প্রায় ৩০ শতাংশ কৃষক সমাজ ভুক্ত আর জাপানে ধান চাষের মোট জমির পরিমাণ হচ্ছে ৮০ লক্ষ একর। আর সেই জমিতে একর পিছু বার্ষিক যে ধান উৎপন্ন হয় তার পরিমাণ হচ্ছে ৫ হাজার ২০০ কে.জি.। আর এক একটি কৃষক পরিবারের জোত জমির পরিমাণ হচ্ছে ৪ একর। এই জোত জমি থেকে একজন কৃষকের বার্ষিক আয় হচ্ছে ১ লক্ষ টাকার মতো। এই সমীক্ষাটা কয়েকদিন আগে আমাদের একটা কাগজে বেরিয়েছিল। সেইখানে আমাদের দেশের চাষীদের আমরা ঠিকমতো উপযুক্ত বীজ দিতে পারিনি। যে সমস্ত সামগ্রী দেওয়া প্রয়োজন সেগুলি আমরা যথাযথভাবে দিতে পারিনি। বর্গাদার থেকে আরম্ভ করে সরকার বিভিন্ন ভাবে চাষীদের যেসব সুযোগ সুবিধা দিচ্ছেন পরিবর্তে সেই জমিতে কতটা ফসল উৎপাদন হচ্ছে তার একটা হিসাব করে দেখুন। কৃষকদের মান উন্নয়নের জন্য আপনারা অনেক কিছু দিচ্ছেন, কিন্তু প্রকৃত ভাবে কৃষক কতটা ফসল ঘরে তুলে আনতে পারছে সেটা একটু দেখুন এবং প্রকৃত ভাবে তাদের মান উন্নয়ন হচ্ছে কিনা সেটা দেখুন। আপনারা অনেক কিছুই চেষ্টা করছেন, কিন্তু তাদের মান উন্নয়ন ক্রমশই হ্রাস পাচ্ছে, ডেটেরিয়রেট করে যাচ্ছে। আমাদের উন্নয়নশীল বীজ

দেবার কথা। পাটের উৎপাদন বেড়েছে। আগেকার দিনেও কম পাট উৎপাদন হত না, সে সময় এখনকার চেয়ে কোনও অংশেই কম উৎপাদন হত না। মন্ত্রী মহাশয় বলেছেন বর্তমা বিজ্ঞান ও প্রযুক্তি বিদ্যাকে আমরা কাজে লাগাতে পেরেছি। আজকে বিভিন্ন রকম কীটনাশক ওষুধ বেরিয়েছে এবং বিভিন্ন পরিপূরক ব্যবস্থাও হয়েছে। মাননীয় জয়নাল সাহেব ক্ষুদ্র সেচে কথা বলেছেন। সেই পরিপ্রেক্ষিতে আমি বলছি সেচ ব্যবস্থায় পঞ্চায়েত, সমবায়, ভূমি সংস্কার আইন সব কিছুই যুক্ত হয়ে যাচ্ছে। এই অবস্থায় পাট, ধান, গম ইত্যাদি অন্যান্য কৃষিজাত দ্রব্যের সহায়ক মূল্য চাষী পাচ্ছে কিনা সেটা দেখতে হবে। আমরা দেখতে পাচ্ছি চাষীদের সহায়ক মূল্য থেকে বঞ্চিত করা হচ্ছে। এই অবস্থার উন্নতি করার জন্য যে ব্যবস্থা কর দরকার, সেই সব সুযোগগুলি ঠিকমতো ভাবে চাষীদের হাতে পৌঁচ্ছছে না।

[5-15 – 5-25 P.M.]

১৯৬৪-৬৫ সালে আমরা দেখেছি রাসায়নিক সার বিলিবন্টন হয়েছে ১ লক্ষ ৪ হাজার টনের মতন এবং তার সঙ্গে পচাই সার বা কমপোজড সারও রয়েছে। ১৯৬৪-৬৫ সালের পর আজকে তার থেকে অবস্থার নিশ্চয় আরো উন্নতি হওয়া দরকার। এখন আমরা কি দেখছি? এখন আপনারা চাষীদের বলে দিচ্ছেন জমি নিয়ে ব্যাঙ্কের কাছে যাও, সেখানে গেলে লোন পাবে। সেখানে তাদের কোনওরকম সহায়তার প্রশ্ন আসছে না। সেখানে প্যাডি উইভার থেকে আরম্ভ করে, এম. বি. প্লাউ যেটা হচ্ছে উন্নত মানের লাঙল বিলির ব্যবস্থা ছিল সেখানে এ ছাড়া হুইল হো, স্প্রেয়ার, পাওয়ার ডাস্টার ইত্যাদি বিলির ব্যবস্থা ছিল। আর আজকে আমরা দেখছি শুধু মিনিকিট দিয়েই আপনারা ক্ষান্ত হয়ে যাচ্ছেন। আর এই মিনিকিটও চাষীদের হাতে সময় মতো পৌঁছাচ্ছে না—ধানের বীজ গম চাষের সময় দেওয়া হচ্ছে, গমের বীজ ধান চাষের সময় দেওয়া হচ্ছে, পাটের বীজের ক্ষেত্রেও সেই একই অবস্থা। এই মিনিকিট বন্টনের ক্ষেত্রে এই দপ্তর ঠিকভাবে কাজ করতে পারছেন না ফলে পরিকল্পনাগুলি বানচাল হয়ে যেতে বসেছে। এরপর আমি আর একটি কৃষিপণ্য—আলুর কথায় আসি পশ্চিমবঙ্গে যা আলু চাষ হয় তা পশ্চিমবঙ্গের হিমঘরগুলিতে রাখার জায়গা নেই। সেখানে আপনি কৃষির উন্নয়নের ব্যাপারে যে নীতি নির্ধারণের কথা বলেছেন সেই নীতি নির্ধারণের ব্যাপারে ঠিকমতো কাজ হচ্ছে না। সেখানে উপকরণগুলি যথাসময়ে না দেবার জন্য কৃষকরা ক্ষতিগ্রস্ত হচ্ছে। সেখানে চাষীরা যে সহযোগিতা সরকারের কাছ থেকে পেতে চায় সেই সহযোগিতা তারা পাচ্ছে না। আপনি বলেছেন, ডিসট্রেস সেল হবে না, ডিসট্রেস সেল কনট্রোল করা হয়েছে, সেখানে চাষীদের কাছ থেকে সরকার মাল নিয়ে নেবে। কিন্তু এই সুবিধা চাষীদের কাছে পৌঁছাচ্ছে না। সেখানে চাষের জন্য চাষীদের যে টাকা ব্যয় হয় সে টাকাও তাদের ওঠে না ফলে তারা ঋণগ্রস্ত হয়ে যায়, ব্যাঙ্কের ঋণ তারা শোধ করতে পারে না। এর ফলে কৃষিতে একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে। এর পর স্যার আমি অন্য একটি প্রসঙ্গে আসি। আগে কৃষির ব্যাপারে তথ্য নেওয়ার জন্য কৃষি দপ্তর এবং ব্যুরো অব অ্যাপলায়েড ইকনমিক্স—এই দুটি জায়গা থেকে তথ্য নেওয়া হ'ত এবং সেখানে এই দুটি তথ্যের মধ্যে অনেক ফারাকও থাকত। কৃষি দপ্তর এক রকম তথ্য দিত, ব্যুরো অব অ্যাপলায়েড ইকনমিক্স আর এক রকম তথ্য দিত। ১৯৮৩-৮৪ সাল থেকে দেখতে পাচিছ এই দুটি সংস্থা ভাই ভাই অবস্থায় চলে গিয়েছেন এবং তাদের এই সহাবস্থানের জন্য সেখানে আর এই

পার্থক্য লক্ষ করা যাচ্ছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের কৃষি জমিতে ফসল রক্ষা করার যে ব্যবস্থা এবং কীটনাশক ওষুধ বিভিন্ন ভাবে দেওয়া হচ্ছে, সেটার যে কৃত্রিম অভাব বিভিন্ন সময়ে সৃষ্টি হয় এবং এটার পরিপ্রেক্ষিতে অনেক জায়গায় কি অবস্থার সৃষ্টি হয়, সেটা একটু লক্ষ্য করবেন। সেই পরিপ্রেক্ষিতে কৃষিজাত দ্রব্য সামগ্রী উৎপন্ন ফসলের জন্য সমবায় ভিত্তিক যে চিন্তা ভাবনা সেটা আজকে কৃষক সমাজ পাচ্ছে না। এই সব বিভিন্ন কারণে এই বাজেট বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সাত্বিককুমার রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় কৃষিমন্ত্রী যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করে কিছু বলতে চাই। কিছুক্ষণ ধরে বিরোধী পক্ষের সদস্যদের কথা শুনলাম তাতে তাঁরা বলেছেন যে আমাদের সময়ে নাকি কিছুই হয়নি, কৃষি উৎপাদন ব্যাহত হয়েছে। আমি তার উত্তর দেব। এটা ঠিক কৃষির ব্যাপারে, কৃষির সঙ্গে যুক্ত সেচের যে কোঅর্ডিনেশন, এটা বিশেষ ভাবে হওয়া উচিত। যাই হোক, আমাদের আমলে যে কৃষি উন্নতি হয়েছে সেটা আমি পরিসংখ্যান দিয়ে প্রমাণ করে দিচ্ছি। আপনারা বলছেন কৃষি উৎপাদন করতে গেলে ভালো বীজ, সার দরকার, এটা সবাই জানে। আপনাদের আমলে সারের জন্য সার পরীক্ষাগার ছিল? ছিল না। বামফ্রন্ট সরকারের আমলে সারের পরীক্ষাগার হয়েছে। বীজের ব্যাপারে যাতে ভালো ভাবে বীজ পরীক্ষা হয়, সেই সমস্ত ব্যবস্থা এই সরকার নিয়েছেন। মিনিকিটের ব্যাপারে অনেকে বললেন, আপনাদের সঙ্গে আমাদের নিশ্চয়ই দৃষ্টিভঙ্গির তফাত আছে, মিনিকিট, যারা নিজে হাতে চাষ করে, যারা গরিব মানুষ এই সরকার চায় তাদের মিনিকিট দিয়ে যাতে ভাল ভাবে তারা ফসল উৎপাদন করতে পারে, তার জন্য মিনিকিট বিলি করার ব্যবস্থা করা হয়েছে। আপনারা যেটা বলছেন, এটা ভুল কথা, বামফ্রন্ট সরকারের সময় কৃষি উৎপাদন বেড়েছে। এক কথায় পরিসংখ্যান দিয়ে বলছি, চালের ব্যাপারে ফার্স্ট ফাইভ ইয়ার প্ল্যানের সময়কালে ১৯৫১-৫২ থেকে ১৯৫৫-৫৬ সাল পর্যন্ত রাইস প্রডাকশন হয়েছে ৪১.৭৭ লাখ মেট্রিক টন, প্রডাকশনের হার ১০২৭ কে. জি. পার হেক্টর। সেকেন্ড ফাইভ ইয়ার প্ল্যানের সময় কালে ১৯৫৬-৫৭ সাল থেকে ১৯৬০-৬১ সাল পর্যন্ত ৪৫.২০ লাখ মেট্রিক টন, প্রডাকশনের হার ১০৩৮ কে.জি. পার হেক্টর। থার্ড ফাইভ ইয়ার প্ল্যানের সময়কালে ১৯৬০-৬১ সাল থেকে ১৯৬৫-৬৬ সাল পর্যন্ত চাল উৎপাদন হয়েছে ৫০.৩৯ লাখ মেট্রিক টন, প্রডাকশনের হার ১১০৯ কে.জি. পার হেক্টর। ফোর্থ প্ল্যান, ১৯৬৯-৭০ থেকে ১৯৭৩-৭৪ সাল পর্যন্ত চাল উৎপাদন হয়েছে ৬০.৪৪ লাখ মেট্রিক টন, ১১৯৬ কে.জি. পার হেক্টর। ফিফথ প্ল্যানে ১৯৭৪-৭৫ সাল থেকে ১৯৭৮-৭৯ সাল পর্যন্ত প্রডাকশন হয়েছে ৬৭.০৬ লাখ মেট্রিক টন, প্রডাকশনের হার ১২৭৮ কে.জি. পার হেক্টর। সিক্সথ ফাইভ ইয়ার প্ল্যান ১৯৮০-৮১ সাল থেকে ১৯৮৪-৮৫ সাল পর্যন্ত প্রডাকশন হয়েছে ৬৮.৫৮ লাখ মেট্রিক টন, প্রডাকশনের হার ১৩.২৮ কে.জি. পার হেক্টর। এতেই প্রমাণ হচ্ছে আমাদের সময় প্রডাকশনের হার বেড়েছে কি বাড়েনি। এর মধ্যে দুবার খরা হয়েছে, একবার ভয়াবহ বন্যা হয়েছে, তারপর পামরী পোকার উৎপাত হয়েছে। এই সব কথা চিন্তা করে আপনারা বক্তব্য রাখেননি। সেই জন্য আপনাদের চিন্তা করতে বলছি, আমাদের সময়ে কৃষিতে উৎপাদনের হার বেড়েছে, কমেনি। শুধু সার ব্যবহার করলেই হবে না, সুষম সার ব্যবহার যাতে বৃদ্ধি পায় সেদিকে এই সরকার নজর দিচ্ছেন। ১৯৮৩-৮৪ সালে এই রাজ্যে

সুষম সার ব্যবহারের হার দাঁড়িয়েছে ৩০ ভাগ, নাইট্রোজেন ১০ ভাগ, ফসফেট এবং পটাশ সাত ভাগ। গত বছর এইরাজ্যে ৩ লক্ষ ৬৯ হাজার মেট্রিক টন উদ্ভিদ খাদ্য সার হিসাবে কৃষকরা ব্যবহার করেছে। এটাও একটা সর্বকালীন রেকর্ড। ১৯৮৪-৮৫ সালে মোট সার ব্যবহার করা হয়েছে রবি ফসলে ২ লক্ষ ৫৪ হাজার মেট্রিক টন। ১৯৮৪-৮৫ সালে খারিফে এক লক্ষ ৫২ হাজার ৮২৩ টন ব্যবহার হয়েছে।

[5-25 – 5-35 P.M.]

১৯৮৫-৮৬ সালে খারিফের ক্ষেত্রে ১ লক্ষ ৫২ হাজার ৮২৩ টন সার ব্যবহার হয়েছে। আর ১৯৮৫-৮৬ সালে রবি ফসলের জন্য সার ব্যবহারের লক্ষ্য মাত্রা ছিল ২ লক্ষ ৯৮ হাজার ১০ কে.জি.। বর্তমানে সার ব্যবহারের ক্ষেত্রে—কেমিক্যালস—নানা রকম অপ-প্রচার শুরু হয়েছে। এ বিষয়ে কৃষি বিভাগের পক্ষ থেকে চাষীদের বোঝাতে হবে। কীটনাশক ওষুধ এবং সার পরীক্ষাগার তৈরি হয়েছে বর্ধমান, টালিগঞ্জ, মেদিনীপুর, বহরমপুর, কুচবিহার, কালিংপঙ, মালদহতে। কেবল টালিগঞ্জ এবং বর্ধমানে কংগ্রেস আমলে পরীক্ষাগার ছিল। বাকি সবগুলি বামফ্রন্টের কীর্তি। এবারে আমি আলু চাষের কথায় আসছি। সর্বভারতীয় ক্ষেত্রে মোট চাষ যোগ্য জমির ১৮% জমিতে আলু চাষ হয়। মোট আলু উৎপাদনের ২৫% পশ্চিম বাংলায় উৎপাদন হয়। ১৯৮৩-৮৪ সালে সারা ভারতবর্ষে ১২১ লক্ষ মেট্রিক টন আলু উৎপাদন হয়েছিল, সেখানে পশ্চিমবঙ্গে ৩০.৬ লক্ষ মেট্রিক টন আলু উৎপাদন হয়েছিল। ফলে আজকে অন্যান্য রাজ্যে পশ্চিমবঙ্গ থেকে আলু সরবরাহ করা হচ্ছে। এবারে আমি পাট চাষের কথায় আসছি। ভারতবর্ষের মোট পাট উৎপাদনের ৬৬% পশ্চিমবঙ্গে উৎপাদন হয়। কিন্তু পশ্চিমবঙ্গের পাট চাষীরা পাটের ন্যায্য মূল্য পায় না। অথচ কংগ্রেসি সদস্যরা এ বিষয়ে কোনও কথা এখানে উল্লেখ করছেন না। পশ্চিমবঙ্গের পাটচাষীরা গতবার কিভাবে মার খেয়েছে তা আমরা জানি, এই সভার সকল সদস্যই জানেন এবং এটা নিয়ে এখানে অনেক আলোচনা হয়েছে। যদি কেন্দ্রীয় সরকার পাটের মূল্য ঠিক করে না দেন—আগাম ন্যায্য মূল্য যদি নির্ধারণ না করা হয় তাহলে আমি কৃষি-মন্ত্রীকে অনুরোধ করছি যে, তিনি পশ্চিমবঙ্গে পাট চাষ কমিয়ে সেই জমিতে অন্য ফসল ফলাবার চেষ্টা করুন। কারণ চাষীরা যদি গত-বারের মতো প্রতিবার ক্ষতিগ্রস্ত হয় তাহলে রাজ্যের পক্ষে সেটা ক্ষতিকারক। বর্তমানে পশ্চিমবঙ্গে পান চাষ নিয়েও চিন্তা ভাবনা এবং পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। ইতিপূর্বে কংগ্রেস আমলে কোনও দিন ওঁরা পান চাষ নিয়ে কোনও কথা ভাবেন নি। নিজেরা যদিও খুবই পান খান, কিন্তু পান চাষীদের জন্য কোনও চিন্তা ভাবনা করেন না। বামফ্রন্ট সরকারই প্রথম এই রাজ্যের পান চাষীদের কথা চিন্তা করেছেন। এ কথা আজকে ভুলে গেলে চলবে না। ফলে পান চাষ এবং চাষীদের যথেষ্ট উন্নতি ঘটেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট সরকার এ বছর ২৩ লক্ষ একর জমিতে রবি ফসল চাষের কথা ঘোষণা করেছেন। এই পরিপ্রেক্ষিতে ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের বিনামূল্যে ৪ লক্ষ ৪৬ হাজার মিনিকিট বিতরণ করছেন, এটা খুবই আনন্দের কথা। এটাও বামফ্রন্ট সরকারেরই অবদান। কংগ্রেস আমলে কখনো এই ভাবে মিনিকিট বিতরণ করা হয় নি। ওঁরা মিনিকিট দিতেন জোতদারদের, কারণ ওঁরা নিজেরাই এক একজন জোতদার। ওঁরা গরিব চাষীদের কেবল শোষণ করতেই জানতেন, তাদের সাহায্য করতেন না। আমরা তাদের সব রকমের সাহায্য দিচ্ছি। গরিব চাষীদের

সাহায্য করার জন্য শস্য বিমা চালু করা হয়েছে। তবে এটা কেন্দ্রীয় সরকারের বা ব্যাঙ্কের নিয়ম অনুযায়ী চালু করা হয়েছে বলে এর মধ্যে কিছু ত্রুটি রয়ে গেছে। সেই দিকে আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিভিন্ন ব্যাঙ্ক এবং সমবায় ব্যাঙ্কের কাছ থেকে চাষীরা ঋণ নিয়ে চাষ করার পরে যদি তারা ক্ষতিগ্রস্ত হয়, তাদের ফসলে যদি পোকা লাগে, এবং সেটা যদি ব্যাপক এলাকা ভিত্তিক হয় তবেই তারা ইনসিওরের টাকা আদায় করতে পারে এবং সে ক্ষেত্রেও ব্যাঙ্কের ঋণ শোধ হবার পরে যেটুকু উদ্বৃত্ত থাকবে সেটুকুই চাষী পাবে। কিন্তু যদি কোথাও অংশ বিশেষ ক্ষতিগ্রস্ত হয় তাহলে সে অংশের চাষীরা বিমার সুযোগ পাবে না, তারা বঞ্চিত হবে। পামরি পোকার আক্রমণে আমরা দেখছি একটা এলাকার কোনও একটা অংশ যেখানে ক্ষতিগ্রস্ত হচ্ছে সেই অংশের চাষীরা বিমার সুযোগ পাচ্ছে না। এ ব্যাপারে আমাদের কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করার প্রয়োজন আছে। অথচ আজকে এ ব্যাপারে বিরোধীরা বামফ্রন্ট সরকারকে দোষ দিচ্ছেন! এইভাবে বহু চাষী আজকে ক্ষতিগ্রস্ত হচ্ছে, কিন্তু তারা বিমার সুযোগ পাচ্ছে না। দিনের পর দিন এই জিনিস চলতে পারে না। এ বিষয়ে অবিলম্বে কেন্দ্রীয় সরকারের ওপর চাপ সৃষ্টি করার প্রয়োজন রয়েছে। যেখানে যতটুকু ফসল নষ্ট হবে সেখানে ততটুকুর জন্যই বিমার সুযোগের ব্যবস্থা করতে হবে। চাষীদের ক্ষতিপূরণ দিতে হবে। এ বিষয়ে আজকে আমাদের বিশেষ ভাবে চিন্তা করতে হবে। আমি আর একটি কথা বলতে চাই। পশ্চিমবঙ্গে আখ চাষ দিনের পর দিন পিছিয়ে যাচ্ছে। আমি বিশেষভাবে বলছি, আমরা জানি, বীরভূমে এবং মুর্শিদাবাদ জেলায় আখ চাষের জন্য সুগার মিলগুলি তৈরি হয়েছে। এর আগে চাষের জন্য এরিয়া বেঁধে দেওয়া হয়েছিল যাতে আখ চাষ হয়। সেইজন্য ওয়েস্ট বেঙ্গল সুগার ইণ্ডাস্ট্রিস করপোরেশনের চেয়ারম্যান করা হয়েছিল এগ্রিকালচারাল সেক্রেটারিকে। কিন্তু আমরা কি দেখতে পাচ্ছি, সেই আখ চাষ কমিয়ে দিয়ে কিছু পোরশন আখ চাষ করা হচ্ছে। এইভাবে যদি আখ চাষ কমিয়ে দেওয়া হয় তাহলে চিনি শিল্প প্রচুর মার খেয়ে যাবে। এই পশ্চিমবঙ্গে আখ চাষ করতে গেলে আমার প্রস্তাব হচ্ছে শুধু চৈত্র মাসেই আখ চাষ করলেই হবে না, অক্টোবর মাসেও আখ চাষ করতে হবে। সমস্ত চাষীরা একই জমিতে আখ চাষ করলে অন্য ফসল পায় না বলে উৎসাহিত হয় না। অক্টোবর মাসে আখ চাষ করা হয় এবং সাইডে বাই-প্রডাক্ট হিসাবে যদি আলু চাষ করা হয় তাহলে চাষীরা আলু এবং আখ দুই ফসল পেয়ে যাবে। সুতরাং আপনি এই সম্পর্কে চিন্তা-ভাবনা করুন। বাই-প্রডাক্ট হিসাবে আলু এবং জিরার চাষ যদি হয় তাতে চাষীরা উদ্বুদ্ধ হবে এবং এই চাষে এগিয়ে আসবে। আমি আর একটি কথা বলছি, আমি শুনেছিলাম যে কেন্দ্রীয় সরকার বাঁকুড়া, পুরুলিয়া, বীরভূম এবং মেদিনীপুর এলাকায় এরিয়াল ফটো সার্ভে করেছিলেন কোথায় কত জল আছে, সার্ফেস ওয়াটার কত, আন্ডারগ্রাউণ্ডে কত জল আছে। এই যে ফটো সার্ভে করেছিলেন এ ব্যাপারে কি আপনার কাছে কোনও খবর আছে? যদি থাকে তাহলে আপনি বলবেন। দক্ষিণ বঙ্গ বিশেষ ভাবে খরা কবলিত এলাকা। পুরুলিয়া, বাঁকুড়া, বীরভূম প্রভৃতি জেলায় সেন্ট্রাল গভর্নমেন্ট এত টাকা খরচ করে যে সার্ভে করলেন তার ফল কি হল তা আমরা দেখতে চাই। আণ্ডারগ্রাউণ্ডে যদি সোর্স অফ ওয়াটার পায় তাহলে ঐসব এলাকার মানুষ ফসলে বহু উপকৃত হবে এবং গরিব কৃষকেরা বেঁচে যাবে। আর একটি কথা আমি বলছি, কংগ্রেসিরা তো বহুদিন পশ্চিমবঙ্গে রাজত্ব করলেন কিন্তু কৃষকদের কথা কি আপনারা চিন্তা করেছিলেন? কিন্তু এই গভর্নমেন্ট কৃষি পেনশনের

ব্যবস্থা করেছেন। আপনারা চাকরি করে রিটায়ার করবেন, তারপর আপনাকে পেনশন দিতে হবে। কিন্তু গরিব কৃষকেরা যখন বৃদ্ধ হবে তখন এরা কি না খেতে পেয়ে মরে যাবে? এ হতেই পারে না। বামফ্রন্ট সরকারের এই দৃষ্টিভঙ্গি নয়, আপনাদের সঙ্গে আমাদের দৃষ্টিভঙ্গির তফাত আছে, তাই বামফ্রন্ট সরকার কৃষকদের জন্য পেনশনের ব্যবস্থা করেছেন। আমি এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানাতে চাই, ৪-৫ মাস ধরে কৃষকেরা পেনশন পায় না, যাতে নিয়মিত অর্থাৎ প্রতি মাসে পেনশন যাতে পায় তারজন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেবার জন্য আমি আপনাকে বিশেষ ভাবে অনুরোধ করছি। এছাড়া আর একটি কথা বলার আছে। যে সমস্ত সার এবং মিনিকিট বিলি করা হয় সেটা পঞ্চায়েতের সঙ্গে আপনার ডিপার্টমেন্টের সঙ্গে যৌথ লিস্ট করতে বলুন এবং সেই লিস্টটা পঞ্চায়েতে টাঙিয়ে দেবার ব্যবস্থা করুন। এর ফলে লোকেরা বুঝবে যে ঠিকমতো বিলি করা হচ্ছে এবং এর ঠিকমতো প্রয়োগ করা হচ্ছে। আমি এই প্রসঙ্গে আর একটি কথা বলতে চাই, এই বামফ্রন্ট সরকারের আমলে কৃষিতে যে অগ্রগতি হয়েছে এ সর্ম্পকে কোনও সন্দেহ নেই। এখানে বলা হয় যে কৃষির আয়তন বেড়ে গেছে। কিন্তু আমার কথা হচ্ছে কৃষির আয়তন কমে গেছে। কারণ অনেক জায়গায় কলকারখানা তৈরি হচ্ছে, অনেক জায়গায় বাড়ি ঘর তৈরি হচ্ছে কারণ পপুলেশন বেড়েছে। তাই বাধ্য হয়ে কৃষকের জমি এনক্রোচ হচ্ছে, ফলে আয়তন কমে যাচ্ছে। এ সত্ত্বেও প্রডাকশন যথেষ্টভাবে বেড়েছে। এছাড়া সরষে চাষের প্রচুর উন্নতি হয়েছে একথা অস্বীকার করে লাভ নেই। এই বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলায় কৃষির অনেক উন্নতি করেছে এবং করবে। একটা লোকও না খেতে পেয়ে মরবে না এবং কাউকে না খেতে দিয়ে মরতে দেবে না। আপনারা কাঁচকলা খাইয়েছিলেন লোকদের। কিন্তু এই বামফ্রন্ট সরকার কাউকে কাঁচকলা খাওয়াবে না। এই কথা বলে এই বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-35 – 5-45 P.M.]

**ডাঃ সুশোভন ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকের এই যে কৃষি বাজেট মাননীয় মন্ত্রী মহাশয় পেশ করেছেন সে সম্বন্ধে তাঁর অবগতির জন্য দু-চারটি কথা বলছি। ১৯৭৬-৭৭ সাল আর ১৯৮৪-৮৫ সালে উনি দেখিয়েছেন যে গম উৎপাদন কমেছে শতকরা ২০ ভাগ, ডাল জাতীয় শস্যের উৎপাদন কমেছে শতকরা ১০ ভাগ, আখের উৎপাদন কমেছে শতকরা ১০ ভাগ। ধানের উৎপাদন বেড়েছে শতকরা ৩০ ভাগ। আলু প্রায় দ্বিগুণ হয়েছে, চা ও পাট বেড়েছে। ১৯৬০-৬১ সালে যা হত এ বছর তার দ্বিগুণ হয়েছে, আমরা সব মেম্বাররাই সেটা স্বীকার করছি। কিন্তু এই দ্বিগুণ হওয়ার পিছনে আমাদের সরকারি চেষ্টা কতখানি আছে সেটাও বিবেচনার ব্যাপার। আমি একটি একটি করে আপনার ডিপার্টমেন্টের কয়েকটি কথা বলছি। আপনি এই যে সিড কর্পোরেশন তৈরি করেছেন এই সিড কর্পোরেশনের কি কাজ? এই সিড কর্পোরেশন পশ্চিমবঙ্গের মানুষকে কতখানি দিতে পেরেছে? অনেক খোঁজ করে যা জানতে পেরেছি, যে আপনার যে সব অফিসার আছেন তাঁরা আপনাকে অনেক সাহায্য করে থাকেন কিন্তু তাঁদের সাহায্যটা অফিসের ফাইলের মধ্যে নিবদ্ধ না থেকে যদি সত্যিকার সিড তৈরি করে চাষীদের দিতে পারতেন তাহলে আপনার সম্মানটা আরও উপরে উঠত। এই সিড কর্পোরেশন অফিসাররা কি বলতে পারেন যে রাজ্যের বোরো চাষে

যে পরিমাণ তৈরি বীজ দরকার হয় এই সিড কর্পোরেশন তার কতখানি দিতে পেরেছেন? পাটের বীজ কতখানি দিতে পেরেছেন? আমার মনে হয় উনি যে পরিসংখ্যান দেবেন তা দেখে সবাই দুঃখিত হবে। এবার আমি সারের ব্যাপারে আসছি। সারের সম্বন্ধে বললে আপনি বলবেন যে ওটা কেন্দ্রীয় সরকারের ব্যাপার। কেন্দ্রীয় সরকারের ব্যাপার হলেও সার বন্টনের যে একটা নীতি আছে সেই নীতিটা হচ্ছে আমন চাষের বেশ কয়েকমাস আগে সারের কতখানি যোগান লাগে সেটা আপনাদের হিসাব দিতে হবে। সে হিসাব কি আমাদের দপ্তর থেকে ঠিক সময়ে যায় বা গেলেও গত ৫ বছর ধরে সার বন্টনের ব্যাপারে যে অসংগতি দেখা যায়, তাতে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব যে উনি একটা উচ্চ পর্যায়ে তদন্ত কমিটি গঠন করুন, তাতে প্রকৃত তথ্য কি তা মানুষের কাছে প্রকাশ পাবে। আমি অনুরোধ করছি যে যদি এই কমিটি গঠন করা হয় তাহলে ফসফেট বিতরণের ব্যাপারটা যেন তাতে স্থান পায়। আপনাকে আমি বিব্রত করতে চাই না, তবে আমি শুনতে পাচ্ছি যে, আপনি রবীন্দ্রনাথের ১২৫তম জন্মজয়ন্তীতে আপনি কিছু প্রোগ্রাম নিয়েছেন। আপনার জেলায়ও শুনছি এই উপলক্ষে প্রোগ্রাম নিয়েছেন। আমি দেখছি, তাঁর প্রতি আপনার শ্রদ্ধা রিসেন্টলি খুব বেড়েছে। কিন্তু আপনি একবার কয়েক বছর আগে বলেছিলেন, 'রবীন্দ্রনাথের অবাস্তব সব কথা আমি ভুলিয়ে দেবো।' যাহোক, রবীন্দ্রনাথের ১২৫তম জন্মজয়ন্তীতে যে তাঁর উপর আপনার বিশ্বাস এসেছে তাতে আমরা সবাই খুশি।

খাদ্য উৎপাদনের যে তালিকা আপনি দিয়েছেন সেটা আমি নিশ্চিত করে জানি যে ওটা জেলা থেকে এসেছে। জেলা থেকে যে তালিকা দেওয়া হয়েছে সেটা ফুলিয়ে-ফাঁপিয়ে দেওয়া হয়েছে। তার উপর রাইটার্স বিল্ডিংস থেকে সেটা আরো ফুলিয়ে-ফাঁপিয়ে এখানে দেওয়া হয়েছে। আপনি যে ৩১ লক্ষ মেট্রিক টন আলু উৎপাদন হয়েছে বলে যেটা বলেছেন, যদি তা হয়ে থাকত তাহলে আমাদের হিমঘরগুলিতে যেখানে ১২ লক্ষ মেট্রিক টন-এর বেশি আলু রাখার জায়গা নেই, সেগুলো ভর্তি থাকত, কিন্তু সেখানে বেশ কিছু হিমঘর খালি রয়েছে। এ ব্যাপারে আমি চ্যালেঞ্জ নিতে পারি। আমি জানিনা, ঐ উৎপন্ন আলু আপনি বা আপনার অফিসাররা কোথায় রেখেছেন! কিন্তু গত মাস থেকে বাজারে আলুর দাম বাড়তে আরম্ভ করেছে। সত্যিই যদি ৩১ লক্ষ মেট্রিক টন আলু উৎপন্ন হ'ত, তাহলে আলুর দাম এইভাবে বাড়ত না। এ ব্যাপারে কয়েকটি কথা স্মরণ করিয়ে দিচ্ছি। গত বছর এখানকার পাট চাষীরা আশার অতীত তাঁদের উৎপন্ন পাটের দাম পেয়েছিলেন। এ কারণে তাঁরা এবার অনেক বেশি পাট চাষ করেছিলেন। কিন্তু দাম পড়ে যাওয়ায় এবার তাঁরা কিভাবে মার খেয়েছেন সেটা সবাই জানেন। কাজেই এবার আলুর ব্যাপারে পাশের রাজ্যগুলি তাঁদের বাঁচিয়ে দিয়েছে। এবারকার আলুর এই দাম দেখে যদি তাঁরা পরের বছর বেশি আলু চাষ করেন, তাহলে পরের বছর আলুর দামও ১৫-২০ টাকায় দাঁড়াবে। ফলে তাঁরা মিনিমাম প্রাইসটুকুও পাবেন না।

স্যার, বাজেট বক্তৃতা সম্বন্ধে বলতে গিয়ে মনে পড়ল—সেন্ট্রাল গভর্নমেন্ট পাটের একটা মিনিমাম প্রাইস বেঁধে দিয়েছিলেন। সেই প্রাইসে না কিনে পাটকলগুলির মালিকরা কুইন্টল কুইন্টল পাট কিনে কোটি কোটি টাকার কালোবাজারি করেছে। আপনারা এর বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেননি। সুতরাং আপনারা কার হাত শক্ত করছেন?

(এ ভয়েস ঃ দামটা কেন্দ্রীয় সরকার বেঁধে দিয়েছিলেন)

আপনারা শ্রমিকদের হাত শক্ত করছেন, না কৃষকদের হাত শক্ত করছেন, নাকি মালিকদের হাত শক্ত করছেন? মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি জানেন যে, আপনার দপ্তর থেকে পাটচাষীদের বলা হয়েছে—তাঁরা যেন এবার কম পাট চাষ করেন। কাজেই সামনের সেপ্টেম্বর-অক্টোবর মাসে এবার এখানে যদি পাট চাষ কম হয়, তাহলে কিন্তু পশ্চিমবাংলার অর্থনীতিতে একটা প্রচণ্ড আঘাত আসবে। সেই সম্পর্কে আপনাদের সতর্ক হওয়া প্রয়োজন আছে। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বলেছেন যে, চা আপনারা দুই গুণ উৎপন্ন করেছেন। কিন্তু সেখানে বিগত ৫০ বছর ধরে নতুনভাবে চা গাছের প্ল্যান্টেশন হচ্ছে না। সেইজন্য ঐ ব্যাপারে আপনাদের সতর্ক করে দিচ্ছি। আপনি ধানের উৎপাদন বেড়েছে বলেছেন। ধানের উৎপন্ন নিশ্চয়ই বেড়েছে।

[5-45 - 5-55 P.M.]

স্যার, রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে অপনারা বলেছেন যে ১৯৮৪-৮৫ সালে ধানের উৎপাদন হয়েছে ৬.১৬ মেট্রিক টন, ১৯৮৬-৮৭ সালে ৯.৭ মেট্রিক টন হবে বলে আপনারা আশা করছেন। এই রকম ধান উৎপাদনের আশা কি করে করছেন সেটা আমি জানিনা। একটা জিনিস আমরা দেখতে পাচ্ছি পশ্চিমবাংলার কৃষি দপ্তর থেকে জানিয়েছেন ধান উৎপাদনের ক্ষেত্রে জাতীয় গড় অপেক্ষা পশ্চিমবাংলা পেছিয়ে আছে। ধান উৎপাদনের ক্ষেত্রে জাতীয় গড় হচ্ছে ১৩.২ কুইন্টাল। সেই ক্ষেত্রে পশ্চিম বাংলার গড় উৎপাদন হচ্ছে ১১.২ কুইন্টাল, তামিলনাড়ুর গড় উৎপাদন ২২.৬ কুইন্টাল, হরিয়ানার গড় উৎপাদন হচ্ছে ২৪.৭ কুইন্টাল, পাঞ্জাবের গড় উৎপাদন হচ্ছে ২৯.৬ কুইন্টাল। ১৯৭০-৭১ সালে ধানের গড় উৎপাদন হয়েছিল ১২.২ কুইন্টাল এবং ১৯৮৪-৮৫ সালে ধানের গড় উৎপাদন হয়েছে ১১.২ কুইন্টাল। তাহলে বলুন কৃষিতে উন্নতি হয়েছে না অবনতি হয়েছে। এই ধানের উৎপাদন বাড়ানো যেত যদি আপনারা বিজ্ঞান সম্মত ভাবে চাষ করাতে পারতেন। যদি অধিক ফলনশীল বীজ বাইরে থেকে জোগাড় করে সেচ দিয়ে চাষ করতে পারতেন তাহলে উৎপাদন বাড়ানো যেত। আপনারা যদি একটা নিয়ম করতে পারতেন যে সেচ এলাকায় চাষীকে অবশ্যই অধিক ফলনশীল ধানের বীজ লাগাতে এবং অসেচ এলাকায় তাকেই জল দেওয়া হবে যে উচ্চ ফলনশীল ধান চাষ করবে। এটা করতে পারলে দেড় গুণ ফলন বেশি পাওয়া যেত। যদি এই দেড় গুণ ফসল পাবার ইচ্ছা থাকে তাহলে রবি মরশুমে এই ধরনের বোরো চাষের ব্যবস্থা করতে পারেন। যেখানে সেচের অভাব আছে সেখানে অধিক ফলনশীল বীজ না লাগাতে পারেন। এবার আমি আখ সম্বন্ধে বলতে চাই। আজকে আখের উৎপাদন এমন জায়গায় দাঁড়িয়েছে যে ২টি চিনির কল বন্ধ হয়ে গেছে। এই চিনি কল বন্ধ হয়ে গেল আখের জন্য সেই আখের উৎপাদন বাড়ানোর কোনও পরিকল্পনা আজ পর্যন্ত নিতে পারেন নি। সেই সঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয়কে আর একটা জিনিস বলতে চাই সেটা কিন্তু কম ব্যাপার নয়। আমাদের সব্জি উৎপাদন সম্পর্কে বলতে চাই, যারা সব্জি উৎপাদন করছে তারা কিন্তু ন্যায্য দাম পাচ্ছে না। যে দামে কৃষকরা সব্জি বিক্রয় করছে তার চার গুণ দামে বিক্রয় হচ্ছে বাজারে। বড় বেশি ফ্যারাক থেকে যাচ্ছে দামের, সেই ব্যাপারে মন্ত্রী মহাশয়কে চিন্তা করতে

বলছি। স্যার, আমি আর একটা কথা বলতে চাই, খাদ্যের অভ্যাস আমাদের বদলাতে হবে। শুধু মাত্র ভাত আর আলু খেলেই হবে না তার সঙ্গে সব্জির যোগান চাই। আমাদের গরিব চাষীদের মুখে ডাল দিতে পারি না। তাদের যাতে ডাল এবং সব্জি দেওয়া যায় সেই ব্যাপারটা একটু চিন্তা করতে হবে। স্যার, আপনি জানেন যে চিনে ৩ জন মানুষ যে খাদ্য খায় আমাদের এই পশ্চিমবাংলার ৫ জন মানুষ তাই খায়। আমরা যতই আশা রাখি না কেন, যতই গলাবাজি করি না কেন তাদের কিছু উন্নতি না করলে কিছু হবে না। স্যার, আমি এই ব্যাপারে আপনাকে আর একটা অনুরোধ জানাছি সেটা হচ্ছে যে, পেঁয়াজ এবং সব্জির ব্যাপারে হিমঘর সম্বন্ধে আপনি একটু চিন্তা করুন। আমাদের হুগলির বলাগড়ে যে পরিমাণে এবং যে কোয়ালিটির পেঁয়াজ উৎপাদন হয় তা বোম্বের পেঁয়াজের চাইতে কোয়ালিটির দিক থেকে কোনও অংশে কম নয়। হিমঘরের ভাল ব্যবস্থা যদি আপনি করতে পারেন, তাহলে আমাদের চাষীরা অনেক ভালো দাম পাবেন। আগামী দিনে আমাদের ওখানে পেঁয়াজের ফলন দ্বিগুণ হবে এবং সেই সাথে সাথে চাষীরা অনেক উপকৃত হবেন। আমাদের এই ব্যাপারে গবেষণার দিকে আরও বেশি করে নজর দেওয়া দরকার। কৃষি-গবেষণার জন্য সেন্ট্রাল গভর্নমেন্ট আমাদের বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়কে এক সময়ে পাঁচ কোটি টাকা দিতে চেয়েছিলেন। জানিনা, তার অবস্থা বর্তমানে কি? অবস্থা যাই থাকুক না কেন, গবেষণা করে যদি আমরা উচ্চ জাতের বীজ বের করতে পারি, তাহলে তা দিয়ে চাষীরা অনেক বেশি পরিমাণে ফসল ফলাতে সক্ষম হবেন এবং তারফলে চাষীদের সঙ্গে সঙ্গে সাধারণ মানুষের অনেক উপকার সাধিত হবে। সবশেষে আমি এই বলে এই বাজেটের বিরোধিতা করছি যে, আপনি যে পরিসংখ্যান এখানে দিয়েছেন তা আমার কাছে ভুল বলে মনে হয়েছে। এই পরিসংখ্যান আপনার দপ্তরের অফিসারদের দেওয়া পরিসংখ্যান এবং খুব স্বাভাবিক ভাবেই তা অনেক বাড়ানো হয়েছে। আজ এখানে যদি খাদ্যমন্ত্রী মাননীয় রাধিকাবাবু উপস্থিত থাকতেন, তাহলে তাঁকে অনুরোধ করতাম তিনি আমাদের কাছে বলুন যে, এই পরিসংখ্যানে তিনি সন্তুষ্ট কিনা? আমার এই বিশ্বাস আছে যে, তিনি নিশ্চয়ই সন্তুষ্ট হতেন না। এই কথা বলে আমি এই বাজেট বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় তাঁর দপ্তরের যে বাজেট বরাদ্দ এখানে উপস্থিত করেছেন, তাঁর দপ্তরের সাফল্যের নিরিখে এই বাজেট বরাদ্দের প্রতি আমি সমর্থন জ্ঞাপন করছি। সেই সঙ্গে সঙ্গে তাঁকে আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের দেশে কৃষির ভূমিকা যে কতখানি সেকথা বুঝিয়ে বলার অপেক্ষা রাখে না। দেশের বুকে এখনও শতকরা ৬০-৭০ ভাগ মানুষ প্রত্যক্ষ ভাবে কৃষির উপর নির্ভর করে বেঁচে আছে। আমরা যখন দেখছি যে কৃষি ছাড়া জীবিকা অর্জনের অন্যান্য যে পথ আছে সেই সব ক্ষেত্রে, বিশেষ করে শিল্পের ক্ষেত্রে যে মন্দা চলছে, কলকারখানাতে যে ভাবে লক-আউট ক্লোজার হচ্ছে, তাতে একটার পর একটা কারখানা উঠে যাচ্ছে। এই অবস্থায় কৃষি যে আমাদের প্রধান ভরসা এবং আশার আলোকবর্তিকা সে বিষয়ে কোনও সন্দেহ নেই। সেজন্য কৃষিকে সেই ভাবেই গুরুত্ব দিয়ে আমাদের দেখতে হবে। আমরা আজকে গর্ববোধ করছি এই জন্য যে বিগত বছরগুলিতে বিশেষ করে গত তিন বছর কৃষি উৎপাদনের ক্ষেত্রে আমরা দেখছি যে আমরা যথেষ্ট পরিমাণে আশান্বিত হতে পারি। আমরা

ইতিমধ্যে অতীত দিনের উৎপাদনের রেকর্ড ভাঙ্গতে পেরেছি এবং নতুন রেকর্ড সৃষ্টি করতে পেরেছি। শুধু তাই নয়, আমাদের সৃষ্টি করা রেকর্ড আমরাই আবার ভাঙ্গছি এবং নতুন রেকর্ড সৃষ্টি করছি। উৎপাদনের ক্ষে এই যে একটার পর একটা করে খাদ্যোৎপাদনের ক্ষেত্রে লক্ষ্যমাত্রা আমরা ছাড়িয়ে যাচ্ছি, নতুন নতুন রেকর্ড সৃষ্টি করছি, এটা আমাদের গর্বের বিষয়। কিন্তু তা সত্ত্বেও আমরা একথা ভুলে যেতে পারি না— আমাদের বিরোধী পক্ষের মাননীয় সদস্য ডাঃ জয়নাল আবেদিন মহাশয় বলেছেন যে, এ বিষয়ে আমাদের আত্মতুষ্টির কোনও অবকাশ নেই—আমিও সেই কথা স্বীকার করি। আমাদের এ বিষয়ে আত্মতুষ্টির কোনও অবকাশ নেই। কারণ আজ একথা সত্য যে আমাদের দেশে আজও মোট জনসংখ্যার দুই তৃতীয়াংশ জমিতে সেচের কোনও সুযোগ নেই। কাগজে কলমে এই কথা বলা আছে। কিন্তু বাস্তবে তার চাইতে বেশি পরিমাণ জমিতে সেচের সুযোগ নেই। বৃষ্টিই সেখানে কৃষির একমাত্র ভরসা। বৃষ্টি ভালো হলে জমিতে ফলন ভালো হবে, কৃষক কাজ পাবে; অন্যদিকে বৃষ্টি না হলে কৃষি মজুর কোনও কাজ পাবে না, বেকার অবস্থায় তাকে থাকতে হবে এবং একটা হাহাকার সৃষ্টি হবে। যারজন্য বিগত কয়েক বছরে আমরা কিছু করতে পারিনি। ইতিপূর্বে আমরা যা কিছু করতাম তা কেবল মাত্র বৃষ্টির সহায়তা নিয়েই করতাম। মনোক্রপ যে সমস্ত এরিয়া ছিল, সেই সমস্ত জায়গায় চাষবাস না হলে মানুষের খাবার জুটত না এবং তারা পঞ্চায়েত অফিসে গিয়ে ভিড় করত।

[5-55 – 6-05 P.M.]

তারা ভিড় করত ব্লক অফিসগুলিতে তারা ভিড় করত ব্লক অফিসগুলিতে কাজের কোনও খবরা-খবর নেই, তারা হা-হুতাশ করতেন আর আমাদের এই অবস্থার মোকাবিলা করতে হত। কিন্তু বিগত বছরগুলিতে আমরা তা হতে দিই নি। এটা যে সম্ভব হয়েছে তারজন্য আমরা কৃতিত্বের দাবি করি। কৃষির স্বার্থে কৃষকের স্বার্থে বামফ্রন্ট সরকার কতকগুলি ব্যবস্থা নিয়েছে যার জন্য কৃষি উৎপাদনের ক্ষেত্রে যা কিছু অর্জন করতে পেরেছি এবং অতিক্রম করতে পেরেছি। এই সঙ্গে আরেকটি কথা স্মরণ রেখে সেটিকে দূরে নিক্ষেপ করা দরকার। আমরা এই রাজ্য সরকার বিশেষ করে সেটা লক্ষ্য করেছি এবং মর্মেমর্মে উপলব্ধি করেছি যে এখানে যেভাবে উদ্বাস্তুর স্রোত প্রবাহমান এবং নানা রকম সমস্যা যেভাবে বাড়ছে দিনের পর দিন তাতে করে অআগামী ২ হাজার খৃষ্টাব্দে এটা যে কোনও অবস্থায় গিয়ে পৌঁছবে তা চিন্তার বিষয়। সেখানে লোকসংখ্যা যে কত পরিমাণে দাঁড়াবে এবং ফসলের উৎপাদন যেভাবে হচ্ছে সেই ফসলের উৎপাদন যে কোনও জায়গায় দাঁড়াবে এবং এই অবস্থার সামিল দেওয়ার পক্ষে কতখানি সহায়ক হবে সেটা চিন্তার বিষয়। সেই অবস্থার গুরুত্ব বুঝে এরজন্য গবেষণা করার দরকার আছে। কৃষির ক্ষেত্রে আরো কয়েকটি উল্লেখ করার প্রয়োজন আছে। আমরা জানি সরকারি কতকগুলি খামার আছে, কৃষি খামার, সেখানে বীজ উৎপাদন হয়, শুধু মাত্র বীজ উৎপাদনই প্রধান কাজ নয়, একটা ডেমোনস্ট্রেশন সেন্টার হিসাবে সেখানে যেসমস্ত কৃষক খামারগুলিতে কাজ করে থাকেন তাতে আমরা লক্ষ করেছি যে সেখানে ধান উৎপাদনের ক্ষেত্রে যতটা গুরুত্ব দেওয়া হয়েছে অন্যান্য যে সমস্ত ফসল আছে সেই সমস্ত ফসল উৎপাদনের ক্ষেত্রে ততটা গুরুত্ব দেওয়া হচ্ছে না। তার ফলে আমরা দেখছি বছরে ৩-৪ মাস ছাড়া কৃষকদের খামারে আর কোনও কাজ থাকে না। যে সমস্ত কর্মী

সেখানে কাজ করে তারা কর্মচ্যুত হয়ে যায়। আমরা জানি বাঁকুড়া চাষ-বাস এলাকা, সেখানে ধানের পরে গম বা নানা রকম ডাল, সরষে এইসব জিনিস চাষ করলে তারা কাজ পেতে পারে, এবং ফসলও বাড়তে পারে। এটা আমরা অতীতেও দেখেছি কৃষকরা যখন জানতে পারে যে ধান ছাড়া অন্য কিছু ফসল উৎপন্ন হবে না এবং তারা কর্মচ্যুত হয়ে যাবে তখন তারা সেই কাজ শেষ করতে দেরি করে। যে কাজ ১০ দিনে শেষ হবার কথা তা ১৫ দিনে শেষ করে, আবার যে কাজ শেষ করতে ২০ দিন লাগার সেই কাজ করছে ৩০ দিনে। তবে এটা ওদের কোনও কমার্শিয়াল ব্যাপার নয়, তারা যেহেতু কর্মচ্যুত হয়ে যাবে সেইজন্য কাজটা যতটা বিলম্বে শেষ করা যায় তাই করে। তাদের যদি অন্যান্য ফসল সেখানে চাষ করার সুযোগ দেওয়া হয় তাহলে তাদের কর্মচ্যুতির কোনও সম্ভাবনা থাকে না। আমি এই ব্যাপারে কৃষিমন্ত্রীর কাছে অনুরোধ রাখছি। আমি জানি বাঁকুড়া জেলায় যে কৃষি খামার আছে সেখানে ধান ছাড়া অন্যান্য জিনিসপত্র চাষ হয় না। আজকে যেখানে নানা ধরনের পদ্ধতি চালু হয়েছে সেখানে নতুন প্রযুক্তি বিদ্যা চালিয়ে তাদের যদি শিক্ষা দিতে পারেন এবং চাষীদের কাছে তা যদি পৌঁছে দিতে পারেন তাহলে আরো বেশি করে ফসল উৎপন্ন হবে এবং গ্রামাঞ্চলে খামারগুলিতে আরো উন্নত ধরনের চাষ হবে। এই ব্যাপারে যাতে তাদের আরো বেশি করে শিক্ষিত করা যায় এবং প্রযুক্তি বিদ্যায় কৃষকদের আরো শিক্ষিত করার জন্য বিশেষ দৃষ্টি দেওয়া দরকার এবং সেই সঙ্গে সেগুলিকে রূপায়ণ করার জন্য কৃষি সেবক এবং কৃষি প্রযুক্তি সহায়ক গ্রামের চাষীদের কাছে পৌঁছে দেওয়া দরকার। ইতিপূর্বে গ্রামসেবকদের গ্রামের মানুষের সঙ্গে যে যোগাযোগ ছিল সেটা তাঁরা হারিয়ে ফেলছেন। অফিসের মধ্যেই তাঁদের কর্মক্ষেত্র সীমাবদ্ধ থাকছে এবং মিনিকিট বিতরণ করাই তাঁদের একমাত্র কাজ। এ জিনিসটা পর্যবেক্ষণ করে সেইভাবে নির্দেশ দেবার দরকার আছে। বাঁকুড়া জেলায় গ্রাম সেবকদের জন্য একটা প্রশিক্ষণ কেন্দ্র তৈরি হয়েছিল। কিন্তু সেখানে আজ পর্যন্ত প্রশিক্ষণ কোর্স চালু হল না। সেখানকার ঘরবাড়ি, স্টাফ কোয়াটার অব্যবস্থার মধ্যে পড়ে আছে। সেখানে জেল ওয়ার্ডারদের ট্রেনিং হত যা আর এখন হয় না। এই যে বিশাল এস্টাব্লিশমেন্ট পড়ে আছে এটা করতে গেলে এখন ২ কোটি টাকার কম হবে না। সেজন্য এখানে আবার গ্রামসেবকদের প্রশিক্ষণ ব্যবস্থা চালু করুন না হয় একটা কৃষি কলেজ করুন। কৃষি কলেজ করার জন্য আবেদনও করেছি। এটা করতে গেলে খুব বেশি খরচও হবে না। এই সম্পদটা নষ্ট হয়ে যাক সাধারণ মানুষ সেটা ভালো চোখে দেখবে না। সুতরাং গুরুত্ব দিয়ে এটা আপনি বিবেচনা করবেন। আর একটি প্রধান অঙ্গ হচ্ছে মার্কেটিং ব্যবস্থা। কৃষক যা উৎপাদন করে মার্কেটিং-এর অভাবে সে ভালো দাম পায় না। ধানের ক্ষেত্রে আমরা দেখেছি সরকার যে দাম বেঁধে দেন ঠিক ধান ওঠার সময়ে সরকারি নির্ধারিত মূল্যের চেয়ে কম দামে বিক্রি হয়। অভাবি চাষী ফোড়েদের কাছে অভাবের তাড়নায় ধান বিক্রি করে দেয়। সেজন্য চাষীদের কাছে যদি সর্বনিম্ন দাম নিশ্চিত করতে পারি তাহলে গরিব চাষী মার খায় না। এই সমন্বয়ের জন্য সরকার ঠিক করেছেন রেগুলেটেড মার্কেট করবেন এবং যা ইতিমধ্যে কয়েকটা জায়গায় হয়েছে। বাঁকুড়া জেলার জাঁটিতে একটা রেগুলেটেড মার্কেট করার কথা শুনে আসছি, তার অ্যাডমিনিস্ট্রেটিভ স্যাংশানও আছে। এরজন্য একটা রেগুলেটেড মার্কেটিং কমিটিও আছে যার বছরে ২-৩ বার করে মিটিং হয়। কিন্তু আজ পর্যন্ত সেটা হলনা। মাঝে মাঝে দোকানদারদের কাছ থেকে ট্যাক্স বাবদ বছরে ১০০ টাকার কাছাকাছি আদায় যা করা হয় তার হিসাব রাখাই এদের একমাত্র

কাজ। এই রেগুলেটেড মার্কেট আদৌ হবে কিনা জানিনা। এবং বাধা কোথায় আছে তাও জানিনা। মন্ত্রী মহাশয় এদিকে একটু দৃষ্টি দেবেন। মার্কেটের সঙ্গে যোগাযোগ রাখার জন্য গ্রামবাসীরা যাতে করে পথঘাটের সুযোগ পান সেদিকে লক্ষ্য রাখা দরকার। মার্কেটলিঙ্ক রোড অনেক জায়গায় হয়েছে দেখছি। কিন্তু কিছু কিছু জায়গা আছে যেখানে বাজারের সঙ্গে কোনও যোগাযোগ না থাকায় গাড়ি নিয়ে তারা আসতে পারে না রাস্তার অভাবে। এই সমস্ত রিমোট ভিলেজগুলির নিকটবর্তী যে বাজারগুলি আছে তার সঙ্গে যোগাযোগের ব্যবস্থা যাতে করা যায় তারজন্য সেই রকম রাস্তা নির্মাণের ব্যাপারে তিনি যেন অগ্রাধিকার দেন।

পরিশেষে আর একটা কথা বলতে চাই ইতিপূর্বে দেখতাম মাঝে মাঝে সর্বোচ্চ উৎপাদিত ফসলের একটা এগজিবিশন হত। ব্লক স্তরে, জেলা স্তরে চাষীদের সর্বোচ্চ উৎপাদিত ফসল নিয়ে একটা এগজিবিশন হত, যারা ভালো ফসল ফলাত তাদের পুরস্কৃত করা হত। সেই জিনিস বন্ধ হয়ে গেছে। সেই জিনিসটা ব্লক স্তরে না হোক অন্তত জেলা স্তরে যাতে করা যায় তারজন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। এই কথা বলে মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-05 – 6-15 P.M.]

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় কৃষি মন্ত্রী কমল বাবু তাঁর দপ্তরের যে ব্যয় উপস্থাপন করেছেন তারই পরিপ্রেক্ষিতে কয়েকটি কথা তাঁর অবগতির জন্য জানাতে চাই। বাজেট বক্তব্যের পঞ্চম দফায় সরকারি নীতি এবং মন্ত্রী হিসাবে তাঁর বক্তব্য রাখতে গিয়ে ক, খ, গ, ঘ, ঙ এই কয়েকটি ধারায় কৃষি উন্নয়ন কার্যক্রমের বিরাট নীতির উল্লেখ করেছেন এবং নীতি উল্লেখ করতে গিয়ে যে বক্তব্য রেখেছেন সেটা খুব ভালো কথা। মানুষ হিসাবে, মন্ত্রী হিসাবে তাঁর কর্মোদ্যোগের সুনাম আছে, কিন্তু যে বক্তব্য তিনি রাখতে চেয়েছেন বা কাজ করতে চান তাতে একটা জিনিস আমাদের কাছে পরিষ্কার ফুটে উঠেছে সেটা হল কৃষি দপ্তর খুবই অঙ্গাঙ্গিভাবে ভূমি সংস্কার, ক্ষুদ্র সেচ এবং বৃহৎ সেচের সঙ্গে জড়িত। কৃষি উন্নতি কখনও সম্ভব নয় যদি সেই রাজ্যের ভূমি সংস্কার সঠিকভাবে না হয়। কৃষির উন্নতি কখনও সম্ভব নয় যদি সেই রাজ্যের কৃষককে প্রকৃতির উপর নির্ভর করে বসে থাকতে হয়, যদি বিজ্ঞান এবং প্রযুক্তি বিদ্যায় এগিয়ে যাওয়ার দিনে আধুনিক প্রযুক্তি বিদ্যাকে কাজে লাগিয়ে সেচ ব্যবস্থাকে কৃষকের কাছে পৌঁছে না দেওয়া যায়। মাননীয় কৃষি মন্ত্রীর উদ্যোগ থাকা সত্ত্বেও এই জায়গায় এসে তাঁকে বারে বারে থমকে যেতে হচ্ছে। থমকে যেতে হচ্ছে এই কারণে ভূমি সংস্কারের নামে যে রাজনৈতিক হঠকারি সিদ্ধান্ত পশ্চিমবঙ্গের বুকে প্রচলিত হয়েছে, পাট্টা দেওয়ার নাম করে যে হাজার হাজার পাট্টা উচ্ছেদ চলছে, ভূমি সংস্কারের নাম করে তত্ব এবং তথ্য দিয়ে যে বক্তব্য বিগত ৮ বছর ধরে রাখা হচ্ছে তাতে সত্যিকারে কোনও অগ্রগতি হয়নি। সাম্যবাদী কো-অপারেটিভ ফার্মিং-এর চিন্তা না করলে সত্যিকারে কোনও অগ্রগতি হবে না। আপনারা যা করছেন সেটা সাম্যবাদী কো-অপারেটিভ ফার্মিং-এর বিরুদ্ধে, তারই ফল স্বরূপ বিজ্ঞান এবং প্রযুক্তি বিদ্যার সুযোগ কৃষি দপ্তরে ন্যস্ত থাকা সত্ত্বেও ক্ষুদ্র সেচ প্রকল্পে অবহেলার দরুন, বৃহৎ সেচ প্রকল্পে অবহেলার দরুন রাজনৈতিক যুপকাষ্ঠে কমল বাবুকে বলি হতে হচ্ছে। এটাই হচ্ছে বিগত ৮ বছরের কমল বাবুর দপ্তরের ইতিহাস। তাই নীতি নির্ধারণের ক্ষেত্রে কৃষির অগ্রগতি যথেষ্ট হয়নি, কৃষি বিপ্লব কৃষকরাই

করেছেন, কৃষি দপ্তর করেনি, কৃষি মন্ত্রী করেননি এটাই পশ্চিমবঙ্গের শেষ কথা। আমি অত্যন্ত মনোযোগ দিয়ে সরকারি বাজেট বই-এর লাইন বাই লাইন পড়েছি, সেখানে পাটের কথা বলা হয়েছে, আলুর কথা বলা হয়েছে, সব্জির কথা বলা হয়েছে, তেলের কথা বলা হয়েছে এবং বিভিন্ন শস্যের কথা বলা হয়েছে, আমি কৃষি মন্ত্রীর অবগতির জন্য তাঁর দপ্তরের কাছে এবং তাঁর কাছে একটা আবেদন রাখছি সেটা হচ্ছে পশ্চিমবঙ্গের বুকে আর একটা কৃষি আছে তার নাম মাদুর কৃষি শিল্প। সারা পশ্চিমবঙ্গের মেদিনীপুর জেলায়, হাওড়ার একটা অংশে এবং হুগলির একটা অংশে এই শিল্প এবং এই কৃষি উৎপাদনের সঙ্গে মানুষে যুক্ত রয়েছে।

হাজার হাজার পরিবার এই মাদুর শিল্প এবং চাষের সঙ্গে যুক্ত। এই মাদুর বিদেশে রপ্তানি হচ্ছে। দুঃখের বিষয় মাঝখানে ব্যক্তিগত স্তরে একদল মানুষ এ থেকে ফায়দা লুটছে এবং তার ফলে মাদুর শিল্পীরা কোনও সুরাহা পাচ্ছেনা। এটা আমি গতবারও বলেছিলাম। মন্ত্রী মহাশয় একজন প্রগতিশীল চিন্তাধারার ধারক এবং বাহক হিসেবে পরিচিত হওয়া সত্ত্বেও এতবড় একটা গুরুত্বপূর্ণ শিল্পের ক্ষেত্রে তাঁর সেই চিন্তাধারার কোনও প্রতিফলন আমি দেখছি না। কাজেই আমি অনুরোধ করছি যে শিল্পের সঙ্গে ৬ বছরের বালক থেকে শুরু করে হাজার হাজার বৃদ্ধ জড়িত, যার জন্য কম খরচ হয়, যেটা আমাদের এলাকা সবং এবং পটাশপুরে রয়েছে, হাওড়া এবং হুগলিতে রয়েছে, যে শিল্পের ক্ষেত্রে বিশেষ কোনও সাহায্যের প্রয়োজন হয় না, যে শিল্প আন্তর্জাতিক ক্ষেত্রে প্রতিযোগিতা করছে অন্যান্য প্রদেশের সঙ্গে তাদের আপনারা সাহায্য করুন। এই ব্যাপারে বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ের সঙ্গে যোগাযোগ করে কি করে এই শিল্পকে আরও উন্নতি করা যায়, স্টিকগুলো কি করে আরও বড় করা যায় সেদিকে দৃষ্টি দিন। এইপ্রসঙ্গে আমি আরও দাবি করছি মেদিনীপুরের সবং এবং রামনগরে মাদুর শিল্পের জন্য একটা গবেষণা কেন্দ্র খোলার ব্যবস্থা করুন। কেন্দ্রীয় সরকারের টাকা, আই সি এ আর-এর টাকা ফেরত যাচ্ছে, বিধানচন্দ্র কৃষি বিদ্যালয়ে স্কলার নেই, চেয়ার খালি পড়ে রয়েছে, অযথা সময় এবং অর্থ নষ্ট হচ্ছে—এই জিনিসের অবসান করুন, এদিকে দৃষ্টি দিন। স্পেশ্যাল রাইস প্রোডাকশন প্রোজেক্ট পশ্চিমবাংলার বুকে নূতন করে চালু হয়েছে এবং অন্যান্য রাজ্যেও চালু হয়েছে। আজকে একদিকে জনসংখ্যা বাড়ছে এবং অপরদিকে মাটির উর্বরতা কমে যচ্ছে রাসায়নিক সার প্রয়োগের জন্য। একথাটা এখানে অনেক মাননীয় সদস্যই উল্লেখ করেছেন। জনসংখ্যার চাপ সামলাবার জন্য এবং ধানচাল যাতে আরও উৎপন্ন করা যায় তারজন্য এক যৌথ পরিকল্পনা নেওয়া হয়েছে—অর্থাৎ ৫ লক্ষ টাকা এইভাবে ব্যবস্থা করা হয়েছে যেটা রাজ্য এবং কেন্দ্র দেবে। ঠিক হয়েছে প্রতি বছর প্রতি ব্লকে এইভাবে টাকা যাবে। কিন্তু আপনাদের অবগতির জন্য জানাচ্ছি এক্ষেত্রে একটা অদ্ভুত ধরনের লুটপাট শুরু হয়েছে। ওই যে ১০ লক্ষ টাকার কথা বললাম সেখানে দেখছি হরি লুট শুরু হয়েছে। পঞ্চায়েতের বাবুরা এবং এ ডি ও-রা এই এস আর পি পি-রা টাকা থাকা সত্ত্বেও, প্রযুক্তি বিদ্যা কাজে লাগাবার ক্ষেত্রে সারের জোগান দিয়ে এবং সর্বোপরি ক্ষুদ্র এবং বৃহৎ শিল্পের সঙ্গে কোনওরকম যোগাযোগ করছেন না। কৃষি ফলাবার জন্য জলের প্রয়োজন, কিন্তু আপনার ইরিগেশন-এর পোটেনশিয়ালিটি বাড়ল কোথায়? গত ২ বছর ধরে শুনে আসছি মেদিনীপুরে ১৫০টি টিউবওয়েল হবে। কিন্তু বাস্তবে দেখছি এখনও পর্যন্ত ৫০টি টিউবওয়েলও বসল না। এই অবস্থায় ফলন কি করে বাড়বে? সার্ফেস ওয়াটার ইরিগেশন-এর পোটেনশিয়ালিটি, আন্ডার

গ্রাউন্ড ইরিগেশনের পোটেনশিয়ালিটি যদি কাজে লাগাতে না পারেন তাহলে আপনি কিছুই করতে পারবেন না এবং তার ফল ভুগতে হবে পশ্চিমবাংলার মানুষকে। তাই আমি অনুরোধ করছি এই ব্যাপারে পঞ্চায়েতের খবরদারি কমিয়ে এ ডি ও-কে নির্দেশ দিন, মহকুমা স্তরে এস ডি ও এবং জেলা স্তরে ডাইরেক্টর অব এগ্রিকালচার-কে নির্দেশ দিন।

[6-15 – 6-25 P.M.]

পঞ্চায়েতের মাতব্বরি কমিয়ে সত্যিকারে বৈজ্ঞানিক প্রযুক্তিকে কাজে লাগিয়ে যদি এস. আর. পি. পি. কে স্বার্থক করতে চান তাহলে আপনাকে অনুরোধ করব আপনি বিভাগীয় পর্যালোচনা আর একটু বেশি করে বাড়ান এবং সত্যিকারে প্রতি বছর এই ১০ লক্ষ টাকা কাজে লাগছে কিনা দেখুন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আর একটি আবেদন করব যে, বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয় প্রতিষ্ঠিত হবার পর সারা ভারতবর্ষের বুকে একটা উজ্জ্বল দৃষ্টান্ত হয়ে উঠেছিল। কিন্তু দুর্ভাগ্যের ব্যাপার হল এই, বিগত কয়েক বছরে রাজনৈতিক আবর্তে পড়ে বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ের সমস্ত রকম বৈজ্ঞানিক পরীক্ষা নিরীক্ষা, পড়াশুনা এবং সেখানকার বাতাবরণ এমন এক পর্যায়ে গিয়ে পৌঁছেছে, সেখানে কৃষির নাম করে কি পড়াশুনা হচ্ছে, কৃষির নাম করে কি ধরনের পরীক্ষা নিরীক্ষা চলছে, কি রিসার্চ ওয়ার্ক চলছে, তার এফেক্ট কৃষি দপ্তরের মাধ্যমে পশ্চিমবঙ্গের কৃষিজীবী মানুষ, পশ্চিমবঙ্গের কৃষকরা কতটুকু পাচ্ছে তার একটা পর্যালোচনা হওয়ার দরকার রয়েছে। সুব্রতবাবু বললেন কলকাতা বিশ্ববিদ্যালয়কে যেমন করে আপনারা হুকুমচাঁদ জুট মিল করে দিয়েছেন তেমনি ভাবে আপনার নেতৃত্বে এই বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়ও একটা রাজনীতির আখড়ায় পরিণত হয়েছে। কৃষির ব্যাপারে সেখানে কোনও কিছুই হচ্ছে না। দুর্ভাগ্যের ব্যাপার হল, আপনার নেতৃত্বেই হচ্ছে, এটা আমাকে বলতে হচ্ছে। কিন্তু আপনি অসহায়। আপনি জানেন ওখানে নামে মাত্র আছেন। নামে মাত্র আপনার উপর ন্যস্ত রয়েছে এই বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়। কিন্তু সেখানে চূড়ান্ত নৈরাজ্য আমদানি করেছে মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির তাদের ছাত্র ফেডারেশনের মাধ্যমে। সেখানে কি চলছে? এগ্রিকালচারাল রিসার্চ ওয়ার্কের কোটি কোটি টাকা ফিরে চলে যায়, কাজে লাগে না। পশ্চিমবঙ্গের কৃষির উন্নতির জন্য এই টাকা ওখান থেকে আসে আপনার মাধ্যমে রাজ্য সরকারের মধ্যস্থতায় এবং কেন্দ্রীয় সরকারের উদ্যোগে সাহায্যের কোটি কোটি টাকা ফিরে চলে যায়। আমি নিজে ব্যক্তিগত ভাবে ভাইস-চ্যান্সেলরের সঙ্গে যোগাযোগ করেছিলাম। কথা বার্তাও বলেছিলাম ব্যক্তিগতভাবে, সেটা তো অফিসিয়ালি বলা যাবে না। তবে আমি আপনার উদ্দেশ্যে বলছি, আপনি হস্তক্ষেপ করুন। গতবারেও এই গণ্ডগোল ঘটে এবং বোধ হয় ১০-১২ বার মেনশন করার পর আপনি ব্যক্তিগত উদ্যোগ নিয়েছিলেন। আবার ঘটল। আবার সেখানে রাজনীতির কালো মেঘ ছেয়ে গেছে এবং বিধানচন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয়কে ধ্বংস স্তূপে ঠেলে দেবার চেষ্টা চলেছে। আপনি একে বাঁচান। আপনি মাঝে মাঝে হুঙ্কার ছাড়েন উত্তরবঙ্গের ক্ষেত্রে দেখেছি, কিন্তু সামনা সামনি দেখার চেষ্টা হয়নি, সংবাদপত্রের মাধ্যমে আমরা দেখি। আপনাকে লড়তে হচ্ছে। আপনি উদ্যোগী মানুষ, কিন্তু আপনার হাত পা বাঁধা, অসহায় অবস্থায় বসে আছেন মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টি আপনার বিরুদ্ধে কৃষি নিয়ে জঘন্য রাজনীতি চালাচ্ছে তার বিরুদ্ধে সোচ্চার হয়ে আপনি পশ্চিমবঙ্গের কৃষিজীবী মানুষদের বাঁচাবার জন্য এগিয়ে আসুন। কৃষির বড়াই করছেন? কৃষক আজকে কি

বলবে? মাননীয় শিল্প মন্ত্রী এখানে উপস্থিত আছেন। উনি যৌথ উদ্যোগের কথা বলছেন, তাও মানা যায়। কিন্তু যৌথ উদ্যোগের ক'টা শিল্পে লাভ হচ্ছে, সরকার দাবি করতে পারেন? সরকারি উদ্যোগ, ব্যক্তিগত মালিকানার যৌথ উদ্যোগে বিরাট লাভ হয়ে গেছে? সাংঘাতিক ব্যাপার দেখছি! কৃষি ক্ষেত্রে যৌথ উদ্যোগ এর বালাই নেই। কৃষকের উদ্যোগ, মানুষের উদ্যোগ মিলিয়ে আকাশের দিকে তাকিয়ে বলতে হয়, 'আল্লা মেঘ দে, পানি দে'। আপনাদের ইরিগেশন পোটেনশিয়ালিটি জিরো। আপনাদের দেওয়া মিনিকিট হরির লুঠ হচ্ছে, পঞ্চায়েতের মাধ্যমে এস. আর. ডি. পি.'র হরি লুঠ হচ্ছে। কৃষক নিজের উদ্যোগ নিয়ে এগিয়ে যায়। আপনারা মনে করেন আপনাদের দপ্তরের মাধ্যমে বামফ্রন্ট সরকারের বিরাট বিপ্লবের সূচনা হয়েছে, সাংঘাতিক অগ্রগতি হয়েছে—তাহলে আর কি বলার আছে? সংখ্যা গরিষ্ঠতা আছে, যখন বলবেন ট্রেজারি বেঞ্চের মাননীয় সদস্যরা আপনাকে টেবিল চাপড়ে, হাত চাপড়ে আপনাকে ধন্যবাদ জানাবে। কিন্তু পশ্চিমবঙ্গের মানুষ জানবে, পশ্চিমবঙ্গের কৃষক, কৃষিজীবী মানুষ জানবে তাদের অনেক না পাওয়ার যন্ত্রণা এবং তারা সেচ না পেয়ে, সরকারি উদ্যোগ না পেয়ে, বৈজ্ঞানিক প্রযুক্তি না পেয়ে, সমস্ত কিছু বাদ দিয়ে নিজেদের চোখের জলের সেচ দিয়ে; 'আল্লা মেঘ দে, পানি দে' বলে এই কৃষিকে এগিয়ে নিয়ে যাচ্ছে। এতে আপনার এতটুকুও কৃতিত্ব নেই। এই অসহায় অবস্থার মধ্য দিয়ে পশ্চিমবঙ্গের কৃষি এগিয়ে চলেছে। আর সব চেয়ে বড় কথা হল, বামফ্রন্টের সাথে আপনারা আছেন, মিটিং হয়, প্রস্তাব দেন, কৃষক সমিতির মাধ্যমে বলেন পাট্টা দেবার নাম করে খাস জমি বিলি বন্টনের নাম করে টুকরো টুকরো ভূমি বন্টন করে ক'টা কৃষিজীবী মানুষকে জমি পাইয়ে দিলেই কৃষি বিপ্লব হয় না।

যদি সাম্যবাদের চিন্তাধারায় সত্যিকারের বিশ্বাসী হন তাহলে খাস জমি দখলে নিয়ে আপনার দপ্তরের সঙ্গে ক্ষুদ্রসেচ দপ্তরকে যুক্ত করে কো-অপারেটিভ ফার্মিং-এর ভেতর দিয়ে পশ্চিমবঙ্গে কৃষির উন্নতি ঘটানোর চেষ্টা করুন। ক্ষুদ্র সেচ দপ্তরকে যুক্ত করে এই ভাবে কাজ না করলে অআগামীদিনে পশ্চিমবঙ্গে খাদ্যের যে চাহিদা তা মেটানো সম্ভব হবে না। কতকগুলি তথ্য সামনে তুলে ধরে, কতকগুলি বড় বড় বিপ্লবের কথা বলে আর বিগত কংগ্রেস সরকারকে গালাগাল দিয়ে কৃষির উন্নতি ঘটাতে পারবেন না। নীতিগত পার্থক্য থাকার জন্য, কতগুলি ভুল তথ্যের জন্য এবং আপনার অসহায় অবস্থার জন্য এই বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**ডাঃ ওমর আলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কৃষি মন্ত্রী মহাশয় আজকে তাঁর দপ্তরের যে ব্যয়বরাদ্দের দাবি উত্থাপন করেছেন তা সমর্থন করে আমি কয়েকটি কথা বলছি। স্যার, বিরোধীদলের মাননীয় সদস্য ডাঃ মানস ভুঁইয়া ভূমি সংস্কার ব্যবস্থার ত্রুটিবিচ্যুতি নিয়ে সমালোচনাই করুন না কেন শেষ পর্যন্ত একটা কথা তিনি স্বীকার করেছেন যে কৃষি উৎপাদন বাড়াতে গেলে যে শর্তগুলি পুরণ করতে হয় তার মধ্যে একটা প্রধান শর্ত হ'ল ভূমি সংস্কার করা। তিনি যাই বলুন না কেন সারা ভারতবর্ষে আজ একথা স্বীকৃত যে পশ্চিমবাংলা ভূমিসংস্কারে শীর্ষস্থানে আছে এবং একথাও স্বীকৃত যে সমস্ত চাষযোগ্য জমির শতকরা মাত্র ৫ ভাগের অধিকারী হয়েও পশ্চিমবাংলা সারা ভারতবর্ষে যে পরিমাণ জমি সরকারে ন্যস্ত হয়েছে তার শতকরা ২৫ ভাগের অংশীদার হয়েছে। সুতরাং নিঃসন্দেহে ভূমি সংস্কারের এই

অগ্রগতি পশ্চিমবাংলার কৃষি ব্যবস্থায় নতুন এক গতি দিয়েছে। তথ্য প্রসঙ্গে যাই উত্থাপন করা হোক না কেন একথা পরিষ্কার যে আমাদের পশ্চিমবাংলায় কি তণ্ডুল জাতীয় শস্য, কি তৈলবীজ, কি অন্যান্য শস্য তার মোট উৎপাদন অবশ্যই বৃদ্ধি পেয়েছে এবং এই বৃদ্ধি পাওয়ার পেছনে ভূমিসংস্কারের যেমন অবদান আছে তেমনি অবদান আছে সেচব্যবস্থার সম্প্রসারণের, অবদান আছে ক্ষুদ্র সেচ ব্যবস্থা প্রসারের। সুতরাং এর মধ্যে দিয়ে পশ্চিমবাংলায় কৃষির অগ্রগতি হয়েছে। কিন্তু তা সত্ত্বেও পশ্চিমবাংলার কৃষকরা তাদের আর্থিক অবস্থার বিশেষ কোনও উন্নতি ঘটাতে পারে নি। একথা আমাদের মনে রাখতে হবে যে কৃষি উৎপাদন বৃদ্ধি হলেও কৃষকদের আর্থিক অবস্থার উন্নতি হয় না। কৃষকদের আর্থিক অবস্থার উন্নতি হয় তখনই যখন কৃষকরা তার ফসলের লাভজনক দাম পায়, শিল্পজাত পণ্যের মূল্যের সঙ্গে কৃষিজাত পণ্যের মূল্যের একটা সমতা থাকে। কিন্তু কেন্দ্রীয় সরকারের যে আর্থিক নীতি এবং কৃষিনীতি তা এর বিরোধী বলেই আমরা দেখেছি শিল্পজাত পণ্যের মূল্যের সঙ্গে কৃষিজাত পণ্যের মূল্যের ফারাক রয়েছে এবং সেই ফারাক ক্রমান্বয়ে বাড়ছে। তার অর্থ হ'ল কৃষকদের পকেটের টাকা তাদের অজান্তে শিল্পপতিদের পকেটে যাচ্ছে। কাজেই এখানে কৃষিপণ্যের উৎপাদন বাড়লেও কৃষকদের আর্থিক অবস্থার উন্নতি ঘটে না। পশ্চিমবাংলায় উৎপাদন বাড়ল এবং পাঞ্জাব, হরিয়ানায় উৎপাদন বাড়ল—এর মধ্যে একটা মৌলিক পার্থক্য আছে। এখানকার ভূমি সংস্কার ব্যবস্থা, ভাগচাষীদের রক্ষা করার ব্যবস্থা চালু হয়েছে বলে এখানকার উৎপাদন ব্যবস্থা অনেকটা গণতান্ত্রিক উৎপাদন ব্যবস্থার রূপ পেয়েছে কিন্তু ভারতবর্ষের অন্যান্য জায়গায় যেখানে উৎপাদন বেড়েছে সেই সব জায়গায় ভূমিসংস্কারের অগ্রগতি না হবার ফলে সেখানকার উৎপাদন ব্যবস্থা আধাসামন্ত্রতান্ত্রিক, ধনতান্ত্রিক উৎপাদন ব্যবস্থার মধ্যেই আছে।

[6-25 – 6-35 P.M.]

সেই জন্য সেখানকার যে উৎপাদন, সেই উৎপাদনের মালিকানা মুষ্টিমেয় কৃষকের হাতে থাকে, আর পশ্চিমবাংলার যে উৎপাদন সেই উৎপাদনের মালিকানা লক্ষ লক্ষ গরিব কৃষক ভোগ করতে পারে। সুতরাং এই যে পার্থক্য, এই পার্থক্যের জন্য পশ্চিমবঙ্গ আলাদা কৃতিত্ব দাবি করতে পারে। স্যার, আমরা বারবার এই কথা বলেছি কৃষকরা যে সমস্ত ঋণের জন্য দায়ী নয়, সেই ঋণের দায়গুলো তাদের ঘাড়ে চাপিয়ে দেওয়া হয়। কৃষকরা জমি চাষ করে কিন্তু প্রাকৃতিক দুর্যোগ আসে, খরা আসে, পামরী ভাইরাসের আক্রমণ হয়, শিলা বৃষ্টি হয়, ফসল নষ্ট হয়, কৃষকের ফসল তাদের খামারে ওঠে না। কিন্তু কৃষকরা ঋণ নিয়ে চাষ করে, সেই ঋণ এর দায় তাদের ঘাড়ে চেপে যায়। তাকে রক্ষা করার জন্য শস্য বিমা প্রকল্পের প্রয়োজন। আমি এই কথা গর্বের সঙ্গে স্মরণ করি, আমিই প্রথম আজকে থেকে ১৫ বছর আগে ১৯৭১ সালে এই বিধানসভাতে শস্যবিমা প্রকল্পের কথা বলেছিলাম। আমি খুবই আনন্দিত আমাদের বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর এই শস্য বিমা প্রকল্প পরীক্ষা মূলক ভাবে হলেও চালু করেছেন। কিন্তু এই বিমা প্রকল্পের মধ্যে কেন্দ্রীয় সরকারের যে নীতি সেই নীতির ফলে এই বিমা প্রকল্প আসলে কৃষকদের কোনও কাজে লাগছে না কারণ কেন্দ্রীয় সরকার ঠিক করে দিয়েছেন যে কেবল মাত্র তারাই বিমা করবার সুযোগ পাবেন যারা সরকারের কাছ থেকে অথবা সমবায়ের কাছ থেকে অথবা ব্যাঙ্কের কাছ থেকে ঋণ নেবেন। যে সমস্ত কৃষক নিজেরা সম্পন্ন, যারা নিজেরা মূলধন নিয়োগ করতে পারেন, তারা

কিন্তু বিমা ব্যবস্থার আওতায় আসছেন। শুধু তাই নয়, অনেকগুলো ফসল এই বিমা ব্যবস্থার বাইরে আছে এবং যে কৃষক ক্ষতিগ্রস্ত হবেন, সেই কৃষকই বিমা করা থাকলেও ক্ষতিপূরণ পাবেন না, কোথাও ইউনিট ধরা হয়েছে একটা মহকুমাকে, কোথাও ইউনিট ধরা হয়েছে একটা ব্লককে, অর্থাৎ একটা ব্লক অথবা একটা মহকুমা তার ভিত্তিতে যদি ক্ষতি শতকরা ৬০ ভাগ তার বেশি হয়, তাহলে বিমাকারি কৃষক ক্ষতিপূরণ পাবেন, তা নাহলে পাবেন না। কেন্দ্রীয় সরকার এই যে নীতি করেছেন, এই নীতির ফলে আমাদের সরকার শস্যবিমা ব্যবস্থা চালু করা সত্ত্বেও, তার সুফল কৃষকদের কাছে পৌঁছে দিতে পারছেন না। সুতরাং এর জন্য শুধু এখানে আলোচনা করে হবে না, আমি প্রস্তাব করব যে সমস্ত দলমত নির্বিশেষে যারা আমরা কৃষকদের জন্য চিন্তা করি, কৃষকদের কথা ভাবি, তারা সবাই মিলে যদি কেন্দ্রীয় সরকারের উপর চাপ সৃষ্টি করতে পারি তাহলে এই নীতির পরিবর্তন ঘটতে পারে এবং তাতে কৃষকদের খানিকটা উপকার হতে পারে। স্যার, কৃষি মূলধন যোগানের একটা সমস্যা দেখা দিয়েছে। যেহেতু কৃষকরা ফসলের ন্যায্য দাম পায়না, যেহেতু কৃষি উপকরণ এবং শিল্প জাত পণ্যের দাম দিনের পর দিন বাড়তে থাকে, যেহেতু পণ্য মূল্যের কোনও সমতা থাকে না, সেই জন্য আর্থিক দিক থেকে তারা দুর্বল হয়ে পড়ে এবং তাদের ঋণের প্রয়োজন আছে, কিন্তু যে ঋণ সরবরাহ করা সম্ভব, তা হল শতকরা ১৫ থেকে ২০-২৫ ভাগ বাকি ঋণ সরবরাহ করার, সেই রকম কোনও ব্যবস্থা নেই। আর এই যে কৃষক, যারা উৎপাদন করে, তারা কিন্তু ক্ষতিগ্রস্ত হয় কেন্দ্রীয় সরকারের অর্থনীতির ফলে, তারা ঋণগ্রস্থ হয়ে পড়ে। আমরা দেখি যে এই ব্যবস্থার মধ্যে দিয়ে শিল্পপতিদের, পুঁজিপতিদের মূলধনের পরিমাণ বাড়তে থাকে এবং কৃষকদের ঋণের বোঝা বাড়তে থাকে। সুতরাং একদিকে যেমন কৃষকদের যে বকেয়া ঋণ, সেই ঋণ তাদের কতটা মকুব করা যায়, কেন্দ্রীয় সরকারের উপর তার জন্য চাপ সৃষ্টি করার যেমন প্রয়োজন আছে তেমনি আর এক দিকে কৃষিতে যাতে মূলধনের যোগান দিতে পারে কৃষকরা, সেই জন্য তাদেরকে আরও নানা ভাবে সাহয্য করার প্রয়োজন আছে। স্যার, আমাদের রাজ্য সরকার কৃষকদের এই উৎপাদন ব্যবস্থাকে চালিয়ে নেবার জন্য যে ভাবে সাহায্য করছে, প্রযুক্তিগত সাহায্য এবং উন্নত জাতের যে বীজ, সেই বীজ যাতে ব্যবহার করতে পারে তারা এবং যারা কিনতে পারে না তাদের কাছে মিনিকিট পৌঁছে দেবার যে ব্যবস্থা, এটা একটা যুগান্তকারী পদক্ষেপ এই বিষয়ে কোনও সন্দেহ নেই। মিনিকিট বিতরণের মধ্যে ত্রুটি বিচ্যুতি থাকতে পারে, কিছু দুর্নীতি থাকতে পারে কিন্তু যে পদক্ষেপ, এই পদক্ষেপটা হল যুগান্তকারী এবং এই পদক্ষেপ কৃষকদের নতুন নতুন ফসল চাষে অনেক বেশি উৎসাহিত করে, নতুন নতুন যে বীজ, সেই বীজ ব্যবহার করে ফলনের পরিমাণ বাড়াতে অনেক সাহায্য করে। সুতরাং সব রকম সাহায্য আমাদের সরকারের তরফ থেকে কৃষকদের উন্নতির জন্য করা হয়েছে। কিন্তু আসলে কেন্দ্রীয় সরকারের কৃষি নীতি, তার অর্থনৈতিক নীতি, এই উন্নতি সত্ত্বেও তাকে পিছুটান দিয়ে রেখে দিয়েছে। তার বিরুদ্ধে আমাদের লড়াই, সেই লড়াই আমাদের চালিয়ে যেতে হবে। এই কথা কয়টি বলে কৃষি বাজেটকে পুনরায় সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধচন্দ্র পুরকায়েত ঃ** মাননীয় উপাধক্ষ্য মহাশয়, মাননীয় কৃষিমন্ত্রী মহাশয় এখানে কৃষি খাতের যে ব্যয়বরাদ্দের দাবি উপস্থিত করেছেন, সেই দাবির পরিপ্রেক্ষিতে তিনি যে

বিবৃতিটি এখানে রেখেছেন সেটির কলেবর অন্যান্য খাতের ব্যয়বরাদ্দের দাবির বিবৃতির চেয়ে অনেক বেশি। তথাপি আমি এই ব্যয়বরাদ্দের বিষয়ে কয়েকটি কথা বলতে চাই। মাননীয় কৃষি মন্ত্রী নিশ্চয়ই জানেন যে, কৃষি উৎপাদন বৃদ্ধি নির্ভর করছে কৃষি ভূমি-সংস্কার এবং সেচ বিভাগের যুক্ত প্রচেষ্টার উপর। এবং তিনি ওটাও নিশ্চয়ই জানেন যে, কৃষি উৎপাদন বৃদ্ধি পেলেই কৃষকের অবস্থার উন্নতি হয় না। মহাশয় এখানে কিছু পরিসংখ্যান দিয়ে দেখাতে চেয়েছেন যে, কৃষি উৎপাদন বৃদ্ধি পেয়েছে, এবং কৃষকের অবস্থার উন্নতি হয়েছে। তিনি আরো দাবি করছেন যে, তাঁরা কতগুলি পদক্ষেপ নিয়েছেন বলেই উন্নতি হয়েছে। কিন্তু তাঁর সঙ্গে এক মত নই। কারণ আমরা দেখছি আমাদের দেশের চাষবাস আজও প্রকৃতি নির্ভর। যে বছর ঠিক সময় বৃষ্টি হয় সে বছর চাষবাস ভালো হয়। শুধু বৃষ্টিপাতই নয়, সেই সঙ্গে যে বছর পোকা-মাকড়ের আক্রমণ থাকে না সে বছর ফসল ভালো হয়। অপর দিকে যে বছর পোকা-মাকড়ের আক্রমণ বেশি হয় বা খরা হয় সে বছর ফসল নষ্ট হয়ে যায়। এই পরিপ্রেক্ষিতে আমাদের বিচার্য বিষয় হচ্ছে প্রকৃতিকে বাদ দিয়ে কৃষি উৎপাদন বৃদ্ধির ক্ষেত্রে আমাদের কৃষি দপ্তর কতটা সাহায্য করতে পারছেন? মিনিকিট বিতরণ করে, ঋণ দান করে, সেচের ব্যবস্থা করে তারা কৃষকদের কতটা সাহায্য করতে পারছেন? এবং তাদের সাহায্যের পরিপ্রেক্ষিতে কতটা কৃষি ব্যবস্থার উন্নতি ঘটছে, উৎপাদন বৃদ্ধি পাচ্ছে, কৃষকের অবস্থার উন্নতি ঘটছে। স্যার, আমরা যারা গ্রামে বাস করি, যাদের কৃষির সঙ্গে প্রত্যক্ষ যোগাযোগ আছে এবং অভিজ্ঞতা আছে তারা জানি যে, সরকারি সাহায্যের উপর নির্ভর করে কৃষক ফসল উৎপাদন করছে না। যদিও কৃষকদের সাহায্য করার জন্য কৃষি দপ্তর থেকে মিনিকিট বিতরণ করা হয়, সার সরবরাহ করা হয়, ঋণ পাইয়ে দেওয়া হয়, তথাপি পশ্চিমবঙ্গে কৃষক নিজস্ব উদ্যোগের ওপরই বেশি নির্ভরশীল। পশ্চিমবঙ্গের কৃষক নিজস্ব উদ্যোগ নিয়ে প্রকৃতির সঙ্গে লড়াই করে চাষ করছে, তাই উৎপাদন বৃদ্ধি পাচ্ছে। আজকে সরকারি সহায়তা বা সাহায্যে কৃষির উন্নতি হয়েছে বলে যে দাবি করা হচ্ছে সেই দাবিকে চ্যালেঞ্জ জানিয়ে আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, তিনি কয়েকটি ব্লক বা একটি মহকুমা বা একটি জেলা নিয়ে সমীক্ষা করে দেখুন যে তাঁদের সাহায্যের ফলে সেখানে কৃষি ব্যবস্থার কতটুকু উন্নতি হয়েছে, কৃষি উৎপাদন বৃদ্ধি পেয়েছে কিনা, তাহলেই আসল অবস্থাটা সহজেই ধরা যাবে। প্রকৃত পক্ষে কৃষকদের নিজস্ব উদ্যোগের ফলেই কৃষি উৎপাদন বৃদ্ধি ঘটেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের পশ্চিমবঙ্গে খাল-বিল, নদী-নালার সংখ্যা খুব বেশি এবং এখানে বৃষ্টিপাতও খুবই ভালো হয়, অর্থাৎ কৃষি উৎপাদন বৃদ্ধির ক্ষেত্রে প্রকৃতি আমাদের যথেষ্ট সাহায্য করছে। আমরা প্রকৃতির সেই জলকে কতখানি সদ্ব্যবহার করতে পারছি এবং কৃষি কাজে প্রয়োগ করতে পারছি, সেটাই আজকে বিচার্য বিষয়।

[6-35 – 6-45 P.M.]

সেখানে দেখা যাবে এই জলের বিরাট অংশ অপচয় হচ্ছে। সরকারের যে সেচ বিভাগ আছে, সে ক্ষুদ্র সেচ হোক আর বৃহৎ সেচই হোক সেই দপ্তরকে আপনি কতখানি সেচের কাজে লাগাতে পেরেছেন? লাগাতে পারেননি। সারা পশ্চিমবঙ্গে অসংখ্য নদী-নালা আছে, আমি বড় নদী-নালার কথা বাদই দিলাম কিন্তু ছোট-ছোট যে খাল-বিলগুলি আছে, সেই জলকে লিফট ইরিগেশনের মাধ্যমে বা পাম্প সেট চালিয়ে জল তুলে কৃষি কাজে কতখানি

আপনি সহায়তা করেছেন? এটা দেখলে দেখা যাবে সরকারের হাতে যে টাকা আছে সেই টাকা ঠিকভাবে আপনারা ব্যবহার করতে পারছেন না, খালের জলগুলি অপচয় হচ্ছে, কৃষি কাজে লাগাতে পারছেন না। দক্ষিণ বঙ্গ হচ্ছে এক ফসলি এলাকা, ধান চাষই হচ্ছে একমাত্র ফসল। এই ফসল প্রকৃতির উপর নির্ভর করে। ঝড় এবং বন্যায় ব্যাপক এলাকার ফসল নষ্ট হয়, খরাতেও নষ্ট হয়। কিন্তু এইসব এলাকায় নদী-নালাগুলি আছে। এক্ষেত্রে কৃষি বিভাগ সেচ দপ্তরের সাথে যুক্তভাবে যদি ঐ সমস্ত খাল, নদী নালা থেকে জল তুলে খরার মরশুমে জল দেবার ব্যবস্থা করেন তাহলে অধিক ফসল উৎপন্ন হয়। এ ব্যাপারে যদি গবেষণার মাধ্যমে ধান বা অন্যান্য ফসল বা ফল অল্প সময়ের মধ্যে ফলাতে পারে বা বেশি পরিমাণ ফলাতে পারে তারজন্য যে উদ্যোগ সেই উদ্যোগ আমরা দেখতে পাচ্ছি না। ফলে জমিগুলি পড়ে থাকছে। কোথাও কোথাও চাষীরা নিজেদের উদ্যোগে পাম্পসেট দিয়ে জল তুলে, কঠিন পরিশ্রমের মধ্য দিয়ে চাষাবাদ করছে, এক্ষেত্রে সরকারের কোনও ভূমিকা নেই। যে সমস্ত জায়গায় লিফ্ট ইরিগেশন রয়েছে সেখানে বিদ্যুৎ সরবরাহ নেই, দীর্ঘদিন অকেজো হয়ে পড়ে আছে। ফলে ফসল খরায় জ্বলছে। চাষীরা জলের জন্য চিৎকার করছে, কিন্তু সরকার সেখানে নিরব দর্শকের ভূমিকা পালন করছে। সেই সমস্ত জায়গায় বিদ্যুৎ সরবরাহ না করার জন্য জমিতে জল সেচ করা হচ্ছে না, ফলে ফসল নষ্ট হচ্ছে। আমাদের অভিজ্ঞতায় দেখেছি, গ্রামে যে সমস্ত চাষীরা ফসল তৈরি করছে, সে ধানই হোক, গমই হোক, ডালই হোক আর তৈলবীজই হোক এবং অন্যান্য সব্জিই হোক সেই সমস্ত জায়গায় দেখা যাবে যারা উৎপাদন করে আপনি এখানে ফিরিস্তি দিয়েছেন যে রেকর্ডেড বর্গাদার হয়েছে, রায়তী পাট্টা দেওয়া হয়েছে এবং তাদের সাহায্য করবার জন্যই সরকারের এই নীতি। আপনি তাদের সহায়তা দিচ্ছেন বলেছেন। কিন্তু আমার প্রশ্ন এই যে গরিব পাট্টাদার, গরিব বর্গাদার, প্রান্তিক চাষী, ছোট চাষী যারা ফসল তৈরি করছে যে কোনও ফসলই হোক ধান হোক, গম হোক, ডাল হোক, তৈলবীজ হোক বা অন্যান্য সব্জিই হোক তারা কি প্রকৃতভাবে যথার্থ মূল্য পাচ্ছে? তারা কি সেইসব ফসলের ন্যায্য দাম পাচ্ছে? উৎপাদনের যে ব্যয় সেই ব্যয় কি উঠছে? উঠছে না। আমরা যারা গ্রামে থাকি কি সরকার পক্ষের, কি বিরোধী পক্ষে আমরা সবাই জানি আমাদের অভিজ্ঞতার ভিত্তিতে যে উৎপাদনের যে খরচ সেটা তারা তুলতে পারে না। এ বছর যে ফসল তৈরি করল তা লোকসান খেয়ে যাচ্ছে। কোনও জায়গায় তারা ব্যাঙ্ক লোন নিয়েছে, কোনও জায়গায় তারা মহাজনের কাছ থেকে লোন নিয়েছে। কিন্তু লোকসান হবার জন্য তারা সেই লোন শোধ করতে পারছে না। অথচ সরকারি তরফ থেকে বারবার ঘোষণা করা হচ্ছে, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ও আবেদন করছেন যে সমস্ত সরকারি ঋণ দেওয়া হয়েছে সেই ঋণ শোধ করতে হবে। কিন্তু তারা সেই ঋণ শোধ করতে পারছে না। কারণ তাদের অর্থনৈতিক অবস্থা এরজন্য দায়ী। আপনারা দাবি করছেন ফসলের উৎপাদন বেড়েছে, কিন্তু চাষীরা যথার্থ মূল্য পাচ্ছে না যারজন্য তারা অবস্থা ফেরাতে পারছে না, ঋণ শোধ করতে পারছে না। এইটা হচ্ছে আমাদের অভিজ্ঞতা। এক্ষেত্রে আমার বক্তব্য, এই যে অভাবি সেল সেটা কেনবার জন্য সরকার কি ব্যবস্থা নিয়েছেন? কৃষিকে তথা কৃষকদের রক্ষা করবার জন্য সরকার কি ব্যবস্থা নিয়েছেন? তাই আমি বলব, কৃষকদের উৎপাদিত ফসল উপযুক্ত মূল্য দিয়ে সংগ্রহ করুন যাতে চাষীরা লোকসানে না মরে যায়। আমরা জানি যখন সুন্দরবনের চাষীরা একটা সময়ে ব্যাপক ভাবে সাগরসইটের চাষ করেছিল। ঐ চাষ করবার

সময় তারা ব্যাঙ্ক এবং মহাজনদের কাছ থেকে ঋণ নেয় এবং আগে তারা সর্বশক্তি নিয়োগ করে যেটুকু ধান বা অন্য ফসল তৈরি করেছিল সেগুলি বিক্রি করে ঐ ফসলের চাষ করে। কিন্তু দেখা গেল যে ঐ সাগর সুইট চাষ করতে গিয়ে তারা ঋণের দায়ে জড়িয়ে মহাজনদের কাছে বাস্তুভিটা অবধি বাঁধা দিতে বাধ্য হল। তারপর সাগরসুইট বাদ দিয়ে লঙ্কার চাষ করে, তাতেও সেই একই অবস্থা। প্রত্যেকটি ফসলের ক্ষেত্রে সেই একই অবস্থা দাঁড়াচ্ছে। পাটের কথা তো আপনি নিজেই জানেন এবং সে সম্পর্কে অনেক কথা বলেছেন। গতবারে পাটের দাম একটু লাভজনক হওয়াতে আশান্বিত হয়ে এ বছর সেই লাভের জন্য ব্যাপক ভাবে পাট চাষ করেছে কিন্তু এ বছর কেন্দ্রীয় সরকারের নীতির জন্য সেখানে পাট চাষীরা ক্ষতিগ্রস্ত হয়েছে। এ ক্ষেত্রে দেখা গেল মুখ্যমন্ত্রী মহাশয় কেন্দ্রের সঙ্গে যে দাম রফা করলেন আপনি কৃষিমন্ত্রী হিসাবে পাট চাষীদের পক্ষে আর একটা কথা বললেন। এর জন্য আজকে দেখা গেল—আপনি বলতে বাধ্য হয়েছেন—যে পাট চাষীরা উপযুক্ত দাম পাচ্ছে না। তার জন্যই আপনি পাট চাষ কম করবার জন্য এবং বিকল্প চাষের জন্য তাদের কাছে আবেদন করেছেন। এই হচ্ছে কৃষকদের অবস্থা। এই সম্পর্কে আমি বলব পাট চাষীদের অন্যান্য যে সব চাষে উৎপাদিত ফসল সেই ফসল সরকারের পক্ষ থেকে কিনে নিয়ে চাষীদের রক্ষা করবার ব্যবস্থা গড়ে তোলা যায় কিনা সে সম্বন্ধে কি পদক্ষেপ নিচ্ছেন সেটা আপনি বলবেন। আপনার কৃষি সহায়ক প্রত্যেক গ্রামপঞ্চায়েতে থাকার ব্যবস্থা করেছিলেন গত বছর আমি শুনেছিলাম। আমি জিজ্ঞাসা করছি সেই সহায়করা কি কাজ করেন? গ্রামে কৃষকদের কাছে খোঁজ নিলে জানতে পারা যায় যে তারা বাড়িতেই থাকে, প্রতি মাসের শেষে ব্লক অফিসে এসে বেতনটা নিয়ে যায়। চাষীদের চাষ সম্পর্কে পরামর্শ দেওয়া, কোনও জমিতে কি রকম ফসল ফলবে, কোনও ফসল লাগাবে, কোনও ওষুধ কি ফসলের উপর ব্যবহার করবে সেসব কিছুই বলেন না। আপনি যে উদ্দেশ্যে তাদের নিয়োগ করেছেন তারা কোনও কাজেই সাহায্য করছেন না। অপর একটা কথা বলব ঐ অ্যাগ্রো ইণ্ডাস্ট্রিজ সম্বন্ধে ঐ যে পাম্পসেট বিভিন্ন কোম্পানীর তৈরি পাম্পসেটের একটা ফিরিস্তি দিয়েছেন এই পাম্পসেট কেনবার জন্য চাষীদের যে স্যাংশন দেন সেখানে নিম্নমানের সেই পাম্পসেটগুলি চাষীদের কাছে দিচ্ছে। সেটা অনেকে ব্যাঙ্ক লোন বা ডি. আর. ডি. এ. আই. ডি. পি. মাধ্যমে নেয়। কেউবা ব্যক্তিগতভাবে কিনছে। যেহেতু সরকারি লিস্টে আছে, সেটা পরীক্ষা নিরীক্ষা করে নির্দিষ্ট করে দেওয়া হয়েছে, কিন্তু দেখা যাচ্ছে যে পাম্পসেটগুলি অল্প দিনেই অকেজো হয়ে যাচ্ছে। কৃষকরা ঋণগ্রস্ত হচ্ছে। আমার বক্তব্য অ্যাগ্রো ইণ্ডাস্ট্রিজের লিস্ট ভিত্তিক কোম্পানীর যোগসাজসে দেওয়া হচ্ছে এতে চাষীরা ক্ষতিগ্রস্ত হচ্ছে, এ সম্পর্কে আমি আপনাকে একটু সতর্ক হতে বলছি।

[6-45 – 6-55 P.M.]

কিছু কিছু আপনারা কৃষি বিজ্ঞান কেন্দ্রগুলি করেছেন তাতে এখনো পর্যন্ত যথার্থ কৃষক যথা পাট্টাদার, বর্গাদার ক্ষেতমজুরদের ট্রেনিং দেওয়ার কোনও ব্যবস্থা নেই। যারা ধনী চাষী বা অবস্থাপন্ন চাষী তাদের ঘরের ছেলে-মেয়েদেরই ট্রেনিং দেওয়া হচ্ছে। কিন্তু গরিব ঘরের চাষী যথা প্রান্তিক চাষী, ছোট চাষী এরা এই সমস্ত জায়গা থেকে ট্রেনিং নিতে পারছে না। কৃষকরা কাজ সম্পর্কে সচেতন। কোনও জমি এক ফসলি আর কোনও জমি বহু ফসলি এই সম্পর্কে তারা যাতে ট্রেনিং পায় এই কৃষি বিজ্ঞান দপ্তর থেকে। এইসব ব্যাপারে শিক্ষা

দেওয়ার জন্য আমি আপনাকে বলছি। আপনারা সকলকে বলে বেড়াচ্ছেন যে আপনাদের সাহায্যে এবং নেতৃত্বে কৃষকদের উন্নতি হচ্ছে এবং অগ্রগতি হয়েছে। কিন্তু এটাই যথার্থ নয়, কৃষকদের উদ্যোগে এবং তাদের নেতৃত্বেই চাষ বেড়েছে। সুতরাং আপনারা যে কৃতিত্বের দাবি করছেন তা আপনারা করতে পারেন না। এইকথা বলে এই বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আতাহার রহমান ঃ** মাননীয় স্পিকার স্যার, মাননীয় কৃষিমন্ত্রী আমাদের সামনে যে ব্যয়বরাদ্দ রেখেছেন এই ব্যয়বরাদ্দকে সমর্থন করতে গিয়ে আমি দু-একটি কথা বলতে চাই। এই ব্যয়বরাদ্দ সম্পর্কে দীর্ঘক্ষণ ধরে সরকারি পক্ষ এবং বিরোধীপক্ষে আলোচনা হয়েছে। এই আলোচনার একটি জিনিসই বুঝতে পারলাম যে এটা যেন আমাদেরই সমস্যা এবং এই সমস্যার সমাধান যেন ভারতবর্ষে অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গ সরকার একাই সমস্যার সব সমাধান করে দেবে। আমি বলি যে আমরা ভারতবর্ষের বাইরে নই, আমরা ভারতবর্ষের একটি অঙ্গরাজ্য। সুতরাং সমস্যার সমাধান যদি করতে হয় গোটা ভারতবর্ষের সমস্যার সমাধান যদি করতে হয় তাহলে পশ্চিমবঙ্গের সমস্যারও সমাধান হবে। এমন একটি ব্যয়বরাদ্দ উত্থাপন করা হয়েছে যে ব্যয়বরাদ্দের সঙ্গে এই সরকারের দপ্তরগুলি যুক্ত যেমন সেচ যুক্ত, ভূমিসংস্কার যুক্ত, শিল্প যুক্ত ইত্যাদি নানা ধরনের দপ্তরগুলি যুক্ত। সুতরাং কৃষি সমস্যার সমাধানের জন্য কৃষিমন্ত্রী বা কৃষিদপ্তর দায়ী পশ্চিমবাংলায় এইভাবে আলোচনা যদি করা যায় তাহলে মনে হয় এটা সঠিকভাবে আলোচনা করা হবে না। সুতরাং আলোচনা করতে হলে সার্বিকভাবে আলোচনা হওয়া উচিত। এই দীর্ঘ ৮ বৎসর ধরে কৃষিদপ্তর পশ্চিমবঙ্গের কৃষকদের স্বার্থে সীমিত ক্ষমতার মাধ্যমে উন্নতি করার চেষ্টা করেছে। এই অল্প সময়ের মধ্যে কৃষিবিভাগ তুলনামূলকভাবে অনেক বেশি উন্নতি করেছে, তবে এটাই আমরা যথেষ্ট মনে করি না। আরো বেশি উন্নতির প্রয়োজন কিন্তু প্রথমেই আমাদের যেটা ভাবতে হবে তা হচ্ছে সরকারের যে ক্ষমতা সেই ক্ষমতা অত্যন্ত সীমিত সেই সীমিত ক্ষমতা সত্ত্বেও যেটা উৎপাদন হয় যথা চাল, ডাল, ইত্যাদি নানা ধরনের নিতান্ত কম হয় না। এবারে প্রায় ৯২ লক্ষ মেট্রিক টন চাল উৎপন্ন হয়েছে। ১৯৭৬-৭৭ সালে ৮৯ লক্ষ মেট্রিক টন চাল উৎপাদন হয়েছে। ১৯৮১-৮২-৮৩ সালে তা আরো বেশি হয়। আপনারা ১৯৭৮-৭৯ সালের কথা বলেছেন যে ঐ সময়ে উৎপাদন অনেক কম হয়েছে। কেন কম হয়েছে সেকথা তো কৃষিমন্ত্রী সেই সময়ে বলেছিলেন। কেন কম হল সেটা তো আপনারা একবারও বোঝবার চেষ্টা করেন নি। ১৯৭৭ সালে আমরা যখন সরকারে এসেছি এবং কমল গুহ মহাশয় যখন মন্ত্রী হয়েছেন তার পরের বছর আমাদের এখানে প্রচণ্ডভাবে বন্যা এসেছিল এবং সেই বন্যায় গ্রামের মাঠ, ঘাট, ঘরবাড়ি প্রভৃতি সব ভেসে গিয়েছিল। সেখানে ফসল থাক বা না থাক কোনও ব্যাপার নয়। যখন বন্যা হয়, যখন খরা হয় তখন ফসলের উৎপাদন হয় না। ফলে এই সময়গুলো—এক দিকে খরা বিপর্যয়, অন্য দিকে বন্যায় বিপর্যস্ত বা নানা ধরনের প্রাকৃতিক বিপর্যয়ের ফলে উৎপাদন কম হয়েছে। কিন্তু যখন ভালো আবহাওয়া ছিল যেমন ১৯৭৪-৭৫ সালে উৎপাদন কমেনি, বেড়েছে। এটা আপনারা দেখেছেন, আপনাদের কাছে হিসাব আছে সেই জন্য আমি আর হিসাবটা দিচ্ছি না। আপনারা জৈব সারের প্রয়োগ সম্পর্কে বলেছেন। আপনারা বলেছেন গ্রামের কৃষকরা এবং তাদের আত্মীয়রা জৈব সার ব্যবহার করত কিন্তু এখন তারা রাসায়নিক

সার ব্যবহার করছে এবং জৈব সারের প্রচলন উঠে যাচ্ছে। আপনারা যে প্রশ্ন করেছেন তার উল্টো প্রশ্ন আমি আপনাদের করতে চাই জৈব সার গেল কোথায়? আমাদের দেশের গরুগুলো গেল কোথায়? গ্রামের কৃষকের বাড়িতে গরু নেই তার মূল কারণ কি? এর জন্য দায়ি হচ্ছে কেন্দ্রীয় সরকার। তাদের নীতির ফলে কৃষকরা আজ কোথায় গিয়ে দাঁড়িয়েছে? তাদের আজ এমন অবস্থা যে তারা আর গরু কিনতে পারে না, কৃষকরা গরু পুষতে পারে না। ফলে জৈব সার আর তারা ব্যবহার করতে পারে না। আপনারা জানেন এবং আমরাও জানি আজকে কৃষকদের গরু পোষার মতো বাস্তব পরিস্থিতি নেই। তার জন্য দায়ি আপনারা, আমরা নয়। তা সত্ত্বেও যে অবস্থা দাঁড়িয়েছে সেটা একটু বলি। এই বছর পশ্চিমবাংলা—এক মাত্র অন্ধ্র রাজ্যকে বাদ দিলে—ভারতবর্ষের সব কটি রাজ্যের তুলনায় সব থেকে বেশি উৎপাদন করেছে। পশ্চিমবাংলায় খাদ্য উৎপাদনের পরিমাণ হ'ল ৯২ লক্ষ মেট্রিক টন। একমাত্র অন্ধ্র এর থেকে বেশি উৎপাদন করেছে এবং তারা রেকর্ড পরিমাণ করেছে। আমরা যখন বেশি উৎপাদন করছি সেই গোটা ভারতবর্ষের হাল কি? ৩০ লক্ষ মেট্রিক টন খাদ্য উৎপাদন ভারতবর্ষে কমে গেছে। এর উত্তর ভারত সরকারকে দিতে হবে। রাজ্য সরকার এর উত্তর দেবে না। আলুর উৎপাদন এখানে বৃদ্ধি পেয়েছে। ৬০ দশকে গমের ফলন অধিক হতে শুরু করে এবং এই রাজ্যে গমের অগ্রগতি লক্ষ্য করা যায়। কিন্তু পরবর্তীকালে গমের উৎপাদন কমতে শুরু করে। কৃষি বিভাগ গমের উৎপাদন কেন কমছে তার জন্য একটা কমিশন তৈরি করেন এবং এই কমিশনের সুপারিশ পশ্চিমবঙ্গ সরকার গ্রহণ করেন। উন্নত মানের সার বীজ ইত্যাদি প্রয়োগ করার ফলে ফলন বাড়তে শুরু হয়েছে এবং পরবর্তীকালে গমের উৎপাদন প্রচুর পরিমাণে বেড়ে গেছে। এই সময় আরো উৎপাদনের জন্য যেটা দরকার আমার মনে হয় সেটা হল আরো দুটো দপ্তরকে আরো ভালো কাজ করতে হবে। যে সমস্ত জমিতে সেচের ব্যবস্থা করা যায় সেই জমিগুলিতে সেচের ব্যবস্থা করা যায় নি। যেহেতু সেচ সম্পূর্ণ করা যায় নি সেই জন্য উৎপাদন ঠিকমতো হয় নি। সেচ না পাওয়ার জন্য সব কিছু প্রকৃতির উপর নির্ভর করতে হয়েছে। যদি প্রকৃতির উপর নির্ভর না করতে হ'ত, যদি সমস্ত জমিতে সেচের ব্যবস্থা করা যেত তাহলে ব্যপক ফসল উৎপাদন করা যেত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর একটা কথা বলতে চাই। আমাদের এই ভূমি সংস্কারের ব্যাপারে দিল্লির রাজ্যসভায় কয়েকজন সদস্য প্রশ্ন করেছিলেন কৃষি দপ্তরের রাষ্ট্রমন্ত্রীর কাছে। তার উত্তরে ভারতবর্ষে মোট কত জমি সরকারের হাতে ন্যাস্ত হয়েছে এবং উদ্বৃত্ত আছে তার একটা তালিকা দিয়েছেন।

[6-55 – 7-05 P.M.]

সেই তালিকায় তিনি বলেছেন যে পশ্চিমবাংলায় উদ্বৃত্ত জমির পরিমাণ হচ্ছে ১১ লক্ষ ৮৫ হাজার ৬৩১ একর। এর মধ্যে সরকারে ন্যস্ত জমির পরিমাণ ১০ লক্ষ ৮৮ হাজার ৯৩ একর এবং বন্টন হয়েছে ৮ লক্ষ ৬ হাজার ৭৩৯ একর। অন্ধ্র প্রদেশে উদ্বৃত্ত জমির পরিমাণ ১০ লক্ষ ৩৯ হাজার ৮৪২ একর। এর মধ্যে সরকারে ন্যস্ত জমির পরিমাণ হচ্ছে ৪ লক্ষ ৭০ হাজার ৯৮৪ একর এবং বন্টন হয়েছে কৃষকদের মধ্যে ৩ লক্ষ ৪২ হাজার ৩৫ একর। এই হিসাবটা লোকসভায় দেওয়া হয়েছে গত ৬ই নভেম্বর, ১৯৮৫ তারিখে। এই সমস্ত কারণে মাননীয় মন্ত্রী মহাশয় এখানে যে বাজেট বরাদ্দ উপস্থাপিত করেছেন তাকে সমর্থন

করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় কৃষিমন্ত্রী মহাশয় এখানে যে ব্যয়-বরাদ্দ এনেছেন তার প্রতি আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি। কৃষক এবং কৃষির উন্নতি হলে বলা যেতে পারে পশ্চিমবঙ্গের উন্নতি হয়েছে। এই উন্নতির পিছনেই রয়েছে এখানকার অর্থনৈতিক, সামাজিক এবং শিক্ষার উন্নতি। কৃষকদের অর্থনৈতিক উন্নতি যে সত্যিই হওয়া প্রয়োজন সেকথা আমরা উপলব্ধি করেছি। যাঁরা কংগ্রেস দলে আছেন, তাঁরা আজকে এই কথাটাকে একটু উপলব্ধি করার চেষ্টা করুন। যুক্তফ্রন্ট সরকারের আমলে জমিতে কি ভাবে দ্বিফসলি উৎপাদন করা সম্ভব, কি ভাবে কৃষির উন্নতি হতে পারে, এই সমস্ত চিন্তা-ভাবনা ছিল বলেই আজ কৃষির উন্নতি আমরা লক্ষ্য করছি। যুক্তফ্রন্ট সরকার ক্ষমতায় আসার আগে এখানে কংগ্রেসদল ক্ষমতায় ছিলেন, তাঁরা কিন্তু কৃষকের এবং কৃষির উন্নতি সম্বন্ধে কোনও চিন্তা-ভাবনা করেন নি। বড় বড় পরিকল্পনা তাঁরা করেছেন, কিন্তু কৃষির উন্নতির জন্য কোনও পরিকল্পনা তাঁরা গ্রহণ করেন নি। তাঁরা রাস্তা দিয়ে চলবার সময়ে বা ট্রেনে করে যাবার সময়ে পথের পাশে সবুজ মাঠ দেখে আনন্দ বোধ করতে পারেন, কিন্তু এই সবুজ সমারোহের কৃতিত্ব হচ্ছে আমাদের। আমরাই এটা করেছি, এই দাবি আমরা করতে পারি। এটা হচ্ছে ইতিহাস। যুক্তফ্রন্ট এখানে ক্ষমতায় আসার পরে তাঁদের উদ্যোগেই এটা সম্ভবপর হয়েছে। এবং এই বামফ্রন্টের আমলে সেটা আরও বৃহৎ আকারে করা হচ্ছে। কৃষির ব্যাপারে বিরোধীপক্ষের মাননীয় সদস্য কোথায় কি হয়েছে ইত্যাদি কথাবার্তা বলেছেন। আমি শুধু এই কথা বলতে চাই যে, কৃষির উন্নতির জন্য আমাদের সত্যিকারের যদি কোনও চিন্তা থাকে, তাহলে তা দলমত নির্বিশেষে করতে হবে। এখানে শুধু সমালোচনা করে কোনও লাভ হবে না। সমালোচনা করতে গেলে আপনারা কৃষকের বিরাগ ভাজনই হবেন। কারণ, আপনারা তাঁদের সম্বন্ধে কোনও চিন্তাই ইতিপূর্বে করেন নি। মাননীয় কৃষিমন্ত্রী মহাশয়ের কাছে আমার কয়েকটি কথা এবারে আমি রাখতে চাই। আমি যখন ছোট ছিলাম, তখন দেখেছি আমাদের ওখানে অনেক পাটের চাষ হত, কিন্তু তারপরে তা বন্ধ হয়ে গেছে। এখন সেখানে পানের চাষ হচ্ছে। আমার ধারণা, কংসাবতী পরিকল্পনা হওয়ার ফলে তমলুক মহকুমায় আমরা বন্যার ভয়ে আগে যে ভাবে ভীত ছিলাম তা দূর হয়েছে, এখন আমরা সেচের সাহায্যে কৃষির উৎপাদন বাড়াতে পারি। আমাদের ওখানে সেই চাষ উঠে গেছে। হলদী নদী, সুবর্ণনদীর জল দিয়ে আমরা ওখানে এখন দু ফসলি চাষ করতে পারছি। এই নদীর জলকে নিয়ন্ত্রণে এনে সংশোধন করে কি ভাবে ওখানে চাষ করা যায় সে সম্বন্ধে আমরা চিন্তা করতে পারি। মেদিনীপুর জেলার মধ্যে বিশেষ করে তমলুক মহকুমা এক সময়ে সারা বাংলাদেশের মধ্যে কৃষি উৎপাদনের ক্ষেত্রে এক সমৃদ্ধশালী অঞ্চল বলে পরিচিত ছিল। তমলুক মহকুমার ময়না, নন্দী গ্রাম, মহিষাদল এবং সুতাহাটা এই সমস্ত জায়গা বাংলাদেশের মধ্যে এক সময়ে খাদ্যশস্যে সমৃদ্ধশালী অঞ্চল বলে পরিচিত ছিল। ওখানে এখন ধান ও গমের চাষ হচ্ছে। এই সঙ্গে সঙ্গে ওখানে পানের চাষও হয়। ১৯৭৮ সালে বন্যার সময়ে ওখানে যখন ধানচাষ হয় নি, যে সমস্ত ধান-এর চাষ হয়েছিল তা বন্যার ফলে নষ্ট হয়ে গিয়েছিল। কিন্তু তা সত্ত্বেও ওখানকার চাষীরা পান চাষের মাধ্যমে তাঁদের কষ্ট নিবারণ করতে সক্ষম হয়েছিল। সেইজন্য বলি, এই সমস্ত ব্যাপার একটু দেখা দরকার। আরো দেখা

দরকার যে কৃষি বিভাগের যে সমস্ত কর্মচারী আছেন, যে কথা আমি এর আগে বলেছি, তারা কৃষকদের সঙ্গে কোনও রকম যোগাযোগ করেন না সময় থাকতে। কৃষি বিভাগের কর্মীদের সঙ্গে যদি কৃষকদের যোগসূত্র না থাকে, তাহলে কৃষির উৎপাদন বাড়তে পারে না। সেখানে অনেক ক্ষেত্রে দেখতে পাই, আমাদের দেশে কৃষক যাঁরা আছেন তাঁদের কৃষি বিভাগের কর্মচারিরা এমন মন্ত্র দেন যাতে তাঁরা কাজ না করেন। তাঁরা চাষীদের বলেন—এটা তো বামফ্রন্ট সরকার, কাজেই যত পারো কম কাজ করে ঘরে ফিরে যাও। আর তাঁরাই মন্ত্রীর কাছে গিয়ে বলেন যে, ওরা ভালো কাজ করছেন। এইভাবে কৃষি বিভাগের কর্মসূচীকে বাঞ্চাল করবার চেষ্টা করছেন তাঁরা।

স্যার, বেসিক স্ল্যাগ্ দিয়ে জমির লবনক্তিতা দূর করা হয়। তমলুকের পি. এ. ও অফিসে এই বেসিক স্ল্যাগ্ এসে পড়ে ছিল, সেগুলো বলেকয়ে আমি কাজে লাগাবার ব্যবস্থা করেছি। এই বেসিক স্ল্যাগ্ আমার অঞ্চলে দেওয়া দরকার আছে। বর্তমানে মেদিনীপুরে এই বেসিক স্ল্যাগ্ নিয়ে বহুমুখী পরীক্ষার জন্য একটি রিসার্চ সেন্টার করা হয়েছে। কিন্তু এটা একটা বড় জেলা, কাজেই সেখানে একটা কেন্দ্র করলে হবে না। আমি মনে করি, তমলুক এবং কাঁথি মহকুমাতেও এই রকম পরীক্ষাকেন্দ্র করতে পারলে ভালো হয় এবং তাহলে সেখানকার লবনাক্ত জমিতেও ধান চাষ করা যায়। আমি বলেছিলাম, আমাদের ঐ সমস্ত নদীর পাড়ে কেরলের মতো নারকেল, সুপারীর চাষ করলে ভালো হয়। সেটা বলবার পর আমাদের ক্যানেলের পাশে নারকেল চাষ করা হয়েছে এবং সেটা বন বিভাগের মাধ্যমে করা হয়েছে। আমি বলব যে, এটা কৃষি বিভাগ থেকে পরিকল্পিতভাবে করুন এবং তাহলে সেখানে প্রচুর ফসল উৎপন্ন হবে। আমি বলব—পান চাষ যা হয়েছে, সেই সঙ্গে সঙ্গে আলু, মূলা, কলা, সরিষা ইত্যাদির চাষ সেখানে করুন যেহেতু সেসবের চাষ সেখানে করছেন না। চাষ করলে সেখানকার মাঠেও ঐসব ফসল হবে এবং তার মাধ্যমে সরকারই উপকৃত হবেন। এই কথা বলে এই ব্যয়বরাদ্দকে পূর্ণ সমর্থন জানিয়ে এবং কংগ্রেস বন্ধুরা যেসব ভ্রান্ত কথা বলেছেন তার প্রতিবাদ করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার যদিও বলবার খুব একটা ইচ্ছা ছিল না, তবুও বক্তৃতা শুনে মাননীয় মন্ত্রীর কাছে কয়েকটি প্রশ্ন রাখতে চাই এবং সঙ্গে সঙ্গে কয়েকটি সাজেশনও রাখতে চাই—আশা করি সেগুলো গ্রহণ করবেন। আমি প্রথমে বলি—আমাদের সময় প্রতিটি ব্লকে একটি করে এগ্রিকালচারাল ডেমনেস্ট্রেশন ফার্ম করা হয়েছিল। আমি মাননীয় মন্ত্রীকে জানাতে চাই যে, সাধারণত পারপাস অফ দি এগ্রিকালচারাল ডেমনেস্ট্রেশন ফার্ম এটাই ছিল যে, এখান থেকে বীজ নিয়ে চাষীদের দেওয়া হবে। তাছাড়া চাষীদের ধান, গম, সানফ্লাওয়ার, গ্রাউণ্ডনাট ইত্যাদি উপর নানাভাবে ডেমনেস্ট্রেশন করে দেখানো হবে যে কিভাবে চাষ করলে এসবের উৎপাদন বাড়ানো যায়।

[7-05 – 7-15 P.M.]

আমাদের সময়ে আমরা দেখেছি সান ফ্লাওয়ার, গ্রাউণ্ডনাট এবং কটনের নানারকম ডেমনেস্ট্রেশন হয়েছিল। এগুলির মধ্যে কতগুলি সজীব অবস্থায় আছে জানাবেন কি? এগ্রিকালচারাল ফার্মগুলি যে পারপাস নিয়ে করা হয়েছিল সেই উদ্দেশ্য সাধন করতে পারছে

কিনা সেটা জানতে চাই? সয়েল টেস্ট সম্বন্ধে বলতে চাই যে কোনও সয়েলে কি রকম সার দিতে হবে, কোনও সয়েলে কি ভালো চাষ হয় এগুলি সম্বধে আপনাদের কোনও প্ল্যান, প্রোগ্রাম ব্লক বা জেলা ভিত্তিক আছে কিনা যাতে চাষীরা বুঝতে পারে এই সয়েলে এটা করলে ভালো হবে সেটা জানতে চাই? রেগুলেটেড মার্কেটের অবস্থা কি রকম? সেগুলি কি জীবিত আছে? এগুলি কোনও ফ্রুটফুল পারপাস সার্ভ করছে কিনা সেটা জানতে চাই। আপনারা চেষ্টা করছেন এগ্রিকালচার ডেভেলপ করার কিন্তু দিনের পর দিন ডিউ টু দি ফ্র্যাগমেন্টেশন অফ হোল্ডিং তা জমির ক্ষতি করবে কিনা সেটা সম্বন্ধে আমাদের বলবেন? গ্রামসেবক বা কে. পি. এস যারা আছে তারা সব এখন শহরমুখী হয়ে গেছে। তারা গ্রামে কোথায় ঘোরে সে সম্বন্ধে আমাদের কোনও ধ্যান ধারণা নেই বলে সে সম্বন্ধে জানাবেন। কে. পি. এস যারা আছে তাদের ফাংশান ঠিকভাবে হচ্ছে কিনা এবং চাষীদের সঙ্গে তাদের যোগাযোগ হচ্ছে কিনা সেটা জানাবেন? আপনারা বলবেন ফসল বাড়ছে, কিন্তু আমরা জানি যে যতদিন যাবে মানুষ তার আর্থিক অস্বচ্ছলতা দূর করার জন্য চাষ করবে। খাল কেটে জল নিয়ে এসে ধান চাষ করবে। ক্রাইসিস থেকে বাঁচার জন্য তারা চাষ করবে। আমরা একটা প্রয়োজনীয় ব্যবস্থা করেছিলাম সেটা হল মিষ্টি জলের ব্যবস্থা। আপনারা ডিপ টিউবওয়েল, শ্যালো টিউবওয়েলের ব্যবস্থা করেছেন। জানিনা এজন্য বিদ্যুত কতখানি পাবেন? এরজন্য কোঅর্ডিনেশন নিশ্চয় দরকার। বিদ্যুতের অভাবে এগ্রিকালচারে ওয়াটার স্যাপ্লাই ঠিক ঠিক মতন করতে পারছেন কিনা সেটা বলবেন। আমাদের সময়ে আমরা সুন্দরবনে ছাতুয়া এবং আরো প্রোজেক্ট করেছিলাম। দেয়ার আর সো মেনি ক্রিক্স—যার কাজ হচ্ছে এক্সেস ওয়াটার নিয়ে আসা এবং তা নদীতে ফেলা। আমরা সেগুলি বেঁধে দিয়েছিলাম। ছাতুয়া প্রোজেক্ট থেকে ২-৪ হাজার লোক চাষ করত। তাতে পাম্প সেট ইউজ হয়েছে। এই রকম একটা অচিন্ত্য নগরে করেছিলাম। বর্ষার সময়ে মিষ্টি জল ধরে রাখা হয়। সুন্দরবনে এই রকম করা হয়েছিল যাতে বেশি জল রিজারভারে ধরে রাখা যায়। সুন্দরবন এলাকায় এই রকম হাজার হাজার ক্রিক্স আছে। সুন্দরবন এলাকায় এগুলি যদি বার করতে পারেন এবং দুদিকে বাঁধ দিয়ে যদি মিষ্টি জল ধরে রাখা হয় এবং এগুলি কাটিয়ে দিলে হাজার হাজার বিঘা জমিতে চাষ হতে পারবে। আমরা এই রকম দুটো করেছিলাম। সেই ছাতুয়া প্রোজেক্ট আপনারা দেখে আসতে পারেন। সেই মিষ্টি জলে মাছও তারা ছাড়ছে। মাছও হচ্ছে, আবার মিষ্টি জলে চাষও করছে। আপনি যদি এই রকম একটা ব্লু প্রিন্ট করেন, একটা প্রোজেক্ট করেন, যে সমস্ত ক্রিক্স আছে সেখানে বাঁধ দিয়ে সুইট ওয়াটার ধরে রেখে এগ্রিকালচারে সেকেন্ড ক্রপ, থার্ড ক্রপ করার ক্ষেত্রে আপনি সাহায্য করবেন। এগুলি ভেবে দেখবেন আপনার পক্ষে করা সম্ভব কিনা। এগুলি আমার সাজেশন, এই কথা বলে আপনাকে ধন্যবাদ দিচ্ছি।

**শ্রী উমাকান্ত রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় কৃষিমন্ত্রী কমল গুহ যে বাজেট বরাদ্দ উপস্থাপন করেছেন তাকে আমি সর্বান্তকরণে সমর্থন করছি। কয়েকদিন যাবৎ বিধান সভায় মাননীয় সদস্যদের বক্তব্য শুনে আমার যে যৎসামান্য অভিজ্ঞতা তা থেকে এটুকু বুঝেছি পশ্চিমবঙ্গের হাসপাতালের দুরবস্থা, বেকার সমস্যা, পথ-ঘাটের দুরবস্থা এটাই প্রমাণ করে দেশের অর্থনৈতিক অধগতি। দেশের এই অর্থনীতি ঠিক করে কোনও সরকার—রাজ্যসরকার, না কি কেন্দ্রীয় সরকার? যদি কেন্দ্রীয় সরকার এই অর্থনীতি ঠিক করে থাকেন

তাহলে আমার মনে হয় তাঁদের এই নীতির মধ্যে খানিকটা ভুল আছে। এই অর্থনৈতিক কারণ ব্যাখ্যা করতে গেলে কিছুটা অন্ততপক্ষে নির্ভর করতে হবে কৃষির উপর। কারণ, ভারতবর্ষ কৃষি প্রধান দেশ। জাতীয় অর্থনীতির প্রধান ভিত্তি কৃষি। জাতীয় অর্থ নীতিতে কৃষির এই গুরুত্ব নানাভাবে প্রকাশ পেয়েছে। দেশের মোট জনসংখ্যার ৩-৪ ভাগের ৩ ভাগ প্রত্যক্ষ ও পরোক্ষ ভাবে কৃষির উপর নির্ভরশীল। মোট জনসংখ্যার ৬৬৭ ভাগ কৃষি কাজ করে অর্থাৎ কৃষিই দেশে কর্মসংস্থানের সর্বপ্রধান ক্ষেত্র। জাতীয় আয়ের ৪০.৮ ভাগ আসে কৃষি থেকে। ক্রমবর্ধমান জনসংখ্যার প্রয়োজনীয় খাদ্য উৎপাদনে প্রধানত কৃষির উপরেই দেশকে নির্ভর করতে হয়। ভারতের পাঁচটি প্রধান শিল্পের মধ্যে তিনটি যথা কাপড়ের কল, চটকল ও চিনির কারখানা, এদের প্রয়োজনীয় কাঁচা মালের জন্য কৃষির উপর নির্ভর করতে হয়। কাঁচা মালের বর্ধিত চাহিদা কৃষি উৎপাদন বাড়িয়েই মেটাতে হবে। কৃষিই এখন পর্যন্ত দেশের কয়েকটি প্রধান রপ্তানি দ্রব্যের যেমন পাট, তৈলবীজ, চা, তামাক ইত্যাদির উৎপাদন সরবরাহের মাধ্যমে বিদেশি মুদ্রা অর্জনে সাহায্য করে। কৃষিজাত খাদ্য শস্য ও কাঁচা মালই দেশের অভ্যন্তরীণ ব্যবসা-বাণিজ্যের প্রধান রাস্তা। কৃষি কাজের সাফল্যের উপর এখনও পর্যন্ত দেশের সরকারি বাজেটের আয় এবং ব্যয়ের উদ্বৃত্ত কিংবা ভারসাম্য নির্ভর করে। অনাবৃষ্টি বা বন্যার দরুন কৃষিতে বিপত্তি ঘটলে সরকারি আয় কমে ও ব্যয় বৃদ্ধি পায়। তাতে বাজেটের সঙ্কট সৃষ্টি হয়। দেশের অর্থনৈতিক উন্নয়নেও কৃষি এক গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করে। এ ব্যাপারে উদ্বৃত্ত কৃষি পণ্যের পরিমাণ যত হবে তত বেশি কৃষি পণ্য বিক্রয়ের জন্য বাজারে আসবে। অবশ্য এই উদ্বৃত্তের একটা বড় অংশ হবে খাদ্যশস্য। খুব পরিষ্কার কথা দেশের জনসংখ্যার কত ভাগ শিল্পে আর কতভাগ ব্যবসায়ে ও বাণিজ্যে নিযুক্ত হতে পারবে তা অনেকাংশে নির্ভর করে মোট বিক্রয়যোগ্য কৃষি পণ্যের উদ্বৃত্তের উপর। বলা যায় ভারতের অর্থনীতিতে বিভিন্ন অর্থনীতিক ক্ষেত্রের মধ্যে ভারসাম্য নাই। তুলনামূলক বিচারে দেখা যায় দ্বিতীয় পর্যায়ে অর্থনীতিক ক্ষেত্র অর্থাৎ শিল্প ক্ষেত্রে অপেক্ষাকৃত সংকীর্ণ তুলনায় অন্য দুটি ক্ষেত্র বিস্তৃত। এই ভারসাম্যহীনতা দূর করার জন্য বিপুল কৃষি উদ্বৃত্তের প্রয়োজন। দেশের মোট আয়তন ৩২ কোটি ৮০ লক্ষ হেক্টর, চাষ হয় মাত্র ১৩ কোটি ৯১ হেক্টর জমিতে বা ৪২ পারসেন্ট জমিতে।

(এই সময় নির্ধারিত সময় অতিক্রান্ত হওয়ায় বক্তাও পুনরায় উঠিয়া আসন গ্রহণ করেন)

[7-15 – 7-25 P.M.]

জাতীয় অর্থনৈতিক পরিস্থিতিতে এই গুরু দায়িত্ব একটা অঙ্গ রাজ্যের পক্ষে গ্রহণ করে কৃষির উন্নতি করতে গেলে আমাদের ভূমি সংস্কার নীতির আমুল পরিবর্তন প্রয়োজন। সময় অভাবে আমি এখানেই বক্তব্য শেষ করছি।

**শ্রী সুরেন্দ্রনাথ মাজি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, কৃষিমন্ত্রী যে বাজেট উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন করে কয়েকটি কথা বলব। আমরা সকলেই জানি পশ্চিমবাংলার কৃষি এবং কৃষকদের উন্নতি ছাড়া পশ্চিমবাংলার সামগ্রিক উন্নতি সম্ভব হবেনা। এই জন্য কৃষকদের স্বার্থে বামফ্রন্ট সরকার ৮ বছর ধরে যে পরিকল্পনা গ্রহণ করেছে সেই সমস্ত পরিকল্পনার জন্য বর্গাচাষী, পাট্টা চাষীদের মধ্যে একটা আলোড়ন সৃষ্টি হয়েছে। এই জিনিস

কিন্তু বিগত ৩৭ বছরের মধ্যে কংগ্রেস আমলে কখনও হয়নি। আজকে কংগ্রেসের বন্ধুরা বিরোধিতা ছাড়া আর কিছু করতে পারছে না। মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমরা বিগত কয়েক বছর ধরে পশ্চিমবাংলায় খরা দেখেছি, প্রচণ্ড ঝরা দেখেছি। এই খরা এবং ঝরার ফলে পশ্চিমবাংলার মানুষের জীবনে যখন নিদারুণ বিপর্যয় এসেছিল তখন পশ্চিমবঙ্গ সরকার পঞ্চায়েতের মাধ্যমে যেভাবে মানুষকে সাহায্য করেছে তার তুলনা নেই। কংগ্রেসের বন্ধুরা বিগত দিনে পঞ্চায়েতকে নিজেদের ব্যক্তিগত কাজে লাগিয়েছিল। তাই আজকে তাঁরা ভাবতে পারছেন না কিভাবে সেই পঞ্চায়েত বন্যার সময়, খরার সময় খেটে খাওয়া মানুষের পাশে এসে দাঁড়িয়েছে। পঞ্চায়েতের এই কার্যকলাপ দেখে কংগ্রেসিদের মনে একটা যন্ত্রণা দেখা দিয়েছে। আমরা পশ্চিমবাংলায় দেখেছি গ্রামের কৃষকদের স্বার্থে কংগ্রেসিরা যে সমস্ত পরিকল্পনা গ্রহণ করতে পারেন নি আজকে বামফ্রন্ট সরকার পঞ্চায়েতের মাধ্যমে গ্রামের মানুষের জন্য বিভিন্ন পরিকল্পনা গ্রহণ করছে। ছোটচাষী, বর্গাদার এবং পাট্টাদারদের কিভাবে সাহায্য করা যায় তার জন্য পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। কংগ্রেসিরা তো গ্রামের মানুষকে লুঠপাট করে খেয়েছে, কিন্তু আমরা পশ্চিমবাংলার বঞ্চিত, শোষিত মানুষদের দিকে লক্ষ্য রেখে পরিকল্পনা গ্রহণ করেছি। ওঁরা এতদিন কৃষকদের বিরুদ্ধে কাজ করেছেন, তাই এখন আমাদের কাজকর্ম দেখে আমাদের বিরোধিতা করছেন। বিগত ৮ বছরে বামফ্রন্ট সরকার খাদ্যোৎপাদনে রেকর্ড সৃষ্টি করেছে। ১৯৮৪-৮৫ সালে যে পরিমাণ খাদ্যশস্য উৎপন্ন হয়েছিল সেটা লক্ষ্য করবার বিষয়। আমি সেই পরিসংখ্যান আর দেবনা কারণ সরকার পক্ষের সদস্যরা সেটা বলে গেছেন। পশ্চিমবাংলায় ১৯৮৪-৮৫ সালে চালের উৎপাদন হেক্টর প্রতি হয়েছিল ১৫৫৭ কে. জি. এবং গমের উৎপাদন হেক্টর প্রতি হয়েছিল ২৪১৮ কে. জি। অপরদিকে লক্ষ্য করুন সর্বভারতীয় গড় হচ্ছে ১৮৭৩ কে. জি.। কাজেই পশ্চিমবাংলায় উৎপাদন বাড়ে নি, এই ঝড় তুলে কোনও লাভ নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে বিজ্ঞান ভিত্তিক চাষের জন্য যে পরিকল্পনা গ্রহণ করেছেন তার জন্য চাষীরা উপকৃত হচ্ছে। ছোট চাষী, বর্গা চাষী, পাট্টা হোল্ডারদের উৎসাহিত করার জন্য মিনিকিটের মাধ্যমে সব কিছু দেবার ব্যবস্থা করা হয়েছে এবং চাষে উৎসাহ দেবার জন্য সরকার থেকে প্রশিক্ষণের ব্যবস্থা করা হচ্ছে। আমাদের পশ্চিমবাংলার কয়েকটি জেলায় এস. আর. পি. পি. চালু করা হয়েছে, সারা পশ্চিমবাংলার সমস্ত ব্লকে এটা চালু করা যায় নি। মাননীয় সদস্য মানস ভুঁইয়া ভুল তথ্য পরিবেশন করেছেন। স্পেশ্যাল রাইস প্রোগ্রাম নেওয়া হয়েছে। এই পরিকল্পনার জন্য মাঝারি, প্রান্তিক চাষীদের প্রশিক্ষণের ব্যবস্থা করা হয়েছে। গ্রাম পঞ্চায়েত ভিত্তিক ৪-৫ টি গ্রামে এই প্রশিক্ষণ দেওয়া হচ্ছে এবং যন্ত্রপাতি দেওয়া হচ্ছে এবং কিভাবে উচ্চ ফলনশীল ধান উৎপাদন করা যায় তার ব্যবস্থা করা হয়েছে। মালভূমি এলাকায় সেচ ব্যবস্থা নেই। সেখানে যে ধরনের বীজ দিলে ভাল ফসল হতে পারে তার ব্যবস্থা করা দরকার। অ্যাগ্রো ইণ্ডাস্ট্রির মাধ্যমে যে মিনিকিট সরবরাহ করা হয় সেটা অনেক বেশি দামে আমাদের কিনতে হয় এবং তার ক্যারিং কস্ট অনেক বেশি পড়ে যায়। আমার প্রস্তাব হচ্ছে সি. এ. ডি. সি. যে সব উচ্চ ফলনশীল ধান বীজ তৈরি করে সেখান থেকে তা থেকে যদি বীজ সরবরাহ করা হয় তাহলে ক্যারিং কস্ট কম হওয়ার জন্য অনেক বেশি পরিমাণে মিনিকিট দেওয়া যেতে পারে, এটা ভেবে দেখার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। আর বাঁকুড়ার ক্ষেত্রে এটা প্রযোজ্য হতে পারে। আমি আর বেশি কথা না বলে মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন

করেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ননী কর ঃ** মিঃ ডেপুটি স্পিকার, স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ উত্থাপন করেছেন তাকে সমর্থন করে আমি দু একটি কথা বলছি। অনেকক্ষণ ধরে আলোচনা হচ্ছিল, শুনলাম। তাতে একটি কথা পরিষ্কার বোঝা গেল যে, খাদ্যোৎপাদনের ব্যাপারে গোটা ভারতবর্ষের যে চেহারা সেই তুলনায় পশ্চিমবঙ্গের চেহারা অনেক ভালো এবং সেই কৃতিত্বের অধিকারী নিশ্চয় বামফ্রন্ট সরকার এবং তার অংশ হিসাবে কৃষি মন্ত্রী নিজে। আমি এখানে প্রধানত শস্য বিমা পরিকল্পনা সম্পর্কে একটি বিষয় পর্যালোচনা করছি আপনি বলেছেন যে অনেক বিধি নিষেধ আছে। কিন্তু আমি নির্দিষ্ট করে আপনার কাছে জানতে চাই যে, গত ৫ তারিখে বাগদা থানার উপর দিয়ে একটা ঘূর্ণি ঝড় বয়ে গেছে এবং ২০ হাজার বিঘা জমির ধান এই শিলা বৃষ্টি ও ঘূর্ণি ঝড়ে নষ্ট হয়ে গেছে। আমি নিজে সেই অঞ্চলে গিয়েছিলাম এবং আমার সঙ্গে মাননীয় সদস্য গোপাল ভট্টাচার্য ছিলেন ও আমাদের কৃষক সমিতির নেতা অমিতাভ বসু'ও ছিলেন। আমাদের কাছে কৃষকরা বলেছেন, আমরা তো শস্য বিমার আওতায় আছি, আমাদের এই যে ফসলের ক্ষতি হল, এর টাকা পাব কিনা আমি নিজে এস. ডি. ও., ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের সঙ্গে কথা বার্তা বলেছি। এর ব্যাখ্যায় তারা আমাকে বলেছেন একটি ব্লকের শতকরা ৭৫ ভাগ ফসল ক্ষতিগ্রস্ত হলে তবেই সেটা এই সুযোগের আওতায় আসবে। কিন্তু ওখানে দেখলাম মালিপোতা, সিন্দ্রানি, কোনিয়াড়া-২নং, রণঘাট ও হেলেঞ্চা এই ৫টি গ্রাম পঞ্চায়েতের ৭৫ ভাগ ফসল নয় শতকরা ৯০ ভাগ ফসল নষ্ট হয়ে গেছে। এতে জমির মালিকের সর্বনাশ হয়েছে, আর ক্ষেত মজুর যারা তাদের কোনও কাজ নেই, এদেরও সর্বনাশ হয়েছে।

[7-25 – 7-35 P.M.]

এরকম একটা পরিস্থিতির মধ্যে শস্য বিমার সুযোগ এরা পাবে কিনা আশা করি মাননীয় মন্ত্রী মহাশয় সেটা বলবেন। নদীয়া জেলাতেও একই ভাবে কয়েকদিন আগে শিলাবৃষ্টি হয়ে গিয়েছে। কাজেই মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে নির্দিষ্ট ভাবে আমি জানতে চাই শস্যবিমার যে পরিকল্পনা আপনি করেছেন তার সুযোগ এরা পাবেন কিনা সেটা আপনি বলবেন। স্যার, সেখানে যে ঝড় হয়েছে সেটা দু কিলোমিটার এলাকা জুড়ে ২৫ কিলোমিটার পর্যন্ত ঝড়টা গিয়েছে। সেখানে শিলাবৃষ্টিতে যে ক্ষতি হয়েছে তাতে সেখানে আবার ফসল ফলানোর জন্য কিছু মিনিকিট এখনই তাদের দেওয়া যাবে কিনা, এগ্রিকালচারাল লোন কিছু তাদের দেওয়া যাবে কিনা সেটা আশা করি দেখবেন। আমি জানি আপনার ডিপার্টমেন্টের কর্মচারিরা সেখানে গিয়েছেন, প্রশাসন থেকেও গিয়েছেন, আমরাও গিয়েছি, সেখানকার কৃষকরা যাতে বাঁচতে পারে তার ব্যবস্থা এখনই করা দরকার। আপনার সহকর্মী রিলিফ মিনিস্টারের সঙ্গে আলোচনা করে এখনই কিছু খাদ্য সেখানে পাঠানো দরকার এবং ফুড ফর ওয়ার্কের কিছু কাজ যাতে সেখানে করা যায় সে ব্যবস্থা করা দরকার। এই কাজগুলি যদি আপনি করেন তাহলে সমগ্র কৃষক সমাজের আশীর্বাদ আপনি লাভ করবেন। এই কথা বলে আপনার বাজেটের প্রতি আমার সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রথমেই দু-একটি কথা বলে নেওয়া

দরকার। বিরোধীপক্ষ থেকে দু-একটি কথা তোলা হয়েছে, তার জবাব না দিলে আমার দপ্তরের অন্যান্য জবাবগুলি অপূর্ণ থেকে যাবে, তার মধ্যে অসংগতি থেকে যাবে। ডাঃ মানস ভুঁইয়া বলেছেন, 'আমি অসহায়'— এই কথাটা একটু বুঝে নিতে হবে। এখানে আমি নির্বাচিত হয়েছি কারুর দয়ায় নয়, জনসাধারণের সহযোগিতা পেয়েছি, নির্বাচিত হয়ে এসেছি। আর যার সহায় থাকে না সেই হচ্ছে অসহায়। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী, তাঁর সহযোগিতা, তাঁর আস্থা সব সময় আমি পেয়েছি কাজেই অসহায় হবার কোনও প্রয়োজন বোধ করি নি এবং সেটা বুঝতে পারা যায় যে আমাদের এই সীমিত ক্ষমতার মধ্যেও কৃষি দপ্তরের বরাদ্দ প্রতি বছরই বাড়ছে। কাজেই অসহায় হবার মতন কোনও কারণ ঘটেছে বলে আমি মনে করি না। যে দিন মনে করব যে অসহায় হয়ে উঠেছি সেদিন এখানে থাকব না—একথা পরিষ্কার ভাবে বলতে পারি। এই অবস্থায় দাঁড়িয়ে যে সিদ্ধান্তগুলি নেওয়া হয়েছে বা নিয়েছি সেগুলি জেনে রাখবেন—দপ্তরের নিয়ন্ত্রণ আমার হাতে পুরোপুরি আছে এবং সেই নিয়ন্ত্রণ ক্ষমতা নিয়েই আমি আমার দপ্তরকে পরিচালনা করছি। স্যার, আমার দ্বিতীয় কথা এস. ইউ. সি. আই-এর মাননীয় সদস্য শ্রী প্রবোধ পুরকায়েত যে কথা বলেছেন সে সম্পর্কে তিনি এখানে নেই তবুও জবাবটা একটু দেওয়া দরকার। সেটা হচ্ছে, তিনি বলেছেন, 'ফসলের ন্যায্য মূল্য সম্বন্ধে আমরা সচেতন নই।' একথাটা তিনি কি করে ভুলে গেলেন—আমি জানি না তাঁর রাজনীতি এখন কোনও গতিতে কোনও দিকে যাচ্ছে। যদি তিনি বামপন্থী রাজনীতিতে বিশ্বাসী হন, বামপন্থী রাজনীতির দ্বারা পরিচালিত হন তাহলে তাঁকে আমি বলব, আমরাও একটা বামপন্থী দলের লোক, আমরাও বামপন্থায় বিশ্বাসী কাজেই আমরা কোনও দিক দিয়ে পরিচালিত হ'ব তা তাঁর জানা উচিত ছিল। আমরা মন্ত্রী হয়ে যাবার পরেও জনগণ থেকে বিচ্ছিন্ন হয়ে যাইনি। আমরা যে যে ফ্রন্ট থেকে সদস্য হয়ে আসি, সেই সদস্যের বরাবর সেই ফ্রন্টের কাজ মন্ত্রী হবার পরেও আমাদের করতে হয়। সেই দায়িত্ব থেকে আমরা সরে যেতে পারি না। আমি কৃষক ফ্রন্টের লোক, কৃষক ফ্রন্টের কাজ মন্ত্রী হয়েও করতে হচ্ছে। কৃষক ফ্রন্টের কাজ করে কৃষকদের মৌলিক সমস্যা, তাদের সংকট, সেটা দেখে আমরা চোখ বুঁঝে থাকব, এটা হয় না। সেই জন্য আপনারা দেখেছেন ১লা এপ্রিল সাংবাদিক সম্মেলন করে আমি কৃষক সংগঠনের কতকগুলো নীতি এবং অআগামী আন্দোলনের কর্মসূচী ঘোষণা করেছি এবং গত বছর দেখেছেন আমাদের কৃষক সংগঠনের কার্যসূচী বামফ্রন্টের কৃষক সংগঠনগুলো মিলে আমরা একটা আন্দোলনের জোয়ার এই পশ্চিমবাংলায় এনেছিলাম। কাজেই ফসলের ন্যায্য মূল্য সম্বন্ধে আমরা সচেতন নই, এই কথা ভাববার কোনও কারণ নেই। আমরা সরকারে থেকে কৃষকরা যাতে ফসলের ন্যায্য মূল্য পায়, কৃষিজাত দ্রব্য এবং শিল্প জাত দ্রব্যের মধ্যে যাতে একটা সমতা থাকে তার জন্য আন্দোলন চালিয়ে যাচ্ছি। আমরা জনগণের কাছে যাচ্ছি, জনগণকে বোঝাচ্ছি সেই সব কারণ। অনেক সমস্যা আছে, যে সমস্যাগুলো আংশিক, কিন্তু মূল সমস্যা আছে, যে সমস্যাগুলো আংশিক, কিন্তু মূল সমস্যা আমাদের দেশে অনেক আছে, আমাদের সমাজে আছে, কিন্তু তা থাকা সত্ত্বেও মানুষের আস্থা, বিশ্বাস আমাদের উপর থেকে সরে যায়নি। কারণ আমরা তাদের কাছে সঙ্কটের সময় গিয়ে দাঁড়াই, আমরা নিজেরা বিশ্লেষণ করি, সেই সঙ্কটের চরিত্র সম্পর্কে, সেই সঙ্কট থেকে উত্তোরণ হওয়া যায় কি করে তার চেষ্টা করি। এর পটভূমিকায় দাঁড়িয়ে আমাদের কাজ। আমাদের লক্ষ্য এইগুলো যদি বিচার না করেন তাহলে ভূল হয়ে যাবে। আর এখানে আজকে আলোচনা শুনতে শুনতে

মনে হল যে পশ্চিমবঙ্গ যেন একটা আলাদা রাষ্ট্র। আমাদের জয়নাল সাহেব, আমাদের কাশীনাথ বাবু, ওঁরা যখন বক্তৃতা দিলেন, মনে হল পশ্চিমবাংলা একটা আলাদা রাষ্ট্র, স্বাধীন সরকার আছে, হতে পারলে ভালো হত কিন্তু বাস্তবে তা সম্ভব নয়। আর ভারতবর্ষ থেকে সরেও যেতে চাই না। তবে এখান থেকে দাঁড়িয়ে ওখানে একটা সরকার করবার লক্ষ্য আমাদের আছে। এখন কথা হল কাশী বাবু বলেছেন চিনে তিনজন লোক যা খায়, আমাদের এখানে পাঁচ জন লোক তা খায়। এই কথা আমরা জানি যে পুষ্টিকর খাদ্যের অভাবে উত্তরপূর্ব ভারতে প্রতি বছরে তিন হাজার লোক অন্ধ হয়ে যায়, এই কথা কি জানি না? পুষ্টিকর খাদ্যের অভাবে আমাদের মা বোনেরা প্রসব করার পর সুতিকা এবং অন্যান্য রোগে মারা যাচ্ছে, তার সংখ্যা সারা ভারতবর্ষে এক লক্ষ। এই সব খবর আমাদের সব সময় যন্ত্রণা দেয়। এই সব খবরগুলো আমাদের বুকের রক্তক্ষরণ করে। তার জন্যই তো বামপন্থী রাজনীতিতে মাটি কামড়ে পড়ে রয়েছি। জয়নাল সাহেব জাপানে কথা বলেছেন। আমেরিকার কথা তিনি বললেন, আমেরিকায় আজকে কীটনাশক ওষুধ বা এই সমস্ত ওষুধ পত্র খাদ্য শস্য রক্ষার জন্য যে ওষুধ প্রয়োগ করা হয়, সেই ওষুধ প্রয়োগ না করে, অন্য রকম গবেষণা তারা করছেন। সেই গবেষণা কি জানেন, খাদ্য শস্যে পোকা লাগলে, সেই পোকাকে যে পোকা খায়, সেই পোকা ছেড়ে দাও, এই ধরনের একটা গবেষণা হচ্ছে।

[7-35 – 7-45 P.M.]

আমেরিকা তো একটা স্বাধীন রাষ্ট্র। আমি জিজ্ঞাসা করি, ভারত রাষ্ট্র কি করছে? এখানে এই সব কথা বলছেন, কিন্তু কাজের সময়ে ওঁরা এই চিন্তা ধারাগুলি বিস্মৃত হয়ে যান। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ডাঃ জয়নাল আবেদিন, শ্রী কাশীনাথ মিশ্র, ডাঃ মানস ভুঁইয়া, ডাঃ সুশোভন ব্যানার্জি বললেন—পশ্চিমবঙ্গে কৃষি ক্ষেত্রে কিছুই হয় নি। স্যার, এই প্রসঙ্গে আমার নারায়ণ গাঙ্গুলীর "টেনিদা'র কথা মনে পড়ে যাচ্ছে। টেনিদা'র কয়েকজন শিষ্য ছিল। ক্যাবলা, হাবুল সেন এবং প্যালারাম নামে তিন জন শিষ্য ছিল। টেনিদা মিথ্যে কথা বলছে জেনেও শিষ্যরা টেনিদার নেতৃত্ব মেনে নিয়েছিল। টেনিদা যে গুল দিচ্ছে তা তারা বুঝত এবং নিজেদের আত্ম-সমালোচনা করত। সেই জন্য প্যালারাম ছিল ভীতু, তবু সে আমাদের সহানুভূতি পায়, তার প্রতি আমাদের সহানুভূতি আছে। ক্যাবলা বুদ্ধিদীপ্ত একটি চরিত্র এবং সে আমাদের সমস্ত স্নেহকে আকর্ষণ করে। হাবুল সেন পূর্ববঙ্গের একটি গেঁয়ো ছেলে, কলকাতায় এসে সে ঐ আড্ডায় মিশে গিয়েছিল এবং আমরা যারা বাঙ্গাল তাদের হাবুল সেন'কে ভালো লাগে। কিন্তু আমাদের এই সভায় যে সমস্ত টেনিদার চেলারা রয়েছেন তাঁরা না হতে পারছেন ক্যাবলা, না হতে পারছেন হাবুল সেন, না হতে পারছেন প্যালারাম। তবুও এঁদের টেনিদার কথা আমি এখন বলব। তবে তা বলবার আগে আমাকে একটা কথা বলে নিতে হচ্ছে—রূপদর্শীর ব্রজদা বলেছিলেন, গুল এবং গপ্পো মিলিয়ে হয় গুপ্পো। ওঁদের টেনিদা মাকোয়ানার গুল আর ব্রজ'দার গুল এক নয়। স্যার, ওঁদের টেনিদা মাকোয়ানা একটা গুল দিয়েছিলেন এবং সেই গুলকে নিয়ে এই বিধানসভায় ওঁরা এতক্ষণ ধরে গুপ্পো করে চিৎকার করে গেলেন, 'উৎপাদন কত হয়েছে, উৎপাদন কত হয়েছে' বলে। মাকোয়ানা ৩১শে মার্চ লোকসভায় শ্রী অমরেন্দ্র রায় প্রধানের একটি প্রশ্নের জবাবে বলেছিলেন যে, '১৯৮৪-৮৫ সালে পশ্চিমবঙ্গে চাল উৎপাদন হয়েছিল ৮০ লক্ষ ৮৩ হাজার টন এবং এটা সর্বকালীন

রেকর্ড উৎপাদন, কিন্তু এই কৃতিত্ব সব সময় দেখা যায় না, যেমন ১৯৮২-৮৩ সালে খরা হয় নি, তথাপি পশ্চিমবঙ্গে মাত্র ৪৯ লক্ষ ৪৯ হাজার টন চাল উৎপাদন হয়েছিল।' টেনিদার দ্বিতীয় সংস্করণ মাকোয়ানা সেদিন লোকসভায় এই গুল দিয়েছিলেন, কিন্তু সে দিন বা আজকে ক্যাবলা, প্যালারাম এবং হাবুল সেনরা কোনও প্রতিবাদ করলেন না। এটাই আমি বলতে চাইছি। ওঁরা কোনও প্রতিবাদ করেন নি। ১৯৮২-৮৩ সালে পশ্চিমবঙ্গে খরা হয় নি, তবুও উৎপাদন কমে গিয়েছিল, এ কথা ওঁদের টেনিদা মাকোয়ানা লোকসভায় বলেছিলেন। এ বারে আসুন ১৯৮২-৮৩ সালের প্রকৃত অবস্থাটা কি ছিল, সে বছর পশ্চিমবঙ্গে খরার ব্যাপক উগ্রমূর্তি এত ভয়ঙ্কর হয়েছিল যে কেন্দ্রীয় সরকারকে এগিয়ে এসে রাজ্য সরকারকে সহযোগিতা করতে হয়েছিল। এ বিষয়ে আমি তথ্য দিচ্ছি—এক নং কেন্দ্রীয় কৃষি মন্ত্রণালয়ের অতিরিক্ত সচিব কে. সি. এস. আচার্যর সভাপতিত্বে পশ্চিমবঙ্গের খরা পরিস্থিতি নিয়ে দিল্লিতে একটা মিটিং হয়েছিল। ১২-৭-৮২ তারিখে এই মিটিং হল। আমাদের অফিসাররা দিল্লি গেলেন তাঁরা ডেকেছিলেন বলে। তাঁরা বললেন ১৯৮২-৮৩ সালে পশ্চিমবঙ্গে যে প্রচণ্ড খরা হয়েছে তাতে আপনাদের সাজেশন কি আপনারা বলুন। আমাদের অফিসাররা দিল্লিতে গিয়ে সব কথা বললেন, এই নিয়ে দিল্লিতে মিটিং হয়ে গেল। ২ নম্বর কেন্দ্রীয় সচিব ১৪-৭-৮২ তারিখে টেলি-প্রিন্টার ম্যাসেজে পশ্চিমবঙ্গের মুখ্যসচিব এবং কৃষি সচিবকে নিয়ে এই কথাগুলি বললেন, Delayed and weak monsoon would necessitate intensification of a comprehensive plan for drought management and compensatory cropping programme. The State level Co-ordination Committee on drought management may meet once in a week to take stock of the situation. A short-term loan already released by the Centre should be properly and Judiciously utilised for the benefit of the farmers in drought. তারপর তৎকালীন কেন্দ্রীয় কৃষি সচিব ২০-৭-৮২ তারিখে আবার একটি চিঠি পাঠালেন। তাতে তিনি বললেন, In view of the drought conditions appearing due to delay of the onset of monsoon, the Minister for Agriculture, Rural Development and Civil Supplies is very much concerned about the supply of electricity and diesel for running tubewells, pump sets and the canal water for sowing of Khariff crop. It has been decided to send a Joint team of officers from the Deptt. of Agriculture and Co-opration, Ministry of Irrigation, Central Water Commission and Rural Electrification Corporation to visit the selected areas in the drought affected States to make on the spot assessment of the existing situation. কেন্দ্রীয় কৃষি সচিবের ঐ চিঠির পরিপ্রেক্ষিতে একটি সমীক্ষক দল এসে গেল। শ্রী ভি. শ্রী নিবাসন, জয়েন্ট ডিরেক্টর Government of Indian, Ministry of Finance/expenditure of plan Finance/ Division ১৫-৯-৮২ তারিখে রাজ্যের মুখ্য-সচিবকে খরার জন্য অর্থ মঞ্জুর করে যে চিঠি দেন তার অংশ বিশেষ উল্লেখ করছি, Sir, I am directed to state that having considered the recommendations of a high level committee on relief based and the report of the Central Study Team, Govt. of India have approved the following ceiling of expenditure for drought relief in West Bengal in 1981-82 and 1982-83. ঐ চিঠিতে কেন্দ্রীয় সরকার ১৯৮১-৮২, ১৯৮২-

৮৩ সালে খরার মোকাবিলার জন্য ২৪ কোটি ৭৭ লক্ষ টাকা মঞ্জুর করেন। আমি এই কথা বলছি এই কারণে, কেন্দ্রীয় টিম ৩বার এলেন। তাঁরা ২৪ কোটি টাকা মঞ্জুর করলেন আর এই সমস্ত ঘটনা ঘটার পরেও মাকোয়ানা সাহেব ৩১ মার্চ লোকসভাতে ঘোষণা করলেন পশ্চিমবঙ্গে ১৯৮২-৮৩ সালে খরা হয়নি, উৎপাদন কমে গেছে। সুতরাং এই হচ্ছে ভারতবর্ষের একটা ট্রাজেডি। কেন্দ্রীয় সরকারের একটা মন্ত্রক একটা অঙ্গ রাজ্যের কি অবস্থা ছিল তার কোনও খবর রাখেন না? বামফ্রন্ট সরকারকে হেয় করবার জন্য, রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিতভাবে অসৎ উদ্দেশ্য নিয়ে লোকসভায় যে অসত্য বিবৃতি দিয়েছেন আমি তার প্রতিবাদ করছি, তীব্র নিন্দা করছি।

[7-45 – 7-55 P.M.]

ডাঃ সুশোভন ব্যানার্জি বলেছেন আপনি সিড কর্পোরেশন করেছেন তা সিড কর্পোরেশনের ফাংশনটা কি? উনি বলেছেন যে একজন অফিসার আপনাকে খুব সাহায্য করেন। আমি বললাম কি আর্থিক সাহায্য কথাটা একটু খারাপ হয়ে গেছে। তিনি ঘুরিয়ে বললেন, না না আর্থিক সাহায্য নয়। ডাঃ সুশোভন ব্যানার্জি খুশি হবেন কিনা জানিনা, কেন্দ্রীয় সরকার আমার সিড কর্পোরেশনের ম্যানেজিং ডাইরেক্টারকে এন. এস. সি. অর্থাৎ ন্যাশনাল সিড কর্পোরেশনের ম্যানেজিং ডাইরেক্টার করে নিয়ে যাচ্ছেন। ডাঃ সুশোভন ব্যানার্জি ইঙ্গিত করলেন যে ঐ অফিসারের আমলে কিছু হচ্ছে না। আমি একটু সিড কর্পোরেশনের হিসাব দিচ্ছি। ১৯৮২-৮৩ সালে ধান, পাট, গম ইত্যাদির উৎপাদন হয়েছিল পার হেক্টর ১৮,১০৫ কুইন্টাল, ১৯৮৩-৮৪ তে হয়েছে ধান, পাট, গম, ভুট্টা, অড়হর, কলাই, সরিষা ১৬,১০১, ১৯৮৪-৮৫ তে হয়েছে ধান,পাট, গম, ভুট্টা, অড়হর, কলাই, মুগ, ছোলা, সরিষা ইত্যাদি ৪১,২৯৮ কুইন্টাল, ১৯৮৫-৮৬ তে ৪৫,৫৩৭ কুইন্টাল এবং ১৯৮৬-৮৭ তে আমাদের লক্ষ্য হল ১ লক্ষ ১৮ হাজার কুইন্টাল উৎপাদন করা। এই হচ্ছে সার্টিফায়েড সিড। এই ভাবে আমাদের অগ্রগতি হচ্ছে। তবে এই কথা আমি বলি যে সার্টিফায়েড সিড কর্পোরেশনের ব্যাপারে নয় সমস্ত ব্যাপারেই আমি বলছি যে আমরা আত্মসন্তুষ্ট নই, আমরা এতে সন্তুষ্ট নই, কি করে সন্তুষ্ট হব, আমরা যে মানুষগুলির কথা ভাবি যাদের নিয়ে চলি, যতক্ষণ পর্যন্ত তাদের খাদ্য সমস্যা না মেটাতে পারব, সেইসব অনাহার ক্লিষ্ট ম্লান মুখগুলোতে প্রয়োজনীয় খাদ্য যদি দু বেলা তুলে দিতে না পারি আমরা আত্মসন্তুষ্টি লাভ করতে পারি না। আত্মসন্তুষ্টির কথা আপনারা ভাবেন, তাই ১৯৬৬ সালে কংগ্রেসের মুখ্যমন্ত্রী শ্রী প্রফুল্ল সেনের কাছে খাদ্যের দাবি জানালে তিনি বলেছিলেন যে কাঁচাকলা খাও। আমরা পশ্চিমবঙ্গের মানুষকে সে কথা বলতে পারি না। আমাদের এই সরকারের কৃতিত্বেই পশ্চিমবঙ্গের উৎপাদন একটা সন্তোষজনক জায়গায় এসে দাঁড়িয়েছে একথা আমরা কখনও বলিনা। আমরা এটাকে সন্তোষজনক বলি না, বা উৎপাদন যে আগের চেয়ে বেশি হচ্ছে সেটা আমরা আমাদের কৃতিত্ব বলে স্বীকার করি না। সেজন্য আমি আমার বাজেট বক্তব্যের দু পৃষ্ঠায় বলেছি যে "পশ্চিমবঙ্গের কৃষির ইতিহাসে পর পর ৩টি বছরে খরিফ খনদে ভালো ফসল পাবার কোনও নজির নেই। অথচ ১৯৮৩-৮৪, ১৯৮৪-৮৫ এবং ১৯৮৫-৮৬ সালে তা সম্ভব হয়েছে। প্রাকৃতিক দাক্ষিণ্যের দোহাই যাঁরা দেবেন তাঁরা যেন ভুলে না যান যে সরকারি কৃষি নীতি ও কর্মধারা এবং অসংখ্য কৃষকের সক্রিয় সহযোগিতায় আধুনিক কৃষি প্রযুক্তির সফল প্রয়োগ ছাড়া উপর্যুপরি এই সাফল্য সম্ভব

নয়। কৃষি বিভাগ এই ঐতিহাসিক সাফল্যের একচ্ছত্র দাবিদার হতে চায় না। তবে অংশীদার তো বটেই।" আমরা এই কথা বলেছি আমি মাননীয় সদস্যদের কাছে একটা হিসাব দিতে চাই, ১৯৭৬-৭৭ সালে ওঁরা যে বছরের দাবি করেন যে ওঁদের সময়ে অনেক উৎপাদন বেড়েছে। সেই বছরে এক হেক্টরে ১১৪৩ কে. জি চাল হয়েছিল। টোটাল হয়েছিল ৫৯৪৮ মেট্রিক টন চাল। আর ১৯৮৩-৮৪ সালে আমাদের সময়ে এক হেক্টরে চাল হয়েছিল ১৪৭৪ কে. জি.। ১৯৮৩-৮৪ সালে আমাদের রাজ্যে এক হেক্টরে ১৪৭১ কে. জি. ধান উৎপন্ন হয়েছিল। ১৯৮৪-৮৫ সালে সেটা বেড়ে ১৫৫৪ কে. জি. হয়েছে। কিন্তু আমাদের দেশে বোরো ধান এক হেক্টরে ২২০০ কে. জি. হচ্ছে, কারণ এখানে এরিয়া ইরিগেটেড হয়েছে। সেই জন্য বোরো প্রতি হেক্টরে ফলনও বেশি। আমরা এই অভিজ্ঞতা খারিফ, আমনেও কাজে লাগাতে চাই, কারণ সে ক্ষেত্রেও আমরা ইল্ড বাড়াবার চেষ্টা করছি। মাইনর ইরিগেশন আমাদের দেশে আর বেশি বাড়ানো সম্ভব নয়। যেগুলো আছে—সেগুলোকে এখন আমরা পুরোপুরি স্বয়ংসম্পূর্ণ করে নিতে চাই। এই ব্যাপারে আপনাদের সহযোগিতা আমরা পাব আশা করি।

তিস্তা প্রকল্প—সেই তিস্তা প্রকল্পে এই পর্যন্ত ১৫০ কোটি টাকা খরচ হয়েছে। বামফ্রন্ট সরকার সেক্ষেত্রে যেখানে প্রায় ১২৫ কোটি টাকা খরচ করেছে, সেখানে আপনাদের কেন্দ্র থেকে মাত্র ৫ কোটি টাকা দিয়েছে। ৪০০ কোটি টাকা খালি এর ডান দিকের খালটা শেষ করতে দরকার, বামহাতি খালটার জন্য আরো টাকা দরকার হবে। এটা যদি হয় তাহলে আমরা আরো বেশি উৎপাদন উত্তরবঙ্গে বাড়াতে পারব, আউস চাষকে আমরা রোয়ায় নিয়ে যেতে পারব এবং সেখানে ট্র্যাডিশনাল ভ্যারাইটি দিয়ে চাষ করতে পারব, সেখানে হাই ইল্ডিং ভ্যারাইটি ইনট্রোডিউস করতে পারব। সেইজন্য আমরা কেন্দ্রীয় সরকারের কাছে বারবার দাবি করেছি—ঐ টাকাটা দাও। উত্তরবঙ্গ থেকে চা, তামাক, বোল্ডার বিদেশে চালান দিয়ে তাঁরা কোটি কোটি টাকা নেবেন, কিন্তু উত্তরবঙ্গকে তিস্তা প্রকল্পের জন্য টাকা দেবেননা—এটা চলতে পারে না। আমি আশা করব, জয়নাল সাহেব বিষয়টা দিল্লি পৌঁছে দেবেন, কারণ তিনিও তো উত্তরবঙ্গেরই লোক। আমি আশা করব, তিনি নিশ্চয়ই ঐ ব্যাপারে আমাদের সাহায্য করবেন।

তারপর আমি এখানে এস. আর. সেন কমিটির কথা বলছি। এস. আর. সেন কমিটি আমাদের পাটনায় ডেকে ছিলেন। সেখানে মিটিং হল। মিটিংয়ে তাঁরা বললেন ক্ষুদ্রসেচ বাড়াতে হবে, প্রকরণ বাড়াতে হবে, সেচের পরিমাণ বাড়াতে হবে। সব কথা বলে বললেন—টাকাটা তোমাদের জোগাড় করে নিতে হবে। এই কথা বলবার জন্য পাটনায় ডাকার কি দরকার ছিল? এস. আর. সেন কমিটি করে লক্ষ লক্ষ টাকা খরচ করবার কোনও প্রয়োজন ছিল না! উত্তরপ্রদেশ, বিহার, উড়িষ্যা প্রভৃতি রাজ্যের সবাই বললেন—টাকা দিন। কেন্দ্রীয় মন্ত্রী বুটা সিং বললেন—টাকা দিতে পারবনা। এখানে কথা হল—আমাদের যদি আরো ২০ লক্ষ টন খাদ্য উৎপাদন বাড়াতে হয়, তাহলে ২১ লক্ষ হেক্টর জমিকে সেচের আওতায় আনতে হবে এবং তারজন্য ১৬০০ কোটি টাকা দরকার হবে। এইজন্য কেন্দ্রীয় সরকারের কাছে টাকাটা আমরা দাবি করব। আমরা জনগণের কাছে যাব, তাঁদের বলব—এই পশ্চিমবঙ্গকে যদি কৃষিতে স্বয়ংসম্পূর্ণ করতে হয় তাহলে কেন্দ্রীয় সরকারকে এই টাকা দিতে হবে। আমরা

ফেস্ বাই ফেস্ টাকাটা আমরা চাইব এবং আমাদের যে টাকা আছে—সেটা দিয়ে ক্ষুদ্রসেচ বাড়াবার জন্য চেষ্টা করব। কানাইবাবু বর্তমানে অসুস্থ, তবে তিনি যদি আসেন তাহলে তিনিই বলবেন যে, ক্ষুদ্রসেচের জন্য আমরা কি ব্যবস্থা করেছি। একটি কথা বলি মরুভূমির উটের মতো ঝড়ের হাত থেকে মাথা গুঁজে বাঁচাবার চেষ্টা আপনারা করছেন এবং সেইজন্য সত্য খুঁজে পাচ্ছেন না। সেইজন্যই কৃষিতে, ক্ষুদ্রসেচে কোনও উন্নতি আপনারা দেখতে পাচ্ছেন না। কিন্তু শহরের নাগরিকদের অলক্ষ্যে একটা কর্মযজ্ঞ শুরু হয়ে গেছে, সাধারণ মানুষ পঞ্চায়েতের মাধ্যমে উৎপাদন বাড়াবার চেষ্টা করছেন। আজকে সেদিকে আপনাদের লক্ষ্য রাখতে হবে। আমরা গর্ব করে বলি ১৯৮২-৮৩ সালে যে খরা হয়েছিল, শতাব্দীর মধ্যে অভূতপূর্ব ছিল সেই খরা।

[7-55 – 8-01 P.M.]

এই শতাব্দীতে এই রকম খরা দেখা যায়নি। কিন্তু যদি আপনাদের আমল হত তাহলে ঐ ১৯৮২-৮৩ সালে আমাদের ৪৯ লক্ষ টন খাদ্য হয়েছিল, আপনাদের ৯ লক্ষ টনও হত না। সেই সময় দেখেছি, আমাদের পঞ্চায়েত সম্পর্কে অনেক দুর্নাম করা হয়। অনেক মিথ্যা অপপ্রচার করা হয়, কিন্তু সেদিন পঞ্চায়েতের দেখেছি, যে ভাবে গ্রামে গ্রামে তারা নেমে গিয়েছিলেন, কৃষকদের ঘরে ঘরে পৌঁছেছিলেন, যতটুকু জল ছিল মাটির তলায়, মাটির তলায় যতটুকু জল ছিল সেদিন, তার পূর্ণ সদ্ব্যবহার করে ৪৯ লক্ষ টন শস্যে নিয়ে গিয়েছিলেন। আপনারা বলেছেন পরিসংখ্যান দেবার কথা যে পরিসংখ্যানের জাগলারি এটা আছে, ক্রিকেট খেলায়ও দেখি, এই পরিসংখ্যানের জালিয়াতি হয়। কিন্তু আমি পরিসংখ্যানের জালিয়াতিতে যাচ্ছি না। কারণ বাস্তবের কঠিন সত্য আমার কাছে আছে। যদি থাকতেন পুরকায়েত চলে গেছেন, উনি বললেন পরিসংখ্যান দিয়ে, আপনারাও বললেন পরিসংখ্যান দিয়ে, সত্য বাপুলি মহাশয় বললেন যে কিছু হচ্ছে না। দক্ষিণ ২৪ পরগনা থেকে সুন্দরবনের মা বোনেরা, গৃহস্থ বধুরা তাদের শান্তির নীড়, তাদের নিরাপত্তার আশ্রয় ছেড়ে এই কলকাতার বুকে ভিক্ষার জন্য আশ্রয় নিত, কত মা বোন হারিয়ে গেছে মানুষের লালসার গ্রাসে। আজকে সেই অবস্থা নেই। আজকে সুন্দরবন থেকে, ২৪ পরগনা থেকে মা বোনেদের কলকাতায় খাদ্যের জন্য কথা বলতে হয় না। এর চেয়ে বড় পরিসংখ্যান, এর চেয়ে বাস্তব সত্য, আর কিছু নেই। কারণ এই সত্যের উপর নির্ভর করে আমরা এই কথা বলি যে আমাদের অগ্রগতি হচ্ছে। কিন্তু এই অগ্রগতিতে আমরা খুশি নই। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর একটি কথা বলতে চাই কাশী বাবু যে ছাঁটাই প্রস্তাব এনেছেন, উনি বলেছেন বাঁকুড়ায় একটি কৃষি কলেজ অর্ধ সমাপ্ত হয়ে রয়েছে। কয়েক লক্ষ টাকা খরচ করা হয়েছে। সেই জন্য উনি ছাঁটাই প্রস্তাব এনেছেন। কে কৃষি কলেজ করল, আমরা জানিনা। এই কৃষি কলেজ, এই জারজ সন্তানটির বাবা মা কে আমরা জানি না। এই জারজ সন্তানটিকে তুলে নিয়ে এসে আজকে বলছেন আমি ছাঁটাই প্রস্তাব দিলাম। এই কলেজ সম্পর্কে সরকার জানেই না, ইউনিভার্সিটি জানেনা, কোথায় একটা কলেজ কারা করেছে, সেটা নিয়ে এসে কাশী বাবু বলছেন আমি এর জন্য ছাঁটাই প্রস্তাব দিলাম। এই হচ্ছে কংগ্রেসের আজকে দেউলেপনা, এই দেউলেপনা নিয়ে ওরা সংসদীয় রাজনীতিতে আমাদের সঙ্গে মোকাবিলা করতে এসেছেন। তাই আমি বলি, এই ভাবে ভিত্তিহীন অবস্থায় আসবেন না, তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সমস্ত ছাঁটাই প্রস্তাব—দুটো

ছাঁটাই প্রস্তাব এসেছে, এই দুটোকে আমি বাতিল করে দিয়ে, আমার ব্যয় বরাদ্দ আপনাদের গ্রহণ করবার জন্য আবেদন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Abanti Mishra and Shri Kashinath Misra that the Amount of Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The Motion of Shri Kamal Guha that a sum of Rs. 85,30,40,000 be granted for expenditure under Demand No. 52, Major Heads : "305—Agriculture, 505—Capital Outlay on Agriculture (Excluding Public Undertakings) and 705—Loans for Agriculture (Excluding Public Undertakings)". (This is inclusive of a total sum of Rs. 21,34,95,000 already voted on account in March, 1986.), was then put and agreed to.

## ADJOURNMENT

The House was then adjourned at 8.01 p.m. till 1 p.m. on Wednesday, the 9th April, 1986 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Wednesday, the 9th April, 1986 at 1.00 p.m.

## PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 11 Ministers, 11 Ministers of State and 163 Members.

[ 1-00 — 1-10 P.M. ]

## Held over Starred Questions (to which oral answers were given)

### কলিকাতা এস এস আই-এর অন্তর্ভুক্ত সদস্য

*৭। (অনুমোদিত প্রশ্ন নং *৬৪৭।) **শ্রী লক্ষ্মীকান্ত দেঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৪-৮৫ সালে কতগুলি শিল্প সংস্থা কলিকাতায় এস এস আই-এর অন্তর্ভুক্ত (সদস্য) হয়েছে ; এবং

(খ) এদের মধ্যে কলিকাতার কতগুলি সংস্থাকে সাহায্য দেবার ব্যবস্থা হয়েছে?

**শ্রী প্রলয় তালুকদারঃ**

(ক) ১৯৮৪-৮৫ সালের কলিকাতায় এস এস আই এর অন্তর্ভুক্ত (সদস্য) নথিবদ্ধ ক্ষুদ্র শিল্প সংস্থার সংখ্যা ১৩৯৯ ;

(খ) উক্ত শিল্প সংস্থাগুলির মধ্যে মোট ২৬৮টি সংস্থাকে বিভিন্নভাবে সাহায্য দেবার ব্যবস্থা করা হয়েছে।

**শ্রী সুমন্তকুমার হীরাঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যে এস. এস. আই ইউনিটের রজিস্ট্রেশনের ক্ষেত্রে আপনার যেসব অফিস দায়িত্বে থাকেন তারা নানা রকম বায়না করে অসুবিধার সৃষ্টি করে এবং হ্যারাস করে, এইরকম কোনো অভিযোগ বা কমপ্লেন আপনার কাছে এসেছে কি?

**শ্রী প্রলয় তালুকদারঃ** এইরকম অভিযোগ অতীতে কিছু এসেছিল। আমার দপ্তর থেকে নির্দেশ পাঠিয়ে দিয়েছি যে এস এস আই থেকে যদি কোনো অ্যাপ্লিকেশন জমা পড়ে ডি. আই. সি. রেজিস্ট্রেশনের জন্য, ১৫ দিনের মধ্যে প্রভিশনাল রেজিস্ট্রেশন দিতে হবে। প্রভিশনাল রজিস্ট্রেশন দেওয়ার পরে কেস প্রসেস হবে। যদি তথ্য থাকে ১৫ দিনের মধ্যে প্রভিশনাল রজিস্ট্রেশন দেওয়া হয় নি, আমার নজরে আনবেন ব্যবস্থা করব।

**শ্রী অম্বিকা ব্যানার্জিঃ** মাননীয় সদস্য শ্রী সুমন্ত হীরাকে সমর্থন করে আমি আরেকটি

প্রশ্ন করতে চাই, সেটা হচ্ছে এস এস আই রেজিস্ট্রেশনের দরখাস্ত করা হয়েছে কিন্তু এখনে পর্যন্ত মঞ্জুর হয় নি এমন কতগুলি বিষয় কলিকাতার ক্ষেত্রে পেন্ডিং রয়েছে কি?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** সুমন্ত বাবু প্রশ্ন করেছিলেন সেটা হচ্ছে এস এস আই রেজিস্ট্রেশ দরখাস্তকারিরা হ্যারাসড্ হচ্ছেন কিনা। আমি তার উত্তর দিয়েছিলেন কিন্তু আপনি তো স্মল ইন্ডাস্ট্রির লোক, আপনি এই ব্যাপারে বেশি জানেন। প্রভিশনাল রেজিস্ট্রেশন পেন্ডিং আছে এইরকম তথ্য আমার কাছে নেই। যদি তথ্য থাকে যে প্রভিশনাল রেজিস্ট্রেশন ১৫ দিন হয়ে গেছে এবং পেন্ডিং আছে, আমার কাছে এইরকম কমপ্লেন এসেছিল, ইনকোয়্যারি করেছিলাম তাতে দেখেছিলাম ইন্টারভিউয়ের যে ডেট ওরা দিয়েছিলেন সেই ডেটে তারা আসতে পারেন নি। অমি তাদেরকেও ডেকেছিলাম তার উত্তরে তারা বলেছিলেন তাদের সুবিধার জন্য আসতে পারেন নি ইত্যাদি। আপনার কাছে যদি তথ্য থাকে আমার নজরে আনবেন আমি ব্যক্তিগতভাবে ব্যবস্থা করব।

## রাজ্যের চালু রুগ্ন শিল্প কারখানা

***২২৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৯৬।) **শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** শিল্প পুনর্গঠন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবাংলায় মোট কতগুলি রুগ্ন শিল্প কারখানা বর্তমানে চালু আছে ;

(খ) উক্ত কারখানাগুলি চালু রাখিবার জন্য সরকার কোনো আর্থিক গ্যারান্টি দিয়াছেন কিনা ; এবং

(গ) 'খ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে কয়টি ক্ষেত্রে মোট কত টাকার গ্যারান্টি দিয়াছেন?

**শ্রী নির্মলকুমার বসু ঃ**

(ক) যেহেতু কোনো সর্বাত্মক সমীক্ষা হয় নাই, সেজন্য সঠিক তথ্য দেওয়া সম্ভব নয়

(খ) হ্যাঁ

(গ) সর্বমোট ৪৬টি কারখানার জন্য সরকারের তরফ হইতে ১২,৫৩,৭০,০০০ টাকার গ্যারান্টি দেওয়া হইয়াছে।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** যে সমস্ত রুগ্ন শিল্প, কারখানা, ব্যাঙ্ক বা অন্যান্য ফিনান্সিয়াল ইনস্টিটিউট-র কাছ থেকে বা ফ্যাক্টরিগুলিকে যে সরকারি গ্যারান্টি আপনারা দেন, সেই গ্যারান্টি দেওয়া কি কি শর্ত আছে?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** এই গ্যারান্টিগুলি আমরা দিই যখন কোনো কারখানা রুগ্ন হয়ে পড়ে তখন আমরা সরকারের পক্ষ থেকে এটাকে রিলিফ আন্ডারটেকিং-য়ের যে সুযোগ সেটা দিতে হলে সরকারকে কিছু গ্যারান্টি দিতে হয়। তাছাড়া ওয়ার্কিং ক্যাপিটালের জন্য ব্যাঙ্ক বা বিভিন্ন জায়গা থেকে টাকা পাবার জন্য আমাদের গ্যারান্টি দিতেই হয়। এবং টার্ম লোন দিতে বিভিন্ন যে ফিনান্সিয়াল ইনস্টিটিউশন আছে সেখান থেকে যদি টাকার দরকার হয় তাহলে রুগ্ন শিল্পকে সরকার থেকে গ্যারান্টি দিতে হয়। কারণ সেই গ্যারান্টি না দিলে ব্যাঙ্ক ফিনান্সিয়াল ইনস্টিটিউট টাকা দেবেন না।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য :** পশ্চিমবাংলায় যেসমস্ত রুগ্ন শিল্প আছে তাকে বাঁচাবার জন্য একটা আই. আর. বি. আই. আছে। কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে রুগ্ন শিল্পকে বাঁচাবার জন্য কোনো নির্দেশিকা বা পথ বলা হয়েছে কি না?

**শ্রী নির্মলকুমার বসু :** প্রশ্ন হচ্ছে গ্যারান্টিকে নিয়ে, তথাপি ক) প্রশ্নের উত্তর ধরে আমি বলতে পারি রুগ্ন শিল্পপরিচালনার ব্যাপারে কি করে ভালো করা যায় এই সম্পর্কে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোনো রকম নির্দেশ আমাদের কাছে আসেনি।

**শ্রী রবীন্দ্র ঘোষ :** আপনি বললেন আর্থিক গ্যারান্টি দেওয়া হয়েছে কোন কোন কারখানাকে আর্থিক গ্যারান্টি দেওয়া হয়েছে, সেটা বলতে পারবেন কি?

**শ্রী নির্মলকুমার বসু :** কোন কোন কারণে গ্যারান্টি দিচ্ছি তার উত্তর আমি দিয়েছি। মাননীয় সদস্যের অবগতির জন্য আর একবার বলতে পারি যে সাধারণত তিন বছরে কাজ হচ্ছে ১) রিলিফ আন্ডারটেকিং তার জন্য গ্যারান্টি দিতে হয়, ২) ওয়ার্কিং ক্যাপিটাল এবং টার্ম লোনের জন্য।

**শ্রী দেবসরন ঘোষ :** মাননীয় মন্ত্রী মহাশয় রিলিফ আন্ডারটেকিং ঘোষণার পরেও আর্থিক গ্যারান্টি দেওয়ার পরেও কোনো কারখানা চালু হয়নি বা বন্ধ আছে কিনা বলতে পারবেন কি?

**শ্রী নির্মলকুমার বসু :** হ্যাঁ, এইরকম অনেকই আছে। আমরা সেইগুলি লক্ষ্য করেছি। আই. আর. বি. আই. কে আমরা গ্যারান্টি দিয়েছিলাম। এর ফলে তাদের ব্যাঙ্ক থেকে টাকা দেওয়ার কথা, কিন্তু ব্যাঙ্ক দিলেন না ফলে কাজও হল না। ব্যাঙ্কের সঙ্গে আলোচনা করেছিলাম তারা বলল যে গ্যারান্টি দিন, আমরা দিলাম—কিন্তু টাকা দিলেন না। এই রকম অনেক হয়েছে।

**শ্রী সুমন্তকুমার হীরা :** একটা জেলায় রুগ্ন শিল্প ন্যাশনাল টানারি যার দায়িত্বে ছিল আই. আর. বি. আই.। এই সংস্থা এতদিন মাইনে দিয়ে এসেছে, হঠাৎ টাকা বাড়ানোর ফলে মাইনে দেওয়া বন্ধ হয়ে গেছে। এই খবর কি আপনার কাছে এসেছে?

**শ্রী নির্মলকুমার বসু :** ন্যাশনাল টেনারির উপর নির্দিষ্ট প্রস্তাব এলে আমি উত্তর দিতে পারব।

**শ্রী অম্বিকা ব্যানার্জি :** মন্ত্রী মহাশয় জানাবেন কি ফ্যাক্টরির ব্যাড ম্যানেজমেন্ট এই রুগ্ন শিল্পের প্রধান একটা কারণ। আপনাদের তরফ থেকে কোনো সাজেশন দিয়েছেন কি এই ম্যানেজমেন্টকে পাল্টাবার জন্য। ইনএফিসিয়েন্ট ম্যানেজমেন্টের জন্য এই রকম ক্ষেত্রে কোনো সাজেশন দিয়েছেন কি—ম্যানেজমেন্ট চেঞ্জ করার জন্য। অর্থাৎ চেয়ারম্যান, ম্যানেজিং ডাইরেক্টর দের কি এফিসিয়েন্ট ম্যানেজমেন্টের জন্য কোনো রকম সাজেশন করেছেন কি এই রকম কোনো এক্তিয়ার আপনাদের আছে?

[1-10 — 1-20 P. M.]

**শ্রী নির্মলকুমার বসু :** বেসরকারি কারখানা পরিচালন ব্যবস্থা পরিবর্তনের কোনো অধিকার

রাজ্য সরকারের নেই। এবং এই রকম সুপারিশ তারা করতে পারেন না। আমরা সেটা করতে পারি এবং করছি। যে কারখানা রুগ্ন তার পরিচালন ত্রুটির জন্য সেই কারখানার ইন্ডাস্ট্রিয়াল রেগুলেশন অ্যাক্ট অফ ১৯৫১ অনুযায়ী কেন্দ্রীয় সরকার যাতে অধিগ্রহণ করেন সেই সুপারিশ করেছি। আর যেগুলি রাজ্য সরকারের হাতে আছে সেগুলি পরিচালনা ভালভাবে করার চেষ্টা করছি। কিন্তু ভারত সরকারের হাতে আছে, দীর্ঘদিন ধরে চলছে খারাপ পরিচালনা আছে সেগুলি পরিবর্তন করার কথা বহুবার বলেছি। দুর্ভাগ্য বশতঃ তারা আমাদের সুপারিশ কোনো ক্ষেত্রে গ্রহণ করেন নি।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাল্টি পারপাস কারখানাগুলির কি মাল্টি চলে যাচ্ছে, পারপাস থেকে যাচ্ছে—বিশেষ করে মালিক যখন ফেলে যাচ্ছে?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মালিক ফেলে চলে গেছে এ ক্ষেত্রে অধিগ্রহণের ব্যবস্থা করা হয়েছে, জাতীয়করণ করা হয়েছে। সমস্ত কারখানা তো আর সরকার নিতে পারছে না। তবে সরকারের যেখানে কিছু দায়-দায়িত্ব আছে সেখানে সরকার ব্যবস্থা করেন কোনো রকমে চালানো যায় কিনা। তবে সরকারের ক্ষমতা এখানে সীমাবদ্ধ।

**ফারাক্কা হইতে জলঙ্গী পর্যন্ত নদীর ভাঙ্গনে ক্ষতির পরিমাণ**

*২৩০। (অনুমোদিত প্রশ্ন নং *১২০২।) **শ্রী আবুল হাসনাৎ খান, শ্রী আতাহার রহমান ও শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিগত এক বৎসরে মুর্শিদাবাদ জেলার ফারাক্কা হইতে জলঙ্গী পর্যন্ত কোন্ কোন্ স্থানে কোনো নদীর ভাঙ্গনে কত জমি, ঘরবাড়ি ও অন্যান্য সম্পত্তি নদীগর্ভে বিলীন হইয়াছে ; এবং

(খ) উক্ত ভাঙ্গনগুলিতে কত ব্যক্তি ক্ষতিগ্রস্ত হইয়াছেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) গঙ্গা ভাঙ্গনের ফলে ফারাক্কা হইতে জলঙ্গী পর্যন্ত (৯৪ কি.মি. দূরত্ব) মোট ২৪৩ হেক্টর জমি বিগত এক বৎসরে ভাঙ্গিয়া গিয়াছে।

(খ) ইহার হিসাব সেচ ও জলপথ বিভাগে রাখা হয় না।

**শ্রী আতাহার রহমন ঃ** এই ভাঙ্গনের ফলে ভারতের আন্তর্জাতিক সীমারেখার কোনো পরিবর্তন ঘটেছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** না হয়নি। ফিক্সড বাউন্ডারি আছে। জল হয়ত কোথাও একটু বাড়ে তখন সেটা ফিক্সড বাউন্ডারি লাইনের মধ্যে পড়ে যায়। যেহেতু আমাদের কোনো অ্যাডমিনিস্ট্রেশন নেই সেহেতু সেটা চর হিসেবে পড়ে আছে। আমি বলছি টেরিটোরিয়াল ল্যান্ড মার্ক হিসেবে চলে যাচ্ছে।

**শ্রী আতাহার রহমন ঃ** এর জন্য প্রচুর মানুষের ক্ষতি হচ্ছে তাহলে এদের রক্ষা করার জন্য সেচ দপ্তর থেকে কোনো ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এটা সেচ দপ্তরের ব্যাপার নয়। আলাদাভাবে প্রশ্ন করলে অন্যান্য দপ্তরে খোঁজ করে জানাব।

**শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** জলঙ্গী নদীতে কোনো ভাঙ্গন হয়েছে কি না?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** আলাদাভাবে প্রশ্ন দেবেন। প্রশ্ন ছিল বিগত ১ বছরে মুর্শিদাবাদ জেলায় ফারাক্কা থেকে জলঙ্গী পর্যন্ত কোন কোন স্থানে কোন কোন নদীতে ভাঙ্গনের জন্য কত জমি, ঘরবাড়ি ও অন্যান্য সম্পত্তি নদীগর্ভে বিলীন হয়েছে কোন কোন নদীর ব্যাপার সেখানে নেই। গঙ্গা ভাঙ্গনের কথা বলেছি, অন্যগুলি ইনল্যান্ড রিভার। এখানে ভাঙ্গছে তো ওখানে চর হচ্ছে।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে টেরিটোরিয়াল ল্যান্ড মার্ক চিরতরে উঠে গেছে, কিন্তু ম্যাপের মধ্যে একটা সীমানা আছে, সেই সীমানার যা অবস্থা তাতে মনে হয় নদীর গর্ভে চলে গেছে অথবা কোনো চরের মধ্যে রয়েছে। এখন আন্তর্জাতিক ম্যাপ অনুযায়ী ভারত এবং বাংলাদেশের মধ্যকার সীমানা নির্ধারণ করে সেখানে ল্যান্ড মার্ক সৃষ্টি করার জন্য আমাদের রাজ্যসরকার কেন্দ্রীয় সরকারকে জানিয়েছেন কি না?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** সেই ল্যান্ড মার্ক দেওয়া, ফিজিক্যাল বাউন্ডারি তৈরি করা নদীর উপর দিয়ে সম্ভব হয় না এটা আমার জানা আছে। সেজন্য কেন্দ্রীয় সরকারের কাছে এই ব্যাপারে আমরা কিছু লিখেছি কিনা সেটা এখনই বলতে পারছি না, আমি একটু খোঁজ নিয়ে দেখব।

**শ্রী দেবসরন ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ভাগিরথী নদীতে শান্তিপুর পর্যন্ত বিভিন্ন জায়গায় ভাঙ্গন হচ্ছে।

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** ওটা ভাগিরথী নদী নয়, গঙ্গা প্রশ্নে আছে ফারাক্কা থেকে জলঙ্গী পর্যন্ত।

**শ্রী দেবসরন ঘোষ ঃ** গঙ্গার বিভিন্ন জায়গায় যে ভাঙ্গন হচ্ছে, সেই ভাঙ্গন রোধের জন্য আপনি কেন্দ্রীয় সরকারের কাছে বার বার বলছেন, কিন্তু এ পর্যন্ত গঙ্গার ভাঙ্গন ভেঙ্গেই চলছে আর আপনি জানিয়েই চলছেন, মেরামতের এখনও ব্যবস্থা হচ্ছে না, ফলে বহু গ্রাম নষ্ট হয়ে যাচ্ছে।

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** ভাগিরথীর ভাঙ্গনের জন্য আমরা কেন্দ্রীয় সরকারের কাছে হাত পাততে চাই না, ওটা আমরা বুঝি স্টেট সাবজেক্ট। নদীর ভাঙ্গনের ব্যাপারে রাজ্য সরকারের দায়-দায়িত্ব আছে, ওটা রাজ্য সরকারের কর্তব্যের মধ্যে পড়ে। কিন্তু গঙ্গার ভাঙ্গন ধুলিয়ান থেকে আরম্ভ করে জলঙ্গী পর্যন্ত এটা যেহেতু আন্তর্জাতিক সীমানা বরাবর নদীটা চলছে সেজন্য ফিক্সড বাউন্ডারি লাইন থাকলেও ন্যাশনাল জাস্ট অন দি ম্যাপ এটাকে ইনল্যান্ড রিভারের বড় ভাঙ্গনের সঙ্গে তুলনা করা চলে না, এটার ব্যাপারে রাজ্য সরকারের দায়িত্ব এড়িয়ে যাওয়া যায় না। সেজন্য আন্তর্জাতিক নদী বরাবর তার ডানদিকের ভাঙ্গনের ব্যাপারটা অ্যাক্টিভলি ইনভল্‌ভড, এরজন্য ম্যাসিভ অ্যাসিস্ট্যান্স দরকার।

**মিঃ স্পিকার ঃ** একটা প্রশ্ন উঠেছে নদীর এক পাড়ে ভাঙ্গন হলে অন্য পাড়ে নিয়ম

অনুযায়ী অ্যালুভিয়্যাল সয়েল ক্রিয়েটেড হয়, চর পড়ে। নদীর এদিকে পশ্চিমবঙ্গের বর্ডার, ওদিকে বাংলাদেশের বর্ডার। ফিক্সড বাউন্ডারি অনুযায়ী দেখা যাচ্ছে ওয়েস্ট বেঙ্গলের ২ লক্ষ একর জমি ভেঙ্গে গেছে যেটা অপরদিকে অ্যালুভিয়্যাল সয়েল ক্রিয়েটেড হয়ে চর হয়েছে এবং সেটা ওখানকার লোকেরা দখল করছে। এই ভাঙ্গন নিয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে রাজ্য সরকার কি করছেন?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী :** স্যার, এটা আমার দপ্তরের ব্যাপার। বর্ডারের ব্যাপারে একটা জয়েন্ট কমিটি আছে। শুধু বাংলাদেশের সাথে নয়, বিহারের সাথে যেমন মালদহে এই সমস্ত হলে ইন্টার স্টেট মিটিং হয়, বাংলাদেশের সাথে হলে জয়েন্ট কমিটির মিটিং হয় যেখানে ওদের লোক থাকে আমাদের লোক থাকে। এই ব্যাপারে পিরিয়ডিক্যাল মিটিং হয়, কেস তৈরি করতে হয়, তার জন্য ব্যবস্থা আছে। তবে এগুলি খুব প্রবলেমেটিক, আইনগতভাবে না হলে অনেক সময় গায়ের জোরে দখল করে।

[1-20 — 1-30 P. M.]

**শ্রী ননী ভট্টাচার্য :** প্রথম কথা হচ্ছে কোথাও কোথাও জলভাগ, স্থলভাগ দুই-ই চলে যাচ্ছে এবং এইভাবে যে টেরিটোরিয়াল ল্যান্ড মার্ক চলে যাচ্ছে সেটাই আমার বক্তব্য। আমি মনে করি এই ভাঙ্গন রোধের ব্যাপারে সেন্ট্রালের অ্যাকটিভ ইনভল্‌ভমেন্ট দরকার।

## Starred Questions

### (to which oral answers were given)

### গঙ্গার জলবণ্টনে ঢাকা চুক্তি

*৫৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩।) **শ্রীঅমলেন্দ্র রায় :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গঙ্গার জলবণ্টন সম্পর্কে ঢাকা চুক্তির বিশদ বিবরণ সরকারের হস্তগত হয়েছে কি ; এবং

(খ) হলে, ঐ চুক্তি অনুযায়ী কলকাতা বন্দরের জলের প্রয়োজন কতদূর মেটানো হয়েছে?

**শ্রী ননী ভট্টাচার্য :**

(ক) গঙ্গার জলবণ্টন সম্পর্কে ভারত-বাংলাদেশ দুইটি দেশের পারস্পরিক বোঝাপড়া সম্বলিত স্মারকলিপির (মেমোরান্ডাম অব আন্ডারস্ট্যান্ডিং) সরকারের হাতে এসেছে।

(খ) ক প্রশ্নের উত্তরে উল্লিখিত স্মারকলিপির সিদ্ধান্ত অনুযায়ী কলকাতা বন্দরের জলের প্রয়োজন আংশিকভাবে মেটানো হয়েছে।

**শ্রী অমলেন্দ্র রায় :** ১৯৮৫ সালে ভারত-বাংলাদেশ জল বণ্টন চুক্তি যেটা হল তাতে ১লা এপ্রিল থেকে ১০ই এপ্রিল পর্যন্ত ফারাক্কাতে ৫৯ হাজার কিউসেক জল থাকার কথা। এই জল দুভাগে ভাগ হয়ে আমরা পাব ২৪ হাজার কিউসেক এবং ওরা পাবে ৩৫ হাজার কিউসেক। আমি জানতে চাই, এই চুক্তি অনুসারে যে জল ফারাক্কায় থাকা দরকার এবং যেটা

কলকাতা বন্দরের জন্য পাওয়া দরকার সেটা আমরা পাচ্ছি কিনা এবং এই ব্যাপারে আপনার তরফ থেকে কোনো রকম ভেরিফিকেশন করা হয় কি না?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এটা বলা মুশকিল। আমরা যে রিপোর্ট পাই সেই রিপোর্ট ফারাক্কা কর্তৃপক্ষ সেন্টাল ওয়াটার কমিশনের মাধ্যমে আমাদের কাছে পাঠান। ১লা এপ্রিল থেকে ১০ই এপ্রিল পর্যন্ত আপনি যে জলের কথা বললেন সেটা এসেছে কিনা তা নির্ভর করে সেন্ট্রাল ওয়াটার কমিশনের রিপোর্টের উপর। তবে এই রিপোর্ট ভেরিফিকেশন করা হয়না বলেই আমার ধারণা। আমি ডিটেলস্ খবর নিয়ে আপনাকে পরে বলতে পারব।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মন্ত্রী মহাশয় জানালেন যে, এই চুক্তির ফলে আমরা যে জল পাচ্ছি তাতে কলকাতা বন্দরের জলের প্রয়োজন আংশিক মিটেছে। বাংলাদেশকে জল দিতে হবে কারণ তারা লোয়ার রিভারিয়ান কান্ট্রি। আমার প্রশ্ন হচ্ছে, এই জল পাবার ফলে নদীর নেভিগেবিলিটি-র যে অবস্থা ছিল তার কিছু পরিবর্তন হয়েছে কি? আমরা তো শুনি কলকাতা বন্দরে বড়বড় জাহাজ আসছেনা। তারা বলছে আমরা কলকাতা বন্দরে যাব না। এই অবস্থা হলে তো বলতে হয় ফারাক্কা চুক্তি এবং ব্যারেজে কিছু কাজ হচ্ছেনা। আমি জানতে চাই, এই পরিস্থিতিতে নদীর জল প্রবাহ বৃদ্ধির জন্য আপনারা বিকল্প কোনও ব্যবস্থার কথা ভাবছেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** বিকল্প ব্যবস্থা হিসেবে ক্যালকাটা পোর্ট ট্রাস্ট ড্রেজিং-এর ব্যবস্থা করেন। তবে একটা অসুবিধা হল জলের বার সবসময় ঠিক থাকে না। সেই জন্য জাহাজগুলিকে বাইরে অপেক্ষা করতে হয় এবং কবে সেখানে যেতে পারবে এই অবস্থা হয়। সেখানে তাদের ড্রেজিং প্রোগ্রাম থাকে এবং সেই পরিকল্পনা নিয়ে তারা কাজ করে। এটা পোর্ট কমিশনারের আওতার মধ্যে পড়ছে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আপনি 'খ' প্রশ্নের উত্তরে বলেছেন কলকাতা বন্দরের প্রয়োজন অনুসারে আংশিক জলের সমস্যার সমাধান হয়েছে। আমি জানতে চাইছি কত হাজার কিউসেক প্রয়োজন, আর আংশিক বলতে কত হাজার কিউসেক পেয়েছেন, এটা বলবেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** আংশিক বলে যেটা দেওয়া হচ্ছে এবং কখন কত হাজার কিউসেক জল আসছে ক্যালকাটা পোর্টে, সেটা নোটিশ দিলে বলতে পারব। আর কত হাজার কিউসেক প্রয়োজন সেটা মাননীয় সদস্যের জানা আছে, কেন না, এখানেই আপনারা রেজলিউশন করেছেন, এবং এই হাউসের রেজলিউশন হয়েছে যে, ক্যালকাটা পোর্টের নিরাপত্তার জন্য ৪০ হাজার কিউসেক জলের প্রয়োজন পড়বে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** স্যার, এটা খুব গুরুত্বপূর্ণ। ৪০ হাজার কিউসেক প্রয়োজন এটা আমরা সকলেই জানি। কিন্তু উনি বলছেন আংশিক পাচ্ছি। এটা মান্থ টু মান্থ ভ্যারি করে এবং কিছু কিছু ন্যাচারাল সোর্সেও আমরা পেয়ে যাই, এই সময়ে আবার প্রচন্ড ক্রাইসিস হয়। আংশিক বলতে আমি স্পেশিফিক্যালি জানতে চাইছি, আপনি কোন মাসে কতটা পাচ্ছেন—এটা বলতে পারবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এখন এপ্রিল মাস চলছে, এই এপ্রিল মাস নিয়েই কথা বলছি।

এপ্রিল মাসে সব থেকে কম পাচ্ছি। এপ্রিল মাসের ১ তারিখ থেকে ১০ তারিখ পর্যন্ত ফারাক্কা ফিডার ক্যানেল দিয়ে ভাগিরথীতে ২৪ হাজার কিউসেক জল আসার কথা। ১১ই এপ্রিল থেকে ২০শে এপ্রিল পর্যন্ত ঐ একই জায়গা দিয়ে ২০ হাজার ৭৫০কিউসেক জল আসার কথা, অর ২১শে এপ্রিল থেকে ৩০শে এপ্রিল পর্যন্ত ২০ হাজার ৫০০ কিউসেক জল আসার কথা এবং অ্যাকর্ডিং টু আন্ডারস্ট্যানডিং ২০ হাজার ৫০০ কিউসেক হচ্ছে সব চেয়ে লোয়েস্ট। এইভাবে আমরা কতটা কি পাচ্ছি সেটার ভেরিফিকেশন ঐ বিশ্বাসের উপরই চলছে। আর হাইয়েস্ট হচ্ছে ১লা জানুয়ারি থেকে ১০ই জানুয়ারি পর্যন্ত ৪০ হাজার কিউসেক জল আসছে একদিকে হাইয়েস্ট ৪০ হাজার কিউসেক, আর অন্যদিকে ২১শে এপ্রিল থেকে ৩০শে এপ্রিল পর্যন্ত ২০ হাজার ৫০০ কিউসেক সর্ব লোয়েস্ট জল আসছে। এর পর মে মাস থেকে একটু একটু করে উঠতে আরম্ভ করবে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** যখন লোয়েস্ট হচ্ছে তখন তার বিকল্প ব্যবস্থা করতে পারছেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** মাননীয় সদস্যের এটা জানা আছে যে, এটা পোর্ট ট্রাস্ট করে এবং একটু আগেই আভাষ দিলাম ড্রেজিং এর ব্যাপারটা ফ্রম টাইম টু টাইম পোর্ট ট্রাস্ট করে থাকে।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** আপনি বললেন সত্যিকারের কত জল পাচ্ছেন সেই সম্পর্কে কেন্দ্রীয় সরকারের একটা সংস্থা আছে তারা রিপোর্ট দেন। আমাদের পশ্চিমবঙ্গ সরকারের সেই রকম কোনো সংস্থা নেই। চুক্তি অনুযায়ী কোন সময় কত জল দেবার কথা সেটার মোটামুটি একটা শিডিউল আছে। কেন্দ্রীয় সরকারের ঐ সংস্থা যে রিপোর্ট দিচ্ছেন তার সঙ্গে আমাদের শিডিউল অনুযায়ী প্রাপ্য জলের হিসাব কি সব সময় মিলে যায়, যদি না মিলে যায় অর্থাৎ কিছু কম রিপোর্ট হলে, কম জল গেলে এই বিষয়ে কি রাজ্য সরকার কোনো পদক্ষেপ নিচ্ছেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** আমি আগেই বলেছি ঐ ভেরিফিকেশনে আমাদের দিক থেকে হয় কিনা সেটা আরো ভালো করে জেনে তারপর আমাকে বলতে হবে তবে আমি যতদূর জানি তাতে ঐ ভেরিফিকেশনের কোনো ব্যবস্থা নেই। তবুও এটা আমাকে ভালো করে জেনে তারপর বলতে হবে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** ভাগিরথীর নাব্যতা বৃদ্ধির জন্য আমাদের ফারাক্কা ব্যারেজ তৈরি হয়। বিকজ অব আপস্ট্রিম—এ ড্রয়াল অ্যান্ড ড্রেনেজ অব ওয়াটার হচ্ছে বলেই রিকুইজিট অ্যামাউন্ট অব ওয়াটার ফারাক্কা ব্যারেজে পৌঁছচ্ছে না। হেন্স শেয়ারিং উইথ বাংলাদেশ আমাদের কোয়ান্টাম অব ফলো ইজ স্মল। এর জন্য থ্রুআউট ইন্ডিয়া মনিটারিং অব ওয়াটার রিসোর্সেস অব দি কান্ট্রি একটি সংস্থার প্রস্তাব কি রাজ্য সরকার দিয়েছেন বা কেন্দ্রীয় সরকার এই রকম রাজ্য সরকারের কাছে প্রস্তাব রেখেছেন কিনা, জানাবেন?

[1-30 — 1-40 P. M.]

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** বিহার, উত্তরপ্রদেশে বা গঙ্গার আপার রিজে আমরা শুনি সেখানে অনেক বেশি গঙ্গার জল তারা ইনডিসক্রিমিনেটলি ব্যবহার করে থাকেন। এর পর কেন্দ্রীয় সরকারকে আমরা বলি যে কি পরিমাণ জল সেখানে ঐ উত্তরপ্রদেশ বা বিহারে সেচের জন্য

বা অন্য কাজে ব্যবহৃত হচ্ছে সেগুলি আমাদের জানান। ওরা বলেন, এই ধরনের তথ্য তাদের কাছে নেই। আমরা কয়েকবার এ সম্পর্কে আমাদের বিভিন্ন স্মারকলিপিতে এবং চিঠিতে কেন্দ্রীয় সরকারকে এবং ইউনিয়ন ইরিগেশন মিনিস্ট্রিকে জানিয়েছি। সেখানে সেক্রেটারি লেভেলেও যেমন, তেমনি মিনিস্টার লেভেলেও আলোচনা হয়েছে যে এই নদীর জল কোথায় কি ভাবে চলে যাচ্ছে সেগুলি রেগুলেট করার জন্য ব্যবস্থা অবলম্বন করা উচিত। বর্ষার জলের ব্যাপারে কোনো সমস্যা নেই। কিন্তু বর্ষার জল ধরে রাখলাম কিম্বা একেবারে লিন সিজনের জল ডাইভার্ট করে দিলাম এই অবস্থা চলছে সুতরাং সেটা রেগুলেট করার মতো একটা মেশিনারি থাকা উচিত যাতে গঙ্গার অববাহিকা অঞ্চলে যে সমস্ত স্টেট আছে তাদের প্রতিনিধিরা তাতে থাকতে পারেন। তবে এখনও পর্যন্ত যাকে বলে এনকারেজিং রেসপন্স সেই রকম ধরনের কিছু আমরা পাই নি।

**Mr. Speaker :** I think there is a Ganga Flood Control Board comprising the Ministers of States through which the Ganga flows and the Central Irrigation Minister, who are the members of the Board. The monitoring of the Ganga river is done by the Ganga Flood Control Board to augment the supply of Ganga water at Farakka. এটা ঠিক তো?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** গঙ্গা ফ্লাড কন্ট্রোল বোর্ড বা গঙ্গা ফ্লাড কন্ট্রোল কমিশন—আমার যতদূর মনে পড়ে এ নিয়ে আমি সেখানে প্রশ্ন তুলেছিলাম কিন্তু সেখানেও এ সম্বন্ধে কোনও সিদ্ধান্ত নেওয়া হয়নি। এই ফ্লাড কন্ট্রোল বোর্ড বা ফ্লাড কন্ট্রোল কমিশনের বাইরে ইউনিয়ন মিনিস্ট্রিকে অনেকবার লেখা হয়েছে কিন্তু সেখান থেকেও সুনির্দিষ্ট কি ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে সে সম্বন্ধে কোনো উত্তর পাই নি।

**মিঃ স্পিকার ঃ** একটা প্রোপোজাল ছিল যে সেন্ট্রাল ওয়াটার রিসোর্সেস কমিশন হবে—এটা কি হয়েছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** ন্যাশনাল ওয়াটার রিসোর্সেস বোর্ড বা কমিশন সেটা তৈরি হয়েছে এবং সেটা সবে মাত্র কিছু কাজ আরম্ভ করেছে। আমাদের দেশের ওয়াটার রিসোর্সেস—সেগুলি কেন্দ্রের হাতে ইনিট্রিগেট করে সেইভাবে সমস্ত জল ব্যবহার করার ব্যবস্থাপনা গ্রহণ করা এটাই হচ্ছে এর উদ্দেশ্য। কিন্তু ইট হ্যাজ জাস্ট স্টার্টেড ওয়র্ক। এটা এখনও রেগুলার স্টেজে আসে নি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** বাংলাদেশের সঙ্গে এ ব্যাপারে যেসব যৌথ মিটিংগুলি হচ্ছে to supply of water of Ganga at Farakka তাতে ব্রহ্মপুত্র কিম্বা তিস্তার সঙ্গে যে লিংক তাতে বাংলাদেশ বোধহয় একটা প্রস্তাব করেছিলেন যে নেপালকে এ ব্যাপারে যুক্ত করা হোক। এ জাতীয় প্রস্তাব রাজ্য সরকারের স্টান্ডটা কি, কিম্বা সেটা কতদূর এগিয়েছে সে ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় আলোকপাত করতে পারেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** রাজ্য সরকার বরাবরই ফরাক্কার এন্ডে যাতে জলের ডিসচার্জ বাড়ে তারজন্য চেষ্টা করে আসছেন এবং এটা চেয়ে আসছেন। গঙ্গা ব্রহ্মপুত্র লিংক কিম্বা আর একটা দিক দিয়ে ব্রহ্মপুত্র, মানস, সঙ্কোস, রায়ডাক, তিস্তা, জলঢাকা তিস্তা তারপর এই করে

করে মহানন্দা এই সমস্ত লিংকের ব্যাপারে প্রস্তাব চালাচালি বহু বছর ধরেই হচ্ছে কিন্তু মেন যেটা সেটা হচ্ছে গঙ্গা-ব্রহ্মপুত্র লিংক। সেই লিংক চ্যানেল করার ব্যাপারে বাংলাদেশ জানিয়েছেন যে এটা হবে না। আবার নেপালকে যুক্ত করার ব্যাপারে আমরা মনে করি এই রকম ব্যাপারে আর একটা দেশকে এর সঙ্গে যুক্ত করলে তাতে করে কমপ্লিকেশন বা জটিলতা বাড়বে সেইজন্য আমরা এতে খুব উৎসাহ দেখায়নি। মেমোরান্ডাম অব আন্ডারস্ট্যান্ডিং যেটা হয়েছে তারও আর একটা শর্ত আছে, আর একটা দিক আছে যে ফারাক্কা পয়েন্টে জল বাড়ানোর বিভিন্ন ধরনের যে সাজেশন, সেই সাজেশন বাংলাদেশ যা দেবে, ইন্ডিয়া গভর্নমেন্ট যা দেবে, এই সমস্তগুলো নিয়ে বসে যত তাড়াতাড়ি সম্ভব, সেই আগমেন্টেশন মনিটারিং ফারাক্কা পয়েন্টে জলের—জল বৃদ্ধি কি করে হতে পারে, তার ব্যবস্থা করা সম্বন্ধে অভিমত জানাতে হবে, সেখানেও এখন ঝুলোঝুলি আছে, সব জিনিসটা স্পষ্ট নয়।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি জানতে চাইছিলাম যে ইতিপূর্বে পশ্চিমবাংলার বিধানসভার সদস্যরা এবং আপনি সঙ্গে ছিলেন, আপনার নেতৃত্বে প্রয়াত ইন্দিরা গান্ধীর সঙ্গে যখন দেখা করেছিলাম, তখন তিনি বলেছিলেন বিহার এবং উত্তরপ্রদেশের সঙ্গে পশ্চিমবাংলার জল বণ্টনের ব্যাপারে আন্তরাজ্য একটা বৈঠক করে আলাপ আলোচনা করবেন জলের চাহিদা সম্পর্কে। সেই ধরনের বৈঠক পরবর্তী সময়ে হয়েছিল কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** সেই ধরনের কথাবার্তা হয়েছে বলে মনে হয় না। হয়ে থাকলেও তার প্রসিডিংস নেই এবং হয়ে থাকলেও নতুন করে কিছু এগোয়নি।

### ইস্টার্ন কোলফিল্ড লিমিটেড বাঁকুড়া জেলার জমি হস্তান্তর

*৫৪০। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৫।) **শ্রী সুব্রত মুখার্জি, শ্রী অনুপকুমার চন্দ্র ও শ্রী কাশীনাথ মিশ্র ঃ** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৫ সালের ডিসেম্বর মাস পর্যন্ত সময়ে বাঁকুড়া জেলার শালতোড়া থানার বাকুলিয়া, মেজিয়া থানার অর্ধগ্রাম ও বড়জোড়া থানার বড়জোড়াতে কয়লা খনির কাজের জন্য সরকার ইস্টার্ন কোলফিল্ড লিমিটেডকে কত পরিমাণ জমি হস্তান্তরিত করেছেন ;

(খ) আগামী ৭ম পরিকল্পনাতে উক্ত জেলায় ইস্টার্ন কোলফিল্ডকে কত পরিমাণ জমি হস্তান্তরিত করার প্রস্তাব সরকার নিয়েছেন ; এবং

(গ) উক্ত জেলার কালিদাসপুর প্রোজেক্টের জন্য এ পর্যন্ত কত জমি হস্তান্তরিত হয়েছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ**

(ক) জমি হস্তান্তরের কোনো প্রস্তাব এ পর্যন্ত ইস্টার্ন কোলফিল্ড লিমিটেড কর্তৃপক্ষের কাছ থেকে পাওয়া যায় নি ;

(খ) ইস্টার্ন কোলফিল্ড লিমিটেড কর্তৃপক্ষের কাছ থেকে কোনো প্রস্তাব না থাকায় ৭ম পরিকল্পনাকালে জমি হস্তান্তরের প্রশ্ন আপাতত উঠছে না ; এবং

(গ) ৩০৫.১৬৫ একর

**শ্রী কাশীনাথ মিশ্র:** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, (গ) প্রশ্নের উত্তরে যেটা বললেন, এই যে জমি হস্তান্তর হয়েছে, এই হস্তান্তরিত জমির সমস্ত ক্ষতিপূরণ এবং তার পরিপ্রেক্ষিতে যে সার্টিফিকেট ফর্ম ইস্যু হয়, এইগুলো সমস্ত হয়েছে কি না?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী:** কালিদাসপুর প্রোজেক্টের জন্য বর্তমানে ৩০৫.১৬৫ একর জমি হস্তান্তরিত হয়েছে। তার মধ্যে ২৬৭.৭০৫ একর জমি গ্রহণ আইনে অধিগৃহীত হয়েছে এবং ৩৭.৪৬ একর জমি ভেস্টেড জমি, অধিগৃহীত জমি। শতকরা ৮০ ভাগ ক্ষতিপূরণ এই পর্যন্ত পেয়েছে, তার পরিমাণ হচ্ছে ২ লক্ষ ৬ হাজার ৩১৪ টাকা পাঁচ পয়সা জমির পূর্বতন মালিককে দেওয়া হয়েছে।

**শ্রী কাশীনাথ মিশ্র:** এই যে ভেস্টেড ল্যান্ডের কথা বললেন, এই ভেস্টেড ল্যান্ড এবং তার সঙ্গে ওখানকার যারা রায়ত আছে, এই রায়তদের কোনো জমি হস্তান্তর হয়েছে কি এবং তার জন্য ক্ষতিপূরণ দেওয়া হয়েছে কি?

[1-40 — 1-50 P.M.]

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী:** আপনি এই ব্যাপারে আলাদা ভাবে প্রশ্ন দেবেন, তাহলে উত্তর দেব। কারণ ফাইলে এই বিষয়ে কিছু লেখা নেই। তবে এটুকু বলতে পারি ৭/৮ একর জমিতে ওখানে রেসিডেনশিয়াল আছে, সেই জন্য এখন ওটা অধিগ্রহণ করতে পারিনি। এই প্রসঙ্গে আমি বলছি, আপনারা খানিকটা মিসলিড হয়ে যান খবরের কাগজের সংবাদ দেখে। কাগজে দিয়ে দিল পশ্চিমবঙ্গ সরকার জমি অধিগ্রহণ করে দিল না বলে কাজটা হল না। যখনই এই রকম কাগজে দেখি, আমি রেসপেকটিভ জেলায় ফোন করি। কারণ আমার কাছে কাটিং থাকে, কাটিং দেখে আমি নিজে ভেরিফাই করে দেখেছি। অ্যাকয়্যার করার ক্ষেত্রে আমরা হচ্ছি মেয়ার এজেন্ট, কারণ রিকয়্যারিং ডিপার্টমেন্ট থেকে প্রপোজাল না এলে আমরা মুভ করতে পারি না। কারণ আল্টিমেটলি কে দেবে। আপনি খবর নিলে জানতে পারবেন, মেজিয়ায় যে স্যাংশন হল, আমরা ডি.ভি.সি. কর্তৃপক্ষের সঙ্গে পার্সনালি যোগাযোগ করে ডি.এম.কে দিয়ে শর্টেস্ট পসিবল টাইমের মধ্যে ১২০০ একর জমি অ্যাকয়্যার করে হ্যান্ড ওভার করে দিলাম। যেখানে জাতীয় স্বার্থ জড়িত রয়েছে, রাজ্যের স্বার্থ জড়িত রয়েছে সেখানে আমরা কাজ করব না, এটা আমরা নিশ্চয়ই করব। মাননীয় সদস্য বাঁকুড়া জেলার যে সব অঞ্চলের কথা বলেছেন ঐ সব অঞ্চলে অনেক পুরোনো কয়লা খনি আছে। মাননীয় সদস্য নিশ্চয়ই জানেন যে, ঐগুলি আমারও জানা আছে। পার্টিকুলারলি ঐ কোল এরিয়ার জন্য কোনো নতুন প্রপোজাল এলে নিশ্চয়ই তা আমরা দেখব। কিন্তু এখনো আসে নি। যেমন যেমন প্রস্তাব আমাদের কাছে পাঠায় তেমন আমরা ব্যবস্থা করে দিই। তবে মাননীয় সদস্য নিশ্চয়ই জানেন যে ওখানে এমপ্লয়মেন্টের ব্যাপারে একটা প্রবলেম আছে। লোকাল লোকেরা এমপ্লয়মেন্ট না পেলে জমি দিতে চায় না। এ রকম নানা প্রবলেম আছে।

### চলচ্চিত্র, যাত্রা, থিয়েটার ও লোকসঙ্গীতের জন্য ব্যয়

* ৫৪১। (অনুমোদিত প্রশ্ন নং *২১০।) **শ্রীবিশ্বনাথ চৌধুরী:** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৩-৮৪ সালে চলচ্চিত্র শিল্পে কত টাকা খরচ করা হয়েছে ; এবং

(খ) ঐ সময়ে যাত্রা, থিয়েটার এবং লোকসঙ্গীতের জন্য খরচের পরিমাণ কত?

**শ্রী প্রভাস চন্দ্র ফদিকার :**

(ক) ১৯৮৩-৮৪ সালে চলচ্চিত্র শিল্পে মোট ১,২৯,১৪,৭৬১.৪৮ টাকা (এক কোটি উনত্রিশ লক্ষ চোদ্দ হাজার সাত শত একষটি টাকা আটচল্লিশ পয়সা) খরচ করা হয়েছে। এর মধ্যে ১,২১,১৪,৭৬১.৪৮টাকা অনুদান (বা আর্থিক সাহায্য) হিসাবে এবং ৮ লক্ষ টাকা ঋণ বাবদ খরচ করা হয়েছে।

(খ) ঐ সময়ে যাত্রা, থিয়েটার ও লোকসঙ্গীতের জন্য মোট ১২,৭৭,০২৮.০০ (বারো লক্ষ সাতাত্তর হাজার আঠাশ) টাকা আর্থিক সাহায্য বাবদ খরচ করা হয়েছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** ১৯৮৩-৮৪ সালে চলচ্চিত্র শিল্পে রাজ্য সরকার বিভিন্ন খাতে যে টাকা বরাদ্দ করেছিলেন তা দিয়ে যে চলচ্চিত্রগুলির নির্মাণ কাজ শেষ হয়েছে সেগুলি দেখাবার জন্য বর্তমানে যে হলের সংকট রয়েছে সে সম্বন্ধে রাজ্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী প্রভাস ফদিকার :** চলচ্চিত্র শিল্পের সঙ্গে শুধু সরকারি প্রযোজনাই যুক্ত নয়। আরো অনেক বেসরকারি প্রযোজনাও যুক্ত আছে এবং তার মধ্যে বেশ কিছু ক্ষেত্রে সরকারি আর্থিক সহযোগিতা আছে। এ বিষয়ে সরকারি ব্যয়ের মধ্যে চলচ্চিত্র নির্মাণের ব্যয় আছে, টেকনিসিয়ান স্টুডিও অধিগ্রহণ এবং ম্যানেজমেন্টের ব্যাপারে আছে, ফিল্ম ওয়ার্কার্স ওয়েলফেয়ার ফান্ডের ব্যাপার আছে, কালার্ড ফিল্ম ল্যাবরেটরি তৈরির ব্যাপারে আছে, পরিবেশনার ক্ষেত্রে পশ্চিমবঙ্গ চলচ্চিত্র নিগম থেকে ঋণ দেওয়ার ব্যাপার আছে এবং তথ্য-চিত্র নির্মাণের ব্যাপার আছে। অতএব মাননীয় সদস্য যে প্রশ্নটি রাখলেন সেটা একটা অংশ মাত্র এবং সে সম্পর্কে আমি তাকে বলতে পারি যে, পরিবেশনার কাজে আমরা অনেকটা এগিয়েছি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** পশ্চিমবঙ্গ সরকারের উদ্যোগে যে কালার্ড ফিল্ম ল্যাবরেটরি করা হয়েছে সেখানে এই রাজ্যের প্রযোজক পরিকল্পনা ছাড়া অন্য রাজ্যের প্রযোজক পরিচালকরাও ছবি নির্মাণ করতে আসছে কি?

**শ্রী প্রভাস ফদিকার :** প্রকল্পটি এখনো শুরুই হয় নি। ৫ কোটি ২৭ লক্ষ টাকা ব্যয়ের ভিত্তিতে, প্রকল্পটি নির্মাণের কাজ চলছে। তবে এই আর্থিক বছরে অংশ-বিশেষ কাজ শুরু হবে। আমরা আশা করছি নির্মাণ কার্য শেষে যখন এটা চালু হবে তখন পশ্চিমবাংলা বা ভারতবর্ষের শুধু পূর্বাঞ্চলের পরিচালক প্রযোজকরাই নয় ভারতবর্ষের বিভিন্ন প্রান্তের প্রযোজক পরিচালকরা এখানে এসে কাজ করতে উৎসাহ বোধ করবেন।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, চলচ্চিত্র শিল্পে যে টাকা খরচ হয়েছে বললেন তার মধ্যে থেকে কত টাকা একজন ডাইরেক্টরকে—সিনেমা শিল্পের সঙ্গে যুক্ত এক ব্যক্তিকে—বিদেশে ভ্রমণের জন্য দেওয়া হয়েছিল?

**শ্রী প্রভাস ফদিকার :** প্রশ্নটি হচ্ছে ১৯৮৩-৮৪ সালের। ১৯৮৩-৮৪ সালে বিদেশ

ভ্রমণের জন্য কাউকে কোনো টাকা দেওয়া হয় নি।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** যাত্রা, থিয়েটার এবং লোকসঙ্গীতের জন্য যে খরচগুলি হচ্ছে সেটা আগে হত না, এখন হচ্ছে। এটা খুবই উৎসাহব্যঞ্জক। আমার প্রশ্ন হচ্ছে, এই যে খরচ হচ্ছে এর দ্বারা যাত্রা, থিয়েটার এবং লোকসঙ্গীতের প্রসার কতখানি হচ্ছে এবং তার ফল কতখানি পাওয়া যাচ্ছে সেই সম্পর্কে অ্যাসেস্‌মেন্টের জন্য কোনো রকম সংস্থা আপনার দপ্তরের অধীনে আছে কি?

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার ঃ** অ্যাসেসমেন্টের বিষয়টা পর্যালোচনা করার জন্য কোনো সংস্থার প্রয়াজনীয়তা নেই। আমরা যখন লোক উৎসব করি সেই লোক উৎসবে অনুষ্ঠান যারা দেখতে আসেন এবং যারা অংশ গ্রহণ করেন তাদের সংখ্যা উত্তরোত্তর বাড়ছে।

**শ্রী বঙ্কিম ত্রিবেদী ঃ** যাত্রা, থিয়েটার এবং লোকসঙ্গীতের জন্য যে টাকা খরচা করা হচ্ছে সেটা কি কলকাতা শহরের মধ্যে সীমাবদ্ধ না অন্যান্য জেলায় খরচা করা হচ্ছে এবং যদি করা হয় তাহলে কোন জেলায় কত খরচা হয়েছে সেটা বলতে পারবেন কি?

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার ঃ** সারা পশ্চিমবাংলায় যাত্রা, নাটক এবং লোক-সংস্কৃতির বিষয়টা ছড়িয়ে আছে। তবে আলোচ্য বছরে জেলায় জেলায় লোক উৎসব হয়। ডিভিসন ভিত্তিক হয়েছে। প্রেসিডেন্সি ডিভিসন, বর্ধমান ডিভিসন এবং জলপাইগুড়ি ডিভিসন এই ৩টি ডিভিসনের লোক-সঙ্গীত উৎসব হয়েছে এবং লোক সাংস্কৃতিক অনুষ্ঠানে অংশগ্রহণকারীদের আর্থিক সহযোগিতা করা হয়েছে। তারা পশ্চিমবাংলার সব জায়গাতেই আছে।

**শ্রী সুধাংশুশেখর মাঝি ঃ** যাত্রা, থিয়েটার এবং লোকসঙ্গীতের মধ্যে যারা আদিবাসী নৃত্য করেন তাদেরকে কি এই খরচের মধ্যে ধরা হয়েছে?

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার ঃ** আদিবাসীদের জন্য যে চর্চা কেন্দ্র আছে সেই হিসাব এর সঙ্গে ধরা হয়নি। তবে লোক সংস্কৃতি উৎসবে যে সমস্ত আদিবাসী ভাই-বোনেরা অংশ গ্রহণ করেন সেটা ধরা আছে।

### বীরভূম জেলার আর এল ই জি পি

***৫৪২।** (অনুমোদিত প্রশ্ন নং ৫১৪।) **ডাঃ মোতাহার হোসেন ঃ** পঞ্চায়েত ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৪-৮৫ ও ১৯৮৫-৮৬ সালে (জানুয়ারি মাস পর্যন্ত) বীরভূম জেলার আর এল ই জি পি-তে কতগুলি প্রকল্প মঞ্জুর ও রূপায়িত হয়েছে ; এবং

(খ) তার মধ্যে মুরারই বিধানসভা কেন্দ্রে কতগুলি প্রকল্প মঞ্জুর ও রূপায়িত হয়েছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ**

(ক) ১৯৮৪-৮৫ ও ১৯৮৫-৮৬ সালে (জানুয়ারি মাস পর্যন্ত) বীরভূম জেলায় আর. এল. ই. জি. পি. তে ৬৭(সাতাষট্টি) টি গ্রামীণ সংযোগকারী রাস্তা নির্মাণ ও উন্নয়ন প্রকল্প এবং ৮ (আটটি)টি ক্ষুদ্রসেচ প্রকল্প মঞ্জুর করা হয়েছে এবং উক্ত প্রকল্পগুলির কাজ চলছে।

(খ) তার মধ্যে মুরারই বিধানসভা কেন্দ্রের অন্তর্ভুক্ত মুরারই ১নং পঞ্চায়েত সমিতিতে১ (এক)টি এবং মুরাই-২নং পঞ্চায়েত সমিতিতে ২(দুই)টি রাস্তা নির্মাণ প্রকল্প মঞ্জুর করা হয়েছে এবং তাদের কাজ চলছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন ৬৭টি গ্রামীণ সংযোগকারী রাস্তা নির্মাণ ও উন্নয়ন প্রকল্প এবং ৮টি ক্ষুদ্রসেচ প্রকল্প-এর কাজ চলছে। আমার স্পেশিফিক কোয়েশ্চেন ছিল বীরভূম জেলায় আর. এল. ই. জি. পিতে কতগুলি প্রকল্প রূপায়িত হয়েছে। আপনার উত্তর থেকে বোঝা যাচ্ছে একটাও রূপায়িত হয়নি, সবগুলির কাজ চলছে। এই কাজগুলি রূপায়ণের জন্য কত টাকা বরাদ্দ করা হয়েছিল এবং কত টাকা আজ পর্যন্ত খরচা করা হয়েছে?

**Shri Binoy Krishna Chowdhury :** In the district of Birbhum 67 rural link roads schemes, eight minor irrigation schemes, original estimated Value Rs. 303.25 lakhs and Rs. 24.33 lakhs respectively have been approved by the Govt. of India for execution in RLEGP. Due to escalation of minimum wage rate from Rs.7/- to Rs. 12/- per man day with effect from 1st February, 1985, the estimated cost have been revised to Rs. 397.56 lakhs and Rs. 37.12 lakhs respectively.

The estimated targets for achievement in the district are as follows :-

Total employment generation — 25 lakhs 73 thousand man days.

Construction and improvement of roads — 416 K.M.

Area to be benefited by the irrigation schemes. — 330 acres.

[1-50 — 2-00 P. M.]

**শ্রী বঙ্কিম ত্রিবেদী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি—এই যে আর. এল. ই. জি. পি.র কাজ বীরভূমে চলছে সেটা কারা রূপায়ণ করছে, জেলা পরিষদ, পঞ্চায়েত সমিতি, না গ্রাম পঞ্চায়েত?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** আর. এল. ই. জি. পি. স্কীম এখানে ডিসট্রিক্ট থেকে আসে। ডিসট্রিক্ট পাঠিয়ে দেয়, প্ল্যানিং বোর্ডে স্যাংশন হয়ে সেন্টারে যায়, সেন্টার স্যাংশন হলে কাজ হয়, কোনো চেঞ্জ হয় না। কাজ যখন হয় তখন হোল অ্যামাউন্ট সেন্টার দেয়। আর. এল. ই. জি. পি.র হোল অ্যামাউন্ট সেন্টার দেয়, সেন্টার ফাইনাল স্যাংশন দেয়, তারপর এটা বাইরে যায়, লোকালি গ্রাম পঞ্চায়েত বা ব্লকে যিনি থাকেন তার কাছ থেকে জেলায় যায়, সেখানে ফাইনাল হয়ে এখানে প্ল্যানিং বোর্ডে আসে। সেখানে পাশ হলে সেন্টারে যায়। টাকা অনেক সময় একেবারে রিলিজ করে না, প্রথমে ৫০ পারসেন্ট তারপর ইউটিলাইজেশন সার্টিফিকেট পাওয়ার পর করেন। এতে অনেক মেটেরিয়েলের ব্যাপার থাকে, সেজন্য অন গোয়িং থাকে।

## শিল্প বিকাশ কেন্দ্র

*৫৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮৭।) **শ্রী প্রবোধচন্দ্র সিনহাঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গের কোন্ কোন্ জেলায় শিল্প বিকাশ কেন্দ্র গড়ার কাজ চলছে ;

(খ) উক্ত শিল্প বিকাশ কেন্দ্রগুলির কাজ কবে নাগাদ শেষ হওয়ার সম্ভাবনা আছে ; এবং

(গ) ঐ শিল্প বিকাশ কেন্দ্রগুলোতে কি ধরনের শিল্প-কাঠামো/শিল্প গড়ে তোলার সম্ভাবনা আছে?

**শ্রী নির্মলকুমার বসু ঃ**

(ক) বর্তমানে হাওড়া জেলার উলুবেড়িয়া, জলপাইগুড়ি জেলার দ্রাবগ্রাম, এবং ২৪পরগনা জেলার ফলতাতে শিল্প বিকাশ কেন্দ্র গড়ার কাজ চলছে। তা ছাড়া ঐরূপ কেন্দ্র গড়ার জন্য সম্প্রতি বাঁকুড়া জেলার বিষ্ণুপুরে এবং জলপাইগুড়ি জেলার রানিনগরে জমি অধিগ্রহণ করা হয়েছে।

(খ) আশা করা যাচ্ছে যে, উলুবেড়িয়া ও দ্রাবগ্রামের প্রাথমিক কাজ এই বছরের শেষ দিকে সম্পূর্ণ হবে এবং তারপর জমি শিল্পোদ্যোগীদের মধ্যে বণ্টন করা যাবে। ইতিমধ্যে দ্রাবগ্রামে কিছু জমি মোট চারজন শিল্পোদ্যোগীকে দেওয়া হয়েছে। ফলতা, বিষ্ণুপুর ও রানিনগরের কাজও ১৯৮৮ সালের মাঝামাঝি শেষ হবে।

(গ) সব বিকাশ কেন্দ্রেই জল ও বিদ্যুৎ সরবরাহ, রাস্তা ও পয়ঃপ্রণালীর ব্যবস্থা করা হচ্ছে। প্রধানত বৃহৎ ও মাঝারি শিল্পের জন্য বিকাশ কেন্দ্র করা হলেও ক্ষুদ্র শিল্পের জন্যও ব্যবস্থা রাখা হচ্ছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি—ফলতায় যে শিল্প বাণিজ্য কেন্দ্র এইসব হচ্ছে এর মধ্যে বৃহৎ এবং মাঝারি শিল্পের কি ধরনের সর্মসূচী নেওয়া হয়েছে?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** আমাদের এই যে শিল্প বিকাশ কেন্দ্র ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ সেন্টার ফলতাতে হচ্ছে এর সঙ্গে ফলতার এক্সপোর্ট প্রসেসিং জোনের কোনো সম্পর্ক নেই। যেহেতু এক্সপোর্ট প্রসেসিং জোন হচ্ছে আমাদের মনে হচ্ছে পাশাপাশি শিল্প বিকাশ কেন্দ্র করলে অনেক শিল্পোদ্যোগী সেখানে যাবেন। তার জন্য রাজ্যসরকার এটা আলাদাভাবে করছেন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে আপনার কাজে কোনো তথ্য আছে কিনা, বহরমপুরের বানজেটিয়ার ইন্ডাস্ট্রিয়াল কমপ্লেক্স গড়ে তোলার জন্য বহু শিল্পপতি আগ্রহী, এবং সে ক্ষেত্রে রাজ্য সরকার জমি অধিগ্রহণ করছেন না বলে দিচ্ছেন না এই রকম কোনো সংবাদ আছে?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** না।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি— আপনি তো ৩টি জায়গার নাম করলেন। আমার যতদূর মনে আছে আগের রেজিমের আরও আগে এই গ্রোথ সেন্টার ছিলনা। এই তিনটি জেলায় পড়ে, জলপাইগুড়ি সঙ্গে বাকি জেলাগুলিতে কর্মসংস্থানের জন্য এই গ্রোথ সেন্টার সৃষ্টি করার জন্য কোনো উদ্যোগ নিয়েছেন কি না। কারণ আপনি জানেন শিল্প নিজের ইমপালসে চলে। আপনারা ওখানে ইনিসিয়েটিভ যদি না নেন, তাহলে শিল্প বিকাশ সম্ভব নয়। কাজেই সে রকম কোনো পরিকল্পনা থাকলে জানাবেন।

**শ্রী নির্মলকুমার বসু ঃ** ইতিমধ্যে যে সমস্ত জায়গায় শিল্প বিকাশ কেন্দ্র গড়ে উঠেছে সেইগুলি হল নদীয়া জেলার কল্যাণীতে, মেদিনীপুর জেলার খড়গপুর, মেদিনীপুর জেলার হলদিয়ায়—মেদিনীপুর জেলায় দুটো হয়েছে এবং হাওড়া জেলার উলুবেড়িয়াতে এবং জলপাইগুড়ি জেলার দ্রাবগ্রামে। যে সমস্ত জায়গায় জমি অধিগ্রহণ করা হচ্ছে সেইগুলি হল ফলতা, বিষ্ণুপুর, রানিনগর। যে সমস্ত জায়গায় জমি অধিগ্রহণের প্রস্তাব বিবেচনাধীন রয়েছে সেই গুলি হল মালদা, কুচবিহার, বজবজ, ফারাক্কা, বাগডোগরা, কল্যাণী এবং হলদিয়া। সুতরাং আমরা সব জায়গা করার চেষ্টা করছি।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে হাওড়া জেলার যে সমস্ত ফাউন্ডারী আছে সেইগুলি বিক্ষিপ্ত ভাবে ছড়িয়ে আছে। এই সমস্ত ফাউন্ডারীগুলোকে এক জায়গায় করে একটা ফাউন্ডারী কমপ্লেক্স হাওড়া জেলায় করার কোনো পরিকল্পনা মন্ত্রী মহাশয়ের আছে কি? সেখানে একটা রিসার্চ ডেভেলপমেন্ট অ্যান্ড টেস্টিং ফেসিলিটিজ করার কোনো পরিকল্পনা আছে কি?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** এই রকম কোনো পরিকল্পনা বর্তমানে নেই, প্রস্তাব এলে বিবেচনা করে দেখব।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, মেদিনীপুর জেলার সদর কেন্দ্র কোতোয়ালে কোনো শিল্প বিকাশ কেন্দ্র করা যায় কি না?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মেদিনীপুর জেলার খড়গপুরে ২৫৪ একর জমি অধিগ্রহণ করা হয়েছে শিল্প বিকাশ কেন্দ্র করার জন্য। সুতরাং মেদিনীপুরে এখন আর কোনো পরিকল্পনা নেই। প্রয়োজন হলে পরে আমরা ভাবব।

### সবং থানায় বোরো চাষের জল না পাওয়ার ঘটনা

***৫৪৪।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪১৭।) **ডাঃ মানস ভুঁইয়া ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার সবং থানার বোরোচাষীরা বর্তমানে কংসাবতী জলাধারের জল পাচ্ছে না—এই মর্মে সরকারের নিকট কোনো তথ্য আছে কি?

(খ) থাকিলে, তাহার কারণ কি; এবং

(গ) উক্ত এলাকায় জরুরি ভিত্তিতে জল দেওয়ার কোনো পরিকল্পনা আছে কি?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) না ;

(খ) এ প্রশ্ন ওঠে না ;

(গ) নাই।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বোরো চাষের জন্য যে জল দেবার কথা ছিল কংসাবতী প্রকল্প থেকে এবং আপনার ঘোষিত যে জল দেবার কথা সেটা সরবরাহ করা হচ্ছে কি না?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** সেটা সরবরাহ করা হচ্ছে।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** কি পরিমাণ জল সরবরাহ করা হয়েছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** নোটিশ দিয়ে আপ টু ডেট ফিগার আমি দিতে পারব। কথা হচ্ছে বোরো চাষ জেনারেলি এনকারেজ করতে চাই না, ডিসকারেজ করতে চাই। ট্রাডিশনাল বোরো এলাকা বলে যে সমস্ত এলাকাগুলি চিহ্নিত সেই সমস্ত এলাকায় বোরো চাষের জন্য কংসাবতী বলুন, ময়ূরাক্ষী বলুন আর ডি. ভি. সি. বলুন জল সরবরাহ করে থাকি। মুশকিল হয়েছে কি বোরো চাষের পরিমাণ এত বেড়ে গেছে যে বলার কথা নয়। এমন কি সমস্ত এসটিমেটস অতিক্রম করে চলে গেছে। জলাধার শূণ্য করে জল দেবার উপায় নেই। আমি আশা করি এই ব্যাপারে আপনারা আমার সঙ্গে কোঅপারেট করবেন। এইটুকু বলে রাখি বোরো চাষ ডিসকারেজ করা দরকার। এই ব্যাপারে নানা রকম আলোচনার মধ্যে যেতেই চাই না।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** স্যার, অন এ পয়েন্ট ক্লারিফিকেশনে বলতে চাই গতকাল কৃষি বিভাগের বাজেট ছিল। সেখানে কৃষি মন্ত্রী আমাদের এই বোরো চাষকে এনকারেজ করলেন আর এখানে আপনি বোরো চাষকে ডিসকারেজ করছেন। দু জনের বক্তব্যের মধ্যে তফাৎ কেন হচ্ছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** তফাৎ হবার কথা নয়। মাননীয় কৃষি মন্ত্রী কি বলেছেন সেটা আমি জানিনা। তবে এই বছর সিদ্ধান্ত হয় বোরো চাষ করতে পারে শুধু ট্রাডিশনাল বোরো চাষের এরিয়ার জল দেবার ব্যবস্থা করা হবে।

[2-00 — 2-10 P. M.]

**শ্রী বঙ্কিম ত্রিবেদী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি দয়া করে জানাবেন যে, এবারে ময়ূরাক্ষী জলাধার থেকে কোনো জল ছাড়া হয়েছে কিনা? আপনার কাছে এরকম কোনো খবর আছে কি ঐ জলাধার থেকে কাঁদি মহকুমাতে জল ছাড়া হয়েছে কি না?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** ট্রাডিশনাল বোরো এলাকায় জল দেওয়া হয়েছে।

## Starred short notice Question

(to which oral answers were given)

## হলদিয়া পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স স্থাপন

***৫৮১।** (অনুমোদিত প্রশ্ন নং *২৪৮৫ এস. এন.।) **শ্রীসরল দেব ঃ** শিল্প বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হলদিয়া পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স স্থাপনের ব্যাপারে কেন্দ্রীয় সরকারের নিকট হইতে কোন্ কোন্ বিষয়ে অনুমতির প্রয়োজন ; এবং

(খ) এই সব অনুমতি পাওয়া গিয়াছে কি?

**শ্রী নির্মলকুমার বসু ঃ**

(ক) হলদিয়া পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স সংস্থাপনের ব্যাপারে নিম্নলিখিত বিষয়ে কেন্দ্রীয় সরকারের অনুমতির প্রয়োজন ঃ-

(১) নবগঠিত কোম্পানি হলদিয়া পেট্রো-কেমিক্যাল্‌স লিমিটেডের নামে অনুমোদন পত্রটি (Letter of Intent) পরিবর্তন করা ;

(২) MRTP Act এর আওতা হইতে এই কোম্পানিকে ছাড় দেওয়া

(৩) উৎপাদন তালিকার (Product Min) পরিবর্তন অনুমোদন করা ; এবং

(৪) Foreign Collaboration Agreement সমূহ অনুমোদন করা।

(খ) না।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে বলছি, যখন উত্তরটি অনুমোদন করা হয়েছিল, তারপর কিছু পরিবর্তন করা হয়েছে। সুতরাং 'খ' প্রশ্নের আমি আপনার মাধ্যমে এখানে সদস্যদের কাছে জানাতে চাই—যে চারটি বিষয়ে কেন্দ্রীয় সরকারের অনুমোদন প্রয়োজন ছিল, তারমধ্যে তিনটির অনুমোদন কয়েকদিনের মধ্যে আমরা পেয়েছি। ওয়েস্ট বেঙ্গল ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট নামে যে লেটার অফ ইনটেন্ট ছিল, সেটা পাল্টে হলদিয়া পেট্রো-কেমিক্যাল্‌স এর নামে করা হয়েছে। দ্বিতীয় এম. আর. টি. পি. অ্যাক্ট, ১৯৬৯ থেকে এই হলদিয়া পেট্রোকেমিক্যাল্‌স এর জন্য ছাড় দেওয়ার অনুমতি আমরা পেয়ে গেছি। প্রোডাক্ট মিক্স উৎপাদনের তালিকা যেটা ছিল, সেটা আমরা পাল্টাতে চেয়েছিলাম, সেটা আমরা পেয়ে গেছি। যেটা আমরা এখনই পাইনি তা হচ্ছে ফরেন কোলাবোলেশন এর বিষয়! অর্থাৎ কয়েকটি বিদেশি কোম্পানির সঙ্গে যুক্ত ভাবে কাজ করার জন্য সেই সমস্ত কোম্পানির সঙ্গে এগ্রিমেন্ট করার ব্যাপারে আমাকে কেন্দ্রীয় সরকারের কাছে যে অনুমোদন চেয়েছি, তা আমরা এখনও পাইনি।

**শ্রী দেবরঞ্জন সেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি—আপনি ৪নং উত্তরে যা বললেন, তা না পাওয়ার কারণটা কি?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** সেটা তো আমি বলতে পারব না, কারণ আমাদের এই কাজে কিছু কারিগরি সহযোগিতার প্রয়োজন আছে। যেমন, জার্মানির লিন্ডলে এ. জি. কোম্পানি, মার্কিন যুক্তরাষ্ট্রের টেমটেক্স এই রকম কয়েকটি কোম্পানির সহযোগিতায় আমরা কাজ করতে চাই। এটা ভারত সরকারের নিময়-কানুনের মধ্যে করা চলে। সেই অনুমোদন আমরা এখনও

ভারত সরকারের কাছ থেকে পাই নি। তবে আশা করি অনুমোদন আমরা পেয়ে যাব।

**শ্রী দেবরঞ্জন সেন ঃ** আপনি হলদিয়াতে যে প্রোজেক্ট করছেন, তাতে গোয়েংকাদের সঙ্গে আপনার যে চুক্তি হয়েছে তা কি আপনি এই সভাকে জানাতে পারবেন?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** গোয়েংকাদের সঙ্গে যুক্ত থাকার জন্য এম. আর. টি. পি. অ্যাক্টের 'ছাড়' প্রয়োজন ছিল। ভারত সরকার সেই ছাড় দিয়েছেন। এরমধ্যে গোয়েংকাদের যে শেয়ার থাকবে তা শতকরা ২৫ ভাগের কম থাকবে, অর্থাৎ ২৪.৯ ভাগের বেশি কখনই হবে না। এরজন্য একটা পরিচালন কমিটি হয়েছিল, তাতে আর. পি. গোয়েংকা, তার পুত্র সঞ্জীব গোয়েংকা বা তাদের আত্মীয়-স্বজন যদি থাকে, সব মিলিয়ে কখনও সংখ্যা ২৪.৯ ভাগের বেশি হবে না। এছাড়া বলা আছে যে, ম্যানেজিং ডিরেক্টর বা চেয়ারম্যান পদে সরকার থাকবে। এই পদে আর. পি. গোয়েংকা, পুত্র সঞ্জীব গোয়েংকা বা তাঁদের কোনো আত্মীয় স্বজন থাকতে পারবেন না।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ৪টি অনুমতি সাপেক্ষ, তার মধ্যে ৩টির অনুমতি পেয়ে গেছে বাকি একটি ফরেন কোলাবরেশনের সঙ্গে জড়িত, সেটি এখনো অনুমতি পাই নি। আমার প্রশ্ন হচ্ছে বাকি কারখানাগুলি নির্মাণের কাজ ১৯৮৬ সালের ডিসেম্বরের মধ্যে শুরু করতে পারবেন কি?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** আমরা চাইছি যত দ্রুত হয় ততই কর্মসংস্থান সুযোগ বেশি হবে। তাছাড়া বাজার ধরে রাখতে হবে, এখনো পর্যন্ত কিছু কাজ আরম্ভ করেছি জমি সংগ্রহ ইত্যাদি অন্যান্য কাজ শুরু করেছি। তবে বড় কাজটা বাকি আছে। সেটা শুধু সরকারের টাকাতেই হবে, প্রাইভেট সেক্টর, গোয়েংকা তাদের টাকায় হবে না। সেটা শতকরা ৪৯ ভাগ এবং তার বাইরে যে টাকা সেটা বাজার থেকে ব্যাঙ্ক থেকে সংগ্রহ করতে হবে। শতকরা ৫০ ভাগ বাজার থেকে বা ব্যাঙ্ক থেকে সংগ্রহ করতে হবে। তবে ফরেন কোলাবরেশনের অনুমতি না পেলে ব্যাঙ্কগুলির কাছে বা ফিনান্সিয়াল ইনস্টিটিউশনের কাছে দরখাস্ত করতে পারছি না। যে মুহূর্তে অনুমতি পাব সেই দরখাস্ত করব এবং টাকা পেলে পরেই বাকি কাজটা চালাব।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এতে রাজ্য সরকারের শেয়ার কত অংশ থাকবে এর ফিনান্সিয়াল ইনস্টিটিউশনগুলির শেয়ার আছে কি না?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** আমাদের শেয়ার থাকবে ২৬.১ ভাগ, গোয়েংকার ২৪.৯ ভাগ আর বাকি যেটা ৪৯ ভাগ বাজার থেকে সংগ্রহ করতে হবে। অর্থাৎ ব্যাঙ্ক থেকে এবং ফিনান্সিয়াল ইনস্টিটিউশনগুলি থেকে সংগ্রহ করতে হবে।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** এই শেয়ারের হিসাব কি এখনো ঠিক করেন নি যে ব্যাঙ্ক আই. ডি. বি. আই., এল. আই. সি. কত পরিমাণ থাকবে ঠিক করেন নি?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** ৪৯ ভাগ সংগ্রহ করব ঠিক করেছি। তবে যত দিন না ফরেন কোলাবরেশন থেকে দরখাস্ত পাচ্ছি ততদিন কিছু করতে পারব না, এর কাছ থেকে দরখাস্ত পেলে পরে আলোচনা করব।

**বাঁকুড়া জেলায় শিল্প বিকাশ কেন্দ্র**

***৫৮২।** (অনুমোদিত প্রশ্ন নং *২৪৮৬ এস. এন.।) **শ্রী অনিল মুখার্জিঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) অনুন্নত জেলা হিসাবে বাঁকুড়া জেলায় "শিল্প বিকাশ কেন্দ্র" স্থাপনের কোনো পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে কোথায় ও কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী নির্মলকুমার বসুঃ**

(ক) হ্যাঁ।

(খ) ঐ জেলার বিষ্ণুপুর থানার অন্তর্গত দ্বারিকা মৌজায়, একটি শিল্প বিকাশ কেন্দ্র স্থাপিত হইবে। ১৯৮৬-৮৭ সালেই কাজ আরম্ভ হইবে বলিয়া আশা করা যায়।

**শ্রী দেবরঞ্জন সেনঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বাঁকুড়া জেলার অন্তর্গত ওদা থানায় শিল্পের সঙ্গে এইরকম যুক্ত আছে কি না?

**শ্রী নির্মলকুমার বসুঃ** না।

**শ্রী কৃপাসিন্ধু সাহাঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন শিল্প বিকাশ কেন্দ্র খোলা হবে, তাতে কোন কোন শিল্প স্থাপন করা হবে?

**শ্রী নির্মলকুমার বসুঃ** শিল্প বিকাশ কেন্দ্রের যে ব্যবস্থা তাতে কোন কোন শিল্প হবে এখন থেকে বলা সম্ভব নয়। শিল্প বিকাশ কেন্দ্রের জন্য সরকার তার যে ইন্ডাস্ট্রিয়াল ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট কর্পোরেশন এই জায়গা নিয়ে এখানে ১৭২ একর জমি নিয়েছে। সেই জায়গার জমিটার উন্নতি করবার জন্য রাস্তা-ঘাট, পয়ঃপ্রণালী, পানীয় জলের ব্যবস্থা করে দিতে হবে এবং যাতে বিদ্যুৎ আসে তার ব্যবস্থা করতে হবে, আবাসন ব্যবস্থা করে দেব। তারপরে শিল্পস্থাপনকারিরা জমি নেবেন এবং শিল্প করবেন। আমাদের এখানে যে কনসালটেন্সি আছে ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট ব্যাঙ্ক অফ ইন্ডিয়া (আই. ডি. বি. আই) তার উদ্যোগে এখানে রাজ্য সরকারের যে ওয়েবকন কনসালটেন্সি রয়েছে তারা বলেছেন এইসব শিল্প বাঁকুড়ায় হতে পারে যথা Sintered Products, Ceramic Glazed Tiles, Nylon Industrial Type Cord Fabrics, High Tension (HT) Insulators, Automobile component & Spares, Mining Electronics Products, and Co-extruded Multi-Layer Film. এই ৭টি শিল্প হবে মনে করে ওয়েবকন কলসালটেন্সি বাঁকুড়াতে সব দিক বিচার করে শিল্পোদ্যোগের প্রস্তাব আপনারা করতে পারেন বলেছেন।

2-10 — 2-20 P.M.]

**শ্রী শশাঙ্কশেখর মণ্ডলঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, শিল্প বিকাশের সম্পর্কে যখন প্রশ্ন এসেছে তখন আমি এর সঙ্গে যুক্ত একটি প্রশ্ন আপনার মাধ্যমে আমাদের মাননীয় শিল্প মন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই। এখানে অনেক জেলা শিল্প বিকাশের কথা হল, শিল্পমন্ত্রী

পুঁজিপতি এবং কৃষির উপর সম্পূর্ণ নির্ভরশীল এই বীরভূম জেলা সম্বন্ধে কোনো শিল্প বিকাশ সম্বন্ধে কোনো রকম উদ্যোগ আছে কিনা দয়া করে জানাবেন কি?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** সুনির্দিষ্টভাবে বাঁকুড়া জেলার উপর ইতিপূর্বে আমি বলেছি। অন্য জেলা সম্বন্ধে এবং বীরভূম জেলার সম্বন্ধে চিন্তা ভাবনা আমাদের আছে।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** যে যে শিল্পগুলির কথা বললেন-এর পরিপ্রেক্ষিতে আমি বলছি বিষ্ণুপুর যে শিল্প এলাকায় সেখানে ইতিমধ্যে আপনাদের কোনো লেটার অফ ইনটেন্ট হয়েছে কি না বা কেন্দ্রীয় সরকারের কাছে কেউ দরখাস্ত করেছেন কিনা বা কেউ দিয়েছেন কিনা জানাবেন কি?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** আমাদের যে শিল্প বিকাশ বিষ্ণুপুরের কাছে করেছি সেখানে লেটার অফ ইনটেন্ট-এর প্রশ্ন আসে না। আমরা জমি অধিগ্রহণ করেছি, দেড়মাস হয়েছে। সবে আমরা এটা উন্নয়ন করেছি। এটা ডবলিউ. বি. বি. আই. ও. সি. যে রিপোর্ট তাতে নজর দিয়েছেন, তবুও জানানো হয়েছে এত টাকা লাগবে। মাননীয় সদস্যর অবগতির জন্য জানাতে পারি এখন না হলেও বাঁকুড়া জেলায় নাইলন ফিল্লামেন্ট সেটা করবার জন্য আমাদের ডবলিউ বি. আই. ও. সি.র লেটার অফ ইনটেন্ট পাচ্ছি। এটা আমরা এস. এস. বিড়লার সঙ্গে যুক্তভাবে করেছি।

**Shri Anil Mukherjee :** Sir, I have only one supplementary.

**Mr. Speaker :** Your question should have been disallowed since you were not present. You gave the notice of the Short Notice Question and also got a date from the Minister but you did not come in time. This is not fair.

**Shri Anil Mukherjee :** Sir, I was held up in a traffic jam.

**Mr. Speaker :** However, please put your question.

**শ্রী অনিল মুখার্জি ঃ** স্যার, একটা রেয়ন শিল্প যেটা এস. কে. বিড়লার করার কথা। সেটা ছাড়া আর কোনো শিল্প প্রতিষ্ঠানের কাছ থেকে বা কোনো জেলায় শিল্প করার জন্য সাড়া পেয়েছেন কি এবং এই পর্যন্ত এইসব শিল্প উদ্যোগীদের জন্য কতটা খরচ করেছেন?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় সদস্যর অবগতির জন্য জানাচ্ছি যে কোথায় কি শিল্প আছে সেটা শিল্প উদ্যোগীরা উৎসাহ নিয়ে এগিয়ে আসবেন, তখনি তাদের উপর নির্ভর করে আমাদের তরফ থেকে আই. ডি. বি. আই. দ্বারা গঠিত রাজ্য সরকারের সঙ্গে যুক্ত ওয়েবকন বা রাজ্য সরকারের ওয়েস্ট বেঙ্গল কনসালটেন্সি সার্ভিস যা রয়েছে তারা যে সাতটি শিল্পের কথা বলেছেন এবং আমরা সেই সমস্ত শিল্পকে একটি কড়িকাঠামোয় তৈরি করার জন্য যে খরচ দরকার তখন সেটা করব।

**Mr. Speaker :** Question hour is over.

## Starred Questions
## (to which written answers were laid on the table)

### রা(.) বিদেশি পর্যটক

* ৫৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *৬২০।) **শ্রী বিভূতিভূষণ দে** ঃ পর্যটন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পূর্বের তুলনায় ১৯৮৩,১৯৮৪ ও ১৯৮৫ সালে পশ্চিমবঙ্গের পর্যটন কেন্দ্রগুলিতে বিদেশি পর্যটকদের বেশি করে আকৃষ্ট করা সম্ভব হয়েছে ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'না' হলে, তার কারণ কি?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না

(খ) কারণগুলো হচ্ছে ;

১। বিদেশের যে সব জায়গা থেকে বেশি পর্যটক আসেন সেইসব জায়গার সঙ্গে কলকাতা বিমানবন্দরের বেশির ভাগ আন্তর্জাতিক বিমানের যাতায়াত (ফ্লাইট) প্রত্যাহার ;

২। উত্তরবঙ্গের পর্যটন কেন্দ্রগুলোতে বিশেষভাবে দার্জিলিং পার্বত্য এলাকায় বিদেশি পর্যটকদের প্রবেশে বিধি নিষেধ ;

৩। বিদেশে উপযুক্ত প্রচারের অভাব।

### পঞ্চায়েত কর্মীদের প্রাপ্য ভাতা না পাওয়ার ঘটনা

* ৫৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৫৭।) **শ্রী ধীরেন্দ্রনাথ সরকার** ঃ পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রাজ্যের নির্বাচিত গ্রাম পঞ্চায়েত প্রধান, উপ-প্রধান, পঞ্চায়েত সমিতির সভাপতি, সহকারি সভাপতি প্রভৃতিরা বর্তমানে তাদের প্রাপ্য চলতি ও বকেয়া ভাতা, রাহা খরচ ইত্যাদি পান নি ;

(খ) সত্য হলে, কবে থেকে ঐগুলি বাকি আছে ; এবং

(গ) ঐ বকেয়া দেয় মোট টাকার পরিমাণ কত?

**পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) গ্রাম পঞ্চায়েতের প্রধান ও উপপ্রধান এবং পঞ্চায়েত সমিতির সভাপতি ও সহকারি সভাপতিগণকে ১৯৮৫-৮৬ সাল পর্যন্ত তাদের মাসিক ভাতা মঞ্জুর করা হয়েছে।

গ্রাম পঞ্চায়েতের সদস্যদের ১৯৮৫ সালের সেপ্টেম্বর মাস পর্যন্ত তাদের নির্দিষ্ট খরচ দেওয়া হয়েছে। ১৯৮১ সালের সেপ্টেম্বর মাস পর্যন্ত সমস্ত পঞ্চায়েত সমিতির সদস্যদের নির্দিষ্ট ভাতা বাবদ 'এড হক' ভিত্তিতে টাকা দেওয়া হয়েছিল। ১৯৮৩ সালের নির্বাচনের পর নবগঠিত ১৫টি পঞ্চায়েত সমিতির ক্ষেত্রে ১৯৮৪ সালের মার্চ পর্যন্ত সদস্যদের নির্দিষ্ট ভাতা বাবদ 'এড হক' ভিত্তিতে টাকা দেওয়া হয়। সম্প্রতি পূর্বে প্রদত্ত রাহা খরচের সদ্ব্যবহার পত্রের ভিত্তিতে ও চাহিদা অনুযায়ী ২৩৯টি পঞ্চায়েত সমিতিকে সদস্যদের রাহা খরচ বাবদ ১৯৮৫-৮৬ পর্যন্ত দেয় টাকা মঞ্জুর করা হয়েছে। বাকি ১০০টি পঞ্চায়েত সমিতির ও গ্রাম পঞ্চায়েতগুলির (বাকি ৬ মাস) ক্ষেত্রে সদ্ব্যবহার পত্র ও চাহিদার অভাবে টাকা মঞ্জুর করা যায়নি।

(গ) গ্রাম পঞ্চায়েত ও পঞ্চায়েত সমিতির সদস্যদের রাহা খরচ বাবদ বকেয়া অর্থের পরিমাণ ২২.৫ লক্ষ টাকা হবে অনুমান করা হচ্ছে।

### ২৪-পরগনা আঠারবাঁকী মোড় হইতে মঠের দীঘি হাসপাতাল পর্যন্ত রাস্তা

*** ৫৪৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬১১।) **শ্রী সুভাষ নস্কর ঃ** উন্নয়ন ও পরিকল্পনা (সুন্দরবন এলাকা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ২৪ পরগনা জেলার আঠারবাঁকী মোড় হইতে মঠের দীঘি হাসপাতাল পর্যন্ত রাস্তাটির কাজ অর্ধসমাপ্ত অবস্থায় আছে ; এবং

(খ) সত্য হইলে, তাহার কারণ কি?

**উন্নয়ন ও পরিকল্পনা (সুন্দরবন এলাকা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উক্ত রাস্তাটির কাজ কিছু অংশ সমাপ্ত হয়েছে এবং মাঝের অংশের কাজ অসমাপ্ত রয়েছে।

(খ) ঠিকাদার কোনো কারণ না দেখাইয়া হঠাৎ কাজ বন্ধ করে দিয়েছেন এবং তার বিরুদ্ধে আইনগত ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

### সাঁইথিয়া শহরে ইন্ডাস্ট্রিয়াল এস্টেট স্থাপন

*** ৫৪৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১৮৬৭।) **শ্রী ধীরেন সেন ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আগামী আর্থিক বৎসরে বীরভূম জেলার সাঁইথিয়া শহরে ইন্ডাস্ট্রিয়াল এস্টেট নির্মাণের কোনো পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি; এবং

(খ) থাকিলে, উক্ত নির্মাণকার্য কবে নাগাদ শুরু হইবে বলিয়া আশা করা যায়?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) এ প্রশ্ন ওঠে না।

**হুগলি জেলায় আর এল ই জি পি প্রকল্প**

* **৫৫০**। (অনুমোদিত প্রশ্ন নং *১৩২০।) **শ্রী অরুনকুমার গোস্বামী ঃ** পঞ্চায়েত ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৩-৮৪, ১৯৮৪-৮৫, ১৯৮৫-৮৬ আর্থিক বৎসরে হুগলি জেলা পরিষদকে আর এল ই জি পি প্রকল্প বাবদ কত টাকা দেওয়া হয়েছে ;এবং

(খ) উক্ত জেলা পরিষদ এ পর্যন্ত কত টাকা খরচ করেছে?

**পঞ্চায়েত ও সমষ্টি-উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হুগলি জেলা পরিষদকে আর. এল. ই. জি. পি. প্রকল্প বাবদ ১৯৮৩-৮৪ সালে নগদে ১১.৭১ লক্ষ টাকা, ১৯৮৪-৮৫ সালে ৫৪.৪৬ লক্ষ টাকা এবং ৭৩২ মেট্রিক টন গমের মূল্য ১০.৯৮ লক্ষ টাকা ধরে মোট ৬৫.৪৪ লক্ষ টাকা ; ১৯৮৫-৮৬ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত নগদ ১২৩.৮৫ লক্ষ টাকা এবং ১৩৮৪.৬৮ মেট্রিক টন গমের মূল্য ২০.৭৭ লক্ষ টাকা ধরে মোট ১৪৪.৬২ লক্ষ টাকা দেওয়া হয়েছে।

(খ) উক্ত জেলা পরিষদ ২৮শে ফেব্রুয়ারি, ১৯৮৬ পর্যন্ত মোট ১১৮.৩৬ লক্ষ (এক কোটি আঠারো লক্ষ ছত্রিশ হাজার) টাকা খরচ করেছে।

**সামাজিক বনসৃজন প্রকল্পে ইউক্যালিপটাস গাছ রোপণ**

* **৫৫১**। (অনুমোদিত প্রশ্ন নং *১৫২১।) **শ্রী শ্রীধর মালিক ঃ** বন ও পর্যটন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, সামাজিক বনসৃজন প্রকল্পে ইউক্যালিপটাস গাছ ব্যাপকভাবে লাগানো হচ্ছে কি?

**বন ও পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বর্তমানে শতকরা ৫০টির বেশি ইউক্যালিপটাস লাগানো হচ্ছে না। তবে খামার প্রকল্পে (Farm forestry) এই হার নির্ভর করে চাষীর চাহিদার উপর।

**হুগলি জেলার পরিষদের আর এল ই জি পি-র প্রকল্প রূপায়ণ**

* **৫৫২**। (অনুমোদিত প্রশ্ন নং *২১১৮।) **শ্রী সোমেন্দ্রনাথ মিত্র ঃ** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য, হুগলি জেলা পরিষদ ১৯৮৩-৮৪ আর্থিক বছরে আর এল ই জি পি-র অনুমোদিত প্রকল্পগুলি রূপায়ণ করিতে পারে নাই ; এবং

(খ) যদি সত্য হয়, তবে ইহার ফলে হুগলি জেলা পরিষদ নতুন ঐ প্রকল্প বাবদ কত টাকা প্রাপ্তি থেকে বঞ্চিত হয়েছে?

**পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আর. এল. ই. জি. পির অনুমোদিত প্রকল্প বাদে বরাদ্দকৃত অর্থ ১৯৮৩-৮৪ আর্থিক বছরের শেষ মুহূর্তে প্রদত্ত হওয়ায় সে বছর প্রকল্প রূপায়ণ সম্ভব হয় না।

(খ) ইহার ফলে জেলা পরিষদ ঐ প্রকল্প বাবদ কোনো টাকা প্রাপ্তি থেকে বঞ্চিত হয় নাই।

## অঞ্জনা নদী প্রবাহ প্রকল্প

*** ৫৫৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৭৬৯।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** ২০-৪-১৯৮৩ তারিখের প্রশ্ন নং *৫০৫ (অনুমোদিত প্রশ্ন নং *১৫৬২), গত ২২-৯-১৯৮৩ তারিখের প্রশ্ন নং ২৩৩ (অনুমোদিত প্রশ্ন নং ২২৮) এবং গত ৭-৩-১৯৮৪ তারিখের প্রশ্ন নং *১৫৫ (অনুমোদিত প্রশ্ন নং *৮১৪)-এর পরিপ্রেক্ষিতে সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি—

(ক) অঞ্জনা নদীপ্রবাহ প্রকল্প (অঞ্জনা রিভার বেসিন প্রোজেক্ট) বর্তমানে কি অবস্থায় আছে ; এবং

(খ) উক্ত প্রকল্প রূপায়ণে কেন্দ্রীয় সাহায্যের জন্যে সরকার আবেদন করেছেন কি?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রকল্পটির আউটফল স্লুইসের নক্সা রচনার কাজ চলিতেছে।

(খ) না।

## মেদিনীপুর জেলায় স্পিনিং মিল

*** ৫৫৪।** (অনুমোদিত প্রশ্ন নং *১৮৭৪।) **শ্রী অবনীভূষণ সৎপথি ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় প্রস্তাবিত স্পিনিং মিলের কাজ বর্তমানে কোন্ পর্যায়ে আছে ;

(খ) উক্ত মিলটি স্থাপনে কোনো বাধা আছে কিনা ; এবং

(গ) থাকিলে,

(১) বাধাগুলি কি, ও

(২) উক্ত মিলটিকে অন্যত্র স্থানান্তরের কোনো প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কিনা?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) স্পিনিং মিল স্থাপনের জন্য যাবতীয় নির্মাণ কার্য বর্তমানে পুরাদমে চলিতেছে। ইহা ছাড়া প্রয়োজনীর মেশিন পত্রের অর্ডারও ইতিমধ্যে দেওয়া হইয়াছে।

(খ) না ;

(গ) (১) এ প্রশ্ন ওঠে না।

(২) না।

**সিনেমা হলের প্রোজেক্টর মেশিন অপারেটরদের লাইসেন্স**

* ৫৫৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৯১১।) **শ্রী নিরঞ্জন মুখার্জিঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সিনেমা হলের প্রোজেক্টর মেশিন অপারেটরদের কি পদ্ধতিতে লাইসেন্স দেওয়া হয়ে থাকে ; এবং

(খ) এই লাইসেন্স নবীকরণের সময় ও পদ্ধতি কি?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ওয়েস্ট বেঙ্গল সিনেমাস (রেগুলেশনস অব পাবলিক একজিবিশন) রুলস ১৯৫৬-এর ধারা অনুসারে সেন্ট্রাল বোর্ড পরিচালিত পরীক্ষার মাধ্যমে সিনেমা অপারেটরদের লাইসেন্স দেওয়া হয়ে থাকে ;

(খ) ঐ লাইসেন্স ১ বছরের জন্য দেওয়া হয়ে থাকে। নির্দিষ্ট সময় অন্তে দুই টাকা ফি দিয়ে লাইসেন্স নবীকরণ করতে হয়।

**বন্ধ কারখানা খোলার জন্য রাজ্যবিধায়কদের উদ্যোগ**

* ৫৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৯২৬।) **শ্রী বামাপদ মুখার্জিঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের বন্ধ শিল্প ও কারখানা খুলিবার জন্য ১৯৮৫ সালের জুন মাসে বিধানসভা সদস্যদের যে প্রতিনিধিবর্গ কেন্দ্রীয় শিল্প, অর্থ ও রেলমন্ত্রীর সঙ্গে সাক্ষাৎ করিয়াছিলেন সেই ব্যাপারে কোনো সুফল পাওয়া গিয়াছে কিনা ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে, উক্ত সুফলগুলি কি কি?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এ সম্পর্কে কেন্দ্রীয় সরকারের স্থির সিদ্ধান্ত পাওয়া যায় নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**উলুবেড়িয়া মহকুমার বনস্পতি খালের জন্য অধিগৃহীত জমির ক্ষতিপূরণ**

* ৫৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *৫১০।) **শ্রীরাজকুমার মণ্ডল ঃ** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, প্রায় ২০ বৎসর পূর্বে উলুবেড়িয়া মহকুমা এলাকায় বনস্পতি

খাল কাটার ফলে রাজাপুর মৌজায় কিছু লোকের জমি অধিগ্রহণ করা হইয়াছিল, কিন্তু এ পর্যন্ত উক্ত জমির মালিকদের ক্ষতিপূরণ দেওয়া হয় নাই ; এবং

(খ) সত্য হইলে, উক্ত ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উক্ত প্রকল্পের জন্য মোট ২৪.৪৬ একর জমি ১৪.৩.৭৪ তারিখের ৪৫৪৮ নং এল. এ. (পি. ডব্লিউ) নোটিশ বলে সরকারে ন্যস্ত হইয়াছে। তন্মধ্যে যে ১৬.৯১ একর জমির দখল সরকার পাইয়াছেন তাহার জন্য মোট, ৯৪৩২৮.৯৩ টাকা ক্ষতিপূরণ বাবদ ইতিপূর্বে জমির মালিকদের দেওয়া হইয়াছে। ৪.৮৬ একর জমি ১৯৫৩ সালে ভূমি সংস্কার আইনে ইতিপূর্বেই সরকারে ন্যস্ত হওয়ায় উক্ত জমি অধিগ্রহণ হইতে বাদ দেওয়া হইয়াছে। বাকি ২.৬৯ একর জমিতে বাড়িঘর থাকায় জমির মালিকদের নিকট হইতে সরকার জমির দখল লইতে পারেন নাই বলিয়া জমির ক্ষতিপূরণ দেওয়া সম্ভব হয় নাই।

(খ) উপরোক্ত ২.৬৯ একর জমির দখল সত্বর লইয়া মালিকদের প্রাপ্য ক্ষতিপূরণ দেওয়ার ব্যাপারে সেচ ও জলপথ বিভাগের সহিত যোগাযোগ করা হইতেছে।

### পর্যটন দপ্তরে দৈনিক ভাড়ায় শয্যাসংখ্যা

*** ৫৫৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১২৪৫।) **শ্রী নীরোদ রায়চৌধুরী ঃ** পর্যটন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পর্যটন দপ্তরে দৈনিক ৪ টাকা থেকে ২৫ টাকা ভাড়ায় কতগুলি শয্যা আছে (জেলাভিত্তিক সংখ্যা)?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

দার্জিলিং জেলায় এরূপ ২৪০টি, পঃদিনাজপুর জেলায় ৪টি, মালদা জেলায় ১৮টি, মুর্শিদাবাদ জেলায় ৮টি, বীরভূম জেলায় ৫৭টি, বাঁকুড়া জেলায় ১৪টি, মেদিনীপুর জেলায় ৩৬টি, পুরুলিয়া জেলায় ৫০টি, হাওড়া জেলায় ১২টি, ২৪-পরগনা (দক্ষিণে) ১০০টি, ২৪-পরগনা (উত্তরে) ১৪টি, এবং কলকাতায় ১০৬টি —মোট ৬৫৯টি শয্যা আছে।

### হাওড়া জেলার ঘোলার খাল সংস্কার

*** ৫৫৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৬৩।) **শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাওড়া জেলার শ্যামপুর ১নং ব্লকের ঘোলার খালটি সংস্কার করিবার জন্য কোনো টাকা মঞ্জুর করা হইয়াছে কি না;

(খ) হইলে, উক্ত মঞ্জুরীকৃত টাকার পরিমাণ কত ; এবং

(গ) উক্ত খাল সংস্কারের কাজ কবে নাগাদ আরম্ভ হইবে বলিয়া আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না, এ ব্যাপারে কোনো টাকা মঞ্জুর করা হয় নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) এখনই সঠিক ভাবে বলা সম্ভব নয়।

**তছরূপ অপরাধে অভিযুক্ত গ্রামপঞ্চায়েত প্রধানের সংখ্যা**

* ৫৬০। (অনুমোদিত প্রশ্ন নং *৩৯৮।) **শ্রী মনোহর তিরকী :** পঞ্চায়েত ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ১৯৮৫ সালের ১লা জানুয়ারি থেকে ১৯৮৬ সালের ৩১এ জানুয়ারি পর্যন্ত সময়ে রাজ্যে কতজন গ্রামপঞ্চায়েত প্রধান দুর্নীতির/সরকারি টাকা তছরূপ করার অপরাধে অভিযুক্ত হয়েছে?

**পঞ্চায়েত ও সমষ্টি-উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

৩২ (বত্রিশ) জন্য প্রধান। অভিযুক্ত প্রধানদের জেলা ভিত্তিক হিসাব নিম্নরূপ :-

| | |
|---|---|
| নদীয়া | —১ |
| পশ্চিম দিনাজপুর | —১ |
| কুচবিহার | —১ |
| মুর্শিদাবাদ | —২ |
| মেদিনীপুর | —৩ |
| চব্বিশ পরগনা | —২৪ |
| (উত্তর ও দক্ষিণ যুক্তভাবে) | |
| মোট | ৩২ জন |

**দীঘার ট্যুরিস্ট লজের সংখ্যা**

* ৫৬১। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৭১।) **শ্রী প্রশান্তকুমার প্রধান :** পর্যটন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দীঘার সরকারি পরিচালনায় কটি ট্যুরিস্ট লজ আছে ; এবং

(খ) দীঘার ট্যুরিস্ট লজ সম্প্রসারণের জন্যে কি কি পরিকল্পনা গ্রহণ করা হয়েছে?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) দীঘায় পর্যটন বিভাগের অধীনে পশ্চিমবঙ্গ পর্যটন উন্নয়ন নিগমের পরিচালনাধীন একটি ট্যুরিস্ট লজ আছে ;

(খ) রাজ্য সরকারের প্রস্তাব অনুসারে কেন্দ্রীয় সরকার মোট ১০০টি শয্যা সম্বলিত আরো একটি ট্যুরিস্ট লজ এবং ৫টি কুটির নির্মাণের পরিকল্পনা অনুমোদন করেছেন।

**হুগলি জেলার দ্বারকেশ্বর নদীর ডানদিকের বাঁধ মেরামত**

* ৫৬২। (অনুমোদিত প্রশ্ন নং *১১৬৭।) **শ্রী শিবপ্রসাদ মালিক :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হুগলি জেলার দ্বারকেশ্বর নদীর ডান দিক অর্থাৎ গোঘাট থানার দিকে বাঁধটি মেরামত করিবার কোনো পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে উক্ত বাঁধটি কবে নাগাদ মেরামত হইবে বলিয়া আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রয়োজন মতো সাধারণ মেরামতি করা হয়।

(খ) এবারও করা হবে।

### গ্রামীণ উন্নয়নে ব্যয়িত অর্থ

* ৫৬৩। (অনুমোদিত প্রশ্ন নং ৫৬০।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** গ্রামীণ উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৫-৮৬ (জানুয়ারি মাস পর্যন্ত) বছরে এ রাজ্যে আর্ এল ই জি পি ও এন আর ই পি প্রকল্পের জন্য কত টাকা বরাদ্দ ছিল ;

(খ) নির্দিষ্ট সময়ে ঐ টাকা ব্যয় ও কর্মসূচীগুলো বাস্তবায়িত করা সম্ভব হয়েছে কি না ; এবং

(গ) ঐ প্রকল্প দুটির কোনো টাকা ফেরত গেছে কি?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উক্ত সময়ে এ রাজ্যে প্রকল্প দুটির জন্য বরাদ্দের পরিমাণ নিচে দেওয়া হলঃ-

আর. এল. ই. জি. পি. — ৩৪ কোটি ৮৪ লক্ষ ৭৩ হাজার টাকা।

এন. আর. ই. পি. — ৩২ কোটি ১৫ লক্ষ ২৯ হাজার টাকা।

(খ) প্রকল্প দুটি ১৯৮৫-৮৬ সালের অনেক আগেই শুরু হয়েছে এবং সপ্তম পরিকল্পনা কালেও চলবে। কোনো আর্থিক বছরে বরাদ্দ টাকা সেই বছরেই খরচ করা যায় না এবং কোনো বছরে শুরু করা সব স্কীম সেই বছরেই শেষ নাও হতে পারে। উপরন্তু টাকা বরাদ্দ করার সঙ্গে সঙ্গেই খরচ হয়ে যায় না—স্কীমগুলি রূপায়ণের সময় নিযুক্ত লোকেদের দৈনিক মজুরি এবং দফায় দফায় মালমশলা কিনতে খরচ হয়। স্বাভাবিক ভাবেই, বর্তমান আর্থিক বছরেও উপরোক্ত প্রকল্প দুটির অধীনে নানাবিধ স্কীম রূপায়িত হয়েছে ও হচ্ছে।

(গ) প্রশ্ন ওঠে না।

### ঘাটাল মাস্টার প্ল্যান

* ৫৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *১২৮৭।) **শ্রী গোপাল মণ্ডল ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ঘাটাল মাস্টার প্ল্যানের কাজ ইতিমধ্যে কতদূর অগ্রসর হইয়াছে ;

(খ) উক্ত পরিকল্পনা (১) ডিটেইলিং-এর কাজ কবে নাগাদ আরম্ভ করা হইবে ;

(২) কেন্দ্রীয় সরকারের নিকট হইতে সমস্ত ধরনের অনুমোদন পাওয়া গিয়াছে কি ;

) এ পর্যন্ত কত টাকা ব্যয় করা হইয়াছে ; এবং

(গ) এই কাজ কবে নাগাদ সম্পূর্ণ হইবে বলিয়া আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এবং (খ) (১) ঃ

(ক) ঘাটাল মাস্টার প্ল্যানটি প্ল্যানিং কমিশনের অনুমোদন লাভ করেছেঃ প্রয়োজনীয় অর্থের সংস্থান হইলেই প্রশাসনিক অনুমোদন দেওয়া হবে—এর পরে প্রকল্পটির কাজ হাতে নেওয়া হবে। তবে ইতিমধ্যেই শ্রীরামপুর ঘাট হইতে দেউভাঙা পর্যন্ত কাঁসাই নদীর খননের বিষয়ে জরিপের কাজ শুরু করা হয়েছে।

শিলাবতী ডাইভারসন খালের জরিপের কাজ আরম্ভ করা হবে.

(২) হ্যাঁ ;

(৩) এ পর্যন্ত আনুমানিক ৭০ লক্ষ টাকা ব্যয় হইয়াছে।

(গ) এখনই তা বলা সম্ভব নয়।

### বকেয়া খাজনা মকুব

*** ৫৬৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১০৬০।) **শ্রী রামপদ মান্ডি ঃ** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাংলা ১৩৮০ হইতে ১৩৮৫ স্যাল পর্যন্ত সময়ে এরাজ্যের সেচ ও অসেচ এলাকায় বকেয়া খাজনা মকুবের কোনো পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) রাজ্যের সেচ ও অসেচ এলাকা চিহ্নিতকরণ, সিলিং নির্ধারণ ও পুনর্বিন্যাসের কোনো পরিকল্পনা সরকারের আছে কি?

**ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) না।

### বাঁকুড়া জেলার গোড়াবাড়িকে আকর্ষণীয় করার পরিকল্পনা

*** ৫৬৬।** (অনুমোদিত প্রশ্ন নং *২১৭৯।) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** পর্যটন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলার গোড়াবাড়িতে (কংসাবতী জলাধার) দৈনিক গড়ে কতজন পর্যটক আসেন ;

(খ) **পর্যটকদের থাকার জন্যে সেখানে কোনো ব্যবস্থা আছে কি ; এবং**

(গ) **ঐ স্থানটিকে পর্যটকদের নিকট আরও আকর্ষণীয় করবার জন্যে মহীশূরের বৃন্দাবন গার্ডেনের মতো নতুন কোনো পরিকল্পনা সরকারের আছে কি**

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) দৈনিক পরিসংখ্যান গ্রহণের কোনো পদ্ধতি পর্যটন দপ্তরে নেই;

(খ) হ্যাঁ,

(গ) না।

**ঘিয়া-কুন্তী বেসিন স্কীম**

*** ৫৬৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩৩৪।) **শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি--

(ক) ঘিয়া-কুন্তী বেসিন স্কীমের কাজ কোন্ সাল থেকে শুরু হয়েছে ;

(খ) ঐ স্কীমে (১) এ পর্যন্ত কত টাকা খরচ হয়েছে, ও (২) কাটকুন্তীর উপর কতগুলো ব্রিজ তৈরি হয়েছে ;

(গ) ঐ স্কীমের কি কি কাজ এখনও অসমাপ্ত আছে ; এবং

(ঘ) ঐ অসমাপ্ত কাজগুলো কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ইংরাজি ১৯৭৭ সালের মার্চ মাসে প্রকল্পটির কাজ আরম্ভ হয়েছে।

(খ) (১) ইংরাজি ২৮/২/৮৬ তারিখ পর্যন্ত প্রায় ৯১২ লক্ষ টাকা খরচ হয়েছে।

(২) কাটকুন্তী খালের উপর ৫টি ব্রিজের কাজ শেষ হয়েছে।

(গ) ঐ স্কীমের অসমাপ্ত কাজগুলো

(১) নদী পুনর্খনন—প্রায় ৮০ কি.মি.

(২) খাল পুনর্খনন—প্রায় ৩৫ কি.মি.

(৩) ব্রিজ নির্মাণ ও প্রসারণ—৬৫ টি

(৪) স্লুইস নির্মাণ—আংশিক ২টি

(ঘ) প্রয়োজনীয় অর্থের সংস্থান হলে ১৯৯০ সাল নাগাদ প্রকল্পটির কাজ শেষ হবে বলে আশা করা যায়।

**গ্রাম-পঞ্চায়েত হোমিওপ্যাথি চিকিৎসাকেন্দ্র স্থাপন**

*** ৫৬৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫৫১।) **শ্রী বিমলকান্তি বসু ঃ** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যের প্রতিটি গ্রাম পঞ্চায়েতে হোমিওপ্যাথি চিকিৎসাকেন্দ্র স্থাপনের প্রস্তাবটি কতগুলি গ্রাম পঞ্চায়েতে কার্যকর করা হইয়াছে ; এবং

(খ) কোচবিহার জেলায় ঐ প্রকার গ্রাম পঞ্চায়েতের সংখ্যা কত?

**পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৪১৬টি।

(খ) ২৪টি।

**রামপুরহাট থানার কামাখ্যা মৌজায় অকেজো স্লুইস গেট**

*** ৫৬৯।**(অনুমোদিত প্রশ্ন নং *১৮১৬।) **শ্রী শশাঙ্কশেখর মণ্ডল ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রামপুরহাট থানার কামাখ্যা মৌজায় অবস্থিত একটি স্লুইস গেট দীর্ঘদিন যাবৎ অকেজো অবস্থায় আছে ; এবং

(খ) সত্য হইলে, উক্ত স্লুইস গেটটি সংস্কার করিবার কোনো পরিকল্পনা সরকারের আছে কি?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, রামপুরহাট থানার কামাখ্যা মৌজায় সানঘাটা কাঁদরের উপর একটি স্লুইস গেট জঘন্য অবস্থায় আছে ঃ

(খ) স্লুইসটি ক্ষুদ্র সেচ বিভাগের অন্তর্ভুক্ত হওয়াতে উক্ত বিভাগের সহিত বিষয়টি গ্রহণ করা হবে।

**উত্তরবঙ্গের বনাঞ্চলে চুরির ঘটনা**

*** ৫৭০।** (অনুমোদিত প্রশ্ন নং *২২২০।) **শ্রী হাবিব মোস্তাফা ঃ** বন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, উত্তরবঙ্গের বনাঞ্চলগুলি হইতে প্রতি বৎসর বহু টাকার কাঠ ও গাছ চুরি যায় ;

(খ) বন বিভাগে বিভিন্ন পর্যায়ে ডিভিসন, রেঞ্জ ও বিটে স্থানীয় জনপ্রতিনিধিদের লইয়া কমিটি গঠনের কোনও নির্দেশ দেওয়া হইয়াছিল কি না ;

(গ) হইলে, উক্ত নির্দেশ কবে দেওয়া হইয়াছিল ;

(ঘ) উত্তরবঙ্গে এ পর্যন্ত কোনো কমিটি গঠন করা হইয়াছে কিনা ; এবং

(ঙ) উক্ত বনাঞ্চলগুলি হইতে চুরি বন্ধ করিবার জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) হ্যাঁ।

(গ) ২৭ জুন, ১৯৭২।

(ঘ) উক্ত কমিটি কোনো কার্যকর ভূমিকা পালন করতে সক্ষম ছিল না। বনসম্পদ তাতে সুরক্ষিত না হয়ে ক্ষতিগ্রস্তই হয়েছে। তাই বর্তমান সরকার গত ২৫-৭-৮৫ ও ৯-১০-৮৫ তারিখের নির্দেশ বলে জিলা-পরিষদ ও পঞ্চায়েত সমিতির কাজের তালিকায় বন সংরক্ষণ সহ বন সংক্রান্ত অন্যান্য কাজ অন্তর্ভুক্ত করেছে, এবং বন-বিভাজন স্থানীয় অধিকারিকদের ঐ স্থায়ীসমিতির সদস্য করা হয়েছে।

(ঙ) বৃক্ষছেদন রোধে গৃহীত ব্যবস্থাগুলি হল ঃ—

(১) বনাঞ্চল প্রহরার জোরদার ব্যবস্থা ও উপযুক্ত ক্ষেত্রে পুলিশের সাহায্য গ্রহণ ;

(২) বিশেষ বনরক্ষী বাহিনী গঠন (আপাতত শুধু উত্তরবঙ্গের জন্য) ;

(৩) করাতকল ও অন্যান্য কাঠজাত শিল্প স্থাপনে সরকারি নিয়ন্ত্রণের ব্যবস্থা ;

(৪) বন এবং বন সংলগ্ন এলাকায় বসবাসকারী আদিবাসী সম্প্রদায়কে বিভিন্ন সুযোগ সুবিধা প্রদান ;

(৫) বন সম্পদ সংরক্ষণের প্রয়োজনীয়তা সম্পর্ক গণচেতনা গড়ে তোলা ও বন রক্ষার জন্য জিলা পরিষদ, পঞ্চায়েত সমিতি প্রভৃতি নির্বাচিত সংস্থার সহযোগিতা গ্রহণ, ইত্যাদি।

**নদীয়া জেলার সান্যালচর গ্রামে ভাগিরথী নদীর ভাঙ্গন**

*** ৫৭১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৮২৯।) **শ্রী সুভাষ বসু ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) নদীয়া জেলার চাকদহ থানার অন্তর্গত সান্যালচর গ্রামের নিকট ভাগিরথীর ভাঙ্গন রোধের জন্যে গত ৫ বৎসরে কত টাকা খরচ করা হইয়াছে ;

(খ) ঐ ভাঙ্গন রোধ করা সম্ভব হইয়াছে কি ;

(গ) না হইয়া থাকিলে, তাহার কারণ কি ; এবং

(ঘ) ১৯৮৬-৮৭ আর্থিক বৎসরে ঐ এলাকায় ভাঙ্গন রোধের জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হইতেছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নদীয়া জেলার সান্যালচর গ্রামের নিকট গঙ্গার বামতীরের ভাঙ্গন রোধের জন্য বিগত পাঁচ বছর মোট ৫৪.১১ লক্ষ টাকা খরচ হইয়াছে। ইহার হিসাব নিম্নরূপ ঃ-

১৯৮১-৮২——২২.১১ লক্ষ টাকা,

১৯৮৩-৮৪——২২.০০ লক্ষ টাকা এবং জরুরি কাজ বাবদ ১০.০০ লক্ষ টাকা।

(খ) না।

(গ) সরকারের আর্থিক সীমাবদ্ধতার কারণে ঐ ভাঙ্গন প্রতিরোধে এখন পর্যন্ত কোনো বড় ধরনের কাজ করা সম্ভব হয় নাই। শুধু palliative measure-এর কাজ করা হইয়াছিল, এবং ঐ কাজ সাময়িকভাবে ভাঙ্গন প্রতিরোধে সাহায্য করিয়াছিল কিন্তু ১৯৮৪ সালের বন্যার পর ঐ ব্যবস্থা পুনরায় অ-কার্যকর হইয়া পড়িয়াছে

(ঘ) ১৯৮৬-৮৭ আর্থিক বৎসরের ব্যয় বরাদ্দ মঞ্জুরির প্রস্তাব উক্ত সান্যালচর এলাকার ভাঙ্গন প্রতিরোধের জন্য ২০.০০ লক্ষ টাকা ব্যয় ধরা হইয়াছে।

## আই আর ডি পি প্রকল্পের লক্ষ্যমাত্রা

* ৫৭২। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৭৬।) **শ্রী সৈয়দ মোয়াজ্জম হোসেনঃ** গ্রামীণ উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৪-৮৫ সালে আই আর ডি পি প্রকল্পের জন্য এরাজ্যে লক্ষ্যমাত্রা কি ছিল

(খ) ঐ সময়ে উক্ত লক্ষ্যমাত্রা অর্জন করা গেছে কিনা ; এবং

(গ) 'খ' প্রশ্নের উত্তর 'না' হলে এর কারণ কি?

**গ্রামীণ উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) ১৯৮৪-৮৫ সালে এ রাজ্যে আই. আর. ডি. পি. কর্মসূচীর জন্য লক্ষ্যমাত্রা ছিল ২,০১,০০০ পরিবার।

(খ) হ্যাঁ।

(গ) প্রশ্ন ওঠে না।

## বর্ধমান জেলার রায়না থানায় দামোদর নদীর ভাঙ্গন

* ৫৭৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৩৭।) **শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জিঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে বর্ধমান জেলার রায়না থানার বাসুনিয়া, হিজলনা, মাতাপুর, কোটসিমুল, হদিলপুর ইত্যাদি এলাকা দামোদর নদীর ভাঙ্গনে ক্ষতিগ্রস্ত হচ্ছে ; এবং

(খ) সত্য হলে ঐ ভাঙ্গন রোধে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) বর্ধমান জেলার রায়না থানার বাসুনিয়া, হিজলনা ইত্যাদি অসংরক্ষিত এলাকা দামোদর নদীর ভাঙ্গনে ক্ষতিগ্রস্ত হচ্ছে।

(খ) কোনও ব্যবস্থা গ্রহণ করা হয় নি।

## দীঘার ট্যুরিস্ট লজের সংখ্যা

* ৫৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৮৭।) **শ্রী বঙ্কিমবিহারী মাইতিঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার পূর্ব তমলুক মাস্টার প্ল্যানের অন্তর্ভুক্ত সমস্ত খাল সংস্কারের পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'না' হইলে তাহার কারণ কি?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) তমলুক এলাকার নিকাশি খালের (Drainage for Tamluk area) সংস্কারের পরিকল্পনা অনুমোদিত হইয়াছে। অর্থের বরাদ্দ অনুযায়ী কাজ করা হবে। সোয়াদিঘী স্লুইস-এর কাজ আরম্ভ করা হয়েছে। স্লুইসের কাজ সম্পূর্ণ হলে উক্ত খালের সংস্কারের কাজ আরম্ভ হবে। এ ছাড়া গঙ্গাখালি খালের স্লুইস-এর কাজও অর্থের সংস্থান হলে আরম্ভ করা হবে।

(খ) এ প্রশ্ন ওঠে না।

## তিস্তা ড্যাম নির্মাণ

* ৫৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *২০০৫।) **শ্রী তারকবন্ধু রায়ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) তিস্তা ড্যাম তৈরির কোনো পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকলে কবে নাগাদ এই কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) তিস্তা ড্যাম তৈরির করার পরিকল্পনা আছে।

(খ) এখনই করা যাচ্ছে না।

## তিস্তা ব্যারেজের বাম তীরে খাল খনন

* ৫৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *২১৯২।) **শ্রী সুধন রাহাঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) তিস্তা ব্যারেজের বাম তীরবর্তী এলাকায় জলসেচের জন্য খাল খননের কোনো পরিকল্পনা সরকারের আছে কি ;

(খ) থাকিলে কবে নাগাদ এই খাল খননের কাজ শুরু হবে ;

(গ) এই খাল খননের জন্য প্রয়োজনীয় জমি অধিগ্রহণ করা হয়েছে কি ;

(ঘ) না হয়ে থাকলে সরকার জমি অধিগ্রহণের কি ব্যবস্থা গ্রহণ করেছেন ;

(ঙ) এই খাল খননের জন্য প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করা হয়েছে কিনা ; এবং

(চ) কেন্দ্রীয় সরকার এই খাল খননের জন্যে এ পর্যন্ত কত টাকা বরাদ্দ করেছেন?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, তিস্তা ব্যারেজ প্রকল্পের প্রথম অংশের (ফেজ্ ওয়ান) প্রথম পর্যায়ের দ্বিতীয় উপ-পর্যায়ে তিস্তা নদীর বাম তীরবর্তী এলাকার জল সেচের পরিকল্পনা আছে।

(খ) সংশ্লিষ্ট প্রকল্পটি বর্তমানে কেন্দ্রীয় জল কমিশনের বিবেচনাধীন আছে। চূড়ান্ত অনুমোদনের পর অর্থ সংস্থান সাপেক্ষে কাজ শুরু হবে।

(গ) না।

(ঘ) বামতীরের প্রস্তাবিত খালের ১০.৩৭৬ কি. মি. পর্যন্ত জমির অধিগ্রহণ এবং হস্তান্তরের প্রাথমিক কাজ শুরু হয়েছে।

(ঙ) না।

(চ) এই খাল খননের জন্য কেন্দ্রীয় সরকার কোনো অর্থ বরাদ্দ করেন নি।

### মেদিনীপুর জেলার কয়েকটি থানায় বন্যা প্রতিরোধ

*** ৫৮০।** (অনুমোদিত প্রশ্ন নং *২২২৬।) **শ্রী পুলিন বেরা ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ময়না, পিংলা, সবং, তমলুক এবং পাঁশকুড়া থানার বন্যা প্রতিরোধের জন্যে এ পর্যন্ত কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে ;

(খ) ঐ থানাগুলোর বন্যা প্রতিরোধের জন্যে আনুমানিক কত টাকা খরচ হবে ; এবং

(গ) ঐ বন্যা প্রতিরোধের কার্যকর ব্যবস্থা কবে নাগাদ গ্রহণ করা হবে বলে আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বন্যা প্রতিরোধের জন্য কেলেঘাই স্কীমের প্রায় শতকরা ৮০ ভাগ কাজ ইতিমধ্যেই করা হয়েছে। তাছাড়া তমলুক থানায় রূপনারায়ণ নদীর বাঁধ রক্ষার জন্য কিছু কিছু কাজ করা হয়েছে। ময়না পাঁশকুড়া থানার বন্যা প্রতিরোধের জন্য সরকারি বাঁধগুলি নিয়মমাফিক রক্ষণাবেক্ষণের ব্যবস্থা নেওয়া হচ্ছে।

(খ) এখনই তা বলা সম্ভব নয়।

(গ) এখনই তা বলা সম্ভব নয়। মেরামতি খাতের অর্থদ্বারা নদীর বাঁধগুলি মেরামত করা হয়। ঐ অঞ্চলগুলির স্কীমগুলির জন্য প্রয়োজনীয় অর্থের সংস্থান হলে কার্যকর ব্যবস্থা নেওয়া হবে।

## Adjournment Motion

**Mr. Speaker :** Today I have received three notices of Adjournment Motion. The first motion is from Shri Kashinath Misra on the subject of terror created in some villages in Sundarban area due to attack by tiger. The second one is from Shri Ambica Banerjee on the subject of reported death of six persons and serious illness of many others after taking country liquor at Hura in Purulia district and the last one is from Shri Samar Mukherjee on the subject of alleged murder of two persons in Rautua Assembly Constituency in March, 1986.

The subject-matters of the motions do not merit adjournment of business of the House. Members may call the attention of the concerned Ministers through Calling Attention, Question, Mention etc.

In fact it has been done. Inspite of that, notice of adjournment motion has been given.

I, therefore, withhold my consent to the motions. One member of the party may, however, read out the text of the motion as amended.

**Shri Ambica Banerjee :** The Assembly do now ajounrn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely :-

Six persons died and more than 150 persons fell sick after taking country liquor at a licenced shop in Hura in Purulia district on Monday last.

## Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker :** I have received ten notices of Calling Attention, namely :-

1. Alleged forcible harvesting of paddy — by the landlord depriving Bargadar in Shyampur Police Station of Howrah district : — Shri Gourhari Adak.

2. Lathi-charge on workers of Forward Bloc at Arambagh Sub-division on 10.2.86 — Shri Shiba Prasad Malik

3. Alleged rape of one Sm. Rekha Ghosh by G.R.P. Officer-in-charge at Berhampore Railway Station on — Shri Kashinath Misra

24.3.86.

| | | | |
|---|---|---|---|
| 4. | Reported damage caused by hail storm in Murshidabad on 3.4.1986. | — | Shri Bankim Tribedi |
| 5. | Dismissal of 54 Primary School Teachers in Malda district. | — | Shri Samar Mukherjee |
| 6. | Reported death by taking country liqour at Hura, Purulia. | — | Shri Upendra Kisku and Shri Anil Mukherjee |
| 7. | Police firing at Chatra Under Amta Police Station on 7.4.86. | — | Shri Ashok Ghosh. |
| 8. | Report against the activities of B.S.F. at Bangladesh Border area in Nadia district. | — | Shri Sadhan Chattopadh--yay & Shri Deb-saran Ghosh |
| 9. | Severe damage. caused by hail storm at Bagda, 24 Parganas. | — | Shri Nani Kar, and Shri Kamalakshmi Biswas. |
| 10. | Bhagabanpore and Nandigram Master Plan. | — | Shri Lakshman Chandra Seth |

The mater has already been admitted on 3.4.86 and the statement is due today. So the notice of Shri Lakshman Chandra Seth is not considered.

The Minister-in-charge will please make a statement today, if possible or give a date.

**Shri Patit Paban Pathak :** On 21st April, 1986.

**Mr. Speaker :** Now I call upon the Minister-in-charge of the Department of Irrigation and Waterways Department to make a statement on the subject of Master Plan of drainage for Bhagabanpore and Nandigram—Attention called by Shri Prasanta Pradhan on 3rd April, 1986.

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** ভগবানপুর নন্দীগ্রাম জলনিকাশি প্রকল্পটি এখনও পরিকল্পনা কমিশন কর্তৃক অনুমোদিত হয় নাই। সপ্তম পরিকল্পনায় এই প্রকল্পের জন্য ২৫ লক্ষ টাকা ধার্য আছে। আপাতত ১৯৮৬-৮৭ সালে এই প্রকল্পের জন্য কোনো সংস্থান রাখা হয় নাই, তাতে অবশ্য কিছু যায় আসে না। আরও এই কারণে যে বিভাগীয় বাজেটটি এখনও প্রস্তাবাকারে বিধানসভাতে আছে ; এবং তাহা বিধানসভা কর্তৃক এখনও অনুমোদিত হয় নাই। সুতরাং সংবাদপত্রে যোজনা রাষ্ট্রমন্ত্রীর বিবৃতি বলে যে সংবাদ বেরিয়েছে তাহা যেমন ভিত্তিহীন এবং বিভাগীয় বাজেটটি এখনও প্রস্তাবাকারে বিধানসভাতে থাকায় প্রধানমন্ত্রী রাজীব গান্ধীর বিবৃতি বলে (এ বছরে ওই প্রকল্পের জন্য কোনো বরাদ্দ মঞ্জুর করা হয় নাই বলে) সংবাদপত্রে যা বেরিয়েছে তাহাও সঠিক নয়।

প্রসঙ্গত উল্লেখযোগ্য যে, এই প্রকল্পের মাধ্যমে মেদিনীপুর জেলার ভগবানপুর ও নন্দীগ্রাম থানা এলাকার কলাবেড়িয়া খাল, দুনিয়া খাল, শশীগঞ্জ খাল, কুমিরমারি খাল, নগরাজপুর খাল, পারঙ্গা খাল, বরুনদা খাল ও মুরাদপুর খালের পলি সংস্কারের সংস্থান রাখা হইয়াছে। ফলে উক্ত খাল সংলগ্ন ১০৫ বর্গমাইল এলাকার জল নিষ্কাশন সম্ভব হবে।

১৯৭৬ সালের এপ্রিল মাসে পঃ বঃ সরকারের সেচ ও জলপথ দপ্তর কর্তৃক মেদিনীপুর জেলার ভগবানপুর নন্দীগ্রাম এলাকার জলনিকাশির জন্য একটি সামগ্রিক প্রকল্প তৈরি হয় এবং তাহা গঙ্গা-বন্যা নিয়ন্ত্রণ পর্ষদ ও যোজনা পর্ষদে প্রেরিত হয়। ঐ প্রকল্পে ৪৪৪ লক্ষ টাকা ব্যয়ে ১৯০ বর্গমাইল এলাকার জলনিকাশি ব্যবস্থার পরিকল্পনা ছিল। রাজ্য বন্যা নিয়ন্ত্রণ পর্ষদের কারিগরি কমিটি প্রকল্পটি পরীক্ষা করিয়া সংশোধনের পরামর্শ দেন। ঐ পরামর্শে নিম্নলিখিত বিষয়গুলি খতিয়ে দেখার প্রস্তাব করা হয়ঃ-

১) হলদি নদীতে পলিপড়ার পরিমাণ পরীক্ষা করা ;

২) কলিকাতা বন্দর সংস্থা কর্তৃক হুগলি নদীতে নাব্যতা রক্ষার জন্য "রিভার ট্রেনিং" কাজের পরিপ্রেক্ষিতে রসুলপুর নদীর উপর ঐ কাজের প্রভাব ;

৩) পারিপার্শ্বিক জলনিকাশি খাল ও প্রকল্পগুলির উপর এই প্রকল্পটির সম্ভাব্য প্রভাব।

স্বভাবত এই পরীক্ষাগুলি কিছুটা সময় সাপেক্ষ। প্রয়োজনীয় তথ্যানুসন্ধান শেষে এবং রাজ্য বন্যা নিয়ন্ত্রণ পর্ষদের কারিগরি কমিটি এবং ভারত সরকারের গঙ্গা বন্যা নিয়ন্ত্রণ পর্ষদের মন্তব্য বিবেচনার পর পূর্বের সামগ্রিক প্রকল্পটির পরিবর্তে 'ভগবানপুর-নন্দীগ্রাম জলনিকাশি প্রকল্প' এই নামে ১৯৮১ সালের এপ্রিল মাসে গঙ্গা বন্যা নিয়ন্ত্রণ পর্ষদে পাঠানো হয়। এই প্রকল্পের আনুমানিক ব্যয় ছিল ৪৮৩ লক্ষ টাকা।

ইতিমধ্যে ঐ অঞ্চল বারবার বন্যায় ক্ষতিগ্রস্ত হয় এবং সবচেয়ে বেশি ক্ষতি হয় ১৯৭৮ সালের বন্যায়। এই বিষয়ে লক্ষ্য করে এবং কেন্দ্রীয় সরকারের নিকট হইতে প্রকল্পটি মঞ্জুর হইয়া আসিতে বিলম্ব হইতে পারে, এই অবস্থাতে অনির্দিষ্টকাল অপেক্ষা না করিয়া ঐ এলাকার কিছু অংশ কয়েকটি জরুরি জলনিকাশি প্রকল্প রাজ্য সরকার আলাদাভাবে হাতে নেন এবং আশু ত্রাণের ব্যবস্থা করেন। উপরোক্ত প্রধান এলাকাগুলির মধ্যে দেরিযাদিঘি-উদবাদল খাল এবং শিউলিপুর-কাটগাছিয়া এবং ইটাবেড়িয়া খাল সংলগ্ন এলাকাগুলির নাম উল্লেখযোগ্য।

রাজ্য বন্যা নিয়ন্ত্রণ পর্ষদের কারিগরি কমিটি এই প্রসঙ্গে প্রকল্পটি হইতে উক্ত খাল এলাকাগুলি বাদ দিয়া সংশোধন সাপেক্ষে প্রকল্পটি অনুমোদন করেন। তদনুসারে "ভগবানপুর-নন্দীগ্রাম জলনিকাশি প্রকল্পটি" বর্তমান রূপ পায়। এই সংশোধিত প্রকল্পের আনুমানিক ব্যয় ২৩৫ লক্ষ টাকা ধরা হয় এবং নিকাশি এলাকার পরিমাণ ১৯০ বর্গমাইল হইতে পরিবর্তিত হইয়া ১০৫ বর্গমাইল করা হয়। ১৯৮৪ সালের জানুয়ারি মাসে প্রকল্পটি পুনরায় গঙ্গা বন্যা নিয়ন্ত্রণ পর্ষদে প্রেরণ করা হয়। তাহারা প্রকল্পটির খুঁটিনাটি পরীক্ষার পর আনুমানিক ব্যয়ের পরিমাণ নির্ধারণ করেন ২২৬ লক্ষ টাকা। ইহা ১৯৮২-৮৩ সালের মূল্যমানের ভিত্তিতে।

অতঃপর গঙ্গা বন্যা নিয়ন্ত্রণ পর্ষদ প্রকল্পটি ১৯৮৫ সালের জুলাই মাসে অনুমোদনের জন্য যোজনা পর্ষদের সুপারিশ করে। যোজনা পর্ষদ প্রকল্পটির আনুমানিক ব্যয় ১৯৮৪-৮৫

সালের মূল্যমান অনুসারে পুনরায় নির্ধারণ করিবার নির্দেশ দিয়াছেন ১৯৮৫ সালের অক্টোবর মাসে। বর্তমানে মূল্যমানের ভিত্তিতে ঐ এস্টিমেটটি সংশোধন করা হইতেছে।

[2-20 — 2-30 P. M.]

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার একটা অনুরোধ আছে। বিবৃতির কপি আমাদের দেওয়া হয়েছে, কিন্তু আমি আপনার কাছে অনুরোধ জানাব ওয়েস্ট বেঙ্গলের মাননীয় এম. পি. দের কাছে একটা করে কপি পাঠানো হোক এবং প্ল্যানিং কমিশন, প্রাইম মিনিস্টার রাজীব গান্ধীর কাছেও একটা করে কপি পাঠানো হোক যারা হাউসকে মিসলিড করেছিলেন।

**মিঃ স্পিকার :** সেটা মন্ত্রীর ব্যাপার। মন্ত্রী ইচ্ছা করলে পাঠাবেন, এটা ওর ব্যাপার।

## Laying of Rules

## Amendments to the West Bengal Industrial Infra-structure Development Corporation Rules, 1978.

**Shri Nirmal Kumar Bose:** Sir, I beg to re-lay the Amendment to the West Bengal Industrial Infra-structure Development Corporation Rules, 1978, published in the notification No. 83-CI/LG, dated the 21st January, 1985.

## MENTION CASES

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত রবিবার রাত পৌনে এগারটার সময়ে বেহালা থানার অন্তর্গত পাঠকপাড়ায় ১২৬/বি, ডায়মন্ড হার্বার রোডে যে নোংরা এক নক্কারজনক ঘটনা ঘটেছে সেকথা শুনলে সভ্য জগতের যে কোনও মানুষ লজ্জায় মাথা হেট করবে। কুখ্যাত সমাজবিরোধী হনু, পৃথ্বী, জয়, বিপ্লব কংগ্রেসি কর্মী পঞ্চানন সাহার বাড়ি আক্রমণ করে এবং খুর ও লোহার রড দিয়ে পঞ্চাননবাবুকে নির্মমভাবে প্রহার করে। এই প্রহারের ফলে সে অজ্ঞান হয়ে বিছানায় পড়ে যায়। তখন দুবৃত্তরা তার স্ত্রী রীণাদেবীকে ধর্ষণ করে। এই ঘটনার পর স্থানীয় মানুষরা রুখে দাঁড়ায় এবং থানায় ডায়রি করা হয়। কেস নং ২৪, বেহালা পি এস—ডেটেড সেভেন্থ এপ্রিল। পুলিশ ২ জনকে গ্রেপ্তার করে এবং পুলিশ সুপারিনটেনডেন্ট ঘটনাস্থলে আসেন এবং তিনি ঘটনা শুনে কনভিনসড্ হন। স্যার, আপনি শুনে অবাক হবেন, ওই ২ জনকে গ্রেপ্তার করার পর সিপিএম-এর একজন কাউন্সিলার-এর নেতৃত্বে পুলিশের উপর চাপ সৃষ্টি করে বলা হচ্ছে অপরাধীদের গ্রেপ্তার করা যাবে না। শুধু তাই নয়, একজন বিধায়ক এবং মন্ত্রীর ঘনিষ্ঠ ব্যক্তি ভিকটিমদের শাসাচ্ছে এবং বলছে কেস্ প্রত্যাহার কর। আমি স্বরাষ্ট্র মন্ত্রীকে অনুরোধ করছি অবিলম্বে পঞ্চাননবাবুর পরিবারের নিরাপত্তার ব্যবস্থা করুন এবং দোষীদের শাস্তির ব্যবস্থা করুন।

**শ্রী গঙ্গাধর নস্কর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সোনারপুর থানার হাজার হাজার বিঘার বোরোধান নষ্ট হয়ে যাচ্ছে জলের অভাবে। আমি বিভাগীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি এই সমস্ত জমির ধান যাতে আর নষ্ট না হয় তার ব্যবস্থা তিনি যেন করেন। এই সমস্ত জমিতে চাষ হত কর্পোরেশনের ময়লা জলের মাধ্যমে। সেই ময়লা জল আসা আপাতত বন্ধ

হয়ে যাওয়ায় এই অসুবিধা সৃষ্টি হয়েছে। আমি অনুরোধ করছি ওই ময়লা জল যাতে পুনরায় যায় তার ব্যবস্থা করে এই জমিগুলিকে রক্ষা করুন এবং ভালভাবে যাতে চাষ হতে পারে সেদিকে দৃষ্টি দিন।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষন করছি। আপনি নিশ্চয়ই জানেন বর্তমানে স্বাধীনতা সংগ্রামীদের অত্যন্ত অর্থনৈতিক দুরবস্থা চলছে। আপনি খবর নিলে জানতে পারবেন প্রায় ৫০ হাজার স্বাধীনতা সংগ্রামীর ফাইল বিপিনবিহারী গাঙ্গুলী স্ট্রিটের কার্যালয়ে পড়ে রয়েছে। মুখ্যমন্ত্রীর চেষ্টাতে বিভিন্ন জেলায় এই ব্যাপারে অ্যাডভাইসরি কমিটি গঠন করা হয়েছে। এই কমিটির কাছে কিছু কিছু দরখাস্ত গেছে বটে কিন্তু এখনও পর্যন্ত সেগুলি পরীক্ষা নিরীক্ষা করা হয়নি। এইসব দরখাস্তগুলি স্বরাষ্ট্র দপ্তরে রয়েছে। স্বরাষ্ট্র দপ্তর থেকে যেগুলি আবার কেন্দ্রীয় সরকারের কাছে গেছে সেগুলিও রাজ্য সরকারের কাছে এসে পৌছায়নি। অনেক স্বাধীনতা সংগ্রামী ইতিমধ্যে মারা গেছেন। আমি উদাহরণস্বরূপ বলতে পারি কমলা কান্ত হেমব্রমের নাম। তিনি কিছুই পাননি এবং তার ফলে তার স্ত্রী আজ অসহায়ভাবে ঘুরে বেড়াচ্ছে। এই দরখাস্তগুলির ফয়সালা না হবার জন্য তারা কোনো রকম ফ্যাসিলিটিস্, মেডিক্যাল ফ্যাসিলিটিস্ পাচ্ছেন না। আমি অবিলম্বে স্বাধীনতা সংগ্রামীদের এই কেসগুলির সুব্যবস্থা করবার জন্য অনুরোধ জানাচ্ছি।

[2-30 — 2-40 P. M.]

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে গ্রামীণ জল সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচন কেন্দ্র গোঘাটে পানীয় জলের সংকট দেখা দিয়েছে। জলের লেভেল নিচে নেমে যাওয়ার ফলে টিউবওয়েল নষ্ট হয়ে গেছে। অবিলম্বে জরুরি ভিত্তিতে পানীয় জল সরবরাহের ব্যবস্থা করার জন্য গ্রামীণ জল সরবরাহ মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি।

**শ্রী বঙ্কিম ত্রিবেদী ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্ব বিষয়ের প্রতি কৃষি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ৫ই এপ্রিল ভোর রাত্রে মুর্শিদাবাদের একটি অংশ বিশেষ এবং কান্দি মহকুমার উপর দিয়ে একটা বিরাট ঘূর্ণি ঝড় বয়ে গেছে এবং সেই সঙ্গে শিলা বৃষ্টি হয়েছে। তার ফলে বোরো ধান প্রচন্ড ভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। শিলার ওজন ৪০০/৫০০ গ্রামের মতো ছিল। এর ফলে বহু ঘর বাড়ি ভেঙ্গে গেছে, অ্যাসবেস্টসের ছাউনি নষ্ট হয়ে গেছে এবং বোরো ধানের প্রচন্ড ক্ষতি হয়েছে। ক্ষতির পরিমাণ হল ৭০/৮০ ভাগ। এখনই অবিলম্বে বিকল্প ফসলের ব্যবস্থা না করতে পারলে চাষীরা সর্বস্বান্ত হয়ে যাবে। তিনি যেন এখনই বিকল্প ফসলের কথা চিন্তা করেন, এই অনুরোধ আপনার মাধ্যমে কৃষি মন্ত্রীর কাছে জানাচ্ছি। আর শিলা বৃষ্টির জন্য বহু লোকের ঘর বাড়ি ভেঙ্গে গেছে, পশু পাখিও অনেক মারা গেছে। এই বিষয়ে দৃষ্টি দিতে ত্রাণ মন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি ঐ এলাকার অঞ্চল প্রধান একটি চিঠি দিয়েছেন, সেটি আপনার মাধ্যমে ত্রাণ মন্ত্রী ও কৃষি মন্ত্রীর কাছে পাঠিয়ে দিচ্ছি।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকা উলুবেড়িয়া দক্ষিণ কেন্দ্রের শ্যামপুর ১নং ব্লকে ইছাপুর থেকে কোলিয়া পর্যন্ত ৫ কিলোমিটার দীর্ঘ একটি রাস্তা আছে। শ্যামপুর ১নং ব্লকের ৪টি গ্রাম পঞ্চায়েতে ৩০/৪০ হাজার লোক বাস করে। এই রাস্তাটির উপর বড় বড় গর্ত হয়ে গেছে।

যাত্রী বোঝাই বাস যে কোনো মুহূর্তে খালে পড়তে পারে। ঐ এলাকার ১০০ জন লোক সই করে একটি দরখাস্ত আমার কাছে দিয়েছে মন্ত্রী মহাশয়ের কাছে পৌছে দিতে। ১ সপ্তাহের মধ্যে রাস্তা মেরামত না হলে তারা প্রতিরোধ আন্দোলন করবে। শুধু তাই নয়, ঐ এলাকা থেকে উলুবেড়িয়া হসপিটালের কেউ আসতে পারে না, রেলওয়ে স্টেশনে সরকারি কর্মচারিরা কেউ আসতে পারে না। এক সপ্তাহের মধ্যে যাতে কাজ আরম্ভ হয় সেদিকে দৃষ্টি দিতে আমি পূর্ত মন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী অম্বিকা ব্যানার্জিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্বামীর সামনে স্ত্রীকে ধর্ষণ করা হয়েছে, এই নজির এর আগেই সৃষ্টি হয়েছে। কিন্তু কলকাতার এত কাছে, রাইটার্স বিল্ডিংসের এত কাছে এই রকম যে ঘটনা ঘটতে পারে, এটা অত্যন্ত লজ্জাজনক ব্যাপার। স্যার, আপনি ঘটনাটা দেখুন শুধু জিনিসপত্র লুঠ করে নিয়ে গিয়েই ক্ষান্ত হয়নি, তারা নেতৃস্থানীয় লোকজনদের নিয়ে গিয়ে এই ধরনের দুর্বৃত্তদের ছেড়ে দেবার দাবি পর্যন্ত করেছে। তাই আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি যে, এই ধরনের নেতাদের নাম প্রকাশ করা হোক এবং তারা কতখানি এর সঙ্গে জড়িত আছে সেটা জানানো হোক।

**শ্রী শীশ মহম্মদঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয় আপনার মাধ্যমে উত্থাপন করে পশ্চিমবঙ্গ সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, বিগত ২৫ বছর আগে আমার সুতী থানা এলাকায় নরিসন খ্রিস্টান মিশন প্রতিষ্ঠিত হয়। বিগত ৫/৬ বছর আগে অ্যাডাল্ট মিশন বলে তার একটা শিক্ষা প্রতিষ্ঠান খুলে রাত্রিবেলায় কর্মী নিযুক্ত করে। তাদের বেতন ৬০ থেকে ৮০ টাকা। তারা ৬ বছর ধরে চাকরি করে যাচ্ছে। এর আগের ইনচার্জ মিস গুডরেন সেটার তিনি কিন্তু সুষ্ঠুভাবে এটা চালিয়ে গিয়েছেন। তারপর মিস মারগারেট আসার পর ঐ সমস্ত বাঙালি, হিন্দু, মুসলমান ছেলে মেয়েদের বলছেন ব্যাপটিস্ট না হলে তোমাদের ছাঁটাই করব। বিগত ৩১ শে ডিসেম্বর এদের ছাঁটাই করেছেন। সুতরাং খ্রিস্টান না হলে চাকরি পাবে না, অথচ পশ্চিমবাংলার বুকে তারা থাকবে, এটা চলতে পারে না। লেবার ছাঁটাই আমরা বরদাস্ত করব না। সেই কারণে ঐ এলাকায় উত্তেজনা চলছে। অবিলম্বে এই বিষয়ে হস্তক্ষেপ করে একটা সুব্যবস্থা করার জন্য আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পিকারঃ** সুব্রতবাবু, আমি আপনাদের এবং রুলিং পার্টির মেম্বারদের বলছি, আমি দেখছি, যে কোনো ক্রিমিন্যাল কেসের ব্যাপার এলেই আপনারা বলেন সি. পি. এম. করেছে, ওরা বলেন কংগ্রেস করেছে। এতে হয়টা কি? এতে আসামিদের সম্মানটাই বেড়ে যায়। এতে ইনভেস্টিগেশনের ক্ষতি হয়, তদন্ত অ্যাফেকটেড হয় এবং যাদের শাস্তি পাওয়ার কথা তারা শেষ পর্যন্ত শাস্তি পায় না। তাদের রেসপেকটিবিলিটি বাড়িয়ে দিচ্ছেন। এটা করছেন কেন? লাভ কি?

**শ্রী সামসুদ্দিন আহমেদঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে অতি দুঃখের সঙ্গে এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার নির্বাচনী কেন্দ্রে কালিয়াচকের রাজনগর কলোনিতে গত ৩০.৩.৮৬ তারিখে রাত্রিবেলায় একটি অগ্নিকান্ডের ঘটনা ঘটে। এ বিষয়ে আমি ৪.৪.৮৪ তারিখে এই হাউসে উল্লেখ করেছিলাম

এবং সেই পরিপ্রেক্ষিতে আপনার নির্দেশমতো মাননীয় রিলিফ মিনিস্টারের সঙ্গে দেখা করেছিলাম ও কথা বলেছিলাম। স্যার, আপনাকে জানাচ্ছি গত ৮.৪.৮৬ তারিখ পর্যন্ত সেখানকার অগ্নিদগ্ধ ১২২টি পরিবারের কাছে কোনো ত্রাণ সামগ্রী যায়নি। মাননীয় রিলিফ মিনিস্টার আমাকে ৪.৪.৮৬ তারিখে বলেছিলেন তিনি সেই রাত্রেই ডি. এমকে জানাবেন। স্যার, ডি.এম-এর সঙ্গে আমি গত ৭.৪.৮৬ তারিখে দেখা করেছিলাম, তিনি আমাকে বললেন, সেখানে কোনো হুকুম আসে নি, কোনো ব্যবস্থা হয়নি। স্যার, সেখানে সরকারি কোনো ত্রাণের ব্যবস্থা নেই, স্থানীয় লোকরা তাদের রান্না করে খাওয়াচ্ছেন। এ ব্যাপারে অবিলম্বে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করার জন্য অমি মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুবোধ ওঁরাও ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, জলপাইগুড়ি জেলার বীরপাড়া এলাকায় তফসিলি উপজাতিদের চাষের জমির উপর ইঁটের ভাঁটা খোলা হচ্ছে ফলে সেখানে তফসিলি উপজাতির লোকরা তাদের চাষের জমি বাঁচাতে পারছেন না। মাননীয় কৃষি মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, এই ব্যাপারটির তদন্ত করে তফসিলি উপজাতিদের বাঁচানোর ব্যবস্থা করুন।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার কাছে একটা চিঠি এসেছে যে গত ২.৩.৮৬ তারিখে পশ্চিমদিনাজপুর জেলার কালিয়াগঞ্জ থানার রঘুনাথপুর গ্রামে ১২/১৪টি পরিবারের ঘরবাড়ি আগুনে পুড়ে ছাই হয়ে গিয়েছে। সেখানে এখন খরা চলছে, ধারে কাছে জল খুবই কম যা নিয়ে সেখানকার আগুন নেভানো যেত। স্যার, স্থানীয় বাসিন্দারা নিরুপায় হয়ে রায়গঞ্জে দৌড়ে গিয়েছিলেন দমকল আনার জন্য কিন্তু দমকলকে বহু অনুনয় বিনয় করা সত্ত্বেও দমকল আনানো সম্ভব হয়নি, দমকল তাদের কথা প্রত্যাখ্যান করেছে। দমকল না আসার জন্য এবং সেখানে আশেপাশের পুকুরগুলিতে জল না থাকার জন্য ঐ ১২/১৪টি পরিবারের ঘরবাড়ি আগুনে পুড়ে ছাই হয়ে গিয়েছে। এই সমস্ত ক্ষতিগ্রস্ত পরিবারগুলির কাছে এখনও পর্যন্ত কোনো ত্রাণসামগ্রী পৌছায় নি। তা ছাড়া এই সমস্ত ক্ষতিগ্রস্ত বাড়িগুলি তৈরি করার জন্য সরকার থেকে বা পঞ্চায়েত সমিতি থেকে বা জেলাপরিষদের তরফ থেকে কোনো উদ্যোগ গ্রহণ করা হয়নি। স্যার, আমি বলতে চাই দমকল এ ক্ষেত্রে যে ভূমিকা গ্রহণ করেছে তার বিরুদ্ধে আমাদের বক্তব্য রাখতে হবে।

**শ্রী মতীশ রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বরাহনগর পৌর এলাকার মধ্যে বিগত এক মাস ধরে ডানলপ ব্রিজ ও সি. সি. আর লাইনের পাশে উদ্বাস্তুদের কয়েকটি অঞ্চল আছে, এই অঞ্চলগুলিতে সমাজবিরোধীদের ক্রমাগত দৌরাত্মা চলেছে। স্থানীয় পুলিশ এ ব্যাপারে প্রয়োজনীয় ব্যবস্থা অলবম্বন করেন নি। উদ্বাস্তুদের জীবন আজকে বিপর্যস্ত। যতীন্দ্র নগর কলোনি, কালীমাতা কলোনি, সতীন সেন পল্লীর উদ্বাস্তুরা যাতে নির্বিঘ্নে জীবনযাপন করতে পারেন তার জন্য স্যার, আপনার মাধ্যমে স্বরাষ্ট্র তথা মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[2-40 — 2-50 P. M.]

**শ্রী অশোক ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এই সরকারের সমবায় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। যদিও তিনি জেনেশুনে এই ব্যাপারে নীরব রয়েছেন, কারণ মার্কসবাদী কমিউনিস্ট পার্টির যে সমস্ত গুন্ডা বাহিনী এই সব কাজ করছে, তাদের দমন করার কোনো ক্ষমতা তার নেই। হুগলি নদী জলপথ পরিবহনের সঙ্গে সরকারের চুক্তির মেয়াদ শেষ হয়েছে ৩০শে জুন ১৯৮৪, তারপর কিন্তু আর কোনো চুক্তি হয়নি। সরকার একটা দিয়েছে যে মাসিক চার হাজার টাকা ভাড়া হিসাবে দিতে হবে। যদি ৬ পারসেন্ট ইন্টারেস্ট হয় তাহলে, এই বকেয়া টাকা থাকবে, যদি তারা এই টাকা না দেয় তাহলে কি এই সমবায় সমিতি সেই বকেয়া টাকার দায়িত্ব নেবে? এখনও পর্যন্ত কি কারণে জানিনা চুক্তি হচ্ছে না। এটা কি সি.পি.এম-এর দলবাজির জন্য হচ্ছে না? এই ব্যাপারে সমবায় মন্ত্রী অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় স্পিকার মহাশয়, মুর্শিদাবাদ জেলার বহরমপুর-এ অবস্থিত জেলা গ্রন্থাগার, শিক্ষা ও সংস্কৃতির একটা পীঠস্থান হয়ে গড়ে উঠেছিল। কিন্তু কি কারণে জানিনা গত ৫/৬ বছর হল এই লাইব্রেরিটি বন্ধ করে দিয়ে অন্য জায়গায় স্থানান্তর সিদ্ধান্ত দেওয়া হল। মহারাজা মণীন্দ্রচন্দ্র নন্দী, তার এই বিশাল বাড়ি দান করেছিলেন জেলা গ্রন্থাগার স্থাপন করার জন্য কিন্তু সেই জায়গা থেকে নতুন জায়গায় আজ পর্যন্ত সেই গ্রন্থাগার স্থানান্তরিত হল না। আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে জানাই, এটা অত্যন্ত দুঃখজনক ঘটনা এবং এই ব্যাপারে বহরমপুরের অধিবাসীরা খুবই ক্ষুব্ধ। অবিলম্বে জেলা গ্রন্থাগারটি খোলার ব্যবস্থা করার জন্য দাবি রাখছি।

**শ্রী সমর মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বর্তমানে বামফ্রন্ট তথা সি. পি. এম পার্টি যদি আপনি ছেড়ে দেন তাহলে আপনার জমি যা আছে তা বর্গা করে দেবে।

**মিঃ স্পিকার :** আমার যেটুকু জমি ছিল, তা বর্গা হয়ে গেছে।

**শ্রী সমর মুখার্জি :** মালদহ জেলার বেজপুরা মৌজায় কালিকাপুর প্রাথমিক বিদ্যালয়ের ২০ শতক জমি সি. পি. এম. এর কর্মীরা বর্গা নিয়েছে। আপনার মাধ্যমে জানাতে চাই যে সি. পি. এম. এর কর্মী এবং ক্যাডারদের জন্য প্রাথমিক বিদ্যালয় জমি পর্যন্ত বর্গা হয়ে যাচ্ছে। এতে অনুমান করা যায় পশ্চিমবাংলায় আর যে বর্গা হয়েছে তা কত ভূয়া। সুতরাং আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি ঐ প্রাথমিক বিদ্যালয়ের জমির যে বর্গা পাট্টা তা ক্যানসেল করা হোক। আমি সেই বর্গা পাট্টার একটা জেরক্স কপি আপনাকে দিচ্ছি কার্যকর ব্যবস্থা গ্রহণ করার জন্য।

**শ্রী রামপদ মান্ডি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ইতিপূর্বে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছিলাম, কিন্তু এখন পর্যন্ত কোনো প্রতিকার না হওয়ায় আমি আজকে আবার বিষয়টির প্রতি তার দৃষ্টি আকর্ষণ করছি এবং অবিলম্বে প্রতিকার দাবি করছি।

স্যার, বাঁকুড়া জেলার রানি-বাঁধ এবং রায়পুর থানার অন্তর্গত বেশ কয়েকটি গ্রামের কয়েক হাজার বিঘা জমিতে বোরো চাষ হয়েছে, কিন্তু জলের অভাবে সমস্ত নষ্ট হয়ে যাচ্ছে।

কংসাবতী জলাধার থেকে যদি অবিলম্বে ওখানে সেচের জল সরবরাহ না করা হয় তাহলে সমস্ত ফসল মরে যাবে। আমি বিষয়টি ইতিপূর্বে উল্লেখ করেছিলাম, আজকে আবার উল্লেখ করছি, কংসাবতী জলাধার থেকে জল ছেড়ে কয়েক হাজার বিঘা জমির বোরো ধানকে রক্ষা করা হোক।

**শ্রী অবন্তী মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রামনগর এক নং ব্লকের অন্তর্গত দক্ষিণ বাঁশুলিপাটে একটি ৩৩ কে.ভি সাব-স্টেশন বিগত ২/৩ বছর ধরে নির্মাণ কার্য শুরু করে আজ পর্যন্ত তা সম্পূর্ণ করা হয় নি। এর ফলে বিদ্যুতের অভাবে রামনগর ও দীঘা থানার শিল্প ও কৃষি প্রচন্ড ক্ষতি হচ্ছে। দীর্ঘ পর্যটন কেন্দ্রে যে সমস্ত পর্যটক যাচ্ছে তারা আলো এবং জলের অভাবে প্রচন্ড দুর্ভোগ ভোগ করছে। এই সাব-স্টেশনটি যাতে তাড়াতাড়ি নির্মাণ করা হয় তার জন্য আমি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী আতাহার রহমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর তথা স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার লালবাগ মহকুমার এস. ডি. ও. সাহেব গত মাসের ২৭ তারিখ এবং চলতি মাসের ২ তারিখ ভগবানগোলা এবং রানিনগর থানা এলাকায় যান এবং সেখানে তিনি যাদের সঙ্গে নিয়ে ঘোরেন তাদের দেখে মানুষ আশ্চর্য হয়ে যায় মানুষ খুন করছে, ডাকাতি করছে, বন্ধুক ছিনতাই করছে তাদের সঙ্গে নিয়ে এস. ডি. পি. ও সাহেব ঘুরে বেড়াচ্ছেন। ভগবানগোলা থানার ছাতাই গ্রামে এস. ডি. পি.ও সাহেব গোড়াইপুরের আনিসুর রহমান, কাশীনাথপুরের হামিদ শেখ এবং পাহাড়পুরের মন্টু খাঁকে সঙ্গে নিয়ে ঘুরে আসেন। এই তিন জন নিজ নিজ এলাকায় সমাজ বিরোধী হিসাবে পরিচিত। এর ফলে ঐ এলাকায় সাধারণ মানুষের মধ্যে আতঙ্কের সৃষ্টি হচ্ছে। পুলিশ প্রধান এবং গুন্ডা বাহিনী মিলিতভাবে বিস্তীর্ণ এলাকার সাধারণ মানুষের মধ্যে আতঙ্কের সঞ্চার করছে। ফলে আতঙ্কগ্রস্ত হয়ে বহু মানুষ এলাকা ছেড়ে চলে যাচ্ছে। এই অবস্থায় আমি বিষয়টির প্রতি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং অবিলম্বে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করার জন্য দাবি জানাচ্ছি।

**শ্রী সুরেশ সিংহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়রে দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্রের করণদিহি প্রাইমারি হেল্‌থ সেন্টারের ডাক্তারবাবু ৭দিন আগে রিটায়ার করে চলে গেছেন এবং সেকেন্ড মেডিক্যাল অফিসার তাঁর বাবার অসুখের জন্য ছুটি নিয়ে কলকাতায় চলে এসেছেন। ফলে বিগত ৭ দিন ধরে ঐ স্বাস্থ্য কেন্দ্রে কোনো ডাক্তার নেই। ফলে ওখানে রোগীদের কোনো রকম চিকিৎসা হচ্ছে না। ইন্ডোর এবং আউটডোর পেশেন্টদের খুবই অসুবিধা হচ্ছে। মাঝখানে ওখানে একটা ডাকাতির ঘটনা ঘটে যাওয়ায় বেশ কিছু মানুষ ইনজিয়র্ড হয়েছিল, কিন্তু তাদের জন্য কোনো চিকিৎসার ব্যবস্থা করা যায় নি। বি.ডি.ও. রেডিও-গ্রাম করে সি.এম.ও. এইচ-কে অবিলম্বে বালুরঘাট বা রায়গঞ্জ থেকে একজন মেডিক্যাল অফিসারকে ওখানে ডেপুট করার জন্য জানিয়েছিলেন। কিন্তু বিগত ৭ দিনের মধ্যে স্বাস্থ্য বিভাগ বা সি.

এম. ও. এইচ-এর তরফ থেকে কোনো ব্যবস্থা গ্রহণ করা হয় নি। তাই আমি আজকে বাধ্য হয়ে বিষয়টির প্রতি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি খুবই সিরিয়াস। অতএব অবিলম্বে ওখানে একজন ডাক্তার পাঠানো হোক।

[2-50 — 3-00 P.M.]

**শ্রী মহঃ বাচ্চা মুন্সী ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আগেই বলেছিলাম যে, আমাদের উত্তরবঙ্গের নদীগুলিতে যদি একটু বাঁধ দেওয়ার ব্যবস্থা করা যেত তাহলে আমাদের ওখানকার কৃষকদের চাষের ক্ষেত্রে একটু উপকার হত। কিন্তু সেভাবে বাঁধ দেওয়া সম্ভব হচ্ছে না। আমার এলাকায় ভাসরা নদীতে একটা বাঁধ যদি দেওয়া হত তাহলে চোপড়া থানায় জলের অভাব হত না। বাঁধ না থাকার ফলে চোপড়া থানা একটুও জল পাচ্ছে না, সমস্ত জল অন্য দিকে চলে যাচ্ছে। বাঁধ দেবার কথা বহুবার বলেছি। ১৯৮২ সালে কাজ শুরু হল, কিছু রাস্তার মধ্যে মাটি ফেলা হল কিন্তু নদীর মধ্যে মাটি ফেলা হল না। স্লুইজ গেট করে দিল না। ইরিগেশন দপ্তরের কাছে যদি যাই বলে টাকা নেই। তাহলে টাকা গেল কোথায়? আমি সংশ্লিষ্ট মন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি এই ব্যাপারটি একটু খোঁজ করে দেখুন এবং বাঁধ করে দেবার ব্যবস্থা করুন।

**শ্রী সুরেন্দ্রনাথ মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ভারত সরকারের খাদ্য ও সরবরাহ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের ভারতবর্ষে যখন প্রচন্ড খাদ্য সংকট চলছে তখন এ.ফ.সি.আই গো-ডাউনে গত দেড় বছর ধরে ২০ হাজার মেট্রিক টন গম এবং চাল জমে থাকার জন্য পচে গেছে। বর্তমানে এই গো-ডাউনে ৫০ হাজার মেট্রিক টন খাদ্য জমে আছে, ডেলিভারি ব্যবস্থা না থাকার জন্য প্রায় ২০০ মুটিয়া আজ ৩ মাস ধরে বেকার হয়ে আছে। তাই আমি আপনার মাধ্যমে ভারত সরকারের খাদ্য ও সরবরাহ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যেন অবিলম্বে এর যথাযথ ব্যবস্থা গ্রহণ করেন এবং পচা গম সরিয়ে ফেলা হয়।

**শ্রী শচীন্দ্রনাথ হাজরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী তথা মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। খানাকুল থানার অন্তর্গত ঠাকুরানিচক গ্রাম পঞ্চায়েতের অধীন কাছড়া মোড়ে দীর্ঘদিন ধরে কংগ্রেসি মদতপুষ্ট কিছু দুস্কৃতকারীর প্রভাব দেখা যাচ্ছে। গত ৪ এপ্রিল মাইনান গ্রামে রমজান আলির সাইকেল চুরি যায়। গত ৫ এপ্রিল আকবর আলি নামে একটি ব্যক্তি ধরা পড়ে। থানায় এই ব্যাপারে ডায়েরি করা হয়। ডায়েরি করার পর তল্লাশি করা হয়। তল্লাশি করে ১৫/২০টি ট্রাঙ্ক পাওয়া গেছে, দুটি রাইফেল পাওয়া গেছে এবং বহু ছুরি-ছোরা পাওয়া গেছে। ঐসব দুস্কৃতিকারীদের মদত দিচ্ছে স্থানীয় কংগ্রেসিরা। আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীর কাছে অনুরোধ করছি, ঐসব দোষী ব্যক্তিদের বিরুদ্ধে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী গুণধর মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনস্বার্থে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করছি। বিষয়টি হল, পাথরপ্রতিমা থানার অন্তর্গত গুরুদাসপুর সাব-সিডিয়ারি হেল্‌থ সেন্টারটি ইতিপূর্বে দীর্ঘদিন চালু ছিল, কিন্তু ১ বছর হল হাসপাতালটিতে কোনো ডাক্তার, কমপাউন্ডার এবং নার্স নেই। বর্তমানে হাসপাতালটিতে চাবি-তালা লাগানো আছে। আমি গুরুদাসপুর হাসপাতালে ডাক্তার, কমপাউনডার এবং নার্স নিয়োগ করে পুনরায় হাসপাতালটি

চালু করার জন্য সংশ্লিষ্ট মন্ত্রীর নিকট অনুরোধ জানাচ্ছি।

**শ্রী শিবপ্রসাদ দলুই ঃ** আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকায় খন্ডকোষে রাউতাড়া ও একলক্ষ্মী গ্রামের মধ্যবর্তী এলাকায় দেবখালের উপর স্থায়ী সেতু নির্মাণ করা প্রয়োজন। এই দেবখালের উপর দিয়ে হাজার হাজার মানুষ যাতায়াত করে। স্কুল-কলেজ, দোকান-বাজার এমনকি হাসপাতাল পর্যন্ত যেতে গেলে এই দেবখালের উপর দিয়ে যেতে হয়। বর্ষার সময়ে এই খাল ভীষণ আকার ধারণ করে। মানুষেরা যেতে পারে না, ৫/৬ মাইল ঘুরে যেতে হয়। ঐ দেবখালের উপর যাতে স্থায়ী সেতু নির্মাণ করা হয় তারজন্য আমি সংশ্লিষ্ট মন্ত্রীর কাছে আবেদন রাখছি।

**শ্রী সুধাংশুশেখর মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রী এবং পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই বিধানসভায় পঞ্চায়েতের দুর্নীতি নিয়ে অনেক অভিযোগ উঠেছে।। আমি স্পেশিফিক বলতে চাই, পুরুলিয়া জেলার মানবাজারের ২ নম্বর ব্লকের বড়গোড়িয়া গ্রাম পঞ্চায়েত কংগ্রেসিদের দ্বারা পরিচালিত। ১৯৮৫/৮৬ সালে ১ লক্ষ ২০ হাজার টাকা এবং ৮০ কুইন্টাল গম দেওয়া হয়েছিল। এই ১ লক্ষ ২০ হাজার টাকা এবং ৮০ কুইন্টাল গম ঐ পঞ্চায়েতের লোকেরা তছনছ করেছে। ঐ এলাকার মানুষের প্রচন্ড বিক্ষোভের ফলে গত ৪-৪-৮৬ তারিখে পঞ্চায়েতের অফিসে ডেপুটেশন দেওয়ার জন্য গণতান্ত্রিক মহিলা সমিতি এবং কৃষক সমিতি উদ্যোগ নিয়ে ওখানে যায়। মিছিল যাবার আগে তখন ডেপুটেশন দেওয়া হয় নি সেই সময়ে কংগ্রেসি নেতারা মিছিলের উপর আক্রমণ করে। আমাদের একজন মহিলা এবং একজন কৃষক সমিতির সদস্য গুরুতরভাবে আহত হন। এই ব্যাপারে স্থানীয় জামতোরিয়া ফাঁড়িতে ডায়েরি করা হয়েছে। কিন্তু এখন ঐসব আসামি এবং দুষ্কৃতকারীরা স্বচ্ছন্দে ঘোরাফেরা করছে, তাদের এখনও গ্রেপ্তার করা হয় নি। আমি এ ব্যাপারে পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকষর্ণ করছি। আপনি জানেন যে ফারাক্কা থেকে জল পর্যাপ্ত পরিমাণে না পাওয়ার ফলে হলদি এবং গঙ্গার মোহনার সঙ্গম স্থলে যে বন্দর গড়ে উঠেছে সেখানে পলিমাটি পড়ছে এবং তার ফলে জাহাজ চলাচলের বিঘ্ন ঘটছে। হলদি নদীতে পলিমাটি পড়ার ফলে গ্রীষ্মকালে পায়ে হেঁটে নদী পারাপার করা যায়। এর পাশে যে এমব্যাঙ্কমেন্ট গুলি আছে সেই এমব্যাঙ্কমেন্ট-এর স্লুইসগেটগুলি কয়েক বছর ধরে নষ্ট হয়ে গেছে। তার ফলে গত ১৯৮৫ সালে অক্টোবর মাসের ঝড়েতে তার কিছু অংশ প্লাবিত হয়। আমি এই ব্যাপারে মাননীয় সেচমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গের উত্তর এবং দক্ষিণবঙ্গে ল্যান্ড মিসইউজের সংবাদ হয়ত আপনি জানেন। জঙ্গল এবং এগ্রিকালচারাল ল্যান্ড বিশেষ করে বাঁকুড়া, বীরভূম এবং পুরুলিয়া অঞ্চলে ইঁট ভাটা এবং ইঁটের কারখানা তৈরি হচ্ছে। হুগলিতে এবং অন্যান্য জায়গাতেও হচ্ছে। চাষের জমিতে ঐ সব ব্রিক ফিল্ড এবং স্যান্ড পিট তৈরি হওয়ায় জমির অবক্ষয় শুরু হয়েছে, ইরোসন অফ সয়েল হচ্ছে। এই সঙ্গে উত্তরবঙ্গে দেখা যাচ্ছে যে হিল রিজিয়াম তাদের কৃষির জন্য উপর পর্যন্ত ব্যবহার করছে এবং তার ফলে

রাস্তা অবরোধ হচ্ছে। আমি সেজন্য আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে ল্যান্ড ইউজের একটা বিশেষ আইন তৈরি করার জন্য অনুরোধ করছি।

**শ্রী নিরঞ্জন মুখার্জিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ত্রাণ মন্ত্রী মহাশয় এখানে উপস্থিত আছেন, তার কিছু বলার থাকলে বলবেন—মন্ত্রী মহাশয়ের দৃষ্টি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আকর্ষণ করছি। যাদবপুর, বেহালা এবং গার্ডেনরিচ এই ৩টি অঞ্চলে ক্যালকাটা কর্পোরেশনের মধ্যে অন্তর্ভুক্তির ফলে এইসব অঞ্চলে আগে যারা জি. আর. পেতেন গ্রাচুইসাস রিলিফ পেতেন সেইসব অসহায় বিধবা, দরিদ্র মানুষরা গত দেড় বছর ধরে রিলিফ পাচ্ছেন না। আগে ২৪ পরগনা জেলা ম্যাজিস্ট্রেটের মারফত আর্বান এরিয়া, মিউনিসিপ্যাল এরিয়া অনুয়ায়ী পেতেন। এখন ২৪ পরগনার জেলাশাসক বলছেন এটা কলকাতা কর্পোরেশনের অন্তর্ভুক্তির ফলে ওটা এখন ক্যালকাটা কালেক্টার অথবা পুলিশ কমিশনার দেবেন। ঐ দরিদ্র মানুষগুলি গত দেড় বছর যাবৎ কিছুই পাচ্ছেন না, আমি এই ব্যাপারে মাননীয় ত্রাণ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[3-00 — 3-10 P. M.]

**শ্রী দেবনারায়ণ চক্রবর্তীঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বেদনাদায়ক ঘটনা হাউসে উপস্থিত করতে চাই। গত ৪.৪.৮৬ তারিখে পাণ্ডুয়ার রামনগর গ্রামে ৩০ বছরের একটি যুবক ডাকাতদের সঙ্গে লড়াই করে ডাকাতকে ধরে রাখে। সেই সময় ডাকাতরা তার উপর বোমা চার্জ করে এবং এর ফলে সেই ছেলেটি মারা যায়। কিন্তু সেই ডাকাত ধরা পড়ে এবং পরবর্তীকালে আরো ২ জন ডাকাত ধরা পড়ে। সেই যুবকের বাড়িতে তার স্ত্রী আছে এবং নাবালক ২টি ছেলে আছে। সেই যুবকটি এন. ভি. এফ.-এ চাকুরি করত। তাদের সংসারের অবস্থা খুবই খারাপ, আমি নিজে গিয়ে সেটা দেখে এসেছি। তাদের একটা দরখাস্ত আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে দিচ্ছি। এই যুবককে রাষ্ট্রীয় মর্যদা দেবার জন্য বীরচক্র উপাধি দেবার জন্য আমি আপনার মাধামে মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সাধন চট্টোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি পূর্বরেলের দৃষ্টি আকর্ষণ করছি। শিয়ালদা থেকে রানাঘাট এই সেকশনে প্রতিদিন এই লাইন দিয়ে লোকাল ট্রেন, প্যাসেঞ্জার ট্রেন এবং এক্সপ্রেস ট্রেন এই রকম শত শত গাড়ি যাতায়াত করে। ৩৪ নং জাতীয় সড়ক রানাঘাটের লেভেল ক্রসিং-এর উপর দিয়ে গিয়েছে। এই ৩৪ নং জাতীয় সড়কের উপর দিয়ে বহু লরি যাতায়াত করে। এই ৩৪ নং জাতীয় সড়ক মেঘালয়, আসাম মণিপুর এবং উত্তরবঙ্গের মালদা, জলপাইগুড়ি এবং নদীয়ার শিল্পাঞ্চলে একমাত্র যোগাযোগের রাস্তা। এখানে অজস্র গাড়িকে এই লেভেল ক্রসিং-এ দীর্ঘ সময় ধরে অপেক্ষা করতে হয়। ফলে এই রাস্তায় জ্যামের সৃষ্টি হয় এবং সমস্ত মানুষ খুব অসুবিধার মধ্যে পড়ে। তাই আমি আপনার মাধ্যমে পূর্বরেল কর্তৃপক্ষের কাছে দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই এখানে একটা ফ্লাই ওভার তৈরি করা হোক।

**শ্রী ধ্রুবেশ্বর চট্টোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাধ্যমিক শিক্ষামন্ত্রীর কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখন যে সমস্ত নতুন সেকেন্ডারি স্কুল গড়ে উঠেছে সেইগুলি যেন গ্রাম পঞ্চায়েত

এবং পঞ্চায়েত সমিতির সিদ্ধান্ত অনুয়ায়ী হয়। আমার এলাকা আরসা থানার হেঁটগুগুই গ্রাম পঞ্চায়েতের অধিনে হেঁটগুগুই গ্রামে একটি স্কুল করার জন্য গ্রামের সাধারণ মানুষেরা এলাকায় গ্রাম পঞ্চায়েত ২ লক্ষ টাকা খরচ করে বাড়ি-ঘর তৈরি করেছে। সেখানে আরো জমি পড়ে রয়েছে। অথচ দেখা যাচ্ছে এই এলাকা থেকে চলে গিয়ে পাশের একটা গ্রাম হেঁটজারীতে যেখানে যোগাযোগের কোনো ব্যবস্থা নেই সেখানে কুঁড়ে ঘর করে একটা স্কুল হবে আমি তাই আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ রাখতে চাই যেখানে জনসাধারণ চায়, যেখানে গ্রামপঞ্চায়েত চায় সেইখানে স্কুল করা হোক।

**শ্রী মাধবেন্দু মোহান্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচ এবং জলপথ বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলোর করিমপুর ২নং ব্লকে নবাবদাঁড়া একটি খাল আছে। এই খালটি সংস্কার করা এবং খালের মুখে একটা স্লুইস গেটের পরিকল্পনা ১৯৭৮ সালে করা হয়। সেই স্লুইস গেট হচ্ছে না, কাজ শুরু হল কিন্তু এখনও সম্পূর্ণ হল না। এই খাল সংস্কার না করার ফলে গত বছর জল সরবরাহ করা গেল না। নারায়ণপুর, নন্দনপুর এবং ছিটকা গ্রামপঞ্চায়েতের বহু গ্রামের কৃষি কাজ এই খালের জলের উপর নির্ভর করে। তা ছাড়া এই খালের জল সরবরাহের ক্ষেত্রে খুব বিরোধ রয়েছে। এই নিয়ে চাষীদের মধ্যে বেশ হাঙ্গামার সৃষ্টি হয়। তাই আমি আপনার মাধ্যমে সেচ এবং জলপথ বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে এই স্লুইস গেটটি নির্মাণ করা হয় এবং খালের সংস্কারের কাজ আরম্ভ হয়।

**শ্রী নীরোদ রায়চৌধুরী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কংগ্রেসিদের উপদলীয় কোঁদলের জন্য সাধারণ মানুষ কি ভাবে আঘাত পাচ্ছে তার উদাহরণ আমি তুলে ধরছি। গত কয়েক দিন আগে অশোক নগরে অশোক সরকার নামে ২১ বছরের একটি ছেলেকে এক গ্রুপ আর এক গ্রুপের সঙ্গে ঝগড়া করার সময় খুন করে। তার বাবা অন্ধ মানুষ। সে আমার কাছে চলে আসে এবং বলে যে, 'আমার ছেলেটা খুন হয়েছে, এর বিরুদ্ধে কী কিছু হবে না?' আমি তাকে বলি, কি আর হবে, ছেলেটাকে কংগ্রেসিদের হাতে তুলে দিয়েছ, তারা নিজেরা নিজেরা মারামারি করে তোমার ছেলেকে খুন করেছে, যাই হোক, আমি পরে থানায় গিয়ে ব্যবস্থা নেওয়ার জন্য বলব। থানায় গিয়ে খুনের কথা বলা সত্ত্বেও এখনও পর্যন্ত আসামিদের থানা থেকে গ্রেপ্তার করে নি। গত পরশুদিন অশোকনগর থানা অঞ্চলে এক সাট্টা খেলাকে কেন্দ্র করে কংগ্রেস দলের মধ্যে এক ঝগড়ার সৃষ্টি হয়। সেই ঝগড়াকে কেন্দ্র করে কংগ্রেসের তপন সাহা রায় নামে একটি ছেলেকে খুন করে। শুধু তাই নয়, ঐ খুনকে কেন্দ্র করে গতকাল রাত্রি ১০টা থেকে শুরু করে সারারাত্রি বোমাবাজি চলেছে। এরফলে নিরীহ পথচারী ও ট্রেনের যাত্রীরা ট্রেন থেকে নেমে বাড়ি যেতে পারেন নি। অন্য পথ ঘুরে তবে বাড়িতে সকলে পৌঁছুতে পেরেছেন। ঐ ঘটনায় মোট ৯ জন পথচারী আহত হয়ে হাবড়ার হাসপাতালে এবং বাড়িতে রয়েছেন। কংগ্রেসি গুন্ডাদের দৌরাত্মে হাবড়া-অশোকনগর এলাকার মানুষ এক আতঙ্কজনক অবস্থায় মধ্যে রয়েছেন। ঐ গুন্ডাদের হাত থেকে হাবড়া-অশোকনগর অঞ্চলের মানুষদের উদ্ধার করার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের বিশেষভাবে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি একটি বেদনা-দায়ক ও দুঃখজনক ঘটনার কথা এখানে উল্লেখ করছি। ঘটনাটি হল এই যে, আমাদের পূর্ব কলকাতায় যে ন্যাশনাল টেনারি রয়েছে, সেটিকে জাতীয় ঐতিহ্যপূর্ণ একটি প্রতিষ্ঠান হিসাবে বললেও অত্যুক্তি হয় না। ঐ টেনারিটিতে পাঁচশত শ্রমিক-কর্মচারী তাদের মাস মাহিনা পাচ্ছেন না প্রায় দুমাস ধরে। এমনকি গত মাসেও তারা তাদের মাহিনা পান নি। অথচ এই কারখানাটি আই. আর. সি. আই., আই. ডি. বি. আই. এবং এস. টি. সি. নামক গভর্নমেন্ট সংস্থা দ্বারা পরিচালিত। তারা গত দুমাস ধরে শ্রমিকদের মাহিনা দিচ্ছে না। এরফলে শ্রমিক-কর্মচারিরা অর্দ্ধাহারে ও অনাহারে দিনাতিপাত করছেন। এই কোম্পানিটির শতকরা ৮১ ভাগ শেয়ার তাদেরই হাতে রয়েছে, অথচ মালিকের দায়-দায়িত্ব যা কিছু পালন করা উচিত, তা তারা পালন করছেন না। ওখানে নিযুক্ত পাঁচশত শ্রমিক-কর্মচারিদের আজ এক সম্পূর্ণ অনিশ্চিত অবস্থায় মধ্যে তারা ফেলে রেখেছেন। শ্রমিক-কর্মচারিদের ই. এস. আই. এর টাকা, প্রভিডেন্ট ফান্ডের ২০ লক্ষ টাকা তারা সরকারের কাছে জমা দেন নি। শুধু তাই নয়, এস. টি. সি.র প্রায় একহাজার কোটি টাকা যেটা পড়ে আছে, তার প্রয়োজনীয় অর্ডারও যদি প্লেস করতেন বা ওয়ার্কিং ক্যাপিটাল যেটা আছে, যা দিয়ে কারখানাটি ভালো ভাবে চলতে পারে, তার কিছুই ওরা দিচ্ছেন না। এই ভাবে শ্রমিক-কর্মচারিদের এক সম্পূর্ণ অনিশ্চিত অবস্থার মধ্যে রেখে দিয়েছেন। আমি মাননীয় শিল্প মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যে, তিনি যেন দিল্লিতে গিয়ে এ ব্যাপারে তাদের সঙ্গে যোগাযোগ করে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করে শ্রমিকদের বাঁচাবার ব্যবস্থা করেন।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে এখন থেকে ১০-১২ বছর আগে প্রতিটি পুলিশ স্টেশন থেকে রাত্রিবেলাতে টহলদারীর ব্যবস্থা থাকত। এখন আমরা সেই পুলিশি টহলদারি আর দেখতে পাই না, এখন সেটি বন্ধ হয়ে গেছে। এর ফলে রাত্রিবেলাতে চুরি, ডাকাতি বা খুনের ঘটনার জন্য থানায় গিয়ে পুলিশকে প্রথমে জাগিয়ে তুলতে হয় এবং তারপরে জাগিয়ে তুলতে হয় থানার অফিসারকে। নকশাল মুভমেন্টের সময় প্রত্যেক থানাতে একটা নির্দেশ দেওয়া হয়েছিল থানার দরজা রাত্রিবেলা যেন বন্ধ রাখা হয়। সেই নির্দেশ অনুযায়ী এখনও থানাগুলো চলছে, বোধহয় এখনও তা তুলে নেওয়া হয় নি? তাই আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি, তিনি যেন এই দিকে বিশেষ ভাবে লক্ষ্য দেন এবং এর বিরুদ্ধে যথাবিহীত ব্যবস্থা গ্রহণ করেন।

[3-10 — 3-45 P.M.] [including adjournment]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এখানে অত্যন্ত গুরুত্বপূর্ণ একটি বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে, রক্তদানের অভাবে এবং সময় মতো রোগীর দেহে রক্ত সঞ্চালিত করতে না পারার ফলে এরাজ্যের হাসপাতালগুলিতে অগনিত মুমূর্ষু রোগীর অমুল্য প্রাণ চলে যাচ্ছে। রক্ত সংগ্রহের ব্যাপারে ব্লাড ব্যাঙ্কগুলির ভূমিকা খুবই বেদনা-দায়ক। এ সম্বন্ধে গুরুত্ব উপলব্ধি করে এই হাউসে গত বছর ২৬শে এপ্রিল তারিখে এখান থেকে আমরা একটা অল পার্টি রেজলিউশন নিয়েছিলাম। সর্বদলীয় সেই প্রস্তাবে বলা হয়েছিল ব্লাড ব্যাঙ্কগুলিতে ভলানটারি ব্লাড ডোনারস্ এর কাছ থেকে রক্ত সংগ্রহ করার ব্যাপারে ১৯৭৯ সাল থেকে বিশেষ উদ্যোগ গ্রহণ করা হয়েছিল।

১৯৭৯ সালে ভলানটারি ব্লাড ডোনারস্ যে ব্লাড দিয়েছিলেন তার পরিমাণ ছিল ২,৪৯৩ বোতল। তখন যে পরিমাণ ব্লাড কালেক্ট হত, এখন তার পরিমাণ বৃদ্ধি পেয়ে ৫০,০০০ বোতলে দাঁড়িয়েছে। এই অবস্থার মধ্যে আমাদের ৪৭টি ব্লাড ব্যাঙ্কের মধ্যে ১৪টি ব্লাড ব্যাঙ্ক এখন প্র্যাকটিকালি ডিফাংক্ট হয়ে গেছে। কলিকাতার বুকের উপরে হাসপাতালগুলিতে এই ব্লাড ব্যাঙ্কগুলি ১০০ থেকে ২০০ বোতল ব্লাড কালেক্ট করেন। ক্যালকাটার সেন্ট্রাল ব্লাড ব্যাঙ্কের ড্রাই প্লাজমা ইউনিট মেশিনটি অকেজো হয়ে পড়ে আছে। এটিতে ১২০ বোতল ব্লাড সংগ্রহ করা যেতে পারে। সুতরাং এই মেশিনটি যাতে তাড়াতাড়ি সারানো হয় তারজন্য আবেদন করছি।

**শ্রী রবীন্দ্র ঘোষঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে লেবার বাজেট, সেই সময়ে আমি জানাচ্ছি চেঙ্গাইলে কানোরিয়া কেমিক্যালস্ ইন্ডাস্ট্রিজ লক-আউট ঘোষণা করেছেন। সেখানে ৬ হাজার কর্মচারী কাজ করেন। তারা টোকেন স্ট্রাইক করেছিল এবং আজকে ভোরে ৫টার সময়ে গিয়ে দেখে কারখানা লক-আউট ঘোষণা করেছে। এরফলে শ্রমিকদের মধ্যে বিরাট বিক্ষোভ দেখা দিয়েছে। কোনো নোটিশ নেই বেআইনি ভাবে লক-আউট ঘোষণা কেন করা হল তাদের জিজ্ঞাসা। এরফলে তারা অনাহারে দিন কাটাবে। এই ব্যাপারে শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে এর ব্যবস্থা গ্রহণ করা হয়।

**শ্রী কাশীনাথ মিশ্রঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হল যে এন. আর. এস. হাসপাতালটির ডাক্তার থেকে আরম্ভ করে হাউস স্টাফ এবং ইন্টার্নি সেখানকার বিষাক্ত পানীয় জল খেয়ে অসুস্থ। সেখানকার পানীয় জল দূষিত হয়ে গেছে। এরফলে সেখানে এক ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে। সেখানে একজন কৃতি ছাত্র স্বপন মণ্ডলের ভয়াবহ অবস্থা হওয়ায় এস এস কে এম হসপিটালে ভর্তি হয়েছেন। এন আর এস হাসপাতালের হাউস স্টাফ থেকে আরম্ভ করে ওখানকার প্রত্যেকে এই বিষাক্ত জল খেয়ে অসুস্থ হয়ে পড়েছেন। ওই এলাকার জলও বিষাক্ত হয়ে গেছে। অবিলম্বে ওখানে যাতে জল শোধনের ব্যবস্থা করা হয় সেটা দেখবেন।

**শ্রী নবকুমার রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনার মাধ্যমে হাউসের রিলিফ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার কনস্টিটিউয়েন্সি পশ্চিম দিনাজপুরের কালিয়াচকে ২৫০টি ঘরবাড়ি পুড়ে গেছে। সেখানে ভীষণ খরা চলছে। সরকারি তরফ থেকে কোনো রিলিফ যাচ্ছে না। কেবল মাঝে মধ্যে বি ডি ও আসেন দেখে যান। ত্রাণ সামগ্রি চাইতে গেলে কেবল হাফ শার্ট, হাফ প্যান্ট ইত্যাদি দেওয়া হচ্ছে। আর মাঝে মধ্যে পলিথিনের শিট দেওয়া হচ্ছে কিন্তু প্রয়োজনীয় ত্রাণ সামগ্রী কিছু পাওয়া যাচ্ছে না। একটা হাফ প্যান্ট আর হাফ শার্ট দিয়ে ত্রাণের কাজ হয় না। সেইজন্য আমি ত্রাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে যাতে সেখানে ত্রাণ কার্যের সামগ্রী পাঠানো হয়।

**মিঃ স্পিকারঃ** নিরূপমা দেবী, নবকুমার বাবু যা বলছেন ভাল করে শুনুন।

**শ্রী অনিল মুখার্জিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিষয়ে আপনার কাছে

উল্লেখ করতে চাই। সব থেকে প্রচলিত সংবাদপত্র আনন্দবাজার পত্রিকা এবং এই পত্রিকার কাছে পশ্চিমবাংলার মানুষ অনেক কিছু আশা করেন। সেই জন্য আমরা যখন বাইরে যাই জনপ্রতিনিধি হিসাবে তখন আমাদের জিজ্ঞাসা করেন বিধানসভায় এত আলোচনা হচ্ছে কিন্তু আনন্দবাজারে নেই কেন? এইসব কথার জবার দেওয়ার নেই। গতকাল কৃষি বিভাগের আলোচনা হয়েছিল, আজকে আমাকে বাইরের জনসাধারণ জিজ্ঞাসা করছে কাল কৃষি বাজেট ছিল কিন্তু আনন্দবাজারে তো দেখলাম না, এটা কি বাজেট হল আপনাদের? সেইজন্য আমার অনুরোধ আমাদের সরকারের যে বিষয়গুলি হাউসে আলোচিত হয় সেগুলি যেন আনন্দবাজারে প্রকাশিত হয় কারণ পশ্চিমবঙ্গের গ্রাহকরা এইসব সংবাদের আশা রাখেন।

**মিঃ স্পিকার ঃ** ইংরাজিতে একটা ম্যাকজিম আছে যে, নো নিউস ইজ দি বেস্ট নিউজ জানেন তো সেইজন্যই ওরা ছাপেনি।

(At this stage the House was adjourned till 3.45 P.M.)

(After adjournment)

[3-45 — 3-55 P. M.]

## LEGISLATION

### The West Bengal Local Bodies (Electoral Offences and Miscellaneous Provisions) (Amendment) Bill, 1986

**Mr. Speaker:** I now request the Minister-in-charge to introduce the Bill and thereafter place a statement as required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

**Shri Prasanta Kumar Sur:** Mr. Speaker, Sir, I beg to introduce the West Bengal Local Bodies (Electroral Offences and Miscellaneous Provisions) (Amendment) Bill, 1986 and place a statement as required under Rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

The West Bengal Local Bodies (Electoral Offences and Miscellaneous Provisions) Act, 1952 (West Ben. Act X of 1952) regulates prohibitory measures for the efficient and peaceful conduct of elections to the Municipal Corporations and Municipalities in this State. Section 3(1) of the said Act as it stood before the 31st January, 1986 prohibited holding of any public meeting within any constituency only on the date or dates of poll. In the case of elections to the Parliamentary and Assembly Constituencies, public meeting within 48 hours before the close of the poll and prohibited. In order to hold elections to the aforesaid local bodies smoothly it is necessary to make similar provision in the law prohibiting holding of public meetings within 48 hours before the close of the poll.

The amendment was urgent in connection with holding of a bye-election in the Howrah Municipal Corporation scheduled to be held on the 23rd March, 1986 and holding of ensuing general elections to the municipalities and as the Legislative Assembly was not in session the amendment had to be made by promulgation of the West Bengal Local Bodies (Electoral Offences and Miscellaneous Provisions) (Amendment) Ordinance, 1986 (West Bengal Ordinance No.II of 1986).

**Mr. Speaker :** I have received two notices of Statutory Resolution, one from Shri Kashinath Misra and the other from Shri Abdul Mannan under Article 213(2) (a) of the Constitution of India disapproving the West Bengal Local Bodies (Electoral Offences and Miscellaneous Provisions) (Amendment) Ordinance, 1986.

I call upon Shri Kashinath Misra to move his Resolution.

**Shri Kashinath Misra :** Mr. Speaker, I beg to move that this House disapproves the West Bengal Local Bodies (Electoral Offences and Miscellaneous Provisions) (Amendment) Ordinance, 1986 (West Bengal Ordinance No. II of 1986)

**Mr. Speaker :** Shri Mannan is not present and so his Resolution is not move.

**Shri Prasnata Kumar Sur :** Mr. Speaker, Sir, I beg to move that the West Bengal Local Bodies (Electoral Offences and Miscellaneous Provisions) (Amendment) Bill, 1986, be taken into consideration.

**Mr. Speaker :** The Statutory Resolution and Motion for Consideration will be discussed together. I call upon Shri Kashinath Misra.

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয় অর্ডিন্যান্স আকারে যে বিল এখানে প্লেস করেছেন সেটা খুবই সামান্য একটা স্ট্যাটুটারি রেজলিউশন। গতকালও বলেছিলাম যে গত ৩১শে জানুয়ারি, ১৯৮৬ আপনি এই অর্ডিন্যান্স জারি করেছেন। এটা সামান্য একটা সংশোধনী এবং যে সংশোধনী বিধানসভা চলাকালীন বিল আকারে নিয়ে আসতে পারতেন। এমন একটা এক্সট্রা অর্ডিনারি এমারজেন্সি বিষয় হয়নি যাতে অসুবিধা হত। সেই কারণেই আমরা আপত্তি দিয়েছি। সাধারণ নির্বাচনে আমরা দেখতে পাই নির্বাচনী প্রচার ৪৮ ঘণ্টা আগে বন্ধ করতে হয় এবং এই প্রভিসন আইনে আছে। কিন্তু এটা পৌর আইনে নেই বলে অ্যামেন্ডমেন্ট করতে চাইছেন। অর্থাৎ নির্বাচনের দিন এবং নির্বাচনের ৪৮ ঘণ্টা আগে—যেমন সাধারণ নির্বাচনে আছে—স্মুথলি নির্বাচনকে কনডাক্ট করার জন্য এর দরকার আছে। সে দিক থেকে আইন-শৃঙ্খলার ব্যাপারে সরকার তার ব্যবস্থা করতে পারেন। এখানে পৌর নির্বাচনের ৪৮ ঘণ্টা আগে বন্ধ হয়ে যায়, সেই প্রচার বন্ধ হয়ে যাওয়ার পর যদি আবার প্রচার করে তাহলে যে আইন আছে সেই আইন মাফিক ব্যবস্থা করা হবে সেজন্য অ্যামেন্ডমেন্ট নিয়ে

এসেছেন। এতে বিরোধিতা করার কিছু নেই। কিন্তু ৩১শে জানুয়ারি, ১৯৮৬ এটাকে অন্তত অর্ডিন্যান্স আকারে আনার কোনো প্রয়োজন ছিল না, হাউস চলাকালীন বিল আকারে আনতে পারতেন। সেই পরিপ্রেক্ষিতে ব. ে সংশোধনীটা একটা সামান্য সংশোধনী, সেই সংশোধন করে আইনে যে ফাঁক ছিল সেই ফাঁকটাকে বন্ধ করার আপনি চেষ্টা করেছেন, এতে বলার কিছু নেই, কিন্তু ৩১শে জানুয়ারি, ১৯৮৬ অর্ডিন্যান্স আকারে কেন আনলেন সেটা তার বক্তব্যের মাধ্যমে পরিষ্কার করবেন।

**শ্রী সুমন্তকুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় মন্ত্রী শ্রী প্রশান্ত শূর যে বিল এখানে উত্থাপন করেছেন—দি ওয়েস্ট বেঙ্গল লোকাল বডিজ (ইলেকটোরাল অফেন্সেস অ্যান্ড মিসলেনিয়াস প্রভিসনস) অ্যামেন্ডমেন্ট বিল, ১৯৮৬, সেই বিলের প্রস্তাবকে সমর্থন করে আমি বলতে চাই যে কাশীবাবু যে রেজলিউশন এনেছেন সেই রেজলিউশনটার কোনো প্রয়োজন ছিল না। কারণ, অ্যামেন্ডমেন্ট যেটা করতে হয়েছে অর্ডিন্যান্স করে সে সম্পর্কে পরিষ্কার করে অবজেক্টে বলেছেন, এর বাইরেও একটা স্টেটমেন্ট করেছেন। কাজেই রেজলিউশনের কোনো প্রয়োজন ছিল না, পারপাস যেটা সেটা উনি সমর্থন করেছেন, তারজন্য ওকে ধন্যবাদ দেব। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব আমরা যখন আইন করি তখন সেই আইনের ত্রুটি-বিচ্যুতি কাজের অভিজ্ঞতার ভেতর দিয়ে দূর করার চেষ্টা করি, এক্ষেত্রেও করেছি, কিন্তু আমার মনে হয় যে আরো কিছু করার দরকার আছে। আমাদের যে অভিজ্ঞতা সেই অভিজ্ঞতা হচ্ছে ইলেকশনের সময়, ইলেকশনের আগেও অনেক সময় দেখা যায় যে কিছু কিছু ব্যক্তি, কিছু কিছু রাজনৈতিক দল আইনের কিছু কিছু সুযোগের অপব্যবহার করে। সেই অপব্যবহারকে বন্ধ করার জন্য আরো কিছু অ্যামেন্ডমেন্ট দরকার। আপনি এখানে একটা পেন্যাল প্রভিসন রেখেছেন, সেই পেন্যাল প্রভিসন সমর্থন করে বলছি আরো স্ট্রিক্ট কবা যায় কিনা, আরো কড়া মেজার করা য'য় কিনা সেটা ভবিষ্যতে আপনি দেখবেন। কিছু কিছু প্রার্থীর ক্ষেত্রে আমরা জানি তারা এমন সব আচরণ করেন ইলেকশনের সময় এবং আগে যে আচরণগুলি নির্বাচনকে খুব ক্ষতি করে। সেজন্য আমার বক্তব্য হচ্ছে আগামী দিনে কোনো প্রভিসন কোনো অ্যামেন্ডমেন্ট আনতে হলে প্রার্থীকে জড়িয়ে কোনো অ্যামেন্ডমেন্ট আনা যায় কিনা দেখবেন। সঠিকভাবে নির্বাচন করার ক্ষেত্রে প্রার্থীদের একটা ভূমিকা আছে, সেটা যাতে পালন করে সেই দিকে নজর রেখে আগামী দিনে অ্যামেন্ডমেন্টের দরকার হলে করবেন। এই অ্যামেন্ডমেন্টের জরুরি প্রয়োজন ছিল, তারজন্য অর্ডিন্যান্স করতে হয়েছিল, এই কথা বলে এই বিলকে সমর্থন করে আমি বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রশান্ত শূর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী কাশীনাথ মিশ্রকে ধন্যবাদ জানাচ্ছি যে তিনি আসলে যেটা ডিসঅ্যাপ্রুভ করার কথা বলেছেন সেটা পরোক্ষ প্রত্যাহার করে নিয়েছেন। কারণ, আমার এই বিলটাকে তিনি সমর্থন করেছেন। শুধু তিনি জানতে চান অর্ডিন্যান্স করার কি প্রয়োজন ছিল। আমি গতকালও এটা বলেছি যে আমাদের নির্বাচন অনেক আগেই করব ঠিক করেছিলাম, সুতরাং বিধানসভায় আমাদের উপস্থিত হওয়ার সুযোগ ছিল না, সেজন্য অর্ডিন্যান্স করতে হয়েছিল। আমার নতুন করে বলার কিছু নেই, তিনি সমর্থন করেছেন। এই একটা আমাদের ত্রুটি থেকে গিয়েছিল যখন আইনটা করি। কারণ, বিধানসভা, লোকসভার নির্বাচন শেষ হওয়ার ৪৮ ঘন্টা আগে যেখানে সমস্ত প্রচার বন্ধ

করার কথা আমাদের এখানে সেই ব্যবস্থা ছিল না। আগে আমাদের যে ল্যাকুনা ছিল সেটাকে এখানে দূর করছি। সেদিক থেকে আমদের প্রশংসা পাওয়া উচিত। আইনে যে ত্রুটি ছিল সেটা দূর করেছি, আশা করছি সবাই এটাকে সমর্থন করবেন।

[3-55 — 4-05 P. M.]

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয় তার বক্তব্যে জিনিসটি পরিষ্কারভাবে বলেছেন, কিন্তু মাননীয় সদস্য সুমন্তবাবু বললেন কোনো কোনো বিরোধীদল নির্বাচনের সময় সেখানে বাধা সৃষ্টি করে। স্যার, পঞ্চায়েতের অভিজ্ঞতা আমাদের ভালভাবেই আছে বিধানসভা এবং লোকসভার অভিজ্ঞতাও ভালভাবেই আছে। আমরা চাই পৌর নির্বাচন যেন সুষ্ঠুভাবে হয়। যে আইন আমরা প্রবর্তন করেছি এবং এখন যেটা সংশোধন করা হয় তাতে আমরা চাই এটা যেন সুষ্ঠুভাবে কার্যকর করা হয়। কিন্তু সুমন্তবাবু প্রত্যক্ষভাবে যেটা বললেন তাতে আমরা বলতে চাই, প্রত্যেকটি রাজনৈতিক দলের যখন একই উদ্দেশ্য তখন এটাকে স্বার্থকভাবে কার্যকর করতে গিয়ে যা কিছু প্রয়োজন সেটা যদি সুষ্ঠুভাবে আনেন তাহলে আমরা সকলেই তাকে সমর্থন করব।

The motion of Shri Kashinath Misra that the House disapproves the West Bengal Local Bodies (Electoral Offences and Miscellaneous Provisions) (Amendment) Ordinance, 1986 (West Bengal Ordinance No. II of 1986), was then put and lost.

The motion of Shri Prasanta Kumar Sur that the West Bengal Local Bodies (Electoral Offences and Miscellaneous Provisions) (Amendment) Bill 1986, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1, 2, 3, and preamble**

The question that clauses 1, 2, 3 and preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to move that the West Bengal Local Bodies (Electoral Offences and Miscellaneous Provisions) (Amendment) Bill, 1986, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

VOTING ON DEMAND FOR GRANT

**Demand No. 42**

Major Head : 287-Labour and Employment.

**Shri Santi Ranjan Ghatak :** Sir, on the recommendation of the governor I beg to move that a sum of Rs. 13,67,66,000 be granted for expenditure under Demand No. 42, Major Head : "287-Labour and

Employment". (This is inclusive of a total sum of Rs. 3,41,93,000 already voted on account in March, 1986.

The budget Speech of Shri Santi Ranjan Ghatak is taken as read.

২। শ্রম দপ্তরের বার্ষিক প্রকাশনা—লেবার ইন ওয়েস্ট বেঙ্গল, ১৯৮৫ ইতিমধ্যেই মাননীয় সদস্যদের কাছে পেশ করা হয়েছে। উক্ত পুস্তিকায় আমরা শ্রমিক-কল্যাণ ও শ্রম-সংক্রান্ত বিভিন্ন বিষয়ে রাজ্য সরকারের কার্যাবলীর বিবরণ দানের চেষ্টা করেছি। এ রাজ্যে অবস্থিত কেন্দ্রীয় সরকারের অধীনস্থ বিভিন্ন প্রতিষ্ঠান কর্তৃক প্রদত্ত প্রতিবেদনও উক্ত পুস্তিকায় লিপিবদ্ধ করা হয়েছে। আমি এখন কয়েকটি প্রধান প্রধান ক্ষেত্রে শ্রম দপ্তরের কার্যাবলী ও সমস্যাসমূহ এবং এই দপ্তর কর্তৃক অনুসৃত নীতি নিয়ে আলোচনা করতে চাই।

৩। শ্রম-প্রশাসনের ক্ষেত্রে, শ্রমিক-কল্যাণ ও সামাজিক নিরাপত্তা সংক্রান্ত কাজকর্মের সাথে যুক্ত ট্রেড ইউনিয়ন ও অন্যান্য সংগঠনগুলি যাতে গণতান্ত্রিক পদ্ধতিতে চলতে পারে তা সুনিশ্চিত করা এবং শ্রমিকদের আইনসম্মত অধিকার ও স্বার্থ সমূহ সুরক্ষিত ও সম্প্রসারিত করাই আমাদের বরাবরের নীতি। শ্রমিকশ্রেণীর সমস্যাবলী সমাধানের ক্ষেত্রে যাবতীয় বাধাবিপত্তি দূরীকরণে সরকার বদ্ধপরিকর। শ্রমিকশ্রেণীর স্বার্থ-সম্পর্কিত সমস্ত গুরুত্বপূর্ণ বিষয়ে আমরা কেন্দ্রীয় ট্রেড ইউনিয়ন সংগঠনগুলির সঙ্গে ক্রমাগত আলাপ-আলোচনা চালাবার চেষ্টা করেছি। শ্রমিকদের চাকুরির নিরাপত্তাবিধান এবং ক্রমবর্ধমান মূল্যবৃদ্ধির সঙ্গে তাল মিলিয়ে যাতে প্রকৃত আয় ও মজুরি বৃদ্ধি পায়, আমরা তা সুনিশ্চিত করতে চাই।

৪। শ্রম-সম্পর্কিত প্রশাসনিক বিষয়ের যে কোনও আলোচনায় শ্রমিক-মালিক সম্পর্ক তথা শিল্প-সম্পর্কের বিষয়টিই মুখ্যস্থান অধিকার করে। গত নয় বছর ধরে সরকার শ্রমিকশ্রেণীর সক্রিয় সহযোগিতায় এ রাজ্যে শিল্প-সম্পর্কের ক্ষেত্রে শান্তি ও সৌহার্দ্য বজায় রাখার জন্য নিরলস প্রয়াস চালিয়েছেন। কিন্তু তা সত্ত্বেও শ্রমিকশ্রেণীর উপর মালিকশ্রেণীর আক্রমণের ধারা প্রশমিত হয় নি। লক-আউট এবং লক-আউটের নামে প্রকৃতপক্ষে যে ক্লোজার চলছে তা ধরলে দেখা যাবে যে, কলকারখানা বন্ধের ঘটনা ক্রমশই উর্ধ্বভিমুখী। বহুসংখ্যক কোম্পানি ভবিষ্যনিধি প্রকল্পে ও কর্মচারী রাজ্যবিমা প্রকল্প অনুযায়ী তাদের বিধিবদ্ধ প্রদেয় অর্থ নির্দিষ্ট তহবিলে জমা দেয় নি। এমনকি, এ বাবদ শ্রমিকদের কাছ থেকে সংগৃহীত অর্থও তারা নির্দিষ্ট তহবিলে জমা দেওয়া থেকে বিরত রয়েছেন। প্রদত্ত রিপোর্ট অনুযায়ী পশ্চিমবঙ্গে উক্ত দুটি প্রকল্পে যথাক্রমে তিয়াত্তর কোটি সত্তর লক্ষ টাকা এবং আঠারো কোটি বাহান্ন লক্ষ টাকা মালিকপক্ষের কাছে অনাদায়ী অবস্থায় রয়েছে। এই সমস্ত মালিকদের অনেকেই আবার আদালতের শরণাপন্ন হয়েছেন এবং আদালতের কাছ থেকে তারা সহজ কিস্তিতে বকেয়া টাকা মেটানোর নির্দেশও পেয়েছেন বলে জানা গেছে। মালিকপক্ষ কাজের বোঝা বাড়ানো ও বেতন সংকোচনের মতো স্বেচ্ছাচারমূলক কাজকর্ম ও শ্রমিকশ্রেণীকে মেনে নিতে বাধ্য করছেন। পাশাপাশি, মালিকপক্ষের অকর্মণ্যতা ও অযোগ্য পরিচালন-ব্যবস্থার ফলে যে সমস্ত প্রতিষ্ঠানকে রুগ্নশিল্পে পরিণত করা হয়েছে সেগুলিকে চালু করার শর্ত হিসেবে তারা সরকারের কাছ থেকে আর্থিক সুযোগ-সুবিধা আদায়ের ব্যাপারে অযৌক্তিক দাবি তুলছেন।

এসেনশিয়াল সার্ভিসেস মেইনটেন্যান্স অ্যাক্টের বিরুদ্ধে আমরা আমাদের জোরালো প্রতিবাদ

জানিয়েছি। কেননা এই ধরনের বিধিব্যবস্থা শিল্পক্ষেত্রে গণতান্ত্রিক পদ্ধতির একটি নিদর্শন হতে পারে না এবং ট্রেড ইউনিয়ন সংগঠনসমূহের অধিকারের উপর গুরুতর বিধিনিষেধ আরোপ করে। সংবিধানের ৩১১ নম্বর ধারা সম্পর্কে সুপ্রীম কোর্ট যে ব্যাখ্যা দিয়েছেন সে বিষয়েও আমরা যথেষ্ট উদ্বেগ বোধ করছি। আমাদের মতো কোনো সরকারি কর্মচারীকে আত্মপক্ষ সমর্থনের সুযোগ না দিয়ে কর্মচ্যুত করার অর্থ তার প্রতি ন্যায় বিচার অস্বীকার করা।

৫। মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে, দরকষাকষির জন্য প্রতিনিধিত্বের স্বীকৃতিদানের পদ্ধতি নিরূপণ করা এবং সৌহার্দ্যপূর্ণ শিল্পসম্পর্কে সুনিশ্চিত করার জন্য বিগত ২১-৯-৮৩ তারিখে এই বিধানসভায় দি ট্রেড ইউনিয়নস (ওয়েস্ট বেঙ্গল অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৮৩ গৃহীত হয়। এটা দুর্ভাগ্যের বিষয় যে, এই বিলে এখনও রাষ্ট্রপতির সম্মতি পাওয়া যায় নি। দি ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউটস্ (ওয়েস্ট বেঙ্গল অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৮১ এবং দি ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউটস্ (ওয়েস্ট বেঙ্গল অ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৮৪ রাষ্ট্রপতির সম্মতির জন্য পাঠানো হয়েছিল। সংবিধানের ২০০ নম্বর ধারাসহ ২০১ নং ধারা অনুযায়ী রাষ্ট্রপতির নির্দেশক্রমে উক্ত বিল দুটির অন্তর্ভুক্ত কিছু কিছু বিষয় পুনর্বিবেচনা করে দেখার জন্য বিল দুটি বিধানসভায় ফেরত এসেছে।

৬। ১৯৮৫ সালে ৩৯টি ধর্মঘট ও ১৬৮টি লক-আউটের ঘটনা ঘটেছিল। এর ফলে যথাক্রমে ১,৯৬,৬০০ এবং ১,৫৪,০২,৮৫৮ শ্রম-দিবস নষ্ট হয়। দেখা যাচ্ছে যে, মোট শ্রম-দিবস নষ্টের শতকরা ৯৮.৫ ভাগের জন্য দায়ী হচ্ছে লক-আউট, আর ধর্মঘট শতকরা ১.৫ ভাগের জন্য দায়ী। লক-আউটের তুলনায় স্বল্পসংখ্যক ধর্মঘটের ঘটনা শ্রমিকশ্রেণীর সংগঠিত শক্তি বৃদ্ধি এবং তাদের ন্যায়সঙ্গত দাবি-দাওয়া আদায়ের ব্যাপারে সরকার এবং সালিশি ব্যবস্থা দৃঢ় সমর্থনের ইঙ্গিত বহন করছে। যে সমস্ত প্রতিষ্ঠানে ধর্মঘটের দরুন বেশি সংখ্যক শ্রম-দিবস নষ্ট হয়েছে তাদের মধ্যে উল্লেখযোগ্য হচ্ছে জি আই এস লিঃ (সুতাকল বিভাগ)—চাঁপদানী এবং কৃষ্ণনগর ফ্লাওয়ার মিলস্ (প্রাঃ) লিমিটেড। ২১টি চটকলে লক-আউটের দরুন ৯৯,৫৬,৪০১ শ্রম-দিবস নষ্ট হয়, যার পরিমাণ সার্বিক শ্রম-দিবস নষ্টের শতকরা প্রায় ৬৫ ভাগ। লক-আউটের ক্ষেত্রে অন্যান্য উল্লেখযোগ্য সংস্থাগুলি হচ্ছে মাল পরিবহন শিল্প—কলকাতা, কেশোরাম কটন মিল, সোয়ান মিলস্ লিঃ, সেন্ট্রাল ডুয়ার্স টি গার্ডেন, শ্রীরামপুর তাঁতশিল্প উন্নয়ন সমিতি, ইস্টার্ন ম্যানুফ্যাকচারিং কোম্পানি লিমিটেড, বেঙ্গল পেপার মিলস্, টিটাগড় পেপার মিলস্, উইন্ডো গ্লাস প্রভৃতি। ১৯৮৫ সালে ২১টি ক্লোজারের ঘটনায় ৯৯১ জন শ্রমিক ক্ষতিগ্রস্ত হন। ক্লোজারের আসল চিত্রটি অবশ্য আরও ব্যাপক, কারণ, আনুষ্ঠানিকভাবে ক্লোজার ঘোষণা না করেই অনেক মালিক দীর্ঘ-মেয়াদী লক-আউট অথবা কর্মস্থগিতের পন্থা অবলম্বন করছেন।

৭। শ্রমিকশ্রেণী লাগাতার সংগ্রামের মধ্য দিয়ে যে সমস্ত সুযোগ-সুবিধা অর্জন করেছিল তা একদিকে লক-আউট, ক্লোজার ও ছাঁটাই-এর ফলে সৃষ্ট ক্রমবর্ধমান বেকারত্ব এবং অন্যদিকে নিত্যপ্রয়োজনীয় জিনিসের মূল্যবৃদ্ধির দরুন ক্রমশ ক্ষয়প্রাপ্ত হচ্ছে এবং নাকচ হওয়ার প্রবণতা দেখা দিচ্ছে। এই পরিস্থিতিতে শ্রমিকদের মধ্যে ক্ষোভের সঞ্চার হতে বাধ্য। মালিকদের আত্মরক্ষার স্বার্থে শ্রমিকদের লড়াইয়ে ঠেলে দিয়ে তাদের শক্তিক্ষয় ঘটানোর বাসনাকে চরিতার্থ করতে শ্রমিকশ্রেণী প্রস্তুত নয়। বরং পশ্চিমবঙ্গে সংগঠিত ট্রেড ইউনিয়ন আন্দোলন শ্রমিকশ্রেণীর

কষ্টার্জিত অধিকার ও সুযোগ-সুবিধা বজায় রাখা ও রক্ষা করা এবং একটি যুক্ত মঞ্চে ঐক্যবদ্ধ কর্মসূচী ও প্রতিরোধ আন্দোলন গড়ে তোলার মধ্য দিয়ে সেই অধিকার ও সুযোগ-সুবিধা আরও সম্প্রসারণের জন্য মালিকশ্রেণীর সমস্ত আক্রমণের মোকাবিলা করতে প্রস্তুত। বন্ধ কলকারখানা খোলা, পাটশিল্পের জাতীয়করণ, পাটচাষীর ফসলের ন্যায্যমূল্য ও শিল্পের প্রয়োজনীয় গুরুত্বপূর্ণ কাঁচামালের মাশুল সমানীকরণের দাবিতে ১২ই সেপ্টেম্বর, ১৯৮৫-র শিল্প ধর্মঘট এবং পেট্রোলিয়ামজাত দ্রব্যের ও অন্যান্য অত্যাবশ্যকীয় ও নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের মূল্যবৃদ্ধির প্রতিবাদে ১১ই ফেব্রুয়ারি, ১৯৮৬-র বাংলা বন্ধ রাজ্যব্যাপী বলিষ্ঠ ও স্বতস্ফূর্ত সাড়া জাগায়।

৮.১। বেশ কিছুদিন ধরে পাটশিল্পের নিম্নগামী প্রবণতা সুস্পষ্টভাবে পরিলক্ষিত হচ্ছে। কারখানা ও যন্ত্রপাতির আধুনিকীকরণের জন্য বিনিয়োগের অপ্রতুলতা, বহুমুখী ব্যবহারোপযোগী সামগ্রীর উৎপাদন প্রচেষ্টার ঘাটতি, আর্থিক অব্যবস্থা, ব্যবসায়িক সততার অভাব, জাতীয় ও আন্তর্জাতিক বাজারের সঙ্কোচন এবং কাঁচা পাটের মূল্যের সুস্থিতির অভাবই এর মূল কারণ। বিকল্প রাসায়নিক তন্তুজ-সংক্রান্ত ভারত সরকারের উদার নীতিও যথেষ্ট উদ্বেগের কারণ। কিছু চটকল মালিক নিজেরাই রাসায়নিক তন্তুজের ব্যাগ তৈরির ব্যবস্থা করেছে ও তাদের অন্যান্য কারখানায় উৎপাদিত সামগ্রীর প্যাকিং করার জন্য সেগুলি ব্যবহৃত হচ্ছে। কাঁচা পাটের মূল্যের ঘন ঘন ওঠা-নামা- শুধুমাত্র বিধি-নির্ধারিত ন্যূনতম মূল্য থেকে বঞ্চিত পাট চাষীদের পক্ষেই ক্ষতিকর নয়, পাটশিল্পের ক্ষেত্রেও শেষ পর্যন্ত ক্ষতির কারণ হয়ে দাঁড়ায়।

৮.২। পাটশিল্পে সর্বশেষ সম্পাদিত ত্রিপাক্ষিক চুক্তি অনুসারে মালিকপক্ষের কাছ থেকে চাকুরির নিরাপত্তা বজায় রাখা ও একতরফা ব্যবস্থা গ্রহণ থেকে বিরত থাকার ব্যাপারে যে ইতিবাচক মনোভাব আশা করা হয়েছিল তার কোনো প্রমাণ পাওয়া যাচ্ছে না। ১৯৮৫ সালে আঠারোটি চটকলে মালিকপক্ষ লক-আউট করেছেন। লক-আউটের দায়-দায়িত্ব সম্পূর্ণভাবে কর্তৃপক্ষের উপরই বর্তায়, কেননা শ্রমিকদের কষ্টের বিনিময়ে তারা তাদের সমস্যা থেকে পরিত্রাণ পাওয়ার চেষ্টা করেছিলেন। তারা কাঁচা পাটের স্বল্পতা এবং উচ্চমূল্য লক-আউটের কারণ হিসেবে দেখিয়েছিলেন। অপরপক্ষে সমস্ত কেন্দ্রীয় ট্রেড ইউনিয়ন সংগঠনগুলি বলেছিলেন যে, ফড়েদের ও কিছু সমৃদ্ধিশালী চটকলের কাঁচা পাট মজুতের কারণে ও অন্যান্য চটকলগুলির তা সংগ্রহের দায়িত্বপূর্ণ নীতি না থাকার ফলেই ঐ অবস্থা হয়েছিল। পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী উপস্থিতিতে চটকল মালিকদের ও ইউনিয়নগুলির প্রতিনিধিদের সাথে কেন্দ্রীয় বস্ত্রশিল্প ও সরবরাহ দপ্তরের তৎকালীন মন্ত্রীর ২১-৫-৮৫ তারিখে আহূত এক সভায় এটা স্বীকৃত হয়েছিল যে, কাঁচা পাটের ঘাটতি ছিল খুবই নগণ্য এবং কাঁচা পাটের সরবরাহ বাড়ানো ও দাম কমানোর জন্য বাছাই করা ক্ষেত্রে মজুত উদ্ধারের অভিযান চালাতে হবে। রাজ্য সরকার ও সালিশি ব্যবস্থা চটকলগুলির লক-আউট প্রত্যাহার করাবার বিষয়ে আপ্রাণ প্রচেষ্টা চালিয়েছিলেন। এ পর্যন্ত ১৭টি চটকল পুনরায় খুলেছে এবং ৪টি কারখানায় এখনও লক-আউট চলছে। ৩টি কারখানা স্থায়ীভাবে বন্ধ আছে।

৮.৩। মাননীয় সদস্যগণের স্মরণে আছে যে, ১৯৮৩ সালে চটশিল্পের জাতীয়করণ ও সরকারি ব্যবস্থাপনায় কাঁচা পাটের একচেটিয়া ক্রয়ের দাবি জানিয়ে এই বিধানসভায় সর্বসম্মত একটি প্রস্তাব গৃহীত হয়। মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় বাণিজ্য মন্ত্রীর কাছে বিষয়টি উত্থাপন করেছিলেন।

আমরাও নতুন দিল্লিতে ১৯৮৫ সালের ২৫-২৬ নভেম্বরে অনুষ্ঠিত ভারতীয় শ্রম সম্মেলনসহ বিভিন্ন সভায় এই অভিমত বারবার ব্যক্ত করেছি। আমাদের দৃঢ় বিশ্বাস এই শিল্পকে বাঁচাতে পাট চাষীদের এবং শিল্পে নিযুক্ত শ্রমিকদের স্বার্থরক্ষার জন্য জাতীয়করণই একমাত্র পথ।

৮.৪। উৎপাদন সুস্থিত করার এবং পাটচাষীরা যাতে লাভজনক দাম পান তা সুনিশ্চিত করার জন্য সার্বিক নীতির অভাব আসলে দেশের পূর্বাঞ্চলে অর্থনৈতিক কর্মকান্ডের এক গুরুত্বপূর্ণ অংশের প্রতি কেন্দ্রীয় কর্তৃপক্ষের অবহেলার এক করুণ প্রতিচ্ছবি। গরিব পাটচাষীদের এবং চটকলগুলির মধ্যে সুষম বন্টনের স্বার্থে জুট কর্পোরেশন অব ইন্ডিয়ার কাঁচা পাট ক্রয়ের ক্ষেত্রে একচেটিয়া দায়িত্ব গ্রহণ অত্যাবশ্যক। আমাদের এই প্রস্তাবে সম্মত হতে আমি ভারত সরকারের কাছে আবেদন করছি।

৯। আলোচ্য বছরে দীর্ঘ আলোচনার পর পরিবহন শিল্পে এক দীর্ঘমেয়াদী ত্রিপাক্ষিক চুক্তি সম্পাদিত হয়। আগামী ৩১শে মার্চ, ১৯৮৯ পর্যন্ত এই চুক্তি বলবৎ থাকবে।

১০.১। সুতিবস্ত্র শিল্পে সর্বশেষ শিল্পভিত্তিক চুক্তি সম্পাদিত হয়েছে ১৯৭৯ সালে। চুক্তির শর্তানুযায়ী বেতন কাঠামো সম্পর্কে শ্রমমন্ত্রীর যে সুপারিশ উভয়পক্ষেরই মেনে নেওয়া বাধ্যতামূলক ছিল, মালিকপক্ষ দুর্ভাগ্যবশত তা রূপায়িত করেন নি। ইতিমধ্যে শ্রমিকরা নতুন দাবি-সনদ পেশ করেছেন। মালিকদের অনমনীয় মনোভাবের ফলে এখনও কোনো মীমাংসায় উপনীত হওয়া সম্ভব হয় নি। এখনও পর্যন্ত স্বাভাবিক শিল্প-সম্পর্ক বজায় রাখার ব্যাপারে শ্রমিকরা যথেষ্ট সংযম দেখাচ্ছেন। আশা করি, মালিকপক্ষ এতে যথাযথ সাড়া দেবেন এবং দ্রুত মীমাংসায় উপনীত হওয়ার ব্যাপারে সহযোগিতা করবেন।

১০.২। নতুন বস্ত্রনীতি সম্পর্কে ঐই সুযোগে আমি আমাদের তীব্র আপত্তির কথাটা ব্যক্ত করতে চাই। ভারত সরকারের এতাবৎ অনুসৃত নীতির ফলে সাধারণ মানুষ সস্তা দরে কাপড় পাচ্ছে না। অপরদিকে, এর ফলে সারা দেশে বিপুল সংখ্যক শ্রমিক কর্মচ্যুত হয়েছেন। এছাড়া মাশুল সমানীকরণের নীতি চালু করার ফলে এবং কেন্দ্রীয় সরকারের বৈষম্যমূলক, লাইসেন্স নীতির ফলেও পূর্বাঞ্চলে শিল্পে বন্ধ্যাত্ব দেখা দিয়েছে।

১১। ওয়াগন তৈরির অর্ডারের ঘাটতিকে কেন্দ্র করে এ রাজ্যে ইঞ্জিনিয়ারিং শিল্পের একটা বড় সমস্যা দেখা দিয়েছে। ওয়াগনের জন্য অর্ডার দেওয়ার ক্ষেত্রে পরিস্থিতি আদৌ সন্তোষজনক নয়! এর ফলে ওয়াগন নির্মাণ শিল্পেরই কেবল ক্ষতি হয় নি, ইঞ্জিনিয়ারিং এবং অন্যান্য শিল্পের ক্ষেত্রেও ওর প্রভাব গুরুতর। ওয়াগন শিল্প পুরোপুরি রেলের উপর নির্ভরশীল বলে এবং রেলের পরিকল্পিত চাহিদা মেটাতেই এই শিল্পের কাজকর্মের ছক তৈরি হয় বলে আমাদের দৃঢ় অভিমত এই যে, অ্যাডহক ভিত্তিতে অর্ডার দেওয়ার যে পদ্ধতি বর্তমানে চালু আছে, তার বদলে দীর্ঘ-মেয়াদী পরিকল্পনার ভিত্তিতেই তা দেওয়া উচিত।

১২। বোনাসের ব্যাপারে আমরা আপসে বিরোধ নিষ্পত্তিতে বিশ্বাসী, যৌথ দরকষাকষির পক্ষপাতী। আমরা আনন্দিত যে বেশির ভাগ ক্ষেত্রেই বোনাস-সংক্রান্ত বিরোধের নিষ্পত্তি ঘটেছে দ্বিপাক্ষিক আলোচনার ভিত্তিতে এবং যেসব বিরোধের ক্ষেত্রে রাজ্য সরকারকে মীমাংসা করতে হয়েছে সেগুলির সংখ্যা ১৯৮৩ সালের ৬৮০ থেকে কমে ১৯৮৫-তে ৩৫৬-য় দাঁড়িয়েছে। পেমেন্ট অব্ বোনাস অ্যাক্টের যে সংশোধনীর ফলে বোনাস পাওয়ার যোগ্যতা ও পরিমাণ

নির্ধারণের জন্য বেতন ও মজুরির উর্ধ্বসীমা বাড়ানো হয়েছে তাকে আমরা স্বাগত জানাই। অবশ্য আমি এটাও মনে করি যে, দ্রব্যমূল্য ক্রমাগত বাড়তে থাকায় ন্যূনতম বোনাসের পরিমাণ ৮.৩৩ শতাংশ থেকে বাড়িয়ে অন্তত ১০ শতাংশ করা এবং ২০ শতাংশের উর্ধ্বসীমা তুলে দেওয়া উচিত।

১৩.১। নানা ঐতিহাসিক কারণে শিল্পে রুগ্নতার সমস্যাটি এ রাজ্যে এক গুরুতর আকার ধারণ করেছে। এর ফলে বিপুল সংখ্যক শিল্প-শ্রমিক বেকার হয়ে পড়েছেন। সমস্যাটির গভীরতা নিম্নলিখিত পরিসংখ্যান থেকেই বোঝা যাবে—গত জুন, ১৯৮৫-তে ভারতের শিল্প পুনর্গঠন ব্যাঙ্ক যে ২০৫টি সংস্থাকে পুনরুজ্জীবিত করার উদ্দেশ্যে সহায়তা করেছিল, সেগুলির মধ্যে ১১৬টিই এ রাজ্যে অবস্থিত। এই ১১৬টি সংস্থার মধ্যে উক্ত সংস্থার দাবি অনুযায়ী মাত্র ৩৭টিকে তারা পুনরুজ্জীবিত করতে সক্ষম হয়েছেন। এ রাজ্যে অবস্থিত ২৫টি সংস্থার পরিচালনভার শিল্প (উন্নয়ন ও নিয়ন্ত্রণ) আইন [Industrial (Development & Regulation) Act.] বলে গ্রহণ করা হয়েছে। এগুলির মধ্যে তিনটি সংস্থাকে পরে কেন্দ্রীয় সরকার ডিনোটিফায়েড্ বলে ঘোষণা করেছেন। আমাদের আশঙ্কা যে, কেন্দ্রীয় সরকার শিল্পটি অলাভজনক এই অজুহাতে অন্য ক্ষেত্রেও ডিনোটিফায়েড্ ঘোষণা করতে পারেন। তাছাড়া কিছু কিছু ক্ষেত্রে ব্যাঙ্ক ও অর্থ সংস্থাগুলি ঐ একই যুক্তি দেখিয়ে রুগ্ন সংস্থাগুলিকে অগ্রিম দেওয়া স্থগিত রেখেছে। কোন্ কোন্ ক্ষেত্রে লিকুইডেশনের ব্যবস্থা গ্রহণ শুরু হয়েছে।

১৩.২। কিছু কিছু রাষ্ট্রায়ত্ত সংস্থা এবং কেন্দ্রীয় সরকার পরিচালনাধীন সংস্থাগুলিরও কাজের খতিয়ান বাঞ্ছিত লক্ষ্যে অনেক ক্ষেত্রেই পৌঁছুতে পারে নি। দুর্গাপুর ইস্পাত কারখানা সম্প্রসারণের জন্য সত্যিকারের কোনো ব্যবস্থা আজও নেওয়া হয়নি। পশ্চিমবঙ্গের বহু রাষ্ট্রায়ত্ত সংস্থা আজ কাঁচামাল ও কার্যকর মূলধনের ঘাটতি আধুনিকীকরণ ও সম্প্রসারণের উদ্দেশ্যে পরিকল্পনার অভাব, অদক্ষ পরিচালন ব্যবস্থা ইত্যাদি সমস্যায় জর্জরিত। এ প্রসঙ্গে টায়ার কর্পোরেশন অব ইন্ডিয়া ও সাইকেল কর্পোরেশন অব ইন্ডিয়ার নাম উল্লেখ করা যেতে পারে। বার্ণ স্ট্যান্ডার্ড অ্যান্ড কোম্পানির দুর্গাপুর ও রাণিগঞ্জস্থিত দুটি রিফ্র্যাক্টরি ইউনিট লাভ হচ্ছে না এই অজুহাতে বন্ধ করে দেওয়ার জন্য বহুদিন ধরে চেষ্টা চলছে। সরকারি ক্ষেত্রের সংস্থা যদি উন্নয়নের জন্য সময়মতো বিনিয়োগ না করে বন্ধ করে দিতে যায়, তবে শিল্প পরিস্থিতির উপর তার গুরুতর প্রভাব পড়তে বাধ্য। আমাদের দৃঢ় অভিমত যে, রুগ্ন শিল্পগুলিতে নিযুক্ত বিপুল সংখ্যক শ্রমিকের স্বার্থে ঐ সব সংস্থাকে পুনরুজ্জীবিত করার জন্য ভারত সরকার এবং কেন্দ্রীয় অর্থসংস্থাগুলির বাস্তবসম্মত পরিকল্পনা রচনা করা উচিত।

১৪.১। শ্রম দপ্তর কারখানাগুলিতে নিরাপত্তা ও স্বাস্থ্যের উন্নতিকল্পে ব্যবস্থা গ্রহণের উপায়গুলিকে শক্তিশালী করছেন। ফ্যাক্টরিজ ডাইরেক্টরেট একটি রাসায়নিক শাখা খোলার ব্যবস্থা গ্রহণ করেছেন। সেটি পরিচালনা করবেন কেমিক্যাল ইঞ্জিনিয়াররা। আরও মেডিক্যাল ইনস্পেক্টর অব ফ্যাক্টরিজ নিয়োগ করে এই ডাইরেক্টরেটের ইন্ডাস্ট্রিয়াল হাইজিন শাখারও শক্তিবৃদ্ধি করা হবে। বয়লার ডাইরেক্টরেটের একটি শাখার কার্যালয় ফারাক্কার কাছে খোলা হয়েছে। এর ফলে ওখানকার সুপার থার্মাল পাওয়ার প্ল্যান্ট পরিদর্শন করার সুবিধা হবে। উত্তরবঙ্গে যে সব বয়লার আছে সেগুলিও এই কার্যালয় থেকে পরিদর্শন করা হবে।

১৪.২। ভূপাল দুর্ঘটনার অব্যবহিত পরেই রাসায়নিক ও অন্যান্য বিপজ্জনক শিল্প তদন্ত করে দেখার উদ্দেশ্যে রাজ্য ও কেন্দ্রীয় সরকারের বিভিন্ন প্রতিনিধিদের নিয়ে একটি টাস্ক ফোর্স গঠন করা হয়। এর বিচার্য বিষয়ের মধ্যে ছিল বিপজ্জনক শিল্প চিহ্নিত করা। সেই শিল্পে কর্মরত শ্রমিক এবং শিল্প সন্নিহিত অঞ্চলের অধিবাসীদের স্বাস্থ্য ও নিরাপত্তার ক্ষেত্রে কি কি ধরনের বিপদ দেখা দেয় তা নির্দিষ্ট করা এবং কাজের সার্বিক নিরাপত্তা ব্যবস্থার উন্নতির জন্য সুপারিশ করা। টাস্ক ফোর্স ২৮টি রাসায়নিক ও অন্যান্য বিপজ্জনক শিল্পের তদন্ত করেছেন, এরা শীঘ্রই এদের সুপারিশ পেশ করবেন। ভারত সরকার উদ্ভাবিত 'সেফটি অ্যান্ড হেল্‌থ অ্যাক্সিডেন্ট রিডাকশন অ্যাকশন প্ল্যান্ট' (সাহারা) সমন্বিত একটি আদর্শ পরিকল্প শিল্প সংস্থাগুলির কাছে পাঠানো হয়েছে। শিল্পে নিরাপত্তা ব্যবস্থা গড়ে তোলার কাজে এদের সাহায্য করার উদ্দেশ্যেই এটা করা হয়েছে।

১৪.৩। শারীরিক আঘাত, বিষক্রিয়া বা রোগ ইত্যাদি থেকে শ্রমিকদের রক্ষা করার আর একটি পদক্ষেপ হিসেবে ওয়েস্ট বেঙ্গল ফ্যাক্টরিজ রুল্‌স-এর তপসিলগুলিতে কতকগুলি বিষয় সংযোজনের সুপারিশ করা হয়। এসব বিষয়ের মধ্যে আছে জলের তড়িৎ বিশ্লেষণের ফলে উদ্ভূত হাইড্রোজেন ও অক্সিজেনের সংক্ষেপণসাধ্যতা, দ্রাবক নিষ্কাশন শিল্পে উদ্ভিজ্জ ও প্রাণীজ উৎস থেকে তেল ও চর্বি নিষ্কাশন প্রক্রিয়া, ম্যাঙ্গানিজ বা তার যৌগিকগুলির উৎপাদন বা ব্যবস্থার বিপজ্জনক কীটনাশকগুলির উৎপাদন বা ব্যবহার, কারসিনোজেনিক ডাই ইন্টারমিডিয়েটগুলির উৎপাদন বা ব্যবহার, অ্যাসবেস্টজের কোনো জিনিস উৎপাদন এবং অ্যাসবেস্টজ ব্যবহৃত হয় এমন যে কোনো উৎপাদন প্রক্রিয়া ও কাজে নিরাপত্তার বিশদ ব্যবস্থা এই তপসিলগুলিতে দেওয়া হয়েছে। শ্রমিকদের স্বাস্থ্য ও নিরাপত্তাবিষয়ক নিয়মাবলী শ্রম দপ্তর সর্বদাই সমীক্ষা করে চলেছেন।

১৪.৪। ১৮-৯-৮৩ তারিখে চা-বাগিচা শিল্পে সম্পাদিত ত্রিপাক্ষিক চুক্তির শর্তানুযায়ী কাজের সঙ্গে সম্পর্কিত শারীরিক বিপদের দিকে লক্ষ্য রেখে কীটনাশক ঔষধ ছড়ানোর কাজে নিযুক্ত শ্রমিকদের কাজের অবস্থা পরীক্ষা করে দেখার জন্য একটি বিশেষজ্ঞ কমিটি গঠন করা হয়েছে। এই কমিটির সুপারিশ অনুযায়ী উক্ত ত্রিপাক্ষিক চুক্তিতে কিছু নিয়মাবলী লিপিবদ্ধ করা হয়েছে। চা শ্রমিক আইনের বিভিন্ন ধারাগুলি কি পরিমাণে কার্যকর করা হয়েছে তা পর্যালোচনা করার জন্য সরকার একটি ত্রিপাক্ষিক কমিটি গঠন করার সিদ্ধান্ত নিয়েছেন।

১৪.৫। রাণিগঞ্জ শহরসহ কয়লা খনি এলাকার একটি বিস্তীর্ণ অঞ্চলে ধ্বস নামার ফলে ঐ অঞ্চলের অধিবাসীদের জীবন ও সম্পত্তির চরম বিপদের আশঙ্কা দেখা দিয়েছে। তাদের নিরাপত্তা সুনিশ্চিত করার জন্য ভারত সরকারের দ্বারা একটি পূর্ণাঙ্গ পরিকল্পনা গ্রহণ করা একান্তই জরুরি হয়ে উঠেছে।

১৫.১। পশ্চিমবঙ্গ দোকান ও সংস্থা আইন, ১৯৬৩ (West Bengal Shop & Establishment Act. 1963)-তে বর্ণিত যে সব দোকান পুরসভাগুলির এলাকাধীন তাতে নিযুক্ত কর্মচারিদের ন্যূনতম মজুরি আলোচ্য বছরে ধার্য করা হয়েছে। কলকাতার মহামান্য হাইকোর্ট অবশ্য বেশ কিছু দরখাস্তকারীর ক্ষেত্রে সংশ্লিষ্ট আদেশনামা (নোটিফিকেশন) কার্যকর করা থেকে বিরত থাকার স্থগিতাদেশ (ইনজাংশন) জারি করেছেন। তামাক গুদামে ও হস্তচালিত

তাঁত শিল্পে নিযুক্ত শ্রমিক-কর্মচারিদেরও তপসিলভুক্ত করা হয়েছে কারণ সরকার এদের জন্যও ন্যূনতম মজুরি ধার্য করতে চান। গুদামে নিযুক্ত শ্রমিক, চার্টার্ড এবং কস্ট-অ্যাকাউন্ট্যান্টস, অডিটর্স, ট্যাক্স কনসালট্যান্টস্ এবং কনসালটেন্সি ও অ্যাডভাইসারি কাজে নিযুক্ত অন্যান্য কোম্পানি ও প্রতিষ্ঠানসমূহে কর্মরত শ্রমিকদের ন্যূনতম মজুরি তপসিলভুক্ত করার ইচ্ছা প্রকাশ করে সরকার নোটিফিকেশন জারি করেছেন।

১৫.২। এটা অবশ্য দুঃখের বিষয় যে, বহুক্ষেত্রে মালিকেরা আইনের সুযোগ নিয়ে কর্মচারিদের ন্যূনতম মজুরি প্রদান থেকে বিরত থাকছেন। যদিও যে সমস্ত ক্ষেত্রে কৃষি মজুরসহ শ্রমিকরা কার্যকরিভাবে সঙ্ঘবদ্ধ হতে পেরেছেন এবং নিজেদের অধিকার প্রতিষ্ঠা করতে পেরেছেন সে সব ক্ষেত্রে বলবৎকারী ব্যবস্থা অনেক বেশি সাফল্যের সঙ্গে এই আইন প্রয়োগ করতে সক্ষম হয়েছেন।

১৫.৩। দেশব্যাপী বিড়ি শ্রমিকদের দুরবস্থার পরিপ্রেক্ষিতে কেন্দ্রীয় সরকার একটি বিড়ি শ্রমিক কল্যাণ তহবিল (Beedi Workers' Welfare Fund) গড়ে তুলেছেন। এই তহবিলের কাজ যাতে সঠিকভাবে হয়, সেই উদ্দেশ্যে আমরা পশ্চিমবঙ্গে ওয়েলফেয়ার কমিশনারে একটি দপ্তর খোলার জন্য অনুরোধ করেছিলাম। অবশেষে কেন্দ্রীয় সরকার এই প্রস্তাবে সম্মত হয়েছেন। বিড়ি শ্রমিকদের জন্য কল্যাণমূলক ব্যবস্থা সম্প্রসারণের ক্ষেত্রে একটি কঠিন অন্তরায় হল শ্রমিকদের পরিচয়পত্র দানে মালিকদের অনীহা। বিড়ি শ্রমিক কল্যাণ তহবিলের রাজ্য উপদেষ্টা কমিটি কেন্দ্রীয় শ্রম মন্ত্রকের কাছে পরিচয়পত্র দানের ক্ষমতা পঞ্চায়েত ও পুরসভাগুলির উপর ন্যস্ত করার সুপারিশ করেছেন।

১৬। শ্রম-সংক্রান্ত যাবতীয় বিষয়ের মধ্যে শিশু শ্রমিকদের সমস্যাটি সম্ভবত অধিকতর জটিল। শিশু শ্রমিকদের নিয়োগের প্রথা ও অপব্যবহার বর্তমান আর্থ-সামাজিক অবস্থা সঙ্গে সম্পর্কিত এবং তা থেকে বিচ্ছিন্ন করে এই সমস্যার কথা ভাবা যায় না। শিশু শ্রমিকদের অবস্থা পর্যলোচনার জন্য কেন্দ্রীয় সরকার শ্রমমন্ত্রীদের নিয়ে একটি গ্রুপ গঠন করে। আমিও ঐ গ্রুপের একজন সদস্য ছিলাম। এই গ্রুপটি পরিদর্শন করে শিবকাশী, বারানসী এবং উত্তরবঙ্গের কয়েকটি চা-বাগান যেখানে বহুসংখ্যক শিশু শ্রমিক কাজে নিয়োজিত আছে। সভাপতির পদত্যাগজনিত পরিস্থিতিতে এই গ্রুপ বেশ কিছু গুরুত্বপূর্ণ পর্যবেক্ষণ সত্ত্বেও চূড়ান্ত সিদ্ধান্ত গ্রহণ করতে পারেন নি। শিশু শ্রমিকদের নিয়োগ-সংক্রান্ত প্রশ্ন পরবর্তীকালে ভারতীয় শ্রম সম্মেলনসহ কেন্দ্রের বিভিন্ন ফোরামে আলোচিত হয়েছে। দুর্ভাগ্যবশত সারা দেশে এইভাবে বিষয়টি বিশেষভাবে আলোচিত হওয়া সত্ত্বেও বাস্তব পদক্ষেপ নেওয়া হয় নি। এই কারণে শিশু শ্রমিক-সংক্রান্ত বিভিন্ন আইনগুলি কঠোরভাবে প্রয়োগ ও বর্তমান আইনের কাঠামোর মধ্যে শোষণের মাত্রা হ্রাস করাই আমাদের প্রচেষ্টা।

১৭। শ্রমিকদের স্বার্থে বর্তমান শ্রম আইনগুলি সংশোধনের পরামর্শ দেওয়ার জন্য এবং অসংগঠিত শিল্পের শ্রমিকদের কাজের শোচনীয় অবস্থার উন্নতিকল্পে নতুন আইন প্রণয়নের প্রচেষ্টা নেওয়া হচ্ছে।

১৮.১। কর্মচারী রাজ্যবিমা প্রকল্পের আওতাভুক্ত কর্মচারিদের চিকিৎসা ব্যবস্থার বন্দোবস্ত করার দায়-দায়িত্ব রাজ্য সরকারের। প্রকল্পের শুরু থেকেই বিশেষজ্ঞ ডাক্তার ও সেবিকার অভাব বিমাকৃত কর্মী ও তাদের পরিবারবর্গকে চিকিৎসা ব্যবস্থার পূর্ণ সুযোগ-সুবিধা দানের

ব্যাপারে এক বড় সমস্যা হয়ে দাঁড়িয়েছে। পাব্লিক সার্ভিস কমিশন কর্তৃক নিয়োগের মাধ্যমে এবং জেনারেল ডিউটি মেডিক্যাল অফিসারদের চিকিৎসাশাস্ত্রের বিভিন্ন শাখায় স্নাতকোত্তর প্রশিক্ষণের ব্যবস্থা করে বিশেষজ্ঞ চিকিৎসকদের অভাব বহুলাংশে দূর করা সম্ভব হয়েছে। ১৯৮৫ সালে মানিকতলায় সেবিকাদের জন্য একটি প্রশিক্ষণকেন্দ্র খোলা হয়েছে। ই-এস-আই সংস্থাসমূহে সেবিকার অভাব পূরণে এটা সহায়ক হবে।

১৮.২। ৩১-৩-৮৫ তারিখ পর্যন্ত এই প্রকল্পের আওতাভুক্ত কর্মচারীর মোট সংখ্যা ছিল ১০,৬০,০০০। বিমাকৃত ব্যক্তিবর্গের পারিবারিক এককের সংখ্যা ছিল ১২,৭৫,০০০। পশ্চিমবঙ্গে এই প্রকল্পের আওতাভুক্ত উপকৃতদের মোট সংখ্যা আনুমানিক ৫১,০০,০০০। ৩,১৮০টি শয্যাবিশিষ্ট ১২টি ই-এস-আই হাসপাতাল, ২১টি সার্ভিস ডিসপেন্সারি ৫০টি রাজ্যবিমা ঔষধালয় ও ১,৬৩২ জন ইনসিওরেন্স মেডিক্যাল প্র্যাকটিশনারের মাধ্যমে চিকিৎসা-সংক্রান্ত সুবিধাদি দেওয়া হয়ে থাকে। মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে, এই সকল সুযোগ-সুবিধা যথেষ্ট নয়। স্থানাভাবের দরুন অ্যাডমিনিস্ট্রেটিভ মেডিক্যাল অফিসারের (এ-এম-ও) অফিসে বিকেন্দ্রীকরণ এবং অধিক সংখ্যায় সার্ভিস ডিসপেন্সারি এবং রাজ্যবিমা ঔষধালয় খোলা সম্ভব হয় নি।

১৮.৩। ১৯৮৫ সালে ভারত সরকার কর্মচারী রাজ্যবিমা আইনের ক্ষেত্রে কয়েকটি গুরুত্বপূর্ণ সংশোধনীর প্রণয়ন করেছেন। এর ফলে যে সমস্ত কর্মচারী এক হাজার টাকা থেকে ষোল শ টাকা পর্যন্ত মাসিক বেতন পান তাদেরকে এই আইনের আওতায় আনা হয়েছে। বিমাকৃত শ্রমিক এবং মালিকদের দেয় চাঁদার হার অনেকটা বাড়ানো হয়েছে। অনুমান হচ্ছে যে, এই সংশোধনীর ফলে প্রকল্পভুক্ত কর্মচারিরা সংখ্যা দেড় লক্ষেরও বেশি বেড়েছে। এর ফলে রাজ্য সরকারের ঘাড়ে যে অতিরিক্ত বোঝা চাপানো হয়েছে তা পালন করবার জন্য পূর্ব প্রস্তুতির যথেষ্ট সময় না দিয়েই ভারত সরকার কর্তৃক সংশোধনীগুলি কার্যকর করা হয়েছে। চিকিৎসা ব্যবস্থার ব্যাপারে আনুপাতিক হারে সুযোগ-সুবিধা না বাড়িয়ে কর্মচারিদের ওপর এই অতিরিক্ত আর্থিক দায় চাপানোর দরুন কেন্দ্রীয় ট্রেড ইউনিয়নগুলি তাদের ক্ষোভ প্রকাশ করেছেন। যে সব সংস্থায় ক্লোজার, লক-আউট ইত্যাদি চলছে কিংবা যেখানে মালিকপক্ষ আইনানুযায়ী তাদের প্রদেয় অর্থ জমা দেন নি, সেই সমস্ত সংস্থার বিমাকৃত শ্রমিকদের চিকিৎসাগত সুযোগ-সুবিধা পাওয়ার ব্যাপারে পদ্ধতিগত ব্যবস্থাদি সহজ করার জন্যও ট্রেড ইউনিয়নগুলি বারবার আবেদন করে আসছেন। দুর্ভাগ্যবশত, বিভিন্ন ফোরামে রাজ্য সরকার কর্তৃক পুনঃপুনঃ আবেদন করা সত্ত্বেও পদ্ধতিগত ব্যাপারাদি সহজতর করা হয়নি।

১৮.৪। ট্রেড ইউনিয়নগুলির সঙ্গে আমি এবিষয়ে একমত যে কর্মচারী রাজ্যবিমা প্রকল্পে অনেক অসঙ্গতি রয়েছে এবং বিমাকৃত শ্রমিক-কর্মচারিদের ক্ষোভের যথার্থ কারণ রয়েছে। মাননীয় সদস্যগণকে আমি এ ব্যাপারে নিশ্চিত করতে পারি যে শ্রমিক-কর্মচারিদের ক্ষোভের কারণগুলি নিরসনের জন্য সম্ভাব্য সকল রকম ব্যবস্থা দ্রুততার সঙ্গে গ্রহণ করা হবে। ১৯৮৫ সালে নিম্নলিখিত সুযোগ-সুবিধাগুলি প্রদানের ব্যবস্থা করা হয়েছেঃ

(ক) নদীয়া জেলা, উত্তর চব্বিশ পরগনা জেলার কিছু কিছু অংশ এবং কলকাতায় প্রায় ১,৩৫,০০০ কর্মচারীকে পূর্ণ চিকিৎসার সুযোগের মধ্যে

আনয়ন ;

(খ) মানিকতলা, কল্যাণী, উলুবেড়িয়া, বালটিকুরী হাসপাতালগুলির প্রত্যেকটিতে ২০টি করে প্রসূতি-শয্যার ব্যবস্থা করা ;

(গ) কল্যাণী, উলুবেড়িয়া, বেলুড়, কামারহাটি এবং বালটিকুরী হাসপাতালগুতে জেনারেটরের ব্যবস্থা।

১৮.৫। নিম্নলিখিত প্রকল্পগুলি প্রস্তুতির পথেঃ

(১) ঠাকুরপুকুরে তিনশত শয্যাবিশিষ্ট হাসপাতাল নির্মাণ ;

(২) মানিকতলা হাসপাতালে আরও ২০০টি শয্যার ব্যবস্থা ;

(৩) বালুটিকুরীতে অতিরিক্ত ১০০টি শয্যার ব্যবস্থা ;

(৪) কামারহাটিতে আরও ১৫০টি শয্যার ব্যবস্থা ;

(৫) মানিকতলায় একটি ব্লাড ব্যাঙ্ক স্থাপন করা।

যত শীঘ্র সম্ভব শ্যামনগরে একটি হাসপাতাল নির্মাণ এবং হলদিয়া, দুর্গাপুর ও শিলিগুড়িতে কর্মচারী রাজ্যবিমা প্রকল্প সম্প্রসারিত করার প্রস্তাবও আমাদের রয়েছে।

১৮.৬। উপরোক্ত সুযোগ-সুবিধা সম্প্রসারণসহ আরও কয়েকটি সার্ভিস ডিসপেন্সারি ও রাজ্যবিমা ঔষধালয় খোলার ব্যবস্থা করে আমি আশা করছি, পশ্চিমবঙ্গে শ্রমিকশ্রেণীর চিকিৎসার জন্য উন্নততর এবং অধিকতর সুযোগ-সুবিধা এনে দিতে পারব। চিকিৎসা প্রকল্পের উন্নতিবিধানে আমি মাননীয় সদস্যদের এবং ট্রেড ইউনিয়নগুলির সহযোগিতা এবং মূল্যবান পরামর্শ কামনা করি।

১৯.১। বছরের পর বছর ধরে বেকার সমস্যা পশ্চিমবঙ্গসহ সমগ্র দেশে এক ভয়াবহ রূপ পরিগ্রহ করেছে। উপযুক্ত যোগ্যতাসম্পন্ন বেকার ব্যক্তি যাতে চাকুরির ব্যাপারে সুযোগ পেতে পারে সেই উদ্দেশ্যে পশ্চিমবঙ্গের প্রতিটি মহকুমায় কর্ম-বিনিয়োগ কেন্দ্র খোলা হয়েছে। তফশিলি জাতি/উপজাতি অথবা সংখ্যালঘু সম্প্রদায়ভুক্ত ব্যক্তিগণ এবং যারা সুন্দরবনের ন্যায় দূরবর্তী অঞ্চলে বাস করেন সেই সমস্ত কর্মপ্রার্থীদের নাম নিবন্ধীভুক্তির জন্য কর্ম-নিয়োগ কৃত্যক বিশেষ ব্যবস্থা গ্রহণ করেছেন। মাননীয় সদস্যগণ জেনে খুশি হবেন যে, পুরুলিয়া জেলার রঘুনাথপুর এবং মালদহ জেলার চাঁচলে দুটি কর্ম-বিনিয়োগ কেন্দ্র খোলার ব্যাপারে সরকারি অনুমোদন দেওয়া হয়েছে। প্রার্থীদের কাছে কর্ম-বিনিয়োগ কেন্দ্রের সহজলভ্যতা এবং নিবন্ধীকরণ ও নিয়োগের ব্যাপারে সরকার কর্তৃক অনুসৃত নীতির ফলে এ রাজ্যে নথিভুক্ত বেকারের সংখ্যা ৪০ লক্ষের কাছাকাছি পৌছেছে, যেখানে সমগ্র দেশে নথিভুক্ত বেকারের সংখ্যা ২ কোটি ৫০ লক্ষ। অবশ্য, যে-সমস্ত ব্যক্তি চাকুরি পেয়েছেন অথচ তাদের নিয়োগকর্তারা ঐ সমস্ত চাকুরিপ্রাপ্ত ব্যক্তির কার্ড কর্ম-বিনিয়োগ কেন্দ্রে জমা দেন নি তাদের সংখ্যাও

উপরোক্ত হিসাবের মধ্যে থাকা সম্ভব। বাতিল হয়ে গেছে এমন কার্ডগুলিকে খারিজ করবার জন্য বিশেষ ব্যবস্থা নেওয়া হয়েছে।

১৯.২। একথা বলার অপেক্ষা রাখে না, যে, কর্ম-বিনিয়োগ কেন্দ্রে নথিভুক্ত বেকারের তুলনায় চাকুরির সুযোগ একান্তই সীমিত। ১৯৮৫ সালে এ রাজ্যে কর্ম-বিনিয়োগ কেন্দ্রের মারফৎ মাত্র ১৩ হাজার কর্মপ্রার্থীকে চাকুরি দেওয়া সম্ভব হয়েছে। এর পরিপ্রেক্ষিতে উল্লেখ করা যেতে পারে যে, রাজ্য সরকার স্বনিযুক্ত প্রকল্পে অধিক গুরুত্ব আরোপ করেছেন।

১৯.৩। মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে, ভারতীয় সংবিধানের ৪১নং ধারায় উল্লেখিত নির্দেশাত্মক নীতি অনুযায়ী রাজ্য সরকার ১৯৭৮ সালের ১লা এপ্রিল থেকে এ রাজ্যে বেকার ভাতা প্রকল্প চালু করেন। কেন্দ্রীয় সরকার এই প্রকল্প বাবদ ব্যয়নির্বাহের কোনো অংশ বহনে অস্বীকৃতি জানিয়েছেন। গুরুতর আর্থিক অসুবিধা সত্ত্বেও রাজ্য সরকার কিছুটা সংশোধিত আকারে এই প্রকল্প এখনও চালু রেখেছেন যাতে রাজ্যের বেকার যুবকদের একটা অংশকে কিছু অর্থিক সাহায্য দেওয়া সম্ভব হয়।

১৯.৪। ১৯৮৫-৮৬ আর্থিক বছরের মাঝামাঝি সময় থেকে শ্রম দপ্তর কলকাতা, চব্বিশ পরগনা ও হাওড়া জেলায় এবং অন্যান্য জেলার সদর দপ্তর নথিভুক্ত বেকারদের জন্য স্বনিযুক্তি প্রকল্প চালু করেছেন। ২৫,০০০ টাকা পর্যন্ত প্রকল্পগুলিতে আর্থিক সহায়তা দানের ব্যবস্থা করা হয়েছে। শুরুতে মোট প্রকল্প ব্যয়ের শতকরা ১০ ভাগ অর্থ রাজ্য সরকার অনুদান হিসাবে এবং বাকি টাকা প্রকল্পে অংশগ্রহণকারী বাণিজ্যিক ঋণ হিসাবে মঞ্জুর করেন। অধিকতর সংখ্যক বেকার যুবকদের এই প্রকল্পের আওতায় আনার জন্য যোগ্যতার মাপকাঠি ও অন্যান্য শর্তগুলি কিছুটা শিথিল করা হয়েছে। বর্তমানে সরকারি অনুদানের পরিমাণ মোট প্রকল্প ব্যয়ের শতকরা ২৫ ভাগ পর্যন্ত বৃদ্ধি করা হয়েছে। যে সমস্ত বেকার যুকবের বয়স ১৮ থেকে ৪০ বছরের মধ্যে এবং যাদের নাম পশ্চিমবঙ্গর কোনো কর্ম-বিনিয়োগ কেন্দ্রে অন্যূন এক বছর আগে নথিভুক্ত হয়েছে এবং যাদের পারিবারিক মাসিক আয় অনধিক এক হাজার টাকা তারা এই প্রকল্পের জন্য নাম নথিভুক্ত করতে পারেন। তফশিলি জাতি/উপজাতি এবং প্রতিবন্ধীদের জন্য এইসব শর্তাবলী কিছুটা শিথিল করা হয়েছে। এই প্রকল্পে অংশগ্রহণকারী ব্যাঙ্কগুলি ১৯৮৬ সালের ১লা এপ্রিল থেকে সমগ্র রাজ্যে এই প্রকল্প সম্প্রসারিত করার ব্যাপারে আমাদের প্রস্তাবে সম্মত হয়েছেন। অংশগ্রহণকারী ব্যাঙ্ক, জেলা-শাসক, জেলা-পরিষদ অথবা সংশ্লিষ্ট পৌরসভা—এদের একজন করে প্রতিনিধিসহ নির্দিষ্ট অঞ্চলের এমপ্লয়মেন্ট অফিসারকে নিয়ে গঠিত কমিটির মাধ্যমে এই প্রকল্পের প্রার্থীদের যোগ্যতা বিবেচনা করা হবে। কি ধরনের প্রকল্প উপযোগী ও লাভজনক হবে সে-সম্পর্কে এই কমিটি প্রার্থীদের পরামর্শ দেবেন।

১৯.৫। শ্রম দপ্তর আই টি আই থেকে যারা কারিগরি অভিজ্ঞানপত্র লাভ করেছেন, তাদের জন্য স্বনির্ভর কর্মোদ্যোগের (Entrepreneurial Development) সুযোগ সৃষ্টি করার

প্রকল্প চালু করেছেন। নির্বাচিত প্রার্থীদের তাদের কারিগরি যোগ্যতা এবং পরিচালন-দক্ষতা অর্জন করার জন্য ১২ সপ্তাহের একটি পাঠক্রমে অংশগ্রহণ করতে হবে। এই পাঠক্রম যারা সাফল্যের সঙ্গে উত্তীর্ণ হবেন তাদের নাম স্বনিযুক্তি প্রকল্পের অন্তর্ভুক্ত করার জন্য বাণিজ্যিক ব্যাঙ্কগুলির নিকট কর্ম-বিনিয়োগ কেন্দ্র থেকে পাঠানো হবে। উক্ত প্রকল্পে সি এম ডি এ এলাকায় যে-সব যোগ্য প্রার্থী কোনো ব্যবসা বা ছোট শিল্প-প্রতিষ্ঠান স্থাপন করতে চান তাদের জন্য গড়িয়াহাট আই টি আই-এ প্রাথমিক পর্যায়ে একটি শিক্ষণকেন্দ্র খোলা হয়েছে।

২০। আমি নিশ্চিত যে মাননীয় সদস্যগণ এ কথা জেনে খুশি হবেন, তথ্য ও সংস্কৃতি দপ্তরের সহযোগিতায় উপযুক্ত মর্যাদা সহকারে আমরা এই বছরে মে দিবস শতবার্ষিকী উদ্‌যাপনের ব্যবস্থা গ্রহণ করেছি।

২১। মহাশয়, অবশেষে আমি কেন্দ্রীয় সরকারের অর্থনৈতিক নীতির ফলে অত্যাবশ্যকীয় পণ্যের নজিরবিহীন মূল্যবৃদ্ধি থেকে সৃষ্ট ভয়াবহ পরিস্থিতির প্রতি মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করতে চাই। শ্রমিকশ্রেণী ও জনসাধারণের অন্যান্য অংশকে এক সর্বনাশের কিনারায় ঠেলে দেওয়া হয়েছে। শ্রমিকশ্রেণী তার কষ্টার্জিত মজুরি বৃদ্ধি ও অন্যান্য অর্থনৈতিক সুবিধার প্রকৃত ফল ভোগ করতে পারছেন না। কারণ নিরবচ্ছিন্ন মুদ্রাস্ফীতি ও ঊর্ধ্বমুখী দ্রব্যমূল্য এই সব কিছুকে অর্থহীন করে দিচ্ছে। শোষণ ও প্রতিক্রিয়ার শক্তিসমূহ সারাদেশে যে তীব্র অর্থনৈতিক সঙ্কট দেখা দিয়েছে তার বোঝা শ্রমিকশ্রেণীর কাঁধে চাপিয়ে দেওয়ার প্রয়াস চালাচ্ছে। কঠোর সংগ্রামের মধ্য দিয়ে অর্জিত শ্রমিকশ্রেণীর অধিকার ও সুযোগ-সুবিধাগুলিকে কায়েমী স্বার্থের অপকৌশলের হাত থেকে প্রতিনিয়ত রক্ষা করতে হবে।

পূর্বতন শ্রমমন্ত্রী শ্রীকৃষ্ণপদ ঘোষ তার গত বছরের বাজেট ভাষণে ট্রেড ইউনিয়ন সংগঠনগুলিকে ঐক্যবদ্ধভাবে এই পরিস্থিতি মোকাবিলার জন্য এগিয়ে আসার আহ্বান জানিয়েছিলেন। আমরা আনন্দের সাথে লক্ষ্য করছি যে ট্রেড ইউনিয়ন সংগঠনগুলি ও শ্রমিকশ্রেণী শুধুমাত্র নিজেদের অধিকার ও স্বার্থরক্ষার জন্যই নয়, সাধারণ মানুষ ও দেশের স্বার্থ রক্ষার জন্য আরও বেশি বেশি করে ঐক্যবদ্ধ হচ্ছেন। আমাদের রাজ্যে সাম্প্রদায়িক ও বিভেদকামী শক্তিগুলি ঘৃণ্য চক্রান্তকে ব্যর্থ করে দিয়ে শ্রমিকশ্রেণী অন্যান্য গণতান্ত্রিক সংগঠনের ঘনিষ্ঠ সহযোগিতায় সকল অংশের মানুষের মধ্যে পারস্পরিক সৌহার্দ্য ও শুভেচ্ছা বজায় রাখতে ও রক্ষা করতে সফল হয়েছে। আগের মতই আমরা তাঁদের সংগ্রামে পূর্ণ সমর্থন জুগিয়ে যাব।

মহাশয়, এই কটি কথা বলে আমি আমার প্রস্তাব অনুমোদনের জন্য সভার কাছে পেশ করছি।

**Mr. Speaker :** There are 15 cut motions to this demand. All the cut motions are in order.

**1-12**

**Shri Kashinath Misra :** Sir, I beg to move that the amount of demand be reduced by Rs.100/-.

**1-2**

**Shri Abanti Mishra :** Sir, I beg to move that the amount of demand be reduced by Rs. 100/-.

**শ্রী সুব্রত মুখার্জিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে শ্রম দপ্তরের ব্যয় বরাদ্দ পাশ করার জন্য যে বাজেট পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি। কেন বিরোধিতা করছি, এই পরিপ্রেক্ষিতে সেই সম্বন্ধে দু একটি কথা বলা দরকার। তবে এই কথা ঠিক যে, এমন একটা সংকট এবং উদ্বেগজনক অবস্থার মধ্য দিয়ে পশ্চিমবাংলায় আমরা সকলেই আছি, যখন শুধু মাত্র বিশেষ করে আপনাদের দায়ী করে অথবা নেতিকবাচক কথা বলে আমরাও আমাদের বক্তব্য শেষ করতে চাই না। কারণ, সংকট এতই উদ্বেগজনক অবস্থায় গেছে, যেটা সকলের সম্মিলিত প্রচেষ্টা ছাড়া এই সংকট থেকে মুক্তি পাবার সম্ভাবনা অত্যন্ত কম। কিন্তু তবুও দুঃখের কথা এই যে, কোনো কোনো জায়গায় হয়ত এই সরকারের সঙ্গে মতৈক্য হতে পারে, কোনো কোনো জায়গায় কাজ করেন নি অথবা ব্যর্থ হয়েছেন সেখানে আমাদেরও সমালোচনা তাদের শুনতে হবে এবং আশা করব সেই সমালোচনাকে সমালোচনা না মনে করে একটা সাজেশন মনে করে যদি কিছুটা গ্রহণ করেন তাহলে বোধ হয় ভালো হবে। স্যার, আমরা যখন এখানে দাঁড়িয়ে শ্রম দপ্তরের বাজেট নিয়ে আলোচনা করাবার জন্য আসছি তখন অবস্থাটা একটু চিন্তা করে দেখুন। গতকাল একটি জুট মিল, ল্যাডলো বন্ধ হয়ে গেছে এবং মাননীয় মন্ত্রী মহাশয় জানেন প্রায় ৮০ থেকে ৯০ হাজার লোক শুধু জুট মিলে ছাঁটাই হয়েছে। উনি যখন বাজেট বরাদ্দ করেছেন তখন শ্রমিকদের দারিদ্রতা বেড়েছে, সামাজিক নিরাপত্তা কমেছে, কোনো প্রতিকার হয়নি। সরকারি সাহায্য বলে কিছুই নেই। কাজেই এই অবস্থার মধ্য দিয়ে আমরা বাজেট নিয়ে আলোচনা শুরু করছি। মন্ত্রী মহোদয় আরো জানেন যে, তথাকথিত শান্তির নাম করে আমরা একটা শ্মশানের শান্তির মধ্য দিয়ে বাস করছি এবং একাট ভয়ঙ্কর অগ্নিগর্ভ অবস্থার মধ্য দিয়ে সংগঠিত শিল্প এবং শিল্প শ্রমিকরা আজকে বাস করছেন। তার কারণ কি? পশ্চিবাংলার বেসিক্যালি ট্রাডিশনাল ইন্ডাস্ট্রিয়াল স্টেট। এই ট্রাডিশনাল ইন্ডাস্ট্রিয়াল স্টেট যখন আসতে আসতে নতুন নতুন ভাবধারা আসছে তখন একটা প্রচন্ড ধ্বসের সামনে আমরা দাঁড়িয়ে আছি এবং যার জন্য প্রতিদিন একচেটিয়া পুঁজিপতিরা কারখানায় একের পর এক ছাঁটাই করছে এবং পাইকারি হারে ছাঁটাই হচ্ছে, তার কোনো প্রতিকার কিছুই হচ্ছে না। স্যার, শুধু জুট মিল দিয়ে আমি আরম্ভ করছি, তারপর কটন টেক্সটাইল, প্ল্যান্টেশনে আসব এবং সেখানকার অবস্থা বিচার করবার জন্য একের পর এক আপনাদের সামনে তুলে ধরব এবং কোনো কোনো জায়গায় একটু সাবধানতা অবলম্বন করে বলতে চাই যে, ইদানিং একটা স্লোগান উঠেছে পশ্চিমবঙ্গ এবং সারা ভারতবর্ষব্যাপী যে, আধুনিকীকরণ

করতে হবে, মর্ডানাইজেশন করতে হবে। এই মর্ডানাইজেশনের কনসেপ্ট নিয়ে আমাদের বোধ হয় সকলেরই একমত হয়ে আলোচনা করার দরকার আছে। মর্ডানাইজেশনের নাম করে যদি ব্যাপক ছাঁটাই হয় এবং তারপর কনসেপ্ট অব এমপ্লয়মেন্ট যদি ধ্বংস হয়ে যায় তাহলে সরকার এবং বিরোধী দলের ট্রেড ইউনিয়নগুলির বিচার করার দরকার আছে। আমরা নিশ্চয় হংকং-এর মতো দেশে বাস করি না, দক্ষিণ কোরিয়ার মতো দেশে বাস করি না, আমরা এমন একটা দেশে বাস করি যেখানে লক্ষ লক্ষ বেকার আছে, ভারতবর্ষের দিক থেকে কোটির উপর শিক্ষিত বেকার রয়েছে, পশ্চিমবঙ্গে এটা আরো ব্যাপক। এই হাউস থেকে সমবেত ভাবে দাবি করা উচিত আমাদের এখানে সব চেয়ে বড় অর্গানাইজড্ সেক্টর রয়েছে, তার মধ্যে অন্যতম হচ্ছে এই জুট, যেটাকে গোল্ডেন ফাইবার বলা হয়। সেখানে আজকে ডোমেস্টিক কনজাম্পশন ভীষণভাবে কমে যাচ্ছে। সম্প্রতি সিন্থেটিক ইমপোর্ট বন্ধ করবার জন্য আমরা দাবি করেছিলাম। তাতে খানিকটা ইমপোর্ট বন্ধ হওয়া সত্ত্বেও ডোমেস্টিক কনজাম্পশন সিন্থেটিক প্রোডাকশন বাড়িয়ে দেওয়া হচ্ছে কোনো কোনো জায়গায়, এমন অদ্ভুত কথা পর্যন্ত আমরা শুনতে পাচ্ছি। একচেটিয়া পুঁজিপতি জুট কারখানার মালিক তারা আবার প্যারালাল সিন্থেটিক কোম্পানি তৈরি করছে। আমি বিড়লার নাম করে বলছি হুকুমচাঁদ জুট মিলে ১১ হাজার লোক কাজ করত, এই সরকার চোখ বুঝে দেখছেন সেখানে ৪ হাজার লোক ছাঁটাই হয়ে গেছে এবং এখন সেখানে ৭ হাজার লোক কাজ করে। এইভাবে ৯০ হাজার থেকে ১ লক্ষ লোক জুট মিলে ছাঁটাই হয়েছে। বিড়লা সংগঠন আই. জে. এম. এ সকলকে চিঠি দিয়েছে, আশা করি আপনারাও চিঠি পেয়েছেন। তারা সেখানে সিন্থেটিক বন্ধ করতে বলছেন এবং জুট সমস্যা নিয়ে আলোচনা করবার ডাক দিচ্ছেন।

[4-05 — 4-15 P.M.]

সুতরাং আমার বক্তব্য হচ্ছে ফার্টিলাইজার কোম্পানি থেকে আরম্ভ করে, সিমেন্ট কোম্পানি থেকে আরম্ভ করে যেখানে যেখানে এই গ্যানি ব্যাগ ব্যবহার করা হয় সেখানে এটা দেখা দরকার এবং তাতে এমপ্লয়মেন্টের প্রটেকশনের জন্য অবিলম্বে সেখানে রাজ্য সরকারের পক্ষ থেকে ব্যবস্থা করা দরকার। এখানে অবশ্য আমি মনে করি সব দায়িত্বটা রাজ্য সরকারের নয়, কেন্দ্রীয় সরকারের এ ব্যাপারে একটা আনুষ্ঠানিক দায়িত্ব আছে। স্যার, আমি আগেই বলেছি যে শ্রম দপ্তরের সঙ্গে যুক্ত, শিল্পের সঙ্গে যুক্ত শিল্পের শ্রমিক কর্মচারিদের সম্পর্কে আজ একটু উদার হয়ে আলোচনা করার দরকার আছে। সিন্থেটিকের ক্ষেত্রে যেমন বললাম যে সেটার জন্য শিল্প শ্রমিকদের সর্বনাশ হবে অপর দিকে তেমনি পশ্চিমবাংলার কৃষক সমাজ যারা পাটচাষ করেন প্রায় ১৫ লক্ষ মানুষ এর সঙ্গে যুক্ত রয়েছেন—তাদেরও আগামীদিনের অনাহারের সামনে ঠেলে দেওয়া হবে। তাই আমি আশা করব, এই মর্ডানাইজেশনের নাম করে যে ঢালোয়া ছাঁটাই-এর সম্ভাবনার মুখে আমরা দাঁড়িয়ে আছি এবং বেকারত্বের মুখে আমরা দাঁড়িয়ে আছি যেকোনও ভাবে তাকে প্রতিরোধ করার জন্য সরকারের পক্ষ থেকে

কোনো ইতিবাচক প্রস্তাব রাখা হোক। তা না হলে সর্বনাশ হয়ে যাবে। আমি মর্ডানাইজেশনের বিরোধী নই—অনেকে আমাদের সম্পর্কে ভুল বলছে কিন্তু মর্ডানাইজেশনের মানে এই নয় যে ফ্রান্সে যে চিন্তায় মর্ডানাইজেশন হয়, ওয়েস্ট জার্মানিতে সেখানকার মানুষরা যেভাবে মর্ডানাইজেশনের কথা চিন্তা করেন, আমেরিকার মানুষরা যেভাবে মর্ডানাইজেশনের কথা চিন্তা করেন আমরা সেখান থেকে শুরু করব। আজকে আমাদের চিন্তা করা দরকার আমরা এখান থেকে মর্ডানাইজেশনের কথা চিন্তা করব না, ভারতবর্ষের নিজস্ব একটা ভাবধারা এবং পরিস্থিতিকে কেন্দ্র করে আধুনিকীকরণের কথা চিন্তা করব? আজকে ফ্রান্সে যান, ফ্রান্সে মর্ডানাইজেশনের কনসেপ্ট সফ্‌ট ওয়ার থেকে শুরু হচ্ছে নট ফ্রম কমপিউটার। সেখানে শহরে উইদাউট পাইলট, ড্রাইভার ট্রেন চলছে আন্ডারগ্রাউন্ডে। আমরা সেখান থেকে মর্ডানাইজেশন শুরু করতে চাই না। আমাদের এখানে ম্যান পাওয়ারকে ইউটিলাইজড করতে হবে। আমাদের মর্ডানাইজেশনের কনসেপ্ট সেখান থেকে শুরু হোক। ম্যানপাওয়ারকে যদি আমরা ঠিক ঠিক ভাবে এবং যোগ্যভাবে ব্যবহার করতে পারি তাহলে বহু জায়গায় আমাদের মেশিনের দরকারই হবে না। স্যার, দুর্ভাগ্যের কথা একথা যখন আমরা বিরোধীদল থেকে বলছি, যেখানে মানুষ পারে সেখানে মেশিন বন্ধ হোক—সে কমপিউটারের নামেই হোক বা অন্য কোনো নামেই হোক তখন এই সরকারের পক্ষ থেকে আমরা দেখছি বহু জায়গায় এমন কি কলকাতা বিশ্ববিদ্যালয়ে পর্যন্ত কমপিউটার বসানো হয়েছে। স্যার, আমরা সেই দেশের মানুষ যেখানে শুভঙ্করী না জানা লোক একটাও নেই, এমন কি এই প্রজন্মের মানুষরা পর্যন্ত শুভঙ্করী জানে। আজকে আমেরিকার একটা ছেলে যখন ব্যাঙ্কে কাজ করে তখন সে সাত সাততে কত তা সে বলতে পারে না, তারজন্য তাকে একটা মেশিনের সাহায্য নিতে হয় কিন্তু ভারতবর্ষের একটা যুবক যে ব্যাঙ্কে কাজ করে তার এরজন্য মেশিনের কোনো দরকার নেই, সে নামতা পড়েছে সঙ্গে সঙ্গে সে এই অঙ্কটা করে ফেলবে। সুতরাং যেখানে দরকার নেই, যেখানে মানুষ পারে সেখানে মেশিনের কোনো দরকার নেই। স্যার, এমন বহু জায়গা আছে যেখানে কমপিউটার করে ম্যানেজমেন্টে লোকদের ট্রান্সফার করা হচ্ছে। পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে অ্যাট লিস্ট এর বিরুদ্ধে প্রতিবাদ পর্যন্ত করা হল না সেখানে প্রতিবাদ করা পর্যন্ত বন্ধ করে দেওয়া হচ্ছে। সুতরাং আমি অনুরোধ করব, আধুনিকীকরণের নাম করে একটা সর্বনাশের সামনে আমরা দাঁড়িয়ে আছি সেটা চিন্তা করুন। আমার অনুরোধ, এ সম্পর্কে একটা ইতিবাচক প্রস্তাব দিন, গ্রহণযোগ্য হলে আমরা সকলে মিলে সরকারের সঙ্গে সহযোগিতা করব। স্যার, এই সরকারের ব্যর্থতাগুলি দেখুন। লক-আউটের জন্য নতুন করে আইন করার দরকার ছিল না। আমি এখনই এই সরকারকে সাবধান করে দিয়ে বলতে চাই, আমি সংবাদ পেয়েছি সরকারি সূত্রে যে হয় মে মাস থেকে না হয় জুন মাসের গোড়া থেকে প্রত্যেক বছর যেমন হয় তেমনি এ বছরও ২০টি চটকল বন্ধ করে দেওয়া হবে। গতকাল থেকে সেই কাজ শুরুও হয়েছে। ১৭ থেকে ২০টি চটকল প্রত্যেকবারের মতন এবারেও বন্ধ করে দেওয়া হবে। মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি বলব, আজকে আপনি আমাদের অ্যাসিওর করুন যে লক-

আউট করলেই প্রত্যেকটি জায়গায় বেআইনি লক-আউট বলে আপনি ঘোষণা করবেন এবং শুধু ঘোষণা করবেন তাই নয় অগ্রিম হাইকোর্টের কাছ থেকে ব্যবস্থা করবেন যে যাতে হাইকোর্ট আপনার অর্ডারকে যেন ভেকেট করে দিতে না পারে। এরজন্য উপযুক্ত পরিমাণ ব্যবস্থা আপনাকে নিতে হবে। অলরেডি কয়েকটি জুট মিল বন্ধ হয়ে আছে—মেঘনা জুট মিল যেখানে ৫ হাজার ওয়ার্কার সেটা ১৯৮৫ সালের প্রথম থেকে বন্ধ হয়ে আছে, লক-আউট হয়ে আছে, এম্পায়ার জুটমিল যেখানে তিন হাজার ওয়ার্কার সেটাও ১৯৮৫ সাল থেকে বন্ধ হয়ে আছে, গৌরীশঙ্কর জুটমিল ১৯৮১ সাল থেকে বন্ধ হয়ে আছে, লক-আউট হয়ে আছে ১৯৮৪ সাল থেকে নর্থ ব্রুক বন্ধ হয়ে আছে, সেখানে ৩ হাজার ৫০০ ওয়ার্কার। যখন রেকর্ড সংখ্যক জুট আমাদের এখানে উৎপাদন হচ্ছে এবং খুব হাই কোয়ালিটি, যখন প্রডাকশন পিকে থাকার কথা তখন একটার পর একটা জুটি মিল বন্ধ করে দেওয়া হচ্ছে, ১৯৭০ সালে নস্কর পাড়া জুটমিলের ৫ হাজার ওয়ার্কার সম্পূর্ণ চোট হয়ে গেছে, সেই সম্পর্কে কোনো ব্যবস্থা করা হয়নি। ১৯৭৮ সাল থেকে প্রেমচাঁদ ৫ হাজার ৫০০ ওয়ার্কার কমপ্লিট ক্লোজার হয়ে গেছে, সেটারও ব্যবস্থা করা হয়নি। সুতরাং সবটাই যেহেতু উনি সীমিত ক্ষমতা নিয়ে এখানে আছেন, সেই সীমিত ক্ষমতা নিয়ে যে ক্লোজারগুলোকে যে সিকগুলোকে, যে লক-আউটগুলো আমরা তুলে দিতে পারি, এই উদ্দেশ্যে দু চারটি কিছু ভূমিকা দেখাতে পারি—যদি পারতেন তাহলে নিশ্চয়ই আপনাদের সাধুবাদ দিতাম। সুতরাং আমি কয়েকটা নাম করে বললাম, সেই সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয় উত্তর দিতে পারবেন কি না বলবেন। স্যার, আমি এর আগেও বলেছিলাম যে কাঁচা পাট নিয়ে একটা ফাটকা হচ্ছে। সরকার থেকে কাঁচা পাটের ব্যাপারে একটা নেতিবাচক কথা না বলে বিশেষ ব্যবস্থা করুন। উনারা একটা প্রস্তাব দিয়েছিলেন বারবার এবং জে. সি. আই. সমস্ত মনোপলি পার্চেজের ব্যবস্থা করেছে। আমি এর সঙ্গে দ্বিমত ছিলাম তা নয়, কিন্তু আমি সঙ্গে সঙ্গে আর একটা প্রস্তাব দিয়েছিলাম যে মহারাষ্ট্র তুলার ক্ষেত্রে যেমন কো-অপারেটিভের মধ্যে দিয়ে আজকে যে প্রটেকশন পেয়েছে, সেখানকার চাষী এবং সেখানকার শিল্প, আমি রাজ্য সরকারকে বলব মনোপলি পার্চেজের জন্য কো-অপারেটিভের মধ্যে দিয়ে জে.সি.আই. এর প্যারালাল একটা সংস্থা তৈরি করুন কেন্দ্রের দিকে মুখাপেক্ষী না হয়ে থেকে, একটা প্রতিষ্ঠান তৈরি করবার চেষ্টা করুন, কৃষিমন্ত্রীকেও আমরা এই কথা বলেছিলাম, শ্রমমন্ত্রীকে আমরা বারবার বলেছিলাম, আপনারা ঠিক অনুকরণ করুন মহারাষ্ট্রের মতো, যারা তুলাকে কেন্দ্র করে এবং সেইভাবে জে.সি.আই. এর মতো একটা প্যারালাল বডি তৈরি করুন। এবং এটা সম্ভব অপর দিকে জে.সি.আই.-এর কাছে যে দাবি রেখেছেন, জে.সি.আই. সমস্ত পাটটা মনোপলি পার্চেজ করুন। জে.সি.আই. পুরোটা না পারলেও আমরা জে.সি.আই. কে নিশ্চয়ই এই দাবি রেখেও জে.সি.আই. আগের চেয়ে অনেক বেশি পার্চেজ করছে বলে অনেক বেশী কিনেছে তা ঠিক কথা এবং তার জন্য তাদের ধন্যবাদ জানাই, যদিও ঐ ফাটকাবাজকে বন্ধ করতে পারেন নি। আমি সেই জন্য আর একটা প্রস্তাব দিয়েছিলাম, এই সময় জুট একেবারে ডিস্‌ট্রেস হচ্ছে। একটা সরকারের পক্ষে ডিসট্রেস

সেল হচ্ছে, এই স্টেট এর মধ্যে, এটা কোনো বাহুল্য নয়, সরকার কি করেছেন, সরকারকে বারবার বলেছিলাম যে ডিসট্রেস সেল না করে নিজেরা কিনে রেখে স্টোর করুন এবং যার যা ক্যাপাসিটি, তাদের তা দিয়ে দেবেন। ব্যবস্থা করেন নি। শুধু চিৎকার করা হচ্ছে, কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করা হচ্ছে। আমরা বলেছিলাম ফাটকা বন্ধ করবার জন্য অবিলম্বে দরকার হল অবিলম্বে আইন প্রণয়ন করা। অনেক কোম্পানি যা আমরা জানি যে কোম্পানি দু বছরের পর্যন্ত মাল কিনে রেখে দিয়েছে। তার কারণ এবারে খুব ভাল পাট উৎপাদন হয়েছে। তার মানেই ডিসট্রেস সেল হচ্ছে। এরপরে আর হবে না। অতএব ওটাকে এবার যেটা ২০০ টাকায় বিক্রি হয়েছে, সেটাই প্রায়১৫০০ টাকায় বিক্রি হবে আগামী এক বছর পরে। ফলে শিল্পের সঙ্গে যুক্ত মানুষেরা এবং কৃষক দু পক্ষই মার খাচ্ছে। রাজ্য সরকার সেখানে নীরব দর্শকের ভূমিকা গ্রহণ করা ছাড়া আর কিছুই গ্রহণ করেন নি। এই উদ্বৃত্ত পাট, একে বাঁচাবার জন্যও বহুবার বহু পরিকল্পনার কথা আমরা অতীতে বলেছি, এমন কি সরকারের শ্রম দপ্তরের যে নীতি, সেখানে পর্যন্ত বারবার রেখেছি, কিন্তু আজ পর্যন্ত তার কিছুই করা হয়নি। স্যার, তাছাড়া, আমি ওনার কাছ থেকে জবাব চাইছি, আশা করি জবাব দেবেন। ১৯৮৪ সালে পাট শিল্পে একটা ট্রাইপার্টাইট এগ্রিমেন্ট হয়েছিল। আজকে তার ইমপ্লিমেন্ট হয়নি। এটার জন্য তো কেন্দ্রীয় সরকার দায়ী নয়? কিন্তু ইমপ্লিমেন্ট করেন নি। এই যেমন তেলের যে ব্যাপারটা ছিল ভট্টাচার্য কমিশনের, সেটা ইমপ্লিমেন্ট করেন নি। ৯০ পারসেন্ট পার্মানেন্টের কথা ছিল, ২০ পারসেন্ট স্পেশ্যাল বদলি, ২২০ দিন বাধ্যতামূলক চাকরির ব্যবস্থা ছিল, সেটারও কোনো ব্যবস্থা করেন নি। এর জন্য সম্পূর্ণ ভাবে শ্রম দপ্তরের ব্যর্থতাই দায়ী। কারণ এটা কেন্দ্রের ব্যাপার নয়, রাজ্য সরকার ত্রিপাক্ষিক চুক্তি ১৯৮৪ সালে করেছেন, ১৯৮৬ সালের মধ্যে পড়ে গেল, আজ পর্যন্ত ইমপ্লিমেন্ট হল না। অথচ প্রডাকশনের সঙ্গে যুক্ত সমস্ত মানুষগুলো তাদের সুবিধা এই এগ্রিমেন্টের মধ্যে দিয়ে হত। তাদের সবচেয়ে বেশি বঞ্চিত করা হয়েছে। তার ফলে আজকে ওয়ার্ক লোড আরও বেড়ে গেছে। যে সরকার বলে সবচেয়ে শ্রমিকের কথা, আজকে সেই সরকারের মধ্যেই আমি অন্তত একটা উদাহরণ দিলাম যে ওয়ার্ক লোড বেড়ে গেছে, যে কোনো ট্রেড ইউনিয়ন স্বীকার করবেন আগের চেয়ে। কোনো কারণ নেই। কি করে বাড়ে? তার কারণ একটাই, জয়েন্ট ভেন্চার যাচ্ছেন টাটা বিড়লার সঙ্গে, গোয়েংকাদের সঙ্গে, তাদের চটানো যাবে না, তাদের হাতে সমস্ত জুটমিল, টেক্সটাইল, এবং অন্যান্য মিলগুলো। অথচ তাদের আদর করে রাখতে হবে এবং ফলে যে সমস্যার সৃষ্টি হয়েছে সেই সমস্যা আরও তীব্র থেকে তীব্রতর হচ্ছে। এই সম্পর্কে আর একটা কথা বলি, নতুন ভেন্চার নিচ্ছেন, জয়েন্ট ভেন্চার, কাদের সঙ্গে নতুন ভেন্চার নিচ্ছেন? দুটো মনোপলি মাল্টি ন্যাশনালদের সঙ্গে নতুন করে আবার কারখানা খুলছেন। আমার কোনো আপত্তি নেই মাল্টি ন্যাশনালদের সঙ্গে কারখানা খুলতে। কিন্তু বলতে পারেন মার্কসবাদী মানুষেরা যে মাল্টি ন্যাশনালদের কাছে কোম্পানি করলে কনসেপ্ট অব দি এমপ্লয়মেন্টকে জড়িয়ে সেখানে প্রবলেম সলভ হবে? যারা চিৎকার করেন, আজকে হলদিয়াতে একটা মাল্টি ন্যাশনাল

কোম্পানির জন্য বহু দেওয়াল লেখা আমি দেখেছি, হিন্দুস্থান লিভারে।

[4-15 — 4-25 P. M.]

১১জন লোকের চাকরি হবে, তার জন্য সারা পশ্চিমবঙ্গের সমস্ত দেয়ালে কেন্দ্র বিরোধী চক্রান্তের কথা লেখা হয়েছে! অবশ্য জয়েন্ট ভেঞ্চার পেট্রো-কেমিক্যালে অনেক মানুষের চাকরির সম্ভাবনা আছে, এটা আমরা স্বীকার করি এবং তার জন্য আমরা ঐ উদ্যোগকে সমর্থন জানিয়েছি। কিন্তু এ ক্ষেত্রেও কাদের সঙ্গে জয়েন্ট ভেঞ্চার হচ্ছে—গোয়েংকাদের সঙ্গে। তাদের অতীত রেকর্ড কি—এমন ব্যাঙ্ক নেই যেখান থেকে গোয়েংকারা লুঠ করে নি। কাদের সঙ্গে করছেন—একচেটিয়া পুঁজির ক্ষেত্রে যাদের সব চেয়ে বেশি শেয়ার, এমন কি ২/৪ বছরের মধ্যে বিড়লাকে ছাড়িয়ে যাবে, তাদের সঙ্গে হাত মিলিয়ে জয়েন্ট ভেঞ্চার চালাতে যাচ্ছেন, সেই জন্যই আমাদের আপত্তি। অনেকে অনেক আশা নিয়ে বসে আছে এবং চিৎকার করছেন, 'হলদিয়া পেট্রো-কেমিক্যালস হবে, লক্ষ লক্ষ মানুষেৰ চাকরি হবে।' আমি কিন্তু অত আলো দেখতে পাচ্ছি না, কারণ গোয়েঙ্কাদের সঙ্গে করছেন বলেই। 'টাটার' রুশি মোদির সঙ্গে হাত মিলিয়ে একের পর এক ইন্ডাস্ট্রিকে তাদের হাতে তুলে দিতে যাচ্ছেন। তারা মেটাল বক্স'এর মতো একটি বড় ইউনিটকে টোটালি কোলাপ্স করে দিল। সেটা কেন রুশি মোদিকে দিলেন? সরকার তো সেটা নিজে চালাতে পারতেন। মুখে কমিউনিজ্‌মএর কথা বলছেন আর প্রাইভেট সেক্টরকে এখানে ডেকে নিয়ে আসছেন। ইকনমিক্যালি ভায়বল্‌ ইউনিটগুলিকে একটার পর একটা তাদের হাতে তুলে দিচ্ছেন এবং তুলে দেবার সময়ে তাদের সঙ্গে কোনো কনডিশন পর্যন্ত করছেন না। একটা অন্তত কনডিশন করে কিছু কিছু সিক্‌ ইউনিটের তো সেগুলির সঙ্গে জুড়ে দিতে পারতেন। রুশি মোদি যখন মেটাল বক্স কোম্পানি নিচ্ছে তখন তো তার সঙ্গে লেবার মিনিস্টারের দমদম কেন্দ্রে 'দমদম অ্যালুমিনিয়াম কোম্পানি' টিকে জুড়ে দিতে পারতেন। সেটি ৭০০/৮০০ শ্রমিক নিয়ে ধুঁকছে। তাদের তো বলতে পারতেন যে, সেটাকেও নিতে হবে। উইদাউট্‌ কনডিশন মনোপলি হাউসের কাছে আত্ম-সমর্থন করা হয়েছে। অথচ আজকে 'স্যাপ্‌' খোলা হচ্ছে না এবং এ রকম বহু জায়গায় ছোট বড় বহু কোম্পানি আছে। অনেক জায়গায় অনেক সমস্যা আছে, যেগুলির নেগোশিয়েশনের মধ্যে দিয়ে সমাধান করা সম্ভব বলে আমি মনে করি। আজকে প্রাইভেট সেক্টরের প্রবণতা, জয়েন্ট ভেঞ্চারের প্রবণতা দেখে কেউ কেউ উৎসাহী হতে পারেন। এটাকে নতুন আইডিয়া হিসাবে দেখে সংবাদপত্রগুলি হৈ হৈ করতে পারে। কিন্তু আমি দায়িত্ব নিয়ে বলছি বিগত ৮/৯ বছরের মধ্যে এই সরকার জয়েন্ট ভেঞ্চারের মাধ্যমে রাজ্যের মানুষকে একটাও চাকরির মুখ দেখাতে পারেন নি। আরো ৮/৯ বছর ক্ষমতায় যদি থাকেন তাহলেও জয়েন্ট ভেঞ্চার করে মাল্টিন্যাশনালদের ডেকে এনেও চাকরির মুখ দেখাতে পারবেন না। ওরা বলছেন, এই ব্যবস্থার মধ্যে দিয়ে বিনিয়োগ বাড়বে, কিন্তু আমি জিজ্ঞাসা করছি কোথায় নতুন বিনিয়োগ হচ্ছে? এই বই'এর নতুন বিনিয়োগের একটা কথাও খুঁজে পেলাম না। অর্থাৎ কোথাও হয় নি। মনোপলি হাউসের সঙ্গে মিটিং করছেন, তারা বলছে,'বিনিয়োগ করব! আপনারা ভাবছেন মিটিং থেকে বেরিয়েই তারা বিনিয়োগ করবে, কালকেই বিনিয়োগ হয়ে যাবে! টাটা, বিড়লা, গোয়েঙ্কারা আপনাদের

্যার্টিফিকেট দিয়ে যাচ্ছে—এক মাত্র শান্তিপূর্ণ রাজ্য, শান্তিপূর্ণ সরকার, এখানে ইন্ডাস্ট্রির সুযোগ রয়েছে। তাতেই ভাবছেন ইন্ডাস্ট্রি গড়ে উঠেছে! আমি আপনাদের জিজ্ঞাসা করছি, কোথায় নতুন করে ইন্ডাস্ট্রি গড়ে উঠছে এবং তার জন্য ইনফ্রাস্ট্রাকচার গড়া হয়েছে, ঐ ২/৪টে ছোট ছোট ইলেকট্রনিক্স কারখানা ছাড়া? ২/৪ টে ছোট ছোট কারখানা হচ্ছে তাই নিয়েই আপনারা হল্লা করছেন। সুতরাং আপনাদের ভাবতে হবে—সাধারণভাবে ভাবলে হবে না, গভীরভাবে ভাবতে হবে—কারণ স্টেটের অর্থনীতি আজকে এর সঙ্গে যুক্ত হয়ে আছে।

স্যার, এই স্টেটে মাননীয় মন্ত্রী মহাশয়ের আন্ডারে ২৬টি কমিটি আছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের বিবৃতির মধ্যে বলা হচ্ছে যে, কমিটিগুলির নাকি নিয়মিত মিটিং হয়। আমি নিজে একটা সংগঠনের পক্ষ থেকে দায়িত্ব নিয়ে বলছি, ঐ কমিটিগুলিতে আমাদের সংগঠনের রিপ্রেজেনটেটিভ আছে, কোথাও মিটিং হয় না। একটাও মিটিং হয় না। এমন কি বর্তমান শ্রম মন্ত্রী দায়িত্ব নেবার আগের পাঁচ বছর কোথাও একটা ট্রাইপাট্রাইট মিটিং হয় নি, বাইপাট্রাইট মিটিং হয় নি। দু একটা মানে মাত্র হয়েছে, কার্যত কিছুই হয় নি। আমি স্বীকার করছি বর্তমান মন্ত্রী মহাশয় আসার পর ট্রাইপাট্রাইট এবং বাইপাট্রাইট নেগোশিয়েশনের মধ্যে দিয়ে কয়েকটি কারখানা খোলা হয়েছে। বর্তমান মন্ত্রী উদ্যোগ নিয়ে বর্তমানে কিছু কিছু শুরু করেছেন। কিন্তু তার ক্ষমতায় আসার আগের পাঁচ বছরের রেকর্ড দেখুন, কিছুই দেখতে পাবেন না। খুবই রেয়ার কিছু হয়ে থাকতে পারে। যেগুলির ক্ষেত্রে মিটিং-এর মধ্যে দিয়ে সল্যুসনে আসা যেত, সেগুলি হয়নি। বর্তমান মন্ত্রী মহাশয় এক বছরও ক্ষমতায় আসেননি, কয়েক মাস ক্ষমতায় এসেই তিনি ট্রাইপাট্রাইট মিটিং করে অনেকগুলি বড় বড় সমস্যার সমাধান করেছেন। অবশ্য ওর আগের আমলে কেন হয় নি, কার জন্য হয় নি তা আমরা জানি। বর্তমানে কার্যকলাপের সঙ্গে অতীতের কার্যকলাপের কোনো রেশিওই করা যায় না। বর্তমান রেজিমে কিছু কিছু মিটিং হচ্ছে ঠিকই, কিন্তু ঐ যে ২৬টি কমিটির কথা বললাম, সে কমিটিগুলির সব কটির মিটিং আগে তো হয় নি, এখনো হচ্ছে না। এই সরকার ঘোষণা করেছিলেন—সমস্ত জায়গায় এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এর মাধ্যমে চাকরি দেবেন। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলিতে লেবার ডিপার্টমেন্ট থেকে একটা করে অ্যাডভাইসারি কমিটি করে দেওয়া হয়েছে, কিন্তু সে কমিটিগুলির মিটিং হয় না। আলিমুদ্দিন স্ট্রিটকে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলির হেড কোয়াটার করে দিয়েছেন। যদি নিয়মের মধ্যে দিয়ে চাকরি দেওয়া হয় তাহলে আমাদের ছেলেরা চাকরি না পেলে দুঃখ করব, কিন্তু তবুও এই সরকারকে জিন্দাবাদ জানাব। কিন্তু তা হয়নি। আপনারা সমস্ত বে-আইনি ভাবে করেছেন। শিক্ষক নিয়োগ থেকে শুরু করে, ক্লাস-ফোর স্টাফ্ নিয়োগ থেকে শুরু করে, কোর্ট থেকে শুরু করে এমন কি ওনাদের পাবলিক আন্ডারটেকিং সংস্থাগুলিতে যান সেখানেও সমস্ত পার্টি অফিস থেকে লিস্ট আসছে এবং সেই লিস্ট অনুযায়ী কাজ দেওয়া হচ্ছে। (এ ভয়েস-কোয়েশ্চেন) আজকে কিভাবে পাবলিক আন্ডারটেকিং সংস্থাগুলিতে লস্ হচ্ছে। আপনারা শ্রমিকদের বিরুদ্ধে কিভাবে কাজ করছেন তার একটি উদাহরণ দিচ্ছি। ব্রিটানিয়া ইঞ্জিনিয়ারিং কোম্পানি এখন এনারা চালাচ্ছেন। সেই ব্রিটানিয়া ইঞ্জিনিয়ারিং কোম্পানি গত ২-১০-৭০ তারিখে প্রথম লক-আউট ডিক্লেয়ার্ড করা হয়। ১০-১-৭৩ তারিখে লিক্যুইডেশন হয়। ২০-৫-৭৬ তারিখে ম্যানেজমেন্ট টেক-ওভার করে। ১-৮-৮৫ তারিখে ন্যাশনালাইজড্ হয়। তারপর ১৯৮৬ সালের ৩০ মার্চ ন্যাশনালাইজড্ করার পর এই সরকার ৪৩২ জনকে রিট্রেঞ্জ করে দেন অর্থাৎ তাড়িয়ে দেন। একথা কাকে

বলবেন? এই রিট্রেঞ্চমেন্টের বিরুদ্ধে একবার জয়েন্টলি আমরা লড়াই করেছি। আর এই সরকারের অধীনে যেই এই কোম্পানি এল অর্থাৎ ন্যাশনালাইজড হল তখনই ম্যানিং-এর নাম করে ৪৩২ জনকে রিট্রেঞ্চমেন্ট করে দেওয়া হল। শুধু তাই নয়, প্রিটেকওভার এবং পোস্ট টেক-ওভার ম্যাটার দিয়ে দুইভাগে সমস্ত বেনিফিটগুলিকে ভাগ করে দেওয়া হয়েছে। আমি নাম করে বলতে পারি, আমার কাছে রেকর্ড আছে। প্রি-টেকওভার এবং পোস্ট টেকওভারের লায়াবিলিটিস এবং বেনিফিটগুলিকে ভাগ করে দেবার পর এক-একজন ১৪ হাজার টাকা থেকে ১৫ হাজার টাকা কম পাচ্ছে। সরকার পক্ষ থেকে এই সিদ্ধান্ত ২-৯-৭৯ তারিখে ডেপুটি সেক্রেটারি লেখেন চেয়ারম্যান, বোর্ড অফ ম্যানেজমেন্ট অ্যান্ড চিফ্ একজিকিউটিভ ব্রিটানিয়া ইঞ্জিনিয়ারিং কোম্পানিকে। সেখানে একটা ক্লজে লিখছেন Gratuity should paid services rendered both in pre-take over and post take over period. In pre-take-over period duration for which the factory was under lock-out may also be taken into account. তার মানে হচ্ছে চাকরিতে কনসিসটেন্স এবং কনটিনিউটি পুরো রয়ে যাচ্ছে, চাকরির মধ্যে ছেদ হচ্ছে না। আমার প্রশ্ন ছেদ যদি না হয় তাহলে প্রি-টেকওভার এবং পোস্ট-টেকওভারের জন্য আলাদা-আলাদাভাবে কেন আইন করছেন? কেন এই বেনিফিটগুলিকে ভাগ করে দিচ্ছেন? ৪৩২ জনের ক্ষেত্রে এই জিনিস করা হয়েছে। সরকার পক্ষের ডেপুটি সেক্রেটারি নির্দেশ দিলেন ব্রিটানিয়া ইঞ্জিনিয়ারিং কোম্পনিকে আর সেখানকার ম্যানেজমেন্ট অ্যান্ড একজিকিউটিভ সেই নির্দেশ পালন করতে গিয়ে অন্য রকম ব্যবস্থা করছেন। আমি এই কথা দায়িত্ব নিয়ে বলছি। মাননীয় মন্ত্রী মহাশয় যদি চান আমি নামগুলি ধীরে ধীরে বলতে পারি। এক-একজন শ্রমিক ১৪ হাজার টাকা থেকে ১৫ হাজার টাকা কম পাচ্ছেন। এই সমস্ত শ্রমিক যারা এই কারখানাটি বাঁচিয়ে রাখার জন্য লড়াই করেছে যারা ন্যাশনালাইসড করবার জন্য আপ্রাণ চেষ্টা করেছেন, তাদের ক্ষেত্রে আপনারা এই সব ব্যবস্থা গ্রহণ করছেন। এবার আসুন আমি কটন এবং টেক্সটাইলের কথা বলি। পশ্চিমবঙ্গে কটন এবং টেক্সটাইল খুব বেশি বিরাট ব্যাপার নয়, কিন্তু ট্রাডিশনাল ইন্ডাস্ট্রির মধ্যে এটা পড়ে। এখানে অবস্থা কি দেখুন? লক-আউট হয়ে গেছে হনুমান কটন মিল, বঙ্গদোয় কটন মিল, বিড়লা ইন্ডিয়ান লিনোলিয়ামস, লোকনাথ কটন মিল। আর পারমানেন্ট ক্লোজার হয়েছে ইস্ট ইন্ডিয়া—যেখানে ১ হাজার লোক কাজ করে। লক-আউট হয়েছে ক্যালকাটা সিল্ক ম্যানুফ্যাকচারিং কোম্পানি। লক-আউট হয়েছে ১৯৮৫ সালে জি. আই. এস. কটন মিলস যেখানে আড়াই হাজার শ্রমিক কাজ করে। ট্রাইপাট্রাইট মিটিং কটা হয়েছে? এটা হচ্ছে আমার প্রথম প্রশ্ন। লক-আউটকে কি ইল্লিগ্যাল ঘোষণা করা হয়েছে—নাম্বার ২। এই লক-আউটের ব্যাপার নিয়ে ৪ বছর ধরে কোনো রকম মীমাংসা হয়নি, দাবি-সনদ দিয়ে বসে আছে। ট্রাইপাট্রাইটের মধ্য দিয়ে মীমাংসা করেননি। এখানে কমলবাবু রয়েছেন, তিনি আমার কথা নিশ্চয়ই এগ্রি করবেন। যেখানে চ্যাটার অফ ডিমান্ড পেশ করেছে সেখানে ডিউ টাইমের মধ্যে দাবি সনদ ট্রাইপাট্রাইটের মিটিং যদি সলিউসন না হয় তাহলে কয়েক মাসের এরিয়ার পড়ে যায়। আমরা আমাদের অভিজ্ঞতায় এই জিনিস দেখেছি। এটা জুটের ক্ষেত্রে দেখেছি, ইঞ্জিনিয়ারিং-এর ক্ষেত্রে দেখেছি। ট্রাইপাট্রাইট মিটিং না করে এই জিনিস পেনডিং রেখে দিলে এরিয়ার পেনডিং হয়। এই মন্ত্রিসভা বাধ্য করেনা মালিকদের এই সমস্ত এরিয়ার দিতে।

[4-25 — 4-35 P. M.]

আমি আশা করব যে দাবি সনদ টেক্সটাইলের ক্ষেত্রে পেশ করা হয়েছে অবিলম্বে ত্রিপাক্ষিক চুক্তি করে এরিয়ার সমেত অন্যান্য দাবি যাতে ইমপ্লিমেন্ট হয় তার ব্যবস্থা যেন করা হয়। বিশেষ করে গ্রেড এবং স্কেলের ব্যাপার নিয়ে নিদারুণ অসহায় এমন কি ডি. এ. পর্যন্ত তারা কম পায়। সমস্ত শ্রমিকদের ই. এস. আই. এবং প্রভিডেন্ট ফান্ড রিকভারির ক্ষেত্রে আমি নিজে জানি। প্রভিডেন্ট ফান্ডের ব্যাপারে কোনো কোনো জায়গায় তিনি চেষ্টা করেছেন, আবার কোনো কোনো জায়গায় হাইকোর্টের ইনজাংশনের জন্য আটকে আছে। কিন্তু তা সত্ত্বেও আপনি যদি এই সরকারের পক্ষ থেকে একটু চাপ সৃষ্টি করেন তাহলে আমি মনে করি সুরাহা হতে পারে। সেন্ট পারসেন্ট না হলেও সিরিয়াস হলে একটা কিছু সুরাহা হতে পারত। প্রভিডেন্ট ফান্ডের টাকা মেরে দেবার ঢালাও কারবার চলছে, তা মেরে দেবার জন্য শুধু আমাদের স্টেটের লোক নয়, অন্য স্টেট থেকে লোক আনা হচ্ছে। আপনিও বলুন রাজ্য সরকারের কি কিছুই করার নেই। তা না থাকলে আমি বাধ্য হব সমালোচনা করতে। রাজ্য সরকারের যেটুকু করার আছে সেটুকুই করুন। যে হাই পাওয়ার কমিটি হয়েছে ওনার দলের একজন লোকই তো তার চেয়ারম্যান। ই. এস. আই. ফান্ডের হাজার হাজার টাকা মেরে দেবার চেষ্টা হচ্ছে, এইগুলি হার্ড অ্যান্ড মানী শ্রমিক এবং কর্মচারিদের টাকা, এর জন্য চেষ্টা করুন। অ্যানোমেলি আছে। সরকারি, আধা সরকারি, সমস্ত জায়গায় অ্যানোমেলি বাড়ছে, কাজ, প্রোডাকশন, গ্রোথ কিছুই হচ্ছে না। এসব পরিকল্পিত ভাবে চলছে। শ্রমিক কর্মচারিদের দাবির ব্যাপারে আমরাও অনেক সময় ওনাদের সঙ্গে ছিলাম, কংগ্রেস পক্ষ থেকে বলেছি। মাশুল সমীকরণের ব্যাপারে বলা হয়েছে কয়লা যদি ওখানে বিনা পয়সায় যায় তাহলে আমাদের তুলা আনতে অসুবিধা হবে না। এসব ব্যাপারে আমরা একমত। কিন্তু অপর দিকে বহু নীতি নির্ধারণ করেছেন। যে নীতি, রাজ্য সরকারের নীতি হওয়া সত্ত্বেও আমরা এক মত হতে পারিনি। ই. এস. আই. স্কীমের সমস্ত টাকাটা রাজ্য সরকার আদায় করে দিতে পারেন। হাইপাওয়ার কমিটি ইচ্ছা করলে একটা ব্যবস্থা করতে পারেন। শিল্পে নতুন আইন করা উচিত। পুরোনোগুলি ইমপ্লিমেন্টেড হচ্ছে না। শ্রমিকদের স্বার্থে নতুন আইন করা হচ্ছে না। তাদের প্রোটেকশনের জন্য কিছুই হচ্ছে না। আমি একটু আগে অ্যানোমেলির কথা বলছিলাম। সরকারি, আধা সরকারি শিল্পের জায়গায় নতুন আইন প্রয়োগ করার দরকার আছে। কোথাও কেউ কিছুই পাচ্ছে না, আবার কোথাও আফটার রিটায়ারমেন্ট ডবল বেনিফিট, ট্রিবল বেনিফিট পর্যন্ত হচ্ছে। কলকাতা বিশ্ববিদ্যালয়ে যান, কলকাতা পৌরসভায় যান ট্রিবল বেনিফিট, আবার কোথাও দেখবেন ডবল বেনিফিট। এই যে অ্যানোমেলি রেখে দিয়েছেন এর জন্য প্রচুর ক্ষতি হয়েছে। রাজনীতিতে মোকাবিলা হচ্ছে না বলে অর্থনীতির দিক থেকে আক্রমণ করা হয়েছে। বিগত কয়েক বছর ধারাবাহিক ভাবে দেখছি। স্ট্রাইক করেছেন, পাবলিক আন্ডারটেকিংয়ে কেন্দ্রীয় সরকারের কাছে স্ট্রাইক করেছেন। ব্যাঙ্কে স্ট্রাইক করেছেন। বিড়লার ওখানে স্ট্রাইক হয় না, হিন্দমোটর হয় না, স্ট্রাইক এইসব জায়গায় হচ্ছে। তার কারণ পাবলিক সেক্টরের উপর ইনভেস্টমেন্ট ১ লক্ষ ৮০ হাজার কোটি টাকা। তার সম্পূর্ণ টারগেটে যদি পৌছাত, আপত্তি করতাম না। আমি আশা করব এখন থেকে শ্রমিক কর্মচারিদের ক্ষেত্রে যেখানে দাবি দাওয়া আছে সেখানে কাজ করবার চেষ্টা করেছেন। প্রফেশন্যাল ট্যাক্স ইমপোজড করা হয়েছে। মহারাষ্ট্রে নতুন কায়দায় প্রফেশন্যাল ট্যাক্স নিয়ে গ্রামের বেকার যুবকদের কম্পালসারি এমপ্লয়মেন্ট

করা হয়েছে। তারা চাকরি পাবে। বোম্বেতে ট্যাক্স নিয়ে গিয়ে গ্রামের যুবকদের পাশে দাঁড়ানো হয়েছে। প্রফেশন্যাল ওয়ারকারস এডুকেশনের ব্যবস্থা করা হয়েছে। এখানে যদি তা করা হত আপত্তি ছিল না, নতুন করে এগুলি কোন খাতে ব্যবহার করছেন? কোন্ খাতে কত টাকা ব্যয় হয়েছে একটু জানাবেন। আমি জানি অনেক জায়গায় সরকারি কর্মচারিদের মাইনে পর্যন্ত এই টাকায় দেওয়া হয়, এটা করা অন্যায় একথা আমরা নিশ্চয় বলতে পারি। সেই সঙ্গে সরকারি কর্মচারিদের বড় আশা দিয়ে রেখেছেন যে কেন্দ্রীয় সরকার টাকা দিলে আপনারা দিয়ে দেবেন। এটা খুবই সাধুবাদ, আমরা এটা সমর্থন করি। কিন্তু জানা তো দরকার আপনাদের ওজনটা কত, আপনাদের ফান্ড কতটা আছে? আপনারা হাই হোপ দিয়ে রেখেছেন, সেখানে কিভাবে হোপসে পরিণত হচ্ছে! বহু দিন বিরোধী দলের থেকে বহু উচ্চ আশা শ্রমিকদের দিয়েছিলেন, তারপর ক্ষমতায় গিয়ে সেটা যদি দিতে না পারেন তাহলে তো সংগঠন নড়বড়ে হয়ে যাবে। আজকে ওনাদের সংগঠনের অবস্থা নড়বড়ে হয়ে গেছে, এটা আমি সংবাদপত্রে দেখেছি, ঠিক কিনা জানি না যে ওনাদের যে সমস্ত দলিল আছে সেই দলিলে লেখা হয়েছে যে সংগঠনের অবস্থা খুব নড়বড়ে অস্বস্তিকর অবস্থা হয়ে গেছে। আমি নিজে তার সাক্ষী প্রভিডেন্ট ফান্ড কমিটি এবং ওয়েজ কমিটিতে আপনারা হেরে যাচ্ছেন। তার একটা মাত্র কারণ আপনাদের সংগঠন শ্রমিকদের কাছ থেকে অনেক দূরে সরে গিয়েছে। আমি মনে করি একটা সাংঘাতিক অবস্থার মধ্যে দিয়ে এই অরগানাইজড ইন্ডাস্ট্রিয়াল সেক্টারের মানুষেরা রয়েছে। অপর দিকে আন-অরগানাইজড ইন্ডাস্ট্রিয়াল সেক্টার' মিনিমাম ইমপ্লিমেন্টেশন বা তাদের নিরাপত্তার কোনো রকম ব্যবস্থা করা হয় নি। শুধু পার্টির ঝান্ডা অপারেশন বর্গার নাম করে তাদের প্রোটেকশন দেওয়া যায় না। আইন এবং জনমত তৈরি করে এবং একটা প্রাগমেটিক অ্যান্ড সাইনটিফিক অ্যাপ্রোচ-এর মধ্যে দিয়ে অসংগঠিত যারা আছে তাদের সংগঠিত করে প্রোটেকশনের ব্যবস্থা করতে হবে। বিড়ি শ্রমিকদের না আছে প্রভিডেন্ট ফান্ড, না আছে গ্র্যাচুইটি, না আছে ই. এস. আই. স্কীম। বিড়ি বাঁধতে বাঁধতে শ্রমিকদের মধ্যে অনেকেই টি.বি হয়ে মারা যায়, তাদের চিকিৎসার কোনো ব্যবস্থা নেই, কোনো সুরাহা রাজ্য সরকার করতে পারে না। এক-আধ হাজার নয় প্রায় ৫ লক্ষ বিড়ি শ্রমিক পশ্চিমবাংলায় বাস করে। এরা যে পুরো অসংগঠিত এটা বলবার কোনো কারণ নেই। এদের আধা সংগঠিত বলে ধরা হয় এর জন্য কিছু করতে পারে না। আইন যদি এখানে না থাকে তাহলে এই ব্যাপারে ভাবুন। এই সরকারের অনেক ব্যর্থতা আছে, আমি বিশেষ কিছু নীতিবাচক কথা বলতে চাই না। সামগ্রিকভাবে যে প্রস্তাব আমি দিয়েছি সেইগুলি ভাবার দরকার আছে, এই কথা আমি মনে করি এবং বিশ্বাস করি। মেশিন আধুনিকিকরণের নাম করে সর্বনাশের রাজনীতির ক্ষেত্রে আমার আবেদন হচ্ছে সেই দিকে আপনি একটু দৃষ্টিপাত করবেন। এই কথা বলে কাশিনাথ মিশ্রের আনিত যে কাটমোশন তাকে সমর্থন করে বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-35 — 4-45 P. M.]

**শ্রী অজিত বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রম দপ্তরের মাননীয় রাষ্ট্রমন্ত্রী শ্রী শান্তি ঘটক মহাশয় ১৯৮৬-৮৭ সালের জন্য শ্রমদপ্তরের জন্য ১৩ কোটি ৬৭ লক্ষ ৬৬ হাজার টাকার যে দাবি এখানে রেখেছেন আমি তাকে সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। মাননীয়

অধ্যক্ষ মহাশয়, বিরোধী পক্ষের মুখ্য সচেতক শ্রী সুব্রত মুখার্জি মহাশয় বক্তব্য রাখতে গিয়ে তার ভেতর একটা মানসিকতার দ্বন্দ্ব উপস্থিত হয়েছে। তার এই মানসিকতার দ্বন্দ্ব উপস্থিত হওয়ার জন্য তাকে আমি স্বাগত জানাই এবং এই কথা বলতে চাই "কেন পান্থ ক্ষান্ত হও হেরি দীর্ঘ পথ উদ্যম বিহনে কারো পুরো মনোরথ"। আপনারা উপলব্ধি করতে পারবেন একটা রাজ্য সরকার, ভারতবর্ষের যে রাজনৈতিক, সামাজিক এবং অর্থনৈতিক কাঠামো যা পরিচালনা করা হয় দিল্লি থেকে, যারা হচ্ছে একচেটিয়া, জমিদার, জোতদার এবং কায়েমী স্বার্থের প্রতিভু এবং সেই ফ্রেমওয়ার্কের ভেতরে থেকে কোনো একটা অঙ্গ রাজ্য স্বাধীন শিল্প নীতি গ্রহণ করবে, স্বাধীন অর্থনীতি গ্রহণ করবে এবং রাজ্যের উন্নয়ন করবে এটা ভাবা যায়? আপনারা সেটা ভালো করেই জানেন যে এটা সম্ভবপর নয়। তাই উনি যখন বক্তব্য রাখছিলেন তখন এই যে ব্যয় বরাদ্দের দাবি যেটা মাননীয় শ্রম দপ্তরের রাষ্ট্র মন্ত্রী এনেছেন তিনি তার বিরোধিতা করেন নি। ঠিকই করেছেন তিনি। তার কারণ পশ্চিমবাংলার শ্রমজীবী মানুষ বিশেষ করে শিল্প শ্রমিক এবং বিভিন্ন ক্ষেত্রে যে সমস্ত শ্রমজীবী মানুষ আছে তাদের অবস্থা একটা সংকট জনক জায়গায় গিয়ে পৌঁচেছে এটা তিনি স্বীকার করেছেন। তিনি বলেছেন যে এই ব্যাপারটি তিনি উপলব্ধি করতে পারেন, কিন্তু কতকগুলি ব্যাপার আছে, যে ব্যাপারে রাজ্য সরকার উপযুক্ত পদক্ষেপ গ্রহণ করতে পারছেন না এবং সেইজন্য এটা সমর্থন করতে পারছেন না। এটাই হচ্ছে তার দ্বন্দ্ব। আমি তাকে বলি যে, ১৯৮৫ সালের সেপ্টেম্বর মাসে আমরা আমাদের রাজ্যে সম্মিলিত ভাবে একটা ধর্মঘট করেছিলাম এবং সম্প্রতি ১৯৮৬ সালের ১১ই ফেব্রুয়ারি তারিখে একটা সর্বাত্মক বন্ধ করেছিলাম, তাতে পশ্চিমবঙ্গের মানুষ অংশ গ্রহণ করেছিলেন, এরমধ্যে তারও সমর্থন ছিল। কিন্তু তার পার্টির নির্দেশে তাকে সেখানে থেকে কিছুটা পিছু হটতে হয়েছিল। কিন্তু তার প্রতি তার নীতিগত সমর্থন ছিল। এটাই হচ্ছে তার মানসিক দ্বিধা ও মানসিক দ্বন্দ্ব। আমাদের দেশে যে আর্থ-সামাজিক কাঠামো আছে, তারফলে প্রতিটি রাজ্যের সঙ্গে আমরাও নানা অসুবিধা ভোগ করছি। আমরা বিশেষ ভাবেই অসুবিধা ভোগ করে চলেছি। পশ্চিমবঙ্গ সরকার এমন একটি ফ্রন্ট দ্বারা পরিচালিত—বামফ্রন্ট দ্বারা পরিচালিত যার নীতি এবং আদর্শ দিল্লির সরকার যে নীতি এবং আদর্শ দ্বারা পরিচালিত, তার বিরুদ্ধে। তাদের যে রাষ্ট্র কাঠামোর ভেতর দিয়ে পরিচালিত হতে হয়, এখানকার বামফ্রন্ট সরকার তার বিরুদ্ধে পরিচালিত। সেজন্য এই রাজ্যকে বঞ্চিত করার জন্য চেষ্টা করছেন। সংবিধানের মধ্যে যে সমস্ত ত্রুটি-বিচ্যুতি আছে, সেই সমস্ত ত্রুটি-বিচ্যুতির সুযোগ নিয়ে এই রাজ্যকে বারবার করে বঞ্চিত করা হচ্ছে। আমাদের বঞ্চিত করা হচ্ছে আর্থিক দিক থেকে এবং প্রশাসনিক দিক থেকে। সুব্রতবাবু নিজে বলে গেছেন যে, 'আমরা এটা চাই না যে আমাদের এই রাজ্যকে বঞ্চিত করা হোক।' তাহলে এই বঞ্চনার হাত থেকে আমাদের এই রাজ্যকে বাঁচাতে গেলে কি করা যেতে পারে? এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের বাইরে লোক নিয়োগ করা হচ্ছে বলে তিনি এখানে বলে গেছেন। এ ব্যাপারে তিনি যা বলে গেছেন তা তার স্বভাবসিদ্ধ ভাবে যা আছে, চিরকাল তারা যা করে এসেছেন, সেই ভাবেই বলেছেন। তাকে তো সেই ভাবেই বলতে হবে যে, আমরা বে-আইনিভাবে লোককে চাকুরি দিচ্ছি। কারণ তারাই তো তখন ঐ ভাবে লোককে চাকুরি দিয়েছেন। ট্রামের টিকিট, ট্রেনের টিকিট এবং বাসের টিকিটে লিখে তারা তাদের আমলে চাকুরি দিয়েছিলেন। বারো হাজার লোককে তারা সেইভাবে স্টেট ইলেকট্রিসিটি বোর্ডে চাকুরি

দিয়েছিলেন। যার ভোগান্তি এখন মানুষকে ভোগ করতে হচ্ছে। তিনিও বেশ ভালভাবেই জানেন যে মানুষকে কিভাবে এখন অসুবিধা ভোগ করতে হচ্ছে? মাননীয় কাশীবাবুও এখানে কিভাবে মানুষকে নানাভাবে ভোগ করতে হচ্ছে তা বলেছেন। তিনি তো এখানে প্রতিনিয়তই নানা ভোগান্তির কথা বলেন। এখানে বিদ্যুৎ নেই, বিদ্যুৎ পাওয়া যাচ্ছে না এই অভিযোগ তিনি এখানে প্রায়ই বলে থাকেন। আমি তাকে জিজ্ঞাসা করি, কাদের জন্য সময় মতো আজ এখানে বিদ্যুৎ পাওয়া যাচ্ছে না? কারা স্যাবোটেজ করছে তা কি তিনি জানেন না? তিনি খুব ভালো ভাবেই জানেন। সেজন্য এখানে ঐভাবে বড় বড় কথা বলে কোনো লাভ নেই। আমরা একটা নীতি ঠিক করেছি যে, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে আমরা লোক নিয়োগ করব এবং তাই-ই করছি। সমস্ত সরকারি ও বেসরকারি প্রতিষ্ঠানের কাছে তা জানিয়ে দিয়েছি। কিন্তু একথা জেনে রাখা দরকার যে, কোনো বেসরকারি প্রতিষ্ঠানের উপর আমাদের সেই ধরনের এক্তিয়ার নেই। একথা সংবিধানেই উল্লেখ আছে যে কোনো বেসরকারি প্রতিষ্ঠানে লোক নিয়োগের ক্ষেত্রে তারা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের চিঠিপত্র মারফৎ নির্দিষ্ট ভাবে জানাবেন, এই রকম কোনো ক্ষমতা সাংবিধানিক বা প্রশাসনিক দিক থেকে সরকারের নেই। সরকারের পক্ষ থেকে এই ভাবে কিছু ঠিক করে দেবার অধিকার নেই। কিন্তু সরকারি সংস্থাগুলিতে যেখানে যতটুকু আমরা নিয়োগ করছি, তার সব জায়গাতেই এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমেই নিয়োগ করার ব্যবস্থা করি। তবে কোথাও কোনো ত্রুটি-বিচ্যুতি যে নেই তা নয়, ত্রুটি-বিচ্যুতি কোনো কোনো ক্ষেত্রে থাকতে পারে। দেশ স্বাধীন হয়েছে ৩৮ বছর। এই ৩৮ বছরের একটা ব্যবস্থাকে আমাদের এই ৯ বছর সময়ের মধ্যে উঠিয়ে দিতে কেন পারিনি, এই কথা নিশ্চয়ই অযৌক্তিক? এই কথা আজ সাধারণ মানুষ কখনও ভাবেন না। এই সঙ্গে সঙ্গে এও বলতে পারি, বিরোধী পক্ষের সদস্যরাও মনে মনে অন্তত তা ভাবেন না। এর পরে আমি একটি বই থেকে কিছু বলতে চাই, যে বইটি আপনারা সকলেই পেয়েছেন, সেটি হচ্ছে 'লেবার ইন ওয়েস্ট বেঙ্গল, ১৯৮৫।' আপনারা দেখেছেন এখানে যতগুলি ক্লোজার অ্যান্ড লক-আউট হয়েছে এই ক্লোজার অ্যান্ড লক-আউটের বিরুদ্ধে এমন কিছু আইন যদি করা যায় যে আইনের দ্বারা ক্লোজার অ্যান্ড লক-আউট ব্যক্তিগত মালিকের কাছ থেকে এটা বন্ধ করা যায়। এমন কোনো শক্তিশালী রাজ্য সরকার আছে কি যে এটা করতে পারেন? পারেন একমাত্র দিল্লি। আপনাদের কাছে তাই বলছি ক্লোজার অ্যান্ড লক-আউটের জন্য কল-কারখানা সরকারি অধিগ্রহণের জন্য কেন্দ্রীয় সরকারের আই আর আই যখন ডিনোটিফায়েড করেন তখন আমরা সম্মিলিতভাবে ধর্মঘট করেছিলাম এবং বন্ধ করেছিলাম বিভিন্ন দাবি-দাওয়ার ভিত্তিতে। তখন আমরা বলেছিলাম আসুন এই ক্লোজার অ্যান্ড লক-আউটের বিরুদ্ধে এমন একটা আইন কেন্দ্রের কাছ থেকে করা যায় কিনা যাতে কারখানার মালিকরা লক-আউট না করতে পারেন এবং তাদের একটা রক্ষা-কবচ তৈরি করা যায়। এই সম্পর্কে একটি সামান্য তথ্য আপনাদের সামনে উপস্থাপিত করছি। যে তথ্য প্রতি বছরই উপস্থাপিত করা হয়, ১৯৮৫ সালে ক্লোজার হয় আমাদের ২১টি ছোট কারখানা, তাতে এক হাজার শ্রমিক বেকার হয়ে যায়। ১৯৮৫ সালে লক-আউট হয় ৩৪টি কারখানা তাতে প্রায় দুহাজার শ্রম-দিবস নষ্ট হয়েছে। এর মধ্যে ২১টি চটকল লক-আউট হয়েছে। ১৬৮টি দিন কাজ হয়েছে তারমধ্যে ম্যানডেস্ নষ্ট হয়েছে ২৫০টি দিনের মতো। এই অবস্থা এবং এরমধ্যে চটকলগুলি অবস্থিত। এই অবস্থার প্রতিবিধান কি করা যেতে পারে তার জন্য আমাদের রাজ্য সরকার তথা বামফ্রন্ট

[4-45 — 4-55 P. M.]

সরকার শ্রমিকদের কল্যাণের দিকে দৃষ্টি দিয়েছেন। কেন্দ্র শ্রমিক সম্পর্কিত দৃষ্টিভঙ্গি এবং শিল্প সম্পর্কিত শ্রমিক দৃষ্টিভঙ্গি সম্পূর্ণ বিরোধী। প্রয়াত প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধী যখন প্রধান মন্ত্রী ছিলেন সেই সময়ে আন্তর্জাতিক অর্থভান্ডার থেকে ৫ হাজার ৫২০কোটি টাকা ধার করেন। এর সুদ সমেত এটি আরো কণ্টকিত হয়েছে। এরফলে আমরা যে রেশনে ভরতুকি দিতাম সেটা কেন্দ্রীয় সরকার বলে দিলেন যে দিতে পারবে না। আমাদের রাজ্য সরকারকে ভারত সরকার বলে দিলেন যে এখানে আর নতুন নতুন কারখানা পর্যন্ত খুলতে পারবে না। সুতরাং এইরকম অবস্থায় দেনা শোধ করার দায়-দায়িত্ব মানুষের উপর পড়বে, যে শিশু আজকে জন্মেছে তার উপর পড়বে এবং যে লোক শ্মশানে যাচ্ছে তার উপর পর্যন্ত পড়ছে এবং তাকে পর্যন্ত দায়িত্ব বহন করতে হবে। এই যখন অবস্থা আন্তর্জাতিক সংবিধানের অবস্থা তখন আমরা বেকার সমস্যা সমাধান করার জন্য আমরা হলদিয়া এবং সল্ট লেকে কিছু কারখানা করার উদ্যোগ নিয়েছি, বেকার সমস্যা সমাধানের জন্য কর্মসংস্থানের সুযোগ করবার কথা বলেছি। এখানে সুব্রত বাবু মাননীয় সদস্য কি বলেছেন আপনাদের মার্কসবাদ কোথাও আছে যে বহুজাতিক সংস্থার সঙ্গে সম্পর্ক করতে হবে।

আমি বলেছি মার্কসবাদী শিক্ষা ঐ বেঞ্চে বসে মাননীয় সদস্য শিশিরবাবু বারবার আমাদেরকে দেন আর তার সঙ্গে সুব্রতবাবুও দিচ্ছেন। তাই মার্কসবাদী কোনো জায়গায় প্রয়োগ করতে হয় এটা আমরা কিছুটা জানি। ওরা এতটা যখন মার্কসবাদী সম্বন্ধে জানেন তখন বুঝতে পারছি না কেন ওরা ঐখানে-এখানে বসতে পারেন কেউ বারণ করবে না। সেইজন্য আমি বলছি ওরা যখন বুঝতে পারছেন যে শিল্প সঙ্কট, বেকারত্ব বেড়ে চলেছে, চাকরির সংস্থান নেই—এদিকে আমাদের রাজ্য সরকার বামপন্থী ফ্রন্ট পরিচালতি তারা নতুন নতুন কর্ম উদ্যোগের চেষ্টা করছেন, শিল্পোন্নয়নের চেষ্টা করছেন এবং কেন্দ্রের যে বিমাতৃসুলভ মনোভাব যে শিল্পনীতি, যে অর্থনীতি সেই নীতির বিরুদ্ধে আমরা দুটো ধর্মঘট করেছি, বন্ধ করেছি। আসুন এই অসুবিধার যে অন্তরায় রাজ্যে রাজ্যে,, শিল্প বিকাশের যে অন্তরায়, অর্থনৈতিক উন্নয়নের যে অন্তরায়, প্রশাসন-র অগ্রগতির যে অন্তরায় তার বিরুদ্ধে বিরোধিতা করি আসুন। আমরা সকলে মিলে পশ্চিমবঙ্গের স্বার্থে এই অন্তরায়কে এই প্রতিবন্ধকতাকে দূর করার জন্য একসঙ্গে সংগ্রামের ময়দানে নামি। আসুন ১৯৮৫ সেপ্টেম্বরে এবং ১৯৮৬-র ফেব্রুয়ারি যে দিন সেই দিনে যেন সমস্ত পশ্চিমবাংলা বাঁচুক, সমস্ত মানুষকে সমানভাবে বাঁচাবার জন্য আমরা শপথ নিই। এই কথা বলে মাননীয় মন্ত্রী শ্রম দপ্তরের রাষ্ট্রমন্ত্রীর এই যে ব্যয়বরাদ্দ এখানে উপস্থিত করেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রম বিভাগের রাষ্ট্রমন্ত্রী ১৯৮৬-৮৭ সালের যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন, আমি সেই ব্যয় বরাদ্দকে সমর্থন করতে পারছি না, কারণ সারা পশ্চিমবাংলায় একটা নৈরাজ্য অসন্তোষ শ্রমিকদের মধ্যে হতাশা দেখা যায় এবং কোনো শ্রমিক অন্তরায় সেই সম্বন্ধে আগেই যে কথা বলেছিলেন মেহনতি মানুষের প্রতিনিধিরা আশা করি এই বামফ্রন্ট সরকার তারা ৮ বছরে সেটা বুঝতে পেরেছেন। এই সরকার শ্রমিকদের সঙ্গে জালিয়াতি করেছেন, শ্রমিকদের সঙ্গে বিশ্বাসঘাতকতা করেছেন। তাই এই অবস্থায় কোনো শ্রমিকই এই সরকারকে সমর্থন করতে পারছে না ; এই সরকারের শ্রম নীতিকে এবং

তার সঙ্গে সঙ্গে এটাও বলছি যে শ্রমিকরা হচ্ছেন রক্ত মাংসের মানুষ তাদের সেই অনুভব আছে। দিনের পর দিন যখন দেখেছি শ্রমিকদের পরিসংখ্যানে কোথাও ক্লোজার বেড়ে চলেছে, আবার মাননীয় মন্ত্রী একটু আগে যে বই দিয়েছেন তাতে তিনি নিজেই বলেছেন লক-আউটের নামে যে প্রকৃত ক্লোজার চলছে সেটা মূলত ক্লোজার নয়। সরকারি সদস্য অজিতবাবু সুব্রতবাবুর সম্বন্ধে তিনি কিছু জ্ঞান দিলেন। এই থেকেই বুঝতে পারলাম না যে তিনি ট্রেড ইউনিয়নের সঙ্গে যুক্ত আছে কিনা, সরকারের এই শ্রমনীতিকে তিনি ঐ বেঞ্চে বসে সমর্থন করতে পারছেন না, কিন্তু কি ভাবে বলবেন ওনার কথায় সেটা খুবই পরিষ্কার হয়ে যাচ্ছে। আমি দেখেছি মাত্র ৮৫তেই ৩৯, কোথাও ১৫৮টি লক-আউট। শ্রম দিবসে শতকরা ৭২ ভাগ এই যে লক-আউট, এবং ক্লোজার চারিদিকে চলেছে সেই জন্যই বলছি আজকে সকালে ঘুম থেকে উঠে হাওড়ার মানুষরা জেগে লক্ষ্য করেছে এই সভার মাননীয় সদস্য রবীনবাবু বলেছেন—ল্যাডল জুট মিল ট্রেড ইউনিয়নের ফলে, বা দিনের পর দিন চটকলে অবস্থা কি হয়েছে—এই ব্যাপারেই বলছি মার্কসবাদী সিটু ট্রেড ইউনিয়ন সেখানে হাঙ্গামা করেছে। হাঙ্গামা করে শ্রমিক অশান্তি করার পর মালিক সেখানে লক-আউট ঘোষণা করে চলে গেছে। গণতান্ত্রিক ট্রেড ইউনিয়ন আন্দোলনের নাম করে যদি গুন্ডামী হয় তাহলে সেখানে গণতান্ত্রিক আন্দোলন করার পরিবেশ আছে কিনা দেখতে হবে। বড় বড় কথা বলে লাভ নেই। জল বিচুটি গায়ে লাগলে সেখানে চন্দন লাগিয়ে দিলে চন্দনের গন্ধ পাওয়া যায় না। গত বছর পশ্চিমবাংলার বিভিন্ন খাতে যে টাকা বরাদ্দ হয়েছিল সেই টাকা থেকে ১০০ কোটি টাকা ফেরত গেছে এবং মন্ত্রী মহাশয়ের দপ্তর থেকে ১৩ কোটি ৭৮ লক্ষ টাকা শ্রমিক কল্যাণ ও কর্ম সংস্থানের জন্য ধরা হয়েছিল তা থেকে ১১ কোটি ৬০ লক্ষ টাকা ফেরত গেল। অর্থাৎ বরাদ্দকৃত টাকা ফেরত যায়। অথচ ১৯৭৭ সাল থেকে আলিমুদ্দিন স্ট্রিট থেকে একই গান বাজানো হচ্ছে যে কেন্দ্র টাকা দেয় না। এই টাকা যেখানে ফেরত যাচ্ছে সেখানে আমরা কি ধরে নেব যে শ্রমিকদের সব কল্যাণ হয়ে গেছে। অথচ আমরা দেখছি সারা ভারতে একটা চেষ্টা চলছে দারিদ্র সীমার নিচে যারা আছে তাদের তোলার। সেখানে আমাদের এখানে কি হচ্ছে? আমরা দেখছি কেন্দ্রীয় সরকারের ঘোষণা অনুযায়ী ১৯৬০ সালে যেটা ৬৫ % ছিল সেটা ১৯৮৪ সালে ৩৭% হয়েছে এবং সপ্তম যোজনার ৫ বছরে আরো ১২% কমবে। পশ্চিমবাংলায় ৮ বছরে মাথা পিছু আয় মাত্র ১৫ টাকা বেড়েছে। ১৯৭৭ সালে ১১১ টাকা ছিল সেটা ১৯৮৫-তে হয়েছে ১২৬ টাকা। আমি এজন্য বলছি যে কেন্দ্রের বিরুদ্ধে গালাগালি দিয়ে লাভ নেই এবং কেন্দ্র টাকা দিচ্ছে না বলে লাভ নেই। পশ্চিম বাংলার মানুষ আর কতদিন এই ভাঙা রেকর্ড শুনবে? পূজার সময় নতুন হয় শুনি, কিন্তু ১৯৭৭ সাল থেকে একই রেকর্ড শুনছি কেন্দ্রের বঞ্চনা, রাজ্যের হাতে টাকা দিতে হবে, ক্ষমতা চাই। আর কতদিন এ জিনিস চলবে? রেজিস্টার্ড কারখানা বাড়ছে এবং তা বাড়লে চাকরির সুযোগ বাড়ে, বেকারের সংখ্যা কমে। কিন্তু স্ট্যাটিসটিকস কি বলে? ১৯৮৩ সালে রেজিস্টার্ড কারখানা ছিল ২৭ হাজার ৩১৪টি, ১৯৮৫ সালে ৯০৪টি বৃদ্ধি হল। কিন্তু কর্মীর সংখ্যা ৮ লক্ষ ৯৩ হাজার থেকে ৮ লক্ষ হাজারে নেমে গেল। এইভাবে চাকরির সংখ্যা কমে যাচ্ছে এবং বেকারের সংখ্যা বেড়ে যাচ্ছে। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে রেজিস্ট্রিকৃত বেকার হচ্ছে ৪০ লক্ষ। কিন্তু আপনাদের গুন্ডারা হামলা করে কারখানা বন্ধ করে দিচ্ছে এবং বেকারির সংখ্যা বাড়িয়ে দিচ্ছে। যখন বেকারের সংখ্যা বাড়তে আরম্ভ হল তখন আপনারা বেকার ভাতা দিতে

শুরু করলেন। অভিশপ্ত জীবন নিয়ে যুবকরা চাকরি পাচ্ছে না তাদের আপনারা বেকার ভাতা দিতে শুরু করলেন এবং বললেন চাকরি দিতে পারব না। অর্থাৎ ক্ষমতায় আসার আগে বলেছি লাল শালু গলায় বেঁধে ৫০ টাকা করে নিয়ে গিয়ে রকে বসে বিড়ি সিগারেট খাও, সিনেমা দেখো। এবার আবার স্বনির্ভর প্রকল্প শুরু হয়েছে। এখানেও দলবাজী শুরু হয়েছে। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে এটা চলছে। সেখানে একটা কমিটি করে রেখেছেন। একেবারে কুক্ষিগত কমিটি। সেখানে মার্কসের গন্ধ ছাড়া কাজ হবে না। নামাবলি কার্ল মার্কসের হওয়া চাই। বেছে বেছে সি পি এম মস্তানদের ডেকে চাকরি দেয়া হচ্ছে। হাওড়া কর্পোরেশন ১৯৭৭ সালের পর থেকে ১৯৮৪-৮৫ সাল পর্যন্ত একটাও কংগ্রেসের ছেলে ঢুকেছে বলতে পারলে আমি সমস্ত কথা প্রত্যাহার করে নেব। এখানে বড় বড় কথা বলেন আর অন্যদিকে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলিকে কবজা করে রেখে দিয়েছেন। স্লিপ অনুযায়ী চাকরি হচ্ছে। চাকরি কিন্তু ভাগ হচ্ছে না। অর্থাৎ ফরোয়ার্ড ব্লক, আর. এস. পি. পেলে বুঝতাম, তা হচ্ছে না—সবই সিপি এমের।

[4-55 — 5-05 P. M.]

স্বনির্ভর প্রকল্পে বলা হচ্ছে পৌর কর্তৃপক্ষের একটা কনসেন্ট চাই, পৌর কর্তৃপক্ষ মাথার উপর চূড়ামনি হয়ে বসে আছে। তিনি নামাবলি দেখছেন, কার গায়ে কি গন্ধ—মার্কসের গন্ধ, না গান্ধীর, দেখে তবে চাকরি হবে। এর সাথে সাথে আমি ই এস আই দপ্তর সম্পর্কে কিছু বলতে চাই। আমি ই এস আই দপ্তর সম্পর্কে গত ৩ দিন আগে একটা প্রশ্ন করেছিলাম কত টাকা পাওনা আছে, শ্রমমন্ত্রী উত্তর দিয়েছেন পি এফ'র ৭৩ কোটি ৭০ লক্ষ, আর ই এস আই সরকারি এবং বেসরকারি সকল সংস্থা নিয়ে ১২ হাজার ৩১, ১০ লক্ষ শ্রমিক এতে জড়িয়ে আছে, তাদের পাওনা হচ্ছে ১৮ কোটি ৫২ লক্ষ ১৬ হাজার ১০৪ টাকা, মালিকরা এই টাকা দিচ্ছে না। স্যার, ২ দিন আগে একটা লেবার কনসিলিয়েশন ছিল, আমি শ্রমমন্ত্রী মহাশয়ের সঙ্গে ছিলাম। এই যে শ্রমিকদের টাকা কেটে নিয়ে মালিক পক্ষ প্রভিডেন্ট ফান্ডের টাকা জমা দিচ্ছে না এরজন্য শ্রমিকরা টাকা পাচ্ছে না বলে অসুস্থ হলে ওষুধ কিনতে পারছে না, সরকার সেখানে নীরব দর্শক হয়ে বসে আছে। ই এস আই-এর অঙ্কে টাকা পড়ে থাকছে, প্রভিডেন্ট ফান্ডের টাকা পড়ে থাকছে, শ্রমিকরা ওষুধ কিনতে পারছে না। শ্রমিকরা হাসপাতালে যাচ্ছে, দেখা যাচ্ছে নিম্ন কোয়ালিটির খাদ্য তাদের সরবরাহ করা হচ্ছে। সেখানে কন্ট্রাক্টরের সঙ্গে ম্যানেজমেন্টের নাক শোঁকাশুকি থাকে বলে এই ধরনের খাদ্য সাপ্লাই হচ্ছে। এই অবস্থায় ই এস আই দপ্তর চালাচ্ছেন আগে যেটা আমি বলেছিলাম যে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির কিছু গুন্ডা বসে আছে বিভিন্ন দপ্তরের, ই এস আই ডাইরেক্টোরেট যেটা ৬৪নং গনেশ অ্যাভিনিউতে আছে সেখানে ই এস আই-এর ডেপুটি অ্যাসিসট্যান্ট ডাইরেক্টর কো-অর্ডিনেশন কমিটির গুন্ডাদের জন্য তার নির্ধারিত ঘরে বসতে পারছেন না। গুন্ডারা তার সেই ঘর চাবি লাগিয়ে দিয়েছে। ই এস আই-এর ৪ জন ডেপুটি অ্যাসিস্ট্যান্ট ডাইরেক্টর তাদের ঘরে বসতে পারছেন না, ক্লার্কদের সঙ্গে তাদের বসে থাকতে হচ্ছে বাইরে, সি পি আই (এম)এর গুন্ডারা তাদের ঘর জবর দখল করে রেখে দিয়েছে। এই অবস্থা চলছে প্রত্যেকটি জায়গায়। এই গুন্ডামী করে কারখানা বন্ধ করে দিচ্ছে, অফিসের সামনে এই গুন্ডামী দেখা যাচ্ছে, দেখা যাচ্ছে লেবার কোর্ট, লেবার ট্রাইব্যুনাল, ইন্ডাস্ট্রিয়াল

ট্রাইব্যুনালের সামনে। স্যার, লেবার কোর্ট, লেবার ট্রাইব্যুনাল, ইন্ডাস্ট্রিয়াল ট্রাইব্যুনাল শ্রমিকরা আশা করে বসে থাকে তাদের কেসের ফয়সালা হবে। অথচ দেখা যাচ্ছে দিনের পর দিন ফাইল জমে যাচ্ছে, কোনো ফয়সলা হচ্ছে না। যে শ্রমিক কেস করল দেখা যায় সেই শ্রমিক মারা গেছে, কোনো সুরাহা হচ্ছে না। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি এই ব্যাপারটা একটু ভেবে দেখবেন কোনো রাস্তা আছে কিনা। তারপর শপ্স এসট্যাবলিশমেন্ট অ্যাক্ট, ই এস আই অ্যাক্ট, পি এফ অ্যাক্টের ব্যাপারে বিভিন্ন জেলাতে আপনি যদি একটা মনিটারিং কমিটি করেন এবং সেই কমিটি যদি ট্রেড ইউনিয়ন নেতা, বিভিন্ন দলের সদস্যদের নিয়ে করেন তাহলে আমার মনে হয় মালিক পক্ষ এক তরফা যে কাজ করছেন, যে সাহস দেখাচ্ছেন হঠাৎ হঠাৎ ক্লোজার, ছাঁটাই, লক-আউট করে দেওয়া এটার বোধ হয় সুরাহা হবে। আমি মনে করি শ্রমমন্ত্রী দীর্ঘদিন রাজনৈতিক ট্রেড ইউনিয়নের সঙ্গে যুক্ত, তিনি শ্রমিকদের অসহায় অবস্থার কথা চিন্তা করে একটা সঠিক পদক্ষেপ গ্রহণ করবেন। শেষে ওনার ব্যয়-বরাদ্দ পশ্চিমবঙ্গের শ্রমিক স্বার্থ বিরোধী বলে এই ব্যয়-বরাদ্দের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

## 81st Report of the Business Advisory Committee.

**Mr. Speaker :** I beg to present the 81st Report of the Business Advisory Committee. The Committee met in my Chamber today and recommended the revised programme of business for the 10th April, 1986, 16th April, 1986 and 18th April, 1986, respectively.

Thursday, 10-4-1986 .. (i) Demand No. 18 [252—Secretariat General Services]

(ii) Demand No. 19 [253—District Administration]— 4 hours.

Wednesday, 16-4-1986 .. (i) Half-an-hour discussion under rule 58 on the subject of Circular Rail in Calcutta—Notice given by Shri Subrata Mukhopadhyay and Shri Kashinath Misra.

(ii) Demand No. 74 [363—Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding Panchayat)]

(iii) Demand No. 26 [260—Fire Protection and Control ]

(iv) Demand No. 40 [284—Urban Development, 484—Capital Outlay on Urban Development and 684—Loans for Urban Development]— 3 hours.

(v) Demand No. 27 [265—Other Administrative Services]— 1 hour.

Friday, 18-4-1986 .. (i) Demand No. 62 [320—Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries), 520—Capital Outlay on Industrial Research and Development (Excluding Public Undertakings and Closed and Sick Industries), 525—Capital Outlay on Tele-Communication and Electronics Industries and 720—Loans for Industrial Research and Development (Excluding Closed and Sick Industries)]

(ii) Demand No. 64 [328—Mines and Minerals]

(iii) Demand No. 82 [526—Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries) and 726—Loans for Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries)]

(iv) Demand No. 24 [ 258—Stationery and Printing ]

(v) Demand No. 75 [500—Investments in General Financial and Trading Institutions and 700—Loans to General Financial and Trading Institutions]

(vi) Demand No. 81 [523—Capital Outlay on Petroleum, Chemicals and Fertiliser Industries (Excluding Public Undertakings) and 723—Loans for Petroleum, Chemicals and Fertiliser Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries)]

(vii) Demand No. 84 [530—Investments in Industrial Financial Institutions (Excluding Public Undertakings) and 730—Loans to Industrial Financial Institutions (Excluding Public Undertakings)]

(viii) Demand No. 76 [320—Industries (Public Undertakings), 505—Capital Outlay on Agriculture (Public Undertakings), 523—Capital Outlay on Petroleum, Chemicals and Fertiliser Industries (Public Undertakings), 520—Capital Outlay on Consumer Industries (Public Undertakings), 705—Loans for Agriculture (Public Undertakings), 722—Loans for Machinery and Engineering Industries (Public Undertakings), 723—Loans for Petroleum, Chemical and Fertiliser Industries (Public Undertakings) and 726—Loans for Consumer Industries (Public Undertakings)]

(ix) Demand No. 61 [320—Industries (Closed and Sick Industries), 522—Capital Outlay on Machinery and Engineering Industries (Closed and Sick Industries), 526—Capital Outlay on Consumer Industries (Closed and Sick Industries), 529—Capital Outlay on Other Industries (Closed and Sick Industries), 722—Loans for Machinery and Engineering Industries (Closed and Sick Industries), 723—Loans for Petroleum, Chemicals and Fertiliser Industries (Closed and Sick Industries) and 726—Loans for Consumer Industries (Closed and Sick Industries)]— 4 hours.

(x) Motion under rule 185 regarding Nicaragua—Notice given by Sarbashri Kamal Sarkar, Anil Mukherjee, Matish Ray, Kamakhya Ghosh, Prabodh Chandra Sinha, Umakanta Roy, Sunirmal Paik, Subrata Mukhopadhyay, Abdul Mannan, Kashinath Misra, Samar Mukherjee, Ambica Banerjee, Humayun Reza, Abanti Mishra and Deba Prasad Sarkar—2 hours.

(a) There will be no Mention Cases on Thursday, the 10th April, 1986.

(b) There will be no Question for Oral Answer and Mention Cases on Friday, the 18th April, 1986.

I would now request Shri Sumanta Kumar Hira, a Member of the Business Advisory Committee, to move the motion for acceptance of the House.

**Shri Sumanta Kumar Hira :** Sir, I beg to move that the Eighty-First Report of the Business Advisory Committee presented this day be agreed to by the House.

The motion was then put and agreed to.

[5-05 — 5-15 P. M.]

## VOTING ON DEMAND FOR GRANTS—DEMAND NO. 42

**শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে বিষয়কে কেন্দ্র করে ব্যয় বরাদ্দের প্রস্তাব উপস্থাপিত হল আমি মনে করি এই ব্যাপারটি খুবই গুরুত্বপূর্ণ। কিছুক্ষণ আগে একজন মাননীয় সদস্য বললেন, চেঙ্গাইলে কানোরিয়া কেমিক্যাল ইন্ডাস্ট্রিস—এর প্রায় ৬ হাজার শ্রমিক অত্যন্ত অসুবিধায় পড়েছে। আজ সকাল ৫ টা থেকে ওই কারখানার মালিক লক-আউট ঘোষণা করেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শুধু এক্ষেত্রেই নয়, বামফ্রন্ট সরকার যেদিন থেকে ক্ষমতায় এসেছেন সেদিন থেকেই দেখছি বহু কারখানার মালিক ইচ্ছাকৃতভাবে কোনো না কোনো একটা অজুহাত দেখিয়ে কারখানা লক-আউট করিয়ে দিয়ে বামফ্রন্ট সরকারকে অত্যন্ত অসুবিধায় ফেলার চেষ্টা করছে। বামফ্রন্ট সরকার যে তারিখ থেকে পশ্চিমবাংলায় শাসন ক্ষমতায় এসেছেন তাতে আমরাও চেষ্টা করছি যাতে এই লক-আউট এবং ক্লোজার লে-অফ বন্ধ করা যায়। ১৯৪৮ সালে ইন্ডাস্ট্রিয়াল ডিসপুট অ্যাক্টের মধ্যে আমরা বলছি যাতে ভবিষ্যতে এই লক-আউট, লে অফ্ এবং ক্লোজার বন্ধ করা যায়। দুঃখের সঙ্গে জানাচ্ছি, ১৯৮৪ সালের আইনে এই সমস্ত ব্যবস্থা করে আমরা কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো সত্ত্বেও আজ পর্যন্ত সেই আইন রাষ্ট্রপতির সম্মতি লাভ করে আমাদের কাছে ফিরে আসেনি। কিছুক্ষণ আগে সুব্রতবাবু এবং অশোকবাবু অনেক কথাই বললেন। তাদের কাছে আমার অনুরোধ তারা যদি একটু গভীরে যেতেন তাহলে দেখতেন যে কাঠামোর মধ্যে আমরা কাজ করছি তাতে একটা অঙ্গ রাজ্যের সরকারের পক্ষে ঠিক ঠিকভাবে শ্রমিকদের কল্যাণ করা সম্ভব নয়। নানা রকম প্রতিকূল অবস্থার মধ্যে আমরা কাজ করে চলেছি, এটা তাদের বোঝা উচিত ছিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন পৃথিবীতে ধনবাদী রাষ্ট্রগুলি অত্যন্ত সংকটের মধ্যে পড়েছে। ইতিহাসের ছাত্র এবং শিক্ষক হিসেবে আমরা দেখেছি যখনই পৃথিবীর ধনতান্ত্রিক রাষ্ট্রগুলি অসুবিধায় পড়ে তখন তারা তাদের সেই অসুবিধাগুলি অন্যান্য উন্নতিশীল দেশের দিকে ঠেসে দেয়। দুঃর্ভাগ্যের বিষয় তাদের সেইসমস্ত জিনিসগুলো আমাদের কাছে ইমপোর্টেড হয়ে এসেছে। এবং আমাদের প্রধানমন্ত্রী রাজীব গান্ধী এসব দেশের কাছ থেকে লক্ষ লক্ষ কোটি কোটি টাকার আর্থিক সাহায্য, লোন, ইকনমিক এড ইত্যাদি গ্রহণ করে আমাদের দেশকে আরো চরম অর্থনৈতিক বিপর্যয়ের মধ্যে এনে ফেলেছেন। তার একটা কনডিশন ছিল। মাননীয় স্পিকার মহাশয়, এই রকম একটা অবস্থার মধ্যে আমাদের কাজ করতে হচ্ছে এবং এই সম্পর্কে যে অসুবিধাগুলি আছে সেগুলি একটু অনুভব করা দরকার একটি কথা আমার মনে পড়ছে, ১৯২১ সালে রুশ বিপ্লবের পর মহানায়ক লেনিন যখন তার নিউ ইকনমিক পলিসি ইমপ্লিমেন্ট করেন তখন তিনি বলেছিলেন, আওয়ার টাস্ক ইজ

ডিফিকাল্ট উই হ্যাভ টু ট্রাভার্স এ লং ওয়ে। আজকে বামফ্রন্ট সরকারকে নানা অসুবিধার মধ্যে কাজ করতে হচ্ছে। বর্তমানে আমাদের অবস্থা আরো জটিল হয়ে পড়েছে, আমাদের যাত্রা পথ আরো দুর্গম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, শিল্প শ্রমিকদের নিরাপত্তার জন্য বামফ্রন্ট সরকার অনেক কাজ করেছেন, চেষ্টা করে চলেছেন। ৩০০ শয্যা বিশিষ্ট ডিসপেনসারি অ্যান্ড হসপিটালগুলিকে আরো বেটার করা দরকার। সেগুলিকে নতুন ফর্মে রিঅর্গানাইজ করা দরকার। সত্যিকারে শ্রমিকের উপকার যাতে হয় সেটা দেখা দরকার। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ সম্বন্ধে অনেক কথা উঠেছে। আমি জানি কোনো কোনো এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে কিছু কিছু দুর্নীতি আছে। কিন্তু তা সত্ত্বেও বিভিন্ন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে কয়েক বছরে কয়েক হাজার বেকার যুবককে আমরা চাকরি দিতে সক্ষম হয়েছি। কংগ্রেস আমলে সুপারিশের মাধ্যমে এবং খেয়াল খুশি মতো চাকরি দেওয়া হত। বামফ্রন্টের আমলে একটা সিস্টেম এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে আমরা চাকরি দেবার ব্যবস্থা করেছি। অ্যাপ্রেনটিসশিপ ট্রেনিং-এর ব্যাপারে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। এই অ্যাপ্রেনটিসশিপ ট্রেনিং সম্পর্কে আরো সজাগ থাকতে হবে এবং বিভিন্ন ট্রেডে এই অ্যাপ্রেনটিসশিপ ট্রেনিং সংখ্যা আরো বাড়াতে হবে। এই অ্যাপ্রেনটিসশিপ ট্রেনিং নেবার পর তার একটা পারসেনটেজ যাতে চাকরি পায় তার ব্যবস্থা করতে হবে। তারপর ইন্টারেস্ট মাইগ্রেটেড্ লেবারের একটা সমস্যা আছে বিহার, উড়িষ্যা, রাজস্থান থেকে বহু শ্রমিক পশ্চিমবঙ্গে কাজ করতে আসে বিশেষ করে ইট-খোলাগুলিতে। এই সব হাজার হাজার মাইগ্রেটেড্ লেবার এখানে কাজ করতে আসে। তাদের কোনো রকম সুযোগ সুবিধা দেওয়া হয় না। যতটা পারা যায় তাদের সুযোগ সুবিধা দেবার চেষ্টা করতে হবে। আমাদের বামফ্রন্ট সরকার শ্রমিক শ্রেণীর সরকার। কাজেই শ্রমিকদের মঙ্গলের জন্য, শ্রমিকদের উন্নতির জন্য সব দিকে আমাদের দৃষ্টি দিতে হবে। আমাদের দেশে কনস্ট্রাকশন লেবারার বলে এক ধরনের লেবারার আছে। হাজার হাজার মানুষ এই কনস্ট্রাকশন ওয়ার্কে কাজ করেন। যেমন ডি. পি. সি. বোকারো, বিভিন্ন ধরনের থারমল প্ল্যান্ট ইত্যাদি এই সমস্ত শ্রমিকরা ৫/১০ বছর ধরে সেখানে কাজ করেন। কিন্তু যেই কনস্ট্রাকশনের কাজ শেষ হয়ে গেল তারপর আর ঐ শ্রমিকদের দেখা হয় না। আমরা জানি তাদের কাজটা সাময়িক, তারা টেম্পোরারি ওয়ার্কার কাজেই আমার প্রস্তাব হচ্ছে তাদের মাহিনা যাতে বেটার করা যায় এবং তাদের যাতে কিছু গ্র্যাচুয়িটি দেওয়া যায় সেটা দেখা হোক। এই কাজটা করতে পারলে সত্যিকারের শ্রমিক কল্যাণে কাজ করা হবে। আমরা স্যার, সাধারণত অর্গানাইজড লেবারারদের নিয়েই কথা বলি, তাদের কথা ভাবি কিন্তু যে বিরাট সংখ্যক আন-অর্গানাইজড লেবারার আছে তাদের কথাটাও চিন্তা করা দরকার। এই প্রসঙ্গে ক্ষেতমজুরদের কথা বলা যায়। বামফ্রন্ট সরকার একমাত্র সরকার যারা এই আন-অর্গানাইজড লেবারারদের কল্যাণের জন্য চেষ্টা করছেন। বামফ্রন্ট সরকার এই ক্ষেতমজুরদের মজুরি উন্নত করবার চেষ্টা করেছেন। স্যার, গ্রামাঞ্চলে মিনিমাম ওয়েজেস ১২ টাকা ধার্য করা হয়েছে এবং সেটা শ্রমিকদের দেবার চেষ্টা করা হচ্ছে। তবে অনেক ক্ষেত্রে এই ওয়েজেস দেওয়া সম্ভব হয় না কাজেই এ দিকে আমাদের বিশেষভাবে দৃষ্টি দিতে হবে। পরিশেষে আমি ফাউন্ড্রি ওয়ার্কারদের কথা বলব। স্যার, আপনি জানেন, আমাদের দেশের সর্বত্র বিশেষ করে আমাদের হাওড়া জেলাতে বহু ফাউন্ড্রি আছে। এইসব ফাউন্ড্রি মালিকরা অত্যন্ত কৌশলে এই ফাউন্ড্রি ওয়ার্কারদের তাদের নায্য পাওনা থেকে

বঞ্চিত করছে। তারা সেখানে কনট্রাক্ট লেবার সিস্টেম করেছেন ফলে বহু মানুষ বছরের পর বছর তাদের ন্যায্য পাওনা থেকে বঞ্চিত হচ্ছেন। স্যার, এই কথা বলে এই বাজেটের প্রতি আমার সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করলাম।

[5-15 — 5-25 P. M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই সভায় মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় তার দপ্তরের যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন সে সম্পর্কে আমার প্রতিক্রিয়া রাখতে গিয়ে কয়েকটি কথা বলতে চাই। বামফ্রন্ট সরকারকে সীমাবদ্ধতার মধ্যে—সাংবিধানিক সীমাবদ্ধতা এবং অর্থনৈতিক কাঠামোগত সীমাবদ্ধতার মধ্যে যে কাজ করতে হচ্ছে সে সম্পর্কে আমি সচেতন। এই সীমাবদ্ধতার মধ্যেও একটা শ্রমমুখী, জনমুখী, বামপন্থী দৃষ্টিভঙ্গি নিয়ে শ্রমদপ্তরকে পরিচালনা করতে গেলে আমি যেটা বুঝি সেটা হচ্ছে এই যে একটা সরকারের শ্রম দপ্তরকে শ্রমিক শ্রেণী যাতে তাদের সংগ্রামের হাতিয়ার হিসাবে পেতে পারেন সেই দৃষ্টিভঙ্গি থেকেই শ্রমদপ্তর পরিচালিত হওয়া উচিত। এটা স্বাভাবিক যে বর্তমানে সংকটগ্রস্ত পুঁজিবাদ তাদের সমগ্র সংকটের বোঝা উত্তরোত্তর ঐ মালিক শ্রেণী শ্রমজীবী মানুষদের উপর চাপিয়ে দেবার চেষ্টা করছে। সেখানে আক্রমণ ক্রমবর্ধমান। এই ক্রমবর্ধমান আক্রমণের হাত থেকে বাঁচাবার একটিই পথ—শ্রমিক শ্রেণী বা শ্রমজীবী মানুষের সংগঠিত আন্দোলনকে জোরদার করা, তাকে শক্তিশালী করা। আর একটা শ্রমিক দরদি সরকার, একটা জনমুখী সরকার শ্রমিক শ্রেণীর এই ন্যায় সঙ্গত আন্দোলনকে তাদের শ্রমনীতির দ্বারা সাহায্য করতে পারে, এটাই হচ্ছে দৃষ্টিভঙ্গি এবং সেই অর্থে এটা আশা করা গিয়েছিল যে বামফ্রন্টে সরকারের রাজত্বে অন্তত শ্রমিক শ্রেণী তাদের আন্দোলনকে জোরদার করার সুযোগ পাবে এবং সেই অর্থে তুলনামূলক ভাবে অন্যান্য রাজ্যের তুলনায় মালিক শ্রেণীর আক্রমণকে অপেক্ষাকৃত ভাবে প্রতিহত করা সম্ভব হবে, এটাই হচ্ছে ইয়ার্ড স্টিক। কিন্তু বাস্তব চিত্র কি, গত নয় বছরের রাজত্বে লক-আউট, ক্লোজার এবং নানা রকম ভাবে শ্রমিক শ্রেণীর উপর আক্রমণ ক্রমবর্ধমান। জুট ইন্ডাস্ট্রিতে আজকে একটা লাগাতার ভাবে ক্লোজার, লক-আউট এর জিনিস চলছে, ট্রাইপারটাইট এগ্রিমেন্ট হলে বিভিন্ন ক্ষেত্রে, আপনি নিজে স্বীকার করেছেন—মন্ত্রী মহাশয়, আজকে তার বাজেট বক্তৃতায় স্বীকার করেছেন ট্রাইপারটাইট এগ্রিমেন্ট হয়েছে, সেই চুক্তি মালিক পক্ষ লংঘন করছে, সরকার সেখানে অসহায়, সেখানে নির্বাক, এই জিনিস চলেছে। ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রির ক্ষেত্রে একই অবস্থা, বিভিন্ন ইন্ডাস্ট্রির ক্ষেত্রে ট্রাইপারটাইট এগ্রিমেন্ট যা হচ্ছে, সেইগুলো একজিকিউট করা হচ্ছে না, তারা ভায়লেট করছে। চুক্তির মেয়াদ অতিক্রান্ত হয়েছে, নতুন চুক্তি করার সময় হয়ে গেছে, সেই চুক্তি করা হচ্ছে না, উদ্যোগ নেওয়া হচ্ছে না। এই জিনিস ক্রমাগত চলছে। আজকে প্রভিডেন্ট ফান্ড, ই. এস. আই. এর কোটি কোটি টাকা শ্রমিকদের টাকা মালিকরা জমা দিচ্ছে না এবং ভারতবর্ষের মধ্যে আজকে রেকর্ড, ভারতবর্ষের মধ্যে শীর্ষ স্থানে প্রভিডেন্ট ফান্ড এবং ই. এস. আই এর টাকা বাকি রাখার প্রশ্নে। আজকে পশ্চিমবাংলা সমস্ত রাজ্যের উপরে। শুধু তাই নয়, এই টাকা মালিক পক্ষ ইভেন অন্য রাজ্যের ডাইভার্ট করছে। ডাইভার্ট করে সেই টাকা তারা সেখানে ইনভেস্ট করছে। শ্রমিকদের টাকায় এতবড় নক্কারজনক কাজ হচ্ছে আজকে এর বিরুদ্ধে এই সরকারের তরফ থেকে কোনো পদক্ষেপ নেওয়া হচ্ছে না। আমি যেটা বলতে

চাইছি, আক্রমণ ক্রমবর্ধমান। আজকে ট্রেড ইউনিয়নের মুভমেন্টে তার বার্গেনিং ক্যাপাসিটি, তার বার্গেনিং পাওয়ার যেখানে বাড়বার কথা, তা না বাড়িয়ে অদ্ভুত থিয়োরি, মন্ত্রী মহাশয় তার বাজেট ভাষণে বলছেন শ্রমিকদের লড়াই এর মুখে ঠেলে দিয়ে তাদের শক্তির ক্ষয় ঘটানো ঠিক নয়। তাদের আন্দোলন থেকে দুরে সরিয়ে দিতে চাইছেন। অথচ আন্দোলন ছাড়া আজকে এই মালিক শ্রেণীর আক্রমণ প্রতিহত করা সম্ভব নয়, অ্যাট লিস্ট এই আন্দোলনকে জোরদার করার স্বার্থে বামফ্রন্ট সরকারের এগিয়ে আসার দরকার হাতিয়ার হিসাবে। অর্থাৎ আপনারা এই বার্গেনিং পাওয়ার বৃদ্ধি করার পরিবর্তে, নানা ভাবে শ্রমিক শ্রেণীর আন্দোলনকে ক্ষতিগ্রস্ত করেছেন। এইভাবে কমজোরি করার ফলে মালিক শ্রেণী, তারা দেখছে সরকারের দৃষ্টিভঙ্গি—একটা সরকার তারা আজকে আন্দোলন চায় না, মালিকরা এই নার্ভটা বুঝে নিয়ে ইনটিউশন থেকে তারা taking the advantage of that more and more. শ্রমিকদের উপর আক্রমণ চালিয়ে যাচ্ছে। আজকে এটা অত্যন্ত মারাত্মক ঘটনা। তাদেরও যে সাম্প্রতিক নীতি মর্ডানাইজেশন, আধুনিকীকরণ, একবিংশ শতাব্দিতে এগিয়ে যাবার কথা বলছেন, মর্ডানাইজেশনের কথা বলছেন, কমপ্যুটারাইজেশনের কথা বলছেন, এটা মারাত্মক। অত্যন্ত মারাত্মক। আমরা যারা সাম্যবাদে বিশ্বাস করি, তারা আধুনিকীকরণের বিরোধী নয়, তারা আধুনিকীকরণ চায়। কিন্তু সেটা স্থান-কাল-পাত্র এবং পরিবেশের উপর নির্ভরশীল। আমাদের দেশের অর্থনৈতিক কাঠামোতে এমনিতেই শ্রমিক ছাঁটাই হচ্ছে, এর ফলে মালিকরা আরো বেশি মজুরি বাঁচাবার জন্য আরো বেশি করে শ্রমিক ছাঁটাই করবে। তারা শ্রমিক ছাঁটাই করবার জন্য ক্যাপিটাল প্রডাকশনের দিকে যেতে চাইছে, মর্ডানাইজেশনের দিকে যেতে চাইছে, কম্পুটারাইজেশনের দিকে যেতে চাইছে, যান্ত্রিকরণের দিকে যেতে চাইছে এবং এ সবের মধ্যে দিয়ে প্রান্তিক লাভকে অব্যাহত রাখবার চেষ্টা করছে। মর্ডানাইজেশনের এই যে কনসেপ্ট, এটা অত্যন্ত মারাত্মক। অথচ এই পথই কেন্দ্রীয় সরকার গ্রহণ করেছেন এবং খুবই দুর্ভাগ্যের কথা আজকে বামফ্রন্ট সরকার মুখে এই পথের বিরোধিতা করলেও কার্য ক্ষেত্রে বিভিন্ন সংস্থায় কম্পিউটার চালু করছেন। কর্পোরেশনে, ব্যাঙ্কে এবং বিভিন্ন শিক্ষা প্রতিষ্ঠানে কম্পিউটার চালু করা হচ্ছে। ফলে আমরা দেখছি যে, বামফ্রন্ট সরকার মুখে বাম পন্থার কথা বললেও কার্যত মালিক শ্রেণীর স্বার্থের নীতি নিয়ে চলছেন, তাদের স্বার্থে বিভিন্ন পদক্ষেপ নেওয়া হচ্ছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, সরকারি কর্মচারিদের সি. সি. আর. ব্রিটিশ আমল থেকে চালু আছে এবং বর্তমানেও চালু রয়েছে। অথচ বাম-পন্থী আন্দোলনের মঞ্চ থেকে, গণতান্ত্রিক আন্দোলনের মঞ্চ থেকে বার বার সি. সি.আর প্রত্যাহার করার দাবি উঠেছে। আমরা জানি যুক্ত-ফ্রন্ট আমলে যখন ক্ষমতায় ছিলাম, এস. ইউ. সি. নেতা প্রয়াত সুবোধ ব্যানার্জি যখন ক্ষমতায় ছিলেন তখন তিনি এটা প্রত্যাহার করার চেষ্টা করেছিলেন। অথচ আজকে বামফ্রন্ট সরকার সেই সি. সি. আর অব্যাহত রেখেছেন। সি. সি. আর. চালু থাকার ফলে এবং তা উপযুক্ত ভাবে রক্ষণাবেক্ষণ করার ফলে বুহু কর্মচারীর অসুবিধা ভোগ করতে হচ্ছে। এর জন্য এক হাজারের ওপর সরকারি কর্মচারীর প্রমোশন হচ্ছে না। যেহেতু পি. এস. সি.র কাছে সি. সি. আর পাঠানো হচ্ছে না, সেহেতু তারা প্রমোশন দিচ্ছে না। বামপন্থী আন্দোলনের মঞ্চ থেকে, গণতান্ত্রিক আন্দোলনের মঞ্চ থেকে বার বার দাবি উঠেছে সি. সি. আর প্রথা বাতিল

করা হোক। এই প্রথার মধ্যে দিয়ে আজকে সরকারি কর্মচারিদের ত্রিশঙ্কু অবস্থার মধ্যে রাখা হয়েছে, তাদের প্রমোশন বাধা প্রাপ্ত হচ্ছে।

[5-25 — 5-35 P. M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বেকার সমস্যার সমাধান আমরা জানি বর্তমান সমাজ ব্যবস্থার মধ্যে দিয়ে সম্ভব নয়। আপেক্ষিক অর্থে যে ব্যবস্থার কথা বলা হচ্ছে, সেই অবস্থায় আমরা দেখছি এই রাজ্যে রেজিস্টার্ড বেকারের সংখ্যা উল্লেখ করা হচ্ছে ৪০ লক্ষ বলে। কিন্তু আমরা জানি গতবার বলা হয়েছিল এই সংখ্যা ৪১ লক্ষ ৪ হাজারের মতো। এর পরেও অনেক রেজিস্ট্রি করতে পারেনি। সেই জন্য আমাদের ধারণা এই বেকারের সংখ্যা আরো বেশি। বেকার সমস্যার সমাধানের ব্যবস্থা হিসাবে যে নতুন প্রকল্পের কথা বলা হয়েছে—২৫হাজার টাকার স্বনির্ভর কর্ম সংস্থান প্রকল্প—সেই প্রকল্পের সুযোগ ১৯৮৫-৮৬ সালে মাত্র এক হাজার বেকার পেয়েছে। এই সংখ্যাটা অত্যন্ত সীমিত সংখ্যা এ বিষয়ে যে বিধি নির্ধারিত হয়েছে তা অন্তত জটিল এবং কঠিন। এই জটিল এবং কঠিন পথ অতিক্রম করে সুযোগ নেওয়া অত্যন্ত দুরুহ। তা ছাড়াও রাজনৈতিক সুপারিশ ছাড়া এ বিষয়ে সুযোগ সুবিধা গ্রহণ করা কতটুকু সম্ভব, সে বিষয়ে আমাদের যথেষ্ট সন্দেহ আছে। ফলে এই প্রকল্প ফলপ্রসু হচ্ছে বলে আমরা মনে করি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রম দপ্তরের পরিচালনার ক্ষেত্রে গণতান্ত্রিক রীতিনীতি কতটুকু মানা হচ্ছে, সে বিষয়েও আমাদের সন্দেহ রয়েছে। বিভিন্ন কেন্দ্রীয় ট্রেড ইউনিয়নের সঙ্গে নিরবিচ্ছিন্ন আলাপ-আলোচনার মধ্যে দিয়ে শ্রম দপ্তর পরিচালিত হচ্ছে বলে দাবি করা হলেও, আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে কিছু দিন আগে জানিয়েছিলাম যে, সরকার বিরোধী কেন্দ্রীয় ট্রেড ইউনিয়নগুলির—যেগুলি সরকারি দল ভুক্ত নয়—সেগুলির সঙ্গে আলাপ-আলোচনা করা হচ্ছে না। সেই সমস্ত ট্রেড ইউনিয়নগুলি আপনার কাছে অভিযোগ উত্থাপন করেছিলেন। তারা একটি চিঠি দিয়েছিলেন, বিভিন্ন সরকারি যে কমিটিগুলি আছে, বিভিন্ন অ্যাডভাইসারি বোর্ডগুলি আছে সেখানে সমস্ত কেন্দ্রীয় ট্রেড-ইউনিয়নগুলির প্রতিনিধিত্ব নেই। এই যে ডিসক্রিমিনেশন, এই যে বৈষম্যমূলক দৃষ্টিভঙ্গি আপনারা যে গণতান্ত্রিক রীতি-নীতির কথা বলেন তার সঙ্গে সঙ্গতিপূর্ণ নয়। সুতরাং তারা যে প্রতিনিধিত্বের কথা বলছেন আপনাদের কাছে, আপনারা সেটা বিবেচনা করে দেখবেন। তারপর আন-অর্গানাইসড লেবারদের কথায় আসি। গ্রামাঞ্চলে ৩৮ লক্ষ ক্ষেত-মজুর আছে যারা একেবারে দারিদ্র সীমার শেষ প্রান্তে অবস্থিত। আজকে তারা যাতে ন্যূনতম মজুরি পেতে পারে তার ব্যবস্থা করুন। কাগজে কলমে আছে ঠিকই, কিন্তু আপনি জানেন শতকরা ৯০ ভাগ ক্ষেত-মজুর এই ন্যূনতম মজুরি পায় না। তারা যাতে ন্যূনতম মজুরি পেতে পারে সেটা যেন সরকার দেখেন। এই সরকার বিগত ৯ বছরের এই ব্যাপারে কোনো ব্যবস্থা নেননি। এছাড়া রিষড়াতে হিন্দুস্থান ন্যাশনাল গ্লাস, হিন্দুস্তান আয়রণ অ্যান্ড স্টীল (দমদম), দুর্গাপুর স্টিল প্ল্যান্ট প্রভৃতি এই রকম ধরনের অসংখ্য প্রতিষ্ঠানে শ্রমিকদের উপর আক্রমণ নেমে আসছে এবং ওয়ার্ক-লোড পড়ছে। দুর্গাপুর স্টিল প্ল্যান্টে যেখানে ৩৮ ঘণ্টা কাজের সময়-সীমা ছিল সেখানে ৪৮ ঘণ্টা কাজের সময়-সীমা বাড়িয়ে দিয়েছে। সুতরাং এগুলির জাতে প্রতিবিধান হয় তারজন্য প্রয়োজনীয় ব্যবস্থা নিতে আমি অনুরোধ করছি।

**শ্রী অমলেন্দ্র রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রম ও কর্মনিয়োগ খাতে ব্যয়-বরাদ্দকে

আমি সমর্থন করছি। আমি বিরোধী দলের বক্তব্য শুনছিলাম। ওনারা মূল কথাটা ভুলে গেছেন যে দেশে ধনতান্ত্রিক ব্যবস্থা চালু আছে। ধনতান্ত্রিক ব্যবস্থায় যা চলা উচিত তাই চলছে, যা চলা উচিত নয় তা চলছে না। বিপ্লব হয়নি, অনেক দেরি আছে। কাজে-কাজেই এই ব্যবস্থা ভিতরে কিছু কিছু রিফর্মের সুযোগ আছে, কিছু কিছু রিফর্ম করা হয়েছে এবং কিছু রিফর্ম করার চেষ্টা করা হচ্ছে। আমি সেইদিক থেকে মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়ের ব্যয়-বরাদ্দ দাবি সংক্রান্ত ব্যাপারে যে বাজেট ভাষণ তার দিকে বিরোধী দলের নজর ফেরাতে চাই। এখানে সময় খুব অল্প, কাজে-কাজেই সমস্ত জিনিস নিয়ে আলোচনা করার অবকাশ নেই। কিন্তু আমি দু-একটি বিষয়ের প্রতি মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করব। প্রথমত ওদের যেটা আপত্তি, কিন্তু আপত্তি হলেও আমাদের করার কিছু নেই। যে নীতি আমরা গ্রহণ করেছি সেটা হচ্ছে সর্ব-উৎকৃষ্ট, এখানে যে সেই নীতি বহাল থাকবে এটা সকলেই আশা করে। সেটা হচ্ছে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে চাকরি দেবার নীতি। এ ব্যাপারে ওনারা বিরোধিতা কেন করছেন এবং কি করে করছেন সেটা আমাদের মাথায় আসছে না। ওনারা বলছেন, আমরা নাকি স্বজন-পোষণ করছি, আমরা নাকি আমাদের লোকজনকে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে চাকরি-বাকরি দিচ্ছি ভালো কথা, কিন্তু আপনারা কি করছেন? আজও পর্যন্ত ভারত সরকার তার অফিসগুলিতে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মারফত লোক নেবার নীতি গ্রহণ না করে এবং যথেচ্ছভাবে যাকে-তাকে, তাদের দলের লোকদের মন্ত্রীর সুপারিশ অনুযায়ী চাকরি দেবার ব্যবস্থা আজও বহাল রেখেছেন। এর পরেও কি করে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে চাকরি দেবার নীতিকে আপনারা সমালোচনা করনে? এই কথাট একটা সুস্থ মস্তিষ্ক সম্পন্ন লোকের মাথায় কিছুতেই আসতে পারে না। এটা শুভবুদ্ধি সম্পন্ন কোনো লোকের মাথায় আসতে পারে না। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাব যে এই নীতিকে আরও শুষ্ঠুভাবে চালু রাখতে হবে। দু-একটা কথা এখানে বলা দরকার। এখানে বেকারের সংখ্যা নিয়ে মাথা ফাটাফাটি করে কোনো লাভ নেই। সংখ্যাটা স্ট্যাগারিং এবং এটা একটা সর্বভারতীয় হিসাব এটা ভুলে গেলে চলবে না। যেহেতু পশ্চিমবঙ্গ ভারতবর্ষের অন্যতম শিল্পোন্নত রাজ্য সেইহেতু এর সংখ্যা এখন বেশি হতে পারে। কিন্তু আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি একটি দিকে আকর্ষণ করতে চাই যে এই ফিগার টি অ্যাকচুয়াল অবস্থার রিফ্লেকশন কিনা সেটা এর একটা কোনো কমিটি বসিয়ে তদন্ত করে দেখা দরকার। অথবা ইন্ডিয়ান স্ট্যাটিসটিক্যাল ইনস্টিটিউটকে যদি এই কাজের ভার দেওয়া হয় তারাও এই কাজ করতে পারবেন বলে আমাদের মনে হয় না। কারণ আমার মনে হচ্ছে এই ফিগারের ভিতরে কিছু কিছু জিনিস আছে যেগুলির দিকে আমাদের নজর নেই। চাকরি যারা পাচ্ছে তাদের নাম থেকে যাচ্ছে এবং যারা নন-রেসিডেন্ট, নন সিটিজেন তাদেরও এতে আছে কিনা সেটা দেখা দরকার। এক একটা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লেখাতে পারেন, কোনো বাধা নেই। কাজেই এই যে কতকগুলি ল্যাপ্স হল ইচ্ছা করেই হোক আর অনিচ্ছাতেই হোক এর ভিতরে যাবার আশঙ্কা আছে এগুলি ভালো করে দেখে ফিগার যতগুলি আছে সেগুলিকে একটা রিয়্যালিটি বেসিসে দাঁড় করানো উচিত বলে আমার মনে হয়। দ্বিতীয়ত আর একটি বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, সেটা বলি, আমাদের সরকার এই অবস্থার ভিতরেও কিছু কিছু রিফর্মস আমরা করেছি, সেই রিফর্মসের মধ্যে একটা বড় জিনিস আমরা করেছি। কর্মরত অবস্থায় যদি কোনো শ্রমিক বা কর্মচারী যেই হোক মারা যায় তাহলে তার একজন

[5-35 — 5-45 P. M.]

পোষ্যকে সেই জায়াগায় চাকুরি দেবার নিয়ম সরকার চালু করেছেন এবং সেই নিয়ম চালু রেখেছে। শুধু কর্মরত অবস্থায় মারা যায় তার ক্ষেত্রে নয়, কর্মরত অবস্থায় যদি পঙ্গু হয়ে যায় তার ক্ষেত্রেও এই নিয়ম করা হয়েছে। তার একজন পোষ্যকে সেই জায়গায় কাজ দেওয়া হবে। আমি জানিনা এর থেকে সোশ্যাল সিকিউরিটি সোশ্যাল লেজিসলেশন বলে এই রকম একটা লেজিসলেশন এর থেকে ভাল প্রকৃষ্ট উদাহরণ কি আছে? দুঃখ এবং পরিতাপের কথা এই যে— সরকার এই নীতিটা এক দশক ধরে চালু রেখেছেন—তবু তারা সমালোচনা করছেন। বেমালুম ভুলে গেছেন যে আজ পর্যন্ত ভারত সরকারের কোনো কারখানা এমন কি যে সব কারখানায় তাদের আন্ডারটেকিং আমাদের রাজ্যে আছে, কোনো কারখানায় এই নিয়ম চালু হয় নি। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাব কেন চালু হবে না? এই নিয়ম আমাদের বুঝিয়ে দিতে হবে এর গলদ কোথোয়? মাননীয় মন্ত্রী মহাশয় যদি ভারত সরকারের কাছে এই ব্যাপারটা তুলে ধরেন এবং তাদের সঙ্গে আলোচনা করেন যে দুটো জিনিস আমরা চাই। একটা হচ্ছে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে ভারতসরকারের সমস্ত আন্ডারটেকিংস সংস্থাতে চাকুরি দিতে হবে, আর দ্বিতীয় হচ্ছে এই যে কর্মরত অবস্থায় মারা গেলে অথবা পঙ্গু হয়ে পড়লে এবং ডায়েড ইন হরনেস কেস সেইগুলি ভারত সরকারকে আমাদের রাজ্যে যে নিয়ম চালু আছে সেই নিয়ম চালু করতে হবে। আর একটি বিষয়ে আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাব, আমাদের দেশে লক্ষ লক্ষ বিড়ি শ্রমিক আছে।

মাননীয় শ্রমমন্ত্রী জানেন বিশেষ করে ঔরঙ্গাবাদ এবং ধুলিয়ান অঞ্চলে এবং ওপার মালদার কিছু কিছু অঞ্চলে কিভাবে বিড়ির শ্রমিক কনসেনট্রেটেড হয়ে আছে। আপনি জানেন বিড়ি শ্রমিক ছড়িয়ে ছিটিয়ে সারা রাজ্যেই রয়েছে। তাদের জন্য যে কল্যাণমূলক কাজ সেই কল্যাণমূলক কাজে আদৌ হাত দেওয়া হচ্ছে না। শুধু একটা কারণে এই কাজ হতে পারছে না। বিড়ি কারখানার যারা মালিক তারা বিড়ি শ্রমিকদের কোনো আইডেনটিটি কার্ড দিতে রাজি নন। এ. বি. এ. গনিখান চৌধুরী একটা হাসপাতাল করে গেলেন, কয়েক কোটি টাকা খরচ করে। কার জায়গায় কি করলেন সেটাই বুঝতে পারা গেল না। একটা জায়গার ফাউনডেশন স্টোন আর একটা জায়গায় পুঁতে দিলেন। যাই হোক, কি জন্য করা হয়েছে? সেখানে তারা সুযোগ পাবে। এটা বিড়ি শ্রমিকদের ওয়েলফেয়ারের জন্য করা হয়েছে। লক্ষ লক্ষ বিড়ি শ্রমিকদের মধ্যে সেখানে ৫ পারসেন্টও বিড়ি শ্রমিক সেই ওয়েলফেয়ার পায় না। কারণ তাদের আইডেনটিটি কার্ড নেই। ভুবনেশ্বর ওয়েলফেয়ার কমিশন এই দপ্তরের ব্যাপারে তদবীরের কথা বলেছেন। আমাদের মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় সেই বাধা অতিক্রম করেছেন, এই ওয়েলফেয়ার দপ্তর কলিকাতাতে হবে এবং সুপারিশ করা হয়েছে সরকারের তরফ থেকে যে পঞ্চায়েতের মাধ্যমে আইডেনটিটি কার্ড দেবার ব্যবস্থা করা হবে। এতে ভারত সরকার রাজি হয়েছে। এর ফলে বিড়ি শ্রমিকদের একটা বড় সমস্যার সমাধান হবে। আমি আশা করি মন্ত্রী মহাশয় এটা খুব জোর দিয়ে ভারত সরকারের কাছে এটা তুলে ধরবেন। কিছুক্ষণ আগে মাননীয় সদস্য সুব্রত মুখার্জি মহাশয় যে কথা বলেছেন সেই সম্পর্কে আমি কিছু কথা বলে আমি আমার বক্তব্য শেষ করব। প্রভিডেন্ট ফান্ডের টাকা নিয়ে বহু সমস্যা রয়েছে। তার মধ্যে একটা সমস্যা হচ্ছে কোটি কোটি টাকা—এখানে যে হিসাব দেওয়া হয়েছে তাতে দেখতে

পাচ্ছি ৭৩ কোটি ৭০ লক্ষ টাকা-এর মধ্যে বহু টাকা শ্রমিকদের রক্ত জল করা টাকা মালিকরা আদায় করেছে কিন্তু সেই টাকা জমা দিচ্ছে না তারা। তারপর সেখানে চাঁদা আদায় করা হচ্ছে। দুটো মিলের আজকে প্রভিডেন্ট ফান্ডের টাকা বাকি পড়ে আছে। সুব্রতবাবু জানেন এবং অন্যান্য সকলেই জানেন রিকভারির যে ব্যবস্থা আছে সেই ব্যবস্থা অনুযায়ী এটা রিকভারি করা যায় না। এটাকে আজকে সামগ্রিক ভাবে চিন্তা করতে হবে। প্রভিডেন্ট ফান্ডের অন্যান্য সমস্যাও রয়েছে। এই ব্যাপারের যে দপ্তর আছে সেই দপ্তরে চূড়ান্ত অব্যবস্থা রয়েছে। কনটিনজেনসিতে যে বিভিন্ন রকম অ্যাডভান্স দেবার ব্যবস্থা আছে, শ্রমিকরা যাতে সময় মতো টাকা পেতে পারে তার জন্য নির্দিষ্ট সময় দেওয়া আছে যে এই সময়ের মধ্যে দরখাস্ত করলে এই সময়ের মধ্যে টাকা দেওয়া হবে। কিন্তু সেই জায়গায় ১৫ দিন, ১ মাস, ১ বছর ২ বছর পার হয়ে যায়, অ্যাডভান্সের টাকা শ্রমিক কর্মচারিরা পায় না। শ্রমিকরা যখন মারা যায় তখন নির্দিষ্ট সময়ের মধ্যে টাকা দেবার ব্যবস্থা আছে। কিন্তু দুঃখের বিষয় সেই টাকা বছরের পর বছর মাথা খুঁড়ে মরে গেলেও পাওয়া যাচ্ছে না। এই অবস্থা সেখানে চলছে। এক দিকে এই অবস্থা আবার অপর দিকে ৭০ কোটি টাকা কি করে আদায় হবে এটা দেখতে হবে। তারপর আবার মহামান্য হাই-কোর্ট আছে, মহা বিপদ। শ্রমিকদের রক্ত জল করা টাকা এবং যে টাকা টারমিনাল বেনিফিট হিসাবে পাওয়ার কথা সেই টাকা তারা ২-৪ বছর ধরে পাচ্ছে না। এই ব্যাপারে মহামান্য হাই-কোর্ট ইন্টারভেন্স করে মালিকদের বলছে কিস্তিতে কিস্তিতে এই টাকা শোধ দাও। শ্রমিক রিটেয়ার করে যাচ্ছে কিন্তু তার টাকা সে পাচ্ছে না। আমি আশা করি মন্ত্রী মহাশয় এই সমস্ত সমস্যার দিকে নজর দেবেন এবং আরো যেটা করা দরকার সেটা করবেন। এই কথা বলে আমি আবার এই ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রম দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রী শান্তি রঞ্জন ঘটক মহাশয় এই সভায় ৪৫নং দাবির অধীনে যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন করেত পারছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে দপ্তরের জন্য মাননীয় মন্ত্রী মহাশয় আজকে এখানে বাজেট বরাদ্দ এর জন্য প্রস্তাব উত্থপান করেছেন সেই দপ্তর যে অত্যন্ত গুরুত্বপূর্ণ এ বিষয়ে কোনো সন্দেহ নেই। আজকে একথা অস্বীকার করার কোনও উপায় নেই যে এই দপ্তরের কাজকর্মের সঙ্গে এই রাজ্যের সাধারণ মানুষ ও শ্রমিকের দৈনন্দিন জীবনযাত্রা নির্বাহ বিশেষ ভাবেই নির্ভরশীল। ৪০ লক্ষ এর বেশি বেকার যুবক কর্মহীন অবস্থায় ঘুরে ঘুরে বেড়াচ্ছেন। এই সাথে সাথে গ্রামাঞ্চলের বুকে অসংখ্য ক্ষেত মজুর আজকে যেভাবে বিচ্ছিন্ন অবস্থায় ছড়িয়ে ছিটিয়ে রয়েছেন, তাদের সম্পর্কে তিনি সুচিন্তিত কোনো প্রস্তাব উত্থাপন করতে সক্ষম হন নি। পূর্বতন শ্রমমন্ত্রী এখানে যেভাবে বক্তব্য রেখেছিলেন, বর্তমানে শ্রমমন্ত্রীও সেই গতানুগতিক পদ্ধতিতে একই বক্তব্য আমাদের সামনে আজ রেখেছেন। শ্রমদপ্তরের কাজকর্ম এখানে যেভাবে পরিচালিত হচ্ছে, তার মধ্যে যাবার দরাকার আছে বলে আমি বিশেষ ভাবে মনে করি। যে কোনও দপ্তরের কাজকর্ম যদি সুষ্ঠু ভাবে পরিচালিত না করা যায় বা কৃতিত্বের সাথে পরিচালিত না করা যায় তাহলে সেই দপ্তরের মধ্যে দুর্নীতির বাসা বাঁধতে বাধ্য। সেজন্যই আজ আমরা দেখছি কোনো কিছুই

[5-45 — 5-55 P. M.]

যথাযথ ভাবে করা যাচ্ছে না এবং তার জন্যই দিনের পর দিন কাজকর্মের অবস্থা অবনতির দিকে এগিয়ে চলেছে। আমি এখানে ডাইরেকটরেট অফ ফ্যাক্টরিজ, ক্যালকাটা'র কাজকর্ম সম্পর্কে দু-চারটি কথা বলতে চাই। এই দপ্তরের ৬টি ব্রাঞ্চ অফিস সারা রাজ্য জুড়ে রয়েছে। দুঃখের বিষয়, এই ডাইরেক্টরেট অফিসগুলি যেভাবে কাজকর্ম করছেন তা অত্যন্ত হতাশাব্যঞ্জক এবং নীতি বিগর্হিত বলে আমি মনে করি। ফ্যাক্টরিগুলিতে যে সমস্ত শ্রমিক কাজকর্ম করেন, সেই সমস্ত ফ্যাক্টরির শ্রমিকদের স্বাস্থ্য পরীক্ষা এবং সুস্থ ভাবে কাজকর্ম করার ব্যাপারে রুলস এর মধ্যে উল্লেখ আছে। সেখানে বলা আছে যে সেই সমস্ত শ্রমিকদের স্বাস্থ্য ঠিকভাবে পরীক্ষা করে দেখতে হবে। সেখানে যে সমস্ত শিশু শ্রমিক, মহিলা শ্রমিক এবং অসুস্থ শ্রমিক কাজ করতে যায়, পরবর্তীকালে দেখা যায় তারা নতুন করে কাজ করার উদ্যম হারিয়ে ফেলে। একটা উদ্ধৃতির সাহায্যে আমি এ বিষয়ে আরও পরিষ্কার করে উল্লেখ করছি—যেটা রিপোর্ট অফ দি কম্পট্রোলার অ্যান্ড অডিটর জেনারেল অফ ইন্ডিয়া, ১৯৮২-৮৩ তে উল্লেখ করা হয়েছে। সেখানে বলা হয়েছে যে ১৯৮১ সালে নাম্বার অফ ফ্যাক্টরিজ ক্যারিয়িং অন ডেনজারাস প্রসেস অ্যান্ড অপারেশন, এখানে ফ্যাক্টরির সংখ্যা ছিল ২৩৩টি এবং সেই সময়ে ঐ ফ্যাক্টরিগুলিতে এগজামিনেশন টু বি মেড, অর্থাৎ যে শ্রমিকদের স্বাস্থ্য পরীক্ষা করে দেখতে হবে তাদের সংখ্যা ছিল ৪৬,৭৯২ জন। দুঃখের বিষয়, ঐ ১৯৮১ সালের মধ্যে মাত্র ৪,৫৬৫ জন শ্রমিকদের স্বাস্থ্য পরীক্ষা করা হয়েছে। যেখানে নির্দেশ ছিল ৪৬,৭৯২ জনের স্বাস্থ্য পরীক্ষা করতে হবে, সেখানে পরীক্ষা করা হয়েছে মাত্র ৪,৫৬৫ জনকে। অর্থাৎ শতকরা হিসাব হচ্ছে মাত্র ১০ পারসেন্ট। ১৯৮২ সালে সেই সংখ্যা আরও কমে গেছে। ১৯৮২ সালে মোট ফ্যাক্টরির সংখ্যা ছিল ১৭৮ এবং এগজামিনেশন টু বি মেড, এই রকম শ্রমিকের সংখ্যা ছিল ৩৭,৮৯২ জন। ৩ হাজার ৪৯৭ জনের স্বাস্থ্য পরীক্ষা হয়েছে, শতকরা হিসাবে ৯ জনের মাত্র স্বাস্থ্য পরীক্ষা হয়েছে। এছাড়া পরিদর্শন ঠিকমতো করা হয় নি। ফ্যাক্টরি নিয়মিত ভাবে পরিদর্শন করা হয়না যাতে এগুলি উন্নতি হতে পারে। আমি একটি পরিসংখ্যান থেকে বলতে পারি যে ১৯৭৮ সালে রেজিস্টার্ড ফ্যাক্টরিজ নাম্বার ছিল ৬২৮৭. সেখানে ফ্যাক্টরি ইনেসপেকটড হয়েছে ৪ হাজার ৪১৬টি আর ইনেসপেকটেড হয় নি ১ হাজার ৮৭১টি অর্থাৎ পারসেনটেজ মাত্র শতকরা ৩০ ভাগ। এটা ১৯৮২ সালে ৫১ পারসেন্ট গিয়ে দাঁড়িয়েছে। ১৯৮২ সালে সেখানে একটি ফ্যাক্টরি ছিল সেই ফ্যাক্টরিটির মাত্র ৫২ ভাগ ইনেসপেকটেড হয়েছে এইভাবে দেখা যাচ্ছে যে সমস্ত ফ্যাক্টরিগুলির কাজ-কর্ম চলে না, পরিচালনা ঠিকমতো না হওয়ার জন্য কোনও লাভ হচ্ছে না। এছাড়া এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ সম্পর্কে বলতে চাই এই এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ অ্যাডভাইসারি কমিটি গঠিত হয়েছে, সেখানে অ্যাডভাইসারি কমিটির কোনো কাজকর্ম কিছু নেই। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ অ্যাডভাইসারি কমিটির যে মিটিং হয় তাতে আমাদের যেতে হয় কিন্তু তাদের কাজকর্মগুলি দেখবার কোনো অবকাশ সেখানে নেই। একটা ম্যানুয়ালবুক পর্যন্ত সেখানে চাইলে পাওয়া যায় না। রায়গঞ্জের এমপ্লয়মেন্ট এক্সেচেঞ্জের অফিসে আমি ম্যানুয়াল বুক চেয়েছিলাম, তারা আমাকে দেখান নি। আমি আজকে এখানে লেবার ইন ওয়েস্ট বেঙ্গল ১৯৮৫ উত্থাপন করছি, তারমধ্যে ভ্যাকেন্সি নোটিফায়েড এই স্টেট গভর্নমেন্টের ক্ষেত্রে ৬ হাজার ৬০৪, আর ফুলফিল করা হয়েছে ৬ হাজার ৮৫০। আধা সরকারি স্টেট গভর্নমেন্ট সংস্থায় ভ্যাকেন্সি নোটিফায়েড হচ্ছে ২ হাজার ৮৭৯, ফুলফিল হয়েছে ১ হাজার ৮৬২ জন। সুতরাং ভ্যাকেন্সি নোটিফায়েড যেটা হয়েছে সেটা আনফুলফিল থেকে গেছে। এই

কথা বলে বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কামাখ্যানন্দন দাস মহাপাত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে বিশ্বব্যাঙ্ক আই. এম. এফ. এর নির্দেশ অনুসারে কেন্দ্রীয় সরকার যে শিল্পনীতি এবং শ্রমনীতি গ্রহণ করেছে তার অনিবার্য ফল হিসাবে সারা ভারতবর্ষে কর্মসংস্থানের সুযোগদান বাধা দিয়ে যাচ্ছেন তাই নয় এটাতে কর্মরত শ্রমিকরা ছাঁটাই পর্যন্ত হয়ে যাচ্ছেন। এর সঙ্গে রাজীব গান্ধী সরকার আধুনিক কৌশল আমদানি শ্রমশক্তিকে বাধাদানের চেষ্টা করেছেন। তার দৃষ্টান্ত স্বরূপ রেলওয়ে এবং পি. এন. টি.তে নতুন কর্মসংস্থান একেবারে বন্ধ করে দিয়েছেন। আপনি জানেন যে কয়লা শিল্পের ক্ষেত্রে একটা জঘন্য ষড়যন্ত্র চালিয়ে ৬ হাজার শ্রমিককে কর্মচ্যুত করার চেষ্টা কেন্দ্রীয় সরকার করেছেন। কেন্দ্রের প্রভুরা ধনিক শ্রেণী যারা ভারতবর্ষে প্রায় ৫৭ হাজারের কাছাকাছি শ্রমিককে কর্মচ্যুত করার চেষ্টা করেছে। এই রকম একটা জটিল পরিস্থিতির মধ্যে একটা রাজ্য সরকারের পক্ষে তার শ্রমনীতি চালু করতে গিয়ে বাধা তো আসবেই। আমরা যখন বিচার করে দেখি যে রাজ্য সরকার তার সীমিত ক্ষমতার মধ্যে কেন্দ্রের এই ধনিক শ্রেণীর সর্বনাশের আক্রমণের বিরুদ্ধে কিছুটা যে স্বার্থক মোকাবিলা করতে প্রচেষ্ট হয়েছে সেই প্রচেষ্টাকে আমরা সাধুবাদ জানাই। স্যার, আমরা দেখতে পাচ্ছি আজকে যখন ভারতবর্ষে পশ্চিমবাংলা ছাড়া এবং ত্রিপুরা ছাড়া অন্যান্য রাজ্য সরকার কি কেন্দ্রের কংগ্রেস সরকার বা অন্যান্য সরকার ধনিক শ্রেণীর আক্রমণের বিরুদ্ধে শ্রমিক শ্রেণীর লড়াইয়র পাশে দাঁড়াচ্ছেন না ; তখন পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের যে শ্রম নীতি তার ফলে পশ্চিমবাংলার সংগ্রামী শ্রমিক শ্রেনী রাজনৈতিক ভাবে এবং প্রশাসনিক ভাবে মদত দিচ্ছেন যে, এই পশ্চিমবাংলার শ্রমিক শ্রেণীর আন্দোলন পুলিশ দিয়ে লাঠিপেটা করে শ্রমিক শ্রেণীর আন্দোলনকে বন্ধ করতে হবে। এই পরিস্থিতিতে রাজ্য সরকার, পঃ বাংলার শ্রমিক-কর্মচারী যখন সংগ্রামের পথে নেমেছে তখন কংগ্রেসি কায়দায় শ্রমিকশ্রেণীর লড়াইকে ভেঙ্গে না দিয়ে তাকে রাজনীতিগত এবং প্রশাসনিক মদত দিচ্ছেন তারা ন্যায় সঙ্গত ভাবেই। এইখানেই কেন্দ্রের এবং অন্যান্য রাজ্যের কংগ্রেস সরকারগুলির সাথে বামফ্রন্ট সরকারের পার্থক্য তাই এই ব্যয়বরাদ্দকে সমর্থন করি। পশ্চিমবাংলার শ্রমনীতি এবং তার ব্যয়বরাদ্দ কে সমর্থন করি এই জন্যই যখন আমরা দেখি সারা পশ্চিমবাংলার হাজার হাজার শ্রমিককে ছাঁটাই করায় যে জঘন্য অবস্থার সৃষ্টি হয়েছে তার বিরোধিতা না করে ব্যয়বরাদ্দক সমর্থন করার কথা। কিন্তু কংগ্রেস পক্ষ থেকে বিরোধিতা করা হয়েছে। আমি সাধারণভাবে বলতে চাই আজকে সুব্রতবাবুকে এই পশ্চিমবাংলায় যখন বেসরকারি ক্ষেত্রে ১৯৭০ সালে কর্ম নিযুক্তি খতিয়ানে ১২.২৬ লক্ষ থেকে ১৯৮৪ সালে বেসরকারি ক্ষেত্রে নিয়োগ ৯.৪১ লক্ষ এসে দাঁড়িয়েছে যখন, তখন কেন্দ্রীয় সরকারের ক্ষেত্রে ৪.৫১ লক্ষ হয়েছিল। ১৯৮৪ সালে পশ্চিমবাংলার রাষ্ট্রীয় ক্ষেত্রে কর্ম নিযুক্তির হিসাব ৪২৬.৬ হাজারে এসে দাঁড়িয়েছে। এই পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার তাদের ক্ষুদ্র ও কুটির শিল্পের মাধ্যমে যখন কর্মসংস্থান করেছেন, তখন আপনারা তাদের এই ব্যয় বরাদ্দকে কেন সমর্থন করলেন না? আমি দেখতে পাচ্ছি পশ্চিমবাংলার ক্ষেত্রে এবং গ্রামের দিকে গত বছরে প্রায় ৫৫ হাজার এর মতো কর্মসংস্থানের সুযোগ ঘটেছে। ক্ষুদ্র ও কুটির শিল্পের মাধ্যমে ৮৫/৮৬ সালে ১ লক্ষ ৪৮ হাজার মানুষ এবং ৮৬/৮৭ সালে লক্ষ মাত্রা ধরা হয়েছে ১ লক্ষ ৭৪ হাজার। এ. পি. প্রোগ্রামে শিক্ষিত বেকার ধরা হয়েছে ৮৪/৮৫ সালে ২২ হাজার ৯১০জন, ১৯৮৫-৮৬ সালে ধরা হয়েছে সাড়ে ২৪ হাজার এর মতো।

[5-55 —6-05 P. M.]

এই রকম একটা পরিসংখ্যান দাঁড়িয়েছে। তবে বামফ্রন্ট সরকার তাদের সীমিত অবস্থার মধ্যে দাঁড়িয়ে আছে এটা খুবই দুঃখের বিষয়। আপনারা জানেন পশ্চিমবাংলার সূতা শিল্পে সাড়ে ৩ লক্ষ শ্রমিক কাজ করছে। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার তাঁত শিল্পের দায়িত্বে যে নীতি গ্রহণ করেছেন তার ফলে সাড়ে ৭ লক্ষ তাঁত শ্রমিক উপকৃত হয়েছেন। আপনি শুনলে 'অবাক হয়ে যাবেন। পশ্চিমবাংলার তাঁত শিল্পে যে সূতা ব্যবহার করতে হয় তার ১০ ভাগই পশ্চিমবাংলায় তৈরি হয়। এদের ৯ ভাগ অন্য জায়গা থেকে কিনতে হয়। শান্তিপুরে আমাদের পশ্চিমবাংলায় ১০০ কাউন্ট সূতা কিনতে যা খরচ হয় মাদ্রাজ ও বোম্বাইয়ে একজন সূতা শ্রমিক সেটা কেনে ২৭৪ থেকে আড়াই শত টাকায়। সাধারণত সূতা কেনে কাউন্টের মাধ্যমে। পশ্চিমবাংলায় তাঁত শিল্প টিকে থাকতে পারছে না এটা সম্প্রসারণ করা হচ্ছে, এর ফলে অনেকখানি শিল্পের ক্ষেত্রে উপকৃত হয়েছে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের সহায়ক নীতির মাধ্যমে। আমি বলতে চাই পশ্চিমবাংলায় সূতা আরো বেশি উৎপাদন করা হোক এবং এন. টি. সি.র যে কোটা আছে সেটা যাতে বন্ধ না হয় এবং এর জন্য যে ষড়যন্ত্র চলছে সেটা দেখা দরকার। বামফ্রন্ট সরকার সূতা কল তৈরি করার চেষ্টা করছেন। চেষ্টা করছেন নতুন শিল্প সংস্থার। টেক্সটাইল ইন্ডাস্ট্রির ব্যাপারে শ্রমমন্ত্রীকে অনুরোধ করব যে তিনটি পশ্চিমবাংলায় সূতা কল আছে সেইগুলিকে দেখার জন্য। আমাদের রাজ্য সরকারের যে সুতো কল আছে তারা কেন এই চুক্তি মানবেন না? শ্রমমন্ত্রী যে রায় দিয়েছেন তা কেন তারা কার্যকর করবেন না? এটা একটু দেখবেন। পি. এফের অনেক টাকা বাকি পড়ে আছে। এ সম্বন্ধে ইতিপূর্বে অনেকে বলেছেন। আমি বলতে চাই রাজ্য সরকারের পরিচালনাধীন কিছু কিছু যে কারখানা আছে সেখানে কেন পি. এফের টাকা বাকি পড়ে থাকবে? এ বিষয়ে অ্যাডমিনিস্ট্রেশনকে দৃঢ় হতে হবে। পশ্চিমবাংলার ক্ষেত মজুরদের জন্য এ বছর থেকে বেতন ধার্য করা হয়েছে ১৪.৭১ পয়সা অথচ এটা গত বছর ছিল ১৪.৯১ পয়সা। আজ যেখানে সব জিনিসের দাম বেড়েছে সেখানে কেন প্রাইস ইনডেক্সে ১৪.৭১ পয়সার নেমে এল। এই কথা বলে ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কাশীনাথ মিশ্রঃ** স্যার, এখানে যে বাজেট উপস্থিত হয়েছে তার উপর আমি কতকগুলি কাট মোশন দিয়েছি। রাজ্যের অর্থনৈতিক উন্নয়নের মান সরকারি ও বেসরকারি প্রতিষ্ঠানের মাধ্যমে স্থির হয়। সব ক্ষেত্রে শান্তি শৃঙ্খলার ব্যাপার আছে। মুখ্যমন্ত্রী রায়গঞ্জে স্পিনিং মিল চালাবার সময় বলেছিলেন ট্রেড ইউনিয়নে মারদাঙ্গার কোনো স্থান নেই। চেম্বার অফ কমার্সের সভায় বলেছিলেন ট্রেড ইউনিয়ন মানে ঘেরাও বা ধর্মঘট নয়। আমাদের মূল উদ্দেশ্য হচ্ছে শ্রমিকদের কল্যাণার্থে শ্রমিকদের রক্ষা করা এবং তাদের জন্য যে শ্রমনীতি থাকবে তাকে কার্যকর করা এবং দেশের আর্থিক মান উন্নয়ন করা। কিন্তু এই ভাষণের মধ্যে সেসব দেখলাম না। শ্রমিকদের মূল্য সমস্যা হচ্ছে বাসস্থান। শ্রমিকদের হাউসিং এস্টেট যে ১২ হাজার ফ্ল্যাট আছে সেগুলি সব জবরদখল হয়ে আছে—একটাও শ্রমিক সেখানে নেই। এভাবে তাদের বঞ্চিত করা হচ্ছে। এ বিষয়ে সরকারও উদাসীন। বিভিন্নভাবে যে শ্রমনীতি প্রচলিত আছে—বিশেষকরে কেন্দ্রীয় সরকারের যে নীতি আছে সেগুলি পালন না করে আমরা অন্য জিনিসের দিকে লক্ষ্য রাখছি। পরস্পর পরস্পরের উপর দোষারোপ করে, ট্রেড

ইউনিয়নে নিজেদের কোন্দলকে ভিত্তি করে এমন অবস্থা করছি যে সেখানে শ্রমিকদের স্বার্থ দেখছি না। পশ্চিমবাংলার শহর ও গ্রামে সর্ব ক্ষেত্রে বেকার ভরে গেছে! এই বেকারত্ব দূর করার চিন্তা ভারতও রাজ্য সরকারকে করতে হবে। আমরা একটা জিনিস লক্ষ্য করছি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে আরম্ভ করে বিভিন্নভাবে যেসকল পদ্ধতিগুলি আছে সেই পদ্ধতিগুলির পরিবর্তনের কিছু প্রয়োজন আছে। আমাদের যেটা মূল লক্ষ্য দেওয়া উচিত সেটা হচ্ছে শিশু শ্রমিকদের সংখ্যা ক্রমশ বাড়ার মুখে। আগে যেটা ছিল ১ কোটি ৪৫ লক্ষ সেটা এখন ১ কোটি ৭৫ লক্ষ হয়ে গেছে। দেখা গেছে এরা ১৮০ দিন থেকে ২০০ দিন বিভিন্ন মরশুমে কাজ করে থাকে। এদের দিকে লক্ষ্য রাখার প্রয়োজন আছে। আজকে বিড়ি শ্রমিকদের যে দুরবস্থা তাতে তাদের আর্থিক মান উন্নত করার জন্য তাদের রক্ষা করার জন্য, তাদের ঠিকমতো প্রতিষ্ঠিত করার জন্য ১৯৬৬ সালের বিড়ি অ্যাক্টের পরিবর্তনের দরকার আছে। সেখানে ন্যূনতম মজুরিকে প্রতিষ্ঠিত করা দরকার। সেদিক থেকে কোনো কিছু দেখতে পাচ্ছি না। আজকে লক্ষ লক্ষ বিড়ি শ্রমিক অসহায়ভাবে থাকছে। তাদের কোনো রকম আইনেডন্টিফিকেশন করার কোনো ব্যবস্থা নেই। আজকে যেমন পঞ্চায়েতের শ্রমিকদের কথা চিন্তা করবেন, শহরাঞ্চলের শ্রমিকদের কথা চিন্তা করবেন পৌরসভার স্থানীয় প্রতিনিধিদের মাধ্যমে তেমনি বিড়ি শ্রমিকদের কথা চিন্তা করবেন। আজকে আমি যে কাটমোশন দিয়েছি সে সম্বন্ধে চিন্তা-ভাবনা করার জন্য অনুরোধ রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিকাশ চৌধুরী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে শ্রম দপ্তরের ব্যয়-বরাদ্দ সমর্থন করতে গিয়ে প্রথমেই সারা ভারতবর্ষে যে ৭ লক্ষ কয়লা খনি শ্রমিক ১ দিনের প্রতীক ধর্মঘট করছে তারজন্য আমি বিধানসভা থেকে অভিনন্দন জানাচ্ছি আজকে এই ধর্মঘটে সমস্ত ভারতবর্ষের ট্রেড ইউনিয়ন সংস্থা সিটু, আই. এন. টি. ইউ. সি., এ. আই. টি. ইউ. সি., বি. এস. এস. এইচ. এম. এস. সামিল হয়েছে। কংগ্রেস বেঞ্চ থেকেও স্বীকার করা হয়েছে যে এটা একটা গভীর সংকট। শ্রমিক ছাঁটাই-এর বিরুদ্ধে প্রতিবাদ করতে গিয়ে আজকে ৭ লক্ষ খনি শ্রমিক সারা ভারতবর্ষে ধর্মঘট করছে এবং এই সংকটের প্রতিফলন শুধু যে সারা ভারতবর্ষে পড়বে তা নয় পশ্চিমবঙ্গ রাজ্যেও পড়বে এটা অস্বাভাবিক কিছু নয়। সেখান থেকে দাঁড়িয়ে বিচার করতে হবে আজকে আমাদের এই রাজ্যে শ্রম দপ্তর কিভাবে চলছে। সেটা বলতে গিয়ে প্রথমেই বলব এখানে যে শ্রমিক আন্দোলন এই আন্দোলন ডেমোক্র্যাটিক, গণতন্ত্র যেটা আছে সেটা পুরোপুরি আছে। কারণ, এখানে এই আন্দোলনে পুলিশ ব্যবহার করা হয় না, এসমা ব্যবহার করা হয় না। আর একটা কথা বলতে চাই আমরা আসানসোল, দুর্গাপুর মহকুমা এলাকার লোক, সেখানে কেন্দ্রীয় সংস্থা সবচেয়ে বেশি আছে, কেন্দ্রীয় কলকারখানা বেশি রয়েছে, সেখানে আমরা দেখেছি সি আই এস এফ অর্থাৎ কেন্দ্রীয় শিল্প নিরাপত্তা বাহিনী রয়েছে, আজকে তাদের এই শ্রম আন্দোলনকে ধ্বংস করার জন্য, শ্রম আন্দোলনের বিরোধিতা করার জন্য নিয়োজিত করা হচ্ছে। সেটাও আজকে আমি আমাদের বিধানসভার দৃষ্টিতে আনতে চাই। আজ প্রশ্ন হচ্ছে, আমাদের এই রাজ্যে শিল্পের যে রুগ্নতা সেটা কোথা থেকে হল? এটা পরিষ্কার করে বলতে হলে অনেক কথাই বলতে হয়। প্রথম কথা হচ্ছে, বিশ্ব পুঁজিবাদে যেমন সঙ্কট এসেছে ঠিক তেমনি আমাদের দেশের একচেটিয়া

[6-05 — 6-15 P. M.]

পুঁজিবাদীদের কাছেও সংকট এসেছে। উন্নত দেশগুলি তাদের সেই সংকট আজকে বলতে গেলে জোর করে উন্নয়নশীল দেশগুলির উপর চাপিয়ে দিচ্ছে এবং আমরা সেটা মেনে নিতে বাধ্য হচ্ছি। এক কথায় বলতে গেলে বলতে হয়, ওই সমস্ত পুঁজিপতিরা তাদের এই সমস্ত সংকটের বোঝা জনসাধারণ এবং শ্রমিকদের উপর চাপিয়ে দিচ্ছে। এই অবস্থায় আজকে একমাত্র বাঁচবার পথ হচ্ছে যে সমস্ত ইউনিয়ন এবং কেন্দ্রীয় সংস্থা রয়েছে তাদের ঐক্যবদ্ধ হয়ে এর বিরুদ্ধে আন্দোলন করতে হবে। বাঁচতে গেলে এটাই যে সঠিক পথ সেই শিক্ষা আমরা পেয়েছি। একথা ঠিক, আজকে আমাদের শ্রম দিবস নষ্ট হচ্ছে। এখন আমাদের দেখতে হবে কেন এটা হচ্ছে? আগে দেখেছি স্ট্রাইকের জন্য শ্রম দিবস নষ্ট হত, কিন্তু এখন দেখছি মালিক পক্ষ ক্লোজার, লক-আউটের মাধ্যমে শ্রম দিবস নষ্ট করছে। তারা এই যে আক্রমণ করছে এটা রাজনৈতিক এবং অর্থনৈতিক দিক থেকে। পশ্চিমবঙ্গের ক্ষেত্রে মাশুলীকরণের কথা অনেকদিন থেকেই বলা হচ্ছে। মাশুলীকরণ যদি ঠিকভাবে না হয় তাহলে রুগ্নতা কাটবেনা এবং তার ফলে ঐ অবস্থা সৃষ্টি হবে। কাজেই এই মাশুলীকরণের জন্য আমাদের সকলকে একসঙ্গে লড়তে হবে। তারপর ১৯৮৩ সালে সর্বসম্মতভাবে প্রস্তাব গ্রহণ করে বলা হয়েছিল চটকলকে জাতীয়করণ করা হোক। এই ব্যাপারে বিধানসভা থেকে সর্বদলের সদস্যরা দিল্লি গিয়ে প্রধানমন্ত্রী এবং শিল্প মন্ত্রীর কাছে দাবি করেছিলেন চটকল জাতীয়করণ করা হোক। আজকে ১৯৮৫ সালে আমাদের শ্রমদপ্তর থেকেও দাবি করা হচ্ছে চটকল জাতীয়করণ করা হোক। তাহলে এক্ষেত্রে বাধাটা কোথায়? আসল ঘটনা হচ্ছে যে সমস্ত একচেটিয়া পুঁজিপতিরা এই সমস্ত শিল্প পরিচালনা করছে কেন্দ্রীয় সরকার তাদের চটাতে চায়না এবং সেইজন্যই চটকল জাতীয়করণ করা হচ্ছেনা। চটকল যদি জাতীয়করণ করা হত তাহলে আজকে এই সমস্যার সৃষ্টি হত না। আজকে সিন্থেটিক ব্যাগ তৈরি করার জন্য তাদের লাইসেন্স দেওয়া হচ্ছে। সারা ভারতবর্ষে এদের কলকারখানা রয়েছে এবং সেখানে শ্রমিক আন্দোলন জোরদার রয়েছে তাই এই সমস্ত একচেটিয়া পুঁজিপতিরা চেষ্টা করছে এই ট্রাডিশন্যাল ইন্ডাস্ট্রিকে ধ্বংস করে দিয়ে অন্য কিছু করা যায় কিনা। এসব জিনিস আমরা আরও দেখেছি। সূতাকলে এগ্রিমেন্ট হয়েছে কিন্তু সেটা মানছেনা। আপনারা মহারাষ্ট্রের সূতাকলের সংগ্রামের কথা কি ভুলে গেছেন? তারা ১/২ বছর ধরে সংগ্রাম করেছে কিন্তু কেন্দ্রীয় সরকার তাদের বাঁচাবার জন্য কোনো চেষ্টা করেন নি অর্থাৎ সূতাকলগুলিকে বাঁচাবার জন্য কোনো চেষ্টা করেন নি। সূতাকলের মালিকদের সঙ্গে যে চুক্তি হয়েছিল সেটাও তারা মানছেনা, বরং নানা রকম হুমকি দিচ্ছে এবং বলছে, আমাদের উপর জোর কোরোনা। এর বিরুদ্ধে বাঁচার একমাত্র পথ হচ্ছে ঐক্যবদ্ধ আন্দোলন। তারপর, আমাদের ওয়াগন শিল্পের অবস্থাও অত্যন্ত খারাপ। বার্ন স্ট্যান্ডার্ড কোম্পানি ক্যাজুয়াল ওয়ার্কারদের বার করে দিয়েছে। কেন বের করে দিয়েছে বলছেন, অর্ডার নেই। অর্ডার বেশ কিছু পেয়েছে, তাতে কিন্তু হয়নি। আর সব চেয়ে বড় জিনিস হচ্ছে আমরা কাকে দোষ দেব? বার্ন স্ট্যান্ডার্ডের দুটি ফ্যাক্টিরিতে ক্লোজার নোটিশ দেওয়া হয়েছে। দুটি ফ্যাক্ট্রির একটি রাণীগঞ্জ, আর একটি দুর্গাপুরে অবস্থিত।এই ক্লোজার নোটিশ দেবার আগে একটা অ্যাপ্লিকেশন করতে হয়। ক্লোজার নোটিশ যারা দেবে তাদের অ্যাপ্লিকেশন করতে হয়, পিটিশন করতে হয় শ্রম দপ্তর থেকে কনসেন্ট পাবার জন্য। এই দুটি কারখানাই পশ্চিমবঙ্গে অবস্থিত। এই দুটি কারখানার পরিচালকবৃন্দ কোথায় দরখাস্ত করেছেন? পশ্চিমবঙ্গ

শ্রম দপ্তরের কাছে দরখাস্ত করেন নি, কেন্দ্রীয় সরকারের শ্রম দপ্তরের কাছে দরখাস্ত করেছেন তাহলে এটার মানে কি দাঁড়ায়? পশ্চিমবঙ্গ শ্রম দপ্তরের কাছে দরখাস্ত করলে অ্যাপ্রুভ হবে না, অতএব কেন্দ্রীয় সরকারের শ্রম দপ্তরের কাছে চলে যাওয়া হল। এই দুটি কারখানা আজকে বন্ধের মুখে এসে দাঁড়িয়েছে। তাহলে বলব কাকে? আমরা দেখছি ইসকোর অবস্থা খারাপ। আজকে এমপ্লয়মেন্টের কথা বলছেন। ২ বছর ধরে প্রধানমন্ত্রীর নির্দেশ নেই যে কে কেন্দ্রীয় সংস্থায় কোনো নতুন লোক নেওয়া হবে না? এই কথা তো কেউ বলেন নি। তা সাথে সাথে আমরা দেখছি কেন্দ্রীয় সংস্থায় কোনো লোক নিচ্ছে না। এই অবস্থার ভিতর দিয়ে কয়লা খনি শ্রমিকরা রাস্তা দেখিয়েছে। সেই রাস্তাই আজকে নিশ্চয় পথ দেখাতে পারে। সারা ভারতবর্ষ ব্যাপী একটা গভীর সংকট দেখা দিয়েছে এবং সেই রাস্তা দিয়েই আমরা এই গভীর সংকট থেকে পার পেতে পারি। এই কথা বলে শ্রম দপ্তরের ব্যয় বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**श्री पुनाइ उराँव :** मिस्टर स्पीकर सर, जलपाईगुड़ी चायबगान में हम सब मजदूर लड़ाई करके काम कर रहे हैं। कांग्रेस हमलोगों के काम में बाधा दे रही है १९५४ साल में हमारी भी छँटाई हुई थी। कांग्रेस के कारण हजार-हजार मजदूरों की छँटाई हुई थी। अब कांग्रेस के खिलाफ चाय-बगान के मजदूर संगठन बनाकर कांग्रेस के खिलाफ लड़ाई कर रहे हैं। कांग्रेस ने मजदूरों के ऊपर अत्याचार किया, जुल्म किया, जेल में डाला । इसीलिए चायबगान की भी हालत दिन प्रतिदिन खराब होती जा रही है। इन लोगों के कारण चायबगान का मालिक मजदूरों की छँटाई किया हप्तावारी बहाल किया। अब हमलोग संगठन बनाकर चायबगान के मालिकों के साथ लड़ाई कर रहे हैं। ताकि मजदुरों की छँटाई न किया जा सके । उनको रहने की जगह पीनेका पानी, घर, बिजली और जलाने के लिए काठ मिले, यह हमारी माँग है

हीला चायबगान दस महीने से बन्द था, मालिक भाग गया था। हमलोग संगठन बनाकर चायबगान को खुलवाया। मजदूरों को काम मिला । लेकिन २ महीने से मजदूरों के तलब नहीं मिल रहा हैं चायबगान का वहुत नुकसान हो रहा है। चायबगान मे विषैली दवा छिड़ककर मैनेजर लापरवाही करता है, जिससे बहुत से जानवर मरजाते हैं। पानी में विष मिल जाने से मजदूर भी पानी पीकर मर जाता है। इसलिए इस विषैली दवा को बन्द कर देना चाहिए। हीला चायबगान में राशन, दानापानी घर, और जलावन लकड़ी की व्यवस्था नहीं है इसलिए मैं अनुरोध करुँगा कि मजदूरों के लिए इसकी व्यवस्था की जाय। मजदूरों की हालत बहुत खराब है, उनको ग्रेच्युटी और प्रभिडेण्ड का पैसा भी नहीं मिलता है। हिला चायबगान का मालिक खेमका था उस समय से मजदूरों का प्रभिडेण्ड फण्ड नहीं मिल रहा है। वर्तमान सरकार अपने प्रतिनिधि के जरिए चाय बगान चला रही हैं । फिरभि ग्रेच्युएटी नहीं मिल रही है।

साथ में दवा, राशन, रहने का घर, लकड़ी कुछ नहीं मिल रहा है। इसका इन्तजाम होना बहुत जरुरी हैं। हास्पिटल का होना बहुत जरुरी हैं ताकि मजदूरों का इलाज हो सके। कोटा से चीनी किरासन मिलना चाहिए। नहीं मिलने से मजदूरों को बहुत तकलीफ है।

दार्जिलिंग के डूआर्स में वोनस के लिए आन्दोलन हो रहा था। उसको बन्द करने के लिए गोली चलाई गई, जिससे ७ औरतों को मार दिया गया। इस तरह से मजदूर जब आपनी माँग के लिए लड़ता हैं, तो उसे वाँचाल करने की कोशिश मालिकों के द्वारा की जाती है।

इसलिए हमारी माँग हैं कि जो मजदूर रीटायर कर गये हैं, उनकी दवा मुफ्त में होनी चाहिए। सब स्टाफ के लिए, मजदूरों के लिए क्वाटर, विजली, पानी आदि की व्यवस्था होनी चाहिए। सभी स्टाफ को काम देख कर ग्रेड देना चाहिए। चाय बगान के रास्ते भी खराब हैं उनकी मरम्मत होनी चाहिए।

श्रम मंन्त्री ने जो वजट सदन के सामने रखा है, मैं उसका समर्थन करता हूँ।

[6-15 — 6-25 P. M.]

**শ্রী অনুপকুমার চন্দ্র**ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় আজ এই সভায় তার দপ্তরের যে বাজেট পেশ করেছেন এবং তা করতে গিয়ে তার যে বক্তব্য রেখেছেন তা পড়ে পরিষ্কারভাবে দেখা যায় যে এই দপ্তরও যেমন অচল তেমনি এই বাজেট বক্তব্যও বাজারে চলতে পারে না। স্যার, এই বাজেট বক্তব্যের মধ্যে যা দেওয়া আছে তার সঙ্গে আমরা বাস্তবের কোনো মিল খুঁজে পাই না। এটা এমন একটা দপ্তর যে দপ্তরকে শ্রমিকরা লেবার ডিপার্টমেন্ট বলেন না, বলেন লেবার পেন ডিপার্টমেন্ট। এই দপ্তরে দিনের দিন ফাইলের পর ফাইল জমে থাকে আর শ্রমিকরা কেঁদে কেঁদে মরেন। শ্রমিকরা তাদের বিভিন্ন দাবি দাওয়া নিয়ে যখন এই দপ্তরে যান তখন মালিকদের ডেকে এই ডিপার্টমেন্ট থেকে কোনোদিন ধমক দেওয়া হয় না বরং মালিকশ্রেণীর বিভিন্ন আব্দার শ্রমিক শ্রেণীর উপর জোর করে চাপিয়ে দেওয়া হয়। এর ফলে শ্রমিক শ্রেণী তাদের ন্যায্য পাওনা থেকে বঞ্চিত হল এবং তাদের রক্তের মূল্যে যে পাওনা তা আদায়ের জন্য কেঁদে কেঁদে মরেন কিন্তু ডিপার্টমেন্ট তাতে সাড়া দেন না। স্যার, শ্রমিকরা যখন বিভিন্ন লেবারকোর্টে, লেবার ট্রাইব্যুনালে, ইন্ডাস্ট্রিয়াল ট্রাইব্যুনালে কেস করেন তখন আমরা দেখি সেই কেসগুলি পড়ে থাকে এবং কেস করার পর বছরের পর বছর শ্রমিকরা বসে থাকেন। ৮ বছর, ১০ বছর ধরে এই সমস্ত কেস পড়ে থাকে আর শ্রমিকরা অনাহারে মারা যায় কিন্তু তাদের কেসের ফয়সালা হয়না। স্যার, এই দপ্তরের ফাইল যদি ঠিকমতো নড়াচড়া না হয়, শ্রমিকদের কেসগুলি যদি ঠিকভাবে না চলে তাহলে তারজন্য দায়ী সরকারপক্ষ। সরকারপক্ষের বিভিন্ন বক্তারা বলেছেন এটা গণতান্ত্রিক দেশ, কেউ কেউ বলেছেন মাথার উপর কেন্দ্রীয় সরকার আছেন, গণতান্ত্রিক পদ্ধতিতে দেশ চলে ইত্যাদি ইত্যাদি। স্যার, কেন্দ্রীয় সরকার নিশ্চয় কোনো কারখানায় গিয়ে

লাল ঝান্ডা হাতে নিয়ে শ্রমিক শ্রেণীর উপর অত্যাচার করে কারখানার মালিকদের সঙ্গে হাত মিলিয়ে কারখানার দরজা বন্ধ করেন না। কেন্দ্রীয় সরকার নিশ্চয়ই মালিকদের দালালি করে মালিকের কাছ থেকে মোটা টাকা নিয়ে এখানকার পার্টি অফিস তৈরি করবার জন্য, মার্কসবাদী কমিউনিস্ট পার্টি অফিস তৈরি করবার জন্য কারখানাগুলো বন্ধ করার ব্যবস্থা করে না। যদি তাই হত তাহলে কংগ্রেস পার্টির পার্টি অফিস দিকে দিকে দেখা যেত। মার্কসবাদী কমিউনিস্ট পার্টি অফিস দিকে দিকে দেখা যেতনা। তাই আমাদের এই দপ্তরের যিনি ভারপ্রাপ্ত মন্ত্রী আছেন, তিনি শ্রমিক দরদি হিসাবে বিভিন্ন সময়ে তার পরিচয় রাখতে পেরেছেন, কিন্তু মন্ত্রী হওয়ার পর কেন আমরা জানিনা, তার যে সুচিন্তিত পথ, তার শ্রেণী চরিত্রটা হারিয়ে ফেলেছেন, হয়তো বা ঐ গাড়িটা চড়েই তার মতিভ্রম হয়েছে কিনা। ঠাণ্ডা ঘর, গাড়ি অনেক কিছু সুযোগ সুবিধা পাওয়ার পর চরিত্রটা না পাল্টে যদি আপনি আপনার পথে থাকতে পারতেন তাহলে আমার মনে হয় এই ডিপার্টমেন্ট লেবার পেন ডিপার্টমেন্ট হবে না, এই ডিপার্টমেন্ট লেবার ওয়েলফেয়ার ডিপার্টমেন্টে পর্যবসিত হবে। লক্ষ লক্ষ শ্রমিক আপনাকে আশীর্বাদ করবে। পশ্চিমবাংলার কোটি কোটি মানুষ আপনাকে আশীর্বাদ জানাবেন, কারণ এই একটা এমন ডিপার্টমেন্ট, এই দপ্তরকে যদি সচল করা যায়, এই দপ্তরকে যদি বাঁচিয়ে রাখা যায়, শ্রমিক শ্রেণীকে যদি বাঁচিয়ে রাখা যায় তাহলে সারা পশ্চিমবাংলার উন্নতি অবশ্যম্ভাবী। আপনার উপর নির্ভর করছে সব কিছু, পশ্চিমবাংলার অর্থনৈতিক উন্নতি হবে কি না, পশ্চিমবঙ্গ মাথা তুলে দাঁড়িয়ে থাকতে পারবে কি না, সব কিছু নির্ভর করছে যে ডিপার্টমেন্টের উপর, সেই ডিপার্টমেন্টের দায়িত্ব নিয়ে আপনি ছেলেখেলা করবেন না। ভুলে যাবেন না আপনার দায়িত্বের কথা। আজকে যদি আমরা ই. এস. আই. হাসপাতালের দিকে দেখি সেই হাসপাতালেও শ্রমিকদের একই অবস্থা, তারা চিকিৎসা পান না, ওষুধ পত্র পান না, কোনো কিছু তারা পান না। তাদের মাসের পর মাস টাকা যেভাবে দিয়ে যেতে হচ্ছে, অথচ তার পরিবর্তে তারা সামান্য যদি কিছু না পান, তারা যদি তাদের সামান্য ওষুধটুকু না পান, পরিবারের লোকেদের কথা ছেড়ে দিন, তারা যে খাটাখাটনি করবেন রুজি রোজগারের জন্য, জীবন ধারনের জন্য, তার জন্য যে স্বাস্থ্য দরকার, শারীরিক সুস্থতা দরকার যেটুকু, সেটুকু যদি না ব্যবস্থা করতে পারেন তাহলে ই. এস. আই. হাসপাতালে রেখে লাভ কি? ডাক্তার রেখে লাভ কি? এই ডিপার্টমেন্টগুলোকে আজ নতুন করে দেখার প্রয়োজনীয়তা রয়েছে। দেখলাম স্কীমে অনেক কিছু আছে, নতুন করে আপনি হাসপাতাল তৈরি করবেন, খুব ভালো কথা, কিন্তু যেগুলো আছে, সেইগুলো যদি ভালো করে রাখবার ব্যবস্থা না করতে পারেন, তাহলে নতুন করে হাসপাতাল করে কোনো লাভ হবে না। কারণ এই সব হাসপাতালগুলোর দিকে তাকিয়ে দেখলে বোঝা যায়, নতুন হাসপাতালগুলো এই রকম একই অবস্থায় চলবে, শ্রমিকরা একই অবস্থায় থাকবে। তাই আপনি যদি সব কিছু চিন্তা ভাবনা করে বিভিন্ন বিষয়ে ভালো ভাবে লক্ষ্য রেখে কাজগুলো করেন আমি কথা দিয়ে যাচ্ছি যে আপনার যে কর্মসূচী, সেই কর্মসূচীগুলোকে আমরা সমর্থন করব। কিন্তু বর্তমানে করতে পারছি না, এটা আমাদের দুর্ভাগ্য। আপনার ডিপার্টমেন্টের কর্মসূচী আমাদের সকলের সমর্থন করা উচিত। কিন্তু এর গাফিলতি এত, কাজের থেকে অকাজ এত বেশি এবং শ্রমিকদের উপর অত্যাচার যেভাবে চলছে তাতে এই কার্যসূচীকে আমরা সমর্থন করতে পারছি না। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের দিকে যদি তাকাই, এই এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলোকে নিয়ে সরকার পক্ষ থেকে অনেকেই বললেই

যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে বেকারদের চাকরি দেবার ব্যবস্থা হচ্ছে, পশ্চিমবঙ্গ সরকারের যে সব সংস্থা আছে সেই সংস্থাতে নাকি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে লোক নেওয়া হয়। আজকে যদি আমি বলি, কলকাতা কর্পোরেশনে যে হাজার হাজার লোক নেওয়া হয়েছিল সেটা কোনো এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে নেওয়া হয়েছিল বলতে পারবেন আপনারা? কোনো এমপ্লয়মেন্ট থেকে নেওয়া হয়নি। আজকে যে হাউসের উপর দাঁড়িয়ে কথা বলছি, এই হাউসের কিছু লোককে নেওয়া হয়েছে, তারা কি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে এসেছে? তা কিন্তু আসেনি। সেই জন্য নিজেরা ভাল করে দেখুন, অন্যায় কোথায় কোথায় হচ্ছে।

[6-25 — 6-35 P. M.]

নিজেরা ভালো করে দেখুন অন্যায় কোথায় কোথায় হচ্ছে এবং ন্যায় কোথায় কোথায় হচ্ছে। এগুলি সব বিচার করে বক্তব্য রাখবার চেষ্টা করুন, সমর্থন করবার চেষ্টা করুন। নাহলে এমন একটা দিন আসবে, সে দিন দেখবেন বেসরকারি সংস্থাগুলি আপনাদের কথা আর একদম শুনছে না, তারা বাইরে থেকে লোক নিয়ে আসবে। হয়ত বাংলাদেশে কল-কারখানা করবে, কিন্তু লোক নিয়ে আসবে বিহার, উত্তরপ্রদেশ, মাদ্রাজ প্রভৃতি রাজ্য থেকে। অতএব এ ব্যাপারে আপনারা যদি একটু সজাগ থাকেন তাহলে পশ্চিমবঙ্গের সর্বাঙ্গীন উন্নতি হবে। এই কটি কথা বলে কাশীনাথ মিশ্রের কাট মোশনগুলিকে সমর্থন জানিয়ে মাননীয় মন্ত্রী মহাশয়ের বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমার প্রারম্ভিক বিবৃতির সঙ্গে "লেবার ইন ওয়েস্ট বেঙ্গল" বইটিকে সংযুক্ত করে নিলেই মোটামুটি আমার সমস্ত বক্তব্যই পাওয়া যাবে।

স্যার, এখানে দীর্ঘ সময় আলোচনার মধ্যে দিয়ে যে বক্তব্যগুলি বিরোধী দলের সদস্যদের কাছ থেকে এসেছে সে সমস্ত গুলিরই জবার দেওয়া প্রাসঙ্গিক নয় বলেই আমি মনে করি। সেই জন্য আমি বেশি সময় নিতে চাই না।

কাশীনাথ বাবু ও আরো কয়েকজন বিরোধী সদস্য যে কাট্ মোশনগুলি এনেছেন আমি সেগুলির বিরোধিতা করছি। আমাদের পক্ষ থেকে কেউ কেউ বিরোধীদের বক্তব্যের কিছু কিছু বিষয়ের জবাব দিয়েছেন। আমি সে জন্য আর ডিটেলস-এ যাচ্ছি না।

প্রথমেই চাকরি দেওয়া সম্বন্ধে অভিযোগ করা হয়েছে। কিন্তু বিরোধী সদস্যরা নিশ্চয়ই ভালভাবে জানেন যে, ৭২ সাল থেকে ৭৭ সাল পর্যন্ত ওরা নিজেরা কিভাবে চাকরি দিয়েছেন। আমি শুধু ওদের এটুকুই বলব যে, ওরা আর ঐ সুযোগটা পাবেন না। বর্তমানে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে কিভাবে চাকরি দেওয়া হয় তা আমরা ডিক্লেয়ার করেছি এবং এ বিষয়ে যে সার্কুলার আছে তাও সবাই জানেন, যদি কেউ না জেনে থাকেন তাহলে তিনি সেটা দেখে নেবেন। আমি এই প্রসঙ্গে ওদের জিজ্ঞাসা করি—ওরা তো দীর্ঘ দিন এখানে ক্ষমতায় ছিলেন, স্বাধীনতা সংগ্রামীদের ছেলে—মেয়েদের চাকরি দেননি কেন? এমন কি দিল্লিতে তো দীর্ঘ দিন ধরে ওদেরও হাতে আছে, তাহলে কাশীনাথ বাবু ঐ প্রশ্ন এখানে রাখছেন কেন?

কাশীনাথবাবু কোল্ ইন্ডিয়ার কথা তুলেছেন। আমি ওকে বলছি—ওটা তো দিল্লির ব্যাপার। তথাপি ও ব্যাপারে আমাদের মুখ্যমন্ত্রী ওদের বলেছিলেন, 'আমরা রাজ্য সরকারের পক্ষ থেকে যাদের ল্যান্ড থেকে এভিক্ট করি তাদের কিছু চাকরি-বাকরি দিই, আপনারাও দিন। ওঁরা না করে দিয়েছেন। সুতরাং এসবগুলি একটু জেনে নিয়ে কথা বললে ভালো হয়।

বেকার ভাতা এবং রেজিস্টার্ড আন-এমপ্লয়মেন্টদের কথা বলা হয়েছে। রেজিস্টার্ড আন-এমপ্লয়মেন্টরা যাতে নিজেদের পায়ে দাঁড়াতে পারে তার জন্য আমরা একটা স্কীম নিয়েছি। এ বিষয়ে একজন বললেন, 'এক হাজারের বেশি তো হয় নি!' এখন সেখানে আমরা দিয়েছি, তার ফিগারস ওর মধ্যে পাবেন, এটা দেখবেন। এই স্কীম সবে মাত্র কয়েকমাস চালু হয়েছে এবং ব্যাঙ্কের সহযোগিতা যে পরিমাণ পাওয়া যাচ্ছে—এখন এই স্কীমে বেনিফিসিয়ারিস যারা তাদের সংখ্যা বাড়ছে—ব্যাঙ্ক নানা কারণে নাকি ব্যস্ত যেমন ঋণ ব্যাঙ্ক বা ঋণ দান করছেন, এইসব কাজে ব্যস্ত সেইজন্য পারছেন না, তবে তাঁরা আমাদের আশ্বাস দিয়েছেন যে তাঁরা আরো বেশি করে সহযোগিতা করবেন। তারপর অশোকবাবু-ওনার বোধ হয় মনে নেই, উনি স্ক্রিনিং-এর কথা বললেন। কিন্তু তা নয়, স্ক্রিনিং কমিটি আছে, তার নামটাম আছে, কাদের কাদের নিয়ে এই কমিটি এই সমস্ত তার মধ্যে আছে। এরমধ্যে সরকারি কর্মচারী আছে, ব্যাঙ্ক আছে, তাছাড়া মিউনিসিপ্যালিটি এবং কর্পোরেশনের প্রতিনিধিরা আছে সুতরাং কোনো অসুবিধা নেই, সবই আছে। সুব্রতবাবু ব্রিটানিয়া ইঞ্জিনিয়ারিং সম্পর্কে যে খবরটা দিলেন সেটা ভুল। এখানে হচ্ছে যারা সুপারঅ্যানুয়েটেড তাদের এতদিন ধরে মাহিনা দিয়ে যাওয়া হচ্ছিল। তাদের গ্র্যাচুইটি ইত্যাদি সেটেল করা যায়নি ন্যাশনালাইজেশন হয়নি বলে। এখন ন্যাশনালাইজেশন হওয়ার পর তাদের সুপারঅ্যানুয়েটেড করা হয়েছে। বাধা ছিল এটা ঐ প্রি-টেকওভারের লায়াবিলিটিস সেটা স্যাংশান হয়নি, সেইজন্য এতদিন তারা হয়তো চাকরিতে আসতে পারত না কিন্তু মাহিনা দিয়ে যাওয়া হয়েছে। যেমন, এমনই একটি প্রবলেম আছে—আপনি হয়তো জানেন—যাদবপুরের শ্রীকৃষ্ণা গ্লাস......

**শ্রী সুব্রত মুখার্জি:** প্রচুর লোককে তো ছাঁটাই করেছেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক:** না, না ছাঁটাই হয়নি। যাইহোক, শ্রীকৃষ্ণা গ্লাস ফ্যাক্টরিতে খবর নেবেন। সেখানে ১০০ জন আছে যারা হচ্ছে সুপারঅ্যানুয়েটেড হয়ে এসেছে, তাদের চাকরি দেওয়া যাচ্ছে না, কিন্তু তারা মাহিনা পাচ্ছে কারণ এখনও এটা ন্যাশনালাইজ হয়নি। তারপর মিনিমাম ওয়েজ-এর ব্যাপারে আসছি। ঐ হিসাবগুলি ওর মধ্যে আছে। ঐ ৩২টা এমপ্লয়মেন্ট, তারমধ্যে মিনিমাম ওয়েজ আমরা চালু করেছি। ৩৫ এমপ্লয়মেন্ট নোটিফায়েড হয়েছে এবং এই ৩৫টির মধ্যে ২৫ এমপ্লয়মেন্ট সেখানে রিভাইসড হয়েছে। কিন্তু এখানে অসুবিধা হচ্ছে ঐ সি. এল. আই আছে—হয় ১ টাকা নয়তো ১ টাকা ১৫ করে কস্ট অফ লিভিং সঙ্গে সঙ্গে বাড়ছে। এগ্রিকালচার ওয়াকারস ইত্যাদি তাদের উপর এটা প্রযোজ্য। এখন অসুবিধা হচ্ছে বিড়ির ক্ষেত্রে হাইকোর্ট কেস। সবচেয়ে বেশি অসুবিধা হচ্ছে মালিকরা সেগুলি আটকে রেখেছেন। আমরা অভিজ্ঞতার ভিত্তিতে দেখেছি, যেখানে ওয়ার্কার্স, এগ্রিকালচারাল ওয়ার্কার্স তারা অরগ্যানাইসড করতে পারে সেখান আমাদের অ্যাডমিনিস্ট্রেশনের সঙ্গে সহযোগিতায় অনেক বেশি সুফল পেয়েছে। এছাড়া অন্য কোনো রাস্তা নেই মিনিমাম ওয়েজ-এর ব্যাপারে মালিকদের দিয়ে ইম্প্লিমেন্ট করানো। বিড়ির কথা বলেছেন। ঐ বিড়ির ক্ষেত্রে ঠিক একই

ব্যাপার। কাশীবাবু বলেছেন আইডেন্টিটি কার্ড মালিকেরা দেয় না। বিড়ি অ্যাডভাইসরি কমিটি আছে। সেই অ্যাডভাইসরি কমিটিতে আলোচনা করে সুপারিশ অনেক জায়গায় করা হয়েছিল যাতে মিউনিসিপ্যালিটি, কর্পোরেশন তাদের কাছে এইসব রেজিস্টার্ড ইউনিয়ন যারা তারা কার্ড দিলে, নাম দিলে সেগুলির উপর আইডেন্টিটি কার্ড দেওয়া হবে এবং সেই আইডেন্টিটি কার্ডের উপর তারা সুবিধাগুলি পাবে। কিন্তু দুর্ভাগ্য হচ্ছে তারা এখনও ফাইনালাইজ করে জানায়নি। কিন্তু আমরা পশ্চিমবাংলায় চালু করে দিয়েছি। এখনও ফাইনাল স্যাংশান ইউনিয়ন লেবার ডিপার্টমেন্ট দেয়নি। তবে এটা চালু হয়েছে। তাছাড়া উনি আর একটি কথা বলেছেন বার্নপুরের ব্যাপারে। এটা তো আমার কাছে খবর নিতে পারতেন? এটা তো আমাদের জিজ্ঞাসা করতে পারতেন কাট-মোশন লিখব কি না? বার্নপুরে কনট্রাকট লেবার ৮০০ জন। আমাদের একটা কন্ট্রাকট লেবার অ্যাডভাইসরি বোর্ড আছে। সেখানে পেরিনিয়াল নেচার অফ জব্‌স কাজ করতে বলে আমরা ৮০০ জনের ব্যাপারটা অ্যাবলিশ করেছিলাম, করে তাদের বাধ্য করেছিলাম, অর্ডার দিয়েছিলাম যে ওদের নিতে হবে। সঙ্গে সঙ্গে জবাব দিয়ে দিলেন তাদেরকে এবং এই ব্যাপার নিয়ে ইউনিয়ন যেমন লড়াই করেছে—সব কটি ইউনিয়ন তেমনি আমাদেরও তদ্বির করতে হয়েছে। দিল্লিতে গিয়ে আনজাইয়ার সঙ্গে কথাবার্তা বলা হয়েছে এবং চিফ্ মিনিস্টারও কথা বলেছেন। তারপর আমাদের এখানে কনসিলিয়েশন ইত্যাদি করে বাই ফেস্ তাদের নেওয়ার ব্যবস্থা হয়েছে। আমাদের এখানে লেবার ডিপার্টমেন্টের মধ্যে একটা চুক্তি হয়েছে। তবে আমি জানি না এই সুযোগটা কতদিনে পাব। কারণ আর একটি আইন তারা করছেন—কন্ট্রোল্ড ইন্ডাস্ট্রিস। তারপর অ্যাপ্রোপ্রিয়েট গভর্নমেন্ট কে হবেন—এইসব নিয়ম বদলে দিচ্ছেন। যারফলে সেন্ট্রাল গভর্নমেন্ট আন্ডারটেকিংস এমনকি এফ. সি. আই ইত্যাদি কন্ট্রাকট লেবার এগুলি নিয়ে কথা হয়েছিল

[6-35 — 6-45 P. M.]

এমনকি এফ. সি. আই. তাদের যে কন্ট্রাক্ট লেবারের কথা বললেন সে রকম কন্ট্রাক্ট লেবার কয়েক হাজার আছে। তাদের অ্যাবজর্বশন হওয়ার কথা, হঠাৎ বলে দিলেন রাজ্য সরকার কিছু করতে পারে না? এই জিনিসগুলি দেখুন, আমরা প্রতিবাদ করেছি কথাগুলো শুনবেন কিনা জানিনা। কিন্তু ব্যাপারটাকে যতটা সম্ভব রিলিফ দেওয়ার চেষ্টা হচ্ছে। ওয়াগনের ব্যাপারে একজন যে কথা বললেন, সে কথাগুলি একটু ভেবে বলুন। ওয়াগনের ইনসটল ক্যাপাসিটি ২২,০০০ এবং করলেন কি? ৪ হুইলারকে বাড়িয়েছেন, কিন্তু যথাযথ ডিস্ট্রিবিউশন হয় নি, ইতিমধ্যে যে ক্ষতিটা হয়ে গেল তাতে অ্যানসিলিয়ারিরা বহু চোট পেয়েছে। আমরা আপত্তি করেছিলাম। ১২ই সেপ্টেম্বর যে ধর্মঘট হয়েছিল তার মধ্যে এ দফাটাও ছিল। দিল্লিতে অল পার্টির যে ডেলিগেশন যায় সেই ডেলিগেশনে এটাও তোলা হয়েছিল। সেজন্য ওয়াগন সম্বন্ধে গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার একটা সেন্ট্রাল পলিসি নেওয়া দরকার। এইভাবে অ্যাডহক ভিত্তিতে করলে হবে না। এর জন্য সেন্ট্রাল পলিসি দরকার। ওয়াগনের ওপরে আমাদের ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রি এবং ট্রাডিশন্যাল ইন্ডাস্ট্রি নির্ভরশীল। সুব্রতবাবু যা বললেন ইট ইজ লার্জলি ডিপেনডেন্ট অন ওয়াগন ম্যানুফ্যাকচারিং। তাদের সল্যুসন হবে না এবং তাদের অ্যানসিলিয়ারি যারা উৎপাদন করে তাদেরও সল্যুসন হবে না। প্রভিডেন্ট ফান্ড ইত্যাদির ব্যাপারে আমাদের যা হিসাব আছে—যখন ঐ প্রভিডেন্ট ফান্ড কমিশনার আমাদের কাছে

অফিসার চাইলেন তখন আমরা সার্টিফাইং অফিসার দিয়েছি। প্রসিকিউশনের জন্য স্পেশ্যাল অফিসার নিয়োগ করে যে কেসগুলি আছে তাদের এগেনস্টে ক্রিমিনাল প্রসিডিংস লঞ্চ করা দরকার। কিন্তু এখন এ ব্যবস্থা করা মুশকিল। কেননা, হাইকোর্ট জনিত সমস্যা আছে। হাইকোর্টে একটা লার্জ নাম্বার অফ স্টে অর্ডার, আর ইনজাংশান হাইকোর্ট এবং বিভিন্ন কোর্টে রয়েছে। ই. এস. আই. এর ক্ষেত্রেও এই রকম হাইকোর্টে কেস রয়েছে। ইনজাংশনের ব্যাপারে আমরা হয়ত একটা অ্যাগোনাইজড ইনস্টলমেন্ট পেলাম। কিন্তু সেগুলো মালিক বা মালিকের ছেলেদের জীবদ্দশায় সুরাহা হবে না। এর জন্য আমরা ফাইট করছি। বলেছি এই ধরনের ব্যাপারগুলো হাইকোর্টের পারভিউয়ের বাইরে রাখা হোক। লেবার মিনিস্টারদের মিটিংয়ে এই সমস্ত মালিকদের পার্সোনালি লায়াবল করতে বলেছি, বিশেষত ই. এস. আইয়ের., প্রভিডেন্ট ফান্ডের টাকা যারা মেরে দেবার চেষ্টা করছে, এদের উপর একটা প্রেসারক্রিয়েট করা দরকার। কিন্তু সেটা জয়েন্টলি করতে হবে। কাশীনাথবাবু স্ট্যানডিং অর্ডারের কথা বললেন। স্ট্যানর্ডিং অর্ডার নিয়ে আমরা আলোচনা করেছি। যে মিটিং হয়েছিল সেই মিটিংয়ে মালিকরাও তাদের বক্তব্য রেখেছেন। কনস্ট্রাকশন ওয়ার্কর্সদের সম্বন্ধে কয়েকটা সুষ্ঠু আইন করার প্রস্তাব আমরা রেখেছি এবং মালিকদের বক্তব্যও বিবেচনার মধ্যে আছে। তারপ চাইল্ড লেবারদের কথায় আসি সন্ত মেটা কমিটি বলে একটা কমিটি হয়েছিল। এই কমিটি ভারতবর্ষের বিভিন্ন স্থানে ঘুরে বেড়িয়ে যে অবজারভেশন করেন, তারপরেও কিছু ফাইনালাইজ করা গেলনা। তারপর এই যে কমপ্রিহেনসিভ লেবার অ্যাক্ট এতে চাইল্ড লেবারের ব্যাপারটা যিনি দেখছিলেন সেই মিঃ আনজাইয়া, তার সঙ্গে আমরা কথা বলেছি। এখন তার চাকরি চলে গেছে, তার জায়গায় যিনি এসেছেন তিনি হচ্ছেন মিঃ সাংমা, তিনি কতদিন থাকবেন জানিনা, তিনি কি করেন দেখব। আমরা, যে একজিসটিং আইনটা আছে সেটার স্ট্রিক্টলি ইমপ্লিমেন্টেশন করছি। এখন আমি দু-একটা জিনিস বলব যে চটকলের মালিকেরা কি করছে না করছে। এটা জানা কথা—সুব্রতবাবুও ছিলেন সঙ্গে—যে চটকল জাতীয়করণ করতে হবে, এছাড়া কোনো পথ আছে? অন্য কোনো পথ নেই। এটা ওনারা ভালো ভাবেই জানেন। পাটের দাম সম্পর্কে বলা হয়েছে। পাট কেনার জন্য টাকা চাওয়া হয়েছিল, দিল্লির কাছ থেকে। আমাদের তো টাকা তৈরি করার মেশিন নেই, টাকা ছাপাবার মেশিন নেই। মহারাষ্ট্রর নাম নেওয়া হয়েছে, সেখানে যে কো-অপারেটিভ আছে সেটা সাধারণ নয়, আমাদের এখানে যে গামছা তৈরি করার কো-অপারেটিভ আছে সেই রকম নয়, দে আর দি বিগ এমপ্লয়ারস। মহারাষ্ট্রের সমস্ত রাজনীতি তারা ঠিক করে, ইউ. পি. মহারাষ্ট্র মানেই হচ্ছে কো-অপারেটিভ। এই পাতিল সাহেব-রাজনীতির ওলট্-পালট্ হয়ে যায় এই কো-আপারেটিভের মাধ্যমে। আমরা তো বলেছিলাম আমাদের টাকা দিন,.আমাদের একটা ব্যাঙ্ক করতে দিন। তারা সেটা করতে দিল না। সুতরাং সেই কারণে আমরা বলেছি, জে. সি. আই যেটা বলি পঞ্চায়েতের মাধ্যমে পাট কিনতাম বা পাট কেনার ব্যবস্থা করতাম। তাতে চাষীরা বাঁচত এবং মাঝখানে যে হোল্ডাররা আছে সেই হোল্ডাররা লাভটা করতে পারত না। কিন্তু তারা দিলেন না। জুট কর্পোরেশন অফ ইন্ডিয়া তাঁরা তো করেছেন, তারা তো সময় মতো পাট কিনতে ভুলে যায়। বার বার বলা হয়েছে, সেন্টার থেকে শুরু করে অনেক জায়গায় অনেক চিঠি দেওয়া হয়েছে। কিন্তু কিছু হয় নি। এটা না হলে তো হবে না। সুতরাং এই দিক থেকে এক মাত্র যে পথ তা হল জুট যদি ন্যাশনালাইজড হয় তাহলে যে সমস্ত ভেসটেড ইন্টারেস্ট আছে তারাও কাবু হবে। এছাড়া

সম্ভব নয়। ঠিকই তো আপনারা বলেছেন বন্ধ হবে, আমরাও জানি বন্ধ হবে। তার কারণ আপনারা জানেন সিন্থেটিক। সিরিয়াস ব্যাপার কেন হচ্ছে? ওপেন লাইসেন্স দিয়ে দেওয়া হচ্ছে (**শ্রী সুব্রত মুখার্জি ঃ** বন্ধ করতে পারছেন না?) কে বন্ধ করবে? ওরা তো বন্ধ করবে। ও. সি. এল. খুলে দিয়েছে, আরো লাইসেন্স দিয়ে দিচ্ছি, এক্সাইজ ট্যাক্স যেটা ছিল সেটা তুলে দিয়েছে। আবার এর পাশাপাশি সিন্থেটিক ব্যাগ তৈরি করার কারখানা করেছে। লাইসেন্স কে দিয়েছে? কোথা থেকে লাইসেন্স পাওয়া যায়, আমাদের এখান থেকে না দিল্লি থেকে? দিল্লি থেকে পাওয়া যায়। সুতরাং এই সব কথা বলে কোনো লাভ নেই। কম্পিউটার সম্বন্ধে আমাদের যে নীতি সেটা সকলেরই জানা আছে। আমরা বলেছি যে যেখানে মানুষকে দিয়ে কাজ করানো যায় সেখানে কম্পিউটার বা এই সমস্ত যন্ত্রপাতি দিয়ে যদি মানুষের কাজ কমানো হয় তার বিরুদ্ধে আমরা। আপনাদের আমি আর একটা খবর দিয়ে দিই যে দিল্লি থেকে আমাদের কাছে ইন্সট্রাকশন এসেছে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে কম্পিউটার বসাতে হবে। ডাইরেকটিভ দেওয়া হয়েছে ১ লক্ষ যদি সেখানে কার্ড থাকে তাহলে সেখানে কম্পিউটার বসাতে হবে।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** আপনি পদত্যাগ করুন সেখানে একটা কম্পিউটার বসিয়ে দেওয়া হবে।

[6-45 — 6-55 P. M.]

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আমি পদত্যাগ করলে আপনাদের তো লাভ হবে না, আমাদের দিক থেকে আর একজন আসবে, আপনি আসতে পারবেন না। অশোকবাবু টাকার হিসাবটা কোথায় পেলেন আমি জানিনি, টাকাটা হচ্ছে গতবারের টাকা, আপনি সেটা গুলিয়ে ফেলেছেন। নন-প্ল্যান এবং প্ল্যান এই দুটো গুলিয়ে ফেলেছেন। গতবারের কয়েক লক্ষ টাকা খরচ হয় নি তার একটা বড় কারণ হচ্ছে—ই. এস. আই. রিপোর্টে আমি বলেছিলাম—আমরা যে সারফেস ডিসপেনসারি করব বলে ঠিক করেছিলাম যেগুলি আর. বি. ও করবে ঠিক করেছিল আমাদের ই. এস. আই. যে দপ্তর আছে, ৬৪ নং, সেটা ঠিক করব ভেবেছিলাম। কিন্তু আমরা জায়গা পাচ্ছি না। কমার্সিয়াল ইনস্টিটিউশন এবং ব্যাঙ্ক বাজারে এত বেশি টাকা ভাড়া দেয় সেটা সরকারি দরের কাছাকাছি যায় না, সেই জন্য আমরা পাচ্ছি না। আমরা ওপেন অ্যাডভার্টাইজমেন্ট করেছি। কেউ যদি জানেন তাহলে আমাকে দয়া করে জায়গা দেবেন। আপনারা যদি কেউ সেই রকম জায়গার সন্ধান পান তাহলে জানিয়ে দেবেন। সেটাতে এখন মামলা আছে। ধীরেনবাবু এখানে ইন্সপেক্টরদের সম্বন্ধে বলেছেন। ইন্সপেক্টরদের সম্বন্ধে ভারত সরকার বলে দিয়েছেন যে, এক একজন ইন্সপেক্টরকে ১৫০টি কারখানা ইন্সপেক্ট করতে হবে। ভারত সরকার এই ব্যাপারে নিয়ম বেঁধে দিয়েছেন, সুতরাং এ বিষয়ে তাদের কাছে জিজ্ঞাসা করে দেখবেন। একজন ইন্সপেক্টরকে ১৫০টি কারখানা এবং সেই কারখানায় যতজন লোক কাজ করেন, সেটা তার পক্ষে দেখা সম্ভব কিনা তা তাদের কাছে গিয়ে বলবেন। প্রফেশনাল ট্যাক্স সম্পর্কে সুব্রতবাবু এখানে বলেছেন যে, এই টাকা দিয়ে সরকারি কর্মচারিদের মাইনে দেওয়া হয়। তিনি তো বেশ ভালভাবেই জানেন যে, প্রফেশনাল ট্যাক্সের টাকা দিয়ে সরকারি কর্মচারিদের মাইনে দেওয়া হয় না। লাড্‌লোতে আন্দোলন হচ্ছে। সেখানে ইন্ডাস্ট্রি-ওয়াইজ সেটেলমেন্ট—৯০/২০'র পারসেন্টটা মালিকরা মেনে নেন নি। সেজন্য আন্দোলন

হচ্ছে আন্দোলন হলে অশোকবাবুর গায়ে জ্বালা হচ্ছে কেন, সেটা আমার জানা নেই। এই দাবি তো এদেরও? কটন টেক্সটাইলের সবকটা নিয়ে মিটিং চলছে। অথচ এগুলো নিয়ে ক্লোজ, লক-আউট এইসব বলা হচ্ছে। তারা ফর্মালি ক্লোজার করে দিচ্ছে। কারণ ক্লোজার বললে টাকা-পয়সা চাইলে পরে তা দিতে হবে, সেই কারণে টেকনিক্যাল কারণ দেখিয়ে টেকনিক্যালি লক-আউট বলে দিচ্ছে? আমরা এ ব্যাপারে স্পষ্ট করে বলে দিয়েছি। এখন আবার দেখা যাচ্ছে, তারা লক-আউট, ক্লোজার ইত্যাদি বলছে না, বলছে সাসপেনশন অফ বিজনেস। আমার শেষ কথা হচ্ছে, এই অবস্থার মধ্যেও আমরা পশ্চিমবাংলাতে শ্রমিক শ্রেণীর অধিকার রক্ষা করতে খানিকটা সক্ষম হয়েছি। এটা হয়েছে যুক্ত আন্দোলনের মাধ্যমে। এই যুক্ত আন্দোলন এবং বামফ্রন্ট সরকারের সাহায্যেই এটা সম্ভব হয়েছে। ভারতবর্ষের আর কোনো রাজ্যেই—মহারাষ্ট্র থেকে গুজরাট যেখানেই দেখুন না কেন—এটা নেই। ঐ সমস্ত রাজ্যে হাজার হাজার শ্রমিক ছাঁটাই হয়েছে এবং হচ্ছে। সুতরাং আমরা সেদিক থেকে এই দাবি করতে পারি, যে নীতি এখানে নেওয়া হয়েছে, তারফলে ঐ অবস্থা ঘটছে না। এটা খুবই দুঃখের কথা, অনুপবাবু যে কথাটা বলেছেন—ঐ লেবার পেন'এর কথা—আমি আশা করব, লেবার পেন'এর স্বাদটা যেন তাকে ভুগতে না হয়। জানিনা, এটা তিনি বুঝবেন কিনা? এই কথা বলে, আজকে এখানে যে কটা কাট মোশন এসেছে আমি তার বিরোধিতা করছি এবং সেগুলিকে খারিজ করে আমি যে প্রস্তাব এখানে করেছি, সেই প্রস্তাবকে অনুমোদন করার জন্য সকল সদস্যকে আবেদন জানাচ্ছি।

The motion of reduction of Shri Kashinath Misra and Shri Abanti Misra that the amount of demand be reduced by Rs. 100 were then put and lost.

The motion of Shri Santi Ranjan Ghatak that a sum of Rs. 13,67,66,000 be granted for expenditure under Demand No. 42 Mejor Head : "287—Labour and Employment" (This is inclcusive of a sum of Rs. 3,41,93,000 already voted on account in March, 1986), was then put and a division taken with the following result—

AYES

Abdul Quiyom Molla, Shri

Abdus Sobhan Gazi, Shri

Abul Mansur Habibullah, Shri Syed

Adak, Shri Gourhari

Atahar Rahaman, Shri

Banerjee, Shri Amiya Bhusan

Banerji, Shri Radhika Ranjan

Barma, Shri Manindra Nath

Basu, Shri Ajit

Basu, Shri Debi Prosad

Basu, Shri Nihar Kumar

Bauri, Shri Gobinda

Bera, Shri Pulin

Bhattacharyya, Shri Gopal Krishna

Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Hazari

Biswas, Shri Satish Chandra

Chakraborty, Shri Deb Narayan

Chatterjee, Shri Tarun

Chattopadhyay, Shri Dhrubeswar

Chattopadhyay, Shri Sadhan

Chowdhury, Shri Gunadhar

Chowdhury, Shri Benoy Krishna

Chowdhury, Shri Bikash

Dakua, Shri Dinesh Chandra

Das, Shri Ananda Gopal

Das Mahapatra, Shri Kamakshyanandan

De, Shri Bhibuti Bhusan

Doloi, Shri Siba Prasad

Ghatak, Shri Santi Ranjan

Ghose, Shri Sambhu Charan

Ghose, Shrimati Chhaya

Ghose, Shri Debsaran

Goppi, Shrimati Aparajita

Goswami, Shri Subhas

Gupta, Shri Sitaram

Hajra, Shri Sachindra Nath

Hazra, Shri Haran

Hazra, Shri Sundar

Hira, Shri Sumanta Kumar

Jana, Shri Manindra Nath

Kalimuddin Shams, Shri

Kar, Shri Nani

Kisku, Shri Upen

Konar, Shrimati Maharani

Kundu, Shri Gour Chandra

Let, Shri Dhirendra

Maity, Shri Gunadhar

Maity, Shri Hrishikesh

Maji, Shri Pannalal

Majumdar, Shri Sunil Kumar

Malaker, Shri Nani Gopal

Malik, Shri Siba Prasad

Mandal, Shri Gopal

Mandal, Shri Rabindra Nath

Mandal, Shri Sukumar

Mandi, Shri Rampada

Mandi, Dr. Sambhunath

Mazumdar, Shri Dilip Kumar

Mir Abdus Sayeed, Shri

Moazzam Hossain, Shri Syad

Mohammad Ramjan Ali, Shri

Mohanta, Shri Madhabendu

Mojumdar, Shri Hemen

Molla, Shri Anadi

Mondal, Shri Raj Kumar

Mondal, Shri, Shashanka Sekhar

Mukherjee, Shri Amritendu

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Bimalananda

Mukherjee, Shri Narayan

Mukherjee, Shri Niranjan

Mukherjee, Shri Rabin

Munsi, Shri Mahammad Bacha

Murmu, Shri Maheswar

Murmu, Shri Sufal

Naskar, Shri Sundar

Neogy, Shri Brajo Gopal

Panda, Shri Bhupal Chandra

Phodikar, Shri Prabhas Chandra

Pradhan, Shri Prasanta

Pramanik, Shri Abinash

Pramanik, Shri Radhika Ranjan

Ray, Shri Achintya Krishna

Ray, Shri Dwijendra Nath

Ray, Shri Subhas Chandra

Roy, Shri Amalendra

Roy, Shri Umakanta

Roy Barman, Shri Khitibhusan

Roy Chowdhury, Shri Nirode

Saha, Shri Kripa Sindhu

Saren, Shri Ananta

Sarkar, Shri Sailen

Satpathy, Shri Abani Bhusan

Sayed Md. Masih, Shri

Sen, Shri Sachin

Seth, Shri Lakshman Chandra

Shish Mohammad, Shri

Sinha, Dr. Haramohan

Sk. Siraj Ali, Shri

Talukdar, Shri Pralay

Uraon, Shri Punai

Uraon, Shri Subodh

NOES

Abdus Sattar, Shri

Abedin, Dr. Zainal

Adhikary, Shri Sisir

Banerjee, Shri Ambica

Chandra, Shri Anup Kumar

Ghosh, Shri Asok

Misra, Shri Kashinath

Mukhopadhyay, Shri Subrata

The Ayes being 101 and the Noes — 8
the motion was carried.

**Demand No. 50**

Mejor Heads : 298-Co-operation, 498-Capital Outlay on Co-operation and 698-Loans for Co-operation

**Shri Nihar Kumar Basu :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 53,50,79,000 be granted for expenditure under Demand No. 50, Mejor Heads : "298-Co-operation, 498-Capital Outlay on Co-operation and 698-Loans for Co-operations". (This is inclusive of a total sum of 16,12,16,000 already voted on account in March, 1986).

১.১। সমাজের সাধারণ মানুষেরু, বিশেষ করে দুর্বলতর অংশের সক্রিয় অংশগ্রহণকে সুনিশ্চিত করে সরকার সমবায় আন্দোলনকে গণ-আন্দোলনে রূপায়িত করার জন্য. সচেষ্ট। সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় এ-ব্যাপারে যথাযথ গুরুত্ব দেওয়া হয়েছে। এবং উপযুক্ত প্রকল্প

রচনা করা হয়েছে।

১.২। সরকার আশা করেন যে এই প্রকল্পগুলি যথাযথ রূপায়ণের মাধ্যমে বিভিন্ন ধরনের সমবায় সমিতিসমূহ তথা ব্যাপক দরিদ্র জনসাধারণ দেশের সম্পদ বৃদ্ধিতে নিয়োজিত হয়ে কিছুটা আর্থিক সুবিধা লাভ করতে সক্ষম হবেন।

১.৩। এই প্রকল্পগুলি রূপায়ণে প্রশাসনিক, সামাজিক ও অন্যান্য প্রতিবন্ধকতাগুলি দূর করার জন্য আমি মাননীয় সদস্যদের যথাযোগ্য ভূমিকা পালন করতে আহ্বান জানাচ্ছি।

**কৃষিঋণ ঃ**

২.১। গ্রামীণ অর্থনীতিতে উন্নয়নের ক্ষেত্রে প্রাথমিক কৃষি ঋণদান সমবায় সমিতিসমূহ অত্যন্ত গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করে থাকে। সপ্তম যোজনায় এই ধরনের সমিতিসমূহকে পরিচালনার দিক থেকে যাতে আরো যোগ্য করে তোলা যায় এবং এদের কর্মধারাকে আরো বিস্তৃত করা যায় সে জন্য উপযুক্ত প্রকল্প গ্রহণ করা হয়েছে।

২.২। কৃষিজীবীদের, বিশেষত তাদের দুর্বলতম অংশকে, স্বল্প এবং দীর্ঘমেয়াদী ঋণ যোগান দেওয়ার ধারা শুধু অব্যাহতই রাখা হয়নি, একে বিস্তৃত করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হয়েছে।

১৯৮৪-৮৫ সালে স্বল্পমেয়াদী ঋণের আদায় হয়েছে ৩৯ শতাংশ। ১৯৮৩-৮৪ সালে আদায়ের হার ছিল ৪১.৩ শতাংশ। এবছর মূলত পাটের দর অলাভজনক হওয়ায় আদায়ের হার সামান্য হ্রাস পেয়েছে।

৩১-১২-৮৫ পর্যন্ত সমবায়ের মাধ্যমে ৪১.৩৮ কোটি টাকার স্বল্পমেয়াদী ঋণ দেওয়া হয়েছে এবং বিগত বৎসরে ঐ সময়ে ঐ ঋণ দেওয়া হয়েছিল ৩৯.৬০ কোটি টাকা। এবছরে স্বল্পমেয়াদী ঋণ দাদনের লক্ষ্যমাত্রা ৮৫ কোটি। ঋণ আদায়ের উন্নতি হলে বিনিয়োগের পরিমাণ কিছুটা বৃদ্ধি পাবে।

২.৩। সমবায় আন্দোলনকে ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের মধ্যে সম্প্রসারণের উদ্দেশ্যে নানা ধরনের ব্যবস্থা নেওয়ার ফলে এ বৎসরে আরও ৪০,০০০ সদস্য সংগ্রহ করা সম্ভব হয়েছে। এখন এ-রাজ্যে কৃষি সমবায়ের আওতায় ২৫.৭৯ লক্ষ জনকে আনা গেছে যার মধ্যে ১৯.২২ লক্ষ অর্থাৎ প্রায় পঁচাত্তর শতাংশ হচ্ছেন ক্ষুদ্র ও প্রান্তিক চাষী।

সর্বজনীন সদস্যভুক্তি প্রকল্প চালু হওয়া থেকে এখন পর্যন্ত ঐ প্রকল্পে ৬.৮৩ লক্ষ কৃষককে সদস্য করা হয়েছে। এই প্রকল্পে যে সমস্ত দরিদ্র কৃষক অর্থাভাবে সমবায় সমিতির সদস্য হতে পারেন না, তাদের সমিতির অংশীদার হওয়ার জন্য মাথা পিছু পঞ্চাশ টাকা হারে অনুদান দেওয়া হয়। বর্তমান আর্থিক বৎসরে এই খাতে পনের লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে।

২.৪। কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্ক তার ২০৫টি শাখার মাধ্যমে ৩১-১২-৮৫ পর্যন্ত ১২৫ কোটি টাকা আমানত সংগ্রহ করেছে। আগের বছর ঐ সময়ে আমানত সংগ্রহের পরিমাণ ছিল ১০৮.৩২ কোটি টাকা। আশা করা যাচ্ছে বর্তমান সমবায় বৎসরান্তে আমানত সংগ্রহের পরিমাণ দাঁড়াবে ১৩০ কোটি টাকা।

২.৫। সময়মত সমবায় ঋণ পরিশোধ দিলে ঋণের সুদ সরকার দিয়ে দেওয়ার যে প্রকল্প ১৯৮১ সালে চালু হয়েছিল সেই অনুসারে এ বৎসর ১ কোটি টাকার ভরতুকি দেওয়া হয়েছে।

২.৬। প্রাথমিক কৃষি ঋণদান সমবায় সমিতিগুলির কাজকর্ম সুষ্ঠুভাবে সম্পাদনের জন্য ১৯৮১ সালে 'কমন-ক্যাডার' প্রকল্প চালু হয়। এই প্রকল্প অনুসারে সমিতিগুলির কাছ থেকে সামান্য অর্থ সংগ্রহ করে অবশিষ্ট অর্থ কেন্দ্রীয় এবং রাজ্য সরকার সমহারে দিয়ে ঐ সমিতিগুলির ম্যানেজারের বেতনের বন্দোবস্ত করতেন। সপ্তম যোজনায় কেন্দ্রীয় সরকার এই প্রকল্পটি বাতিল করে দেওয়ায় রাজ্য সরকারকেই প্রকল্পটি চালু রাখতে হচ্ছে। বর্তমানে বৎসরে এই খাতে কোটি টাকা ভরতুকি দেওয়া হয়েছে।

. কেন্দ্রীয় সরকার সপ্তম যোজনায় প্রাথমিক কৃষি ঋণদান সমবায় সমিতিগুলিকে শক্তিশালী করার জন্য একটি প্রকল্প গ্রহণ করেছেন। এই প্রকল্প অনুসারে এই রাজ্যের ৬৬০০ প্রাথমিক কৃষি সমবায় সমিতির মধ্যে ২,০০০ নির্বাচিত সমিতিকে পুনর্গঠিত করার সিদ্ধান্ত নিয়েছেন। ৮৫-৮৬ সালে ২০০টি সমিতি পুনর্গঠনের কাজ হাতে নেওয়া হয়েছে এবং বর্তমান সমবায় বৎসরে আরও ৩০০টি সমিতি পুনর্গঠনের উদ্দেশ্যে নির্বাচন করা হবে।

এজন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পঞ্চাশ শতাংশ সহায়তা পাওয়া যাবে। এখনও পর্যন্ত অবশ্য এ-ব্যাপারে কেন্দ্রীয় অনুমোদন পাওয়া যায় নি।

প্রস্তাবিত পুনর্গঠন প্রকল্প অনুযায়ী প্রাথমিক কৃষি ঋণদান সমবায় সমিতিগুলিকে প্রকৃত এবং কার্যকর সর্বার্থসাধক সমিতিকে পরিণত করা হবে যাতে পুনর্গঠনের পর ঐ সমিতিগুলি তাদের অন্যান্য কাজের সঙ্গে সঙ্গে নিজ নিজ সদস্যবৃন্দকে একই স্থান থেকে সমস্ত রকমের ঋণ বণ্টনের ব্যবস্থা করতে পারে। এছাড়া ঐসব সমিতিগুলি গ্রামাঞ্চল থেকে আমানত সংগ্রহ, সদস্য ও স্থানীয় জনসাধারণকে ব্যাঙ্কিং-এর সুযোগসুবিধা প্রদান করতেও সক্ষম হবে।

২.৭। প্রাথমিক কৃষি ঋণদান সমবায় সমিতিগুলি ভাগচাষী, বর্গাদার পাট্টাদারদের আর্থিক উন্নয়নের জন্য উদারভাবে ঋণ মঞ্জুর করে থাকে। ১৯৮৫-র খরিফ মরশুমে এ বাবদে ৬৬,০০০ বর্গাদার এবং পাট্টাদারকে তিন কোটি পঞ্চাশ লক্ষ টাকার ঋণ দিয়েছে। '৮৫-৮৬-র রবি মরশুমেও এই ঋণ দেওয়া হয়েছে।

২.৮। রাষ্ট্রীয় সহকারি বিকাশ নিগমের (এন সি ডি সি) সম্পূর্ণ সহায়তায় ক্রমান্বয়ে নদীয়া, হুগলি, বর্ধমান, বীরভূম, মেদিনীপুর, মালদা এবং দার্জিলিং জেলায় সংহত সমবায় ঋণ উন্নয়ন প্রকল্প (আই সি ডি পি) প্রণয়নের বিষয়-বিশেষভাবে বিবেচিত হচ্ছে। এবছরে নদীয়া জেলায় প্রকল্পটি প্রণয়নের কাজ শুরু হবে।

প্রকল্পটি রূপায়িত হলে সংশ্লিষ্ট এলাকার সব ধরনের সমবায় সমিতিগুলিকে এমনভাবে উন্নত করা হবে যাতে তারা ঐ এলাকার কৃষি, বিপণন, পশুপালন ইত্যাদি সব বিষয়ের উন্নয়নের মাধ্যমে সম্পদ সৃষ্টি করতে পারে এবং অর্থনীতির ক্ষেত্রে সুস্পষ্ট উন্নয়ন সুনিশ্চিত করতে পারে।

২.৯। ভূমি উন্নয়ন ব্যাঙ্কগুলির মাধ্যমে ১৯৮৪-৮৫ সালে এগারো কোটি টাকা দীর্ঘমেয়াদী

ঋণ দাদনের লক্ষ্যমাত্রার পরিপ্রেক্ষিতে সাত কোটি তিন লক্ষ টাকা দেওয়া হয়েছে। আর্থিক সঙ্গতি এবং আদায়ের ক্ষেত্রে বাস্তব অবস্থার সঙ্গে সঙ্গতি রেখে ১৯৮৫-৮৬ সালে দাদনের লক্ষ্যমাত্রা নির্ধারিত হয়েছে ৮.৫০ কোটি টাকা। ১৯৮৩-৮৪ সালে ঋণ আদায়ের হার ৪৬.৬ শতাংশের পরিপ্রেক্ষিতে ১৯৮৪-৮৫ সালে ঋণ আদায় হয়েছে ৪৭.৩৮ শতাংশ।

২.১০। ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের সহায়তার জন্য চাষীয় কর্মসূচী অন্তর্গত ক্ষুদ্র সেচ প্রকল্পগুলি রূপায়ণের ক্ষেত্রে রাজ্যের ভূমি উন্নয়ন ব্যাঙ্কগুলি সারা দেশের মধ্যে একটি উল্লেখযোগ্য ভূমিকা পালন করেছে। ১৯৮৪-৮৫ সালে ৪.১১ কোটি টাকা বিনিয়োগ করে ৮,৭১৭টি ক্ষুদ্র সেচ প্রকল্প রূপায়ণ করেছে। ১৯৮৫-৮৬ সালের লক্ষ্যমাত্রা ধার্য হয়েছে ৬ কোট টাকা।

এছাড়াও গরিব কৃষকদের সুযোগ-সুবিধা প্রদানের উদ্দেশ্যে আরও বহু প্রকল্প হাতে নেওয়া হয়েছে।

**কৃষি বিপণন ঃ**

৩.১। রাজ্য সমবায় কৃষি বিপণন মহাসংঘের (বেনফেড) নেতৃত্বে প্রাথমিক সমবায় বিপণন সমিতিগুলির মাধ্যমে ৩১-১২-৮৫ পর্যন্ত ৬ লক্ষ গাঁট পাট সংগ্রহের লক্ষ্যমাত্রার পরিপ্রেক্ষিতে ৫ লক্ষ গাঁট সংগ্রহ করা গেছে। যদি ভারতীয় পাট নিগম (জুট কর্পোরেশন অফ ইন্ডিয়া) যথাসময়ে সমবায় গুদামঘর থেকে পাট সংগ্রহ করত তবে লক্ষ্যমাত্রা অতিক্রান্ত হত। ১৯৮৪-৮৫ সালে ঐ সময়ে মাত্র ১.৬৩ লক্ষ গাঁট পাট সংগৃহীত হয়েছিল। রাজ্য সরকার বেনফেডকে এজন্য দু'কোটি টাকার ঋণ মঞ্জুর করা ছাড়াও ভারতীয় পাট নিগম এবং রাজ্য সমবায় ব্যাঙ্ককে পাঁচ কোটি টাকার প্রত্যাভূতি এবং সমপরিমাণ টাকার নগদ ঋণের সংস্থান করেছে।

৩.২। ১৯৮৫-৮৬ সালে সমবায়ের মাধ্যমে ৯০০০ মেট্রিক টন আলু সংগ্রহ করা হয়েছে।

৩.৩। ৩১-১২-৮৫ পর্যন্ত মিরিক প্রাথমিক কৃষি বিপণন সমবায় সমিতির মাধ্যমে পার্বত্য এলাকা থেকে আট লক্ষাধিক টাকা মূল্যের কমলালেবু, আদা ইত্যাদি সংগ্রহ করা হয়েছে। সংগ্রহকালে উৎপাদককের লাভজনক মূল্য প্রদান করা হয়েছে।

৩.৪। রাজ্য সমবায় কৃষি বিপণন মহাসংঘের (বেনফেড) নেতৃত্বে ২৩২টি প্রাথমিক বিপণন সমিতি ৩১-১২-৮৫ পর্যন্ত ১.৩০ লক্ষ মেট্রিক টন সার বিতরণ করেছে। বিতরণ করা সারের মূল্য ৩২ কোটি টাকা। সার বিতরণের কাজ পূর্ণোদ্যমে চলছে।

১৯৮৬-৮৭ সালে সার বিতরণের লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছে দু' লক্ষ মেট্রিক টন।

৩.৫। ১৯৮৫-৮৬ সালে দু'কোটি টাকা উন্নত মানের ধান, গম, আলু, পাট ইত্যাদি শস্যের বীজ বিতরণ করা হয়েছে। ১৯৮৬-৮৭ সালে এ ক্ষেত্রে লক্ষ্যমাত্রা ধার্য হয়েছে ২.৫০ কোটি টাকা।

৩.৬। পাট সংগ্রহের ক্ষেত্রে গুদামের চাহিদা মেটাবার দিকে লক্ষ্য রেখে এন সি ডি সি-র সহায়তা রাজ্য সরকার ১২২টি জায়গায় পাটের গাঁট বাঁধার বন্দোবস্ত করছেন। এর মধ্যে

৮৭টিতে কাজ শুরু হয়েছে, ২০টির কাজ প্রায় শেষ হওয়ার মুখে এবং ৫টির কাজ শীঘ্রই শুরু হবে। বাকি ১০টি ১৯৮৬-৮৭ সালে শুরু হবে।

৩.৭। রাষ্ট্রীয় সরকারি বিকাশ নিগমের (এন সি ডি সি) সহায়তায় হুগলি জেলার পুরশুড়াতে ১৩.৬০ লক্ষ টাকা মূলধনী ব্যয়ে একটি তৈল নিষ্কাশন তথা পশুখাদ্য মিশ্রণ ইউনিট স্থাপিত হচ্ছে। ঐ ইউনিটটি থেকে ঘণ্টায় ২ মেট্রিক টন তৈলবীজ নিষ্কাশন করা সম্ভব হবে।

১৯৮৬-৮৭ সালে অনুরূপ আরও একটি তৈল নিষ্কাশন কেন্দ্র স্থাপনের জন্য অর্থ বরাদ্দ করা হয়েছে।

৩.৮। এন সি ডি সি এবং ইস্কোর যৌথ সহায়তায় প্রত্যন্ত গ্রামের কৃষকদের মধ্যে কৃষি উপকরণ, বিশেষ করে সার বিতরণের উদ্দেশ্যে প্রাথমিক কৃষি বিপণন সমবায় সমিতিগুলিকে অর্থ সাহায্য দেওয়া হচ্ছে। ৩১-১২-৮৫ পর্যন্ত ২৫৬টি সমিতিকে এই উদ্দেশ্যে অর্থ যোগান দেওয়া হয়েছে এবং বর্তমান বৎসরে আরও ২৪৬টি সমিতিকে এজন্য অর্থ সাহায্য দেওয়ার সম্ভাবনা আছে।

৩.৯। ৩১-১২-৮৫ পর্যন্ত এন সি ডি সি-র সাধারণ প্রকল্প অনুসারে ১০০ মেঃ টন ধারণ-ক্ষমতাসম্পন্ন ১২৭০টি গ্রামীণ গুদাম এবং ২৫০ মেঃ টন ধারণ-ক্ষমতাসম্পন্ন ২৪৪টি প্রধান গুদাম স্থাপন করা হয়েছে। ফলে ১.৮৮ লক্ষ মেঃ টন ধারণ-ক্ষমতা ইতিমধ্যেই এ বৎসরে বৃদ্ধি পেয়েছে।

৩.১০। এন সি ডি সি-৩ প্রকল্প অনুসারে বর্তমান আর্থিক বৎসরের শেষে ১৮,৯০০ মেঃ টন ধারণ-ক্ষমতাবিশিষ্ট ১৮৯টি গ্রামীণ গুদাম, ৪,৭৫০ মেঃ টন ধারণ-ক্ষমতাবিশিষ্ট ১৯টি প্রধান গুদাম এবং ২,০০০ মেঃ টন ধারণ-ক্ষমতাবিশিষ্ট ১টি আপৎকালীন (বাফার গোডাউন) গুদাম স্থাপন করা হবে, ফলে আরও ২৫,৬৫০ মেঃ টন ধারণ-ক্ষমতা বৃদ্ধি পাবে।

১৯৮৬-৮৭ সালে ঐ প্রকল্পে ৩০০টি গ্রামীণ গুদাম (৩০,০০০ মেঃ টন), ৩৫টি প্রধান গুদাম (৮,৭৫০ মেঃ টন) এবং ১০টি আপৎকালীন গুদাম (২০,০০০ মেঃ টন) স্থাপন করার প্রস্তাব রাখা হয়েছে। ফলে আরও ৫৮,৭৫০ মেঃ টন ধারণ-ক্ষমতা বৃদ্ধি পাওয়ার কথা।

৩.১১। ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের উৎপাদিত আলু সংরক্ষণের উদ্দেশ্যে রাজ্য সরকার ১৯৮৫-৮৬ সালে এন সি ডি সি এবং বিশ্ব ব্যাঙ্কের আর্থিক সহায়তায় ৪,০০০ মেঃ টন ধারণ-ক্ষমতাবিশিষ্ট ৩টি হিমঘর নির্মাণ কবেছেন। এর মধ্যে একটি ইতিমধ্যেই কাজ শুরু করেছে। বাকি দুটি এবং আরো ৭টি নতুন ইউনিট বর্তমান আর্থিক বছরের মধ্যেই কাজ শুরু করবে বলে আশা করা যাচ্ছে।

১৯৮৬-৮৭ সালে আরও ৩২,০০০ মেঃ টন ধারণ-ক্ষমতা সৃষ্টি করার জন্য আরো ৮টি হিমঘর তৈরির প্রস্তাব রয়েছে।

৩.১২। ১৯৮৫-৮৬ সালে রাজ্যের দশটি চালকলই রাজ্য সরকার ও এন সি ডি সি-র সহায়তায় পুরোদমে কাজ করেছে এবং ৮,০০০ মেঃ টন ধান ভেঙ্গেছে। দশটির মধ্যে তিনটি চালকল লাভ অর্জন করতে সক্ষম হয়েছে।

১৯৮৬-৮৭ সালে ১৭,২০০ মেঃ টন ধান ভাঙ্গার লক্ষ্যমাত্রা স্থির করা হয়েছে।

৩.১৩। ১৯৮৬-৮৭ সালে বিপণন ব্যবস্থাকে জোরদার করার জন্য বহু প্রকল্প হাতে নেওয়া হচ্ছে। ঘাটাল, হুমগড়, কুন্তি এবং বারওঁয়ার চারটি রুগ্ন হিমঘরকে পুনর্বাসিত করা, ডিম-পিঁয়াজ ও অন্যান্য পণ্যদ্রব্য সংরক্ষণের জন্য হিমঘর নির্মাণ, ডালকল স্থাপন, দ্রাবক-নিষ্কাশন কেন্দ্র, সমবায়ের মাধ্যমে রুটি তৈরির কারখানা, টোম্যাটো প্রসেসিং কেন্দ্র স্থাপন ইত্যাদি এর অন্তর্গত।

**ক্রেতা সমবায় ঃ**

৪.১। ষষ্ঠ পরিকল্পনার শেষে ক্রেতা সমবায়ের মাধ্যমে ভোগ্যপণ্য বিক্রয়ের পরিমাণ যথেষ্ট পরিমাণে বৃদ্ধি পেলেও দেশের অন্যান্য রাজ্যের তুলনায় ক্রেতাসাধারণের সেবার কাজে ঐ সমবায়গুলি আশানুরূপ কাজ করতে পারেনি।

৪.২। তাই সপ্তম যোজনার শুরু থেকেই ক্রেতা সমবায় বিপণীগুলির সামগ্রিক উন্নয়নের উপর বিশেষ গুরুত্ব আরোপ করা হয়েছে। সরকার লক্ষ্য করেছেন যে প্রাথমিক ক্রেতা সমবায়গুলিকে সুষ্ঠুভাবে পরিচালনার ব্যবস্থা করার পর প্রয়োজনীয় অর্থ ও পণ্য যোগান দিতে পারলে এবং পাইকারি ও শীর্ষ সমবায় সংস্থাকে প্রাথমিক সমবায় সমিতির চাহিদা মেটানোর কাজে নিয়োজিত করতে পারলে ক্রেতা সমবায় সমিতিগুলি সাধারণ মানুষের মধ্যে নিত্য ব্যবহার্য দ্রব্যাদি বণ্টনের কাজে যথাযোগ্য ভূমিকা গ্রহণ করতে পারবে।

এক্ষেত্রে জনসাধারণকেও উপযুক্ত ভূমিকা পালন করতে হবে। আগামী বৎসরে এ-ব্যাপারে বিশেষভাবে লক্ষ্য রাখা হবে এবং কেন্দ্রীয় সরকার ও এন সি ডি সি-র সঙ্গে যোগাযোগ রেখে উপযুক্ত প্রকল্পাদি গ্রহণ করা হবে।

১৯৮৬-৮৭ সালে সমবায়ের মাধ্যমে 'ডালডা' তৈরির একটি কারখানা স্থাপনের জন্য এক কোটি দশ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

**আবাসন সমবায় ঃ**

৫.১। আবাসন সমবায়ের মাধ্যমে জনসাধারণের বিশেষত, সমাজের দুর্বলতম অংশের জনসাধারণকে সহায়তা দানের উদ্দেশ্যে প্রয়োজনীয় বিধিব্যবস্থা করা হয়েছে।

৫.২। বিগত বাজেট ভাষণে আমি দুর্নীতিগ্রস্ত আবাসন সমিতিগুলির বিরুদ্ধে কঠোর ব্যবস্থা আশ্বাস দিয়েছিলাম। প্রসঙ্গত আমি মাননীয় সদস্যদের জানাতে চাই যে সরকার দুর্নীতির অভিযোগ পেলেই যথাসত্বর তদন্ত করে যথোচিত ব্যবস্থা গ্রহণ করে বহু ক্ষেত্রে পরিচালকমণ্ডলী বাতিল করে সাময়িকভাবে প্রশাসক নিয়োগ করা হয় এবং দোষী ব্যক্তিদের বিরুদ্ধে প্রয়োজনীয় আইনগত ব্যবস্থা নেওয়া হয় এবং যথাসত্বর নির্বাচিত পরিচালকমণ্ডলীর হাতে দায়িত্ব অর্পণ করার বন্দোবস্ত করা হয়।

৫.৩। আবাসন সমবায় সমিতি, বিশেষত, সম্পন্ন ব্যক্তিদের আবাসন সমবায় সমিতির বকেয়া ঋণ আদায়ের জন্য সরকার 'সেল অফিসার' নিয়োগ করেছেন।

**শিল্প সমবায় ঃ**

৬.১। বেকার ইঞ্জিনিয়ার, ডিপ্লোমাপ্রাপ্ত কারিগর এবং অসংগঠিত শ্রমিকরা যাতে শিল্প সমবায় গঠন করতে পারেন তার জন্য কিছু প্রকল্প নেওয়া হয়েছে। অসংগঠিত শ্রমিকদের বেকার ইঞ্জিনিয়ার কিম্বা ডিপ্লোমাপ্রাপ্ত কারিগরদের সঙ্গে যোগাযোগ করে শিল্প সমবায় গঠনের জন্য উৎসাহ দেওয়া হচ্ছে।

৬.২। বর্তমানে এই রাজ্যে ৫৮৪টি ইঞ্জিনিয়ারিং সমবায় এবং ৬৭৬টি শ্রম-সমবায় রয়েছে।

**দুগ্ধ সমবায়ঃ** .

৭.১। গ্রামীণ অর্থনীতির সর্বাঙ্গীণ উন্নতির জন্য দুগ্ধ উৎপাদন বৃদ্ধির উপরে যথেষ্ট জোর দেওয়া হয়েছে। পশুপালন ও পশুচিকিৎসা বিভাগ কর্তৃক গৃহীত কর্মসূচী 'অপারেশন ফ্লাড-২' অনুসারে প্রাথমিক এবং কেন্দ্রীয় দুগ্ধ উৎপাদন সমবায় সমিতিগুলি কাজকর্ম সম্প্রসারণ করা হয়েছে। ছ'টি কেন্দ্রীয় (ইউনিয়ন) দুগ্ধ উৎপাদন সমবায় সমিতি এবং ঐ সমিতিগুলির একটা শীর্ষ সমবায় উপরোক্ত কর্মসূচী অনুযায়ী গঠন করা হয়েছে।

৭.২। দুগ্ধ উৎপাদন সমবায়গুলিকে কায়েমী স্বার্থের কবল থেকে মুক্ত রাখার জন্য ঐ সমবায় সমিতিগুলির উপবিধিতে গবাদি পশুপালন এবং বছরে অন্তত ২৮০ দিন সমিতিগুলিকে দুগ্ধ সরবরাহ করা সদস্যপদ লাভের জন্য আবশ্যিক শর্ত হিসেবে নির্দিষ্ট করা হয়েছে।

**মৎস্যজীবী সমবায়ঃ**

৮.১। মৎস্যজীবী সমবায় সমিতিগুলিকে স্বনির্ভর করে তোলার উদ্দেশ্যে প্রাথমিক মৎস্যজীবী সমবায় সমিতিগুলিকে পুনর্গঠিত করা হচ্ছে। এ পর্যন্ত প্রায় ৫৫,০০০ মৎস্যজীবীকে ৫৪০টি স্বনির্ভর/স্বনির্ভর হয়ে উঠতে পারে এমন সমিতির সদস্য করা সম্ভব হয়েছে।

৮.২। সমবায় সমিতিগুলি এবং বাণিজ্যিক ব্যাঙ্কগুলি যাতে এন সি ডি সি ও ফিস্ ফার্মার্স ডেভেলপমেন্ট এজেন্সি প্রভৃতি সংস্থার সহায়তায় পুনর্গঠিত মৎস্যজীবী সমবায় সমিতিগুলিকে উৎপাদনের জন্য আর্থিক সহায়তা করতে পারে সে ব্যাপারে বিশেষ দৃষ্টি দেওয়া হয়েছে।

**শিক্ষা, প্রশিক্ষণ এবং প্রচারঃ**

৯.১। সমবায় আন্দোলনের ব্যপ্তির সাথে সাথে সমবায়ীদের শিক্ষিত করা এবং তাদের পর্যাপ্ত প্রশিক্ষণের বন্দোবস্ত করার প্রয়োজন জরুরি হিসাবে অনুভূত হয়েছে। দেখা গেছে যে এ-ব্যাপারে বর্তমানে যে সুযোগ-সুবিধা রয়েছে তা অপর্যাপ্ত। তাই সরকার সপ্তম পঞ্চবার্ষিক পরিকল্পনায় সমবায়ীদের শিক্ষা এবং প্রশিক্ষণের সুযোগ সুবিধাসমূহ প্রসারের জন্য প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ করেছেন।

এছাড়া সমবায় আন্দোলন প্রচারের জন্য সেমিনার, মেলা আলোচনাচক্র ইত্যাদি আরো বেশি সংখ্যায় আয়োজিত হবে।

**সমবায় কর্মীদের চাকুরির সুযোগ-সুবিধার উন্নয়নঃ**

১০.১। রাজ্য সরকার মনে করে সমবায় সমিতি পরিচালনায় বেতনভুক কর্মচারিদের একটি বিশেষ ভূমিকা রয়েছে। কর্মচারিদের মর্যাদা বৃদ্ধি এবং তাদের আর্থিক ও অন্যান্য সুযোগ-সুবিধার ব্যবস্থা করার জন্য সরকার উদ্যোগ গ্রহণ করেছেন।

১০.২। নতুন সমবায় আইনে বেতনভুক সমবায় কর্মচারিদের সংশ্লিষ্ট সমবায় সমিতির পরিচালকমণ্ডলীতে অন্তর্ভুক্তির ব্যবস্থা করা হয়েছে।

১০.৩। কয়েক শ্রেণীর সমবায় সমিতিকে তাদের কর্মচারিদের বেতন বাড়ানোর জন্য 'অ্যাডহক' অনুদান দেওয়া সংক্রান্ত আদেশনামা প্রকাশ হয়েছে।

১০.৪। সরকার আশা করে যে সমবায় কর্মীরাও উপলব্ধি করবেন যে তাদের সুযোগ-সুবিধার ক্ষেত্রে উন্নতি একান্তভাবে তাদের সমিতির অবস্থার ওপরই নির্ভরশীল। এই ব্যাপারে সরকার কিছুটা সাহায্য করতে পারেন মাত্র। সুতরাং কর্মচারিদের সমিতির ব্যবসায় বৃদ্ধি ও লাভ সুনিশ্চিত করার জন্য সর্বতোভাবে চেষ্টা করতে হবে।

সমবায় নিরীক্ষণকে সমবায় প্রশাসন থেকে পৃথকীকরণ ঃ

১১.১। সমবায় নিরীক্ষণকে সমবায় প্রশাসন থেকে পৃথক করার বিষয়টি সক্রিয় ভাবে বিবেচিত হচ্ছে এবং এটি প্রয়োগের ক্ষেত্রে যে সমস্ত বাধাবিপত্তি আছে সরকার তা বিশেষভাবে পরীক্ষা করে দেখছেন।

**নতুন আইন ঃ**

১২.১। ১৯৭৩ সালে প্রণীত সমবায় আইনের পরিবর্তে ১৯৮৩ সালের নতুন সমবায় আইন এই সংক্রান্ত নিয়মাবলী রচনার পর অবিলম্বে বলবৎ করা হবে। নিয়মাবলী রচনার জন্য নিযুক্ত কমিটি ইতিমধ্যেই তাদের সুপারিশ সরকারের কাছে পেশ করেছেন। সুপারিশগুলি সরকার এখন বিবেচনা করছেন।

নতুন সমবায় আইন বলবৎ হলে সমবায় আন্দোলনে নতুন উৎসাহের সঞ্চার হবে এবং ঋণ বণ্টন ব্যবস্থা, বিশেষ করে সমাজের দুর্বল শ্রেণীর মধ্যে সহজতর হবে।

**ভবিষ্যতে সমবায় আন্দোলনের অগ্রগতি ঃ**

১৩.১। সমবায়ের মাধ্যমে নতুনতর পদ্ধতি প্রণয়ন করে রাজ্যের দুর্বলতর জনসাধারণকে সাহায্য করার জন্য সমবায়মন্ত্রীকে চেয়ারম্যান করে প্রবীণ সমবায় ও অভিজ্ঞতা সরকারি ব্যক্তিদের নিয়ে একটি সমবায় উন্নয়ন ও পরিকল্পনা কমিটি গঠিত হয়েছে।

**কিছু অসুবিধা ঃ**

১৪.১। সমবায়ের উন্নয়নের পথে অন্যতম প্রধান বাধা হল কায়েমী স্বার্থ। অনেক ক্ষেত্রেই দেখা যাচ্ছে একই ব্যক্তি বা ব্যক্তিসমষ্টি নানা কায়দায় দীর্ঘদিন ধরে সমিতির ওপর কর্তৃত্ব করছে। কিছু অসাধু ব্যক্তি নানাভাবে দুর্নীতির আশ্রয় গ্রহণ করছে। সমবায় থেকে এই কায়েমী স্বার্থ ও দুর্নীতি দূর করতে সরকার বদ্ধপরিকর।

১৪.২। কোনও কোনও সমিতির ক্ষেত্রে মামলা থাকার ফলে এইসব সমিতির সুষ্ঠু কার্য

সম্পাদনের অসুবিধা হচ্ছে। এই সমস্যা সমাধানের জন্য আমরা সর্বতোভাবে চেষ্টা করছি।

**সহযোগিতার আহ্বান ঃ**

১৫.১। সমবায় একটি আন্দোলন এবং একে একটি আন্দোলনরূপেই গড়ে উঠতে দিতে হবে। এই আন্দোলন যাতে সর্বপ্রকার বহির্নিয়ন্ত্রণমুক্ত হয়ে সদস্যদের স্বাধীন গণতান্ত্রিক আন্দোলনরূপে গড়ে উঠতে পারে এবং সমবায়ের ক্ষেত্রে যে সুযোগ সুবিধা রয়েছে তার পরিপূর্ণ সদ্ব্যবহার করে যাতে রাজ্যের অর্থনৈতিক উন্নয়ন ও নিম্নবিত্ত মানুষের অর্থনৈতিক উন্নতি করা যায় তার জন্য আমি বিধানসভার সকল সদস্যের কাছে তাদের সহযোগিতার হস্ত প্রসারিত করার জন্য আহ্বান জানাচ্ছি। আমি বিধানসভার সকল সদস্যের কাছে আরো একটি আবেদন করছি যে তারা যেন প্রাথমিক কৃষি ঋণদান সমিতি এবং ভূমি উন্নয়ন ব্যাঙ্কগুলির বকেয়া ঋণ আদায়ের কাজে সর্বপ্রকার সাহায্য এবং সহযোগিতার হস্ত প্রসারিত করেন।

**Mr. Speaker :** There is no cut-motion to this Demand.

[6-55 — 7-05 P.M.]

**শ্রী শিশির অধিকারী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় সমবায় মন্ত্রী যে বাজেট বরাদ্দ এনেছেন সেই বাজেট বরাদ্দের বিরোধিতা করে আমি আমার বক্তব্য রাখছি। আপনি জানেন যে গ্রামবাংলায় অর্থনৈতিক উন্নয়নের জন্য সমবায়ের একটা মস্তবড় প্রতিফলন রয়েছে। বামফ্রন্ট সরকার এটি অনেক বেশি অনুভব করেছিলেন কিন্তু দীর্ঘ ৮ বছর ধরে আমরা কি লক্ষ্য করছি—এই দপ্তর সম্পূর্ণভাবে ব্যর্থ হয়েছে। এই পঞ্চায়েতের মাধ্যমে কৃষিক্ষেত্রে, গ্রামের ক্ষুদ্রশিল্প এবং পাট্টাদার, বর্গাদার, ক্ষুদ্র ও মাঝারি চাষীরা উপকৃত হন এবং এই ব্যাপারে সমবায়ের একটা বিরাট ভূমিকা আছে। ভারত সরকার তার পরিকল্পনায় ২০ দফা কর্মসূচীর মধ্যে সমবায়ের উপ:' জোর দিয়েছিলেন এবং তাতে গ্রামের মানুষদের অন্তর্ভুক্ত করবার জন্য সিদ্ধান্ত নিয়েছিলেন এবং সেইভাবে আজকে সারা দেশ দ্রুত গতিতে এগিয়ে চলছে। পশ্চিমবাংলার ক্ষেত্রে আমরা লক্ষ্য করে দেখেছি যে এই বামফ্রন্ট সরকার তাদের দপ্তরকে এমনভাবে পরিচালনা করছেন তাতে দেখা যাচ্ছে যে গ্রাম বাংলার মানুষের আশা আকাঙ্খা সম্পূর্ণভাবে পর্যুদস্ত হয়েছে, কেন হয়েছে? আজকে জানা দরকার সমবায়ের মধ্যে যে কর্মসূচী সেই কর্মসূচীর মধ্যে লক্ষ্য করা যাচ্ছে প্রায় ৯ শতাধিক কৃষি সমবায় সমিতিগুলি লিকুইডেশনে গেছে। অদ্ভুত অবস্থা স্যার, সাড়ে সাতশত পঞ্চায়েত সমিতি এখন অ্যাডমিনিস্ট্রেটরে বসে আছেন। অদ্ভুত অবস্থা যে কথা আমরা বহুভাবে বলি বারেবারে বলি ওরা যখন হাইকোর্টের আওতার বাইরে মামলার বাইরে তখন ওদেরকে ঐ আওতার বাইরেই আনার চেষ্টা করা হোক। সেই চিন্তাভাবনা ৮ বছরেও আমরা লক্ষ করতে পারিনি। বাস্তুঘুঘুরা বাসা বেঁধেছিল বাজেটের মধ্যে এটা ঘটনা। আর আজকে সেই বাস্তুঘুঘুরা ঘুরেফিরে ঐ বড় শরিক ফেল করলে ছোট শরিক ধরে পেছন দিয়ে ঢুকবার চেষ্টায় আছেন, এটা ঘটনা। আজকে পঞ্চায়েতে এস. কে. ইউ. এস.র মধ্যে লক্ষ্য করা যাচ্ছে যেখানে রিজার্ভ ব্যাঙ্ক সুস্পষ্টভাবেই বলেছে যে আজকে এই সমবায় সমিতিগুলি আর্থিক লেনদেন শুধু দংশুককারি কৃষিজীবীদের অর্থ দেয়না, সেখানে ব্যাঙ্কের মতো কাজকারবার করে যাবে। এটা রিজার্ভ ব্যাঙ্ক স্বীকার করলে ভারত সরকারের বিভিন্ন প্রদেশে এটা চালু করলে পশ্চিমবাংলাতে উৎসাহভাবে

এটা চালু হয়ে যাবে। দুর্দিনে মানুষের কাছে অর্থ রাখার জন্য ব্যাঙ্কে যে গয়না-বন্ধক রেখে কারবার হয়—এই ব্যাপারে মাননীয় মন্ত্রীকে নিবেদন করতে চাই যে আজকে এস. কে. ইউ. এস.র মধ্যে সেইগুলিকে লক্ষ্য করা দরকার হয়েছে, যে কথা আমাদের চিফ হুইফ বললেন যে, পাটচাষীদের ও আলু চাষীদের হিমঘরের কথা। আজকে অন্য প্রদেশগুলিতে যেখানে সাধারণ চাষী বর্গাদার, পাট্টাদার ছোট ছোট প্রান্তিক চাষীগুলিকে বাঁচাবার জন্য আজকে দ্রুত গতিতে এগিয়ে চলছে এবং মৎস্যজীবীদের বাঁচাবার জন্য এগিয়ে চলেছে সেখানে পশ্চিমবাংলার সর্বত্র একটা অনাচার, অবিচার এবং কিছু আমলাতান্ত্রিক ছড়ি ঘোরানোর খেলা চলেছে। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব তিনি মফস্বলের লোক তিনি জানেন—তিনি বহু জায়গায় ঘোরবার চেষ্টা করছেন, কিন্তু ঘুরে এলে কি হবে? আমরা কাগজপত্র কিছু দেখলাম কিন্তু তাতে পরিষ্কারভাবে কিছু পাচ্ছি না। পঞ্চায়েতের এস. কে. ইউ. এস. য়ে হেরে গেলে একদল লোক আইনের আশ্রয় নিচ্ছে। এটা ঘটনা যে আজকে একদল জিতলে আর এক দল খাতা নিয়ে পালাচ্ছে, ক্যাশ বই নিয়ে পালিয়ে যাচ্ছে। কিন্তু আই. আর. ডি. পি.র একটা সামান্য কাজ যেটা এস. কে. ইউ. এস.র ক্লিয়ারেন্স ছাড়া পাওয়া যাবে না। আপনার দপ্তরের অফিসাররা তাঁদের কাছে ধর্ণা দিলে আজ নয় কাল বলে চাষীদেরকে ঘোরাচ্ছে। আমরা বা আই. আর. ডি. পি. লোন পাচ্ছি না এটা ঘটনা। আজকে সেকশন ১০০তে যেখানে আপনি লিকুইডেশন করছেন সেই লিকুইডেশনগুলির পরেও প্রতিশ্রুতি থাকা উচিত ঐ এলাকার শেয়ার হোল্ডার এত দিনের মধ্যে হতে পারবে এবং আদার বেনিফিট পাবে। এক্সজিকিউটিভ অফিসার সম্বন্ধে আপনি যেটা বলছেন এস. কে. ইউ. এস.র অ্যাডমিনিস্ট্রেটর বসার সঙ্গে সঙ্গে আপনার বলা দরকার ৬ মাসের মধ্যে নির্বাচন করতে হবে। অথবা সেখানে তিন মাসের মধ্যে বোর্ড অফ অ্যাডমিনিস্ট্রেটর দিতে হবে ঐ শেয়ার হোল্ডারের মাধ্যমে। কৈ এই জিনিস তো আইনের মধ্যে থাকলেও বা কাগজের মধ্যে থাকলেও আসলে তো দেখা যাচ্ছে না। এই যে আমলাতান্ত্রিক খেলাধূলা চলছে সেই খেলাধূলা বন্ধ করতে হবে। মাননীয় মন্ত্রীকে নিবেদন করতে চাই যে এস. কে. ইউ. এস. গুলি যদি আর্থিক দিক থেকে বলবান না হয় তারা যদি আজকে এম. আর.-এর ব্যাপারে কেরোসিনের ব্যাপারে ও জনতা শাড়ির ব্যবসায় গরিব মানুষদের প্রয়োজনে নিত্যপ্রয়োজনীয় জিনিসগুলির ব্যবসা না করতে পারে তাহলে বামফ্রন্টের আমলে ৮ বছরে দেড় হাজার থেকে ১৬০০ দরখাস্ত এস. কে. ইউ. এস. গুলিতে তারও মাত্র ৬/৭টি ক্ষেত্রেই হবে। এটা আপনারা এন্টারটেইন করেছেন। ব্যবসা করার অধিকার দিয়েছেন। এম. আর. ডিলার, কেরোসিন ডিলার, জনতা শাড়ি, দেশলাই ইত্যাদির ব্যবসা করার অধিকার দিয়েছেন। সেখানে পঞ্চায়েত সমিতির সুপারিশে ব্যক্তিগত মালিকানাকে প্রশ্রয় দেওয়া হচ্ছে। আইনের যে বিধান তাকে সরলীকরণের কোনো রাস্তাই ৮ বছরে হয়নি। অথচ আইন সরলীকরণের প্রয়োজন আছে। সমবায় সমিতির মধ্যে বাসের ড্রাইভার, কন্ডাক্টার, চেকারদের নিয়ে সমবায় তৈরি করার কথা ছিল। এস. টি. সির. ১০০টি রুট খালি হল, কিন্তু একটাও সমবায় সমিতি হল না। আর.টি.এর মাধ্যমে একটাও কোআপারেটিভ সোসাইটি নেই। সেখানে ব্যবসায়ীদের সব দিয়েছেন। এস. টি.এর অফিসের সামনে মারুতি ভ্যান দাঁড়িয়ে। সেখানে মারুতি ভ্যান নেওয়া হচ্ছে। অতএব এস. টি. এ কিভাবে ক্ষুদ্র সাধারণ মানুষকে বাঁচাবে? মেদিনীপুরের হিজলী কোঅপারেটিভ সোসাইটি সেখানে গিয়েছিল কিন্তু কিছু হল না। তারা পরিবহনের ব্যবসা করত। ৩৫০ জন তাদের কর্মচারী। সেখানে তার দপ্তরের লুকোচুরি

চলছে। স্টেট শেয়ার কিনবে বলে অফিসাররা রেজলিউশন করে পাঠাবেন। অথচ তাদের স্টেট শেয়ার দিচ্ছেন না। হিজলী কোঅপারেটিভ সোসাইটি ভারতের ম্যাপে মাদ্রাজের পর দ্বিতীয় স্থান যার ছিল আজ তা ধুলিস্যাৎ হয়ে গেছে। বড় বড় অফিসাররা এসে মারুতি ভ্যান নিয়ে এসে তাদের পারমিট দিচ্ছে। আপনাদের পঞ্চায়েতগুলি একচেটিয়া পুঁজিপতিদের উস্কানী দিচ্ছে। কোথাও দেখছি না সমবায় হচ্ছে। তন্তুজ, তন্তুশ্রী, বেনফেডের কথা বলেন। গ্রামের অর্থনীতিকে বাঁচাতে হলে তন্তুবায়ীদের সাহায্য করতে হবে। আপনার দপ্তরে দরখাস্ত করলে কিছু হয়না দুর্নীতির জন্য। কি তার প্রতিবিধান? কোথাও তার প্রতিবিধান নেই। আপনাদের বড় শরিকদের তরফ থেকেই সব যাচ্ছে। এইসব লোক পঞ্চায়েত সমিতির মধ্যে কিভাবে যান জানি না। আজ এর মাধ্যমে যেখানে আপনারা ভারতবর্ষের মধ্যে আদর্শ স্থান দখল করতে পারতেন, কিন্তু তা হল না। এস. কে. ইউ. এসে বলা আছে পঞ্চায়েত, এম. এল. এ এবং সরকারি প্রতিনিধিরা যাবেন। কিন্তু আপনি কি বলতে পারেন আইনের কোথাও বিধান আছে নির্বাচন হবার আগে পঞ্চায়েত সমিতি, গ্রাম পঞ্চায়েত এবং এম. এল. এরা জানতে পারবেন কোথায় এস. কে. ইউ. এসের নির্বাচন হবে? প্রতিনিধি পাঠাবার আগে আপনারা জানতে পারবেন। সুতরাং আইনকে সরলীকরণের জন্য সমবায় দপ্তরের অফিসারকে দায়িত্বশীল করে আইনে তাকে অধিকার দেওয়া উচিত। নির্বাচন ব্যবস্থা কিভাবে পরিচালিত হবে, কিভাবে তা দুর্নীতি মুক্ত হবে সেটা ঠিক করা উচিত। অনেক কোঅপারেটিভ সোসাইটি সরকারকে পরাও করে না। আপনারা বলেন রাষ্ট্রপতির সইএর জন্য পাঠালে বিল ফেরত আসেনা। কোঅপারেটিভ আইন কতদিন আগে তো ফেরত এসেছে সই হয়ে। কিন্তু এখনও সেটা কেন চালু করতে পারেন নি। অতএব যে আইন পাশ হয়েছে তাকে কার্যকর করুন। এই বলে বাজেটের বিরোধিতা করে আমি শেষ করছি।

[7-05 — 7-15 P. M.]

**শ্রী পান্নালাল মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় সমবায় বিভাগের যে ব্যয় অনুমোদনের জন্য পেশ করেছেন আমি তাকে সমর্থন জানাচ্ছি এবং সমর্থন জানাতে গিয়ে দু'একটা বক্তব্য এখানে রাখছি। বিরোধী দলের মাননীয় সদস্য শিশির বাবু সমবায়ের কাজকর্ম সম্পর্কে বিশেষ করে গ্রামাঞ্চলের যে চিত্র এখানে রাখবার চেষ্টা করলেন বাস্তব চিত্রের সঙ্গে তার কোনো মিল নেই। উনি বোধ হয় ওদের আমলে সমবায়ের যে চেহারা ছিল যে কাজকর্ম ছিল সেটাই দেখেছেন। বামফ্রন্টের আমলে বিভিন্ন দিকে সমবায়ের বিকাশ ঘটেছে। আজকে গ্রামের মানুষ সম্পর্কে জানতে সক্ষম হয়েছে, তার সাহায্য, তার যে সমস্ত কার্যকারিতা তা তারা আজকে ভোগ করছে। সেটা ওরা বোধ হয় লক্ষ্য করেননি, লক্ষ্য করলেও সেটাকে ওরা এড়িয়ে যান। সেজন্য ওদের জানার জন্য কিছু তথ্যের দরকার যে তথ্যগুলি প্রমাণ করে দেবে সমবায়ের বিকাশ পশ্চিমবঙ্গে বামফ্রন্টের আমলে কত হয়েছে এবং আরো কতটা হতে যাচ্ছে যদিও আমাদের যা লক্ষ্য সেই লক্ষ্যকে কার্যে পরিণত করা সম্ভব নয়। কারণ, পুঁজিবাদী সমাজ ব্যবস্থায় সমবায়কে কার্যকর করা সহজ সাধ্য নয়। কায়েমী স্বার্থের যারা লোক তাদের হঠিয়ে এবং তাদের স্বার্থকে ক্ষুণ্ণ করে ব্যাপকভাবে তার পরিবর্তন করা খুব সহজ সাধ্য ব্যাপার নয়। সেক্ষেত্রে অনেক বাধা বিঘ্ন আছে, কোর্ট কাছারি আছে, তাকে পাশ কাটিয়ে আজকে এটাকে উন্নততর অবস্থায় নিয়ে যাওয়া খুব কষ্টকর ব্যাপার। তা

সত্ত্বেও সমবায়ের যা বিকাশ ঘটেছে বিরোধী দলের বন্ধুরা যদি সেটা লক্ষ্য করে দেখতেন তাহলে আজকে তারা এই বক্তব্য রাখতেন না যে গ্রামাঞ্চলে সমবায় সম্পর্কে মানুষের উপকার হয়নি, ক্ষতি হয়েছে, আই আর ডি পি লোন পাচ্ছে না। আমাদের এখানে শর্ট টার্ম ক্রেডিট যেটা আমরা কৃষক, ছোট কৃষক, মাঝারি কৃষকদের মধ্যে বিলি করেছি তারজন্য গ্রামাঞ্চলে প্রাইমারি এগ্রিকালচারাল কো-অপারেটিভ সোসাইটিজ ৭ হাজারের বেশি কার্যকর আছে, তারা জনগণের মধ্যে ঋণ বণ্টন, কালেকশন এইভাবে কাজ করে যাচ্ছে। মোট প্রায় ২৬ লক্ষ ৬৭ হাজার মেম্বারকে এইভাবে লোন দেওয়া হয়েছে। আগে আপনাদের আমলে এত লোক মেম্বার ছিল না, এত লোক মেম্বারশিপ পেত না, মুষ্টিমেয় জোতদার নানাভাবে স্বনামে বেনামে লোন নিত, টাকা শোধ দিত না, যারজন্য একটা অচলাবস্থার সৃষ্টি হয়েছিল। আজকে প্রাইমারি সোসাইটিগুলিতে ২৬ লক্ষ ৬৭ হাজার মেম্বারের প্রত্যেকে লোন পাচ্ছে, এটা কি কো-অপারেটিভের সাফল্যের লক্ষণ নয়? পশ্চিমবঙ্গে সমবায় আন্দোলনে কবে এত লোক লোন সাহায্য পেয়েছে? আপনারা জানেন এটা আগে কখনও ছিল না। শুধু তাই নয়, ইউনিভার্সাল মেম্বার যেটা সরকার শেয়ার দিয়ে করাতেন সেই শেয়ার আগে ১০ টাকা দেওয়া হত এখন ৫০ টাকা দেওয়া হচ্ছে। ফলে ২৬ লক্ষের মধ্যে ১৩ লক্ষ ইউনিভার্সাল মেম্বার হয়েছে, তারা লোন পাচ্ছে। এইসব চেপে গিয়ে বিকৃত কথা, ভুল কথা আপনারা মানুষকে বলার চেষ্টা করছেন। এর মধ্যে আবার পাট্টা হোল্ডার আছে ৭৮ হাজার যারা লোন পেয়েছে। তারা ওনার হয়েছে, লোন পেয়েছে এবং তারজন্য আমরা গৌরবান্বিত। তবে আমরা আরও খুশি হতাম যদি ১লক্ষ ৫০ হাজার যেটা আমাদের লোন দেবার টার্গেট ছিল সেটা দিতে পারতাম। টেকনিক্যাল ডিফিকালটিস-এর জন্য আমরা মাত্র ৭৮ হাজারকে লোন দিয়েছি। সমবায়ের মেম্বারশিপ কভারেজের ক্ষেত্রে দেখছি সদস্য সংখ্যা ৮৬ লক্ষ। এই সংখ্যা পশ্চিমবঙ্গের জনসাধারণের কত অংশ সেটা আপনারা চিন্তা করুন। এস্ কে ইউ. এস. ফিশ্যারি, মিল্ক, কনজিউমার মার্কেটিং সোসাইটি এই সমস্ত কিছু মিলিয়ে এই যে কভারেজ এটা পূর্বে কখনও হয়নি। আমাদের গণ আন্দোলন আজ কতখানি এগিয়ে যাচ্ছে সেটা এর দ্বারাই প্রমাণিত হয়। আমাদের এখানে সব রকম মিলিয়ে সোসাইটির সংখ্যা হচ্ছে ২৩ হাজার। আমি মনে করি এটা কম কথা নয়। পশ্চিমবাংলার সমবায়ের কালেকশন আজকে থেকে অনেক ভাল। এই ব্যাপারে কিছু কিছু অসুবিধা থাকার ফলে যেভাবে কালেকশন হবার কথা ছিল সেইভাবে হয়নি। চাষীরা তাদের ফসল বিক্রি করে যদি ন্যায্য দাম পায় তাহলে সমবায়ের ঋণ পরিশোধ করতে তাদের সুবিধা হয়। দুঃখের সঙ্গে বলছি চাষীরা তাদের ফসলের ন্যায্য পাচ্ছে না। আজকে স্যার, ডিজেল, ইন-সেক্টিসাইড এবং পেস্টিসাইডস্-এর দাম বাড়ছে এবং অন্যান্য এগ্রিকালচারাল মেশিনারির দামও বাড়ছে। অর্থাৎ সর্বদিকে চাষের খরচ বাড়ছে কিন্তু ফসলের দাম সেইভাবে না পাওয়াতে চাষীরা সমবায়ের ঋণ পরিশোধ করতে পারছে না। ২৮.২.৮৫ তারিখ পর্যন্ত নদীয়ার সমবায়ের ঋণ পরিশোধ হয়ে ছিল ৩ কোটি ৮৩ লক্ষ টাকা, কিন্তু এবছর ঋণ পরিশোধ হয়েছে ২ কোটি ৬৮ লক্ষ টাকা। অর্থাৎ এবছর কালেকশন কম হয়েছে। নদীয়া জেলা পাটের এরিয়া। গত বছর সেখানকার চাষীরা পাটের দাম ভালো পাওয়াতে ঋণ পরিশোধ করতে পেরেছিল। পাশাপাশি যদি দেখে তাহলে দেখব গত বছর আলু ভালো দামে বিক্রি হয়েছিল বলে চাষীরা প্রচুর টাকা ঋণ পরিশোধ করতে পেরেছিল। গত বছর যেখানে ছিল ২৭ লক্ষ টাকা, এবছর প্রায় ৪০ লক্ষ টাকা ঋণ পরিশোধ করতে

পেরেছে। হুগলি আলু উৎপাদনের এলাকা। গত বছর যেখানে ছিল ৬ লক্ষ টাকা, এবারে সেখানে ১ কোটি ৩৩ লক্ষ ৬ হাজার টাকা আদায় হয়েছে। ২৪ পরগনা (নর্থ) গত বছর ৩ কোটি ৫ লক্ষ টাকা আদায় হয়েছিল কিন্তু এবারে সেখানে আদায় হয়েছে ২ কোটি ৩৬ লক্ষ টাকা। আমরা বারবার দাবি করেছি পাটের দাম কুইন্টাল প্রতি ৬০০ টাকা বাঁধতে হবে। কিন্তু কেন্দ্রীয় সরকার সেই দাম মেনে নেয়নি। এর ফলে চাষীরা লোকসানের মধ্যে পড়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বন্ধুদের জানাচ্ছি কো-অপারেটিভ চাষীদের সাহায্য করছে, পাট প্রোকিওরমেন্ট হয়েছে ১১ লক্ষ কুইন্টাল এবং ২ লক্ষ মেট্রিক টন সার বিক্রি করা হয়েছে এই কো-অপারেটিভের মাধ্যমে। আমরা আশাকরি আগামী দিনে এটা আরও বাড়বে। আমাদের লক্ষ্যমাত্রা হচ্ছে ২ লক্ষ ৩০হাজার মেট্রিক টন সার বিক্রি করা হবে। ২২টি কোল্ড স্টোরেজ কাজ করছে এবং সেখানে চাষীরা আলু সংরক্ষণ করছে যাতে ন্যায্য দাম পায়। স্টেট কো-অপারেটিভ ট্রেনিং-এর মাধ্যমে কো-অপারেটিভ সংক্রান্ত শিক্ষা দেওয়া হচ্ছে বিভিন্ন সেক্টরে এছাড়া অফিসিয়াল এবং নন-অফিসিয়াল ম্যানদেরও লিডারশিপ ট্রেনিং দেওয়া হচ্ছে এবং তার ফলে আমাদের কো-অপারেটিভের উন্নতি হচ্ছে। কনজিউমারদের টার্নওভারও দিন দিন বাড়ছে। ১৯৮২/৮৩ সালে ছিল ৬ কোটি টাকা, ১৯৮৩/৮৪ সালে হল ৬ কোটি ৬ লক্ষ ৭৬ হাজার টাকা এবং ১৯৮৪/৮৫ সালে ৭ কোটি ২৮ লক্ষ টাকা বিক্রি হয়েছে।

[7-15 — 7-25 P. M.]

সমস্ত দিক থেকে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকারের আমলে কো-অপারেটিভ বিস্তার লাভ করেছে এবং সমবায় বলে যে একটা জিনিস আছে সেটা গ্রামের মানুষ আজকে জেনেছে। এই ধরনের জনহিতকর ব্যবস্থাকে তারা জানতে পেরেছে। পুঁজিবাদী সমাজ ব্যবস্থায় সমস্ত দিক থেকে যে শোষণ চলছে, কনজিউমারদের প্রতি যে শোষণ চলছে, ফসলের ন্যায্য দাম থেকে চাষীরা বঞ্চিত হচ্ছে, ঋণ ইত্যাদি ব্যাপারে যে মনোপলি ক্যাপিটাল চলছে তার থেকে মুক্তি লাভ পাবার জন্য জনসাধারণ এই সমবায়কে ব্যবহার করতে পারছে। বামফ্রন্ট সরকার তাদের সেই সুযোগ উন্মুক্ত করে দিয়েছে। এটাই হচ্ছে বামফ্রন্ট সরকারের সব চেয়ে বড় সাফল্য। আগামী দিনে একে আরো উন্মুক্ত করে দেওয়া হবে। এই কথা বলে সমবায় মন্ত্রী যে ব্যয় বরাদ্দ রেখেছেন আমি তাকে আর একবার সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, মাননীয় সমবায় বিভাগের মন্ত্রী যে বাজেট বরাদ্দ করেছেন তার সঙ্গে একমত না হয়ে আমি নিজে কয়েকটি সাজেশন দিচ্ছি। আমার পূর্ববর্তী বিধায়ক মাননীয় শ্রী পান্নালাল মাঝি মহাশয় যা বললেন এবং বইতে যা লেখা আছে সেটা দেখে মনে হচ্ছে সমবায় পশ্চিমবাংলায় একটা বিপ্লব এনে দিয়েছে। বিপ্লব বইতে লেখা আছে এবং মুখে আছে, প্রকৃত পক্ষে সমবায় আন্দোলন মৃত। কয়েকটি কারণ আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে সাজেশন হিসাবে রাখতে চাইছি। জেলার প্রত্যেকটি প্রাথমিক সমবায় সমিতি এখন ধুঁকছে। এই সমিতিগুলির আদায়কৃত অর্থ-এর প্রায় সবটাই সুদ হিসাবে ব্যাঙ্কে নিয়ে নিচ্ছে। ফলে সমিতির আর্থিক অবস্থা ক্রমশই হ্রাসের মুখে এসে দাঁড়িয়েছে। আমার প্রস্তাব হচ্ছে আদায়কৃত অর্থের ৬০% আসল সুদ, ৪০% সুদ ব্যাঙ্কে জমা নেবার ব্যবস্থা করলে আমার মনে হয় ভালো হবে এবং এতে উপকার হবে। আমরা দেখতে

পাচ্ছি সমিতিগুলি প্রায় ধ্বংসের মুখে চলে যাচ্ছে। সমিতিগুলি যদি আইন অনুযায়ী ডিপোজিট ব্যাঙ্কিং সিস্টেম চালু করতে পারে তবেই ইনডিভিজুয়ালি এই সমিতিগুলি স্বাবলম্বী হতে পারবে। কাজেই স্বাবলম্বী করার দিকে দৃষ্টি দিতে হবে। আমরা দেখতে পাচ্ছি তাদের বিশেষ কোনও ফাংশান থাকে না। কো-অপারেটিভের ব্যক্তিগত আয় ব্যয়ের রাস্তা খুলে দিতে হবে এবং ঋণ দান ব্যবস্থায় দ্বিস্তর নয়, ত্রিস্তর চালু করতে হবে। এর ফলে সাধারণ মানুষের কম সুদে ঋণ গ্রহণের ব্যবস্থা হতে পারবে। আমার এই সাজেশন রইল। ডি. আর. ডি. এ., এ. আর. ডি. সি., আই. আর. ডি. পি. ইত্যাদি যে সব সরকারি প্রকল্প আছে সেগুলি যদি সমবায় সমিতির মাধ্যমে বণ্টন ও আদায়ের ব্যবস্থা করতে পারা যায় তাহলে আমার মনে হয় সমবায় সমিতিগুলির উন্নতির রাস্তা খোলা থাকবে। তারপর আমরা দেখতে পাচ্ছি ঋণ যেসব দেওয়া হয় সেগুলি না দেবার জন্য এনকারেজ করা হয় রাজনৈতিক উদ্দেশ্যে প্রণোদিত হয়ে। কিন্তু যদি এর মাধ্যমে হয় তাহলে আমরা দেখতে পাব আদায়ের ব্যবস্থা ভালো হবে। সমিতির কর্মচারিদের আমরা ডিসস্যাটিসফায়েড দেখতে পাই। তাদের বেতন কাঠামোর জন্য সমবায় দপ্তর থেকে ব্যবস্থা নেওয়া উচিত। সমবায় সমিতি কর্মচারিদের পে কমিটির রিপোর্ট প্রকাশ করেন নি। অবিলম্বে প্রকাশ করে কার্যকর করতে হবে। ১৫ই ফেব্রুয়ারির মধ্যে রাজ্য সরকারের এই রিপোর্ট প্রকাশ করার কথা ছিল, কিন্তু আমি শুনেছি তা এখনো প্রকাশ করা হয়নি। আমাদের দেশ কৃষি ভিত্তিক দেশ। শুধু কৃষিতে নয়, প্রত্যেকটি জায়গায় কো-অপারেটিভ মুভমেন্টকে এগিয়ে নিয়ে যেতে হবে। যেখানে ক্যাপিটাল ইনভেস্টমেন্টের অভাব আছে সেখানে আমরা কো-অপারেটিভ বেসিসে সব কিছু করতে পারি ইন্ডাস্ট্রি থেকে আরম্ভ করে ক্ষেতে চাষ পর্যন্ত। স্যার, আমরা জানি, এ ক্ষেত্রে অন্তত ৫০ হাজার শিক্ষিত যুবকের কর্মসংস্থানের সুযোগ হতে পারে। এগুলিকে গ্রামীণ ব্যাঙ্কের মতন কাজ করতে দিলে অনেক সুবিধা হবে বলেই আমি মনে করি। স্যার, আমরা দেখছি, সি. পি. এম. একটা রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে এই সমবায় সমিতিগুলিকে কুক্ষিগত করার চেষ্টা করছে এবং তার ফলে তাদের সঙ্গে ফ্রন্টের অন্যান্য শরিকদলগুলিরও ঝগড়া বেঁধে গিয়েছে। সি. পি. এম. বিভিন্নভাবে এই সমবায় সমিতিগুলিকে ধান্দাবাজের আড্ডাখানায় পরিণত করেছে এবং গুন্ডাদের দিয়ে এই সমবায় সমিতিগুলিকে ক্যাপচার করার চেষ্টা করছে। এই যদি এখানে চলতে থাকে তাহলে সমবায়ের উন্নতি কোনওদিনই সম্ভব হবে না। স্যার, সমবায়ের কর্মচারিদের জন্য কমন ক্যাডার অথরিটির কাজ সুষ্ঠুভাবে করতে হবে এই সাজেশন আমার থাকল। স্যার, এই অথরিটির বোর্ডে থাকবার কথা ডি.এম., এস. ডি. ও., এ. আর. সি. এস., ই. ও. কিন্তু কোনো জেলায় এই অথরিটির মিটিং তারা করছেন না, কাউকে ডাকছেনও না। আমি স্যার, হাওড়া জেলার কথা জানি, সেখানে একদম মিটিংই ডাকা হয়নি। ডি. এম.-এর চেয়ারম্যান হওয়ার কথা কিন্তু এই হাওড়াজেলা একমাত্র জেলা যেখানে সভাধিপতি হচ্ছেন চেয়ারম্যান। স্যার, এক্ষেত্রে আমার প্রস্তাব, সমবায় আন্দোলনকে পশ্চিমবাংলায় সুষ্ঠুভাবে চালানোর জন্য এই সমবায়ের ব্যাপারে যাঁরা এক্সপার্ট এবং যাঁরা এই সমবায় মুভমেন্টে আছেন তাদের নিয়ে একটি কমিটি করা হোক। স্যার, সমবায়ের ঋণের ব্যাপারে চাষীদের প্রতি বিমাতৃসুলভ আচরণ করা হচ্ছে এ সম্পর্কে আমি কয়েকটি কথা বলব। সমবায় থেকে চাষীরা যে ঋণ গ্রহণ করেন সেখানে অনেক সময় দেখা যায় খরা, বন্যা ইত্যাদি নানান কারণে চাষীরা সব সময় ফসল ঠিক মতন পান না ফলে সেই চাষ তাদের কাছে লাভজনক হয়না, তারা সমবায়ের ঋণ শোধ করতে

পারেন না। চাষীদের মাথা থেকে পা পর্যন্ত ঋণভারে জর্জরিত হয়ে থাকে। পঞ্চায়েত থেকে চাষীদের যে সরকারি ঋণ দেওয়া হয় তা মকুব করা হয়েছে অথচ এ ক্ষেত্রে দু মুখো নীতি নিয়ে সমবায়ের ঋণ মকুব করা হচ্ছে না। এই ব্যবস্থার আমূল পরিবর্তন দরকার। স্যার, সমবায় দপ্তরের কাজ কি ভাবে চলছে সে ব্যাপারে আমি স্পেশিফিক দুটি কেস তুলে ধরতে চাই। হুগলি নদী জলপথ পরিবহন সংস্থা যেটা আছে সেখানে কিভাবে লুঠতরাজ চলছে সে সম্বন্ধে এই হাউসে অনেক তথ্য তুলে ধরা হয়েছে। সেখানকার সেক্রেটারি এবং চেয়ারম্যান নিজেদের মধ্যে মারামারি করছেন ফলে সেখানে প্রতি মাসে লক্ষ লক্ষ টাকা লোকসান হচ্ছে। কেন সেখানে লোকসান হচ্ছে সে প্রশ্নের জবাব আজ পর্যন্ত তারা দিতে পারেন নি। সমবায় দপ্তর থেকে সেখানে এনকোয়্যারি করা হয়েছে সেটা মাননীয় মন্ত্রী মহাশয় ভালোভাবেই জানেন এবং এও জানেন সেখানে যা রিপোর্ট দেওয়া হয়েছে তাতে এই বোর্ড সুপারসিডেড হওয়া উচিত। আমার দাবি, সেই রিপোর্ট আপনি এখানে প্রকাশ করুন, না হলে অনতিবিলম্বে সেই বোর্ড সুপারসিডেড করার ব্যবস্থা করুন। এর পর স্যার, আমি আর একটি স্পেশিফিক ঘটনার কথা বলি। বামফ্রন্টের একজন বিধায়ক আমাকে এটা বলেছেন, তার বলার ক্ষমতা নেই তাই আমি বলছি। বহরমপুরে সমবায় সমিতিতে কি রকম গুন্ডামি চলছে তার উদাহরণ আমি দিচ্ছি। জলঙ্গী মার্কেটিং সোসাইটি—মুর্শিদাবাদ জেলায়—সেখানে যতখুশি এবং যাকে খুশি লোক নেওয়া হচ্ছে কিন্তু সেখানকার মানুষদের নেওয়া হচ্ছে না।

[7-25 — 7-35 P. M.]

তাদের নিজস্ব ক্ষমতায় যখন পারছেন লোক নিয়োগ করছেন, যত খুশি লোক নিচ্ছেন, কিন্তু সেখানকার লোক নেওয়া হচ্ছে না। আমি উদাহরণ দিচ্ছি, যে লোক নেওয়া হয়েছে, সে হরিহর পাড়া থেকে আসছে, ৫০ কিলোমিটার দূর থেকে তাকে নেওয়া হয়েছে। যার সেই জায়গা সম্পর্কে কোনো আইডিয়া নেই। উদ্দেশ্য প্রণোদিত হয়ে সমস্ত সি.পি.এম. এর লোককে ৫০/৬০ কিলোমিটার দূর থেকে ওখানে নিয়ে এসে তাকে ভর্তি করা হয়েছে, স্থানীয় লোককে নেওয়া হয়নি, ওখানে সমবায়ে ঝগড়া ঝাঁটি এমন একটা পর্যায়ে আসছে, আমি মন্ত্রী মহাশয়কে একটা কথা বলছি, এই কো-অপারেটিভ গরিব মানুষের জন্য করা, ওখানে যদি রাজনীতি নিয়ে আসেন তাহলে সমবায় সমিতি আন্দোলন কোনোদিন হবে না, এইটুকু বলে এই ব্যয় বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** মিঃ ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় সমবায় মন্ত্রী নীহার বোস মহাশয় আজকে যে ব্যয় বরাদ্দ এখানে উত্থাপন করেছেন তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। মাননীয় বিরোধীসদস্য অম্বিকা বাবু কি যে বললেন কিছুই বুঝতে পারলাম না। কাজেই তার উত্তর দিতে পারছি না। তবে কয়েকটি ব্যাপারে আমার বলার আছে। বিরোধী সদস্য শিশিরবাবু কিছুক্ষণ আগে বলেছেন বামফ্রন্ট সরকারের আমলে নাকি সব লিকুইডেশনে যাচ্ছে। শিশির বাবু যে প্রশ্নটা করলেন যে লিকুইডেশনে যাচ্ছে, সেই প্রশ্নটা এখানে না এনে উনি অম্বিকা বাবুকে করলেই ভালো করতেন। তার কারণ ওনারা জানেন বিরোধী বন্ধু যারা আগে মন্ত্রী ছিলেন, তাদের আমলে ঐ হাওড়া হোলসেলটি লিকুইডেশনে গেছে। তখন শিশির বাবু যা বললেন, তা এদিকে না তাকিয়ে ওদিকে তাকিয়ে বললেই ভালো হত। কারণ হাওড়া হোলসেল কেন লিকুইডেশনে গেছে তার উত্তরটা শিশিরবাবু জানেন। আমি শিশিরবাবুর সঙ্গে

একমত যে গ্রামবাংলার মানুষের অর্থনৈতিক সাম্যের জন্য সমবায়ের ভূমিকা অত্যন্ত বেশি। কিন্তু আমার কয়েকটা প্রশ্ন আছে, মাননীয় সদস্য যদি বলেন এবং আমার কয়েকটা স্পেশিফিক প্রমাণের যদি উত্তর দিতে পারতেন তাহলে খুব খুশি হতাম। আমি মুর্শিদাবাদ জেলার সমবায়ের আন্দোলনের সঙ্গে জড়িত। সর্বোপরি এস. কে. এস. এফ. এর সঙ্গে আমরা জড়িত আছি, সেইজন্য আমার স্পেশিফিক কতকগুলো প্রশ্ন আছে। জাঠাবাদ এস. কে. এস. এফ.। ভূপাল মণ্ডল, তিনি তার জমি বন্ধক রেখেছিলেন ব্যাঙ্কে। ব্যাঙ্কে বন্ধক রেখে তিনি পেলেন জল পাম্প করার মেশিন। সেই মেশিন, ওনাদের মানুষ ছিলেন এস. কে. এস. এফ. এর সভাপতি—সেই ভূপাল মণ্ডল সেই মেশিন আর পেলেন না, সেটা সেই সভাপতির আত্মীয়র বাড়িতে চলে গেল। আজকেও সেই মেশিন তিনি ভোগ করছেন। এবার ব্যাঙ্কের লোক গেল ভূপাল মণ্ডলের কাছে। ভূপাল মণ্ডল আমাদের কাছে ছুটে এসেছে এবং বলে যে আমি তো মেশিন পাইনি, তাহলে আজকে কি করে আমি বিশ্বাস করব বলুন। ধরুন আজকে সমবায় এস. কে. এস. এফ. গুলো যদি দ্বিতীয়বার দাদন না পেয়ে থাকে সমবায়ের মাধ্যমে, আর তাদের উন্নতি যদি ব্যাহত হয়, তার জন্য তারা দায়ী। আপনারা কি করেছেন? আজকে বামফ্রন্ট সরকার আসার পর সার্বজনীন মেম্বারশিপ করে কিছু কিছু গ্রামে নিচের তলাকার মানুষগুলো সমবায়ের আওতায় আসছে, কিন্তু আপনারা কি করেছিলেন, আপনাদের নিজস্ব স্কীম ভাই ভাগ্নে, জামাই, বিহাই, তাই নিয়ে একটা কমিটি তৈরি করেছিলেন, এমন কি আপনাদের বাড়ির কুকুর বেড়ালের নাম দিয়ে আপনারা কমিটি তৈরি করেছিলেন। এর প্রমাণ যদি চান আমরা দেখিয়ে দিতে পারি। এইভাবে আপনারা সমবায়ের নামের চুরি করেছেন। নিজেদের মধ্যে সমস্ত টাকা ভাগ করে নিয়েছেন। যদিও তখন এত টাকা বরাদ্দ হত না। স্বভাবতই যেটুকু আপনারা পেতেন তার প্রমাণ আছে, যা পেয়েছেন চুরি করেছেন। এস. কে. এস. এফ. রং সাগরের সভাপতি আপনি বলুন তার মাত্র জমির পরিমাণ ছিল ৪ বিঘা কি পাঁচ বিঘা। সে আজকে বাসের মালিক হয় কি করে? দু খানা বাসের মালিক হয়ে বসে আছেন। বলুন, আজকে বামফ্রন্ট সরকারের আমলে—আজকে শরিক দল চুরি করে ফুলে ফেঁপে উঠেছে বলে আপনাদের ধারণা। ওরা এর দ্বারা ওদের নিজেদের পরিচালিত এবং পেটোয়া সংবাদপত্র গুলির প্রচারের মধ্যে দিয়ে বাহবা পাবার চেষ্টা করছেন। শিশিরবাবু বললেন এস. কে. ইউ. এস-এর কখন নির্বাচন হয়, কি হয় না, উনি কিছুই জানতে পারেন না, ওকে কেউ কিছু জানায় না। এই প্রসঙ্গে আমি ওকেই জিজ্ঞাসা করছি, উনি তো গ্রামবাংলার মানুষ, সেখানকার জনপ্রতিনিধি এবং এম. এল. এ. ওকে নির্বাচন কখন হচ্ছে, না হচ্ছে, সেটা সরকারি অফিসাররা খবর দেবেন তবে উনি খবর পাবেন, উনি তো একটা এলাকা থেকে নির্বাচিত হয়ে এসেছেন, এলাকায় কি ওর লোকজন নেই? আমাদের বিরোধী বন্ধুরা এখানে তো সবাই মানুষের ভোটে নির্বাচনে জিতে এসেছেন, এরপরেও যদি গ্রামে ওদের এই সমস্ত বিষয়ে খবর দেবার মতো মানুষজন না থাকে তাহলে সেটা খুবই দুঃখের।

মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমাকে অত্যন্ত দুঃখের সঙ্গে এ কথা বলতে হচ্ছে যে, সমবায়ের প্রতি বামফ্রন্ট সরকারের যতটা গুরুত্ব দেওয়া উচিত ছিল ততটা দেওয়া হচ্ছে না। যার ফলেই বিরোধীরা এখানে বিভিন্ন রকমের কথা বলার এবং সমালোচনা করার সুযোগ পাচ্ছেন। সমবায় দপ্তরের প্রতি প্রয়োজনের তুলনায় অত্যন্ত কম গুরুত্ব দেওয়া হচ্ছে। অন্তত পঞ্চায়েত বা কুটির শিল্প দপ্তরের মতো গুরুত্ব দেওয়া উচিত ছিল। কারণ আমরা জানি

আমরা যে শ্রেণীহীন সমাজের স্বপ্ন দেখি সে স্বপ্নকে বর্তমান অর্থনৈতিক কাঠামোর মধ্যে সামান্যতম বাস্তবায়িত করার এক মাত্র পথই হচ্ছে সমবায়। অথচ আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করছি সমবায়ের প্রতি সেভাবে গুরুত্ব দেওয়া হচ্ছে না। এর পেছনে রাজনৈতিক সিদ্ধান্তের অভাব আছে, না আমলাতান্ত্রিক চক্রান্ত আছে, সেটা আমরা জানি না।

মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আমরা যারা গ্রামবাংলায় সমবায় আন্দোলনের সঙ্গে যুক্ত আছি তারা জানি যে গ্রামবাংলার সাধারণ মানুষদের জীবনের এমন কোনো স্তর নেই যে স্তরে সমবায় আন্দোলন গিয়ে পৌঁছয়নি। কৃষক, ক্ষেতমজুর, ডাক্তার, শিক্ষক, সরকারি কর্মচারী, বিভিন্ন শ্রেণীর কুটির শিল্পী, প্রতিটি স্তরে আজকে সমবায় আন্দোলন ছড়িয়ে পড়েছে। প্রতিটি স্তরের মানুষ সমবায়ের আশ্রয় নিচ্ছে। আজকে গ্রামাঞ্চলে পর্যন্ত কো-অপারেটিভ হাউসিং তৈরি হচ্ছে। বহু সরকারি কর্মচারী কো-অপারেটিভ তৈরি করে বাড়িঘর বানাচ্ছে। এমন কি সামান্য মাঝিরা পর্যন্ত কো-অপারেটিভ সোসাইটি করে সরকারের কাছ থেকে আর্থিক অনুদান নিয়ে দাঁড়াবার চেষ্টা করছে। এমন কি মুটে-মজুররা পর্যন্ত আজকে ভাবছে তারাও কো-অপারেটিভ করবে কিনা। সমস্ত স্তরের মানুষ চাইছে সমবায় আন্দোলনের সঙ্গে যুক্ত হতে। যেখানে গ্রামে জোতদার, জমিদার, মোড়ল, মাতব্বরা এখনো গ্রামীণ অর্থনীতিকে পরোক্ষভাবে শোষণের চেষ্টা করছে, সেখানে তাদের সেই শোষণের হাত থেকে বাঁচবার জন্য সর্বস্তরের গ্রামের মানুষ সমবায়ের আশ্রয় নিচ্ছে।

আমার সর্বশেষ বক্তব্য হচ্ছে, মাননীয় সমবায় মন্ত্রী মহাশয় তার বাজেট বিবৃতির মধ্যে ২০০০ এস কে ইউ এস-কে পুনর্গঠিত করার চেষ্টা করা হচ্ছে বলেছেন। এ বিষয়ে আমার মন্ত্রী মহাশয়ের কাছে বিনীত অনুরোধ, কোন্ কোন্ এস কে ইউ এস-কে পুনর্গঠিত করা হবে, কাদের দিয়ে করা হবে, কারা কন্ট্রোল করবে সেগুলি আমাদের একটু জানান। আমার বিনীত অনুরোধ এ বিষয়ে তিনি কি কি ব্যবস্থা নিচ্ছেন তা আমাদের একটু জানিয়ে দিন। এই প্রসঙ্গে আমি তাকে আর একটি অনুরোধ করছি—এগুলি পুনর্গঠন করার সময় আপনি বিভিন্ন জনপ্রতিনিধি, পঞ্চায়েত প্রতিনিধি, কৃষক সংগঠনগুলির প্রতিনিধি এবং ব্যাঙ্ক ইত্যাদির প্রতিনিধিদের নিয়ে একটা কমিটি তৈরি করে পুনর্গঠন করুন। শুধু আমলাদের ওপর নির্ভর করে থাকলে পুনর্গঠনের কাজ ভালভাবে হবে না। সাথে সাথে আমি আবেদন রাখছি, আমরা যে শ্রেণীহীন সমাজের স্বপ্ন দেখি সেই স্বপ্ন জানি বর্তমান অর্থনৈতিক কাঠামোর মধ্যে সফল হওয়া সম্ভব নয়। তথাপি সে পথে কিছুটা এগিয়ে যাবার জন্য আমাদের সব চেয়ে আগে সমবায়কে বেশি গুরুত্ব দিতে হবে, সমবায়ের দিকে বেশি করে দৃষ্টি দিতে হবে। সেই পরিপ্রেক্ষিতে আমাদের সমবায় সম্বন্ধে প্রচার খুবই ক্ষীণ। মানুষকে সমবায়ের মধ্যে আনতে হলে প্রচারের দিকে জোর দিতে হবে। টি.ভি., রেডিও, বিভিন্ন পত্রপত্রিকার মাধ্যমে সমবায় আন্দোলনের প্রচারকে জোরদার করতে হবে। এই ক'টি কথা বলে সমবায় দপ্তরের বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[7-35 — 7-45 P. M.]

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সমবায় মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি পেশ করেছেন এই প্রসঙ্গে আমি দু-একটি কথা বলব। আমাদের দৈনন্দিন

জীবনে সমবায় হচ্ছে একটা অঙ্গ, সেক্ষেত্রে ১ ঘণ্টা সময় দেওয়া যুক্তিযুক্ত হয়নি, আরও বেশি সময় দেওয়া উচিত ছিল, এই নিয়ে আলোচনা বেশি করা উচিত ছিল। আমি এই কারণে বলছি, সপ্তম পরিকল্পনায় সমবায়কে যেখানে জোর দেওয়া হয়েছে অর্থাৎ সমবায়কে যেখানে কদর করা হচ্ছে সেখানে আলোচনার সময় ১ ঘন্টা স্থিরীকৃত করা ঠিক হয়নি। আজকে মাননীয় মন্ত্রী মহাশয়, তার বক্তৃতার মধ্যে যে সকল পরিকল্পনাগুলি দিয়েছেন তার মধ্যে আমি দেখতে পাচ্ছি কৃষি ঋণের ব্যাপারে স্বল্পমেয়াদী এবং দীর্ঘ মেয়াদী ঋণের ক্ষেত্রে দেখতে পাচ্ছি স্বল্প মেয়াদী ঋণের ক্ষেত্রে প্রায় ৩৯ শতাংশ আদায় করেছেন আর দীর্ঘমেয়াদী ঋণের ক্ষেত্রে ৪.৩৮ শতাংশ আদায় করেছেন। বিভিন্ন ক্ষেত্রে যে অনাদায়ী রয়েছে সেই অনাদায়ীর ব্যাপারে সরকার চেষ্টা করছেন এবং ১৯৮৪ সালে দেখতে পাচ্ছি আদায়ের পরিমাণ আর একটু উল্লেখযোগ্য হয়েছে। আরও আমরা দেখতে পাচ্ছি মন্ত্রী মহাশয়ের দপ্তরের যে বিভিন্ন সংগঠনগুলি আছে যেমন, কৃষি বিপণনের মধ্যে বেনফেড-এর যে কার্যকলাপ অর্থাৎ পাট সংগ্রহ করার কার্যকলাপ-এর যে পরিধি সেই পরিধিটিকে আপনি বৃদ্ধি করার চেষ্টা করছেন। এ ব্যাপারে আরও লক্ষ্য দেওয়া প্রয়োজন আছে। আজকে বিভিন্নভাবে পাট চাষীরা ক্ষতিগ্রস্ত হচ্ছে। সুতরাং সেদিক থেকে বেনফেডের কার্যকলাপকে বাড়াতে হবে। আলুর ক্ষেত্রে এর পরিধি বেড়েছে ঠিকই কিন্তু এখানে একটি কথা ভাবতে হবে, ১৯৮২ সাল থেকে ১৯৮৪ সালে যে হিমঘর বাড়ানোর অ্যাসিওরেন্স দিয়েছিলেন সেক্ষেত্রে আপনি আপনার টারগেটে পৌছাতে পারেননি। এ ব্যাপারে কোথায় বাধা আছে সেটা আপনাকে দেখতে হবে। হিমঘর ৫টি করার কথা ছিল, সেটা কিন্তু পূরণ করতে পারেননি। আমরা এখানে দেখতে পাচ্ছি মাননীয় মন্ত্রী মহাশয় বিভিন্ন পরিকল্পনাগুলি এখানে দিয়েছেন। আপনি বেনফেডের কার্যকলাপ বাড়িয়েছেন। ক্রেতা সমবায়ের ক্ষেত্রে দু-একটি কথা বলি। বাঁকুড়াতে বাঁকুড়া হোলসেল কনজিউমারস কো-অপারেটিভ এককালে কয়েক কোটি টাকার সম্পদ সৃষ্টি করেছিল আর আজ সেটা ধুলিসাৎ হয়ে গেছে। আপনার কাছে নিশ্চয়ই প্রেয়ার এসেছে বাঁকুড়া থেকে যে এটা যেন লিক্যুইডেশনে চলে না যায়। এটা এইরকম কেন হল এর কারণগুলি আপনাকে দেখতে হবে। বাঁকুড়াতে চালকল সমবায় ধুলিসাৎ হয়ে গেল। ৩০ লক্ষ টাকার সম্পদ নষ্ট হয়ে গেল। এগুলি কি করে নষ্ট হয়ে যাচ্ছে, কেন যাচ্ছে দেখতে হবে। কংগ্রেস কি করেছে আর আমরা কি করব সেটা বড় কথা নয়। বড় কথা হচ্ছে এগুলি কেন নষ্ট হচ্ছে সেটা দেখতে হবে। আবাসন সমবায়ের ক্ষেত্রে যে উল্লেখযোগ্য অগ্রগতি ঘটেছে সেই অগ্রগতিকে আরও বৃদ্ধি করতে হবে। শিল্প সমবায়ের ক্ষেত্রে কো-অপারেটিভ যারা করেন সেখানে বেশিরভাগ ক্ষেত্রে কন্ট্রাক্টর যারা আছেন—যাদের আপনারা জোতদার বলেন, পুঁজিপতি বলেন সেখানে তারা কো-অপারেটিভ দখল করে বসে আছেন। ঐ তফসিলি আদিবাসী ভাইদের ছাপ নিয়ে সমবায় করে রেজিস্ট্রি করে নিয়ে নিজেদের দখলে রেখে দিলেন। এই ব্যাপারটি দেখতে হবে এবং লক্ষ্য রাখতে হবে। তন্তুজীবীদের ব্যাপারে যেসব পরিকল্পনা সপ্তম যোজনায় নিয়েছেন বিশেষত ২০ দফা কর্মসূচীতে আছে তা খুবই ভালো। আজকে লক্ষ লক্ষ তন্তুজীবী দিশেহারা হয়ে আছে। এদের জন্য শ্রম প্রয়োজন। এই সমস্ত শ্রমজীবী মানুষদের রক্ষার জন্য যে পরিকল্পনা নিয়েছেন কো-অপারেটিভের মাধ্যমে সেটা খুবই প্রশংসীয়। কিন্তু কো-অপারেটিভের বাইরেও অনেক তন্তুজীবী আছে, এদের কি করে রক্ষা করা যায় এবং রক্ষা করতে গেলে কি ব্যবস্থা নিতে হবে এগুলি আপনাকে চিন্তা-ভাবনা করতে হবে। আজকে তন্তুশ্রী লাভজনক

প্রতিষ্ঠান হয়েছে। আজকে গুজরাট, মাদ্রাজ, তামিলনাড়ুতে কো-অপারেটিভ অগ্রণী ভূমিকা নিয়েছে। আজকে দেখতে পাচ্ছি তন্তুজ এবং তন্তুশ্রীতে অন্যান্যবারের তুলনায় ১৫ কোটি টাকা লাভ হয়েছে। এক্ষেত্রে বলতে চাই আমাদের যে ডিজাইন অর্থাৎ যে নক্সা আছে সেটা আধুনিকীকরণ করতে হবে। সেইসব জায়গায় প্রতিবন্ধকতার সৃষ্টি হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই অবস্থার প্রতিকারের জন্য এবং আমি যেটা বলেছি ঐ পঞ্চায়েতে দৈনন্দিন প্রয়োজনের জন্য সমবায়কে বিশ্লেষণ করে তাকে পোস্টমর্টেম করা দরকার। তার ত্রুটিবিচ্যুতিগুলি আলোচনা করা দরকার। স্যার, শুধু দোষারোপ করলে হবে না। আমাদের সরে গেলে চলবে না, আমি মনে করি যে সেটাকে উপেক্ষা করা হচ্ছে। সেখানে যে কাজগুলি করলে সমবায়ের প্রতি জনসাধারণ আকৃষ্ট হতে পারত তাদের সেই আকৃষ্ট হওয়া থেকে দূরে সরিয়ে দেওয়া হচ্ছে সমবায়ের আলোচনায় এটা একটা দূরভিসন্ধিমূলক অবস্থায় মধ্যে দিয়ে নিয়ে যাওয়া হচ্ছে। কাজেই তার আলোচনার সময় দীর্ঘ করা উচিত ছিল। সেদিক থেকে সেটা ব্যর্থ হয়েছে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**श्री सुबोध उराँव :** मिस्टर डिप्टी स्पीकर सर, माननीय मंन्त्री महोदय जिस बजट को सदन के सामने उपस्थित किया हैं, मैं उसका समर्थन करता हूँ। कोआपरेटिभ का कामतो बहुत ही अच्छा होता है, इससे गरीबों का बहुत उपकार होता हैं। मगर कांग्रेसी शासन के अन्दर किसी गरीब या सिडयूल कास्ट, सिडयूल ट्राइब्स के उपर कुछ भी ध्यान नही रखा जाता था। उनकी उपेक्षा की जाती थी। गाँवो में रहने वाले लोगों को भी इन कांग्रेसियों ने नहीं देखा। परिणाम यह हुआ कि गरीब और गरीब होता गया और धनी और धनी होता गया। कोआपरेटिभ का पैसा केवल धनी कों यें ही जाता था। अतएव गरीब लोग बंचित रह जाते थे। गाँव को लोग सिर्फ कोआपरेटिभ ही जानते थे, उससे इनका कोई फायदा नहीं था।

मगर आज यहाँ बाम-फ्रान्ट सरकार के आजाने से साधारण जनता का बहुत उपकार होता है। कोआपरेटिभ का गठन जनसाधारण जनता के द्वारा किया जाता है। आज कोआपरेटिभ आन्दोलन जनसाधारण करता है। आज कोआपरेटिभ के माध्यम से लोन भी मिल रहा है। पहले जो लोग रुपया ले लिए हैं, वे लोग रुपये की आदायगी ठीक टाइम पर नहीं कर रहे हैं। इसलिए कोआपरेटिभ आन्दोलन को नुकसान उठाना पड़ रहा है। गरीबी बढ़ती जा रही है। मिस्टर डिप्टी स्पीकर सर, कोआपरेटिभ का सही माने यें गाँवों में प्रचार न होने के कारण इसके बारे में वहाँ की जनताको कोई जानकारी नहीं होती। इसलिए कोआपरेटिभ मोभमेन्ट का प्रचार और प्रसार होना बहुत जरुरी है। पहले तो यह था कि कोआपरेटिभ का रुपया लूटने के लिए जो भी चाहा, कोआपरेटिभ खोल लिया। किन्तु अब जो कोआपरेटिभ खोला जाता है, उससे गरीब जनता को फायदा होता है। रोजी-रोजगार की सुबिधा होती है। सरकार

की ओर से रुपया का बँटवारा होता है–रुपया दिया जाता है। मगर वह रुपया ठीक से गरीबों को नहीं मिलता है। कांग्रेसी शासन में तो कांग्रेसी लोग ही कोआपरेटिभ के मालिक थे। इसी लिए कोआपरेटिभ का रुपया अपने ही खा जाते थे।

माननीय मन्त्री ने जो बजट पेश किया है, मैं उसका समर्थन करता हूँ। और यह विश्वास करता हूँ कि छोटे तवके के लोगों को और नौकरी पेशे के लोगों को कोआपरेटिभ मोभमेन्ट से लाभ पँहुचेगा। कोआपरेटिभ की भूमिका अच्छी है। जहाँ कोआपरेटिभ की जरुरत है वहाँ कोआपरेटिभ होना चाहिए। कोआपरेटिभ का गठन होना चाहिए ताकि सिडयूल कास्ट और सिडयूल ट्राइब्स तथा गरीब जनता को इससे भलाई हो सके। सिडयूल कास्ट और सिडयूल ट्राईब्स को कोआपरेटिभ के माध्यम से जो मिलता, उसको चुकाने में असमर्थ होने के कारण, उनकी भैंस-गाय-बैल और गरु गाड़ी निलाम हो जाती है। इसलिए मै मन्त्री महोदय से अनुरोध करुँगा कि वे इस ओर ध्यानदें।

[7-45 — 7-55 P. M.]

**শ্রী নীহারকুমার বসু ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সমবায় আন্দোলন নিশ্চিতভাবে বেসরকারি আন্দোলন। কিন্তু এই ব্যাপারে সরকারের একটা ভূমিকা আছে এবং সেই ভূমিকা নিসন্দেহে গুরুত্বপূর্ণ। তাই এই আন্দোলনের মধ্যে সরকারের শ্রেণী চরিত্র অবসম্ভাবি ভাবে আসবে। পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকারের আমলে সমবায়ে চরিত্রগত পার্থক্য এসেছে। বিরোধী দলের মাননীয় সদস্যরা এটা কিন্তু উপলব্ধি করতে পারছেন না। বিশেষ করে শিশিরবাবু, যিনি ওনাদের ওপেনিং ব্যাটসম্যান তিনি সমালোচনা করলেন না আত্ম সমালোচনা করলেন সেটা আমি বুঝতে পারছি না। তিনি বললেন এখানে নির্বাচন হয় নি, তিনি বাস্তুঘুঘুদের কথা বলেছেন, দুর্নীতির কথা বলছেন। আপনারা তো অতীত দিনের কথা জানেন এবং অন্যান্য প্রদেশে কি হচ্ছে সেটাও জানেন। ১৯৮০ সালে ইন্দিরা কংগ্রেস উত্তরপ্রদেশে ক্ষমতায় এল এবং তারা প্যাক্স থেকে শুরু করে অ্যাপেক্স পর্যন্ত সুপারসিড করে দিয়ে সেখানে প্রশাসক বসিয়ে দিলেন। আজকে ১৯৮৬ সাল হয়ে গেল, একটা কমিটিরও নির্বাচন হয় নি, একটা সমবায়ের নির্বাচন হয় নি, চালাচ্ছে তারা। সেই জন্য বলছি কোনো আন্দোলনে যেটা যে সরকার পরিচালিত করে সেখানে সেই সরকারের শ্রেণী চরিত্র প্রতিফলিত হতে বাধ্য। আপনারা দুর্নীতির কথা বলেছেন। এটা তো পুরানো কথা। এই উত্তর প্রদেশের কথা বলুন না, উত্তর প্রদেশের বিধানসভায় হালফিল যে সরকার গেল সেই বিধানসভায় দাঁড়িয়ে তদানিন্তন সমবায় মন্ত্রী স্বীকার করেছিলেন—আপনারাও একমত হবেন—৮ হাজার প্রশাসকের বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ আছে। একমাসও গেল না এই বিধানসভার মধ্যে হৈচৈ পড়ে গেল—১৩লক্ষ টাকা নগদ পাওয়া গেছে মন্ত্রীর বাড়ি থেকে যার কোনো হিসাব নেই। তাই দুর্নীতি কথা আপনাদের মুখে মানায় না। আপনারা দুর্নীতি দূর্নীতি বলে এখানে হৈচৈ করছেন, দুর্নীতিকে

পশ্চিমবাংলা থেকে বিদায় করে দেওয়া হয়েছে, তবে ঝেঁটিয়ে বিদায় করে দেওয়া সম্ভব হয় নি। আমাদের যে সমাজ ব্যবস্থা তাতে দুর্নীতি কিছুটা থাকবেই।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এই ডিমান্ডের জন্য যে টাইম অ্যালট করা হয়েছিল সেটা ৭.৫৩ মিনিটে শেষ হয়ে যাচ্ছে। আমি মনে করি এই সময়ের মধ্যে আলোচনা শেষ করা যাবে না। মন্ত্রী মহাশয়ের রিপ্লাই বাকি আছে এবং তিনি এখনও দিচ্ছেন। সেই জন্য আপনাদের কাছে হাফ অ্যান আওয়ার টাইম বাড়িয়ে দেবার অনুমতি চাচ্ছি। আশা করি আপনারা অনুমতি দেবেন, হাফ অ্যান আওয়ার টাইম মে বি এক্সটেনডেড।

(ভয়েস ঃ- হ্যাঁ)

So, half an hour's time is extended.

**শ্রী নীহারকুমার বসু ঃ** এবারে দুর্নীতির কথায় আসি। আইন করে বা লাঠি মেরে দুর্নীতি বন্ধ করা যায় না। সমবায়ে দুর্নীতি কেন হয়, একথা আপনারা ভুলে যাচ্ছেন? সেখানে কব্জা করে আপনারা যে ভাবে বসে আছেন তা কাদের স্বার্থে? এই দুর্নীতি দূর করতে হলে দরকার আন্দোলন এবং তারজন্য চাই নতুন রক্ত। সমস্ত স্বার্থান্বেষীদের সেখান থেকে দূরে সরিয়ে দেবার জন্য কোনো চেষ্টাই আপনারা করেন নি। পশ্চিমবাংলার বুকে আমরা সেটা করেছি। ৭,১৩,০০০ ইউনিভার্সিটি মেম্বারশিপ যে গ্রামের গরিব মানুষ, বর্গাদার, পাট্টাদার ও ক্ষেতমজুর, তাদের সরকারের কোষাগার থেকে ৫০ টাকা করে অনুদান দিয়ে আমরা সমবায় আন্দোলনের মধ্যে নতুন রক্তের প্রবাহ সৃষ্টি করেছি। এটা কিন্তু আমরা লাঠি মেরে করি নি। যে আইন-কানুন এখন আছে, তা দিয়ে সমবায়ের দুর্নীতি দূর করা কখনও সম্ভব নয়। আন্দোলনের মাধ্যমেই আমরা এই দুর্নীতি অনেক কমিয়ে আনতে পেরেছি। সেজন্য বলছি, দুর্নীতি প্রতিরোধের একমাত্র রাস্তা হচ্ছে নতুন রক্ত সৃষ্টি করে আন্দোলনের ব্যাপ্তি ঘটানো। অর্থাৎ আন্দোলনের মধ্যে লক্ষ লক্ষ মানুষকে অন্তর্ভুক্ত করতে হবে। আপনারা কোনো সময়ে এই কাজটুকু করেন নি। আলোচনার শুরুতেই আলোচনার ধারা এমন একটা জায়গাতে আপনারা নিয়ে গেলেন, তারফলে যেখানে একটা ভালো বিতর্ক হতে পারত, সেই রাস্তাটাও আপনারা বন্ধ করে দিয়েছেন। অনাদায়ী লোনের টাকা নিয়ে মাননীয় কাশীনাথ মিশ্র মহাশয় এখানে কিছু কিছু প্রশ্ন তুলেছেন। ধানকল সম্বন্ধেও তিনি কিছু প্রশ্ন তুলেছেন। এগুলো কিন্তু আপনাদের আমলে গ্রামের কিছু ব্যক্তি নিজেদের স্বার্থে তৈরি করেছিল। আটজন করে লোক নিয়ে এক একটা সমবায় গঠন করে এই ধানকলগুলো তখন তৈরি হয়েছিল এবং ব্যাপক ভাবে লোকসানের সম্মুখীন হয়েছিল। লোকসান তো হবেই। কেননা, ওগুলোর মধ্যে কোনো আন্দোলনের ভূমিকা ছিল না। সম্পূর্ণ উদ্দেশ্য প্রণোদিত ভাবে সমবায় সমিতি নাম দিয়ে একটা সাইন-বোর্ড সেখানে বসান হয়েছিল। আমরা ক্ষমতায় আসার পর একটা কমিটি বসিয়ে তদন্ত করে দেখেছি। শেষ পর্যন্ত ১০টি ধানকল এন. সি. সি. সি.র রিহ্যাবিলিটেশন স্কীমের মাধ্যমে চলছে, এরমধ্যে তিনটিতে লাভ করেছে। এবারে কৃষি ঋণের প্রশ্নে আসি। কৃষিঋণ এত পরিমাণে অনাদায়ী আছে কেন বলে কাশীনাথ মিশ্র মহাশয় প্রশ্ন তুলেছেন। এগুলো তো রাতারাতি হয় নি? বছরের পর বছর ধরে এই ঋণের টাকা জমেছে। কেন জমেছে তা আমরা একটা হিসেব থেকে সহজেই বুঝতে পারি। পুরোনো পাওনা কৃষি ঋণের

শতকরা ৭০ ভাগ লোক ঋণের টাকা ফেরত দেবার ক্ষমতা আছে, তারা ফেরত দিচ্ছে না। অথচ এই টাকা আদায় করতে পারলে ঐ টাকা দিয়ে গ্রামের বুকে আরো ভালো ভাবে অনুশীলন করতে পারি ; চাষবাসের জন্য যে অর্থ প্রয়োজন তার বেশিরভাগ অংশটাই আমরা ঐ টাকা দিয়েই মেটাতে পারি। এরজন্য কেন্দ্রের সঙ্গে লড়াইয়ের কোনো প্রয়োজন নেই। যে নিয়ম এখন আছে, সেই অনুযায়ী সময় মতো ঋণ দিয়ে সময় মতো যদি সেই টাকা আদায় করা যায়, তাহলে অঢেল টাকা দিয়ে সমবায়কে আরও ব্যাপক আকারে দাঁড় করানো যায়। দুঃখের বিষয়, সেই সুযোগটা আপনারা বন্ধ করে রেখে দিয়েছেন। অনাদায়ী টাকা আজও বকেয়া রয়ে গেছে। বিত্তশালী লোকেরা সেগুলো ফেরত দিচ্ছে না। মামলা মকর্দমা করে সেগুলো আদায়ের চেষ্টা করা হচ্ছে। গ্রামের বুকে কৃষি-ঋণের পরিমাণ আমরা বাড়াতে পারি—কিন্তু গ্রামের চেহারাটা কি? এখনও জমি অল্প সংখ্যক লোকের হাতে কেন্দ্রীভূত রয়েছে। কৃষিতে আমরা আধুনিক প্রযুক্তির প্রয়োগ করছি, উৎপাদনের পরিমাণও অনেক বেড়েছে। কিন্তু তাতে কি হবে? কারণ তার সিংহভাগ বিত্তশালী লোকেরাই ভোগ করছে। গ্রামের বুকে এখন গরিব মানুষ জেগে উঠেছে। আমাদের আসল যে লড়াই তা হচ্ছে এই শোষণের বিরুদ্ধে লড়াই।

[7-55 — 8-05 P. M.]

এই যে মহাজনী শোষণ সেই শোষণের বিরুদ্ধে লড়ে আমরা দেশের চাষবাস যেটা অনুষ্ঠিত হয় তাতে ৭০ ভাগ গরিব কৃষক চাষবাস করেন। পাট্টাদার, বর্গাদার, প্রান্তিক কৃষক এরা এই ৭০ ভাগ জমিতে চাষ করেন। পশ্চিমবঙ্গ ভারতবর্ষের অপর রাজ্য থেকে বর্গা রেকর্ড করেছেন। বামফ্রন্ট সরকার রেকর্ড পরিমাণ বর্গাদার রেকর্ড করেছেন। সবথেকে বড় কথা অপর অপর রাজ্য থেকে এই রাজ্য সব চেয়ে বেশি পরিমাণ জমি ভূমিহীনদের মধ্যে বণ্টন করেছেন। তাদের হাতে জমি তুলে দিয়েছেন। কিন্তু তার প্রতিফলন চাষবাসে ঠিক আসেনি। এবং আর্থিক সফলতাও আসেনি। সেই আর্থিক সহায়তাকে যোগান দেবার জন্য সমবায়ের প্রয়োজন। তারজন্য সমবায়ের প্রক্রিয়ার আরো বেশি করে শক্তিশালী করা দরকার যাতে আরো বেশি করে যোগান দিতে পারি। এই সমবায়ের এই প্রক্রিয়াকে শক্তিশালী করে গ্রামের মহাজনী শোষণের বিরুদ্ধে লড়াই করতে হবে। আজকে যারা ঋণ ফেরত দেবার জন্য আন্দোলনের বিরোধিতা করছেন তারা মহাজনের পক্ষে কাজ করছেন। আমি বলব আজকে আমাদের পশ্চিমবাংলায় গ্রামের চাষবাসের দিকে চেয়ে লক্ষ্য রেখে সবাইকে মিলেমিশে কৃষিঋণ যাতে ঠিক ঠিকভাবে ফেরত আসে তারজন্য সবাইকে আন্দোলনে সহযোগিতা করা উচিত। আমরা যাতে আরো বেশি বেশি করে কৃষিঋণ সাধারণ গরিব মানুষের হাতে পৌঁছে দিতে পারি এবং তাদের যাতে আর্থিক স্বাবলম্বী করে তৈরি করতে পারি এবং চাষবাসের উন্নতি করতে পারি সেই দিকে লক্ষ্য রাখতে হবে। আমরা মহাজনী শোষণের বিরুদ্ধে যথাযথ লড়াই করব। একজন বিরোধী সদস্য শিল্পের কথা বলেছেন—পশ্চিমবঙ্গে কটি শিল্প আছে সমবায়ে? আঙ্গুলে গুণে বলা যেতে পারে কটা শিল্প আছে এই সমবায়ের অধীনে। সমবায় শিল্প নাকি ভালো যাচ্ছে না। আমি বলি সমবায় শিল্প ভালো চলছে না তার কারণ হচ্ছে এটি শ্রমিকদের দিয়ে গঠন করা হয়েছে এবং সারা দেশ জুড়ে যখন শিল্পে সংকট তার বিরুদ্ধে লড়াই করে এটি টিকে থাকা দুরূহ। যে সমস্ত পুঁজিপতিরা কোটি কোটি টাকা মূলধন খাটিয়ে এই সংকটে

তাদের শিল্প হারিয়ে ফেলেছেন সেখানে সমবায় শিল্পে যেখানে শ্রমিকদের দিয়ে শিল্প করা হয় তার টিকে থাকাই দুরূহ ব্যাপার। আপনারা মহারাষ্ট্রের কথা বলেন। কংগ্রেসি লোকেরা বগল বাজিয়ে মহারাষ্ট্রের চিনি শিল্পের কথা বলেন। মহারাষ্ট্রে সমবায়ের মাধ্যমে চিনি শিল্প একচেটিয়া ভাবে চলছে। পাশাপাশি একথা মনে রাখা দরকার সমবায়ে যারা চিনি শিল্প চালান তারাই মহারাষ্ট্রের রাজ্য রজানীতির নিয়ন্ত্রণ, তারাই রাজ্যের রাজনীতিকে নিয়ন্ত্রণ করেন এবং সমস্ত বিত্তশালী লোক। ৮জন লোক একটা সমবায় রেজিস্ট্রি করেছিলেন, এই দিয়ে সমবায় করা হয় না। চিনি শিল্পে যে শ্রমিক মাথার ঘাম পায়ে ফেলে আখ উৎপাদন করে তাদের কি অবস্থা? চিনি শিল্পের যে শ্রমিক রক্ত জল করে আখ উৎপাদন করে তার নাম নেই, তারা উহ্য থেকে গেছে এই সমবায়ে। কেবল কিছু বিত্তশালী লোক সাইনবোর্ড টাঙ্গিয়ে সমবায়ের সমস্ত সুযোগ-সুবিধা পেয়ে যাচ্ছেন আর উপভোগ করছেন। এই হচ্ছে মহারাষ্ট্রের চিনি শিল্প। সুতরাং আমি যে কথা দিয়ে শুরু করেছিলাম যে এটা সরকারের শ্রেণী চরিত্রের প্রতিফলনে এই সমবায় আন্দোলনে আসতে বাধ্য এই কারণে। এই সমবায় আন্দোলন বেসরকারি আন্দোলন হলেও সরকারের ভূমিকা হচ্ছে এখানে অত্যন্ত গুরুত্বপূর্ণ। মহারাষ্ট্রে এই শিল্প চলে কিন্তু পশ্চিমবঙ্গে এই শিল্প চলে না। তন্তুজের ব্যাপারে আপনি বলেছেন—বুকে হাত দিয়ে বলুন তো ১৯৭৭ সালের আগে পশ্চিমবঙ্গে তাঁতের কি অবস্থা ছিল, শুধু নদীয়াতেই এই তাঁত ছিল। পশ্চিমবঙ্গ এবং বিহার দেখুন—তাহলেই দেখতে পাবেন সেখানে তন্তুভাইরা সব দখল করে বসেছিল। তন্তুজের ক্ষেত্রে মহারাষ্ট্রকেও দেখতে পারেন তাদের সঙ্গে আমাদের সমবায় শিল্পের পার্থক্য। তন্তুবাই শুধু নয়, ১ লক্ষ তন্তুজ কাজ জুগিয়েছে এই পশ্চিমবঙ্গে। তন্তুজের স্বার্থেই তন্তুবাইয়ের এই সরাসরি যোগযোগ ; তন্তুবাই তন্তুজের থেকে বিচ্ছিন্ন নয়। সারা ভারতবর্ষে প্রধান প্রধান ক্ষেত্রে তন্তুজের বাজার এই জন্য টিকল না। আমি ব্যবসায় দৃষ্টিকোণের দিকে যাচ্ছি না। তন্তুজের মৌলিক যে কাজ সেটাতেই ১ লক্ষ তন্তুবায়ীকে প্রতিদিন কাজ দিতে পেরেছে। এই হচ্ছে পশ্চিমবঙ্গের তন্তুজ আর তার সমবায় আন্দোলন। বিরোধী আসনে বসলেই সমালোচনা করতে হবে এটাই হচ্ছে আপনাদের ভূমিকা। ভালো কথা বলতে হবে, ভালো জিনিস স্বীকার করতে হবে। আপনি বিরোধী আসনে বসে ওপেনিং ব্যাটসম্যানের ভূমিকা হিসাবে এমন জায়গা থেকে অলোচনা শুরু করলেন যে সেটাই থাকছে না। মোটামুটিভাবে কাশীবাবু আপনি একটি প্রশ্ন তুলেছিলেন—কৃষি অন্তত খাটাতে গেলে অতত গ্রাম রুট থেকে আরম্ভ করতে হবে। সেইসঙ্গে এদেরকে সবল করতে হবে। কেন্দ্রীয় সরকার এখনও পর্যন্ত ১ পয়সাও স্যাংশান করেননি। ফলে ঐ পরিকল্পনা এখনও চালু করতে পারছি না। নিশ্চিতভাবে আমাদের এই কৃষি উন্নয়ন সমিতিকে সুস্থ সবল করা যায় তবে কিভাবে এই ঋণদান পরিকল্পনাকে সুস্থ ও সবল করা যায় আমাদের রাজ্যের সমবায়ের মূল আন্দালন হচ্ছে সেটাই। আমরা চেষ্টা করব এটাকে সুস্থ ও সবলভাবে করার জন্য। স্যার; আমি মোটামুটি এই কথা বলেই এখানে শেষ করছি। আমি যে ব্যয়-বরাদ্দ করেছি সেটাকে গ্রহণ করার জন্য এই সভাকে আমি অনুরোধ করছি।

## DEMAND NO. 50

The motion of Shri Nihar Kumar Basu that a sum of Rs. 53,50,79,000 be granted for expenditure under Demand No. 50, Mejor

Heads : "298-Co-operation, 498-Capital Outlay on Co-operation and 698-Loans for Co-operation.

(This is inclusive of a total sum of Rs. 16,12,16,000 already voted on acount in March, 1986) was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 8-05 p.m. till 1 p.m. on Thursday, the 10th April, 1986 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 10th April, 1986 at 1 P. M.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim.) in the Chair, 13 Ministers, 13 Ministers of State and 165 Members.

[1-00—1-10 A.M.]

**Starred Questions**
**(to which oral answers were given)**

**কেঞ্জাকুড়া অঞ্চলের ঘাটতোড়ে সাবসিডিয়ারি স্বাস্থ্যকেন্দ্র বৈদ্যুতিকরণ**

*৫৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *৭৬।) **শ্রীকাশীনাথ মিশ্র ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বাঁকুড়া ১ নং ব্লকের অধীনস্থ কেঞ্জাকুড়া অঞ্চলের ঘাটতোড়ে সাবসিডিয়ারি স্বাস্থ্যকেন্দ্রটিতে প্রয়োজনীয় নথিপত্র ও টাকা জমা দেওয়া সত্ত্বেও এ পর্যন্ত বিদ্যুৎ সরবরাহ করা হয় নাই ;

(খ) সত্য হইলে, (১) উহার কারণ কি, এবং (২) কবে নাগাদ উক্ত স্বাস্থ্যকেন্দ্রটিতে বিদ্যুৎ সরবরাহ করা যাইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ**

ক) না

খ) ১) প্রশ্ন ওঠে না।

২) টাকা জমা দেওয়ার পর যথা শীঘ্র স্বাস্থ্য কেন্দ্রটিতে বিদ্যুৎ সরবরাহ করা হবে।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** হাসপাতালে বিদ্যুৎ সরবরাহের জন্য কোনো অগ্রাধিকার আছে কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** হাঁ, দেওয়া হয়।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** এই সাবসিডিয়ারি হেল্‌থ সেন্টারে এখনও পর্যন্ত না হবার কারণ কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এখানে কোটেশন দেওয়া হয়েছিল, তারপর একটা চেকও দিয়েছিল যেটা ব্যাঙ্ক থেকে অগ্রাহ্য হয় একটা টেকনিকাল কারণে। এটা নিয়ে লেখালেখি চলছে। টাকা পেলেই বিদ্যুৎ সরবরাহ করা হবে।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** সেখানে বিদ্যুৎ না থাকার জন্য কোনও ডাক্তার যেতে চাইছেন না এটা জানেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** রুগীর স্বার্থে এটা থাকা দরকার।

**শ্রী শিশির অধিকারী ঃ** একটা চেকের ভ্যালিডিটি ৯০দিন। হেল্‌থ ডিপার্টমেন্টের বেশির ভাগ চেকই ডিসঅনার হচ্ছে তখন এ বিষয়ে কোনও ব্যবস্থা করা যায় না কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** হেল্‌থ ডিপার্টমেন্টের হয় কি জানি না, তবে এ ক্ষেত্রে হয়েছে।

**শ্রী অবন্তী মিশ্র ঃ** রামনগরে ৩৩ কেভি সাব স্টেশন কিছুটা কনস্ট্রাকশনের পর সেটা আজ পর্যন্ত চালু হল না কেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** আলাদাভাবে প্রশ্ন দিন।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** হেল্‌থ ডিপার্টমেন্টের চেক ডিসঅনারের ব্যাপারে কোনও অফিসারের গাফিলতি আছে কি না?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** সেটা জানিনা, কিন্তু গাফিলতি যে আছে সে বিষয়ে সন্দেহ নেই।

**মানবাজার ব্লক এলাকায় নতুন থানা স্থাপন**

*৫৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৪।) **শ্রী সুধাংশুশেখর মাঝি ঃ** স্বারাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলার মানবাজার ব্লক এলাকায় কোনও নতুন থানা স্থাপনের প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কিনা ; এবং

(খ) থাকলে, কবে নাগাদ উহা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী জ্যোতি বসু ঃ** (ক) হ্যাঁ আছে। (খ) এখনই সঠিক বলা সম্ভব নয়।

**শ্রী নটবর বাগ্‌দি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি আমাদের ঐ এলাকাতে বিচ্ছিন্নতাবাদী সমাজ বিরোধীরা বিহার থেকে এসে আশ্রয় পাচ্ছে, কারণ, ওটা বর্ডার এলাকা, ফলে আইন-শৃঙ্খলা বিঘ্নিত হচ্ছে, এই বিষয়টা সামনে রেখে থানাগুলি করার কোনও চিন্তা-ভাবনা করছেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** সমস্ত সমস্যার বিষয় আলোচনা করে অষ্টম অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী আমরা ঠিক করেছি মানবাজার পুলিশ স্টেশনকে ভাগ করে আর একটা পুলিশ স্টেশন করব। কিন্তু কবে পারব সেটা ঠিক বলতে পারছি না, তবে যত শীঘ্র সম্ভব করার চেষ্টা করব।

**শ্রী সুরেশ সিংহ ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই আরো নতুন থানা স্থাপনের পরিকল্পনা আর কোথায় কোথায় আছে?

**মিঃ স্পিকার ঃ** এরজন্য নোটিশ দিতে হবে, এইভাবে উত্তর দেওয়া যাবে না।

**মুরারই বাজার অংশের সড়ক পুনর্নির্মাণের কাজ**

*৫৮৫। (অনুমোদিত প্রশ্ন নং *৫২৭।) **ডাঃ মোতাহার হোসেন ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বীরভূম জেলার মুরারই-আমড়াপাড়া সড়কের প্রথম অংশ অর্থাৎ মুরারই বাজার অংশটির পুনর্নির্মাণের কাজ কোন্ পর্যায়ে আছে ; এবং

(খ) ঐ রাস্তার জল নিষ্কাশনের পরিকল্পনা এরই সাথে নেওয়া হয়েছে কি?

**শ্রী যতীন চক্রবর্তী :**

(ক) কাজটি শেষ হতে চলেছে।

(খ) না

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি এই যে বলছেন কাজটা শেষ হতে চলেছে এতে কতটা টাকা খরচ হতে চলেছে?

**শ্রী যতীন চক্রবর্তী :** তাও বলে দিচ্ছি—আমরা এপর্যন্ত ১ লক্ষ ৮৮ হাজার টাকা খরচ করেছি এবং ফেব্রুয়ারি, মার্চ, ১৯৮৬ সালে আমরা বরাদ্দ রেখেছি ১ লক্ষ ৫৫ হাজার টাকা।

**শ্রী সুনীতি চট্টরাজ :** তাহলে কবে নাগাদ শেষ হবে বলে মনে হচ্ছে?

**শ্রী যতীন চক্রবর্তী :** আমি তো ভবিষ্যতবাণী করতে পারব না, কারণ, ওখানে অনেক ঝামেলা আছে, স্যুয়ারেজের ব্যাপারে জেলা পরিষদের কাছে লিখেছি, ওখানে কেবলমাত্র আমাদের জমি নেই জেলা পরিষদেরও জমি আছে, তাদের কাছে লিখেছি। এখন পর্যন্ত সেই সম্পর্কে তাদের সম্মতিসূচক কোনও জবাব পাইনি। তাছাড়া আমাদের ওখানে যে এনক্রোচমেন্ট হয়েছে, পাকা বাড়ি তৈরি হয়ে গেছে এবং তার পিছনে অনেকের মদত আছে, সেই এনক্রোচমেন্টগুলি আমাকে ভাঙ্গতে হবে, তা না হলে কিছু করা সম্ভব হচ্ছে না।

### আলিপুর চিড়িয়াখানায় আয় ও ব্যয়ের পরিমাণ

***৫৮৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১৮৭।) **শ্রী বিশ্বনাথ চৌধুরী :** পরিবেশ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ১৯৮৪-৮৫ সালে আলিপুর চিড়িয়াখানা থেকে মোট কত আয় হয়েছে এবং ঐ সালে ঐ চিড়িয়াখানায় ব্যয়ের পরিমাণ কত?

**শ্রী ভবানী মুখার্জি :**

আয়—৩০,১৮,৭৭২.৭৫ টাকা (সরকারি অনুদান ১৪ লক্ষ টাকা ব্যতীত)

ব্যয়—৪৬,৮৪,৯৬৫.৯২ টাকা

**শ্রী বিশ্বনাথ চৌধুরী :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি চিড়িয়াখানার আয় বাড়ানোর জন্য এবং চিড়িয়াখানাকে আকর্ষণীয় করে তোলার জন্য সরকারের কোনও পরিকল্পনা আছে কি না?

**শ্রী ভবানী মুখার্জি :** চিড়িয়াখানার টিকিটের হার মাত্র বছর দেড়েক আগে বাড়িয়ে ১ টাকা করা হয়েছে যেটা আগে ছিল আট আনা। এই মুহূর্তে আরো বেশি বাড়ানোর কথা ভাবছি না। আর আকর্ষণীয় করার জন্য কিছু কিছু পরিকল্পনা আছে, বিদেশ থেকে জিরাফ আনা হয়েছে, আরো কিছু জন্তু আনার চেষ্টা হচ্ছে।

[1-10—1-20 P.M.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** আমরা সকলেই জানি চিড়িয়াখানায় সাধারণত সাধারণ মানুষ এবং ম্যাক্সিমাম শিশুরা যায়। চিড়িয়াখানার দর্শণীর ক্ষেত্রে দেখছি ৫০ পয়সা থেকে বাড়িয়ে ১ টাকা করা হল। আমার প্রশ্ন হল, চিড়িয়াখানা সম্প্রসারিত করবার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা এবং দর্শণী ১ টাকা যেটা করেছেন সেটা কমাবার কথা চিন্তা করছেন কি না?

**শ্রী ভবানী মুখার্জি ঃ** চিড়িয়াখানা সম্প্রসারিত করবার মতো জায়গা নেই। একটা সাবসিডিয়ারি জু করবার কথা হয়েছিল কিন্তু কোনও সিদ্ধান্ত হয়নি। দর্শণী ১ টাকা যেটা করা হয়েছে সেটা তেমন বেশি কিছু নয়, কাজেই কমানোর প্রশ্ন আসেনা। তবে আমরা দর্শণীর পরিমাণ আর বাড়াতে চাইনা। দর্শণী কমানোর জন্য কোনও রকম দাবি কোথাও থেকে আসছে না।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, চিড়িয়াখানায় যাতে বেশি করে দর্শণার্থীরা যায় তার ব্যবস্থা ওখানকার অফিসাররা করছেন কিনা—অর্থাৎ ওখানকার অফিসারদের কোনও রকম গাফিলতি এই ব্যাপারে আছে কি না?

**শ্রী ভবানী মুখার্জি ঃ** আমাদের চিড়িয়াখানার জন্য যে ম্যানেজিং কমিটি আছে তাঁরা প্রায়ই চিড়িয়াখানা দেখাশুনা করেন। মোটামুটি যে খবর আছে তাতে ওখানে কোনও রকম অব্যবস্থা আছে ওটা শুনিনি। এটাকে আকর্ষণীয় করবার জন্য বিয়ার এনক্লোজার এবং আরও কতগুলি এনক্লোজারকে ভালো করবার চেষ্টা করা হচ্ছে এবং এবছর ডেভেলপমেন্ট অ্যাক্টিভিটিস-এর জন্য টাকা মঞ্জুর করা হয়েছে।

**শ্রী সরল দেব ঃ** মন্ত্রী মহাশয় বলেছেন চিড়িয়াখানায় জায়গা না থাকার জন্য এর সম্প্রসারণ করতে পারছেন না। তাহলে ওখানে হোটেল করবার জন্য জমি দিলেন কি করে? হোটেল না করে একে আকর্ষণীয় করবার কথা চিন্তা করছেন না কেন?

**শ্রী ভবানী মুখার্জি ঃ** চিড়িয়াখানার মধ্যে কাউকে জমি দেওয়া হয়নি। চিড়িয়াখানার পাশে যে জমি ছিল সেখানে হোটেল করা হচ্ছে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** চিড়িয়াখানাকে আকর্ষণীয় করবার জন্য ১৯৮৫-৮৬ এই ফাইনানসিয়াল ইয়ারে আপনি বাইরে থেকে কি কি জীবজন্তু আনার ব্যবস্থা করেছেন জানাবেন কি?

**শ্রী ভবানী মুখার্জি ঃ** মাননীয় সদস্য যদি এই ব্যাপারে পৃথকভাবে প্রশ্ন করেন তাহলে ডিটেলস্ উত্তর দেব। মোটামুটিভাবে বলছি, ৩টি জিরাফ এসেছে যেগুলি বহুদিন থেকে আমাদের এখানে ছিল না। আজকাল বিদেশ থেকে জীবজন্তু আনা খুব সহজ নয়। আইন যেটা হয়েছে তাতে বিদেশ থেকে আনতে গেলে কেন্দ্রীয় সরকারের মারফত অন্য দেশের সঙ্গে যোগাযোগ করতে হয়। এই ব্যাপারে আবার ফরেন একচেঞ্জের প্রশ্নও আছে।

**শ্রী বঙ্কিম ত্রিবেদী ঃ** আমরা খবরের কাগজে দেখেছি একটি জিরাফ চিড়িয়াখানায় মারা

গেছে কর্তৃপক্ষের অবহেলার ফলে এবং একটা হরিণ মারা গেছে কাকের ঠোকর খেয়ে। এই খবর কি সত্যি?

**শ্রী ভবানী মুখার্জি:** একটি জিরাফ মারা গেছে এটা সত্য। মারা যাবার কারণ সম্বন্ধে তদন্ত হচ্ছে। আমি যতদূর জানি ওখানে যে জাল থাকে তাতে মাথা ঢুকিয়ে দম বন্ধ হয়ে মারা গেছে। আর হরিণ প্রায় মারা যায়। অনেক সময় মারামারি করেও মারা যায়।

### ২৪ পরগনা জেলা পুলিশের আলিপুর পুলকারের গাড়ি মেরামত

*৫৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪৪২।) **শ্রী সুব্রত মুখোপাধ্যায়:** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৩-৮৪, ১৯৮৪-৮৫ এবং ১৯৮৫-৮৬ আর্থিক বছরে ২৪-পরগনার জেলা-পুলিশের আলিপুর পুলকারের গাড়িগুলি মেরামতের জন্য মোট কত টাকা ব্যয় করা হয়েছে; এবং

(খ) কোন কোন গ্যারেজে উক্ত গাড়িগুলি মেরামত করা হয়?

**শ্রী জ্যোতি বসু:**

(ক) ১৯৮৩-৮৪তে—

১১,৪৩,৩৯৮ টাকা ২৭ পয়সা (এগারো লক্ষ তেতাল্লিশ হাজার তিন শত আটানব্বই টাকা সাতাশ পয়সা)

১৯৮৪-৮৫তে—

১২,০৭,৮৭৮ টাকা ১৫ পয়সা (বারো লক্ষ সাত হাজার আট শত আটাত্তর টাকা পনের পয়সা)।

১৯৮৫-৮৬তে—

১০,৩১,০৩৪ টাকা ১৩ পয়সা (দশ লক্ষ একত্রিশ হাজার চৌত্রিশ টাকা তেরো পয়সা)

(খ) ২৭ (সাতাশ)টি গ্যারেজে গাড়িগুলি মেরামত করা হয়। গ্যারেজের তালিকা উত্তরপত্রে সংযোজিত করা হ'ল।

### Statement referred to in reply to clause (Kha) of starred question No. 587

(১) মেসার্স শেফালি মোটর, ১৩২/বি.এস.পি মুখার্জি রোড, কলিকাতা-২৬।

(২) মেসার্স জয়গুরু অটোমোবাইল ইঞ্জিনিয়ারিং ওয়ার্কস, ৫৪৮/১, ডায়মন্ড হারবার রোড, বেহালা, কলিকাতা-৩৪।

(৩) মেসার্স বি. কে. আটোমোবাইলস্, ১৮, শাঠক পাড়া রোড, বেহালা, কলিকাতা-৬০।

(৪) মেসার্স কালিফাট ডিজেল সেন্টার, ৪৮/৩ হালদার পাড়া রোড, ৫১, কালিটেম্পল রোড, কলিকাতা-২৬।

(৫) মেসার্স কলিকাতা আটোমোবাইল, ১৩৬/এ, আশুতোষ মুখার্জি রোড, কলিকাতা-২৫

(৬) মেসার্স ক্লাসিক আটোমোবাইলস্ ৩২ডি হালদার পাড়া রোড, কালিঘাট, কলিকাতা-২৬।

(৭) মেসার্স আনসারি ইঞ্জিনিয়ারিং, চম্পাডালি মোড়, বারাসত, ২৪-পরগনা।

(৮) মেসার্স বারাসত মোটর ইঞ্জিনিয়ারিং ওয়ার্কস, ৩৫, যশোর রো (চাম্পাডালি) বারাসত, ২৪-পরগনা।

(৯) মেসার্স মাইনিং ইকুয়িপমেন্ট, ৫/১, ফকির পাড়া রোড, খিদিরপুর, কলিকাতা-৩৪।

(১০) মেসার্স ই.আর.ই কোং, ৩ ইব্রাহিম রোড, খিদিরপুর, কলিকাতা-২৩।

(১১) মেসার্স স্পার্ক ওয়েল এন্ড কোং, ৩৪বি, ধর্মতলা স্ট্রীট, কলিকাতা-১৪।

(১২) মেসার্স কে.জি. মোটর ওয়ার্কস, কামালগাছি, নরেন্দ্রপুর, ২৪-পরগনা।

(১৩) মেসার্স মাতাঙ্গিনী অটো সার্ভিস, ৪৮, রাজা এস.সি. মল্লিক রোড, কলিকাতা-৩২।

(১৪) মেসার্স গড়িয়া অটো ইলেকট্রিক সার্ভিস কামালগাছি, নরেন্দ্রপুর ২৪ পরগনা।

(১৫) মেসার্স ফ্রেন্ডস্ মোটর ওয়ার্কস্ ১৯৪, যশোর রোজ (লেক টাউনের নিকট) কলিকাতা-৮৯।

(১৬) মেসার্স পানিহাটি অটো ইলেকট্রিক ওয়ার্কস্, বি. টি. রোড, পানিহাটি, কলিকাতা।

(১৭) মোসার্স রিজেন্ট কার সিরবার, ৪৬ মুর অ্যাভেনিউ, রিজেন্ট পার্ক কলিকাতা-৪০।

(১৮) মেসার্স গণেশ অটোমোবাইল ইঞ্জিনিয়ারিং, ৭৬, ইলিয়ট রোড, কলিকাতা-১৪।

(১৯) মেসার্স গৌতম অটোমোবাইল ইঞ্জিনিয়ারিং ওয়ার্কস, ৫১০, এস.পি.বি. ব্লক, রাজা এস. সি. মল্লিক রোড, কলিকাতা-৩২।

(২০) মেসার্স ঘোষ অটোমোবাইল, ৪১/সি, বেচু চ্যাটার্জি স্ট্রিট, কলিকাতা-৯।

(২১) মেসার্স মা কালি মোটর গ্যারেজ। বি. টি. রোড, তালপুকুর, ২৪-পরগনা।

(২২) মেসার্স হাওড়া অটোমোবাইল ইঞ্জিনিয়ার্স্, ৪১/১/১, কৈলাশ বোস লেন, হাওড়া-১

(২৩) মেসার্স সামন্ত ইঞ্জিনিয়ারিং ওয়ার্কস্, চিড়িয়াখানা জংশন, ব্যারাকপুর, ২৪-পরগনা।

(২৪) মেসার্স মথরু মোটর গ্যারেজ, ২২, ডোভার টেরেস (গরচা সেকেন্ড লেন) কলিকাতা-১৯।

(২৫) মেসার্স হুড সাপ্লাই এজেন্সি, ৩৪বি, ধর্মতলা স্ট্রিট, কলিকাতা-১৩।

(২৬) মেসার্স কলিকাতা টায়ার রিট্রেডিং ওয়ার্কস, ১১৭ হাজরা রোড, কলিকাতা-২৬।

(২৭) মেসার্স সেন অটো সার্ভিস, ১৫এ টেগর পার্ক, কলিকাতা-৪৫।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মন্ত্রী মহাশয় বললেন গত তিন বছরের ফাইন্যানসিয়াল ইয়ারে ৩৪ লক্ষ টাকা গাড়ি মেরামতের জন্য খরচ হয়েছে। প্রশ্ন হচ্ছে ঐ সময়ে কতগুলি নূতন গাড়ি কেনা হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** এটা নোটিশ না দিলে কি করে বলব।

**মিঃ স্পিকার ঃ** এইগুলি আপনারা কি করে প্রশ্ন করেন। কত গাড়ি রিপেয়ার হয়েছে কত গাড়ি গ্যারেজে কাজের জন্য দেওয়া হয়েছে কত গাড়ি কেনা হয়েছে এই প্রশ্ন করতে হলে নোটিশ দেবেন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** গত তিনটি ফাইন্যানসিয়াল ইয়ারে গাড়ি রিপেয়ারের জন্য একটা হিউজ অ্যামাউন্ট খরচ হয়েছে। এই সব গ্যারেজগুলি সরকারি, কি আধা সরকারি, কি বেসরকারি?

**শ্রী জ্যোতি বসু ঃ** এই সব গ্যারেজগুলি বেসরকারি। প্রথমে টেন্ডার দিয়ে নাম নেওয়া হয়, তারপর ঠিক করা হয় কাকে কাকে দেওয়া হবে।

**শ্রী শিশির অধিকারী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি এত টাকা খরচ করে কতগুলি গাড়ি রিপেয়ার করা হয়েছে।

**মিঃ স্পিকার ঃ** এটা নোটিশ দিতে হবে। আপনি জানতে চেয়েছেন কত গাড়ি রিপেয়ার হয়েছে, কোনও মডেলের গাড়ি—কোনও বছরের গাড়ি—এইসব নোটিশ না দিলে কি করে বলবেন।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি যে এই বেসরকারি গ্যারেজের পরিবর্তে সরকারি গ্যারেজ করার জন্য সরকার ইতিমধ্যে কোনও চিন্তা-ভাবনা করছেন কি না?

**শ্রী জ্যোতি বসু ঃ** কলকাতায় এই রকম একটি গ্যারেজ আছে ২৪ পরগনায় যে সম্বন্ধে প্রশ্ন করা হয়েছে। সেটা পুলিশের গাড়ি রিপেয়ার করা হয়। তবে চেষ্টা করে দেখব এই রকম করা যায় কি না।

### বিদ্যুৎ গ্রাহকদের মিটার রিডিং-এর ব্যাপারে অভিযোগ

***৫৮৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৮৮।) **শ্রী মনোহর তিরকী ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বিদ্যুৎ গ্রাহকদের মিটার রিডিং প্রতি মাসে নিয়মিতভাবে নেওয়া হয় না, সঠিক হিসাব ছাড়াই ২/৩ মাসের অগ্রিম বিল পাঠানো হয় এরূপ কোনও অভিযোগ সরকারের নিকট এসেছে কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, ঐ বিষয়ে কী ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ**

(ক) ও (খ) এখন বিদ্যুৎ গ্রাহকদের মিটার রিডিং প্রতি মাসে নেওয়া হয় না। বর্তমানে প্রচলিত ব্যবস্থা গ্রাহকদের তিন মাসের বিদ্যুৎ ব্যবহারের ভিত্তিতে বিল তৈরি করে পাঠানো হয়। এতদসত্ত্বেও বিলের সম্বন্ধে মাঝে মাঝে অভিযোগ আসে। ঐ ব্যাপারে অভিযোগ পেলে প্রয়োজনীয় তদন্ত করে ব্যবস্থা নেওয়া হয়।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মন্ত্রী মহাশয় জানেন কি যে তিন মাসে এক সঙ্গে এবং ছয় মাসের তিন মাস তিন মাস করে বিল পাঠানো হয়। এটা মাসে মাসে দেবার ব্যবস্থা করা যায় কি না?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** মাসে মাসে মিটার রিডিং করে বিল দেবার কথা ভাবা যাচ্ছে না। তিন মাসের এক সঙ্গে নেওয়া হবে। কিংবা প্রতি মাসে একবার করে বিল দেওয়া যেতে পারে।

**শ্রী শিশির অধিকারী ঃ** মন্ত্রী মহাশয় বললেন প্রতি মাসে নেওয়া যাচ্ছে না। কিন্তু আমরা জানি পশ্চিমবাংলার বিভিন্ন জায়গায় এক মাসের বিল নেওয়া হচ্ছে এবং আবার ১/১০ মাস এক বছর বিল পাচ্ছে না—এই রকম কোনও অভিযোগ আপনি পেয়েছেন কি না?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এই রকম অভিযোগ পাওয়া গেছে এবং তার জন্য তদন্তও করা হয়েছে এবং কিছু কিছু জায়গায় ব্যবস্থাও নেওয়া হয়েছে।

**শ্রী সরল দেব ঃ** বারাসাত এলাকায় ১৯৭১-৭২ সালের কারেন্টের পেমেন্ট হয়ে গেছে, কিন্তু তা সত্ত্বেও এখন আবার বলছে ১৯৭১-৭২ সালের বিল পেমেন্ট করতে হবে। গ্রাহকরা জমির দলিল রাখতে পারে, কিন্তু পুরানো রিসিপ্ট রাখা সম্ভব নয় এবং এটা মেন্টেন করাও কারো পক্ষে সম্ভব নয়। এখন আবার পেমেন্ট দেবার প্রশ্ন উঠছে কেন এবং দেবেই বা কেন, এটা আপনি তদন্ত করে দেখবেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** অভিযোগ দেবেন, আমি তদন্ত করব।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** বিদ্যুৎ গ্রাহকদের একসঙ্গে ৩/৪ মাসের বিল এলে আবার কোনো কোনো ক্ষেত্রে ৫/৬ মাসের বিল এসে গেলে সাধারণ মধ্যবিত্ত মানুষের পক্ষে সেই বিল পেমেন্ট করা মুশকিল হয়ে যায়। এটা কি আপনি একটু দেখবেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এই রকম ক্ষেত্রে ইনস্টলমেন্টে নেওয়া হয় এবং সর্বোচ্চ ৬টি ইনস্টলমেন্টে দেবার ব্যবস্থা আছে।

**শ্রী অশোক ঘোষ ঃ** আপনি ইনস্টলমেন্টের কথা একটু আগে বললেন। এই রকম কিছু বিল আসার পরে আমি ব্যক্তিগতভাবে গিয়েছিলাম, আপনি রিসেন্টলি সারকুলার দিয়েছেন কিনা জানি না। তবে তারা বলেছে ইনস্টলমেন্ট পেমেন্টের ব্যাপারে সারকুলার আছে, সেটা বন্ধ হয়ে গেছে তাতে ওদের খুব অসুবিধা হচ্ছে। যদি তাই হয়ে থাকে তাহলে আপনি এটা পুনর্বিবেচনা করবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** যদি কোনও অফিসার এই রকম বলে থাকেন তাহলে আমাকে লিখিত দেবেন আমি তদন্ত করব। ইনস্টলমেন্টে দেবার অধিকার আছে।

**শ্রী গুনধর চৌধুরী ঃ** সাধারণ মানুষের কাছ থেকে অভিযোগ পাওয়া যায় যে, নিয়মিত মিটার রিডিং নেওয়া হয় না। আপনি আপনার ডিপার্টমেন্ট থেকে নিয়মিত মিটার রিডিং নেবার ব্যবস্থা করার কথা চিন্তা করছেন কিনা, জানাবেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এই ব্যাপারে আমি বলতে চাই যে, আমাদের মাননীয় সদস্যরা বিভিন্ন কমিটির সদস্য এবং তাদের এটা দেখার কথা কারণ, প্রতিটি গ্রুপ সাপ্লাই-এর সাথে মাননীয় সদস্যরা যুক্ত আছেন। সেই কমিটির সভায় যদি তারা এটা আলোচনা করেন এবং সেখান থেকে যদি কোনও প্রস্তাব গ্রহণ করেন তাহলে সেই সম্পর্কে ব্যবস্থা নেওয়া সহজ হয়। আমি অনেক সময় দেখি মাননীয় সদস্যরা উপস্থিত থাকতে পারেন না। সেই জন্য আমি অনুরোধ করব আপনারা সেই কমিটির সভায় উপস্থিত থেকে যদি এইগুলি একটু দেখেন তাহলে ভালো হবে।

**শ্রী বঙ্কিম ত্রিবেদী ঃ** আমিও কমিটির সদস্য। কিন্তু উনি জানেন কিনা জানি না, অন্তত আমার জেলায় গত ১ বছরের ভিতর দুবার-এর বেশি এই কমিটির মিটিং ডাকা হয়নি। আপনি যে দুবার গিয়েছিলেন সেই সময় মিটিং হয়েছে, তারপর আমি আর কোনও মিটিং-এর নোটিশ পাইনি। এই ব্যাপারটা আপনি দয়া করে দেখবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** জেলাস্তরে একটি কমিটি আছে। প্রতিটি গ্রুপ সাপ্লাই-এ কমিটি আছে। ২ বার তো হবার কথা নয়, দু মাসে একবার হবার কথা এটা আমি খবর নেব।

**শ্রী হাজারি বিশ্বাস ঃ** বহরমপুর শহরে এই রিডিং নেবার ব্যাপারে মানুষের মধ্যে প্রশ্ন আছে। সেখানে ঠিকমতো রিডিং নেওয়া হচ্ছে না। বিগত দিনে যখন এটা প্রাইভেট কনসার্ন ছিল তখন মানুষ ইলেকট্রিক বিল দিয়ে দিয়েছে। কিন্তু তা সত্ত্বেও আবার বিল আসায় মানুষের মনে বিক্ষোভ দেখা দিয়েছে, আপনি এটা তদন্ত করছেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এটা তদন্ত করেছি। অনেক টাকা বাকি ছিল প্রাইভেট কোম্পানি যখন ছিল। সেখানে গ্রুপ সাপ্লাই লেভেল কমিটি আছে। আপনি যে প্রস্তাব দিলেন সম্ভবত যতদুর মনে হয় ১৫টি ইনস্টলমেন্টে নিতে হবে সেই প্রস্তাবই গ্রহণ করা হয়েছে এবং সেই ভাবেই এখন বাকি টাকা নেওয়া হচ্ছে।

### বাঁকুড়া হোলসেল কনজিউমার কো-অপারেটিভ সোসাইটি

***৫৮৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৬০।) **শ্রী অনুপচন্দ্র চন্দ্র ও শ্রীকাশীনাথ মিশ্র ঃ** সমবায় বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বাঁকুড়া হোলসেল কনজিউমার কো-অপারেটিভ সোসাইটির বেশিরভাগ শাখা বন্ধ হয়ে গিয়েছে।

(খ) সত্য হলে, এর কারণ কি ;

(গ) উক্ত সোসাইটির স্থায়ী সম্পত্তির কোনও তালিকা সরকারের নিকট পেশ করা হয়েছে কি না;

(ঘ) ঐ সোসাইটিকে লিকুইডিসার দেবার প্রস্তাব রাজ্য সরকার গ্রহণ করেছেন কি না ;

(ঙ) গত ১৯৮৪-৮৫ ও ১৯৮৫-৮৬ সালের আর্থিক বছরে কতজন কর্মচারীকে বরখাস্ত করা হয়েছে এবং

(চ) উক্ত সংস্থায় কর্মচারিদের চাকুরির নিরাপত্তার ব্যাপারে কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শ্রী নীহারকুমার বোস ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) না।

(ঘ) না।

(ঙ) ঐ সময়ে কাহাকেও বরখাস্ত করা হয় নাই।

(চ) প্রশ্ন ওঠে না।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই হোলসেল কনজিউমার কো-অপারেটিভটি যে বন্ধের মুখে সেটা তিনি বা তাঁর দপ্তর জানেন কি না?

**শ্রী নীহারকুমার বোস ঃ** এর আর্থিক অবস্থা ভালো নয় ঠিকই তবে একে পুনর্বাসন পরিকল্পনায় গ্রহণ করা হয়েছে এবং সেইভাবে এর পুনর্গঠন করা হচ্ছে।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই পুনর্গঠন মানে কি—আর্থিক সাহায্য দিয়ে পুনর্গঠন, না, এর কমিটি পুনর্গঠন?

**শ্রী নীহারকুমার বোস ঃ** পুনর্গঠন মানে আর্থিক সাহায্য দিয়ে পুনর্গঠন।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই হোলসেল কনজিউমার কো-অপারেটিভটি কোনও ব্যক্তি বিশেষ বা প্রতিষ্ঠানকে বিশেষ অনুগ্রহ দেখাতে গিয়ে অনেক লোকসান করেছে এটা খতিয়ে দেখার জন্য কোনও স্পেশ্যাল অডিটের ব্যবস্থা করবেন কি না?

**শ্রী নীহারকুমার বোস ঃ** প্রতি বছরই অডিট হয়।

**শ্রী গুনধর চৌধুরী ঃ** এর পূর্বতন একজিকিউটিভ অফিসার যিনি ছিলেন বা এর পরিচালন মন্ডলিতে যারা ছিলেন তারা বাঁকুড়ার এই হোলসেল কনজিউমার কো-অপারেটিভ সোসাইটিতে এমন জায়গায় নিয়ে গিয়েছিলেন যে তার জন্য এর অনেক লোকসান হয়েছে এবং এটি অধঃপতনে গিয়েছে। বর্তমানে এখানে পরিচালকমন্ডলিতে যারা এসেছেন তারা

আসার পর এর অবস্থার কোন পরিবর্তন হয়েছে কি না মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী নীহারকুমার বোস :** অবস্থার অনেক পরিবর্তন হয়েছে—এটা ভালোর দিকে।

**গঙ্গার জল দূষনমুক্তকরনের কর্মসূচী**

*৫৯০। (অনুমোদিত প্রশ্ন নং *২৯৩।) **শ্রী অমলেন্দ্র রায় :** পরিবেশ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গঙ্গার জল দূষণমুক্ত করার জন্য নির্দিষ্ট কর্মসূচী প্রস্তুত করা হয়েছে কি ; এবং

(খ) উত্তর হ্যাঁ হলে, কোনও্ নির্দিষ্ট স্থানে ঐ কর্মসূচী রূপায়িত করার প্রস্তাব গ্রহণ করা হয়েছে?

**শ্রী ভবানী মুখার্জি :**

(ক) হ্যাঁ।

(খ) বহরমপুর, নবদ্বীপ, কৃষ্ণনগর, কল্যাণী, নৈহাটী, বাঁশবেড়িয়া, হুগলি-চুঁচুড়া, চন্দননগর, শ্রীরামপুর, ভাটপাড়া, টিটাগড়, বরানগর, কামারহাটী, পানিহাটী, ব্যারাকপুর, কলিকাতা পৌর এলাকা, হাওড়া, বালি, উলুবেড়িয়া হলদিয়া কাঁচড়াপাড়া, হালিশহর, গারুলিয়া, খড়দহ, বজবজ, রানাঘাট, ভদ্রেশ্বর, চাঁপদানী, বৈদ্যবাটী, রিষড়া, কোতরঙ, কোন্নগর ও উত্তরপাড়া অঞ্চলে ঐ কর্মসূচী রূপায়িত করার প্রস্তাব আছে।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, যেসব জায়গায় এই কর্মসূচী নেওয়া হবে বললেন সেখানে এই কর্মসূচী রূপায়ণ করবার জন্য মোট কত টাকা বরাদ্দ ধরা হয়েছে এবং এই টাকা এ' সমস্ত জায়গায় কি ভাবে বন্টন করা হয়েছে?

**শ্রী ভবানী মুখার্জি :** মোটামুটিটা আমি বলতে পারি, ডিটেলসে বলতে গেলে কয়েক ঘণ্টা সময় লাগবে। মোটামুটি প্রায় ১৩ কোটি টাকার মতন প্রিলিমিনারি যে ফিজিবিলিটি রির্পোট আছে তাতে সেইভাবে টোটালটা দাঁড়াচ্ছে।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, গঙ্গার দূষণমুক্ত করার কাজটা কি ভাবে করা হবে? অর্থাৎ আমি জানতে চাই যে সোর্সে যেখান থেকে দূষণ হয় সেই জায়গায় প্রবলেমটা কি ভাবে ট্যাকেল করা হবে? উদাহরণস্বরূপ বলা যায় যতগুলি শহর গঙ্গার ধারে আছে সেই সমস্ত শহরের মিউনিসিপ্যালিটির ড্রেনের জল সমস্ত গঙ্গায় পড়ে। মিউনির্সিপ্যালিটির এই ড্রেনগুলির সমস্যা কি ভাবে সমাধান করা হবে, সে রকম কোনও পরিকল্পনা আছে কি? দ্বিতীয়ত, কারখানাগুলির যে সমস্ত দূষিত জল গঙ্গায় এসে পড়ে সেগুলি কি ভাবে ট্যাকেল করা হবে মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী ভবানী মুখার্জি :** গঙ্গা অ্যাকশন প্ল্যানের মূল কথাই হচ্ছে যে পৌর এলাকা থেকে যে সমস্ত দূষিত জল গঙ্গায় পড়ছে সেটা পড়তে না দেওয়া। অর্থাৎ সমস্ত পরিকল্পনাটা যা হচ্ছে সেটা হচ্ছে যেখানে নর্দমা থেকে জল পড়ছে সেই জলটা আটকানো এবং সেই জলটা পাম্প করে অন্য দিকে নিয়ে গিয়ে তার পলিউশন কমিয়ে তা অন্য কাজে ব্যবহার

করা—ফিশারি বা এগ্রিকালচারে ব্যবহার করা এবং শেষের জলটা আবার গঙ্গায় নিক্ষেপ করা—এটাই হচ্ছে মূল কথা। সেইজন্য যেখানে যে অবস্থা রয়েছে সেই অবস্থাটা বিচার করে—কোথাও পাম্প বসিয়ে কোথাও অন্য ভাবে করা হবে। সেখানে গঙ্গার ধারে সমস্ত ড্রেনগুলিকে কানেক্ট করে আলাদা একটা লাইন করে জলটা ডাইভার্ট করার ব্যবস্থা করা, তা ছাড়া স্যুয়ারেজের যেখানে স্কীম হয়েছে, কিছু পাইপলাইন তলায় করা আছে সেখানে তার সঙ্গে কানেক্ট করে ড্রেন বন্ধ করে সেই জলকে থ্রু দোস স্যুয়ারেজ লাইনস অন্য জায়গায় ডাইভার্ট করা ইত্যাদি কর্মসূচী আছে।

[1-30—1-40 P.M.]

এইভাবে বিভিন্ন জায়গায় এই সব কর্মসূচী আছে। তাছাড়া এক্সজিস্টিং যে সমস্ত পায়খানা আছে সেগুলি কস্ট স্যানিটেশন স্কীমের ভিতর দিয়ে কনভার্ট করে সার্ভিস ল্যাট্রিন থেকে এ' প্রোর ফ্লাস ল্যাট্রিন করে, তারপরে খাটাল যেগুলি আছে সেগুলিও একটা জায়গায় নিয়ে গিয়ে দূষণটাকে বন্ধ করার সমস্ত রকম স্কীম এর মধ্যে আছে।

**শ্রী সাধন পান্ডেঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে কলকাতা পৌরসভা অঞ্চলে এই স্কীম চালু হয়েছে। আমার কথা হচ্ছে, কলকাতা পৌর অঞ্চলে যে খাল আছে অর্থাৎ গ্যালিফ স্ট্রিট এবং মানিকতলায় যে খাল আছে, সেই খালের সঙ্গে গঙ্গার যোগসূত্র আছে। আপনি কি দয়া করে বলবেন, এই খালের উন্নয়নের ব্যাপারে গঙ্গা প্রোজেক্টের মধ্যে এই খালটাকে ঢোকানো হবে কি না? কেন না, এখানকার দূষিত জল গঙ্গায় গিয়ে পড়বে। ড্রেনেজ সিস্টেমে অন্য জায়গায় নিয়ে যাবার কোনও স্কীম নেই। কলকাতা শহরের যে সব জল এই খালে গিয়ে পড়ছে, সেই জল আবার গঙ্গায় যাচ্ছে। কাজেই এই খালটি কি আপনি এই স্কীমের মধ্যে অন্তর্ভুক্ত করেছেন?

**শ্রী ভবানী মুখার্জিঃ** এর আগেও অমলবাবু প্রশ্ন করেছিলেন। এখন এই খাল দূষিত হচ্ছে কেন? এই খালগুলির পাশে হয়ত কতকগুলি কারখানা আছে—যেমন ধরুন, টালিনালা যেটাকে বলে, সেই খালেতে কতকগুলি কারখানার ইন্ডাসট্রিয়াল পলিউশন হচ্ছে। সেই কারখানাগুলির পলিউশন বন্ধ করতে হবে। আর এখানে যে সমস্ত ডোমেসটিক পলিউশন আছে সেগুলিও দেখতে হবে। তারপরে এ' জেলখানা থেকে যেগুলির কানেকশন আছে সেগুলি দূষণ বন্ধ করতে হবে। সে জন্য যে খালগুলিতে দূষণ হচ্ছে সেটার সোর্স বন্ধ করার জন্য স্কীম করা হচ্ছে। ডাইরেক্টলি যেগুলি গঙ্গায় এসে পড়ছে সেগুলি যে যে সেক্টর থেকে আসছে সেগুলি কমানো এবং তাছাড়া স্পেশ্যালি সেই খালের জন্য কোনও ট্রিটমেন্ট প্ল্যান্ট করা যায় কিনা সব কিছু ইনভেস্টিগেশন করে করা হচ্ছে।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্যঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, গঙ্গার দূষণ মুক্ত করার যে পরিকল্পনা কেন্দ্রীয় সরকার কর্তৃক নেওয়া হয়েছে, আমাদের সেন্ট্রাল গভর্নমেন্টের যে গঙ্গা দূষণ কমিটি আছে, তারা কি নিজেরাই এই কাজগুলি করবেন, না অন্য কোনও এজেন্সি—যেমন স্টেট গভর্নমেন্ট, মিউনিসিপ্যালিটি বা অন্য কোনও এজেন্সির মাধ্যমে করার ব্যবস্থা হচ্ছে, সেটা জানাবেন কি?

**শ্রী ভবানী মুখার্জিঃ** আমাদের এই গঙ্গা দূষণ কাজের ব্যাপারে সি. এম. ডি. এ

এলাকার যে সমস্ত স্কীম আছে সেটা সি. এম. ডি. এ করছে। তারপরে টালিনালা প্রভৃতি কতকগুলি খাল আছে যেগুলি ইরিগেশন ডিপার্টমেন্টের সেগুলি ইরিগেশন ডিপার্টমেন্ট করছে। আর অন্যান্য এলাকায় অর্থাৎ সি. এম. ডি. এ'র বাইরে যে সব মিউনিসিপ্যালিটি পড়ছে সেটার জন্য প্রজেক্ট তৈরি করছে পাবলিক হেল্‌থ ইঞ্জিনিয়ারিং ডিপার্টমেন্ট। টাকা বরাদ্দ হলে যারা প্রোজেক্টগুলি তৈরি করছে তারাই এক্‌সজিকিউশন করবে।

**শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি দয়া করে জানাবেন যে গঙ্গার ধারে যে সমস্ত কারখানাগুলি আছে, যাদের দূষিত জলগুলি ডাইরেক্ট গঙ্গায় গিয়ে পড়ছে, সেইসমস্ত কারখানাগুলি যারা দূষিত জল গঙ্গায় ফেলছে তাদের সম্পর্কে কি ব্যবস্থা নেওয়া হবে?

**শ্রী ভবানী মুখার্জি ঃ** তাদের সম্পর্কে বর্তমান ওয়াটার পলিউশন কন্ট্রোল অ্যাক্ট যেটা আছে তার ভিত্তিতে সেই সব কারখানাতে নোটিশ দেওয়া হচ্ছে। তাদের বাধ্য করা হচ্ছে যে ট্রিটমেন্ট প্ল্যান্ট তাদের তৈরি করতে হবে এবং পলিউশন কমাতে হবে। এই সমস্ত প্রোগ্রাম তো অলরেডি এই গঙ্গা অ্যাকশন প্ল্যান হওয়ার আগেই ছিল। সেটাকে চালু করতে হবে ইন্ডাস্ট্রিয়াল সেক্টরে। আর ডোমেসটিক সেক্টরে যেটা মিউনিসিপ্যালিটি করছে তার জন্য গঙ্গা অ্যাকশন প্ল্যানে আমরা যে কর্মসূচীর কথা বলেছি সেটা করা হচ্ছে।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে গঙ্গার জল যাতে দূষণ মুক্ত করা যায় তার জন্য সিদ্ধান্ত নিয়েছেন। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন যে অনেক অ্যাকসিডেন্ট কেসে বা রেল থেকে পড়ে গিয়ে যারা মারা যায় তাদের মর্গে নিয়ে যাবার পরে পোস্ট মর্টেম করা হয়। তারপরে সেই মৃত দেহগুলি গঙ্গার জলে ফেলা হয়। সেইগুলি যাতে গঙ্গায় না ফেলা হয় সেই ব্যবস্থা করবেন কি?

**শ্রী ভবানী মুখার্জি ঃ** মাননীয় সদস্য প্রশ্নটা বুঝতে পারেননি। গঙ্গায় আমাদের কিছু ফেলে, মিউনিসিপ্যালিটিও ফেলে, সেইগুলো বন্ধ করতে হবে।

**মিঃ স্পিকার ঃ** এই রকম ভাবে প্রশ্ন হয়না, আপনি তো ইনফর্মেশন সাপ্লাই করছেন।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, গঙ্গার দুধারে যে সমস্ত ঘাটগুলো আছে স্কীমের মধ্যে ইনক্লুড করা হয়েছে কি এবং যে কাজগুলো হচ্ছে, এইগুলো কোনও এজেন্সি করছে?

**শ্রী ভবানী মুখার্জি ঃ** যে এজেন্সি প্রোজেক্ট করেছে, তারাই সেটা একজিকিউট করবে। আর ঘাট বলতে যদি শ্মশান ঘাট মিন করে থাকেন তাহলে আমি বলব, এইগুলো স্কীমের মধ্যে আছে।

## Incident of clash at Khemrajpur in Raninagar P.S.

***591.** (Admitted question No. *532.) **Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) whether the Government have received the report regarding the clash which took place recently at Khemrajpur village in Raninagar

police-station area of Murshidabad district;

(b) the number of persons killed and/or injured in the clash;

(c) the political identity, if any, of the persons killed; and

(d) the cause(s) which led to the clash?

**Shri Jyoti Basu :**

(a) Yes.

(b) Killed-Four (4) persons. Injured Nil.

(c) One of the deceased was reportedly a supporter of C.P.I.(M) and three others were reportedly supporters of Forward Bloc.

(d) Strained relations between two families.

**Shri Gyan Singh Sohanpal :** Will the Hon'ble Minister be pleased to state whether the police had any prior knowledge about the strained relations between the two families? If so, when did it come to their notice and what preventive steps they had taken in this regard?

**Shri Jyoti Basu :** About the strained relations police had some reports but about this incident police were not aware constantly attacks and counter attacks.

**Shri Gyan Singh Sohanpal :** Will the Hon'ble Minister be pleased to state whether it is a fact that three Forward Bloc member killed in the clash were previously members of C.P.I.(M)?

**Shri Jyoti Basu :** No. I have no idea.

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি সি. পি. এম. থেকে যিনি ফরওয়ার্ড ব্লকে জয়েন করলেন এই ঘটনার আগে, তার বাড়ির আশেপাশের বাড়ি পুড়িয়ে দেওয়া হয়েছিল কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** এই রকম কোনও খবর নেই।

**Mr. Speaker :** You have put some information in that way.

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি আগেই বলেছি সি. পি. এম. থেকে ওখানে কতজন গেছে বা অন্যরা কতজন গেছে, এই সব আমার জানা নেই।

**কুদি ক্যানেলের উপরস্থ ব্রিজ মেরামত**

*৫৯২। (অনুমোদিত প্রশ্ন নং *৬৬৮।) **শ্রী প্রবোধচন্দ্র সিনহা ঃ** পূর্ত ও আবাসন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এগরা মোহনপুর রাস্তায় কুদি ক্যানেলের উপর ব্রিজটি কোন সালে ক্ষতিগ্রস্ত হয়েছে;

(খ) এই ব্রিজটি মেরামত/পুনর্নির্মাণের জন্য কি ব্যবস্থা নেওয়া হয়েছে ; এবং

(গ) উক্ত কাজে মোট কত টাকা খরচ হবে ; এবং

(ঘ) কবে নাগাদ একাজ শুরু হবে বলে আশা করা যায়?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) উক্ত ব্রিজটি ১৯৮৪ সালের নভেম্বর মাসে ক্ষতিগ্রস্ত হয়।

(খ) ব্রিজটি পুনঃনির্মাণের নক্‌সা তৈরি করা হয়েছে।

(গ) আনুমানিক ২,৬৫,০০০ টাকা খরচ হবে।

(ঘ) ইতিমধ্যেই কাজ শুরু হয়েছে।

**শ্রী শিশির অধিকারী ঃ** মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে বলবেন কি, এটা পশ্চিমবাংলার মেদিনীপুর জেলার উড়িষ্যার সঙ্গে যুক্ত করার একমাত্র যোগাযোগের রাস্তা। এই ব্রিজটা কবে নাগাদ শেষ করবেন, এই রকম নির্দিষ্ট কিছু আছে কি না?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** কবে শেষ হবে বলতে পারছি না। তবে এটুকু বলতে পারি, কাজ যখন শুরু হয়েছে তখন যত তাড়াতাড়ি সম্ভব সেটা আমরা শেষ করার চেষ্টা করব।

**পশ্চিম দিনাজপুর জেলার বিভিন্ন মৌজায় বৈদ্যুতীকরণ**

*৫৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৬০।) **শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিম দিনাজপুর জেলার কুশমান্ডি থানার দেওখন্ডা, কড়চা, সিন্দুরমুছি, দেহাবন্দ, ডহরল, পশ্চিম মোল্লাপাড়া, দেউল, মানিকোর প্রভৃতি মৌজাগুলিতে গ্রামীণ বৈদ্যুতিকরণ প্রকল্পে বিদ্যুতের তার ও খুঁটি পোঁতার কাজ সম্পূর্ণ হয়েছে ; এবং

(খ) সত্য হলে, ঐ মৌজাগুলিতে অদ্যাবধি বিদ্যুৎ সরবরাহ না করার কারণ কি?

[1-40–1-50 P.M.]

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ**

(ক) হ্যাঁ

(খ) নির্মিত বিদ্যুৎ সরঞ্জামাদি বার বার চুরি যাওয়ার ফলে বিদ্যুৎ সরবরাহ করা যাচ্ছে না।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** ওখানে তার চুরি বন্ধ করার জন্য কি কি ব্যবস্থা রাজ্য সরকারের তরফ থেকে নেওয়া হয়েছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** পশ্চিম দিনাজপুর, মুর্শিদাবাদ এবং মালদহে সব চেয়ে বেশি বিদ্যুতের তার চুরি হয়। সেই জন্য জেলা পরিষদগুলির সভাপতি এবং জেলা পরিষদগুলিকে

বলা হয়েছে ভলান্টিয়ার নিয়োগ করার জন্য, তারা যদি তা করতে পারে তাহলে হয়ত চুরি বন্ধ হবে। মাননীয় সদস্য পশ্চিম দিনাজপুর জেলার যে গ্রামগুলির কথা বলেছেন সে গ্রামগুলিতে বিদ্যুৎ পৌঁছে দেওয়া সত্ত্বেও এত বার তার চুরি হয়েছে যে, বর্তমানে গ্রামগুলিতে বিদ্যুৎ পাওয়া যাচ্ছে না।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, কত দিনের মধ্যে ঐ গ্রামগুলির বিদ্যুৎ লাইন মেরামত করে আবার বিদ্যুৎ সরবরাহ করা হবে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** ওখানে আগে জনসাধারণকে উদ্যোগ নিয়ে চুরি বন্ধ করতে হবে, তা নাহলে কিছুই বলা যাচ্ছে না।

**হোমগার্ডদের চাকুরি স্থায়ীকরণে কেন্দ্রীয় প্রতিরক্ষা মন্ত্রকের সহিত আলোচনা**

***৫৯৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৭৩১।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্বরাষ্ট্র (অসামরিক প্রতিরক্ষা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সম্প্রতি রাজ্যের হোমগার্ডদের চাকুরি স্থায়ীকরণ সম্পর্কে কেন্দ্রীয় প্রতিরক্ষা দপ্তরের (অভ্যন্তরীণ) মন্ত্রীর সঙ্গে মন্ত্রী মহোদয়ের আলেচনা হয়েছে ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, উক্ত আলোচনার ফলাফল কিরূপ?

**শ্রী রাম চ্যাটার্জি**

ক) হোমগার্ডরা চাকুরি করেন না। তাঁরা স্বেচ্ছাসেবী। প্রয়োজনে কর্তব্যকর্মের জন্য তাঁদের ডাকা হয়।

কেন্দ্রীয় রাষ্ট্রমন্ত্রীর সঙ্গে তাই এরকম কোনও কথা আমার হয়নি।

খ) প্রশ্ন ওঠে না।

তবে কোনও একজন মন্ত্রীর সঙ্গে নয় এবং একজন মন্ত্রী তো সব সময় নেই, ওখানে এক একজন এক এক সময়ে মন্ত্রী হচ্ছেন। তাঁদের সকলের সঙ্গেই আমি বার বার হোমগার্ডদের বিষয়ে কথা বলেছি। গনিখান চৌধুরীর সঙ্গে কথা হয়েছিল। একটা নিয়ম ছিল কেন্দ্রীয় সরকার রেল থেকে শুরু করে বিভিন্ন জায়গায় যখন লোক নিয়োগ করবেন তখন হোমগার্ডদের অগ্রাধিকার দেবেন। কিন্তু আমরা ইতিপূর্বে দেখেছি রেলে লোক নিয়োগ করা হল, কিন্তু হোমগার্ডদের কোনও রকম সুযোগ দেওয়া হ'ল না, অন্য সব লোকেদের অন্যভাবে নিয়ে নেওয়া হল। তারপরে বলা হয়েছিল—ইস্টার্ন কোল্ডফিল্ডে ৬০০০, না ৮০০০ হোমগার্ডকে নিয়োগ করা হবে। আমি সে বিষয়ে কথা বলবার জন্য দিল্লিতে যাতায়াত করলাম, কেন্দ্রীয় মন্ত্রীর সঙ্গে কথা বললাম, কিন্তু কোনও ফল হল না। তারপরে বলা হয়েছিল—ওদের জন্য সব রকম সুযোগ সুবিধার ব্যবস্থা করে দেওয়া হবে চিকিৎসা ইত্যাদির সুযোগ সুবিধা দেওয়া হবে, কিন্তু কিছুই হয়নি। তিনি খুব বড় মন্ত্রী, ভেবেছিলাম এবারে হয়ত কিছু হবে। তিনি তো প্রথমেই বললেন, 'এত হোমগার্ড কেন?' আমি তাঁকে বোঝাবার চেষ্টা করেছিলাম।

इतना हड़बड़ क्यों करते हैं-जल्दी क्या है?

**श्री जयन्तकुमार बिस्वास** : कृपया हाउस को इनफर्म करें कि सेन्टर मिनिस्टार, ओरुण नेहरु के साथ आपकी क्या बात हुई? उनका नतीजा क्या हुआ?

**श्री राम चाटार्जी** : उनलोगोने वहुत सारे एसुरेन्स दिए। यहाँतक कि श्री गनीखान भी एसुरेन्स दिया। लेकिन आज तक होमगार्ड के वारेमें फ्रान्ट गवर्नमेन्ट के पास कोइ खबर नहीं आई है। सेन्टर मिनिस्टर का यही हाल है।

**श्री जयन्तकुमार बिश्वास** : क्या होमगार्ड डिपार्टमेन्ट में बिहारी यु. पी. और बाहरके लोगों को भर्ती करते हैं?

**श्री राम चाटार्जि** : हमें मालूम है कि कांग्रेस के टाइममे ऐसाही होता था।

যাদের ৭টি বাড়ি আছে তারা হোমগার্ডে কাজ করতে পারবে না। যারা বিহারি আছেতাদের আমরা তাড়াতে পারি না, তারা আছে এবং বিহারি হলে আমরা নেব না এইরকম কোনও কথা নেই।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক বলবেন কি, এই যে হোমগার্ড নেওয়া হয়েছিল তারমধ্যে তারকেশ্বরের কতজন লোক আছে?

**শ্রী রাম চ্যাটার্জি ঃ** আরামবাগ বা তারকেশ্বর তো কপালে নেই। হুগলিতে যখন হোমগার্ড নেওয়া হয়—আপনি নোটিশ দেবেন—এরমধ্যে আরামবাগের কতজন লোক আছে বলে দেব।

**श्री सरल देव** : क्या यु.पी. विहार से जो लोग आ जाते हैं, जिनके पास राशन कार्ड नही है और जो सिटीजान नहीं है, उनको भी आप भर्ती लेतें हैं?

**श्री राम चाटार्जि** : ऐसा कैसे होगा?

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** কেন্দ্রীয় মন্ত্রিসভায় বেঙ্গল হোমগার্ডদের এফিসিয়েন্সি নিয়ে যে আলোচনা হয়েছিল তাতে দিল্লিতে যখন খুব গোলমাল তখন এদের সাহায্য চাওয়া হয়েছিল কি?

**শ্রী রাম চ্যাটার্জি ঃ** হোমগার্ডদের সাহায্য চায়নি। ৭৫ হাজার জলবন্দী মানুষকে এরা উদ্ধার করেছিল। আসামে কংগ্রেসিরা যখন নানারকম উৎপাত করেছিল তখন এরা গিয়েছিল। কারণ আমি মনে করি আমাদের এই মন্ত্রিসভা যেটা আছে তথা অ্যাসেম্বলি যেটা আছে এটা a bridge of friendship between one province and the other.

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি, সম্প্রতি নতুন হোমগার্ড

নিয়োগের সময় যে খন্ডযুদ্ধ হয়েছিল তাতে ডি.সি. (সাউথ) সুলতান সিং যে আহত হয়েছিল তার কারণ কি?

[1-50-2-00 P.M.]

**শ্রী রাম চ্যাটার্জি ঃ** মানুষ অভাবের জন্যই হোমগার্ডে চাকুরি নেয়। কংগ্রেস আমলে তাদের ৫ টাকা রোজে কাজ করতে হত, আমরা সেটা বাড়িয়ে ২০ টাকা যাতে হয় সে চেষ্টা করছি। যখন কিছু লোক নেওয়ার কথা হয় তখন এরা চেয়েছিল যাতে না নেওয়া হয়, কেননা এতে এদের রোজ কমে যাবার আশংকা ছিল তাই ঐ প্রতিক্রিয়ার সৃষ্টি হয়েছিল। বড় কিছুই হয়নি। তা ছাড়া কিছু হলে আমাদের ফ্রন্ট সরকারের সে ক্ষমতা আছে, ৫ মিনিটের মধ্যে তাকে ঠিক করে দেওয়ার। যারা এখন হোমগার্ডে কাজ করছে, সেসব ছেলেরা তো আমার আপনার ঘর থেকেই গেছে।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি—আপনি বললেন যে কেন্দ্রীয় মন্ত্রীর অন্যান্য যে সমস্ত যোগাযোগেও ভাল কিছু হয় নি। আমাদের বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে অন্যান্য যে সমস্ত পুলিশ বা অন্য কোনও দপ্তর—সেখানে দরকার হলে কি এদের অগ্রাধিকার দেওয়া হবে?

**শ্রী রাম চ্যাটার্জি ঃ** বামফ্রন্ট সরকারে ৫ পারসেন্ট নার্সিংয়ে নেওয়া হল, ২৫ পারসেন্ট ফায়ার ব্রিগেডে নেওয়া হয়। কেন্দ্র বলে সব কিছু দেব, কিন্তু কিছুই দেয় না।

### Increase in drug addiction in Calcutta and Darjeeling

***595.** (Admitted question No. *1443.) **Dr. Manas Bhunia :** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state that—

(a) Whether it is a fact that there is increase in the numbers of drug addicted persons in Calcutta and Darjeeling;

(b) If so, the different spots where the students of schools and colleges are being induced to this addiction; and

(c) the steps taken by the Government in this regard?

**Shri Jyoti Basu :** (a) There is no such report. (b) Does not arise. (c) The following steps have been taken–

i) Vigilance over unauthorised sale of drugs/psychotropic medicines.

ii) Rousing public awareness on the evils of drug addiction.

iii) Institution of criminal cases–(a) In Calcutta 2 cases were started during the years 1983-85 in which 2 persons were arrested. Contraband drugs were seized. (b) In Darjeeling–6 cases were started during the years 1983-85 in which 13 persons were arrested and contraband drugs were seized.

**Dr. Manas Bhunia :** Will the Hon'ble Minister-in-charge be pleased to state as to whether he has got any information regarding the report of drug addiction of students of different schools, particularlly I would like to mention here the names of La Martenia School, St. Xaviers College and Presidency College and whether he has started one cell under his department–Drug and Nercotic Controlling Cell–under the detective department of Calcutta?

**Shri Jyoti Basu :** I have no such information about that. I find that some special arrengments have been made to track these addicts.

**Dr. Manas Bhunia :** Will the Hon'ble Minister-in-charge be pleased to state that whether he has any specific of St. Joseph College of Darjeeling?

**Shri Jyoti Basu :** In Darjeeling–as I stated–six cases started during the years 1983-85 in which 13 persons were arrested and contraband drugs were seized. But do not know whether they belong to St. Joseph College or not. I have no idea of that. I will find out that.

### ল্যাম্পস্ সমবায় সমিতির পরিচালকমন্ডলীর নির্বাচন

*৫৯৬। (অনুমোদিত প্রশ্ন নং *১০৯৭।) **শ্রী রামপদ মান্ডি :** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ল্যাম্পস্ সমবায় সমিতিগুলির পরিচালকমন্ডলীর নির্বাচন তিন বছর অন্তর বা ততোধিক বৎসর অন্তর করার কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী নীহারকুমার বসু**

হ্যাঁ, ল্যাম্পস সহ যে কোনও সমবায় সমিতির পরিচালকমন্ডলীর সদস্যরা তিন বছরের জন্য নির্বাচিত হবেন এইরকম বিধি ১৯৮৩ সালের নতুন সমবায় আইনে করা হয়েছে।

**শ্রী রামপদ মান্ডি :** ঐ নতুন আইন কার্যকর করবার জন্য কতদিনের মধ্যে ব্যবস্থা নিচ্ছেন?

**শ্রী নীহারকুমার বসু :** নতুন বিধি একটি কমিটির উপর দেওয়া হয়েছিল, তাঁরা সরকারের কাছে রিপোর্ট সাবমিট করেছেন। আইনের দিক থেকে কিছু ব্যবস্থা নিতে হচ্ছে। আগামী দুই মাসের মধ্যে আইনটা চালু হবে।

**শ্রী রামপদ মান্ডি :** ঐ সমিতির যাঁরা ইউনিভার্সাল সদস্য আছেন তাঁরা নির্বাচনে অংশ গ্রহণ করে থাকেন। প্রশ্ন হল—তাঁরা পরিচালকমন্ডলিতে দাঁড়াতে পারবেন কিনা, জানাবেন কি?

**শ্রী নীহারকুমার বসু :** হ্যাঁ, ইউনিভার্সাল সদস্য করা যাবে।

**শ্রী হাজারি বিশ্বাস :** মুর্শিদাবাদ জেলায় ল্যাম্পস্ সমিতির সংখ্যা কত?

**শ্রী নীহারকুমার বসু ঃ** এটা নোটিশ দিতে হবে।

**শ্রী অনন্ত সোরেণ ঃ** আদিবাসী, যাঁরা ল্যাম্পস্ সমিতির পরিচালক মন্ডলীতে নির্বাচিত হবেন—তাঁদের মধ্যে সরকারি কর্মচারিরা চেয়ারম্যান হতে পারবেন কি না?

**শ্রী নীহারকুমার বসু ঃ** সমিতির কর্মচারিরা পারবেন, সরকারি কর্মচারী পারবেন না।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** যে সমস্ত সমবায় সমিতি তিন বছর হয়ে গেছে অথচ নির্বাচন হয়নি, স্পেশ্যালি বীরভূম জেলায়...

**শ্রী নীহারকুমার বসু ঃ** এটা ল্যাম্পস্ নিয়ে প্রশ্ন হচ্ছে, এখানে ওটা আসে না।

**হুগলি জেলা পরিষদের মাধ্যমে "লোকদীপ" প্রকল্পের কাজ**

***৫৯৭।** (অনুমোদিত প্রশ্ন নং *২২০০।) **শ্রী সোমেন্দ্রনাথ মিত্র** এবং **শ্রী আব্দুল মান্নান ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলা পরিষদের মাধ্যমে কোনও্ কোনও্ গ্রাম পঞ্চায়েত এলাকায় "লোকদীপ" প্রকল্পের কাজ শুরু করা হচ্ছে ; এবং

(খ) উক্ত প্রকল্প দ্বারা উপকৃতের সংখ্যা কত হবে (পঞ্চায়েত সমিতি ভিত্তিক)?

**শ্রী প্রবীর সেনগুপ্ত**

(ক) এযাবৎ পর্ষদ মোটামুটি যা স্থির হয়েছে, তা হল :

বাতানল, মলয়পুর, হরিণখোলা, গৌরহাটি, মান্দারণ, রঘুবাটি, মহীপালপুর, রামনগর-১, রামনগর-২, আকনা, বেলমুড়ি, ভান্ডারহাটি-২, গুড়াপ, গুড়বাড়ি, পাড়ম্বুয়া, সাহাবাজার গ্রাম পঞ্চায়েত।

(খ) মোটামুটিভাবে যা স্থির করা হয়েছে, তা হল :

| পঞ্চায়েত সমিতি | উপকৃতের সংখ্যা |
|---|---|
| আরামবাগ | ৫১৬ |
| গোঘাট ২ নং | ৯৫ |
| গোঘাট ১ নং | ৯৬ |
| বলাগড় | ১১৯ |
| খানাকুল ১ নং | ৩২৩ |
| পোলবা-দাদপুর | ১৮৯ |
| ধনেখালি | ২৮৭ |
| মোট | ১৬২৫ |

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আরামবাগে এতগুলো প্রকল্প নেওয়া হয়েছে

বলে যা বললেন, তারমধ্যে আরামবাগ ব্লকের মধ্যে চারটি গ্রাম পঞ্চায়েতকে অন্তর্ভুক্ত করা হয়েছে। আমাদের আরামবাগ পঞ্চায়েত সমিতি থেকে দেখা গেছে—যেগুলো অকংগ্রেসি গ্রাম পঞ্চায়েত সেগুলোকে সিলেক্ট করা হল। এরমধ্যে কি কোনও রাজনীতি আছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** আমি যে হিসাব এখানে দিয়েছি তাতে আরামবাগেই সব চেয়ে বেশি—৫১৬টি। গ্রাম পঞ্চায়েত যে সমস্ত প্রস্তাব করে তার ভিত্তিতেই হয়। এখানে কংগ্রেস , অকংগ্রেস বলে কিছু নেই।

**Mr. Speaker :** The Question hour is over.

## Starred Questions

(to which written answers were laid on the table)

### পুলিশ হাজতে মৃত্যুর সংখ্যা

***৫৯৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬৬০।) **শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৮২ সাল থেকে ১৯৮৫ সাল পর্যন্ত সময়ে পশ্চিমবঙ্গে পুলিশ হাজতে কতজন ব্যক্তির মৃত্যু হইয়াছে?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

১২ জনের।

### কোন্নগর রেলওয়ে কালভার্ট সংস্কার

***৫৯৯।** (অনুমোদিত প্রশ্ন নং *০৬৭৫।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হুগলি জেলার কোন্নগর রেলওয়ে কালভার্ট সংস্কারের বিষয়ে কোনও সিদ্ধান্ত হইয়াছে কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, কবে নাগাদ এই কাজে হাত দেওয়া সম্ভব হইবে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

### রাজ্য লটারি

***৬০০।** (অনুমোদিত প্রশ্ন নং *৫০৫।) **শ্রী শীশ মহম্মদ ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৫-৮৬ আর্থিক বছরে পশ্চিমবঙ্গ সরকারের উদ্যোগে কতবার লটারি হয়েছে;

(খ) ঐ লটারি থেকে এ পর্যন্ত সরকারের কত টাকা আয় হয়েছে ; এবং

(গ) যাঁরা লটারিতে জেতেন তাঁদেরকে কত দিনের মধ্যে পুরস্কার দেওয়ার নিয়ম চালু আছে?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৫-৮৬-র আর্থিক বছরে রাজ্য লটারির মোট ৫০টি সাপ্তাহিক খেলা ইতিমধ্যেই অনুষ্ঠিত হয়েছে (৫১৩ থেকে ৫৬২তম খেলা) ১৯৮৫-৮৬-র আর্থিক বছরের বাকি একটি খেলা—৫৬৩তম খেলা আগামী ২৭-৩-৮৬ তারিখে অনুষ্ঠিত হবে। এছাড়া ঐ আর্থিক বছরে ১২টি মাসিক খেলা অনুষ্ঠিত হয়েছে সুতরাং সাপ্তাহিক ও মাসিক খেলা সহ মোট খেলার সংখ্যা (৫১৯১২)।

(খ) উপরোক্ত আর্থিক বছরে পশ্চিমবঙ্গ রাজ্য লটারির ঐ লটারির টিকিট বিক্রয়লব্ধ অর্থের পরিমাণ ৫,১১,৭৪,৩৭৫ টাকা। বিক্রয় লব্ধ অর্থ থেকে পুরস্কার ও অন্যান্য অফিস খরচা বাবদ ৪,৮৮,৬৪,৪২৩ টাকা বাদ দিয়ে উদ্বৃত্তের পরিমাণ দাঁড়ায় ২৩,০৯,৯৫২ টাকা রাজ্য সরকারের দেয় বিক্রয়কর এই হিসাবে ধরা নেই।

(গ) পশ্চিমবঙ্গ রাজ্য লটারির খেলার দিন থেকে ৩০ দিনের মধ্যে দাবি পেশ করতে হয় এবং অন্যান্য প্রয়োজনীয় পরীক্ষার জন্য আরও ৩০ দিন সময় লাগে। অর্থাৎ ৬০ দিন বাদে সাধারণত পুরস্কারের টাকা দেওয়া হয়ে থাকে। কোনও দাবিতে অথবা দাবিদারের কোনও বিশেষ ত্রুটি বিচ্যুতি থাকলে স্বভাবতই এইসব ক্ষেত্রে আরও কিছু বেশি সময় লাগে।

**শ্রীরামপুরে অ্যাসিস্ট্যান্ট ডিস্ট্রিক্ট জজ ও অতিরিক্ত সেশনস জজের আদালত প্রতিষ্ঠা**

***৬০১।** (অনুমোদিত প্রশ্ন নং *২২৩৪।) **শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলায় শ্রীরামপুরে অ্যাসিস্ট্যান্ট ডিস্ট্রিক্ট জজ এবং অতিরিক্ত সেসনস জজের আদালত প্রতিষ্ঠা করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকলে, উক্ত পরিকল্পনা কবে নাগাদ বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) শ্রীরামপুরে অ্যাসিস্টেন্ট ডিস্ট্রিক্ট জজের আদালত প্রতিষ্ঠা করার প্রস্তাব বিবেচনাধীন আছে কিন্তু অতিরিক্ত সেশনস জজের আদালত প্রতিষ্ঠা করার কোনও পরিকল্পনা আপাতত নাই।

(খ) নির্দিষ্ট কোনও সময় জানানো সম্ভব নয়।

**প্রশাসনিক সংস্কার কমিটির সুপারিশ কার্যকরণ**

***৬০২।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৬৭।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** গত ২৮-৩-৮৫ তারিখের প্রশ্ন নং *২৮৩ (অনুমোদিত প্রশ্ন নং *১৮০)-এর উত্তর উল্লেখে স্বরাষ্ট্র (কর্মীবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, প্রশাসনিক সংস্কার কমিটির অবশিষ্ট সুপারিশগুলি কার্যকর করার বিষয় কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**স্বরাষ্ট্র (কর্মীবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

অবশিষ্ট সুপারিশগুলির মধ্যে অধিকাংশগুলি কতটা এবং কিরূপ কার্যকর করা যায় তজ্জন্য প্রাসঙ্গিক বিষয় সমূহ বিভিন্ন দৃষ্টিকোণ থেকে পরীক্ষা করার কাজ সম্পূর্ণ হয়েছে। যে স্বল্পসংখ্যক সুপারিশ এখনও অবশিষ্ট আছে সেগুলি কার্যকর করার ব্যাপারে প্রয়োজনীয় পরীক্ষাদি শীঘ্র শেষ হবে।

**বারো বছর দন্ডাজ্ঞাপ্রাপ্ত বন্দীদের মুক্তিদান**

***৬০৩।** (অনুমোদিত প্রশ্ন নং *২২৫২। **শ্রী প্রবোধ পুরকায়েত** ঃ বিচার বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, যাবজ্জীবন দন্ডপ্রাপ্ত বন্দীদের মধ্যে ১২ বছর দন্ড ভোগকারি বন্দীদের মুক্তি দেবার সিদ্ধান্ত বর্তমান সরকার গ্রহণ করিয়াছেন ; এবং

(খ) সত্য হইলে, ঐ সিদ্ধান্ত অনুসারে বামফ্রন্ট সরকার এ পর্যন্ত কতজন দন্ডাজ্ঞাপ্রাপ্ত বন্দীকে মুক্তি দিয়াছেন?

**বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্নই উঠে না।

**ব্যারাকপুর ট্রাংক রোড সম্প্রসারণ**

***৬০৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৮৩২।) **শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য** ঃ পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ব্যারাকপুর ট্র্যাঙ্ক রোডের ডানলপ পর্যন্ত যেভাবে পুনর্গঠন করা হচ্ছে তা ব্যারাকপুর পর্যন্ত করা হবে কি না?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

**কলিকাতায় লরি চলাচলে নিষেধাজ্ঞা**

***৬০৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৫৬।) **শ্রী লক্ষ্মীকান্ত দে** ঃ স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সকাল ৮টা থেকে রাত্রি ৮টা পর্যন্ত কলিকাতায় লরি চলাচলের বিষয়ে কোনও নিষেধাজ্ঞা জারি করা হয়েছে কিনা ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কবে থেকে তা চালু করা হবে?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ও (খ) কলিকাতার কতকগুলি বিশেষ বিশেষ রাস্তায় উক্ত সময়ে লরি চলাচলের উপর নিষেধাজ্ঞা জারি করা আছে।

**বহরমপুরে সরকার পরিচালিত সমবায়িকা বিপণি**

*৬০৬। (অনুমোদিত প্রশ্ন নং *১১১৩।) **শ্রী আতাহার রহমান ঃ** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার বহরমপুর শহরে পশ্চিমবঙ্গ সরকার পরিচালিত কোনও সমবায়িকা বিপণি আছে কি ;

(খ) থাকলে, ঐ দোকানে সরকারের কত অর্থ বিনিয়োগ করা হয়েছে ;

(গ) ১৯৮০ সাল হতে ১৯৮৬ সালের জানুয়ারি মাস পর্যন্ত সময়ে কত আয় হয়েছে; এবং

(ঘ) উক্ত সময়ে কতজন কর্মচারী নিয়োগ করা হয়েছে?

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

(ঘ) প্রশ্ন ওঠে না।

**গোঘাটের কামারপুকুর-বদনগঞ্জ রাস্তা পাকাকরণ**

*৬০৭। (অনুমোদিত প্রশ্ন নং *১১৭১।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান আর্থিক বছরে গোঘাটের কামারপুকুর-বদনগঞ্জ রাস্তাটি সম্পূর্ণ পাকা করার কোনও পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকিলে, কতদিনে ঐ কাজ শুরু হইবে বলিয়া আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**মুর্শিদাবাদ জেলায় খড়গ্রাম থানার মণিগ্রামে তাপবিদ্যুৎকেন্দ্র স্থাপন**

*৬০৮। (অনুমোদিত প্রশ্ন নং *১২০৫।) **শ্রী বা[illegible]ণ রায়, শ্রী আবুল হাসানাৎ খান ও শ্রী আতাহার রহমান ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার খড়গ্রাম থানার মণিগ্রামের কাছে তাপবিদ্যুৎকেন্দ্র স্থাপনের পরিকল্পনা বর্তমানে কি অবস্থায় আছে ; এবং

(খ) উক্ত পরিকল্পনা রূপায়ণের জন্য কত জমি অধিগ্রহণ করা হইয়াছে বা হইতেছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রাথমিক সমীক্ষা অনুযায়ী মণিগ্রাম রেলওয়ে স্টেশনের নিকট ( ৫×২১০ মেঃ ওয়াট ১ম পর্যায়ে এবং ২×৫০০ মেঃ ওঃ ২য় পর্যায়ে) তাপবিদ্যুৎ কেন্দ্র স্থাপনের সম্ভাব্য স্থান বিবেচিত হয়েছে। প্রোজেক্ট রিপোর্টটি রাজ্য বিদ্যুৎ পর্ষদ কেন্দ্রীয় বিদ্যুৎ কর্তৃপক্ষের নিকট ১৯৮৫ সালের ডিসেম্বর মাসে কারিগরি অর্থনৈতিক অনুমোদনের জন্য পাঠিয়েছে।

(খ) জমি অধিগ্রহণের কাজ এখনও শুরু হয়নি।

**উত্তর ২৪-পরগনা জেলার "বারাসাত" নামকরণ**

*৬০৯। (অনুমোদিত প্রশ্ন নং *৮৫৯।) **শ্রী সরল দেব ঃ** স্বরাষ্ট্র (কর্মীবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, উত্তর ২৪-পরগনা জেলার নাম "বারাসাত" করার কোনও প্রস্তাব রাজ্য সরকারের বিবেচনাধীন আছে কি?

**স্বরাষ্ট্র (কর্মিবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

না।

**অগভীর নলকূপে বিদ্যুতায়ন**

*৬১০। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৯৫।) **শ্রী অনিল মুখার্জি ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৭৭ সাল পর্যন্ত পশ্চিমবঙ্গে কতগুলি গ্রামে অগভীর নলকূপে বৈদ্যুতিকরণ করা হয়েছিল ; এবং

(খ) ১৯৮৫ সালে ঐ সংখ্যা কত?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নলকূপ বৈদ্যুতিকরণের বিষয়ে গ্রাম বা মৌজাভিত্তিক তথ্য রাখা হয় না। ফলে ঐ সময়ে কতগুলি গ্রামে অগভীর নলকূপ বিদ্যুতায়িত হয়েছে বলা সম্ভব নয়। তবে এ সময়ে বিদ্যুতায়িত অগভীর নলকূপের সংখ্যা ছিল ১৪০৭৭।

(খ) গ্রাম বা মৌজার সংখ্যা বলা সম্ভব নয়, তবে ডিসেম্বর ১৯৮৫ পর্যন্ত বিদ্যুতায়িত অগভীর নলকূপের সংখ্যা ৩৮৫৮৪।

**মেদিনীপুর জেলায় কামাই নদীর উপর সেতু**

*৬১১। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৮১।) **শ্রী সৈয়দ মোয়াজ্জাম হোসেন ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার ডেবরা ব্লকে লোয়াদার কাছে কামাই নদীর উপর সেতু নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কবে নাগাদ উক্ত নির্মাণকার্য শুরু হবে বলে আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**নদীয়া জেলার সুপ্রিম পেপার মিলের আবর্জনায় ভাগিরথী নদীর জল দূষণ**

***৬১২।** (অনুমোদিত প্রশ্ন নং *১৮২০।) **শ্রী সুভাষ বসু ঃ** পরিবেশ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলার চাকদহ থানার অন্তর্গত রানিনগরে সুপ্রিম পেপার মিলের দূষিত আবর্জনা মিশ্রিত জল নিষ্কাশনের ফলে ভাগিরথী নদীর জল দূষিত হয়ে পড়ছে এই মর্মে সরকারের নিকট কোনও তথ্য আছে কি ; এবং

(খ) থাকলে, এ ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আছে।

(খ) উক্ত মিল দূষণ পর্ষদের নির্দেশানুসারে দূষণ প্রতিরোধ ব্যবস্থা কার্যকর করিতে কোনও উদ্যোগ গ্রহণ না করায়, তাহাদের আদালতে অভিযুক্ত করার ব্যবস্থা হইতেছে।

**ক্যানিং-এ মহকুমা স্থাপন**

***৬১৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬২২।) **শ্রী সুভাষ নস্কর ঃ** স্বরাষ্ট্র (সাধারণ প্রশাসন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ক্যানিং-এ মহকুমা স্থাপনের জন্য জনপ্রতিনিধি এবং জনসাধারণের পক্ষ থেকে কোনও আবেদন সরকারের নিকট আসিয়াছে কি ; এবং

(খ) উত্তর 'হ্যাঁ' হইলে, এ বিষয়ে কোনও সরকারি সিদ্ধান্ত হইয়াছে কি?

**স্বরাষ্ট্র (সাধারণ প্রশাসন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) নতুন মহকুমা, থানা ও ব্লক স্থাপন সম্পর্কে একটা কমিটি গঠন করা হয়েছে। কমিটির সুপারিশ পেলে সরকার এ সম্পর্কে সিদ্ধান্ত নেবেন।

**সাঁইথিয়া শহরের ১৩২ কে ভি সাবস্টেশন**

***৬১৪।** (অনুমোদিত প্রশ্ন নং *১৮৬৮।) **শ্রী ধীরেন্দ্রনাথ সেন ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বীরভূম জেলায় বিদ্যুৎ সরবরাহের জন্য সাঁইথিয়া শহরের ১৩২ কে ভি সাবস্টেশনে ২০ এম ভি এ ট্রান্সফরমার বসানো সত্ত্বেও সম্পূর্ণ অকেজো হয়ে রয়েছে ; এবং

(খ) সত্য হইলে, উহা চালু করার জন্য কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বীরভূম জেলার বিদ্যুৎ সরবরাহের জন্য সাঁইথিয়া শহরের ১৩২ কে ভি-এ ট্রান্সফর্মার বসানো হয়। কিন্তু চালু করার পূর্বেই ট্রান্সফর্মারটিতে সামান্য ত্রুটি দেখা দেয়। উক্ত ট্রান্সফর্মারটির মেরামতির কাজ এখনও চলছে।

## বীরভূম জেলার পাথরের খনিগুলি হইতে বিক্রয় কর আদায়

***৬১৫।** (অনুমোদিত প্রশ্ন নং *২১৪১।) **শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৩-৮৪ ও ১৯৮৪-৮৫ সালে বীরভূম জেলার অন্তর্গত নলহাটী থানায় পাথরের খনিগুলি হইতে বিক্রয় কর বাবদ মোট কত টাকা আদায় হইয়াছে ; এবং

(খ) নলহাটী থানায় বিক্রয় কর আদায়ের জন্য সরকারি অফিস আছে কি না?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কোনও বিক্রয় কর আদায় হয় নাই।

(খ) নলহাটী থানার বিক্রয়কর আদায়ের অফিস সিউড়িতে আছে।

## পশ্চিম দিনাজপুরে ৩৪ নং জাতীয় সড়ক সংস্কার

***৬১৬।** (অনুমোদিত প্রশ্ন নং *২২০৭।) **শ্রী সুরেশ সিংহ ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিম দিনাজপুর জেলার ডালকোলা রেল গেট হইতে (লেভেল ক্রসিং) মল্লিকপুর মোড় পর্যন্ত ৩৪ নং জাতীয় সড়কের মেরামতি ও সংস্কারের কোনও পরিকল্পনা সরকারের আছে কি না ; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ উহা বাস্তবায়িত হইবে বলে আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আছে।

(খ) অবিলম্বে সংস্কারের কাজ শুরু হবে বলে আশা করা যায়।

**মেদিনীপুর জেলার কোরকন্দা মৌজার গভীর নলকূপে বৈদ্যুতিকরণ**

***৬১৭।** (অনুমোদিত প্রশ্ন নং *২১৫৭।) **শ্রী মহেশ্বর মুর্মু** ঃ বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার কেশিয়াড়ি ব্লকের কোরকন্দা মৌজার ডিপ্-টিউবওয়েলের বৈদ্যুতিকরণ হয়েছে কি ; ও

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'না' হইলে কারণ কি?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৩ সালের এপ্রিলে ঐ গভীর নলকূপটি বৈদ্যুতিকরণের জন্য প্রয়োজনীয় কাজ সম্পন্ন হয়েছিল। কিন্তু বিদ্যুতায়িত হওয়ার আগেই লাইনটি চুরি হয়ে যায়। প্রসঙ্গত উল্লেখ করা যায় যে প্রয়োজনীয় টেস্ট ফরম সংশ্লিষ্ট দপ্তরের কাছ থেকে এখনও পাওয়া যায় নি। ঐ গভীর নলকূপে যাহাতে শীঘ্র বিদ্যুৎ সংযোগ করা হয় তার ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**মুর্শিদাবাদ জেলার ডোমকল সার্কেল পুলিশ ইন্সপেক্টরের অফিস স্থানান্তকরণ**

***৬১৮।** (অনুমোদিত প্রশ্ন নং *২২৬১।) **শ্রীমতী ছায়া ঘোষ** ঃ স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার ডোমকল সার্কেল পুলিশ ইন্সপেক্টারের অফিস ইসলামপুরে স্থানান্তরিত করার কোনও প্রস্তাব সরকারের আছে কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কবে নাগাদ উহা কার্যকর হবে বলে আশা করা যায়?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**হেনরী লুই ডিভিয়ান ডিরোজিওর আবক্ষ মূর্তি স্থাপন**

***৬১৯।** (অনুমোদিত প্রশ্ন নং *২২২৪।) **শ্রী নিরঞ্জন মুখার্জি** ঃ পূর্ত বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আধুনিক বঙ্গের শিক্ষাগুরু হেনরী লুই ডিভিয়ান ডিরোজিওর নামে কলিকাতায় তাঁর আবক্ষ মূর্তি নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি ;

(খ) উত্তর 'হ্যাঁ' হলে, কবে সেই পরিকল্পনা কার্যকর হবে?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**মালদহ জেলার আড়াইভাঙ্গা বিধানসভা কেন্দ্রে বিদ্যুৎ সরবরাহ**

*৬২০। (অনুমোদিত প্রশ্ন নং *২২১৬।) **শ্রী হাবিব মোস্তাফা ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মালদহ জেলায় আড়াইভাঙ্গা বিধানসভা কেন্দ্র এলাকায় কোন কোন গ্রামে ৩১ এ ডিসেম্বর ১৯৮৫ পর্যন্ত বিদ্যুৎ সরবরাহ করা হইয়াছে ; এবং

(খ) ১৯৮৬-৮৭ সালে কোন কোন গ্রামে বিদ্যুৎ সরবরাহ করিবার পরিকল্পনা আছে?

**বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গ্রাম বৈদ্যুতীকরণের ব্যাপারে বিধানসভা কেন্দ্র ভিত্তিক তথ্য রাখা হয়না। ফলে বলা সম্ভব নয়।

(খ) পূর্বের উত্তর সূত্রে জানানো যায় যে এরূপ কোনও তথ্য রাখা হয় না।

**শ্রীরামপুর খেয়াঘাটে কংক্রীটের সেতু**

*৬২১। (অনুমোদিত প্রশ্ন নং *২২২৯।) **শ্রী পুলিন বেরা ঃ** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ময়না থানায় কংসাবতী নদীর উপর শ্রীরামপুর খেয়াঘাটে একটি কংক্রীটের সেতু তৈরির বিষয়টি ৭ম পঞ্চবার্ষিকী পরিকল্পনার অন্তর্ভুক্ত করা হয়েছে কি ;

(খ) উক্ত সেতুটি তৈরির কাজ কার আওতাভুক্ত—জেলা পরিকল্পনা পর্ষদ, না, রাজ্য পরিকল্পনা পর্ষদ

(গ) সেতুটি তৈরি করতে কত টাকা লাগবে ; এবং

(ঘ) কবে নাগাদ কাজ আরম্ভ হবে?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ), (গ) ও (ঘ) প্রশ্ন ওঠে না।

**মুর্শিদাবাদ জেলার রঘুনাথগঞ্জ ও জঙ্গীপুর শহরে সংযোগ রক্ষায় ভাগিরথী নদীতে সেতু**

*৬২২। (অনুমোদিত প্রশ্ন নং *২২৮৬।) **শ্রী আবুল হাসানাৎ খান ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার রঘুনাথগঞ্জ ও জঙ্গীপুর শহরের মধ্যে সংযোগ রক্ষার জন্য ভাগিরথী নদীতে সেতু নির্মাণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি ;

(খ) থাকলে, ঐ সেতু নির্মাণের জন্য কোনও অর্থ বরাদ্দ হয়েছে কি ; এবং

(গ) কবে নাগাদ এই সেতু নির্মাণের কাজ আরম্ভ হবে বলে আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রস্তাবটি প্রাথমিক পর্যালোচনার স্তরে আছে।

(খ) নদীর নাব্যতা ইত্যাদি পরীক্ষার জন্য কিছু অর্থ বরাদ্দ করা আছে।

(গ) আপাতত বলা সম্ভব নয়। কাজ শুরু করা সরকারের আর্থিক সঙ্গতির উপর নির্ভরশীল।

### সাব-অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার পদে নিয়োগ

***৬২৩।** (অনুমোদিত প্রশ্ন নং *২৩০৫।) **শ্রী হাজারি বিশ্বাস ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে গত ১৩-১-৮৫ তারিখে বহরমপুর (পশ্চিম বাংলা) শহরে পূর্ত বিভাগের অধীনে সাব-অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার (সিভিল)-এর কিছু শূন্যপদে নিয়োগের জন্য পদপ্রার্থীদের নিকট লিখিত পরীক্ষা নেওয়া হইয়াছিল ;

(খ) যদি (ক) প্রশ্নের উত্তর হ্যাঁ হয়, মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(১) ঐ পরীক্ষার ফলাফলের ভিত্তিতে কৃতকার্য প্রার্থীদের কোনও প্যানেল তৈরি হইয়াছে কিনা ;

(২) প্যানেল তৈরি হইয়া থাকিলে কতজনের প্যানেল হইয়াছে এবং উহাতে কতজন তফসিলি জাতি ও উপজাতির প্রার্থী অন্তর্ভুক্ত হইয়াছেন ;

(৩) চাকুরিতে নিয়োগের ক্ষেত্রে প্যানেলভুক্ত তফসিলি জাতি ও উপজাতির প্রার্থীদের ওয়েস্ট বেঙ্গল শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবস (রিজার্ভেশন অব ভ্যাকেন্সিজ ইন সার্ভিসেস অ্যান্ড পোস্টস) অ্যাক্ট, ১৯৭৬ অনুসারে অগ্রাধিকার দেওয়া হইতেছে কিনা; এবং

(৪) ঐ প্যানেল হইতে এ পর্যন্ত কতজন তফসিলি এবং কতজন অ-তফসিলি প্রার্থীকে (পৃথক পৃথক সংখ্যা প্রয়োজন) নিয়োগপত্র দেওয়া হইয়াছে এবং মোট শূন্যপদের সংখ্যা কত?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) হ্যাঁ।

(২) ১০৫ জনের প্যানেল হইয়াছে, তন্মধ্যে ১৩ জন তফসিলি জাতির প্রার্থী অন্তর্ভুক্ত হইয়াছে।

(৩) চাকুরিতে নিয়োগের ক্ষেত্রে ঐ প্যানেলভুক্ত তফসিলি জাতি প্রার্থীদের প্রচলিত

নিয়মানুসারে অগ্রাধিকার দেওয়া হইয়াছে।

(৪) ঐ প্যানেল হইতে ১৩ জন তফসিলি এবং ৯১ জন অ-তফসিলি প্রার্থীকে নিয়োগ পত্র দেওয়া হইয়াছে বাকি শূন্য পদের সংখ্যা ২৯।

[2-00–2-10 P.M.]

## Adjournment Motion

**Mr. Speaker :** Today I have received two notices of Adjournment Motion. The first is from Shri Kashinath Misra on the subject of outbreak of meningitis in the State and the second is from Shri Shamsuddin Ahmed on the Subject of crisis of drinking and irrigation water in the State especially in Malda district.

On the subject of first motion, the member may call the attention of the concerned Minister through Question, Calling Attention, Mention etc. On the subject of crisis of drinking water in the State, the concerned Minister made a statement in the House on 8.4.86. On the subject of crisis of irrigation water in the State, the member may call the attention, of the concerned Minister through Question, Calling Attention, Mention etc.

I, therefore, withhold my consent to both the motions. One member of the party may, however, read out the text of the motion as amended.

**Shri Shamsuddin Ahmed :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely :

The water supply crisis for irrigational purpose all over the State of West Bengal. In the district of Malda, deep tubewells. shallow tubewells, R.L.I. Schemes are not running. Consequently, due to dearth of irrigational water, the people of Malda District are in great distress. The matter is very serious. There is serious scarcity of drinking water. Immediate action is necessary.

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCES

**Mr. Speaker :** I have received nine notices of Calling Attention, namely ;

1. Construction of high level sluice gate in different districts —Shri Gorhari Adak
2. Alleged unnatural death of one Shrimati Manjulika Sinha at Gar- —Shri Nirode Roy Chowdhury

para village on 17.3.86

3. Closure of Ureka Chemicals at Haldia —Shri Kamakhya Charan Ghosh

4. Alleged death of 16 persons After taking country liquor at Bhawanipore and Hura —Shri Kashinath Misra

5. Reported death of nine persons after taking country liquor at Bhawnipore area in Calcutta —Shri Abdul Mannan, and —Shri Lakshman Chandra Seth

6. Postponement of High Madrasa Final Examination, 1986. —Shri Shamsuddin Ahmed

7. Alleged death of eight persons by meningitis in Calcutta —Shri Shish Mohammad

8. Alleged assault of SDO (Irrigation) at Raiganj by some SAEs of P.W. Department. —Shri Suresh Singha

9. Non-completion of re-excavation of the Keleghai River. —Dr. Manas Bhunia

I am treating the Calling Attention motions of Shri Kashinath Misra and Shri Abdul Mannan & Shri Lakshman Chandra Seth as one.

I have selected the notice of Shri Kashinath Misra, Shri Abdul Mannan and Shri Lakshman Chandra Seth on the subject of alleged death of 16 persons after taking country liquor at Bhawanipore and Hura.

The Minister-in-charge will please make a statement today, if possible or give a date.

**Shri Patit Paban Pathak :** On 22nd of April, 1986.

**Mr. Speaker :** Now I call upon the Minister-in-charge of Home (Police) Department to make a statement on the subject of alleged murder of five persons on the 11th February, 1986 in Block No. (I) under Raninagar Police station, Murshidabad. (Attention called by Shri Atahar Rahaman and Shri Birendra Narayan Ray on the 18th March, 1986.)

**Shri Jyoti Basu :** Mr. Speaker Sir, I rise to make the following statement in reply to the Calling Attention Notice given by Hon'ble Members, Sarbashree Athar Rahaman and Birendra Narayan Ray, re-

garding murder of five people in Block No. 1, P.S. Raninagar, Dist. Murshidabad on the 11th February, 1986.

On the 11th February, 1986, at about 10.00 A.M., it is reported that Golap Rahman, Omar Ali and Toyab Ali of the Forward Block with several others armed with lethal weapons attacked Sadek Ali of CPI (M) at Noyadapara and killed him. In this incident five other CPI (M) supporters were also reported to have been injured. The local police started a case over the incident. The police arrested nineteen persons including three F.I.R. named accused. The remaining five F.I.R. named accused had applied for anticipatory bail which was rejected. The police are trying to secure their arrest.

It is further reported that agitated over this incident, the villagers mostly supporters of CPI (M), retaliated and as a result Golap Rahman, Omar Ali and Toyab Ali, were killed. Over this incident, the police started a case and arrested fifteen persons including three F.I.R. named accused. The remaining nine F.I.R. named accused applied for anticipatory bail which was granted in respect of two. Seven others are still absconding, and efforts are being made by the Police to secure their arrest. During the disturbance ten houses are reported to have been burnt.

On the same day, one Lalu Sheikh and others reportedly supporters of Forward Block at Kanchanpur, P.S. Raninagar armed with deadly weapons raided the house of Salim Sarkar of CPI (M) of the same village and forcibly took away his SBBL gun. Several others including Salim Sarkar chased the miscreants and intercepted them when Lalu Sheikh and his followers are alleged to have fired at Salim Sarkar, causing his death on the spot. A case was started by the local Police and twelve persons including seven F.I.R. named accused were arrested and the gun has been recovered.

Investigation in all the cases is under progress.

**Mr. Speaker :** It will be circulated.

## LAYING OF REPORT

**The Twenty-third Annual Report of the Durgapur Projects Limited for the year 1983-84.**

**Shri Nirmal Kumar Bose :** Sir, I beg to lay the Twenty-third Annual Report of the Durgapur Project Limited for the year 1983-84.

## Zero Hour Mention

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃ ্ আকর্ষণ করে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এখানে উল্লেখ করছি। আজ সকালে বেলেঘাটার ট্যাংরা এলাকায় আমাদের একজন স্থানীয় কর্মী মহম্মদ মুসলিম' এর বাড়িতে সমাজবিরোধীরা চড়াও হয়ে আক্রমণ করেছে। তাঁকে মারাত্মক ভাবে ছুরিকাঘাত করেছে। সে এখন দারুণ ভাবে আহত হয়ে ন্যাশনাল মেডিক্যাল কলেজ হাসপাতালে ভর্তি রয়েছে। ইতিপূর্বেও সমাজবিরোধীরা তার প্রাণ নাশের হুমকি দিয়েছিল। আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে দাবি করছি, এ বিষয়ে যাতে অবিলম্বে ভালো ভাবে তদন্ত হয় এবং দোষী ব্যক্তিরা অবিলম্বে গ্রেপ্তার হয় ও শাস্তিবিধানের ব্যবস্থা হয় তার ব্যবস্থা যেন তিনি করেন।

**শ্রী শান্তিমোহন রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। বিষয়টি হচ্ছে এই যে, হুগলি জেলার সিঙ্গুর থানাধীন সেটেলমেন্ট বিভাগে যে সমস্ত আমিনরা কাজ করেন, তাঁদের ন্যায়সঙ্গত দাবি নিয়ে তাঁদের উর্ধতন কর্তৃপক্ষের কাছে বলতে গিয়েছিলেন। তাঁরা ইল্লিগাল ট্রান্সফার এবং আরও কিছু ন্যায় সঙ্গত দাবি পূরণের জন্য অফিসারদের কাছে বলতে গিয়েছিলেন। অফিসাররা কোনও কারণ না দর্শিয়ে তিনজন কর্মীকে সাসপেন্ড করে দিয়েছেন। সেখানে উক্ত শান্তিপূর্ণ আন্দোলনে অংশ গ্রহণের জন্য যে তিনজন সাসপেন্ড হয়েছেন তাঁরা হচ্ছেন (১) প্রতুল চ্যাটার্জি, (২) সরোজকুমার দাস এবং (৩) প্রবীর রায়। এই তিনজনকে কোনও রকম কারণ না দর্শিয়ে সাসপেন্ড করা হয়েছে এই জন্য যেহেতু তাঁরা শান্তিপূর্ণভাবে ইল্লিগাল ট্রান্সফারের বিরুদ্ধে এবং আরও কিছু ন্যায় সঙ্গত সমস্যা সমাধানের দাবিতে আন্দোলনে অংশ গ্রহণ করেছিলেন।

**শ্রী গৌরচন্দ্র কুন্ডু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনি জানেন যে পশ্চিমবঙ্গে প্রায় ৩৫,০০০ লোক পাওয়ার লুম এবং প্রসেসিং শিল্পে কাজ করেন। ভারত সরকার একটা সার্কুলার জারি করে বলে দিয়েছেন যে এই শিল্পে কোনও রকম ধুতি বা শাড়ি কাপড় উৎপাদন করা যাবে না।

[2-10–2-20 P.M.]

যারফলে পাওয়ার লুম এবং প্রসেসিং শিল্প উঠে যাবার উপক্রম হবে। এর পরিপ্রেক্ষিতে এখানকার কর্মচারিরা সম্পূর্ণভাবে বেকার হয়ে পড়বে। এখানে বিভিন্ন জেলায় যে পাওয়ার লুমগুলি ছড়িয়ে আছে তার যদি উন্নতি সাধন না করা হয় তাহলে এগুলির খুব ক্ষতি হবে। এই বিষয়ে মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব তিনি যাতে ভারত সরকারের সাথে এই বিষয়ে লেখালেখি করেন।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে শিল্পমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। অনুন্নত এলাকায় শিল্প করার প্রয়াস সরকারি তরফ থেকে এবং বিশেষ করে বেসরকারি উদ্যোগে গ্রহণ করেছেন এবং তারজন্য তারা ওয়েস্ট বেঙ্গল ফিনান্সিয়াল কর্পোরেশানের কাছে দরখাস্ত দিচ্ছেন। বিশেষত এখানে উন্নত ধরনের শিল্প

করার জন্য। সেখানে এই ওয়েস্ট বেঙ্গল ফিনান্সিয়াল কর্পোরেশন বিভিন্নভাবে যে দরখাস্ত করে ক্যাপিটাল গ্রান্টের অনুমতি পাওয়ার জন্য সেগুলি পাওয়ার ক্ষেত্রে এরা আটকে রেখেছেন। এরফলে বেসরকারি প্রতিষ্ঠান এই অনুন্নত এলাকায় শিল্প করতে পারছেন না। এইরকম ঘটনা বাঁকুড়ায় ঘটেছে। বাঁকুড়ায় দরখাস্ত করেছেন কিন্তু সেখানে ওয়েস্ট বেঙ্গল ফিনান্সিয়াল কর্পোরেশনের এই ব্যাপারে কোনও সদুত্তর পাওয়া যাচ্ছে না। তারা যাতে উদ্যোগ নেয় সেই ব্যাপারে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী জ্যোতি বসু ঃ** উনি যদি লিস্টটা দেন তাহলে আমি জানতে পারি কোনও কোনও জায়গায় পাচ্ছে না এবং আমি এর ব্যবস্থা নিতে পারি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে পশ্চিমবাংলায় বিভিন্ন ব্লকে ব্যাঙ্কের মাধ্যমে ঋণ মেলা আয়োজন করায় বহু লোক এর দ্বারা উপকৃত হবেন। কোনও কোনও ব্লকে এক কোটি থেকে ৩ কোটি টাকা ঋণ মেলায় সাধারণ মানুষকে সাহায্য দেওয়া হচ্ছে। আমার বক্তব্য হচ্ছে এই ব্যাপারে যে সম্প্রতি দেখছি বিভিন্ন ঋণমেলার যে অনুষ্ঠান সরকারি নির্দেশে বা ব্যাঙ্কের নির্দেশে বন্ধ করে দেওয়া হচ্ছে। প্রথমত মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করব যে এই ঋণ মেলাটি যাতে চালু থাকে সেই বিষয়টা আপনি দেখবেন। ঋণ মেলার ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের নির্দেশ আছে বা ব্যাঙ্কের উর্ধতন কর্তৃপক্ষের চক্রান্তে এই জিনিস দেখা যাচ্ছে যে ঋণমেলাগুলি কংগ্রেস এম. এল. এ.-দের কেন্দ্রে ঋণ মেলার আয়োজন হচ্ছে আর বামপন্থীরা বঞ্চিত হচ্ছে সেইজন্য অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয় এটি এবং মাননীয় মন্ত্রীকে এই ব্যাপারে আবেদন করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী এবং পুলিশমন্ত্রী উপস্থিত আছেন। আমি আপনার মাধ্যমে তার দৃষ্টি আকর্ষণ করছি। একটি জমিকে বর্গা করার জন্য আরামবাগের শালেপুর ২নং গ্রাম পঞ্চায়েতের অধীনে একটি মামলা চলছিল। তার এনকোয়ারি পর্যন্ত হয়ে গেছিল। একজন বর্গা চাষী নাম অশোক বেরা সেখানে সাক্ষী দিয়েছিল। পরবর্তীকালে যেহেতু সে সাক্ষী দিয়েছিল তার উপরে আক্রমণ করা হয়। গত ৫ তারিখে আমি সেখানে যাই গিয়ে আশ্বস্ত করে আসি ওখানকার মানুষদের যে আর কোনও গন্ডগোল হবে না। কিন্তু আমি চলে আসার পরেই ৬ তারিখে তাদের উপর আবার আক্রমণ করা হয় এবং দলবদ্ধভাবে লাঠি, বল্লম এবং টাঙ্গি নিয়ে আক্রমণ করা হয়। আমি আবার ৮ তারিখে সেখানে গিয়ে এস. ডি. ও., এস. ডি. পি. ও, সি. আই. এর সঙ্গে দেখা করি এবং সেখানে পুলিশ পিকেটিংয়ের ব্যবস্থা করতে অনুরোধ করি। এস. ডি. পি. ও. আশ্বাস দিয়েছিলেন যে সব কিছু ব্যবস্থা হবে। কিন্তু তারপরে দেখা গেল আবার নিয়মিতভাবে মারধর করা হচ্ছে। তাছাড়া যেসব ১০০ জন কংগ্রেস ঘরছাড়া ছিল তারা ঘরে আসার সঙ্গে সঙ্গেই তাদের উপর আক্রমণ করা হল। আমি এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করতে চাই যে অবিলম্বে আরামবাগে শালেপুরে পুলিশ পিকেটিং এর ব্যবস্থা করুন এবং সেখানে শান্তি ফিরিয়ে আনুন।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্বরাষ্ট্রমন্ত্রী এখানে উপস্থিত আছেন আমি তার দৃষ্টি আকর্ষণ করে গত ২৩শে মার্চ সংবাদপত্রে যে জঘন্য এবং ভয়ঙ্কর সংবাদ

প্রকাশিত হয়েছে তার উল্লেখ করছি। বহরমপুর থানার রেল স্টেশনে—রেখা নামে একটি মহিলা তার সঙ্গে কোনও যাত্রী ছিল না এবং মেয়েটি নিরাশ্রয় ভাবে আশ্রয় নেয় জি. আর. পি.-র কাছে এবং সেখানে অফিসার যিনি ছিলেন—এস. এন. মজুমদার, তিনি আশ্রয় দেন এবং তাকে বাড়ি নিয়ে যান। তাকে বাড়ি নিয়ে গিয়ে রাত্রি বেলায় ভয় দেখিয়ে ধর্ষণ করে, এটা অত্যন্ত ভয়ঙ্কর ঘটনা। যারা রক্ষক তারাই অপরদিকে ভক্ষক হতে চলেছে। যে জি. আর. পি.-র অফিসারের কাছে আশ্রয় নিলে সেই অফিসারই তার উপর ধর্ষণ করে। শুধু তাই নয় বহরমপুর আদালত এস. ডি. জে. এম. কে এটা তদন্ত করার জন্য নির্দেশ দেন। এবং দেখা যায় যে মেয়েটি আদালতে সমস্ত ঘটনাটি প্রকাশ করে এবং মেয়েটি নিরাপদ আশ্রয় চান। আর একটি ভয়ঙ্কর সংবাদ বেরিয়েছে যে কংগ্রেস (ই)-র রাজ্য কমিটির একজন সদস্য যিনি বহরমপুরের ছাত্র নেতা সুব্রত সাহা ঐ অফিসারের কাছে গিয়ে বলে এ আমার আত্মীয় এবং তখন সেই মেয়েটি তাকে অস্বীকার করে এবং বলে ছেড়ে দেবেন না আমাকে ; এখন তাকে বহরমপুর সেন্ট্রাল জেলে রাখা হয়েছে।

(গোলমাল)

স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে আবেদন করছি এই ঘটনাটা অবিলম্বে তদন্ত করা হোক এবং দোষী ব্যক্তিকে শাস্তি দেওয়ার জন্য দাবি জানাচ্ছি।

**শ্রী আবদুস সাত্তার ঃ** সুব্রত সাহা ইজ নট প্রেজেন্ট হেয়ার। একজন আউট সাইডারের বিরুদ্ধে কোনও অ্যালিগেশন রাখা যায় না। সুতরাং কেন যে তার বিরুদ্ধে এটা বলা হল আমি বুঝতে পারছি না, আপনি এটা এক্সপাঞ্জ করে দিন। এই বিষয়ে আগে আপনি অনেক রুলিংই দিয়েছেন। যদি কেউ কোনও অন্যায় করে থাকে তাহলে তাকে অ্যারেস্ট করুন এবং বিচারে যে শাস্তি হওয়া উচিৎ তার ব্যবস্থা করুন। আমি শুনেছি হি হ্যাজ বিন অলরেডি সাসপেন্ডেড।

**মিঃ স্পিকার ঃ** আমি এটা দেখে তারপরে জানাব।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুতর পরিস্থিতির কথা মাননীয় মুখ্যমন্ত্রী এবং সংশ্লিষ্ট শিল্পমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, আজকের সংবাদপত্রে দেখলাম যে জুটমিল অ্যাসোসিয়েশনের সভাপতি যিনি তিনি বলেছেন যে অনেকগুলি জুটমিল বন্ধ হয়ে যাবে এবং এই বন্ধের কারণ হিসাবে তিনি বলেছেন যে জুটমিলের সাবস্টিটিউট তৈরি হচ্ছে এবং এর জন্যই জুটমিলের অবস্থা সঙ্গিন হচ্ছে। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকার তারা ঢালাও লাইসেন্স দিচ্ছে এবং যার ফলে আজকে কোথাও কেউ জুট কিনতে চাচ্ছে না। অন্যদিকে জুটমিলগুলিকে বন্ধ করে দেওয়ার জন্য শ্রমিকরা বেকার হয়ে পড়ছে এটাই কেন্দ্রীয় সরকার চেষ্টা করছেন। পশ্চিমবাংলা আগামী দিনে ভয়াবহ অবস্থার সম্মুখীন হবে। সমস্ত শিল্পে যে সমস্ত শ্রমিক সংগঠন আছে, এবং সচেতন মানুষ যারা আছেন আজকে তাদের এই কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে জেহাদ ঘোষণা করে অবিলম্বে শ্রমিক শ্রেণীর স্বার্থ রক্ষা করার ব্যবস্থা করতে হবে। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[2-20–2-30 P.M.]

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** স্যার, আপনার মাধ্যমে আমি বাণিজ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ

করছি। ১৯৭০-৭১ সালে হলদিয়াতে যে ইউরেকা কেমিক্যাল হয়েছিল সেটা ১৯৮৬ সালের মার্চ মাসে বন্ধ হয়ে গেছে। এখানে ৭২ জন কাজ করত। এখানে সরকারের ৪০% টাকা নিয়োজিত। এখানে ৩৫০ টন কার্বন তৈরি হয়। টায়ার, টিউবের জন্য এর বাজার খুব ভাল। মালিকের গাফিলতির জন্য কারখানাটি বন্ধ হয়ে গেল। শিল্পমন্ত্রীকে আবেদন করছি এই কারখানাটি খোলার ব্যবস্থা তিনি যেন করেন।

**শ্রী আবদুস সাত্তার ঃ** স্যার, আমি একটি ঘটনার দিকে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ১।১এ গরচা ফার্স্ট লেনে, গড়িয়াহাট, ননীগোপাল মুখার্জি বলে একজন টেনান্ট ছিলেন তাঁকে ২০।১০।৮৫ তারিখে হত্যা করা হয়েছে কিছু অ্যান্টি সোশ্যাল লোকের দ্বারা। ১৯৫০ সালে থেকে তিনি এখানে টেনান্ট হিসেবে বাস করছেন। সেখান থেকে উচ্ছেদ করার জন্য কিছু অ্যান্টি সোশ্যাল চেষ্টা করছে। এ বিষয়ে থানার দৃষ্টি আকর্ষণ করা হয়েছে। থানাতেও তিনি গেছেন। থানায় যাওয়া সত্ত্বেও তাঁকে সাহায্য করা তো দূরের কথা বরং চিঠি দিয়ে তাঁর ছেলেকে ডাকা হয়েছে ২৭।১২।৮৫ তারিখে যে আপনি এসে মিটমাট করুন ল্যান্ড লর্ডের সঙ্গে। তারা বলছে যে এ বিষয়ে একটা টেনান্ট সিভিল স্যুট পেন্ডিং আছে।

Civil suit, in the Munsiff Court, Alipore, Title Suit No. 523/1981 pending. তবুও তাকে বলা হচ্ছে বাড়ি ছাড়তে হবে। ২৬-১০-৮৫ তারিখের পর ২৯-১-৮৬ তারিখে ও. সি. বলছেন Please attend the residence of (****) MLA, at 9 A.M. on 30th January, 1986 for discussion over the issue between you and your landlord.

**Mr. Speaker :** Mr. Sattar, I have told you and in the past also, you are referring to a document which is tantamounting against a member. A notice should be given to the member concerned. This portion will be expunged. Have you given him a notice? No. So, it cannot be in the record. You should have given him a notice. The moment you make an allegation against any member you have to give a notice. The person who is not here how he can explain?

**Shri Abdus Sattar :** Sir, I have said that a civil suit is pending. থানার ও. সি. বললেন (****) সঙ্গে দেখা করুন গতকাল তার বাড়ি দখল করে নিয়েছে কিছু অ্যান্টি সোশ্যাল।

**Mr. Speaker :** Please give him a notice with the document.

**শ্রী আবদুস সাত্তার ঃ** তারপর হি ব্রট the matter to the notice of the south D.C. সাউথ ডি. সি-র বাড়িতে এই ভদ্রলোক দেখা করেছেন এবং তিনি বলেছেন আমি পারব না। (*****) তারপর ও. সি. বলেছেন টু মেন্টেন ল' জিনিস করতে হয়েছে, কিন্তু তারা ঢুকে বসে আছে। (গোলমাল) এ জিনিস সেখানে হচ্ছে। একটা সিভিল স্যুট থাকা সত্ত্বেও সেই টেনেন্টকে জোর করে বাড়ির বাইরে করার জন্য একটা কনস্পিরেসি চলছে।

** Note: Expanged as ordered by the Chair.

(গোলমাল)

**Mr. Speaker :** Why you are making allegation? This is to be expunged. You give them notice and then you can place the allegation.

(Shri Sachin Sen rose in his seat : Sir, I am on a personal explanation).

No. No. I have expunged. He will give you a notice then it will be discussed.

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় স্পিকার মহোদয়, এত উত্তেজনার দরকার নেই, আমি আজকেই দেখে নিচ্ছি কি হয়েছে। আর পুলিশ যদি কনটেম্পট করে থাকে, তাহলে উনি তো উকিল আছেন, উনি কোর্টে গিয়ে মুভ করুন।

## VOTING ON DEMAND FOR GRANTS

## DEMAND No. 18 & 19

### The Budget speech of Shri Jyoti Basu is taken as read

**জ্যোতি বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ১৯৮৬-৮৭ সালে ১৮ নং দাবির অধীনে মুখ্য খাত "২৫২—সচিবালয়—সাধারণ কৃত্যসমূহ" বাবদ ব্যয়নির্বাহের জন্য এবং ১৯ নং দাবির অধীনে মুখ্য খাত "২৫৩— জেলা প্রশাসন" বাবদ ব্যয়নির্বাহের জন্য যথাক্রমে ৯,৬৯,৯৪,০০০ টাকা (নয় কোটি উনসত্তর লক্ষ চুরানব্বই হাজার টাকা) এবং ১০,১১,০২,০০০ টাকা (দশ কোটি এগার লক্ষ দুই হাজার টাকা) মঞ্জুর করা হোক। 'ভোট-অন-অ্যাকাউন্ট'-এর মাধ্যমে ইতিপূর্বে মুখ্য খাত "২৫২—সচিবালয়—সাধারণ কৃত্যসমূহ" এবং মুখ্য খাত "২৫৩—জেলা প্রশাসন" বাবদ যথাক্রমে যে ২,৪২,৫০,০০০ টাকা (দুই কোটি বিয়াল্লিশ লক্ষ পঞ্চাশ হাজার টাকা) এবং ২,৫২,৭৭,০০০ টাকা (দুই কোটি বাহান্ন লক্ষ সাতাত্তর হাজার টাকা) মঞ্জুর করা হয়েছিল, উল্লিখিত অর্থাঙ্কের মধ্যে তাও ধরে নেওয়া হয়েছে।

২। "২৫২—সচিবালয়—সাধারণ কৃত্যকসমূহ" এই হিসাব খাতে যে বরাদ্দ দাবি করা হয়েছে তা স্বরাষ্ট্র (পাসপোর্ট শাখা বাদে,—স্বরাষ্ট্র (পরিবহন) শাখা এখন একটি পৃথক বিভাগ হিসাবে পরিগণিত।), অর্থ, বিচার, বিধান, স্থানীয় শাসন ও নগর উন্নয়ন, ভূমি ও ভূমিসংস্কার, পূর্ত (নির্মাণ পর্ষদ), খাদ্য ও সরবরাহ বিভাগের সচিবালয়, মুখ্যমন্ত্রীর সচিবালয় এবং এ সমস্ত বিভাগের অধীন অন্যান্য অফিস সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য আর, "২৫৩—জেলা প্রশাসন" এই হিসাব খাতে যে বরাদ্দ দাবি করা হয়েছে তা তিনজন বিভাগীয় কমিশনারের অফিসে কার্যরত কর্মচারিবৃন্দ সমেত জেলা ও মহকুমা অফিসগুলির সর্বশ্রেণীর কর্মচারীর বেতন, রাহা খরচ, অফিস-সংক্রান্ত খরচ ইত্যাদি বাবদ বার্ষিক ব্যয় নির্বাহের জন্য।

৩। ১৯৮৫-৮৬ সালের বাজেট প্রাক্কলনে "২৫২—সচিবালয়—সাধারণ কৃত্যকসমূহ" এবং "২৫৩—জেলা প্রশাসন" এই দুইটি হিসাব খাতে বরাদ্দের পরিমাণ ছিল যথাক্রমে

৭,৮৩,৫০,০০০ টাকা (সাত কোটি তিরাশি লক্ষ পঞ্চাশ হাজার টাকা) এবং ৮,২৬,৪১,০০০ টাকা (আট কোটি ছাব্বিশ লক্ষ একচল্লিশ হাজার টাকা)। স্বাভাবিক ব্যয়বৃদ্ধি ছাড়াও প্রধানত অতিরিক্ত মহার্ঘ ভাতা মঞ্জুর করার কারণেই ১৯৮৬-৮৭ সালের বাজেট প্রাক্‌কলনে এসব হিসাবখাতে বরাদ্দের পরিমাণ বাড়ানো হয়েছে।

৪। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ব্লক ও জেলা স্তরে যোজনা কমিটি গঠন করে আমরা আমাদের উন্নয়নমুলক পরিকল্পনাগুলির প্রণয়ন প্রক্রিয়াকে বিকেন্দ্রীভূত করার নীতিকে বাস্তবায়িত করতে পেরেছি। সচিবালয় ও জেলা প্রশাসনের কাজকর্মের মধ্যে সমন্বয়সাধন করার জন্য এবং উন্নয়নমূলক পরিকল্পনাগুলির রূপায়ণের কাজ তত্ত্বাবধান করতে জেলা যোজনা ও সমন্বয় পরিষদ গঠন করা হয়েছে। সর্বনিম্ন স্তর থেকে পরিকল্পনা প্রণয়ন করতে এবং সরকারের বিভিন্ন বিভাগের আধিকারিক ও সেই সঙ্গে জনপ্রতিনিধিদের অংশগ্রহণ সুনিশ্চিত করার ব্যাপারে এই কমিটিগুলি কার্যকর ভূমিকা পালন করে চলেছে। এই পরীক্ষামূলক ব্যবস্থায় যে কাঙ্ক্ষিত ফল পাওয়া যাবে সে ব্যাপারে আমরা নিশ্চিত'

৫। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যের গ্রামাঞ্চলের মানুষের দারিদ্রমোচন সংক্রান্ত কর্মসূচিতে সর্বাধিক গুরুত্ব দেওয়াই হল আমাদের নীতি। রাজ্য সরকার বিশ্বাস করেন যে গ্রামীণ উন্নয়ন ও দারিদ্রমোচন কর্মসূচিগুলির মৌল কর্মকৌশলের সঙ্গে ভূমিসংস্কারকে অনুসংলগ্ন করা উচিত। সুসংহত গ্রামীণ উন্নয়ন কর্মসূচি এবং রাষ্ট্রীয় গ্রামীণ কর্মসংস্থান কর্মসূচি সহ গ্রামাঞ্চলের জন্য এ-ধরনের কর্মসূচিগুলির কার্যকর রূপায়ণের উদ্দেশ্যে রাজ্য সরকার ১৯৮৫ সালের অক্টোবর মাসে একটি পৃথক গ্রাম উন্নয়ন বিভাগ সৃষ্টি করেছেন। এই বিভাগ সৃষ্টির ফলে দারিদ্রমোচন কর্মসূচির তত্ত্বাবধান ও রূপায়ণের কাজ সাবলীল হয়ে উঠবে এবং এইসব কর্মসূচিতে অংশগ্রণকারী এজেন্সিগুলির মধ্যে কার্যকর সমন্বয়সাধন সুনিশ্চিত হবে'

৬। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এখানে জানাতে চাই যে গত বছরের মাঝামাঝি সময়ে প্রাকৃতিক বিপর্যয় সত্ত্বেও খরিফ শস্যের উৎপাদন গত বছর যে স্তরে ছিল সেই স্তরেই থাকবে। রাজ্য সরকার সরকারি বন্টন ব্যবস্থার অধীনে সর্বাধিক সংখ্যক মানুষকে আনতে পেরেছেন এবং নিয়ন্ত্রিত ও নির্ধারিত মূল্যে ভোজ্য তেল, সাবান ও মশলার সরবরাহ সুনিশ্চিত করতে পেরেছেন। রাজ্য সরকারের নীতির সঙ্গে সামঞ্জস্য রেখে স্থানীয় নির্বাচিত সংস্থাগুলিকে সরকারি বন্টন ব্যবস্থা ও সেই সঙ্গে চাল সংগ্রহের কাজকর্ম তদারক করার দায়িত্ব দেওয়া হয়েছিল।

৭। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি যে, বীরভূম জেলার একটি নতুন মহকুমা হিসাবে বোলপুরে ইতিমধ্যেই কাজকর্ম শুরু হয়েছে। ভারতের বৃহত্তম জেলাগুলির অন্যতম ২৪-পরগনা জেলাকে দুই ভাগে বিভক্ত করা হয়েছে এবং ১৯৮৬ সালের ১লা মার্চ থেকে উত্তর ২৪-পরগনা ও দক্ষিণ ২৪-পরগনা নামে দুইটি পৃথক জেলার পত্তন হয়েছে। বাঁকুড়া জেলার খাতড়াতে একটি নতুন মহকুমা স্থাপন করার সিদ্ধান্ত ইতিমধ্যেই গ্রহণ করা হয়েছে। খাতড়াতে একটি পূর্ণাঙ্গ মহকুমা অফিস স্থাপন করার সূচনা হিসাবে বাঁকুড়া সদরের অতিরিক্ত মহকুমা-শাসকের সদর দপ্তর খাতড়াতে সরিয়ে আনা হয়েছে এবং ১৯৮৬ সালের ২৭শে মার্চ থেকে খাতড়াতে ঐ দপ্তরের কাজকর্ম চলছে। খাতড়াতে বিভিন্ন অফিস ও

আদালত চালু করার জন্য ইতিমধ্যে অর্থের ব্যবস্থা করা হয়েছে। মহকুমা, ব্লক এবং থানাগুলির পুনর্গঠনের প্রশ্নটি খতিয়ে দেখার জন্য যে কমিটি গঠিত হয়েছে তা অন্যান্য পুনর্বিন্যাস বিবেচনা করার কাজ ইতিমধ্যেই শুরু করেছে।

৮। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সরকারি প্রশাসনযন্ত্রের কাঠামোর কার্যকারীতা যাচাই এবং তার কাজকর্ম পরীক্ষা করে দেখার জন্য ১৯৮২ সালে যে প্রশাসনিক সংস্কার কমিটি গঠিত হয়েছিল, সেই কমিটি ১৯৮৩ সালের এপ্রিল মাসে তাদের সুপারিশ পেশ করেছে। ৯১টি সুপারিশের মধ্যে উনআশিটি (৭৯টি) সরকার বিবেচনা করে দেখেছেন। সেগুলির মধ্যে ৬৯টি সম্পর্কে ইতিমধ্যে সিদ্ধান্ত নেওয়া হয়েছে এবং ১০টি সুপারিশ আরো বিবেচনা করার জন্য রাখা হয়েছে। বাকি ১২টি সুপারিশ সম্পর্কে খুব শীঘ্রই সিদ্ধান্ত নেওয়া হবে। প্রশাসনিক সংস্কার কমিটির অনেকগুলি সিদ্ধান্তই সংশ্লিষ্ট বিভাগসমূহ রূপায়িত করেছে। জনসাধারণের অভিযোগ গ্রহণের জন্য 'সেল' গঠন করা হয়েছে, যুবকল্যাণ এবং ক্রীড়া বিভাগের মতে বিভাগগুলিকে পুনর্বিন্যস্ত করা হয়েছে, ২৪-পরগণা জেলাকে দুই ভাগে বিভক্ত করা হয়েছে, মহকুমা, ব্লক ও থানাগুলির পুনর্গঠনের বিষয়টি খতিয়ে দেখার উদ্দেশ্যে একটি কমিটি গঠন করা হয়েছে এবং এছাড়া আরো কিছু সুপারিশ বিভিন্ন বিভাগের মাধ্যমে কার্যে রূপায়িত হয়েছে অথবা রূপায়িত হতে চলেছে।

৯। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর্থিক অপ্রতুলতা সত্ত্বেও রাজ্য সরকার জেলাগুলিতে ও কলকাতায় অবস্থিত অফিসসমূহ এবং আধিকারিকদের সরকারি বাসস্থানগুলির অবস্থার উন্নতি সাধনের কাজ নিয়ে এগিয়ে চলেছেন। ইতিমধ্যে বিভিন্ন জেলা ও মহকুমায় বেশ কিছু ভবন নির্মাণ করা হয়েছে এবং সেগুলি ব্যবহার করাও শুরু হয়েছে। সম্প্রতি মালদহে একটি নতুন প্রশাসনিক কাজের পরিবেশ উন্নত করতে সাহায্য করেছে। এছাড়াও, মহাকরণ এবং কলকাতার অন্য কয়েকটি অফিসে ভিড় কমানোর উদ্দেশ্যে সল্টলেক সিটিতে বিধাননগরে অফিস-ভবনগুলির নির্মাণকার্য ত্বরান্বিত করার জন্য ব্যবস্থাদি নেওয়া হয়েছে। শরণার্থী ত্রাণ ও পুনর্বাসন, পশুপালন ও পশু চিকিৎসা কৃত্যক এবং মৎস্য—এই তিনটি বিভাগকে সল্টলেক সিটির বিকাশ ভবনে স্থানান্তরিত করার জন্য ইতিমধ্যে বেছে নেওয়া হয়েছে। মহাকরণে ভিড় কমানোর উদ্দেশে কয়েকটি সচিবালয়-অফিসকে ১নং চার্ণক প্লেসে যে নতুন বহুতল ভবন নির্মিত হবে সেখানে স্থানান্তরিত করা হবে।

১০। বিধাননগরস্থিত প্রশাসনিক প্রশিক্ষণ প্রতিষ্ঠান এই রাজ্যে এক গুরুত্বপূর্ণ সংস্থা হিসাবে পরিগণিত হতে পেরেছে। ১৯৮৫-৮৬ সালে সেখানে ৩৫টিরও বেশি প্রশিক্ষাক্রম পরিচালনা করা হয়েছে। আগামী বছর এই প্রতিষ্ঠানে প্রশিক্ষাক্রমের সংখ্যা উল্লেখযোগ্যভাবে বাড়ানোর প্রস্তাব রয়েছে। সর্বস্তরে সরকারি কর্মচারিদের দক্ষতা ও যোগ্যতা বাড়ানোর উদ্দেশ্যে ১৯৮৫-৮৬ সালে এই প্রতিষ্ঠানের কাজকর্ম যাতে আরো ভালভাবে চালানো যায় সেজন। নতুন ধরনের সাজসরঞ্জাম সংগ্রহের পরিকল্পনাও এই প্রতিষ্ঠানের আছে।

১১। ভিজিল্যান্স কমিশনের মাধ্যমে রাজ্য সরকার দুর্নীতির বিরুদ্ধে নিরবচ্ছিন্নভাবে অভিযান চালিয়ে যাচ্ছেন। ১৯৮৫ সালের গোড়ার দিকে সরকারি কর্মচারিদের বিরুদ্ধে মোট ১,৭৫৪টি প্রাথমিক তদন্ত নিষ্পত্তিসাপেক্ষ ছিল। ১৯৮৫ সালে, নতুন ৬১৭টি (ছয়শ সতেরোটি)

প্রাথমিক তদন্তের কাজ হাতে নেওয়া হয়। ঐ বছর ৭০১টি (সাতশ একটি) প্রাথমিক তদন্তের কাজ শেষ করা হয়েছে অথবা অন্যভাবে সেগুলির নিষ্পত্তি করা হয়েছে। এভাবে, ১৯৮৫ সালের শেষে, ঐরকম মোট ১,৬৭০টি প্রাথমিক তদন্ত নিষ্পত্তিসাপেক্ষ ছিল। ঐ বছর ৩৫ জন সরকারি কর্মচারীকে শাস্তি দেওয়া হয়।

১২। সরকারি কর্মচারিদের যদি কোনওও প্রকৃত ক্ষোভ থাকে সেগুলিকে অভিনিবেশ সহকারে বিবেচনা করতে হবে বলে রাজ্য সরকারের যে নীতি রয়েছে তার সঙ্গে সামঞ্জস্য রেখে, ১৯৮১ সালের পশ্চিমবঙ্গ কৃত্যক (বেতন ও ভাতা সংশোধন) নিয়মাবলিতে নির্ধারিত বেতন কাঠামো সম্পর্কে উপস্থাপিত অসংগতির বিষয়গুলি খতিয়ে দেখা এবং ১৯৮১ সালে রাজ্য সরকারে প্রচারিত 'পদোন্নতির নীতি বিবৃতি'র রূপায়ণ সমীক্ষা করার জন্য রাজ্য সরকার একটি কমিটি অনতিবিলম্বেই তার রিপোর্ট দাখিল করবে।

১৩। শেষ করার আগে আমি উল্লেখ করতে চাই যে, কলকাতা পৌরনিগমের বিগত নির্বাচন অনুষ্ঠানের জন্য প্রশাসনযন্ত্রকে সক্রিয় করে তোলা হয়েছিল এবং এই নির্বাচন নিরপেক্ষভাবেই সম্পন্ন হয়েছিল।

১৪। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বলে, আমি ১৮ নং দাবির অধীনে মুখ্য খাত "২৫২—সচিবালয়—সাধারণ কৃত্যকসমূহ" বাবদ ৯,৬৯,৯৪,০০০ টাকা (নয় কোটি উনসত্তর লক্ষ চুরানব্বই হাজার টাকা) এবং ১৯ নং দাবির অধীনে মুখ্য খাত "২৫৩—জেলা প্রশাসন" বাবদ ১০,১১,০২,০০০ টাকা (দশ কোটি এগার লক্ষ দুই হাজার টাকা) মঞ্জুর করার জন্য সভার কাছে প্রস্তাব রাখছি।

**Mr. Speaker :** There are 6 cut motions on Demand No. 18. Cut motion No. 1 is out of order. The rest cut motions are in order.

There is also one cut motion on Demand No. 19. Cut motion is in order.

## MOTION FOR REDUCTION

## DEMAND NO. 18

**Shri Kashi Nath Misra :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-

## DEMAND NO. 19

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-.

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মিঃ স্পিকার, স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী আজকে যে ডিমান্ড নং ১৮ এবং ডিমান্ড নং ১৯—সেক্রেটারিয়েট-জেনারেল সার্ভিসেস অ্যান্ড ডিস্ট্রিক্ট অ্যাডমিনিস্ট্রেশন-এর ব্যয় বরাদ্দ পেশ করেছেন সেই ব্যয় বরাদ্দ সমর্থন করা আমাদের পক্ষে অসম্ভব। কারণ, শুধু গত ফাইনান্সিয়াল ইয়ারের ঘটনা আমরা বলব না, বিগত ১৯৭৭ সাল থেকে আজ পর্যন্ত এই বামফ্রন্ট যেভাবে জেনারেল প্রশাসন চালিয়েছে পশ্চিমবঙ্গে তা একটা কথায় বলে শেষ

করা যাবে না, তবে একটা কথা বলছি একটা ঘুনধরা প্রশাসনে পক্ষপাতিত্বে ভরাডুবি হয়েছে পশ্চিমবঙ্গ। একথা আমার কথা নয়, সি পি এম ছাড়া পশ্চিমবঙ্গের সমস্ত মানুষ যারা দেশকে ভালবাসে, যারা বন্দে মাতরম বলে, যারা ভারত মাতাকে সেলাম করে, যারা পশ্চিমবঙ্গের উন্নতির কথা চিন্তা করে, তারা প্রত্যেকে বলবে পক্ষপাতিত্বে ভরাডুবি হয়েছে জ্যোতি বাবুর প্রশাসন। মাননীয় স্পিকার মহাশয়, আমি অত্যন্ত বিনয়ের সঙ্গে আপনাকে জানাচ্ছি প্রশাসনের শেষ ভাগ যেখানে আমরা শেল্টার পাই, যেখানে সাধারণ মানুষ নিশ্চিন্তে শেল্টার পেয়ে মনের মধ্যে একটা স্বস্তি অনুভব করে সেই বিচার বিভাগ থেকে আমি শুরু করব। জ্যোতি বাবুর প্রশাসনে বিচার বিভাগে কি হয়েছে—হাইকোর্টের ইন্‌জাংশন ভায়োলেশন হয়েছে এই রকম কেস ভুরিভুরি আছে। জ্যোতি বাবু স্বভাবজাতভাবে হাউসে বলবেন এই রকম ঘটনা আমার জানা নেই। কোন জেলার কথা বলব প্রত্যেকটি জেলা ম্যাজিস্ট্রেটের কাছে—আপনি যদি নিরপেক্ষভাবে তদন্ত করতে যান তাহলে দেখবেন জেলা ম্যাজিস্ট্রেট যারা এখনও কনস্টিটিউশন অব ইন্ডিয়াকে রেসপেক্ট করে, যারা কনস্টিটিউশন অব ইন্ডিয়াকে ভারতীয় জুডিসিয়ারিকে রেসপেক্ট করে তাদের কথা এই বামফ্রন্টের পক্ষপাতিত্ব প্রশাসনে আমরা হাইকোর্টকে মর্যাদা দিতে পারছি না, কোনও কোনও জায়গায় মুখ্যমন্ত্রীর অলিখিত নির্দেশ, কোনও কোনও জায়গায় মন্ত্রীদের অলিখিত ডাইরেকশন টুদি ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট, এ ডি এম অ্যান্ড এস ডি ও হাইকোর্টকে ভায়োলেট করার। এই ঘটনা গত ১৯৭৭ সাল থেকে যখন থেকে এই অপদার্থ পক্ষপাতমূলক সরকারের প্রশাসন শুরু হয়েছে তখন থেকে আরম্ভ হয়েছে। পশ্চিমবঙ্গের এই ঘটনার কথা, যখন আমরা পশ্চিমবঙ্গের বাইরে কথা বলতে যাই তখন, শুনে অন্য প্রদেশের বন্ধুদের মাথা লজ্জায় হেঁট হয়ে যায়।

[2-30–2-40 P.M.]

হাইকোর্ট অবমাননার কথা আমরা জানি। একটু আগে মুখ্যমন্ত্রী বললেন কনটেম্পট অব কোর্টের কথা। কিছু কিছু ডি. এম. আছেন যাঁরা আপনাদের অনুগত, আপনাদের সার্ভেন্টের মতো কাজ করেন। এঁরা কনস্টিটিউশন মানে না, জ্যোতি বসুর আনকনস্টিটিউশনালকে রেসপেক্ট করেন.। কনটেম্পট অব কোর্টের জন্য দেখেছি কতবার এসে ক্ষমা চেয়ে গেছেন। আমি দেখেছি ও. সি. থেকে শুরু করে অ্যাডিশনাল ম্যাজিস্ট্রেট পর্যন্ত বহু লোক কনটেম্পট অব কোর্ট হয়েছে বলে আদালতের কাছে ক্ষমা চেয়েছে। অমি আশাকরি এই ফিরিস্তিটা একবার আমাদের কাছে দেবেন। তবে মজার কথা শুনুন, আদালতের কাছে ক্ষমা চাইবার পরই বলছে, জ্যোতিবাবু আমাদের গার্জেন, কি কচুপোড়া করবে, আবার কালকে ভায়োলেট করব। স্যার, কয়েকদিন আগেকার কথা বলছি। (****) এর ঘটনা আপনারা সকলেই জানেন সেখানে কি হয়েছে। এটা আমাদের মান্নানের কনস্টিটিউয়েন্সি এবং ঘটনার পর সেখানে গিয়েছিলাম।

**মিঃ স্পিকার ঃ** মিঃ চট্টরাজ, ইট ইজ এ সাবজুডিস কেস। ডোন্ট মেনসন ইট। ইট উইল বি এক্সপাঞ্জড।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** এসব কথা আপনি কি বলছেন? আই নো বেটার দ্যান ইউ হোয়াট ইজ সাবজুডিস। আই অ্যাম অলসো এ লইয়ার। .

*** Note: Expanged as ordered by the Chair.

**মিঃ স্পিকার ঃ** মিঃ চট্টরাজ, আই অ্যাম এ লইয়ার অন দি চেয়ার অ্যান্ড ইউ আর এ লইয়ার ওভার দেয়ার অ্যান্ড দ্যাট ইজ দি ডিফারেন্স।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** যেকথা বলছিলাম, আমরা মান্নানের কনস্টিটিউয়েন্সিতে গিয়ে দেখি সাধারণ মানুষ আতঙ্কিত। তারা প্রশ্ন তুলেছে পশ্চিমবাংলার কোনও একজন বিচারপতির উপর যদি এই ধরনের জুলুম হয় তাহলে আমরা সাধারণ মানুষ কোথায় আছি? আপনি বলছেন এটা সাবজুডিস্ কেস্, মেনশন করবেন না। আমি বলছি এটা সাবজুডিস্ কেস নয়। আমি জানতে চাই একজন বিচারক যদি এই ভাবে নিগৃহীত হয় তাহলে সাধারণ মানুষের নিরাপত্তা কোথায়? আজকে বীরভূম, মেদিনীপুর, আলিপুর, মুর্শিদাবাদ, দক্ষিণ ২৪-পরগনা এবং অন্যান্য জায়গার এস. ডি. জে. এম.-র প্রশ্ন তুলেছেন আমাদের নিরাপত্তা কোথায়? আজকে তাঁরা ভাবছেন পশ্চিমবাংলার বুকে বসে তাঁরা কি করে ক্রিমিন্যালদের বিরুদ্ধে রায় দেবেন? আপনি এটা সাবজুডিস্ কেস বলে আমার কথাগুলো এক্সপাঞ্জ করতে বলেছেন। কিন্তু এই সাবজুডিসের দোহাই দিয়ে আপনি কয়টা আটকাবেন? আপনি তো বীরভূম, মেদিনীপুর এবং ২৪-পরগনার ঘটনাগুলোকে সাব জুডিস্ বলতে পারবেন না। আজকে জেলার হাকিমরা, বার কাউন্সিলের লইয়াররা প্রশ্ন তুলেছেন আমরা কোনও প্রশাসনে বাস করছি।? কাজেই এই রকম প্রশাসনের জন্য যে ব্যয় বরাদ্দ হবে সেটা আমরা সমর্থন করব, তা হয়না। আজকে মুখ্যমন্ত্রীকে গ্যারান্টি দিতে হবে। অবশ্য সাধারণ মানুষ আজ সরকারের কাছে কোনও রকম নিরাপত্তার আশা করে না, তারা তাদের জীবনকে ভগবানের উপর ছেড়ে দিয়েছে। আজকে ডি. এম. থেকে শুরু করে এস. ডি. জে. এম. পর্যন্ত সকলের নিরাপত্তার দায়িত্ব জ্যোতিবাবুকে নিতে হবে। তিনি যদি হাউসে দাঁড়িয়ে একথা বলতে পারেন তখন চিন্তা করব এই ব্যয় বরাদ্দ সমর্থন করব কি না। মাননীয় স্পিকার মহাশয়, জ্যোতি বসুর প্রশাসনের আমলে আপনিই দেখেছেন এই হাউসের মধ্যে আমাদের কণ্ঠ স্তব্ধ হয়ে গেছে। এবারে আমি আমাদের ভূমিকায় চলে আসছি। রুলিং পার্টির এম. এল. এ-রা অবশ্য আমাদের সঙ্গে একমত হবেন না। আমাদের তরফ থেকে এম. এল. এ.-রা আজ জ্যোতি বসুকে জিজ্ঞেস করছি, গ্রাম পঞ্চায়েতের ভূমিকা হচ্ছে প্রশাসনকে এগিয়ে নেবে, কিন্তু সেখানে জেলা পরিষদের সভাপতি এবং এম. এল. এ.-দের ক্ষমতা কতটুকু? আজকে জ্যোতি বসু এম. এল. এ. দের কোন পর্যায়ে নিয়ে গেছেন? যারা elected member of the constituency তাদের মর্যাদা আজকে কোথায়? ১৯৮৫-৮৬ সালের আর্থিক সমীক্ষা আমি পুঙ্খানুপুঙ্খরূপে পড়েছি। মাননীয় জ্যোতি বসু নিশ্চয় এর উত্তর দেবেন। বিকেন্দ্রীকরণ নীতির যে পরিকল্পনা সেটা একটু দেখবেন। জেনারেল অ্যাডমিনিস্ট্রেশনের লাস্টে ১৩ নম্বর ক্লজের ৮ নং সাব ক্লজ, ১৩ নং ক্লজের ২ নং সাবক্লজ—সেখানে এম. এল. এ.দের ভূমিকা সম্বন্ধে লেখা আছে। পঞ্চায়েতের নির্বাচিত প্রতিনিধি, জেলা পরিষদের নির্বাচিত প্রতিনিধিরা ঘনিষ্ঠভাবে অংশগ্রহণ করতে পারবেন। কিন্তু সেখানে এম. এল. এ.দের কোনও ভূমিকার কথা জ্যোতি বাবুর ঐ আর্থিক সমীক্ষায় একটি লাইনও দেখতে পেলাম না। আমি জ্যোতি বসুকে জিজ্ঞাসা করছি—জানি না ওঁদের যেসব (স্তাবক) ঐ দিকে রয়েছেন, তাঁরা কি বলবেন—মাননীয় বিধানসভার সদস্যদের মূল্য ডিস্ট্রিক্ট অ্যাডমিনিস্ট্রেশনে বা জেনারেল অ্যাডমিনিস্ট্রেশনে যার বরাদ্দের দাবি তিনি এখানে

---

* Expunged as ordered by the Chair.

এনেছেন, এম. এল. এ.-দের কি সে আছে, কি ভূমিকা সেখানে আছে? কি সাজেশন তারা সেখানে রাখতে পারে? সেন্ট্রাল গভর্নমেন্টের রেকমেন্ডেশন যেটা আছে, পশ্চিমবাংলার কনস্টিটিউয়েন্সির এম. এল. এ.-দের সেখানে কোনও অধিকার নেই—কোনও সাজেশন দেবার অধিকার নেই। তাহলে what is the use? আমরা কি তাহলে এখানে শুধু মেনশন করব। কিন্তু তারও তো কোনও মূল্য নেই। এখানে আগে একটা মেনশন করলে ও. সি., সি. আই., ডি. জি., এরা উত্তর দেবার জন্য এনকোয়ারি করত। কিন্তু আজকে আর তা করে না। আজকে মেনশনের মূল্যও কমে গেছে। তাহলে এম. এল. এ.-দের নির্বাচিত হয়ে আসার আর দরকার কি আছে? What is the use of this election? আমরা যদি এই সব কথা বলি তাহলে তিনি দম্ভভরে উক্তি করবেন। আজকে সেখানে রয়েছে কো-অর্ডিনেশন কমিটি তারাই সব করবে এম. এল. এ. যারা রয়েছে বিশেষ করে কংগ্রেসের এম. এল. এ. তাদের কোনও সেই নেই। হি মে সে—অনেক কথাই তিনি বলতে পারেন—কিন্তু আসল কথা হচ্ছে ঐটা Direct involvement of the MLA in this general Administration গ্রাম পঞ্চায়েত থেকে শুরু করে সব জায়গাতে ঐ একই অবস্থা। আমি দু একটা উদাহরণ দেব। আমি গ্রাম পঞ্চায়েত থেকে শুরু করছি। ইলেক্টিভ প্রধান যেমন গেদোয়া আর আনন্দ অঞ্চলের প্রধান সি. পি. এমের। আমি জেনারেল অ্যাডমিনিস্ট্রেশন অব দি ডিস্ট্রিক্ট পরে যাচ্ছি। যতটুকু জিনিস পঞ্চায়েতের প্রধানের মাধ্যমে বিলি করা হয় সেখানে কংগ্রেসের মেম্বার থাকা সত্ত্বেও যেখানে সি. পি. এম. প্রধান সেখানে ঐ কংগ্রেসের প্রতিনিধিদের ডাকাই হয় না। কোনও সাজেশন তো দূরের কথা। সেন্ট্রাল গভর্নমেন্ট যে রিলিফ দেয় টেস্ট রিলিফ ইত্যাদি যেখানে সি. পি. এম. প্রধান সেখানে কংগ্রেস মেম্বারদের পরামর্শ দূরের কথা তাদের ডাকাই হয় না। নির্বাচিত প্রতিনিধিদের এই প্রিভিলেজ রাইট কন্ট্রোল করা হচ্ছে তার প্রতিকার কি করছেন।

[2-40–2-50 P.M.]

উনি বাজেট বরাদ্দ আনছেন, স্তাবকের দল আছে সমর্থন করে যাবে। স্যার, আমি যে কথা বলছিলাম, যেখানে কংগ্রেসের প্রধান আছে সেখানে ১৫ হাজার টাকা বরাদ্দ হচ্ছে, আর পাশেই সি. পি. এম. প্রধান আছে, সেখানে বরাদ্দ হচ্ছে ৩৫ হাজার টাকা, একই টাইমে। একই ফিন্যান্সিয়াল টাইমে একটি মানুষ কংগ্রেসি প্রধান বলে ১৫ হাজার টাকা পাচ্ছে, আর সি. পি. এম. হলে ৩৫ হাজার টাকা পাচ্ছে। কংগ্রেসি প্রধান বা পঞ্চায়েত সমিতির সভাপতি কোনও টিউবওয়েল করতে গেলে, কোনও কাজ করতে গেলে জিজ্ঞাসা করছেন না? জ্যোতি বাবুর নিশ্চয় নির্দেশ আছে ইন্ধন আছে। স্যার, ইলেক্টেড প্রধান যেহেতু কংগ্রেসি, বা পঞ্চায়েত সমিতির সভাপতি যেহেতু কংগ্রেসি সেই জন্য এই রকম ব্যবস্থা হচ্ছে, আর সি. পি. এম. হলে কিছু জিজ্ঞাসা করবেন না। স্যার, বি. ডি. ও.-কে আমরা এম. এল. এ. হিসাবে নিজেরা গিয়ে বলেছি। তিনি বলছেন, কি করব বলুন, পঞ্চায়েত সমিতির সভাপতির ক্ষমতা আমার দাদুর চেয়েও বেশি। ইন্টারফেয়ার করতে গেলে ট্রান্সফার করে দেবে। জুজুর ভয় আছে, ট্রান্সফার করে দেবে। সর্বনাশ করছেন দেখছি। হাইকোর্টে গিয়ে কতটুকু শেল্টার আপনারা দেবেন? শেল্টার আছে? স্যার, মাননীয় জ্যোতি বাবুকে নুন্যতম গ্যারান্টি দিতে হবে, ইফ হি হ্যাজ গাটস। আপনি কেন্দ্রের কাছে বলছেন বৈষম্যমূলক আচরণের জন্য এবং জেনারেল প্রশাসনের জন্য লড়াই করছেন, গোটা ভারতবর্ষ লড়ে বেড়াচ্ছে। আর অধিক ক্ষমতা আনার

জন্য কেন্দ্রের বিরুদ্ধে দোষারোপ করার জন্য নায়ক সাজছেন। সাজুন, তাতে আমার কোনও ঈর্ষা নেই। কিন্তু ওঁকে এই গ্যারান্টি দিতে হবে, উনি কেন্দ্রের বিরুদ্ধে যে দোষারোপ করছেন সেই দোষে অভিযুক্ত হবেন না—মাননীয় মুখ্যমন্ত্রীকে এই গ্যারান্টি দিতে হবে। আপনি তা দিতে পারবেন না। কারণ, সামনেই নির্বাচন। আজকে কংগ্রেসি প্রধান যদি সমস্ত টাকা সমান ভাবে পায়, তাহলে আমরা যাব কোথায়? কাজেই পারবেন না। স্যার, আমি গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতির কথা বললাম, বৈষম্যমূলক আচরণের কথা বললাম। বি. ডি. ও.-দের ভূমিকা কি হয়েছে? ব্লক ডেভেলপমেন্ট অফিসারের কাছে গিয়ে জিজ্ঞাসা করুন, তারা বলবে আন্ডার দি জ্যোতি বসু'স লিডারশিপ অ্যান্ড জ্যোতি বসু'স গভর্নমেন্ট দে আর মিয়ারলি ক্লার্কস অব দি পঞ্চায়েত সমিতি সভাপতি। স্যার, বি. ডি. ও.-র ডাইরেক্ট কি একজিকিউটিভ ক্ষমতা আছে, ইমপ্লিমেন্টেশনের কি ক্ষমতা আছে? ইমপ্লিমেন্টিং অ্যান্ড একজিকিউটিং এর সমস্ত ক্ষমতা পঞ্চায়েত সমিতির সভাপতির না হলে কোনও কোনও জায়গায় গ্রাম পঞ্চায়েত প্রধানদের বি. ডি. ও.-র ব্লকের কোনও ফাংশান নেই। বি. ডি. ও.-র পরে আমি জেনারেল অ্যাডমিনিস্ট্রেশনের ব্যাপারে আসছি। জেনারাল অ্যাডমিনিস্ট্রেশনে বি. ডি. ও., এ. ডি. এম., ডি. এম. সমস্তকে বাদ দিয়ে জ্যোতিবাবু বলুন আমার ক্যাডার এবং লিডার দিয়ে প্রশাসন চালাব, তার জন্য ব্যয় বরাদ্দকে আপনারা সমর্থন করুন। জ্যোতিবাবু সৎ সাহস দেখিয়ে যদি এই কথা বলতেন তাহলে আমি তাকে সমর্থন করতাম এবং বলতাম, হ্যাঁ, জ্যোতিবাবুর সৎ সাহস আছে, তিনি প্রশাসনের বি. ডি. ও., এ. ডি. এম.কে বাদ দিয়ে ক্যাডার এবং লিডার দিয়ে চালাতে চান। এই কথা বলে তিনি যদি বলতেন, সুনীতিবাবু, আমাকে সমর্থন করুন তাহলে আমি অন্তত সমর্থন করতাম। কিন্তু জ্যোতিবাবুর সেই সৎ সাহস নেই। জ্যোতিবাবুর কথা বলার ক্ষমতা নেই। কোথায় গেছে পশ্চিমবাংলার সাধারণ/প্রশাসন? মিঃ স্পিকার, স্যার, আপনার কনস্টিটিউয়েন্সির ব্যাপার আপনি জানেন যে, সেখানে জেনারেল অ্যাডমিনিস্ট্রেশন অফিসার কি অবস্থায় আছেন। আমি একটি ঘটনার কথা বলি। ইচ্ছা থাকলেও তারা অ্যাকশন নিতে পারছেন না। বিগত কয়েক দিন আগের একটি ঘটনা। আপনার নির্বাচন ক্ষেত্র হচ্ছে দত্তপুকুর। আপনি নিশ্চয় জানেন বি. ডি. ও. একজন অফিসার। ওখানকার ওসির একটি নমুনা দিই। দত্তপুকুরে মাননীয় কেন্দ্রীয় মন্ত্রী অজিত পাঁজা ভেজিটেবল অয়েল কর্পোরেশনের একটি কারখানা খোলার জন্য গিয়েছিলেন। কি লাভ হল? জ্যোতিবাবু জিন্দাবাদ, সি. পি. এম. লাল সেলাম, কংগ্রেসি মন্ত্রীর পশ্চিমবঙ্গে বিচরণ করা চলবে না, এটা আমাদের জমিদারি, ঠাকুরদা লিজ দিয়ে গেছেন ইত্যাদি এই রকম স্লোগান দিয়ে কেন্দ্রীয় মন্ত্রীর উপর আঘাত হানা হল। কেন্দ্রীয় মন্ত্রীর পি. এ. এফ. আই. আর.-এ স্পেশিফিক ভাবে লিখেছেন, এটা জ্যোতিবাবু দয়া করে দেখবেন কি? এফ. আই. আর. এ সি. পি. এম. কর্মীদের নামও দিয়েছেন, যারা কেন্দ্রীয় মন্ত্রীকে কাজ করতে দিচ্ছে না। কেন্দ্র ওখানে কারখানা করতে চায়, কাজ করতে চায়, আপনাদের সি. পি. এম. ক্যাডাররা কাজ করতে দিচ্ছে না।

নায়ক হচ্ছে, (***) ও. সি. বারাসাত পি. এস। আপনারা তাকে রিওয়ার্ড দিয়ে পাঠিয়েছিলেন। ঐ আনন্দমার্গীদের হত্যার নায়ক কসবার (****) মহাশয় আপনাদের ডাইরেক্ট ক্যাডার, তাকে প্রমোশন দিয়ে আপনারা বারাসাতে পাঠিয়েছিলেন।

---

* * Expanged as ordered by the Chair.

[2-50–3-00 P.M.]

**মিঃ স্পিকার ঃ** নামটা বাদ যাবে।

কসবার আনন্দমার্গীদের হত্যাকারী, তার সমর্থনকারী ও. সি. কসবা, তিনি গেলেন বারাসাতে আপনাদের ক্যাডার হিসাবে কাজ করার জন্য। সেই ও. সি.-র কাছে কমপ্লেন করা হ'ল, অজিত পাঁজা মহাশয়ের পি. এ. কমপ্লেন করলেন কিন্তু নো অ্যারেস্ট ইয়েট, কোনও অ্যাকশন এ পর্যন্ত হ'ল না। স্যার, আরো একটি ঘটনার কথা বলি—কেন্দ্রীয় সরকার প্রায় ৫০০ কোটি টাকা ব্যয়ে ওখানে একটা রেলওয়ে ইয়ার্ড এবং একটি শেড করতে চেয়েছেন। যেখানে করতে চাইছেন—সেখানে প্রায় ৭০০ বিঘা জমিতে দুটি জবরদখল কলোনি আছে, জ্যোতিবাবু নিশ্চয় জানেন। স্যার, এই দুটি জবরদখল কলোনি সি. পি. এম. ক্যাডাররা করেছে, না, কে করেছে সে কথায় আমি ডাইরেক্টলি আসছি না কারণ আমার কাছে ডাইরেক্ট এভিডেন্স নেই, হেয়ারসে যেটুকু এভিডেন্স আমার কাছে আছে, আমি যেটুকু শুনেছি তাতে বলতে পারি এই ৭শো বিঘার উপর জবরদখল কলোনিগুলি সি. পি. এম. বন্ধুরা দখল করে বসে আছে। দখল করে বসে থাকুন আমার কোনও আপত্তি নেই কারণ ঐ জবরদখল, জঙ্গলের রাজত্ব জবরনীতি, বিচারপতি নিগ্রহ, প্রশাসনের পক্ষপাতিত্ব এসব জ্যোতিবাবু যতদিন থাকবেন ততদিন চলবেই কিন্তু আমার কথা হচ্ছে কেন্দ্রীয় সরকার এখানে কারশেড করতে আসবেন, বাধা দেবে সি. পি. এম. ক্যাডাররা আর জ্যোতিবাবু চুপ করে বসে থাকবেন এই জিনিস কি চলতেই থাকবে? সেখানে কমপ্লেনও করা হয়েছে—আপনি স্যার, নাম করতে দেবেন না তাই নাম করছি না—মিঃ সাহা বলে একজনের বিরুদ্ধে কমপ্লেন করা হয়েছে যে তিনি ডাইরেক্ট বাধা দিচ্ছেন। বারাসাতের ও. সি. যিনি কসবার নায়ক ছিলেন ঐ একই নায়ক, একই ঘটনা। এই কারশেডটা যারা আয়ত্বে আনার জন্য ওখানে জঘন্য চক্রান্ত করছে তাদের বিরুদ্ধে কোনও অ্যাকশন নেওয়া হচ্ছে না। তাহলে স্যার, এই জেনারেল অ্যাডমিনিস্ট্রেশন, সাধারণ প্রশাসন কি জন্য আছে? আমরাই বা কি জন্য এখানে এসেছি? কেন্দ্র যখন কারশেড করতে আসছে তখন ওঁর ক্যাডাররা বিরোধিতা করবে, উনি করতে দেবেন না, ওঁর পুলিশ কোনও হেল্প করবে না আর উনি কেন্দ্রকে শুধু গালাগাল দেবেন এই জিনিস যদি চলতেই থাকে তাহলে কেন্দ্র কোন ভরসায় এখানে কাজ করতে আসবেন? স্যার, আমাদের তো সন্দেহ হয় যে এই জঙ্গলের রাজত্বের ভয়ে কোনও কোনও জায়গায় হয়ত কেন্দ্র পিছপা হয়ে যাচ্ছে। স্যার, পশ্চিমবঙ্গের ভয়াবহ বেকারদের কথা চিন্তা করে, পশ্চিমবাংলার মানুষদের কথা চিন্তা করে কেন্দ্র এখানে কাজ করতে এগিয়ে এলেন কিন্তু এঁরা সাহায্য করছেন না। যেমন কারশেডটির কথা ধরুন, এটা হলে কত ছেলের চাকরি হ'ত বলুন? তারপর দত্তপুকুরে ঐ ভেজিটেবল অয়েল কর্পোরেশন কত ছেলের চাকরি হবে বলুন? সেখানে তো সি. পি. এম.-এর ছেলেরাও ঢুকতে পারবে। কিন্তু এইভাবে বাধা দিলে তো কেন্দ্র পিছিয়ে যাবে তাতে লাভটা কার হবে? তারপর চক্ররেলের কথা ধরুন—চক্ররেলের জমির ব্যাপারে প্রশাসন কি কোনও হেল্প করছেন? কেন্দ্র বারবার বলছেন যে চক্ররেলের ধারের জমি যারা দখল করে বসে আছেন তাদের উঠিয়ে দেওয়া হোক। স্যার, আমি দায়িত্ব নিয়ে বলতে পারি, আজকে যদি ঐ চক্ররেলের ধারের জমি কংগ্রেসিরা দখল করে বসে থাকত তাহলে জ্যোতিবাবু স্বয়ং নিজে যেতেন কিনা জানি না কিন্তু এটা জানি ক্যাডারদের

পাঠিয়ে, ও. সি. ক্যাডারদের পাঠিয়ে লাঠি পেটা করে তাদের উচ্ছেদ করতেন। কি রকম দুমুখো নীতি স্যার, একবার চিন্তা করে দেখুন। এইসব জিনিস কি সমর্থন করা যায়? যেখানে জবরদখল করে বসে আছে সি. পি. এম.-এর গুন্ডারা, অ্যান্টি সোশ্যালরা, চক্ররেল যেখানে বাধা পাচ্ছে এবং যেখানে কেন্দ্র বারবার জ্যোতিবাবুকে লিখছেন সেখানে স্যার, নো রিপ্লাই, নো অ্যাকশন। স্যার, এইরকম ঘুন ধরা প্রশাসন—একে কি সমর্থন করা আমাদের পক্ষে সম্ভব?

আজকে এই প্রশাসন কি অবস্থায় দাঁড়িয়েছে সেটা আপনাকে চিন্তা করতে হবে। প্রশাসন কিসের জন্য? টাকা বরাদ্দ কিসের জন্য? ডিস্ট্রিক্ট অ্যাডমিনিস্ট্রেশনে টাকা বরাদ্দ কিসের জন্য? এটা কি শুধু পার্টির কর্মীদের জন্য, না জেনারেল মানুষের জন্য? নিরাপত্তা রক্ষা কি শুধু কতকগুলি মুষ্টিমেয় মানুষের জন্য? আজকে এগুলি চিন্তা করতে হবে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, আপনাকে অত্যন্ত বিনয়ের সঙ্গে বলছি, আজকে জেলা ম্যাজিস্ট্রেটদের কাছ থেকে কতকগুলি কমপ্লেন আপনি পেয়েছেন কিনা? আই.এ.এস., অফিসাররা একটা রেজলিউশন করে আপনার কাছে পাঠিয়েছে কিনা, আপনি পেয়েছেন কিনা আমি জানিনা। তাদের বক্তব্য কি? আজকে জেলা পরিষদের সভাপতি ডি. এম'দের ক্ষমতা কতটুকু খর্ব করছে, ডি.এম'রা কতটুকু নিরপেক্ষভাবে কাজ করতে পারছে? তাদের ইচ্ছা থাকলেও, কনস্টিটিউশনকে ত্তবে করে জেলার স্বার্থে, মানুষের স্বার্থে কতখানি কাজ করতে পারছে, কি পারছে না? জেলাসভাধিপতিদের এগেনস্টে অ্যালিগেশন করে আই.পি.এস., আই.এ.এস অ্যাসোসিয়েশন থেকে একটা রেজলিউশন নেওয়া হয়েছে। সেই রেজলিউশন তারা মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে পাঠিয়েছেন। আমি জানিনা, মাননীয় মুখ্যমন্ত্রী সেটা পেয়েছেন কিনা, পেয়ে থাকলেও সেটা তিনি চেপে রেখেছেন কি না? আজকে আই.এ.এস., আই.পি.এস অফিসার, যারা নিরপেক্ষভাবে চলতে চাইছে, তারা বলছে যে আমরা না সি.পি.এম, না কংগ্রেস, আমরা মানুষের স্বার্থে, মানুষের জন্য কাজ করতে চাই। যারা মানুষের কল্যাণের জন্য প্রশাসনকে এগিয়ে নিয়ে যেতে চায় তাদের এতটুকু হেল্প কি মাননীয় মুখ্যমন্ত্রী করছেন? আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে একথা বলতে চাই যে আপনি যে বিষবৃক্ষ রোপন করছেন, পক্ষপাতিত্বমূলক প্রশাসন, তার ফল আপনাকে ভোগ করতে হচ্ছে। আজকে হোমগার্ডদের সঙ্গে পুলিশের মারামারি হচ্ছে। রাইটার্সে মাননীয় মুখ্যমন্ত্রী যান। সেখানে যে গোলমাল হয় তাতে তারা কো-অর্ডিনেশন কি ফেডারেশন আমি জানি না, সেটা উনি বুঝবেন, আমি জানি তারা সরকারি কর্মচারী। জ্যোতিবাবুর এই পক্ষপাতিত্বমূলক আচরণের জন্য, জ্যোতিবাবুর এই ইন্ধনের জন্য, জ্যোতিবাবুর পুলিশের মধ্যে ডাইরেক্ট ইউনিয়ন করার জন্য আজকে লালবাজারের মধ্যে স্লোগান হচ্ছে, লালবাজারে মারামারি হচ্ছে। মাননীয় মুখ্যমন্ত্রী স্বীকার করেছেন, কাগজে ভুরিভুরি আছে, তিনি বলেছেন যে সরকারি কর্মচারিরা কাজে মন দিচ্ছে না। আজকে এর জন্য কে দায়ী? হু ইজ রেসপনসিবল ফর দিস? স্যার, একটা কথা আছে যে আপনি আচরি ধর্ম অপরে শেখাও। ১৯৭৭ সালের বিগিনিং থেকে জ্যোতিবাবু কয়েকটি মুষ্টিমেয় মানুষের কথা না শুনে, কয়েকজন স্তাবকের কথা না বলে যদি বলতেন, I am for the people not for the C.P.(I)M. I am for the general mass not for the anti-socials. I am for pure and impure administration not for partial administration. এই প্রমাণ যদি প্রথম থেকে তিনি দিতেন তাহলে আমরা বুঝতাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এখানে

আছেন, আমি আশা করব তিনি তার জবাবি ভাষণে এর উত্তর দিবেন। আজকে আমরা কি দেখছি? জেনারেল অ্যাডমিনিস্ট্রেশনের জন্য যে টাকার প্রয়োজন তার রিসোর্স মোবিলাইজেশন করায় তিনি ব্যর্থ হয়েছেন। তিনি তার বাজেট স্পিচে স্বীকার করেছেন যে তিনি রিসোর্স মোবিলাইজেশন করতে পারছেন না। তিনি কয়েকদিন আগে বাজেটে বলেছেন যে ৯ কোটি টাকা প্রয়োজনের চেয়ে কম, নন-ট্যাক্স রেভিনিউ কম হচ্ছে। কারণ রিসোর্স মোবিলাইজেশনে প্রচুর বাধার জন্য করতে পারছেন না। এটার জুরিসডিকশন মুখ্যমন্ত্রীর প্রশাসনের মধ্যে পড়ে। আপনি যে প্রশাসন চালাবেন, বাজেট বরাদ্দ আনবেন, আপনার জেনারেল অ্যাডমিনিস্ট্রেশন যদি আপনাকে হেল্প না করে—তারা কেন হেল্প করছে না? আজকে রিসোর্স মোবিলাইজেশন কেন হচ্ছে না? তার কারণ আজকে নন-ট্যাক্স রেভিনিউ, ট্যাক্স রেভিনিউ ঠিক মতো আসছে না। জ্যোতি বসু ইজ রেসপনসিবল ফর দিস। তিনি নিউট্রালিটি দেখান নি। তার ফলে সাধারণ কর্মচারিদের মনোবল ভেঙ্গে পড়ছে। তারা বলছে যখন জ্যোতিবাবু বিমাতৃসুলভ ব্যবহার করছেন তখন আমরা কেন তাকে সাহায্য করব? এটা হতে পারে। এটা আমার অনুমান। তারা হয়ত বলছে, জ্যোতিবাবু যখন পক্ষপাতিত্বমূলক আচরণ নিয়েছেন তখন আমরা কেন তাকে সাহায্য করব? জ্যোতিবাবু সি.পি.এম. পার্টির হতে পারেন, কিন্তু এতে নেট লস কার হচ্ছে? নেট লস হচ্ছে পশ্চিমবঙ্গের জনগণের। কাজেই এটা ভাবতে হবে। স্যার, এরা আজকে হাইকোর্টের কথা শুনবেনা, বি.ডি.ও, ডি.এম'দের কথা শুনবেনা। যদি এখুনি বলি যে জ্যোতিবাবু মহাপুরুষ তাহলে অমনি হাত তালি দেবে। কিন্তু বলতে পারব না। পার্সোনাল জ্যোতি বসুর বিরুদ্ধে বলার নেই। পার্সোন্যাল আমি বলছি না কিছু, তাঁকে আমি শ্রদ্ধা করি, অত্যন্ত শ্রদ্ধা করি। কিন্তু জ্যোতি বসু যখন সি. পি. এম. এর মুখ্যমন্ত্রী নিরপেক্ষ প্রশাসনকে ভেঙ্গে তছনছ করে দিয়ে পক্ষপাতিত্ব করেন, তখন আমার চিন্তা হয়, তাঁকে শ্রদ্ধা করব, না অন্য কিছু করব। পাবলিক সার্ভিস কমিশন রেকমেন্ডেশনগুলো দিচ্ছে, মুখ্যমন্ত্রী এখানে দাঁড়িয়ে বলুন কটা রেকমেন্ডেশন এই পর্যন্ত তিনি অ্যাকসেপ্ট করেছেন। পাবলিক সার্ভিস কমিশন যে ইররেগুলারিটির কথাগুলো বলেছেন গত ১০ বছর থেকে, ফর দি লাস্ট টেন ইয়ার্স এবং গভর্নমেন্টের ইররেগুলারিটি সম্পর্কে যে কথা উল্লেখ করেছেন, জ্যোতিবাবু কটা মেনেছেন? যদি মেনে থাকতেন, আমরা হাউসে রিপোর্ট পেতাম। জ্যোতিবাবু বলবেন কংগ্রেসের আমলে রিপোর্ট আসেনি, উত্তরপ্রদেশে হয়নি, ব্রহ্মদেশে হয়নি, কলিঙ্গে হয়নি, মালয়ে হয়নি, তিব্বতে হয়নি, উদাহরণ দেবেন। আমি পশ্চিমবাংলার একজন এম.এল.এ., উনি উত্তরপ্রদেশের মুখ্যমন্ত্রী হওয়ার স্বপ্ন দেখতে পারেন, কিন্তু আমি পশ্চিমবাংলার বাইরে উত্তরপ্রদেশ বা হিমালয় থেকে দাঁড়াতে যাব না, উত্তরপ্রদেশ বা মধ্যপ্রদেশ থেকে দাঁড়াতে যাব না, পশ্চিমবাংলার মানুষ আমাকে নির্বাচিত করেছেন, ঈশ্বরের দয়ায়, জনগণের দয়ায় আমি নির্বাচিত হয়ে এসেছি, তাদের কথা বলব না, উত্তরপ্রদেশের সঙ্গে মহারাষ্ট্রের পাশের বাড়ির বৌকে স্বামী অত্যাচার করে বলছে, তাই বলে আমি আমার নিজের বৌকে অত্যাচার করব। That should be the logic of Shri Jyoti Basu (2) কেন আমি ভাল হব না, কেন আমি আচরণ ভাল করব না, কেন আমি প্রশাসনকে ঠিক পথে নিয়ে যাব না, That should be the logic, Sir আমি মুখ্যমন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই, পাবলিক সার্ভিস কমিশনের কটা রেকমেনডেশন তিনি আজকে মেনেছেন? কেন, ভয় করছে? কেন রিপোর্ট প্লেস করছেন। কংগ্রেস আমলে হয়নি বলে তিনি করছেন না, এটা ঠিক নয়। He

[3-00–3-10 P.M.]

is the member of C.P.I.(M).

মার্কসবাদী কমিউনিস্ট পার্টির মেম্বার তিনি, কংগ্রেস যদি কোনও ভুল করে থাকে, উনি সেই ভুলটা সংশোধন করবেন। কংগ্রেস যেটা রাইট করছে সেটা তো উনি অনুসরণ করেন না, বাংলার রূপকার এই জেনারেল প্রশাসন দিয়ে পশ্চিমবাংলায় কল্যানী করেছেন, দুর্গাপুর করেছেন, বাংলার রূপকার কিছু কিছু শুনুন। বিধানচন্দ্র রায়কে বাংলায় রূপকার বলছেন, কিন্তু জ্যোতি বসুকে কি বলছে, কেন বলছেন, Who is responsible for this? Jyoti Basuis totally responsible for this. আপনার বক্তৃতা, আপনার আচরণ, এদের স্তাবকতা, জ্যোতিবাবু ইজ টোটালি রেসপন্‌সিব্‌ল ফর দিস জ্যোতিবাবু একটা দারুণ ইমেজ ওয়ালালোক, উনি যখন পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী হননি, এই প্রশাসন বাজেটে আমি বলছি, আমার একটা দারুণ শ্রদ্ধা ছিল তাঁর সম্বন্ধে, তিনি যে ভাবে বিধান রায়কে অ্যাটাক করতেন, আপনি দেখেছেন, স্যার আমরা দেখেছি ভুল অ্যাটাক করলেও, খারাপ অ্যাটাক করলেও করতেন, কিন্তু যেই উনি মুখ্যমন্ত্রী হলেন, কি হল? ওঁর মাথাটা ঘুরে গেল, আপনারা তো ঈশ্বর মানেন না, ক্ষমতা ঈশ্বরের দেওয়া। ঈশ্বরের দয়ায় ক্ষমতা পেয়ে আপনি তার অপব্যবহার করছেন, মানুষের কাজে লাগাচ্ছেন না। You will not be able to follow this. আপনারা ফলো করতে পারবেন না। আজকে অত্যন্ত বিনয়ের সঙ্গে বলতে হবে, পশ্চিমবাংলার বিচারক থেকে আরম্ভ করে সাধারণ মানুষ পর্যন্ত সকলেই একটা চিন্তা করছে, আজকে সাহিত্যিক, লেখকরা সেই চিন্তা করছে—স্টেট পলিটিক্স ইন ইন্ডিয়া, এই বইটা আপনি নিশ্চয়ই পড়েছেন, আমি আর রেফারেন্সে যাব না, এখানে স্পেশিফিকভাবে ৩৬৬ পাতায় বলছেন, উনি কংগ্রেস নয়, কমিউনিস্ট নয়, তিনি বলছেন, What Bengal thinks today, India thinks tomorrow এটা ছিল প্রবাদ। কিন্তু আজকে জ্যোতিবাবুর রেজিমে ১৯৬৭ এবং ১৯৭৭ জন ওয়ার্ডস পশ্চিমবাংলার প্রশাসন কতটা ডিগ্রেড করেছে, পশ্চিমবাংলা কতটা নেবে গেছে, একজন রিপোর্টার একজন রাইটার তা উল্লেখ করেছেন। আজকে অত্যন্ত দুঃখের সঙ্গে জানাচ্ছি, সাধারণ প্রশাসনকে আজকে জ্যোতিবাবু যে রকম ঘুন ধরা প্রশাসনে, পক্ষপাতিত্বের আবরণে ভরাডুবি খাইয়েছেন এবং সাধারণ প্রশাসনকে নিজের পার্টির স্বার্থে এবং ক্যাডারদের স্বার্থে, বিচারপতি পেটানো থেকে আরম্ভ করে, সাধারণ মানুষ পেটানো পর্যন্ত যে ভাবে ব্যবহার করছেন, সেইজন্য আমি একজন কংগ্রেস সদস্য হিসাবে প্রশাসনিক খাতের এই ব্যয়বরাদ্দকে সমর্থন করতে পারছি না, বরঞ্চ আমি কাশীনাথ মিশ্র এবং অন্যান্যরা যে কাট মোশানগুলি এনেছেন সেগুলিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। জয় হিন্দ, বন্দেমাতরম।

[3-00–3-10 P.M.]

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** মাননীয় স্পিকার মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী আজকে এই সভায় যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি।

স্যার, আমার বক্তব্য রাখার আগে আমি একটা কথা এখানে বলতে চাই। আমরা যখন স্কুলে পড়তাম তখন আমরা বাক্যরচনা শিখেছিলাম। আমাদের 'দু'কান কাটা' দিয়ে বাক্য রচনা

Note : * Expunged as ordered by the Chair.

করতে বলা হত এবং 'চোরের মায়ের বড় গলা' দিয়ে বাক্য রচনা করতে বলা হত। এই শব্দগুলির অর্থ স্কুলে যা শিখেছিলাম তারপর থেকে যত দিন যাচ্ছে ততই এই শব্দগুলির অর্থ যে জীবনের প্রতিটি পদক্ষেপে কত কার্যকরি তা শিখছি। (***......***) স্যার, স্কুল জীবনে যদি এটা জানা থাকত তাহলে 'চোরের মায়ের বড় গলা' দিয়ে তখন সুন্দর বাক্য রচনা করতে পারতাম।

**মিঃ স্পিকার ঃ** মিঃ মজুমদার, ওয়াংচু কমিশন রিপোর্ট অ্যাজ রিগার্ডস শ্রী সুনীতি চট্টরাজ যা বলছেন তার জন্য আগে থাকতে কোনও নোটিশ দেননি। সুতরাং আপনি ওটা রেফার করতে পারবেন না। অতএব আপনার বক্তব্য থেকে ঐ পার্ট'টা এক্সপাঞ্জ হবে।

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** মাননীয় স্পিকার, স্যার, প্রশাসনের কি লক্ষ্য হওয়া উচিত? যে কোনও একটা সভ্য দেশের একটা সরকারের লক্ষ্য হওয়া উচিত গণতন্ত্রকে উদ্ধার করা, তাকে সংরক্ষিত করা এবং তাকে সম্প্রসারিত করা। সাথে সাথে মানুষের মর্যাদা বৃদ্ধি করা। তারপর এগুলির মধ্যে দিয়ে তার যতটুকু ক্ষমতা আছে ততটুকু ক্ষমতার মাধ্যমে অর্থনৈতিক পুনর্গঠনের কর্মসূচি নিয়ে দরিদ্র মানুষের জীবনযাত্রার উন্নতি করা। উন্নতির পথে যে বাধাগুলি আছে সেগুলিকে অপসারিত করার জন্য গণতান্ত্রিক আন্দোলনকে সরকারি সহায়তা দেওয়া এই লক্ষ্যকে সামনে রেখে, লক্ষ্য পূরণের দিকে পশ্চিম বাংলায় আমাদের বামফ্রন্ট সরকার বিগত ৯ বছরে বিশাল সাফল্য লাভ করেছে, আমরা সফল হয়েছি। এবং এই লক্ষ্য নিয়েই আমরা সরকার পরিচালনা করছি।

স্যার, ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার সঙ্গে সঙ্গেই আমরা ২২,১০০০ মানুষকে—রাজবন্দীকে জেল থেকে মুক্তি দিয়েছি। আপনি জানেন তার কয়েক মাস আগেও দেশে জরুরি অবস্থা ছিল এবং গোটা দেশের মানুষের অধিকার কেড়ে নেওয়া হয়েছিল, সংবিধান বদল করা হয়েছিল, দেশের মানুষকে ক্রীতদাসে পরিণত করা হয়েছিল। মানুষকে সঙ্গে নিয়ে নয়, ভারত রক্ষা আইন, মিসা, এসমা, হালের ন্যাসা, গুন্ডা বাহিনী এবং মস্তান বাহিনীকে সঙ্গে নিয়ে কংগ্রেস রাজত্ব চালিয়েছিল। সে সময়ে কংগ্রেস নিজের এম. এল. এ. কিম্বা এম. পি.-কে পর্যন্ত রেহাই দেয় নি, তাঁদেরও গ্রেপ্তার করা হয়েছিল। নিজের এম. এল. এ., এম. পি.দের ভারত রক্ষা আইনে গ্রেপ্তার করেছে, মিসায় গ্রেপ্তার করেছে। সঙ্গে সঙ্গে শ্রমিক, কৃষক, ছাত্র, যুব, মেহনতি মানুষের গণতান্ত্রিক আন্দোলনকে দমন করবার জন্য কংগ্রেস বার বার প্রশাসনকে বর্বরভাবে ব্যবহার করেছে।

স্পিকার স্যার, আমি এখানে একটা উদাহরণ দিয়ে কংগ্রেসি শাসনের বর্ণনা দিতে চাই। ১৯৫৯ সালে দেশে যখন ভয়ংকর দুর্ভিক্ষের অবস্থা সৃষ্টি হয়েছিল, গ্রামের লক্ষ লক্ষ দরিদ্র মানুষ না খেতে পেয়ে মৃত্যুর দিকে ঢলে পড়ছিল তখন গ্রামের দরিদ্র মানুষরা কলকাতার রাজভবনের সামনে এসেছিল বিক্ষোভ দেখাতে। গোটা রাজ্যে খাদ্য আন্দোলন হয়েছিল। সে সময়ে এই হাউসে মুখ্যমন্ত্রী ছিলেন ডাঃ বিধানচন্দ্র রায়। সে সময়ে তাঁর নেতৃত্বে বিক্ষোভকারিদের ওপর লাঠি, গুলি চালানো হয়েছিল। দুর্ভিক্ষ পীড়িত বুভুক্ষু মানুষগুলি রাজভবনের সামনে পুলিশের লাঠি, গুলি খেয়েছিল, তাদের রক্ত ঝরেছিল, নিহতের মোট সংখ্যা দাঁড়িয়েছিল ৮০। আর আজকে এই রাজত্বে এই ৯ বছর ধরে ক'টা রাজবন্দী জেলে আছে, কজন মিসায়

গ্রেপ্তার হয়েছে, কজন নাসায় গ্রেপ্তার হয়েছে? কংগ্রেসিরা ডজন ডজন বাস পুড়িয়েছে, ট্রাম পুড়িয়েছে, সম্পত্তি হানি করেছে কিন্তু আমাদের এই রাজ্যে মুখ্যমন্ত্রী জ্যোতি বসু কাউকে কি মিসা এবং নাসায় গ্রেপ্তার করেছে? কাউকে না। সুতরাং ওদের উচিত প্রতিদিন জ্যোতিবাবুর ফটো নিয়ে রোজ সকালে প্রণাম করে বাড়ি থেকে বেরোনো। এই বামফ্রন্ট সরকার আসার আগে ওরা মস্তানের রাজত্ব সৃষ্টি করেছিল। গোটা পশ্চিমবঙ্গ জুড়ে সমস্ত মস্তান বাহিনী থানাগুলিকে অধিকার করে থাকত। থানার অফিসার, থানার ও. সি.র টেবিলের উপর পা তুলে সিগারেট খেতে খেতে হুকুম দিত অমুক জায়গায় সি. পি. এম. বা ফরওয়ার্ড ব্লক বা আর. এস. পি.-র নেতা বা ট্রেডইউনিয়ন নেতাকে খুন করার জন্য আমাদের লোকেরা যাচ্ছে, তোমরা পাহারা দাও যাতে মানুষেরা অবরোধ করতে না পারে। ওদের রাজত্বে বহু নারীর মর্যাদা ভূলুণ্ঠিত হয়েছে। এই ছিল কংগ্রেসি রাজত্ব। মানুষ আজ দুঃস্বপ্ন থেকে মুক্তি পেয়ে শান্তিতে বসবাস করছে। তারা তাদের নিজের নিজের ক্ষেত্রে মাথা উঁচু করে প্রতিষ্ঠিত হবার চেষ্টা করছে। সে ক্ষেতমজুরই হোক, মহিলা হোক, ছাত্র হোক, যুবসমাজ হোক কিম্বা মেহনতি মানুষ হোক সকলেই নিজের নিজের ক্ষেত্রে মাথা উঁচু করে জীবনে কি করে প্রতিষ্ঠিত হওয়া যায় সেই সংগ্রামের পথে এগিয়ে যাচ্ছে। এখন মস্তান নেই, পুলিশ নেই গণ আন্দোলনকে দমন করার জন্য। তাই আমরা দেখতে পাচ্ছি একটা অভূতপূর্ব পরিবেশ এখানে সৃষ্টি হয়েছে। কলকারখানার শ্রমিকেরা, ক্ষেত খামারের মজুরেরা, যুব, ছাত্ররা এবং বিভিন্ন স্তরের মানুষেরা গণ সংগঠনের মধ্য দিয়ে তারা বিশাল বিশাল গণ সংগঠন গড়ে তোলবার চেষ্টা করছেন। আগামী দিনের সংগ্রামকে এগিয়ে নিয়ে যাবার জন্য ইতিমধ্যে ১ কোটি মানুষ গণ সংগঠনগুলিতে সদস্য হয়েছেন। আপনারা জানেন, আমরা বলেছিলাম কোনও গণ আন্দোলনের উপর পুলিশ হস্তক্ষেপ করবে না। আজকে এটাই প্রশাসনের সবচেয়ে বড় সাফল্য। আজকে গোটা ভারতবর্ষের দিকে তাকিয়ে দেখুন, যেখানে কংগ্রেসি রাজত্ব রয়েছে সেখানে পুলিশ শ্রমিক আন্দোলনের উপর ঝাঁপিয়ে পড়ছে, কৃষক আন্দোলনের উপর ঝাঁপিয়ে পড়ছে। ছাত্র, যুব এবং শ্রমিক শ্রেণীর মেরুদন্ড ভেঙ্গে দিচ্ছে। আমরা যেটা বলেছিলাম যে পুলিশ পশ্চিমবাংলায় এইসব আন্দোলনের উপর হস্তক্ষেপ করবে না সেটা অক্ষরে অক্ষরে পালিত হচ্ছে। ওনারা একটি ঘটনা দেখাতে পারেন যেখানে পুলিশ শ্রমিক আন্দোলনের উপর ঝাঁপিয়ে পড়েছে, গুলি চালিয়েছে, লাঠি চালিয়েছে, কৃষকদের উপর লাঠি চলেছে, গুলি চলেছে? আজকে এই সমস্ত গণ আন্দোলনকে বামফ্রন্ট সরকার সহায়তা দিচ্ছে। পুঁজিপতি, জমিদার, জোতদার যারা দেশের মানুষের রক্ত শুষে নিয়ে দিনের পর দিন কোটি কোটি টাকা মুনাফা করেছে সেই সমস্ত মানুষদের যে গণ সংগঠন সেই গণ সংগঠনকে এই বামফ্রন্ট সরকার সহায়তা করছে এবং এই বামফ্রন্ট সরকারের আশীর্বাদ পেয়ে গণ সংগঠনগুলি শ্রীবৃদ্ধি লাভ করছে। আপনাদের আমলে ক'বার নির্বাচন হয়েছে, ২ বার লোকসভার নির্বাচন হল, ইউনিভার্সিটি এবং কলেজে কলেজে নির্বাচন হয়েছে। এত সুষ্ঠু, এত অবাধ এবং এত শান্তিপূর্ণ ভাবে নির্বাচন হয়েছে যে নির্বাচন কমিশন, সমস্ত খবরের কাগজ এবং বাইরের ভিজিটাররা পর্যন্ত বলেছেন এত শান্তিপূর্ণ, অবাধ নির্বাচন ভারতবর্ষে আর কোথাও হয়নি। বিহারে নির্বাচন হয়েছে, ইউ. পি.-তে নির্বাচন হয়েছে, রাজস্থানে নির্বাচন হয়েছে, কিন্তু সেই সমস্ত প্রহসনে পরিণত হয়েছে, জাল, জোচ্চুরি হয়েছে। মানুষের গণতান্ত্রিক অধিকারের কোনও মর্যাদা দেওয়া হয়নি। আজকে এই যে গণতান্ত্রিক অধিকার এবং তার চেতনার যে সম্প্রসারণ সেই সম্প্রসারণের ফলটা

পশ্চিমবঙ্গে আশীর্বাদ রূপে ফিরে এসেছে। তাই আমরা দেখতে পাচ্ছি পশ্চিমবঙ্গে সাম্প্রদায়িকতা নেই, পশ্চিমবঙ্গে জাতিগত বিদ্বেষ নেই, ধর্মীয় বিদ্বেষ নেই, বিচ্ছিন্নতাবাদ মাথা চাড়া দিতে পারেনি। আজকে তাই চেতনা সম্পন্ন মানুষ, নিপীড়িত শোষিত লাঞ্ছিত মানুষ এই জমিদার, জোতদার বিদেশি যেসব মালটি ন্যাশনাল কোম্পানি তাদের বিরুদ্ধে সংগঠিত হয়েছে। আজকে মানুষ মানুষে হানাহানি করে না। কংগ্রেসি রাজত্বে দেখবেন, যেখানেই সুযোগ পাচ্ছে সাম্প্রদায়িকতাকে উস্কে দিচ্ছে, জাতিগত বিদ্বেষকে উস্কে দিচ্ছে, ধর্মান্ধতাকে উস্কে দিচ্ছে, মানুষে মানুষে হানাহানি যাতে হয় তার চেষ্টা করছে যাতে শ্রেণী শোষণ দীর্ঘদিন ধরে করতে পারে। পশ্চিমবঙ্গেও এই জিনিস করার চেষ্টা হয়েছে। কখনও কখনও সাম্প্রদায়িক উত্তেজনা সৃষ্টি হয়েছে কিন্তু পুলিশের হস্তক্ষেপের ফলে এই সমস্ত উত্তেজনা দমন করা হয়েছে। মানুষের সাহায্যে এবং পুলিশি হস্তক্ষেপে পশ্চিমবঙ্গে সাম্প্রদায়িকতা নেই। আজকে বিচ্ছিন্নতাবাদ—ঐ পাঞ্জাবের দিকে তাকিয়ে দেখুন, সেখানে প্রতিদিন কয়েক ডজন করে মানুষ খুন হচ্ছে।

[3-10–3-20 P.M.]

সেখানে সমস্ত ধনসম্পত্তি নষ্ট করা হচ্ছে। তারা স্লোগান দিচ্ছে যে আলাদা রাজ্য আলাদা রাষ্ট্র চাই। এর হোতা কারা, কারা এইসব করছে? এইসব করছে কংগ্রেস। স্বাধীনতার ৩০-৪০ বছর পরে আজকে দেশে গণতান্ত্রিক আন্দোলন দমন না করে শ্রমিক, কৃষক, মেহনতি মানুষকে সুস্থ গণতান্ত্রিক চেতনায় এগিয়ে নিয়ে যেত তাহলে দেশ থেকে এই বিচ্ছিন্নতা, ধর্মান্ধতা নির্মূল হতে পারত। কিন্তু আজকে আমরা দেখতে পাচ্ছি কংগ্রেস কি করেছে। (**............**)

**Mr. Speaker :** Mr. Majumdar, a matter pending discussion in the Lok-Sabha cannot be discussed here. There is a bill pending discussion in the Lok Sabha on this subject. As such, unfortunately, we cannot discuss it here. This portion will be expunged.

**শ্রী দিলীপকুমার মজুমদার ঃ** স্যার, আজকে পাঞ্জাবে ওরা ব্লুস্টার অপারেশন করছে। কিন্তু পাঞ্জাবের এই অবস্থার জন্য কে দায়ী ছিল? কাদের জন্য আজ পাঞ্জাবের এই অবস্থা? কিছুদিন আগে পার্লামেন্টের মিটিংয়ে স্বয়ং প্রধামমন্ত্রী রাজীব গান্ধী—তিনি তখন লোকসভার সদস্য ছিলেন—তিনি বলেছিলেন যে, ভিন্দ্রানওয়ালা একজন সাধু সন্ত, তিনি সন্ত্রাসবাদী দলের নেতা নন, কিন্তু আজকে সেখানে পাঞ্জাবের মুখ্যমন্ত্রী বারনালা অভিযোগ করছেন যে কংগ্রেস তলে তলে তাদের সাহায্য করছে। সরকারের হাত শক্ত করছেন না। আসামের অবস্থা কি? এর কি প্রতিকার আছে? তাই আজকে গোটা ভারতবর্ষকে, পশ্চিমবঙ্গকে আদর্শ হিসাবে গ্রহণ করতে হবে। দেশের এই ঘোরতর বিপদের দিনে বিচ্ছিন্নতা, সাম্প্রদায়িকতা, ধর্মান্ধতার হানাহানি এই সমস্ত ভারতবর্ষকে গ্রাস করছে। মার্কিন এবং অন্যান্য সাম্রাজ্যবাদ দেশকে টুকরো টুকরো করে দেওয়ার জন্য যখন চেষ্টা করছে তখন বাঁচার একমাত্র পথ হচ্ছে দেশের সমস্ত গণতান্ত্রিক চেতনার প্রসার ঘটানো। আজ পশ্চিমবঙ্গে হিন্দু, মুসলমান, বুদ্ধ, জৈন ইত্যাদি ধর্মের মানুষ রয়েছেন, বাঙালি, বিহারি সকল মানুষকে একটা পথে নিয়ে চলবার চেষ্টা করা

* Expunged as ordered by the Chair.

হচ্ছে। গোটা ভারতবর্ষে যদি সেই রাস্তা অনুসরণ না করা হয় তাহলে সামনে বাঁচার আর কোনও পথ নেই। পশ্চিমবঙ্গে এই বামপন্থী সরকারের এই ৯ বছরের প্রশাসনের মধ্যে দিয়ে বোঝা যায় যে এটাই হচ্ছে বাঁচার একমাত্র পথ এবং এই পথেই আমরা সমৃদ্ধি লাভ করেছি। প্রশাসনের আর একটা দিক হচ্ছে অর্থনৈতিক দিক। এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে সমভাবে অর্থ বন্টিত হচ্ছে। আমাদের ক্ষমতা সীমাবদ্ধ, সমস্ত টাকা কেন্দ্রের হাতে, সমস্ত আইন কেন্দ্রের হাতে। সকলেই জানেন যে এখানে আমূল ভূমিসংস্কার করা হয়েছে। এখানে গোটা ভারতবর্ষের মধ্যে শতকরা ৪০ ভাগ জমি বিলি করা হয়েছে, এটাই পশ্চিমবঙ্গের প্রশাসনের একটা বিরাট কৃতিত্ব। আমরা ১৮ বিঘা জমির খাজনা মকুব করেছি, ৪০ কোটি টাকার কৃষি লোন মকুব করেছি। মিনিকিট বিতরণ করেছি, মজা পুকুর সংস্কার, রাস্তাঘাট প্রভৃতি করেছি। এর ফলে আজকে গ্রামে গ্রামে চাষ বেড়ে গেছে। আজকে গম এবং ধান চাষে আমরা রেকর্ড সৃষ্টি করেছি, রেকর্ড পরিমাণে উৎপাদন বৃদ্ধি করতে পেরেছি। আজকে হাজার হাজার টাকার বর্গাঋণ মকুব করতে পেরেছি, আজ তাদের আর মহাজনদের কাছে যেতে হয় না। যুগ যুগ ধরে যে মহাজনরা তাদের রক্ত চুষে খেত তাদের হাত থেকে রেহাই দিতে পেরেছি। আজকে ক্ষেতমজুর এবং বর্গাদাররা তাদের ন্যায্য ভাগ পাচ্ছে। এইভাবে চালানোর জন্যই আমাদের এখানে আজকে রেকর্ড উৎপাদন হচ্ছে। আপনি জানেন যে, আজকে কৃষকদের অভাবী বিক্রি বন্ধ করবার ব্যবস্থা আমরা করেছি। তার ফলে জোতদার, মহাজনরা মজুতদারি করে জিনিসপত্রের দাম এখানে বাড়াতে পারছে না। মজুতদারি ব্যবস্থার বিরুদ্ধে এখানে আমরা ব্যবস্থা গ্রহণ করেছি চাষীদের উৎপাদিত ফসল কিনে নেবার মধ্যে দিয়ে। এসেনশিয়াল কমোডিটিজ অ্যাক্টের আওতাধীন দ্রব্যসামগ্রি নিয়ে যে সমস্ত ব্ল্যাকমার্কেটিয়ার্সরা চোরা কারবার করে, তাদের বিরুদ্ধে ঐ আইন অনুযায়ী সবচেয়ে বেশি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। এটা আমাদের একটা বড় কৃতিত্ব। আজকে আইন অনুযায়ী সবরকম সাহায্য পাচ্ছেন পশ্চিমবঙ্গের কৃষকরা। আজকে এখানে কোটকাছারি বেড়েছে। কিন্তু সেটা বড় কথা নয়, গরিব মানুষরা সেখানে বিচার পাচ্ছে। আমরা আজকে মানুষকে আইনের সাহায্য দেবার চেষ্টা করছি। আমাদের সরকার ক্ষমতায় আসার সময় বলেছিলেন যে, রাইটার্স বিল্ডিংস থেকে সরকার পরিচালিত হবে না, গরিব মানুষেরা সেটা চালাবেন। সেই প্রতিশ্রুতি আজকে পালিত হয়েছে, পঞ্চায়েতিরাজ তৈরি হয়েছে। আজকে দীন থেকে দীনতর মানুষ পঞ্চায়েতে নির্বাচিত হয়েছেন এবং তাঁরা পঞ্চায়েত গঠন করেছেন। সেখানে জেলাস্তর থেকে ব্লকস্তর পর্যন্ত উন্নয়ন কমিটি হয়েছে। ভারতের কোথায়ও কি এইভাবে প্রশাসনের বিকেন্দ্রীকরণ ঘটানো হয়েছে? কোথায়ও হয়নি। কিন্তু এটা করতে পারলে সাধারণ মানুষের হাতে ক্ষমতাটা চলে যায়। আজকে আমরা একটি জেলাকে ভেঙ্গে দুইখন্ড করেছি যাতে প্রশাসনিক সুযোগসুবিধা আরো বেশি করে মানুষের কাছে পৌঁছে দেওয়া যায়। আমাদের এখানে স্কুলের সংখ্যাও অনেক বেড়ে গেছে, কিন্তু ড্রপ আউটের সংখ্যা কমে গেছে। আজকে খেলাধূলা সম্পর্কে যুবকদের মধ্যে আগ্রহ এসেছে। আপনি জানেন যে, সল্টলেক অঞ্চলে একটি স্টেডিয়াম গড়ে তোলা হয়েছে, ৩০-৪০ বছরে ওঁরা যা করতে পারেননি। শুধু তাই নয়, মানুষের মধ্যে ক্রীড়ার আগ্রহ প্রসারিত করবার জন্য গত ২২শে ফেব্রুয়ারি, ১৯৮৬ কলকাতার বুকে একটা বর্ণাঢ্য মিছিলের মাধ্যমে বিখ্যাত জেটপেক দম্পতিকে সম্বর্ধনা জানাবার ব্যবস্থা করা হয়েছিল। সেই মিছিলে সমস্ত ক্লাব এবং সমাজের সর্বস্তরের মানুষ পার্টিসিপেট করেছিলেন। ফলে যুবসমাজের মনে একটা ক্রীড়া

চেতনা উদ্ভব হয়েছে এবং দুর্গাপুর, আসানসোলের মতো শহরের মানুষের মধ্যেও আজকে একটা ক্রীড়া-চেতনা সম্প্রসারিত হয়েছে।

মাননীয় স্পিকার মহাশয়, আজকে দেশের আইন ও প্রশাসন সম্বন্ধে উল্লেখ করবার প্রয়োজন পড়ে না। এক্ষেত্রে পশ্চিমবঙ্গের অবস্থা ভারতবর্ষের মধ্যে সবচেয়ে সন্তোষজনক। হিসাব থেকে দেখা যায় ১৯৮৫ সালে বিহারে ডাকাতি হয়েছে ২৭৯৩টি, মার্ডার হয়েছে ৩১৭২ জন, উত্তর প্রদেশে ডাকাতি হয়েছে ২২৩৫টি ক্ষেত্রে, মার্ডার হয়েছে ৬২৭৫ জন, মধ্য প্রদেশে ডাকাতি হয়েছে ৩১টি, মার্ডার হয়েছে ২৫৫৮ জন। সেখানে ঐ সময়ে পশ্চিমবঙ্গে ডাকাতির সংখ্যা ৭৫০ এবং মার্ডারের সংখ্যা ১৪২৭। আজকে আমরা এখানে সমাজের সবচেয়ে দুর্বল যে শ্রেণী—শিডিউল্ড কাস্ট অ্যান্ড ট্রাইবসদের স্বার্থ রক্ষা করে চলেছি এবং তাঁদের জন্য কাজ করছি। কিন্তু পার্শ্ববর্তী রাজ্য বিহার, উত্তর প্রদেশ, রাজস্থান প্রভৃতি রাজ্যে হরিজনদের গ্রামকে গ্রাম জ্বালিয়ে দেওয়া হচ্ছে, তাদের উপর অকথ্য অত্যাচার চালান হচ্ছে, খুন করা হচ্ছে। তথ্য থেকে দেখা যায় যে, ১৯৮৫ সালে ঐসব ঘটনায় হরিজন খুন হয়েছে উত্তর প্রদেশে ২২৩ জন, মধ্য প্রদেশে ৭৫ জন, রাজস্থানে ২৯ জন, বিহারে ৪৬ জন, মহারাষ্ট্রে ১৩ জন, গুজরাটে ২২ জন, হরিয়ানায় ১১ জন। সেখানে পশ্চিম বাংলায় হরিজন খুন হয়েছে ৩ জন। যদিও জানি, জোতদার—জমিদারদের পৃষ্ঠপোষক আপনাদের যারা রয়েছে এখানে, তাদের জন্যই এটা হয়েছে। তাছাড়া এখানে যে সমস্ত ক্র্যাশ হচ্ছে, তার অধিকাংশ ক্র্যাশ হচ্ছে কংগ্রেসের জন্য।

3-20–3-30 P.M. (including adjournment)

আপনারা যদি রেকর্ড দেখেন, তাহলে দেখবেন—ইন্টার পার্টি ক্র্যাশে কংগ্রেস নিজেদের মধ্যে খুনোখুনি করে ডজন ডজন খুন হয়েছেন। এই ইন্টার পার্টি ক্র্যাশ ১৯৮৪ সালে ২৪৮টি এবং ১৯৮৫ সালে ২৩২টি তাঁরা ঘটিয়েছেন। কিন্তু অ্যাগ্রিকালচারাল ক্র্যাশ কিন্তু এক্ষেত্রে যথেষ্ট কম হয়েছে আমাদের কৃতিত্বে। অ্যাগ্রিকালচারাল ক্র্যাশ এখানে ১৯৮৪ সালে হয়েছে ১১৬টি এবং ১৯৮৫ সালে হয়েছে ১০৭টি। এখন যদি কংগ্রেস আমল হত তাহলে, যেখানে ভূমিহীনদের মধ্যে এত জমি বিলি করা হয়েছে এবং সেখানে ফসল ফলিয়ে সেই ফসল তাঁরা ঘরে তুলছেন, ঐ রকম একটা পরিস্থিতিতে কি অবস্থা দাঁড়াত সেটা চিন্তা করা যায় না। সেখানে এই ক্র্যাশটা কয়েক হাজার দাঁড়াত যদি বামফ্রন্ট সরকার আজকে এখানে না থাকত। কংগ্রেস থাকলে তাঁরা ঐসব চাষীদের ধরে ধরে মিসা, ন্যাসা, এসমায় জেলে ঢুকিয়ে দিত। কারণ ওঁদের প্রশাসন বলতে মস্তানরাজ, ওঁদের প্রশাসন বলতে মিসা, ন্যাসা, এসমা রাজ। এখানেই হচ্ছে ওঁদের সঙ্গে আমাদের পার্থক্য। অন্যান্য রাজ্যে মানুষের কোনও অধিকার নেই। এখানে সাধারণ মানুষকে অধিকার দেওয়া হয়েছে। কংগ্রেস পরিচালিত রাজ্যে ন্যাসা, ওসমা প্রয়োগ করে একটা গুন্ডারাজ কায়েম করা হচ্ছে। আমাদের এখানে সুষ্ঠু প্রশাসনের মাধ্যমে সাধারণ মানুষকে মর্যাদা ফিরিয়ে দিয়ে তাদের এগিয়ে নিয়ে যাওয়া হচ্ছে। আমাদের এখানে কুখ্যাত গুন্ডাদের গ্রেপ্তার করে শান্তিপূর্ণ ভাবে মানুষকে এগিয়ে নিয়ে যাওয়া হচ্ছে। এই কথা বলে বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

(All this stage the House was Adjournment till 3-45 P.M.)

(After adjournment)

[3-45-3-55 P.M.]

**ডাঃ মানস ভূঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী এবং শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত ৮ই এপ্রিল, অর্থাৎ গত পরশুদিন মেদিনীপুর জেলার বেলদা কলেজে যখন ক্লাস চলছিল এবং একটা পরীক্ষা চলছিল, ঠিক সেই সময় হঠাৎ দুপুর বেলায় ঐ কলেজের মধ্যে একদল লোক সশস্ত্র অবস্থায় ঢুকে পড়ে পরীক্ষার হল থেকে এবং ক্লাস রুম থেকে ছেলেমেয়েদের বাইরে বের করে নিয়ে এসে প্রচন্ড রকম মারধোর করে। তারপর তারা কলেজের অধ্যক্ষের ঘরের মধ্যে ঢুকে টেলিফোনের তার ছিঁড়ে ফেলে দেয় এবং তাঁকে বলে যে এই ঘটনার কথা পুলিশের কাছে জানালে তাঁর অবস্থা খারাপ হবে। তারা কলেজের অধ্যাপকদেরও পর্যন্ত রেহাই দেয়নি। অপূর্ব রায় নামে একজন অধ্যাপককে তারা বাইরে বের করে নিয়ে এসে বেধড়ক প্রহার করে। এই রকম অবস্থায় মেদিনীপুর জেলার উক্ত কলেজের ছাত্ররা এক আতঙ্কের মধ্যে দিন কাটাচ্ছেন। ছাত্রদের অপরাধ হচ্ছে এই যে, সেখানে ৭ দিন আগে কলেজ ছাত্র ইউনিয়নের নির্বাচনে ছাত্র পরিষদ জয়ী হয়েছে। ঐ ঘটনার পর কলেজের অধ্যক্ষ লিখিত ভাবে পুলিশের কাছে সমস্ত ঘটনার কথা জানিয়েছেন; আমি নিজেও সেখানে উপস্থিত ছিলাম। সেখানে এস. ডি. পি. ও., সদর (সাউথ) উপস্থিত ছিলেন। দুর্ভাগ্যের বিষয় এই যে, এখনও পর্যন্ত কাউকে গ্রেপ্তার করা হয়নি। বেলদা কলেজের উক্ত ঘটনায় 'বেলদা মার্কসবাদি কমিউনিস্ট পার্টির' স্থানীয় শাখার সম্পাদক মিছিলের নেতৃত্ব দিয়েছিলেন। কলেজের অধ্যক্ষ লিখিত ভাবে পুলিশকে জানানো সত্ত্বেও এখনও পর্যন্ত কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়নি।

## VOTING ON DEMAND FOR GRANTS

## DEMAND No. 18 and 19

**শ্রী শিশির অধিকারী :** স্পিকার স্যার, আজকে মাননীয় মুখ্যমন্ত্রী সাধারণ প্রশাসন (সেক্রেটারিয়েট), জেলা এবং মহকুমা ইত্যাদি সম্পর্কে যে ব্যয় বরাদ্দের প্রস্তাব এখানে এনেছেন, সেই ব্যয় বরাদ্দের বিরোধিতা করে এবং আমাদের আনিত কাট মোশনগুলিকে সমর্থন করে আমি বক্তব্য রাখছি। বক্তব্যের প্রথমেই আমি এই কথা বলতে চাই যে, আজকে আমরা লক্ষ্য করলাম, সরকার পক্ষের বক্তাগণ বক্তব্য রাখতে গিয়ে কেউ পাঞ্জাব নিয়ে বলে গেলেন, কেউ বলে গেলেন উত্তর প্রদেশ নিয়ে। তাঁদের মধ্যে একজন বক্তব্য রাখতে গিয়ে 'মুসলিম মহিলা বিল' নিয়ে বক্তব্য রাখলে আপনি তা সভার কার্য বিবরণী থেকে বাদ দিয়ে দিয়েছেন। সেজন্য আমি আপনাকে ধন্যবাদ জানাই। পাঞ্জাব, আসাম রাজ্য নিয়ে এখানে যে বক্তব্য রাখা হয়েছে, সে ব্যাপারে আমি কিছু বলতে চাই। অন্য রাজ্যের বিষয় নিয়ে কিছু বলা অপ্রাসঙ্গিক হলেও এখানে যেহেতু আলোচনার মধ্যে এসে গেছে, সেজন্য সে সম্পর্কে কিছু বলা এখন আর অপ্রাসঙ্গিক বলে মনে হচ্ছে না। ভারতবর্ষের মধ্যে ঐ দুটি রাজ্যের অবস্থা যে পর্যায়ে গিয়ে পৌঁছেছিল, সেই অবস্থা থেকে দুটি রাজ্যের জন্য নির্বাচনের পূর্বে কংগ্রেস দল যে প্রতিশ্রুতি দিয়েছিলেন, সেইভাবে কংগ্রেস দলের পক্ষ থেকে ভারতবর্ষের যুবক প্রধানমন্ত্রী গণতন্ত্রের প্রতি শ্রদ্ধা দেখিয়ে ঐ দুটি রাজ্যে নির্বাচন করিয়েছেন। সেখানে

কংগ্রেস দলের অবস্থা কি হতে পারে তা আগে থেকে উপলব্ধি করা সত্ত্বেও গণতন্ত্রের প্রতি শ্রদ্ধাহেতু তিনি নির্বাচনের মাধ্যমে সম্পূর্ণ শান্তিপূর্ণ অবস্থায় ফিরিয়ে আনার চেষ্টা করেছেন। বিরোধী দলের জন্য নির্বাচনের ব্যবস্থা তিনি করেছেন। দুটি রাজ্যের দুটি বিরোধী দলকে এবং ওখানকার জনগণকে সাহায্য করবার জন্য তিনি তাঁর প্রতিশ্রুতি রেখেছেন। এই সমস্ত কথা অপ্রাসঙ্গিক হলেও এটা খুবই প্রাসঙ্গিক। আজকে সাধারণ প্রশাসন সম্বন্ধে যেকথা উঠেছে তাই নিয়ে অনেকে বলেছেন, আমি এই ব্যাপারে আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে আমরা লক্ষ্য করছি যে ব্লক থেকে মহকুমা, মহকুমা থেকে জেলায় এবং জেলা থেকে বিভাগীয় কমিশনার এবং সেক্রেটারিয়েট তো আছেই সর্বত্রই অব্যবস্থা। এই ব্যাপারে আমরা স্পষ্ট করে বলতে চাই যে ব্রিটিশ আমলের যে আইন, যে আইন দীর্ঘ দিন ধরে হেঁটে এসেছে যাতে ডিভিশনাল কমিশনার পদ রাখা হয়েছে একটা শ্বেতহস্তি পোষার মতো, সেই পদটি তুলে দেওয়া প্রয়োজন। সাধারণ মানুষের প্রয়োজনে এই পদ তুলে দেওয়া দরকার। আমরা জানি যে জেলা প্রশাসনের সঙ্গে মহকুমা প্রশাসনের একটা বিরাট পার্থক্য। আমরা দেখেছি প্রথম মাসের প্রথমদিনে বি. ডি. ও. অফিসে মহকুমা শাসকরা বসে সম্মেলন করছেন তাতে ব্লকের অভাব-অভিযোগ সম্পর্কে আলোচনা হয়েছে এবং সেখানে মহকুমা প্রশাসনকে পুরোপুরি নেগলেক্ট করা হয়েছে। তার একটিমাত্র কারণ হচ্ছে দ্বৈত শাসন পশ্চিমবঙ্গে চলছে। এই কথা আমরা পঞ্চায়েত বিলেও বলেছি যে দ্বৈত শাসন অবসান করে মহকুমা প্রশাসনকে যদি শক্তিশালি করা না যায় তাহলে কখনো পশ্চিমবঙ্গে সাধারণ প্রশাসনের উন্নতি হতে পারে না। সেইজন্য আমরা প্রত্যক্ষ অভিজ্ঞতা থেকে লক্ষ্য করে দেখেছি যে ভূমি সংস্কার দপ্তর, মহকুমা দপ্তর এবং সাধারণ প্রশাসন খরার সময়ে সরকারের একটা কো-অর্ডিনেশনের মাধ্যমে মহকুমা প্রশাসনকে চাঙ্গা করেছিল এবং সেখানে দপ্তরের মধ্যে একটা কো-অর্ডিনেশন আনা হয়েছিল, একটা সমন্বয় সাধনের মধ্যে দিয়ে কাজকর্ম হচ্ছিল যা অন্য কোনও সময়ে দেখা যায় না। আজকে প্রশাসন সচল কি অচল পশ্চিমবঙ্গের জনগণ এই কথা বলবে। আজকে পশ্চিমবঙ্গের মানুষ এবং সাধারণ মানুষ হিসাবে বলতে হচ্ছে প্রশাসনের সর্বস্তরে ঘুন ধরেছে। মন্ত্রীরা আমলাতান্ত্রিক হয়েছেন, আমলারা তাদের নিচের কেন্দ্রিক হয়েছেন—এই অবস্থার সৃষ্টি হয়েছে। পঞ্চায়েতের মধ্যে বেশির ভাগ দেখা যায় যে ব্লক সভাপতি বি. ডি. ও. কেন্দ্রিক হয়েছেন, সভাধিপতি ডি. এম. কেন্দ্রিক হয়েছেন—এই অবস্থার সৃষ্টি হয়েছে। আপনারা আমলাদের সঙ্গে বসে আমলাতান্ত্রিক চিন্তাধারার সঙ্গে একাত্ম হয়ে গণতন্ত্রকে ধ্বংস করার চেষ্টা করছেন। যার ফলে লক্ষ্য করা যায় প্রশাসনের প্রতিটি রন্ধ্রে রন্ধ্রে ঘুন ধরেছে। কংগ্রেস আমলে এই দুর্নীতি সামান্যতম ছিল, আজকে সেখানে পাহাড় প্রমাণ হয়ে উঠেছে—একথা অস্বীকার কেউ করতে পারবে না। এখন সব দপ্তরে পয়সা ছাড়া কোনও কাজ হয় না। কোনও কোনও দপ্তরে আবার কো-অর্ডিনেশন কমিটির নেতাদের বসানো হয়েছে, সেখানে নেতাদের বসিয়ে সেখান থেকে সোজাসুজি বলা হয় যে, এত টাকা দিতে হবে তা না হলে কাজ হবে না। আগে এইসমস্ত জিনিস ছিল না। এই সমাজ ব্যবস্থায় এই প্রস্তাব উঠতে পারে যে হাই-অফিসিয়াল শ্রেণীর মধ্যে যদি এই দ্বন্দ্ব বন্ধ না হয় তাহলে নিচের তলায় বন্ধ হতে পারে না। এই জিনিস প্রকাশ্যে কংগ্রেস আমলে ছিল না। পশ্চিমবঙ্গে তো জ্যোতিবাবু মিসা, ন্যাসা কিছুই করেন নি কিন্তু তা সত্ত্বেও সরকারি কর্মচারিদের সামান্য কারণে চাকুরি যাবার সম্ভাবনা রয়েছে। এই জিনিস অন্য কোথাও সম্ভব নয়। এইতো অবস্থা চলছে প্রশাসনে।

প্রশাসনের কোথাও সমন্বয় নেই। সমন্বয়ের অভাবের ফলে আমলাতান্ত্রিক কাঠামোর অমর্যাদা লক্ষ্য করা গেছে, আজকে দুর্নীতির পাহাড় জমে গেছে। মন্ত্রীদের বললে তার উত্তরে নেতারা বলেন যে দুর্নীতি আছে জানি কিন্তু দুর্নীতি দমন করা যাবে না। তাছাড়া দুর্নীতি এখন অনেক কমে গেছে। যাইহোক পশ্চিমবঙ্গের মানুষ, সাধারণ মানুষ হিসাবে এর বিচার করবে। আমি মনে করি এতে সাধারণ মানুষকে বঞ্চিত করা হচ্ছে, প্রতারিত করা হচ্ছে। ঘুস না দিলে কোথাও কোনও কাজ হবে না আজকে এই ঘটনা আমরা লক্ষ্য করছি। মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন যে বিনা বিচারে আটক রাখা হয় না। আমি জানি কয়েক হাজার ওয়ারেন্ট থানায় পড়ে আছে আপনাদের লোককে গ্রেপ্তার করা হয়নি, কোর্টের হাকিমদের নির্দেশ কেউ মানে না। এমনও ঘটনা জানি যে আসামি ধরে নিয়ে যাওয়ার ২৪ ঘন্টার মধ্যে কোর্টের প্রোডিউস করতে হয় কিন্তু ২৪ ঘন্টার মধ্যে কোর্টে প্রোডিউস করা হয় না। আপনি এইসব খবর নেবেন। সরকারি দলের ইন্টারফেয়ারেন্স ছাড়া পুলিশ নড়ে না। সরকারি দলের হস্তক্ষেপ ছাড়া প্রশাসনও নড়েচড়ে না। আজকে আমি আপনাকে বলতে চাই পশ্চিমবঙ্গে একটা ভয়াবহ অবস্থা সৃষ্টি হয়েছে। আমি আপনাকে এই ব্যাপারে বলতে চাই আপনি মুখ্যমন্ত্রী তথা অর্থমন্ত্রী থাকাকালীন পাম্পাপুলারদের যারা আগে জল বইতো অফিসারদের এবং পাখা টানত তাদের পার্মানেন্ট করবেন বলেছিলেন কিন্তু মেদিনীপুর জেলায় সেই পাম্পাপুলাররা আজ পর্যন্ত পার্মানেন্ট হয়নি।

[3-55–4-05 P.M.]

ভূমি ব্যবস্থার আমূল পরিবর্তন হয়ে গেছে, কিন্তু আপনারা যে ভূমির কথা বলেন তার সদ্ব্যবহার হল না। এখানে বাজেটে বলা হয়েছে এক সুদীর্ঘ অসত্য কথা। কংগ্রেস আমলে ১১-১২ লক্ষ আমরাই বিলি করেছি। অথচ আপনাদের পরিসংখ্যান থেকেই বলছি যে সেখানে আপনারা দেখিয়েছেন ২ থেকে আড়াই লক্ষ একর জমি বিতরণ করা হয়েছে। দ্বিতীয়ত বলি ভূমিহীনদের জন্য বস্তিহীনদের জন্য আইন করে গেলেন কংগ্রেস সরকার আর ৭৭ সালের পরে এক ডেসিমেল জমিও বস্তিহীনদের জন্য আপনারা পশ্চিমবাংলার কোথাও দেননি। এই ঘটনা ভূমি বাজেটের পরিসংখ্যানে দেওয়া হয়েছে। প্রশাসন ও পরিসংখ্যান সম্বন্ধে অনেক অসত্য কথাই এখানে বলা হয়েছে। ভূমিহীনদের যে অবস্থা তাতে বলছি প্রায় সাড়ে ৪ হাজার লোক রাস্তায় ঘুরে বেড়াচ্ছে। এই সরকার কথা দিয়েছিলেন হুগলি জেলার যে সমস্ত পিওন—তহশীলদার আছে তাদের সংগঠিত করে অ্যাবজর্ভ করা হবে। আজকে তারা বিক্ষোভ প্রদর্শন করছে রাস্তায়। আজকের প্রশাসনে যারা রয়েছেন তাদের এখন পর্যন্ত কোনও চিন্তা নেই। কংগ্রেস খারাপ কাজ করেছিল তাই মানুষ তাদের পরিবর্তে পশ্চিমবাংলায় বামফ্রন্টকে বসালেন। কিন্তু শান্তি নেই। দিল্লির কথা বলছি—আমি আপনার মাধ্যমে বলতে চাই দিল্লির সেক্রেটারিয়েট একটি চিঠি পশ্চিমবাংলা থেকে গেলে ১৫ দিনের মধ্যে তারা উত্তর দেয়। দিল্লি থেকে পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রীকে চিঠি দিলে ৬ মাসের মধ্যেও উত্তর যায় না। দিল্লি থেকে বস্তি উন্নয়নের ব্যাপারে পরিকল্পনা মন্ত্রীকে চিঠি দিলে তাদের ৬ মাসের মধ্যে মুখ্যমন্ত্রীর প্রশাসন যন্ত্র—উত্তর দিতে পারলেন না। এই প্রশাসন যন্ত্র কতখানি সচল সেই কথা বুঝবে পশ্চিম বাংলার মানুষ। এই কথার উত্তর মার্কসবাদী কমিউনিস্ট পার্টিকে বোঝাতে আর বেশি দেরি নেই। আপনারা তো কথায় কথায় মিসা, ন্যাসা নিয়ে বলেন ১৯৭৮ সালে মোরারজি

দেশাই কাঁথিতে এসেছিলেন। সুব্রত মুখার্জি এবং আমাদের চিফ হুইফের নেতৃত্বে কাঁথিতে বন্ধ ডেকেছিলাম। সেই বন্ধের দিন ওরা লাঠি নিয়ে আক্রমণ করে এবং ১০ হাজার পুলিশ ও ১ জন ডি. আই. জি. যিনি ছিলেন তার নেতৃত্বে আমাদেরকে গ্রেপ্তার করা হয় এবং আমাদের অফিসে ভাঙচুর, তছরূপ ও জিনিসপত্র চুরি যায় এবং আমাদের বিরুদ্ধে মিথ্যা মামলা করা হয়। ২টি মামলা করা হয়েছে এবং চার্জশিট করা হয়েছে, কিন্তু ২টি মামলাই মিথ্যা বলে প্রমাণিত হয়েছে। পরে মুখ্যমন্ত্রী সেখানে যান এবং কয়েকজন চোরাকারবারির সঙ্গে দেখা করেন এবং মুখ্যমন্ত্রীকে তারা বলে কংগ্রেসের বিরুদ্ধে যা কিছু আমরা করেছিলাম তার ফাইনাল রিপোর্টটা দিচ্ছি। মুখ্যমন্ত্রী কাঁথিতে দাঁড়িয়ে এর একটা কপি চাইলেন। ৩৯৪ সেকশনে আমার বিরুদ্ধে ও সুব্রত মুখার্জির বিরুদ্ধে কেস একটা হয়েছিল। আজকে এই কথাটা বৈষম্যমূলক হলেও এটা বলছি।

আজকে প্রশাসন ভেঙে পড়েছে। একজন সাধারণ বর্গাদার, পাট্টাদার মহকুমা শাসকের কাছে অ্যানালমেন্ট পিটিশন করলে তার রায় ৬ বছরেও হয়না। সরকারি কর্মচারিদের ডি. এ. এর কথা বলেন সেই সরকারি কর্মচারিদের কাছ থেকে কাজ আশা করা যায় না। মেডিক্যাল বিল, টি. এ. বিল সেটেলমেন্ট অফিসে, জে. এল. আর. ও. অফিসে দেড় দু বছর ধরে বাকি পড়ে আছে। কাজ কোথাও হচ্ছে না। দুর্নীতির পাহাড় সব জায়গায় জমে আছে। পার্টি অফিসে পারমিট, লাইসেন্সের নামে মারুতি গাড়ি নেওয়া হচ্ছে। কো-অর্ডিনেশন কমিটির নির্দেশে ফেডারেশনের লোকেদের গ্রেপ্তার করা হচ্ছে। ডব্লু. বি. এস.-রা ক্রিম অব দি অ্যাডমিনিস্ট্রেশন। তাঁদের কথা সরকার চিন্তা করেন না ; এবং কেন করেন না তাও আমরা জানি। অজয় মুখার্জি কমিশনের পর এদের বিষয়ে একটিও কমিশন আর করা হয়নি। আমি মনে করি এদের কথা চিন্তা করা উচিত। আপনার মাধ্যমে এই বাজেট বরাদ্দের বিরোধিতা করে কাট মোশনের পক্ষে মত রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় স্পিকার স্যার, আমি সমস্ত বিরোধী দলের সদস্যদের মুখ থেকে ভাঙা ক্যানেস্তারের বাজনা শুনলাম। আমাদের দেশে একটা গ্রাম্য বাংলা গল্প প্রচলিত আছে যে পাঁচির ছেলে ডেপুটি ম্যাজিস্ট্রেট হয়ে সে বেতন পায় না। এদের অবস্থাও তাই হয়েছে। আমি ১৯৭৩-৭৪ সালের কথা পরে আসছি। ওঁদের কাছ থেকে একটা প্রসংশার বাণী উচ্চারিত হল না। ডাঃ রায় প্রশাসনিক সংস্কারের কথা বলেছিলেন, কিন্তু ওঁর উত্তরসূরিরা সেগুলি বাস্তবায়িত করেননি। আমাদের সরকার ক্ষমতায় আসার পর সীমিত ক্ষমতা, পুঁজিবাদি সমাজ ব্যবস্থার মধ্যে থেকেও আমাদের কাজ করতে হচ্ছে। আমরা ১৯৮২ সালে প্রাক্তন অর্থমন্ত্রীকে চেয়ারম্যান করে প্রশাসনিক সংস্কার কমিটি করেছিলাম, একজন এম. পি.-ও তার সদস্য ছিলেন। এই কমিটির পক্ষ থেকে কতকগুলি কথা বলা হয়েছিল। স্বরাষ্ট্রমন্ত্রী যে ব্যয় বরাদ্দ এখানে পেশ করেছেন তা কেন সমর্থন করব সেটাই বলছি। তাঁরা সেই একই বাজনা বাজাচ্ছেন—শিক্ষা বাজেটে বলছেন, খুন, জেনারেল বাজেটেও বলছেন খুন। সর্বত্র তাঁরা একই প্রেতাত্মা দেখতে পাচ্ছেন। গোটা ভারতবর্ষে দুটি জেলা সবচেয়ে বড়—উত্তর প্রদেশের একটি জেলা এবং পশ্চিম বাংলার ২৪-পরগনা জেলা। ডঃ অশোক মিত্রের নেতৃত্বে যে কমিটি হয়েছিল তাঁদের সুপারিশ অনুযায়ী আমরা ইতিমধ্যে ২৪-পরগনাকে বাইফারকেট করেছি। এটা ডঃ রায়ের সময় ঠিক হয়েছিল। কিন্তু বিরোধীপক্ষ এ সম্বন্ধে একটা কথাও বললেন না।

অর্থাৎ সেই পাঁচির গল্পের মতো। আমাদের জেলা অ্যাডমিনিস্ট্রেশন, হেড কোয়ার্টার্স সম্বন্ধে প্রশাসনিক কতকগুলি সুপারিশ করেছেন।

[4-05–4-50 P.M.]

To review West Bengal Service Rules and the West Bengal Financial Rules with the objective of improving the pace of implementation of government decisions consonant with public accountability. এগুলি করবার জন্য তাঁরা সুপারিশ করেছেন। তাঁরা জেলার সঙ্গে হেড কোয়ার্টারের যে কো-অর্ডিনেশন সেই কো-অর্ডিনেশনের জন্য কতকগুলি সুপারিশ করেছেন, যেমন তাঁরা বলেছেন ওয়েস্টবেঙ্গল অ্যাগ্রো ইন্ডাস্ট্রিজকে এগ্রিকালচারের সঙ্গে দেবার সাজেশন দিয়েছেন। তাঁরা বলেছেন সমস্ত ডিপার্টমেন্টের সঙ্গে ডি. এম., এস. ডি. ও.-দের সম্পর্ক আরো নিবিড় করতে হবে, প্রশাসনকে জনগণের মধ্যে নিয়ে যাবার ক্ষেত্রে এই সম্পর্ককে আরও নিবিড় করার সুপারিশ করেছেন। তৎকালীন মুখ্যমন্ত্রী সিদ্ধার্থ রায় তাঁর বক্তব্যে বলেছেন আমরা এখানে এসে সরকারি কর্মচারিদের গণতান্ত্রিক অধিকার দিয়েছি। তিনি ১৯৭৩-৭৪ সালে বলেছেন ২।। লক্ষ সরকারি কর্মচারী ভাইবোনদের ন্যায় সঙ্গত দাবিদাওয়া সম্পর্কে আমাদের সহানুভূতি আছে, কিন্তু কোনও রাজনৈতিক কর্মকান্ডকে আমরা বরদাস্ত করব না। এই হল তাঁর উক্তি। আবার কি বলছেন—আমরা ১০ হাজার লোককে বিদ্যুৎ দপ্তরে চাকরি দিয়েছি অর্থাৎ তিনি জেনারেল অ্যাডমিনিস্ট্রেশনে বলতে এসে ১০ হাজার লোককে চাকরি দিয়েছেন এই সমস্ত কথা তাঁর বক্তৃতায় তিনি উল্লেখ করেছেন। আমরা দেখেছি প্রশাসন সংস্কার কমিটি সুপারিশ করেছেন মেদিনীপুর ও বর্ধমানকে অবিলম্বে ভাগ করতে হবে। পশ্চিম দিনাজপুর জেলার হেড কোয়ার্টার এখন বালুরঘাটে আছে, তাকে রায়গঞ্জে নিয়ে যাবার জন্য তাঁরা সুপারিশ করেছেন। সেই কাজগুলি হয়নি, সেই কাজগুলি আমাদের করতে হবে। দক্ষিণ ২৪-পরগনার কাকদ্বীপ এবং বারুইপুরকে, মেদিনীপুর জেলার গড়বেতা, দিঘা, খড়গপুর এবং হলদিয়াকে মহকুমা হিসাবে ঘোষণা করবার জন্য প্রশাসনিক সংস্কার কমিটি সুপারিশ করেছেন। এগুলিকে আমাদের বাস্তবায়িত করতে হবে। তাঁরা বলেছেন Department of Home Transport to be name as Transport Department, it includes Ports, harbours, shipping and navigation, Inland waterways, light houses. তারপর বলছেন Home (P.A.) Department to be renamed as personal and Administrative Department and Reforms Department হিসাবে। হায়ার এডুকেশনে কি কি যাবে বলে তাঁরা সাজেশন দিয়েছেন Non-formal education including adult education, Libraries and Cultural Affairs এগুলিকে যাবার জন্য প্রশাসনিক সংস্কার কমিটি সুপারিশ করেছেন। এটা আমাদের বুঝতে হবে এই যে লিগ্যাসি অব দি পাস্ট—ব্রিটিশ সাম্রাজ্যবাদ যখন আমাদের দেশে এসেছিল তখন আমাদের দেশের Administration has been defined as a cooperative human effort towards achieving some common goal. It is a means by which the policy decisions made by the Political decision–makers are carried out. Public Administration is a decision making, planning the work to be done. এই জিনিসগুলি জেনারেল অ্যাডমিনিস্ট্রেশনে আমাদের করতে হবে। ১৯৭৩-৭৪ সালে ওঁরা কিন্তু ৯ কোটি টাকা খরচ করেছিলেন, আজকে আমাদের যে ব্যয়

বরাদ্দের দাবি করা হয়েছে তাতে বলা হয়েছে ৯ কোটি ৬৯ লক্ষ ৯৪ হাজার টাকা। এইসব কথা আমরা বললে ওরা আইনের কথা, দুর্নীতির কথা বলেন, আমি বিরোধী দলের সদস্যদের বলি আমাদের ৯ বছরের শাসনকালে কোনও মন্ত্রীর দুর্নীতির অভিযোগে ওয়াংচু কমিশনের মতো একটা কমিশন বসাতে হয়নি। ওদের আমলে ওয়াংচু কমিশন বসিয়ে দু'জন মন্ত্রীকে ওরা বরখাস্ত করেছিলেন, আমাদের সেই কাজটা করতে হয়নি।

স্বাভাবিক ভাবে আমরা যখন অন্যান্য রাজ্যের সঙ্গে তুলনা করি তখন আমরা বলতে চাইনা যে আমাদের এই রাজ্য ভারতবর্ষের মধ্যে আইডিয়াল রাজ্য। পশ্চিমবাংলা একটা অঙ্গ রাজ্য এবং এখানে স্বাভাবিকভাবেই যখন বিহার, ইউ. পি. থেকে লোকেরা আসছে তখন তাদের সামাজিক অবস্থা, সামাজিক প্রভাব এখানে প্রতিফলিত হবে না একথা কেমন করে বলব? ১৯৭৩-৭৪ সালে তৎকালীন মুখ্যমন্ত্রী সিদ্ধার্থ শঙ্কর রায় এই বিধানসভায় কি বলেছিলেন সেটা আমরা জানি এবং এটাও জানি যে, বিধানসভার চত্বরে দাঁড়িয়ে কোনও এম. এল. এ. সিদ্ধার্থ রায়ের সঙ্গে কথা বলতে পারতেন না। যদি কেউ কিছু বলতেন অমনিই ওয়াংচু কমিশন। তাঁর আমলে কি এম. এল. এ.-রা খুন হননি? আমি দেখেছি যুব কংগ্রেসের সভাপতি, আমার জেলায় বাড়ি, মহাজাতি সদনে এসে আশ্রয় নিয়েছিলেন প্রাণের দায়ে এবং পুলিশের কোনও ক্ষমতা ছিল না তাঁকে রক্ষা করে। বর্ধমান বিশ্ববিদ্যালয়ের উপাচার্যের ঘরের সামনে ছাত্র পরিষদের নেতা অমলেশ ব্যানার্জি কি ছুরিকাঘাতে নিহত হননি? তৎকালীন স্বরাষ্ট্রমন্ত্রীর ক্ষমতা ছিল না অপরাধীদের গ্রেপ্তার করে কারণ তখন ছাত্র পরিষদের নেতা এবং সভাপতি ছিলেন সুব্রত মুখার্জি। তাই তিনি চুপ করে গেলেন, কিছু করতে পারলেন না। আমাদের লোকসভায় কেন্দ্রীয় স্বরাষ্ট্রমন্ত্রী যে বিবৃতি দিয়েছেন সেটা একবার যাচাই করুন। তিনি ধর্ষণের ক্ষেত্রে বলছেন, মধ্য প্রদেশ ১০০ বিহার ৩৩, উত্তর প্রদেশ ৭৫, গুজরাট ৪৫, মহারাষ্ট্র ১৩, রাজস্থান ৪৪, পশ্চিমবাংলা—০। এবারে বলছেন শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবস্ খুনের সংখ্যা—মধ্যপ্রদেশ ৪৫, বিহার ৫, গুজরাট ৯, রাজস্থান ৬, পশ্চিমবাংলা ১ জন। সাধারণ খুন ১৯৮৫ সালে—মধ্য প্রদেশ ৩৯, বিহার ৩০, উত্তর প্রদেশ ১৬০, এখান থেকে ভারতবর্ষের প্রধানমন্ত্রী নির্বাচিত হয়েছেন, গুজরাট ১৪, রাজস্থান ১৭, পশ্চিম বাংলা ২। রিসোর্স মোবিলাইজেশন ৩৫ কোটি টাকা ছিল, কিন্তু ওঁরা সেই রিসোর্স মোবিলাইজেশন করতে পারেনি। এবারে বলছেন ৭ হাজার ২০০ কোটি টাকা দেওয়া যায়নি কারণ রিসোর্স মোবিলাইজেশন করতে পারিনি। আমরা কাদের উপর ট্যাক্স বসাব সেটা বোঝা দরকার। আমরা এক্সপোর্ট আইটেমে ফোর পারসেন্টের বেশি ট্যাক্স বসাতে পারি না আমাদের রাজ্যে। আমরা চা এবং জুট গুডসের উপর ট্যাক্স বসাতে পারছি না। লোকসভার সদস্যদের কাছে নোটিশ যাবার পরই ২ হাজার কোটি টাকার ট্যাক্স বসেছে অ্যাডমিনিস্ট্রেটিভ অর্ডারে। এটা থেকে কিন্তু রাজ্য সরকারগুলি বঞ্চিত হবে। ওঁরা বলছেন প্রায় ৪০ হাজার কোটি কালো টাকা দেশের মধ্যে ঘুরছে। অর্থাৎ একটা প্যারালাল ইকনমি দেশের মধ্যে চলছে। তারপর ঘাটতির কথা যা শুনছি তাতে মনে হয় ১০ হাজার কোটি টাকায় যাবে। রাজ্য সরকার তো নোট ছাপাতে পারে না। কেন্দ্রীয় সরকারের যদি ঘাটতি হয় তাহলে ইনফ্লেসন হবে, ছোট ব্যবসায়ী, সাধারণ মানুষ, fixed owner সকলেই আঘাত প্রাপ্ত হবে।

[4-15—4-25 P.M.]

পরিবার পিছু ১০০ থেকে ১৫০-২০০ টাকা খরচ বেড়ে গেছে। ওনারা বার বার বলছেন, এই রাজ্য রিসোরস মোবিলাইজেশন করতে পারছে না। কেন্দ্রীয় সরকার রিসোর্স মোবিলাইজেশন করেছেন? কেন্দ্রীয় সরকারের প্রাক্তন অর্থমন্ত্রী বলেছেন It is a government that depends on borrowing foreign money. ভারত সরকারের প্রাক্তন অর্থমন্ত্রী রাজ্য সভায় লোকসভায় দাঁড়িয়ে বলেছেন। কেন্দ্রীয় সরকার দাঁড়িয়ে আছে বৈদেশিক টাকার উপর—একটা ধার করা সরকার। আপনারা আবার বার বার রাজ্য সরকারকে দোষারোপ করেন যে রিসোর্স মোবিলাইজেশন করতে পারছি না। আর একটা হচ্ছে এন. আর. ই. পি.-র টাকা খরচ করতে পারছি না—ম্যান ডেজ কমিয়ে দিয়েছি। জিনিসটা কি ৭ টাকায় কি কোথাও লোক পাওয়া যায়? শিশিরবাবু তো নাটক করে গেলেন। যাত্রা দলের নায়কের মতো নাচতে নাচতে বললেন যে এন. আর. ই. পি.-র টাকা খরচ করতে পারছি না। শুধু ৭ টাকায় কি মজুর পাওয়া যায়? আমরা সেইজন্য ১২ টাকা মাথাপিছু মজুরী করে দিয়েছি। তবুও কম, আজকে ১৮-১৯ টাকার নিচে মজুর পাওয়া যায় না। আমরা ২.৪৮ লক্ষ ম্যানডেজ তৈরি করতে সক্ষম হয়েছি। এটা কি সঠিক কথা নয়? আমাদের বাজেটের যে টাকা তার ৭০ ভাগ দেবে রাজ্যগুলি আর কেন্দ্র দেয় ৩০ ভাগ। গ্যাডগিল কমিশন যে সুপারিশ করেছিল ৪০ ভাগ সেটাও আপনারা মানলেন না। আর এই কথা আমরা বললে, আপনারা বলবেন বিচ্ছিন্নতাবাদের কথা বলছি। মুখ্যমন্ত্রী স্বর্গত বিধানচন্দ্র রায় প্রতিবাদ করেছিলেন। আমাদের এই ৯ বছরের শাসনকালে, আপনারা বুকে হাত দিয়ে বলুনতো নিরাপত্তা বোধ আপনারা করছেন কি না? কলকাতা মহানগরীতে দেশের বুভুক্ষু মানুষ যখন প্রাণের দায়ে মিছিল করে এসেছিল আপনারা তাদের গুলি দিয়ে স্তব্ধ করেছিলেন। ১৯৬৯ সালে এই রাজভবনের সামনে আপনারা ৮ জন লোককে গুলি করে হত্যা করেছিলেন। প্রতি বছরই আগস্ট মাস একটা আন্দোলনের মাস হিসাবে প্রতিপন্ন হয়েছিল। আমাদের সময় ১৯৭৮ সালে বন্যা তারপর খরা হয়েছে। আপনারা পারলেন না তো এই সরকারের বিরুদ্ধে কলকাতা মহানগরীতে বুভুক্ষু মানুষের মিছিল আনতে? দেশের মানুষ বুঝেছে। সিদ্ধার্থ বাবুর মন্ত্রিসভায় জোর কণ্ঠে দাঁড়িয়ে মাশুল সমীকরণ করার কথা তো আপনারা বলতে পারেন নি। শিশির বাবু বললেন শিল্পের এই রকম অবস্থা ঘটছে। কেন ঘটছে? যখন কৃষ্ণমাচারি অর্থমন্ত্রী হয়েছিলেন তখন থেকে পশ্চিম বাংলায় এই অবস্থার শুরু হয়েছে। আজকে কেন্দ্র যে ব্যবস্থা নিয়েছে তার জন্য ৪২টি সূতা শিল্প ধুঁকছে—হাজার হাজার শ্রমিক মৃত্যুর সঙ্গে পাঞ্জা লড়ে চলেছে। তখন তো এই রাজ্যে কংগ্রেস এবং কেন্দ্রেও কংগ্রেস এই মাশুল সমীকরণ করতে পারলেন না। আমরা বার বার চেষ্টা করছি বার বার কেন্দ্রের কাছে দাবি রাখছি যে পূর্ব ভারতের উৎপাদিত মালপত্র যেমন সমস্ত রাজ্যকে একই দামে দিতে হবে সেই রকম উত্তর দক্ষিণ ভারতের উৎপাদিত মালপত্র সমস্ত রাজ্যকে একই দামে সরবরাহ করা হোক। কিন্তু আজ পর্যন্ত সেইভাবে সরবরাহ করা হয় না। ভিজিলেন্স কমিশন যা বলেছেন তা আমরা করেছি।

ইতিমধ্যেই বিভিন্ন জেলায় যোজনা কমিটি করেছেন। কিন্তু আমরা দেখছি সেখানে এম. এল. এ.-দের কোনও গুরুত্বপূর্ণ ভূমিকা রাখা হয়নি। মিঃ স্পিকার, স্যার, আমি বলব দে

আর অলসো অ্যানসারেবল্ টু দি ইলেকটোরেট। সুতরাং এম. এল. এ.-দের একটা গুরুত্বপূর্ণ ভূমিকা থাকা উচিত ছিল বলে আমি মনে করি। সেই জন্য আমি মনে করি ডেভেলপমেন্ট কমিটিতে ডিস্ট্রিক্ট যোজনা কমিটিতে কোথায় কি উন্নয়নমূলক পরিকল্পনা রচিত হবে সেখানে এম. এল. এ.-দের গুরুত্বপূর্ণ ভূমিকা থাকা উচিত। আর একটি কথা বলছি, আমাদের প্রশাসন ব্যবস্থা ব্রিটিশ ধাঁচের তৈরি এবং সেখানে ডিভিসনাল কমিশনার একটি অর্নামেন্টাল পোস্ট। এই অর্নামেন্টাল পোস্ট বিলোপ করা যায় কি না ভেবে দেখার জন্য আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীকে অনুরোধ করছি। ব্রিটিশ যুগের এই অর্নামেন্টাল পোস্টের কোনও প্রয়োজন আছে বলে আমি মনে করি না। এটা বিবেচনা করার জন্য অনুরোধ জানিয়ে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় সাধারণ প্রশাসন ১৮/১৯ নং খাতে যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন সেই সম্পর্কে আমি বলতে চাই যে, রাজ্যের বামফ্রন্ট সরকার যেভাবে সাধারণ প্রশাসন পরিচালনা করছেন তা এই রাজ্যের জনগণের আশা আকাঙ্খার সাথে সঙ্গতিপূর্ণ নয়। কারণ, আমি মনে করি একটি আদর্শ প্রশাসন বলতে জনগণের প্রত্যাশা হচ্ছে এই যে, প্রশাসনের বেসিক ফিচার, মূল বৈশিষ্ট্য হল প্রশাসন হবে পরিচ্ছন্ন ও দুর্নীতি মুক্ত, এটাই জনগণ আশা করতে পারেন। জনগণ আশা করতে পারেন যে প্রশাসন হবে পক্ষপাত মুক্ত এবং নিরপেক্ষ, প্রশাসন হবে জনমুখী, মানবিক ও সামাজিক ন্যায়বোধে উদ্বুদ্ধ। প্রশাসন হবে কায়েমী স্বার্থ বিরোধী সমাজের দুর্বলতর অংশের মানুষের সংগ্রামের হাতিয়ার—এইগুলিই হচ্ছে মূল মাপকাঠি, মূল বৈশিষ্ট্য যার নিরিখে প্রশাসন জনস্বার্থে পরিচালিত হচ্ছে কিনা নির্ধারিত হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ভাষণে সরকারি প্রশাসনের সাফল্য সম্পর্কে মূলত দুটি দাবি করা হয়েছে এবং তার মধ্যে অন্যতম হচ্ছে বিকেন্দ্রীভূত পরিকল্পনা, যেটি মুখ্যমন্ত্রী মহাশয় বলেছেন। তারা বলছেন দেশের মধ্যে নির্বাচিত প্রতিষ্ঠানগুলির মাধ্যমে পরিকল্পনাগুলিকে রূপায়িত করতে চান জনগণকে তার সঙ্গে যুক্ত করে। থিওরেটিক্যালি দিস ইজ অল রাইট, তত্ত্বগত ভাবে এটা খুব ভাল জিনিস। কিন্তু শুধু এটা তত্ত্বে থাকলে চলবে না। টু ট্রান্সলেট ইট ইনটু অ্যাকশন, একে কার্যে রূপায়ণের জন্য যে প্রচেষ্টা, উদ্যোগ নেওয়া দরকার সেটা নেওয়া হচ্ছে কিনা, এটাই হচ্ছে বিচার্য বিষয়।

[4-25–4-35 P.M.]

ওঁরা স্যার, প্রায়ই একটা কথা খুব গর্বের সঙ্গে বলেন, সেটা হচ্ছে, আঞ্চলিক প্রশাসনের কৃতিত্ব। অর্থাৎ পঞ্চায়েত, পৌরসভা এই সমস্ত স্বায়ত্বশাসনমূলক প্রতিষ্ঠানগুলির কৃতিত্ব। স্যার, এদের কয়েকটি কাজের নমুনা দিলেই বোঝা যাবে যে এই পঞ্চায়েতগুলি এবং পৌরসভাগুলি কি রকম তৎপরতার সঙ্গে কাজ করছে। গত আর্থিক বছরে ২৪ পরগনা জেলা পরিষদের জন্য ৮ কোটি টাকা বরাদ্দ ছিল, এই ৮ কোটি টাকার মধ্যে ৩।। কোটি টাকা তারা ব্যয় করতে পারেননি—গরিবদের জন্য গৃহনির্মাণ, স্কুলবাড়ি নির্মাণ, যুবকল্যাণ, ত্রাণ প্রভৃতি গুরুত্বপূর্ণ খাতে তারা এই সমস্ত অর্থ ব্যয় করতে পারেননি। রাজ্য পঞ্চায়েত দপ্তরের সূত্রের খবর পশ্চিমবঙ্গের প্রায় প্রতিটি জেলা পরিষদের আয়ব্যয়ের হিসাব নিলে দেখা যাবে যে, এই ব্যয়

না করতে পারা অর্থের পরিমাণ প্রতিটি জেলাতেই ক্রমবর্ধমান। পৌরসভাগুলির ক্ষেত্রে স্যার, আপনি জানেন, বিগত ৬ বছর ধরে যোজনা খাতে ছোট এবং মাঝারি শহরগুলির উন্নয়নের জন্য যে অর্থ বরাদ্দ হয়েছিল সেই বরাদ্দকৃত অর্থের ১০ ভাগের এক ভাগ মাত্র ব্যয় হয়েছে অথচ সেখানে শহরগুলির উন্নয়নের খুব জরুরি প্রয়োজন রয়েছে। উন্নয়নখাতে অর্থ এখানে সদ্ব্যবহার করা যাচ্ছে না, এর সুযোগকে কাজে লাগানো যাচ্ছে না। স্যার, এগুলি কি প্রশাসনিক ব্যর্থতা এবং প্রশাসনিক তৎপরতার অভাবের নমুনা নয়? স্যার, উনি আঞ্চলিক প্রশাসনের কথা বলেছেন। এই যেখানে অবস্থা সেখানে কি আমরা পরিকল্পনাকে বিকেন্দ্রীকরণ করে আমাদের যে আশা, আমাদের যে লক্ষ্য তা কি আমরা রূপায়িত করতে পারব যদি না সত্যিকারের তৎপরতা, গতিশীলতা সৃষ্টি করতে পারি? এগুলি আজকে বিচার করে দেখার দরকার আছে বলেই আমি মনে করি। তারপর স্যার, এই ভাষণের প্যারা ফাইভে আর একটি কথা বলা হয়েছে যে, 'গ্রামাঞ্চলের মানুষদের দারিদ্রমোচন সংক্রান্ত কর্মসূচির উপর সর্বাধিক গুরুত্ব দেওয়া হয়েছে।' অথচ স্যার, বাস্তব ক্ষেত্রে পর্যলোচনা করে দেখা যাচ্ছে যে গত বছর রাজ্য সরকার বাজেটে যে অর্থ বরাদ্দ করেছিলেন বিভিন্ন গুরুত্বপূর্ণ খাতে—শিক্ষা, স্বাস্থ্য, গ্রাম উন্নয়ন, সেচ, খাদ্য ইত্যাদিতে তারমধ্যে প্রায় ১০০ কোটি টাকার মতন তারা খরচ করতে পারেননি। যেমন সোশ্যাল কমিউনিটি সার্ভিসের অধীন শিক্ষা খাতে ৮ কোটি ৮২ লক্ষ টাকা খরচ করতে পারেননি, শ্রম কল্যাণ ও শ্রমিকদের কর্মসংস্থানের খাতে ১১ কোটি ৬০ লক্ষ টাকা খরচ করতে পারেননি, ক্ষুদ্রসেচ খাতে ৬ কোটি ১৩ লক্ষ টাকা খরচ করতে পারেননি, তফশিল জাতি এবং উপজাতি কল্যাণ খাতে ১ কোটি ৫ লক্ষ টাকা খরচ করতে পারেননি, এটা কি দারিদ্র মোচন সংক্রান্ত কর্মসূচির প্রতি সর্বাধিক গুরুত্ব দেওয়ার প্রমাণ? এগুলি আজ আমি আপনাদের বিচার করতে বলব। স্যার, মূল বৈশিষ্ট্যের কথাগুলি যা বললাম যে আদর্শ প্রশাসনের অর্থ প্রশাসনকে পক্ষপাতমুক্ত করা, অ্যাডমিনিস্ট্রেটিভ নিউট্রালিটি বা প্রশাসনিক নিরপেক্ষতা—এটা না থাকলে ঐ গণতন্ত্র টনতন্ত্র এসব কথার কোনও মানে হয় না। minimum guarantee of democracy, administrative neutrality অর্থাৎ প্রশাসনকে সংকীর্ণ দলীয় স্বার্থে নয়, নিরপেক্ষভাবে এবং পক্ষপাতহীনভাবে প্রশাসনকে পরিচালিত করতে হবে। এটা কি বামফ্রন্ট সরকার সুনিশ্চিত করতে পেরেছেন? স্যার, আজকে প্রতিটি দপ্তরে যান দেখবেন, প্রশাসনে চূড়ান্ত দলবাজি চলছে—এটা কি কেউ অস্বীকার করতে পারেন? এই দলবাজিতে সমস্ত দপ্তরকে আবার ছাড়িয়ে গিয়েছে শিক্ষা দপ্তর। শিক্ষা দপ্তরে আজ চূড়ান্ত দলবাজি চলছে এবং একটা মারাত্মক অবস্থার সেখানে সৃষ্টি হয়েছে। প্রাথমিক স্তর থেকে শুরু করে একেবারে বিশ্ববিদ্যালয় স্তর পর্যন্ত টপ. টু বটম এই জিনিস চলছে। আজকে প্রাথমিক যে শিক্ষা বোর্ড সেটা একটা সংকীর্ণ দলীয় রাজনীতির আখড়া হয়ে গেছে। হায়ার সেকেন্ডারি কাউন্সিলেরও অবস্থা একই রকম। বিশ্ববিদ্যালয়গুলিতে দলবাজির ফলে স্বাভাবিক কাজকর্ম বন্ধ হয়ে গেছে। আজকে সর্বক্ষেত্রে এই রকম একটা পরিস্থিতি দেখা দিয়েছে শিক্ষা প্রতিষ্ঠানগুলিতে। জুনিয়ার হাই স্কুলগুলিকে হাইস্কুলের অনুমোদন দেবার ব্যাপারেও বিচিত্র রাজনীতি চলছে। হাজার হাজার স্কুল আছে যেগুলি ১০-১২ বছরের পুরাতন, সেই স্কুলগুলিকে অনুমোদন দেওয়া হচ্ছে না, অথচ ২/১ বছর যেগুলি খোলা হয়েছে সেগুলিকে অনুমোদন দেওয়া হচ্ছে। আমার কনস্টিটিউয়েন্সির কথা বলছি। সেখানে যে পি. সি. পাল ইনস্টিটিউশন সেটাকে হাই স্কুলে অনুমোদন দেওয়া হচ্ছে না, কিন্তু হালে যেসব স্কুল হয়েছে তার অনুমোদন

দেওয়া হচ্ছে। এই জিনিস চলছে। কাজেই চূড়ান্ত দলবাজি চলছে এবং এর ফলে কোথাও প্রশাসন নিরপেক্ষ ভাবে কাজ করতে পারছে না। আজকে নিরপেক্ষ প্রশাসন কোথায়? আজকে প্রশাসনকে কায়েমি স্বার্থের বিরুদ্ধে, সমাজের দুর্বলতর অংশের মানুষের সংগ্রামের হাতিয়ার হিসাবে কাজে লাগানোর যে কথা মাননীয় সদস্য দিলীপ মজুমদার মহাশয় বললেন, সেটা কি পালিত হচ্ছে? আজকে বামফ্রন্ট সরকার যদি পশ্চিম বাংলার শ্রমজীবী মানুষ, দরিদ্র কৃষক, জনসাধারণের সংগ্রামের হাতিয়ার হত তাহলে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের ৯ বছরের রাজত্বে মালিক শ্রেণীর আক্রমণ যেটা শ্রমিক শ্রেণীর উপরে নেমে আসছে সেটা কি হত? আজকে একদিকে তারা লে অব, ক্লোজার করছে, শ্রমিকের প্রভিডেন্ট ফান্ডের টাকা, ই. এস. আই. এর টাকা জমা পড়ছে না, অন্যদিকে টাইপারটাইট এগ্রিমেন্ট যেগুলি হচ্ছে সেগুলিকেও মালিকরা ভায়োলেট করে শ্রমিকদের বঞ্চিত করে যাচ্ছে। আর প্রশাসন সেখানে নীরব ভূমিকা পালন করছে। তাহলে কি প্রশাসনকে দুর্বল শ্রেণীর মানুষের সংগ্রামের হাতিয়ার হিসাবে কাজে লাগানো হচ্ছে? আজকে এই প্রশ্ন এসে যায়। মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর ভাষণে বলেছেন যে দারিদ্র মোচন সংক্রান্ত কর্মসূচিগুলির উপরে সর্বাধিক গুরুত্ব দেওয়া হচ্ছে। আমরা ভূমি সংস্কারের ব্যাপারে কি দেখছি? যে সমস্ত খাস জমি সরকারের হাতে এসেছে, প্রায় ৪.৩০ লক্ষ একর জমি সরকারের হাতে এসেছে। সেই খাস জমি রাজ্যের হাজার হাজার ভূমিহীন কৃষকদের মধ্যে বিলি করা হচ্ছে না। ৯ বছরে মাত্র ১.৮৫ লক্ষ একর জমি বিলি করা হয়েছে। যদি সত্যিই সমাজের দুর্বলতর মানুষের প্রতি সরকারের দরদ থাকত এবং সহানুভূতি থাকত, যদি এই ৪.৩০ লক্ষ একর খাস জমি যেটা সরকারের হাতে এসেছে সেটা তাদের মধ্যে বিলি করতে পারতেন তাহলে দারিদ্র মোচনের উপরে যে সর্বাধিক গুরুত্ব আরোপ করা হয়েছে সেটা প্রযোজ্য হত। কাজেই এই জিনিসগুলি বিচার্য বিষয়। মাননীয় সদস্য দিলীপ মজুমদার মহাশয় বললেন যে এই সরকার গণতান্ত্রিক আন্দোলনের হাতিয়ার হিসাবে ন্যায়সঙ্গত আন্দোলন, গণতান্ত্রিক আন্দোলনের উপরে পুলিশের হস্তক্ষেপ করবে না। আজকে বাস্তব ঘটনা কি বলছে? কংগ্রেস আমলে পুলিশের হস্তক্ষেপ হয়েছে, আজও সেটা চলছে। আজও অত্যাচার করা হচ্ছে। তাদের সঙ্গে পাল্লা দিয়ে না চললেও সেটা চলছে। আজকে বামফ্রন্ট সরকার কি বুকে হাত দিয়ে বলতে পারেন যে গণতান্ত্রিক আন্দোলনের উপরে পুলিশ পাঠানো হয়নি? এই পশ্চিমবাংলার বুকে বাসের ভাড়া বাড়ার বিরুদ্ধে যখন আন্দোলন করা হচ্ছিল সেই আন্দোলন দমন করার জন্য পুলিশ যায়নি, লাঠি চলেনি, টি. আর. গ্যাস চলেনি? আমাদের দলের ২ জন কর্মী হাবুল রজত ও সবারাম মোদক নিহত হয়েছে। এই জিনিস ঘটেছে। এটা কি অস্বীকার করতে পারেন? মাননীয় অধ্যক্ষ মহাশয়, শেষে একটা কথা বলতে চাই। একটা বামফ্রন্ট সরকার যখন প্রশাসনের মাধ্যমে জনমুখী আন্দোলনের উপরে, গণতান্ত্রিক আন্দোলনের উপরে পুলিশ পাঠিয়ে দিনের পর দিন হস্তক্ষেপ করছে তখন তাদের এই কথা দাবি করা চলে না।

[4-35–4-45 P.M.]

যে জনগণের অর্থে যে প্রশাসনিক ব্যয় নির্বাহ হয়, সেই প্রশাসন কখনও জনস্বার্থকে উপেক্ষা করতে পারে না। জনস্বার্থকে অবহেলা করতে পারে না। ফলে জনমুখী দৃষ্টিভঙ্গি আজকে বিভিন্ন সরকারি দপ্তরগুলোতে দেখা যাচ্ছে না। কারণ আজকে যে ভাবে বিভিন্ন

দপ্তরগুলো পরিচালিত হচ্ছে, সরকারি পরিবহনের অবস্থা, হাসপাতালগুলোর চেহারা, শিক্ষা ক্ষেত্রে অরাজকতা, সর্ব ক্ষেত্রে সরকারি দপ্তরগুলো আজকে একটা নৈরাজ্য সৃষ্টি হয়েছে। আজকে যখন জনসাধারণকে সরকারি দপ্তরে যেতে হয় বিভিন্ন কাজে, প্রশাসনের কাছে, সেই জনমুখী দৃষ্টিভঙ্গি দিয়ে, সেই রকম আচরণ তারা পায় না। ফলে আজকে এই কথা স্বীকার করতে হবে, যে জনমুখী সরকার গড়ে তোলার যে প্রয়োজন ছিল, সেটা গড়ে তুলতে আপনারা পারেননি, আপনারা ব্যর্থ হয়েছেন। এইটুকু বলে এই সাধারণ প্রশাসনের ব্যয় বরাদ্দ যেটা এখানে উপস্থিত করা হয়েছে তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মতীশ রায় ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আজকে মাননীয় মুখ্যমন্ত্রী তথা সাধারণ প্রশাসন দপ্তরের মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ বিধানসভায় পেশ করেছেন তাকে সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে কয়েকটি কথা বলব। কথা হচ্ছে বামফ্রন্ট সরকারকে বর্তমানে ভারতবর্ষের ধনবাদী ব্যবস্থার মধ্যে কাজ করতে হচ্ছে, এটা আজকে কারোর অজানা নেই এবং প্রশাসনিক স্তরের মূলগত আমরা কোনও পরিবর্তন সাধন করতে পারিনি। আইনের মধ্যে প্রশাসনিক ব্যবস্থা যেটা আছে সেটা খুব সীমিত এবং সীমাবদ্ধ। কিন্তু তার মধ্যে থেকে যেটা উল্লেখযোগ্য ঘটনা, সাধারণ প্রশাসন গতিশীল কি না, নাকি, সেটা স্থিতিশীল হিসাবে দাঁড়িয়ে আছে, সেই ব্যাপারে আমাদের বিরোধী বন্ধুরা যে ভাবে বক্তব্য রেখেছেন, আমি তাঁদের সঙ্গে একমত হতে পারিনি। মাননীয় স্পিকার মহাশয়, আমি বিভিন্ন রাজ্যের সঙ্গে তুলনা করব না, ইন্দিরা গান্ধী যখন ভারতবর্ষে ক্ষমতায় ছিলেন, তাঁর শক্ত প্রশাসন দিল্লিতে প্রতিষ্ঠিত আছে বলে ভারতবর্ষ এবং দুনিয়ার লোককে তখন বোঝানো হত এবং ইন্দিরা গান্ধী যখন তাঁর নিজের দেহ রক্ষীর হাতে নিহত হলেন, ঘটনাটা আমাদের কাছে যেমন দুর্ভাগ্য জনক, কিন্তু তা সত্ত্বেও সেই মৃত্যুকে কেন্দ্র করে দিল্লি মহানগরীতে প্রশাসন বলে—ইন্দিরা গান্ধীর মৃত্যুর পর তিন দিন কিছু ছিল না। দিল্লির লোকসভায় এই কথা প্রমাণিত হয়েছে বিরোধী দলের বক্তব্যে এবং তাঁরা নতুন প্রধানমন্ত্রী রাজীব গান্ধীর কাছে দাবি জানিয়ে ছিলেন দিল্লির প্রশাসনকে চালু রাখুন যাতে এই ভাবে লোক খুন না চলে। কয়েক হাজার মানুষ খুন হয়ে গেছে। আজকে পশ্চিমবাংলায় ৭৮ সালে ভয়াবহ বন্যা, তারপর একবার খরা, একবার বন্যা এবং একবার খরা পশ্চিম বাংলার উপর চেপে বসেছিল। সাধারণ মানুষের জীবনে চরম দুর্গতি এসেছিল। কিন্তু রাজ্য সরকার তার প্রশাসনিক দক্ষতা এবং গতিশীলতার মধ্যে অসাধ্য সাধন করেছে এবং পশ্চিম বাংলার মানুষ সেই দুর্যোগ থেকে বেঁচেছে। অনাহারে যাতে কোনও মানুষ না মারা যায় তার জন্য প্রশাসনিক ব্যবস্থাকে রাজ্য সরকার অত্যন্ত সচল রেখেছিলেন, এটাই হচ্ছে উল্লেখযোগ্য ঘটনা। আমাদের ৩৪ দফা এবং ৩৬ দফা কর্মসূচিতে এই কথাগুলো উল্লেখ করেছে, সাধারণ মানুষের দুঃখ দুর্দশা দূর করার জন্য প্রশাসনিক ভাবে যতদূর ক্ষমতা আছে, আমরা তা লাঘব করার চেষ্টা করব। আমাদের অভিজ্ঞতা হচ্ছে, আজকে প্রশাসনিক স্তরে আমাদের কিছু কিছু দুর্বলতা আছে। দুর্বলতার জায়গাগুলো হল রাজ্য সরকারের বিভিন্ন দপ্তরের সঙ্গে যে সমন্বয়ে থাকলে প্রশাসনিক গতি আরও বেশি গতিশীল হতে পারে, সেদিকে আমাদের লক্ষ্য রাখতে হবে। তাই মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব সাধারণ প্রশাসনিক দক্ষতা বাড়াবার জন্য তিনি একটা নতুন দপ্তর সৃষ্টি করুন, যেটা তাঁর নিজের দপ্তরের আওতায় থাকবে। সেই দপ্তরটি হবে কো-অর্ডিনেশন অ্যান্ড ইমপ্লিমেন্টেশন দপ্তর।

আমাদের অভিজ্ঞতা হচ্ছে, রাজ্য সরকার বিভিন্ন সময়ে যে সমস্ত উন্নয়নমূলক পরিকল্পনাগুলি গ্রহণ করেন সেগুলি বিভিন্ন দপ্তরের মধ্যে সহযোগিতা, সমন্বয়ের অভাবে এবং প্রশাসনিক দুর্বলতার জন্য ঠিক সময়সীমার মধ্যে সম্পন্ন হয় না। বিভিন্ন দপ্তরের মধ্যে সমন্বয়ের মাধ্যমে এবং প্রশাসনিক দক্ষতা বৃদ্ধির মধ্যে দিয়ে যাতে সমস্ত উন্নয়নমূলক পরিকল্পনাগুলি নির্দিষ্ট সময় সীমার মধ্যে সমাপ্ত হতে পারে তার জন্য রাজ্য স্তরে একটা নতুন দপ্তর গড়ে তোলার জন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন রাখছি এবং সেই দপ্তর মুখ্যমন্ত্রীর দায়িত্বে থাকা উচিত। বর্তমান প্রশাসনিক ব্যবস্থার মধ্যে আমরা দেখছি যে, খুনের মামলার আসামির বা ভারতীয় দন্ডবিধি অনুযায়ী কোনও বৃহৎ অপরাধের অপরাধীর বিরুদ্ধে যখন স্বরাষ্ট্র দপ্তর থেকে অভিযোগ করা হয় তখন বিচার বিভাগের কাছ থেকে সহযোগিতার দরকার সে সহযোগিতা যদি সময় মতো না পাওয়া যায় তাহলে অপরাধীর পক্ষে সুযোগ এসে যায়। কারণ আমাদের দেশের আইনে সে সুযোগের ব্যবস্থা আছে। দ্বিতীয়ত কোনও খুনের ঘটনায় যে খুনি বলে চিহ্নিত তার বিরুদ্ধে যখন কেস দেওয়া হয় তখন যদি ফরেনসিক এক্সপার্টের সাথে পি. পি.'র অভিমত সময় মতো না পাওয়া যায়, তাহলে আসামি বা খুনী সুযোগ পেয়ে যায়। আমাদের অভিজ্ঞতা হচ্ছে, এই কাজগুলি প্রশাসনিক দুর্বলতা এবং বিভিন্ন দপ্তরের মধ্যে সমন্বয়ের অভাবে সময় সীমার মধ্যে হয় না। ফলে বিভিন্ন সময়ে এ বিষয়ে আদালত প্রশাসন সম্পর্কে নানা রকম কটুক্তি করেছেন। তৃতীয়ত বিধানসভায় এবং অন্যত্র মন্ত্রী মহাশয়রা বিভিন্ন উন্নয়নমূলক কাজের সম্বন্ধে প্রতিশ্রুতি দেন, কিন্তু সেগুলি সময় সীমার মধ্যে সম্পন্ন করার ক্ষেত্রে অনেক সময় দেখা যায় আদালতের নিষেধাজ্ঞা প্রতিবন্ধকতার সৃষ্টি করছে এবং বিভিন্ন দপ্তরের মধ্যে সমন্বয়ের অভাবে, সহযোগিতার অভাবে, দক্ষতার অভাবে নিষেধাজ্ঞা তোলানোর ক্ষেত্রে অনেক বিলম্ব হয়ে যাচ্ছে। ফলে মন্ত্রী মহাশয়দের প্রতিশ্রুতি রক্ষিত হচ্ছে না। চতুর্থত আমরা দেখতে পাই অর্থ দপ্তর থেকে সময় মতো টাকার বরাদ্দ না পাওয়ার জন্যও অনেক উন্নয়নমূলক কাজ আটকে থাকে, বিলম্বিত হয় এবং পরবর্তী পর্যায়ে জিনিসপত্রের দাম বেড়ে যাওয়ার জন্য বরাদ্দকৃত টাকা দিয়ে সে কাজ আর সম্পূর্ণ করা যায় না। ফলে এক দিকে সাধারণ মানুষের কাছে দেওয়া প্রতিশ্রুতি রক্ষা করা যায় না, অপরদিকে, সময় সীমার মধ্যে কাজ করতে না পারার জন্য কাজ রূপায়ণের ব্যয় বৃদ্ধি পায়, ফলে টাকার অভাবে অনেক কাজ বন্ধ হয়ে যায়। সেই জন্য আজকে নির্দিষ্ট সময় সীমার মধ্যে সমস্ত কাজ শেষ করার দিকে রাজ্য সরকারকে গভীরভাবে মনোযোগ দিতে হবে। স্বরাষ্ট্র দপ্তর, বিচার বিভাগ, স্বাস্থ্য দপ্তর, পি. ডব্লু. ডি. প্রভৃতির মধ্যে কাজের সমন্বয় সৃষ্টির জন্য, রাজ্য সরকারের বিভিন্ন উন্নয়নমূলক কাজকে সার্থকভাবে রূপায়িত করার জন্য, প্রশাসনকে আরো গতিশীল করার জন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে তাঁর নেতৃত্বে পৃথক একটি দপ্তর গড়ে তোলার জন্য পুনরায় অনুরোধ করছি। আমার মনে হয় তা যদি করা সম্ভব হয় তাহলে আমাদের প্রশাসনের দক্ষতা এবং কর্মক্ষমতা অনেক বেড়ে যাবে। মাননীয় স্পিকার স্যার, আপনার কাছে আমি আরো কয়েকটি কথা বলতে চাই। মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন, 'সাধারণ মানুষের কাজের সুবিধার জন্য প্রশাসনিক স্তরে নতুন দৃষ্টিভঙ্গি নেওয়া হয়েছে।' সে ক্ষেত্রে বড় বড় জেলাগুলিকে বিভক্ত করে এবং মহকুমাগুলিকে নতুন করে বিভাজন করে প্রশাসনিক দক্ষতা বাড়াবার চেষ্টা করা হচ্ছে। সেদিকে লক্ষ্য রেখে ২৪-পরগনা জেলাকে উত্তর এবং দক্ষিণ ভাগে ভাগ করা হয়েছে। কিন্তু আমি মনে করি এর দ্বারা সমস্যার সমাধান হবে না।

উত্তর ২৪-পরগনা জেলার জনসংখ্যা ৫৭ লক্ষ এবং সেই জেলার মধ্যে চারটি মহকুমা আছে। চারটি মহকুমার মধ্যে একটি এমন মহকুমা আছে যার নিজস্ব জনসংখ্যা হচ্ছে ৩৬ লক্ষ। সেটি ব্যারাকপুর মহকুমা। ব্যারাকপুর মহকুমা একটি সমস্যাসঙ্কুল মহকুমা, সেই মহকুমাটির দিকে বিশেষ ভাবে দৃষ্টি দিতে হবে। এ বিষয়ে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন রাখছি—তাঁকে চিন্তা করতে অনুরোধ করছি—আগামী দিনে ব্যারাকপুর মহকুমাকে ভেঙে দমদম এবং পাশাপাশি আরো কয়েকটি থানাকে নিয়ে আরো নতুন মহকুমা করা যায় কি না। অনুরূপভাবে আমরা দেখছি পশ্চিম দিনাজপুর জেলার এবং মুর্শিদাবাদ জেলার বিভিন্ন প্রান্তের মানুষদের জেলা স্তরে প্রশাসনের সঙ্গে যোগাযোগ রাখার ক্ষেত্রে বিভিন্ন অসুবিধা রয়েছে। আমাদের অভিজ্ঞতার মধ্য দিয়ে আমরা দেখেছি ঐ সমস্ত জেলাগুলির ক্ষেত্রে অন্তত মহকুমা স্তরে কিছু কিছু বিভাজনের প্রয়োজন রয়েছে। ঐ সমস্ত ক্ষেত্রে মহকুমা বিভাজনের মধ্যে দিয়ে সাধারণ মানুষদের কাজের সুবিধা বাড়ানো যায় কি না দেখতে হবে এবং সে দিকে দৃষ্টি দিতে হবে।

[4-45–4-55 P.M.]

আমি আর একটি কথা বলছি, দুর্নীতির কথা। একটা সমাজসেবী প্রতিষ্ঠানের বিরুদ্ধে বিধানসভার ৩২ জন সদস্য যুক্তভাবে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে দরখাস্ত করেছিলাম। তিনি এই ব্যাপারে তদন্তের আদেশ দিয়েছিলেন। সেই আদেশের ফলে তদন্ত হয়েছে। কিন্তু আমি জানি প্রশাসনিক স্তরে বিশেষ কোনও লোকের প্ররোচনায় সেই তদন্তের রিপোর্ট উপযুক্ত কর্তৃপক্ষের কাছে পেশ করা হচ্ছে না। সেই সমাজসেবী প্রতিষ্ঠানটির নাম হচ্ছে সোসাইটি ফর চাইল্ড হেলথ অ্যান্ড কমিউনিটি ওয়েলফেয়ার সেন্টার। রাজ্য সরকারের টাকা, বিভিন্ন স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানের টাকা, কেন্দ্রীয় সরকারের টাকা নানাভাবে এই প্রতিষ্ঠানটি তছরূপ করেছে। আমি লিখিতভাবে সেই অভিযোগ এনেছিলাম, তদন্তের আদেশ হয়েছিল এবং সেই তদন্তের ফল অর্থাৎ পরবর্তিকালের যে ব্যবস্থা সেই ব্যাপারে দৃষ্টি দিয়ে উপযুক্ত ব্যবস্থা নেবেন। এছাড়া প্রশাসনিক ক্ষেত্রে আরও কিছু ত্রুটি আছে। কলকাতায় বিভিন্ন জেলা থেকে বাস যাতায়াত করে । সাধারণ মানুষকে এই এলাকায় আসতে হয়। আমি যে এলাকা থেকে নির্বাচিত তার পাশের এলাকা দমদম—সেই এলাকা থেকে বাস আজ ১০-১৫ বছর ধরে কলকাতার ডালহৌসি (বি বা দি বাগ) পর্যন্ত যাত্রী নিয়ে যাতায়াত করত। আজ সেইসব বাসগুলিকে কয়েক মাসের মধ্যে পুলিশ প্রশাসন ডালহৌসি (বিবাদি বাগ) এলাকায় ঢোকার ক্ষেত্রে নিষেধাজ্ঞা জারি করে দিয়েছে। এর ফলে জনসাধারণের অসুবিধার সৃষ্টি হয়েছে। বিধানসভার সদস্য হিসাবে আমাদের এ ব্যাপারে কোনও কিছুই জানানো হয়নি। সাধারণ মানুষ তো এ ব্যাপারে কিছুই জানে না। অতীতেও এই ধরনের ঘটনা দেখেছি, বিধায়কদের বহু ঘটনা প্রশাসনিক স্তর থেকে জানানো হয়নি। শেষে আমার আবেদন আছে—বিধানসভার সদস্যদের বিভিন্ন সময়ে স্থানীয় জনসাধারণের কাছে বিভিন্ন উন্নয়নমূলক কাজের জন্য বিশেষ পরিস্থিতির সম্মুখীন হতে হয়। আমি এই ব্যাপারে ভারতবর্ষের একটা অঙ্গরাজ্য মহারাষ্ট্রের কথা বলছি, সেখানে বিধান আছে, তারা সেই ব্যবস্থা করেছেন, বিধানসভার প্রতিটি সদস্য তার নিজের কেন্দ্রের জন্য বিশেষ প্রয়োজনে সরকার থেকে বরাদ্দ ১ লক্ষ টাকা পাবেন এবং সেটা এস. ডি. ও.-র হেফাজতে থাকবে। তার নিজ নিজ এলাকার উন্নয়নমূলক কাজের জন্য এস. ডি. ও.-র সাথে আলোচনা করে সেই টাকা বরাদ্দ করতে পারবেন। আমি মনে করি পশ্চিমবঙ্গের

ক্ষেত্রে এই দৃষ্টান্ত স্থাপন করা যায় কি না সেটা দেখা উচিত। ১ লক্ষ টাকা করে যদি বরাদ্দ করতে পারেন প্রত্যেক বিধানসভার সদস্যদের জন্য তাহলে প্রশাসনিক স্তরের যে বাধা, দীর্ঘসূত্রতার যে নীতি সেগুলি কাটিয়ে বিভিন্ন এলাকার যে উন্নয়নমূলক কাজ সেগুলো করা যাবে। এরফলে সরকারি কোষাগার থেকে টাকা পাওয়ার যে সমস্যা সেই সমস্যার সমাধানের সুযোগটা আরও বেশি থাকবে। এইদিকে সরকারের দৃষ্টি দেওয়া উচিত। আমি এই প্রস্তাব মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে রাখছি, তিনি গভীরভাবে বিবেচনা করবেন। আমি আর একটি কথা বলতে চাই, রাজ্যের প্রশাসনিক স্তরে বিভিন্ন যে সমস্ত জনসাধারণের কল্যাণের কল্যাণমূলক কাজ অর্থাৎ পঞ্চায়েত থেকে মহকুমা ব্লক স্তর পর্যন্ত—যেটা আমরা বিভিন্ন সময়ে বলেছি আমাদের একজন বন্ধুও বললেন—বিধানসভার সদস্যদের সাথে আলোচনা করে সেই ধরনের উন্নয়নমূলক কাজগুলি, পরিকল্পনাগুলি রচিত হওয়া উচিত। শুধু রচিত হলেই হবে না সেটা আলোচনা করে যে পরিকল্পনা গৃহিত হবে সেইসব এলাকার মানুষ যাতে জানতে পারে সেই পরিকল্পনাগুলির কথা সে ব্যাপারে নজর দেওয়া উচিত এবং এর জন্য প্রচার যন্ত্রের মাধ্যমে সেই খসড়া পরিকল্পনার কথা প্রচার করা উচিত। জেলাস্তর, মহকুমা স্তর, পঞ্চায়েত স্তর এবং জেলার বিভিন্ন এগুলি প্রচার করা উচিত যাতে সাধারণ মানুষ আমাদের পরিকল্পনাগুলি জানতে পারে এবং তাদের যদি বক্তব্য থাকে সেই সময়ে বক্তব্য রাখার সুযোগ পাবে।

এইভাবে যদি আমরা কাজ করি তাহলে আমাদের প্রশাসনিক দক্ষতা আরও গতিশীল হবে। রাজ্য সরকারের ৩৪ দফা যে কর্মসূচি সেই কর্মসূচিকে বাস্তবে রূপায়িত করে আরও এক ধাপ এগিয়ে যেতে পারব, এই কথা বলে যে ব্যয় বরাদ্দের দাবি আমাদের সামনে পেশ করা হয়েছে তাকে আমি সমর্থন করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় তাঁর বাজেট বরাদ্দে যে বক্তব্য লিখিতভাবে রেখেছেন, গত বারের আর্থিক বছরের বাজেট বক্তব্য থেকে তার কিছুটা অন্য দৃষ্টিভঙ্গি থাকলেও মূলত এক কথা বলেছেন। গতবারে যা বলেছেন এবারেও সেই কথা বলার চেষ্টা করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই পরিপ্রেক্ষিতে আমি বক্তব্য রাখতে গিয়ে প্রাথমিকভাবে যে কথাটা উল্লেখ করতে চাই, ৫ নম্বর দফায় মাননীয় একটা গুরুত্বপূর্ণ কথা বলেছেন, যেখানে তিনি সাধারণ প্রশাসনের ক্ষেত্রে গ্রামের পঞ্চায়েতগুলিকে তাদের কর্মসূচিকে বন্টন করে দারিদ্র দূরীকরণের কথা বলেছেন, রাজ্য এবং কেন্দ্রের কথা বলেছেন এবং পশ্চিমবঙ্গের বুকে তাঁর আগ্রহ তাঁর বক্তব্যের মধ্যে দিয়ে ফুটে উঠেছে। এই দারিদ্র দূরীকরণের কর্মসূচিকে ত্বরান্বিত করার ক্ষেত্রে এই ব্যাপারে বিধানসভার সদস্যদের কাছে লিখিত আকারে বিলি করা হয়েছে। কয়েকদিন আগে যেখানে মাননীয় মুখ্যমন্ত্রী একটি চিঠি ভরতবর্ষের মাননীয় প্রধানমন্ত্রীকে লিখেছেন এবং মাননীয় প্রধানমন্ত্রীও এই ব্যাপারে একটি চিঠি মাননীয় মুখ্যমন্ত্রীকে দেন। তিনি জানান যে পশ্চিমবঙ্গে দারিদ্র দূরীকরণের কর্মসূচি আপনারা কি কি ভাবে নিয়েছেন তা একটু বিস্তৃতভাবে আমাদের জানান। তিনি লিখিতভাবে দ্বর্থহীন ভাষায় তা স্বীকার করেছেন। ভারতবর্ষে কয়েকটি রাজ্যে আমি যখন পরিদর্শনে গিয়েছিলাম সেখানে কিছু কিছু ত্রুটি বিচ্যুতি ধরা পড়েছে, কিন্তু আমি মনে করি এবং আশা করি আপনার নেতৃত্বে পশ্চিমবঙ্গ সরকার গরিব মানুষদের, দারিদ্র দূরীকরণ কর্মসূচিকে অত্যন্ত

গুরুত্ব দেবেন। তার উত্তরে প্রধানমন্ত্রী একটি চিঠি দিয়েছিলেন তার কপি আমরা পেয়েছি, আপনারাও পেয়েছেন। সেই পরিপ্রেক্ষিতে একটা কথা বলতে চাই যা এখানে উত্থাপন করা হয়েছে। পরবর্তীকালে উনি ব্লক এবং জেলাস্তরে পরিকল্পনা কমিটি টেনে নিয়ে এসেছেন। দুজন মাননীয় সদস্য ট্রেজারি বেঞ্চের, একজন ফরওয়ার্ড ব্লকের এবং প্রবীন সদস্য মাননীয় মতীশ রায় বলেছেন যারা একটা গণতান্ত্রিক সরকার বলে নিজেদের দাবি করেন—তিনি বলেন গণতান্ত্রিক প্রতিনিধিদের যাঁরা গণতান্ত্রিক পদ্ধতিতে নির্বাচিত হন সেইসব বিধানসভার সদস্য তাঁদের এলাকায় কি হবে, কোথায় সমস্যা, কোথায় সেচ হবে, কোথায় বিদ্যুতের জন্য অগ্রাধিকার দেওয়া হবে, কোথায় রাস্তা হওয়া উচিত, কোথায় আর. এল. ই. জি. পি.-র টাকায় উন্নয়নের কাজ হয় এইসব বিষয়ে ন্যূনতম বক্তব্য রাখার সুযোগ না থাকে তাহলে কি ধরনের চিন্তা নিয়ে রাজ্য সরকার চলছেন? মুখে গণতন্ত্রের কথা বলি, অথচ গণতান্ত্রিক ভাবে নির্বাচিত বিধানসভার সদস্যদের ন্যূনতম সুযোগটুকুও রাখছেন না। যাতে তারা প্রশাসনের কাছে তাদের বক্তব্য পৌঁছে দিতে পারে। এ কি আদিভৌতিক ব্যাপার। ব্লক প্ল্যানিং কমিটি, জেলা প্ল্যানিং কমিটিতে বিধানসভার সদস্যদের অন্তর্ভুক্তি করা হোক এবং তাদের বক্তব্যকে সঠিক প্রশাসনিক ক্ষেত্রে যাতে তাঁরা সঠিক ভাবে পৌঁছে দিতে পারেন এবং তাঁদের বক্তব্যের চিন্তাধারা প্রশাসনিক স্তরে গৃহীত হয় সে ব্যাপারে দৃষ্টি রাখা হয়। এখন যতই তাঁরা বলুন না কেন যে মাননীয় সদস্যরা নিশ্চিন্ত থাকতে পারেন এ জন্য চিন্তাভাবনা করা হচ্ছে, তাতে কিছু লাভ হবে না। আগামী সপ্তম পঞ্চবার্ষিকি পরিকল্পনার একটা রূপরেখা ইতিমধ্যে আমাদের পঞ্চায়েতের এবং সেখানে বি. ডি. ও. ও এস. ডি. ও.-র সহযোগিতায় একটি বই ছাপিয়ে বিভিন্ন জেলায় পৌঁছে গেছে। এখন আর বিধানসভার সদস্যদের দেখিয়ে কোনও লাভ নেই, বক্তব্য রাখার সুযোগ নেই। ব্লক প্ল্যানিং কমিটি করেছেন, বিরাট মিটিং হয়েছে এবং ছাপানো বই সেটা রাজ্য স্তরে রাজ্য সরকারের মাধ্যমে প্ল্যানিং কমিটিতে গেছে। ট্রেজারি বেঞ্চের জ্ঞাতার্থে জানাই এখন সদস্যদের রাখা হোক, রাখা হোক বলে চিৎকার করে কোনও লাভ নেই। মাননীয় মন্ত্রী বিনয় বাবু এবং মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের মাধ্যমে চলে গেছে। সপ্তম যোজনার একটা চূড়ান্ত রূপের জন্য এখন আমাদের আর থাকার আবশ্যকতা আছে বলে মনে হয় না।

[4-55–5-05 P.M.]

তবে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে আমাদের অনুরোধ, যদিও বিষয়টির পর্যালোচনা চলছে, তবে তার চূড়ান্ত রূপ দেবার আগে বিধানসভার সদস্যরা যদি লিখিতভাবে কোনও প্রস্তাব তাঁর এলাকার জন্য রাখেন এবং সেটা যদি বিবেচনার সাপেক্ষে আলোচনার পরিপ্রেক্ষিতে সঠিক বলে গৃহীত হয় তাহলে সেটা গ্রহণ করবেন। একটি সেচ পরিকল্পনা, যেটা আজকের সংবাদপত্রেও পড়েছি, যার সঙ্গে ভগবানপুর, পিংলা, এবং সবং-এর ভাগ্য জড়িত—সেই পরিকল্পনায় ১২ বছর ধরে কেলেঘাই নদীর সংস্কারের চেষ্টা চলছে। ৫ কোটি ৫০ লক্ষ টাকাও নাকি ইতিমধ্যে খরচ হয়েছে। ৫ম পঞ্চবার্ষিকি পরিকল্পনা থেকে এই কাজটা চলছে। ১২ বছরেও এটা সম্পূর্ণ হল না। এটা ৮ কোটি ১০ লক্ষ টাকায় চূড়ান্ত রূপ নেবার কথা। কিন্তু এত টাকা খরচ করবার পরও কেলেঘাই নদী সংস্কারের ক্ষেত্রে সঠিক পদক্ষেপ নিয়ে কোনও কাজ করতে সেখানে দেখলাম না। সবং, পিংলা, ভগবানপুরের মানুষদের ৪ লক্ষ

একর জমিতে জল জমে থাকে, কিন্তু খরিপ মরশুমে চাষের সময় জল থাকে না, খেলার মাঠ হয়ে যায়। মাঝখানে নদী বয়ে গেছে, দুই দিকে নিচু জমি। কাজেই ওটা দ্রুত সংস্কারের দরকার আছে। আমি দিল্লি গিয়েছিলাম এবং সেখানে পরিকল্পনা মন্ত্রকের রাষ্ট্রমন্ত্রীর সঙ্গে কথাবার্তাও বলেছিলাম যে, সঠিক ভাবে রাজ্য সরকারের তদারকিতে যদি ঐ কাজটা হত তাহলে সবং, ভগবানপুর, পটাশপুর এবং পিংলা অঞ্চলের ৬ লক্ষ মানুষ আবার তাদের জমিতে ফসল ফলাতে পারত, ফলে উৎপাদনের দিক থেকে উন্নতি ঘটত এবং ঐ অঞ্চলের মানুষদের অর্থনৈতিক উন্নতি হত। ঐ অঞ্চলের অধিকাংশ মানুষই তফশিলি কৃষিজীবী, কিন্তু আজকে তারা চাষ করতে পারছে না। এই বক্তব্য আজকে কার কাছে আমরা রাখব? ব্লক প্ল্যানিং বোর্ড, ডিস্ট্রিক্ট প্ল্যানিং বোর্ড—এদের কাছে রাখতে হবে। আমি মাননীয় সেচমন্ত্রীর কাছে এই ব্যাপারে মাথা কুটেছি। কিন্তু তিনি কোনও কথা শোনেননি। কিন্তু লিখিতভাবে, সংগঠিতভাবে যদি দাবি জানাবার সুযোগ থাকত, তাহলে আজকে ১২ বছর ধরে পড়ে থাকা জিনিসটা রূপায়িত হত। এটা কংগ্রেস কমিউনিস্টের ব্যাপার নয়, সাধারণ মানুষের চোখের জলের ব্যাপার। যদি সমস্যা সমাধানের ব্যাপারে বক্তব্য রাখার সুযোগ না থাকে তাহলে কাদের জন্য উন্নয়ন? এই কারণেই বলতে চাই—মাননীয় বিনয়বাবু সভায় উপস্থিত আছেন। পঞ্চায়েত বাজেটের দিন তাঁকে অনুরোধ করেছিলাম যে, গভর্নমেন্ট অব ইন্ডিয়ার মিনিস্ট্রি অব রুর‍্যাল ডেভেলপমেন্ট থেকে একটি সার্কুলার দেওয়া হয়েছিল ১৯৮১ সালের মার্চ মাসে। তাতে বলা হয়েছিল, ডি. আর. ডি.-তে এম. এল. এ., এম. পি.-রা সদস্য হিসাবে থাকবেন। আমি চার বছর ধরে বিধানসভার সদস্য, আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি এদিকে আকর্ষণ করেছি, কিন্তু কোনও এম. এল. এ., এম. পি.কে সদস্য হিসাবে নেওয়া হয়নি। এই যে ডি. আর. ডি. এ., আই. আর. ডি. পি.-র কাজ হচ্ছে, বলুন তো সেখানে কত পারসেন্ট কাজ হয়েছে? না হয় কিছু গরিব মানুষ ব্যাঙ্ক থেকে, কোনও আর্থিক সংস্থা থেকে কিছু আর্থিক সাহায্য পেল, কিন্তু সেই টাকা দিয়ে সে কি করতে পারবে? আজকে প্রশাসনের কি ক্ষমতা আছে? আজকে বি. ডি. ও. গ্রাম পঞ্চায়েতের হেড ক্লার্ক, এস. ডি. ও. পঞ্চায়েত সমিতির হেড ক্লার্ক, আর ডি. এম. ঠুঁটো জগন্নাথ, তিনি আকাশের তারা গোনেন। আজকে প্রশাসন বলে কোনও জিনিস আছে? দলীয় ভিত্তিতে প্রশাসন কায়েম হয়েছে। এরজন্য বাজেট বরাদ্দের কোনও প্রয়োজন আছে কি? সাধারণ প্রশাসনের অস্তিত্ব আছে কিছু? এই পরিপ্রেক্ষিতেই চিন্তাভাবনা করতে হবে। আজকে বিভিন্ন জেলাগুলিতে আই. এ. এস., আই. পি. এস.-দের মধ্যে লড়াই চলছে, এস. পি.-র সঙ্গে ডি. এম.-এর লড়াই চলছে। এ বলে আমি বড়, ও বলে আমি বড়। ডি. এম. অর্ডার দিচ্ছেন, এস. পি. বলছেন—ডি. এম. কি বলেছেন সেটা আমার দেখবার দরকার নেই। এটা সি. পি. এম.-কংগ্রেসের লড়াই নয়, আজকে আই. পি. এস., আই. এ. এস-দের লড়াই শুরু হয়ে গেছে। প্রশাসনের মধ্যে নিজেদের আধিপত্য বিস্তার করতে গিয়ে, অধিকার প্রতিষ্ঠিত করতে গিয়ে লড়াই শুরু হয়ে গেছে। ওরা বলছে আমরা ডি. এম.-এর নিচে থাকব না, একজন এস. পি. বলছে আমি ডি. এম.-এর তল্পিবাহক হয়ে থাকব না। আমরা প্রায়ই খবরের কাগজে দেখতে পাই ডি. এম. এবং এস. পি.-র লড়াই। হাওড়ায় এই নিয়ে একটা খন্ড যুদ্ধ হয়ে গেছে, মেদিনীপুরে একটা খন্ড যুদ্ধ হয়ে গেছে, মুর্শিদাবাদে একটা খন্ড যুদ্ধ হয়ে গেছে এবং হুগলিতে একটা খন্ড যুদ্ধ হয়ে গেছে। এদেরকে নিয়ন্ত্রণ করার কেউ নেই। সর্বত্র এস. পি. ভারসেস ডি. এম. এর একটা ফুটবল খেলা চলছে। প্রশাসন আজকে

কোথায় গিয়ে দাঁড়িয়েছে! আজকে আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করব এই যে সাংঘাতিক পরিস্থিতির সৃষ্টি হয়েছে, যে অগ্নিগর্ভ অবস্থা জেলাগুলিতে শুরু হয়েছে তার হাত থেকে প্রশাসনকে রক্ষা করুন। কলিকাতার কথাতো ছেড়েই দিলাম, এখন প্রতিদিন একটা করে আই. জি. পোস্ট বাড়ছে। আবার একদিন হয়ত খবরের কাগজে দেখতে পাব আই. জি. ফর বাথরুম পোস্ট সৃষ্টি হয়েছে। এত আই. জি. রয়েছে, ডজন ডজন ডি. আই. জি. রয়েছে—তারপর ডিরেক্টর জেনারেলকে ছেড়েই দিলাম, অনেক ব্যাপার হচ্ছে সেখানে—তবুও মানুষের নিরাপত্তা কমে যাচ্ছে। এটা কংগ্রেস-সি. পি. এম. এর লড়াই নয় আজকে সমাজবিরোধীদের রাজত্ব সৃষ্টি হয়েছে। মাননীয় সদস্য জয়ন্ত বিশ্বাস বলেছেন যে সমাজবিরোধীরা রাজত্ব প্রতিষ্ঠিত করেনি আজকে মস্তানরা একটা সাম্রাজ্য প্রতিষ্ঠিত করেছে। এটা কংগ্রেস সদস্য মানস ভুঁইয়ার কথা নয় এটা সরকারি দলের একজন সদস্যের কথা। ট্রেজারি বেঞ্চের সদস্যরা যদি চিৎকার করে বলে বিচার চাই তাহলে আমরা এবং সাধারণ মানুষ কি বলবে? সরকারি দলের সদস্যা শ্রীমতী ছায়া ঘোষ এই সভায় বলেছেন যে আমাদের নিরাপত্তা নেই। পুলিশ অফিসাররা এস. পি.-র কথা শুনছে না, এস. পি., ডি. এম.-এর কথা শুনছে না, এস. ডি. ও-র কথা বি. ডি. ও. শুনছে না। বি. ডি. ও-দের কোনও কো-অর্ডিনেশন নেই। সাধারণ মানুষ আজকে কোথায় গিয়ে দাঁড়াবে? মাননীয় মুখ্যমন্ত্রী মার্কসবাদী কমিউনিস্ট পার্টির মুখ্যমন্ত্রী নন, তিনি পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী। আজকে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির সমর্থনের বাইরে পশ্চিমবাংলায় সাড়ে ৫ কোটি মানুষ বাস করে। আজকে মাননীয় মুখ্যমন্ত্রীর সাধারণ প্রশাসনের মঞ্জুরি নেওয়ার আগে তাঁকে এই দিকে দৃষ্টি দিতে হবে। কারণ উনি পার্টির মুখ্যমন্ত্রী নন, পশ্চিম বাংলার মুখ্যমন্ত্রী। তাই এই যে দৃষ্টিভঙ্গির তফাত রয়েছে, এই যে স্ববিরোধ নীতি রয়েছে এবং এই যে মাথাভারি প্রশাসন রয়েছে এবং পশ্চিম বাংলার দুঃখ দুর্দশা এবং দারিদ্র রয়েছে তার উপর অত্যাচার অবিচার রয়েছে এইগুলি ঘুচাতে ব্যর্থ হওয়ায় এবং অসহায় অবস্থার পরিপ্রেক্ষিতে এই বাজেটের বিরোধিতা করছি। যে সমস্ত কাট মোশন এসেছে তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ অমর আলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী সাধারণ প্রশাসন এবং জেলা প্রশাসনের জন্য যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন তাকে সমর্থন করে আপনার মাধ্যমে কয়েকটি কথা বলতে চাই। স্যার, বিরোধী দলের পক্ষ থেকে যে কাট মোশন আনা হয়েছে সেই কাট মোশনের একটা অংশ পড়ে আমি আমার বক্তব্য শুরু করব। মাননীয় সদস্য কাশীনাথ মিশ্র বলেছেন—"গত আট বছর ধরে পশ্চিমবাংলায় সর্বত্র প্রশাসন ব্যবস্থা বিশেষত সাধারণ প্রশাসনকে বামফ্রন্ট সরকার দুর্বল থেকে দুর্বলতর করে ফেলেছে।" স্যার, এই প্রসঙ্গে অনেক আলোচনা ইতিমধ্যে হয়েছে, অনেক মাননীয় সদস্য তাঁর অভিজ্ঞতা এবং তাঁর বক্তব্য বলেছেন। আমি বিস্তারিত আলোচনার মধ্যে না গিয়ে বলতে চাই পশ্চিম বাংলায় বামফ্রন্ট সরকারের প্রশাসন দুর্বল নয় এই কথা বলব না, প্রশাসনে ক্রুটিবিচ্যুতি নেই এই কথা বলব না। আছে। কিন্তু এই ক্রুটিবিচ্যুতি থাকা সত্ত্বেও, দুর্বল হওয়া সত্ত্বেও পশ্চিমবাংলার প্রশাসন অন্যান্য যে কোনও রাজ্যের প্রশাসনের চেয়ে অনেক বেশি গণমুখি।

[5-05–5-15 P.M.]

একথা স্বীকার না করে কোনও উপায় নেই। পশ্চিম বাংলার প্রশাসন সাধারণ ভাবে

খেটে খাওয়া দরিদ্র মানুষের স্বার্থের অনুকূলে, একথা অস্বীকার করা মুশকিল। সেই কারণেই পশ্চিমবাংলার প্রশাসন গণতান্ত্রিক আন্দোলনকে দমন করে না এবং 'এসমা, নাসা'র যে সমস্ত দমন মূলক আইন আছে, সেই আইনগুলি এরাজ্যে কখনও প্রয়োগ করে না। কিন্তু তথাকথিত সবলতা থাকা সত্ত্বেও কংগ্রেস(ই) দল পরিচালিত রাজ্যগুলির সরকার সাধারণ ভাবে জনসাধারণের বিরুদ্ধে। তারা গরিব মানুষ, খেটে খাওয়া মানুষের স্বার্থের বিরুদ্ধে পরিচালিত। সেই কারণে সেই ধরনের প্রশাসন সেই রাজ্যের গণতান্ত্রিক আন্দোলনে হস্তক্ষেপ করে এসমা ও নাসা প্রয়োগ করে। সেই প্রশাসন মানুষের কণ্ঠরোধ করে। গণতান্ত্রিক যে অধিকার, সেই অধিকারের উপর হস্তক্ষেপ করে। কিন্তু আমাদের দুর্বলতা থাকা সত্ত্বেও গণতান্ত্রিক অবস্থাকে এগিয়ে নিয়ে যাই। তাঁরা যে সবলতার কথা বলেন, সেই সবলতার মধ্যে দিয়ে গণতন্ত্রের ধ্বংসের ব্যবস্থা তথা জনস্বার্থ বিরোধী যে ব্যবস্থা, সেই ব্যবস্থাকে কার্যকর করে। সুতরাং সবলতা এবং দুর্বলতার মধ্যে আমাদের গভর্নমেন্টের সঙ্গে অন্যান্য কংগ্রেস (ই) শাসিত রাজ্যগুলির মধ্যে এটাই হচ্ছে মর্মান্তিক পার্থক্য। আমাদের সাম্প্রদায়িক দাঙ্গা হয় না। যদি কোথাও সামান্যতম সাম্প্রদায়িক দাঙ্গা হয়, তা কঠোর হস্তে দমন করা হয়। এখানে হরিজনদের উপর নিপীড়ন হয় না, সাধারণ মানুষের উপর অত্যাচার হয় না। কিন্তু কংগ্রেস (ই) শাসিত তথাকথিত সবল প্রশাসনে সাম্প্রদায়িক দাঙ্গার ঘটনা ঘটে এবং সেই দাঙ্গা ক্রমান্বয়ে বড় আকার ধারণ করে। সেই দাঙ্গা তারা দমন করতে পারে না এবং তারফলে হাজার হাজার মানুষের প্রাণহানি ঘটে, লক্ষ লক্ষ টাকার সম্পত্তি ধ্বংস হয়। এই যে তফাত, এটা এখানে বিশেষ ভাবে উল্লেখযোগ্য বিষয় বলে আমি মনে করি। কংগ্রেস (ই) শাসিত সবল প্রশাসনের মধ্যে যে সমস্ত ঘটনা ঘটে এবং আইন-শৃঙ্খলার যে অবস্থা আমাদের চোখে পড়ে তা আমাদের সকলেরই জানা। এই সমস্ত দিক চিন্তা করে, আমাদের মধ্যে এখন যে দুর্বলতাগুলো আছে, সেই দিকে আমাদের বিশেষ ভাবে ব্যবস্থা গ্রহণ করা উচিত। প্রশাসনিক সংস্কারের জন্য কিছু কিছু কাজ হয়েছে ঠিকই, কিন্তু সেই প্রশাসনকে আরও গতিশীল করে তুলতে হবে বলে আমি মনে করি। প্রশাসনিক সংস্কারের জন্য কিছু পরিকল্পনা গ্রহণের কথা বলা হয়েছে তা যথাযথ ভাবে রূপায়িত হয়েছে বলে মনে হয় না। আমাদের অভিজ্ঞতায় আমরা দেখেছি, এই প্রশাসনকে পঞ্চায়েত ওরিয়েন্টেড করা হয়েছে। কিন্তু তার মধ্যে বিধানসভার সদস্যদের ভূমিকাকে যদি খর্ব করার চেষ্টা করা হয়, তাহলে প্রশাসনকে যে ভাবে গতিশীল করতে চাওয়া হচ্ছে, সেই ভাবে গতিশীলতা লাভ করবে না। আমরা দেখেছি, সরকারি এবং আধা সরকারি সংস্থার কর্মচারিদের একটা উল্লেখযোগ্য অংশ যতটা তাদের চাওয়া-পাওয়ার ব্যাপারে তৎপর, জনসাধারণের বিভিন্ন দাবির প্রশ্নে তারা তত বেশি তৎপর নয়। এর ফলে জনসাধারণের এই প্রশাসনের প্রতি আগ্রহ কমে যেতে পারে বলে আশঙ্কা আছে। সুতরাং আমাদের এ বিষয়ে আরও গভীর ভাবে তৎপর হওয়ার দরকার আছে বলে আমি মনে করি। দুর্নীতি নিয়ে এখানে প্রশ্ন উঠেছে। দুর্নীতির প্রশ্নে একথা আমরা জোর করে দাবি করতে পারি না যে আমাদের সরকার সবকিছু করতে পেরেছেন। সবদিক থেকে সৎ এবং পরিচ্ছন্ন প্রশাসনের জন্য যে সমস্ত অসুবিধা রয়েছে তা দূর করতে সরকার যে প্রতিশ্রুতি দিয়েছেন তা দূর করবার জন্য আমাদের যতটুকু ক্ষমতা আছে তা প্রয়োগ করে যাতে দ্রুত প্রশাসনকে আরও গতিশীল করা যায় তারজন্য আমাদের যে প্রস্তাবগুলো আছে—বিশেষ করে আমাদের পক্ষ থেকে মাননীয় সদস্যরা যেগুলি এনেছেন—তা বিবেচনা করার জন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে

অনুরোধ জানাই। এই কথা বলে মাননীয় মুখ্যমন্ত্রী এখানে যে ব্যয় বরাদ্দের দাবি এনেছেন, তার প্রতি পুনরায় সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মুখ্যমন্ত্রী যে প্রশাসন এবং জেলা প্রশাসনিক ব্যয়বরাদ্দ উত্থাপন করেছেন সেটা অত্যন্ত গতানুগতিক দেখতে পাচ্ছি। ব্যয়বরাদ্দের পরিমাণ গতবারের তুলনায় এমন কিছু বেশি হয়নি। আজকে আমরা দেখতে পাচ্ছি যে গতবার যে পরিমাণ ছিল ৭ কোটি ৮৩ লক্ষ ৫০ হাজার টাকা এবং ৮ কোটি ২৬ লক্ষ ৪১ হাজার টাকা এইবার সেখানে দেখতে পাচ্ছি ৯ কোটি ৬৯ লক্ষ ৯৪ হাজার টাকা এবং ১০ কোটি ১১ লক্ষ ২ হাজার টাকা। আজকে সবচেয়ে বড় কথা প্রশাসনিক ব্যর্থতা প্রমাণিত হয়েছে। জনপ্রতিনিধিরা বিভিন্নভাবে বিধানসভায় এবং লোকসভায় তাদের যে মনের কথা বলছেন বা প্রকাশ করছেন তার মধ্যে থেকেই প্রশাসনিক অবস্থাটা বোঝা যায়। আমরা এখানে দেখতে পাচ্ছি বিভিন্ন সময়ে মাননীয় সদস্যরা জেলাগুলির প্রশাসনিক তথ্য, সাধারণ প্রশাসন এবং অন্যান্য সামগ্রিক যে উক্তি করেছেন, তার থেকেই বুঝতে পারা যাচ্ছে যে এর কিছু ত্রুটিবিচ্যুতি আছে। আমরা নিশ্চয় আজকে খুশি যে মাননীয় মুখ্যমন্ত্রী এবং বামফ্রন্ট সরকার ২৪-পরগনা জেলাকে বিভক্তিকরণ করেছেন। আমরা নিশ্চয় খুশি যে আজকে খাতড়া মহকুমা তৈরি করা হয়েছে। কিন্তু তারসঙ্গে আমরা এও বলব যে প্রশাসনিক দায়িত্ব নিয়ে একটি জেলাকে পূর্ণাঙ্গ জেলা রূপে গ্রহণ করে ব্যবস্থা গ্রহণ করা উচিত। সেখানে ঠিকমতো ভাবে এগুলিকে কাজে লাগাতে সময় লাগবে এবং এই অসুবিধাগুলি দূর করে প্রশাসনিক অবস্থার সৃষ্টি করতে গেলে জনসাধারণের কাজের অসুবিধা হবে। সেগুলিই আমরা আরো স্পষ্ট ভাবে বলে থাকি। যেমন ধরুন বাঁকুড়া জেলায় খাতড়ায় একটি মহকুমা তৈরি হয়েছে। সেই মহকুমাকে নিশ্চয় স্বাগত জানাচ্ছি কিন্তু তারপরে যখন দেখতে পাব যে এই মহকুমার সাথে যুক্ত জুডিসিয়াল ডিপার্টমেন্টের কাজ যদি তরান্বিত না হয় তাহলে নিশ্চয় তা আমরা তুলে ধরব। আমরা দেখতে পাচ্ছি মাননীয় মুখ্যমন্ত্রী তার ভাষণে বলেছেন সর্বশ্রেণীর কর্মচারিদের বেতন, রাহা খরচ, অফিস সংক্রান্ত খরচ ইত্যাদি বাবদ বার্ষিক ব্যয় নির্বাহের জন্য। প্রত্যেকটি জেলাতে সেখানে জেলা শাসকের পরিবর্তন হচ্ছে, মহকুমা শাসকের পরিবর্তন হচ্ছে, এর ফলে বিভিন্নভাবে সরকারের কাজের অসুবিধার সৃষ্টি হচ্ছে। তারসঙ্গে আবার আনুষঙ্গিক রাহা খরচ-খরচা অতিরিক্ত ব্যয় ক্রমাগতভাবে বাড়াতে সেখানে প্রশাসনিক দিক থেকে একটা সংকট সৃষ্টি হচ্ছে এবং যার প্রতিফলন হিসাবে এই সরকারের বিভিন্ন ক্ষেত্রে বিভিন্ন জেলায় অসুবিধার সৃষ্টি হচ্ছে। আমরা আরো দেখতে পাচ্ছি যে মাননীয় মুখ্যমন্ত্রী তার প্রশাসনিক কাঠামোকে আরো সুরক্ষিত করার জন্য আমাদের বিগত অর্থমন্ত্রী যে সুপারিশ করেছিলেন সেই সুপারিশকে তিনি কার্যকর করেছেন। তারমধ্যে ১২টি সুপারিশ সম্পর্কে খুব শীঘ্রই সিদ্ধান্ত নেওয়া হবে আর ৯১টি সুপারিশের মধ্যে ৭৯টি বিবেচনা করে দেখছেন। আমার বক্তব্য হচ্ছে এরসঙ্গে যে ভিজিল্যান্স কাঠামো যুক্ত সেই কাঠামোকে আরো শক্তিশালী করা দরকার। যেমন ধরুন এর সঙ্গে অঙ্গাঙ্গিভাবে জড়িতি ভিজিল্যান্স বিভাগ। ভিজিল্যান্স কমিশন যে রিপোর্ট দিয়েছেন সেই রিপোর্টের মাধ্যমে বিভিন্নভাবে সুপারিশ করেছেন। কিন্তু কার্যকর কিছু হয়নি। যে সুপারিশগুলি করা হয়েছে তার মধ্যে কতকগুলির অ্যাপ্লিকেশন আছে, তদন্ত করছে যার ফলে এটা কার্যকর করতে অসুবিধা হচ্ছে। এছাড়া প্রশাসনিক সংস্কার কমিটি যে ৯১টি সুপারিশ করেছিলেন তারমধ্যে ৭৯টি বিবেচনা করে দেখেছেন।

[5-15–5-25 P.M.]

Declaration of the headquarters of the Vigilance Commission or its Anti-Corruption Bureau as a Police Station is very important for investigation work. That would facilitate lodging of FIR here by the complainants. On the basis of such FIR, the Anti-Corruption Officers could undertake searches, if necessary. In the absence of ready privilege for searches as a part of investigation, the Anti-corruption Officers loss a lot of initiative and advantage. No response from the State Government to this proposal of the Commission has, however, been received. এটা প্রপোজাল গেলে তারা দিয়ে থাকেন। আপনাদের অ্যাকোমোডেশনের এই যে প্রিভিলেজ, এখানে যে বই বেরিয়েছে তার মাধ্যমেই সরকারের ত্রুটিবিচ্যুতিগুলিকে ধরবার ব্যবস্থা করেছেন, তাতে দেখা যাচ্ছে যে অ্যাকোমোডেশনের অভাব, কর্মচারীর অভাব এবং সেখানে বিভিন্নভাবে ইনসেন্টিভের অভাব। পি. ডব্লু. ডি. যে ৬ হাজার স্কোয়ার ফিট অ্যাকোমোডেশনের জন্য দেওয়ার কথা সেটা তারা দেয়নি। এইগুলির জন্য সেক্রেটারিয়েট উইং এবং ইনভেস্টিগেশন উইং আছে। এইগুলির বিভিন্ন পার্থক্য রয়েছে, উপযুক্ত লোক এখানে নেই। পুলিশ পার্সোনাল, ওয়েস্ট বেঙ্গল ক্যালকাটা পুলিশের তরফ থেকে যে লোক নেওয়া হয় সেখানে দেখা যাচ্ছে প্রশাসনিক দিক থেকে সেইরকম ভাবে কার্যকর করার যে অফিসারের অভাব আছে সেইগুলিকে পূরণ করতে না পারাতে এই ভিজিলেন্স কমিশনের কাজও অনেক ক্ষেত্রে ত্বরান্বিত হয় না। আমরা দেখতে পাচ্ছি বিভিন্ন ক্ষেত্রে সরকারের যে চিন্তাভাবনা তার সঙ্গে সামঞ্জস্যপূর্ণ কতকগুলি দিক রয়েছে সেইগুলি যখন কার্যকর হয় না তখন আমরা আতঙ্কগ্রস্ত হই। আমরা দেখতে পাচ্ছি প্রকৃতভাবে সরকারি কর্মচারিদের ৫ কিস্তি ডি. এ. দেওয়া বাকি আছে। অবসরপ্রাপ্ত কর্মচারিরা ঠিকমতো সুযোগ সুবিধা পায় না। অন্যান্য রাজ্যে এখন এখানকার চেয়ে অনেক সুযোগ সুবিধা বেশি দেওয়া হয়। আপনি শুনলে অবাক হয়ে যাবেন যে সেখানে অতিরিক্ত সুবিধা দেওয়া হয় মেডিক্যাল ফেসিলিটি, এডুকেশনাল ফেসিলিটি অ্যান্ড আদার ফেসিলিটিজ। আপনাদের স্টেট পেনশন ইজ ভারিং ফ্রম রুপিস্ ৫ টু রুপিস ১০০। মেডিক্যাল ফেসিলিটি, ফ্রি মেডিক্যাল ফেসিলিটি ইন দি স্টেট এইডেড হসপিটাল, এডুকেশনাল ফেসিলিটিস, স্পেশ্যাল ফেসিলিটিস টু দি চিলড্রেন হ্যাভ অলসো বিন এক্সটেন্ডেড। আবার অন্যান্য জায়গায় দেখতে পাওয়া যাচ্ছে যেমন—কর্নাটকে পেনশন দেওয়া হয় (20-b) Rs. 150 P.M. for those who are not getting Central pension, and Rs. 100 for those who are in receipt of both Central pension and State pension and also for the freedom fighters who are drawing pension. Medical facilities, free medical facilities for freedom fighters. Condition is that the income does not exceed Rs. 300/- P.M. in the State or in the Centre. এডুকেশনাল ফেসিলিটিসও তাদের দেওয়া হচ্ছে। যেমন—পারসেন্টেজ অব রিজার্ভেশন ফর দি চিলড্রেন ফর অ্যাডমিশন টু দি টেকনিক্যাল ইনস্টিটিউট। আমাদের এখানে সেইরকম কোনও সাফিসিয়েন্ট কিছু বলা নেই। জম্মু অ্যান্ড কাশ্মিরে টু পারসেন্ট অব রিজার্ভেশন আর ফর দি চিলড্রেন টু টেকনিক্যাল অ্যান্ড আদার পারসোনাল ইনস্টিটিউশনস। স্পেশিফিক্যালি এখানে বলা আছে সাম এডুকেশনাল ফেসিলিটিস টু চিলড্রেন হ্যাভ অলসো বিন এক্সটেনডেড। এইগুলি আপনাদের কাছে একটা

আঁধার এনে দিয়েছে অন্ধকার এনে দিয়েছে।

আমরা সাম্প্রদায়িকতার কথা বলি, দিল্লির অরাজকতার কথা বলি। কিন্তু আসাম, পাঞ্জাবের কথা বলি না। বামফ্রন্ট সরকার চেয়েছিলেন আসামে, পাঞ্জাবে নির্বাচন হোক। প্রধানমন্ত্রী আসামে পাঞ্জাবে নির্বাচনের মাধ্যমে সেখানে সরকার প্রতিষ্ঠিত করিয়েছেন এবং সেখানে কংগ্রেস সরকার হয়নি। এ বিষয়ে কেউ বললেন না। এখানে সাম্প্রদায়িকতা নেই বলে আমরাও খুশি। এখানে বিরোধী দল সরকারের সঙ্গে অঙ্গাঙ্গিভাবে জড়িত বলে, সহযোগিতার মনোভাব নিয়ে চলে বলে এ জিনিস এখানে নেই। কিন্তু অন্যান্য রাজ্যে যেখানে কংগ্রেস সরকার আছে সেখানে অকংগ্রেসি দলগুলি সহযোগিতা করে না বলে সেখানে প্রশাসনিক দিক থেকে অসুবিধা সৃষ্টি হচ্ছে। এখানে প্রশাসনিক ডেডলক যেখানে সৃষ্টি হচ্ছে সেখানে তা দূর করার জন্য আমরা সহযোগিতা করব। কল্যাণীতে সাব ডিভিসন টাউন হয়েছে। কিন্তু তার কাজ কি শেষ হয়েছে? খাতড়ায় সাব ডিভিসন হয়েছে বলে ধন্যবাদ দিচ্ছি। ২৪-পরগনা জেলাকে দুভাগে ভাগ করেছেন। প্রশাসনিক দিক থেকে তাকে বাস্তবে রূপ দেবার ব্যবস্থা করতে হবে। জেলা ভিত্তিক দেখছি কোনও কো-অর্ডিনেশন নেই। সেখানে অভাব অভিযোগগুলি সরকারের দৃষ্টি গোচরে আনবার ব্যবস্থা করা দরকার। কিন্তু সেসব আমরা দেখছি না। আবার বিভিন্ন দপ্তরের মধ্যে কো-অর্ডিনেশন না থাকার জন্য খুব অসুবিধা হচ্ছে। যেমন পূর্ত দপ্তরের কথা সেচ দপ্তরের কোনও শাখাই শোনে না। এইভাবে পরস্পর পরস্পরের স্বাধিকার বজায় রাখার চেষ্টা করছে এবং তার ফলে একটা ডেডলক সৃষ্টি হচ্ছে। সেজন্য আশা করব মুখ্যমন্ত্রী তাঁর দক্ষতা প্রমাণ করবেন প্রশাসনে যেসব ক্রুটিবিচ্যুতিগুলি আছে সেগুলি দূর করবেন এবং যেখানে মানুষের স্বার্থ জড়িত সেখানে তাদের স্বার্থকে রক্ষা করার চেষ্টা করবেন। জেলা ও মহকুমার প্রশাসন যদি দুর্বল হয় তাহলে সরকারের অস্তিত্ব লোপ পাবে। সেদিক থেকে আমরা দেখছি জেলা ও মহকুমার প্রশাসনকে প্রায়ই বদল করছেন। এতেই প্রশাসনের অদূরদর্শিতার প্রমাণ পাওয়া যায়। তাকে রক্ষা করার জন্য আপনি কোনও ব্যবস্থা গ্রহণ করছেন না বলে সেদিক থেকে আপনি ব্যর্থ হয়েছেন। আশাকরি আপনি এগুলি দূর করবেন এবং আমার কাট মোশনগুলি গ্রহণ করবেন।

[5-25–5-35 P.M.]

**শ্রী প্রশান্তকুমার প্রধান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় সাধারণ প্রশাসন এবং জেলা প্রশাসন সম্পর্কে যে ব্যয় বরাদ্দ রেখেছেন সেটা সমর্থন করে আমি কয়েকটি কথা বলতে চাই। কংগ্রেস পক্ষ থেকে বারে বারে বলছেন যে প্রসাসন দুর্নীতিগ্রস্ত, ঘুনধরা ইত্যাদি। মূল বক্তব্যটা ওরা বুঝতে পারেননি, মাথা মোটা ওদের, প্রশাসন করেছিলেন মাথাভারি, সেইজন্য বুঝতে পারেননি। আমাদের বামফ্রন্টের প্রশাসন আর কংগ্রেসের প্রশাসন দুটোর মধ্যে একটা নীতিগত ফারাক আছে। আমাদের প্রশাসন সাধারণ মানুষের পক্ষে গণতান্ত্রিক আন্দোলনকে পরিচালিত করার জন্য, গণতান্ত্রিক পরিবেশ তৈরি করার জন্য, আর কেন্দ্রীভুত নয়, বিকেন্দ্রীভূত কংগ্রেসি প্রশাসন কয়েকজন মুষ্ঠিমেয় সুবিধাভোগি মানুষের জন্য, গণতন্ত্রকে হত্যা ধ্বংস করার জন্য, গণতান্ত্রিক পরিবেশকে নষ্ট করার জন্য। সুতরাং নীতিগতভাবে পার্থক্য আছে এটা বোঝা দরকার। আমরা প্রশাসনটাকে নিয়ে গেছি মানুষের মাঝখানে যারা নির্বাচিত পঞ্চায়েত প্রতিনিধিদের মাধ্যমে বিভিন্ন কমিটির মাধ্যমে আলাপ-আলোচনা করে

কাজ করার জন্য সহযোগিতা করছে। সহযোগিতা করছেন এই কারণে বলছি যে কেবলমাত্র অফিসার সর্ব প্রশাসন নয়, আমলাতান্ত্রিক প্রশাসন নয়, গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি, জেলা পরিষদের নির্বাচিত প্রতিনিধিদের মাধ্যমে কাজ হয়ে থাকে, এটাই কংগ্রেসের উষ্মার কারণ। ওদের ধারণা ছিল না, স্বপ্নেও জানতেন না যে প্রশাসনের কাছে সাধারণ মানুষের বক্তব্যকে পৌঁছে দেওয়া যায়, তাদের গণতান্ত্রিক অধিকারকে সুরক্ষিত করা যায়, দরিদ্রতম মানুষের অধিকারকে সামনের সারিতে দাঁড় করানো যায়, সেই কারণে ওদের এত উষ্মা। ওদের রাগের কারণ হচ্ছে পশ্চিমবঙ্গে ন্যায়সঙ্গত গণতান্ত্রিক আন্দোলনের উপর প্রশাসন জুলুমবাজি করে না, পুলিশ সেখানে সহযোগিতা করে। কেবল পুলিশ নয়, জে এল আর ও রিপোর্ট না দিলে জমির ক্ষেত্রে পুলিশ যাবে না। সেখানে জমি সম্বন্ধে যে ভূমি কমিটি আছে তাদের সঙ্গে আলাপ-আলোচনা হবার পর তবে সেখানে পুলিশ যাওয়া সম্ভব। আগে কংগ্রেস আমলে কংগ্রেসি মস্তানরা থানায় চলে গেছে, গিয়ে বলেছে পুলিশ ওখানে যাবে, কিন্তু কোথায় যাবে পুলিশ জানে না। এই অবস্থার মধ্যে তারা প্রশাসন চালিয়েছেন। আমাদের অভিজ্ঞতা থেকে দেখেছি আমাদের মহকুমায় ১৯৭৪ সালে আমাদের মুখ্যমন্ত্রী নভেম্বর বিপ্লবের বার্ষিকী সভার উদ্বোধন করতে সেজন্য মাইকের পার্মিশন চাওয়া হল, কিন্তু কংগ্রেস নেতৃত্ব থেকে এস. ডি. ও.-র উপর চাপ সৃষ্টি করা হল যে এস. ডি. ও. ওখান থেকে চলে গেলেন, মাইকের পার্মিশন দিলেন না, বিনা মাইকে সভা করতে হয়েছিল। সেই কারণে এদের রাগ। সেই প্রশাসনকে আমরা পরিকল্পিতভাবে আলাপ-আলোচনার মাধ্যমে মানুষের কাছে নিয়ে যেতে চাই, কয়েকজন মুষ্ঠিমেয় মানুষের পক্ষে রাখতে চাই না, রাখতে চাই না কংগ্রেসি গুন্ডা সমাজ বিরোধীদের পক্ষে। আমরা প্রসাসনকে রাখতে চাই সেইসব শোষিত, নিপীড়িত মানুষের পক্ষে যারা দীর্ঘদিন বঞ্চিত হয়েছে, সেইসব মানুষের সঙ্গে আলাপ-আলোচনা করে তাদের সাহায্যে এই শাসন ব্যবস্থা পরিচালিত হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এরা প্রশাসনের সাফল্য দেখতে পান না, সুনীতি বাবু নিজেই বলেছেন যে প্রশাসন ঘুনধরা। আমি জিজ্ঞাসা করি ৩৮ বছরে প্রশাসনে ঘুন ধরে যায়নি? রন্ধ্রে রন্ধ্রে প্রশাসনকে আপনারা দুর্নীতিগ্রস্ত করলেন, পচা গলা প্রশাসন আপনারা তৈরি করলেন, উত্তরাধিকার সূত্রে আমরা এসেছি, সুতরাং মৌলিক ব্যবস্থার পরিবর্তন হয়ে যায়নি, পশ্চিমবঙ্গে রাষ্ট্রীয় ক্ষমতা দেওয়া হয়নি, পশ্চিমবঙ্গ একটা রাজ্য সরকার মাত্র। এই রাজ্য সরকারের উপরে কেন্দ্রীয় সরকার রয়েছে যেটা আপনাদের। নীতিগতভাবে তাঁদের সঙ্গে আমাদের পার্থক্য রয়েছে। আমাদের বামফ্রন্ট সরকার গত ৯ বছর ধরে উত্তরাধিকার সূত্রে পাওয়া একটা পচা, গলা প্রশাসন নিয়ে রাজ্য পরিচালনা করছে। এই ঘটনা পৃথিবীর মধ্যে একটা নজির—আর কোথাও এই জিনিস নেই। উপরে একটা ধনতান্ত্রিক সমাজ ব্যবস্থা এবং নিচে রয়েছে একটা বামপন্থী সরকার। আপনাদের এই জিনিসটা প্রথমে বোঝা দরকার। তবে এসব সত্ত্বেও নতুন নতুন রিফর্ম কমিটি হয়েছে। ডঃ অশোক মিত্র ১৯৮২ সালে রিফর্ম কমিটি করেছিলেন এবং তাঁদের রিপোর্ট অনুযায়ী নতুন জিনিস তৈরি হয়েছে। স্টেট প্ল্যান, জেলা প্ল্যান, ব্লক প্ল্যান ভারতবর্ষের মধ্যে আর কোথাও নেই। নির্বাচিত প্রতিনিধিরা গ্রামে গ্রামে যাবেন, আলাপ আলোচনা করবেন, সাধারণ মানুষের সঙ্গে সহযোগিতা করবেন, জেলা স্তরে আলাপ-আলোচনা করবেন, তারপর পরিকল্পনা করবেন এবং সেটা ফাইন্যান্স কমিশনের কাছে যাবে। এটা কিন্তু আপনাদের চিন্তার মধ্যে কখনও আসেনি। আমাদের এইসব কাজকর্ম দেখে আপনাদের গোঁষা হয়েছে এবং শুধু আপনারাই

ভাবছেন তা নয়, সারা ভারতবর্ষের মানুষ আমাদের দিকে তাকিয়ে ভাবছে কি করে আমরা এরকম একটা প্রশাসন নিয়ে এগুচ্ছি। আপনারা এইসব জিনিস চিন্তা করেননি এবং গত ৩৮ বছর ধরে কোনও কাজ করেননি। আপনারা পঞ্চায়েতের নির্বাচন করেননি, পৌরসভার নির্বাচন করেননি। এখন আপনারা আবার সেই ১৯৭২ সালের খোয়াব দেখছেন ভোটে জালিয়াতি করে আবার পশ্চিম বাংলার শাসন ক্ষমতায় ফিরে আসবেন। আপনারা কি দেখেননি এই খরা এবং বন্যাকে কি করে মোকাবিলা করা হল? সাধারণ মানুষের সঙ্গে প্রশাসনের যোগসূত্র স্থাপন করে এতবড় বন্যাকে মোকাবিলা করা হল, রোধ করা হল। নির্বাচন পরিচালনার ক্ষেত্রে প্রশাসনের মাধ্যমে সহযোগিতা এটা আপনারা কখনও চিন্তা করতে পারেননি। বিহারের নির্বাচনে রিগিং হয়েছে সেকথা ইলেকশন কমিশনার বলেছেন। কিন্তু পশ্চিম বাংলার নির্বাচন সুষ্ঠুভাবে হয়েছে। আপনারা বলেছিলেন নির্বাচনে রিগিং হবে, রিগিং এবং সেই রকম একটা পরিবেশ সংবাদপত্রের মাধ্যমে সৃষ্টি করেছিলেন। আপনারা বলেছিলেন পশ্চিম বাংলার নির্বাচন সুষ্ঠুভাবে হবে না। কিন্তু দিল্লি থেকে যে লোক এসেছিলেন তাঁরা বলেছেন ভারতবর্ষের মধ্যে পশ্চিম বাংলার নির্বাচন খুব ভালভাবে হয়েছে। ভূমি সংস্কারের ক্ষেত্রে ইন্টিগ্রেটেড স্কীম করে জে. এল. আর. ও., সেটেলমেন্ট অফিস, থানা প্রভৃতি সকলে মিলে একটা অফিস করে অবহেলিত মানুষদের জমি দেবার যে ব্যবস্থা করলেন সেটা কি আপনারা দেখেননি? আমরা জানি ৪৪ লক্ষ একরের মধ্যে সাড়ে ১২ লক্ষ একর জমি বিলি করা হয়েছে এবং আমরা মনে করি এটা একটা রেকর্ড। পশ্চিম বাংলা থেকে কেন্দ্র যতটা নেন তার কতটা আমাদের দেন সে সম্বন্ধে আপনারা তো কিছু বলেন না। শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবস্‌দের যে অগ্রগতি হয়েছে সেটা তো আপনারা দেখলেন না বা সে সম্বন্ধে কিছু বললেন না। শিক্ষা ক্ষেত্রে যে অগ্রগতি হয়েছে সেটা আপনারা বললেন না এবং ৫০ হাজার ৮৭৭টি স্কুল হয়েছে সেটাও বললেন না। আমাদের পাশের রাজ্যে হরিজন এবং আদিবাসীরা নিগৃহীত হচ্ছে। উড়িষ্যায় ৭৬৬ জন হরিজন নিগৃহীত হয়েছে এবং ২৩৩ জন আদিবাসী নিগৃহীত হয়েছে। ৫৯ জন নারী ধর্ষিতা হয়েছেন এবং তার মধ্যে আদিবাসী ৩০ জন। এগুলি আপনারা দেখছেন না সে সম্বন্ধে কিছু বলছেন না। ১০-৪-৮৬, ৫-৩৫ মিঃ টি. সি. সেইজন্য আজকে যখন ওঁদের তৈরি সেই পচা গলা প্রশাসনকে নিয়ে পশ্চিমবাংলার গরিব মানুষদের অগ্রগতি করছি, সুষ্ঠু প্রশাসন চালাচ্ছি তখন তো ওঁদের ঈর্ষা হবেই। এই কথা বলে আমি এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-35–5-45 P.M.]

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী আজকে ডিমান্ড নং ১৮ এবং ডিমান্ড নং ১৯-এর ব্যয় বরাদ্দের দাবি যে এখানে পেশ করেছেন, সেই দাবির বিরোধিতা করে আমি কাট মোশনের সমর্থন করে আমার বক্তব্য রাখছি। আমি সরকার পক্ষের প্রথম বক্তব্য শুনতে গিয়ে ভাবলাম যে আমরা কোথায় আছি। সব সময় তিনি বিহার ইউ. পি.-র তুলনা দিলেন। ভারতবর্ষের প্রতিরক্ষা মন্ত্রী পার্লামেন্টের বুকে দাঁড়িয়ে যদি বলেন ভুটানের চেয়ে ভারতবর্ষের প্রতিরক্ষা ব্যবস্থা অনেক উন্নত, নেপাল বাংলা দেশের চেয়ে ভারতবর্ষের প্রতিরক্ষা ব্যবস্থা অনেক ভাল তাহলে তাঁকে কি সাধুবাদ জানাবে জনসাধারণ? ভারতবর্ষের প্রতিরক্ষা ব্যবস্থা রাশিয়া চিনের চেয়ে অনেক উন্নত এই কথা যদি প্রতিরক্ষা মন্ত্রী

পার্লামেন্টে দাঁড়িয়ে বলেন তাহলে তাঁকে ভারতবর্ষের জনসাধারণ নিশ্চয় সাধুবাদ জানাবে। পশ্চিম বাংলার সঙ্গে বিহার উড়িষ্যা, ইউ. পি.-র তুলনা করেন কেন? আরও অনেক উন্নত দেশের সঙ্গে পশ্চিম বাংলার তুলনা করুন—সে সম্বন্ধে আপনারা এড়িয়ে যান কেন। আজকে তো পশ্চিম বাংলার সাধারণ প্রশাসন একেবারে ভেঙে পড়েছে। কিন্তু তার সঙ্গে পশ্চিম বাংলার বিচার ব্যবস্থাও একেবারে নক্কারজনক অবস্থায় এসে দাঁড়িয়েছে। আমাদের মাননীয় সদস্য সুনীতি চট্টরাজ আরামবাগের কথা বলতে গেলে আপনি তাকে সাব-জুডিস্ বলে দিলেন। কিন্তু বহরমপুরে কি হয়েছে? আপনারা গত ফেব্রুয়ারি মাসে বাংলা বন্ধ ডেকেছিলেন। সেদিন একজন এস. ডি. জে. এম. আদালতে কাজ করতে যাচ্ছিলেন। তাকে বাধা দেওয়া হলে তিনি থানার ও. সি.-র কাছে প্রোটেকশন চেয়েছিলেন। ও. সি. বললেন আপনাকে প্রোটেকশন দেবার উপরতলার অর্ডার নেই। একজন বিচারককে যদি প্রোটেকশনের নির্দেশ না দেন তাহলে আপনারা সাধারণ মানুষকে কি প্রোটেকশন দেবেন। উপর তলার কোনও মানুষ এই রকম অর্ডার দিয়েছিল। মাননীয় অধ্যক্ষ মহাশয় আজকে যখন ওঁরা প্রশাসনের কথা বলেন যে প্রশাসন নাকি সংস্কার করেছেন। এখন প্রশাসন সংস্কারের নামে প্রশাসন সংস্থার করা হয় তাহলে আমার বলার কিছু নেই। একজন আই. এস. অফিসার মুর্শিদাবাদের ডি. এম. শ্রী প্রদীপ ভট্টাচার্য মুর্শিদাবাদের গ্রামসভার প্রধান, পঞ্চায়েত সমিতির সভাপতি ও জেলা পরিষদের সভাধিপতির বিরুদ্ধে দুর্নীতির অভিযোগের তদন্ত এবং ব্যবস্থা নিতে গেলেন সঙ্গে সঙ্গে তাকে ট্রান্সফার করে কো-অপারেটিভ ডিপার্টমেন্টের রেজিস্ট্রার করে পাঠিয়ে দিলেন। সেখানেও এসে কো-অর্ডিনেশন কমিটির লোকেরা তার উপর নানা রকম চাপ সৃষ্টি করতে আরম্ভ করলেন। কো-অর্ডিনেশন কমিটির দুর্নীতির বিরুদ্ধে ব্যবস্থা নিতে গেলে তাকে ওখান থেকে ছয় মাসের মাথায় দীর্ঘ দিনের ছুটি নিতে বাধ্য করালেন। সেই দপ্তরের একজন মন্ত্রী বর্তমান অ্যাক্টিং রেজিস্ট্রারের পি. এ.-কে ডেকে বললেন প্রদীপ বাবু যে সমস্ত লাইব্রেরির বই কিনেছে এবং যে সমস্ত পেমেন্টের অর্ডার দিয়েছেন, তার কপি এবং ডিটেল নোট লিখে কনফিডেন্সিয়াল কভারে করে আমাকে দিন। তখন পি. এ. বললেন স্যার, আমি সরকারি কর্মচারী হলেও সরাসরি কোনও রিপোর্ট আমি কোনও মন্ত্রীর কাছে পাঠাতে পারি না। আমি অ্যাক্টিং রেজিস্ট্রারের মাধ্যমে জমা দিতে পারি। এতে মন্ত্রী বললেন আমি এই বিভাগের প্রধান—আমার নির্দেশ আপনাকে মানতে হবে। ঐ পি. এ. ভদ্রলোক কোনও অযৌক্তিকতা না মানতে পারায় যদি কোনও মন্ত্রী তাঁর মস্তিষ্কের ভারসাম্য হারিয়ে ফেলে তাহলে এটা কি নিয়ম নীতির বিসর্জন নয়? আমাদের মন্ত্রীরা প্রায় বলেন টাকার অভাব তাই কাজ করতে পারছি না, আবার অনেক সময় কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে অভিযোগ করেন যে তাঁরা টাকা দিচ্ছে না। যেখানে টাকার এত অভাব যেখানে আমাদের আর্থিক অবস্থা এত সংকীর্ন সেখানে নিশ্চয় রাজ্যের মানুষ আশা করবে সেই রকম হবে। যেখানে আর্থিক দুরবস্থা এই রকম যে একটু পানীয় জলের ব্যবস্থা করতে পারছেন না সেখানে মন্ত্রীদের ট্যুর প্রোগ্রামের জন্য বহু টাকা চলে যাচ্ছে। সব নর্থ বেঙ্গল বেড়াতে যাচ্ছে, আজকাল নাকি সব দার্জিলিং যাবার হিড়িক লেগে গেছে। সেখানে গিয়ে দেখি প্রায়ই চলে যাচ্ছেন মুর্শিদাবাদ। কোথায় এত বেড়াতে যান জানি না, কিন্তু এক একজন মন্ত্রী সেখানে যাচ্ছেন। ৭৫ টাকা বাজেট বরাদ্দ আছে, তাদের জন্য খরচ হবে। সেখানে গিয়ে দেখা যায় এক একজন মন্ত্রীর জন্য ১।।-২ হাজার টাকা খরচ হয়ে যাচ্ছে। জানুয়ারি, ফেব্রুয়ারি মাসে তাগাদায় বিপন্ন হয়ে জেলা

ম্যাজিস্ট্রেটকে বাইরে চলে যেতে হয়। জেলা ম্যাজিস্ট্রেটের সাক্ষাৎ প্রার্থী থাকেন ম্যাক্সিমাম পাওনাদার, বিশেষ করে পেট্রোল পাম্পের মালিক, ক্যাটারিং-এর মালিক, গাড়ির মালিক এবং তাদের জন্য এত গাড়ি ভাড়া দিতে হয়। মুর্শিদাবাদ, নদীয়ায় ৪ লক্ষ টাকা বাকি পড়ে গেছে গত বছর থেকে। এই অবস্থায় মন্ত্রিসভা মানুষকে বিভ্রান্ত করার জন্য বলবেন কেন্দ্রীয় সরকার টাকা দিচ্ছেন না, তাই দিতে পারছি না। আর একদিকে নিজেরা টাকার অপব্যবহার করছেন, নয় ছয় করছেন টাকাগুলিকে নিয়ে। নিশ্চয় স্বাধীনতার পরে কংগ্রেস ক্ষমতায় আসার পরে সব কিছু সমস্যার সমাধান করে দিয়েছে, এই দাবি আমরা করি না, দাবি করতেও পারি না। আমরা জানি আমাদেরও কোথাও কোথাও ভুল হয়েছে। কিন্তু আপনারা বড় গলায় বলেছেন, দুটো টার্ম শেষ হতে চলল—আপনারা ভূমি সংস্কারের জন্য কমিটি করলেন এবং অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিটি করলেন আপনাদেরই দলের লোককে চেয়ারম্যান করে এবং সেখানে সংসদ সদস্য ও মেম্বারও ছিল। কি করলেন? ডব্লু. বি. সি. এস.-দের প্রবলেম সলভ করতে পারলেন না। ডব্লু. বি. সি. এস.রা রিটায়ার্ড স্টেজে অ্যাডিশনাল ডেপুটি ম্যাজিস্ট্রেট হয়। তথ্য নিলে দেখবেন বহু জেলায় এ. ডি. এম. পোস্ট খালি পড়ে আছে, ডব্লু. বি. সি. এস. ক্যাটাগোরি থেকে এইগুলি পূরণ হবার কথা গতবারেও আমি বলেছিলাম ৪টি জেলায় রয়েছে, বাকি ১২টি জেলায় ফাঁকা ছিল। এবারেও দেখা যাচ্ছে এ. ডি. এম. পোস্টগুলি ফাঁকা রয়েছে, যেগুলি ডব্লু. বি. সি. এস. ক্যাটাগোরি থেকে আসে, আজও আপনারা এটা পূরণ করতে পারলেন না। আপনারাও বলেছিলেন এবং পে কমিশনও বলেছিল ডব্লু. বি. সে. এস.দের প্রমোশন দিয়ে জয়েন্ট সেক্রেটারির পর্যায়ে নিয়ে আসা হবে। কিন্তু ৯ বছর হয়ে গেল এটা করতে পারলেন না। এর পরেও আপনারা কৃতিত্বের দাবি করেন কি করে? ডব্লু. বি. সি. এস. ডি গ্রুপ ক্যাটাগোরি হলে আমাদের আমলে একেবারে ইউ. ডি. অ্যাসিস্টেন্টের কাজ করতেন। পরবর্তীকালে এই ডি. গ্রুপ ক্যাটাগোরির লোকেরা প্রোমোশন পেয়ে সেকশন অফিসার, ডেপুটি সেক্রেটারি পর্যন্ত হতেন এবং এদের কাজের গুরুত্ব ও মর্যাদা বিবেচনা করে রাইটার্সে সেকশন অফিসার হতেন। ১৯৬১ সালে এদের মাইনে ছিল ৫০০ থেকে ১ হাজার টাকা পে-কমিশনের পরে এদের মাইনে হয়ে গেল ৪৭৫ টাকা থেকে ১২৩০ টাকা। যেখানে সব জায়গায় মাইনে বাড়ছে সেখানে দেখা গেল এদের মাইনে কমে গেল। এরা হচ্ছে সেকশনের বড় বাবু। কাউকে চোখ রাঙাতে পারবে না, এরা সবার চোখ রাঙানি সহ্য করে যাবে। আই. এ. এস., আই. পি. এস., ডাক্তার, ইঞ্জিনিয়াররা শক্তিশালী বলে তাদের আপনারা সুযোগ সুবিধা দিচ্ছেন। কিন্তু সেকশন অফিসারদের স্বার্থে আজ পর্যন্ত কিছুই করলেন না, এদের সব সময় ইগনোর করে যাচ্ছেন। ১৯৮৩ সালে সিদ্ধান্ত নিলেন, সংবাদপত্রে বলে দিলেন, তারপর ধামা চাপা দিয়ে দিলেন, আজ পর্যন্ত কিছুই হল না। স্যার, প্রশাসনের দুর্নীতির কথা আমরা বারে বারে বলি। এটা একটা সংক্রামক ব্যাধি হয়ে গেছে। ক্ষমতায় আসার পর পঞ্চায়েত থেকে আরম্ভ করে উপরের দিকে মন্ত্রী পর্যন্ত সবাই কোনও না কোনও কর্পোরেশনের সঙ্গে যুক্ত হয়ে গেছেন। যারা দুর্নীতি দমন করবেন, যাদের হাতে প্রশাসনিক ক্ষমতা, সেই মন্ত্রীদের মধ্যেই অনেকে দুর্নীতিগ্রস্ত। কোনও অ্যাকশন নেওয়া হচ্ছে না। এই যদি অবস্থা হয় তাহলে সরকারি আমলারা তো দুর্নীতিগ্রস্ত হবেই। এদের দুর্নীতির জন্য ভিজিলেন্স কমিশন সেট আপ করতে পারলেন না। ভিজিলেন্স কমিশনে কে আছে? একজন রিটায়ার্ড জাজ কমিশনার, তার আন্ডারে অফিসার আছেন, ডি. আই. জি. পদ মর্যাদার। তাহলে

তদন্তকারি অফিসার কারা? তারা হচ্ছেন ইনস্পেক্টার র‍্যাঙ্কের অফিসার। এদের দিয়ে কি করে রাঘব বোয়ালদের ধরতে পারবেন? যাদের বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ সেই সব রাঘব বোয়ালদের কাছে গেলেই তো এরা ভয়ে কাঁপবে। ভয়ে যদি কাঁপে তাহলে ভিজিলেন্স কমিশনার কি করবেন? আপনারা দুর্নীতি দমন করতে চান না। সত্যিকারের যদি চান তাহলে অ্যাডিশনাল চিফ সেক্রেটারি র‍্যাঙ্কের অফিসারের সামান্য পদ মর্যাদা কমিয়ে দিয়ে ভিজিলেন্স কমিশন গঠন করুন। তার আন্ডারে সিনিয়ার অফিসার থাকবেন এবং তাদের সেক্রেটারির পদ মর্যাদার পাওয়ার দিয়ে দিন। সেই সব অফিসার তাদের বাড়ি তল্লাশি করার অধিকার পাবেন।

[5-45–5-55 P.M.]

কারণ কারো চোখ রাঙানিকে তারা ভয় করবেন না। আজকে সেই সেট আপ যে পাল্টাবেন, সেটাও আপনারা পারছেন না। আমরা জানি যে আপনারা সেট আপ পাল্টাবেন না। কারণ আপনারা জানেন যে ওদের হাতে পাওয়ার গেলে আপনাদের মধ্যে যেসব রাঘব বোয়াল আছে তারা জড়িয়ে পড়বেন। স্যার, প্রশাসন সংস্কারের কথা এরা খুব বলেন। অনেকে কো-অর্ডিনেশন কমিটির কথাও বলেছেন। আপনি শুনলে অবাক হয়ে যাবেন যে গত বছর ঠিক হয়েছিল যে ২৬শে জানুয়ারি ১৯৮৬ সালের প্রজাতন্ত্র দিবস উপলক্ষে একটা মিটিং হবে। নদীয়া জেলার ডি. এম. একটা মিটিং ডাকলেন প্রজাতন্ত্র দিবস উপলক্ষে ঐ নদীয়া জেলার একটা টাউন হলে। কার্ড ছাপিয়ে নিমন্ত্রণ করে পাঠিয়ে দেওয়া হল। তারপরে কি দেখা গেল? মিটিংয়ে যারা আমন্ত্রিত ছিলেন তারা যখন সেখানে এলেন, তারা এসে দেখলেন যে সেখানে কো-অর্ডিনেশনের একটা মিটিং হচ্ছে ঝান্ডা উড়িয়ে। ডি. এম.-কে বলা হল এটা কি ব্যাপার? আমরা এসেছি প্রজাতন্ত্র দিবসের মিটিংয়ে যোগ দিতে, আমরা কোনও সরকারি কর্মচারিদের অনুষ্ঠানে যোগ দিতে আসিনি। তিনি বললেন, এটা ওরা দখল করে নিয়েছে। আপনারা চলুন অন্য আর একটা জায়গায় গিয়ে আমরা মিটিং করি। স্যার, এটা সেই রকম হল। আমরা গরুর হাটে গিয়ে দেখি যে একটা ব্যাপারি তার গরু একটা গাছে বেঁধে দিয়েছে। আর একটা ব্যাপারি এসে বলল যে ঐ গাছটাতেই গিয়ে গরু বাঁধ। আজকে ডি. এম.-এর অবস্থা সেই রকম হয়েছে। তার কোনও ক্ষমতা নেই যে কো-অর্ডিনেশন কমিটির দখল করা ঘরটি মুক্ত করে সেখানে তার নিজের মিটিং করবেন। স্যার, হিপোক্রাসির একটা সীমা আছে। এটা হিপোক্রাসি ছাড়া আর কিছু বলা যায় না। তারপরে যখন পার্থ দে মন্ত্রী ছিলেন তখন ১৯৮২ সালের ফেব্রুয়ারিতে আপনারাই সিদ্ধান্ত নিয়েছিলেন যে ২ জন ডি. আই. এর উপরে একটা ডিস্ট্রিক্ট এডুকেশন অফিসার রাখবেন এবং তার জন্য একটা ব্যবস্থাও নেওয়া হল। সংবাদপত্রে ঘোষণা করে বলা হল যে এর আন্ডারে ২ জন ডি. আই. থাকবেন। প্রাইমারি এডুকেশন এবং সেকেন্ডারি এডুকেশন—এই দুটোর উপরে একজন থাকলে সেখানে সিদ্ধান্ত নিতে ভাল হবে। আপনারা ভাল আইডিয়া নিতে চেয়েছিলেন। কিন্তু ১৯৮২ সালের ফেব্রুয়ারি মাসে যে সিদ্ধান্ত নিয়েছিলেন তার জন্য মিটিং হল গত পরশু অর্থাৎ এপ্রিলের ৮ তারিখে। এই যদি অবস্থা হয়, একটা সিদ্ধান্ত নিয়ে সেটা কার্যকর করতে যদি এত সময় লেগে যায় তাহলে আপনারা কি করে প্রশাসনিক সংস্কার করবেন? আপনারা কি করে এই প্রশাসনকে সাধারণ মানুষের কাছে নিয়ে যাবেন আমরা বুঝতে পারছি না। আজকে বড় গলা করে বললেন যে সাধারণ মানুষের কাছে নিয়ে গেছেন, অমুক করেছেন, তমুক করেছেন। এই

যদি অবস্থা হয় তাহলে আপনারা কাজ করবেন কি করে? আপনাদের অফিসাররাই বা কি করছেন? এমন একটা অবস্থার মধ্যে আপনারা নিয়ে যাচ্ছেন যে একটা সিদ্ধান্ত নেবেন বলছেন কিন্তু সেটাকে কার্যকর করতে পারছেন না। ১৯৮২ সালের ফেব্রুয়ারি মাসে যে সিদ্ধান্ত নিলেন, গত ৮ই এপ্রিল যদি তার মিটিং করার সময় পান তাহলে কি অবস্থার মধ্যে আমরা আছি সেটা সকলেই বুঝতে পারেন। এখানে অনেক বামফ্রন্ট সরকারের সদস্যরা দাঁড়িয়ে বলেন যে অমুক দপ্তরে এই কাজের জন্য বারবার বলা সত্ত্বেও হচ্ছে না। এই হাউসের মাননীয় সদস্য শান্তশ্রী বসু ফাইন্যান্স কমিশন সম্পর্কে বলেছিলেন যে সেই দপ্তর কি ভাবে নাজেহাল করছে একটা ছেলেকে। একটা বেকার ছেলে সে ব্যবসা করবে সেই কিন্তু সেই ব্যবসার টাকা পর্যন্ত তাকে দেওয়া হচ্ছে না। স্যার, প্রশাসনের যে স্পিডের কথা বলা হচ্ছে, সেই স্পিডে তো ফাইল গেল না? একটা ফাইল একটা দপ্তর থেকে আর একটা দপ্তরে যেতে ৩, ৪, ৫ বছর লেগে যায়। এই যদি অবস্থা হয় তাহলে সংস্কার কোথায় হল? এখানে মাননীয় সদস্য বলেছেন যে বিধবা ভাতা, কৃষক ভাতা চালু করেছেন। চালু তো করেছেন কিন্তু সেই বিধবা ভাতা পেতে গিয়ে, কৃষক ভাতা পেতে গিয়ে সেই লোকটার কি অবস্থায় পড়তে হচ্ছে সেটাকে কি ভেবে দেখেছেন? জ্যোতিবাবু খুব আনন্দের সঙ্গে বলেন, খুব গর্বের সঙ্গে বলেন যে ৯০ পারসেন্ট সরকারি কর্মচারী তাদের সঙ্গে আছে। যখন কোনও বন্ধ হয়, সেই বন্ধের পরে তিনি বিবৃতি দিয়ে বলেন যে ৯০ পারসেন্ট সরকারি কর্মচারী বামফ্রন্ট সরকারের সমর্থনে আছে। তাহলে আপনাদের ভাষায় ১০ পারসেন্ট কংগ্রেসের চক্রান্তকারীরা আছে। ৯০ পারসেন্ট সরকারি কর্মচারী যখন আপনাদের সমর্থনে আছে সেখানে একটা অফিস দেখানতো যেখানে ঘুস না দিয়ে কাজ হয়? মোটর ভেহিকেলস বলুন, ফুড ডিপার্টমেন্ট বলুন, বা অন্য কোনও দপ্তর বলুন, প্রত্যেকটি দপ্তরে ঘুস না দিলে কাজ হয় না। তাহলে এই ঘুসগুলি কি কংগ্রেসের যে ১০ পারসেন্ট লোক আছে তারা খায়? ৯০ পারসেন্ট লোক যদি সাধু হয় তাহলে কেন এই ১০ পারসেন্ট লোককে ধরে দিতে পারছেন না? এদের ধরে দিয়ে বলতে পারছেন না যে এই ১০ পারসেন্ট লোক বামফ্রন্টের সঙ্গে চক্রান্ত করছে, বামফ্রন্ট সরকারকে হেয় প্রতিপন্ন করার জন্য চক্রান্ত করছে? আজকে সরকারি কর্মচারিদের মধ্যে কাজের গতি ফিরিয়ে আনবার জন্য দুটো শনিবার ছুটির ব্যবস্থা করলেন। তাতেও সরকারি কর্মচারিদের মধ্যে দুর্নীতি বন্ধ করতে পারলেন না। আজকে এখানে এসে বলছেন যে প্রশাসনে নাকি দারুণ একটা চেঞ্জ এনেছেন। আমি জানি না আপনারা মানুষ থেকে বিচ্ছিন্ন হয়ে পড়েছেন কিনা। একজনও যদি এখানে দাঁড়িয়ে বলতে পারেন, আমি যে দপ্তরের নাম করব, সেই দপ্তরে গিয়ে ৩ মিনিটের মধ্যে সরকারি কর্মচারিদের দিয়ে কাজ করিয়ে দিতে পারবেন, যদি কোনও প্রভাব না থাকে তাহলে আমি এই বিধানসভার সদস্যপদ ছেড়ে দেব। প্রতিটি দপ্তরে একই অবস্থা হয়েছে। একটা ফাইল থেকে আর একটা ফাইলে যায় কিন্তু কোনও কাজ হয় না।

আমরা জানি, আপনারা এগুলি পারবেন না। আজকে যখন স্যার, এঁরা কথা বলেন তখন আমি এঁদের জিজ্ঞাসা করি, আপনারা বলুন তো সরকারি কর্মচারিরা কি করছেন? স্যার, রাইটার্স বিল্ডিং-এ জ্যোতিবাবুর ঘরের সামনে যে অঞ্চলটাতে আমরা প্রোটেক্টেড এরিয়া বলে জানি সেখানে দেখলাম টি. ভি. দেখার জন্য সরকারি কর্মচারিরা এসে ভিড় করলেন এবং তারা মারামারি পর্যন্ত করলেন। শেষ পর্যন্ত অবস্থা এমন হল যে পুলিশকে লাঠিচার্জ

পর্যন্ত করতে হল। প্রত্যেকটি জেলায় দলের নির্দেশে এঁরা অফিসারদের বদলি করাচ্ছেন। প্রশাসনিক সংস্কার কমিটির রিপোর্টেও আছে এবং কেন্দ্রীয় সরকারও বারবার বলেছেন যে কোনও লোককে রাখতে গেলে মিনিমাম দু বছর তাকে সেখানে রাখতে হবে। সেখানে আমরা দেখছি, একজন ডি. এম. যদি দেখেন দলের নির্দেশে কাজ করছেন তাহলে তাকে রাখছেন আর যদি দেখেন, তা তিনি করছেন না তাহলে তাকে বদলি করছেন। স্যার, এডুকেশন ডিপার্টমেন্টের একজন অফিসার—প্রসাদ রায় তাকে ৬ মাসের মধ্যে বদলি করা হল অথচ ঐ একই এডুকেশন ডিপার্টমেন্টের একজন ডেপুটি সেক্রেটারি—মধু ভট্টাচার্য, তাকে ৬ বছর একই জায়গায় রেখে দেওয়া হল কারণ তিনি আপনাদের দলের হয়ে কাজ করছেন। এস. ডি. পি. ও., নজরুল ইসলাম, তিনি বোলপুরে গেলেন, চকবাড়ি, না, কোনও একটা গ্রামে গোলমাল হল, সঙ্গে সঙ্গে ২৪ ঘন্টার মধ্যে তাকে বদলি করে দেওয়া হল। এইভাবে আপনারা আজকে দপ্তর চালাচ্ছেন। কাজেই আমি বলব, এইভাবে যদি সম্পূর্ণভাবে দলের স্বার্থে একটা রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে প্রশাসনকে দলের কাজে লাগান তাহলে নিশ্চয় সেই প্রশাসনকে জনমুখী করতে পারা যায় না, জনস্বার্থে তাকে কাজে লাগানো যায় না। স্যার, বামফ্রন্টের ৯ বছরের রাজত্বে পশ্চিমবাংলায় প্রশাসন সম্পূর্ণভাবে ভেঙে পড়েছে, প্রশাসন সম্পূর্ণ ভাবে দুর্নীতিগ্রস্ত হয়ে পড়েছে, আজ প্রশাসনের কাছে গিয়ে সাধারণ গরিব মানুষ কোনও সাহায্য পায় না। এইসব কারণে স্যার, আমি বাজেটের বিরোধিতা করে এবং কাট মোশনগুলির প্রতি আমার সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করলাম। জয় হিন্দ।

**শ্রী ধীরেন্দ্রনারায়ণ রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ এই সভায় মুখ্যমন্ত্রী মহাশয় যে ডিমান্ড নং ১৮ এবং ১৯ পেশ করেছেন তা সমর্থন করে আপনার মাধ্যমে কয়েকটি কথা এই সভায় রাখছি। স্যার, আপনি জানেন, আমার সাথী ডাঃ জয়নাল আবেদিন শুধু আমার বন্ধু নন, আমার অভিন্ন হৃদয়ের লোক। সেইজন্য স্যার, আমি বলছি, ডাঃ জয়নাল আবেদিন আজকে মাথা মুড়িয়ে কংগ্রেস (ই)-তে গিয়েছেন, কংগ্রেস (স)-এ থাকলে তিনি কি বলতেন সেটাই আমি বলছি। যদিও আমার বন্ধু এদিক ওদিক যায় তবুও আমার বন্ধু জয়নাল ভাই। উনি যখন বক্তৃতা করেন তখন আমি শুধু ওঁর মুখের কথাই শুনি না, ওঁর অন্তরের ব্যাথাও বুঝি। উনি বলেছেন, আমরা এখানে নাকি জঙ্গলের রাজত্ব কায়েম করেছি। হ্যাঁ, কথাটা ঠিক, জঙ্গলের রাজত্ব কিছু কিছু হয়েছে। তা হয়েছে ঐ উত্তর ২৪-পরগনায় মুর্শিদাবাদে, বর্ধমানে এবং নদীয়ায় এম. পি. ও জজদের কিছু কিছু জঙ্গলী নিগ্রহ করেছে। স্যার, আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে বলব, এইসব জঙ্গলীরা যখন মিটিং, মিছিল করবেন তখন যেন কয়েক ট্রাক সশস্ত্র পুলিশ দেওয়া হয়। স্যার, জয়নাল ভাই বলেন আমরা নাকি পুলিশকে নিষ্ক্রীয় করেছি, আবার সত্য বাপুলী মহাশয় বলেন, আমরা পুলিশরাজ কায়েম করেছি। কোনওটা ঠিক আপনি স্যার, চিন্তা করুন। আমাদের বলা হচ্ছে কেল্পটোম্যানিয়াক এটা ঝি কে মেরে বউকে শেখাচ্ছেন উনি। ব্যাপার হচ্ছে, সরকারের সর্বোচ্চ আইনসভাকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে কেরোসিন, ডিজেল, চিনি প্রভৃতি অত্যাবশ্যকীয় জিনিসপত্রের দাম বাড়ালেন কেন্দ্র এবং সেই টাকা কেন্দ্রীয় সরকারের পকেটে গেল, রাজ্য সরকারের পকেটে আসেনি কারণ আইনসভার মাধ্যমে আসেনি—এই চুরিকে উনি বলছেন কেল্পটোম্যানিয়া, কিন্তু কংগ্রেস (ই) তে এসেছেন সেইজন্য জ্যোতিবাবুর নাম করছেন। উনি বলেছেন, begging bowl for food from this centre স্যার, উনি কি বলতে চাইছেন? উনি বলতে চাইছেন, চা, পাট এই সমস্ত ক্রাশ ক্রপ

নিয়ে ওঁরা কোটি কোটি টাকার বৈদেশিক মুদ্রা অর্জন করেন কিন্তু ওঁদের গুদাম না থাকার জন্য লক্ষ লক্ষ টন খাদ্যশস্য নষ্ট হয়, ওপেন স্পেসে পড়ে থাকে।

[5-55-6-05 P.M.]

অথচ আমরা কিনতে গেলেও, পয়সা দিয়ে কিনতে গেলেও সেইগুলো দেওয়া হয় না। সেইগুলো আমাদের নাম করে বলছেন টেকিং বাওয়েল স্যার, মাল্টি ন্যাশনাল এবং প্রাইভেট সেক্টারের সঙ্গে ব্যবসার প্রয়াসকে বলা হয়েছে, আমাদের নাকি কমিউনিস্ট চরিত্র নষ্ট হয়ে গেছে। স্যার এটা অর্ধ সত্য। অত্যন্ত তিক্ত অভিজ্ঞতার মধ্যে দিয়ে আমাদের এটা গিলতে হয়েছে। কারণ পশ্চিমবাংলার স্বার্থে, পশ্চিম বাংলার জনগণের স্বার্থে আমরা পেট্রো-কেমিক্যালস্ কমপ্লেক্স, ইলেকট্রনিক্স কারখানা করতে চেয়েছিলাম। কিন্তু ওরা হ্যাঁ করলেন না। সেন্ট্রাল গভর্নমেন্ট কিছু করলেন না, সেই জন্য আমরা বাধ্য হয়ে মাল্টি ন্যাশনাল এবং প্রাইভেট সেক্টারের কাছে গেছি। পশ্চিমবাংলার জনগণের স্বার্থে। স্যার, আমাদের বিরোধী দলের হুইপ খুব বিরোধিতা করেছেন এবং অনেক কথা বলেছেন। স্যার, আমরা রাজি আছি—বিরোধী দলের হুইপকে আমি আপনার মাধ্যমে বলতে চাই কারণ তিনি এখানে নেই, যদি শ্রীমানি মার্কেটের মালিকও আমাদের সাহায্য করতে আসে, তা আমরা নেব। স্যার আমরা নাকি বিচ্ছিন্নতাবাদ ছড়াচ্ছি। স্যার, আপনি বলুন, কারা মুসলিম লিগ, ঝড়খন্ড, আমরা বাঙালি, উত্তর খন্ড, দার্জিলিং এর প্রান্তিক পরিষদের সঙ্গে মোর্চা করে? কারা করে আমরা না ওরা? স্যার, আমরা নাকি ক্ষুদ্র দলবাজি করি। আমি শুধু আপনাকে দুটি কথা বলব। যখন ইন্দিরা গান্ধী ক্ষমতায় ছিলেন না, তখন ভারতবর্ষের যে জায়গায় মিটিং তিনি করতে গেছেন, ঢিল খেয়েছেন, গালাগালি খেয়েছেন, মিটিং করতে পারেননি। কিন্তু পশ্চিম বাংলায় সেই ভদ্র মহিলা মিটিং করে গেছেন এবং নিরুপদ্রবে এবং শান্তিপূর্ণ ভাবে মিটিং করে গেছেন, যেহেতু পশ্চিম বাংলায় বামফ্রন্ট সরকার ছিল কমরেড জ্যোতি বসুর নেতৃত্বে। স্যার, এই কথা আমার কথা নয়, এটা শুধু পশ্চিমবাংলার লোক জানে তা নয়, ভারতবর্ষের লোক শুধু জানে তা নয়, পৃথিবীর আবাল বৃদ্ধ বনিতা সকলেই জানে। স্যার, আর একটা ছোট্ট কথা বলব, গতকাল অ্যান্ড্রু রাণা বলে একজন কুখ্যাত গুন্ডা, তাকে পুলিশ গ্রেপ্তার করে গুলি বিনিময়ের পর, বোমাবাজি পর্যন্ত হয়েছিল—কিন্তু অদ্ভুত ব্যাপার, একজন কেন্দ্রীয় মন্ত্রী, তিনি আইনমন্ত্রী, উচ্চ পদস্থ পুলিশ অফিসারকে ফোন করে বলেন, ঐ গুন্ডাকে যেন কোনও রকম মারা না হয়। আমি জানি না আর কি বলেছেন। ওকে রসগোল্লা খাওয়ানো হোক, পোলাও কোপ্তা, কাবাব খাওয়ানো হোক, এই সব কথা বলেছেন কি না জানি না। তবে এই কথা আমি জানি যে তাকে বলা হয়েছে হি সুড বি গ্রান্টেড বেল। স্যার, আপনি তো আমাকে আরামবাগের কথা বলতে দেবেন না, বলবেন সাবজুডিস্, তবে শুধু আপনাকে আমি এইটুকু বলব, সাতজন আইনজ্ঞ অ্যাডভোকেট, তাদের একটা বিবৃতি আপনার হাতে দেব। স্যার, দেশদ্রোহী এবং ইন্টারন্যাশনাল স্মাগলারদের সঙ্গে ওদের যোগাযোগ আছে। স্যার এই কথা কে না জানে যে রাম সোরেন, কুমারনারায়ণ এদের সঙ্গে যাদের যোগাযোগ ছিল, তাদের মধ্যে দু একজন ধরা পড়াতে কেন্দ্রীয় মন্ত্রিত্ব থেকে তাদেরকে বিদায় নিতে হয়েছে। স্যার, ঐ রাজেন্দ্র শেঠিয়া, যে মিথ্যা পাসপোর্ট সই করেছিলেন, তিনি এদিকের আসন অলংকৃত করেছিলেন, না ওদিকের আসন? সেটা আপনি বলুন। স্যার আপনার মাধ্যমে একটা গল্প বলি, আমার বন্ধু জয়নাল

আবেদিনকে। স্যার, শ্রী রামচন্দ্র যখন লঙ্কা জয় করে ফিরে এলেন, তখন তিনি তাঁর সৈন্য সামন্তদের বললেন, হে—নরনারায়ণ তোমরা নিজের নিজের বাড়ি যাও। কিছু দিন পরে শুনলেন, কিচু লোক যায়নি, তখনও ওখানে বসে আছে, তাতে তাঁর খুব দুঃখ হল এবং রাগ হল, তিনি রাগান্বিত হয়ে বললেন—তোমরা যাওনি কেন? তারা বলল—প্রভু, আপনি নর-নারীদের যেতে বলেছেন, সেই জন্য আমরা যাইনি, কারণ আমরা নরও নই নারীও নই। তখন রামচন্দ্র খুব খুশি হয়ে বললেন—তোমরা ওখানেই বসে থাক, কিছু দিনের মধ্যে একজন ছোকরা পাইলট রাজনৈতিক মঞ্চে আসার আগে কিছু দিন ভি. আই. পি. লাউঞ্জে বসে এখানে এসে জনগণ-মন অধিনায়ক নাহলেও ভারত ভাগ্য বিধাতা হবেন, তখন তোমাদের ধ্বনি হবে যুগ যুগ জিও, আর আস্তে আস্তে বলবে তুমি কিছু নিও, আমাদের কিছু দিও এবং তোমাদের আর একটা ধ্বনি হবে বন্দেমাতরম, কিন্তু কর্ম হবে দ্বন্দে মাতরম। স্যার, এখানে বলা হচ্ছে যে, আমাদের নাকি খুব শরিকি সংঘর্ষ হচ্ছে। অবশ্য হ্যাঁ, কিছু কিছু হচ্ছে, এটা অত্যন্ত দুঃখের কথা, কিছু কিছু ছোট ছোট ক্ষেত্রে আমাদের বিভিন্ন দলের মধ্যে এ জিনিস হচ্ছে। কিন্তু তার উত্তর আমি আমার ভাষায় দেব না, কবি নজরুলের ভাষায় দেব। আমার কথা নয়, নজরুল বলেছেন,

"কে কাহারে মারে
ঘোচেনি ধন্দ টুটেনি অন্ধকার
জানেনা আঁধারে শত্রু ভাবিয়া
আত্মীয়ে হানে মার।"

এবং এ ক্ষেত্রে কি করতে হয়, সে ওষুধও তিনি বলে দিয়েছেন,

"করুক কলহ জেগেছে তো তবু
বিজয় কেতন ওড়া
ল্যাজে যদি তোর লেগেছে আগুন
স্বর্ণলঙ্কা পোড়া।"

সুতরাং ওঁদের উৎসাহিত হবার কিছু নেই। আমি আমার বক্তব্য শেষ করবার আগে এইটুকু শুধু বলব যে, আমাদের কিছু কিছু সভ্যের বক্তব্য কোট্ করে ওঁরা উৎসাহিত হচ্ছেন, কিন্তু শ্রেণী বিভক্ত সমাজে আমাদের মধ্যে দু'একজন ব্ল্যাকশিপ্ থাকবে, তাতে আমাদের কিছু করার নেই এবং তা নিয়ে ওঁদেরও উৎসাহিত হবার কিছু নেই। ওঁরা ওঁদের কথা বলুন। আমাদের মধ্যে কিছু ব্ল্যাকশিপ থাকলে এবং উল্টোপাল্টা কথা বললে সেটা আমরা বুঝব, জনগণ বুঝবে, তাতে ওঁদের উৎসাহিত হবার কিছু নেই। তারপরে ওঁরা বললেন যে, আমরা নাকি আই. এ. এস., আই. পি. এস. দিয়ে কাজ করাচ্ছি না প্রশাসন চালাচ্ছি না, সমস্ত ক্যাডারদের দিয়ে কাজ করছি, প্রশাসন চালাচ্ছি। কিন্তু আমি ওঁদের বিনীতভাবে জানাচ্ছি যে, আমরা আই. এ. এস., আই. পি. এসদের দিয়েই কাজ করছি এবং তাই করব। ওঁরা যদি কখনো এখানে ক্ষমতায় আসেন—অবশ্য কোনও দিন আসতে পারবেন না—তাহলে তখন

এ. এস. এস. (A.S.S.) -দের দিয়ে রাজ্য চালাবেন, তাতে আমাদের কিছু বলার নেই। এই ক'টি কথা বলে মাননীয় মুখ্যমন্ত্রীর বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে সাধারণ প্রশাসন তথা ডিস্ট্রিক্ট অ্যাডমিনিস্ট্রেশন খাতের ব্যয়বরাদ্দের বিতর্কে অংশ গ্রহণ করে আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে সরাসরি একটা প্রশ্ন করতে চাই যে, ডিউরিং হিজ টেনিয়্যর্ অব অফিস পশ্চিম বাংলার অ্যাডমিনিস্ট্রেটিভ সেট আপে কোয়ালিটেটিভ কোনও ইমপ্রুভমেন্ট হয়েছে কি? না জাস্ট রিভার্স অবস্থা হয়েছে? অর্থাৎ Opposite direction there has been degradation in the quality of administration because of political interference No.-1, No.-2 question is, Hon'ble Chief Minister set up Administrative Reforms Commission উনি বলেছেন, ৬৯টা নাকি বিবেচনা করছেন। ওঁকে আমি সরাসরি জিজ্ঞাসা করে জেনে নিতে চাই What is his Stand particularly with regard to the recommendation No.-4? এটা আমি সরাসরি মাননীয় মুখ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করছি এবং আরও একটা কথা জিজ্ঞাসা করতে চাই, উনি বলবেন যে ওঁদের ফাইন্যান্সিয়াল কনস্টেন্ট রয়েছে। Dr. Ashok Mitra's recommendation for administrative advantage, article 15 and 16.

তাতে বলেছেন, 69 recommendations are under active consideration, ৭ নং'টা যখন এখান থেকে পাশ করা হয় তখন I participated in the debate. How long it will take for determination and to come to a discision?

[6-05–6-15 P.M.]

কারণ ডিলে ইজ এ প্রসেস যেটাতে অ্যাডমিনিস্ট্রেশনের গুণগত মান নিচে নামিয়ে দেয়। নেক্সট্ অনারেবল চিফ মিনিস্টার আপনি বলুন after this introduction of dichotomy in the administration আপনি বলেছেন decentralisation of the planning করছেন। আপনি অন্যদিকে বলছেন আমি involvement of public, elected representative করছি। what will the real advantage of the salaried bureaucrats? এটার উত্তর সরাসরি দেবেন। ইন মাই ওপিনিয়ন, আপনি বলছেন ব্লকে প্ল্যানিং আছে, ডিস্ট্রিক্টে প্ল্যানিং আছে, স্টেট প্ল্যানিং আছে, what are the expertise for the planning? আপনি এই ব্যবস্থা করতে পারেন না। আপনি বলছেন ওরা করেন। according to the requirement of the people অন্যদিকে implementation, responsible for their service condition to the public Service Commission and Government and they will implement and supervise এখানে ভিজিলেন্স কমিশন অ্যান্ড আদার সুপারভাইজার বডি রাখতে পারেন কারণ জবাবদিহি কোথায়? পঞ্চায়েত মন্ত্রী এখানে বসে আছেন মিসইউজ হচ্ছে, there is no audit, there is no inspection–what is functioning in between the district and the block, intermediate stage is the sub-division-executive and judiciary separation হওয়ার পর। What is the role of the S.D.O. একথা সরাসরি জিজ্ঞাসা করুন, under 144 and such other provisions are still with the Sub-Divisional Officer আপনি দেখুন because of

his inadequate tools, etc. practically there is no responsibility.

এই জুডিসিয়ারি ফাংশান তাকে দিয়ে তার সেকেন্ড হ্যান্ড, সেকেন্ড অফিসার না রেখে এখানে বলব People are roaming like anything. আজকে জুডিসিয়ারি অ্যান্ড একজিকিউটিভ সেপারেশন হওয়ার পর সেই S.D.O. is the sub-divisional executive করবে because of his absence people are being harassed অভিজ্ঞতা সকলের আছে। নেক্সট্ আপনার কাছে অনুরোধ, আজকে যে কথা ছিল at the district level, District Magistrate will be the key আপনাদের Dr. Asoke Mitra Committee suggested that you will monitor over all other departments in the district, again at the Sub-divisional level this should happen, at the block level this should happen কিন্তু এখনও পর্যন্ত তা হয়নি। ফিশারি যা আছে, he is not responsible to the B.D.O. who will be the man in-charge, who will be the Captain in-charge and who will be the Steward of the administrative unit at the block, at the sub-divisional level and at the district level কারণ আমরা দেখছি নো কো-অর্ডিনেশন। মাননীয় মন্ত্রী রাধিকা ব্যানার্জি সেদিন গিয়েছিলেন। আমি এস. ই. বি.-র সাথে সেই অনুসারে কথা বলেছি। দে অল এগ্রি মাইনর ইরিগেশন বলছেন কর্পোরেশন করে? that means lack of consideration. Let Mr. Radhika Ranjan Banerjee explain, what has happened in West Dinajpur meeting in the 7th. কোনও এক্সপ্ল্যানেশন নেই। We did not belong to this Minor Irrigation Corporation. They are bypassing the responsibility. এতে দেখছি না-কো-অর্ডিনেশন। আপনাকে এই ডিফেক্টটাকে বের করতে হবে। How they will explain এটা বের করা প্রয়োজন। Next question comes technocrats vs. bureaucrats অর্থাৎ ফটো। এ ব্যাপারে মতান্তর রয়েছে—এটার স্ট্যান্ড কি? আমরা দেখলাম, হেলথ ডিপার্টমেন্টের উষ্মার কারণ হয়ে গেছে। আজকে টেকনোক্রাটদের ব্যুরোক্রাটদের সেক্রেটারি করছেন—আমি এই কথা সবিনয়ে জিজ্ঞাসা করতে চাই Whether they will be the in-charge of the administration আজকে সারা ভারতবর্ষে ৪০০০ আই. এস. এস. আছে। প্রত্যেককে উইকলি ট্রেনিং-এ যেতে হয়। আজকে এই ব্যবস্থায় ডিসেন্ট্রালাইজ করে আপনি বলছেন সল্টলেক বা বিধাননগরে যেতে হয়। আজকে এই ব্যবস্থায় ডি-সেন্ট্রালাইজ করে আপনি বলছেন সল্টলেক বা বিধাননগরে ইনস্টিটিউশন করবেন। ৭ দিনের ট্রেনিং-এ কি হয়ে যাবে? এটা কেন করা যাবে না Certain Officer will be channelise for certain responsibility আজকে দুর্গাপুর প্রোজেক্টের ম্যানেজিং ডিরেক্টরকে এ. ডি. এমে বসিয়ে দিলেন what will be the result? There is human capacity and human limitation. It cannot be that such type of Officer will be responsible for such type of activity. সকলেই জ্যোতি বসু নয়, আপনার মতো সকলেই ইন্টালিজেন্ট নয়।

আজকে এই ডিসিপ্লিনের ব্যবস্থা গোড়া থেকে কেন করা যাবে না, আজকে কেন এটা করতে পারবেন না, যে These Officers should be responsible for the commercial undertakings. These Officers should be responsible for land revenue. These officers should be responsible for the public administration.

কেন ডিস্ট্রিক্ট লেবেল ভিজিলেন্স কমিশনের ব্যবস্থা করেছেন? কেন এই ব্যবস্থা করা যাবে না। সেখান থেকে কোনও কমপ্লেন এখানে ভিজিলেন্স কমিশনে পৌঁছাবে না। সেখানে কোনও সেল থাকবে না? সেখানে একটা সেল থাকলে The complaints will be entertained by the cell. আর একটা বলি। It is not a Country, it is a State. ঐ পক্ষের একজন বন্ধু বললেন যে এটা রাষ্ট্র নয়, রাজ্য—আমিও তা স্বীকার করি। কিন্তু এটা জ্যোতিবাবু বা সি. পি. এমের জমিদারি নয়। রাজ্য উইদিন দি কনস্টিটিউশন We live under the laws of the Constitution আজকে এই রাজ্যে সেম সার্ভিস কন্ডিশন কেন থাকবে না? পাবলিক সার্ভিস কমিশনের কথা বলছি; পাবলিক সার্ভিস কমিশন থাকা সত্ত্বেও যেখানে প্রচুর এডুকেটেড আনএমপ্লয়েড রয়েছে, সেখানে কেন অ্যাডহকিজম এমপ্লয়মেন্ট হচ্ছে? কেন এখানে কম্পিটিটিভ একজামিনেশন হবে না? মেরিট রেকগনাইজ করা যাবে না? আমরা দেখলাম রাতারাতি স্কুল থেকে শিক্ষক উইথড্র করে নিয়ে বি. ডি. ও. করে দেওয়া হল। এখানে বলতে চাইছি যে ব্রিটিশ রেজিমে কি কোর্স ছিল। হোয়াট ওয়াজ দি পারফরমেন্স? আজকে পাবলিক সার্ভিস কমিশনের নীতিটা কি উইথ রিগার্ড টু রিওয়ার্ডস অ্যান্ড পানিসমেন্টস? আজকে সরাসরি জিজ্ঞাসা করতে চাই হোয়াট ইজ ইওর ট্রান্সফার রুলস? আমরা দেখেছি ফর ইওর পার্টি ইন্টারেস্ট একটা ডি. এম. কোনও জায়গায় ৬ মাসের মধ্যে ৩ বার বদলি হয়ে গেল, কাজ পিক আপ করার আগেই। আপনি হয়ত বলবেন ইট ইজ ইন দি ইন্টারেস্ট অব দি অ্যাডমিনিস্ট্রেটিভ অ্যারেঞ্জমেন্টস। এই যে অ্যাডহক ট্রান্সফার করেছেন আজকে জানতে পারি আপনার ট্রান্সফার পলিসিটা কি? ডেফিনিটভাবে এর উত্তর দেবেন কি? আগে মিনিমাম টেন ইয়ার না হলে তাকে ট্রান্সফার করা হত না। এখন কেউ ১৫ বছরে বদলি হচ্ছে না, আবার কেউ ২০ দিনে ট্রান্সফার হয়ে যাচ্ছে। আমি মনে করি যে একটা অসামঞ্জস্য রয়ে গেছে, এবং এর জন্য একটা বিক্ষোভও আছে। ডব্লু. বি. সি. এসের দুটো ক্যাডার ছিল, সে দুটো মার্জ হয়ে গেছে, দে ক্যান গো টু দি কমিশনার লেভেল। কোথাও জয়েন্ট সেক্রেটারি কোথাও সেক্রেটারি হত। কমিশনার লেভেল অবধি যেতে পারত। আবার প্রশ্ন করি ডিভিসনাল কমিশনারদের ফাংশানটা কি? সাবডিভিসনাল অফিসারদের ফাংশান কি? পুলিশ অ্যাডমিনিস্ট্রেশন রেগুলার ইন্সপেকশন হয়—আজকে এসবের উত্তর দেবেন বলে মনে করি। আজকে কলেজ প্রফেসার, ডাক্তার, ইঞ্জিনিয়ার স্টেট সিভিল সার্ভিসে আসতেই চাইছে না, বিকজ দি ডিফারেন্স ইন দি স্যালারি স্ট্রাকচার আদার অ্যামিনিটিস অ্যান্ড অ্যাডমিউলমেন্টস, এর জন্য কোনও ব্রেণ অ্যাট্রাক্ট হচ্ছে না। এ সম্বন্ধে একটু চিন্তা করা উচিত। আজকে এ সম্বন্ধে কোনও কথা এই ৫১ পাতার অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস কমিটির রিপোর্টের মধ্যে নেই। অ্যাডমিনিস্ট্রেশনেও ইন্টেলিজেন্স দরকার আছে। আজকে ৪ মিলিয়ন বেকার কেন থাকবে, ইনস্পাইট অব সো মেনি ভ্যাকেনসিস? আমাদের যে ভেকেন্সিগুলি আছে দোজ স্যুড বি স্পিডিলি ফিল্ড আপ। এখানে একটা প্রশ্ন থেকে যায়। আপনি ক্যাবিনেটে আছেন আই ওয়াজ অলসো ইন দি ক্যাবিনেট। আজকে সুপার অ্যানুয়েশনের পরে এক্সটেনশন অব সার্ভিস কেন হচ্ছে? আন্ডার টেকিংস গুলিতে ওভারটাইম কেন হচ্ছে? ইট শুড বি কন্ট্রোল্ড। আজকে আমরা দেখছি এদিকে আপনাদের দৃষ্টি অপেক্ষাকৃত কম। আমি মনে করি সুপার অ্যানুয়েশনের পরে এক্সটেনশন হওয়া উচিত নয় এক্সেপ্ট ইন একসেপশনাল কেসেস। সেক্ষেত্রে আপনি স্পেশালিস্টের সার্ভিস রিকুইজিশন করতে পারেন।

[6-15-6-25 P.M.]

আজকে এখানে একটা আন্ডার কারেন্ট চলছে। শুধু তাই নয়, সারা ভারতে সার্টেন থিংস আর হ্যাপেনিং ইন দি আন্ডার ওয়ার্ল্ড। আমাদের ইন্টেলিজেন্সের মধ্যেও একটা আন্ডার কারেন্ট চলছে, কারণ টেনশন ইজ বিইং ক্রিয়েটেড ইন অল স্কোয়ার্স। আপনাদের ইন্টেলিজেন্সের কাজে আমরা স্যাটিসফাই নই, কারণ এর মধ্যে একজিকিউটিভ ইন্টারফেয়ারেন্স রয়েছে। আমাদের একবার ইনভাইট করতে এসেছিলেন, কিন্তু উই হ্যাভ রিফিউজড্ ইট, কারণ এর জন্য একজিকিউটিভ ইন্টেলিজেন্সের এফিসিয়েন্সি দরকার। আজকে আপনাদের পুলিশ ইন্টেলিজেন্সকে মিসমেরিজম করা হয়েছে। এরজন্য ভিজিলেন্স দরকার ফর রিকন্সিলিয়েশন। আজকে এখানে ইন্টেলিজেন্স এবং ভিজিলেন্স কেন থাকবে না? এই কথা আমি জিজ্ঞাসা করি। আজকে আর একটি কথা বলবার দরকার হয়ে পড়েছে যে, আমাদের এখানে ন্যাচারাল ক্যালামিটি—ড্রট, ফ্লাড, ফায়ার অ্যান্ড আরসন্ হচ্ছে, কিন্তু রিলিফস্ আর নট দেয়ার। মাননীয় মন্ত্রী রাধিকা ব্যানার্জি মহাশয় সেখানে উপস্থিত ছিলেন, সেখানে টপ একজিকিউটিভ, ডি. এম.-রা বলেছেন যে, রিলিফ গুডস্ অয়্যার ইনঅ্যাডিকোয়েট। কিন্তু সেখানে বি. ডি. ও. বলছেন যে, যথেষ্ট দেওয়া হয়েছে। ইট ইজ এ কন্ট্রাডিকশন। ওখানে যে ৫৪টি বাড়ি অগ্নিকান্ডে বিধ্বস্ত হয়েছিল—সেখানে কেবলমাত্র ৪০টি ত্রিপল পাঠানো হয়েছিল। ইট ইজ এ হিউম্যান ল্যাপ্স। সেখানে যথাযথ সাহায্য দেবেন—এটুকু তো আমরা আশা করব? এখানে দুটি প্রভিশন আমি করতে চাইছি। একটি হল—পেনশন যাঁরা পান, আফটার দেয়ার রিটায়ারমেন্ট, তাঁদেরকে ফ্রম পোস্ট টু পিলার দৌড়াতে হয় ফর দেয়ার গ্র্যাচুইটি অ্যান্ড আদার পেনশন ফেসিলিটিজ। এই সিস্টেমটাই অত্যন্ত ইরেগুলার। এটা কেন হবে? ইফ এ ম্যান ডাইজ্ ইন হারনেস্—এর জন্য তাঁরা কোনও সাবস্টিটিউট পাবেন না কেন? ইউ হ্যাভ্ অলসো টেকেন এ নোট্ অব ইট। আজকে যে অবস্থা দাঁড়িয়ে তাতে মাঝেমধ্যে ফ্যামিলি বার্ডেন ক্রমশই বেড়ে যায়, কারণ কোয়ালিফাইড ফ্যামিলি মেম্বার, কমপিটেন্ট ফ্যামিলি মেম্বারদের জন্য কিছু করা হয় না। ইট ইজ এ হিউম্যান অ্যাটাক। আপনারা ট্রেড ইউনিয়ন করবার জন্য এনকারেজ করছেন, ফলে সেখানে আপনাদের কো-অর্ডিনেশন কমিটি প্রশাসন চালাচ্ছে। সেখানে তার একটা কাউন্টার পার্ট রয়েছে—ফেডারেশন। এই দুটির একটি লালরঙা, অপরটি তেরঙা। এখানে আপনাকে স্পষ্ট করে জিজ্ঞাসা করতে চাই যে, হোয়াই ইক্যুয়াল ট্রিটমেন্ট উইল নট্ বি মিটেড অন দেম? আমরা শুনলাম, চুঁচুড়ায় ৩ জন সেটেলমেন্ট কর্মীকে সাসপেন্ড করা হয়েছে বিকজ অব দেয়ার অ্যাপ্লিকেশন। এতেই আপনাদের অ্যাডমিনিস্ট্রেশনের ভিনডিক্টিটিভ অ্যাটিচুড প্রকাশ পায়। এইজন্য আমি বলি, Power and administration should not be allowed to proceed in the pursuit of vindictive retaliation.

মাননীয় মুখ্যমন্ত্রী তো একজন ব্রিফলেস, ব্যারিস্টার এবং একজন অভিজ্ঞ ভদ্রলোক। অ্যাপার্ট ফ্রম দ্যাট, হি ইজ অলসো দি লিডার অব দি স্টেট। আজকে তাঁর অ্যাডমিনিস্ট্রেশন ভিনডিক্টিভ পারসুরেশনে যাবে কেন? আপনিই তো তাঁদেরকে ট্রেড ইউনিয়ন রাইট দিয়েছিলেন।

আপনার বক্তব্যের বইটি আমি পড়েছি এবং দেখেছি, সেখানে বেশ কিছু ইরেগুলারিটিজ রয়েছে। সেখানে কিছু কো-অর্ডিনেশন কমিটি করেছেন এবং সেক্ষেত্রে কিছু ইরেগুলারিটিজ রয়েছে। আজকে দায়িত্বে যাঁরা রয়েছেন, তাঁদের নিয়েই ঐসব কো-অর্ডিনেশন কমিটি, ব্লক

কমিটি ইত্যাদি করা উচিত, যেমন সেন্ট্রাল রয়েছে পলেটিক্যাল সাব-কমিটি অ্যান্ড ইকোনমিক সাব-কমিটি। কিন্তু সেখানে কোনও রকম গ্রুপিং হয় না। তাই বলছি, যেহেতু আপনি ফিনান্স মিনিস্টার এবং রাজ্যের মুখ্যমন্ত্রী, বিষয়টা আপনি বিবেচনা করুন। আপনার বাজেট প্রভিশন হল ৯ ক্রোর্স। কিন্তু এখানে কেন উই আর বিইং মিসলেড্—তার উত্তর আপনাকে দিতে হবে।

লাস্টলি বলছি, আপনারা বলেছেন, ১৪টি আইটেমকে সমান দামে দিতে হবে। আপনি আইডেন্টিফাই করেছেন যে, প্রতিটি গ্রামের প্রতিটি ব্লকে ঐসব জিনিস দেওয়া হবে। কিন্তু এক্ষেত্রে ৩ হাজার না করে যদি হাফ করা হয়, তাহলেও কি আপনারা সেটা দেবেন? যদি না দেন, আমার মনে হয়, সোশ্যাল ইমব্যালেন্স অ্যান্ড সোশ্যাল টেনশন বাড়াতে হবে? যদি তাঁরা বঞ্চিত হয়, ইট উইল ক্রিয়েট সোশ্যাল টেনশন। জব রিজার্ভেশন সম্বন্ধে আমি বলতে চাই না। এ নিয়ে শিডিউল্ড কাস্টস এবং শিডিউল্ড ট্রাইবসদের মধ্যে একটা বিক্ষোভ রয়েছে। এক্ষেত্রে অ্যাডমিনিস্ট্রেটিভ কনসিডারেশন করা যায় কিনা টু ফিল আপ দিস ইমব্যালেন্স—এটা আপনাকে দেখতে আমি অনুরোধ করি। আজকে যে প্রস্তাব এসেছে সেই ব্যাপারে আমি একমত হতে পারছি না বলে I am painfully necessitated to oppose what you have boasted for General services and District Administration এই কথা বলে যে ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করেছেন তার বিরোধিতা করে এবং কাট মোশনগুলোকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি। থ্যাঙ্ক ইউ, স্যার।

**মিঃ স্পিকার** ঃ আপনারা একটু নোট করে নিন অপোজিশন বেশি সময় নিয়েছে।

**শ্রী জ্যোতি বসু** ঃ মিঃ স্পিকার স্যার, সংশোধনী খুব বেশি নেই, যেগুলো এসেছে তার বিরোধিতা করে আমি যে প্রস্তাব রেখেছি সেই সম্বন্ধে আমি দুএকটা কথা বলতে চাই যাতে সেটা গৃহীত হয়। প্রথম কথা হচ্ছে বিরোধী দলের ধর্ম হচ্ছে বিরোধিতা করা। ওনারা ঠিকই বলেছেন যে কি করে এক মত হব। হবার তো কথা নয়। তবে এটা আমি দেখছি যা কাট মোশন এসেছে তা খুবই কম। তার উপর যাঁরা বক্তব্য রেখেছেন তাঁদের মধ্যে বেশির ভাগই কাট মোশন দেননি। সুতরাং ওনারা প্রায় সমর্থনই করেছেন, আনুষ্ঠানিক ভাবে বিরোধিতা করতে হবে সেই জন্য বিরোধিতা করেছেন। আমার খুব বেশি কিছু বলার নেই কারণ ওনাদের বক্তব্যের মধ্যে সুনির্দিষ্ট ব্যাপার কিছু নেই, সুস্পষ্ট অভিযোগ কিছু নেই। সুতরাং কি জবাব দেব? ওনাদের মধ্যে দু-একজন বক্তব্যের মধ্যে বলেছেন পক্ষপাতদুষ্ট প্রশাসন। এই ব্যাপারে জবাব দেবার কিছু নেই কারণ আমরা পক্ষপাতিত্ব করছি না। তা ছাড়া আপনারা নির্দিষ্টভাবে কিছু বলেননি। বক্তব্য রাখতে গিয়ে কি হচ্ছে কোথায় হচ্ছে দু একটা কথা বললেন। এই ব্যাপারে যদি কাট মোশন দিতেন তাহলে খোঁজ খবর নিয়ে দেখতাম, তা আপনারা করলেন না। আমি কয়েকটি হিসাব দিচ্ছি তাতে বুঝতে পারবেন আমি পক্ষপাতিত্ব করছি না। আমি প্রথমে আই. আর. ডি. পি. এবং এন. আর. ই. পি.-র হিসাবটা দিচ্ছি। ১০ লক্ষ টাকা করে প্রতিটি ব্লকে আই. আর. ডি. পি. স্কীমে দেওয়া হয়েছে। তার মানে প্রতিটি গ্রাম পঞ্চায়েতে ১ লক্ষ টাকা করে দেওয়া হয়েছে। সেখানে কংগ্রেস পাচ্ছে কি পাচ্ছে না সেটা তো দেখা হয় না। প্রতিটি জায়গায় দেওয়া হচ্ছে এবং সেটা সকলেই পাচ্ছে। এন. আর. পি.'তে সেই রকম ৬৫ হাজার টাকা প্রতি গ্রাম পঞ্চায়েতকে দেওয়া হয়েছে। কংগ্রেসকে

বাদ দিয়ে দেওয়া হচ্ছে—এটা কখনও হচ্ছে না। এই সবের আমি কি জবাব দেব? এই ক্ষেত্রে জবাব দেবার কোনও উপায় নেই। সেই জন্য এই ব্যাপারে আর জবাব দিচ্ছি না। একটা সুনির্দিষ্ট কথা শুনলাম যে আমাদের প্রশাসনে নাকি এমন অবস্থা হয়েছে আই. এ. এস.'রা বলেছেন—সে সমিতিগত ভাবে হোক আর ব্যক্তিগত ভাবেই হোক আমাদের কাছে বলছেন, আমাদের সরকারের কাছে বলছেন যে জেলা সভাধিপতির জন্য তাঁরা নাকি কাজ করতে পারছেন না, সব ক্ষমতা কেড়ে নিয়েছে তাঁদের কাছ থেকে। আমরা ৯ বছর তাঁদের নিয়ে কাজ করছি, তাঁরা আমাদের সহযোগিতা করছে। জেলা শাসকরা এক সপ্তাহ আগে আমার কাছে এসেছিলেন এবং সেখানে তাঁরা তাঁদের বক্তব্য রেখেছেন। কই, আমাকে তো সেই সব কথা কিছু বলেননি। হয়ত সুনীতিবাবুকে বলেছেন আমাদের বলেননি। আমাকে বললে ভাল হত কারণ আমরা তো সরকার চালাচ্ছি, সুনীতিবাবুরা তো চালাচ্ছেন না।

(**শ্রী সুনীতি চট্টরাজ** : ওনারা আপনাকে ভয় পায় সেই জন্য কিছু বলেননি) ভয় কিসের? আপনারা যখন ভয় করেন না তখন ওনাদের ভয় করবার কি আছে? গণতন্ত্র যখন প্রতিষ্ঠিত হয়েছে তখন ভয় করার তো কোনও কারণ নেই।

(**শ্রী সুনীতি চট্টরাজ** : যদি ওঁদের তাড়িয়ে দেন সেই জন্য ওনারা কিছু বলছেন না।) তাড়িয়ে আবার কাউকে দেওয়া যায় নাকি? আপনাকে তো কংগ্রেস থেকে তাড়িয়ে দিয়েছিল, আপনি তো আবার কংগ্রেসের নেতা হয়ে বসে গেছেন। কাশীনাথ মিশ্র মহাশয় কয়েকটা কাট মোশান এনেছেন সেই ব্যাপারে বলি। এ যে কি ভাষা, কি তার মানে সেটাই বুঝতে পারছি না। এর আর কি জবাব দেব? নির্দিষ্ট ভাবে বলেছেন সেই জন্য বলছি। উনি বলেছেন "ডব্লু. বি. সি. এস. পরীক্ষার জন্য ৬০ আসন বিশিষ্ট দ্বিতীয় প্রশিক্ষণ কেন্দ্রটি আজ পর্যন্ত ঠিকমতো কেন্দ্রের কাছ থেকে টাকা পেয়েও চালু করতে সরকারি ব্যর্থতা"।

[6-25–6-35 P.M.]

কোনও ব্যর্থতা নেই এখানে কেন্দ্রের সঙ্গে আমাদের যে পাওনা তা ভাগাভাগি হয় ৫০:৫০। আমাদের যেটুকু প্রয়োজন আছে প্রশাসনিক কেন্দ্রে, তার সবই আছে, নতুন আর করবার প্রশ্ন নেই। কাজেই টাকা খরচ না হবার কোনও কারণ নেই। পি. এস. সি.'র রিপোর্ট সম্বন্ধে আমি আগেই বলেছি। প্রশ্নোত্তরের সময়ে বলেছি, বিশেষ কিছু নেই। অল্প যা আছে তা এই বছরেই দিয়ে দেব। এই অধিবেশনের মধ্যে সেটা দিয়ে দেবার চেষ্টা করছি। আপনারা যখন বল্লেনই যে অমান্য করছেন, সেজন্য আমি এটা বলছি যে কেন আমরা মেনে নিতে পারিনি। এটা তো সব সরকারের ক্ষেত্রেই হয়, কংগ্রেস শাসিত রাজ্যেও এটা হয়। ঠিক তেমনি ভাবে আমাদেরও হয়েছে। কংগ্রেস দল এখানে যখন ক্ষমতায় ছিলেন, তখন তাঁদের দু'বছরে ১৫টা মানেননি, আর আমাদের এই কয়েক বছরে ২৩টা মেনে নিতে পারিনি। আমরা ২৩টা কেন মেনে নিতে পারিনি, সে বিষয়ে যখন আলোচনা হবে তখন তা নিয়ে বলবেন। এখন আর এ বিষয়ে বলে কোনও লাভ নেই। এখানে আর একটা আছে—'সাধারণ প্রশাসন ব্যবস্থা সম্পূর্ণ পক্ষপাতমূলক। লিখিত ভাবে এটা দেওয়া হয়েছে। ওঁরা এসেছিলেন আমার কাছে—আমি বললাম, 'না, পক্ষপাতিত্ব মূলক নয়।' আপনারা তো বলেন নি, কিসে পক্ষপাতিত্ব আছে? সুতরাং আমি কি জবাব দেব? পক্ষপাতিত্ব কোনওটায় কি আছে কিছুই বলেননি।

কাজেই, এর জবাব আমি দিতে পারি না। এটা হল ১৮ নম্বর। এরপর ১৯ নম্বর যেটা আছে—দেখছি, এখানে একটাই আছে। এখানে সংশোধনী প্রস্তাবের ভাষা বোঝা খুব কঠিন। কারণ এখানে বলা হয়েছে—"সরকার এ ব্যাপারে উপলব্ধি করা সত্ত্বেও শাসক দলের নির্দেশিত আই. এ. এস. ও আই. পি. এস.-দের নিজ নিজ জেলাতে বসাবার ফলে সাধারণ প্রশাসন আজ বিপর্যস্ত এবং ভঙ্গুর অবস্থাতে রয়েছে।" 'নিজ নিজ জেলাতে' মানে কি? সব জেলাই তো আমাদের? কলকাতা বাদ দিলে আর যে ১৬টা জেলা আছে পশ্চিমবাংলায়, সব জেলাই তো আমাদের। সেজন্য সরকার সেটা চালাচ্ছে। আর কংগ্রেসের কথা যদি হয়—কংগ্রেসিরা সেখানে সংখ্যালঘু এ কথার মানেটা আমি বুঝলাম না। তারপর বলা হয়েছে, 'শাসক দলের নির্দেশিত আই. এ. এস.'। ভাষা ভাল করে লিখতে হয়, তা না হলে উত্তর দেওয়া যায় না। বাংলাও জানেন না, ইংরাজিও জানেন না। আপনি সত্যিই যদি সমালোচনা করতেন, বিশেষ করে উপকার কিছু হতে পারে, তাহলে আমরা চিন্তা করতে পারতাম এবং সে সম্বন্ধে বলতাম। কিন্তু কোনও কারণ নেই, শুধু শুধু কিছু বলতে হবে যেহেতু আপনারা এই বিরোধী দলে আছেন—বুঝেছেন, বিরোধী দলে যখন আছি তখন বিরোধিতা করাই আমাদের ধর্ম—সেজন্য এখানে কেবল বিরোধিতা করেছেন। সেই ভাবেই যেখানে বিরোধিতা করেছেন, সেজন্য এর জবাব আমি কি-ই আর দিতে পারি? জয়নাল আবেদিন সাহেব এতক্ষণ ধরে যা বললেন, উনি আবার এদিকে তাকিয়ে বলেন, দুর্ভাগ্যবশত মাইক্রোফোনের দিকে তাকিয়ে বলেন না, সেজন্য এটা বোঝা খুব কঠিন। আই অ্যাম স্যরি। উনি অনেকগুলো প্রশ্ন এখানে তুলেছেন, আমি সেগুলো পরে দেখে নেব। যেগুলো লিখিত ভাবে বলা হয়েছে, সেগুলোর উত্তর আমি দিতে পারি। আমরা যেসব করেছি, আপনাদের আমলে তা কোনওদিনই ছিল না। অ্যাডমিনিস্ট্রেটিভ্ রিফর্মস'এর জবাব তো আমি আগেই দিয়েছি। তবে অংকের হিসাবটা আমার কাছে এখন নেই। কতকগুলো আমরা গ্রহণ করে ফেলেছি, ১০-১২টা এখনও আছে, সেগুলো যদি করতে না পারি পরে তা আমি জানিয়ে দেব যে এই কারণে করতে পারলাম না। এগুলো আমার বক্তব্য নয়, এটা কেন্দ্রীয় সরকারের একটা বিভাগ আছে, তার যিনি মন্ত্রী তাঁর সঙ্গে কয়েকদিন আগে এখানে যখন এসেছিলেন, তখন কথা হয়েছিল। ওঁরা সমস্ত রাজ্যে রাজ্যে দেখছেন পুনর্বিন্যাস কি ভাবে করা যায় এবং এফিসিয়েন্সি কি ভাবে আনা যায়, এই সব চেষ্টা করছেন। কি হবে তা আমি বলতে পারি না। উনি এখানে এসে অনেক কথাই বলে গেছেন। আমি বলেছি, 'আই. এ. এস. এ চার্জে যাঁরা আছেন, তাঁরা আপনার সঙ্গে দেখা করুন।' তাঁদের কিছু বক্তব্য আছে সেগুলো যেন তিনি শোনেন। আমাদেরও কিছু বক্তব্য আছে। আমাদের অফিসাররা আছেন, চিফ্ সেক্রেটারি আছেন, তাঁরা সবাই সেখানে থাকবেন। তারপর লিখিত ভাবে পাওয়ার পর আপনাদের সঙ্গে সব বিষয়ে আলোচনা করব, এই সব বলেছি। এই সব ব্যাপারে যদি দুর্বলতা কিছু থাকে, সেগুলোর ব্যাপারে কি ভাবে কি করা যায় তারজন্য আমরা চেষ্টা করছি। কিন্তু আগে একটা প্ল্যানিং কমিটি এখানে ছিল। সেই প্ল্যানিং কমিটি তাঁদের প্ল্যানিংয়ের জন্য নিচের দিকে গ্রামের ব্লক অবধি চলে গিয়েছিল। ওঁরা গণতান্ত্রিক ব্যবস্থায় বিকেন্দ্রীকরণের কাজে এগুলো করেছিলেন। কিন্তু বিকেন্দ্রীকরণের কাজ কতদূর গিয়েছিল? তখন পঞ্চায়েতে নির্বাচনই হ'ত না, তা বিকেন্দ্রীকরণের কাজ আর কি হবে? পঞ্চায়েতে ১৪ বছর নির্বাচনই হয়নি তখন। পৌরসভাগুলির নির্বাচন হয়নি ১৫ বছর, ১৬ বছর, ১৭ বছর, সেখানে বন্ধুদের কাছে

আজকে গণতন্ত্রের কথা শুনতে হবে? বিকেন্দ্রীকরণের কথা শুনতে হবে আর জনগণ সংশ্লিষ্ট করার কথা শুনতে হবে? এইসব শুনতে রাজি নই। আগে আপনাদের সংশোধন করুন তারপর এইসব কথা বলার অধিকার অর্জন করবেন। আপনারা তো ২৮ বছর রাজত্ব করে গেছেন, এখানে কি করে গেছেন? তারা কথা বলছেন আমাদের যে দুর্নীতি দূর করতে পারছি না। ওরা বলেছেন বরং ২৮ বছরের যে দুর্নীতি আছে তা আমরা আপনার ঘাড়ে চাপাচ্ছি, আপনারা তা দূর করুন। আমরা অনেকটা দূর করেছি, এখনো খানিকটা দুর্নীতি আছে। কে বলবে যে দুর্নীতি নেই, এসব অসত্য কথা বলে তো লাভ নেই। এতে ভোটের কোনও ব্যাপার নেই, সবাই মিলে চেষ্টা করতে হবে দুর্নীতি মুক্ত হবার জন্য। সুতরাং এটা বলি যে আমরা সম্পূর্ণ মুক্ত হতে পারিনি। ওই যে দীর্ঘ ২৮ বছরের জঞ্জাল আমরা আপনাদের কাছ থেকে পেয়েছি এবং আমাদের ঘাড়ে চাপিয়েছেন সেগুলি পরিষ্কার করতে অসুবিধা হচ্ছে এবং এই অজিয়ান স্টেবিল এগুলি পরিষ্কার করতে যাওয়ার ক্ষেত্রে জনগণের সহযোগিতা, আপনাদের সহযোগিতা দরকার। কিন্তু আপনাদের সহযোগিতা পাচ্ছি না। তাতে কি করা যাবে কারণ কংগ্রেসিরা দুর্নীতির কেন্দ্রস্থল পশ্চিমবঙ্গ সহ এটা সবাই জানেন। আর বক্তৃতা বাড়াতে চাই না এবং আমার যে ব্যয়বরাদ্দের প্রস্তাব রেখেছি সেগুলিকে মেনে নেবেন এই আশা রেখে আমার বক্তৃতা শেষ করছি।

**Demand No. 18**

**Mr. Speaker :** Of the six cut motions on Demand No. 18, Cut Motion No.1 is out of order. I put the remaining cut motions to vote.

The motion of Shri Kashinath Misra that the Amount of Demand be reduced by Rs. 100/- was then put and a division taken with the following result :

**NOES**

Abdul Quiyom Molla, Shri

Abdus Sobhan Gazi, Shri

Atahar Rahaman, Shri

Bagdi, Shri Natabar

Bandyopadhyay, Shri Balai

Banerjee, Shri Amiya Bhusan

Banerjee, Shri Radhika Ranjan

Basu, Shri Ajit

Basu Shri Jyoti

Basu, Shri Subhas

Bhattacharya, Shri Gopal Krishna

Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Hazari

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Kamalakshmi

Biswas, Shri Kanti

Biswas, Shri Kumud Ranjan

Biswas, Shri Satish Chandra

Bora, Shri Badan

Bose, Shri Nirmal Kumar

Chakrabarty, Shri Ajit

Chakraborti, Shri Subhas

Chakraborty, Shri Deb Narayan

Chatterjee, Shri Dhirendra Nath

Chattopadhyay, Shri Sadhan

Choudhury, Shri Gunadhar

Chowdhury, Shri Benoy Krishna

Chowdhury, Shri Bikash

Dakua, Shri Dinesh Chandra

Das, Shri Ananda Gopal

Das, Shri Jagadish Chandra

De, Shri Bibhuti Bhusan

De, Shri Sunil

Deb, Shri Saral

Dey, Shri Lakshmi Kanta

Ghosh, Shri Kamakhya Charan

Ghosh, Shri Satyendranath

Ghosh, Shri Susanta

Goswami, Shri Subhas

Gupta, Shri Sitaram

Haldar, Shri Krishnadhan

Hazra, Shri Sundar

Hira, Shri Sumanta Kumar

Jana, Shri Haripada

Jana, Shri Manindra Nath

Kalimuddin Shams, Shri

Kar, Shrimati Anju

Kar, Shri Nani

Khan, Shri Sukhendu

Kisku, Shri Upendra

Koley, Shri Barindra Nath

Konar, Shrimati Maharani

Kujur, Shri Sushil

Kunar, Shri Himansu

Kundu, Shri Gour Chandra

Let, Shri Dhirendra

M. Ansar-Uddin, Shri

Maity, Shri Gunadhar

Maji, Shri Pannalal

Majumdar, Shri Sunil Kumar

Malik, Shri Sreedhar

Mallick, Shri Siba Prasad

Mandal, Shri Gopal

Mandal, Shri Rathindra Nath

Mandal, Shri Sukumar

Mandi, Shri Rampada

Mandi, Dr. Sambhunath

Mazumdar, Shri Dilip Kumar

Mir Abdus Sayed, Shri

Mojumdar, Shri Hemen

Molla, Shri Anadi

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Raj Kumar

Mondal, Shri Sudhansu Sekhar

Mirdha, Shri Chitta Ranjan

Mukherjee, Shri Bamapada

Mukherjee, Shri Bhabani

Mukherjee, Shri Bimalananda

Mukherjee, Shri Joykesh

Mukherjee, Shi Niranjan

Mukherjee, Shri Rabin

Munsi, Shri Mahammad Bachha

Murmu, Shri Maheswar

Murmu, Shri Sarkar

Murmu, Shri Sufal

Naskar, Shri Sundar

Neogy, Shri Brajo Gopal

Paik, Shri Sunirmal

Pathak, Shri Patit Paban

Phodikar, Shri Prabhas Chandra

Pradhan, Shri Prasanta Kumar

Pramanik, Shri Radhika Ranjan

Ray, Shri Birendra Narayan

Ray, Shri Dhirendra Nath

Ray, Shri Dwijendra Nath

Roy, Shri Amalendra

Roy, Shri Banamali

Roy, Shri Hemanta Kumar

Roy Barman, Shri Khitibhusan

Ray Chowdhury, Shri Nirode

Saha, Shri Kripa Sindhu

Saren, Shri Ananta

Sarkar, Shri Sailen

Satpathy, Shri Abani Bhusan

Sayed Md. Mashi, Shri

Sen, Shri Sachin

Seth, Shri Lakshman Chandra

Shish Mohammad, Shri

Sinha, Dr. Haramohan

Sk. Siraj Ali, Shri

Sur, Shri Prasanta Kumar

Talukdar, Shri Pralay

**AYES**

Abdul Mannan, Shri

Abdus Sattar, Shri

Abendin, Dr. Zainal

Banerjee, Shi Ambica

Bhunia, Dr. Manas

Chattaraj, Shri Suniti

Mahata, Shri Subhas Chandra

Misra, Shri Kashinath

Moslehuddin Ahmed, Shri

Trivedi, Shri Bankim

**ABSTENTIONS**

(a) Deboprasad Sarkar

(b) Probodh Purkait

The Ayes being 10, the Noes 113 and Abstentions-2 the motion was lost.

The motion of Shri Jyoti Basu that a sum of Rs. 9,69,94,000 be granted for expenditure under Demand No. 18, Mejor Head: "252–Secretariat–General Services."

(This is inclusive of a total sum of Rs. 2,42,50,000 already voted on account in March, 1986), was then put and agreed to.

## Demand No. 19

The motion of Shri Kashinath Misra that the Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Shri Jyoti Basu that a sum of Rs. 10,11,02,000 be granted for expenditure under Demand No. 19, Mejor Head :

"253–District Administration."

(This is inclusive of a total sum of Rs. 2,52,77,000 already voted on account in March, 1986), was then put and agreed to.

## Adjournment

The House was adjourned at 6-36 P.M. till 1 P.M. on Friday, the 11th April, 1986 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly Assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 11th April, 1986 at 1 P. M.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 8 Ministers, ) Ministers of State and 148 Members.

[1-00—1-10 P.M.]

**Starred Questions**
**(to which oral answers were given)**

**রাজ্যে কালাজ্বর ও ম্যালেরিয়ায় আক্রান্ত রুগী**

*৬২৪। (অনুমোদিত প্রশ্ন নং *২০৪।) **শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৪ সালের ১লা জানুয়ারি থেকে ১৯৮৫ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত এ রাজ্যে কালাজ্বর ও ম্যালেরিয়া রোগে আক্রান্ত রুগীর সংখ্যা কত;

(খ) ঐ সময়ে এই রাজ্যে কালাজ্বর ও ম্যালেরিয়ায় আক্রান্ত রুগীদের মধ্যে মৃতের সংখ্যা কত; এবং

(গ) এ বিষয়ে সতর্কতামূলক কি কি ব্যবস্থা অবলম্বন করা হয়েছে?

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ**

(ক) ১৯৮৪ সালের ১লা জানুয়ারি থেকে ১৯৮৫ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত এ রাজ্যে কালাজ্বর ও ম্যালেরিয়া রোগে আক্রান্ত রুগীর সংখ্যা নিম্নরূপ ঃ

(১) কালাজ্বর ৮৪৬২ জন

(২) ম্যালেরিয়া ৮৪৯১০ জন

(খ) ঐ সময়ে এই রাজ্যে কালাজ্বর ও ম্যালেরিয়ায় আক্রান্ত রুগীদের মধ্যে মৃতের সংখ্যা যথাক্রমে কালাজ্বরে ৫ জন ও ম্যালেরিয়ায় ২০ জন।

(গ) এ বিষয়ে সতর্কতামূলক নিম্নলিখিত ব্যবস্থা অবলম্বন করা হয়েছে ঃ —

**কালাজ্বর সংক্রান্ত ঃ -**

(১) রুগী খুঁজে বের করা,

(২) রুগীকে হাসপাতালে স্থানান্তকরণ অথবা বহির্বিভাগে চিকিৎসার ব্যবস্থা করা।

(৩) রুগীর রক্ত পরীক্ষা করা।

(৪) আক্রান্ত বাড়িতে এবং তার আশে-পাশের ৫০টি বাড়িতে ডি. ডি. টি.।

(৫) গ্যামাক্সিন স্প্রে করে রোগের সংবহন চক্র রোধ করা।

**ম্যালেরিয়া সংক্রান্ত : -**

(১) ম্যালেরিয়ার প্রকোপ রোধের জন্য, ভারত সরকার ১৯৭৭ সালে জাতীয় স্তরে মডিফায়েড প্ল্যান অফ অপারেশন নামক একটি কর্মসূচী গ্রহণ করেন। এই পরিকল্পনার মূল লক্ষ্য —

(১) ম্যালেরিয়া থেকে মৃত্যু রোধ করা,

(২) ম্যালেরিয়া রোগীর সংখ্যা ১৯৬৫ সালের স্তরে কমিয়ে আনা, এবং

(৩) ম্যালেরিয়া নির্মূলীকরণ প্রকল্পে যে সাফল্য কৃষি ও শিল্পে ঘটিয়াছিল তাহা বজায় রাখা।

**উপরোক্ত কর্মসূচীতে নিম্নলিখিত ব্যবস্থা নেওয়া হয়েছে, যথা : -**

(১) ম্যালেরিয়ার জ্বর রোগীর অনুসন্ধান ও তাহার রক্তের নমুনা সংগ্রহ করা।

(২) সংগৃহীত রক্তের দ্রুত পরীক্ষা করে ম্যালেরিয়া রোগ নির্দ্ধারণ করা।

(৩) ম্যালেরিয়া রোগ প্রমাণ হলে ঐ রোগীকে পর পর পাঁচ দিন বিশেষ চিকিৎসার দ্বারা সম্পূর্ণ নিরাময় করা।

(৪) যে সমস্ত অঞ্চলে ম্যালেরিয়ার আধিক্য বেশি, সেই সব অঞ্চলে বছরে দুই বা তিনবার কীটনাশক ওষুধ (ডি. ডি. টি., বি. এইচ. সি.) ঘরে ঘরে স্প্রে করার ব্যবস্থা করা।

(৫) এই কর্মসূচীর সার্বিক সাফল্যের জন্য জনসাধারণকে এই পরিকল্পনায় অন্তর্ভূক্তির উদ্দেশ্যে দুর্গম ও আদিবাসী অধ্যুষিত এলাকায় ডি. ডি. টি. ও ম্যালেরিয়ার ওষুধ বিতরণের ব্যবস্থা করা।

(৬) ম্যালেরিয়াবাহী মশার গতিবিধি, অভ্যাস ও কীটনাশক ওষুধের উপর ইহার সহনশীলতা পর্যবেক্ষণ এবং ব্যবস্থা গ্রহণ করা।

(৭) মারাত্মক ধরনের ম্যালেরিয়ার (Malignant Malaria) প্রতিকার ও প্রতিরোধের জন্য বিশেষ ব্যবস্থা গ্রহণ করা।

(৮) এছাড়া, পশ্চিমবঙ্গের সীমানা সংলগ্ন বিদেশি রাষ্ট্র এবং সীমানাস্থিত দেশের অন্যান্য রাজ্যের থেকে অনুপ্রবিষ্ট ম্যালেরিয়া তথা কালাজ্বরের বহু রোগী এই রাজ্যে ঐ রোগ ছড়ানোর অন্যতম প্রধান কারণ হয়ে দেখা দেওয়ায় ভারত সরকারের কাছে এই সমস্যা মোকাবিলা করার জন্য সংশ্লিষ্ট সকলকে নিয়ে একটি যুক্ত বৈঠকের প্রস্তাব দেওয়া হয়েছে। এই ব্যাপারে ভারত সরকারের ইতিবাচক উত্তরের জন্য অপেক্ষা করা হচ্ছে।

**শ্রী সুভাষ গোস্বামী :** কোন্ কোন্ জেলায় তুলনামূলকভাবে এই সমস্ত রোগের প্রাদুর্ভাব বেশি এবং যারা এই রোগে মারা গেছেন তাঁরা কোন্ জেলার?

**শ্রী রামনারায়ণ গোস্বামী :** নোটিশ চাই। মোটামুটিভাবে হিসাব হচ্ছে ম্যালেরিয়ার প্রাদুর্ভাব জলপাইগুড়ি এবং কুচবিহার জেলায় সবচেয়ে বেশি। মৃতের সংখ্যা কত জানতে গেলে নোটিশ দিতে হবে।

**Dr. Zainal Abedin :** Will the Hon'ble Minister of State for Health and Family Welfare Department be pleased to state whether these two diseases have shown any seasonal variation or any predilection for certain areas, and since when this has become apparent in an epidemic form?

**শ্রী রামনারায়ণ গোস্বামী :** মোটামুটিভাবে সিজিনাল ভ্যারিয়েশন হচ্ছে জুলাই থেকে অক্টোবর পর্যন্ত এই রোগের প্রাদুর্ভাব সবচেয়ে বেশি থাকে।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি যদি আপনার কাছে খবর থাকে এই কালাজ্বর এবং ম্যালেরিয়া নির্মূল করার ব্যাপারে ভারত সরকারের কাছ থেকে নিয়মিত অর্থ সাহায্য পাওয়া যায় কি?

**শ্রী রামনারায়ণ গোস্বামী :** ম্যালেরিয়ার জন্য অর্থ সাহায্য পাওয়া যায়, সেটা হচ্ছে আমরা শতকরা ৫০ ভাগ খরচ করব, ভারত সরকার শতকরা ৫০ ভাগ খরচ করবেন এবং কালাজ্বরের জন্য কোনো আর্থিক সাহায্য ভারত সরকারের কাছ থেকে পাওয়া যায় না।

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** একথা কি সত্য বিভিন্ন জেলা থেকে ম্যালেরিয়া দপ্তরের যে সমস্ত অফিসগুলি ছিল সেগুলি সমস্ত বন্ধ করে দেওয়া হয়েছে?

**শ্রী রামনারায়ণ গোস্বামী :** বন্ধ করে দেওয়া হয়নি, ম্যালেরিয়া স্টাফদের বহুমুখী স্বাস্থ্য প্রকল্পের সঙ্গে যুক্ত করা হয়েছে।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে সমস্ত জেলায় ম্যালেরিয়া বেশি হয়েছে সেই তথ্য আপনার দপ্তরে যাওয়ার পর ডি. ডি. টি. স্প্রে গ্যামাক্সিন স্প্রে দেননি, এখন যেটা বললেন ডি. ডি. টি. স্প্রে করতে হবে যদি এইরকম তথ্য আসে তাহলে ওগুলি দেবার ব্যবস্থা করবেন কি?

**শ্রী রামনারায়ণ গোস্বামী :** কোনও সুনির্দিষ্ট অভিযোগ আমাদের কাছে নেই।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় মন্ত্রী মহাশয় যে চিত্র দিলেন ৮ হাজার ৪৬২ জন কালাজ্বরে এবং ৮৪ হাজার ৯১০ জন ম্যালেরিয়ায় আক্রান্ত হয়েছে এটা ভয়াবহ ব্যাপার। এই কালাজ্বর এবং ম্যালেরিয়াকে নির্মূল করার জন্য আজকে কোনও বন্দোবস্ত করা হয়েছে কিনা এবং এটা মহামারি আকারে দেখা দিয়েছে কিনা মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী রামনারায়ণ গোস্বামী :** আগে ভারত সরকার জানিয়েছিলেন যে ম্যালেরিয়া মোটামুটি নির্মূল হয়ে গেছে, এই ভাবনায় তাঁরা চুপচাপ বসে ছিলেন। পরে এখন যখন সমস্ত জায়গায় ম্যালেরিয়ার প্রাদুর্ভাব দেখা দিচ্ছে তখন ভারত সরকার আবার একটু চাঙ্গা হয়েছেন, এই

সম্পর্কে আমাদের কাছে চিঠিপত্র দিচ্ছেন, আমাদের রাজ্যের ব্যাপারে আমরা ম্যালেরিয়া দূরীকরণ করার জন্য কালাজ্বর প্রতিহত করার জন্য ব্যবস্থা নিচ্ছি। কিন্তু আমাদের পক্ষে মুশকিল হচ্ছে দিল্লিতে জয়েন্ট কাউন্সিলের যে মিটিং হয়েছিল সেখানে বিহার এবং আমরা পশ্চিমবঙ্গ কালাজ্বরের প্রশ্ন তুললাম, ভারত সরকার আমাদের সেই পরিকল্পনা আজ পর্যন্ত গ্রহণ করেননি। কারণ, কালাজ্বর প্রধানত দেখা দিয়েছে পশ্চিমদিনাজপুর এবং মালদহে বিহার সংলগ্ন এলাকায়। সেজন্য প্রস্তাব ছিল পশ্চিমবঙ্গে এবং বিহার দুই রাজ্য সরকারকে কালাজ্বরের জন্য আর্থিক সাহায্য দেওয়া হোক। সেটা তাঁরা গ্রহণ করেননি। এছাড়া পশ্চিমবঙ্গ সরকার গত বছর ৩ কোটি ৭০ লক্ষ টাকার মতো খরচ করেছেন, ক্যাটিগোরি-২ অনুযায়ী ভারত সরকারের ৫০ ভাগ দেওয়ার কথা কিন্তু তাঁরা পশ্চিমবঙ্গ সরকারকে কাইন্ডস দিয়েছেন ৮৩ লক্ষ টাকার। বাকি টাকা তাদের কাছে চেয়েছি, সেই টাকা পাচ্ছি না। ভারত সরকার ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনার শেষ দিকে বলেছিলেন ম্যালাথিয়ামের সমস্ত খরচ আমরা সেন্ট পারসেন্ট বহন করব। কিন্তু ১ বছর আগে তাঁরা চিঠি দিলেন ম্যালাথিয়ামের দাম বেড়ে যাওয়ায় সেন্ট পারসেন্ট খরচ করব না, আগে যেটা ছিল ৫০ পারসেন্ট সেটা খরচ করব। ভারত সরকারের মাথায় ম্যালেরিয়া দূরীকরণ করার প্রস্তাবকে বাস্তবমুখীভাবে গ্রহণ করার জন্য ঢোকাবার চেষ্টা করছি কিন্তু ভারত সরকার সেটা গ্রহণ করছেন না।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া :** মন্ত্রী মহাশয় জানাবেন কি যে কুচবিহার এবং জলপাইগুড়ি এই দুটি জেলাতে দেখা যাচ্ছে ম্যালেরিয়ার আক্রমণ সবচেয়ে বেশি। এই কুচবিহার এবং জলপাইগুড়ি এই দুটি জেলাতে কোনো বিশেষ প্রকল্প নিয়ে ম্যালেরিয়া দুর করার চেষ্টা হবে কি না?

**শ্রী রামনারায়ণ গোস্বামী :** প্রতি বছর সাধারণভাবে ম্যালেরিয়া দূরীকরণ করার জন্য যে কাজ করা দরকার—আমাদের সার্ভেয়াইলেন্স অ্যাকটিভিটিজ, বাড়ানো এবং স্প্রে অ্যাকটিভিটিজ বাড়ানো, এই দুটি কাজ আমরা বরাবরই করি। এবার আমরা ঠিক করেছি যে জলপাইগুড়ি ও কুচবিহারে ম্যালেরিয়া দূরীকরণের জন্য বিশেষ এক অভিযান আমরা চালাব এবং অনুরূপভাবে এটা ঠিক করেছি যে দার্জিলিঙে টি. বি.-কে রোধ করার বিশেষ কর্মসূচী গ্রহণ করেছি, সেটা চালু করব, তেমনি পশ্চিম দিনাজপুরে এবং জলপাইগুড়ির ক্ষেত্রে কালাজ্বরকে দূর করার বিশেষ, অভিযান যেটা তৈরি করেছি সেটাও এপ্রিল মাসের শেষ থেকে চালু করব।

## বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজে ফার্মাসি ট্রেনিং সেন্টার

***৬২৫।** (অনুমোদিত প্রশ্ন নং *২২৮।) **শ্রী অনুপকুমার চন্দ্র** এবং **শ্রী কাশীনাথ মিশ্র :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য, বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজে ফার্মাসি ট্রেনিং সেন্টারের জন্য এখনও পর্যন্ত কোনো স্থায়ী সুপারিন্টেন্ডেন্ট নিয়োগ করা না হওয়ার ফলে উহা চালু হয় নাই;

(খ) সত্য হলে, এ সম্পর্কে প্রয়োজনীয় কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে; এবং

(গ) ১৯৮৪-৮৫ ও ১৯৮৫-৮৬ আর্থিক বৎসরে উক্ত ট্রেনিং সেন্টার বাবদ কত টাকা মঞ্জুর করা হয়েছে এবং কত টাকা ব্যয় হয়েছে?

**ডাঃ অম্বরিশ মুখোপাধ্যায় ঃ**

(ক) না

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) কোনো টাকা মঞ্জুর করা হয় না।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে বাঁকুড়া সম্মেলনী মেডিক্যাল কলেজে ফার্মাসিস্ট ট্রেনিং সেন্টার করার জন্য রাজ্য সরকার অনুমোদন দিয়েছেন কি না?

**ডাঃ অম্বরিশ মুখার্জি ঃ** হ্যাঁ, অনুমোদন দিয়েছেন।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** এই অনুমোদন দেওয়া সত্ত্বেও এই ফার্মাসিস্ট ট্রেনিং সেন্টারটির কাজ আরম্ভ না হবার কারণ কি?

**ডাঃ অম্বরিশ মুখার্জি ঃ** আমরা প্রথমে সুপারিনটেন্ডেন্টের নাম Public Service Commission কাছ থেকে চেয়েছিলাম—তারা সেই রকম যোগ্য ব্যক্তি না পাবার জন্য তারা কোনো নাম অনুমোদন করেনি। পরে সুপারিনটেন্ডেন্টের পদে প্রফেসার সি. সি. সাহানীকে দিই, পরবর্তীকালে তিনি অধ্যক্ষের পদে উন্নীত হয়েছেন এবং সেখানে টাকা পয়সার ব্যাপারে অসুবিধা হয়। পরে ঐ পদে চণ্ডীচরণ সাহাকে ওখানে দিয়েছিলাম। এর পরে সেখানে অ্যাসিস্টেন্ট প্রফেসারের পদে যিনি আছেন গোপালচন্দ্র দে তাকে সবে সুপারিনটেন্ডেন্ট করেছি। দু নম্বর হচ্ছে মেডিক্যাল কলেজে ছাত্রাবাস তৈরি হচ্ছে—সেটা তড়িঘড়ি শেষ করতে চাচ্ছি এবং ওখানে যে স্থানাভাবে আছে তার জন্য ছাত্রাবাসকে সরিয়ে নিয়ে এলে ঐ জায়গাটা আমরা পাব। তিন নম্বর হচ্ছে কোলে বিল্ডিংস যেটা আছে এর খানিকটা সংস্কার খানিকটা নতুন নির্মাণের কথা ভাবছি। তার জন্য টাকাপয়সা মঞ্জুর করে দিয়েছি। এইসব চেষ্টা চলছে যাতে এটা দ্রুত শুরু হয়। আর হল শিক্ষকদের জন্য পি. এস. সি.-তে গিয়েছিলাম। ওরা দিতে পারেনি আমরা আবার চেয়েছি। স্থান এবং শিক্ষক এইসব হলে খুব তাড়াতাড়ি ব্যবস্থা করতে পারব।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মন্ত্রী মহাশয় চালু করার যথেষ্ট চেষ্টা করছেন এবং তার জন্য অনেক ব্যবস্থাও নিয়েছেন, অনুমোদন পাবার পর। আমার প্রশ্ন হচ্ছে এই সব যে ব্যবস্থা নিয়েছেন, এর পরে এটা চালু কখন এবং কোন সময়ের মধ্যে হতে পারে?

**ডাঃ অম্বরিশ মুখার্জি ঃ** আমি মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি, পি. এস. সি. আমাদের কাছে নাম পাঠিয়েছিলেন বিভিন্ন পদের জন্য কিন্তু সেখানে এক জনের বেশি জয়েন করেনি। আমরা আবার নতুন করে নাম চেয়েছি। নাম না পেলে আবার ভাবব, কিভাবে কি করতে পারি। সব মিলে আমরা এই যে নতুন আর্থিক বছর চলছে আমরা এর মধ্যেই শুরু করতে চাচ্ছি। কিন্তু সবটা আমাদের হাতে নেই।

[1-10–1-20 P.M.]

**শ্রী উপেন্দ্র কিস্কু ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, ফার্মাসি ট্রেনিং সেন্টারে কতজন লোক ট্রেনিং নিতে পারবে?

**ডাঃ অম্বরিশ মুখার্জি ঃ** এটা নির্ভর করবে কেমন করে অর্গানাইস করতে পারব তার উপর। যদি শিক্ষক এবং ডেমোনেস্ট্রেটর না পাই তাহলে কি করে বড় আকারে চালু করব। পাবলিক সার্ভিস কমিশন থেকে যাদের নাম পাঠানো হল তার একজন শিক্ষক এবং ডেমোনেস্ট্রেটর কাজে যোগদান করল না। কাজেই কত লোক পাব তার উপর সব নির্ভর করছে।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** বাঁকুড়া মেডিক্যাল কলেজে ফার্মাসি ট্রেনিং সেন্টার খোলার জন্য অনুমোদন পাওয়া গেছে। আমার প্রশ্ন হচ্ছে, স্থান নির্বাচন কি চূড়ান্ত হয়েছে?

**ডাঃ অম্বরিশ মুখার্জি ঃ** এই ব্যাপারে কয়েকটা অল্টারনেটিভ জিনিস ভাবছি। নতুন ছাত্রাবাস তৈরি হলে পুরাতন ছাত্রাবাসটি সংস্কার করে সেখানে কাজ শুরু করতে পারি। আর তা যদি না হয় তাহলে কোলে বিল্ডিং-এ কাজ শুরু করতে পারি। আমাদের পি ডবলিউ ডি-র কোনও খালি বাড়ি নেই কাজেই প্রথমে আমাদের সেপারেট স্টপ গ্যাপ অ্যারেঞ্জমেন্ট একটা কিছু করতে হবে এবং তারপর ভাবব কোথায় বাড়ি করব।

**শ্রী বঙ্কিম ত্রিবেদী ঃ** বাঁকুড়া ছাড়া আর কোথাও এরকম সেন্টার করার কথা ভাবছেন কি?

**ডাঃ অম্বরিশ মুখোপাধ্যায় ঃ** জলপাইগুড়ি এবং কল্যাণীতে আছে। বাঁকুড়ায় করতে গিয়ে শিক্ষক পাবার ব্যাপারে আমাদের অসুবিধা হয়েছে। এই ব্যাপারে আমরা সমস্ত রকম পার্সোনেল—অর্থাৎ প্যারা-মেডিক্যাল টেকনোলজিস্ট, ফার্মাসিস্ট ইত্যাদি যা কিছু দরকার সেটা মোটামুটি হিসেব করেছি যাতে দ্রুত কাজ শুরু করতে পারি। এটা চালু করতে পারলে পরে ভাবব আর কোথায় কোথায় করব।

**শ্রী কমল সরকার ঃ** মন্ত্রী মহাশয় নিশ্চয়ই জানেন ফিজিও-থেরাপি ডিপার্টমেন্ট সব জায়গায় নেই। কোলকাতায় একটা আছে কিন্তু বিভাগীয় অবহেলা এবং যথাযথভাবে ছাত্র এবং শিক্ষক না পাবার জন্য অকেজো হয়ে যাচ্ছে, সেখানে যে অবস্থা হয়েছে তাতে দেখছি হাজার হাজার রোগী এসে চলে যাচ্ছে কিন্তু চিকিৎসার কোনো ব্যবস্থা নেই। এর উন্নতি করবার জন্য কি চিন্তাভাবনা করছেন জানাবেন কি?

**ডাঃ অম্বরিশ মুখোপাধ্যায় ঃ** যদিও এটা এই প্রশ্নের অন্তর্ভুক্ত নয়, তবুও জানাচ্ছি শিক্ষক না পাওয়া গেলে কিছু করতে পারব না। এই ব্যাপারে পোস্ট গ্র্যাজুয়েটে ছাত্র ভর্তি করেছি ডিপ্লোমা কোর্সে। এবছরই ছাত্র ভর্তির কাজ শুরু করব। ফিজিও-থেরাপির চিকিৎসার অবস্থা খারাপ নয়। তবে সায়েন্স এন্ড টেকনোলজি এই ফিজিও-থেরাপির ব্যাপারে যেভাবে এগুচ্ছে তাতে সবটা করা যাবে না। তবে ওখানে ফিজিও-থেরাপি ইন্সটিটিউট হিসেবে যে চিকিৎসা হয় তার স্ট্যান্ডার্ড অ্যাভারেজ বলেই মনে করি।

### রেশনে চাল ও গমের দাম বৃদ্ধি

***৬২৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৭৮।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সম্প্রতি রেশনে চাল ও গমের দাম বাড়ার কারণ কি; এবং

(খ) রেশনে চাল-গমের দাম বাড়ার পরিপ্রেক্ষিতে ক, খ ও গ শ্রেণীভুক্ত রেশন কার্ড হোল্ডারদের সাবসিডি দিয়ে পূর্বতন দামে চাল-গম রেশনে দেবার ব্যবস্থা নেওয়া হচ্ছে কি?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ**

(ক) কেন্দ্রীয় সরকার কর্তৃক চাল ও গমের সরবরাহ মূল্য বৃদ্ধির জন্য রেশনে চাল ও গমের দাম বাড়াতে পশ্চিমবঙ্গ সরকার বাধ্য হয়েছে।

(খ) না, সাবসিডি দেওয়ার ব্যাপারে রাজ্য সরকারের কোনো পরিকল্পনা নেই।

[1-20–1-30 P.M.]

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** দ্বিতীয় বামফ্রন্ট সরকারের আমলে কেন্দ্রীয় সরকার এইভাবে কত বার চাল, গমের দাম বাড়ালেন এবং কি হারে বাড়ালেন, সেটা জানাবেন?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** অনেক বার বাড়িয়েছেন। ১৯৭৭ সালের পর ৫/৬ বার বাড়িয়েছেন। সম্প্রতি সেটা আরও বেশি করে বাড়িয়েছেন, এটা আপনারা সবাই জানেন। সেই জন্য সারা ভারতবর্ষব্যাপী, পশ্চিমবঙ্গের বিভিন্ন জায়গায় ধর্মঘটও হয়েছে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** রেশনে যে চাল এবং গম দেওয়া হয় এই বিষয়ে কেন্দ্রীয় সরকার কোনো ভর্তুকি দিয়ে থাকেন কি না এবং দিয়ে থাকলে টন পিছু, কুইন্টাল পিছু কত দিয়ে থাকেন, জানাবেন?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** একটি হিসাব দিচ্ছি তা থেকেই আপনি জিনিসটা বুঝতে পারবেন। এই বারে সাধারণ চালের প্রোকিওরমেন্ট প্রাইস হচ্ছে ২২৪.৬০ টাকা। আর সেন্ট্রাল ইস্যু প্রাইস হচ্ছে ২৩১ টাকা। এতেই বুঝতে পারছেন যে, ভর্তুকি দিচ্ছেন, কি দিচ্ছেন না।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** রেশনে দেবার জন্য যে চাল, গমের প্রয়োজন হয় সেটা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে মাসে কত করে পান?

**মিঃ স্পিকার ঃ** এর সঙ্গে এটা কি করে বলবেন? ঠিক আছে, পারলে বলুন, না পারলে নোটিশ চাইবেন।

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** কেন্দ্রীয় সরকারের কাছে আমাদের দাবি হচ্ছে মাসিক ১।। লক্ষ টন চালের এবং তার জন্য ১১১টি রেক সরবরাহের দরকার হয়। কেন্দ্রীয় সরকার যা আমাদের এখানে পাঠান, তাতে সব সময় ঠিকমতো পাঠাতে পারেন না, এসে পৌঁছয় না। কাজেই আমরা যা চাই সব সময় তা এসে পৌঁছয় না। তবে কাছাকাছি আসে।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** আদিবাসী অধ্যুষিত এলাকায় আই. টি. ডি. পি. এরিয়ায় সাবসিডি দিয়ে রেশনে খাদ্যশস্য দেওয়া হয়?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি :** সাবসিডি দেওয়া হচ্ছে, কম দামে দেওয়া হচ্ছে আই. টি. ডি. পি. এলাকায়। আমরা কেন্দ্রীয় সরকারকে এই কথা বলেছিলাম আই. টি. ডি. পি. এলাকায় যেমন সাবসিডি দিচ্ছেন সেইরকম আপনারা দেখুন। এখনো পর্যন্ত সেই ব্যাপারে কোনও সম্মতি দেননি। কাজেই আমরা দিতে পারছি না।

**Dr. Zainal Abedin :** Will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state as to the procurement price of rice from within the State by the State Government as also distribution selling price of the rice procured from within the State?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি :** আমি তো বললাম, আমরা কেন্দ্রীয় সরকারের কাছে ১৮ লক্ষ মেট্রিক টন প্রতি বছর দাবি করি।

**মিঃ স্পিকার :** রাধিকাবাবু, ওনার প্রশ্ন হচ্ছে এই রাজ্যের প্রোকিওরমেন্ট রাইস কত আছে?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি :** স্যার, সেটা বলার জন্যই এটা বলা প্রয়োজন। আমরা ১ লক্ষ মেট্রিক টনের মতো চাল পশ্চিমবাংলা থেকে সংগ্রহ করি এবং যেটা সংগ্রহ করি সেটা সেন্ট্রাল পুলে কেন্দ্রীয় সরকারের হাতে তুলে দিই।

সুতরাং পশ্চিমবাংলা থেকে যেটা সংগ্রহ করা হবে তার প্রকিওরমেন্ট মূল্য এক হবে এবং কেন্দ্রীয় সরকার অন্য রাজ্য থেকে যেটা সংগ্রহ করবেন তা অন্য হবে, তা নয়, একই প্রকিওরমেন্ট প্রাইস হবে এবং তাই হচ্ছে।

**শ্রী অনন্ত সোরেন :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, আই. টি. ডি. পি. স্কীমে যে সমস্ত আদিবাসী গ্রামে এই রেশন দেবার ব্যবস্থা করা হয়েছে পশ্চিমবঙ্গে সেই রকম গ্রামের সংখ্যা কত?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি :** নোটিশ চাই।

**রাজ্যে মজুত রান্নার গ্যাস, কেরোসিন ইত্যাদির পরিমাণ**

*৬২৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৫২।) **শ্রী সুব্রত মুখার্জি** এবং **শ্রী কাশীনাথ মিশ্র :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৬ সালের ১লা জানুয়ারি হইতে ৩১শে জানুয়ারি পর্যন্ত রাজ্য সরকারের মজুত ভাণ্ডারে রান্নার গ্যাস, পেট্রোল, ডিজেল ও কেরোসিন মজুতের পরিমাণ কি; এবং

(খ) উক্ত মজুত পেট্রোলিয়ামজাত দ্রব্যসহ রান্নার গ্যাস পুরাতন দরে বিক্রি করার জন্য রাজ্য সরকার কোনও নির্দেশ জারি করেছিলেন কি?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি :** (ক) পেট্রোলিয়ামজাত দ্রব্যের কোনও নিজস্ব মজুতভান্ডার রাজ্য সরকারের নাই।

(খ) পেট্রোলিয়াম, ডিজেল ও রান্নার গ্যাসের পাইকারি ও খুচরো দর কেন্দ্রীয় সরকারই নির্ধারণ করেন। রাজ্য সরকারের এ বিষয়ে কোনও এক্তিয়ার নেই। কেরোসিনের পাইকারি দাম কেন্দ্রীয় সরকার ও সংস্থারা মানে অয়েল কোম্পানিরা পরিবর্তন ও নির্ধারণ করেন। এই মূল্য পরিবর্তনের সাথে সাথেই রাজ্য সরকার পরিবর্তিত খুচরো দর নির্ধারণ করে ঐ পরিবর্তিত মূল্যে বিক্রির নির্দেশ জারি করেন।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, রান্নার গ্যাস, কেরোসিন, ডিজেল, পেট্রোল ইত্যাদির জন্য পশ্চিমবঙ্গ সরকারের চাহিদা কত এবং আপনারা পান কত?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** পেট্রোল, ডিজেল এগুলি আমার দপ্তর দেখেন না। কেরোসিনের ব্যাপারে বলতে পারি যে আমরা ৮০ হাজার মেট্রিক টন প্রতিমাসে চাচ্ছি তবে তার ·৬০ ভাগ পাই।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, বিশেষ করে কেরোসিনের যে সরবরাহ আপনারা পান তার সুষম বন্টনের জন্য সরকারের তরফ থেকে কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** আমাদের পশ্চিমবঙ্গে যতগুলি রেশন দোকান আছে তার কিছু কিছু দোকানে এবং আলাদাভাবে কেরোসিনের জন্য সরকারি যে দোকান আছে তার মাধ্যমে কেরোসিন বিলিবন্টন করা হয়। সেখানে গ্রামাঞ্চলের লোকদের ক্ষেত্রে ঠিক করা থাকে যে এই অঞ্চলের লোকরা এখান থেকে নেবেন, ঐ অঞ্চলের লোকেরা অমুক জায়গা থেকে নেবেন এবং সেইভাবে তারা নেন। শহরাঞ্চলে আধ কিলোলিটার করে এক একজন লোক পিছু সপ্তাহে এবং গ্রামাঞ্চলে ওয়ানফোর্থ লিটার করে একএকজনকে সপ্তাহে দেওয়ার ব্যবস্থা আছে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, রান্নার গ্যাস বন্টন করার জন্য রাজ্য সরকারের পক্ষ থেকে কোনও ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** বন্টনের জন্য ইনস্ট্রাকশন দিয়েছি কিন্তু এটা সাপ্লাই করছেন ইন্ডিয়ান অয়েল কোম্পানি।

**শ্রী গুনধর চৌধুরি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, শহর এবং গ্রামাঞ্চলে মাঝে মাঝে যে কেরোসিনের সঙ্কট দেখা দেয় সেটা কি চাহিদা অনুযায়ী কেন্দ্রীয় সরকারের সরবরাহ কম তারজন্য হয়, না, এ ক্ষেত্রে রাজ্য সরকারেরও কোনো দায়িত্ব আছে? কি জন্য এই সঙ্কট দেখা দেয় জানাবেন কি?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** চাহিদার তুলনায় যোগান যদি কম হয় তাহলে একটু অসুবিধা হয়। তবে কেরোসিন তেলের ব্যাপারে ঠিক ঐ ভাবে সঙ্কট সারা পশ্চিমবাংলায় নেই। মাঝে মাঝে কিছু বিঘ্ন সৃষ্টি হয়। ধরুন একটা ঘটনার কথা বলি—কেন্দ্রীয় সরকার হঠাৎ নোটিশ দিলেন যে আজকে রাত্রি ১২টার সময় থেকে তেলের দাম বাড়বে। এখন তারপরদিন থেকে বেশি দামে তেল বিক্রি করতে হবে। সেটা পরের দিন সকাল থেকে বিক্রি করা সম্ভব নয়। পরের দিন সমস্ত ইন্সপেক্টাররা দোকানে দোকানে ঘুরে তেলের দাম নির্ধারণ

করবেন। এইসব কারণে ২/১ দিন একটু অসুবিধা হয়। এই অসুবিধাটা যদি সঙ্কট বলেন তাহলে সঙ্কট হতে পারে।

[1-30–1-40 P.M.]

কেন্দ্রীয় সরকারের এই দাম বাড়ানো এবং কমানোর ফলে একটা গন্ডোগোলের সৃষ্টি হয়। এটা হলে সেখানে দামের গ্যারান্টি করতে হলে এতে বিপর্যয় দেখা দিতে পারে। তবে সাধারণত এটাকে সঙ্কট বলে চিহ্নিত করা যায় না।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, কেরোসিন তেলের চাহিদা প্রতি বছর, ১৯৮৩-৮৪, ৮৪-৮৫ এবং ৮৫-৮৬ সাল প্রতি বছরই কি ভ্যারি করে এবং এই ভ্যারি করার জন্য কি কেরোসিন তেল চোরাবাজারে পাওয়া যাচ্ছে, এটা কি আপনার নোটিশে এসেছে?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** প্রাকৃতিক নিয়মে যদি লোকসংখ্যা বাড়ে তাহলে মন্ত্রী হিসাবে আমার কিছু করার থাকে না। লোকসংখ্যা অনুযায়ী আমাদের চাহিদা বাড়ে। প্রতি বছরই পশ্চিমবঙ্গে লোক বাড়ছে এবং সে জন্য চাহিদাও বাড়ছে। কোথাও কোথাও এই রকম ২/১টা ঘটনা ঘটে থাকতে পারে। কিন্তু ব্ল্যাক মার্কেটিং একেবারে তুলে দিতে পারব সেটা মনে করার কোনও কারণ নেই। তবে যেখানে এটা হয়, আমাদের জানা থাকলে আমরা চেষ্টা করি যাতে এই ধরনের ঘটনা না ঘটে। যারা এই ধরনের জিনিস ঘটাচ্ছেন তাদের দোকান ক্যান্সেল করে সাসপেন্ড করা হয়।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, আপনি বললেন শহরে কেরোসিন তেলের বরাদ্দ হচ্ছে পার হেড পার ডে হাফ লিটার, আর গ্রামের বরাদ্দ হচ্ছে পার হেড পার ডে ওয়ান ফোর্থ লিটার। এই যে বরাদ্দ ঠিক করলেন, যার ভিত্তিতে রাজ্যের বরাদ্দ ঠিক করা হয়, এটা কার নির্দেশে করা হয়েছে? কেন্দ্রীয় সরকার করেছেন, না রাজ্য সরকারের নির্দিষ্ট নীতির ভিত্তিতে করা হয়েছে?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** মাননীয় সদস্য জানেন যে এটা ক্রয় ক্ষমতার উপরে নির্ভর করে বরাদ্দ ঠিক করতে হয়। গ্রামাঞ্চলের সাধারণ মানুষের ক্রয় ক্ষমতা কম। সে জন্য একই মাপ কাঠিতে বিচার করে যদি দেওয়া হয় তাহলে সেটা তারা গ্রহণ করতে পারবে না। তবে গ্রামাঞ্চলে বাড়িয়ে দেবার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে আমরা দাবি করেছি যে আমাদের আরও ৮০ হাজার কিলোলিটার দেওয়া হোক। কেন্দ্রীয় সরকার এখনই সেটা দিতে পারছেন না। সেটা দিলে আমরা বিচার-বিবেচনা করে দেখব।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, আপনি গ্রামাঞ্চলে এবং শহরাঞ্চলে কেরোসিন তেল বরাদ্দ করার ভিত্তি সম্পর্কে বলেছেন যে গ্রামের মানুষের ক্রয় ক্ষমতা কম। কিন্তু ক্রয় ক্ষমতা কম থাকলেও আমরা দেখছি যে গ্রামাঞ্চলে এই কোয়ার্টার লিটার তেল প্রয়োজনের তুলনায় খুবই কম। তাদের বাড়তি কেরোসিন তেলের জন্য হন্যে হয়ে ঘুরে বেড়াতে হয়। শহরাঞ্চলে একটা বিকল্প ব্যবস্থা হিসাবে বিদ্যুৎ আছে, কিন্তু গ্রামাঞ্চলে সেটা নেই। সেই অর্থে গ্রামাঞ্চলে কেরোসিন তেলের প্রয়োজন বেশি। সে দিক থেকে এই

ভিত্তিটা বিপরীত হওয়া উচিত। কিন্তু এটা গ্রামাঞ্চলে কম কেন হল? সেজন্য গ্রামে কেরোসিনের প্রয়োজন বেশি, ফলে ভিত্তিটা বিপরীত হওয়া উচিত। অতএব গ্রামাঞ্চলে কেন কম দেওয়া হচ্ছে?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** মাননীয় সদস্যের প্রশ্নের আমি উত্তর দিতে পারি, কিন্তু তাঁর বক্তব্যের আমি উত্তর দিতে পারি না।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আমি প্রশ্নের উত্তরই চাইছি। গ্রামে বিদ্যুৎ নেই, বিকল্প ব্যবস্থা নেই, অতএব শহরের চেয়ে গ্রামে কেরোসিনের প্রয়োজন বেশি, অথচ গ্রামাঞ্চলের চেয়ে শহরাঞ্চলে কেন কেরোসিনের বরাদ্দ বেশি করা হচ্ছে?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** বাস্তব অবস্থার ভিত্তিতে এবং আমাদের অভিজ্ঞতার ভিত্তিতে আমরা এটা ঠিক করেছি।

### তফসিলি জাতি ও আদিবাসীদের সাংস্কৃতির মান উন্নয়ন

***৬২৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১২৭১।) **শ্রী গোপাল মণ্ডল ঃ** তফসিলি জাতি ও আদিবাসীকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) তফসিলি জাতি ও আদিবাসীদের সাংস্কৃতির মান উন্নয়নের বিষয়ে কি কি ব্যবস্থা রহিয়াছে; এবং

(খ) এ বিষয়ে কি কি নতুন পরিকল্পনা নেওয়া হইয়াছে?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি ঃ**

(ক) তফসিলি জাতি ও আদিবাসীদের জন্য জেলাসমূহে বিভিন্ন স্বেচ্ছাসেবী সংস্থাকে পুস্তকাদি ক্রয়, ক্রীড়ানুষ্ঠান, মেলা, সাংস্কৃতিক অনুষ্ঠান ইত্যাদির জন্য এই বিভাগ থেকে অর্থ সাহায্য করা হয়। এই বিভাগের অধীন সাংস্কৃতি গবেষণাগার এই সম্প্রদায়ের সংস্কৃতি সম্পর্কে তথ্য সংগ্রহ বিশ্লেষণ এবং গবেষণায় রত আছে। ঐ প্রতিষ্ঠান মারফত আদিবাসী ভাষা শিক্ষাদানের ব্যবস্থা করা হয়েছে। এছাড়া তথ্য ও সংস্কৃতি বিভাগের উদ্যোগে স্থাপিত ঝাড়গ্রাম, সিউড়ি, পুরুলিয়া এবং আলিপুরদুয়ারে চারটি উপজাতি চর্চা কেন্দ্র এই সম্প্রদায়ের সাংস্কৃতিক মান উন্নয়নের উদ্দেশ্যে আলোচনাসভা, নৃত্যগীত ইত্যাদি অনুষ্ঠানের আয়োজন করা হয়। ঐসব কেন্দ্রে সংগ্রহশালা এবং গ্রন্থাগার স্থাপন করা হয়েছে। মুখ্যত আদিবাসী শিল্পীদের নিয়ে ঝাড়গ্রামে একটি লোকরঞ্জন শাখা স্থাপন করা হয়েছে। সরকারি উদ্যোগে আয়োজিত লোকসংস্কৃতি উৎসবে তফসিলি জাতি এবং আদিবাসী লোকশিল্পীরা বিপুল পরিমাণে অংশ নিয়ে থাকেন।

আদিবাসীদের মধ্যে কুসংস্কার দূরীকরণের উদ্দেশ্য নানা প্রচারপত্র, পোস্টার ইত্যাদি আদিবাসী অধ্যুষিত অঞ্চলে বিলি করা হয়ে থাকে।

(খ) ব্লক থেকে জেলান্তর পর্যন্ত আদিবাসী অধ্যুষিত অঞ্চলে সরকারি উদ্যোগে মেলা এবং প্রতিযোগিতামূলক নানা সাংস্কৃতিক অনুষ্ঠান আয়োজনের পরিকল্পনা নেওয়া হয়েছে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এখন পর্যন্ত এ রাজ্যে কতগুলি সাংস্কৃতিক গবেষণাগার গড়ে তোলা হয়েছে?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি :** এখন পর্যন্ত আমাদের সাংস্কৃতিক গবেষণাগার একটিই আছে, তবে আমরা চারটি উপজাতি চর্চা কেন্দ্র স্থাপন করেছি এবং ঐসব কেন্দ্রে সংগ্রহশালা ও গ্রন্থাগার স্থাপন করা হয়েছে। ভবিষ্যতের জন্য আরও চিন্তা-ভাবনা করছি।

**শ্রী হিমাংশু কুঙর :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন আদিবাসীদের মধ্যে যে ডাইনি প্রথা নামক কুসংস্কার চালু আছে এবং যার জন্য অনেক জায়গায় অনেক রকম গোলমালের সৃষ্টি হচ্ছে, তা অপসারণের জন্য কি ব্যবস্থা নিয়েছেন?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি :** কুসংস্কার আদিবাসীদের মধ্যে যেমন আছে তেমন অনাদিবাসীদের মধ্যেও আছে। বিভিন্ন কুসংস্কারের বিরুদ্ধে আমরা বিভিন্ন গণসংগঠনের মাধ্যমে প্রচার করছি, মানুষের কাছে আবেদন করছি। সরকারের পক্ষ থেকে আমরা এ বিষয়ে বিভিন্ন জেলায় ব্লকে ব্লকে মানুষের সঙ্গে বৈঠক করেছি, সভা-সমিতি করেছি, বিভিন্ন প্রচার পুস্তিকা বিলি করছি পোস্টার দিচ্ছি। পোস্টারের মাধ্যমে আমরা বলছি, 'ডাইনি বলে কিছু নেই।' এই রকম পোস্টার আমরা গ্রামেগঞ্জে বিলি করার ব্যবস্থা করেছি।

**শ্রী উপেন্দ্র কিস্কু :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, চারটি জেলায় উপজাতি চর্চা কেন্দ্র খোলা হয়েছে এবং ঝাড়গ্রামে একটি লোকরঞ্জন শাখা খোলা হয়েছে। মন্ত্রী মহাশয় যে চারটি জেলার কথা উল্লেখ করেছেন সে ক'টি জেলা ছাড়াও আরও কয়েকটি আদিবাসী অধ্যুষিত জেলা এই রাজ্যে আছে, অতএব মাননীয় মন্ত্রী মহাশয় সেই জেলাগুলিতেও লোকরঞ্জন শাখা এবং সংস্কৃতি চর্চা কেন্দ্র খোলার কোনও পরিকল্পনা গ্রহণ করছেন কি?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি :** বিষয়টি নিয়ে আমাদের চিন্তাভাবনা আছে, তবে এখনো কোনও পরিকল্পনা গ্রহণ করিনি।

[1-40–1-50 P.M.]

**শ্রী শীশ মহম্মদ :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি, এই তফসিলি জাতি ও আদিবাসীদের সাংস্কৃতিক মান উন্নয়নের জন্য যে ব্যবস্থা গ্রহণ করা হয়েছে এরমধ্যে তফসিলি জাতিদের মান উন্নয়নের উপর বেশি গুরুত্ব দেওয়া হয়েছে না আদিবাসীদের মান উন্নয়নের উপর বেশি গুরুত্ব দেওয়া হয়েছে?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি :** আমাদের দপ্তর দুটোকেই গুরুত্ব দিয়ে দেখছে তবে যেহেতু আদিবাসীদের উপর একটু বেশি গুরুত্ব দেওয়ার প্রয়োজন আছে তফসিলি জাতির তুলনায় সেইজন্য আদিবাসীদের উপর তুলনামূলকভাবে একটু বেশি দেখছে।

**শ্রী অবিনাশ প্রামানিক :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—এই ডাইনি সন্দেহে অনেক আদিবাসীদের উপর অত্যাচার করা হয়, এমনকি খুন করে ফেলা হয়—এর বিরুদ্ধে কোনও আইন করার ইচ্ছা আছে কি?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি :** আইনের জন্য তো মানুষ নয়, মানুষের জন্য আইন। কিন্তু

চেতনাটাই হচ্ছে বড় কথা। সেই চেতনাটাকে কিভাবে জাগিয়ে তুলতে পারি সেইদিকে আমরা চেষ্টা করছি।

**শ্রী মহেশ্বর মুর্মু ঃ** সাংস্কৃতিক যে সমস্ত আদিবাসীদের অনুষ্ঠান হয় যেমন, মা-মড়ে, বাহা, সহরায় এই সমস্ত অনুষ্ঠানগুলি সারা পশ্চিমবাংলায় একইদিনে করার কোনো পরিকল্পনা আছে কি?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি ঃ** সরকারিভাবে ঐসব সামাজিক দিক থেকে যেসব মেলা আছে সেগুলি করার সেরকম পরিকল্পনা নেই। তবে আলাদাভাবে পরিকল্পনা আছে সাংস্কৃতিক অনুষ্ঠান করার জন্য।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, তফসিলি জাতি ও উপজাতিদের সাংস্কৃতিক মান উন্নয়নের জন্য সরকারিভাবে নানান জায়গায় চেষ্টা হচ্ছে এবং হয়েছে। তফসিলি জাতি এবং উপজাতিদের মধ্যে গান, বাজনা এবং বিভিন্ন রকম যে নাচ হচ্ছে বিভিন্ন সময়ে, সেখানে যারা একসপার্ট বলে ঐ সমাজে স্বীকৃত তাদের কিভাবে সরকার মান-উন্নয়নের কাজে ব্যবহার করার কথা বিবেচনা করছেন?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি ঃ** আমাদের আর একটা তথ্য ও জনসংযোগ দপ্তর আছে, সেখান থেকে এ ব্যাপারে চেষ্টা করা হচ্ছে। তবে বিভিন্ন যেসব শিল্পী আছেন তাদের বিভিন্নভাবে আর্থিক সহায়তা করা হচ্ছে। ঝাড়গ্রামে আদিবাসী শিল্পীদের নিয়ে লোক-সংস্কৃতি গঠন করা হয়েছে। সেইসব জায়গায় আর্থিক এবং সরকারিভাবে যেসব পরিকল্পনা আছে সেখানে নিয়োগ করার চেষ্টা করা হচ্ছে।

## বীরভূমের মুরারই গ্রামীণ হাসপাতালের নির্মাণকার্য

*৬২৯। (অনুমোদিত প্রশ্ন নং *৫২২।) **ডাঃ মোতাহার হোসেন ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বীরভূম জেলার মুরারই গ্রামীণ হাসপাতালটির নির্মাণকার্য বর্তমানে কোন পর্যায়ে আছে; এবং

(খ) কবে নাগাদ হাসপাতালটি চালু হওয়ার সম্ভাবনা আছে?

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ**

(ক) শতকরা নব্বইভাগ কার্য সম্পন্ন হয়েছে।

(খ) সময়সীমা বলা সম্ভব নহে।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি, এই যে ৯০ ভাগ কাজ শেষ হয়েছে বললেন এটা কি বিল্ডিং কনস্ট্রাকশনের কাজ শেষ হয়েছে না অন্য সব মিলিয়ে ৯০ ভাগ হয়েছে?

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** বিল্ডিং কনস্ট্রাকশন হয়ে গেছে, কেবল জল সরবরাহ বাকি আছে, সেটা হলেই হাসপাতাল খুলে দেওয়া হবে।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ঐ জল সরবরাহের কাজটা কবে নাগাদ শেষ হবে, এবং এর জন্য পাবলিক হেল্‌থ ইঞ্জিনিয়ারিং-এ টেন্ডার করা হয়েছে কি না?

**শ্রী রামনারায়ণ গোস্বামী :** টেন্ডার করা হয়ে গেছে, কাজ চলছে, তবে কবে নাগাদ শেষ হবে বলা যাবে না।

**পশ্চিমবঙ্গে মাছ চাষের জমি**

*৬৩০। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৩১।) **শ্রী ব্রজগোপাল নিয়োগী :** মৎস্য বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে কত পরিমাণ মাছ চাষের জমি আছে;

(খ) এই জমিতে মাছ চাষের জন্য কত লগ্নি করা হয়েছে; এবং

(গ) বর্তমানে এই বাবদে লাভ হচ্ছে না লোকসান হচ্ছে?

**শ্রী কিরণময় নন্দ :**

(ক) মিষ্টি জলে মাছ চাষের জমির পরিমাণ ২৭২৮৮৭.৪৭ হেক্টর, নোংরা জলে মাছ চাষের জমির পরিমাণ ৪ হাজার হেক্টর, লবণাক্ত জলে মাছ চাষের জমির পরিমাণ ২৬১২৬ হেক্টর।

(খ) বর্তমানে পশ্চিমবঙ্গ সরকার সাধারণত মাছ চাষের জন্য সরাসরি কোনো অর্থ লগ্নি করেন না। এই কাজ সাধারণত বাণিজ্যিক ব্যাঙ্ক, গ্রামীণ ব্যাঙ্ক এবং সমবায় ব্যাঙ্ক করিয়া থাকে। মৎস্যচাষীদের মাছ চাষে উৎসাহিত করার জন্য এবং মাছের উৎপাদন বৃদ্ধির জন্য সরকার বিভিন্ন জেলায় মৎস্য চাষী উন্নয়ন সংস্থা স্থাপন করিয়াছেন। এই সংস্থা মাছ চাষীদের প্রশিক্ষণ, ঋণ ও অনুদানের ব্যবস্থা করিয়া থাকেন।

(গ) সরকারি অনুদান ও ব্যাঙ্ক ঋণ লইয়া উন্নত প্রথায় মাছ চাষ লাভজনক।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—মাছ চাষের স্কীমগুলি পঞ্চায়েত সমিতি অথবা গ্রাম পঞ্চায়েতের মাধ্যম দিয়ে দেওয়া হয় না অন্য কোনো অফিসারের মারফতে দেওয়া হয়?

**শ্রী কিরণময় নন্দ :** যেগুলি সরাসরি আমাদের দপ্তরে আছে সেগুলি পঞ্চায়েতের মাধ্যমে দিই, আর যেগুলি এফ. ডি. এ. বা বিশ্বব্যাঙ্কের সহায়তায় চলে সেগুলিতে আগে পঞ্চায়েত যুক্ত ছিল না, এখন আমরা সেগুলিতেও পঞ্চায়েতকে যুক্ত করার চেষ্টা করছি।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—সরকারি সংস্থা যেমন হাসপাতাল, মিউনিসিপ্যালিটি এইসবের অধীনে যেসব পুকুরগুলি আছে সেগুলিতে মাছ চাষের কোনো পরিকল্পনা নিয়েছেন কি?

**শ্রী কিরণময় নন্দ ঃ** বিভিন্ন সরকারি সংস্থায় যে সমস্ত পুকুর আছে, তাঁরা যেগুলি আমাদের কে দিয়েছেন যেখানে গরিবদের সমবায় সমিতি আছে সেইসব সমিতির কল্যাণের জন্য সেখানে আমরা সরকারি অনুদানের ব্যবস্থা করেছি।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন—সরকারি প্রচেষ্টা ছাড়া যারা ব্যক্তিগত প্রচেষ্টায় মাছ চাষ করছেন, তাঁদেরকে সরকার মোট কত টাকা দিয়ে সাহায্য করেছেন?

**শ্রী কিরণময় নন্দ ঃ** আমার কাছে দু'বছরের পরিসংখ্যান আছে। কেননা মূলত ১৯৮৩-৮৪ সাল থেকে এই কাজটা দ্রুত গতিতে এগিয়েছে। ১৯৮৪-৮৫তে ব্যাঙ্ক ঋণের পরিমাণ ৮ কোটি ৮৫ লক্ষ ৮৩০, সরকারি অনুদান ৩ কোটি ৮৩ লক্ষ ৬০ হাজার ৭৭৫, ১৯৮৫-৮৬তে ব্যাঙ্ক ঋণের পরিমাণ ২৮৯ লক্ষ ৬০ হাজার ৭৪০, সরকারি অনুদানের পরিমাণ এক কোটি ২০ লক্ষ ৮৬ হাজার ২৯ টাকা।

**শ্রী অবিনাশ প্রামানিক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—এফ. ডি. এ. স্কীমের ১৯৮৪-৮৫ এবং ১৯৮৫-৮৬তে লক্ষ্যমাত্রা কত এবং সরকারি লগ্নি কত?

**শ্রী কিরণময় নন্দ ঃ** ১৯৮০-৮১ সালে বিশ্ব ব্যাঙ্কের সহায়তায় এই মাছ চাষের পরিকল্পনা গ্রহণ করা হয়। কেন্দ্রীয় সরকার আমাদের সাথে যুক্ত হয়। ১৯৮৪-৮৫ সাল পর্যন্ত ৩৪ হাজার হেক্টর জলাশয় এই আওতায় আসে। এতে কেন্দ্রীয় সরকার সন্তুষ্ট হয়ে আরও অতিরিক্ত ১০ হাজার হেক্টর ধার্য করেন। আমরা এখন সেই লক্ষ্যমাত্রাও অতিক্রম করেছি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলছেন যে বিশ্ব ব্যাঙ্কের সহায়তায় সেই সমস্ত স্কীমগুলি করা হচ্ছে। সেগুলি যাতে পঞ্চায়েতের মাধ্যমে করা হয় তার জন্য হুকুমনামা জারি করেছেন? এই হুকুমনামা কবে থেকে জারি করা হবে?

**শ্রী কিরণময় নন্দ ঃ** এখন আমার কাছে নেই। ১৯৮৩-৮৪তেই জানিয়ে দেওয়া হয়েছে আমাদের এফ. ডি. এ. লোনের একটা ফর্ম আছে, সেই ফর্মে একটা ঘর আছে যেটাতে পঞ্চায়েত সার্টিফিকেট দিতে পারে।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—বর্তমানে সরকারি জলার পরিমাণ কত এবং এই মাছ চাষের আয়ে কত লাভ হচ্ছে?

**শ্রী কিরণময় নন্দ ঃ** বর্তমানে পশ্চিমবঙ্গে সরকারি জলাশয়ের পরিমাণ ২০১ হেক্টর। ১৯৮৪-৮৫ সালে এর থেকে আয় হয়েছে ১১,৯৯৫ টাকা এবং ৩,৬৯,৬৬৮ টাকা।

**Dr. Zainal Abedin :** Will the Hon'ble Minister of State for Fisheries Department be pleased to state as to the ownership of the categories of land as enumerated by him to the extent belong to the public and to the private sector. As also can he give us information with regard to the pisciculture condition whether pisciculture is possible in all the land, certain land or certain percentage of land; please enlighten us?

**Shri Kiranmoy Nanda :** Please give me a specific notice. I will give my reply.

**বাঁকুড়া সম্মিলনী হাসপাতালে বিকল অ্যাম্বুলেন্স**

***৬৩১।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৯৭।) **শ্রী সমর মুখার্জি** ও **শ্রী কাশীনাথ মিশ্র ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি— .

(ক) ইহা কি সত্য যে, বাঁকুড়া সম্মিলনী কলেজ ও হাসপাতালে গত একবছর ধরে সাতটি অ্যাম্বুলেন্স খারাপ হয়ে পড়ে আছে;

(খ) সত্য হলে, এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে;

(গ) উক্ত কলেজ ও হাসপাতালের যানবাহনগুলির মেরামত ও রক্ষণাবেক্ষণের জন্য ১৯৮৪-৮৫ ও ১৯৮৫-৮৬ সালের আর্থিক বছরে কত টাকা স্বাস্থ্য দপ্তর দিয়েছেন;

(ঘ) উক্ত কলেজ ও হাসপাতালের যানবাহনগুলির জন্য ১৯৮৪-৮৫ ও ১৯৮৫-৮৬ সালের আর্থিক বছরে কত পরিমাণ পেট্রোল, ডিজেল ও মবিল খরচ করা হয়েছে; এবং

(ঙ) উক্ত কলেজ ও হাসপাতালের অ্যাম্বুলেন্স, স্টাফ কার ও ওষুধ পরিবহনের গাড়িসহ অন্যান্য যানবাহনগুলির মেরামত ও নতুন গাড়ি দেবার কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**ডাঃ অম্বরিশ মুখোপাধ্যায় ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) (১) ১৯৮৪-৮৫ এবং ১৯৮৫-৮৬ আর্থিক বৎসরে উক্ত হাসপাতালকে মটর ভেহিকেলস্ ও মেন্টেন্সের খাতে নিম্নলিখিত অর্থ বরাদ্দ করা হয়েছে।

**১৯৮৪-৮৫**

| | |
|---|---|
| মটর ভেহিকেলস্ | ১,৪৩,৩০০ মাত্র |
| মেইনটেনেন্স | ৪৪,০০০ মাত্র |

**১৯৮৫-৮৬**

| | |
|---|---|
| মটর ভেহিকেলস্ | ১,৪৮,০০০ মাত্র |
| মেইনটেনেন্স | ৪৮,০০০ মাত্র |

(ঘ) ১৯৮৪-৮৫ এবং ১৯৮৫-৮৬ সালে পেট্রোল, ডিজেল ও মবিল ক্রয়ার্থে ব্যয়িত অর্থের পরিমাণ যথাক্রমে ১,৫২,০০০ টাকা এবং ১,৬০,০০০ টাকা।

(ঙ) কলেজ ও হাসপাতালের স্টাফ কার, অ্যাম্বুলেন্স, ওষুধ পরিবহনের গাড়িসহ অন্যান্য যানবাহনগুলি যাতে যথাযথভাবে মেরামত করা হয় তার জন্য কলেজ

ও হাসপাতাল কর্তৃপক্ষের উপর ভার ন্যস্ত করা হয়েছে। উক্ত হাসপাতালের জন্য একটি নতুন অ্যাম্বুলেন্স বরাদ্দ করা হয়েছে। আগামী এপ্রিল মাসের মধ্যেই গাড়িটি হাসপাতালে সরবরাহ করার ব্যবস্থা নেওয়া হয়েছে।

[1-50–2-00 P.M.]

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ঐ হাসপাতালে যে ৭টি অ্যাম্বুলেন্স আছে তারমধ্যে কয়টি চালু আছে এবং কয়টি কনডেমন্ড?

**ডাঃ অম্বরিশ মুখোপাধ্যায় :** বাঁকুড়া সম্মেলনী কলেজ হাসপাতালের জন্য যে ৪টি মঞ্জুরীকৃত অ্যাম্বুলেন্স আছে তারমধ্যে ২টি সচল এবং বাতিলযোগ্য অর্থাৎ ওয়েটিং ফর কনডেমনেশন। বাতিলযোগ্য অ্যাম্বুলেন্স দুটি সরকারিভাবে বাতিল করবার ব্যাপারে ঘোষণা করবার এবং নতুনভাবে গাড়ি কিনবার চেষ্টা করা হবে। ইতিমধ্যে আমি একটি গাড়ি সেখানে দেবার ব্যবস্থা করেছি।

**শ্রী কাশীনাথ মিশ্র :** ঐ হাসপাতালের যা রোগীর সংখ্যা এবং যে এরিয়া সার্ভ করে তাতে একটি অ্যাম্বুলেন্স পাঠিয়েছেন, যেখানে দুটি গাড়ি কনডেমন্ড হয়েছে বলে বলছেন। অবশ্য আমি চারটি গাড়ি টোটাল কনডেমন্ড হয়েছে বলে জানি। মূলত একটি সচল আছে এবং একটি আপনি দিয়েছেন। সেখানে রোগীদের চাহিদা কিভাবে পূরণ হবে জানাবেন কি, এবং যদি পূরণ না হয়ে থাকে তাহলে ইতিমধ্যে আরও গাড়ি পাঠাবার ব্যাপারে কোনো ব্যবস্থা অবলম্বন করেছেন কি না?

**ডাঃ অম্বরিশ মুখোপাধ্যায় :** দুটি গাড়ি সচল আছে। দুটি অ্যাম্বুলেন্স গাড়ি কনডেমন্ড করলে রিপ্লেসমেন্টের কথা বিবেচনা করব। সেখানে একটি গাড়ি পাঠিয়েছি। সেখানে যে চাহিদা রয়েছে সেটা আমরা পূরণের চেষ্টা করে যাচ্ছি। ইতিমধ্যে তিনটি গাড়ি যদি সেখানে সচল রাখতে পারি তাহলে যে চাহিদা আছে তা অনেকাংশে পূরণ করা যাবে, তবে সবটা যাবে বলে দাবি করতে পারছি না।

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** যদিও আমার এই প্রশ্নটা আসে না তাহলেও মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে যদি আমার এই প্রশ্নের উত্তর দেন তাহলে ভাল হয়। আমার প্রশ্ন হল পশ্চিমবাংলায় অধিকাংশ হাসপাতালে অধিকাংশ অ্যাম্বুলেন্স খারাপ হয়ে পড়ে আছে, এই গুলি তাড়াতাড়ি সারানোর জন্য কোনও ব্যবস্থা গ্রহণ করবেন কি না?

**ডাঃ অম্বরিশ মুখোপাধ্যায় :** অ্যাম্বুলেন্সগুলি অনেক দিনের পুরানো হয়ে গেছে। আমরা নতুন কিনতে পারিনি সেই জন্য পুরানোগুলি চালাবার ব্যবস্থা করতে হয়। মাননীয় সদস্য নিশ্চয়ই অনুভব করবেন এবং নিশ্চয়ই অভিজ্ঞতা আছে যে গাড়ি যত পুরানো হবে খারাপ হবার প্রবণতা তত বেশি হবে। যেহেতু সবগুলি নতুন গাড়ি রিপ্লেস করা সম্ভব নয় আর্থিক সঙ্কটের জন্য বর্ডার লাইনে সেইজন্য ইকনমিক রিপেয়ার করে গাড়িগুলি চালাতে হচ্ছে। আবার গাড়ির যন্ত্রাংশের ক্রমাগত মূল্য বৃদ্ধির ফলে টাকা বেশি খরচ হয়ে যাচ্ছে। তবে টাকা পয়সা জোগাড় করে ইট ইজ এ কন্টিনিউয়াল চেজস। তিন নম্বর কথা হচ্ছে আমরা আবার কিছু রিপ্লেসমন্টে দিচ্ছি। অবস্থার যে খুব উন্নতি হবে সেটা আমি মনে করি না। তবে খানিকটা ইজি করা যাবে বলে মনে করছি।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি বাঁকুড়া মেডিক্যাল কলেজ অ্যান্ড হসপিটালের যে বৃহদাকার ভ্রাম্যমান মেডিক্যাল ভ্যান আছে যেগুলি ঔষধপত্র এবং সাজসরঞ্জাম নিয়ে যাতায়াত করে সেইগুলি যাতায়াত করছে না এই রকম খবর আছে কি?

**ডাঃ অম্বরিশ মুখোপাধ্যায় ঃ** যদিও এই প্রশ্নটা আমার এই প্রশ্নের সঙ্গে সম্পর্ক নেই তবুও মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি এবং সেটা জেনে তিনি আশ্বস্ত হবেন কিন্তু সন্তুষ্ট হবেন না। আপনি আর. ও. এম. ই. প্রোগ্রামের কথা বলেছেন অর্থাৎ রুর‍্যাল ওরিয়েন্টাল মেডিক্যাল এডুকেশনের কথা বলেছেন। এই নিয়ে দিল্লিতে আমার সঙ্গে বারে বারে আলোচনা হচ্ছে। এই প্রোগ্রাম প্রভূতভাবে চালু করা যায়নি। কারণ ডাক্তার, শিক্ষক, ছাত্র চিকিৎসকদের মধ্যে। গ্রামমুখী চিন্তা-ভাবনার প্রসার, উপলব্ধি, ব্যাপ্তি আমরা ঘটাতে পারিনি। তবে আর. ও. এম. ই. প্রোগ্রাম এখানে আনা হয়েছে। তবে এই গাড়িগুলি অত্যন্ত বৃহৎ, এই গাড়িগুলি যেখানে যাওয়া উচিত সেখানে যেতে পারে না। তার কারণ রাস্তার অসুবিধা রয়েছে বড় গাড়ি ঢুকতে পারে না। তা ছাড়া এই গাড়ি মেরামতের অসুবিধা রয়েছে, একবার খারাপ হলে তার যন্ত্রাংশ পাওয়া যায় না। কারণ এইগুলি একটু বিশেষ ধরনের গাড়ি। তবে বলা ভাল ২ বছর ধরে কনটিনিউয়াস মনিটরিং করে এখন আমরা সচল করেছি। বাঁকুড়া জেলায় দেখবেন এই গাড়িগুলিকে আমরা কাজে লাগাতে পারছি যদিও মাঝে মাঝে অচল হয়ে যাচ্ছে, অন্য কারণে চালানো যাচ্ছে না।

### নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের দর বৃদ্ধি

***৬৩২।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৯১।) **শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সম্প্রতি কেন্দ্রীয় সরকার কোন্ কোন্ নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের দর বৃদ্ধি করেছেন;

(ঘ) ১৯৮৫-৮৬ আর্থিক বছরে ঐ সমস্ত দ্রব্যের দরবৃদ্ধি করা হয়েছিল কি; এবং

(গ) কেন্দ্রীয় সরকার এইভাবে দর বৃদ্ধি করার পূর্বে রাজ্য সরকারকে জানিয়েছিলেন কি?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ**

(ক) সম্প্রতি কেন্দ্রীয় সরকার নিম্নোক্ত নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের দর বৃদ্ধি করেছেন ঃ

| | |
|---|---|
| ১। চাল | ১-২-৮৬ হইতে |
| ২। গম | ১-২-৮৬ হইতে |
| ৩। চিনি | ১-১২-৮৫ হইতে |
| ৪। কেঃ তেল | ৬-২-৮৬ হইতে |
| ৫। পেট্রোল | ৬-২-৮৬ হইতে |
| ৬। ডিজেল | ৬-২-৮৬ হইতে |
| ৭। ভোজ্য তেল | ১৫-১১-৮৫ হইতে |

(খ) হ্যাঁ, কেন্দ্রীয় সরকার চালের দাম দুইবার (১২-১০-৮৫ ও ১-২-৮৬) গমের দাম একবার (১-২-৮৬), চিনির দাম দুইবার (১-৪-৮৫ ও ১-১২-৮৫), কেরোসিন তেল একবার (৬-২-৮৬) এবং ভোজ্য তেলের দাম একবার (১৫-১১-৮৫) বৃদ্ধি করেছেন।

ময়দা কলগুলির জন্য সরবরাহ করার গম ১-২-৮৬ তারিখে একবার বেড়েছিল। আবার ১-৪-৮৬ তারিখ থেকে বেড়েছে। এতে পাউরুটির দাম একবার ১-২-৮৬ তারিখে বেড়েছিল। আবার ৫-৪-৮৬ তারিখ থেকে বেড়েছে।

(গ) না।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কেন্দ্রীয় সরকার কেন্দ্রীয় বাজেটের পূর্বে অ্যাডমিনিস্ট্রেটিভ অর্ডার দিয়ে জিনিসপত্রের দাম বাড়াবার উদ্দেশ্য কি?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** এটা আমার বিভাগের উত্তর না হলেও আমি বলছি। কেন্দ্রীয় সরকার ১৮০০ কোটি টাকা ঘাটতি মেটাবার জন্য বাজেটের আগে অন্যবারের মতো এবারেও এই পথ অবলম্বন করেছেন।

[2-00–2-10 P.M.]

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে রাজ্য সরকারকে কিছুই জানানো হয়নি। আমি জানতে চাইছি, জিনিসপত্রের দাম বৃদ্ধির পরিপ্রেক্ষিতে জনসাধারণ প্রতিবাদ জানিয়েছেন, রাজ্যের বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে কি কোনো প্রতিবাদ জানানো হয়েছে; যদি জানানো হয়ে থাকে তাহলে তা কিভাবে জানানো হয়েছে?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** দাম বাড়াবার বিরুদ্ধে আমার দপ্তর রয়েছে। আমার দপ্তরের বিভাগীয় সম্পাদক, আমি নিয়ে এবং আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী প্রতিবাদ জানিয়েছি। পশ্চিমবঙ্গের সাধারণ মানুষ এর বিরুদ্ধে ধর্মঘট করেছেন। সারা ভারতবর্ষে বিক্ষোভে ফেটে পড়েছে।

**Mr. Speaker :** The question hour is over.

## Starred Questions

(to which written answers were laid on the Table)

### Prevention of blindness

***633.** (Admitted question No. *1185.) **Dr. Manas Bhunia :** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state–

(a) whether there is any directive from the Government of India (Health and Family Welfare) to the Government of West Bengal regarding the prevention of blindness;

(b) if so, what is the directive;

(c) what are the targets (maximum and minimum) in the year

1984-85 and 1985-86;

(d) the achievements of the Government of West Bengal in this regard;

(e) what amounts of money allotted for this purpose in the years 1984-85 and 1985-86; and

(f) what amounts of money remained unspent during the above-said periods?

**The Minister-in-charge of Health and Family Welfare Department :–**

(a) There is no directive but there are some guidelines.

(b) They relate to cataract operations by holding eye camps; upgradation of PHCs and Medical Colleges, establishment of Mobile eye clinics; provision of Health education for eye health care.

(c) Targets of cataract operations for : -

| | | | Rs. |
|---|---|---|---|
| | 1984-85 | — | 1,00,000 |
| | 1985-86 | — | 1,10,000 |
| (d) | 1984-85 | — | 45,374 |
| | 1985-86 (upto January 1986) | — | 43,251 |
| | **Actuals released :** | | |
| (e) | 1984-85 | — | 32,19,000 |
| | 1985-86 (upto December 1985) | — | 33,84,000 |
| (f) | 1984-85 | — | 4,67,000 |
| | 1985-86 | — | Can be stated after the close of the year. |

## দীঘি ও পুকুরে মৎস্য চাষ

*৬৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৫১৯।) **শ্রী শ্রীধর মালিক :** মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবাংলায় বড় বড় দীঘি ও মজে যাওয়া পুকুরগুলিতে মৎস্য চাষ করার কোনো পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, এ সম্পর্কে সরকার কি কি ব্যবস্থা অবলম্বন করেছেন?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) বিশ্ব ব্যাঙ্কের সহায়তায় অন্তর্দেশিয় মৎস্য চাষ প্রকল্পের অধীনে বিভিন্ন জেলায় স্থাপিত মৎস্য চাষী উন্নয়ন সংস্থার মাধ্যমে মজে যাওয়া পুকুর সংস্কার করিয়া তাহাতে মৎস্য চাষ করিবার ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে। ইহা ছাড়া গ্রামীণ ভূমিহীন কর্মসংস্থান নিশ্চিতকারী (আর. এন. ই. জি., প্রকল্পের মাধ্যমে বিভিন্ন জেলায় মজে যাওয়া দীঘি, পুকুর ও নালা সংস্কার করিয়া তাহাতে মৎস্য চাষ করিবার ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে।

**ইন্দিরা মাতৃ সেবা সদনে ঠিকাদার দিয়ে ধোবীর কাজ করানোর অভিযোগ**

*৬৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৪০৪।) **শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ইন্দিরা মাতৃ সেবা সদনে সরকারি ধোবীর পরিবর্তে ঠিকাদারদের দিয়ে রোগীদের বিছানার চাদর ও পোশাক কাচানোর কাজ চালানো হচ্ছে; এবং

(খ) সত্য হলে, কারণ কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) এই ব্যবস্থা আপৎকালীন প্রয়োজনে গৃহীত হয়েছে।

**পশ্চিমবঙ্গে কেরোসিন তেলের চাহিদা**

*৬৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *৭৭৭।) **শ্রী সাধন চট্টোপাধ্যায়** এবং **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত ১৯৮৫ সালের ১লা জানুয়ারি হইতে ১৯৮৬ সালের ৩১এ জানুয়ারি পর্যন্ত পশ্চিমবঙ্গে কেরোসিন তেলের চাহিদা কত ছিল;

(খ) কেন্দ্রীয় সরকার ঐ সময়ে পশ্চিমবঙ্গের জন্য কত পরিমাণ কেরোসিন বরাদ্দ করেন; এবং

(গ) ঐ সময়ে কেন্দ্র কর্তৃক পশ্চিমবঙ্গে প্রকৃত সরবরাহ করা কেরোসিনের পরিমাণ কত?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) মাসিক আশি হাজার টন হিসাবে ঐ তেরো মাস চাহিদার পরিমাণ দশ লক্ষ চল্লিশ হাজার টন।

(খ) ঐ সময়ে কেন্দ্রীয় সরকার কৃত বরাদ্দের পরিমাণ ছয় লক্ষ তিন হাজার সাতশত তিরিশ টন।

(গ) ছয় লক্ষ নয় হাজার সাতশত ষোল টন।

**সরকারি প্রকল্পগুলিতে মৎস্য উৎপাদন**

*৬৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৫৫।) **শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে সরকারি প্রকল্পগুলিতে প্রতিদিন কত মাছ উৎপন্ন হয় এবং

(খ) মাছের উৎপাদন বাড়ানোর জন্য সরকার কি কোনও ব্যবস্থা অবলম্বন করেছেন?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সরকারি প্রকল্পগুলিতে প্রতিদিন গড়ে ১৪২২.৬০ কে. জি. মাছ উৎপন্ন হয় (১৯৮৪-৮৫ সালের উৎপাদন)

(খ) মাছের উৎপাদন বৃদ্ধির জন্য জনগণকে মাছ চাষে উৎসাহিত করার জন্য নিম্নলিখিত প্রধান প্রধান ব্যবস্থাগুলি নেওয়া হয়েছে।

(১) বিশ্ব ব্যাঙ্কের সহায়তায় মৎস্য চাষী উন্নয়ন সংস্থা (এফ. এফ. ডি. এ.) মধ্যে যে আর্থিক সাহায্য প্রদান (অনুদান), ব্যাঙ্ক থেকে ঋণ দান এবং প্রশিক্ষণের ব্যবস্থা।

(২) উন্নতমানের চারা উৎপাদন ও সরবরাহের উদ্দেশ্যে সরকারি খামার থেকে চারাপোনা সরবরাহ মিনি বাঁধ ও বহনযোগ্য হ্যাচারি স্থাপনের উদ্দেশ্যে মৎস্য উৎপাদকগোষ্ঠিগুলিকে আর্থিক সহায়তা প্রদান এবং বৈজ্ঞানিক পদ্ধতিতে ধানিপোনা - চারাপোনা উৎপাদনের জন্য প্রদর্শনী ক্ষেত্র স্থাপন।

(৩) ক্ষুদ্র মৎস্যচাষীদের উৎসাহদানের জন্য বিনা মূল্যে মিনিকিট ও চারাপোনা সরবরাহ।

(৪) রাজ্য, জেলা ও ব্লকস্তর পর্যন্ত মৎস্য চাষীদের প্রশিক্ষণ ব্যবস্থা।

(৫) নোনাজলের মাছ চাষের উন্নতির জন্য ব্যাঙ্ক থেকে ঋণ ও সরকারি অনুদান, মৎস্য বীজ সংগ্রহকারিদের সহায়তার জন্য ব্যাঙ্ক ঋণ ও অনুদান এবং মৎস্যচাষীদের জন্য উপযুক্ত প্রশিক্ষণের ব্যবস্থা।

**এফ এফ ডি এ-র মাধ্যমে মৎস্যজীবীদের ঋণ দান**

*৬৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৫৮।) **শ্রী বিমলকান্তি বসু ঃ** মৎস্য বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সমবায় সমিতি ছাড়া এফ এফ ডি এ-র মাধ্যমে কোনও মৎস্যজীবীকে ব্যক্তিগতভাবে সাহায্য দেওয়া হয় কি; এবং

(খ) হইয়া থাকিলে, কোচবিহার জেলায় এফ এফ ডি এ স্থাপনা হইতে অদ্যাবধি উক্ত প্রকার ব্যক্তির সংখ্যা কত?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) কোচবিহার জেলায় এফ. এফ. ডি. এ. স্থাপনা হইতে অদ্যাবধি ৫৬২ জন ব্যক্তিকে অনুদান এবং ব্যাঙ্কঋণ দেওয়া হয়েছে।

**ডাক্তারবিহীন স্বাস্থ্যকেন্দ্র**

*৬৪০। (অনুমোদিত প্রশ্ন নং *৬১০।) **শ্রী বিভূতিভূষণ দে ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গের কতগুলি স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তার নেই; এবং

(খ) ঐ স্বাস্থ্যকেন্দ্রগুলিতে ডাক্তার নিয়োগের বিষয়ে সরকার বিবেচনা করছেন কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৩৫টি উপ-স্বাস্থ্য কেন্দ্রে (যার বর্তমানে পরিবর্তিত নাম প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র) ডাক্তার নাই।

(খ) হ্যাঁ।

**আই টি ডি পি মৌজায় সস্তায় রেশন প্রদান**

*৬৪১। (অনুমোদিত প্রশ্ন নং *১০৪৮।) **শ্রী রামপদ মাণ্ডি ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, আই টি ডি পি মৌজাগুলিতে ১৯৮৬ সালের ১লা জানুয়ারি হইতে সস্তায় রেশন দেওয়া হইতেছে; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, নন-আই টি ডি পি মৌজার আদিবাসী ও গরিব মানুষদের সস্তায় রেশন দানের কোনো পরিকল্পনা আছে কি?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, ইহা সত্য।

(খ) না, বর্তমানে কেন্দ্রীয় সরকারের এরূপ কোন পরিকল্পনার কথা জানা নেই। ইহা কেন্দ্রীয় সরকারের পরিকল্পনা—রাজ্য সরকার রূপায়িত করেন। রাজ্য সরকার চান এই পরিকল্পনা নন আই. টি. ডি. পি. মৌজার আদিবাসী ও গরিব মানুষদের ক্ষেত্রেও এই পরিকল্পনা সম্প্রসারিত করা হোক।

**তফসিলি জাতি ও আদিবাসীদের ছাত্রাবাসের জন্য সরকারি সাহায্য**

*৬৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৭০।) **শ্রী উপেন্দ্র কিসকু ঃ** তফসিলি জাতি ও আদিবাসী বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গ সরকার মাধ্যমিক বিদ্যালয়ে পাঠরত তফসিলি জাতি ও আদিবাসী ছাত্রছাত্রীদের হোস্টেলে থাকার জন্য যে খরচ দেন তাহা প্রয়োজনের তুলনায় অপ্রতুল; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, সরকার এ সম্পর্কে কি ব্যবস্থা করছেন?

**তফসিলি জাতি ও আদিবাসী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) হোস্টেলের ব্যয় নির্বাহের জন্য দেয় বৃত্তির মাথাপিছু হার বর্দ্ধিত করার প্রস্তাবটি সরকারের বিবেচনাধীন আছে।

### হাওড়া ডুমুরজলায় হোমিওপ্যাথিক কলেজের নির্মাণকার্য

*৬৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *২২৯৭।) **শ্রী অশোক ঘোষ ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া ডুমুরজলায় মহেশচন্দ্র ভট্টাচার্য হোমিওপ্যাথিক কলেজটির নির্মাণকার্য কতদূর অগ্রসর হয়েছে;

(খ) ইহা কি সত্য যে, উক্ত নির্মাণকার্য বর্তমানে বন্ধ আছে; এবং

(গ) সত্য হলে, এর কারণ কি?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বর্তমানে এই কলেজটির কোনো নির্মাণ কার্য হচ্ছে না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

### আরামবাগ মহকুমা হাসপাতাল বাড়ি ত্রিতল করণের পরিকল্পনা

*৬৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *১১৬৮।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আরামবাগ মহকুমা হাসপাতালটি ত্রিতল করার পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ উহা বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বিষয়টি সরকারের বিবেচনাধীন।

(খ) সঠিক বলা সম্ভব নয়।

### নতুন হাস্কিং মিলের লাইসেন্স

***৬৪৯।** (অনুমোদিত প্রশ্ন নং *১৮৬৫।) **শ্রী ধীরেন্দ্রনাথ সেন ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) 'ধানভাঙা' কলের (হাস্কিং মিল) জন্য নতুন লাইসেন্স দেবার কোনো পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কিনা; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে কবে নাগাদ ইহা বাস্তবে রূপায়িত হবে বলে আশা করা যায়?

**খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) যত শীঘ্র সম্ভব।

### ভগবানপুর গ্রামীণ হাসপাতালের নির্মাণকার্য

***৬৫০।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৪৪।) **শ্রী প্রশান্তকুমার প্রধান ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ৩০ শয্যা বিশিষ্ট ভগবানপুর হাসপাতাল নির্মাণের কাজ শুরু হইয়াছে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'না' হইলে কবে নাগাদ উক্ত কাজ শুরু হইবে বলিয়া আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) এখনই বলা সম্ভব নয়।

### হাসপাতালে ঝুপড়ি ঘর অপসারণ

***৬৫২।** (অনুমোদিত প্রশ্ন নং *১৪৮৫।) **শ্রী অনিল মুখার্জি ঃ** স্বাস্থ্য পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের কলিকাতা ও অন্যান্য জেলার কতগুলি হাসপাতালের ভেতরে 'ঝুপড়ি' ঘর তৈরি হয়েছিল;

(খ) কোন্ কোন্ হাসপাতাল থেকে ঐরূপ ঝুপড়ি ঘর অপসারণ করা হয়েছে ও কবে; এবং

(গ) ঐ ঝুপড়ি ঘরগুলি বিভিন্ন হাসপাতালে কোন্ সময় বা বছর থেকে গড়ে উঠেছিল?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) পশ্চিমবঙ্গের কলিকাতা শহরের কোনো কোনো হাসপাতালের ভিতরে 'ঝুপড়ি'

তৈরি হয়েছিল। জেলার কোনো কোনো হাসপাতালের ভিতরে 'ঝুপড়ি' আছে।

(খ) কলিকাতাস্থ হাসপাতালগুলিতে ঝুপড়ি অপসারণ প্রায়শ করা হয়ে থাকে। সাম্প্রতিককালে, কলিকাতা মেডিক্যাল কলেজ, এস. এস. কে. এম. এবং এন. আর. এস. কলেজ হাসপাতাল থেকে ঝুপড়ি অপসারণ করা হয়েছে, এবং হাওড়া জেনারেল হাসপাতালে অধুনা এইরূপ ব্যবস্থা অবলম্বিত হয়েছে।

(গ) কবে থেকে এবং কখন ঐ 'ঝুপড়ি' ঘরগুলি গড়ে উঠেছিল, এ ধরনের তথ্য নেই।

**গ্রামীণ স্বেচ্ছা স্বাস্থ্যকর্মীদের ভাতা প্রদান**

***৬৫৩।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬৩১।) **শ্রী সুভাষ নস্কর ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, গ্রামীণ স্বেচ্ছা স্বাস্থ্যকর্মীরা গত ৬ মাস কাল কোনো ভাতা পাচ্ছেন না; এবং

(খ) উক্ত কর্মীদের প্রতি মাসে নিয়মিত ভাতা দেওয়ার বিষয়ে সরকার চিন্তা করছেন কি?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) উহা সত্য নহে।

(খ) উক্ত কর্মীদের নিয়মিত ভাতা প্রদান বিষয়টি সম্পূর্ণভাবে কেন্দ্রীয় সরকারের ওপর নির্ভরশীল। কারণ এটি একটি কেন্দ্রীয় প্রকল্প এবং কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এ বিষয়ে বরাদ্দকৃত অর্থ যখন যেমন পাওয়া যায় রাজ্য সরকার সেইভাবে উক্ত কর্মীদের ভাতা প্রদান করে থাকেন।

**প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রকে গ্রামীণ স্বাস্থ্য কেন্দ্রে রূপান্তরকরণ**

***৬৫৪।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬৮৮) **শ্রী আবুল হাসনাৎ খান ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার অনুপনগর প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রটিকে গ্রামীণ স্বাস্থ্য কেন্দ্র রূপান্তরিত করিবার কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে এই পরিকল্পনা কতদিনে বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আপাতত না।

(খ) প্রশ্ন ওঠে না।

**কলিকাতার হাসপাতালগুলিতে মফস্বল এলাকার রোগীদের চাপ**

***৬৫৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭৪২।) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) কলিকাতা শহরাঞ্চলের মেডিক্যাল কলেজ ও হাসপাতালগুলিতে মফস্বল এলাকার রোগীদের ক্রমবর্ধমান চাপ কমাইবার জন্য সরকার কোনও ব্যবস্থা গ্রহণ করিয়াছেন কি; এবং

(খ) করিয়া থাকিলে, তাহা কিরূপ?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) কলিকাতা শহরাঞ্চলের মেডিক্যাল কলেজ ও হাসপাতালগুলিতে মফস্বল এলাকার রোগীদের চাপ কমানোর জন্য বিভিন্ন ব্যবস্থা নেওয়া হয়েছে, যথা ঃ —

(১) বাঁকুড়া বর্ধমান এবং দার্জিলিং জেলায় মেডিক্যাল কলেজ ও হাসপাতালের ক্রমোন্নতি।

(২) সদর ও মহকুমা হাসপাতাল স্থাপন বা ও ঐ হাসপাতালগুলিতে শয্যা সংখ্যা বৃদ্ধি। গ্রামাঞ্চলেও শয্যাবিশিষ্ট স্বাস্থ্য কেন্দ্রের সংখ্যা ক্রমাগত বৃদ্ধি।

(৩) সরকারি সাধারণ হাসপাতাল (স্টেট জেনারেল হাসপাতাল) স্থাপন করা এবং সদর হাসপাতালগুলিতে সান্ধ্যকালীন বহিঃর্বিভাগ চালু করা হয়েছে।

**উত্তরপাড়া জেনারেল হাসপাতালের অ্যাম্বুলেন্স মেরামত**

***৬৫৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১৭৬৭।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) উত্তরপাড়া জেনারেল হাসপাতালের অ্যাম্বুলেন্সটি কবে নাগাদ মেরামতের জন্য পাঠানো হইয়াছে; এবং

(খ) এই মেরামতির জন্য কি পরিমাণ অর্থ মঞ্জুর করা হইয়াছে?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) গত ১৭-৮১-১৯৮৫ তারিখে অ্যাম্বুলেন্সটির মেরামতি সংক্রান্ত আদেশনামা এই দপ্তর থেকে প্রকাশিত হইবার পরই উহা মেরামতির জন্য বেসরকারি মেরামতকারি সংস্থায় পাঠানো হইয়াছে।

(খ) ১১,৮৫০ টাকা।

**বর্ধমান জেলার হাসপাতালগুলিতে নিযুক্ত স্বাস্থ্য সহায়ক কর্মী**

***৬৬৭।** (অনুমোদিত প্রশ্ন নং *১৯৪৫।) **শ্রীমতী অঞ্জু কর ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্ধমান জেলায় বিভিন্ন হাসপাতালে নিযুক্ত স্বাস্থ্য সহায়ক কর্মীদের সংখ্যা কত; এবং

(খ) উক্ত কর্মীদের স্থায়ীকরণের কোনো পরিকল্পনা সরকারের আছে কি?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ৬১৪ জন।

(খ) হ্যাঁ।

### গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্রে নিযুক্ত হোমিওপ্যাথি চিকিৎসক

***৬৫৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১৯৭৬।) **শ্রী জয়কেশ মুখার্জি :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৫ সালের ৩১এ ডিসেম্বর পর্যন্ত সময়ে এই রাজ্যের কতগুলি গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্র হোমিওপ্যাথিক চিকিৎসক নিযুক্ত ছিলেন; এবং

(খ) তাঁহাদের মোট সংখ্যা কত?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ৩০৮ জন।

(খ) ৩০৮ জন।

### বাঁকুড়া জেলায় প্রাইমারি ও সাবসিডিয়ারি স্বাস্থ্যকেন্দ্র

***৬৫৯।** (অনুমোদিত প্রশ্ন নং *২০৬১।) **শ্রী গুনধর চৌধুরি :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় প্রাইমারি ও সাবসিডিয়ারি স্বাস্থ্যকেন্দ্রের সংখ্যা কত;

(খ) উক্ত স্বাস্থ্যকেন্দ্রগুলির জন্য কতজন ডাক্তারের পদ আছে;

(গ) উক্ত স্বাস্থ্যকেন্দ্রগুলির সমস্ত পদে ডাক্তার নিয়োগ করা হইয়াছে কি;

(ঘ) 'গ' প্রশ্নের উত্তর 'না' হইলে, এর কারণ; এবং

(ঙ) কবে নাগাদ উক্ত শূন্য পদগুলি পূরণ করা হইবে বলিয়া আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) প্রাইমারি ২২
সাবসিডিয়ারি ৬০

(খ) ১১৩ জন।

(গ) হ্যাঁ।

(ঘ) এবং (ঙ) প্রশ্ন ওঠে না।

**গনসরিষা উপ-স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তার নিয়োগ**

***৬৬১।** (অনুমোদিত প্রশ্ন নং *২১৫৫।) **শ্রী মহেশ্বর মুর্মু :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার গনসরিষা উপ-স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তার নিয়োগ করা হয়েছে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, উক্ত উপ-স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তার সবসময় থাকেন কি?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ডাক্তার নিয়োগ করা হয়েছিল।

(খ) উপস্বাস্থ্যকেন্দ্রে যোগদানের অল্পকাল পরে ডাক্তার চাকুরিতে ইস্তফা দেওয়ায় বর্তমানে সেখানে কোনও ডাক্তার নেই।

**করণদীঘি পি এইচ সি-র শয্যাসংখ্যা**

***৬৬৩।** (অনুমোদিত প্রশ্ন নং *২২০৮।) **শ্রী সুরেশ সিংহ :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) করণদীঘি (পশ্চিম দিনাজপুর) পি এইচ সি-তে রোগীদের জন্য বর্তমানে কতগুলি শয্যা আছে; এবং

(খ) এই শয্যাসংখ্যা বাড়াবার কোনো পরিকল্পনা সরকারের আছে কি?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১৫ টি।

(খ) আপাতত নেই।

**ডিগ্রি এম আর বাঙ্গুর টি বি স্যানেটোরিয়াম**

***৬৬৫।** (অনুমোদিত প্রশ্ন নং *২৩১৭।) **শ্রী সুশান্ত ঘোষ :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ডিগ্রি এম আর বাঙ্গুর টি বি স্যানেটোরিয়ামে শয্যাসংখ্যা কত এবং বর্তমানে উক্ত স্যানেটোরিয়ামে কতজন রোগী ভর্তি আছেন;

(খ) বর্তমানে উক্ত স্যানেটোরিয়ামে মোট কতজন কর্মচারী কাজ করছেন; এবং

(গ) উক্ত স্যানেটোরিয়ামের শয্যাসংখ্যা বৃদ্ধির কোনো পরিকল্পনা আছে কি?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ডিগ্রি এম. আর. বাঙ্গুর টি. বি. স্যানেটোরিয়ামে শয্যা সংখ্যা ৩১৭টি। বর্তমানে (৩১-৩-৮৬) এই স্যানেটোরিয়ামে মোট ২৯৯ জন রোগী ভর্তি আছেন।

(খ) বর্তমানে এই স্যানেটোরিয়ামে বিভিন্ন শ্রেণীর মোট ৩৩৪ জন কর্মচারী কাজ করছেন।

(গ) আপাতত কোনও পরিকল্পন. .াই।

**প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রকে গ্রামীণ হাসপাতালে রূপান্তরকরণের নীতি**

*৬৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৫০।) শ্রী **সুনীল দে** ঃ স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একটি প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রকে গ্রামীণ হাসপাতালে রূপান্তরিত করার নীতি কি;

(খ) মেদিনীপুর জেলায় কতগুলি গ্রামীণ হাসপাতাল করার পরিকল্পনা বর্তমানে নেওয়া হয়েছে;

(গ) ঝাড়গ্রাম মহকুমার তপশীয়া প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রটিকে গ্রামীণ হাসপাতালে উন্নীত করার কোনও পরিকল্পনা আছে কি; এবং

(ঘ) 'গ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রতি একলক্ষ লোকের জন্য একটি করিয়া গ্রামীণ হাসপাতাল করার দীর্ঘমেয়াদী সিদ্ধান্ত নীতিগতভাবে গৃহীত হয়েছে তবে প্রতি বৎসর কয়েকটি রূপান্তরিত হবে তা আর্থিক সঙ্গতির উপর নির্ভরশীল।

(খ) আপাতত পাঁচটি।

(গ) বর্তমানে নাই।

(ঘ) প্রশ্ন ওঠে না।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received three notices of Adjournment motion. The first is from Shri Shamsuddin Ahmed on the subject of alleged anti-social activities throughout the State. The second is from Shri Kashinath Mishra and Shri Ashok Ghosh on the subject of non-payment of dues on account of E.S.I. Scheme by many factories in West Bengal. The last one is from Shri Ambica Banerjee. I am not reading that because it is not allowed technically.

On the subject of first motion, the member tabled a notice on 4-4-85 to which I refused consent. On the subject matter of the second motion the member may draw the attention of the Minister concerned through Calling Attention Question, Mention etc.

I, therefore, withhold my consent to the motions. One member of the party may, however, read out the text of the motion as amended.

**শ্রী অম্বিকা ব্যানার্জি :** স্যার আমারটা বাদ হল কেন?

**Mr. Speaker :** You should know the parliamentary procedure. Allegations against the Mayor cannot be discussed here. There is a forum. Tell your members to raise the issue there.

**শ্রী অশোক ঘোষ :** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ের আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল : —

রাজ্য সরকারের অধিগৃহীত বহু কারখানা কর্তৃপক্ষ ই. এস. আই.এর পাওনা টাকা দেয় না। পশ্চিমবঙ্গের বিভিন্ন সংস্থা ই. এস. আই.-এর পৌনে উনিশ কোটি টাকা বকেয়া রেখেছে। বেশ কিছু কোম্পানি বন্ধ হয়ে গেছে। মালিকরা বন্ধ হবার অনেক আগে হতেই ই. এস. আই.-এর টাকা দেয়নি। সরকারি পরিচালনাধীন সংস্থাগুলিও এই টাকা প্রদান করতে কার্পণ্য দেখাচ্ছেন। শ্রম দপ্তর ই. এস. আই.-এর কোনও টাকা সময় মতো দেবার জন্য কোনও চাপ সৃষ্টি আজ পর্যন্ত করেননি। কর্মচারিদের এই টাকা যথাযথভাবে আদায় না হওয়াতে শ্রমিক-কর্মচারিরা বিপদগ্রস্ত।

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

**Mr. Speaker :** I have received 5 notices of Calling Attention, namely : –

(1) Scarcity of water in North 24 Parganas by Shri Nirode Roy Chowdhury – It is a problem throughout the State.

(2) Reported death of a number of persons in Meningitis in Calcutta by Shri Suresh Sinha, Shri Ashok Ghosh and Shri Kashinath Misra – this matter may be mentioned during Mention Hours.

(3) Alleged murder of one Shri Sambit Barik at Vivekananda Road, Calcutta on 10-4-86 by Shri Samsuddin Ahmed and Shri Kazi Hafizur Rahman.

(4) Decoities in different markets within the jurisdiction of Mathabhanga Police Station, Cooch Bihar by Shri Dinesh Chandra Dakua.

(5) Reported acceptance of the Soviet offer on power plants in West Bengal by Shri Anil Mukherjee.

I have selected the notice of Shri Anil Mukherjee on the subject

of Reported acceptance of the Soviet offer on power plants in West Bengal.

The Minister-in-charge \ ' please make a statement on the subject, to-day if possible, or give a date.

**Shri Patit Paban Pathak** : Sir, on the 21st instant.

## LAYING OF REPORT

**Presentation of Twenty Third, Twenty Fourth, Twenty Fifth and Twenty Sixth Reports of the Committee on Public Accounts, 1985-86.**

**Dr. Zainal Abedin** : Sir, with your permission, I beg to present the Twenty-third, Twenty-fourth, Twenty-fifth and Twenty-sixth Report of the Committee on Public Accounts, 1985-86 as detailed below :

The Twenty-third Report of the Committee on Public Accounts, 1985-86 on the Reports of the Comptroller and Auditor General of India (Revenue Receipts) for the years 1974-75, 1975-76, 1976-77 and 1977-78 relating to the Finance Department;

The Twenty-fourth Report of the Committee on Public Accounts, 1985-86 on the Appropriation Accounts, Finance Accounts and Reports of the Comptroller and Auditor-General of India for the years 1978-79, 1979-80 and 1980-81 (Civil) relating to the Co-operation Department;

The Twenty-fifth Report of the Committee on Public Accounts, 1985-86 on the Appropriation Accounts, Finance Accounts and Re-ports of the Comptroller and Auditor-General of India for the years 1978-79, 1979-80 and 1980--81 (Civil) relating to the Home (Police) Department; and

The Twenty-sixth Report of the Committee on Public Accounts, 1985-86 on the Regularisation of Excess Expenditure incurred during the period from 1978-79, 1979-80, 1980-81 and 1981-82.

**The Annual Report of the West Bengal Pollution Control Board for the year 1984-85**

**Shri Patit Paban Pathak** : Sir, with your permission, I beg to lay the Annual Report of the West Bengal Pollution Control Board for the year 1984-85.

**Mr. Speaker : Now, Zero Hour.**

**শ্রী আব্দুল মান্নান** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছুদিন আগে দেখেছিলাম একজন কুখ্যাত সমাজবিরোধী আন্তর্জাতিক চোরাচালানের সঙ্গে যুক্ত শোভরাজ তিহার জেল থেকে

পালিয়ে গেছিলেন। এরজন্য গোটা ভারতবর্ষে আলোড়ন সৃষ্টি হয়েছিল, আমাদের এখানেও অনেকে সেই তিহার জেলের যারা কর্তা তাদের সম্বন্ধে সমালোচনা করেছিলেন কিন্তু আজকে শোভরাজের মতো আন্তর্জাতিক খ্যাতিসম্পন্ন কুখ্যাত না হলেও গতকাল আলিপুর সেন্ট্রাল জেল থেকে একজন সাধারণ কয়েদি বিনা টিকিটে যাওয়ার জন্য জেলে ধরে এনে আটক করে রাখা হয়। আলিপুরের মতো বিখ্যাত জেল থেকে গতকাল বেলা ১২টর সময়ে ভর দুপুরে বেরিয়ে গেল। জেল থেকে পালিয়ে যাবার পরে সন্ধ্যেবেলা খবর পেল যে একজন কয়েদি পালিয়ে গেছে। আশ্চর্য যে এই জেলের প্রশাসন এবং পুলিশ বিভাগ কয়েদি যে পালিয়ে গেল সেই খবর সন্ধ্যের আগে পর্যন্ত পেলেন না। আমার অনুরোধ অবিলম্বে জেলমন্ত্রী, কারা মন্ত্রী পদত্যাগ করুন। এখানে দুটি ইউনিয়ন আছে — আর. এস. পি. এবং সি. পি. আই. (এম)। এই দুটি ইউনিয়নের গণ্ডগোল থামাতেই মন্ত্রী ব্যস্ত। সুতরাং অবিলম্বে এই ব্যাপারে হস্তক্ষেপ করা হোক এবং জেলা প্রশাসন যাতে ঠিকমতো চলে তার জন্য আমার প্রার্থনা।

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার দাবি হচ্ছে নেতাজী সুভাষচন্দ্র বসু সম্পর্কে। মাননীয় অধ্যক্ষ মহাশয় আমার প্রথম প্রস্তাব হচ্ছে ২৩শে জানুয়ারি ড্রাই ডে হিসাবে ঘোষণা করা হোক, এবং ২৩শে জানুয়ারি স্পেশ্যাল রেস খেলা বন্ধ করা হোক এবং সেই খেলাটি ২৪শে জানুয়ারি করা হোক। তৃতীয়তঃ নেতাজী স্টেডিয়ামে নেতাজীর একটা মূর্তি প্রতিষ্ঠা করা হোক। চতুর্থতঃ মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী ২৬শে জানুয়ারিকে আবশ্যিক পালন দিবস হিসাবে নির্দেশ দিন। পঞ্চম হচ্ছে রাইটার্স বিল্ডিংসে দেশবন্ধুর ফটোর বিপরীত দিকে নেতাজীর ফটো রাখার ব্যবস্থা করুন। কংগ্রেসিরা তো কিছু করবেন না, শিশিরবাবুও পদত্যাগ করবেন না। অতএব নেতাজী সুভাষচন্দ্র বসুর মূর্তি আমাদেরই বসাতে হবে।

(গোলমাল)

[2-10–2-20 P.M.]

**শ্রী অনিল মুখার্জি :** ওরা স্যার, এ. আই. সি. সি.র পক্ষ থেকে বইটা ছাপেনি। নেতাজীর উপর এ. আই. সি. সি.র পক্ষ থেকে যে বইটা ছাপার কথা ছিল সেই বইটা ছাপেনি। সেইজন্য আমি রাজ্য সরকারকে এই দাবি জানাচ্ছি যেন বইটা ছাপার ব্যবস্থা করা হয়।

**মিঃ স্পিকার :** ডাঃ জয়নাল আবেদিন সাহেব এই মহৎ কাজটা ওরা আপনার উপর ছেড়ে দিয়েছে।

**শ্রী লক্ষ্মণ বাগদী :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দুর্গাপুর মহকুমার অণ্ডাল থানার প্রতিটি গ্রামে তীব্র জলসঙ্কট দেখা দিয়েছে। কুয়া, পুকুর এবং যেখানে পানীয় জলের জলাশয় আছে — সেইগুলি সব শুকিয়ে গেছে। এই সম্পর্কে কৃষিমন্ত্রীকে টেলিগ্রাম করা হয়েছে। এস. ডি. ও., ডি. এম.-এর কাছে ডেপুটেশন দেওয়া হয়েছে। কিন্তু আজ পর্যন্ত সেখানে জলের যে সুরাহা — তীব্র সঙ্কট — সেটাকে সমাধান করার জন্য এখন কিছু করা হয়নি। গতকাল ১০ তারিখে অণ্ডাল থানার কৃষকসভার পক্ষ

থেকে এস. ডি. ও.র কোর্টে তারা ৯টা থেকে বেলা ৪টা পর্যন্ত অবস্থান করেছেন। এবং সেখানে এস. ডি. ও. সাহেব যা বললেন তা হচ্ছে এই, আমাদের কাছে কোনও টাকা-পয়সা নেই। আমরা কোনও রকমভাবেই এই খরার মোকাবিলা করতে পারছি না। ২/৩টি ট্রাকে করে জল দিচ্ছে আর তাতেই জল বহন করছে। আবার এখানকারই কয়লাখনি অঞ্চলে যে ৫৫টি গ্রাম আছে তার প্রতি জায়গায় যেখানে ৯০/৯৫ হাজার মানুষ বসবাস করছে। ৩টি ট্রাক নিয়ে সেখানে জলকষ্ট দূর করা যায় না। সেইজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি সেখানে টাকা-পয়সা দিয়ে এই তীব্র জলসঙ্কটকে যাতে দূর করা যায় সেটার সমাধানে চেষ্টা করুন।

**শ্রী কাশীনাথ মিশ্র :** আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। আমি শ্রম দপ্তরের ব্যাপারে একটি মুলতুবি প্রস্তাব এনেছিলাম — রাজ্য সরকারের অধিকৃত যে সকল কলকারখানা আছে সরকারি এবং বেসরকারিভাবে তাদের শ্রমিক এবং কর্মচারিদের দেয় টাকা সেই ই. এস. আই.তে জমা পড়ে না। এর সংখ্যাটা হচ্ছে ৭১৯ কোটি টাকা। এটা স্যার একটা ভয়াবহ অবস্থা চলছে। এই সরকারি সংস্থা ৪ কোটি ৭১৯ টাকা। এটা স্যার একটা ভয়াবহ অবস্থা চলছে। এই সরকারি সংস্থা ৪ কোটি ৫৯ লক্ষ ৭৫ হাজার ২৩৪ টাকা, বেসরকারি সংস্থাগুলি ১৪ কোটি ১৯ লক্ষ ৮৮ হাজার ৭৬৬ টাকা, এই দুটো মিলিয়ে ১৮ কোটি ৭৮ লক্ষ ৮৪ হাজারের মতো টাকা যেটা জমা পড়েনি। তারপর চিকিৎসার জন্য যে টাকা এবং এমপ্লয়িজ স্টেট ইন্সিওরেন্সের স্কীমের জন্য যেটা দিতে হয় সেটা থেকে শ্রমিকদের বঞ্চিত করা হচ্ছে। আমি আশাকরি বামফ্রন্ট সরকার তারা এই ব্যাপারটা নিয়ে অবিলম্বে চিন্তা করবেন। এখানে দেখা যাচ্ছে যে সরকারি এবং বেসরকারি প্রতিষ্ঠানগুলির মধ্যে ১৯৬৮টি বেসরকারি প্রতিষ্ঠান এবং ৬৬টি সরকারি প্রতিষ্ঠান টাকা দিতে পারেননি। স্যার, এই টাকা যাতে দেওয়া যায় তার ব্যবস্থা করুন এবং আপনার মাধ্যমে এই ঘটনাটি শ্রম দপ্তরের মন্ত্রীর কাছে আবেদন হিসাবে রাখছি।

**শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ :** স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

গত ৯ই এপ্রিল আপনারা এই অ্যাসেম্বলিতে যখন শ্রমিক এবং আনএমপ্লয়মেন্ট প্রবলেমের উপর বাজেট বরাদ্দ পেশ করছিলেন তখন হাওড়া জেলার ডোমজুড় থানায় বাঁকড়া গ্রামে এক রং কলের মালিক তার লোকজন দিয়ে শ্রমিকদের উপর আক্রমণ চালায়। আমি নিজে জানি সেখানে ১৩/১৪ জন শ্রমিক আহত হয়ে গেছে। এবং যার ফলে ৫/৬ জনকে হাসপাতালে ভর্তি করা হয়। কয়েকজনের অবস্থা সঙ্কটজনক। তাদের হাসপাতালে ভর্তি করা হয়েছে। আমি নিজে এস. পি., ডি. এমের দৃষ্টি আকর্ষণ করেছি। দুঃখের বিষয় ডোমজুড় থানার ও. সি. কোনও স্টেপ নেননি। গুণ্ডারা এখনও ঘোরাফেরা করছে, কাউকে গ্রেপ্তার করা হয়নি। এ বিষয়ে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নীরোদ রায়চৌধুরি :** স্যার, আপনার মাধ্যমে দুটি মর্মান্তিক ঘটনার উপরে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। একটা হল্ হাবড়া থানার গোবরডাঙ্গা অঞ্চলে গড়পাড়া গ্রামে ১৭ তারিখে গৃহবধূ অঞ্জলী সিংহের অদ্ভুত ধরনের মৃত্যু এ নিয়ে এলাকায় একটা চাঞ্চল্য সৃষ্টি

হয়েছে। তিনি যখন ঘরে শুয়েছিলেন তখন তাঁর পাশে তাঁর বাচ্চা ছিল। পরেরদিন সকালবেলা তাঁর স্বামী উঠে দেখেন আমগাছে উলঙ্গ অবস্থায় তাঁর স্ত্রীর মৃতদেহ ঝুলছে এবং পা মাটিতে ঠেকে আছে। এরকমভাবে ঝুলে থাকা যায় না। স্থানীয় লোকেদের এ নিয়ে অনেক সন্দেহ হচ্ছে। স্থানীয় স্কুলের হেডমাস্টার আমায় এসে বলেন পুলিশ এ বিষয়ে কিছু করছে না। আমরা চাই এর হত্যাকারিকে এবং কিভাবে তিনি মারা গেলেন তার খোঁজ করা হোক। জগদ্দল থানার শ্যামনগরে ২৭ বছরের এক মহিলা জয়ন্তী পালকে দুপুরবেলা মৃত অবস্থায় ঘরে পাওয়া গেছে। তিনি টেলিফোন এক্সচেঞ্জে চাকরি করতেন। সেদিন তিনি চাকরিতে যাননি। তাঁর আত্মীয়রা থানায় ডায়রি করেছেন, কিন্তু পুলিশ থেকে কোনও অ্যাকশন এখনও নেওয়া হয়নি। এঁরা পরিবারের লোকেরা চান এই হত্যাকাণ্ডের তদন্ত হোক। এই দুটি ঘটনার প্রতি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং যারা খুন করেছে তাদের অবিলম্বে ধরে শাস্তির ব্যবস্থা হোক।

**শ্রী বঙ্কিম ত্রিবেদী ঃ** স্যার, আপনার মাধ্যমে একটি উদ্বেগজনক এবং দুঃখজনক ঘটনার প্রতি আপনার, হাউসের এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ৭-৪-৮৬ তারিখে আমার এলাকায় রাঙামাটি চাঁদপাড়া গ্রাম পঞ্চায়েতের অধীনে মাঝিরা গ্রামে ৫ জন গরিব মৎস্যজীবী হাবুল শেখ, আইনুদ্দিন, রিয়াজুদ্দিন, বাবুশেখ এবং নাজিমুদ্দিন গঙ্গায় মাছ ধরতে যায়। বৈদ্যনাথপুরে তারা রাতে শুয়েছিল। রাত দুটো নাগাদ ২০০/২৫০ জন লোক এদের ৪ জনকে খুন করে গঙ্গায় ফেলে দেয়। নাজিমুদ্দিন কোনওরকমে পালিয়ে যায় এবং সে এখন হাসপাতালে। এদের দেহ পাওয়া গেছে, মুণ্ডু পাওয়া যায়নি। আমাদের আশঙ্কা হচ্ছে এটা সাম্প্রদায়িক রূপ নিতে পারে। এখন থেকে যদি এর প্রতিকার না করেন তাহলে যে কোনও মুহূর্তে আগুন জ্বলতে পারে সেখানে প্রতিরোধমূলক ব্যবস্থা অবলম্বন করা হোক। এইরকম একটার পর একটা ঘটনা ঘটছে। গতবারের কোরবাণীর সময় থেকে ঘটনার শুরু।

[2-20–2-30 P.M.]

## Voting on Demands for Grants.

## DEMAND NO. 54

**Major Heads :** 309 – Food and 509 – Capital Outlay on Food.

**Shri Radhika Ranjan Baneerjee :** Mr. Speaker, Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 33,99,84,000 be granted for expenditure under Demand No. 54,

**Major Heads :** "309 – Food and 509 – Capital Outlay on Food"

(This is inclusive of a total sum of Rs. 8,50,00,000 already voted on account in March, 1986)

## DEMAND NO. 43

**Major Head :** 288-Social Security and Welfare (Civil Supplies)

**Shri Radhika Ranjan Banerjee :** Mr. Speaker, Sir, In the rec-

ommendation of the Governor I beg to move that a sum of Rs. 69,55,000 be granted for expenditure under Demand No. 43, Major Head : "288 – Social Security and Welfare (Civil Supplies)"

(This is inclusive of a total sum of Rs. 17,40,000 already voted on account in March, 1986)

Sir, may budget speech may be taken as read.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ব্যয়-বরাদ্দ মঞ্জুরের অনুরোধের সাথে খাদ্য ও সরবরাহ দপ্তরের কাজকর্মের একটি সংক্ষিপ্ত বিবরণও সভায় পেশ করছি।

মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে খাদ্য ও সরবরাহ বিভাগের প্রধান দায়িত্ব হল, মানুষের গ্রহণযোগ্য যথাসম্ভব উন্নত মানের চাল, গম এবং অন্যান্য কতকগুলি নিত্যপ্রয়োজনীয় ভোগ্যপণ্য রাজ্যের জনসাধারণের মধ্যে ন্যূনতম চাহিদার ভিত্তিতে সমভাবে, ন্যায্য দামে নিয়মিত বণ্টনের ব্যবস্থা করা এবং এই বণ্টন ব্যবস্থা যাতে অব্যাহত থাকে সেদিকে লক্ষ্য রাখা। সকলেই জানেন যে অধিকাংশ নিত্যপ্রয়োজনীয় পণ্যসামগ্রীর বরাদ্দ ও সরবরাহের জন্য এই রাজ্যকে কেন্দ্র ও অন্যান্য রাজ্যের উপর অনেকটা নির্ভর করতে হয়। রাজ্য সরকারের নিয়ন্ত্রণের বাইরে এমন অনেক বাধা-বিপত্তির উদ্ভব হয় যা দূর করা সহজ নয়। এতদ্‌সত্ত্বেও আমাদের উপর ন্যস্ত দায়িত্ব পালনে আমরা নিরন্তর প্রচেষ্টা চালিয়ে যাচ্ছি।

ভারতীয় খাদ্য কর্পোরেশন কর্তৃক সরবরাহকৃত চাল, গম ও চিনি রাজ্য সরকারের নিজস্ব বণ্টন ব্যবস্থার মাধ্যমে বিধিবদ্ধ ও সংশোধিত রেশন এলাকায় নিয়মিত বিতরণ করা হয়ে থাকে। কিন্তু কর্পোরেশনের যথেষ্ট তৎপরতার অভাবে ও রেল বিভাগের রেক সরবরাহের শৈথিল্য হেতু সরবরাহ মাঝে মাঝে অনিশ্চিত হয়ে পড়ে। ওই সব সামগ্রীর গুণগত মানও নির্ভর করে প্রধানত কর্পোরেশনের সংগ্রহ ও সংরক্ষণ নীতির উপর। চাল, গম ও চিনি যদি নিকৃষ্ট মানের হয় তা রেশনের মাধ্যমে জনগণকে যাতে না দেওয়া হয় সে ব্যাপারে খাদ্য বিভাগের নজরদারি জোরদার করা হয়েছে। তা সত্ত্বেও এফ সি আই পাঞ্জাব ও উত্তর ভারত থেকে তাঁদের ব্যবসায়িক স্বার্থে নিম্নমানের চাল এনে পশ্চিমবঙ্গের রেশনে সরবরাহ করে, যার ফলে জনসাধারণের মধ্যে ক্ষোভের সঞ্চার হয়। আমরা সরকারের পক্ষ থেকে বার বার প্রতিবাদ করার পরও এর সুরাহা করা সম্ভব হচ্ছে না। চাল, গম ও লেভি চিনি ছাড়াও যে কতকগুলি অত্যাবশ্যক ভোগ্যপণ্য আমরা জনসাধারণের কাছে ন্যায্য দামে পৌঁছে দেবার চেষ্টা চালিয়ে যাচ্ছি তার মধ্যে আছে (১) ভোজ্যতেল, (২) ডাল, (৩) লবণ, (৪) গরম মশলা, (৫) খাতা, (৬) দেশালাই, (৭) গায়ে মাখা সাবান, (৮) কাপড় কাচা সাবান, (৯) মোমবাতি, (১০) কেরোসিন, (১১) সিমেন্ট (লেভি), (১২) পোড়া কয়লা, (১৩) কন্ট্রোল ও জনতা কাপড় ইত্যাদি। এর মধ্যে কতকগুলি দেওয়া হয় রেশন দোকানের মারফত আর কতকগুলি দেওয়া হয় লাইসেন্সপ্রাপ্ত সংশ্লিষ্ট ব্যবসায়ী বা সমবায় সমিতির মাধ্যমে। এই সব পণ্যের সরবরাহ বৃদ্ধির ব্যবস্থা করতে গিয়ে আমরা যে অসুবিধার সম্মুখীন হয়েছি তা হল যোগানের উৎসগুলির উপর যথোপযুক্ত নিয়ন্ত্রণের অভাব। কতকগুলি ভোগ্যপণ্য সংশ্লিষ্ট উৎপাদকেরা সরকার-নির্ধারিত দামে সরবরাহ করে থাকেন কিন্তু দূরত্ব বিবেচনায় রাজ্যের সর্বত্র সব সময় পৌঁছে দিতে পারেন না।

নিত্যপ্রয়োজনীয় ঐ দ্রব্যগুলি সংগ্রহ ও বণ্টন ব্যবস্থা রাজ্যের সর্বত্র সুষ্ঠুভাবে প্রসারিত করার জন্য জেলা-কর্তৃপক্ষকে সহায়তা করতে প্রতিটি জেলায় জেলা-পরিষদ স্তরে ও পঞ্চায়েত সমিতিগুলির স্তরে স্থায়ী সমিতি এবং পুরসভাগুলির স্তরে স্ট্যান্ডিং কমিটি গঠন করা হয়েছে। এ বিষয়ে বিশদ বিবরণ পরে দিচ্ছি।

এ ছাড়াও আদিবাসী অধ্যুষিত এলাকায় যাতে জনসাধারণ অপেক্ষাকৃত সস্তাদরে চাল ও গম পেতে পারেন সেজন্যও আমরা জানুয়ারি মাস থেকে কার্যসূচী গ্রহণ করেছি। বিশদ বিবরণ পরে দিচ্ছি।

এখন খাদ্যশস্য ও অত্যাবশ্যক ভোগ্যপণ্যগুলি সম্পর্কে কিছু সাম্প্রতিক তথ্য মাননীয় সদস্যগণের অবগতির জন্য পেশ করছি।

**চাল, গম ও গমজাত দ্রব্য**

পশ্চিমবঙ্গ বরাবরই খাদ্যশস্যে ঘাটতি রাজ্য। এ রাজ্যের জনগণের খাদ্যশস্যের মোট প্রয়োজনের তুলনায় রাজ্যে উৎপন্ন খাদ্যশস্যের পরিমাণ অনেক কম। ১৯৮১-৮২ ও ১৯৮২-৮৩ পর পর দু'বছর প্রচণ্ড খরার পর ১৯৮৩-৮৪ ও ১৯৮৪-৮৫ কৃষিবর্ষে খাদ্যশস্যের ফলন বেশ ভাল হয়েছিল। ১৯৮৫-৮৬ কৃষিবর্ষেও আশা করা যাচ্ছে যে ফলন ভালই হবে। কিন্তু খাদ্য বিভাগের দিক থেকে এই বিষয়ে আত্মসন্তুষ্টির কোনও কারণ নেই। এ বছরও উৎপন্ন ফসলের যে অংশ খাদ্য হিসাবে জনসাধারণের কাছে পৌঁছে দেবে, তা রাজ্যের ক্রমবর্ধমান জনসংখ্যার মোট প্রয়োজনের তুলনায় যথেষ্ট কম। এর ফলে খাদ্যশস্যের, বিশেষ করে তণ্ডুলজাতীয় খাদ্যশস্যের যে বিরাট ঘাটতি থেকে যাচ্ছে, তা মেটানোর জন্য কেন্দ্রীয় শস্যভাণ্ডারের উপর নির্ভর করা ছাড়া উপায় নেই।

সরকারি বণ্টন ব্যবস্থার মাধ্যমে ১৯৮৩ সালে ২৯ লক্ষ মেঃ টন, ১৯৮৪ সালে ২২ লক্ষ মেঃ টন এবং ১৯৮৫ সালে প্রায় ২০ লক্ষ মেঃ টন চাল, গম বণ্টন করা হয়েছে। ভারতীয় খাদ্য কর্পোরেশনের আঞ্চলিক অফিস নানা কারণে রাজ্যের সর্বত্র সময়মত চাল-গম সরবরাহ করতে বার বার ব্যর্থ হয়। কখনও প্রেরিত খাদ্যশস্য সময়মত পৌঁছায় না, কোথাও বা যথেষ্ট পরিমাণে পৌঁছায় না। প্রেরিত খাদ্যের গুণগত মানও মাঝে মাঝে খারাপ থাকে। সরবরাহ নিয়মিত ও সুশৃঙ্খল হলে এবং খাদ্যের মান চলনসই হলে আমরা প্রতিমাসে চাহিদামতো চাল, গম আমাদের বর্তমান বণ্টন ব্যবস্থার মাধ্যমে রাজ্যের সর্বত্র জনসাধারণের মধ্যে সুষ্ঠুভাবে পৌঁছে দিতে পারি এবং এটা হলে দরিদ্র জনসাধারণ একটু স্বস্তির নিঃশ্বাস ফেলতে পারে। মাননীয় সদস্যগণ স্বীকার করবেন যে সরকারি বণ্টন ব্যবস্থা জোরদার হলে খোলা বাজারে অসাধু ব্যবসায়ীদের কৃত্রিম অভাব সৃষ্টি করে দাম বাড়ানোর কারসাজি ব্যর্থ হতে বাধ্য। এই অভীষ্টের দিকে লক্ষ্য রেখে আমাদের বণ্টন ব্যবস্থাকে প্রসারিত করতে আমরা দাবি করেছি যে কেন্দ্রীয় শস্যভাণ্ডার থেকে এ রাজ্যের জন্য চাল-গমের মাসিক বরাদ্দ অন্তত সাড়ে তিন লক্ষ মেট্রিক টন করা হোক, যার মধ্যে চালের বরাদ্দ হবে মাসিক দেড় লক্ষ মেট্রিক টন।

খাদ্যশস্য বণ্টনের সুষ্ঠু ব্যবস্থার অঙ্গ হিসাবে কেন্দ্রীয় সরকারের ধানচাল সংগ্রহ নীতির সঙ্গে সঙ্গতি রেখে আমরা ১৯৮৫-৮৬ খরিফবর্ষে ও রাজ্যে উৎপন্ন ধানচাল সংগ্রহের জন্য

নীতি গ্রহণ করেছি। সংগ্রহের লক্ষ্যমাত্রা স্থির হয়েছে চালের হিসাবে অন্ততপক্ষে এক লক্ষ দশ হাজার মেট্রিক টন। কেন্দ্রীয় সরকার যে সংগ্রহ মূল্য নির্ধারিত করেছেন সেই অনুযায়ী চলতি খরিফবর্ষে ধানের সংগ্রহ মূল্য গত বছরের তুলনায় কুইন্টাল প্রতি পাঁচ টাকা বৃদ্ধি করা হয়েছে। এবার সংগ্রহ মূল্য ধার্য হয়েছে কুইন্টাল প্রতি সাধারণ ধান ১৪২ টাকা, মিহি ধান ১৪৬ টাকা আর অতি মিহি ধান ১৫০ টাকা। ফসল কাটার মরশুমে কালোবাজারিদের তৎপরতায় যাতে ধানের দাম সংগ্রহ মূল্যের নিচে না চলে যায় এবং চাষীরা যাতে সংগ্রহ মূল্যের কম দামে অভাবি-বিক্রি করতে বাধ্য না হয় তার জন্য রাজ্য সরকার জেলায় জেলায় উপযুক্ত কর্তৃপক্ষকে প্রয়োজনীয় ব্যবস্থা নিতে জরুরি নির্দেশ পাঠিয়েছেন। চাল সংগ্রহ প্রধানত হয় চালকলগুলির মাধ্যমে আর তাই এদের ওপর গত বছরের মতো লেভি ধার্য করা হয়েছে। সাথে সাথে যাতে চালকলগুলি নির্ধারিত চুক্তির মাধ্যমে রাজ্য সরকারকে দেয় চাল তাড়াতাড়ি দিয়ে দেয়, তারও ব্যবস্থা করা হয়েছে। মাননীয় সদস্যগণের অবগতির জন্য জানাচ্ছি, চাল সংগ্রহের পরিমাণ এ বছরের ২৪শে মার্চ পর্যন্ত দাঁড়িয়েছে ৫৩ হাজার ৪৭৪ মেট্রিক টন।

**ধানভানাই কলের আধুনিকীকরণ**

ধানভানাই কলে (হাস্কিং মিল) বর্তমানে যেভাবে ধান থেকে চাল উৎপাদন হয় তাতে অপচয় ঘটে এবং উৎপাদিত চালের খাদ্যগুণও কমে যায়। এই জন্য কেন্দ্রীয় সরকারের সহযোগিতায় রাজ্য সরকার এই ত্রুটিপূর্ণ উৎপাদন পদ্ধতির সংস্কার ও আধুনিকীকরণের এক কর্মসূচী হাতে নিয়েছেন। বিভিন্ন জেলায় সেমিনারের ব্যবস্থা করে রাজ্যের ধানভানাই কলগুলিকে আধুনিকীকরণের কাজে উৎসাহিত করা হচ্ছে। স্থির হয়েছে, ডেমনস্ট্রেশন ইউনিট হিসাবে প্রতিটি জেলায় সরকারি খরচে একটি করে আধুনিক হাস্কিং মেশিন বসানো হবে এবং তারপর প্রায় সাড়ে চারশো ধানভানাই কল-মালিককে আর্থিক অনুদান-ঋণ দেওয়া হবে যাতে তাঁরা তাঁদের কলগুলিকে আধুনিক করে নেন। এই প্রকল্প কার্যকর হলে এ রাজ্যে প্রতি বছর প্রায় ৬০ কোটি টাকার চাল নষ্ট হওয়া থেকে বাঁচবে। ইতিমধ্যে কয়েকটি সেমিনার হয়ে গেছে। প্রকল্পের কাজ চলছে।

**চাল-গমের মূল্যস্তর**

সংশোধিত রেশন এলাকায় খোলা বাজারে চালের মূল্যস্তর ১৯৮৪ সালের তুলনায় ১৯৮৫ সালের জুলাই মাস অবধি প্রতি মাসেই কম ছিল। ১৯৮৫ সালের আগস্ট মাস থেকে চালের দাম হঠাৎ বেশ বেড়ে যায় এবং ১৯৮৪-র মূল্যস্তরকে বেশ ছাড়িয়ে যায়। মূল্যস্তরের বৃদ্ধির একটা কারণ হিসাবে বলা যায় জুলাই মাস থেকে প্রয়োজনের তুলনায় স্বল্প বৃষ্টিপাত হেতু ধানের ফলনের অনিশ্চয়তা। অক্টোবর মাস থেকে খোলা বাজারে চালের দাম অল্প বৃষ্টিপাত হেতু ধানের ফলনের অনিশ্চয়তা। অক্টোবর মাস থেকে খোলা বাজারে চালের দাম অল্প কমতে শুরু করে যদিও তা আগের বছরের তুলনায় কিছুটা বেশিই থাকে। গমের মূল্যস্তরও ১৯৮৫ সালে স্থিতিশীল ছিল এবং ১৯৮৪ সালের তুলনায় হয় সামান্য কম ছিল অথবা সমান ছিল। লক্ষ্য করার বিষয় যে ১৯৮৫ সালে খোলা বাজারে গমের দাম সরকার নির্ধারিত রেশন দামের চেয়ে সামান্যই বেশি ছিল। চালের দাম খোলা বাজারে আর একটু কম হল রাজ্যের দরিদ্র জনসাধারণ একটু স্বস্তি পেত। বলাবাহুল্য, দেশব্যাপী মুদ্রাস্ফীতির চাপ

এবং অন্যান্য পরিস্থিতি চালের দামকে আশানুরূপ কমতে দিচ্ছে না। এ ছাড়া কেন্দ্রীয় সরকার গত এক বছরের মধ্যে। সরকারি বণ্টন ব্যবস্থায় রেশন দোকানের মাধ্যমে দেয় চালের দাম তিনবার বাড়িয়েছেন। এর প্রভাবও খোলা বাজারে পড়েছে। কেন্দ্রীয় শস্যভাণ্ডার থেকে দেয় গমের দামও কেন্দ্রীয় সরকার ১লা ফেব্রুয়ারি ১৯৮৬ থেকে কুইন্টাল প্রতি ১৮ টাকা বাড়িয়েছেন। ১লা এপ্রিল থেকে ময়দাকলগুলিকে যে গম দেওয়া হয়, সেই গমের দাম কুইন্টালপ্রতি ৩০ টাকা করে বেড়েছে। ফলে ময়দা, সুজি, আটা, গমের ভূষির দামও বাড়ল। সাথে সাথে পাঁউরুটিরও দাম বাড়াল এবং এতে দরিদ্র জনসাধারণের কষ্ট আরও বাড়ল।

চিনি

খাদ্য-তালিকায় চিনির গুরুত্বপূর্ণ ভূমিকা আছে। আমাদের রাজ্যে চিনির উৎপাদন সামান্য। অন্য রাজ্য থেকে বেসরকারি ব্যবসায়ীদের মাধ্যমে খোলা বাজারে চিনি আমদানি হয়। কেন্দ্রীয় সরকার চিনিকলগুলি থেকে উৎপাদনের একটি বৃহৎ অংশ লেভি হিসাবে নিয়ে রাজ্যগুলির মধ্যে বণ্টন করে থাকেন। এই লেভি চিনি রেশন দোকান মারফত জনসাধারণের মধ্যে বণ্টন করা হয়। আমাদের রাজ্যে লেভি চিনির চাহিদা মাসে চল্লিশ হাজার মেট্রিক টনের উপর। কেন্দ্রীয় সরকারের লেভি চিনির বরাদ্দ চাহিদার তুলনায় বেশ কম এবং প্রকৃত সরবরাহ সাধারণত বরাদ্দের তুলনায় কমই থাকে। গত তিন বছরে বরাদ্দ ও সরবরাহ ছিল নিম্নরূপ ঃ -

| | চাহিদা | বরাদ্দ<br>(লক্ষ মেট্রিক টনের হিসাবে) | সরবরাহ |
|---|---|---|---|
| ১৯৮৩ | ৪.৮০ | ২.৮৮ | ২.৮৫ |
| ১৯৮৪ | ৪.৮০ | ২.৯৫ | ২.৯৮ |
| ১৯৮৫ | ৪.৮০ | ৩.১৪ | ৩.০৩ |

লেভি চিনি আমদানি করে রেশন দোকানে পৌঁছে দেওয়ার দায়িত্ব ভারতীয় খাদ্য কর্পোরেশনের। সময়ানুযায়ী উপযুক্ত স্থানে বরাদ্দমতো চিনি খাদ্য কর্পোরেশন মাঝে মাঝেই সরবরাহ করতে পারেন না। সেইজন্য কখনো কখনো রেশন দোকানে সরবরাহ অনিয়মিত হয়ে যায় এবং জনসাধারণের দুর্ভোগ বাড়ে। খোলা বাজার থেকে কেনা বেশি দামে চিনির উপর তাঁদের অনেক সময়ই নির্ভর করতে হয়। ১৯৮৪ সালে খোলা বাজারে চিনির মূল্যস্তর ১৯৮৩ সালের তুলনায় বৃদ্ধি পেলেও মোটের উপর স্থিতিশীল ছিল। ১৯৮৫ সালের এপ্রিল মাস থেকে চিনির দাম বেশ বাড়তে থাকে এবং জুলাই মাসে তুঙ্গে ওঠে। সারাদেশেই এই মূল্যবৃদ্ধির প্রবণতা দেখা যায়। মূল্যবৃদ্ধির আংশিক ব্যাখ্যা হল, সম্ভবত চিনির উৎপাদন ও বাণিজ্যের সঙ্গে সংশ্লিষ্ট একটি স্বার্থগোষ্ঠীর ক্ষমতার জোর। আবার অংশত এই মূল্যবৃদ্ধি ১৯৮৫ সালের ১লা এপ্রিল থেকে কেন্দ্রীয় সরকার লেভি চিনির মূল্য কেজি প্রতি ৪ টাকা থেকে বাড়িয়ে যে ৪.৪০ টাকা করেছেন তার ফলেও হয়েছে। ১লা ডিসেম্বর ১৯৮৫ থেকে কেন্দ্রীয় সরকার লেভি চিনির মূল্য আর এক দফা বাড়িয়ে ৪.৮০ টাকা ধার্য করেছেন। অনুমান করা স্বাভাবিক, এই সিদ্ধান্তে খোলা বাজারে চিনির দামের ওপরও অনুরূপ মুদ্রাস্ফীতির প্রভাব সৃষ্টি করেছে। আমরা এর জন্য কেন্দ্রীয় সরকারের নিকট প্রতিবাদও করেছি।

এ ছাড়া ১৯৮৫ সালের জুন মাস থেকে কেন্দ্রীয় সরকার মাসে মাসে বিদেশ থেকে আমদানি করা লেভিমুক্ত চিনি বরাদ্দ করেছেন। স্টেট ট্রেডিং কর্পোরেশন এই চিনি জাহাজে করে আমদানি করেন ও এফ সি আই পশ্চিমবঙ্গ সরকারকে ৫২০ টাকা কুইন্টাল দরে সরবরাহ করেন। এই চিনি রেশন দোকান মারফত সারা পশ্চিমবঙ্গে রেশনকার্ডধারীদের দেওয়া হয়। কলকাতায় এই চিনির খুচরা দর কেজি প্রতি ৫ টাকা ৫৫ পয়সা। এ ছাড়া 'কনফেড'-কে মাসে ৩০০ টন করে এই চিনির বরাদ্দ করা হয় ও এই চিনি কনফেড সমবায় সমিতিগুলির মাধ্যমে জনসাধারণকে বিক্রি করে থাকে। খোলা বাজারে চিনির মূল্য কিছুটা স্থিতিশীলতা আনবার প্রচেষ্টায় আমরা লেভিমুক্ত আমদানি করা চিনি রেশন দোকান মাধ্যমে নিয়ন্ত্রিত মূল্যে বিক্রয় করার ব্যবস্থা করেছি। প্রাথমিক পর্যায়ে এই গুঁড়ো চিনি সরবরাহ হত। বিগত কিছুদিন যাবৎ এফ সি আই আমদানি করা গুঁড়ো চিনি মাঝে মাঝে লেভি চিনি হিসাবে রেশন দোকানগুলিতে সরবরাহ করছে। ফলে জনসাধারণের মধ্যে। কিছুটা বিভ্রান্তির সৃষ্টি হয়েছে এবং রেশন দোকানদাররাও অসুবিধা বোধ করছে।

**লবন**

নিত্যপ্রয়োজনীয় সামগ্রীর মধ্যে চাল-গমের পরেই লবণের স্থান। গৃহস্থালী ও শিল্প প্রকল্প নিয়ে এ রাজ্যে লবণের প্রয়োজন বছরে প্রায় চার লক্ষ মেট্রিক টন। অন্য রাজ্য থেকে লবণ রেলপথে বা জাহাজযোগে এসে থাকে। মেদিনীপুরের সমুদ্রতীরবর্তী কয়েকটি স্থানেও লবণ প্রস্তুত হয়। ১৯৮৩ সালে ২.৩৫ লক্ষ মেট্রিক টন, ১৯৮৪ সালে ২.৫৮ লক্ষ মেট্রিক টন এবং ১৯৮৫ স্যালে ২.৩০ লক্ষ মেট্রিক টন লবণ কলকাতায় আমদানি হয়েছে।

উত্তরবঙ্গে গলগণ্ড রোগের প্রাদুর্ভাব রোধ করার জন্য লবণকে আয়োডিনযুক্ত করে সে লবণই যাতে শুধু মানুষের খাদ্য হিসাবে বাজারে বিক্রি হয় তার জন্য রাজ্য সরকার চেষ্টা করে যাচ্ছেন। এ রাজ্যে লবণের দাম মোটামুটি স্থিতিশীল আছে। আমদানি, সরবরাহ এবং মূল্যমান যাতে স্বাভাবিক থাকে, সেদিকে সজাগ দৃষ্টি রাখা হচ্ছে।

**ভোজ্যতেল**

খাদ্য-তালিকায় ভোজ্যতেলের স্থান বিশেষ গুরুত্বপূর্ণ। কিন্তু এ রাজ্যে যে তৈলবীজ উৎপন্ন হয় তাতে চাহিদার ভগ্নাংশ পূরণ হয় মাত্র। অন্য উৎপাদক রাজ্যগুলি থেকে তৈলবীজ ও তেল আমদানি করে রাজ্যের চাহিদা পূরণ করতে হয়। ভোজ্যতেলের ব্যাপারে এ রাজ্য ঘাটতি রাজ্য হওয়ায় ও উদ্বৃত্ত রাজ্যগুলির উপর নির্ভরশীল থাকায় সরকারের পক্ষে ভোজ্যতেলের দামের ওপর কঠোরভাবে নিয়ন্ত্রণ ব্যবস্থা চালু রাখার যে অসুবিধা আছে তা সহজেই অনুমেয়। এই রকম নিয়ন্ত্রণ ব্যবস্থা একমাত্র জাতীয় স্তরেই করা যেতে পারে।

১৯৮৫ সালে এ রাজ্যে সরষের তেলের মূল্যহারে বেশ কিছুটা স্বস্তিব্যঞ্জক অবস্থা ছিল। ১৯৮৪ সালের তুলনায় ১৯৮৫ সালের প্রতি মাসেই সরষের তেলের দাম বেশ কম ছিল। এ রাজ্যে সরষের তেলের বার্ষিক গড় খুচরা বিক্রয়মূল্য ১৯৮৪ সালে কেজি প্রতি ১৭.০১ টাকা থেকে কমে ১৯৮৫ সালে দাঁড়ায় ১৪.২৩ টাকায়। সরষের তেলের এই মূল্য হ্রাসের কারণ প্রধানত হল এ রাজ্যে তৈলবীজের উৎপাদনে উল্লেখযোগ্য উন্নতি এবং অন্যান্য উৎপাদক

রাজ্যগুলি থেকে অধিক তেল ও তৈলবীজ আমদানি। মূল্যহ্রাসের পিছনে আরেকটি কারণ হল সরকরি বণ্টন ব্যবস্থায় রেশন দোকান মারফত রেপসিড তেল বণ্টন।

কেন্দ্রীয় সরকার গত কয়েক বছর যাবৎ বিদেশ থেকে অপেক্ষাকৃত কম দামে ভোজ্যতেল আমদানি করে রাজ্যগুলিকে বরাদ্দ করছেন। পশ্চিমবঙ্গের মানুষ যাতে স্বল্পদামে ভোজ্যতেল পান তার জন্য আমরা আমদানিকৃত ভোজ্যতেলের বণ্টন ব্যবস্থাকে প্রতিটি গ্রাম ও শহরে সম্প্রসারিত করেছি। এর জন্য প্রতি মাসে আমাদের ১৫ হাজার মেট্রিক টন ভোজ্যতেলের প্রয়োজন। মাথাপিছু ভোজ্যতেল ন্যায্য দামে সরবরাহের ফলে সাধারণ মানুষ অশেষ উপকৃত হচ্ছেন। কিন্তু দুঃখের বিষয় এই যে, কেন্দ্রীয় সরকার ক্রমান্বয়ে রাজ্য সরকারকে দেয় ভোজ্যতেলের বরাদ্দ কমিয়ে দিচ্ছেন। ১৯৮৫ সালের প্রথম দিকে এ রাজ্যের জন্য মাসিক বরাদ্দ ছিল ১২,০০০ মেট্রিক টন। মার্চ ১৯৮৫-তে মাসিক বরাদ্দ কমিয়ে আনা হয় ১০,০০০ মেট্রিক টনে এবং তারপর ধাপে ধাপে আরও কমানো হতে থাকে। এখন এ রাজ্যের জন্য মাসিক বরাদ্দের পরিমাণ দাঁড়িয়েছে ৬,০০০ মেট্রিক টন। এর ফলে বণ্টন ব্যবস্থার পরিকল্পনা করা বা স্থিতিশীলতা রক্ষা করা দুরূহ হয়ে পড়েছে। অথচ কি গ্রামাঞ্চলে কি শহরাঞ্চলে এই তেলের চাহিদা প্রচুর। তা ছাড়া বরাদ্দ যাও বা হয়েছে, স্টেট ট্রেডিং কর্পোরেশন প্রকৃত সরবরাহ নিয়মিতভাবে রাজ্যের সব এলাকায় করতে পারেনি। ফলে বণ্টন ব্যবস্থা সুষ্ঠুভাবে গড়ে উঠতে পারছে না। খাদ্য বিভাগ এ ব্যাপারে কেন্দ্রকে অবহিত করছে এবং প্রতিবাদও জানিয়েছে। মাননীয় সদস্যদের অবগতির জন্য নিচে গত তিন বছরের ভোজ্যতেলের বরাদ্দ ও সরবরাহের তথ্য পেশ করছি ঃ

| | বরাদ্দ | সরবরাহ |
|---|---|---|
| ১৯৮৩ | ৮৯.৪ হাজার মেট্রিক টন | ৭৭.৬ হাজার মেট্রিক টন |
| ১৯৮৪ | ১৩৬.৫ ” | ১০৫.৭ ” |
| ১৯৮৫ | ৯৮.৫ ” | ৮৯.০ ” |

এছাড়াও হিন্দুস্থান ভেজিটেবল অয়েল কর্পোরেশন কর্তৃক দুই কেজি ও পাঁচ কেজির টিনে ১,৮৯০ মেট্রিক টন ভোজ্যতেল সরকারি বণ্টন ব্যবস্থার মাধ্যমে ১৯৮৫ সালে বণ্টন করা হয়েছে।

**কেরোসিন তেল**

বর্তমান সামাজিক, অর্থনৈতিক ব্যবস্থায় কেরোসিনের প্রয়োজন আমাদের দেশে উত্তরোত্তর বৃদ্ধি পাচ্ছে। গৃহস্থালীতেও এর ব্যবহার বেড়েছে।

শিল্প প্রকল্পে এর প্রয়োজন বেড়েছে এবং কৃষিক্ষেত্রেও এর উপযোগিতা প্রতিষ্ঠিত হয়েছে। গত কয়েক বছর ধরে এ রাজ্যে কেরোসিনের সরবরাহে প্রতিবন্ধকতার সৃষ্টি হয়েছে। এই প্রতিবন্ধকতার উদ্ভব হচ্ছে মূলত রাজ্যের প্রয়োজনের তুলনায় উল্লেখযোগ্যভাবে কম সরবরাহ ব্যবস্থার জন্য যেখানে রাজ্যে কেরোসিনের মোট চাহিদা প্রতি মাসে ৮০ হাজার মেট্রিক টনের বেশি সেখানে কেন্দ্রীয় সরকার ১৯৮৫ সালে গড়ে প্রতি মাসে সরবরাহ

করেছেন মাত্র ৪৬.৭ হাজার মেট্রিক টন, অর্থাৎ প্রয়োজনের তুলনায় অর্ধেকের কিছু বেশি। তাছাড়া প্রকৃত সরবরাহ মাঝে মাঝে ব্যহত হয়েছে নানা কারণে এবং সরবরাহ বিঘ্নিত হলেই অবস্থা সঙ্কটের আকার ধারণ করে। এই অপ্রতুল বরাদ্দের মধ্যে। কিভাবে কেরোসিনের বণ্টন ব্যবস্থাকে আরও সুষ্ঠু করা যায় এবং কিভাবে কেরোসিনের কালোবাজারি বন্ধ করা যায় সে বিষয়ে রাজ্য সরকার বিশেষভাবে চিন্তা-ভাবনা করছেন।

চাহিদা ও সরবরাহ সম্পর্কে তথ্য মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি ঃ

| | চাহিদা | | সরবরাহ | |
|---|---|---|---|---|
| ১৯৮৩ | ৬.০০ | লক্ষ মেট্রিক টন | ৪.৭৬ | লক্ষ মেট্রিক টন |
| ১৯৮৪ | ৮.৪০ | ” | ৫.২৭ | ” |
| ১৯৮৫ | ৯.৬০ | ” | ৫.৬০ | ” |

সম্প্রতি কেন্দ্রীয় সরকার ১লা ফেব্রুয়ারি, ১৯৮৬ থেকে কেরোসিন তেলের দাম ১১ শতাংশ বৃদ্ধি করার কথা ঘোষণা করেন। এতে দেশব্যাপী বিক্ষোভের সঞ্চার হয়। কয়েকদিন পরেই কেন্দ্রীয় সরকার কেরোসিন তেলের দাম সামান্য কিছু কমান। কমানোর পরও মূল্যবৃদ্ধির হার দাঁড়ায় লিটার প্রতি ১৫ পয়সা। আন্তর্জাতিক বাজারে অশোধিত পেট্রোলিয়াম তেলের মূল্য হ্রাস সত্ত্বেও কেন্দ্রীয় সরকার কর্তৃক এই মূল্যবৃদ্ধি জনসাধারণের প্রতি দারুণ অবিচার। এতে সাধারণ মানুষ আরও দুর্ভোগের মধ্যে পড়েছেন। রাজ্য সরকার এই মূল্যবৃদ্ধির তীব্র প্রতিবাদ জানিয়েছেন।

**পোড়া কয়লা (সফ্‌ট কোক)**

দৈনিক জ্বালানির জন্য সাধারণ লোকের পক্ষে পোড়া কয়লা অত্যাবশ্যক পণ্য। রাজ্যের জন্য পোড়া কয়লা সরবরাহ করেন কেন্দ্রীয় সরকারের সংস্থা কোল ইন্ডিয়া লিমিটেড। তারা খনিমুখ থেকে পোড়া কয়লা সংগ্রহ করে বিভিন্ন জেলার ডাম্পে মজুত করেন এবং সেখান থেকে স্থানীয় ব্যবসায়ীদের সরবরাহ করেন। কোল ইন্ডিয়া কর্তৃপক্ষের ক্রটিপূর্ণ নীতির ফলে ও তাঁদের দূরদৃষ্টির অভাবের জন্য পোড়া কয়লার সরবরাহের ক্ষেত্রে পশ্চিমবঙ্গের জনসাধারণের দুর্গতির শেষ নেই। কোল ইন্ডিয়া লিমিটেডের ডাম্পগুলিতে পোড়া কয়লা সরবরাহ যেমন অনিয়মিত, তেমনি কয়লার মানও অতি নিম্ন।

এ রাজ্যে পোড়া কয়লার সরবরাহ ১৯৭৯ সালে ছিল ১০ লক্ষ ৮৩ হাজার মেট্রিক টন, নিয়মিতভাবে কমিয়ে দেবার ফলে ১৯৮৪ সালে সরবরাাহ হয়েছে ৬ লক্ষ ১৩ হাজার মেট্রিক টন আর ১৯৮৫ সালে হয়েছে ৭ লক্ষ ২১ হাজার মেট্রিক টন। কোল ইন্ডিয়া কর্তৃপক্ষ বার বার কয়লার সরবরাহ বাড়াবার প্রতিশ্রুতি দিয়ে তা ভঙ্গ করেন। সরবরাহ বিঘ্নিত হতে থাকে। দামের ব্যাপারে ও কয়লার নিম্নমান নিয়ে সাধারণ লোক অভিযোগ করতে থাকে। অবশেষে সরবরাহ কিছু বৃদ্ধি পেয়েছে কিন্তু চাহিদার তুলনায় সেটা কিছুই নয়।

এ রাজ্যে পোড়া কয়লার চাহিদার পরিমাণ মাসিক দেড় লক্ষ মেট্রিক টন। রাজ্যের জন্য বরাদ্দ ও প্রকৃত সরবরাহের মধ্যেও বিরাট ব্যবধান থেকে যায়।

বরাদ্দ ও সরবরাহের একটি তথ্য মাননীয় সদস্যদের অবগতির জন্য পেশ করছি ঃ

| | বরাদ্দ | সরবরাহ |
|---|---|---|
| ১৯৮৩ | ৮.০১ লক্ষ মেট্রিক টন | ৪.৬৪ লক্ষ মেট্রিক টন |
| ১৯৮৪ | ৭.৫৭ ,, | ৬.১৩ ,, |
| ১৯৮৫ | ৮.৭৮ ,, | ৭.২২ ,, |

সরবরাহের ঘাটতি সমস্যা নিরসনের জন্য আমরা কেন্দ্রীয় সরকার সহ কোল ইণ্ডিয়া লিমিটেড এবং ইস্টার্ন কোলফিল্ড লিমিটেড-এর কাছে বারবার জোরালো প্রতিবাদ জানিয়েছি এবং প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বনের জন্য দাবি জানিয়েছি।

**সিমেন্ট**

কেন্দ্রীয় সরকার ১৯৮২ সালের ফেব্রুয়ারি মাস থেকে সিমেন্টের আংশিক নিয়ন্ত্রণ নীতি চালু করেছেন এবং সেই নীতি এখনও চালু আছে। সিমেন্ট উৎপাদনের একটা অংশ লেভি হিসেবে আদায় করে কেন্দ্রীয় সরকার এখন কতকগুলি সুনির্দিষ্ট কাজের জন্য বিভিন্ন রাজ্য সরকারকে বণ্টন করছেন।

এ রাজ্যে সরকারের নিয়ন্ত্রিত সরবরাহের জন্য যে লেভি সিমেন্ট পাওয়া যায় তা চাহিদার তুলনায় কম থাকে। এমন কি বরাদ্দ অনুযায়ীও প্রকৃত সরবরাহ করা হয় না। গত তিন বছরে লেভি সিমেন্টের বরাদ্দ ও সরবরাহের তথ্য নিচে দেওয়া হল ঃ

| | বরাদ্দ | সরবরাহ |
|---|---|---|
| ১৯৮৩ | ৫.৯৪ লক্ষ মেট্রিক টন | ৪.২৭ লক্ষ মেট্রিক টন |
| ১৯৮৪ | ৬.৭০ ,, | ৪.৩৭ ,, |
| ১৯৮৫ | ৬.৭০ ,, | ৩.৬২ ,, |

দেখা যাচ্ছে যে, ১৯৮৪ সালের তুলনায় ১৯৮৫ সালে লেভি সিমেন্ট সরবরাহ হয়েছে ৭৫ হাজার মেট্রিক টন কম, যদিও বরাদ্দের পরিমাণ কিছুটা বাড়ানো হয়েছিল। কেন্দ্রীয় সরকারের নীতি অনুসারে সিমেন্ট কোম্পানিগুলি আগে লেভি সিমেন্ট সরবরাহ করার পরে খোলা বাজারে লেভিমুক্ত সিমেন্ট বিক্রি করতে পারে। কিন্তু প্রায়ই দেখা যায় সিমেন্ট কোম্পানিগুলি তাদের লেভি সিমেন্ট সরবরাহের দায়িত্ব পূর্ণ করার চেয়ে আগে লেভিমুক্ত সিমেন্ট বাজারে সরবরাহ করতে তৎপর। কোম্পানিগুলির লেভি সিমেন্ট সরবরাহে এই মনীহা এবং তার সঙ্গে রেল কর্তৃপক্ষের সময়মতো ওয়াগন সরবরাহের শৈথিল্যের জন্য এ রাজ্যে যথেষ্ট পরিমাণ লেভি সিমেন্ট আসছে না। লেভি সিমেন্ট সরবরাহের ক্ষেত্রে একটা বিরাট ঘাটতি থেকে যাচ্ছে। কেন্দ্রীয় সরকারের বারবার দৃষ্টি আকর্ষণ করেও কোন উন্নতি পরিলক্ষিত হয়নি।

ন্যায্য দামে ভাল সিমেন্টের চাহিদা মেটানোর জন্য রাজ্য সরকার বিগত কয়েক বছর

পশ্চিমবঙ্গ অত্যাবশ্যক পণ্য নিগমের মাধ্যমে ওপেন জেনারেল লাইসেন্সের বলে বিদেশ থেকে সিমেন্ট এনে বিতরণের ব্যবস্থা করেছিলেন। সেই অনুযায়ী ১৯৮৩ সালে ৮১,১৭৩ মেট্রিক টন সিমেন্ট বিদেশ থেকে আমদানি করা হয়েছিল। ১৯৮৪ সালের এপ্রিল মাস থেকে কেন্দ্রীয় সরকার সিমেন্ট আমদানি নীতির পরিবর্তন করলেন। ওপেন জেনারেল লাইসেন্স তুলে নেওয়া হল। যার ফলে রাজ্য সরকার সরাসরি বিদেশ থেকে সিমেন্ট আমদানি করতে পারছেন না। বর্তমানে স্টেট ট্রেডিং কর্পোরেশনের মাধ্যমে সিমেন্ট আনতে হয়। ঐ সংস্থা কর্তৃক আরোপিত কতকগুলি শর্ত অত্যন্ত অসুবিধাজনক এবং সিমেন্টের দামও অত্যধিক বেশি পড়ে। ১৯৮৪ সালে এ রাজ্যে বিদেশি সিমেন্ট আমদানি হয়েছিল ১৮ হাজার ২৩৭ মেট্রিক টন। ১৯৮৫ সালে কিছুই আমদানি করা সম্ভব হয়নি।

**রান্নার জন্য তরল পেট্রোলিয়াম গ্যাস (এল পি জি)**

একথা অনস্বীকার্য যে রান্নার জ্বালানী হিসাবে এল পি জি গ্যাসও শহরতলীর মধ্যবিত্ত ও স্বল্পবিত্তের মধ্যে এখন যথেষ্ট জনপ্রিয়তা লাভ করেছে। বায়ু দূষণ রোধে এর একটি বিশেষ ভূমিকা আছে। এই গ্যাসের উৎপাদন ও সরবরাহ কেন্দ্রীয় সরকারের সংস্থা দ্বারা নিয়ন্ত্রিত হয় এবং গ্যাস সিলিন্ডারগুলি বিতরিত হয় বেসরকারি প্রতিষ্ঠানের মারফত। বিভিন্ন স্তরে দুর্নীতি, অসাধুতা ও মুনাফাবাজির জন্য। সিলিন্ডারে গ্যাসের সরবরাহ ও বিতরণ ব্যবস্থা নিয়ে মাঝে মাঝেই ক্ষোভ দেখা দেয় ও অভিযোগ আসে। রান্নার গ্যাসের ক্রমবর্ধমান গুরুত্বের কথা বিবেচনা করে এবং নিয়মিত সরবরাহ ও গ্রাহকদের মধ্যে নির্ধারিত মূল্যে সুষম বণ্টনের উদ্দেশ্যে রাজ্য সরকার ১৯৮৫-র জুলাই মাসে "ওয়েস্ট বেঙ্গল কুকিং গ্যাস (লাইসেন্স অ্যান্ড কন্ট্রোল) অর্ডার ১৯৮৫" নামে একটি নিয়ন্ত্রণবিধি জারি করেছেন যার মাধ্যমে কুকিং গ্যাস ডিলারদের কাজকর্ম তদারকি করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়ার বিধান আছে।

**অন্যান্য বিশেষ নিত্য প্রয়োজনীয় দ্রব্যসামগ্রী**

উপরে আলোচিত ভোগ্যপণ্যসমূহ ছাড়া আরও কতকগুলি নিত্যপ্রয়োজনীয় জিনিস রাজ্য সরকার রেশন দোকান মারফত তুলনামূলকভাবে কম দামে জনসাধারণের মধ্যে। সুষমভাবে বণ্টন করে যাবার চেষ্টা করে যাচ্ছেন। মাননীয় সদস্যদের অবগতির জন্য গত দুই বছরে এই সব দ্রব্যসামগ্রী কি পরিমাণ সরবরাহ করা হয়েছে, তার একটা হিসাব পেশ করছি ঃ

| | ১৯৮৪ | ১৯৮৫ |
|---|---|---|
| ডাল | ৪ হাজার ৫৩ কুইন্টাল | ২৩ হাজার ৫৬৫ কুইন্টাল |
| গুঁড়া হলুদ | ৪ হাজার ৩৭৯ কুইন্টাল | ৫ হাজার ৩১৮ কুইন্টাল |
| গুঁড়া গোল মরিচ | ১১.৪ কুইন্টাল | ২৫.৬ কুইন্টাল |
| খাতা | ৫৮ লক্ষ ১১ হাজারটি | ৩৯ লক্ষ ১৫ হাজারটি |
| দেশলাই | ১০ লক্ষ ১ হাজারটি | ৩ লক্ষ ৬৯ হাজারটি |
| মোমবাতি | ৭ লক্ষ ৪৯ হাজারটি | ৩ লক্ষ ১৯ হাজারটি |
| গায়ে মাখা সাবান | ৪৪ লক্ষ ৫৮ হাজারটি | ৫৮ লক্ষ ২৯ হাজারটি |

**কাপড় কাচা সাবান ১ কোটি ৩৩ লক্ষ ৭৮ হাজারটি ১ কোটি ৬৯ লক্ষ ২৮ হাজারটি**

**খাদ্য কর্পোরেশনের কাজ অধিগ্রহণ**

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে বিগত ১৯৬৬ সাল থেকে রাজ্য সরকারের রাজ্যের ধান, চাল, গমের অভ্যন্তরীণ সংগ্রহ সংরক্ষণ ও বণ্টনের দায়িত্ব একটি চুক্তির ভিত্তিতে ভারতীয় খাদ্য কর্পোরেশনের উপর ন্যস্ত করেন। রাজ্য সরকার ১৯৮১ সালের ১লা এপ্রিল থেকে হস্তান্তরিত দায়িত্ব পুনর্গ্রহণের সিদ্ধান্ত নেন। কিন্তু কেন্দ্রীয় সরকার রাজি না হওয়ায় হস্তান্তর স্থগিত থাকে। রাজ্য সরকার এই দায়িত্ব গ্রহণ করার জন্য নীতিগতভাবে সংকল্পবদ্ধ থাকায় এ বিষয়ে গত বছর আবার কেন্দ্রীয় সরকারের সঙ্গে বিশদ আলোচনা শুরু করেন। সরকারি বণ্টন ব্যবস্থা সম্পর্কিত সর্বভারতীয় অ্যাড্‌ভাইসারি কাউন্সিলের সভায়ও বিষয়টি তোলা হয় এবং এই পর্যায়ে কেন্দ্রীয় খাদ্যমন্ত্রী পশ্চিমবঙ্গ সরকারের দাবির যৌক্তিকতা স্বীকার করেন। পরবর্তীকালে এই মর্মে অনুকূল সিদ্ধান্ত রাজ্য সরকারের হাতে আসে। সিদ্ধান্ত হয় পর্যায়ক্রমে অধিগ্রহণ হবে। অধিগ্রহণের প্রক্রিয়া-পদ্ধতি নিরূপণের জন্য রাজ্য সরকার ও খাদ্য কর্পোরেশনের প্রতিনির্ধিদের নিয়ে একটি উচ্চ ক্ষমতাসম্পন্ন কমিটি গঠিত হয়েছে। অধিগ্রহণের কাজ ত্বরান্বিত করার জন্য প্রস্তুতি চলছে।

**পশ্চিমবঙ্গ অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগম**

মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে খাদ্য ও সরবরাহ বিভাগের অধীনে পশ্চিমবঙ্গ অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগম গঠিত হয়েছিল কতকগুলি অত্যাবশ্যক পণ্য সরবরাহ করে ন্যায্যমূল্যে তা সরকারি বণ্টন ব্যবস্থার মাধ্যমে জনসাধারণের কাছে পৌঁছে দেওয়ার উদ্দেশ্যে। গত কয়েক বছরে এই সংস্থার কাজকর্ম উল্লেখযোগ্যভাবে বৃদ্ধি পেয়েছে। রাজ্য সরকারের অল্প কয়েকটি লাভজনক সংস্থার মধ্যে। আজ এটিও একটি। গত কয়েক বছরের টার্নওভারের তথ্য থেকে বিষয়টি পরিষ্কার হবে ঃ

| | | |
|---|---|---|
| ১৯৭৯-৮০ | — | ৬৮.৬৫ কোটি টাকা |
| ১৯৮০-৮১ | — | ১০০.০০ কোটি টাকা |
| ১৯৮১-৮২ | — | ১১৯.৪৮ কোটি টাকা |
| ১৯৮২-৮৩ | — | ১০০.১১ কোটি টাকা |
| ১৯৮৩-৮৪ | — | ১৩৭.২৩ কোটি টাকা |
| ১৯৮৪-৮৫ | — | ১৪৮.০৮ কোটি টাকা |

১৯৮৩-৮৪ সালে আয়কর সমেত অন্যান্য কর দেওয়ার পর সংস্থার লাভ হয়েছিল প্রায় ১ কোটি ১৯ লক্ষ টাকা, ১৯৮৪-৮৫ সালে সংস্থার লাভের পরিমাণ হয়েছে প্রায় ১ কোটি ২৫ লক্ষ টাকা।

আগামী বছরে এই সংস্থার কর্মসূচীর মধ্যে আছে চাল, ডাল, ভোজ্যতেল, সিমেন্ট ও লবণ সংগ্রহ ও সুষম বণ্টন। একথা উল্লেখ করা প্রয়োজন, এই সংস্থা ১৯৮৫ সালে বেশ কিছু আর্থিক ক্ষতি স্বীকার করেও বৃহত্তর কলকাতা এলাকায় বণ্টন ব্যবস্থার মাধ্যমে কেজি

প্রতি ৫.৫০ টাকায় মুসুর ডাল বিতরণ করেছে। রেপসিড তেল বণ্টনের অঙ্গ হিসেবে একটি প্যাকিং প্ল্যান্ট ইউনিট এবং একটি তৈল-শোধনাগার এই সংস্থা পরিচালনা করছেন।

**সংশোধিত রেশন এলাকায় ব্যক্তিগত রেশন কার্ড প্রবর্তন**

সংশোধিত রেশন এলাকায় পারিবারিক রেশন কার্ডের পরিবর্তে ব্যক্তিগত রেশন কার্ড প্রবর্তনের কর্মসূচী আগেই নেওয়া হয়েছিল। গ্রাম পঞ্চায়েত ও পৌরসভার সহযোগিতায় এ পর্যন্ত এই কাজের প্রায় ৯৭ শতাংশ সম্পূর্ণ হয়েছে। মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি যে, আংশিক রেশন এলাকায় গত ১লা জানুয়ারি ১৯৮৬ পর্যন্ত ৪ কোটি ৯৯ লক্ষ নতুন কার্ড বণ্টন করা হয়েছে।

**উপদেষ্টা সমিতি**

গত বছর স্থানীয় জন-প্রতিনিধি ও সরকারি কর্মচারিদের নিয়ে প্রত্যেক জেলা-পরিষদ ও পঞ্চায়েত সমিতির স্তরে খাদ্য ও সরবরাহ স্থায়ী সমিতি ও পুরসভাগুলি স্তরে ফুড অ্যান্ড এসেনশিয়াল কমোডিটিজ সাপ্লাই স্ট্যান্ডিং কমিতি গঠিত হয়। এই সব কমিটির সদস্যরা সংশোধিত রেশন এলাকায় যে চাল, গম, চিনি ও অন্যান্য নিত্যপ্রয়োজনীয় অত্যাবশ্যক পণ্য বিক্রয় করা হয়, তা যাতে সুচারুরূপে সম্পন্ন হয় সেদিকে নজর রাখেন এবং রেশন কার্ড বণ্টন, বাতিল ও বণ্টন ব্যবস্থার জন্য ব্যবসায়ী ও ঠিকাদার নিয়োগ ইত্যাদি বিষয়ে পরামর্শ দেন। জনপ্রতিনিধিদের সক্রিয় সহযোগিতায় এই কাজগুলি সম্পন্ন হওয়ায় ভুয়া রেশন কার্ডের অস্তিত্ব অনেক কমেছে এবং সরকারি বণ্টন ব্যবস্থা গণমুখী হয়েছে। মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাই যে, ১৯৮৫ সালে সংশোধিত রেশন এলাকায় ১ লক্ষ ৫৫ হাজার ভুয়া রেশন কার্ড বাতিল করা হয়েছে। প্রসঙ্গক্রমে উল্লেখ করা যায় যে, বিধিবদ্ধ রেশন এলাকায় ১৯৮৫ সালে ২,৬০,১২৮টি রেশন কার্ড বাতিল হয়েছে। সরকারি বণ্টন ব্যবস্থা সুষ্ঠুভাবে কার্যকর রাখার ব্যাপারে আমি মাননীয় বিধায়কদের সক্রিয় সহযোগিতা কামনা করি।

**দুর্নীতি দমনে প্রশাসনিক ব্যবস্থা**

দুর্নীতি দমনের অন্যতম ব্যবস্থা হিসাবে ভুয়া রেশন কার্ড খুঁজে বের করে তা বাতিল করার প্রশাসনিক অভিযান অব্যাহত রয়েছে। কালোবাজারি ও মজুতদারির জন্য কঠোর শাস্তিবিধান করতে রাজ্য সরকার কৃতসঙ্কল্প। প্রচলিত আইনের সহায়তায় ১৯৮৫ সালে ১,৬২৮টি মামলা দায়ের করা হয়েছে এবং ১,৯৩৮ অভিযুক্ত ব্যক্তিকে গ্রেপ্তার করা হয়েছে। পুলিশ কর্তৃক আটক দ্রব্যের মূল্য ছিল ৩,২৬,৮৯,৮৯৬ টাকা। অত্যাবশ্যক পণ্য (বিশেষ ব্যবস্থা) আইন, ১৯৮১ অনুসারে গঠিত রাজ্যের ২৪টি বিশেষ আদালতে ও অন্যান্য আদালতে এই মামলাগুলি চলছে।

**আই টি ডি পি এলাকায় সস্তাদরে চাল ও গম সরবরাহ**

এই রাজ্যে ১২টি জেলার ১০১টি থানার ৪,৪৯২টি মৌজায় প্রায় ১৬ লক্ষ অধিবাসীর জন্য ইন্টিগ্রেটেড ট্রাইবাল ডেভেলপমেন্ট প্রোজেক্ট এলাকা আছে। এই এলাকায় শতকরা ৬৪ জনই উপজাতি সম্প্রদায়। এদের কেজি প্রতি ১ টাকা ৫০ পয়সা দরে গম, কেজি প্রতি ১ টাকা ৮৫ পয়সা দরে সাধারণ চাল, কেজি প্রতি ১ টাকা ৯৫ পয়সা দরে মিহি চাল ও

কেজি প্রতি ২ টাকা ১০ পয়সা দরে অতিমিহি চাল সরবরাহ করা হচ্ছে। এই চাল ও গম রেশন দোকান মারফত দেওয়া হচ্ছে যদিও অন্যান্য এলাকায় রেশন দোকান মারফত বিলি করা চাল ও গমের দাম অপেক্ষাকৃত বেশি। এই পরিকল্পনা এই রাজ্যে ৩০ ডিসেম্বর ১৯৮৫ থেকে ৬ জানুয়ারি ১৯৮৬ তারিখের মধ্যে ১২টি জেলায় চালু করা হয়েছে। আমরা চাই আই টি ডি পি এলাকার বাইরে যে সকল উপজাতি সম্প্রদায়ের মানুষ থাকেন তাঁদের মধ্যেও এই কার্যসূচী সম্প্রসারিত হোক।

**কনজ্যুমার অ্যাডভাইসরি কাউন্সিল**

রাজ্যের জনসাধারণের সুবিধার দিকে নজর রেখে এই দপ্তর একটি কনজ্যুমার অ্যাডভাইসরি কাউন্সিল গঠন করেছে। খাদ্যমন্ত্রী এই কাউন্সিলের সভাপতি। দুইজন সংসদ সদস্য, পাঁচজন বিধায়ক ও কনজ্যুমার অ্যাসোসিয়েশনগুলির প্রতিনিধিগণ এর সভ্য। এ ছাড়া খাদ্য ও সরবরাহ দপ্তর, কৃষি দপ্তর, মৎস্য দপ্তর, শিল্প ও বাণিজ্য দপ্তর, স্বাস্থ্য দপ্তর, তথ্য ও সংস্কৃতি দপ্তরের উচ্চপদস্থ অফিসারগণও এই কাউন্সিলের সভ্য। এই কাউন্সিল খাদ্যদ্রব্যে ভেজাল, ওজনে কম দেওয়া ও অন্যান্য যেসব বিষয়ে ব্যবসায়ীরা জনসাধারণকে ঠকায় সেইসব বিষয়গুলি পর্যালোচনা করবে।

এ কথা অনস্বীকার্য, বর্তমান সামাজিক-অর্থনৈতিক ব্যবস্থায় দুর্নীতি, কালোবাজারি সম্পূর্ণভাবে দমন করা সম্ভব নয়। মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে, কেন্দ্রীয় বাজেটে ক্রমাগত মুদ্রাস্ফীতি, বৈদেশিক ঋণের শর্ত হিসেবে কেন্দ্রীয় সরকার কর্তৃক খাদ্যশস্যে ভর্তুকির হার কমানো, নিত্যপ্রয়োজনীয় পণ্যসামগ্রীর যথা চাল, গম, চিনি, কেরোসিন এবং পেট্রোল, ডিজেল ইত্যাদির ক্রমাগত মূল্যবৃদ্ধির ফলে ভারতের অন্য রাজ্যের মতো পশ্চিমবঙ্গেও খাদ্যশস্য ও অন্যান্য নিত্যপ্রয়োজনীয় সামগ্রীর নিয়ন্ত্রণমূল্য স্থিতিশীল রাখা সম্ভব হচ্ছে না। সমগ্র ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গই একটি রাজ্য যেখানে সীমাবদ্ধ ক্ষমতা সত্ত্বেও সরকারি বণ্টন ব্যবস্থার ব্যাপক প্রসার ও সুযোগ-সুবিধা বৃদ্ধির মাধ্যমে মুদ্রাস্ফীতির তাণ্ডবকে কিছুটা খর্ব করার প্রচেষ্টা চালানো হচ্ছে। মোট সরবরাহ বৃদ্ধির ব্যবস্থা করতে গিয়ে রাজ্য সরকার যে অসুবিধার সম্মুখীন হয়েছেন তা হল যোগানের উৎসগুলির উপর যথোপযুক্ত নিয়ন্ত্রণের অভাব। গত কয়েক বছরের অভিজ্ঞতার ভিত্তিতে উপলব্ধি হয়েছে যে সরকারি বণ্টন ব্যবস্থা যদি মুদ্রাস্ফীতির বিরুদ্ধ শক্তি হিসাবে কাজ হয় তবে ১৪টি অত্যাবশ্যকীয় পণ্যসামগ্রী জাতীয় স্তরে সংগ্রহ ও সরবরাহের ব্যবস্থা কেন্দ্রীয় সরকারকে অবশ্যই করতে হবে, যে দাবি আমরা বার বার তুলছি। রাজ্যের মূল্যস্তরের ওঠা-নামাকে কখনও জাতীয় স্তরে দ্রব্যমূল্যের গতিপ্রকৃতি থেকে বিচ্ছিন্ন করা যায় না। যখন জাতীয় স্তরে সরকারি বণ্টন ব্যবস্থা গৃহীত হবে এবং সকল প্রধান অত্যাবশ্যকীয় ভোগ্যপণ্য সরবরাহের উৎসের উপর কার্যকর নিয়ন্ত্রণ রাখা সম্ভব হবে তখনই এই প্রচেষ্টা সার্থক হবে। সে জন্য বামফ্রন্ট সরকার কেন্দ্রীয় সরকারের কাছে দাবি রেখেছে যে, ১৪টি নিত্যপ্রয়োজনীয় জিনিসের সর্বভারতীয় একদর বেঁধে দেওয়া হোক এবং সর্বভারতীয় ক্ষেত্রে সরকারি সংগ্রহ ও বণ্টন ব্যবস্থা গড়ে তুলতে হবে। এজন্যে প্রয়োজনীয় ভর্তুকি কেন্দ্রীয় সরকারকে দিতে হবে। একমাত্র এই ব্যবস্থার মাধ্যমেই নিত্যপ্রয়োজনীয় সামগ্রীর ঊর্ধ্বমুখী মূল্য কিছুটা স্থিতিশীল রাখা এবং সাধারণ মানুষের দুর্ভোগের কিছুটা লাঘব করা সম্ভব।

**Mr. Speaker :** There are 9 cut motions to Demand No. 54 and 1 cut motion to Demand No. 43. All the cut motions under both the grants are in order.

## DEMAND NO. 54

**Shri Kashinath Misra :** Mr. Speaker, Sir, I beg to move that the Amount of Demand be reduced by Rs. 100/-.

## DEMAND NO. 43

**Shri Kashinath Misra :** Mr. Speaker, Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-.

**Mr. Speaker :** Now, I call upon Dr. Zainal Abedin to speak. Dr. Abedin, everybody is expecting an inspiring speech from you. You had been a Minister for several years and you are in the know of the problems of the State.

**Dr. Zainal Abedin :** Thank you, Sir, I shall try to oblige you as far as I can but I do not know to what extent I will be able to satisfy you.

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি জানেন মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর নেতৃত্বে সি পি এম এই পশ্চিমবাংলায়, ভারতের অন্য একটা জায়গায় এবং দক্ষিণ ভারতের আর একটা জায়গায় সামান্য কিছু প্রভাব বিস্তার করতে পেরেছে, এই মত প্রতিষ্ঠিত করতে পেরেছে, প্রচার করতে পেরেছে যে এটা নাকি গরিবের পার্টি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, Nothing is untrue - like this mythe.

কেন বলছি—আপনি বোধ হয় জানেন সেই প্রবাদ পুরুষ সম্রাট ক্যালেগুলা অ্যামবাসাডার করে পাঠিয়েছিলেন তাঁর ঘোড়াকে, এটা যেমন অবিশ্বাস্য আজকে যে নীতিতে সি পি এম চলেছে আমরা মনে করি ঠিক একইভাবে অবিশ্বাস্য যে এরা গরিবদের বন্ধু। তাহলে আমরা আছি কোথায়? লেট মি কাম টু দি স্পিচ অব অনারেবল চিফ মিনিস্টার। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় ৮/৯ তারিখে ১৯৮৫ সালে ন্যাশনাল ডেভেলপমেন্ট কাউন্সিলে যে বক্তব্য রেখেছেন তাতে আমরা কি পরিচয় পাচ্ছি এগ্রিকালচার বাজেটে সেকথা বলার সুযোগ পেয়েছি, আজকে খাদ্য বাজেটে একথা বলার সুযোগ আছে।

"The per capita consumption of both foodgrains and textiles has declined over these three and a half decades. Also, the per capita production of foodgrains has dropped in a large number of States during the past ten to fifteen years. The Planning Commission document itself drew attention to the inter-regional and inter-class imbalances in agricultural progress."

দেশে উৎপাদন যদি কম হয় তাহলে তার ফল হয় মারাত্মক। ১৯৭১ সালে আমাদের সময় জনসংখ্যা ছিল ৪ কোটি ৪৩ লক্ষ, তারপর হল ৫ কোটি ৪৫ লক্ষ। যাঁরা সমীক্ষা

করতে এসেছিলেন তাঁরা বলেছেন প্রোডাকশন যদি না বাড়ে তাহলে লেস কনজাম্পশন হবে। আজকে একটা কমন কোয়েশ্চেন উঠেছে, ইনিসিয়ালি দি মর্টালিটি ওয়াজ ভেরি হাই বাট নাউ, স্যার, দি মর্বিডিটি ইজ ভেরি হাই। একথা ঠিক আজ আমরা মানুষের মৃত্যু কমাতে পেরেছি। ভারতবর্ষ যখন স্বাধীন হয় তখন গড় আয়ু ছিল ২৬ বছর, কিন্তু আজ গড় আয়ু হচ্ছে ৫৪ বছর। আজকে বড় কথা হচ্ছে ফিজিক্যাল আনফিটনেস—অর্থাৎ শারীরিক অদক্ষতা, অপটুতা আজকে পশ্চিমবাংলায় খুব প্রকটভাবে দেখা দিয়েছে। এর মূল কারণ হচ্ছে মানুষ নিউট্রিয়াস ফুড পাচ্ছে না। আমি আশা করি মন্ত্রী মহাশয় এ সম্বন্ধে তাঁর উত্তরে বলবেন।

**মিঃ স্পিকার :** ইউ হ্যাভ সাকসেস্‌ফুলী সেড অ্যাবাউট দি মর‍্যালিটি বাট ইউ হ্যাভ ফেইল্ড টু কার্টেন দি ফার্টিলিটি।

**Dr. Zainal Abedin :** These are relative questions. The morality is there. The morality here is fallen because of population inflation. The number of Calcutta commuters here is minimum–million in an average in West Calcutta.

আজকে উৎপাদন বাড়ানো হচ্ছে বড় কথা। কিন্তু আমরা দেখছি আপনারা উৎপাদন বাড়াতে পারছেন না। কৃষির উৎপাদনের ক্ষেত্রে আপনাদের ভ্রান্ত নীতি এবং প্রোকিওরমেন্টের ক্ষেত্রে আপনাদের ভ্রান্ত মারাত্মক জিনিস সৃষ্টি করেছে। রাধিকাবাবু একবার মনে করুন ১৯৬৬ সালে আপনারা খাদ্য আন্দোলন করেছিলেন এবং তাতে আনন্দ হাইত এবং নুরুল ইসলাম মারা গেল। আমাদের দলের ফজলুর রহমান সাহেবের বাড়ি পোড়ানো হয়েছিল। আমরা পোড়া নীতিতে বিশ্বাস করি না। কিন্তু আপনারা একবার চিন্তা করুন দেশকে কোথায় নিয়ে যাচ্ছেন।

আপনারা নিজেরা গরিবের বন্ধু বলে প্রচার করেন। কিন্তু বাস্তবে দেখছি আপনারা মিডল ক্লাশ, আপার মিডল পেজেন্ট্রি, রাইস মিল ওনারদের রেহাই দিয়েছেন। জিজ্ঞাসা করি কার স্বার্থে এসব করছেন? যদি জোতদারদের সঙ্গে আপনাদের আঁতাত না হয়ে থাকে তাহলে বলবেন। কিন্তু যদি আঁতাত হয়ে থাকে তাহলে বলবেন কার স্বার্থে এটা করেছেন। আজকে দেখছি প্রডিউসার্স আর নট অবলাইজড টু শেয়ার এনি পার্ট অব দেয়ার প্রডিউস। লেভির ক্ষেত্রে সারপ্লাস হচ্ছে আপার পেজেন্ট্রির। আপনারা মুখে বলেন আপনারা নাকি আপার পেজেন্ট্রির শত্রু। কিন্তু বাস্তবে দেখছি ইউ আর ফ্রেন্ডস অব দি কুলক্স। হোয়াট ইজ ইওর টার্গেট ফর প্রোকিওরমেন্ট ফ্রম দি হাস্কিং মেশিন? আমরা তো দেখছি অলমোস্ট জিরো। পি সি সেন যখন খাদ্যমন্ত্রী ছিলেন তখন অ্যাম্ফার ব্যাক অ্যাস, ১৯৬৫ দি প্রোকিওরমেন্ট লেভেল ওয়াজ সিক্স লাক্স মেট্রিক টনস। আজকে রাধিকাবাবু, কমলবাবু এবং জ্যোতিবাবুর নেতৃত্বে এঁরা যে প্রোকিওরমেন্ট ফিগার আমাদের দিয়েছেন—অর্থাৎ যেই আমাদের কাছে দিয়েছেন—তাতে দেখছি ৫৪ হাজার মেট্রিক টন আপনারা প্রোকিওর করছেন। কেন এই আঁতাত করছেন? জনসাধারণের সেবা এবং ওঁদের সঙ্গে আঁতাত—এই দুই জিনিস তো একসঙ্গে হয় না। স্যার, মিঃ অমল রায় is understanding apparatechiki, and that apparatechiki is controlling the administrative length of Shri Jyoti Basu.

আজকে ওঁদের সঙ্গে আঁতাত করে আপনাদের সেনাপতিদের মাধ্যমে কালেকশন করাচ্ছেন। আপনাদের নীতির ফলে পশ্চিমবাংলার লোক হচ্ছে ওয়ার্স্ট সাফারার। স্যার, আমাদের এখানে ৩ রকম রেশন ব্যবস্থা চালু আছে—স্ট্যাটুটরি রেশনিং, মডিফায়েড রেশনিং এবং সাবসিডাইস্‌ড রেশনিং। আমি মন্ত্রী মহাশয়কে জিজ্ঞেস করছি, যেটা পার্শিয়ালি অন্ধ্র এবং মাদ্রাজে সম্ভব হল সেটা আমাদের এখানে কেন সম্ভবপর হল না? অর্থাৎ অ্যাট লিস্ট ফর স্কুল স্টুডেন্টস, অ্যাট লিস্ট ফর দি পুওর পেজেন্ট্রি কেন সাবসিডাইসড রেটে ফুড দেওয়া সম্ভবপর হল না? আমার মনে হচ্ছে দে হ্যাভ নো ডেফিনিট পলিসি। যতদুর জানি তাতে বলতে পারি ৭৫০টি রাইস মিল ইন অপারেশন ছিল এবং তাদের মিলিং ক্যাপাসিটি নেভার এক্সিডেড সাড়ে চার লক্ষ টন। আজকে ১ হাজার রাইস মিল রয়েছে ইন অপারেশন। কিন্তু তার ফল কি? সেন্ট্রালি স্পনসর্ড স্কীম যেটা রয়েছে তাতে আপনারা বলেছেন ৪৫০টি হলারকে আপনারা মর্ডানাইজড করবেন। কিন্তু হোয়াট উইল হ্যাপেন? শুনলে অবাক হবেন একদিকে ব্যক্তিগত উদ্যোগ এবং অন্যদিকে সরকারি উদ্যোগ—কিন্তু এর মধ্যে। কো-অপারেটিভ উদ্যোগ যেটা আছে তাকে কিন্তু কাজে লাগাননি! নাইদার ইন প্রোকিওরমেন্ট, নর ইন ডিস্ট্রিবিউশন, বিকস দে আর বিয়িং ডিকটেটেড বাই অ্যাপারেচিকি। আমি পরিষ্কার এই অভিযোগ আনছি। মনে রাখবেন মানুষ শুধু চাল এবং গম নিয়ে বাঁচতে পারে না, — রিয়্যালিটির সঙ্গে আপনাদের পরিচিত হতে হবে।

[2-30–2-40 P.M.]

আমরা চাই বা না চাই ঢেঁকী শিল্প কিন্তু মারা যাচ্ছে। ব্যাঙ্কের ক্ষুদ্র ঋণ দিয়ে তাদের বাঁচানো যাচ্ছে না। এ সম্বন্ধে আপনারা পরিষ্কার বক্তব্য রাখুন। You have categorically spelled out. What is your policy with regard to operation of the unlicensed husking mills, and what is your policy with regard to modernisation of such husking mills. রিকভারি অব ফুড গ্রেন্স ফ্রম প্যাডি ইজ হাই—দি পারসেন্টেজ অব রিকভারি ইজ হাই। আজকে এটা যদি মর্ডানাইজড হয় তাহলে রিকভারির পারসেন্টেজ আরও বাড়ে। কিন্তু পাশাপাশি আমরা দেখছি because of lack of sympathy and consciousness of the part of the State Government.

শীতের সময় ডিস্ট্রেস সেল হয়। অর্থাৎ গরিব লোকেরা এই সময় ধান, চাল বিক্রি করে এবং সেটা সাপোর্ট প্রাইসের নিচে বিক্রি করে। মন্ত্রী মহাশয় নিশ্চয়ই জানেন ভারতবর্ষে কর্ডনিং ব্যবস্থা নেই। ইন্টার ডিস্ট্রিক্ট ব্যারিয়ার বা কর্ডনিং-ও নেই। তাহলে কাদের স্বার্থে পশ্চিম দিনাজপুরের ধান এখানে এনে বিক্রি করা যাবে না। মেইন হাইওয়েতে একটা মোটা অঙ্ক এরা পঞ্চায়েতকে সাহায্য করে বলে তাদের পুরস্কৃত করবার জন্যই এই ব্যবস্থা করেছেন? কলকাতা এবং আসানসোল হচ্ছে স্ট্যাটুটরি রেশনিং এরিয়া। তাহলে কেন আপনারা মেইন থরোফেয়ারে, মেইন হাইওয়েতে পুলিশ কর্ডন বসিয়েছেন? এটা কি মিল মালিকদের স্বার্থে করেছেন? কোন আইনে, কোন সার্কুলারে আন্ডার ইওর জুরিসডিকশন, আন্ডার দি ক্যানোপি অব দি স্কাই ইউ উইল ডিফারেন্সিয়েট? কেন এগুলি বন্ধ করা হচ্ছে? বাঁকুড়া থেকে বর্ধমানে যেতে পারে, মেদিনীপুর থেকে হাওড়ায় আসতে পারে—কিন্তু পশ্চিম দিনাজপুর যেখানে কোনও শিল্প নেই, মার্কেট নেই অথচ পিক আওয়ার্সে আপনার একটা সার্কুলার জারি করে

বসলেন। আমি আগেই বলেছি ইট চ্যানালাইসেস এগারিয়াস্ করাপশন। মন্ত্রী মহাশয় জবাব দেবেন কেন এগুলি বন্ধ করেছেন এবং কার হুকুমে বন্ধ করেছেন? আর একটা বিষয়ের প্রতি আমি আপনাদের দৃষ্টি আকর্ষণ করছি। উই লিভ বিহাইন্ড নেপাল। পসিবলি অল দেয়ার ফুডস প্রোডিউস্‌ড ইম্পোর্টেড ফ্রম আউটসাইড। এবারে আপনারা চিন্তা করুন এবং কাগজেও রেফার করেছে ওই বর্ডার এরিয়ায় কি হরিবল ভাবে এই জিনিস চলছে। এই ব্যাপারে কি ব্যবস্থা আপনারা করছেন সেটা খাদ্যমন্ত্রী বলবেন। ৫টি জিনিসের দাম সম্বন্ধে আপনারা একাধিকবার সমীক্ষা দিয়েছেন, কিন্তু আমি শুধু দুটি সম্বন্ধে বক্তব্য রাখতে চাই—আইওডাইজ্‌ড লবণ এবং জনতা কাপড়। এক্ষেত্রে দেখছি নানা রকম অসুবিধা দেখা দিয়েছে। কনজিউমার্স কো-অপারেটিভের অ্যাপেক্স সোসাইটির দায়িত্ব ছিল আইওডাইজেশন অব সল্ট-এর। আজকে বাজোরিয়াকে কেন এই দায়িত্ব দিলেন? তবে সুখের কথা ভারত সরকার এখন এই দায়িত্ব নিয়েছেন। এবারে আমি ৫টি আইটেম সম্বন্ধে কিছু আলোচনা করব। আমরা জানি চাল, ডাল, কেরোসিন তেল, কাপড় এবং দেশলাই কেনার মতো মানুষের সংখ্যা এখন প্রায় ২৭ কোটি। কিন্তু আপনাদের এই ৯ বছরের কার্যকালে দেখছি আপনাদের কার্যকলাপের ফলে এই ৫টি আইটেম এখনও দেড়কোটি মানুষ কিনতে পারে না। সাধারণ জিনিস একটা দেশলাই অনেকে কিনতে পারে না বলে অন্য লোকের বাড়ি থেকে আগুন আনতে হয় রান্না করবার জন্য এর ফলে অনেক সময় দেখেছি আগুন লাগে, অ্যাক্সিডেন্ট হয়, ন্যাচারাল ক্যালামিটি দেখা দেয়। আপনারা বলেন গরিব মানুষের মান উন্নত হয়েছে। কিন্তু বাস্তবে দেখা যাচ্ছে গরিব মানুষের মানের কোন উন্নতি হয়নি। আজকে উন্নতি হয়েছে অ্যাপারেচিকিদের—দে আর বিল্ডিং আপ প্যালেসিয়াল বিল্ডিং। কেন্দ্রীয় সরকার ২০ দফা কর্মসূচীর মাধ্যমে গরিব জনসাধারণ-এর পভার্টি ইর‍্যাডিকেশনের যে প্রোগ্রাম নিয়েছেন তাতে থ্যাঙ্কস টু দি লেফ্‌ট ফ্রন্ট গভর্নমেন্ট আজকে মেজর শেয়ার গোজ টু দি মিডল অ্যান্ড আপার পেজেন্ট্রি অ্যান্ড আপার বিজনেসম্যান। এর জবাব কি দেবেন?

আজকে মেজর শেয়ার হুইচ গোজ টু দি ফেভার অব আপার অ্যান্ড মিডল পিজেন্ট্রি অ্যান্ড আপার মিডল ক্লাশ। আই. আর. ডি. পি., ডি. আর. ডি. এ., এন. আর. ই. পি. ইত্যাদি যে সব প্রকল্পগুলি আছে সেগুলির বেনিফিসিয়ারি হওয়ার কথা ছিল লোয়েস্ট স্টাটাস অব দি সোসাইটি, আপনাদের দৌলতে তা হয়নি। যেখানে আপনাদের দৌলতে হয়নি সেখানে আপনারা রায়ট বাঁধিয়ে দিয়েছেন। বিকজ ইউ হ্যাভ গট দি ডিস্ট্রিক্ট পুলিশ কন্ট্রোল অ্যাট ইওর হ্যান্ডস, পার্টিজ্যান পুলিশ কন্ট্রোল অ্যাট ইওর হ্যান্ডস। স্যার, আপনাকে আর একটি কথা বলতে চাই, খাদ্যমন্ত্রী বলেছেন সোশ্যাল কন্ট্রোল, এক জায়গায় স্ট্যান্ডার্ড অ্যান্ড কোয়ালিটি কন্ট্রোলের কথা তার মানেই অ্যাডাল্টারেশন। আজকে পশ্চিমবাংলার কনজিউমারস, আমি সমীক্ষায় দেখেছি, আপনি নিজেও দেখেছেন কোয়ালিটি ফর অ্যাডাল্টারেশন এবং শর্টেজ অব ওয়েটে ৬০০ কোটি টাকা বছরে প্রতারিত হচ্ছে। এর জন্য কি কো-অর্ডিনেশন আছে? হোয়াট ডাজ দি কমার্স পিপল ডু? হোয়াট ডাজ দি পিপল ইন-চার্জ অব কমার্স ডিপার্টমেন্ট টু ডু? এদের যে ওয়েট বাটখারা ব্যবহৃত হয় সেটা কি চেক করে দেখেছেন? কোথাও কি দেখেছেন স্যাম্পেল অ্যানালিসিস করে দেখেননি? আপনাদের আঁতাত বড় লোকেদের সঙ্গে। খাদ্য তালিকায় মূল্য ঘোষণা করেনি বলে যাকে মিশায় ধরেছিলাম, আপনারা জেলের দরজা খুলে

দিয়ে তাকে পুরস্কৃত করে দিলেন কলকাতার শেরিফ করে। never before it has maligned the history, never it has maligned the tradition of She riff in Calcutta as in the beginning of Left Front regime.

কি জবাব আছে আপনাদের? এর কোনও জবাব আপনাদের কিছু নেই। নেক্সট হচ্ছে হোয়াট ইজ ইওর স্টোরেজ ফেশিলিটি? কথায় কথায় মাননীয় অমলবাবু কেন্দ্রের দোষ দিয়ে থাকেন। গত বছর আলু যখন উঠেছিল তখন ১০ পয়সা কেজি গেছে। কো--অপারেটিভ সেক্টরের ক্ষমতা আছে গোডাউন, কোল্ড স্টোরেজ বৃদ্ধি করার? কি উত্তর আছে আপনাদের? আজকে স্টোরেজ ক্যাপাসিটি বাড়েনি বলে আলু চলে গেল বাইরে এবং যে আলু ৫০ পয়সা কেজি বিক্রি হচ্ছিল এখন সেটা ২.৫০ টাকা কেজি দরে বিক্রি হচ্ছে। এর জন্য কেন্দ্রীয় সরকার দায়ী? ইনিশিয়ালি আপনারাই দায়ী, ..because of your inefficiency you have not been able to utilise the facilities extended by the Central Government for construction of godown and coldstorages. অন্যান্য রাজ্য সরকার করতে পেরেছে, আপনারা সায়েন্টিফিক স্টোরেজের ব্যবস্থা করতে পারেননি, অ্যাজ সাচ সাম পোর্শন ওয়েস্ট। এখন আপনি বলবেন ফুড কর্পোরেশন অব ইন্ডিয়ারও তো ৫২৩ কোটি টাকার খাদ্য নষ্ট হয়ে গেছে। আর একজন নষ্ট করেছে বলে পশ্চিমবাংলার পক্ষে এটা শুভ হয় না। আপনারা প্রস্তাব আনছেন রাজ্য সরকার নাকি ফুড কর্পোরেশন অব ইন্ডিয়ার হাত থেকে দায়িত্ব নেবে প্রোকিওরমেন্ট অ্যান্ড ডিস্ট্রিবিউশনের। এখানে স্টাফ প্যাটার্ন কি, পলিসি কি নিয়েছেন? আপনাদের কিছু স্টাফ এমপ্লয়ী ডেপুটেশনে আছে টু এফ. সি. আই. ভিসাভিস এফ. সি. আই.। পোজিশন এবং রিলেশন কি হবে, এই কথা কিন্তু আমাদের বিশেষভাবে বলবেন। মাননীয় অধ্যক্ষ মহোদয়, শুধু সিরিয়াল তন্ডুল খেলে হয় না, ডাল খেলে হয় না। স্যার, আপনি জানেন দ্বিতীয় মহাযুদ্ধের সময় দিশ কোয়েশ্চেন অব রেশনিং কম আপ ডিউরিং দি সেকেন্ড ওয়ার্ল্ড ওয়ার ইন ব্রিটেন হোয়েন উইলস্টন চার্চিল ওয়াজ দি প্রাইম মিনিস্টার, সেদিন বৃটেনে রেশনিং ব্যবস্থার প্রথম প্রজন্ম হয়েছিল, ইন্ট্রোডিউস হয়েছিল। তারা কিসে রেশনিং করেছিল? অন বাজার, এগ অ্যান্ড মিট, আলুর উপর রেশনিং ইনিশিয়েট করতে যায়নি। কারণ, তারা ভাবতে পারেনি চাল, গম দেব না, আর মানুষ না খেয়ে মরবে। রেশনিং ইনিশিয়েট করেছে মাছ, মাংস, ডিমের উপর। এখানে মৎস্যমন্ত্রী নেই, অ্যানিম্যাল হাসব্যান্ড্রি মন্ত্রীও নেই। আজকে মেন স্টেপল ফুড হচ্ছে অনলি রাইস অ্যান্ড হুইট। আর একজন খাদ্যমন্ত্রী, প্রফুল্লচন্দ্র সেন প্রোডাকশন লেভেল দেখে তখন কাঁচকলা খেতে বলেছিলেন, সায়েন্টিফিক অ্যাপ্লিকেশন। আর আপনাদের আমলে কাঁচকলাও জোটাতে পারে না মানুষ, বনের কচু খেয়ে জন্তুর মতো জীবনযাপন করছে, দেয়ার আর রিপোর্টস। People have been rendered destitute—they have no means to buy and no work to do.

আপনি নিজে ছিলেন সেদিন, আর আজকে সেই কথা আমি আপনাকে বলি।

[2-40–2-50 P.M.]

স্যার, স্মাগলার্স ইন দি বর্ডার এরিয়া--আমি বর্ডার এরিয়ার কথা বলছি, এখানে Co-ordination with the State Police and with Border Security Force and

with your Food Department officials. এটা তো আপনার দেখা উচিত এবং আমাদের খাবার যাতে বাইরে চলে না যায় আনঅথরাইজডভাবে সেদিকেও দৃষ্টি রাখা উচিত। আর যদি যায় তার যেন অ্যাকাউন্টিবিলিটি থাকে। কারণ আমাদের বন্ধু দেশ, আমরা মনে করি If should be through Government Channel, not through black marketing, not through smuggling. আনঅথরাইজডভাবে বা বেআইনিভাবে যাতে না যায় সেটা আপনি দেখুন। আপনার কাছে অনুরোধ, এগুলি বন্ধ করার জন্য যে ব্যবস্থা নেওয়ার দরকার সেটা আপনি নিন। এঁরা স্যার, বারবার একটা ব্যাপারে আমাদের খোঁটা দেন আমি এবারে সেই প্রসঙ্গে আসছি। আমাদের তৎকালীন পন্ডিত অর্থমন্ত্রী এখন এখানে নেই, তিনি একাধিকবার আই. এম. এফ.-এর লোন এবং ওয়ার্ল্ড ব্যাঙ্কের লোন নিয়ে আমাদের কটাক্ষ করেছেন। আজকে আমি আপনাদের জিজ্ঞাসা করি, এটা আপনারা দেখবেন বলে আমি মনে করি, এসেনশিয়াল কমোডিটিস সাপ্লাই কর্পোরেশন আমরা করেছিলাম Just to hold the price level, it is an organisation not for profit.

আজকে আপনাকে বক্তব্য রাখতে হবে এখানে কি মেশিনারি এবং অর্গানাইজেশন আছে। আপনি লাভ দেখিয়েছেন গত বছর ৬ লক্ষ টাকা, এবারে আরও কিছু নাকি বেশি হবে, কিন্তু লাভ করার উদ্দেশ্য তো ছিল না, It was intended for services.

মানুষকে সেবা দেবে, খাঁটি বিশুদ্ধ জিনিসপত্র সরবরাহ করবে এই ছিল উদ্দেশ্য। এই প্রসঙ্গে আমি ভোজ্য তেলের কথায় আসতে চাই। তেলের কিছুটা অংশ বাজার থেকে আমার বন্ধু বীরেন রায় মহাশয়রা কিনে নেন কারণ ওঁদের বহু জায়গায় তেল দিতে হয়, তারজন্য বাজারে তেলের একটা শর্টেজ আছে। সেখানে যুব ভারতী ক্রীড়াঙ্গনে অনেক তেলের প্রয়োজন হয়েছে আমরা জানি তথাপি আজকে ইন্টারনাল কনজাম্পশন মেটানোর জন্য ভারত সরকার লিবারালাইজ করেছে ইমপোর্ট অফ এডিবল অয়েল।

**মিঃ স্পিকার :** ব্রান্ডটা বললেন না?

**Dr. Zainal Abedin :** Sir, you know the brand is absolutely political brand but not a ginzer brand either. 5 per cent production meet..

রাধিকাবাবু, তেলের আমাদের কমতি আছে। আমাদের এখানে ৫ পারসেন্ট প্রোডাকশন মিট করতে পারে না, তারপর বাজারে যে তেল আসে এই বীরেনবাবুরা তার অধিকাংশই কিনে নিয়ে যান কারণ বহু জায়গায় এঁদের তেল লাগাতে হয় তাই বাজারে তেলের অভাব আছে। আপনি বলেছেন, পাম অয়েল এবং রেপসিড, ১২ কোটি টাকা গ্যারান্টি দিচ্ছেন, গভর্নমেন্ট Government guarantee for dealing with the double refined.

এটা কি ভেবে দেখেছেন, যে প্রোডাক্ট হচ্ছে after refining that is edible and that is free from disease. কারণ which is the real ingredient responsible for positive organism and disease.

এখন বীরেনবাবুরা যেভাবে তেলের জন্য ভীড় করছেন তাতে তেলের আরও কমতি হবে, আমি জানি না সেদিন একথা বলবেন কিনা যে কেরোসিনকে ট্রিপল রিফাইন করে তা দিয়ে রান্না হবে। এর পর আমি সিমেন্টের কথায় আসছি। সিমেন্ট আমাদের দেশে উৎপাদন

হচ্ছে। ইমপোর্টেড কোরিয়ান সিমেন্ট অ্যান্ড আদার লোকাল সিমেন্ট আছে। সিমেন্টের ব্যাপারে দেখছি during repackaging here, adulteration is possible.

আজকের পেরিফেরিতে যেটা পেয়েছি সেটা ভেজাল এবং সেটাতে কাজ হয় না। আগে এক বস্তা সিমেন্টে যে কাজ হত আজকে ৫ বস্তা সিমেন্টে সেই কাজ হয় না। will you put up a test case for it.

তারপর আর একটা জিনিস আপনি প্রবর্তন করেছেন—ইন্ডিভিজুয়াল রেশন কার্ড। আজকে এখানে ৫/৬ কোটি মানুষ আছেন, আপনি হিসাব দিয়েছেন ১ লক্ষ ৯৯ হাজার ঘোস্ট কার্ড আপনি ধরেছেন এবং এখানে ৫৫ হাজার ঘোস্ট কার্ড ধরেছেন তাহলে What are those cards?

এখানে ভেরিফিকেশনের সিস্টেমটা কি? আজকে যারা এসেছেন ইনফিল্টরেশন করে from either way. Whey has not been properly scrutinised?

এগুলি ভাবতে হবে।

আজকে ঘোস্ট রেশন কার্ডের জন্য একটা ড্রাইভ দেওয়া দরকার এবং এখানে in the name of drive in the name of scrutiny.

মানুষ যাতে হ্যারাশমেন্ট না হয় তার জন্য অনুরোধ করছি। মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয়, আপনার দায়িত্ব আছে জেল, হসপিটাল এবং আর. আর. অর্গানাইজেশনের খাবার পাঠানো। আমরা দেখেছি যে মাদ্রাজে স্কুল স্টুডেন্টদের জন্য খাবার পাঠানো হয়, অন্ধ্রতে সাধারণ চাষীদের জন্য খাবার পাঠিয়ে দেওয়া হয়। আজকে এই যে ইনস্টিটিউশনাল সাপ্লাই আপনার দপ্তর থেকে করে থাকে সেখানে কোয়ালিটি কি আপনারা চেক আপ করেন? do you check up the quality of the food supplied in hospital patients do you check up the quality of other categories of things.

এই রকম রিপোর্ট আমাদের কাছে আছে। কাজেই আপনি যদি চেক আপ করে এটা পূরণ করতে পারেন তাহলে আমরা খুশি হব। আজকে এই দাবি তো বিপ্লবী সি. পি. আই. দলেরও ছিল। এরা দীর্ঘদিন ধরে একথা বলেছিলেন, হল সেল স্টেট ট্রেডিং, স্টেট ট্রেডিং ফর ফুড, এই সম্পর্কে আপনাদের স্লোগান কোথায়? ইউ আর ইন দি কেভ। একবারও বাজেটের একটা প্রস্তাবেও দেখলাম না। They are given food which are unfit for human consumption. আপনাদের বাজেট প্রস্তাবে এই জাতীয় কোনো স্লোগান দেখলাম না। You have spoke, you have educated for wholesale state trading in food. আপনাদের কোনো প্রস্তাব নেই। Why are you educating that :

আজকে আপনাদের সেই প্রস্তাব কোথায়? সেই বিপ্লবী ধুয়া কোথায়? আজকে এই কথা আপনাদের জানাতে বলি। তারপরে মাননীয় মন্ত্রী মহাশয়, আপনাকে জিজ্ঞাসা করি, আপনাদের দুটো স্কীম দেখছি। One subsidized and the other is nutitrious supply of food grains. আমাদের কিছু ফরেন সংস্থা আছে যারা এই জাতীয় খাবার সাপ্লাই করে ফর দি পিপল অ্যান্ড স্কুল স্টুডেন্টস। আজকে এটার মনিটারিং কে করছে? why not the

food department will moniter, why other department will administer the management of charitable and voluntary types of food? এখানে কোনও ব্যবস্থা হচ্ছে না। যখন মেদিনীপুরে বন্যা হয়েছিল, আমি একই সঙ্গে মেদিনীপুর এবং কল্যাণীতে গিয়ে দেখেছি যে মেদিনীপুরের স্কুলের ফুড কল্যাণীতে স্কুলে, হসপিটালে সাপ্লাই করা হয়েছে। তাদের সাতখুন মাপ কারণ তারা কমরেড। I have told about the apparatchike. The whole society is poluted by apparatchiki.

আজকে একটা অস্বস্তিকর অবস্থা দেখা দিয়েছে। আপনি খাদ্যের জন্য স্টেট প্ল্যানে মিনিমাম চার্জ যা করেছেন, অনলি ৬৫ থাউজেন্ড আই ফাইন্ড। আপনি যদিও বলেছেন যে এই ফেন্সিংয়ে অ্যাকোমডেশন কম, this will not suffice.

আপনাকে কম্প্রিহেনসিভ একটা প্ল্যানিং নিতে হবে স্টোরেজের জন্য Planning in co-ordination with state warehousing Corporation central warehousing corporation, agriculture department and co-operative department.

সেজন্য বলছি যে অ্যাকর্ডিং টু প্রোকিওরমেন্ট, এটা যেন ওয়েস্টেজ না হয়। প্রোকিওরমেন্টের সময়ে ডিসাস্টর মানুষগুলি যাতে বাঁচে তার জন্য ব্যবস্থা করতে হবে। সেই অনুরোধ আপনার কাছে রাখছি। আমরা দেখেছি যে আপনি বিল্ডিং ইত্যাদিতে অনেক টাকা খরচ করার জন্য ব্যবস্থা করেছেন। আনন্দবাজারের প্রথম পাতায় দিয়েছে যে আপনি গত বছরের বাজেট থেকে ৩ কোটি টাকা বেশি দিয়েছেন। তাতে কি কোয়ান্টেটিভ এবং কোয়ালিটিভ সার্ভিস বেড়েছে? either quality of food or quality of service rendered to the people.

এই রেশনের মাধ্যমে করা হয়েছে কিনা সেটা আপনি জানাবেন। আর একটা কথা বলি। আমাদের অ্যাগ্রো বেসড ইন্ডাস্ট্রিতে আনএম্পলয়মেন্ট আছে। আজকে সেন্ট্রালি স্পনসর্ড স্কীমে ২২।। লক্ষ টাকা যদি নিয়ে থাকেন modernization of husking.

তাহলে এই সলভেন্ট এক্সট্রাক্ট, তুষ থেকে, প্যাডি হাস্ক থেকে যে প্যাডি এক্সট্রাক্ট সলভেন্ট এক্সট্রাক্ট হয় this can be consumed in the industry, this can be used for edible purpose also.

আপনি কি এদিকে নজর দেবেন? আমাদের পাশের রাজ্যে সেখানে তারা সলভেন্ট এক্সট্রাক্ট প্লান চালু করেছে। পশ্চিমদিনাজপুরের কিষানগঞ্জে এই সলভেন্ট এক্সট্রাক্ট প্লান আছে। আমাদের ১২/১৩টা রাইস মিল আছে, অথচ এই অপারেশন কার্যকর হচ্ছে না। এটা দেখতে আপনাকে অনুরোধ করছি।

[2-50–3-00 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পরিশেষে আমি মূল্য সম্বন্ধে দু'একটি কথা বলে আমার বক্তব্য শেষ করতে চাই। এই সরকারের পক্ষ থেকে ভারত সরকারের মূল্য নীতির প্রতি বার বার আপত্তি জানানো হয়। ভারত সরকার মূল্য বাড়িয়েছেন দু'টি কারণে, একটি হচ্ছে — সভেন্থ প্ল্যানের ১ লক্ষ ৮০ হাজার কোটি টাকা মিট্ করতে হবে, আর একটি হচ্ছে স্টেট এবং আদার অর্গানাইজেশনগুলিকে টাকা দিতে হবে। এখন প্রকিয়োরমেন্ট প্রাইস যদি বাড়ে

তাহলে রেমুনারেটিভ প্রাইস [illegible] দেবার জন্য দুটোর মধ্যে সমন্বয় করতে হয়। সেই সমন্বয় করতে গিয়ে ইনসিগ্‌নিফিকেন্ট ইনক্রিস হয়ে থাকলেও মাননীয় মন্ত্রী মহাশয়ের কিছু করার নেই। কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রশ্ন হচ্ছে, ক'জন ব্ল্যাক মার্কেটার্সকে ধরা হয়েছে ক'জনের সাজা হয়েছে ব্ল্যাক মার্কেটিং করার জন্য? কেরোসিন তেলের লিটার প্রতি ১৪ পয়সা দাম বেড়েছে, কিন্তু আমরা দেখছি ১৪ টাকা দিয়েও কেরোসিন তেল পাওয়া যায় না। এ বিষয়ে এই সরকারের বিভিন্ন সময়ের ইতিহাস আছে, এবং সে ইতিহাস কলঙ্কের ইতিহাস। সেইজন্য আমি বলতে চাই, Shri Radhika Ranjan Banerjee belongs to the apparatchiki of Shri Jyoti basu, who is lost for not being the member of the peasantry but for being a member of the capitalists and not for the poor men and this myth that he is a friend of the poor men should be dismissed as Calegula sent his horse as a Consul.

**শ্রী অমিয়ভূষণ ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি অনেকক্ষণ ধরে মনোযোগ দিয়ে ডাঃ জয়নাল আবেদিনের বক্তব্য শুনলাম এবং সব শুনে মনে হল all sound and fury signifying nothing.

ফলে কোনো কিছুই আমার হৃদয়ঙ্গম হল না। আজকে এখানে খাদ্য বিভাগের জন্য যে বাজেট উপস্থিত করা হয়েছে সে বাজেট একটু অনুধাবন করলেই বোঝা যাবে যে, গত কয়েক বছর ধরে যে পরিস্থিতির মধ্যে। দিয়ে আমরা রাজ্যের সমস্ত মানুষকে খাওয়াবার যে দায়িত্ব পালন করবার চেষ্টা করছি, সেটা যে যথেষ্ট পরিমাণে আমরা সাকসেসফুল হয়েছি। কারণ আপনি জানেন যে, গত কয়েক বছর ধরে একটা কঠিন অবস্থার মধ্যে দিয়ে আমাদের চলতে হচ্ছে। রাজ্যে প্রতিনিয়ত যে ভাবে লোক সংখ্যা বাড়ছে সেভাবে আমাদের খাদ্যশস্য সরবরাহ করা হচ্ছে না। প্রতিনিয়ত লোক সংখ্যা বৃদ্ধির সাথে সাথে কলকাতা তথা শহরাঞ্চলের রেশন ব্যবস্থা চালু রাখার জন্য যে পরিমাণ খাদ্যশস্যের দরকার সে পরিমাণ আমরা পাই না। এর সঙ্গে আবার বর্ডার এলাকার প্রবলেম আছে। আমরা কেন্দ্রের কাছে এ বিষয়ে বার বার আবেদন নিবেদন করেও বিশেষ সুফল পাচ্ছি না। সাধারণত চাল, গম, চিনি ইত্যাদি রেশন এলাকায় রেশন দোকানের মাধ্যমে দেওয়া হয়, কিন্তু যেভাবে এবং যে পরিমাণে আমরা দিতে চাই সেভাবে এবং সে পরিমাণে আমরা দিতে পারি না। কারণ এই সমস্ত খাদ্যশস্য এফ. সি. আই. আমাদের সরবরাহ করে, কিন্তু তাদের ল্যাক অফ অ্যাটেনশন অনেক সময়ে আমাদের সমস্যার সৃষ্টি করে। দ্বিতীয়ত হচ্ছে সাপ্লাই ঠিক রাখার জন্য রেলওয়ে রেক্ নিয়মিতভাবে পাওয়া দরকার, কিন্তু তা আমরা পাই না। কাজেই নানারকম সমস্যাসঙ্কুল অবস্থার ভেতর দিয়ে আমাদের রেশন ব্যবস্থা চালিয়ে যেতে হচ্ছে, তথাপি গুরুতর কোনো ভাঙনের সৃষ্টি হয়নি। মাঝে মাঝে নিশ্চয়ই সমস্যা দেখা দেয়, কিন্তু তাও কোনো সময়েই গুরুতর আকার ধারণ করছে না। অতএব আমরা বলতে পারি যে, আমাদের রেশন ব্যবস্থা মোটেই ভেঙে পড়েনি, কিন্তু তা বলে আমরা এ দাবিও করতে পারি না যে, গত ২/৩ বছর ধরে রেশনের মাধ্যমে আমরা যে সমস্ত জিনিস যে সমস্ত জায়গায় দেবার চেষ্টা করেছি সে সমস্ত সব সময় ইকুয়াল সাপ্লাই করতে পেরেছি। নিশ্চয়ই তা আমরা পারিনি। কারণ পশ্চিমবঙ্গে একটা উদ্ভূত অবস্থার মধ্যে এই ব্যবস্থা চলছে। যে সমস্ত জিনিস আমাদের সাপ্লাই করতে হয় সে সমস্ত জিনিসগুলির সবই আমাদের বাইরের রাজ্যগুলির কাছ থেকে পেতে

হয়। আমাদের পশ্চিমবাংলায় চালের উৎপাদন প্রয়োজনের চেয়ে কম। স্যার, আপনি জানেন, দেশ বিভাগের সময় যে সমস্ত কথাবার্তা হয়েছিল সে সমস্ত কথাবার্তার মধ্যে এ কথাও বলা হয়েছিল যে, 'তোমরা ভাল করে পাট উৎপাদন ক'র, তোমাদের চাল ইত্যাদির অভাব মিটিয়ে দেওয়া হবে।' সেই পরিপ্রেক্ষিতে পরবর্তীকালে কিন্তু আশানুরূপ কোনো উদ্যোগ দেখছি না, সেভাবে মেটানো হয়নি বা হচ্ছে না।

আমাদের যা ডিমান্ড ছিল সাড়ে ৩ লক্ষ টন চাল এবং গম যা আমাদের রেশন এলাকায় দরকার হয় সেই পরিমাণ খাদ্য আমরা সব সময়ে পাই না। এরজন্য অনেক সময়ে অসুবিধা হয়। কিন্তু তার সঙ্গে সঙ্গে একথা ঠিক আমরা নিজে যা প্রোকিওরমেন্ট করি সেই প্রোকিওরমেন্টের মাধ্যমে আমরা এই সমস্যার সমাধান করবার চেষ্টা করি। ডাঃ জয়নাল আবেদিন সাহেবের বক্তব্য শুনে যা বুঝলাম, উনি এখানে বলতে চাইছেন, আমরা ১৯৬৬ সালে যেভাবে লেভি আদায় করেছিলাম সমস্ত দেশকে উত্তপ্ত করে, বসিরহাটে ছাত্রকে গুলি করে মেরেছিলাম, সেই অবস্থা আপনারা কেন করতে পারছেন না। এরজন্য উনি দুঃখিত হয়েছেন। কিন্তু কথা হচ্ছে, আমরা যে ব্যবস্থার মধ্যে আছি সেই ব্যবস্থায় আমরা যথাসাধ্য চেষ্টা করছি, সেখানে গুরুতর সমস্যা কিছু দেখা যাচ্ছে না। কাজেই ওনার প্রশ্নের কিছুমাত্র উত্তর দেওয়ার প্রয়োজন আছে বলে আমি মনে করি না। আর একটি জিনিস দেখুন, ধান ভাঙার যে সিসটেম আছে সেই সিসটেম আধুনিকীকরণ করা দরকার এবং সেই আধুনিকীকরণ করার জন্য নানাভাবে প্রচেষ্টা চলছে। আধুনিকীকরণ করা গেলে অন্তত ৬০ কোর চাল এত টন, এত ভ্যালু বাঁচবে। সেইদিকে সরকার প্রচেষ্টা করছেন এবং এই প্রচেষ্টায় সকলের সহযোগিতা দরকার। ওনারা বলছেন জিনিসপত্রের দাম বাড়ছে। কেরোসিন তেলের ক্ষেত্রে দেখুন, ১৯৮৩ সালে আমরা ৬ লক্ষ মেট্রিক টন চেয়েছিলাম আর আমরা সাপ্লাই পেলাম ৪.৭৬ লক্ষ মেট্রিক টন। ১৯৮৪ সালে আমাদের চাহিদা ছিল ৮.৪০ লক্ষ মেট্রিক টন আর আমরা সাপ্লাই পেলাম ৫.২৯ লক্ষ মেট্রিক টন। ১৯৮৫ সালে আমাদের ডিমান্ড ছিল ৯.৬০ লক্ষ মেট্রিক টন, আমরা তাই চেয়ে পেলাম ৫.৬০ লক্ষ মেট্রিক টন। এর পরেও ওনারা বলছেন কেরোসিন ঠিকমতো পাওয়া যাচ্ছে না কেন? কেরোসিন আমাদের দেশে উৎপন্ন হয় না, বাইরে থেকে আসে, কেন্দ্র সাপ্লাই করে। সাপ্লাই এবং ডিমান্ডের যে থিয়োরি সেখানে সাপ্লাই যদি কম হয় তাহলে এই সমাজ পরিবেশের মধ্যে এইভাবে ব্ল্যাক-মার্কেটিংকে পরিপূর্ণভাবে চেক করা অসম্ভব। তবে অনেকখানি কন্ট্রোল করা যায় যদি সকলের সহযোগিতা ইনক্লুডিং দি অপোজিশন সেইভাবে পাওয়া যায়, সেইভাবে তাঁরা যদি এগিয়ে আসেন। এরপর সিমেন্টের কথায় আসি। সিমেন্ট আমাদের দেশে অর্থাৎ পশ্চিমবাংলায় উৎপন্ন হয় না। সিমেন্ট কিভাবে সাপ্লাই হয় দেখুন, ১৯৮৩ সালে আমাদের ডিমান্ড ছিল ৫.৯৪ লক্ষ মেট্রিক টন আর আমরা পেলাম ৪.২৭ লক্ষ মেট্রিক টন। ১৯৮৪ সালে আমাদের ডিমান্ড ছিল ৬.০৯ লক্ষ মেট্রিক টন আর সাপ্লাই পেলাম ৪.৩৭ লক্ষ মেট্রিক টন। ১৯৮৫ সালে আমাদের চাহিদা ছিল ৬.৭০ লক্ষ মেট্রিক টন আর আমরা পেলাম মাত্র ৩.৬২ লক্ষ মেট্রিক টন। এইভাবে যদি আমরা সাপ্লাই যথেষ্ট পরিমাণে কম পেতে আরম্ভ করি—যে জিনিস আমরা উৎপন্ন করি না — তাহলে দেশে একটা সমস্যার সৃষ্টি হবে। আমি ডাঃ জয়নাল আবেদিন সাহেবের কথা শুনছিলাম, উনি বলছিলেন সিমেন্টের নানারকম চোরাকারবার হয়, সিমেন্টের কোয়ালিটি খারাপ

হয়, সিমেন্টে নানারকম জিনিস মিশিয়ে দেওয়া হয় ইত্যাদি ইত্যাদি। এটা যে একেবারে হয় না একথা বলতে পারব না, নিশ্চয়ই হয়। আপনারা সমস্ত দেশকে ৩০/৪০ বছর ধরে শাসন করে এমন একটা জায়গায় নিয়ে এসেছেন যে এই ৯ বছরের মধ্যে। আমরা সমস্ত দেশের মানুষকে ভগবান করে দেব—এটা সম্ভব নয়। ডিমান্ড এবং সাপ্লাইয়ের এই অব্যবস্থা থাকলে এবং এই রকম আর্থিক পরিবেশ থাকলে এইসব জিনিস ঘটবেই। তবে সকলের সহযোগিতা পেলে এই সমস্তগুলি যথেষ্ট পরিমাণে চেক্ করা যাবে। আমি বহুদিন বলেছি আমাদের জিনিসপত্রের যে দাম বাড়ছে—একটু আগে কোয়েশ্চন অ্যান্ড আনসারের সময়ে একজন সদস্য জিজ্ঞাসা করেছিলেন কোন্ জিনিসের দাম কত পরিমাণে বাড়ছে কতটা বাড়ছে ইত্যাদি ইত্যাদি, ..

[3-00–3-10 P.M.]

তাতে দেখা গেল চাল, গম, চিনি, সিমেন্ট, পেট্রোল, ডিজেল, কেরোসিন, কি নয়, এই সমস্ত জিনিসের দাম গত কয়েক বছরে কয়েক মাস অন্তর অন্তর বাড়ানো হয়েছে। বাড়াবার ফলে কি অবস্থা হয়েছে? যদি মনে করেন যে ডিজেলের দাম বাড়ল তাতে কি হবে? ডিজেলের দাম বাড়ার ফলে জিনিসপত্র ক্যারি করবার খরচ বেশি পড়বে। পেট্রোলের ব্যাপারও তাই চেন রিঅ্যাকশনে দাম বেড়েছে। তারপর সোজাসুজিভাবে চাল, গম, এসবের দাম তো বেড়েছেই। চেন রিঅ্যাকশনে সমস্ত জিনিসের দাম বাড়ছে। আর ওঁরা বলছেন যে জিনিসপত্রের দাম বাড়ল কেন? বামপন্থী সরকার জবাব দাও। ভাল করে জেনে রাখুন কেন্দ্র বিভিন্ন জিনিসের দাম বাড়াতে আরম্ভ করলেন তারই চেন রিঅ্যাকশনে সমস্ত রাজ্যেই এই দাম বাড়বে। একে ঠেকাবার সাধ্য নেই। আমরাই ঠেকাবার কথা বলেছিলাম, এখনও বলছি, আমরা বার বার বলেছি ১৪টি জিনিসের কথা। এ নিয়ে বহুদিন আমরা আন্দোলন করেছি এখনও করছি। সমস্ত দেশের মানুষ বিশেষ করে যাদের অত্যন্ত লিমিটেড ইনকাম যারা উইথ নো ইনকাম ম্যান ভারচুয়ালি তারা যাতে এই ১৪টি জিনিস কিনে খেয়ে-পরে বেঁচে থাকতে পারে তাই এই ১৪টি সামগ্রী ন্যায্য দামে সারা ভারতবর্ষে ফেয়ার প্রাইস শপের মাধ্যমে দেওয়া হোক। এই প্রস্তাবটা নিয়ে এখন পর্যন্ত কেন্দ্রীয় সরকার রাজি হননি। এ কথা অবধারিত সত্য যে শুধু মাত্র রাজ্যের দায়িত্ব নয়। আপনারাও একটু চেষ্টা করুন না, সমস্ত জায়গায় কেন্দ্রীয় সরকার না করলে এ পক্ষে কার পক্ষে সম্ভব নয়। শুধু পশ্চিমবঙ্গ নয় সমস্ত দেশে সারা ভারতবর্ষে আজকে যেখানে আর্থিক অবস্থা অনেকখানি বিপর্যস্ত। পশ্চিমবঙ্গে যথেষ্ট গরিব মানুষ আছেন, তাঁরা সমস্ত ভারতবর্ষে ছড়িয়ে আছেন তাঁদের বাঁচাবার জন্য একটা কাজ করুন। ১৪টি জিনিসের দাম ফেয়ার প্রাইসের মাধ্যমে সারা ভারতবর্ষে শুধুমাত্র পশ্চিমবঙ্গে নয় — দেওয়া হোক। কিন্তু এ ব্যাপারে এখন পর্যন্ত কেন্দ্রীয় সরকার কোনো সহযোগিতা করছেন না। এখানে একটা মজার ব্যাপার লক্ষ্য করছি। ১৯৭৪ সালে তৎকালীন খাদ্যমন্ত্রী শ্রী প্রফুল্লকান্তি ঘোষ—তিনি এখানে উপস্থিত নেই—তিনি তাঁর বাজেট বক্তব্যের ভিতর লিখেছেন 'সারা দেশে ক্রমাগত মুদ্রাস্ফীতির জন্য এইসব দ্রব্যের সরবরাহ শুধু ব্যহত হয়নি, উপরন্তু তার মূল্যও ক্রমাগত বেড়ে চলেছে। যার ফলে পশ্চিমবঙ্গের মানুষকে যথেষ্ট কষ্ট স্বীকার করতে হচ্ছে। এই অবস্থার প্রকৃষ্ট প্রতিকার হতে পারে যদি দ্রব্যমূল্য স্থিতিশীল করা যায় এবং কেন্দ্রীয় সরকারের আনুকূল্যে সর্বভারতীয় নীতি প্রথাটির দ্বারা যথাযথ

সংখ্যক ভোগ্যপণ্য সারা দেশের ন্যায্যমূল্যের দোকান থেকে গ্রাহকদের মধ্যে বন্টন করা যায়। এইরূপ সর্বভারতীয় পরিকল্পনা পশ্চিমবঙ্গের মতো ঘাটতি রাজ্যের পক্ষে সহায়ক হবে এবং রাজ্যে যে ব্যাপক সরকারি বন্টন ব্যবস্থা চালু আছে তা নিয়ে এই পরিকল্পনার সার্থক রূপায়ণ ও সহজসাধ্য হবে।

উনি যখন মন্ত্রী ছিলেন তখনও এর ভিতরে এই ১৪টি জিনিসের উল্লেখ নেই। তা ছাড়া এই কথাটা ওঁরা তখন বলতেন, কিন্তু যখন আমরা বলছি যে এই ১৪টি জিনিস সারা ভারতবর্ষের গরিব মানুষেরা যাতে ন্যায্য দামে সরকারি দোকানের মাধ্যমে দেওয়া যায়, আসুন আমরা সকলে তার জন্য আন্দোলন করি ওঁরা তখন চুপ করে রয়েছেন। একেবারে স্পিকটি নট। বললেন যদি বামপন্থী সরকার শক্তিশালী হয়ে যায়, কেন্দ্র আবার ধমক দেবে। অত্যন্ত ন্যায্য কথা, কয়েক বছর আগে বলেছিল, আজকে বলতে পারছেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বক্তব্য শেষ করার আগে আমি আবার আবেদন জানাচ্ছি যে কেন্দ্রের এই যে অবিচার চলছে, সেজন্য এবং এইসব সঙ্কটের সমাধানের জন্য আসুন আমরা এক হয়ে এই ন্যায্য কথাগুলি একসঙ্গে বলি। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অবন্তী মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, খাদ্য ও সরবরাহ বিভাগের মাননীয় মন্ত্রী ১৯৮৬/৮৭ সালের জন্য যে ব্যয়বরাদ্দ উত্থাপন করেছেন সেই ব্যয়বরাদ্দ সম্পর্কে আমার কিছু বক্তব্য আমি এই সভায় পেশ করে এই সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। খাদ্য ও সরবরাহ বিভাগের মাননীয় মন্ত্রী একজন বর্ষীয়ান ব্যক্তি, তাই আমার বক্তব্য পেশ করবার পূর্বে তাঁর প্রতি শ্রদ্ধা নিবেদন করে সংক্ষেপে কিছু বক্তব্য রাখছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রীই শুধু নন, বামফ্রন্ট সরকারের প্রতিটি বিভাগের মাননীয় মন্ত্রীরা পশ্চিমবঙ্গের মানুষের সামনে ভুল তথ্য পেশ করে সামগ্রিকভাবে পশ্চিমবঙ্গকে আগামী দিনে যে ধ্বংসের দিকে নিয়ে যাচ্ছেন সেই সম্পর্কে কিছু উল্লেখ করতে চাই। মাননীয় মন্ত্রীরা যদি একটি ডিবেট ডাকেন এবং ঐ ডিবেট ডেকে সেখানে যদি আলোচনা করেন তাহলে বামফ্রন্ট সরকার আগামী দিনে পশ্চিমবঙ্গকে কিভাবে নিঃশেষ করতে এগোচ্ছেন সেটা পরিষ্কার হয়ে যাবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের কৃষিমন্ত্রী এক কথা বলেন, আর খাদ্যমন্ত্রী অন্য কথা বলেন। পশ্চিমবঙ্গের মাননীয় কৃষিমন্ত্রী বলেন যে, পশ্চিমবঙ্গে খাদ্য উৎপাদন বেড়েছে এবং উদ্বৃত্ত হচ্ছে, কিন্তু আমাদের মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয় বলেন যে, পশ্চিমবঙ্গে খাদ্যে ঘাটতি রয়েছে। এই খাদ্য ঘাটতি দেখিয়ে তিনি কেন্দ্রীয় সরকারের কাছ থেকে প্রায় ২০ লক্ষ মেট্রিক টন খাদ্য দাবি করেন। এই যে ২০ লক্ষ মেট্রিক টন দাবি করেন — এই খাদ্য পাঞ্জাব এবং হরিয়ানা থেকে আনতে হয়। সেই ২০ লক্ষ মেট্রিক টন খাদ্যের জন্য পশ্চিমবঙ্গ থেকে যে অর্থ দিতে হয় — সেই অর্থ পাঞ্জাব ও হরিয়ানায় চলে যায়। এটা তো অস্বীকার করবার কথা নয়। আজকে আমরা দেখছি যে, কৃষি বিভাগের সঙ্গে খাদ্য বিভাগের কোনো সংযোগ নেই। ঠিক একইভাবে স্বরাষ্ট্র বিভাগের সঙ্গে খাদ্য বিভাগের কোনও সংযোগ নেই। বর্ডার পুলিশ রয়েছে, কিন্তু পশ্চিমবঙ্গের রেশনের চাল, গম পূর্ববাংলায় চলে যাচ্ছে। যে বর্ডার পুলিশ রয়েছে সেই বর্ডার পুলিশকে স্বরাষ্ট্র বিভাগ নিয়ন্ত্রণ করতে পারছে না বলেই সেখানে পশ্চিমবাংলার গম এবং চাল পূর্ব বাংলায় চলে যাচ্ছে। পূর্ব বাংলা

থেকে কয়েক লক্ষ উদ্বাস্তু পশ্চিমবাংলায় এসেছেন যাঁদের কোনো রেশন কার্ড নেই। যে রেশন কার্ড দেওয়া হচ্ছে সেখানে লক্ষ্য করলে দেখা যাবে যে, ঐ রেশন কার্ড দেবার ক্ষেত্রেও কারচুপি করা হচ্ছে। এই কথা কি আপনারা অস্বীকার করতে পারেন যে রেশন কার্ড দেবার ব্যাপারে আজকে দলবাজি করা হচ্ছে?

[3-10–3-20 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওনারা কংগ্রেসকে বলেন যে মিল মালিকের লোক, কংগ্রেস জোতদারদের লোক। ওনাদের লজ্জা করা উচিত। যখন বর্ষীয়ান নেতা শ্রদ্ধেয় প্রফুল্লচন্দ্র সেন মুখ্যমন্ত্রী ছিলেন তখন এই সি. পি. আই. এবং সি. পি. এম. দলের মুখ্যমন্ত্রী তৎকালীন মুখ্যমন্ত্রীর উপর চাপ সৃষ্টি করেছিলেন পশ্চিমবাংলায় লেভি ইমপোজ করার জন্য কিন্তু আজকে সেই লেভি নেই। লেভি কাদের উপর পড়ে? মিল মালিকদের উপর পড়ে। তাহলে কি পশ্চিমবাংলা থেকে মিল মালিক চলে গিয়েছে, জোতদার উঠে গিয়েছে? ওনারা তখন দলবাজির জন্য কংগ্রেসকে তৎকালীন জন-মানসের সামনে হেয় প্রতিপন্ন করার জন্য শ্রদ্ধেয় প্রফুল্লবাবুর উপর চাপ সৃষ্টি করে লেভি ইম্পোজ করেছিলেন। জোতদাররা যখন ওনাদের অনুকূলে চলে এল তখন সেই জোতদারদের কাছ থেকে ধান সংগ্রহ করা সম্পূর্ণ বন্ধ করে দিলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কেন্দ্রীয় সরকার মিলগুলিকে গম এবং ময়দার মূল্য কুইন্টাল প্রতি যথাক্রমে ৩৮ টাকা ও ৪২ টাকা হ্রাস করে সরবরাহ করা সত্ত্বেও খাদ্য ও সরবরাহ বিভাগের ব্যর্থতার জন্য রাজ্যের মিল মালিকরা উক্ত সামগ্রী নির্ধারিত দরের পরিবর্তে যথাক্রমে ২৬০ টাকা ও ৩২০ টাকা কুইন্টাল দরে জনগণের কাছে বিক্রি করে উক্ত বছরে ৫০ কোটি টাকা মুনাফা করল। এটা বন্ধ করতে ওনারা ব্যর্থ হয়েছেন। এই কথা ওনারা অস্বীকার করতে পারবেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয় নিত্যপ্রয়োজনীয় দ্রব্য সরবরাহের ক্ষেত্রে সম্পূর্ণভাবে ব্যর্থ হয়েছে এই সরকার। শুধু বাইরে প্রচার রেশনের দোকানে সাবান পাওয়া যাবে, ডাল পাওয়া যাবে, রেপসিড তেল পাওয়া যাবে, বই-খাতা পাওয়া যাবে এবং অন্যান্য নিত্যপ্রয়োজনীয় জিনিসপত্র পাওয়া যাবে। কিন্তু রেশনের দোকানে যখন পৌঁছানো যাবে তখন দেখা যাবে বই--খাতা নেই, সাবান নেই, ডাল নেই, রেপসিড তেল নেই। শুধু রয়েছে চাল আর গম। সেই চাল-গম আবার কি রকম সেই চাল-গম এত পচা, তার থেকে এমন দুর্গন্ধ বার হচ্ছে যে সেটা মানুষ তো খেতেই পারবে না পশুরা পর্যন্ত সেটা খেতে পারবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সব মিলিয়ে যদি দেখা যায় তাহলে সব জায়গায় এই সরকার ব্যর্থ হয়েছে। আমি যে বর্ষীয়ান নেতার কথা বলেছিলাম ওনারা সেই বর্ষীয়ান নেতার ল্যাজ ধরে ১৯৭৭ সালে পশ্চিমবাংলায় শাসন ক্ষমতায় এলেন। শাসন ক্ষমতায় এসে এখানে একটা ভয়ঙ্কর পরিবেশের সৃষ্টি করলেন। পশ্চিমবাংলার প্রশাসনকে অবক্ষয়ের মধ্যে নিয়ে এসেছেন। ভুল তথ্য পরিবেশন করে, ভেজাল তেল এবং ডাল খাইয়ে লোককে একেবারে অন্ধ করে দিয়েছেন। প্রশাসনকে ব্যবহার করে, পঞ্চায়েতকে ব্যবহার করে নিজেদের ভুঁড়ি বাড়িয়েছেন এবং শ্রীবৃদ্ধি করেছেন। আমরা জানি ১৯৭৭ সালের পর বিশেষ করে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির জেলা অফিস কি রকম হচ্ছে এবং ১৯৭৭ সালের পূর্বে সেই জেলা অফিসগুলি কি রকম ছিল।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি জিজ্ঞাসা করতে চাই, ঐ আলিমুদ্দিন স্ট্রিটে প্রাসাদোপম তিনতলা বাড়ি তৈরির পয়সা কোথা থেকে ওঁরা পেলেন? টাকা এসেছে জমিদারের কাছ

থেকে, মিল মালিকদের কাছ থেকে। এই সাথে সাথে কেন্দ্রীয় সরকার খেটে খাওয়া মানুষদের জন্য যে চাল-গম বরাদ্দ করেন, সেগুলো কালোবাজারে চালান দিয়ে আত্মসাত করে নিজেদের দলের শ্রীবৃদ্ধি করেছেন। একথা আজ অস্বীকার করার কোনও উপায় নেই। সেজন্য মাননীয় খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় আজ এখানে যে ব্যয়-বরাদ্দের দাবি উত্থাপন করেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের পক্ষ থেকে যে কাট-মোশনগুলি আনা হয়েছে, সেগগুলিকে সমর্থন করে আরও একবার আলিমুদ্দিন স্ট্রিটের বিশাল প্রাসাদ কিভাবে নির্মিত হয়েছে তা দেখার আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শশাঙ্কশেখর মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় এখানে যে ব্যয়-বরাদ্দের প্রস্তাব রেখেছেন তা সমর্থন করার জন্য আমি এখানে কিছু বলতে উঠেছি। খাদ্যের ব্যয়--বরাদ্দের ব্যাপারে আমার প্রথম প্রশ্ন হচ্ছে রেশন দ্রব্য আমারা কিভাবে ও কতখানি পরিমাণ দিচ্ছি? আমরা সংশোধিত এলাকায় চার লক্ষ মেট্রিক টন রেশন দ্রব্য দিচ্ছি এবং বিধিবদ্ধ এলাকায় চার লক্ষ মেট্রিক টন রাইস ও পৌনে চার লক্ষ মেট্রিক টন গম দিচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে এই সমস্ত খাদ্যদ্রব্য বিতরণ করার ক্ষেত্রে কত রকম-এর বাধা-বিপত্তি রয়েছে? এই চাল, গম এবং কেরোসিন বা কয়লা এই সব জিনিস বণ্টন করতে গেলে প্রথমে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এগুলো পেতে হয়। এই ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার নিজের হাতে বাধা দিতে না পারলেও এক একটা প্রতিষ্ঠান তৈরি করে রেখেছেন নানাভাবে বাধা দেবার জন্য। যেমন, এফ. সি. আই. একটা তৈরি করে রেখেছেন। কোল ইন্ডিয়া একটা তৈরি করে রেখেছেন যাতে কয়লা আমরা না পাই, অথচ এটি একটি অত্যন্ত প্রয়োজনীয় জিনিস। এই সমস্ত বাধা-বিপত্তি অতিক্রম করেও আমাদের বামফ্রন্ট সরকার খাদ্যদ্রব্য বণ্টনের ব্যবস্থা চালু রেখেছেন। বহুদিন ধরেই এটা চালু রয়েছে। আগে আমরা এই বিধানসভাতে দেখেছি যে, অনেক সদস্য রেশনে কি ধরনের চাল বা গম দেওয়া হচ্ছে তার স্যাম্পেল এনে দেখাতেন। আমরা দেখতাম তা কত নিম্নমানের সেগুলো ছিল। কিন্তু বামফ্রন্ট সরকার যেভাবে নানা বাধা-বিপত্তির মধ্যে দিয়েও চাল, গম বণ্টন ব্যবস্থা চালু রেখেছেন তারমধ্যে তখন যেমন দেখতে পেতাম—চাল যা দেওয়া হত তার অর্ধেক থাকত কাঁকরে ভরা, তার সঙ্গে ধান থাকত প্রচুর পরিমাণে — এখন কিন্তু কোনো বিরোধিপক্ষের সদস্যকে সেইভাবে রেশন দ্রব্যের নমুনা দিতে দেখিনি। কোনো বিরোধীপক্ষের সদস্য সেইভাবে খারাপ নমুনা তুলে ধরতে পারেননি। তবে হ্যাঁ, আমাদের এই বণ্টন ব্যবস্থাতে কিছু কিছু সামাজিক দুর্নীতি যে নেই তা নয়, দুর্নীতিতে তো গোটা দেশই ছেয়ে গেছে। সেই কারণে কিছু ত্রুটি-বিচ্যুতি আমাদের আছে। সেগুলো সংশোধন করার জন্য আমাদের বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে আমাদের মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয় যেন দেখেন, সেই অনুরোধ আমি তাঁর কাছে রাখছি। যেমন খাদ্যশস্য বণ্টন ব্যবস্থাদির সঙ্গে সঙ্গে সেই খাদ্যদ্রব্যের কোয়ালিটি কেমন তা দেখা প্রয়োজন। খাদ্যের কোয়ালিটি যদি খারাপ হয়, তাহলে যারা একটু অবস্থাপন্ন যাঁরা সম্পদ রোজগার করতে পারেন তাঁরা সেগুলো কেনেন না। তখন ঐ দ্রব্যগুলো চলে যায় কালোবাজারে।

[3-20–4-00 P.M. including adjournment]

আমাদের বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে আমরা এই বিষয়ে চেষ্টা করে এটাকে সংশোধন

করার চেষ্টা করেছি। কিন্তু করলে হবে কি, সাপ্লাই এসে রেকের অভাবে গাড়িতে পচতে থাকে রেক যখন এসে পৌঁছল তখন হ্যান্ডেলিং এজেন্ট তাদের কাছ থেকে মাল কাশীপুর গুদামে নিয়ে যাবে। সেই মাল কাশীপুর গো-ডাউনে পড়ে থাকার কালে এফ. সি. আইয়ের সেই মাল পচে ধ্বসে যায় কিছু কিছু নষ্ট হয়ে যায় পর্য্যন্ত। একথা অস্বীকার করে লাভ নেই বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে সাধারণ মানুষকে বিবৃত না করার জন্য খাদ্য ব্যবস্থায় যতটা সাহায্য করা যায় তার চেষ্টা করছে। আমরা যা চাই তার অর্ধেক পরিমাণ খাদ্য পাই। আমরা বারে বারে বলি চাহিদামতো খাদ্য দেবার জন্য কিন্তু কেন্দ্রীয় সরকার একেবারে নীরব। আপনারা সর্বদা প্রতিবাদ করছেন যে নিকৃষ্ট মানের খাদ্য দেওয়া হচ্ছে। কিন্তু বলতে পারেন আজ পর্যন্ত আপনারা কি কোনো খাদ্য আন্দোলন করেছেন, এখানে আমরা আসার পরে কোনও খাদ্য আন্দোলন হয়নি। আগে যে আন্দোলন করেছি আমরা খাদ্যের জন্য কই আপনারা তো আন্দোলন করছেন না? আন্দোলন করার কোনো প্রয়োজন হয় না, করবেন কি করে? আমরা খাদ্যের জন্য আন্দোলন করে গুলি খেয়েছি, কারা বরণ করেছি। কিন্তু আপনারা তো এত দোষত্রুটি দেখছেন, পশ্চিমবঙ্গ জঞ্জালপূর্ণ, সরকার নেই বলছেন, একথাও কানে শুনেছি যে এখানকার সরকার অচল হয়ে গেছেন। আমি বলতে পারি বীরভূম জেলাতে খাদ্যের নানাভাবে উৎপাদন বৃদ্ধি হয়েছে। সুনীতিবাবু এগুলো দেখতে পাচ্ছেন না যে ১৯৮৫ সালে আমরা খাদ্যোৎপাদনের ব্যাপারে যে ধরনের ব্যবস্থা গ্রহণ করেছি আমরা আশা করব ১৯৮৬ সালে তার চেয়ে আরও বেশি করে খাদ্যোৎপাদনের ব্যবস্থা করতে পারব। কিন্তু আমাদের একটা অসুবিধা আছে—আমাদের যে জমি আছে, সেই জমিতে যে সমস্ত সেচ দেওয়া হয় সেই সেচের পরিমাণ অত্যন্ত অল্প। ৬৫ ভাগ জমিতে আমরা সেচ দিতে পারি না। আকাশের বৃষ্টির উপর নির্ভর করে থাকতে হয়, আকাশের বৃষ্টির উপরে চাষ নির্ভর করে। সুতরাং এক্ষেত্রে সেচ ভাল না হলে ফসল হবে না এবং খাদ্যের ঘাটতির জন্য তখন আমাদের কেন্দ্রের দিকে তাকিয়ে থাকতে হয়। কেন্দ্রই আমাদের ডাল, তেল, চাল, কেরোসিন ইত্যাদি সরবরাহ করে। সুতরাং এরা যেভাবে বরাদ্দ দেবে সেইভাবে তো আমাদের মেনে নিতে হবে। সেইজন্য আমাদের এখানে অন্যান্য মন্ত্রীরা বিশেষ করে মুখ্যমন্ত্রী বললেন যে ওদের কি জবাব দেব, ওরা অপজিশন করতে এসেছে বলে করবেন। আমাদের অপরাধ যে আমরা খাদ্য ব্যবস্থা করেছি। এতক্ষণ ধরে দীর্ঘ ৪০ মিনিট ধরে ডাঃ জয়নাল আবেদিন সাহেব বক্তৃতা দিয়ে গেলেন তাতে একটি শব্দও শুনতে পেলাম না যে কোনটিতে আমরা অপারক আছি।

দ্বিতীয়ত শুনতে পাচ্ছি লেভি তুলে দিচ্ছি আমরা। লেভি তুলে বামফ্রন্ট সরকার খুব অপরাধ করেছে সত্যি কথা। লেভি তুলে দিয়ে আমাদের খাদ্য সংগ্রহের নাকি ঘাটতি হচ্ছে। কিন্তু এফ. সি. আই.-এর বাজারে যে খাদ্য বিক্রি হয়, সেখানে এফ. সি. আই. তার সেন্টার খোলে না। আমাদেরকে — বামফ্রন্ট সরকারকে জব্দ করার জন্য, অপদস্ত করার জন্য এটা করা হচ্ছে। আমি তাই বলব এই জন্যই আমরা খাদ্যে সম্পূর্ণ অপারক হয়েছি এবং আমাদের সরকার এই বিষয়ে সম্পূর্ণরূপে ভুলভ্রান্তি দূর করতে সর্বদাই সজাগ আছে। আমি আপনাকে আর একটি দৃষ্টান্ত দিচ্ছি—কেরোসিনের চাহিদা আমাদের ২৫ লক্ষ মেট্রিক টন ১৯৮৩-৮৪ ও ৮৪-৮৫ সালে। সরবরাহ হয়েছে ১৫ লক্ষ টন। কয়লা আমাদের ১৯৮৩-৮৪

ও ৮৪-৮৫ সালে ২৪ লক্ষ মেট্রিক টন দরকার ছিল সেখানে সরবরাহ হয়েছে মাত্র ১৮ লক্ষ টন। চিনি আমাদের চাহিদায় ছিল ১৪.৪৩ লক্ষ মেট্রিক টন, সেখানে সরবরাহ হয়েছে ৮.২৩ লক্ষ মেট্রিক টন। তাহলে কোথায় গেল এই সম্পূর্ণ জিনিস। অন্যান্য রাজ্যে যখন এই সমস্ত জিনিসগুলি সরবরাহ করে কেন্দ্রীয় সরকারের তখন আমাদের উপর কেন এই বিমাতৃসুলভ আচরণ? কংগ্রেসি ভাইয়েরা এটা একটু দেখুন না, পশ্চিমবাংলায় সরবরাহ যাতে সুব্যবস্থায় থাকে। আমাদের সঙ্গে হাতে হাত মিলিয়ে কাঁধে কাঁধ মিলিয়ে আপনারা বলছেন না কেন—শুধুই বিরোধিতা করছেন। আর একটি কথা ১৪টি নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম বেঁধে দেবার জন্য আমরা বুকভাঙা আর্তনাদ ও আন্দোলন চালিয়েছি, ওরা সেই সম্পর্কে কিছু বলেননি। স্যার, এই ১৪টি নিত্য প্রয়োজনীয় জিনিসের দামের ব্যাপারে যে এসেনসিয়াল কমোডিটিস হয়েছে তাতে ৪০০ কোটি টাকা দরকার। ৪০০ কোটি টাকা যদি খরচা করে সমস্ত রাজ্যতে যদি দাম বেঁধে দেওয়া হয় তহলে সমস্ত জায়গায় যে সরবরাহের অব্যবস্থা আছে এবং অনটন চলছে তাহলে আর এটা থাকে না। আমি মনে করি এই এসেনসিয়াল কমোডিটিস-এর জন্য যে ১৪টি নিত্য প্রয়োজনীয় জিনিসের দামের কথা বলা হয়েছে—এটাকে সম্পূর্ণভাবে গ্রহণ করে—যেখানে ৪০০ কোটি টাকা যেটা লাগবে সেটা কেন্দ্রের পক্ষে বেশি কিছু টাকা নয়। এশিয়াড করতে গেলে যদি আপনারা কোটি কোটি টাকা খরচ করতে পারেন তাহলে আমাদের ভাইয়েরা কি ঐ ব্যাপারে কিছু বলতে পারেন না, নিশ্চয় পারেন। কাজেই আমি আর বেশি কিছু বলছি না। এই ব্যয়বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-00–4-10 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বাজেটের উপর বক্তব্য রাখার আগে একটা সিরিয়াস ম্যাটারের উপর আপনার দৃষ্টি আকর্ষণ করছি। মন্ত্রী মহাশয় তাঁর বাজেট পেশ করবার আগে তাঁর বাজেট ভাষণ যেটা বাইরে প্রকাশিত হবার কথা নয় সেটা হয়েছে। মাত্র কয়েকদিন আগে ডিমান্ডওয়ারি বাজেট আলোচনার আগে আমরা বলেছিলাম আমাদের যেন আগে দেওয়া হয়। তখন স্পিকার মহাশয় বলেছিলেন বাজেট পেশ করার আগে এভাবে অ্যাডভান্স দেওয়া যায় না। কিন্তু খাদ্যমন্ত্রীর বাজেট ভাষণ আনন্দবাজারে প্রকাশ হয়ে গেছে। এদিকে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আমি ফর্মালি ব্রিচ অফ প্রিভিলেজ তুলছি না। বিধানসভার ইতিহাসে এ জিনিস হয়নি। বাজেট ভাষণ আগেরদিন কাগজে এসে গেল credit goes to the newspaper, but it is a discredit to the Government.

এইভাবে বাজেট বক্তৃতা কাগজে ফাঁস হয়ে গেল।

**Mr. Deputy Speaker :** I will look into the matter. Now, start the debate.

**শ্রী দেবপ্রসাদ সরকার :** খাদ্যমন্ত্রী যে বক্তব্য এখানে রেখেছেন আমি সেই বাজেটের উপর বলতে চাই। সরকারের খাদ্যনীতি সম্বন্ধে তিনি নিজেই স্বীকার করেছেন এই রাজ্যের খাদ্য প্রয়োজনের তুলনায় এই রাজ্য খাদ্যে স্বয়ম্ভর নয় এবং তার জন্য কেন্দ্রের উপর আমাদের নির্ভর করতে হবে। তা সত্ত্বেও এই রাজ্যে এই সমস্যা সমাধানের রাজ্য সরকার

কতকগুলি কংক্রিট স্টেপ গ্রহণ করেছেন। এদিক থেকে কতকগুলি লং টার্ম মেজার নেওয়া দরকার এবং কতকগুলি সাময়িক পদক্ষেপ নেওয়া দরকার।

পশ্চিমবঙ্গে এই যে খাদ্যে স্বায়ম্ভরতার অভাব সেদিক থেকে খাদ্য উৎপাদন বৃদ্ধি করার জন্য যে প্রচেষ্টা আমি মনে করি ৯ বছরের রাজত্ব এটা খুব কম সময় নয়, এই ৯ বছরের রাজত্বে পশ্চিমবঙ্গে খাদ্য উৎপাদন বৃদ্ধি করার জন্য যে প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ করা উচিত ছিল সেই পদক্ষেপ গ্রহণে রাজ্য সরকার ব্যর্থ হয়েছেন। আমাদের যে এক ফসলি জমিগুলি আছে একটা সার্বিক সেচ প্রকল্প নিয়ে ২/৩ ফসলি জমিতে রূপান্তরিত করার মধ্য দিয়ে একটা মাস্টার প্ল্যান করে সামগ্রীক কর্মসূচির মধ্য দিয়ে এই ৯ বছরে যদি উল্লেখযোগ্য উৎপাদন বৃদ্ধি করা যেত তাহলে আমরা খাদ্যের স্বয়ম্ভরতায় আসতে পারতাম। সেদিক থেকে রাজ্য সরকার ব্যর্থ হয়েছেন। সেকেন্ড থিং—প্রোকিওরমেন্ট পলিসি। ইন্টারন্যাল প্রোকিওরমেন্ট বলে একটা জিনিস আছে, অভ্যন্তরীণ সংগ্রহ ব্যবস্থা রাজ্য সরকার জোর গলায় উড়িয়ে দিতে পারেন না। আজকে ভূমি রাজস্ব মন্ত্রী, বামফ্রন্টের নেতৃবৃন্দ কি একথা অস্বীকার করেন যে পশ্চিমবঙ্গে উদ্বৃত্ত জমির মালিক, জোতদার নেই? তা যদি থাকে তাহলে জোতদার, উদ্বৃত্ত জমির মালিক যারা তাদের যে উদ্বৃত্ত চাল তাকে সংগ্রহ করার জন্য যে ব্যবস্থা লেভি প্রয়োগ করা সেটা তাঁরা তুলে দিয়েছেন কেন? লেভির অপপ্রয়োগ কংগ্রেস আমলে হয়েছে, কিন্তু বামফ্রন্টের আমলে যারা লেভি দেওয়ার যোগ্য, যারা উদ্বৃত্ত জমির মালিক, তাদের উদ্বৃত্ত ফসল কেন লেভির মাধ্যমে তোলা হবে না? কেন বামফ্রন্ট সরকার জোতদারদের এই লেভির হাত থেকে মুক্তি দিলেন এটা তাঁদের জবাব দিতে হবে এবং ১৯৭০-৭১ সালে যেখানে ৩ লক্ষ টনের মতো প্রোকিওরমেন্ট হয়েছে সেখানে আজকে আপনাদের ১ লক্ষ ১০ হাজার টন টার্গেট, ৫৩ হাজার কত টন সংগ্রহ হয়েছে। এটাই হচ্ছে আপনাদের ইন্টারন্যাল প্রোকিওরমেন্ট। ইজ ইট নট ফেলিওর? নীতিগতভাবে প্রোকিওরমেন্টের এখানে কোনো দায়িত্ব নেই, ফলে সেদিক থেকে আমি দৃষ্টি আকর্ষণ করছি। আজকে রেশন মারফত যে খাদ্য সংগ্রহ হয় তার গুণগত মানের প্রশ্ন আমরা দীর্ঘদিন শুনিয়ে আসছি। আপনি আপনার বাজেট ভাষণে বলেছিলেন ১৯৮১ সাল থেকে রাজ্য সরকার এই রেশন সংগ্রহ, বণ্টন ব্যবস্থা এফ. সি. আই.-এর হাত থেকে নিতে চাইছেন। এফ. সি. আই. ভাল মাল সরিয়ে নিয়ে তার বদলে খারাপ জিনিসপত্র দেয়, ফলে রেশনে মালের গুণগত মান খারাপ হয়, সেজন্য রেশন ব্যবস্থা এফ. সি. আই. -এর হাত থেকে যদি রাজ্য সরকারের হাতে আসে তাহলে রেশনে ভাল চাল, গম পাওয়া যাবে। এটা ১৯৮১ সাল থেকে দাবি রাখা হয়েছে। এখন যখন কেন্দ্রীয় সরকার সেই দায়িত্ব আপনাদের হাতে তুলে দিতে চাইছেন তখন আপনারা সেই দায়িত্ব গ্রহণ করবার জন্য এগিয়ে আসছেন না। গতবার গোড়ার দিকে তাঁরা আপনাদের এই দায়িত্বভার তুলে দিতে চেয়েছেন, আপনারা এই ভাষণে বলেছেন এর একটা হাই পাওয়ার কমিশন হয়েছে, এর ইমপ্লিকেশনের জন্য ইনফ্রাস্ট্রাকচারের প্রশ্ন রয়েছে, এইসব কথা বলছেন। তাহলে ১৯৮১ সাল থেকে এই অভিযোগ করে এসে ছিলেন কেন? তাহলে আমি বলব এফ. সি. আই. সম্বন্ধে আপনাদের এটা ফাঁকা আওয়াজ ছিল। আজকে কেন্দ্রীয় সরকার যখন এফ. সি. আই.কে আপনাদের হাতে তুলে দিতে চাইছেন তখন আপনারা গ্রহণ করছেন না। রেশনের মালের গুণগত মানের প্রশ্নের জবাব আপনাদের দিতে হবে না? এই যে অ-খাদ্য, কু-খাদ্য মানুষকে খেতে হচ্ছে এরজন্য কি রাজ্য সরকারের কোনো দায়-দায়িত্ব নেই? তাহলে আপনার ফুড ডিপার্টমেন্টের

কন্ট্রোলে কোয়ালিটি কন্ট্রোল ডাইরেক্টোরেট আছে কেন? ঐ ডিপার্টমেন্টকে কেন রেখেছেন? এরা কি ঘুমিয়ে থাকবার জন্য? এই কোয়ালিটি কন্ট্রোল ডাইরেক্টোরেটের দায়িত্ব কি, ইন্সপেক্টরদের দায়িত্ব কি? রেশন সংগ্রহের বিভিন্ন ডিলার আছে, সরবরাহ করার আগে তার গুণগত মান পরীক্ষা-নিরীক্ষার দায়িত্ব কোয়ালিটি কন্ট্রোল ডাইরেক্টোরেটের ইন্সপেক্টরদের।

[4-10—4-20 P.M.]

কিন্তু বাস্তব ঘটনা কি? কেন ইন্সপেক্টাররা পরীক্ষা-নিরীক্ষা করেন না? এফ. সি. আই.-এর গুদাম থেকে হোক বা মাঝপথে ঠিকাদারদের মাধ্যমেই হোক অখাদ্য কুখাদ্য রাজ্যের মানুষকে কেন খেতে হবে? এই দায়িত্ব কি আপনার দপ্তরের নয়? আমি আশা করি এই ঘটনাগুলি আপনি বিচার করে দেখবেন। আরও কতগুলি জিনিস আমরা দেখতে পাচ্ছি, যেমন গ্রামাঞ্চলে ডিলার। আপনারা পঞ্চায়েতের হাতে সমস্ত ক্ষমতা দিতে চান কিন্তু আশ্চর্যের বিষয় এই ফুড যেটা পিপল-এর স্বার্থের সঙ্গে ওতপ্রোতভাবে জড়িত রয়েছে সেখানে দেখছি ডিলাররা এক্সচেঞ্জ অধিপতি। স্টক রেজিস্টার দেখার কোনো অধিকার পঞ্চায়েতের নেই। কত মাল এল এবং কত মাল বিলি করল সেটা দেখার অধিকার আপনারা পঞ্চায়েতকে দেননি। কংগ্রেস আমলে আর কিছু না-করুক একটা জিনিস কাগজে-কলমে ছিল পঞ্চায়েত প্রধানের পক্ষ থেকে একটা ক্লিয়ারেন্স সার্টিফিকেট নিতে হত যে ডিলার গ্রামে ঠিকভাবে বিলি বণ্টন করেছে কিনা। এটা দিলে পরে আবার সে ডিলারশিপ পাবে। কিন্তু এখন দেখছি ইন্সপেক্টরদের সঙ্গে আঁতাত চলছে। ডিলারদের কাজ শুধু রেশনের চাল, গম বিলি করা নয়, ইরিগেসন, এমব্যাকমেন্ট এবং এন. আর. ই. পি.র কাজকর্মের জন্য। যে চাল, গম দেওয়া হয় সেটাও কিন্তু এই সমস্ত ডিলারদের মাধ্যমে তোলা হয়। সেক্ষেত্রেও দেখছি ডিলাররা এগুলো ব্যাপকভাবে আত্মসাত করছে। এই ব্যাপারে বিভিন্ন বিভিন্ন এলাকা থেকে অভিযোগ আসছে কিন্তু আপনার দপ্তর এক্ষেত্রে নীরব। ডিলারদের দেখছি একেবারে মৌরসী পাট্টা করে দেওয়া হয়েছে। অর্থাৎ ডিলার মরে গেলে তার পরিবারের লোক ডিলারশিপ পাবে। ফুড ডিপার্টমেন্টে চিরকাল এই নিয়ম চলছে। পঞ্চায়েতের যে সামান্য ক্ষমতা আছে সেটাও আপনারা তাদের দিচ্ছেন না। আজকে কেরোসিন তেলের ক্ষেত্রে সঙ্কট দেখা দিয়েছে। অর্থাৎ প্রয়োজনের তুলনায় কেরোসিনের সাপ্লাই কম। আমাদের প্রয়োজন ৬০ ভাগ কিন্তু আসছে ৪০ ভাগ। সরবরাহ কম হলে সুষ্ঠু বণ্টনের জন্য রেশন ব্যবস্থা করা দরকার। এক্ষেত্রে আপনার দপ্তর কি ভূমিকা পালন করছে? চাল, গমের ক্ষেত্রেও দেখছি সুষ্ঠু বণ্টন হচ্ছে না। আজকে সরকারের নাকের ডগায় বেশিদামে কেরোসিন বিক্রি হচ্ছে না? সরবরাহ বৃদ্ধি করবার জন্য শুধু দিল্লি গেলেই হবে না। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের উপরে যথাযথভাবে চাপ সৃষ্টি করতে হবে। তারপর, সরবরাহ বৃদ্ধি করলেই হবে না, যে সরবরাহ আছে তার সুষম বণ্টন করতে হবে। পুঁজিবাদী সমাজ ব্যবস্থায় এসব জিনিস তো হবেই। আর একটা ভয়ানক জিনিস দেখছি—ডিলাররা গ্রামাঞ্চলে আপনাদের অনুমোদিত দামের পরিবর্তে ২০/২৫ পয়সা বেশি নিচ্ছে এবং তারজন্য কোনও রসিদ দিচ্ছে না। এর কোনো প্রতিবিধান কি হচ্ছে? — হচ্ছে না। এই জিনিস চলছে। আপনি বলেছেন গ্রামাঞ্চলে সরবরাহ ব্যবস্থাকে জোরদার করার জন্য সরকার ব্যবস্থা নিয়েছেন। এই ব্যাপারে সরকার বিশেষ নজর দিয়েছেন। কিন্তু আমরা বাস্তব চিত্র কি দেখছি। আজকে গ্রামের যে সরবরাহ ব্যবস্থা তা অপ্রতুল—প্রয়োজনের তুলনায় অনেক কম। আপনি বলেছেন

সাধ্যমত সম্প্রসারণ করার চেষ্টা করেছেন। আপনি নাকি রেশন দোকানের কোটা বাড়িয়েছেন। স্ট্যাটুটারি এলাকায় রেশনের দোকান কমিয়েছেন—এটা আপনি বলেছেন। কিন্তু মডিফায়েড রেশনিং এলাকায় আপনি কত সংখ্যা বাড়িয়েছেন? ১৯৭৭-৭৮ সালে আপনার লেখা কাগজে বেরিয়েছিল বর্তমান নামে কাগজে আবার ৬-৮-৮০ তারিখে বলেছিলেন যে মডিফায়েড রেশনিং এলাকায় দোকান ছিল ১৫৯৯ আর ১৯৮৫-৮৬ সালে সেটা হয়েছে ১৬ হাজার। কিন্তু number of Ration Card holders. তার সংখ্যা কত বেড়েছে? সেই তুলনায় বেড়েছে কি? আপনি বলেছেন রেশন ব্যবস্থা সম্প্রসারণ করার চেষ্টা করা হচ্ছে। এটা যে করছেন কি তার প্রমাণ। এইভাবে প্রতিটি ঘটনা প্রমাণ করে পশ্চিমবাংলার জনগণের খাদ্য সমস্যা সমাধান করার ব্যাপারে সীমিত ক্ষমতার মধ্যে এই সরকারের যে করণীয় সেই পদক্ষেপ গ্রহণ করার ব্যাপারে আপনার সরকার চূড়ান্ত ব্যর্থ হয়েছে। তাই এই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই সভায় খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী তাঁর দপ্তরের যে বাজেট বরাদ্দ উপস্থিত করেছেন সেটা আমি সমর্থন করছি। পশ্চিমবাংলার যে সরবরাহ ব্যবস্থা এবং যে রেশন ব্যবস্থা সেটার সাফল্য বহুলাংশে নির্ভর করে কেন্দ্রীয় সরকারের উপর—তাতে আমাদের অভিজ্ঞতায় দেখেছি যে রেশনের মাধ্যমে যে সমস্ত জিনিস দেওয়া হয়—যেমন চাল, গম, চিনি, কেরোসিন—এই সমস্ত জিনিসই সরবরাহ করে কেন্দ্রীয় সরবরাহ দপ্তর। এই বিগত কয়েক বছরে আমরা যেটা প্রত্যক্ষ করছি সেটা হচ্ছে এই যে আমাদের যেটা চাহিদা, কেন্দ্রীয় সরকার বরাদ্দ করেন তার থেকে অনেক কম। আবার যেটা বরাদ্দ করে কার্যত আমরা তার থেকেও কম পাচ্ছি এবং যথা সময়ে সেটাও আবার এখানে এসে পৌঁছায় না। যার ফলে রাজ্য সরকার তথা পশ্চিমবাংলার জনসাধারণ বিশেষ অসুবিধার মধ্যে পড়ছে। বার বার এই অবস্থার কথা কেন্দ্রীয় সরকারকে জানানো সত্ত্বেও আমরা ব্যর্থ হয়েছি। কেন্দ্রীয় ইচ্ছায় হোক আর অনিচ্ছায় হোক এই কাজ করে চলেছেন। এবং এর জন্য যে ব্যর্থতা তার দায়দায়িত্ব রাজ্য সরকারের উপর বর্তায় না। এই সমস্তই বহুলাংশে কেন্দ্রীয় সরকারের সরবরাহের উপর নির্ভর করছে। তবুও কিছু কিছু জিনিস আছে যেটা এখানে বসে নিয়ন্ত্রণ করতে পারি। যেমন একটা প্রায়ই কথা উঠে যে রেশনে যে সমস্ত দ্রব্য দেওয়া হয় তার মান খুবই খারাপ ছিল—আগে যেটা প্রায়ই দেখা যেত খুবই নিম্ন মানের জিনিসপত্র সরবরাহ করা হত যেমন চাল, গম ইত্যাদি। বিগত কয়েক মাস ধরে লক্ষ্য করা যাচ্ছে যে এই মানের কিছুটা উন্নতি ঘটেছে। দু'এক বছর আগে এই জিনিস দেখা যায়নি। আজকাল সেই রকম কোনও অখাদ্য কুখাদ্য সরবরাহ করা হচ্ছে না। তবে এই ব্যাপারে মাঝখানে কিছুটা কারসাজি আছে। যেমন এফ সি আই প্রভৃতি। কিছু কিছু সময়ে দেখা যায় খাদ্যের মান ঠিক মতোই থাকে।

[4-20–4-30 P.M.]

তা সত্ত্বেও সরাসরি ক্রেতা যখন ডিলারের কাছ থেকে ঐ সমস্ত খাদ্যদ্রব্য কেনে তখন দেখা যায় তার মান নিকৃষ্টমানের এবং এই রকম কয়েকটি ঘটনা ঘটেছে। দেখা গেছে রেশনের জন্য যে চাল সরবরাহ নেয় হলসেল ডিলারের কাছ থেকে সেই ভাল মানের চাল মাঝখানে বিক্রি করে দেওয়া হয়েছে এবং তারপর অত্যন্ত নিকৃষ্ট মানের চাল, যে চাল দিয়ে

পচাই মদ তৈরি হয়, যা খাওয়া যায় না, সেই চাল কিনে নিয়ে যায় এবং রেশনের মাধ্যমে ক্রেতাদের সেটা কিনতে বাধ্য করে। ক্রেতারা স্বাভাবিকভাবেই সেই চাল কিনতে আগ্রহী হয় না। গম সরবরাহের ক্ষেত্রেও ঐ একই ঘটনা ঘটে। ভাল গম বিক্রি করে দিয়ে নিম্ন মানের গম নিয়ে যায়, সেই গম কেউ নিতে চায় না। একজন ডিলারের ৪ কুইন্টাল চাল, গম রেশন কার্ড অনুযায়ী প্রয়োজন হয়, সেই পরিমাণ অফ-টেক, লিফটিং হয়। এই ব্যবস্থার ফলে তাদের দু-এক কুইন্টাল মাল বিক্রি হয় না, কিছু কারচুপির আশ্রয় নিতে হয়, কাগজে-কলমে বিক্রি দেখানো হয়ে যায়। এইসব ঘটনাগুলি ঘটছে। এটা যে কেউ জানে না, তা নয়, এটা সবাই জানে। খাদ্য দপ্তরের এক শ্রেণীর অসাধু অফিসার, কর্মচারী আছে তারা এটা সবই জানেন। আমরা লোক পরম্পরায় শুনি যে, ব্লক লেভেল-এ যে সব সাপ্লাই ইন্সপেক্টর আছে তাদের কাছে এই সমস্ত দ্রব্যের ডেলিভারি অর্ডার দেওয়া হয়। ডিলাররা তাদের কাছ থেকে এই সমস্ত অর্ডার দেওয়া মালের ডেলিভারি পায়। সেই জায়গায় অফিসারদের সঙ্গে ডিলারদের একটা অশুভ আঁতাত গড়ে উঠেছে, একটা মধু-চক্র গড়ে উঠেছে, এটাকে ভাঙা দরকার। আর ঐ ইন্সপেক্টর, যাদের উপর এটার দেখাশুনার দায়িত্ব আছে সেটাকে দেখার বা চেক করার নৈতিক অধিকার তাদের থাকে না। এটাকে যদি রোধ করতে হয় তাহলে একই ব্যক্তির কাছে, অফিসারের কাছে দুটি জিনিস দিলে চলবে না। আমি তাই মন্ত্রী মহাশয়ের কাছে প্রস্তাব করছি এই ডেলিভারি অর্ডারটা পঞ্চায়েতের হাতে দিয়ে দেওয়া হোক, পঞ্চায়েত সমিতি অথবা গ্রাম পঞ্চায়েতের হাতে দিয়ে দেওয়া হোক এবং এই লেভেলে ডিলারের প্রয়োজন মত, চাহিদা মতো খাদ্য দ্রব্য সরবরাহ সেখান থেকে দেওয়া হোক। আর ইন্সপেক্টর যারা থাকবেন তারা মাঝখানে চেকিং করবেন। আর ডিস্ট্রিক্ট লেভেলে এফ. সি. আই.-এর অফিসার আছে, তাদের নিয়ে জয়েন্ট ইন্সপেকশনের ব্যবস্থা করা হোক যে, খাদ্যদ্রব্যের মান ঠিকমতো থাকছে কিনা, কারচুপি হচ্ছে কিনা। আর ভোজ্য তেলের ক্ষেত্রে দেখেছি, সেখানে বেশি দুর্নীতি হয়। নির্দিষ্ট পরিমাণ বরাদ্দ হয় না। কোনো ডিলারের কনজিউমার কত আছে, কখন পাবে, কখন পাবে না, এটার কোনও কিছুই ঠিক থাকে না। ফলে তেল যখন যায় তখন খুব চোরাকারবার হয়। কাজেই এইগুলি দেখার দরকার আছে। রেশনিং ডিলার করার জন্য নিয়ম হচ্ছে ২ হাজার ইউনিট থাকতে হবে। এর জন্য দু-হাজার কার্ড থাকতে হবে। আমাদের গ্রামাঞ্চলে এতে খুব অসুবিধা হয়। এই দু-হাজার ইউনিট নিয়ে ডিলার করতে হলে এক জায়গা থেকে রেশন দোকানের দূরত্ব ২/২।। মাইলের মতো হয়ে যায়। অবশ্য ১২ হাজারের কম হলে আবার ইকনমিক্যালি ভায়াবল্ ইউনিট হয় না। কিন্তু সেই সঙ্গে সঙ্গে ক্রেতাদের স্বার্থটাও দেখা দরকার। ২/৩ মাইল দূরে রেশন তুলতে যান না বেশির ভাগ লোকই। ফলে সেই সুযোগ রেশন ডিলাররা নিয়ে থাকে। এটাও একটু পুনর্বিবেচনা করে দেখবেন। আর রেশন ডিলার মাত্রেই সবাই যে ধনী ব্যবসায়ী, তা নয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অনেক রেশন ডিলার আছে জিনিসপত্রের দাম বেড়ে যাবার ফলে রেশনের মালপত্র কিনতে যে পরিমাণ টাকার দরকার হয় অনেকেরই সেই টাকার সংস্থান নেই। এর জন্য ৮/১০ হাজার টাকা দরকার হয়। এই টাকা জোগাড় করে তারা জিনিসপত্র কিনতে পারে না। এই কারণে তারা বিভিন্ন জায়গায় উচ্চ হার সুদে ঋণ নেয়। এতে মাল বিক্রি করে যে লভ্যাংশ পায় সেটা সুদ দিতেই চলে যায়। ফলে তাদের দুর্নীতির আশ্রয় নিতে হয়। কাজেই এই সমস্ত ডিলারদের ঋণের ব্যবস্থা করে দেওয়া যায় কিনা সেটা মন্ত্রী মহাশয় একটু বিবেচনা করে দেখবেন। আমরা গত

কয়েক বছর ধরে শুনে আসছি ব্যক্তিগত রেশন কার্ড দেওয়া হবে গ্রামাঞ্চলে। আজ পর্যন্ত সমস্ত পঞ্চায়েতকে দেওয়া হয়নি। বিধানসভায় মাননীয় মন্ত্রী মহাশয় শুনিয়েছেন কার্ড ছাপতে দেওয়া হয়েছে। অনেক জায়গায় রেশন কার্ড দেওয়া হয়নি। এই কার্ড যাতে দেওয়া হয় সেইজন্য আমি অনুরোধ করছি। এই ক'টি পয়েন্ট দেখার অনুরোধ জানিয়ে আপনার বাজেট বরাদ্দকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী হারান হাজরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, খাদ্য ও সরবরাহ দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় আজ এই সভায় তাঁর দপ্তরের যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন তা সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, বিরোধীদলের বক্তাদের বক্তব্য আমি মন দিয়ে শুনেছি। স্যার, খাদ্য ও সরবরাহ দপ্তরের দায়িত্ব হচ্ছে মানুষের কাছে গ্রহণযোগ্য চাল, গম, চিনি এবং অন্যান্য নিত্যপ্রয়োজনীয় জিনিসপত্র ন্যায্যভাবে, সমভাবে এবং নিয়মিতভাবে বণ্টন করা এবং সেই বণ্টন ব্যবস্থা যাতে অব্যাহত থাকে সে দিকে লক্ষ্য রাখা। বিরোধীদলের মাননীয় বক্তারা কিন্তু সে দিক দিয়ে গেলেন না, তাঁরা কতকগুলি অবান্তর কথা বলে বাজিমাত করার চেষ্টা করলেন। জয়নাল সাহেব একজন পুরাতন সদস্য, তাঁর কাছ থেকে অনেক পরামর্শ পাব আশা করেছিলাম কিন্তু দেখলাম তিনি কতকগুলি গরম গরম কথা বললেন এবং শেষে বললেন আপনারা কটা সমাজবিরোধীকে শায়েস্তা করেছেন? জয়নাল আবেদিন সাহেব যদি আমাদের কাছে কারা কারা দুর্নীতিগ্রস্ত চোরাকারবারি সেই নামধাম আমাদের দেন তাহলে তাঁকে বলতে পারি এই সমাজব্যবস্থার মধ্যেও আমরা কিছু ব্যবস্থা করার চেষ্টা করব। এই প্রসঙ্গে আমি জয়নাল সাহেবকে জিজ্ঞাসা করছি, আপনাদের প্রাক্তন প্রধানমন্ত্রী বলেছিলেন, 'চোরাকারবারিদের গ্যাসপোস্টে ঝুলিয়ে দেবেন' স্বাধীনতার পর আপনাদের রাজত্বে কটা সমাজবিরোধীকে গ্যাসপোস্টে ঝোলানো হয়েছে তা জানাবেন কি? জয়নাল সাহেব বললেন, সিমেন্টে ভেজাল চলছে। বর্তমান সমাজব্যবস্থায় ভেজাল চলতে পারে, সেটা স্বাভাবিক তবে এই প্রসঙ্গে তাঁকে জিজ্ঞাসা করব, আপনাদের রাজত্বে আপনাদের দলের এম. এল. এ. নেপাল রায় মহাশয়, তিনি সিমেন্টের ব্যবসা করতেন, ঐ সময় কংগ্রেসি রাজত্বে সিমেন্টের ব্যাগে সিমেন্ট থাকত না, গঙ্গা মাটিতে তা ভর্তি থাকত—সেই চোরাকারবারিকে আপনারা শাস্তি দিয়েছিলেন কি? মাননীয় সদস্য অবন্তি মিশ্র মহাশয় প্রফুল্লচন্দ্র সেনের নাম করে অনেক কথা বললেন এবং শেষে বললেন, আমরা নাকি পশ্চিমবাংলাকে ধ্বংস করে দিচ্ছি। আমি ঐ বন্ধুকে জিজ্ঞাসা করি, প্রফুল্ল সেনের রাজত্বকালে ১৯৫৯ সালে পশ্চিমবাংলার মানুষ যখন খাবারের জন্য মিছিল করে কলকাতায় এসেছিল এবং একটু ফ্যান দাও, একটু খাবার দাও, একটা রুটি দাও বলে মানুষের দরজায় দরজায় ঘুরছিল সেই সময় গুলি করে যে সরকারি হিসাবে ৭৯ জন এবং বেসরকারি হিসাবে আরও বেশি লোককে মারা হয়েছিল তা কি তিনি জানেন না? তিনি কি জানেন না ১৯৬৬ সালে বসিরহাটে একটু কেরোসিন তেলের দাবি জানাতে গিয়েছিল নুরুল এবং তাকে হত্যা করা হয়েছিল? কাজেই এইসব ঘটনা যখন কংগ্রেস আমলে ঘটেছে তখন ওঁদের মুখে একথা সাজে না যে বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গকে ধ্বংসের পথে নিয়ে যাচ্ছেন। এরা নির্লজ্জ, যাদের লজ্জা থাকে না তারাই এইভাবে মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করে। এবারে মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার মহাশয়ের কথায় আসি। উনি নিজেকে সাচ্চা বামপন্থী বলে দাবি করেন। উনি বললেন, রেশনে যে মাল দেওয়া হচ্ছে

তা অতি নিকৃষ্ট ধরনের। এটা আমরাও স্বীকার করি যে রেশনে মাল নিকৃষ্ট ধরনের থাকে এবং পশ্চিমবাংলার মানুষের মধ্যে এরজন্য বিক্ষোভও দেখা যায় কিন্তু আমি দেবপ্রসাদবাবুকে বলব, রেশনের এই মাল কেন্দ্রীয় সরকার সরবরাহ করে থাকেন পশ্চিমবাংলা সরকারকে সুতরাং এটা পশ্চিমবঙ্গ সরকারের ব্যাপার নয়। পশ্চিমবাংলা তথা ভারতবর্ষের মানুষরা যদি কোনোদিন দিল্লির শাসন ক্ষমতায় আমাদের পাঠান তাহলে নিশ্চয় চেষ্টা করা হবে রেশনে ভাল ধরনের খাদ্যসামগ্রী সরবরাহ করার।

[4-30—4-40 P.M.]

আজকে বিরোধী বন্ধুরা চিৎকার করে বলছেন যে জিনিসপত্রের দাম বাড়ানো হয়েছে। আমি তাদের জিজ্ঞাসা করি যে এর জন্য কি দায়ী বামফ্রন্ট সরকার? আজকে ভারতবর্ষের যে সমাজ ব্যবস্থা এবং কেন্দ্রীয় সরকারের যে কর নীতি, যে মানুষমারা নীতি তার জন্য। সারা ভারতবর্ষে জিনিসপত্রের দাম বেড়েছে। এদের লজ্জা হওয়া উচিত। আপনারা গণতান্ত্রিক রাষ্ট্রের কথা বলেন। কিন্তু দিল্লিতে পার্লামেন্টে অগণতান্ত্রিকভাবে আলোচনা না করে অন্ধকারের ভিতর দিয়ে চাল, ডাল, তেল, পেট্রোল, ডিজেল সমস্ত জিনিসের উপরে দাম বাড়িয়ে দেওয়া হল এবং ভারতবর্ষের মানুষের পকেট থেকে ১৮ শত কোটি টাকা কেটে নেবার ব্যবস্থা কেন্দ্রীয় সরকার করলেন। এর প্রতিবাদে ভারতবর্ষের বিভিন্ন রাজ্যের মানুষ, পশ্চিমবঙ্গের মানুষ ধীক্কার দিয়েছে, তারা স্ট্রাইক করেছে। এইসব কথা আপনাদের মনে রাখা দরকার। আজকে কেন্দ্রীয় সরকারের যে করনীতি, পরোক্ষ এবং প্রত্যক্ষভাবে যে কর তারা বসিয়েছেন তার ফলে জিনিসপত্রের দাম বেড়েছে এবং প্রতি বছর তারা ঘাটতি বাজেট পেশ করে সেই ঘাটতিকে পুরণ করার জন্য কাগজের নোট ছেপে সেটা বাজারে ছেড়ে দেন। অথচ খাদ্য সামগ্রী যেভাবে সরবরাহ করা দরকার সেটা করা হয় না। এর ফলে মানুষের হাতে যা টাকা-পয়সা থাকে কিন্তু সামগ্রীর যোগান থাকে না বলে জিনিসপত্রের দাম বাড়ে এবং মুদ্রাস্ফীতি দেখা দেয়। এই টাকা ছাপাবার কারখানা রাজ্য সরকারের নেই, এটা কেন্দ্রীয় সরকারের আছে। কাজেই কেন্দ্রীয় সরকার এর জন্য দায়ী। ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার আগের কথা আপনারা চিন্তা করুন। কংগ্রেস রাজত্বে পশ্চিমবাংলায় যে লোকসংখ্যা ছিল তার একের পাঁচ ভাগ মানুষকে আপনারা বিধিবদ্ধ রেশন এলাকার মধ্যে রেখেছিলেন। আর গ্রামে সংশোধিত রেশন এলাকার মানুষেরা চাল, গম প্রায় পেতেন না। যদিও কখনও পেতেন কিন্তু সেই পাওয়ার কোনও ঠিক ঠিকানা ছিল না। কংগ্রেস আমলে রেশন কার্ডের যে ব্যবস্থা ছিল সেই ব্যবস্থাতে তারা মানুষকে রেশন দিতে পারেননি। মাত্র ৬০ ভাগ লোককে তারা রেশন দিয়েছিলেন। তাদের আমলে ইউনিট বাড়াবার কোনও ব্যবস্থা ছিল না। আজকে বামফ্রন্ট সরকার আসার পরে প্রত্যেক মানুষের নামে নামে ব্যক্তিগতভাবে রেশন কার্ড দেওয়া হয়েছে। যার ফলে গরিব মানুষের আজকে রেশন তোলার সুবিধা হয়েছে। সুতরাং আজকে একথা বলতে চাই যে এইভাবে বামফ্রন্ট সরকারের নামে অপপ্রচার করে, বিভ্রান্তি সৃষ্টি করে সুবিধা হবে না। আমি শেষ করার আগে আর একটা কথা মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে বলতে চাই। আমার কেন্দ্রের সাঁকরাইল থানা একটি শ্রমিক অধ্যুষিত এলাকা। সেখানে যে ন্যাশনাল জুট মিল আছে সেটা এশিয়ার মধ্যে সর্ব বৃহৎ। এই জুট মিলে প্রায় ১৫/১৬ হাজার শ্রমিক কাজ করে। তার পাশে ডেল্টা জুট মিল রয়েছে। এই কেন্দ্রটি হচ্ছে শ্রমিক

অধ্যুষিত এলাকা। এখানে কেন্দ্রীয় সরকার থেকে আবাদা সাঁকরাইল গুড্‌স টার্মিনাল ইয়ার্ড তৈরি করা হচ্ছে। প্রায় ৪/৫ হাজার একর জমি সেখানে কেন্দ্রীয় সরকার অধিগ্রহণ করেছেন। সেগুলি সবই চাষাবাদের জমি। সুতরাং সাঁকরাইল থানাকে বিধিবদ্ধ রেশন এলাকার মধ্যে যাতে অন্তর্ভুক্ত করা যায় তার জন্য আমি মাননীয় খাদ্য মন্ত্রীর কাছে আবেদন করে, আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বাজেট উত্থাপন করার পরেই বিরোধী পক্ষের সদস্যরা যে কাট মোশনগুলি উত্থাপন করেছেন প্রথমেই আমি সেগুলির বিরোধিতা করছি। স্যার, বিরোধী দলের নেতা মাননীয় সদস্য ডাঃ জয়নাল আবেদিন সাহেব দীর্ঘক্ষণ ধরে স্বভাবসুলভ ঝাঁঝাল বক্তৃতা দেবার চেষ্টা করে এই বিধানসভায় চোখের জল ফেলে বললেন, 'খাদ্য সরবরাহের ব্যাপার নিয়ে কেন আগুন জ্বলছে না? কেন সাধারণ মানুষ বিক্ষোভে ফেটে পড়ছে না?' অর্থাৎ ওঁর প্রশ্ন হচ্ছে কেন সাধারণ মানুষ ওঁদের আমলে খাদ্য সরবরাহ নিয়ে যেমন ভাবে বিক্ষোভ জানিয়েছিলেন, তেমনভাবে বিক্ষোভে ফেটে পড়ছেন না? উনি খুবই দুঃখ প্রকাশ করেছেন এবং আনন্দ হাইতের কথাও তুলেছেন। ওঁদের আমলে ওঁদের সরকারের ব্যর্থতার ফলে জনগণ খাদ্য সরবরাহ পদ্ধতির বিরুদ্ধে রোষ প্রকাশ করেছিলেন, কারণ সে সময়ে জন-স্বার্থে খাদ্য সরবরাহ নীতিকে সঠিকভাবে ওঁরা পরিচালিত করেননি। নিত্য প্রয়োজনীয় দ্রব্য জনসাধারণের কাছে পৌঁছে দেওয়ার প্রচেষ্টা গ্রহণ না করে ওঁরা দমন-পীড়নের মধ্যে দিয়ে সরকার পরিচালনা করতে চেয়েছিলেন এবং দমন-পীড়নের মধ্যে দিয়ে জনগণের রোষকে দমিত করতে চেয়েছিলেন। কিন্তু আমরা জানি ঐ পথে জন-রোষকে দমিত করা যায় না। পশ্চিমবঙ্গের রাজনৈতিক সচেতন সাধারণ মানুষকে কংগ্রেসের পক্ষ থেকে সে পথে আর নিয়ে যাওয়া যাবে না, এই কথাটা আমি এই বিধানসভায় দাঁড়িয়ে ওঁদের বলে দিতে চাই।

স্যার, সব চেয়ে আশ্চর্যের বিষয় হচ্ছে এতদিন পর্যন্ত আমরা অন্য দু'একটি পার্টিকে কংগ্রেসের 'বি-টিম' হিসাবে জানতাম। কিন্তু আজকে এস. ইউ. সি. দলের মাননীয় সদস্য শ্রী দেবপ্রসাদ সরকার মহাশয় জঘন্যভাবে, ন্যক্কারজনকভাবে কংগ্রেসের বক্তব্যকে সমর্থন করে বামফ্রন্ট সরকারের বিরোধিতা করলেন। ফলে আমাদের মনে হচ্ছে এস. ইউ. সি.'ও কংগ্রেসের 'বি-টিম' হতে চলেছে। অতএব আমরা তাঁদের সেভাবেই ভাবতে চেষ্টা করছি।

স্যার, আমি এখানে খুব বিস্তারিতভাবে বক্তব্য রাখতে চাইছি না। এখানে প্রশ্ন রাখা হয়েছে, পশ্চিমবঙ্গের জনসংখ্যা অনুপাতে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কি পরিমাণ খাদ্য চাওয়া হচ্ছে এবং কংগ্রেসের আর একজন মাননীয় সদস্য কৃষি বিভাগের সঙ্গে খাদ্য বিভাগের মতো পার্থক্য আছে ইত্যাদি বললেন। তবে আমি জানি ওঁরা এইসব কথা বলে এই সভার সদস্যদের বিভ্রান্ত করার চেষ্টা করছেন। কিন্তু আমি তাঁদের জানিয়ে দিতে চাই যে, ঐ সমস্ত কথা বলে সদস্যদের বা মানুষকে বিভ্রান্ত করা যাবে না। পশ্চিমবঙ্গের লোক সংখ্যা কত, কত খাদ্য ঘাটতি আছে, কেন ঘাটতি, রেশনের মাধ্যমে বিতরণের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে চাল, গম এবং অন্যান্য নিত্য প্রয়োজনীয় দ্রব্য কত চাইছি তা আমি শান্তভাবে বলবার চেষ্টা করছি। আশা করছি সদস্যরাও শান্তভাবে শুনবেন।

আমাদের পশ্চিমবঙ্গ রাজ্যের বর্তমান মোট লোক সংখ্যা ৬ কোটি ৫ লক্ষ। আমি অনুরোধ করছি জয়নাল আবেদিন সাহেবকে তিনি তথ্যটা একটু কারেকশন করে নেবেন। সাধারণভাবে ১৬ আউন্স হারে খাদ্য যদি মাথা পিছু দেওয়া হয় তাহলে আমাদের ১১০ লক্ষ মেট্রিক টন খাদ্যের দরকার। আমাদের কৃষি বিভাগের তরফ থেকে যখন এখানে বাজেট পেশ করা হয়েছিল তখন বলা হয়েছিল যে, আমাদের রাজ্যে ৯৩ লক্ষ মেট্রিক টন খাদ্যশস্য উৎপন্ন হয়। অতএব এটাও আমি জয়নাল আবেদিন সাহেবকে নোট করতে অনুরোধ করছি যে, আমাদের রাজ্যে চাল, গম, ডাল ইত্যাদি ৯৩ লক্ষ মেট্রিক টন উৎপন্ন হয়। কিন্তু মোট ৯৩ লক্ষ মেট্রিক টনই আমরা পাবলিক ডিস্ট্রিবিউশনে দিয়ে দিতে পারি না, কিম্বা সাধারণ মানুষ সমস্তটাই নিয়ে নিতে পারেন না। এর থেকে একটা অংশ বীজের জন্য সংরক্ষণ করতে হয়। অবশ্য কৃষি সংক্রান্ত বিষয়ে জয়নাল আবেদিন সাহেবের জ্ঞান থাকাই স্বাভাবিক ছিল, কিন্তু তিনি ধনীক শ্রেণীর এবং জোতদার শ্রেণীর প্রতিনিধি হিসাবেই তাঁর বক্তব্য রেখে গেছেন। তাই তিনি এ কথাটা ভুলে গেছেন যে, মোট উৎপাদন ফসলের একটা অংশ কৃষককে বীজ হিসাবে সংরক্ষিত করতে হয় এবং কিছু অংশ নষ্ট হয়ে যায়। এই দুটি মিলিয়ে শতকরা ১০ ভাগ ধরা হয়।

[4-40–4-50 P.M.]

সেই কারণে ৮৩ লক্ষ মেট্রিক টন যা আমাদের হাতে থাকে—শুধু এই জন্য ঘাটতি ১১০ থেকে ৮৩ বাদ দিলে ২৭ লক্ষ মেট্রিক টন ঘাটতি থাকে। কেন্দ্রীয় সরকারের কাছে এটা আমরা চাই। কিন্তু ধান-চালের গতিবিধির উপর কোনও নিয়ন্ত্রণ না থাকায়, কেন্দ্রীয় সরকারের নির্দেশমতো — আপনারা সবাই জানেন এটা কঙ্কারেন্ট সাবজেক্ট—এইসব ব্যাপারে কেন্দ্রীয় সরকারের যে নির্দেশ তা আমাদের মানতে হবে। ৪২ লক্ষ টন ঘাটতির উপর দাঁড়িয়ে যদি সমস্ত দিকটা বিচার-বিবেচনা করে দেখি, আমাদের চাহিদা-৪২ লক্ষ টন ঘাটতি হলেও ৩ লক্ষ ৫০ হাজার মেট্রিক টন প্রতি মাসে দরকার পড়ে। মাননীয় সদস্য ডাঃ জয়নাল আবেদিন পশ্চিম-দিনাজপুরের কথা বলেছেন, উনি কর্ডনিং-এর কথা বলেছেন। ওনার বাড়ি পশ্চিম দিনাজপুর, উনি পশ্চিম দিনাজপুরের লোক। আমারও পশ্চিম দিনাজপুরে যাতায়াত আছে। আমি বলছি পশ্চিম দিনাজপুরের এলাকাটা হচ্ছে বাংলাদেশের বর্ডারে। সেখান থেকে আমাদের ধান-চাল যাতে বাংলাদেশে চলে না যেতে পারে তারজন্য আমাদের সেখানকার বর্ডারে কর্ডনিং ব্যবস্থা রাখতে হয়, না রাখলে চলে না। এটা ওনার বোঝা উচিত ছিল। তবুও উনি এই সম্পর্কে কেন কোয়েশ্চেন করলেন তা আমি জানি না। আমাদের যা চাহিদা তা কেন্দ্রীয় সরকার সব সময়ে দিতে পারেন না এবং দেনও না। তবে চাল ১ লক্ষ ২৫ হাজার টন দেবেন বলে প্রতিশ্রুতিবদ্ধ। গম ১ লক্ষ ২৬ হাজার টন আর রোলার ফ্লাওয়ার মিলের জন্য ১ লক্ষ ১৪ হাজার মেট্রিক টন অর্থাৎ ৩ লক্ষ ৬৫ হাজার মেট্রিক টন প্রতি মাসে। আমি প্রশ্নোত্তরের সময়ে বলেছিলাম আমাদের যা রেকের দরকার, পশ্চিমবঙ্গে চাল এবং গম যেটা আসার দরকার পশ্চিমবঙ্গের রেশনিং সিসটেমকে বাঁচাবার জন্য — তা আমরা পাই না। গড়ে প্রতি মাসে ২০০ রেক আসার দরকার। কিন্তু দুঃখের সঙ্গে বলতে হচ্ছে সেই রেক গড়ে আমাদের আসে ১১৬। এক-একটি রেকে ১৬০০/১৭০০ ধরে (এখন জাম্বোরেকে আসে)। এইভাবে যদি রেক আসে তাহলে আমাদের সাংঘাতিক ঘাটতি হয়ে যায়, আমাদের

যা প্রয়োজন তা দিতে পারে না। শুনলে অবাক হয়ে যাবেন, এই রেক কম আসার ফলে গত ১-১২-৮৩ তারিখে আমাদের গমের স্টক ছিল ৪ লক্ষ ৯৭ হাজার টন আর ১-২-৮৬ তারিখে কেন্দ্রীয় সরকার সাপ্লাই করতে না পারার জন্য সেই স্টক এসে দাঁড়িয়েছে ৯৪ হাজার মেট্রিক টনে। একটা অ্যালারমিং খবর। অথচ ক্ষোভ প্রকাশ করে লাভ নেই দুঃখের সঙ্গে বলতে হচ্ছে কেন্দ্রীয় সরকার আমাদের গমের রেশনিং তুলে দিতে চাচ্ছেন অন্যায় আবদার। যেখানে গম সাপ্লাই করতে পারছেন না, চাল সাপ্লাই করতে পারছেন না সেখানে ডি-রেশনিং করে দিতে চাচ্ছেন। আমাদের জনসাধারণের স্বার্থে এটা মেনে নিতে পারি না। জয়নাল সাহেব যদি মেনে নিতে চান মেনে নেবেন। ওদের সরকার কখনও এখানে আর আসবে না, পশ্চিমবঙ্গের জনসাধারণ আর ওনাদের আনবেন না। ভবিষ্যতে কেন্দ্রে কি হবে তা আমি জানি না। তবে আমরা এইসব মেনে নিতে চাই না জনসাধারণের স্বার্থে। বিরোধী পক্ষ থেকে যে সমস্ত প্রশ্ন তোলা হচ্ছে সেই প্রসঙ্গে বলতে চাইছি, বামফ্রন্টের সমর্থকদের জন্য আলাদা কোনও বাজার নেই। কংগ্রেসের সমর্থকদের জন্য কিম্বা বি-টিম এস. ইউ. সি.-র সমর্থকদের জন্য কোনও আলাদা বাজার নেই। একই বাজার থেকে, একই রেশন দোকান থেকে, একই জায়গা থেকে একই জিনিস-পত্র কিনতে হয়। কাজেই যদি এই রেশনিং সিস্টেমকে পরিপূর্ণভাবে সাকসেসফুল করতে হয় অর্থাৎ সাফল্যমণ্ডিত করতে হয়, জনগণের কাছে পৌঁছে দিতে হয়...

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** রাধিকাবাবু, আপনি কতক্ষণ বলবেন? ৩ মিনিটে শেষ করুন।

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** ৩ মিনিটে শেষ করতে পারব না।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এই ৫৪ এবং ৪৩ ডিমান্ডের জন্য। ২ ঘন্টা টাইম ফিক্স করা হয়েছিল। আমার মনে হচ্ছে এর মধ্যে। শেষ হবে না। সেজন্য ১৫ মিনিট টাইম বাড়াবার জন্য হাউসের কাছে অনুরোধ জানাচ্ছি। আমি আশা করি ১৫ মিনিট টাইম বাড়াবার অনুমতি দেবেন। ১৫ মিনিটস টাইম ইজ এক্সটেন্ডেড।

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জি ঃ** সে পর্যন্ত আমার এবং পশ্চিমবঙ্গের মানুষের দাবি যে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে যে ভাবে রেশনিং সিস্টেম করার জন্য আপ্রাণ চেষ্টা হচ্ছে তাতে বিরোধীদলেরও সরকারের সঙ্গে সহযোগিতা করা উচিত। আমি এই আশা করে আপনাদের কাছে বক্তব্য রাখতে চাচ্ছি যে আপনারা আমাদের সঙ্গে সহযোগিতা করুন। সহযোগিতা করার ক্ষেত্রে আমরাও ওঁদের সঙ্গে সহযোগিতা করতে রাজি আছি। ডাঃ জয়নাল আবেদিন সাহেব বার বার বলবার চেষ্টা করেছেন যে দুর্নীতি আছে। যারা দুর্নীতি করছে সেই ধরনের দোকানদার এবং লোকদের যারা ব্ল্যাক মার্কেটিং করছে তাদের ধরা হচ্ছে না, আমি ওঁকে কেন, সবাইকে আশ্বাস দিতে পারি যে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে ইউনিয়ন মিনিস্টারদের পক্ষ থেকে ফুড অ্যান্ড সাপ্লাইয়ে আমরা যতবার দিল্লিতে গিয়ে মিটিং করেছি সেই সমস্ত জায়গায় অন্যান্য প্রদেশ থেকে যাঁরাই এসেছেন তাঁদের যে রিপোর্ট তাতে দুর্নীতির বিরুদ্ধে যে অভিযান সেই অভিযানে পশ্চিমবঙ্গের রেকর্ড সবচেয়ে বেশি। অন্য কোনও রাজ্য আমাদের মতো দুর্নীতির বিরুদ্ধে গ্রেপ্তার এবং জেল বরণ করেননি। এই সমস্ত ক্ষেত্রে পশ্চিমবঙ্গের থেকে বেশি কোন লোক গ্রেপ্তার করতে পারেনি এবং আমরা এক বছরের মধ্যে—আমি

সামান্য একটা হিসাব দিচ্ছি—এটা বিরোধী সদস্যরাও একটু জেনে রাখুন, ওখানে তো ওঁদেরই সরকার আছে—পরে প্রশ্ন করবেন আমি উত্তর দেব এই অ্যাসেম্বলিতে—যে ১৯৮৫ সালে আমরা দুর্নীতির বিরুদ্ধে ১৬২৮টি মামলা করেছি। শুধু খাদ্য বিভাগে, অন্য বিভাগের কথা বলতে পারছি না। যেমন অভিযুক্ত ব্যক্তিকে গ্রেপ্তার করেছি এবং এই যে মাল আটক করেছি সেই মালের মূল্য ৩ কোটি ২৬ লক্ষ ৮৯ হাজার ৮৯৬ টাকা। আপনারা বলুন না কংগ্রেস আমলে তো দুর্নীতির ধ্বজাধারী ছিলেন ভাবতে পারেন যে এত কোটি টাকার মাল আমরা করেছি? ব্ল্যাক মার্কিটিং করতে পারেনি। ত্রুটি-বিচ্যুতি আছে, কাজকর্ম করতে গেলে কিছু কিছু থাকবে, আপনারা কনস্ট্রাকটিভ সাজেশন দিন না, আমরা গ্রহণ করছি। এই দুর্নীতির বিরুদ্ধে কাজ কাজের সাহায্যের জন্য আমরা সারা পশ্চিমবঙ্গে জেলায় জেলায় ২৪টি বিশেষ আদালত আছে।

[4-50–5-00 P.M.]

মাননীয় জয়নাল সাহেব বলছিলেন—কয়টি এসেন্সিয়াল কমোডিটিজ আপনারা দেন? জয়নাল সাহেব বুঝে নেবেন—আমাদের পশ্চিমবঙ্গ সরকারের দাবি হল, ১৪টি নিত্য প্রয়োজনীয় দ্রব্য সারা ভারতবর্ষের মানুষদের জন্য এক দামে সরবরাহ করতে হবে কেন্দ্রের রাজীব সরকারকে, এর আগে বলেছিলাম 'ইন্দিরা সরকারকে'। কেন্দ্রে যে সরকারই থাকুক, সেই সরকারকে ১৪টি নিত্য প্রয়োজনীয় দ্রব্য সংগ্রহ করে বিতরণ করতে হবে যাদের ক্রয় ক্ষমতা কম—সাধারণ মানুষ, গরিব মানুষ—তাদের মধ্যে। এই দাবি আমরা কেন্দ্রীয় সরকারের কাছে বার বার রেখেছি। সীমিত ক্ষমতায় কেন্দ্রীয় সরকারের এত বিরোধিতা সত্ত্বেও আমরা কয়েকটি জিনিস এদের মিনিমাম দিয়েছি। এক্ষেত্রে আমরা চাল দিয়েছি, গম দিয়েছি, কাপড় দিয়েছি, ডাল দিয়েছি এবং আরও কিছু দ্রব্যও আমরা দিয়েছি। আমরা সবকিছু দিয়েছি—সেটা বলছি না। তারজন্য যতটুকু ত্রুটি স্বীকার করা দরকার—সেটা আমরা করেছি। সেই ইনফ্রাস্ট্রাকচার আমরা এখনও গড়ে তুলতে পারিনি। আমরা ১৯৮৫ সালে ২৩ হাজার ৫৬৫ কুইন্টাল ডাল দিয়েছি, গুড়া হলুদ দিয়েছি ৫ হাজার ৩১৮ কুইন্টাল, গুড়া গোলমরিচ ২৫৬ কুইন্টাল, খাতা ৩৯ লক্ষ ৫৯ হাজারটি, মোমবাতি ৩ লক্ষ ১৯ হাজারটি, গরিব মানুষের জন্য অল্প দামের গায়েমাখা সাবান দিয়েছি ৫৮ লক্ষ ২৯ হাজারটি, কাপড়কাচা সাবান ১ কোটি ৬৯ লক্ষ ২৮ হাজারটি দিয়েছি। আমরা ১৯৮৫ সালে — এক বছরে এই জিনিসগুলি দিয়েছি। এখন সেই দেশলাই কাঠি দিয়ে আগুন জ্বালাতে চেষ্টা করতে পারেন, কিন্তু সেটা সম্ভব নয় জানবেন। আজকে কেন্দ্রীয় সরকার কিভাবে পশ্চিমবঙ্গের এই বন্টন ব্যবস্থাকে বাঞ্চাল করবার চেষ্টা করছেন দেখুন। আমরা সিমেন্ট মানুষদের দিচ্ছিলাম, কিন্তু ঐ সিমেন্টকে কেন্দ্রীয় সরকার লেভি সিমেন্ট এবং নন্-লেভি সিমেন্ট — এই দুই ভাবে ভাগ করে দিলেন। আমরা এসেন্সিয়াল কমোডিটিজ সাপ্লাই কর্পোরেশনের পক্ষে বাইরে থেকে সিমেন্ট ইমপোর্ট করছিলাম এবং সেই সিমেন্ট এনে আমরা ৮০ থেকে ৯০ হাজার মেট্রিক টন জনগণের মধ্যে দিচ্ছিলাম। এতে কেন্দ্রীয় সরকারের মাথায় আকাশ ভেঙে পড়ল। ওঁরা আমাদের কাছ থেকে সেই ক্ষমতাটা কেড়ে নিয়ে এস. টি. সি.র হাতে তুলে দিলেন। এখন বাইরে থেকে যদি কোন সিমেন্ট আমদানি করতে হয় তাহলে এস. টি. সি.কে তোয়াজ করতে হবে, তাদের কাছে হাত জোড় করে বলতে হবে—আমাদের সিমেন্ট দাও। এই সিমেন্টের জন্য। এস. টি. সি. অফিসকে

কমিশনও দিতে হবে এবং তারপর কমিশনের সেই বোঝার সেই হেভি চার্জটা পর্যন্ত জনগণের উপর চাপিয়ে দিয়ে সেই সিমেন্ট বিলি করতে হবে। সিমেন্ট প্রডিউসিং সেন্টারগুলির লেভি সিমেন্ট ৬৬ পারসেন্ট দিতে হত এবং নন-লেভি থাকত ৩৪ পারসেন্ট। কথা হল — ঐ ৬৬ পারসেন্ট লেভি সিমেন্ট আমাদের দিতে হবে কারণ আমাদের উন্নয়নমূলক কাজ বন্ধ হয়ে যাচ্ছে, কিন্তু ওঁরা আমাদের সেই লেভি সিমেন্ট দিচ্ছেন না। ১৯৮৩ সালে আমরা অনেক বেশি সিমেন্ট চেয়েছিলাম, কিন্তু বরাদ্দ হয়েছিল ৫.৯৪ লক্ষ মেট্রিক টন। কিন্তু শেষ পর্যন্ত ৪.২৭ লক্ষ মেট্রিক টন দিলেন, অর্থাৎ বরাদ্দের চেয়ে ১ লক্ষ মেট্রিক টন কম দিলেন। ১৯৮৪ সালে বরাদ্দ হল ৬.৯৫ লক্ষ মেট্রিক টন, সেখানে সরবরাহ করলেন ৪.৩৭ লক্ষ মেট্রিক টন, অর্থাৎ বরাদ্দের চেয়ে ২ লক্ষ মেট্রিক টন কম দিলেন। ১৯৮৫ সালে বরাদ্দ ছিল যেখানে ৬.৭০ লক্ষ মেট্রিক টন, সেখানে ওঁরা দিলেন ৩.৬২ লক্ষ মেট্রিক টন।

বুঝুন, এই হল অবস্থা। সিমেন্টের অবস্থা কি, কয়লার অবস্থা কি? অর্থাৎ যে সমস্ত নিত্য প্রয়োজনীয় দ্রব্য আছে, যেগুলি জনসাধারণের চাহিদা আছে সেইগুলি সব কেন্দ্রকে দিতে হয়। আমরা ইচ্ছা অনুযায়ী কয়লা সরবরাহ করতে পারব না, সিমেন্ট সরবরাহ করতে পারব না এবং কেরোসিন সরবরাহ করতে পারব না। কয়লার ক্ষেত্রে এখানে ১৯৮৩ সালে চাহিদা ছিল ৮ লক্ষ ১ হাজার মেট্রিক টন সেখানে ওনারা দিলেন ৪ লক্ষ ৬৪ হাজার মেট্রিক টন। আমাদের যখন বরাদ্দ ছিল ৯ লক্ষ মেট্রিক টন, সেখানে শতকরা ৬০ ভাগ বরাদ্দ কেন্দ্রীয় সরকার সাপ্লাই কাট করলেন। ৭ লক্ষ ৫৭ হাজার যেখানে চাহিদা ছিল সেখানে দিলেন ৬ লক্ষ ১৩ হাজার মেট্রিক টন। আমাদের যেখানে চাহিদা ছিল ৮ লক্ষ ৭৮ হাজার মেট্রিক টন সেখানে দিলেন ৭ লক্ষ ২২ হাজার মেট্রিক টন। ওনারা আবার কথা বলছেন, ওনাদের লজ্জা হওয়া উচিত। কেন্দ্রীয় সরকার যে রাজনৈতিক দল পরিচালনা করেন তাঁদের লজ্জা হওয়া উচিত। পশ্চিমবঙ্গে আমরা ৮০ হাজার মেট্রিক টন কেরোসিন প্রতি মাসে আমরা চাচ্ছি এবং এটা আমরা বরাবরই চেয়ে থাকি। ওঁরা আমাদের কি দিচ্ছে? খুব সামান্যই দিচ্ছে। ৬০ ভাগ দিচ্ছে এবং ৬০ ভাগ দেওয়ার ক্ষেত্রে এটা ডিস্ট্রিবিউশন করার ক্ষেত্রে অসুবিধা হচ্ছে। আমি আগেই বলেছি আমাদের কেরোসিনের দোকান আছে ২৯,৭৯৫টি, এজেন্ট আছে ৪০৫টি। আমাদের এম. আর. শপ আছে গ্রামাঞ্চলে ১৬,৯০০টি আর শহরাঞ্চলে এ. আর. শপ আছে ২,৮৪০টি। এই রকম ১৯ হাজার ৭৪৮টি কেরোসিন শপের দোকান আছে। মোট ২৯ হাজারের বেশি কেরোসিনের দোকান দিয়ে আমরা কেরোসিন তেল বিক্রি করি। বিশেষ করে আশ্চর্যের ব্যাপার আমি আগেই বলেছি দাম কেন্দ্রীয় সরকার বাড়িয়ে দিলেন এবং রাত্রি ১২টার সময় তার খবর পেলাম। কেন্দ্রীয় সরকারের ডাকা মিটিং-এ আমরা সেখানে উপস্থিত, আমরা উপস্থিত থাকা সত্ত্বেও আমাদের সঙ্গে কোনও রকম কনসাল্ট না করেই—আমাকে জানানো হল না, আমাদের সেক্রেটারিকে জানানো হল না—টেলিগ্রাম পাঠিয়ে দিলেন চিনির দাম কেজি প্রতি ৪০ পয়সা বাড়িয়ে দেওয়া হল। আবার আগের দিন রাত্রি ১২টার সময় ফতোয়া দিয়ে দিলেন যে কেরোসিনের দাম বাড়িয়ে দেওয়া হল এবং কাল সকাল থেকে অর্থাৎ পয়লা এপ্রিল থেকে বর্ধিত দামে কেরোসিন বিক্রি করতে হবে। বুঝুন ব্যাপারটা। ২৯ হাজার ৭৯৫টি দোকানে বর্ধিত দামে কেরোসিন তেল বিক্রি করা যেতে পারে? কোনো সংগঠনের এই রকম ক্ষমতা আছে যে এটা করতে পারবে? আবার যে দিন দাম কমিয়ে

দিলেন সেই দিনও ঠিক রাত্রি ১২টার সময় খবর এল পরের দিন থেকে দাম কমিয়ে কেরোসিন বিক্রি করতে হবে। কেন কমিয়ে দিলেন? কেরোসিন তেলের দাম বাড়ানোর ফলে সারা ভারতবর্ষে বিক্ষোভ, অভ্যন্তরীণ বিক্ষোভ এবং তার জন্য তাঁরা দাম কমিয়ে দিলেন। তখন সারা ভারতবর্ষে একদম টলটলায়মান অবস্থা, সারা ভারতবর্ষে ধর্মঘট, অভিযান চলছে সেইজন্য দাম কিছু কমিয়ে দিলেন। কেন্দ্রীয় সরকার খাদ্য বিতরণের ক্ষেত্রে এইভাবে পশ্চিমবাংলার প্রতি বৈষম্যমূলক আচরণ করেছেন। আমরা এর প্রতিবাদ করছি। আসুন, আমরা সবাই মিলে একসঙ্গে এর প্রতিবাদ জানাই। এই ব্যাপারে আমি প্রতিশ্রুতি দিচ্ছি যে আমরা আপনাদের সঙ্গে বৈষম্যমূলক আচরণ করব না। আমরা মনে করি না যে কংগ্রেসের জন্য আলাদা বাজার এবং লেফ্‌ট ফ্রন্টের জন্য আলাদা বাজার, আমাদের সকলকে একসঙ্গে চলতে হবে। বিরোধী পক্ষ যে বক্তব্য রেখেছেন তার বিরোধিতা করে এবং যে কাট মোশন এসেছে তার বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

## Demand No. 43

**Mr. Deputy Speaker :** There is one cut motion to Demand No. 43 by Shri Kashinath Misra. I put the cut motion to vote.

The motion that the amount of Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Shri Radhika Ranjan Banerjee that a sum of Rs. 69,55,000 be granted for expenditure under Demand No. 43, Major Head : 288-Social Security and Welfare (Civil Supplies).

(This is inclusive of a total sum of Rs. 17,40,000 already voted on account in March, 1986), was then put and agreed to.

## Demand No. 54

**Mr. Deputy Speaker :** There are 9 cut motions to Demand No. 54. I now put the cut motions of Shri Kashinath Misra to vote.

The motion that the amount of Demand be reduced by Rs. 100 was then put and lost.

The motion of Shri Radhika Ranjan Banerjee that a sum of Rs. 33,99,84,000 be granted for expenditure under Demand No. 54, Major Heads : "309-Food and 509-Capital Outlay on Food".

(This is inclusive of a total sum of Rs. 8,50,00,000 already voted on account in March, 1986), was then put and agreed to.

## Demand No. 45

**Major Heads :** 277—Education (Youth Welfare) (Tribal Areas Sub-Plan), 277—Education (Excluding Sports and Youth Welfare) (Tribal

Areas Sub-Plan), 280—Medical (Tribal Areas Sub-Plan), 282—Public Health, Sanitation and Water Supply (Sewerage and Water Supply) (Tribal Areas Sub-Plan), 288—Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes), 288—Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief And Rehabilitation of Displaced Persons and Repatriates and Welfare of Scheduled Castes, etc.) (Tribal Areas Sub-Plan), 298—Co-operation (Tribal Areas Sub-Plan), 305—Agricultre (Tribal Areas Sub-Plan), 306—Minor Irrigation (Tribal Areas Sub-Plan), 307—Soil and Water Conservation (Tribal Areas Sub-Plan), 308—Area Development (Tribal Areas Sub-plan), 310—Animal Husbandry (Tribal Areas Sub-Plan), 312—Fisheries (Tribal Areas Sub-Plan), 313—Forest (Excluding Lloyd Botanic Garden, Darjeeling) (Tribal Areas Sub-Plan), 321—Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 480—Capital Outlay on Medical (Buildings) (Tribal Areas Sub-Plan), 488—Capital Outlay on Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes), 498—Capital Outlay on Co-operation (Tribal Areas Sub-Plan), 505—Capital Outlay on Agricultre (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 506—Capital Outlay on Minor Irrigation, Social Conservation and Area Development (Tribal Areas Sub-Plan), 510—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 521—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Buidlings) (Tribal Areas Sub-Plan), 537—Capital Outlay on Roads and Bridges (Tribal Areas Sub-Plan), 688—Loans for Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes), 698—Loans for Co-orperation (Tribal Areas Sub-Plan), 705—Loans for Agriculture (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan) and 721—Loans for Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribals Areas Sub-Plan).

**Dr. Sambhunath Mandi :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 71,26,94,000 be granted for expenditure under Demand No. 45, Major Heads : "277—Education (Youth Welfare) (Tribal Areas Sub-Plan), 277—Education (Excluding Sports and Youth Welfare) (Tribal Areas Sub-Plan), 280—Medical (Tribal Areas Sub-Plan), 282—Public Health, Sanitation and Water Supply (Sewerage and Water Supply) (Tribal Areas Sub-Plan), 288—Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes), 288—Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced Persons and Repatriates and Welfare of Scheduled Castes, etc.) (Tribal Areas Sub-Plan), 298—Co-

operation (Tribal Areas Sub-Plan), 305—Agriculture (Tribal Areas Sub-Plan), 306—Minor Irrigation (Tribal Areas Sub-Plan), 307—Social and Water Conservation (Tribal Areas Sub-Plan), 308—Area Development (Tribal Areas Sub-Plan), 310—Animal Husbandry (Tribal Areas Sub-Plan), 312—Fisheries (Tribal Areas Sub-Plan), 313—Forest (Excluding Lloyd Botanic Garden, Darjeeling) (Tribal Areas Sub-Plan), 321—Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 480—Capital Outlay on Medical (Buildings) (Tribal Areas Sub-Plan), 488—Capital Outlay on Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes), 498—Capital Outlay on Co-operation (Tribal Areas Sub-Plan), 505—Capital Outlay on Agriculture (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 506—Capital Outlay on Minor Irrigation, Social Conservation and Area Development (Tribal Areas Sub-Plan), 510—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Tribal areas Sub-Plan), 521—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings) (Tribal Areas Sub-Plan), 537—Capital Outlay on Roads and Bridges (Tribal Areas Sub-Plan), 688—Loans for Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes), 698—Loans for Co-operation (Tribal Areas Sub-Plan), 705—Loans for Agriculture (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan) and 721—Loans for Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan)".

(This is inclusive of a total sum of Rs. 17,81,99,000 already voted on account in March, 1986.)

[5-00—5-10 P.M.]

The budget Speech of Dr. Sambhunath Mandi is taken here read.

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি ১৯৮৬-৮৭ আর্থিক বৎসরের জন্য ৪৫ সংখ্যক দাবির অন্তর্গত ২৭৭ শিক্ষা (যুবকল্যাণ) (আদিবাসী অঞ্চল উপ-পরিকল্পনা), ২৭৭ শিক্ষা (ক্রীড়া এবং যুবকল্যাণ বাদে) (আদিবাসী অঞ্চল উপ-পরিকল্পনা), ২৮০ চিকিৎসা (আদিবাসী অঞ্চল উপ-পরিকল্পনা), ২৮২ জনস্বাস্থ্য, অন্যময় এবং জল সরবরাহ (জল নিকাশি এবং জল সরবরাহ) (আদিবাসী অঞ্চল উপ-পরিকল্পনা), ২৮৮ সামাজিক নিরাপত্তা ও কল্যাণ (তফশিলি জাতি, আদিবাসী ও অন্যান্য অনগ্রসর শ্রেণীসমূহের কল্যাণ), ২৮৮ সামাজিক নিরাপত্তা ও কল্যাণ (অসামরিক সরবরাহ, শরণার্থী ও প্রত্যাবর্তনকারিদের ত্রাণ ও পুনর্বাসন এবং তফশিলি জাতি ইত্যাদি উন্নয়ন বাদে) (আদিবাসী অঞ্চল উপ-পরিকল্পনা), ২৯৮ সমবায় (আদিবাসী অঞ্চল উপ-পরিকল্পনা), ৩০৫ কৃষি (আদিবাসী অঞ্চল উপ-পরিকল্পনা), ৩০৬ ক্ষুদ্র সেচ আদিবাসী অঞ্চল উপ-পরিকল্পনা), ৩০৭ মৃত্তিকা ও জল সংরক্ষণ (আদিবাসী অঞ্চল উপ-

পরিকল্পনা), ৩০৮ অঞ্চল উন্নয়ন (আদিবাসী অঞ্চল উপ-পরিকল্পনা) ৩১০ পশুপালন (আদিবাসী অঞ্চল উপ-পরিকল্পনা), ৩১২ মৎস্য (আদিবাসী অঞ্চল উপ-পরিকল্পনা), ৩১৩ বন (দার্জিলিঙের লয়েব বোটানিক গার্ডেন বাদে) (আদিবাসী অঞ্চল উপ-পরিকল্পনা), ৩২১ গ্রামীণ এবং ক্ষুদ্র শিল্প (রাষ্ট্রায়ত্ত সংস্থা বাদে) (আদিবাসী অঞ্চল উপ-পরিকল্পনা), ৪৮০ চিকিৎসা খাতে মূলধনী ব্যয় (আদিবাসী অঞ্চল উপ-পরিকল্পনা) (গৃহনির্মাণ), ৪৮৮ সামাজিক নিরাপত্তা ও কল্যাণের জন্য মূলধনী ব্যয় (তফশিলি জাতি, আদিবাসী ও অন্যান্য অনগ্রসর শ্রেণীসমূহের কল্যাণ), ৪৯৮ সমবায় খাতে মূলধনী ব্যয় (আদিবাসী অঞ্চল উপ-পরিকল্পনা), ৫০৫ কৃষিখাতে মূলধনী ব্যয় (রাষ্ট্রায়ত্ত সংস্থা বাদে) (আদিবাসী অঞ্চল উপ-পরিকল্পনা), ৫০৬ ক্ষুদ্র সেচ, মৃত্তিকা সংরক্ষণ এবং অঞ্চল উন্নয়ন খাতে মূলধনী ব্যয় (আদিবাসী অঞ্চল উপ-পরিকল্পনা), ৫১০ পশুপালন খাতে মূলধনী ব্যয় (রাষ্ট্রায়ত্ত সংস্থা বাদে) (আদিবাসী অঞ্চল উপ-পরিকল্পনা), ৫২১ গ্রামীণ ও ক্ষুদ্রশিল্প খাতে মূলধনী ব্যয় (সরকার নিয়ন্ত্রিত সংস্থা বাদে) (আদিবাসী অঞ্চল উপ-পরিকল্পনা) (গৃহ নির্মাণ), ৫৩৭ রাস্তা ও সেতু নির্মাণ খাতে মূলধনী ব্যয় (আদিবাসী অঞ্চল উপ-পরিকল্পনা), ৬৮৮ সামাজিক নিরাপত্তা ও কল্যাণ খাতে ঋণ (তফশিলি জাতি, আদিবাসী এবং অন্যান্য অনগ্রসর শ্রেণীসমূহের উন্নয়ন), ৬৯৮ সমবায় খাতে ঋণ (আদিবাসী অঞ্চল উপ-পরিকল্পনা), ৭০৫ কৃষি খাতে ঋণ (সরকার নিয়ন্ত্রণ সংস্থা বাদে) (আদিবাসী অঞ্চল উপ-পরিকল্পনা) এবং ৭২১ গ্রামীণ ও ক্ষুদ্রশিল্প খাতে ঋণ (রাষ্ট্রায়ত্ত সংস্থা বাদে) (আদিবাসী অঞ্চল উপ-পরিকল্পনা) খাতসমূহে মোট ৭১,২৬,৯৪,০০০ (৭১ কোটি ২৬ লক্ষ ৯৪ হাজার) টাকা মঞ্জুরির প্রস্তাব উত্থাপন করছি। এর মধ্যে ইতিপূর্বে ভোট-অন-অ্যাকাউন্টে মঞ্জুরীকৃত ১৭,৮১,৯৯,০০০ (১৭ কোটি ৮১ লক্ষ ৯৯ হাজার) টাকা ধরা আছে।

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, সমাজের যে অংশের জনগণের কল্যাণে আমি ব্যয়-বরাদ্দের দাবি পেশ করছি তাঁরা সমাজের বাকি অংশের জনগণের তুলনায় সর্বক্ষেত্রেই পিছিয়ে আছেন। তফশিলি জাতি ও আদিবাসী জনগণ এ রাজ্যের মোট জনসংখ্যার প্রায় শতকরা আঠাশ ভাগ এবং সমগ্র গ্রামীণ জনসংখ্যার শতকরা প্রায় তেত্রিশ ভাগ। এঁরা যুগ যুগ ধরে পশ্চাৎপদ অবস্থায় রয়েছেন। এই অবস্থার প্রতিকারের জন্য প্রয়োজন অনেক বেশি টাকার দীর্ঘমেয়াদী পরিকল্পনা প্রণয়ন করে সর্বস্তরে আন্তরিক ও নিরবচ্ছিন্ন প্রচেষ্টার মাধ্যমে তার রূপায়ণ।

কেবলমাত্র একটি রাজ্য সরকারের পক্ষে সীমিত অর্থের ভিত্তিতে এই সমস্ত জনগণের জীবনের সর্বক্ষেত্রে গুণগত পরিবর্তন ঘটানো সম্ভব নয়। যাইহোক, মাননীয় সদস্যদের এটুকু আশ্বাস আমি দিতে পারি যে, এইসব অনগ্রসর জনগণের যুগ-যুগান্তের পুঞ্জীভূত সমস্যার প্রতি যথোচিত গুরুত্ব দিয়ে সরকার তাঁর সীমাবদ্ধ আর্থিক ক্ষমতায় যতটুকু করা সম্ভব তা করতে সচেষ্ট আছেন।

আমি আগেই এই সভায় উল্লেখ করেছি যে, এই অংশের জনগণের মধ্যে সচেতন অধিকারবোধ জাগিয়ে তোলার জন্য যেমন শিক্ষার প্রসার প্রয়োজন তেমনি সমধিক গুরুত্ব দেওয়া দরকার এঁদের অর্থনৈতিক উন্নয়নের উপর। উভয়বিধ উদ্দেশ্য মাথায় রেখেই তফশিলি ও আদিবাসীদের শিক্ষা ও অর্থনৈতিক উন্নয়ন সংক্রান্ত কর্মসূচিগুলো বিশেষ উদ্যোগ নিয়ে রূপায়ণ করা হচ্ছে। পাশাপাশি এই শ্রেণীর জনগণের সামাজিক ও সাংস্কৃতিক বিকাশের

দিকেও এমনভাবে নজর রাখা হচ্ছে যাতে তারা কোনো এক সময়ে রাজ্যের জনগণের মূল ধারার সাথে মিলতে পারেন।

মাননীয় সদস্যরা অবগত আছেন যে, তফশিলি জাতি ও আদিবাসী সম্প্রদায়ভুক্ত অধিকাংশ ছাত্রছাত্রীই বাড়িতে পড়াশোনা করার সুসমঞ্জস পরিবেশ পায় না। স্বাভাবিকভাবেই ছাত্রাবাসের সুযোগ পাওয়ার দাবি বৃদ্ধি পাচ্ছে। বর্তমানে প্রায় ৬০,০০০ তফশিলি ও আদিবাসি ছাত্রছাত্রী সরকারের দেওয়া আর্থিক সাহায্যের ভিত্তিতে ছাত্রাবাসের সুযোগ পাচ্ছে।

এ ছাড়া ৭০,০০০ তফশিলি ও আদিবাসী অনাবাসিক ছাত্রছাত্রী মাসিক ২০ টাকা হারে বছরে ১২ মাসের জন্য সংরক্ষণ ব্যয়ের টাকা পাচ্ছেন।

বই কেনার জন্য অনুদান মঞ্জুরের কর্মসূচি আগের মতোই চালু আছে। এই কর্মসূচির মাধ্যমে উপকৃত ছাত্রছাত্রীর সংখ্যাও বৃদ্ধি পাচ্ছে।

হাই স্কুল ও জুনিয়র হাই স্কুলে সন্নিহিত যথাক্রমে ছাত্রাবাস/আশ্রম ছাত্রাবাস নির্মাণের জন্য দেয় এককালীন আর্থিক সাহায্যের পরিমাণ ১৯৮৫-৮৬ আর্থিক বছরে ৪০,০০০ টাকা থেকে বৃদ্ধি করে ৫০,০০০ টাকা করা হয়েছে।

একইভাবে আদিবাসী ছাত্রদের জন্য মহাবিদ্যালয় সন্নিহিত ছাত্রাবাস নির্মাণের জন্য দেয় এককালীন আর্থিক অনুদানের পরিমাণও বাড়ানো হয়েছে। সর্বোচ্চ অনুদানের পরিমাণ ৮৮০ হাজার টাকা থেকে ১ লক্ষ টাকা করা হয়েছে।

কলকাতার হেস্টিংস হাউস কম্পাউন্ডে তফশিলি ও আদিবাসী ছাত্রীদের কেন্দ্রীয় ছাত্রী নিবাসটির নির্মাণের কাজ এগিয়ে চলেছে।

তফশিলি জাতি ও আদিবাসী ছাত্রছাত্রীদের বিশেষ কোচিং দেওয়ার কর্মসূচিও রূপায়িত হচ্ছে।

প্রাথমিক/জুনিয়র হাই ও হাইস্কুল সন্নিহিত আশ্রম ছাত্রাবাসগুলোও চালু থাকছে।

বেলপাহাড়িতে অবস্থিত আদিবাসী ছাত্রীদের আবাসিক বিদ্যালয়টি বর্ধিত সংখ্যক ছাত্রী নিয়ে কাজ চালিয়ে যাচ্ছে। বিদ্যালয়টির সম্প্রসারণের কাজও অব্যাহত আছে।

মাধ্যমিকোত্তর পর্যায়ের ছাত্রছাত্রীদের বৃত্তিদানের কর্মসূচিটিও চালু থাকছে। সমস্ত যোগ্য তফশিলি ও আদিবাসী ছাত্রছাত্রী যাতে ঐ বৃত্তি পায় সেই কারণে আয়-ব্যয়কে অধিক পরিমাণ অর্থ বরাদ্দের প্রস্তাব থাকছে।

বেকার চাকুরি প্রার্থীদের প্রশিক্ষণদানের জন্য এই বিভাগ নিয়ন্ত্রিত চারটি প্রাক্-পরীক্ষা প্রশিক্ষণ কেন্দ্রই সন্তোষজনকভাবে কাজ চালিয়ে যাচ্ছে।

**অর্থনৈতিক উন্নয়ন**

মাননীয় সদস্যরা জানেন যে, তফশিলি জাতি শ্রমজীবীদের শতকরা ৭২ জন এবং আদিবাসী শ্রমজীবীদের শতকরা ৮০ জন কৃষির উপর নির্ভরশীল। ভূমি সংস্কার কর্মসূচির সাফল্যজনক রূপায়ণের উপরেই এঁদের অর্থনৈতিক অবস্থার উন্নয়ন নির্ভর করে। বর্তমান

সরকারের ভূমি সংস্কার কর্মসূচি সাফল্যজনকভাবে রূপায়ণের ফলে তফশিলি জাতি ও আদিবাসী জনগণ প্রভূত পরিমাণে উপকৃত হয়েছেন। তফশিলি ও আদিবাসী বর্গাদার, ন্যস্ত জমির প্রাপকদের আর্থিক সাহায্য দানের জন্য যে ব্যাপক কর্মসূচি সরকার প্রদত্ত অনুদানের সাথে ব্যাঙ্ক ঋণ যুক্ত করে বাস্তবায়িত হচ্ছে তার দ্বারা এঁদের আরও কিছু সুবিধা দেওয়া যাচ্ছে।

তফশিলি জাতি ও আদিবাসীদের অর্থনৈতিক মান উন্নয়নের জন্য রাজ্যের উন্নয়ন পরিকল্পনার অংশ হিসাবে পরিপূরক পরিকল্পনা রূপায়িত হচ্ছে।

আশা করা যাচ্ছে ১৯৮৬-৮৭ সালে রাজ্য পরিকল্পনার বিভিন্ন খাত থেকে আদিবাসী উপ-পরিকল্পনা ও তফশিলি জাতির জন্য স্পেশ্যাল কম্পোন্যান্ট প্ল্যান বাবদ কমবেশি যথাক্রমে ২৫ কোটি ও ৬৬ কোটি টাকা পাওয়া যাবে। ভারত সরকার পরিপূরক পরিকল্পনার জন্য অতিরিক্ত হিসাবে কেন্দ্রীয় সাহায্য মঞ্জুর করছেন। রাজ্য সরকারের কাজের ভিত্তিতে অধিকতর পরিমাণে কেন্দ্রীয় সাহায্য এ বাবদ পাওয়া গেছে।

১৯৮৫-৮৬ আর্থিক বছরের ফেব্রুয়ারি '৮৬ পর্যন্ত অর্থনৈতিক উন্নয়ন পরিকল্পনার মাধ্যমে মোট ২,০৪,৩১৭টি তফশিলি জাতি পরিবার এবং ৫৯,৪৬৫টি আদিবাসী পরিবারকে সাহায্য দেওয়া হয়েছে।

এছাড়াও আমি আনন্দের সাথে ঘোষণা করছি যে, আই টি ডি পি এলাকার বাইরে বসবাসকারি আদিবাসীদের জন্য, যারা এতদিন আদিবাসী উপ-পরিকল্পনার সুযোগ থেকে বঞ্চিত ছিল, একটি কর্মসূচি এই প্রথম নেওয়া হল। ১৯৮৫-৮৬ আর্থিক বছরে পরিবারভিত্তিক অর্থ উপার্জনকারি কর্মসূচি রূপায়ণের জন্য মোট ৫৮ লক্ষ টাকা রাজ্য তহবিল থেকে মঞ্জুর করা হয়েছে।

**পশ্চিমবঙ্গ আদিবাসী উন্নয়ন ও সমবায় নিগম**

পশ্চিমবঙ্গ আদিবাসী উন্নয়ন সমবায় নিগম বর্তমানে ৭৫টি বৃহদায়তন বহুমুখী সমবায় সমিতি (ল্যাম্পস্) এবং আদিবাসী অধ্যুষিত অঞ্চলে সংগঠিত দুইটি গ্রামীণ মহিলা সমিতির শীর্ষ সংস্থা হিসেবে কাজ করছে।

এই সমিতিগুলো (ল্যাম্পস্) শোষিত অসহায় আদিবাসীদের শোষক মহাজনদের কবল থেকে বেরিয়ে আসতে সহায়তা দিতে ও তাদের সর্বাঙ্গীণ উন্নতির উদ্দেশ্যেই সংগঠিত হয়েছে। এই নিগম কেন্দুপাতা ও শালবীজ ইত্যাদি সংগ্রহের জন্য সমিতিগুলোকে প্রধানত আদিবাসীদের মাধ্যমে কেন্দুপাতা ও শালবীজ সংগ্রহের জন্য মোট ৮৩.৭৪ লক্ষ টাকা ঋণ দেওয়া হয়েছে। তার ফলে প্রধানত আদিবাসীদের কাজের সুযোগ দেওয়া গেছে। ১৯৮৬ সালে এ পর্যন্ত মোট ৯৪.১৭ লক্ষ টাকা ক্ষুদ্র বনজ সম্পদ সংগ্রহের জন্য নগদ ঋণ হিসেবে মঞ্জুর করা হয়েছে।

আদিবাসীরা যাতে অসাধু ব্যবসায়ীদের দ্বারা প্রতারিত না হয় সেই উদ্দেশ্যে নিগম কেন্দুপাতা ও শালবীজের বিপণনের দায়িত্ব গ্রহণ করেছে।

নিগম খুচরো দরে ভোগ্যসামগ্রী সরবরাহের জন্য নিজস্ব ব্যবস্থাপনায় ও ল্যাম্পস্-এর মাধ্যমে ৯০টি বিক্রয়কেন্দ্র স্থাপন করেছে। এই কেন্দ্রগুলোর মাধ্যমে আদিবাসী জনগণের কাছে

ধুতি, শাড়ি, সাবান, ব্যাটারি, খাতা ও অন্যান্য অপরিহার্য ভোগ্যবস্তু ন্যায্যমূল্যে পৌঁছে দেওয়া হচ্ছে। কতকগুলি ল্যাম্পস্ সমিতি রেশন দোকান ও মুদী দোকান চালু করেছে। নিগম ও সমিতিগুলোর মোট বার্ষিক ব্যবসার পরিমাণ তিন কোটি টাকায় পৌঁছেছে।

বন বিভাগের সহযোগিতায় এই নিগম বনের গাছ কাটার কাজ হাতে নিয়েছে। ল্যাম্পস্ সমিতিগুলোর মাধ্যমে এ বছর গাছ কাটা কাজ নিষ্পন্ন হচ্ছে। কয়েকজন কন্ট্রাক্টর আদিবাসীদের নিযুক্ত করে এতদিন এই কাজ করত। ন্যায্য মজুরির ভিত্তিতে আদিবাসী মজুরদের নিয়ে এই কাজ চালানো হচ্ছে। বাঁকুড়া, মেদিনীপুর, পুরুলিয়ার বিভিন্ন ল্যাম্পস্ সমিতিকে মোট ৬২৩.৫৫ হেক্টর বনাঞ্চলে গাছ কাটার কাজে ন্যস্ত করা হয়েছে। নিগম ল্যাম্পস্ সমিতিগুলোকে এই কাজ নিষ্পন্ন করার জন্য মোট ১৬.৪০ লক্ষ টাকা কার্যকর মূলধন সাহায্য বাবদ মঞ্জুর করেছে।

এছাড়া সমাজকল্যাণ দপ্তরের সহযোগিতায় পশ্চিমবঙ্গ আদিবাসী উন্নয়ন ও সমবায় নিগম ১,০০০ ধোঁয়াহীন চুল্লী ল্যাম্পস্-এর সদস্যপদভুক্ত আদিবাসীদের মধ্যে অনুদান হিসাবে বণ্টন করার কর্মসূচি হাতে নিয়েছে।

এই নিগমের অন্যান্য উল্লেখযোগ্য কাজের মধ্যে আছে মধ্যমেয়াদী ঋণদান, ভোগ্য ঋণদান, রিক্সা ভ্যান ক্রয়ের জন্য, দোকান খোলার জন্য আর্থিক সাহায্য দান। এ ছাড়াও ল্যাম্পস্-এর মাধ্যমে বিভিন্ন সমষ্টি কর্মসূচী যেমন, আধুনিক বেকারি, ভূমিক্ষয়রোধ, পাথর কাটাই ইত্যাদি কাজে আর্থিক সাহায্য দান।

**পশ্চিমবঙ্গ তফশিলি ও আদিবাসী উন্নয়ন ও বিত্ত নিগম**

পশ্চিমবঙ্গ তফশিলি ও আদিবাসী উন্নয়ন ও বিত্ত নিগম পরিবারভিত্তিক আয় উৎপাদনকারি কর্মসূচি প্রণয়ন ও রূপায়ণের মাধ্যমে তফশিলি জাতি ও আদিবাসী জনগণের দারিদ্র্য দূরীকরণের প্রচেষ্টা অব্যাহত রেখেছে। নিগম নিজস্ব তহবিল থেকে প্রান্তিক ঋণ মঞ্জুর করে তার ভিত্তিতে বাণিজ্যিক ও সমবায় ব্যাঙ্কের ঋণ এবং সরকারের সংশ্লিষ্ট বিভিন্ন বিভাগের অনুদান যুক্ত করে তফশিলি ও আদিবাসী জনগণের পরিবারভিত্তিক অর্থ উপার্জনকারি কর্মসূচির জন্য অর্থের ব্যবস্থা করে, যাতে কর্মসূচি রূপায়ণের মাধ্যমে দারিদ্র্য সীমার নিচে বসবাসকারি তফশিলি ও আদিবাসী জনগণের দারিদ্র্য দূর করা যায়।

১৯৮৫-৮৬ সালে (ফেব্রুয়ারি '৮৬ পর্যন্ত) নিগম ৭৩,০০০ তফশিলি জাতি ও ১২,০০০ আদিবাসী পরিবারকে মধ্যমেয়াদী ঋণদান প্রকল্পের মাধ্যমে আর্থিক সাহায্য দিয়েছে। ঐ প্রকল্পের মোট মূল্য দাঁড়িয়েছে ২১ কোটি ২৩ লক্ষ টাকার। এর মধ্যে নিগমের প্রান্তিক ঋণ সাহায্য যুক্ত আছে ৪ কোটি ২১ লক্ষ ৩৬ হাজার টাকার।

সপ্তম পঞ্চবার্ষিক পরিকল্পনার ২য় বছর অর্থাৎ ১৯৮৬-৮৭ সালে মধ্যমেয়াদী ঋণ প্রকল্পের মাধ্যমে এই নিগম মোট ১,৩৫,০০০ তফশিলি পরিবারকে বিভিন্ন ধরনের পরিবারভিত্তিক আয় উৎপাদনকারী কর্মসূচির মাধ্যমে আর্থিক সাহায্যদানের কর্মসূচি নিয়েছে। মোট প্রকল্পের মূল্য ধরা হয়েছে ৩৯ কোটি ৭৮ লক্ষ টাকা এবং নিগমের প্রান্তিক ঋণ মঞ্জুর বাবদ যুক্ত থাকবে ৭ কোটি ৯৫ লক্ষ টাকা। মধ্যমেয়াদী ঋণদান প্রকল্প ছাড়াও নিগম তফশিলি ও

আদিবাসী বর্গাদার পাট্টাদারদের ক্ষেত্রে সরকারের স্বল্পমেয়াদী কৃষি ঋণদান কর্মসূচি রূপায়ণে এক গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করছে।

এই প্রসঙ্গে উল্লেখ্য যে, নিগম তফশিলি ও আদিবাসীদের নতুন কর্মসংস্থানের সুযোগ সৃষ্টির লক্ষ্যে পশ্চিমবঙ্গ খাদি ও গ্রামীণ শিল্প পর্ষদ মঞ্জুরীকৃত ৩৭ লক্ষ ৯৪ হাজার টাকায় ৭০টি বিভিন্ন ধরনের গ্রামীণ শিল্প রূপায়ণের কাজ হাতে নিয়েছে।

**শিল্প কর্মসূচি**

তফশিলি জাতি ও আদিবাসী নিগম বংশানুক্রমিকভাবে যে সমস্ত শিল্পের সঙ্গে যুক্ত সেই সমস্ত শিল্পে যেমন (১) বয়ন, (২) চর্মজাত দ্রব্য প্রস্তুত, (৩) দারু, (৪) তসর রেশম, (৫) লাক্ষা এবং (৬) বিবিধ হস্তশিল্প ইত্যাদিতে প্রশিক্ষণ দানের কাজে এই বিভাগের শিল্প শাখা যুক্ত আছে। তফশিলি জাতি ও আদিবাসী মহিলাদের সহায়ক বৃত্তি হিসাবে টেলারিং ও সূচী শিল্পে কেন্দ্রগুলো কাজ চালিয়ে যাচ্ছে। মোট ১,৪০০ জন শিক্ষার্থীকে প্রশিক্ষণ দানের সুযোগ সমেত ৮১টি এইরূপ শিল্পকেন্দ্র কাজ চালিয়ে যাচ্ছে।

প্রশিক্ষণপ্রাপ্ত তফশিলি জাতির লোকদের ও আদিবাসীদের নিজস্ব ব্যবসারম্ভের জন্য প্রত্যেককে ৫০০ টাকা আর্থিক সাহায্য দেওয়া হচ্ছে। এই অর্থ এবং তফশিলি জাতি ও আদিবাসী উন্নয়ন ও বিত্ত নিগম এবং ব্যাঙ্ক থেকে ঋণ দিয়ে তাদের স্বয়ম্ভর করার কাজও চলছে।

**স্বাস্থ্য, গৃহনির্মাণ ও অন্যান্য কর্মসূচি**

আশ্রয়স্থল মানুষের একটি প্রাথমিক চাহিদা। গৃহহীন দরিদ্র তফশিলি জাতি ও আদিবাসী জনগণকে গৃহনির্মাণে আর্থিক সাহায্য দেওয়ার জন্য প্রয়োজনীয় অর্থ-বরাদ্দের প্রস্তাব থাকছে। তফশিলি জাতি ও আদিবাসীদের মধ্যে সাংস্কৃতিক ও শিক্ষামূলক কাজকর্ম করার জন্য স্বেচ্ছাসেবী সংস্থাসমূহকে অনুদান মঞ্জুর করা হয়। সরকার মদ্যপান, ডাইনি প্রথা ইত্যাদি অভ্যাসের বিরুদ্ধে প্রচার চালিয়ে যাচ্ছে।

১৯৮৫-৮৬ সালে বিদ্যুৎ দপ্তর কর্তৃক রূপায়িত 'লোকদীপ' প্রকল্পের জন্য মোট ১৫ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে। এই কর্মসূচীতে এই রাজ্যের দরিদ্র তফশিলি জাতি ও আদিবাসীদের বাড়ি বাড়ি বৈদ্যুতিক আলো পৌঁছে দেওয়ার ফলে ঐ সম্প্রদায়ের লোকেরা উপকৃত হবে।

ঐ বছরে তফশিলি জাতি ও আদিবাসী অধ্যুষিত অঞ্চলে জলের উৎস সৃষ্টির জন্য মোট ২৫ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে।

**অস্পৃশ্যতা দূরীকরণ**

অস্পৃশ্যতা পশ্চিমবঙ্গে এমন কোনো বড় সমস্যা নয়। তবু গ্রামাঞ্চলে অস্পৃশ্যতার কিছু কিছু চিহ্ন এখনও বিদ্যমান। প্রচার, সমষ্টিগত মেলামেশা, বয়স্ক সাক্ষরতা প্রকল্প ইত্যাদির মাধ্যমে অস্পৃশ্যতা দূরীকরণের কর্মসূচি রূপায়িত হচ্ছে।

**গবেষণা**

এই বিভাগের অধীন সাংস্কৃতিক গবেষণাগার তফশিলি জাতি ও আদিবাসীদের সমস্যা এবং তার সমাধান প্রভৃতির বিষয়ে গবেষণা চালিয়ে যাচ্ছেন।

**নিয়োগ শাখা**

মাননীয় সদস্যরা জানেন যে, ১৯৭৬ সালের পশ্চিমবঙ্গ তফশিলি জাতি ও আদিবাসী (চাকুরিতে পদ সংরক্ষণ) আইনে সরকারি স্বায়ত্তশাসন সংস্থা, বিধিবদ্ধ কর্পোরেশন, সরকারি সংস্থা, সরকারি ও সরকারি সাহায্যপ্রাপ্ত বিদ্যালয় প্রভৃতির চাকুরিতে তফশিলি জাতি ও আদিবাসীদের পদ সংরক্ষণের ব্যবস্থা আছে। বিভাগীয় এমপ্লয়মেন্ট সেল এই আইনের বিধি-বিধান সর্বত্র প্রতিপালিত হচ্ছে কিনা সে ব্যাপারে সতর্ক দৃষ্টি রাখছে। সরকারের তৎপরতার ফলে সরকারি চাকুরিতে তফশিলি জাতি ও আদিবাসী সম্প্রদায়ের প্রতিনিধিত্ব আগের চেয়ে অনেকটা বৃদ্ধি পেয়েছে।

পরিশেষে আমি মাননীয় সদস্যদের বলতে চাই যে, জাতি এমন এক অবস্থার মধ্য দিয়ে চলেছে যেখানে বিচ্ছিন্নতাবাদী শক্তিগুলি সক্রিয়ভাবে জাতীয় সংহতির মূলে কুঠারাঘাত করতে উদ্যত। এই অবস্থা আরও ঘোরালো হয়ে দাঁড়িয়েছে অসম পরিকল্পনা প্রক্রিয়ার ফলে দরিদ্র তফশিলি জাতি ও আদিবাসী জনগণ সবচেয়ে বেশি ক্ষতিগ্রস্ত হওয়ায়। তবে আমরা আশা রাখতে পারি সকলের সক্রিয় সহযোগিতায় আমাদের যেটুকু সীমাবদ্ধ আর্থিক ক্ষমতা আছে তাতে এই সব মানুষের উন্নতির পথ প্রশস্ত করতে পারবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কথা বলে আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যগণকে অনুরোধ জানাচ্ছি যে, পশ্চাৎপদ তফশিলি জাতি ও আদিবাসীদের কল্যাণে গৃহীত নীতি ও কর্মসূচি রূপায়ণে প্রয়োজনীয় সহযোগিতার হাত সম্প্রসারিত করেন এবং ৪৫ সংখ্যক দাবির ক্ষেত্রে ৭১ কোটি ২৬ লক্ষ ৯৪ হাজার টাকার ব্যয়-বরাদ্দের প্রস্তাব মঞ্জুর করেন যার মধ্যে ইতিপূর্বে ভোট-অন্-অ্যাকাউন্টে গৃহীত ১৭ কোটি ৮১ লক্ষ ৯৯ হাজার টাকা ধরা আছে।

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি যে এই বইটির ৪ বাংলাতে ৪ পৃষ্ঠায় পশ্চিমবঙ্গ তফশিলি ও আদিবাসী ও বিত্ত নিগম-এর দ্বিতীয় প্যারাগ্রাফে ভুল আছে, সেখানে ১ কোটি ২১ লক্ষ ৩৬ হাজার টাকা লেখা, আছে সেটা ৪ কোটি ২১ লক্ষ ৩৬ হাজার টাকা হবে। অনুরূপভাবে ইংরাজি বইয়ের পাঁচ পৃষ্ঠায় ৬ লাইনে রুপিস ১২১.৩৬ লাখের জায়গায় ৪২১.৩৬ লাখ হবে।

**Mr. Deputy Speaker :** There are 16 cut motions on this Demand by Shri Kashinath Misra. All the cut motions are in order.

**Mr. Kashinath Misra :** Mr. Deputy Speaker, Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-.

**শ্রী অমরেন্দ্রনাথ ভট্টাচার্য ঃ** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এর আগের বাজেটগুলিতে পরিকল্পনার কথা ছিল কিন্তু এটাতে অধিকাংশ ক্ষেত্রে উপ-পরিকল্পনার কথা বলা হয়েছে। উপসর্গ দিয়ে বাজেট উপস্থাপিত করা হয়েছে, উপসর্গ দিয়ে শেষ হবে আশা করি। এই

বাজেট বইটি পড়বার আমরা সুযোগ পাই না। এই বাজেট বইটা এখানে আমাদের হাতে যখন এসে পৌঁছলো তখন সেটা পড়ে কিছু ভেবে-চিন্তা করে কিছু বলার অবকাশ থাকে না। আমরা মোটামুটি এই আর্থিক বছরের আগে পশ্চিমবাংলার বিভিন্ন ক্ষেত্রে বিভিন্ন জেলায় আদিবাসী এবং তফশিলি বিভিন্ন জাতি সমূহের যাদের হরিজন-গিরিজ বলে থাকি তাদের যে অবস্থা দেখেছি।

**শ্রী সরল দেব ঃ** স্যার, পয়েন্ট অফ প্রিভিলেজ, এখানে ওদের বেঞ্চে ৪ জন ব্রাহ্মণ বসে আছেন, কোন সিডিউল কাস্ট নেই।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** এটা কোন প্রিভিলেজ নয়।

**শ্রী অমরেন্দ্রনাথ ভট্টাচার্য ঃ** উনি তো স্যার, না দেব না সরল। যাক্‌গে আমি যে পশ্চিমবাংলায় আদিবাসী এবং তফশিলি বিভিন্ন জাতি সমূহের কথা বলছিলাম তাদের কথায় আসি যারা মাটির কাছাকাছি থাকে।

[5-10–5-20 P.M.]

আমাদের মন্ত্রী মহাশয় অবশ্য চকচকে ব্যক্তি বলে চাকচিক্য বই বিতরণ করেছেন। কিন্তু উনি যাদের কথা বলছেন, যাদের কথা বলবার জন্য এখানে এসেছেন তাদের দেহের বেশভূষায় কোথাও চাকচিক্য নেই। পশ্চিমবাংলায় ১৩ লক্ষ মিলিয়ন হেক্টর জমি আছে, তাতে প্রান্তিক চাষীর সংখ্যা মোটামুটি ৮৭ পারসেন্ট। যারা এই জমি চাষ করে এবং সেই ৮৭ পার্সেন্ট লোকই হচ্ছে প্রায় শতকরা ৯৯ ভাগ মানুষ এই হরিজন এবং গিরিজন সম্প্রদায়ের অন্তর্ভুক্ত। অনেক দাবি-দাওয়া করা হয়েছে, গ্রামের কথা বলা হয়েছে, সেচের কথা বলা হয়েছে, চাষীদের কথা বলা হয়েছে, উন্নয়ন ও শিক্ষার কথা বলা হয়েছে। আমি শিক্ষার সঙ্গে গত ৩৫ বছর ধরে যুক্ত আছি। এখন সরকার থেকে বিভিন্ন বিদ্যালয়ে বেতন নেওয়া বন্ধ আছে। কিন্তু ভর্তির সময় নির্দ্ধারিত সংখ্যক অর্থ সংগ্রহ করে ছাত্রকে ভর্তি করা হয় এবং তার পঠন-পাঠনের ব্যবস্থা করা হয়। আদিবাসী এবং উপজাতি ও তফশিলিভুক্ত যত আছে যাদের হরিজন গিরিজন বলতে চাই তাদের কাছ থেকে বৎসরের প্রথমেই এই টাকাটা আদায় করা হয়, তা না হলে তাদের নামও স্কুলে নথিভুক্ত করা হয় না। মন্ত্রী মহাশয় বলবেন কি পশ্চিমবাংলায় এই হরিজন এবং গিরিজন সম্প্রদায়ের মানুষ কতজন আছেন যারা বৎসরের প্রথমেই নিজেদের ঘর থেকে টাকা সংগ্রহ করে ছেলেমেয়েদেরকে লেখাপড়া শেখাতে পারেন? শিক্ষার উন্নতির কথা হয়েছে—প্রথমেই কাগজ খুললে দেখি, আদিবাসী ছাত্রী হোস্টেল নির্মাণের টাকা ফেরত গেল, আদিবাসী ছাত্রী আবাসনের টাকা ফেরত গেল। আদিবাসী ছাত্রী বাসস্থান ভেঙে পড়ে যাচ্ছে। আন্দামান-নিকোবরের যারা আদিবাসী তারা আজ বিলুপ্তির পথে। তাদের স্বাস্থ্য নেই, চিকিৎসা নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আদিবাসী সম্প্রদায় অনেক বেশি আজ বিলুপ্তির পথে চলেছে তাদের সম্পর্কে আপনাদের কোনও রকম মাথাব্যথা আছে কিনা জানি না। আপনারা যে সমস্ত আলোচনা করেছেন, কাট মোশন এনেছেন এবং কাশীনাথ মিশ্র যে বক্তব্য রেখেছেন বাজেটের উপরে আমিও তাকে সমর্থন করে আমার মোটামুটি বক্তব্যটা নিহিত রাখছি। পশ্চিমবাংলার জনসংখ্যার শতকরা ৩৮ ভাগ মানুষ হরিজন গিরিজন সম্প্রদায়ের অন্তর্ভুক্ত। অর্থই মানুষকে উন্নত করতে পারে না, সেই মানুষগুলির উন্নয়নের জন্য এই সরকারের পক্ষ থেকে তেমন কোনও ব্যবস্থা করা হয়নি, যাতে তাদের কোথাও লক্ষণীয়।

উন্নয়ন দেখা যায়। ৮ বছরে শিক্ষা খাতে যে টাকা দেবার কথা সেই খাতে ব্যয় করলে হরিজন এবং গিরিজন সম্প্রদায়ের উন্নতি সেই পর্যায়ে উঠতে পারবে এমন কি আর্থিক উন্নতি যে তাদের নিরাশ্রয় খাতেই দিত তাদের ব্যয় নীতি বলে। গত বছরে ধনিক শ্রেণীর আর্থিক বৈষম্য আদিবাসী এবং হরিজন গিরিজনের ৮ গুণ বৈষম্যর ক্ষেতের নামে চলে গেছে।

দারিদ্র্য বৃদ্ধি হয়েছে, বৈষম্য বৃদ্ধি হয়েছে এই ৮ বছর ধরে। প্রায়ই শুনি ৩৫ বছর ধরে আপনারা কি করেছেন? ৩৫ বছর ধরে আমরা অন্যায় করেছি, ব্যর্থতা দেখিয়েছি। তাই জেনেশুনে আপনারা ৩৫ দফা ঘোষণা করে বললেন এদের উন্নয়ন করব। ৫ বছরে যা করবেন বলেছিলেন ১০ বছরে তা করতে পারেননি। লজ্জা করা উচিত। আর কতদিন অতীতের দোহাই দিয়ে চলবেন? এরপর শুনব কলিযুগে যা করতে পারিনি পরের যুগে তা করব। ব্যাঙ্ক এবং অন্যান্য সংস্থা থেকে আদিবাসী, হরিজন এবং গিরিজনদের ঋণ দেবার ব্যবস্থা হয়েছে। ১৯৮৩-৮৪, ৮৪--৮৫, ৮৫--৮৬ সালে যে আর্থিক সাহায্য দেবার যে ব্যবস্থা ছিল এবার তার অনেকখানি কমে গেছে। এরজন্যই এ বাজেট সমর্থন করা যায় না। আই. টি. ডি. সি.র নিয়ম অনুসারে রেশন সরবরাহ দেওয়া হয় কম দামে। ১.৫০ পয়সা করে সপ্তাহে ৩ কেজি চাল দেবার কথা — তা দেওয়া হয় না। আমি আপনাদের কাছে ময়না তদন্তের ১০৩ পৃষ্ঠা দেখতে বলি। সেই লিখিত বিবৃতির উপর আজ পর্যন্ত সরকার থেকে কোনো মামলা করা হয়নি। একটা পঞ্চায়েত এলাকাভুক্ত একটি আদিবাসী মানুষের কাছে বিভাগীয় তদন্তের কথা বলি। সেই আদিবাসী মানুষটি সরল বিশ্বাসে বলেছিল আমি ৪০ কেজি গম পেয়েছি। অমনি পঞ্চায়েতবাবু তাকে ধমক দিয়ে বলল ৮০ কেজি বলিসনি কেন? সে বললে সরকারের কাছে যা চাওয়া যায় তার অর্ধেক পাওয়া যায়। তখুনি আদিবাসী মানুষটি বললে হুজুর আমি ৮০ কেজি চেয়ে ৪০ কেজি পেয়েছি। কিন্তু সেই ময়না তদন্তের বিষয়ে আপনারা মামলা করেননি। ফুট ফর ওয়ার্কেও দেখেছি অর্ধেক কাজও হরিজন, গিরিজনরা পাইনি। এরা তত লেখাপড়া জানে না যে তঞ্চকতাকে ঠেকাবে। আমি গৃঙ্গেয়ী মঠের কথা, দ্বারোকরার মন্দিরের কথা বলছি না। আমি বামফ্রন্টের রাজত্বের কথা বলছি। দুর্ভাগ্যের কথা যে বাম ফ্রন্টের সরকারের পক্ষে গৃঙ্গেয়ী মঠের সঙ্গে তুলনা করে যদি আত্মরক্ষার যুক্তি নিতে হয় তাহলে সেদিন দুর্দিন হবে। সমবায় প্রতিষ্ঠানের কথা বলা হয়েছে। ভোগ্যপণ্য এবং কৃষি সরঞ্জামের কথা বলা হয়েছে যে সরবরাহ করা হয়েছে। কিন্তু সর্বক্ষেত্রে ব্যর্থ হয়েছে। সমবায়ের কলাকৌশলে হরিজন, গিরিজনদের বঞ্চিত করে রেখে যুগযুগান্তরের সঞ্চিত দারিদ্র্য তাদের মোচন করা হল না। একটাই যুক্তি যে কংগ্রেস করেনি আমরাও করব না। এই যুক্তি হলে আপনারা পদত্যাগ করে কংগ্রেসের হাতে দিয়ে চলে যান।

আপনারা শিল্প প্রতিষ্ঠানের কথা বলেছেন, কুটির শিল্পের কথা বলেছেন, ৭৬টি শিল্প সংস্থা আছে, তাদের কাছ থেকে হরিজন এবং গিরিজনরা কুটির শিল্প ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে তারা কোনো সুযোগ পায়নি। বাসস্থানের কথা বলা হয়েছে। সেদিন আমরা পুরুলিয়া, বীরভূম, বাঁকুড়া, মেদিনীপুর ঘুরে এসেছি, সেখানে চলুন, জলপাইগুড়ি, কুচবিহারে চলুন, দেখবেন কতজন হরিজন গিরিজন মানুষের সঠিক বাসস্থানের ব্যবস্থা আছে। আপনারা কলকাতায় বসে আলিমুদ্দিন স্ট্রিটে ঠাণ্ডা ঘরে বসে ওসব কথা বুঝতে পারবেন না। আপনারা তাদের হাতে দরকার মতো চোলাই-এর বোতল তুলে দেন, হাঁড়িয়া তুলে দেন, খাঁড়া, তীর, বল্লম, টাঙ্গি

তুলে দেন, অমর ভট্টাচার্য নিজে তার ভুক্তভোগী। পুরুলিয়ায় পদযাত্রা করতে গেলে খাঁড়া, তীরধুনক, টাঙ্গি তাদের হাতে তুলে দিয়ে আমাদের আটকাবার জন্য তাদের ডেকে ছিলেন। ভোটের সময় তাদের হাতে ২/৪ কেজি চাল, গম তুলে দেন, তারপর সারা বছর তাদের উপবাসি থাকতে হয়। এই হচ্ছে হরিজনদের সম্বন্ধে ব্যবস্থা। আপনাদের মন্ত্রী ভোটের সময় তাদের ওখানে গিয়ে লঙ্কা দেওয়া ভাত খেয়ে আসেন, লাঙল দিয়ে আসেন, কিন্তু পশ্চিমবঙ্গের সাধারণ মানুষের জীবন স্রোতে এসে তারা দাঁড়াতে পারে না।

(তুমুল হট্টগোল)

**শ্রী রাধিকারঞ্জন প্রামানিক ঃ** মিঃ ডেপুটি স্পিকার, স্যার, অন ও পয়েন্ট অব অডার। উনি হরিজন গিরিজন কেন বলছেন?

(তুমুল হৈচৈ)

**Mr. Deputy Speaker :** Mr. Pramanik, I will not allow you to speak. I am on my legs. Please take your seat.

**শ্রী অমরেন্দ্রনাথ ভট্টাচার্য ঃ** মিঃ ডেপুটি স্পিকার, স্যার, লোক শিক্ষা, লোক সংস্কৃতির ক্ষেত্রে অগ্রগতির কথা বলা হয়েছে এবং তার উন্নতির জন্য অর্থ মঞ্জুরি চাওয়া হয়েছে। নন্দন করা হয়েছে, কোনো সন্দেহ নেই যে এখানে সত্যজিৎ রায় যাবেন, আমরা দর্শক হিসাবে সেখানে যাব। কিন্তু বরীন্দ্র সদনের পাশে সেই নন্দনে লোক শিক্ষা থেকে লোক সংস্কৃতির ক্ষেত্রে সেই নন্দনদের অবদানের জায়গা কোথায়? গম্ভীরা আমাদের মালদহের একটা বড় সম্পদ ছিল। আমরা আমাদের শৈশব থেকে যৌবন পর্যন্ত সেই গম্ভীরা গানের কথা শুনেছি, আজ কোথায় তা? ছৌ নৃত্য যা এক সময়ে ভারতবর্ষের কাছে পশ্চিমবঙ্গের লোক সংস্কৃতির অন্যতম ধারক এবং বাহক হিসাবে আমরা উপস্থাপিত করতে পারতাম, তফশিলি জাতি, উপ-জাতি ভাইদের, পশ্চিমবঙ্গের গ্রামে গ্রামে যে লোক সংস্কৃতি ছিল যা ভারতবর্ষের ক্ষেত্রে উদাহরণ এবং দৃষ্টান্ত ছিল আজ তা কোথায়? বীরভূম থেকে বাউল সম্প্রদায় যারা সেদিন পর্যন্ত সমগ্র বিশ্ব জয় করে এসেছেন আজকে তাদের উৎসাহ দিয়েছে, আজকে সরকার সেই তফশিলিভুক্ত জাতি এবং উপজাতি আদিবাসী বিভিন্ন সম্প্রদায়ের নিজস্ব সংস্কৃতির ধারাকে রক্ষা করবার জন্য কতটুকু করেছেন?

[5-20–5-30 P.M.]

স্যার, আমি বুঝতে পারছি কিছু কিছু সদস্য বন্ধু আমার এই "হরিজন-গিরিজন" কথাটিতে আপত্তি জানিয়েছেন। আমার ওই কথায় যদি কারুর মানে আঘাত লেগে থাকে তাহলে আমি দুঃখ প্রকাশ করে ক্ষমা চেয়ে নিচ্ছি এবং কথাটা প্রত্যাহার করে নিচ্ছি। এখানে কেন্দ্রীয় সাহায্যের কথা বলা হয়েছে। ১৯৮৪-৮৫ সালে কেন্দ্রীয় সাহায্যের পরিমাণ ছিল ১২ কোটি টাকা এবং ১৯৮৫-৮৬ সালে এই কেন্দ্রীয় সাহায্য আরও বেশি হয়েছে। কেন্দ্রের এই টাকা কৃষি, সেচ, মৎস্য চাষ, পশু পালন, বনসৃজন এবং অন্যান্য উন্নয়ন খাতে ব্যয় করার কথা ছিল। কিন্তু এর কতটা ব্যয় হয়েছে এবং কতটা অপব্যয় হয়েছে আমরা জানি না এবং তার ফলই বা কি হয়েছে তাও জানি না। স্যার, যেখানেই যাবেন দেখবেন লেখা আছে

"সমাজমুখী বনসৃজন"। আমি কুচবিহার থেকে আলিপুরদুয়ারে আসছিলাম, দেখলাম ওই "সমাজমুখী বনসৃজনের" একমাত্র ফল কতগুলি ভেরেন্ডা ডাল পুঁতে রেখেছে। এছাড়া দেখলাম না আর কোনো বনসৃজন হয়েছে। তবে হ্যাঁ, রাস্তার ধারে ধারে কতকগুলি আকাশমণি গাছ লাগানো হয়েছে এবং তার বাড়বাড়ন্তও হয়েছে। এই হল এঁদের বনসৃজন। বনকে অবলম্বন করে যারা বাস করে তাতে আপনি যদি অযোধ্যা পাহাড়ে যান তাহলে দেখবেন কোনো বড় গাছ নেই, এই আঙ্গুলের মতো সরু সরু কতকগুলি শাল গাছের ডাল কেটে লাগিয়ে দেওয়া হয়েছে। আজকে অনেক আদিবাসী সম্প্রদায় বিলুপ্তির পথে—একমাত্র এই আন্দামানে কিছু কিছু আছে। মনে প্রশ্ন জাগে এই আদিবাসী এবং তফশিল সম্প্রদায় যারা আজ বিলুপ্তির পথে তাদের রক্ষা করবেন এই সরকার? আমরা শুনি কংগ্রেস কিছুই করেনি, কিন্তু আপনারা কি করছেন এবং করতে পারবেন সেটা বিচার করে যদি এই বাজেট বরাদ্দ আনতেন তাহলে ভাল হত। আপনারা যাদের ভাল করবেন বলছেন তাদের ভাল করার দাবি আমি রাখছি এবং কাট মোশন সমর্থন করে আপনাদের এই বাজেটের প্রতি অসমর্থন জানিয়ে বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন মণ্ডল ঃ** স্যার, অন ও পয়েন্ট অব অর্ডার স্যার, মাননীয় সদস্য অমর ভট্টাচার্য তফশিল জাতি এবং উপজাতি সম্বন্ধে বক্তব্য রাখতে গিয়ে একটা কথা বার বার বলেছেন যেটা সংবিধান বিরোধী এবং একটা জাতির পক্ষে অপমানকর। তিনি বলেছেন "হরিজন এবং গিরিজন"। এই ব্যাপার নিয়ে আমরা অনেক রিসার্চ এবং স্টাডি করেছি। এরকম একটা জাতি যারা অর্থনৈতিক দিক থেকে অনুন্নত তাদের কেন্দ্রীয় সরকার চিরদিন অবজ্ঞা করেছেন এবং অপমান করে আসছেন। আমি আবেদন করছি, অমরবাবুর এই "হরিজন-গিরিজন" কথাটা এক্সপাঞ্জ করা হোক।

**শ্রী অমরেন্দ্র ভট্টাচার্য ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, অন এ পয়েন্ট অব পার্সোনাল এক্সপ্লানেশন। ওই কথাগুলি আমি ইতিপূর্বেই প্রত্যাহার করে নিয়েছি এবং বলেছি, আমি ওই কথা বলে যদি কারুর মনে আঘাত দিয়ে থাকি তাহলে আমি দুঃখ প্রকাশ করে ক্ষমা চেয়ে নিচ্ছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** অমরবাবু যখন কথাটা উইথড্র করে নিয়েছেন এবং ক্ষমা চেয়েছেন তখন আপনি আবার এই পয়েন্ট অব অর্ডার তুলতে দিলেন কেন? পয়েন্ট অব অর্ডারের মানে হচ্ছে বৈধতার প্রশ্ন।

[5-30–5-40 P.M.]

**শ্রী নটবর বাগদী ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আজকে মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবি এখানে উপস্থিত করেছেন আমি তাকে সমর্থন করছি। এই জন্য যে ভারতবর্ষে যখন বিচ্ছিন্নতাবাদ ও সাম্প্রদায়িকতা মাথা চাড়া দিয়ে উঠছে, যখন জাতীয় সংহতি নষ্ট করে দেবার চেষ্টা হচ্ছে তখন এই সরকার তা প্রতিরোধ করার জন্য চিন্তাভাবনা করছেন। যখন গুজরাট তামিলনাড়ু থেকে আরম্ভ করে পশ্চিমবাংলা এবং সারা পূর্ব ভারতে এটা ছড়িয়ে দেবার চেষ্টা চলছে, তখন আমাদের এই বামপন্থীরা তাকে সুড়সুড়ি না দিয়ে, উস্কানি না দিয়ে এই সমস্ত আদিবাসী তফসিলি জাতি ও উপজাতীয় মানুষদের একজোট

করছে। এবং এর জন্য বামফ্রন্ট সরকারের এই দপ্তরের মন্ত্রী শ্রী শম্ভু মাণ্ডিকে অভিনন্দন জানাচ্ছি। মহাত্মা গান্ধী বলেছিলেন যে ১০ বছরের মধ্যে এই সমস্ত জাতিগুলির অর্থনৈতিক উন্নতি করতে হবে তাদের রাজনৈতিক চেতনা বোধে উদ্বুদ্ধ করতে হবে। তা না-হলে কংগ্রেস তুলে দেবে। আপনারা তা কি করেছেন? এই সমস্ত তফসিলি জাতি এবং উপজাতিদের সহানুভূতি না জানিয়ে তাদের সমাজ থেকে বিচ্ছিন্ন করার চেষ্টা করেছেন। আমরা দেখেছি, আর আপনারা গিয়ে দেখুন গ্রাম বাংলায় গিয়ে যে এই বামফ্রন্ট সরকার এদের জন্য কি কাজ করেছে। ১৯৭১ সালে আপনারা এই বাজেট প্লেস করেছিলেন এবং সেই বাজেট আলোচনাও করেছিলেন, কিন্তু এই সমস্ত জাতিগুলির অর্থনৈতিক উন্নতির জন্য এবং রাজনৈতিক চেতনায় উদ্বুদ্ধ করার জন্য এত টাকা খরচ করতে পেরেছিলেন কি? বাইরে অন্য প্রদেশে গিয়ে দেখুন তারাও কি এত টাকা বরাদ্দ করতে পেরেছে এবং সেখানে গিয়ে দেখুন এই সমস্ত জাতিগুলি কি অবস্থায় আছে। কাশীবাবু কাট মোশন আনলেন—কিন্তু তিনি চলে গেলেন। তিনি উপস্থিত থাকলে ভাল হত। এতেই বোঝা যাচ্ছে এদের কত দরদ। আমি বিহার সংলগ্ন এলাকায় বাস করি। আমি দেখেছি ঐ বিহারে এখনও ছোঁয়া-ছুঁয়ি মনোভাব। শুধু বিহার কেন কংগ্রেস শাসিত সব জায়গাতেই এই রকম ছুঁই ছুঁই ভাব বিদ্যমান আছে। আজকে সব মানুষেরই চিন্তা করা উচিত যে কি করে এই সমস্ত আদিবাসীদের চেতনা সম্পন্ন করা যায়। এদের অর্থনৈতিক স্থায়িত্ব এবং রাজনৈতিক চেতনা বোধ আনা দরকার। আমাদের শ্রদ্ধেয় মাননীয় সদস্য অমরদা মন্ত্রীর চাকচিক্কের কথা বললেন। এটাই হল কংগ্রেসের আসল চরিত্র। এইসব জাতিগুলির প্রতি ওঁদের এই রকমই দরদ। উনি বললেন ৮০ ভাগ দিলে ৪০ ভাগ পায়। উনি কি গল্প বললেন? একটা কথা না বলে পারছি না। আমার দাদুর নাম গিরিশ বাগদী। তিনি রাজাদের ১৭ বিঘা ডাঙ্গা জমিতে চাষাবাদ করত। ১৯৭২ সালে একটা স্কীম মঞ্জুর হয়েছিল পুকুর কাটার।

এই ১৭ বিঘা জমির উপর পুকুর কাটার জন্য ৩০ হাজার টাকা মঞ্জুর করা হল। কিন্তু পুকুর কাটা হল না। ১৯৭৬ সালে দাদু ঐ জমিতে চাষ করতে গেলে রাজারা নিষেধ করল—বলল এটা পুকুর হয়ে গিয়েছে। দাদু বলল এটা তো পুকুর নয় এটা তো মাঠ দেখতে পাচ্ছি। পরবর্তীকালে আবার একটা স্কিম হল ৫০ হাজার টাকার পুকুরটাকে বুজিয়ে দেওয়া হবে। আসলে পুকুর কাটাও হল না আর পুকুর বোজানোও হল না—কিছুই হল না। যে ডাঙ্গা জমি ছিল সেই ডাঙ্গা জমিই রয়ে গেল টাকার লেন দেন হয়ে গেল।

ঘটনাটা বললাম। ১৯৭৬ সালে আর একজন বি. ডি. ও. এলেন। ইনস্পেকশন করা হল। ডাঙ্গা জমি আছে, পুকুর কাটা হয়নি। পরবর্তীকালে দাদুকে বলা হল এই রকম অবস্থা হয়েছে, তোমার পুকুর হয়েছে, পুকুরের জন্য সেচ হয়েছে, খাজনা লাগবে। দাদু বলল পুকুর হয়নি, খাজনা লাগবে কি করে? দেখানো হয়েছে ১৭ বিঘা জমিতে পুকুর হয়েছে। বি. ডি. ও. এসে দেখে বললেন আমি আরও ৫০ হাজার টাকা মঞ্জুর করছি এবং এনকোয়ারি করে আমি একটি রিপোর্ট দিচ্ছি যে, গিরিশ বাগদির যে পুকুর কাটা হয়েছিল, সেটাকে আবার বোজানোর জন্য ৫০ হাজার টাকা খরচ হয়েছে। কংগ্রেস আমলে এই ঘটনা হয়েছিল, এটা মিথ্যা কোনো ব্যাপার নয়। তবে আমি বলব আপনি যে চেষ্টা করছেন, আমাদের সরকার যে চেষ্টা করছেন, তার জন্য যে পরিপূর্ণ ফল লাভ করা উচিত ছিল সেটা হচ্ছে না। এস.

সি. টি. লোকেরা যে অর্থনৈতিক অবস্থায় বাস করে তাতে এরা যদি রাজনৈতিক সচেতন হয় তাহলে ক্ষমতার রাজনীতিতে এরাই হবে শ্রেষ্ঠ সৈনিক, তাই কংগ্রেস কখনই উন্নতি চাইত না। সেই জন্য আমাদের আমলেও আপনার ডিপার্টমেন্টের অফিসাররা কাজকর্ম সম্পর্কে বিরোধিতা করছেন, সেদিকে দৃষ্টিটি দেবার জন্য আমি আপনার কাছে নিবেদন করছি। বিশেষ করে কাস্ট সার্টিফিকেট জটিলতা আছে। আমরা বলেছিলাম এদের কোনো জমি নেই, রেকর্ড নেই, দলিল নেই। কিন্তু রেকর্ডপত্র চাওয়া হচ্ছে। এরা পাবে কোথা থেকে? কংগ্রেসি আমাদের জোতদার, জমিদাররা তো এদের জমিজমা সব শেষ করে দিয়েছে। এরা পাবে কোথা থেকে? সেইজন্য আপনি আপনার অফিসারদের নির্দেশ দেবেন যে, সার্টিফিকেট পেতে তাদের যেন হয়রানি করা না হয়। কেন না ৩০/৪০ মাইল দূর থেকে একজন এস. সি., এস. টি. ছেলেকে সার্টিফিকেট নেবার জন্য যদি ৪/৫ দিন ফিরে যেতে হয় তাহলে ঘটিবাটি বিক্রি করা ছাড়া তার আর কোনো গত্যন্তর থাকবে না। এটা যাতে তাড়াতাড়ি করা হয় সেইজন্য আপনি আপনার অফিসারদের নির্দেশ দেবেন। অন্য দিকে আপনি এস. সি.দের যে হস্টেল চার্জ দিচ্ছেন তাতে প্রচণ্ড অসুবিধা হচ্ছে। সেখানে ইনকাম বার আছে। আজকালকার দিনে একজন সাধারণ কর্মচারী ৫০০ টাকা মাইনে পান। আর এই যে আপনি এটা করেছেন তাতে অনেকেই বঞ্চিত হচ্ছেন। টাকাটা অত্যন্ত কম আছে এটা যাতে বাড়ানো যায় সেই জন্য চিন্তাভাবনা করতে অনুরোধ জানাচ্ছি। আজকালকার দিনে ৭৫ টাকায় চলতে পারে না। আর এই টাকাটা যাতে নিয়মিত পায় সেটা একটু দেখবেন। আপনি বেলপাহাড়ীতে একটা আদর্শ ছাত্রীনিবাস করেছেন, পড়াশুনা ভাল হচ্ছে। কলকাতা শহর এবং জেলা শহরগুলির ছাত্রীদের পড়াশুনার জন্য ছাত্রীনিবাস করার কথা চিন্তাভাবনা করে দেখতে অনুরোধ জানাচ্ছি। ওরা বললেন শিক্ষার হার বাড়েনি। আমরা দেখলাম ১৯৭১ সালের থেকে ১৯৮০ সালে সাক্ষরতার হার এস. সি., এস. টি.দের মধ্যে বেড়েছে। ১৯৭১ সালে এস. সি.র হার ছিল ১৭.৮০ শতাংশ, এখন সেটা বেড়ে হয়েছে ২৪.৩৭ শতাংশ।

আর ১৯৭১ সালে এস. টি.র হার ছিল ৮.৯২ শতাংশ, বর্তমানে সেটা বেড়ে হয়েছে ১৩.২১ শতাংশ। চাকরির ক্ষেত্রেও ১৯৭৭ সালে এস. সি.র হার ছিল ৬.২ শতাংশ, ১৯৮১ সালে সেটা বেড়ে ১২ শতাংশ হয়েছে। ১৯৭৭ সালে এস. টি.র হার ছিল ১.৭ শতাংশ, ১৯৮১ সালে সেটা বেড়ে ২.৫ শতাংশ হয়েছে। বিভিন্ন স্কুলে এস. সি. রিজার্ভেশনের ব্যাপার আছে। আমরা দেখছি যখন শিক্ষক দরকার হচ্ছে ইংরাজি অনার্স, সায়েন্স অনার্স, কিন্তু সেখানে দেখা যাচ্ছে এস. সি. ছেলেরা সুযোগ পাচ্ছে না। সেখানে এক বছর পোস্টটি ফেলে রেখে দিয়ে এস. সি. ছেলে পাওয়া যাচ্ছে না বলে জেনারেল পোস্ট করে দেওয়া হচ্ছে। তখন সেই জেনারেল পোস্টে ছেলে ভর্তি করা হচ্ছে। কাজেই আমি অনুরোধ করছি যে পোস্টগুলি করছেন হায়ার সেকেন্ডারি স্কুলেই হোক বা হাই স্কুলেই হোক সেটা যেন সিম্পল গ্রাজুয়েট অ্যাডিশনাল টিচারের পোস্ট করা হয় এদের দিকে লক্ষ্য রেখে, সেই চিন্তাভাবনা আপনি করবেন। আর তা না-হলে যে সুযোগসুবিধা থেকে তাদের বঞ্চিত করা হচ্ছে। আজকে আপনি যে বাজেট পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি। আজকে ভারতবর্ষকে ভাগ করার জন্য সাম্প্রদায়িক শক্তি মাথা চাড়া দিয়ে উঠছে এবং ভারতবর্ষকে ভাগ করার জন্য চিন্তাভাবনা চলছে। কংগ্রেসি রাজনীতির অবশ্যম্ভাবী পরিণতিই হচ্ছে এই এবং এটা

হয়ত হতেও পারে। কিন্তু আমরা যারা এস. সি.র প্রতিনিধিত্ব করি, সবসময় চিন্তাভাবনা করি এবং সবসময় বলি এই ব্যবস্থায় সমস্যার সমাধান হবে না, অভাব থাকবে, দারিদ্র্য থাকবে। কিন্তু মূল যে শত্রু তার বিরুদ্ধে লড়াই করার জন্য তোমরা সবাই সংঘবদ্ধ হও। বাম ফ্রন্ট সরকার তোমাদের ইজ্জত দিয়েছে। তোমরা সবাই ওদের অন্যায়ের বিরুদ্ধে সংঘবদ্ধ হয়ে রুখে দাঁড়াও। বামপন্থী পার্টিগুলি তোমাদের সঙ্গে আছে, বামপন্থী সরকার তোমাদের সঙ্গে আছে, তোমরা লড়াই কর। এই কথা বলে বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-40–5-50 P.M.]

**ডাঃ সুশোভন ব্যানার্জি** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের তফসিলি ও আদিবাসী মঙ্গল বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় আজ এই সভায় তাঁর দপ্তরের যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন সে সম্বন্ধে আমি কয়েকটি কথা বলছি। স্যার, এই সরকার বিগত কয়েক বছরে যে সমস্ত কর্মসূচি গ্রহণ করেছেন তাতে নিশ্চয় কিছু ভাল ফল পাওয়া গিয়েছে। আমরা যতখানি আশা করেছিলাম ততখানি ভাল ফল পাওয়া যায়নি তবে কিছু কিছু ভাল ফল নিশ্চয় পাওয়া গিয়েছে। আমাদের আশা অনুযায়ী মাননীয় মন্ত্রী মহাশয় যে সফল হননি তার কারণ, তফসিলি জাতি এবং উপজাতিদের কল্যাণের জন্য যে কোনো কর্মসূচিই নেওয়া হোক না কেন একথা আমাদের সব সময় মনে রাখতে হবে যে এ ক্ষেত্রে শুধু সরকারে বা সমাজের উচ্চশ্রেণীর মানুষদের ভাল ভাল কিছু কথা বলা এবং এরজন্য বেশ কিছু টাকা বরাদ্দ করে দেওয়া এর উপরই তাদের কল্যাণ নির্ভর করে না। স্যার, মহাত্মা গান্ধীর একটি কথা আমাদের এই প্রসঙ্গে মনে পড়ছে। গান্ধীজী বলেছিলেন, 'আমি তো কারুর কোনও উপকার করতে পারি না যতক্ষণ পর্যন্ত না সে তার কিসে উপকার হবে বুঝতে পারে।' স্যার, আমার যদি ধৃষ্টতা না হয় তাহলে আমি এই প্রসঙ্গে শরৎচন্দ্রের পল্লীসমাজের রমেশের কথা মাননীয় মন্ত্রী মহাশয়কে একটু স্মরণ করিয়ে দিই। রমেশ যখন জেল থেকে বেরিয়ে তার জ্যাঠাইমার কাছে এলো তখন তাকে জ্যাঠাইমা বললেন, তুমি বাইরে থেকে গ্রামের উপকার করতে চেয়েছিলে, গ্রামের অনভিজ্ঞ মানুষরা তোমাকে ভুল বুঝেছিল, আজকে তুমি গ্রামের একজন হলে, এবারে তুমি গ্রামের উপকারে লাগতে পারবে। আমাদের এই সরকারের ক্ষেত্রেও সেই একই অবস্থা। আমরা বাজেট বরাদ্দ করি, বাইরে থেকে ভালভাল কথা বলি, বক্তৃতা করি এবং এই করে সমাজের ঐ পিছিয়ে পড়া মানুষগুলির বাহবা কুড়তে চাই।

আমার বক্তৃতা করার মধ্যে কয়েকজন সদস্য বলেছেন যে আমি ব্রাহ্মণ হয়ে শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবদের কথা কি বলব। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি জানেন যে বিগত ৮ বছর ধরে আমি কালীতলা ডাঙ্গা নামে একটা শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইব এরিয়াতে একটা আদর্শ পল্লী গড়ে তোলার জন্য সপ্তাহে একবার করে সেই গ্রামে গেছি, তাদের সঙ্গে মিশেছি এবং আজও সেখানে যাই। মাননীয় মন্ত্রী মহাশয় কি দেখেছেন তাদের আসল সমস্যা কোথায়? আমি আজকে বিধানসভায় বলার সুযোগ পেয়েছি বলে তাদের সম্পর্কে আপনার কাছে জানাচ্ছি এইসব পিছিয়ে পড়া মানুষ, এদের জন্য যতই অর্থ বরাদ্দ করুন, যতই সুযোগ-সুবিধা বাড়ানোর কথা চিন্তা করুন, এরা কিন্তু আজকে দিনের পর দিন কেউ মাতাল হয়ে অন্ধ হয়ে যাচ্ছে, আবার কারো বা টিউবারকিউলোসিস ধরে যাচ্ছে। যেখানে তারা সংসারের ব্যয়ভার বহন করবে সেখানে তারা নিজেরাই সংসারে একটা বার্ডেন

হয়ে পড়ছে। কাজেই সত্যিকারের যদি এদের উপকার করার ইচ্ছা থাকে তাহলে আমাদের সেই সমস্ত গ্রামে গিয়ে এদের বোঝানো দরকার যে বেশি মদ খেলে কি কুফল হতে পারে। আমরা দেখেছি এই সমস্ত সমাজে কিভাবে ছেলেমেয়েরা সিফিলিস, গনোরিয়া রোগে আক্রান্ত হয়ে ভুগছে। আমরা সেই ভাবে তাদের শিক্ষা দিতে পারিনি। আমরা যদি খাদ্যের মধ্যে দিয়ে তাদের বাচ্চাগুলিকে তৈরি করার জন্য প্রোটিন সরবরাহ্ করতে পারি, তাদের বাড়িতে গিয়ে কি ভাবে বাচ্চাগুলিকে মানুষ করতে হবে সেই শিক্ষা দিতে পারি তাহলে তাতে তাদের অনেক উপকার হবে। কিন্তু আমরা সেই শিক্ষা তাদের দিতে পারিনি। মাননীয় মন্ত্রী মহাশয়, আজকে হরিদ্বারে যে কুম্ভমেলা চলছে, সেই কুম্ভমেলায় আপনি মাথায় জট দেখে, দাড়ি দেখে যেমন কে কতবড় সাধু বিচার করতে পারবেন না, তেমনি যতই ব্যয়-বরাদ্দ করুন না কেন, ব্যয়-বরাদ্দের অঙ্ক মোটা করে দেখিয়ে এই সমাজের সত্যিকারের কল্যাণ করছেন, সেটা বিচার করা যায় না। আপনি যে ব্যয়-বরাদ্দ এখানে পেশ করেছেন, আপনি বলুন তো এই সমস্ত শিডিউল্ড ট্রাইবদের গ্রামে গ্রামে তাদের মায়েরা আজও জানে কিনা যে বাচ্চাদের টিকা দিতে হয়? তারা সেটা জানে না। তার কারণ আপনি বাইরে থেকে উপকার করার চেষ্টা করছেন। আপনি যদি তাদের গ্রামে গিয়ে একবার ঢোকেন তাহলে দেখবেন যে কিভাবে তাদের বাচ্চাগুলি কোয়াশিয়া রোগে মারা যাচ্ছে। আপনি যদি গ্রামে যান তাহলে দেখবেন যে চোখের সামনে আধ ন্যাংটা লোকগুলি ক্রনিক রোগে কিভাবে ভুগছে। তাদের ফিরিয়ে আনার জন্য আমাদের সমাজ ব্যবস্থায় আছে শুধু বক্তৃতা দেওয়া। আমাদের সমাজ ব্যবস্থাকেই অ্যাসেম্বলিতে বসে ব্যয়-বরাদ্দ বাড়ান। এটা বেশি দিন চলতে পারে না। এই সমস্ত মানুষের যদি উপকার করতে চান তাহলে তাদের মধ্যে শিক্ষার আলোকে প্রসারিত করতে হবে। তাদের বোঝাতে হবে যে পৃথিবীর সমস্ত আলো, সমস্ত শিক্ষা, বেঁচে থাকার যে মৌলিক অধিকার সেটা আর পাঁচজন ভোগ করছে, তোমাদেরও সেই অধিকার আছে। সেইভাবে তাদের শিক্ষা দেওয়া উচিত।

মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি ৫০টি মহকুমার জন্য বিগত কয়েক বছর ধরে যে ব্যয়বরাদ্দ এখান থেকে পাশ করিয়ে নিয়েছিলেন, সেই বরাদ্দকৃত অর্থ দিয়ে কি পরিমাণ কাজ হয়েছে তা একটু খোঁজ নিয়ে দেখবার জন্য যদি আপনি এই বিধানসভা থেকে বিধায়কদের একটি সর্বদলীয় প্রতিনিধি দলকে কোনো একটি মহকুমায় পাঠান তাহলে প্রকৃত অবস্থাটা দেখে বিধায়করা অবাক হয়ে যাবেন এবং তাঁদের পিরোর্ট দেখে আপনি নিজেও অবাক হয়ে যাবেন। একটি জায়গায়ও আপনার বরাদ্দকৃত টাকা উপযুক্তভাবে ইউটিলাইজেশন হয়নি বা হচ্ছে না। বিভিন্ন কর্মসূচিগুলির কোথাও ইমপ্লিমেন্টেশন হচ্ছে না। গ্রামে গ্রামে শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইব ছাত্রছাত্রীদের খাদ্যের জন্য ৭৫/৭৬ টাকা করে বরাদ্দ করা হচ্ছে, কিন্তু ঐ পরিমাণ টাকা দিয়ে কি আজকে কোনও ছাত্রছাত্রীকে পেটভরে খেতে দেওয়া যায়? যায় না। এ কথা ঠিক যে, কংগ্রেস আমলে এই জাতীয় কর্মসূচি ছিল না। কিন্তু বর্তমানে এই কর্মসূচি গ্রহণের পরেও প্রকৃত অবস্থাটা কি দাঁড়িয়েছে? মাসের পর মাস প্রতিটি স্কুল এই বাবদ টাকা পাচ্ছে না। এমন কি আমি দায়িত্ব নিয়ে বলছি, মাননীয় মন্ত্রী মহাশয়, এখন এখানে আপনার পেছনে যারা বসে আছে তাদের কাছে স্কুলগুলির পক্ষ থেকে টাকা আদায় করতে গিয়ে তাদের ঘুস না দিয়ে টাকা পাওয়া যায় না। অবশ্য এ কথা স্বীকার করবেন, কি করবেন না, তা আপনিই জানেন। কিন্তু গ্রামের বহু স্কুলই আজকে এ কথা স্বীকার

করছে। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনার কাছে আমার সংরক্ষণ নিয়ে দু'একটি কথা বলার আছে। এই প্রসঙ্গে আপনার কাছে আমি একটা প্রশ্ন রাখছি। ধরুন স্রোতে কতগুলি নৌকা ভেসে চলেছে, তার মধ্যে। থেকে একটা নৌকা একটা গাছে আটকে গেছে, সেই আটকে যাওয়া নৌকার যাত্রীদের আপনি শুধু খাদ্য-বস্ত্রই দেবেন, না সেটাকে সেখান থেকে উদ্ধার করে আসতে আসতে মূল স্রোতে ভাসিয়ে দেবেন? আজকে সেইভাবে এই সম্প্রদায়ের মানুষদেরও আস্তে আস্তে জীবনের মূল স্রোতের দিকে টেনে নিয়ে আসতে হবে, সবার সঙ্গে এক সঙ্গে যাতে তারা চলতে পারে তার চেষ্টা করতে হবে। আজকে গুজরাটে কি অবস্থা হচ্ছে দেখুন? আমি কংগ্রেস কমিউনিস্ট বুঝি না, আমি নিজে যা বুঝি হাউসে তাই বলি। গুজরাটে কংগ্রেস সরকার থাকতে যে ঘটনা ঘটেছে তার আমি নিন্দা করছি। মাননীয় মন্ত্রী মহাশয়, শুধু সাংস্কৃতিক ক্ষেত্রেই নয়, রাজনৈতিক, মানবিক, সমস্ত ক্ষেত্রেই এই মানুষগুলিকে সমাজের মূল স্রোতের দিকে নিয়ে এসে ভাসিয়ে দিন। তা না-হলে আজকে যে কথাগুলি উঠছে, কলকাতা তথা শহরের জেনারেল কাস্টের ছেলেরা বলছে, শিডিউল্ড কাস্টস—সোনার চাঁদ ছেলেরা, শিডিউল্ড ট্রাইবস—চাঁদের কণা ছেলেরা সমস্ত চাকরি-বাকরি, সুযোগ-সুবিধা নিয়ে নিচ্ছে। সাধারণের মধ্যে আজকে এই মনোভাব গড়ে উঠছে। এটাকে যদি পাল্টাতে হয় তাহলে তাদের মূল স্রোতের দিকে নিয়ে আসতে হবে। সমাজ জীবনের মূল স্রোতে তাদের ভাসিয়ে দিতে অন্ধকার থেকে তাদের আজকে আলোয় নিয়ে আসতে হবে। শুধু সংরক্ষণের মাধ্যমে তাদের মঙ্গল করা সম্ভব নয়। এতে সমাজ জীবনে অসন্তোষ সৃষ্টি হচ্ছে। অতএব সংরক্ষণ থেকে বিরত থাকুন। এই বক্তব্য রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-50–6-00 P.M.]

**শ্রী রাধিকারঞ্জন প্রামানিক ঃ** মিঃ ডেপুটি স্পিকার, স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। স্যার, আমাদের যে বাজেট বই দেওয়া হয়েছে তাতে দেখা যাচ্ছে লেখা হয়েছে, "শিডিউল্ড কাস্টস, শিডিউল্ড ট্রাইবস অ্যান্ড আদার ব্যাকোয়ার্ড ক্লাসেস।" এখন এ বিষয়ে আমি সংবিধানের আর্টিকেল ৪৬-এর দিকে আপনার দৃষ্টিটি আকর্ষণ করছি। সেখানে 'পশ্চিমবাংলায় শিডিউল্ড কাস্টস, শিডিউল্ড ট্রাইবস অ্যান্ড আদার উইকার সেকশন্' কথাগুলি লেখা আছে। আর আর্টিকেল ৩৪০ এ-তে ব্যাকোয়ার্ড ক্লাসের কথা লেখা আছে। কিন্তু পশ্চিমবাংলায় কোনো ব্যাকোয়ার্ড ক্লাস নেই। আর্টিকেল ৩৪০ অনুযায়ী ব্যাকোয়ার্ড ক্লাস করতে হলে প্রেসিডেন্টকে কমিশন করতে হবে, তাতে যাদের সোসিয়ালি অ্যান্ড ইকনমিক্যালি ব্যাকোয়ার্ড ক্লাস বলে মনে করবে তাদেরই ব্যাকোয়ার্ড ক্লাস বলা হবে। বর্তমানে পশ্চিমবাংলায় ব্যাকোয়ার্ড ক্লাস বলে কিছু নেই। এখানে উইকার সেকশনস আছে, ইকনমিক্যালি অ্যান্ড এডুকেশনালি উইকার সেকশনস আছে। সেইজন্য আমার মনে হয় এখানে আদার ব্যাকোয়ার্ড ক্লাসের বলে যেটা লেখা আছে সেটা আদার উইকার সেকশন্স হবে। কারণ এখানে ব্যাকোয়ার্ড ক্লাস কথা সংবিধানগতভাবে ভুল, এখানে কোনও ব্যাকোয়ার্ড ক্লাস নেই।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য রাধিকাবাবু যে পয়েন্ট অব অর্ডারটি তুলেছেন সেটির বিষয়ে ওঁর সঙ্গে আমার আলোচনা হয়েছিল। এ বিষয়ে উনি যে সাংবিধানিক প্রশ্নটি তুলেছেন সেটি ১০০ শতাংশ কারেক্ট। এখানে বইটি ভুলভাবে ছাপানো হয়েছে। সংবিধানে উইকার সেকশন অব পিপল বলে আছে। আদার

ব্যাকোয়ার্ড ক্লাসের কথাটি বলতে গেলে প্রেসিডেন্টকে দিয়ে অ্যানাউন্স করতে হবে যে, দিজ আর-দি ক্লাসেস, আপনি সংবিধানে দেখে নিন। বাজেট বইটি সম্পূর্ণ ভুল ভাবে ছাপানো হয়েছে। এ বিষয়ে আমি চেয়ারের দৃষ্টি আকর্ষণ করছি। এই প্রসঙ্গে আমি রাধিকাবাবুকে, আই এগ্রি উইথ ইউ।

আজকে এই বাজেট বইটা উইথড্র করতে বলুন, আবার নতুন করে নিয়ে আসুন Let the Budget book be withdrawin and you liring a Correct one.

নতুন করে বাজেট করুন। তা না-হলে সমস্ত ইললিগ্যাল হয়ে যাবে। এন্টায়ারলি ভিসিয়েটেড হবে। আপনি অনুগ্রহ করে সংবিধান দেখুন। এই নিয়ে আলোচনা করুন, হাউস ১০ মিনিট বন্ধ করে দিন। স্পিকার মহাশয়কে ডেকে আলোচনা করে ঠিক করুন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** কনস্টিটিউশনে আদার ব্যাকোয়ার্ড ক্লাস আছে। এখানে পশ্চিমবাংলায় কিছু ব্যাকোয়ার্ড ক্লাস আছে। এই যে উল্লেখ করেছেন উইকার সেকশন — এটা বাজেট স্পিচে দিয়েছেন। অলরেডি কনস্টিটিউশনে শিডিউল কাস্টস অ্যান্ড শিডিউল ট্রাইব অ্যান্ড আদার ব্যাকোয়ার্ড ক্লাসেস ইনক্লুড করা আছে। উনি উইকার সেকশন ইউজ না করে ব্যাকোয়ার্ড ক্লাস ইউজ করেছেন। আমার মনে হচ্ছে বিশেষ কোনও তফাৎ নেই। মিঃ বাপুলি, আমি পার্সোনালি জানি, পশ্চিমবাংলায় অনেক ক্ষেত্রে স্টাইপেন্ড বা স্কলারশিপ যেটা গভর্নমেন্ট থেকে দেওয়া হয় তার মধ্যে পরিষ্কারভাবে লেখা থাকে শিডিউল কাস্টস অ্যান্ড শিডিউল ট্রাইবস অ্যান্ড আদার ব্যাকোয়ার্ড ক্লাসেস। সুতরাং এটা নিয়ে খুব বেশি আলোচনা করা ঠিক নয়।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আপনি অন্যদিকে যাচ্ছেন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমি অন্যদিকে যাচ্ছি না। কনস্টিটিউশনে পরিষ্কারভাবে লেখা আছে, I have gone through the Constitution. It is clearly stated there the word 'Backward'. A commission was set up in this connection and the Commission has recommended 'Backward Class'-(1) Backward-I, Backward-II and Backward-III. So you see the very word 'Backward' is a bonafide one. This is also stated in the Constitution.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আপনি সংবিধান পাল্টাতে পারেন না?

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমি সংবিধান পাল্টাতে যাচ্ছি না।

**Shri Satyaranjan Bapuli :** Sir, you cannot go beyond the constitution. In the Constitution it is specifically mentioned.

**Mr. Deputy Speaker :** I have already given my ruling. This word is in the Constitution and there is no bar if the 'Backward Class' is used.

[6-00–6-10 P.M.]

**শ্রী কমলাক্ষ্মী বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তফশিলি এবং আদিবাসী বিভাগের

মন্ত্রী মহাশয় তফশিলি এবং আদিবাসীদের মঙ্গলের জন্য যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য রাখছি। শিক্ষা এবং স্বাস্থ্যের ন্যায় পশ্চিমবঙ্গে তফশিলি এবং তফশিলি উপজাতিদের আর্থিক অস্বচ্ছল্য দূর করে শিক্ষার মধ্যে দিয়ে অন্যান্য সম্প্রদায়ের সাথে সমান তালে চলার জন্য বর্তমানে যে ব্যয় বরাদ্দ আমরা বাড়িয়েছি তার একটা নমুনা আমি মাননীয় সদস্য শ্রী সুনীতি চট্টরাজ মহাশয়কে শোনাতে চাই। সুনীতিবাবুদের আমলে অর্থাৎ ১৯৫৬-৫৭ সালে ৫০ লক্ষ ২৩ হাজার টাকা বরাদ্দ ছিল, ১৯৭৬-৭৭ সালে ৫ কোটি ৮৮ লক্ষ টাকা ছিল, আর এই বছরে ৭৪ কোটি ২৬ লক্ষ ৯৪ হাজার টাকা ধরা হয়েছে। ওঁরা বুঝুন যে প্রায় ১২/১৪ গুণ বাড়িয়ে এই সম্প্রদায়কে এগিয়ে নিয়ে যাবার প্রয়াস চালাচ্ছেন। এটা অত্যন্ত প্রশংসনীয় এবং আমরা গর্ব বোধ করি যে এই টাকার সিংহভাগ এদের শিক্ষার জন্য সীমাবদ্ধ।

এরা জমি পাবার জন্য লালায়িত থাকে, একমাত্র আদিবাসী এবং তফশিলিরা জমি নিয়ে ব্যস্ত থাকে। আদিবাসীরা জঙ্গলের লোক, জঙ্গলের কাঠ কুড়িয়ে বিক্রি করে জীবিকা নির্বাহ করে। অতি কষ্টে সীমিত ক্ষমতার মধ্যে থেকে আমরা আমাদের পরিকল্পনা করে যাতে আদিবাসীদের জঙ্গলের মধ্যে কাঠ কুড়োতে যেতে না হয় সেজন্য নির্দিষ্ট সময়ের মধ্যে ম্যান ডেজ তৈরি করে হারাহারিভাবে টাকা--পয়সা দিয়ে তাদের জীবিকা নির্বাহের ব্যবস্থা করছি। আমাদের সীমিত ক্ষমতার পরিকল্পনার মধ্যে। দিয়ে আদিবাসী তফশিলিরা প্রতি বছর পঞ্চায়েতের মাধ্যমে—যে পঞ্চায়েতে কংগ্রেস আছে সে পঞ্চায়েতের কথাও বলছি—তাদের হাত দিয়ে প্রতিটি আদিবাসী, উপজাতি, তফশিলিদের ঘরবাড়ি তৈরি করে দিচ্ছি। হয়ত সবাইকে দিতে পারি না এবং তা সম্ভবও নয়, আমি একটি মাত্র ঘটনার কথা এখানে রাখতে চাই। গত ৫ তারিখে সন্ধ্যার সময় একটা ঝড় হয়েছিল। সেই ঝড়ে বাগদায় একটা আদিবাসীদের গ্রাম কুজেরবাগী সেখানে আমাদের পঞ্চায়েত সমিতির সদস্যা শ্রীমতী আলদিসর্দার আমাকে বললেন, ভাই প্রায় ৪০০ মতো ঘরবাড়ি পড়ে গেছে, মন্ত্রী মহাশয়কে বলে করে দিতে পার কিনা দেখ। ঝড় এবং শিলাবৃষ্টিতে বহু ক্ষয়ক্ষতি হয়েছে। আমি মন্ত্রী মহাশয়কে এ ব্যাপারটা একটু স্মরণে রাখতে বলছি। মাননীয় সুশোভনবাবু এবং ভট্টাচার্য মহাশয় বলে গেলেন আদিবাসী শিক্ষায় পশ্চিমবঙ্গ একেবারে পিছিয়ে যাচ্ছে। সে সম্বন্ধে দু--একটা কথা বলতে চাই। আদিবাসী এবং তফশিলিরা স্কুলে যাবার কথা কোনোদিন ভাবতে পেরেছে? তারা চিরকাল বাবুদের বাড়ি পেট ভাতায় কাজ করেছে। আজ সেখানে আদিবাসী ছেলেদের ভরণপোষণ ভাতা বাবদ ২০ টাকা করে দেওয়া হচ্ছে, স্কুলে নিয়ে পোষাক আষাক দিয়ে স্কুলে রাখা হচ্ছে এটা কি কম গৌরবের কথা। যে সব লোকেরা স্কুলের কথা ভাবতে পারত না। তাদের বাড়ির ছেলেরা আজ লেখাপড়া শিখছে, তাতে তাদের বাবা-মাও গর্ববোধ করছে।

ঐ তফশিলি আদিবাসী ছাত্র-ছাত্রীদের যে শিক্ষার আলোকে তুলে ধরতে পেরেছি সেইজন্য আমরা গর্বিত। ঐ শিডিউল্ড কাস্টস এবং শিডিউল্ড ট্রাইবস ছাত্রছাত্রীদের জন্য অনেক জায়গায় ছাত্রাবাস গড়ে তোলা হয়েছে। কিন্তু আজকে বলে দেওয়া হয়েছে যেসব ছাত্রছাত্রীর পরিবার দারিদ্র্যসীমার উপরে রয়েছেন তারা স্কুল গ্রান্ট, হোস্টেল গ্রান্ট পাবে না। আজকের দিনে দারিদ্র্যসীমার নিচে বলতে কি বুঝায়? একজন লোকের আয় কত হলে সে দারিদ্র্যসীমার নিচে থাকবে? আজকে দিনে যেভাবে জিনিসপত্রের দাম বেড়েছে তাতে ৩০০ টাকায় একটি পরিবারের

একমাস চলা সম্ভব নয়। একজন ব্যক্তির মাসিক আয় যদি ৩০০ টাকা হয় এবং তার পরিবারে যদি ৫ জন সদস্য থাকে তাহলে মাথাপিছু ৬০ টাকা পড়ে। এই সামান্য টাকায় একটি লোকের একমাস চলা সম্ভব কি? কাজেই এই দারিদ্র্য সীমারেখার অর্থের সীমানাটাও উপরে তুলতে হবে। এটা করলে অনেক তফশিলি ও আদিবাসী ছাত্রছাত্রী শিক্ষা গ্র্যান্ট, স্টাইপেন্ড ইত্যাদি পাবে। অনেক আদিবাসী ও তফশিলি ছাত্রছাত্রী সামান্য লেখাপড়া শিখে বেকারিতে ভুগছে। সরকারের স্বনির্ভর কর্মসূচির টাকা-পয়সা পেতে গিয়েও তাদের অনেক অসুবিধা ভোগ করতে হয়। প্রধানত এই অসুবিধা দাঁড়ায় ব্যাঙ্কে গিয়ে। ব্যাঙ্কের কতকগুলি নিয়ম-কানুন এক্ষেত্রে আছে এবং সুযোগে ব্যাঙ্ক এদের টাকা পাওয়ার ক্ষেত্রে বাধা দেয়, দিতে চায় না। আমি মাননীয় মন্ত্রীকে বলি, তফশিলি ছেলেমেয়েদের স্বার্থে ব্যাঙ্কের নিয়ম-কানুন কিছুটা শিথিল করা যায় কিনা সেটা দেখুন। এইসব শ্রেণীর ছেলেমেয়েরা চাকরি-বাকরি পাওয়ার ক্ষেত্রেও নানা অসুবিধা ভোগ করে কারণ কোথায় ফর্ম পাওয়া যাবে, কোথায় পোস্টাল অর্ডার পাওয়া যাবে সেটা তারা বুঝে উঠতে পারে না। এর আগেও বলেছিলাম এবং এখন আবার বলছি, চাকরির ক্ষেত্রে যেসব সার্কুলার দেওয়া হয়, যদি সেগুলো গ্রামপঞ্চায়েত স্তর পর্যন্ত পৌঁছে দিতে পারেন তাহলে তারা সময় জেনে চাকরির দরখাস্ত করতে পারবে।

মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, এর আগে ভট্টাচার্যবাবু বলে গেলেন যে, আমাদের পশ্চিমবঙ্গ শিক্ষায় নাকি অনগ্রসর। আমি বলি, ইতিপূর্বে বিদ্যালয় ছিল তো জমিদারদের গোয়ালঘরে, বৈঠকখানায়। আমরা অত্যন্ত যত্ন করে শিডিউল্ড কাস্টস এবং শিডিউল্ড ট্রাইবস ছেলেমেয়েদের জন্য স্কুলঘর করে দিতে পেরেছি এবং তাতে তাদের বসবার জায়গা আছে। এটা আমাদের পক্ষে গর্বের ব্যাপার নয়? ষষ্ঠ শ্রেণী পর্যন্ত সমস্ত শিক্ষায়তনে আমরা বই দিতে পেরেছি। তফশিলি ও আদিবাসী ছাত্রছাত্রীরা বই কিনতে পারত না, তাদের কাছে আমরা বই পৌঁছে দিতে পেরেছি। এটাও আমাদের পক্ষে গর্বের বিষয়। আজকে এই কাজটি করতে পেরে আমরা অনেক আদিবাসী সন্তানের শিক্ষার ব্যবস্থা করে দিতে পেরেছি।

সর্বশেষে আমি ভট্টাচার্য মহাশয় এবং সুশোভনবাবুকে বলতে চাই ভারতবর্ষের কয়টা রাজ্য আছে যেখানে আদিবাসী এবং তফশিলি জাতির জন্য পূর্ণ মন্ত্রী আছে? সুতরাং বলতে চাই পশ্চিমবাংলায় তাদের সংগঠিত করে কিছু কাজ করার চেষ্টা করা হচ্ছে এটা সুশোভনবাবুদের উপলব্ধি করতে বলছি। এই কথা বলে ব্যয়বরাদ্দকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-10–6-20 P.M.]

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় ডাঃ শম্ভু মাণ্ডি তাঁর দপ্তরের ব্যয় বরাদ্দের দাবি নিয়ে এসেছেন এবং তাঁর পরিকল্পনার কথা বলেছেন এবং বিগত কয়েক বছরে যে সমস্ত কাজকর্ম করেছেন তার উল্লেখ করেছেন। এই ব্যাপারে আমার একটা ঘটনার কথা মনে পড়ে যাচ্ছে। যুদ্ধে মাঝে মাঝে কৌশল করতে হয়। অনেক সময় শিখণ্ডী খাড়া করে নিজের উদ্দেশ্য সাধন করতে হয়। অত্যন্ত দুর্ভাগ্যের ব্যাপার গত ৮ বছর ধরে সেই সম্প্রদায়ের একটা মানুষকে খাড়া করে আদিবাসী এবং তফশিলি জাতি এবং উপজাতি

সম্প্রদায় ভুক্ত মানুষের সব থেকে বেশি অর্থনৈতিক দিক সর্বনাশ ডেকে আনা হয়েছে এই পশ্চিমবাংলার বুকে। কাগজে-কলমে প্রমাণ করতে তত্ত্ব এবং তথ্য দিয়ে কয়েকটি দৃষ্টান্তের প্রতি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং সঠিক উত্তর আশা করব তাঁর বক্তব্যের ভেতর দিয়ে। ইন্টিগ্রেটেড ট্রাইবাল ডেভেলপমেন্ট প্রোগ্রাম অর্থাৎ আই. টি. ডি. পি. এটা সম্পূর্ণভাবে সেন্ট্রালি স্পনসর্ড স্কীম, কেন্দ্রীয় সরকারের একটা পরিকল্পনা। এই পরিকল্পনার মধ্যে দিয়ে আদিবাসীদের অর্থনৈতিক উন্নয়নের জন্য পরিকল্পনা নেওয়া হয়েছে এবং এটা সারা ভারতবর্ষেই নেওয়া হয়ছে, পশ্চিমবাংলা তার থেকে বাদ নয়, পশ্চিমবাংলার জেলাগুলি তার মধ্যে অন্তর্ভুক্ত। যে বিধানসভা কেন্দ্র থেকে মাননীয় মন্ত্রী মহাশয় নির্বাচিত হয়ে এসেছেন সেটা একটা আদিবাসী সংরক্ষিত বিধানসভা। আমি তাঁর কাছে সরাসরি প্রশ্ন রাখছি আপনাকে তথ্য দিয়ে প্রমাণ করতে হবে আপনার বক্তব্যের মধ্যে। দিয়ে যে আই. টি. ডি. পি. প্রোগ্রামে আপনার কেন্দ্রে কত টাকা ব্যয় করা হয়েছে এবং কত জন আদিবাসীকে সেই টাকা নিয়ে তাঁদের অর্থনৈতিক মান উন্নয়ন করেছেন। তাঁদের জীবন-জীবিকায় কত টাকা কাজে লাগাতে পেরেছেন, কত টাকা আপনার দলে গিয়েছে, কত টাকা ক্যাডারদের পকেটে গিয়েছে এটা আপনার বক্তব্যের মধ্যে। দিয়ে জানাবেন। এটা শুধু আপনার এলাকার কথা বললাম। আই. টি. ডি. পি. স্কীমের ব্যাপারে আপনি একটা ভাল খবর দিয়েছেন, তার জন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি, কারণ পরিকল্পনাটা খারাপ নয়। আপনারা নিয়ম করেছিলেন কিছু কিছু জায়গায় আই. টি. ডি. পি.র কাজ চলবে। আশা করি মন্ত্রী মহাশয় আমার কথা শুনছেন, আপনি আমার কথার নোট করুন তা না হলে উত্তর দিতে পারবেন না। আই. টি. ডি. পি. ফ্যামিলির বাইরে বিক্ষিপ্তভাবে তফশিলি জাতি এবং আদিবাসী মানুষ রয়েছে সেই সমস্ত জায়গায় কাজ করা হবে। আমি একটা উদাহরণ দিচ্ছি। আমার বিধানসভা কেন্দ্র সবং ৩ নং অঞ্চল প্রধান একজন আদিবাসী ভাই, তার নাম নগেন্দ্র হাঁসদা। গত ৩ বছর ধরে যে সমস্ত আই. আর. ডি. পি. স্কীম সেখানে স্যাংশন করা হয়েছে, ইন্টিগ্রেটেড রুর‍্যাল ডেভেলপমেন্ট প্রোজেক্ট স্কীমের যে পরিকল্পনা স্যাংশন করা হয়েছে সেই অঞ্চলে আমি ব্যক্তিগতভাবে গ্রামে গ্রামে সার্ভে করে দেখেছি ৯০ ভাগ টাকা কোনো কার্যে রূপান্তরিত হয়নি।

বি. ডি. ও. সাহেব সবং পঞ্চায়েতের সভাপতি মার্কসবাদী কমিউনিস্ট পার্টির এবং ব্যাঙ্কের ম্যানেজার যৌথভাবে আগামী সপ্তাহে একটা মিটিং বসাচ্ছেন তাঁর বিরুদ্ধে চিটিং কেস করা হবে। টাকা এল, কেন্দ্র এগিয়ে এলেন, রাজ্য সরকারও এগিয়ে এলেন, গরিব মানুষগুলোর উন্নতি হবে, তাদের অর্থনৈতিক মানোন্নয়ন হবে—যাদের বাৎসরিক ইনকাম ৩,৫০০ টাকার মধ্যে। তাদের জন্য টাকা স্যাংশন হল, তাদের আজকে এই অবস্থা। আপনার কাছে আমার সরাসরি প্রশ্ন, আপনি পারলে আজকে এই বিধানসভায় আমাদের কাছে তা জানাবেন। আদিবাসী ভাইদের জন্য কত টাকা এল, কিসের জন্য এল তা তারা একবারও জানতে পারল না? আপনি তাদের শুধু বলছেন, 'চল, তোমাদের কৃষক সভার জন্য মিছিল করতে হবে, সেখান থেকে লুট করতে হবে, তোমাদের কিছু চিন্তা করার দরকার নেই।' আমি আপনার কাছে স্পেশিফিক উদাহরণ দিলাম, যদি পারেন, তাহলে আপনি আজই আমাদের সামনে উত্তর দেবেন। যদি এখনই উত্তর দিতে না পারেন, তাহলে খবর নিয়ে এক সপ্তাহের ভেতর আপনাকে এর উত্তর দিতে হবে। আমি মনে করি, এ ব্যাপারে আপনার নৈতিক

দায়িত্ব রয়েছে। কেননা, আপনি সেই কমিউনিটি থেকে এসেছেন। আজ আপনাকে শিখণ্ডী খাড়া করে মুখে নানা মেকী কথাবার্তা বলে—আদিবাসী তফসিলি ভাইদের প্রতি দরদের কথা বলে হরিলুট করছে সমস্ত প্রোজেক্টের টাকা। যে প্রকল্পের জন্য কেন্দ্র এবং রাজ্য যৌথভাবে এগিয়ে এলেন আদিবাসী ও তফসিলি ভাইদের মানোন্নয়নের জন্য, তাদের জন্য টাকা বরাদ্দ করছেন, সেই টাকা লুট করা হচ্ছে আপনাকে সামনে শিখণ্ডী খাড়া করে। আজকে কেন্দ্রীয় সরকার একটা ঐতিহাসিক ঘোষণা করেছেন যে, আই. টি. ডি. পি. এলাকার আদিবাসী ও তফসিল সম্প্রদায় ভুক্ত মানুষদের জন্য তাঁরা সাহায্য করবেন এবং করেছেনও। কেন্দ্রীয় সরকারের দেওয়া সাহায্য এবং রাজ্য সরকারের সহযোগিতায় সস্তা দরে চাল বিলি করা হবে, গম বিলি করা হবে রেশনের মাধ্যমে। রাজ্য সরকার এই পরিকল্পনা গ্রহণ করেছেন। কিন্তু দুর্ভাগ্যের বিষয়, মাননীয় মন্ত্রী এখানে যে লিখিত বিবৃতি আমাদের সামনে রেখেছেন, তারমধ্যে আমরা তার কোনও স্বীকৃতি পেলাম না। আদিবাসী তফসিল জাতি ও উপজাতি মানুষদের সরলতা, তাদের অশিক্ষা, কুসংস্কার, অজ্ঞাতা, দরিদ্রতা ও পেটের জ্বালার সুযোগ নিয়ে আপনাকে শিখণ্ডী খাড়া করে গত চার বছর ধরে এই রাজত্ব চালিয়ে যাচ্ছে। মুখে কেবল মেকী ও দরদি কথাবার্তা বলছে, আদিবাসী সম্প্রদায়ভুক্ত মানুষদের জন্য সহানুভূতি দেখাচ্ছে। আপনি ঐ সম্প্রদায়ের প্রতিনিধি, আপনি এখানে আমাদের সামনে পারলে উত্তর দেবেন। মুখে নানা মেকী কথা বলে, তথ্য দিয়ে বলা হচ্ছে যে, জেলায় জেলায় নাকি ফিন্যান্সিয়াল কর্পোরেশনের অফিস স্থাপন করা হয়েছে। সর্বত্র আদিবাসী ও তফসিল ভুক্ত মানুষদের মধ্যে জীবনযাত্রায় মানোন্নয়নের বন্যা বয়ে যাচ্ছে। আপনাকে আমি দায়িত্ব নিয়ে বলছি—আপনাকে এখানে ঘোষণা করতে হবে—আমি আপনাকে ১০টা স্পেসিফিক কেস দেব, পঞ্চায়েতের মাধ্যমে আদিবাসীদের জন্য বরাদ্দকৃত টাকা যা ফ্রড হয়েছে, সেগুলো তদন্ত করে আপনি শাস্তি দেবেন? আপনাকে এখানে ঘোষণা করতে হবে যে, আপনি সেই সমস্ত আদিবাসী মানুষদের প্রোটেক্ট করবেন। সেই সমস্ত হতভাগ্য আদিবাসীদের কুসংস্কার, অশিক্ষা ও অজ্ঞতার সুযোগ নিয়ে তাদের টাকা যা তাদের জন্য বরাদ্দ, তা থেকে বঞ্চিত করা হচ্ছে। তাদের অশিক্ষা, অজ্ঞতা ও কুসংস্কারের সুযোগ নিয়ে তাদের জন্য বরাদ্দকৃত টাকা তাদের নামে টিপ সই দিয়ে পঞ্চায়েতের মাধ্যমে তুলে নেওয়া হচ্ছে। এর পরই তো আপনাদেরই প্রশাসন, বি. ডি. ও.র মাধ্যমে পুলিশ দিয়ে সেই টাকা আদায়ের জন্য কেস করবেন। তাদের কাছ থেকে সত্যিসত্যিই সেই টাকা আদায় করবেন। অথচ, আদিবাসী অজ্ঞ মানুষ সেই বেচারি জানতে পারবে না তার জন্য টাকা বরাদ্দ হয়েছিল দুটো বলদ সে কিনবে বলে। সে জানতে পারবে না, তারজন্য টাকা বরাদ্দ হয়েছিল একটা গরুর গাড়ি কিনবে বলে। সে জানতে পারবে না সরকার থেকে ঐ টাকা সাবসিডি দেওয়া হয়েছিল সে ছোট একটা পানের দোকান করবে বলে। সে জানতে পারবে না, তার নামে স্যাংশন হওয়া টাকা লুট হয়ে অন্য একজন টিপ সই দিয়ে তুলে নিয়েছে। সে তো স্যাংশন হওয়া টাকার অল্প কিছু টাকা পেয়েই মহা খুশি। সে ভাববে, অনেক বড় জিনিস সে পেয়ে গেছে। আদিবাসী তফসিল জাতি ও উপজাতির মানুষ দীর্ঘদিন অভুক্ত অবস্থায় থেকে, তার অশিক্ষা ও কুসংস্কার-এর হাত থেকে বাঁচাতে, তাদের জীবনযাত্রার মানোন্নয়নের জন্য যখন জোয়ার এল, কেন্দ্র এবং রাজ্য যৌথভাবে যখন এগিয়ে এলেন, যখন এই অবস্থার বিরুদ্ধে প্রতিবাদ সোচ্চার রূপ নিল, ঠিক সেই সময়ে গ্রামের বুকে ঘটছে এই রকম সব ঘটনা। আপনি এটা একটু দেখুন। কারণ আপনি তো সেই কমিউনিটি থেকে

এসেছেন? প্রয়োজন হলে এর বিরুদ্ধে সোচ্চার হতে হবে। বিপ্লব করতে হবে। এই সরকারেরই উদ্যোগে তো কিছুদিন আগে বাঁকুড়া থেকে ঝাড়গ্রাম পর্যন্ত বেশ কয়েক মাইল পদযাত্রা হল, তারা হেঁটে এল আপনাদের সাথে। কিন্তু কিসের জন্য?

[6-20–6-30 P.M.]

সেই ব্যক্তি তো মেদিনীপুরের নয় কাগজে বেরিয়েছিল এটাতো কাগজে-কলমে বেরিয়েছিল সেটা কি অস্বীকার করতে পারবেন? আপনি ঝাড়গ্রাম শহরে আদিবাসী ও তফসিলি ভাইদের জন্য কতগুলি দোকান এবং একটা বাজার তৈরি করে দিয়েছিলেন আপনি তো ওই জেলার মন্ত্রী এবং ওই মহকুমার মানুষ। আপনি বলুন এই সভায় গত এক বছরে যেভাবে ঝাড়গ্রামের দোকানগুলি আজকে ফরিয়াদের হাতে চলে যাচ্ছে এবং সমস্ত ব্যবসার জিনিসগুলি এদিকে ওদিকে ছড়িয়ে-ছিটিয়ে যাচ্ছে তারজন্য আদিবাসী মানুষ এবং তফসিলি ভাইদের প্রোটেকশন দিতে পেরেছেন কি? এটা আপনার নজরেও আছে এবং জেলা শাসকের নজরেও আছে কিন্তু তারা কোনও বিচার পেল না। তারপরে ১৯৮৪ সালের খরার বছরে কেন্দ্রীয় সরকার আদিবাসী এবং তফসিলি ভাইদের জন্য যখন ক্ষুদ্র সেচ প্রকল্প বাবদ ব্লকে ৬০টি করে গড়ে শ্যালো টিউবওয়েল বিনা পয়সায় তার বসানোর খরচ এবং মেশিনপত্র এবং পাম্প সমেত দেওয়া হয়েছিল। আমাদের ব্লকেও দেওয়া হয়েছিল। আপনি ঐ পবিত্র বিধানসভায় উত্তর দিয়েছিলেন লিখিতভাবে যে আপনার জেলায় দলীয় পঞ্চায়েতের সমিতি এবং বি. ডি. ও. ঠিকভাবে সময়মত পরিকল্পনামাফিক কাজ না করার জন্য টাকা ফেরত চলে গেছে। ৬০টি শ্যালো টিউবওয়েল এবং পাম্প ফেরত চলে গেল। এক একটিতে যদি কম করে ৬০ একর জমি চাষ হয় অর্থাৎ ৬০ গুণিতক ৬০ এত ফসল ফলাতে পারতেন তাহলে তো চাষীদের তো কোনো চিন্তা থাকত না। কিন্তু তা চলে গেল কেবল আপনাদের গাফিলতির জন্য আদিবাসী ভাইদের জন্য গৃহনির্মাণ প্রকল্পে কেন্দ্রীয় সরকার ১৯৮৪-৮৫ এবং ১৯৮৫-৮৬ সালের জন্য সর্বাত্মক সাহায্য করতে টাকা দিয়েছিলেন কিন্তু সেই টাকাও ফেরত চলে যায়। আজকে আপনার অপদার্থতার জন্য টাকা ফেরত চলে গেল। কে এর কৈফিয়ত দেবে? কার কাছে আমরা এর জবাব চাইব? কি অধিকার আছে আপনার এই টাকা নষ্ট করার? আজকে আপনার অপদার্থতার জন্য এবং আপনার দপ্তরের অপদার্থতার জন্য টাকা ফেরত চলে গেল—এর কি জবাব দেবেন বলতে পারেন? আপনারা সব এই আদিবাসী ভাইদের জন্য কুম্ভিরাশ্রু বিসর্জন করেন সকলের সামনে আর আড়ালে মিচকে হাসেন। মাননীয় মন্ত্রীর কাছে আবেদন, তিনি এই প্রহসন বন্ধ করুন। বামফ্রন্ট সরকার যে প্রহসন চালিয়ে যাচ্ছেন তার বিরুদ্ধে প্রতিবাদ জানিয়ে আমি আমার বক্তৃতা শেষ করছি।

**শ্রী তারকবন্ধু রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তফসিলি ও আদিবাসী সম্প্রদায়ের ভারপ্রাপ্ত মন্ত্রী যে ব্যয়বরাদ্দ দাবি পেশ করেছেন আমি তাকে সম্পূর্ণভাবে সমর্থন জানাচ্ছি। অমরবাবু যেকথা বললেন সেখান থেকে শুরু করতে চাইছি শেষটা মানসবাবুর কথা দিয়ে শেষ করব। তবে সমরবাবু অবশ্য যা বলেছেন তারজন্য ক্ষমা চেয়েছেন এবং তার কথা উইথড্র করে দিয়েছেন। তবে পরে অবশ্যি স্পিকার সাহেব কথাটি এক্সপাঞ্জ হবে বলেছেন সেইজন্য তাতে আর যেতে চাইছি না। এতই যদি ওদের তফসিলি জাতি এবং উপজাতির উপর দরদ থাকে এবং কেন্দ্রের যদি এতই দরদ থাকে তাহলে সাহবানু কেস নিয়ে যখন

সারা দেশে তোলপাড় চলছে তখন....

**শ্রী আব্দুস সাত্তার ঃ** কোথায় এই বাজেট আলোচনা তারমধ্যে আবার সাহাবানু নিয়ে কি হবে?

**শ্রী তারকবন্ধু রায় ঃ** সাত্তার সাহেব বললেন এরমধ্যে আবার সাহাবানু কেস এলো কেন, তার কারণ আছে আমি নারীদের কথা বলতে চাই। হিন্দু সাক্সেশন অ্যাক্ট-এর আওতা থেকে এই আদিবাসী সম্প্রদায়ের নারীরা বাদ পড়েছে। আজকে নারী জাতির যে অ্যাক্ট সেই অ্যাক্টের মধ্যে যদি আদিবাসী সম্প্রদায় থাকতে পারত তাহলে তারা সবরকম সুযোগসুবিধা পেত। আদিবাসী ও তফসিলি সম্প্রদায়ের নারীরা এখনো এই আইনের অন্তর্ভুক্ত হতে পারেনি, তারা এখনো বাইরে পড়ে আছে। একথা কেউ বললেন না যে তাদের দায়ভার আইনের মাধ্যমে এই অ্যাক্টের মধ্যে আনতে হবে। সেকথা শুনলে অন্তত খুশি হতাম। কিন্তু তা না বলে অপ্রাসঙ্গিক কিছু কথা বলে গেলেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয় যে কথাটি বলতে চাইছি ডাঃ মানস ভুঁইয়া সেই কথাটি বললেন। অর্থনৈতিক দিক থেকে তফসিলি আদিবাসীদের আমরা কি সর্বনাশ করেছি; আমরা করেছি এই সমস্ত আদিবাসী ও তফসিলি ছাত্ররা বিনা পয়সায় পড়বে। ছাত্রাবাসে বিনা পয়সায় থাকবে, বই কেনার টাকা দেওয়া হবে-এর পরেও যদি ওরা পড়তে না পারে, বাবা মায়েরা চালাতে না পারে, মাসে একটা কিছু করে টাকা দেওয়া হবে—এইগুলি যদি সর্বনাশ হয়ে থাকে তাহলে আর কিছু বলার নেই। আমি দায়িত্ব নিয়ে বলছি উনি এই কথা বলেছেন। আই. টি. ডি. পি.র সম্বন্ধে এবং তার এরিয়া স্যাংশনের ব্যাপারে আমরা ভারত সরকারকে বহুবার বলেছি। আই. টি. ডি. পি. কত জেলায় স্যাংশন হয়েছে। আমার কনস্টিটিউয়েন্সি সম্বন্ধে বলছি পূর্ব ডোরমারি, থানা ময়নাগুড়ি, জলপাইগুড়ি এখানে হ্যাবিটেশন হতেই পারে। এখানে জলঢাকা নদী যেটা রয়েছে সেখানকার আদিবাসীরা চলে গেছে সেটার জন্য আমরা যদি টাকা স্যাংশন করি তাহলে সে টাকা কোথায় যাবে? যদি পকেট কোথাও তৈরি হয় তাহলে আমরা সাহায্য করব। এটা যদি অর্থনৈতিক দিক থেকে হয় তাহলে বলব তাদের আমরা বাড়ি দিয়েছি এবং অনেক কিছুই দিয়েছি। নিশ্চয় সর্বনাশ করেছি—এটা তো আপনাদের চোখে লাগবে। আপনারা যাদের প্রতিনিধিত্ব করেন তারা তো এখানে আসতে পারছেন না। আজকে যে রিজার্ভেশন রয়েছে শিডিউল কাস্ট এবং শিডিউল ট্রাইবসদের জন্য তার ব্যয়বরাদ্দ এখানে পেশ করা হবে। এখানে একটা সংখ্যা দেখা যাচ্ছে যে ১৫ পারসেন্ট এবং ৫ পারসেন্ট ছাত্র সর্বক্ষেত্রেই এটা থাকে—আপনারা বলতে পারেন আপনাদের আমলে এটা ছিল—এই রিজার্ভেশনে সেই ২০ পারসেন্ট যা আছে তাতো পাবেই। আবার অন্যদিকে তার ইন্টেলিজেন্সি যদি প্রমাণ করে সেই ছাত্র যদি ভাল ছাত্র হয় এবং সে যদি পরীক্ষায় কমপিট করে তাহলে সেই ছাত্র নিশ্চয় চান্স পাবে। যদি উল্লেখ করা থাকে শিডিউল কাস্ট এবং শিডিউল ট্রাইবস-এর কথা। আপনাদের আমলে বেসরকারি প্রতিষ্ঠানে তফসিলি আদিবাসী সম্প্রদায়ের ছাত্রদের জন্য কি রিজার্ভেশন ছিল? সময় সংক্ষেপের জন্য তথ্য দিয়ে বলতে পারছি না। আজকে বেসরকারি প্রতিষ্ঠানে যে সমস্ত সংস্থা আছে সেখানে একটা সংরক্ষিত হয়। একটা পারসেন্টেজ বা রিজার্ভেশন আজকে সেই সমস্ত জায়গায় তারা রাখতে বাধ্য হচ্ছে হয়ত বা কোথাও কোথাও কিছু কারচুপি হচ্ছে, হতেই পারে এটা। আপনারা পয়েন্ট আউট

করুন নিশ্চয় সেটা সংশোধন করা হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ব্যাঙ্ক লোন-এর কি অবস্থা হয়েছে জেলার বিভিন্ন ক্ষেত্রে ও সারা পশ্চিমবাংলায় সেটা একবার দেখুন। আজকে আমরা দায়িত্ব নিয়ে বলতে পারি এইগুলি, এই কথা বলে ব্যয়-বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[6-30–6-40 P.M.]

**শ্রী প্রবোধ পুরোকায়েত :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয় তাঁর বাজেট ভাষণের মধ্যে। দিয়ে খুব সুন্দর ভাষায় এই অনুন্নত চিত্র তুলে ধরেছেন। সরকারি পক্ষের সদস্যরা বলার চেষ্টা করেছেন যে এই বিভাগ প্রচুর অর্থ বরাদ্দ করেছেন। অর্থাৎ তাঁরা বলার চেষ্টা করেছেন যে এর দ্বারা নিচের তলাকার মানুষের অগ্রগতি ঘটছে। বর্তমানে এই বিভাগের অর্থ বরাদ্দের পরিমাণ বেড়েছে এবং এই সম্প্রদায়ের অর্থনৈতিক ও সামাজিক কল্যাণের জন্য বরাদ্দ হয়েছে এটা ঠিক। কিন্তু আপনারা যে উদ্দেশ্যে যে টাকা ব্যয় করেছেন তার নিট ফল কতখানি বর্তেছে নিচের তলার মানুষদের উপর সেটা দেখতে হবে। তাদের সামাজিক, আচার-আচরণ, লেখাপড়ার কতখানি উন্নতি হয়েছে সেটা বিচার করতে হবে। বিগত কয়েক বছরের ইতিহাস যদি দেখেন তাহলে দেখবেন সাফল্য খুব বেশি হয়নি। সর্বপ্রথমে আপনি বলেছেন তারা লেখাপড়ার সুযোগসুবিধা আর্থিক দুরাবস্থার জন্য পায় না। এ ক্ষেত্রে তাদের পরীক্ষার ফি, হোস্টেলের খরচ বই কেনার খরচ বা অভিভাবকদের সাহায্যদানের কথা বলেছেন। কিন্তু এই সাহায্য প্রয়োজনের তুলনায় অনেক কম। এই টাকা কোন সময়ে দেন? সারা বছর তারা হোস্টেলে থাকছে তারজন্য খরচ বহন করছে—টাকা পায় বছরের শেষে। বই কেনার টাকা দিচ্ছেন মার্চ মাসে। আমি একটি স্কুলের কথা জানি সেখানে এখনও পর্যন্ত তারা হোস্টেলের, বই কেনার টাকা পায়নি। আপনারা যে উদ্দেশ্যে টাকা দেন সে টাকা তারা পাবে ঠিকই, কিন্তু যে উদ্দেশ্যে টাকা দিচ্ছেন সেই উদ্দেশ্য পরিপূর্ণ হচ্ছে না। আমি যে স্কুলের সঙ্গে যুক্ত সেখানে টাকা এপ্রিল মাসে গেছে। আলিপুর মহকুমায় এ জিনিস ঘটছে। টাকা যাতে ঠিক সময় পায় সেদিকে আপনি লক্ষ্য দিন। গৃহ নির্মাণের জন্য আগে ৪০ হাজার টাকা দেওয়া হত, ১৯৮৫-৮৬ সালে সেটা ৫০ হাজার করেছেন। জিনিসপত্রের দাম যা বেড়েছে তাতে এই টাকায় হোস্টেল তৈরি হয় না। গৃহ নির্মাণের জন্য বরাদ্দ আছে দেড় থেকে দু-হাজার টাকা। এখন একটা বাঁশের দাম ২৫/৩০ টাকা, সেখানে এই টাকা দিয়ে গৃহ নির্মাণ কিভাবে হবে?

আমার বক্তব্য সত্যসত্যই যদি এই মানুষদের অর্থনৈতিক জীবনকে স্বনির্ভর করতে হয়, তাদের জীবন জীবিকার প্রশ্নে নিশ্চয়তা দিতে হয় তাহলে এই দিকটা বিবেচনা করা দরকার। অপরদিকে জেলায় জেলায় যে ডিস্ট্রিক্ট ওয়েলফেয়ার কমিটি আছে সেই কমিটিতে আমরা যারা তফসিলি জাতি উপজাতি সম্প্রদায়ের সদস্য তারা আছি, পঞ্চায়েত সমিতির সদস্য আছেন। আলিপুরে ২৪-পরগনা জেলার যে ডিস্ট্রিক্ট ওয়েলফেয়ার কমিটি আছে ২ বছর তার মিটিং হয়নি। কয়েকদিন আগে একটা মিটিং ডেকেছিলেন, সেই মিটিং-এ আমাদের মাননীয় শিক্ষা মন্ত্রী কান্তিবাবু উপস্থিত ছিলেন, তিনি নিজেই বিক্ষুব্ধ যে আমরা শিডিউল্ড কাস্ট এবং শিডিউল্ড ট্রাইবস সম্প্রদায়ের মঙ্গলের কথা উন্নয়নের কথা বলছি অথচ সেই কমিটির মিটিং ২ বছরে ডাকা হচ্ছে না এটা কেন হচ্ছে? এর দ্বারা বোঝা যায় প্রশাসন কিভাবে চলছে। অর্থ বরাদ্দ করছেন কিন্তু সেই অর্থ এই সম্প্রদায় তফসিলি সম্প্রদায় অধ্যুষিত এলাকায়

প্রাইমারি স্কুল নির্মাণের জন্য একটা কোটেক্স আইন আছে। আমরা দেখেছি ডিস্ট্রিক্ট ওয়েলফেয়ার কমিটি কতকগুলি স্থান নির্বাচন করে প্রাইমারি জেলা স্কুল বোর্ডে পাঠিয়ে দিয়েছে, তাঁরা তাঁদের খুশিমতো যেখানে নন-শিডিউল্ড এলাকা সেখানে শিডিউল্ড কাস্ট স্কুলের রেকগনিশন দিচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিডিউল্ড কাস্ট সার্টিফিকেটে যে কোনও কারণে হোক চাকরি-বাকরি তো হয় না, তবুও একটা আশা-আকাঙ্ক্ষা নিয়ে শিডিউল্ড কাস্ট ছেলেমেয়েরা একটা সার্টিফিকেট নেবার জন্য আমাদের কাছে আসে। আমরা সার্টিফিকেট দিয়ে দিই, কিন্তু ডি. এম.এর সার্টিফিকেট পেতে দীর্ঘ সময় চলে যায়, সেখানে টাল-বাহানা করে। তফসিলি সম্প্রদায় আদিবাসী সম্প্রদায়ের ছেলেরা সুদূর গ্রামাঞ্চল থেকে মহকুমা শহরে মহকুমা অফিসে সার্টিফিকেট নেবার জন্য এসে ঘোরাফেরা করে। আমি এইদিকে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আর একটা কথা বলতে চাই সেটা হচ্ছে আদিবাসী সম্প্রদায়ের জমি দেনার দায়ে বা অন্য কোনোভাবে মহাজনের কাছে বাঁধা পড়ে বিক্রি হয়ে গেছে, সেটা ফেরত পাবার একটা আইন আছে কিন্তু সেই আইন বলে আদিবাসী সম্প্রদায়ের জমি ফেরত পাবার ব্যাপারটা তরান্বিত হচ্ছে না কেসগুলি পেন্ডিং আছে বলে। এই ক্ষেত্রে আমার বক্তব্য যে কেসগুলি পেন্ডিং আছে সেই কেসগুলির দ্রুত নিষ্পত্তির জন্য স্পেশ্যাল অফিসার নিয়োগ করতে পারেন কিনা সেটা ভেবে দেখবার জন্য অনুরোধ করছি। আই টি ডি পি'র কথা এখানে উল্লেখ করা হয়েছে। এখানে প্রশ্নের জবাবে বলেছেন এটা কেন্দ্রীয় সরকারের আইনের মাফকাঠিতে হয়। তা সত্ত্বেও আমি বলব বহু মৌজা আছে যে মৌজাতে তফসিলি জাতি বা আদিবাসীরা বিক্ষিপ্তভাবে আছে, এক জায়গায় কেন্দ্রীয় সরকারের নিয়মানুসারে সেই জনসংখ্যা নেই, কিন্তু একটা বিরাট অংশের আদিবাসী সম্প্রদায়ের মানুষ বাস করে। সেই এলাকাগুলির উন্নয়নের জন্য স্পেশ্যালি কতকগুলি বরাদ্দ এখানে উল্লেখ করা আছে, কিন্তু সেই অর্থ অত্যন্ত নগণ্য। এক্ষেত্রে আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই এই আই টি ডি পি'র ব্যাপারে কেন্দ্রীয় সরকারের যে নীতি নির্ধারিত আছে সেই নীতিকে পরিবর্তন করে সেটাকে যাতে সরলীকরণ করা যায়, ছড়িয়ে-ছিটিয়ে আদিবাসী সম্প্রদায়ের মানুষ যেখানে বাস করছে সেই এলাকা যাতে আই টি ডি পি'র অন্তর্ভুক্ত করা যায় সেই সম্পর্কে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আপনি যোগাযোগ করবেন। আদিবাসী সম্প্রদায়, তফসিলি সম্প্রদায়ের স্বনির্ভরতার জন্য যে ফাইন্যান্সিয়াল কর্পোরেশন আপনি গঠন করেছেন এর কাজটা খুব উৎসাহব্যঞ্জক নয়। এক্ষেত্রে আমি বলব দূর গ্রামাঞ্চলে এই ঋণ দিলে, অনুদানের একটা অংশ দিলে তারা অর্থনৈতিক জীবনে স্বনির্ভরতা লাভ করতে পারছে না। সেক্ষেত্রে একটা সার্ভে হওয়া দরকার এবং দেখা দরকার যে উদ্দেশ্যে এই নিগম তৈরি করে অর্থ বরাদ্দ করছেন, ঋণ দিচ্ছেন, সেই ঋণ কাদের দিচ্ছেন, কিভাবে দিচ্ছেন। সেই ঋণ পেতে গেলে কি জটিল পদ্ধতির ভেতর দিয়ে পেতে হয় এটা দেখা দরকার, এর কার্যকলাপ পর্যালোচনা হওয়া দরকার, বিশ্লেষণ হওয়া দরকার। স্বনির্ভর প্রকল্পে যারা দরখাস্ত করেছে সেই ঋণটা তাদের কাছে যাতে দ্রুত পৌছায় এবং যে উদ্দেশ্যে ঋণ নিচ্ছে সেটা যাতে সার্থক হয় সেটা দেখা দরকার। এই কয়েকটি কথা বলে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের এই দিকে দৃষ্টি আকর্ষণ করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-40–6-50 P.M.]

**শ্রী রামপদ মাণ্ডি :** মাননীয় স্পিকার মহাশয়, মন্ত্রী মহাশয় তাঁর দপ্তরের জন্য যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি এবং আপনি আমাকে বলার সুযোগ দিয়েছেন বলে আপনাকে আন্তরিক ধন্যবাদ জানাচ্ছি। সরকার পক্ষের এবং বিরোধী পক্ষের যে সমস্ত বক্তারা এখানে বক্তব্য রেখেছেন আমি তা শুনেছি। বিরোধী দলের সদস্য মাননীয় অমরবাবু একজন সুবক্তা, ভাল বক্তব্য এখানে রেখেছেন। কংগ্রেস দল কতগুলি রাজ্যে এবং কেন্দ্রে শাসন ক্ষমতায় রয়েছেন। অমরবাবু যে বক্তব্য রাখলেন তাতে দেখলাম তিনি আদিবাসী এবং তফসিলি জাতির জন্য চোখের জলে বুক ভাসিয়ে দিলেন। তাঁকে বলছি, শুধু কথায় চিঁড়ে ভেজে না, জল দিতে হয়। কংগ্রেস গত ৩০ বছর ধরে সেই জল দিতে পারেনি কাজেই কংগ্রেসকে বিশেষ করে এই আদিবাসী মানুষরা হাড়ে হাড়ে চিনে নিয়েছে। গত নির্বাচনে এতগুলো আদিবাসী টিস-এ তারা একজন কংগ্রেস প্রার্থীকেও নির্বাচিত করেনি। কংগ্রেসকে তারা ডাস্টবিনে ছুঁড়ে ফেলে দিয়েছে। আজকে দেখলাম সেই আদিবাসী এবং তফসিলদের জন্য বিরোধীপক্ষের সদস্যরা নানা রকম বক্তব্য রাখলেন। গত ৩০ বছর ধরে দেখেছি বিহার এবং উত্তরপ্রদেশে আদিবাসী এবং তফসিলদের রক্তে তারা হোলি খেলেছে এবং মা, বোনদের ইজ্জত লুঠ করেছে। শুধু তাই নয়, এই তফসিল এবং আদিবাসীদের ঘরবাড়ি আগুন দিয়ে পুড়িয়ে দিয়েছে এবং শিশুদের পর্যন্ত হত্যা করেছে। বিহার এবং উত্তরপ্রদেশে এইসব জিনিস প্রচণ্ডভাবে চলেছে এবং আদিবাসী এবং তফসিলদের তারা চরমভাবে শোষণ করেছে। ইতিপূর্বে বামপন্থীরা সরকারে না থেকেও আদিবাসী এবং তফসিলদের সংগ্রামের সঙ্গে যুক্ত ছিল এবং এখনও আছে। কংগ্রেস আমলে তাঁরা কিছুই পায়নি তাই আজ বামফ্রন্ট সরকারের কাজে তারা খুবই সন্তুষ্ট এবং খুশি। বামফ্রন্ট সরকার এই তফসিল এবং আদিবাসীদের শিক্ষা, কৃষি এবং ভূমি সংস্কারের ক্ষেত্রে অগ্রাধিকার দিয়েছে। ৮ লক্ষ একর জমি ১৬ লক্ষ ভূমিহীন কৃষকদের মধ্যে বিলি বণ্টন করা হয়েছে তার মধ্যে ৫৫ ভাগ হচ্ছে আদিবাসী। এই অগ্রাধিকার আছে। বামফ্রন্টের সরকার সেটা রেখেছেন। খাস জমি বিলি বণ্টন করার ক্ষেত্রে এই সব পিছিয়ে পড়া মানুষদের অগ্রাধিকার অক্ষুণ্ন রেখেছেন। যাতে এরা এই সব জমিতে চাষাবাদ করতে পারে, কাজ করতে পারে তার জন্য ব্যাঙ্ক লোনের ব্যবস্থা এবং অনুদান দেবার ব্যবস্থা করা হয়েছে। বাস্তু রেকর্ডের ক্ষেত্রে বর্গা রেকর্ডের ক্ষেত্রে বিশেষ ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। শিক্ষা ক্ষেত্রে এইসব পিছিয়ে পড়া মানুষদের যাদের শিক্ষার কোনও সুযোগই ছিল না অনেক দিন ধরে আজকে তাদের বুক গ্রান্ট, হোস্টেল গ্রান্ট টিউশন ফি ইত্যাদি সব দেওয়া হচ্ছে। আজকে এই সমস্ত সম্প্রদায়ের ছাত্রছাত্রীদের মাসিক ২০ টাকা করে হাত খরচ দেওয়া হচ্ছে, যা আর অন্য কোনো রাজ্যেই দেওয়া হয় না। তফসিলি উপজাতিদের মাসোহারা যেটা ৪০ হাজার ছিল সেটা এবারে ৫০ হাজার করা হয়েছে। আজকে এরা বিভিন্ন ক্ষেত্রে সুনামের সঙ্গে কাজ করছে, এবং বিভিন্ন ক্ষেত্রে তারা এগিয়ে যাচ্ছে। পঞ্চায়েত নির্বাচনের ক্ষেত্রে এরা আজকে পঞ্চায়েতের মেম্বার হচ্ছে, প্রধান হচ্ছে। এক দিন এরা প্রধানের বাড়িতেই যেতে পারত না তারা আজকে পঞ্চায়েতে বসে প্রতিটি টাকার প্রতিটি কাজের হিসাব-নিকাশ নিচ্ছে। তারা আজকে বুঝতে শিখেছে। আগে ঐ সমস্ত বড় লোকরা যে এদের উপর কারচুপি করত, সেটা আজকে ওঁরা পারছে না বলে ওদের এত গায়ের

জ্বালা। আজকে তারা পঞ্চায়েতে দায়িত্ব নিয়ে কাজ করছে। বামফ্রন্টের আমলে এইসব গরিব মানুষগুলি মাথা তুলে দাঁড়াতে পেরেছে। যারা একদিন ঐ সমস্ত জোতদার জমিদারদের বাড়িতে মুনিস মজুর খাটত তারা আজকে পঞ্চায়েতের প্রতিনিধি হয়েছে, যাদের ওরা ছোট লোক বলে মনে করত তারা আজকে মাথা তুলে দাঁড়িয়েছে। যারা সম্পদ সৃষ্টি করে তাদের আমরা মাথায় তুলে রেখেছি। ঠিকই আমরা মাথায় তুলে রেখেছিলাম এবং তুলে রাখব। আজকে জোতদার জমিদার কংগ্রেসিদের ওদের কাছে গিয়ে পারমিট, লাইসেন্স ইত্যাদির সুপারিশ নিতে হচ্ছে বলেই আজকে ওদের গায়ের জ্বালা। আই টি ডি পি স্কীমে আজকে ৪০ ভাগ ঐসব মানুষদের আওতায় আনা হয়েছে। আরও যে ৬০ ভাগ বাকি আছে তাদের আওতায় আনার জন্য ভারত সরকারের কাছে সুপারিশ করা হয়েছে। তাদের ইতিবাচক সাড়া এখনও পাওয়া যায়নি আনন্দের বিষয় রাজ্য সরকার নিজের উদ্যোগে এই সমস্ত মানুষদের জন্য ৫০ লক্ষাধিক টাকা এই বছর মঞ্জুর করেছেন। যে সমস্ত ল্যাম্পস সোসাইটি ছিল সেগুলি কংগ্রেসি আমলে এক একটা বাস্তুঘুঘুর আড্ডা ছিল। তার সব টাকাকড়ি নিয়ে নয়ছয় করেছে। বামফ্রন্ট সরকার আসার পর এই সব ল্যাম্পস সোসাইটিগুলিকে টাকাপয়সা দিয়ে ঐসব সবুজ সোনা, কেদুয়াপাতার ব্যবসা করিয়ে একটা লাভজনক অবস্থায় পরিণত করতে পেরেছে। এই কথা বলে মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ এনেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** নাউ ডাঃ শম্ভুনাথ মাণ্ডি, মিনিস্টার ইন চার্জ উইল স্পিক। এটা আট মিনিটে আপনি শেষ করতে পারবেন?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি ঃ** না, স্যার, ৮ মিনিটে শেষ হবে না, একটু সময় লাগবে।

**মিঃ স্পিকার ঃ** আপনাদের অনুমতি নিয়ে আমি ১৫ মিনিট সময় বাড়িয়ে দিচ্ছি আশা করি এতে আপনাদের সম্মতি আছে।

(ভয়েস ঃ ইয়েস)

[6-50–7-00 P.M.]

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি ঃ** মিঃ স্পিকার, স্যার, আমি প্রথমেই বলতে চাই যে, আমি খুব দুঃখিত, লজ্জিত এবং ব্যথিত এই জন্য যে মাননীয় বিরোধী সদস্যরা যে ভাষণ দিলেন, বক্তব্য রাখলেন সেটা শুনে খুব অবাক হয়ে গেছি। ওরা বোধ হয় জানেন না যে, তফসিলি জাতি এবং উপজাতি কাদের বলা হয়, বোধ হয় সম্পর্কও নেই। বিরোধী পক্ষের লিডার-এর কাছে আমার বিনীত আবেদন এই যে, বিশেষ, করে তফসিলি জাতি ও উপজাতিদের বাজেট নিয়ে যখন আলোচনা হবে তখন যারা এদের সম্বন্ধে জানেন তারা যেন বক্তব্য রাখেন এবং তারাই যদি বক্তব্য রাখতেন তাহলে আমি খুশি হতাম। কিন্তু আমি প্রথমেই দেখলাম মাননীয় সদস্য অমরবাবু এমন বক্তব্য রাখলেন যে, কিছুই বোঝা গেল না। তফসিলি জাতি কারা, উপজাতি কারা সেই সম্বন্ধে বোধ হয় ওনার কোনও ধারণাই নেই। উনি একটি কথা বারে বারে বলছেন যেসব ট্রাইবুন্যাল শেষ হয়ে যাচ্ছে তারা যাতে বেঁচে থাকে সেটা আপনি দেখবেন। উনি আন্দামানের কথা বললেন। আমি যখন দিল্লি যাব তখন নিশ্চয় এটা দেখব যাতে শেষ না হয়। আন্দামান তো পশ্চিমবাংলার মধ্যে নয়—আর বাকি যে সব কথা

বলেছেন তার কোনটাই ঠিক নয়। মাননীয় সদস্য ডাঃ সুশোভন ব্যানার্জি কয়েকটি ভাল কথা বলেছেন। উনি নেশার কথা বলেছেন। নেশা করে, মদ খেয়ে খেয়ে তারপর টি. বি.তে আক্রান্ত হয়ে মরে যায়। উনি একটু সতর্ক করতে চাইছেন। আমরা তো মাঠে—ঘাটের লোক। আমি মন্ত্রী হয়েছি বটে, কিন্তু আমিও তো মাটিরই মানুষ, ওদের সাথে থাকি। আমি দেখেছি ঐ কংগ্রেসি বন্ধুদের জোতদার, জমিদার, মহাজনরা ওদের মদ খাইয়ে, হাঁড়িয়া খাইয়ে বামপন্থীদের বিরুদ্ধে ব্যবহার করে মহাজন, জোতদার, জমিদারদের পক্ষে বর্গা পাট্টা থেকে উচ্ছেদ করার চেষ্টা করছে। এটা বামপন্থী সরকারের একার পক্ষে সম্ভব নয়, এইসব দূর করার জন্য আপনাদেরও সহযোগিতা করতে হবে। আমার জেলার সদস্য ডাঃ মানস ভুঁইয়া বললেন সবং-এ নাকি সব ভাগ করে নিচ্ছে, কাজ কিছু হচ্ছে না। আমি দুঃখিত, উনি আমারই জেলার লোক, যে কোনো সময় অভিযোগ নিয়ে আমার কাছে এলে আমরা দু'জনে মিলে দেখে আসতে পারতাম যে, কেন খরচ হচ্ছে না।

উনি যদি স্পেসিফিক অভিযোগ এনে বলতেন তাহলে যাতে খরচ হয় আমি দেখতাম। এছাড়া তিনি টাকা-পয়সা খরচ হয়নি, অবনতি হয়েছে ইত্যাদি বলেছেন। আমি অবাক হয়ে যাচ্ছি যে, ওদের দলের কাছ থেকে তফসিলি জাতি এবং উপজাতিদের অবনতি হয়েছে শুনতে হচ্ছে, তো অবাক কথা আমি নিজে আদিবাসী। ঐসব আদিবাসীদের উপর কংগ্রেসিরা কি করেছে জানেন? এদের উপর নৃশংস অত্যাচার, শোষণ, নিপীড়ন চালিয়েছেন। সারা ভারতবর্ষব্যাপী এদের উপর যুগ যুগ ধরে শোষণ করে আসছেন। পশ্চিমবাংলায় এখন ওরা করতে পারছেন না বলেই এইসব নানারকম অভিযোগ তুলছেন। কাশীবাবু একটা পয়েন্ট তুললেন। বাজেটের উপর ব্যাকোয়ার্ড বলে লেখা আছে কেন—কেন্দ্রীয় সরকারের নির্দেশ অনুসারেই বাজেটের হেডিং করতে হয়। আপনারা ওদের গিয়ে এটা বদল করতে বলুন। মাননীয় বিরোধী দলের সদস্যদের ওয়াকিবহাল করার জন্য আমি একটি কথা বলছি যে, ১৯৭৭ সালে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর এদের জন্য ব্যয়বরাদ্দ অনেক বাড়ানো হয়েছে এবং আপনাদের সহযোগিতা দু-একটি জায়গায় আছে, দু-একটি জায়গায় নেই। এই অবস্থায় আমরা কাজ করে যাচ্ছি।

১৯৭৬-৭৭ সালের বাজেট ছিল ৫ কোটি ৮৮ লক্ষ টাকার আর আজকে সেখানে বাজেট কত তা নিশ্চয় আপনারা লক্ষ্য করেছেন। তফসিলি জাতি এবং উপজাতিদের সম্বন্ধে কোনো কিছু আলোচনা করতে গেলে এটা তো প্রথমেই জানা দরকার যে এরা সামাজিক, অর্থনৈতিক এবং শিক্ষার দিক থেকে পিছিয়ে আছেন। এই অবস্থার কথাটা জেনে সেই দৃষ্টিভঙ্গিতে আমরা কাজ আরম্ভ করেছি। স্বভাবতই এ ক্ষেত্রে আমরা তাদের শিক্ষার উপর বেশি জোর দিয়েছি। এখন ৬০ হাজার ছাত্র হোস্টেলে থেকে লেখাপড়া শিখছে এবং ১২ মাস ধরে প্রতি মাসে ৭৫ টাকা করে পাচ্ছে। এটা নিশ্চয় কম কথা নয়। স্যার, আমরা তো বরাবরই দেখে এসেছি যে এই তফসিলি এবং আদিবাসীদের ছেলেমেয়েরা একটু বড় হলেই পরের বাড়িতে ভাতুয়া, চাকর ইত্যাদির কাজ করত এবং গরু, ছাগল চরানো বা বিভিন্ন ধরনের কাজ করত দু'বেলা দু মুঠো অন্নের বিনিময়ে। আজকে আমরা আরও যেটা করেছি সেটা হচ্ছে মাসে ২০ টাকা করে তাদের অভিভাবকদের সাহায্য দিচ্ছি এ ব্যাপারে তাদের উৎসাহিত করার জন্য। এটাও নিশ্চয় কম কথা নয়। ১৯৭৭ সালে যেখানে প্রায় ২ লক্ষের

মত ছাত্র ছিল আজকে হিসাব করলে দেখবেন সেখানে প্রায় পৌনে ৫ লক্ষের মতো ছাত্র হয়েছে। এটাও নিশ্চয় কম কৃতিত্বের কথা নয়। উত্তর প্রদেশে সবচেয়ে বেশি তফসিলি জাতি আছে, সেখানে ১৯৭১ সালের গণনা অনুসারে শতকরা ১০.২০ ভাগ লেখাপড়া শিখেছে। এই সংখ্যাটা ১৯৮১ সালে ১৪.৯৬ হয়েছে। অর্থাৎ মাত্র ৪.৭৬ বেড়েছে। আর পশ্চিমবঙ্গে সেখানে এই সংখ্যাটা ছিল ১৭.৮০, সেটা হয়েছে ২৪.৩৭ অর্থাৎ ৬.৫৭ বেড়েছে। বিহারে—১৯৭১ সালে ছিল ৬.৫৩, ১৯৮১ সালে সেটা হয়েছে ১০.৪০ অর্থাৎ ৩.৮৭ বেড়েছে। এবারে অর্থনৈতিক দিক থেকে অবস্থাটা কি হয়েছে সেটা আপনাদের একটু জানাচ্ছি। শতকরা হিসাবে আমি এই হিসাবটা দিচ্ছি। অন্ধ্রপ্রদেশে—কৃষক-১৪.৪১ আর ক্ষেতমজুর ৬৮.২৪ আর পশ্চিমবঙ্গে—৩০.১৮ এবং ক্ষেতমজুর হচ্ছে ৪২.৬৬। কংগ্রেস শাসিত রাজ্য যেখানে যেখানে আছে সব জায়গায় ক্ষেতমজুরের সংখ্যা বেড়েছে একমাত্র পশ্চিমবাংলায় আমরা কিছু করতে পারি আর না পারি এখানে এই সংখ্যাটা আমরা নামতে দিইনি। সেখানে যারা চাষ করে তার সংখ্যাটা বাড়ছে, কমেনি। ফিন্যান্সিয়াল কর্পোরেশন বলে একটা কর্পোরেশন আছে। সেই ফিন্যান্সিয়াল কর্পোরেশনের ১৯৭৭-৭৮ সালে, তাদের কিছুই ছিল না, ১৯৭৯-৮০ সাল থেকে আমরা কাজ শুরু করেছি। সেই সময় যেখানে আমরা ঋণ এবং অনুদান দিয়েছিলাম ৫৮৮৫ জনকে আজকে সেখানে আমরা এই ঋণ এবং অনুদান দিচ্ছি ৩ লক্ষ ৪২ হাজার ৭০ জনকে। এটা কি কম কৃতিত্বের কথা নাকি? ল্যাম্বের কথা বললেন অমরবাবু। ল্যাম্ব, ট্যাম্ব বোঝেন না কিছু বড় মুশকিল হয়। স্যার, ল্যাম্বের মাধ্যমে উপকৃত আদিবাসীদের সংখ্যা ১৯৮০ সালে ছিল ৩১ হাজারের মতো আর ১৯৮৫-৮৬ সেই সংখ্যাটা হয়েছে ৭২ হাজার। শ্রম দিবস সৃষ্টি—১৯৮০ সালে ৩ লক্ষ ৯৯ হাজার, ১৯৮৫--৮৬ সালে হয়েছে ৮০ লক্ষ ৭০ হাজার। ভোগ্যপণ্য বিক্রি ১৯৮০ সালে ৪০ লক্ষ টাকার ছিল সেটা এখন তিন কোটি টাকা আমরা করেছি। দোকান প্রতিষ্ঠা, রিক্সাভ্যানের ইত্যাদির জন্য ১৩৯টি পরিবারকে সাহায্য আমরা দিয়েছি এবং পরিপূরক ঋণ হিসাবে উপকৃত পরিবারের সংখ্যা ৬ হাজার ৬৫০ জন। আর আপনারা বলছেন কিছুই হয়নি।

[7-00–7-10 P.M.]

আপনারা বলছেন যে কিছু হয়নি। অন্য দিকে আপনারা দেখবেন, ১৯৮৪ সালে দিল্লিতে একটা প্রশ্ন হয়েছিল যে ১৯৮৩ সালে কোন কোন রাজ্যে তফসিলি জাতি এবং উপজাতিদের উপরে হত্যা এবং নারী ধর্ষণ হয়েছে? একটা ছোট্ট হিসাব। এই হিসাবে দেখা যাচ্ছে যে উত্তরপ্রদেশে তফসিলি জাতি নিহত ২০২, মধ্যপ্রদেশে তফসিলি জাতি নিহত ১০৮, বিহারে ৫৯। আদিবাসী ১১৬, ১০৬ এবং ৯। সব মিলিয়ে উত্তরপ্রদেশে ২০২, মধ্যপ্রদেশে ২২৪, বিহার ৬৫, রাজস্থান ৮৮। নারী ধর্ষণ তফসিলি জাতি — উত্তরপ্রদেশ ১৪৮, মধ্যপ্রদেশে ১৮৩, বিহার ৭৫। সব মিলিয়ে উত্তরপ্রদেশ ১৪৮, মধ্যপ্রদেশ ৩৬০ এবং বিহার ৮৪। আর পশ্চিমবঙ্গে তফসিলি জাতি ৩টি, আদিবাসী নেই। নারী ধর্ষণ তফসিলি জাতি শূন্য, আদিবাসী ৫টি। কাজেই অন্যান্য রাজ্যের তুলনায় আমরা অনেক ভাল আছি। আপনি শুনলে অবাক হয়ে যাবেন যে আমাদের কোনো খবরের কাগজ নয়, ঐ ওদের স্বার্থ রক্ষা করে এই রকম সব খবরের কাগজের পাতা খুললেই দেখবেন যে সব রাজ্যে কংগ্রেস রাজত্ব চালাচ্ছে সেখানে প্রতিনিয়ত তফসিলি জাতি এবং আদিবাসীদের উপরে অত্যাচার চলছে, নারী ধর্ষণ এবং

হত্যা চলছে, তাদের পুড়িয়ে মারা হচ্ছে। আজকে পশ্চিমবঙ্গে একটা ঘটনা দেখাতে পারবেন যে এই জিনিস হচ্ছে? ডাঃ মানস ভুঁইয়া এখানে থাকলে ভাল হত কিন্তু তিনি চলে গেছেন। এখানে এই জিনিস ঘটছে না তার কারণ কি? আমরা বামফ্রন্ট সরকার এখানে আছি, আমরা তাদের জন্য দরদি কাজ করছি কি করছি না, এটাই তার প্রমাণ। আর অন্যান্য রাজ্যে, সারা ভারতবর্ষ জুড়ে দেখবেন নানা রকম দলাদলি, অত্যাচার, এইসব জিনিস সেখানে চলছে। আপনারা সেখানে বিচ্ছিন্নতাবাদের বীজ লাগাচ্ছেন। আমাদের পশ্চিমবঙ্গে এই জিনিস হতে দেব না। অন্য দিকে একটা আনন্দের কথা আমি বলে দিই। তফসিলি জাতি, উপজাতির অনেকে চাকুরি করেন। উপজাতিদের নানা রকম ফেস্টিভাল হয়, নানা পরব হয়, মেলা হয়। যে কোনো উৎসব যেমন দুর্গাপুজা, বা অন্য যে সব পূজা হয় তাতে অন্যরা ছুটি উপভোগ করে থাকেন। কিন্তু উপজাতিরা কোনো ছুটি উপভোগ করে না। সেজন্য এই সরকার একটা সিদ্ধান্ত নিয়েছেন যে উপজাতিদের ঐ সাকরাত পরব উপলক্ষ্যে ১লা মাঘ একটা সেকশনাল হলিডে হিসাবে ঘোষণা করতে সরকার রাজি হয়েছেন। কয়েকদিন পরে নিশ্চয়ই একটা অর্ডার বের হবে বলে আশা করছি। এই কয়টা কথা বলে এবং সমস্ত কাট মোশনের বিরোধিতা করে, আমাদের এই বরাদ্দকে সকলে সমর্থন করবেন এই অনুরোধ করে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Kashinath Misra that the amount of Demand be reduced by Rs. 100 was then put and lost.

The motion of Dr. Sambhunath Mandi that a sum of Rs. 71,26,94,000 be granted for expenditure under Demand No. 45, Major Heads : "277—Education (Youth Welfare) (Tribal Areas Sub-Plan), 280—Medical (Tribal Areas Sub-Plan), 282—Public Health, Sanitation and Water Supply (Sewerage and Water Suply) (Tribal Areas Sub-Plan), 288—Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes), 288—Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced Persons and Repatriates and Welfare of Scheduled Castes, etc.) (Tribal Areas Sub-Plan), 298—Co-operation (Tribal Areas Sub-Plan), 305—Agriculture (Tribal Areas Sub-Plan), 306—Minor Irrigation (Tribal Areas Sub-Plan), 307—Soil and Water Conservation (Tribal Areas Sub-Plan), 308—Area Development (Tribal Areas Sub-Plan), 310—Animal Husbandry (Tribal Areas Sub-Plan), 312—Fisheries (Tribal Areas Sub-Plan), 313—Forest (Excluding Lloyd Botanic Garden, Darjeeling) (Tribal Areas Sub-Plan), 321—Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 480—Capital Outlay on Medical (Buildings) (Tribal Areas Sub-Plan), 488—Capital Outlay on Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes), 498—Capital Outlay on Co-operation (Tribal Areas Sub-Plan), 505—Capital Outlay on Agriculture (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 506—Capital Outlay on Minor Irrigation, Soil Conser-

vation and Area Development (Tribal Areas Sub-Plan), 510—Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan), 521—Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings) (Tribal Areas Sub-Plan), 537—Capital Outlay on Roads and Bridges (Tribal Areas Sub-Plan), 688—Loans for Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes), 698—Loans for Co-operation (Tribal Areas Sub-Plan),705—Loans for Agriculture (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan) and 721—Loans for Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan)".

(This is inclusive of a total sum of Rs. 17,81,99,000 already voted on account in March, 1986) was then put and agreed to.

**Demand No. 77**

Major Heads : 282—Public Health, Sanitation and Water Supply (Prevention of Air and Water Pollution), 295—Other Social and Community Services (Zoological and Public Gardens) and 313—Forests (Lloyd Botanic Garden, Darjeeling).

**Shri Bhabani Mukherjee :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 1,35,30,000 be granted for expenditure under Demand No. 77, Major Heads : "282—Public Health, Sanitation and Water Supply (Prevention of Air and Water Pollution), 295—Other Social and Community Services (Zoological and Public Gardens) and 313—Forests (Lloyd Botanic Garden, Darjeeling)".

(This is inclusive of a total sum of Rs. 33,83,000 already voted on accouunt in March, 1986.)

The Budget Speech of Shri Bhabani Mukherjee in taken as read

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ১৯৮৬-৮৭ সালে ৭৭ নং দাবির অধীনে ব্যয়নির্বাহের জন্য "২৮২-জনস্বাস্থ্য, অনাময় ও জল সরবরাহ (বায়ু ও জল দূষণ প্রতিরোধ)" এই মুখ্যখাতে ৭১,২০,০০০.০০ টাকা (একাত্তর লক্ষ কুড়ি হাজার টাকা ইতিপূর্বে ভোট-অন-অ্যাকাউন্টে পাওয়া ১৭,৮০,০০০.০০ টাকা সহ), "২৯৫-অন্যান্য সামাজিক ও সমষ্টিগত কৃত্যক (প্রাণিশালা ও সরকারি উদ্যানসমূহ)" এই মুখ্যখাতে ৪৭,৮৮,০০০.০০ টাকা (সাতচল্লিশ লক্ষ অষ্টআশি হাজার টাকা ইতিপূর্বে ভোটঅন-অ্যাকাউন্টে পাওয়া ১১,৯৯৭,০০০.০০ টাকা সহ) এবং "৩১৩-জন (লয়েড বটানিক গার্ডেন)" এই মুখ্যখাতেও ১৬,২২,০০০.০০ টাকা (ষোল লক্ষ বাইশ হাজার টাকা ইতিপূর্বে ভোট-অন-অ্যাকাউন্টে পাওয়া ৪,০৬,০০০.০০ টাকাসহ) মঞ্জুর করা হোক।

২। মাত্র বছর চারেক আগে পরিবেশ বিভাগ গঠিত হয়েছে। পরিবেশ-দূষণ হ্রাস করার জন্য যেসব ব্যবস্থা নেওয়া হয় সেগুলির পরিচালন ও সমন্বয়সাধন, পরিবেশ প্ররক্ষণ এবং পরিবেশ সংরক্ষণের সঙ্গে সুসামঞ্জস উন্নয়ন প্রবর্ধনের উদ্দেশ্যে গ্রন্থিমূলক বিভাগ হিসেবেই এই বিভাগ কাজ করে আসছে। পরিবেশগত সমস্যাবলি আমাদের কাছে যেভাবে দেখা দিচ্ছে তার পরিপ্রেক্ষিতে এই বিভাগের উপর ন্যস্ত দায়িত্ব বিপুল আয়তন ধারণ করেছে। এ পর্যন্ত যতটা সাফল্য অর্জন করা গেছে তার প্রভাব অবশ্য তেমন কিছু তাৎপর্যপূর্ণ নয়। তবে যে উদ্দেশ্য নিয়ে এই বিভাগ গঠন করা হয়েছিল সেই উদ্দেশ্য পূরণের জন্য সব রকম প্রয়াস চালানো হচ্ছে।

৩.১। এই বিভাগের প্রশাসনিক নিয়ন্ত্রণাধীন দূষণ নিয়ন্ত্রণ পর্ষদই হচ্ছে প্রধান এজেন্সি, যা জল (দূষণ প্রতিরোধ ও নিয়ন্ত্রণ) আইন, ১৯৭৪, বায়ু (দূষণ প্রতিরোধ ও নিয়ন্ত্রণ) আইন, ১৯৮১ এবং বঙ্গীয় ধূমোৎপাত আইন, ১৯৮১-র বিধানসমূহ বলবৎকরণের মাধ্যমে জল এবং বায়ু উভয়েরই দূষণ প্রতিরোধ ও নিয়ন্ত্রণের ব্যবস্থা করে থাকে। পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদকে যখন এই বিভাগের নিয়ন্ত্রণাধীন আনা হয় তখন তার প্রশাসন ভাল অবস্থায় ছিল না। পর্ষদের প্রশাসনকে স্বচ্ছন্দ করে তুলতে ব্যবস্থা নেওয়া হয়েছে। পর্ষদ যাতে উল্লিখিত আইনগুলি অনুসারে তার কাজকর্ম ঠিকভাবে চালিয়ে যেতে পারে সেজন্য পর্ষদের পুনর্গঠন সংক্রান্ত কিছু কিছু প্রস্তাব রাজ্য সরকারের বিবেচনাধীন রয়েছে। দুর্গাপুরে ন্যূনতম কর্মীবর্গ নিয়ে পর্ষদের কিছু প্রস্তাব রাজ্য সরকারের বিবেচনাধীন রয়েছে। দুর্গাপুরে ন্যূনতম কর্মীবর্গ নিয়ে পর্ষদের একটি আঞ্চলিক অফিস আছে। অফিসটির শক্তিবৃদ্ধি করতে এবং দুর্গাপুর-আসানসোল শিল্পাঞ্চলে শিল্পবিকাশের তদারক করার জন্য একটি ল্যাবরেটরি গড়ে তুলতেও প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হয়েছে। হলদিয়ায় অবস্থিত শিল্পসংস্থাগুলিতে দূষণরোধক ব্যবস্থাদি গ্রহণের ব্যাপারে পরামর্শ দেওয়ার জন্য সেখানে একটি আঞ্চলিক অফিসও খোলা হয়েছে। শিলিগুড়িতে পর্ষদের আর একটি আঞ্চলিক অফিস স্থাপনের উদ্দেশ্যে অতি সম্প্রতি ২,৭২,৮০০.০০০ টাকা ব্যয়ে সেখানে কিছু জায়গা কেনা হয়েছে। তাছাড়া, আরও দুটি আঞ্চলিক অফিস খোলার জন্য শ্রীরামপুর ও ব্যারাকপুরে উপযুক্ত জায়গা স্থির করার চেষ্টা চালানো হচ্ছে।

৩.২। শিল্পের বর্জ্য পদার্থ, প্রধান প্রধান নদনদীর জলের গুণগত মান, দূষণ 'ট্রিটমেন্ট'-এর জন্য প্রায়োগিক সহায়তা ও গবেষণা, দূষণ সমস্যা ও তার প্রতিকার ইত্যাদি সম্পর্কে জনচেতনা বৃদ্ধির কাজ 'মনিটার' করার দায়িত্ব পর্ষদের উপর ন্যস্ত রয়েছে। পর্ষদ এরপর থেকে প্রধান প্রধান ১০০টি দূষক শিল্পসংস্থাকে চিহ্নিত করেছে এবং ঐ শিল্পসংস্থাগুলিকে তাদের বর্জ্য পদার্থ নিঃসরণের আগে 'ট্রিটমেন্ট'-এর ব্যবস্থাদি প্রবর্তন করার জন্য নির্দেশ দিয়েছে। ঐরকম কয়েকটি শিল্পসংস্থা ইতিমধ্যেই 'ট্রিটমেন্ট'-এর ব্যবস্থাদি প্রবর্তন করেছে এবং কয়েকটিতে এখন ঐরকম ব্যবস্থাদি সম্পূর্ণ হওয়ার বিভিন্ন পর্যায়ে রয়েছে। অন্যান্য শিল্পসংস্থাতে তাদের বর্জ্য জল 'ট্রিটমেন্ট'-এর জন্য নির্দিষ্টকালিক কর্মসূচি প্রস্তুত ও পেশ করার জন্য পরামর্শ দেওয়া হয়েছে। কেন্দ্রীয় দূষণ নিয়ন্ত্রণ পর্ষদের নির্দেশ অনুসরণক্রমে এই পর্ষদ ৯টি প্রবাহস্থানে গঙ্গার জল 'মনিটার' করছে। হাওড়া পৌরনিগমের অধিক্ষেত্রভুক্ত পাঁচটি এলাকায় পরিপার্শ্বস্থ বায়ুর গুণগত মান সমীক্ষার কাজও পর্ষদ হাতে নিয়েছে। 'সেন্টার ফর ম্যান অ্যান্ড

ইনভায়রনমেন্ট' নামে একটি বৈজ্ঞানিক গবেষণা সংস্থা হলদিয়ায় বায়ু সমীক্ষার আর একটি কাজ চালিয়ে যাচ্ছে বেঙ্গল্ ইঞ্জিনিয়ারিং কলেজ, হাওড়ার বিভিন্ন সায়েন্স ক্লাব এবং শিবপুরের বটানিক্যাল গার্ডেনের সহায়তা নিয়ে হাওড়ায় শিল্প-সমীক্ষার একটি কর্মসূচি গৃহীত হয়েছে।

কলকাতার কয়েকটি প্রধান প্রধান রাস্তার সংযোগস্থলে 'ট্রাফিক ইন্টারসেকশন পলিউশন সার্ভে' (টি আই পি এস) নামে আর একটি সমীক্ষার কাজের সঙ্গে পর্ষদ যুক্ত করেছে। যাদবপুর বিশ্ববিদ্যালয়, পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ এবং অন্যদের সহযোগিতায় কেন্দ্রীয় দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ এই সমীক্ষা শুরু করেছে।

৩.৩। ১৯৮১ সালের বায়ু (দূষণ প্রতিরোধ ও নিয়ন্ত্রণ) আইন অনুসারে পর্ষদ বিদ্যুৎ প্ল্যান্ট, সালফিউরিক অ্যাসিড প্ল্যান্ট, নাইট্রিক অ্যাসিড প্ল্যান্ট, সার ও সিমেন্ট কারখানাগুলির ক্ষেত্রে ধূম নিঃসরণের মাত্রা নির্ধারিত করে দিয়েছে। মোটরযান থেকে ধূম নিঃসরণের মাত্রাও পর্ষদ নির্ধারিত করে দিয়েছে, যার ভিত্তিতে বঙ্গীয় মোটর যান নিয়মাবলি যথোপযুক্তভাবে সংশোধিত হয়েছে। জল ও বায়ু উভয়েরই পরীক্ষার জন্য ১০.৯১ লক্ষ টাকা ব্যয়ে একটি মোবাইল ল্যাবরেটরি স্থাপন করার জন্য ব্যবস্থা নেওয়া হয়েছে।

৩.৪। ১৯৮৫-৮৮৬ সালে পর্ষদ জল ও বায়ুদূষণ আইনগুলি অনুসারে সম্মতি প্রার্থনা সংবলিত ৩৯৪টি আবেদনপত্র পেয়েছিল। ৯৩টি ক্ষেত্রে সম্মতি দেওয়া হয় এবং ৩২টি ক্ষেত্রে তা দেওয়া হয়নি। বেশ কিছু শিল্পসংস্থাকে 'ট্রিটমেন্ট'-এর ব্যবস্থাদি এবং অন্যান্য দূষণ-নিয়ন্ত্রণ কর্মকৌশল প্রবর্তন করার জন্য নির্দেশ দেওয়া হয়েছিল। ১৯৮৫-৮৬ সালে পর্ষদ পাঁচটি শিল্পসংস্থার বিরুদ্ধে অভিযোগ দায়ের করেছে।

৩.৫। দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ ১৯৭৭ সালের জল (দূষণ প্রতিরোধ ও নিয়ন্ত্রণ) উপকর আইনের বিধানাবলি প্রয়োগ করে থাকে। জলদূষণ প্রতিরোধ ও নিয়ন্ত্রণের জন্য কেন্দ্রীয় পর্ষদ ও রাজ্য পর্ষদের সঙ্গতি বাড়িয়ে তোলার উদ্দেশ্যে এই আইনে কিছু কিছু শিল্প পরিচালনায় ব্যাপৃত ব্যক্তিরা এবং স্থানীয় প্রাধিকারসমূহ যে জল ব্যবহার করেন তার উপর উপকার আরোপণ ও আদায় সম্পর্কে ব্যবস্থা করা হয়েছে। এই আইনের অধীনে ১৯৮৫-৮৬ সালে উপকর নির্ধারণের পরিমাণ যেখানে ছিল ১৪.১৭ লক্ষ টাকা, সেখানে মাত্র ৭.৯৩ লক্ষ টাকার সামান্য কিছু বেশি আদায় করা গেছে।

৩.৬। ১৯৮৪ সালের ১লা ডিসেম্বর থেকে যে ধূমোৎপাত পরিদর্শন অধিকার পশ্চিমবঙ্গ দূষণ-নিয়ন্ত্রণ পর্ষদের সঙ্গে যুক্ত হয়েছে সেই অধিকার এখন তার স্বাভাবিক কাজকর্ম অর্থাৎ ১৯০৫ সালের বঙ্গীয় ধূমোৎপাত আইনের রূপায়ণ ছাড়াও পর্ষদের বায়ু শাখা হিসাবে কাজ করে চলেছে। ১৯৮৪ সালের ১লা ফেব্রুয়ারি থেকে ১৯৮৫ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত ধূমোৎপাত পরিদর্শন অধিকার ২৯০টি ইউনিটের জন্য চিমনি নির্মাণ পরিকল্পনা অনুমোদন করেছে এবং ২৮৮টি ইউনিটের ক্ষেত্রে অনুমোদন দানের ব্যাপারে বিরত থেকেছে। উক্ত কালপর্বের মধ্যে অন্তত ৯৮টি ইউনিট চিমনি নির্মাণের কাজ শেষ করেছে এবং নির্মিত চিমনি ব্যবহারের জন্য ধূমোৎপাত পরিদর্শন অধিকারের অনুমতি চেয়েছে। ঐ কালপর্বের মধ্যে পরিদর্শন অধিকার এ ধরনের অনুমোদন/অনুমতি দেওয়ার জন্য ফি হিসাবে প্রায় ৪.১৫ লক্ষ টাকা আদায় করেছে।

৩.৭। পর্ষদের বিভিন্ন উন্নয়নমূলক কর্মপ্রকল্পের জন্য ১৯৮৬-৮৭ সালের যোজনা বাজেটের অধীনে ২০.০০ লক্ষ টাকা বরাদ্দ রাখার প্রস্তাব করা হয়েছে।

৩.৮৮। সম্প্রতি সংসদ সদস্য ও কলকাতা বিশ্ববিদ্যালয়ের প্রাক্তন উপাচার্য ডঃ রমেন্দ্রকুমার পোদ্দার নিম্নোক্ত বিষয়গুলি সম্বন্ধে পরামর্শ দেওয়ার জন্য বিনা পারিশ্রমিকে পর্ষদের সঙ্গে যুক্ত হয়েছেন।

(ক) যাবতীয় উন্নয়নমূলক কর্মসূচি সম্পর্কে যে পরিবেশগত দৃষ্টিভঙ্গি অবলম্বন করা হচ্ছে তার পরিপ্রেক্ষিতে প্রাথমিক, মাধ্যমিক ও উচ্চতর শিক্ষার পাঠ্যসূচিতে যেসব পরিবর্তন সাধন করতে হবে;

(খ) কলকাতা পৌরনিগমের আওতাভুক্ত এলাকাগুলিতে বায়ু, জল ও শব্দ দূষণ এবং এই সমস্ত উৎসের দূষণ হ্রাস ও নিয়ন্ত্রণের জন্য পৌরনিগম সি এম ডি এ এবং পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদকে যৌথভাবে যে প্রয়াস চালাতে হবে; এবং

(গ) পরিবেশ প্ররক্ষণের জন্য পর্যাপ্ত ব্যবস্থা ছাড়াই খনির কাজকর্ম চালানোর ফলে আসানসোল-রানিগঞ্জের খনি অঞ্চলে ক্রমবর্ধমান পরিবেশগত সমস্যা এবং এ ধরনের কাজকর্ম নিয়ন্ত্রণ করার সেসব ব্যবস্থা নিতে হবে।

৪.১। রাজ্যের পরিবেশ বিভাগ প্রখ্যাত বিজ্ঞানীদের নিয়ে গঠিত একটি উপদেষ্টা কমিটির সহায়তায় পরিবেশবিষয়ক গবেষণা ও সমীক্ষার জন্য কয়েকটি কর্মসূচিরও প্রবর্তন করেছে। দুর্গাপুর-আসানসোল অঞ্চলে জলের বিভিন্ন উৎসস্থানে অম্ল-ধাতুগত দূষণ রয়েছে কিনা সে বিষয়ে অনুসন্ধান করে দেখতে পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদকে ১৯৮৫-৮৬ সালে ৩.০ লক্ষ টাকা দেওয়া হয়েছে। মাথাভাঙ্গা-চূর্ণী নদীতে দূষণের প্রভাব পরীক্ষা করে দেখতে কল্যাণী বিশ্ববিদ্যালয়ের ডঃ এস কোনারকে ১.০০ লক্ষ টাকা ব্যয় হবে এবং একটি গবেষণা প্রকল্পের দায়িত্ব দেওয়া হয়েছে।

৪.২। এই বিভাগ থেকে যে নির্দেশিকা জারি করা হয়েছে তদনুসারে ওপন-সাস্ট মাইনিং সহ বিভিন্ন উন্নয়ন প্রকল্পের পরিবেশগত প্রভাব পরিমাপ করে দেখতে এই বিভাগে একটি পরিবেশগত প্রভাব পরিমাপ শাখা স্থাপন করা হয়েছে। বাগরাকোটে ওপন-কাস্ট মাইনিং কর্মপ্রকল্পসহ কয়েকটি কর্মপ্রকল্প মতামতের জন্য এই শাখার কাছে ইতিমধ্যেই পাঠানো হয়েছে।

৫.১। জনচেতনা জাগ্রত করার উদ্দেশ্যে ১৯৮৫-৮৬ সালে বিভিন্ন পরিবেশ সংক্রান্ত তথ্য কর্মসূচি হাতে নেওয়া হয়েছিল। সেমিনার, প্রদর্শনী ইত্যাদির আয়োজনের জন্য এবং এই ধরনের কাজ জনসাধারণ বিশেষত শিশু ও যুবক-যুবতীদের মধ্যে করার জন্য বেশ কয়েকটি বেসরকারি প্রতিষ্ঠানকে মোটামুটি আর্থিক সহায়তা দেওয়া হয়েছে।

৫.২। মোটরযানের ধোঁয়া দূষণের একটি উল্লেখযোগ্য উৎস এবং কলকাতা, হাওড়া ইত্যাদির মতো শহরে লোকের স্বাস্থ্যাবনতির একটি কারণ। একদিকে গাড়ির ধোঁয়াজনিত দূষণ নিয়ন্ত্রণের জন্য জনসাধারণকে সজাগ করতে, এবং অন্যদিকে গাড়ির মালিকদের দূষণ নিয়ন্ত্রণ করার জন্য কি করা উচিত সে বিষয়ে সচেতন করতে সম্প্রতি অ্যাসোসিয়েশন অফ ইঞ্জিনিয়ারিং

ইন্ডাস্ট্রি (পূর্বাঞ্চল), রাজ্যের পরিবেশ ও পরিবহন বিভাগ, কলকাতা পুলিশ এবং অন্যদের সহযোগিতায় স্থির এবং ভ্রাম্যমাণ—উভয় প্রকারের 'অটো এমিসন ক্লিনিক' চালু করেছিলেন। রাজ্য পরিবেশ বিভাগ, পরিবহন বিভাগ ও অন্যদের সহযোগিতায় কলকাতা, হাওড়া এবং শিলিগুড়িতে 'অটো এমিসন ক্লিনিক' চালু করেছিলেন। এই উদ্দেশ্যে ২.০০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছিল। পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ পশ্চিমবঙ্গ ইলেকট্রনিক্স শিল্পোন্নয়ন নিগমের সাহায্য নিয়ে 'অটো এমিসন কন্ট্রোল'-এর যন্ত্রপাতি কেনার ব্যবস্থা করছে।

৫.৩। পরিবেশ সংরক্ষণ সম্পর্কিত যে-কোনো কর্মসূচির জন্য পরিবেশসমস্যাবলির সম্যক জ্ঞান একটি অত্যাবশ্যক পূর্ব-শর্ত। পূর্বিতাসমূহকে চিহ্নিত করতে এবং যথোপযুক্ত প্রতিকারমূলক ব্যবস্থা গ্রহণ করতে পরিবেশগত ক্ষতির পরিসর ও ব্যাপ্তি নির্ধারণ করা প্রয়োজন। ১৯৮৫ সালের ৫ই জুন, (বিশ্ব পরিবেশ দিবস) রাজ্য পরিবেশ বিভাগ বিভিন্ন বিভাগ থেকে প্রাপ্ত বিবরণের ভিত্তিতে একটি 'স্ট্যাটাস রিপোর্ট' প্রকাশ করেছেন।

৬.১। পৌরসংঘাধীন শহরগুলি থেকে নিঃসৃত গৃহস্থালীর বর্জ্য জল থেকে উদ্ভূত নদীর দূষণভার দ্রুত অপসারণের কাজ সম্পন্ন করতে গঙ্গা সংস্কার পরিকল্পনা বিবেচিত হয়েছে। এই পরিকল্পনার অঙ্গগুলির মধ্যে রয়েছে (ক) বর্তমানে নদীতে নিঃসৃত বর্জ্য জলের গতিপথ পরিবর্তন এবং/অথবা (খ) নদীতে নিঃসৃত হতে দেওয়ার আগে বর্জ্য জলের উপযুক্ত 'ট্রিটমেন্ট', (গ) নদী--তীরবর্তী এলাকাগুলিতে স্বল্পব্যয় অনাময় কর্মপ্রকল্পসমূহ রূপায়ণ, (ঘ) নদী-সংক্রান্ত উন্নয়নকর্ম, (ঙ) ভূমিক্ষয়রোধ প্রকল্পসমূহ ইত্যাদি। সংস্কার পরিকল্পনা রূপায়ণের কর্মসূচি ও নীতিনির্ধারণের জন্য প্রধানমন্ত্রীকে সভাপতিরূপে এবং সংশ্লিষ্ট রাজ্যগুলির মুখ্যমন্ত্রীসহ অন্যদের নিয়ে কেন্দ্রীয় সরকার কেন্দ্রীয় গঙ্গা প্রাধিকার গঠন করেছে। এর কাজে সাহায্য করছে একটি আন্তর্বিভাগীয় স্টিয়ারিং কমিটি, যেখানে এই রাজ্যের মুখ্য সচিবের প্রতিনিধি আছে। ভারত সরকারের পরিবেশ বিভাগের শাখারূপে প্রতিষ্ঠিত গঙ্গা প্রকল্প অধিকার রাজ্য ফিল্ড-লেভেল এজেন্সিসমূহ দ্বারা প্রস্তুত প্রকল্পগুলির মূল্য--নিরূপণ করে সেগুলিকে অনুমোদন করেন এবং অর্থের যোগান দিয়ে থাকেন। এই রাজ্যে গঙ্গা সংস্কার পরিকল্পনা রূপায়ণের উদ্দেশ্যে রাজ্য পরিবেশ বিভাগ হচ্ছে গ্রন্থিমূলক বিভাগ। মুখ্য সচিবকে সভাপতি করে রাজ্যস্তরে একটি সহায়ক ক্ষুদ্র প্রায়োগিক কমিটিসহ একটি আন্তর্বিভাগীয় কমিটি গঠিত হয়েছে।

৬.২। কলকাতা পৌরনিগমের বিভিন্ন ইউনিটসহ ১৬টি প্রথম শ্রেণীর শহর (এক লক্ষাধিক জনসংখ্যা বিশিষ্ট) এবং বাঁশবেড়িয়া, কৃষ্ণনগর, কল্যাণী ও হলদিয়া—এই ৪টি দ্বিতীয় শ্রেণীর শহরের জন্য কয়েকটি প্রকল্পকে গঙ্গা সংস্কার পরিকল্পনার অন্তর্ভুক্ত করা হয়েছে। এছাড়াও স্বল্পব্যয় অনাময় এবং নদী সংক্রান্ত উন্নয়নকর্মের মতো কয়েকটি গৌণ কর্মপ্রকল্পের কাজের দায়িত্ব নেওয়ার জন্য আরও ১৪টি দ্বিতীয় শ্রেণীর শহরকে একত্র--সংযুক্ত করা হয়েছে। এই কর্মসূচি সমূহের জন্য কেন্দ্রীয় গঙ্গা প্রাধিকার কর্তৃক অনুমোদিত মোট প্রকল্পিত প্রাক্কলনের পরিমাণ হচ্ছে প্রায় ১৩৪ কোটি টাকা।

পশ্চিমবঙ্গের পূর্তকর্ম সংক্রান্ত কর্মসূচির মধ্যে চার ধরনের কর্মপ্রকল্প রয়েছে। এগুলি হল ঃ

(১) সিউয়েজ/সালেজ ট্রিটমেন্ট এবং/অথবা ইন্টারসেপ্শনের জন্য কর্মপ্রকল্প;

(২) স্বল্পব্যয় অনাময় কর্মপ্রকল্প;

(৩) নদী সংক্রান্ত উন্নয়নের জন্য কর্মপ্রকল্প (স্নানের ঘাট ইত্যাদির সংস্কার);

(৪) ভূমিক্ষয়-রোধক কাজ।

এইসব কর্মপ্রকল্পের মূল রূপায়ণকারি এজেন্সিগুলি হল সি এম ডি এ, সি এম ডব্লিউ এস এ, জনস্বাস্থ্য ইঞ্জিনিয়ারিং অধিকার এবং সেচ ও জলপথ অধিকার। এই এজেন্সিগুলিই কর্মপ্রকল্প রচনা ও রূপায়ণ করবে। পরিবেশ বিভাগ রাজ্য সরকারের গ্রন্থিমূলক বিভাগ হিসাবে এ ধরনের সমস্ত কাজকর্মের বিষয়ে পথনির্দেশ দেবে, সেগুলির মধ্যে সমন্বয়সাধন করবে এবং সেগুলির তদারক করবে। চন্দননগর, শ্রীরামপুর, ভাটপাড়া, টিটাগড় ও বহরমপুর শহরের জন্য আটটি কর্মপ্রকল্প অনুমোদিত হয়েছে। এইসব কর্মপ্রকল্পের জন্য ব্যয় ধরা হয়েছে ৬৮৭.৫ লক্ষ টাকা এবং প্রথম কিস্তি হিসাবে ১০০.০০ লক্ষ টাকা পাওয়া গেছে। রূপায়ণকারি এজেন্সি হিসাবে কাজ করবে সি এম ডি এ এবং সেচ ও জলপথ বিভাগ। গঙ্গা সংস্কার পরিকল্পনার অধীনে যেসব কর্মপ্রকল্প রয়েছে সেগুলির ব্যয়ভার সম্পূর্ণত কেন্দ্রীয় সরকার বহন করবেন। রাজ্য সরকার এযাবত প্রায় ৬১ কোটি টাকার কর্মপ্রকল্প পেশ করেছেন এবং ১৯৮৬ সালের ৩১শে ডিসেম্বরের মধ্যে বাদবাকি কর্মপ্রকল্পগুলি পেশ করার প্রস্তাব রাখছেন।

৭.১। দার্জিলিঙে পদ্মজা নাইডু হিমালয়ান জুলজিক্যাল পার্ক ও লয়েড বটানিক্যাল গার্ডেনের মতো অধিক উচ্চতাসম্পন্ন অঞ্চলের সুযোগসুবিধা দেশে আর কোথাও নেই। উসুরি বাঘ, তুষার চিতাবাঘ ও হিমালয় অঞ্চলের অন্যান্য প্রাণিকূলের মতো অধিক উচ্চতাসম্পন্ন অঞ্চলের বন্য প্রাণীদের বন্দী অবস্থায় প্রজননের কাজ 'জুলজিক্যাল পার্ক' হাতে নিয়েছে। লয়েড বটানিক্যাল গার্ডেনে উদ্ভিদ-বিদ্যার ছাত্রদের জন্য গবেষণা ও সংরক্ষণের সুযোগসুবিধা সম্প্রসারিত হচ্ছে। আলিপুর প্রাণিশালা ও িমালয়ান জুলজিক্যাল পার্ক কর্তৃপক্ষ তাঁদের শ্রীবৃদ্ধি ঘটাবার জন্য অনেক চেষ্টার পর যথাক্রমে তিনটি জিরাফ ও দুটি তুষার চিতাবাঘ আমদানি করেছেন।

৭.২। নিজ নিজ ক্ষেত্রে উন্নয়নমূলক বিভিন্ন কর্মপ্রকল্প হাতে নেওয়ার জন্য ১৯৮৫-৮৬ সালে আলিপুরের প্রাণিশালাকে ৪.৭৫ লক্ষ টাকা এবং দার্জিলিঙের পদ্মজা নাইডু হিমালয়ান জুলজিক্যাল পার্ককে ৩.০০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। আর, লয়েড বটানিক্যাল গার্ডেনকে জল সরবরাহ ও জল নিষ্কাশন কর্মপ্রকল্প হাতে নেওয়ার জন্য ৪.১১ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

৮। ১৯৮৬-৮৭ সালের যোজনা বাজেটে প্রাণিশালাগুলির এবং দার্জিলিঙের লয়েড বটানিক্যাল গার্ডেনের উন্নতির জন্য ৯.০০ লক্ষ টাকা ও ৬.০০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

৯। বিপজ্জনক শিল্প থেকে দুর্ঘটনাজনিত নিঃসরণের ক্ষেত্রে একটি আকস্মিক কর্ম পরিকল্পনা প্রস্তুতির চূড়ান্ত পর্যায়ে রয়েছে। ৩২টি নির্বাচিত শিল্পের ক্ষেত্রে যে নিরাপত্তা প্রক্রিয়া ও দূষণ-রোধক ব্যবস্থাদি গ্রহণ করতে হবে, অন্যান্য বিষয়ের মধ্যে এই পরিকল্পনা তা সূচিত করবে।

১০। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিভাগের ভূমিকা হল উৎপ্রেরকের মতো। যদিও যে-সব বিষয় এর পরিচালনাধীন সেগুলি অত্যন্ত সমস্যাসঙ্কুল, তথাপি অত্যন্ত সীমিত বাজেট বরাদ্দ নিয়ে এই বিভাগ একটি সঙ্কটাধীন স্তরে কাজ করে যাচ্ছে। আমাদের সম্মুখে উপস্থিত পরিবেশ বিষয়ক সমস্যাবলির সমাধানের জন্য উন্নয়ন সংস্থাসমূহ ও অন্যান্য বিভাগ সক্রিয়ভাবে পারস্পরিক সহযোগিতার ভিত্তিতে কাজ করবে—আমার বিভাগ সেই আশা পোষণ করে।

১১। এই কথা বলে, ১৯৮৬-৮৭ সালে ৭৭ নং দাবির অধীনে মুখ্যখাত "২৮২-জনস্বাস্থ্য, অনাময় ও জল সরবরাহ (বায়ু ও জল দূষণ প্রতিরোধ)', '২৯৫--অন্যান্য সামাজিক ও সমষ্টিগত কৃত্যক (প্রাণিশালা ও সরকারি উদ্যানসমূহ)" এবং "৩১৩-বন (লয়েড বটানিক্যাল গার্ডেন, দার্জিলিঙ)" বাবদ ব্যয়নির্বাহের জন্য মোট ১,৩৫,৩০,০০০.০০ টাকা (এক কোটি পঁয়ত্রিশ লক্ষ ত্রিশ হাজার টাকা) মঞ্জুর করার প্রস্তাব পেশ করছি। ইতিমধ্যে ভোট-অন-অ্যাকাউন্টে পাওয়া ৩৩.৮৩ লক্ষ টাকা এই অর্থাঙ্কের মধ্যে ধরা হয়েছে।

**Mr. Speaker :** There are seven cut motions to this Demand by Shri Kashinath Mishra. All the motion are in order.

**Shri Kashinath Mishra :** Sir, I beg to move that the Amount of Demand be reduced by Rs. 100/-.

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মিঃ স্পিকার স্যার, পরিবেশ বিভাগের মাননীয় মন্ত্রী ভবানী মুখার্জি মহাশয় যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে আমি সমর্থন করতে পারছি না, আমি তার বিরোধিতা করছি। এই প্রসঙ্গে মাননীয় সদস্য কাশীনাথ মিশ্র মহাশয় যে কাট মোশনগুলি দিয়েছেন সেগুলিকে সমর্থন করে আমি কয়েকটি কথা বলতে চাই। এই ব্যয়বরাদ্দের অঙ্কের পরিমাণটা দেখলেই বোঝা যায় যে পশ্চিমবঙ্গে এই বিভাগ অত্যন্ত উপেক্ষিতা আজকে গোটা পৃথিবীতে ইন্ডাস্ট্রিয়াল রিসার্চ অ্যান্ড ডেভেলপমেন্টের সঙ্গে সঙ্গে পলিউশন কন্ট্রোলের জন্য গবেষণা শুরু হয়েছে। পৃথিবীর বিভিন্ন উন্নত এবং উন্নতিকামী দেশগুলির মোট বাজেটের একটা বৃহৎ অংশ শুধু এই পলিউশন কন্ট্রোলের জন্য খরচ হয়। সে হিসাবে এখানে আজকে বামফ্রন্ট সরকার একটি হাস্যকর বাজেট পেশ করেছেন। অবশ্য তাঁরা বলবেন তাঁদের সীমিত ক্ষমতা, টাকা নেই হয়ত কথাটা সত্য, কিন্তু এই সামান্য টাকা দিয়ে কোনো কাজই এগোবে না।

[7-10–7-20 P.M.]

মাননীয় মন্ত্রী মহাশয়ের ডিপার্টমেন্ট যেমন উপেক্ষিত তেমনি আমার মনে হয় তিনি ব্যক্তিগতভাবে উপেক্ষিত। প্রায়ই কাগজে এই খবর শুনতে পাই যে কাজ করার সুযোগ পাচ্ছি না। রামবাবুরা কাজ করতে দিচ্ছেন না—এইসব খবরে কাগজে বেরুচ্ছে। তাই আপনার প্রতি আমি সিম্প্যাথেটিক। আমি জানি আপনি হয়ত চেষ্টার কোনও ত্রুটি করছেন না কিন্তু নিজের পরিবেশ যদি ঠিক না হয় তাহলে বাইরের পরিবেশ আপনার পক্ষে ঠিক করা সম্ভব হবে না। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে একটি কথা বলতে চাই, আপনার তো সামান্য বাজেট, সেখানেও শুনতে পাচ্ছি আপনি একজন অ্যাডভাইসারকে পেয়েছেন যদিও তাঁকে মাহিনা দিতে হয় না কিন্তু তারজন্য প্রতিমাসে অন্তত ১০ হাজার টাকা খরচ হয়। এমন

অ্যাডভাইসার আপনি নিয়েছেন যিনি না একজন টেকনোক্রাট, না একজন এক্সপার্ট, তিনি কি করে পলিউশন কন্ট্রোল করবেন তা আমি বুঝতে পারছি না। এই সীমিত ক্ষমতায় যেখানে আপনার টাকা-পয়সা নেই সেখানে আপনার ঐ পয়সায় আরও ৪ জন ইন্সপেক্টর ভিজিলেন্স অফিসার হয়ে বিভিন্ন ফ্যাক্টরিতে ঘুরতে পারত। একজন অ্যাডভাইসার নিয়ে কি কাজ করবেন তা আমি বুঝতে পারছি না। ইনি এমন একটি ব্যক্তি যার চাকরি গেছে, যার বিরুদ্ধে ভিজিলেন্স কেস হয়েছে এইরকম মানুষকে নিয়ে আপনার ডিপার্টমেন্টের কি উন্নতি হবে বুঝতে পারছি না। আমি হাওড়া থেকে এসেছি। হাওড়া হচ্ছে হাইলি ইন্ডাস্ট্রিয়ালাইজড এরিয়া। সেখানে কিছুদিন আগে আপনি মাপ নেবার জন্য পলিউশন কন্ট্রোল মেশিন বসিয়েছেন। এই বলিষ্ঠ পদক্ষেপের জন্য আমি খুশি। আপনি জানেন, ৬ মাস হয়ে গেল—আপনি আড়ম্বর করে টেলিভিসন নিয়ে গিয়ে ছবি তুললেন—কিন্তু আপনি রিপোর্ট পেয়েছেন কি না জানি না। হাওড়ার মেয়রের কাছে জমা আছে। ৩ জায়গায় মেশিন বসিয়েছেন। একটা হচ্ছে হাওড়া কর্পোরেশন, দ্বিতীয় হচ্ছে ঘুসুড়িতে আর তৃতীয়টা হচ্ছে বেলগাছিয়া অঞ্চলে। এটা হাইলি ইন্ডাস্ট্রিয়ালাইজড এরিয়া, এখানে ফাউন্ড্রি আছে যেখানে পলিউশন খুব বেশি হয়। এবার আপনি বলুন এই যে ৩/৪ বছর ধরে পলিউশন কন্ট্রোলের মন্ত্রী হয়ে আছেন এর দ্বারা কি পলিউশন কন্ট্রোল হয়েছে? আপনি আসবার পর থেকে সেখানে পলিউশন কম হওয়া তো দূরের কথা পলিউশন সেখানে আরও বেড়ে গেছে। আপনার কাছে এ ব্যাপারে রিপোর্ট এসেছে কিনা জানি না তবে পলিউশন অনেক বেশি বেড়ে গেছে যদিও হাওড়া কর্পোরেশন এরিয়া শহরের মাঝখানে, ইন্ডাস্ট্রি নেই কিন্তু সেখানে যেটা বেড়েছে সেটা হচ্ছে রাস্তার ধুলো। এই ধুলোর জন্য মারাত্মকভাবে রোগ বেড়ে যাচ্ছে। সুতরাং আপনি যতই খরচ করুন না কেন, যতই ইন্ডাস্ট্রি ডেভেলপ হোক না কেন, মানুষের স্বাস্থ্য যদি ভেঙে যায় তাহলে সবই ভেঙে যায়। আজকে এই উদ্দেশ্যটা ঠিক হলেও এটাকে কাজে লাগাতে পারছেন না। কিছুদিন আগে আপনি হাওড়াতে গিয়ে মিটিং করেছিলেন। সেখানে একটা কমিটি করে দিয়ে এসেছেন। আপনি বি. ই. কলেজের লোকজনদের নিয়ে (ছাত্র এবং প্রফেসার) একটা কমিটি করেছেন। কিন্তু হাওড়া শহরের মধ্যে আমরা যে দু'জন এম. এল. এ. আছি—মন্ত্রী মহাশয়ের সাধারণ শিষ্টাচার হয়নি যে আমাদের খবর দেন। কলেজে আপনাদের মতাদর্শে বিশ্বাসী লোকজনদের নিয়ে কমিটি করেছেন। এতে করে কাজের উন্নতি হবে বলে আপনি আশা রাখেন? আজকে বহু জিনিস আপনার হাতে আছে কিন্তু আপনি করতে পারছেন না। আজকে কলকাতা শহরে বাসের ধোঁয়া সবচেয়ে বেশি পলিউশন ক্রিয়েট করছে। এ ব্যাপারে এক্সপার্টরা অনেকদিন আগেই জানিয়েছেন। কিন্তু আপনি এই সমস্ত করার ফলে বেসরকারি বাসের ধোঁয়া বেরুনো বন্ধ হয়। বেসরকারি বাসের কথা ছেড়ে দিন, যার উপর আপনাদের কন্ট্রোল আছে, সেই সরকারি সংস্থা, স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনের যে বাসগুলি আছে সেই বাসগুলি থেকে দেখা যাচ্ছে সবচেয়ে বেশি পলিউশন ছড়াচ্ছে।

এইবাসের ধোঁয়া বন্ধ করার জন্য কি ব্যবস্থা আজ পর্যন্ত করতে পেরেছেন? আজকে তাদেরকে আপনি স্ট্রিকচার দিতে পারেন। তাদের কটা লোককে আপনি ফাইন করতে পেরেছেন? একটা ডিপার্টমেন্টকে আপনি পেনালাইজ করতে পেরেছেন? এই ব্যাপারে আমাদের কাছে কিছু বলতে পারবেন কি? আপনি বলতে পারবেন না। আপনি বার বার বলছেন কিন্তু বন্ধ করতে পারছেন না। এয়ার হর্ন বন্ধ করা যায়। আপনি আইন করে দিয়েছেন, পুলিশ

ডিপার্টমেন্টকে বলে দিয়েছেন। বড় বড় শহরে এবং সমস্ত জায়গায় এয়ার হর্ন বাজছে এবং আপনার সামনে বাজছে। কিন্তু আপনি সেটা বন্ধ করতে পেরেছেন? এটা এত সহজ ব্যাপার, আইন করে দিয়েছেন, পুলিশকে বলে দিয়েছেন। কিন্তু পুলিশ কাজ করছে না। আপনার চোখের সামনে নয়েজ পলিউশন হচ্ছে, আপনি বন্ধ করতে পারছেন না। আপনার কোনো উপায় নেই, আপনার কথা কেউ শুনছে না সেই জন্য আপনি বন্ধ করতে পারছেন না। এ ছাড়া বিভিন্ন যে নদী আছে তার একটা নদীতেও আপনি পলিউশন কন্ট্রোল করতে পারছেন না। যেমন চূর্নী নদী এবং দামোদর নদ আছে সেখানে পলিউশন মুক্ত করা খুবই ইম্পর্টেন্ট। সেখানে এমন অবস্থা হয়েছে যে পলিউশনে ভর্তি হয়ে গেছে, মারাত্মকভাবে দূষিত হয়ে গেছে। দারোকেশ্বর, গন্ধেশ্বরী এবং তিস্তা নদীগুলি মারাত্মকভাবে দূষিত হয়ে গেছে। স্যার, আপনি জানেন একটা ফাউন্ড্রী থেকে যে ধোঁয়া বার হয়, যে নোংরা বার হয় সেটা কন্ট্রোল করতে যা খরচ হয় সেটা কোনো একটা ছোটখাট ফাউন্ড্রী পলিউশন কন্ট্রোল করতে পারবে না। এই জিনিসটার পেছনে যে খরচ হবে, এটা তৈরি করতে যে খরচ হবে সেটা ওদের বেয়ার করা সম্ভব নয়। ধোঁয়া ধ্বংস করবে যে ইক্যুইপমেন্ট, যে গাডগ্যাস সেটা তৈরি করা ওদের পক্ষে সম্ভব নয়। সেইজন্য আমি সাজেশান দিতে চাই এখানে যে ফাউন্ড্রীগুলো আছে সেইগুলো তুলে দিয়ে একটা ফাউন্ড্রী কমপ্লেক্স করুন। সেই ফাউন্ড্রীগুলোকে একটা জায়গায় করে রিসার্চ এবং তার ডেভেলপমেন্ট করা দরকার। এইগুলি শহরের মধ্যে ছড়িয়ে ছিটিয়ে আছে এবং তারা সারা শহরে পলিউশন সৃষ্টি করছে। এটাকে এক জায়গায় করলে তবু এক জায়গায় পলিউশন সৃষ্টি করবে। এইগুলিকে যদি এক করা না যায় তাহলে কিছুই করতে পারা যাবে না। তা ছাড়া কাঁচা কয়লা প্রতিটি গৃহস্থ বাড়িতে যে পরিমাণ পোড়ে এবং তাতে যে ধোঁয়া বার হয় তার পলিউশন কন্ট্রোল আপনি কি করে করবেন? সেইজন্য অল্টারনেটিভ ব্যবস্থা হিসাবে গ্যাসের ব্যবস্থা করতে হবে। তা না হলে পলিউশন কন্ট্রোল করা সম্ভব নয়। স্যার, আপনি যদি আসানসোলে ঢোকেন তাহলে দেখবেন নানা জায়গায় কাঁচা কয়লা পোড়ানো হচ্ছে। কাঁচা কয়লা পুড়িয়ে হার্ড কোক তৈরি করা হচ্ছে। তাতে যে পরিমাণ পলিউশন হয় তাতে মারাত্মক পরিবেশ সৃষ্টি হয়েছে। সেখানে রোগ বেড়ে চলেছে। সেখানে বেশিরভাগ ভাটার লাইসেন্স নেই। আজকাল কোনো পদ্ধতি না মেনেই কয়লা পুড়িয়ে হার্ড কোক তৈরি করা হচ্ছে। সেই কয়লা থেকে যে বাই-প্রোডাক্ট বার হয় সেইগুলি পাওয়া যাচ্ছে না। ফলে এটাতে ন্যাশনাল লস হচ্ছে এবং সঙ্গে সঙ্গে পলিউশন সৃষ্টি হচ্ছে। এর ফলে একটা বিরাট অঞ্চল মানুষ বাস করার অযোগ্য হয়ে গেছে। দুর্গাপুরে কিছুদিন আগে শুনেছি, গভীর দুঃখের কথা, সেটা আমরা কাগজে পড়েছি, একটা ফ্যামিলি দুর্গাপুর প্রোজেক্ট যে কেমিক্যাল সেটা বাইরে ঘুরে বেড়াচ্ছে তাতে একটা ফ্যামিলি উইপ আউট হয়ে যাওয়ার সম্ভাবনা হয়েছে। আমরা ভূপালের কথা বলি, এমন অবস্থা দাঁড়াচ্ছে যে ভূপালের অবস্থা দুর্গাপুরের সমস্ত অঞ্চলে হয়ে যাবে।

[7-20–7-30 P.M.]

আপনি কাগজের মাধ্যমে সেটা জেনেছেন। তাঁরা আপনার কাছে চিঠি লিখেছেন, কিন্তু কিছু হয়নি। তারপর ভারতের প্রধান বিচারপতির কাছে তাঁরা চিঠি লেখেন যে, তাঁরা — স্বামী-স্ত্রী এবং ছেলেমেয়েরা অক্ষম হয়ে পড়েছেন। ভারতের প্রধান বিচারপতি সেই চিঠি

কলকাতা হাইকোর্টের প্রধান বিচারপতির কাছে পাঠিয়ে দেবার পরই টনক নড়ে। এটা একটা বিক্ষিপ্ত ঘটনা নয়। কিন্তু ভারতের অনেক মানুষের পক্ষে প্রধান বিচারপতির কাছে পৌছাবার সাধ্য নেই, সেই বুদ্ধিও তাঁদের নেই। স্যার, আজকে গঙ্গার দূষণ—এটা অত্যন্ত ইম্পর্টেন্ট ব্যাপার। গঙ্গার দূষণ রোধে কেন্দ্রীয় সরকার বহু অর্থ আপনাদের দিয়েছেন, সেই টাকাটা আপনারা রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত না হয়ে আস্তে আস্তে খরচ করুন। কেন্দ্রীয় সরকার কয়েক'শ কোটি টাকা গঙ্গা দূষণ রোধ প্রোজেক্টে খরচ করবেন বলে প্রধানমন্ত্রী জানিয়েছেন। সুতরাং এই ব্যাপারে আপনারা অত্যন্ত সচেতন হয়ে খরচ করুন, সৎভাবে খরচ করুন, তাহলে কাজটা আস্তে আস্তে এগোবে। কিন্তু গঙ্গার পরিবেশ দূষণ আপনারা কিছুমাত্র বন্ধ করতে পারেননি। কারণ ফ্যাক্টরীগুলির এবং গঙ্গার দুই পাশের মিউনিসিপ্যালিটিগুলির দূষিত ময়লা জল যা গঙ্গায় পড়ছে—সেটা আপনারা বন্ধ করতে পারেননি। কলকাতা কর্পোরেশনের দূষিত জল যা পরিশোধন করে গঙ্গায় ছাড়বার কথা—সেটাও তাঁরা করতে পারেননি। এর বিরুদ্ধে কড়া হাতে যদি ব্যবস্থা না নেন তাহলে কোনোদিন গঙ্গার দূষণ বন্ধ হবে না। আজ থেকে ২০ বছর আগে গঙ্গায় বহু মানুষ স্নান করতেন, কিন্তু আজকে তাঁদের সেই স্নানটাও বন্ধ হয়ে গেছে। আজকে এখানে কম্যুনিটি ল্যাট্রিন না থাকার ফলে বহু ইন্ডাস্ট্রিয়াল এরিয়াতে মাইলের পর মাইল সাগর সৃষ্টি হয়েছে দেখতে পাবেন। কাজেই আজকে কর্পোরেশন এবং মিউনিসিপ্যালিটিগুলির উপর এ-ব্যাপারে যদি চাপ সৃষ্টি না করেন, তাহলে এটা বন্ধ হবে না। আজকে গঙ্গার পরিবেশ সম্পূর্ণভাবে ধ্বংস হয়ে যাচ্ছে। আপনার ইচ্ছা থাকা সত্ত্বেও আপনি কাজ করতে পারছেন না—এইজন্য আপনার প্রতি আমরা সিম্প্যাথেটিক। তবু বলব—যদি রাজনৈতিক উদ্দেশ্যপ্রণোদিত না হয়ে কাজ করেন, কল্যাণ করবার ইচ্ছা নিয়ে যদি কাজ করেন তাহলে আস্তে আস্তে কাজটা নিশ্চয়ই এফেক্টিভ হবে। এইকথা বলে আপনার ব্যয়বরাদ্দের বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার :** অম্বিকাবাবু, ১০ মিনিটের জায়গায় আপনি ১৫ মিনিট বলে গেলেন, এখানেই তো পরিবেশ দূষিত হয়ে গেল! আগে লোকেরা এখানে শুনতে আসতেন, আজকাল দেখতে আসেন।

**শ্রী সুমন্তকুমার হীরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, খুব অল্প সময়ের মধ্যে বক্তৃতা শেষ করতে হবে, তাই বেশি কথা বলছি না। শুধু এটুকু বলছি যে, পরিবেশ সম্পর্কে আমাদের সবাই যে উদ্বিগ্ন এবং সচেতন—এতে আনন্দ হয়। কিন্তু পরিবেশকে কতখানি কলুষমুক্ত করতে পারব জানি না, কারণ তারজন্য যে রিসোর্স মবিলাইজেশনও এক্ষেত্রে অত্যন্ত সীমিত এবং সেটা দেখে আমরা আশান্বিত হতে পারছি না। আমি বলতে চাই—পরিবেশ দূষণটা হল ইন্ডাস্ট্রিয়ালাইজেশনের প্রোডাক্ট। শিল্পায়ন হলে পরিবেশ দূষিত হয়। আমরা যত শিল্পায়ন করছি, ততবেশি পরিবেশ দূষিত হচ্ছে।

এই বাস্তব দায়িত্বটা মনে রেখে আমাদের সমস্ত পরিকল্পনা হওয়া উচিত। অত্যন্ত আনন্দের কথা দিল্লিস্থিত শিল্পমন্ত্রী ঘোষণা করেছেন যে, যেসব শিল্পে পরিবেশ দূষিত করে সেইসব শিল্পে লাইসেন্স দেওয়ার ক্ষেত্রে বিধিনিষেধ আরোপ করবেন। এটা করলে ভাল হবে। আমি শুধু এইটুকু বলতে চাই যে ব্যক্তিগত মালিকানাধীনে যে সব কারখানা চলে তা পরিবেশকে ততটা দূষিত করে না। পরিবেশ দূষিত করছে সরকারি প্রতিষ্ঠান, সরকারি

কারখানার সেই উদ্যোগগুলি পরিবেশকে দূষিত করছে। আমি বিশেষ করে বলতে চাই যে, আমাদের যেসব থার্মাল পাওয়ার স্টেশন আছে আপনারা লক্ষ্য করলে দেখতে পাবেন যে সেই স্টেশনের চার পাশে যে এরিয়া সেই এরিয়া যেভাবে পলিউটেড হচ্ছে; কারখানার পরিত্যক্ত আবর্জনার আশপাশের জমিতে পড়ার ফলে সেইসব জমিতে প্রোডাকশন কমে যাচ্ছে। আমি হুগলি, ব্যান্ডেল এইসব জায়গায় ঘুরে এসেছি, ঐ হুগলি, ব্যান্ডেল বা ওর চারপাশের সব কৃষক এবং সাধারণ মানুষেরা অভিযোগ করছেন যে তাঁদের জমিতে আর আগেকার মতো ফসল হয় না। থার্মাল পাওয়ার হওয়ার ফলে ফসল হয় না, ফসল কমে গেছে, ধান হয় না, ত্রিবেণী, বলাগড় প্রভৃতি জায়গাতে শুধু ধান বা অন্যান্য ফসল নয়, বড় বড় গাছে আম, কলা ইত্যাদি ফল অবধি হয় না, এমন কি নারকেলের ফলন অবধি কমে গেছে। পরিবেশ দূষণের জন্য শুধু মাত্র বাসের ধোঁয়াই দায়ী নয়, অন্যান্য যা কিছু নষ্ট তো হচ্ছেই এমন কি আসল জিনিস, যেটা আমাদের মাদার ইকনমি সেই কৃষি ইকনমিও আজ ধ্বংসের পথে চলে যাচ্ছে। যদি আমরা শুরু থেকে এইসব বড় বড় থার্মাল পাওয়ার স্টেশনগুলির অন্যান্য যে রিফাইনারিজগুলির জন্য ব্যাপকভাবে অ্যাটমোসফিয়ার পলিউশন হচ্ছে, এই জায়গাগুলি না ধরতে পারি পলিউশন না আটকাতে পারি তাহলে শুধু গঙ্গার জল বা একটা ড্রেন আটকে পলিউশন থেকে মুক্ত হতে পারি না। মানুষকে বা তাদের ফসল সেই ধানকে বাঁচাতে পারি না। এ ব্যাপারে আমার স্পেশিফিক সাজেশন হচ্ছে—আজকে বহু নীতির কনসেপশন আছে, সারা দেশে দেখছি সব কন্সেপশন আছে বা সেভাবে নিয়ে চলছে। ব্যাকওয়ার্ড এরিয়া ইনডাস্ট্রি অর্থাৎ ঐ সবই অর্থের নামে চলছে। ব্যাকওয়ার্ড এরিয়া এগ্রিকালচারও আছে, সেগুলিও ধ্বংস হচ্ছে। আমাদের শিল্পের জায়গাগুলি ভাল করে ঠিক করে সে জায়গাগুলি কংক্রিট করা উচিত এবং কংক্রিট এমনভাবে করতে হবে যাতে এয়ার এবং অ্যাটমোসফিয়ার পলিউশন না করতে পারে। সে জায়গায় শিল্পকে কংক্রিট রেখে তার বেনিফিটটাকে গোটা দেশে যদি ছড়িয়ে দেওয়া হয় তাহলে উপকার হতে পারে। গোটা দেশে এইভাবে কারখানায় ইন্ডাস্ট্রিয়ালাইজেশন পলিসি ছেড়ে দিচ্ছে। আমাদের যে ইকনমি, মাদার ইকনমি, এগ্রিকালচার ধ্বংস হয়ে যাবে। এ ব্যাপারে একমাত্র কেন্দ্রীয় সরকারই পারেন, কোনো নীতি নির্ধারণ করে এই বিষয় তাঁদের যে ইন্ডাস্ট্রিয়াল পলিসি আছে তার কনসেপশনকে নতুনভাবে সচেতন করতে। তাহলে আমরা এই পলিউশনকে অনেকখানি মুক্ত করতে পারব, এইকথা বলে এই অনুমোদনে সমর্থন জানিয়ে এবং আশা করি আমার নির্দিষ্ট সময়ের মধ্যে আমার বক্তব্য রাখতে পেরেছি—এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ভবানী মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজকে আনন্দিত যে বিরোধীপক্ষে যিনি বক্তব্য রাখলেন, তিনি আমাদের ব্যয় বরাদ্দ যাতে বাড়ানো হয়, আমাদের দপ্তর বেশি করে কাজ করতে পারে তার জন্য বরাদ্দ অর্থ যাতে বাড়ানো হয় এটা চেয়েছেন। তার জন্য আমি আনন্দিত। কিন্তু তিনি তাঁর বক্তব্য রাখার সময়ে অন্যান্য প্রসঙ্গেও দু'একটা কথা রেখেছেন, আমাকে তার জবাব দিতে হবে। প্রথমে তিনি বললেন যে আমি একজন অ্যাডভাইসার নিয়োগ করছি; তার পিছনে মাসে ১০,০০০ টাকা করে খরচ করছি। আমাদের একটা অ্যাডভাইসরি বডি আছে, তাতে একজন বিজ্ঞানী আছেন, ডিপার্টমেন্টের মধ্যে, পরিবেশ দপ্তরে। তিনি কলকাতা বিশ্ববিদ্যালয়ের প্রাক্তন ভাইস চ্যান্সেলর ডঃ রমেন পোদ্দার। আজ

অন্যান্য যে সব বন্ধুরা তাঁর সমালোচনা করছেন বিজ্ঞান সম্বন্ধে তাঁদের কতটা জ্ঞান আছে আমি জানি না।

[7-30–7-42 P.M.]

রমেনবাবুর যে বিজ্ঞান বিষয়ে বিশেষ জ্ঞান আছে তা স্বীকৃত। সেটা এদেশে নয়, কিন্তু আন্তর্জাতিক ক্ষেত্রে স্বীকৃত। এই কাজটা সেজন্য একজন বিজ্ঞানীকেই দেওয়া হয়েছে। তবে তাঁর জন্য একটা পয়সাও খরচ হয়নি। তারপর একটা কমিটি সম্বন্ধে এখানে বলা হয়েছে।

(সত্যরঞ্জন বাপুলি মহাশয় এই সময়ে কিছু বলবার চেষ্টা করেন)

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** মিঃ বাপুলি, why do you disturb him? Please have patience.

**শ্রী ভবানী মুখার্জি ঃ** কয়েকদিন আগে জানুয়ারি মাসের ৯ তারিখ থেকে হাওড়ায় বায়ুদূষণ পরিমাপের ব্যাপারে যে কাজ শুরু হয়েছে সে ব্যাপারে কাগজেও রিপোর্ট বেরিয়েছে। আশাকরি, আপনারা তা লক্ষ্য করেছেন। হাওড়াতে ৫টা কেন্দ্র হিসাবে ভাগ করে প্রতিদিন এয়ার স্যাম্পেল সংগ্রহ করা হচ্ছে এবং এই কাজটা চলবে দু'বছর ধরে। দু'বছর ধরে এই কাজটা চলবে এয়ার পলিউশন মেজারমেন্টের জন্য আমাদের যেটা কথা ছিল তা হচ্ছে, যে বায়ু সংগ্রহ করা হবে তা সাকশান করে সার্ভে করে দেখা হবে এবং তারমধ্যে বায়ু দূষণ কি পরিমাণে আছে তা নির্ণয় করে দেখা হবে। সমস্যাটিকে আরও ভাল করে বোঝবার জন্য হাওড়াতে বিস্তৃতভাবে সার্ভে করে এবং তদন্ত করে পর্যালোচনা করে দেখতে হবে এবং তারজন্য বিশেষভাবে খোঁজ-খবর সংগ্রহ করার দরকার আছে। সেই উপলক্ষে ওখানকার সমস্ত শিক্ষা প্রতিষ্ঠান বি.ই.কলেজ, বোটানিকাল গার্ডেন এবং যে সমস্ত সায়েন্স কলেজ আছে তাদের কাছে এবং এম.এল.এ., বিশিষ্ট উৎসাহী ব্যক্তিবর্গের প্রত্যেকের কাছে নিমন্ত্রণ পত্র পাঠানো হয়েছিল।

(অম্বিকা ব্যানার্জি মহাশয় এই সময়ে বলেন যে তিনি কোনও নিমন্ত্রণপত্র পাননি।) ওখানকার উৎসাহী সমস্ত বিশিষ্ট ব্যক্তিবর্গ এবং বিশেষ করে আপনার কাছে চিঠি দিয়ে নিমন্ত্রণপত্র পাঠানো হয়েছে। আপনার কাছে চিঠি পাঠানো হয়েছিল, এ খবর আমার কাছে আছে। আর আপনি বলছেন কোনও চিঠি পান নি? অদ্ভূত কথা? যাইহোক, আপনি কেন যে পাননি বলছেন, তা বলতে পারব না। আমি আপনার ব্যাপারে বিশেষ করে বলেছিলাম চিঠি দেবার জন্য। যাইহোক, কমিটি যেটা করা হয়েছে, সেখানে কোনও রাজনৈতিক দলের লোক নেই। সেই কমিটির মধ্যে ঐ অঞ্চলের বিশেষ একজন লোক, যিনি অনেক কলকারখানার সঙ্গে যুক্ত, ছোট ছোট ফাউন্ড্রির সঙ্গে জড়িত, যিনি আপনাদের দলেরই লোক যুগোল মন্ডল মহাশয় আছে। তিনি আগে এক সময়ে এক্স-এম.পি. ছিলেন। বর্তমানে তিনি হাওড়া কর্পোরেশন বিরোধী কাউন্সিলারদের নেতা, তাকে রাখা হয়েছে এই কমিটির মধ্যে। অথচ, অম্বিকা বাবু বললেন, নেওয়া হয়নি। কিন্তু কমিটি কি ভাবে করব, সেটা আমাদের চিন্তার বিষয়। সেখানে কোনও এম.এল.এ.কে রাখতে হবে এমন কোনও কথা নেই। সেখানে সায়েন্স ক্লাব, বিজ্ঞানী

অর্থাৎ যাদের দিয়ে কাজটা হওয়া সম্ভব, যারা কাজটা করতে পারবেন, তাদেরই সেখানে রাখা হয়েছে। এখানে অম্বিকাবাবু কলকাতায় বাসে ধোয়া থেকে দূষণ সমস্যার সৃষ্টি হচ্ছে বলে উল্লেখ করেছেন। একথা ঠিক যে কলকাতা এবং অন্যান্য জায়গায় বাস ইত্যাদির ধোয়া ব্যাপকভাবে বায়ু দূষণ সমস্যার সৃষ্টি করছে। সে সম্বন্ধে আমরা পর্যালোচনা করছি। এ ব্যাপারে অম্বিকাবাবু কি খবর রাখেন তা আমার জানা নেই? কিন্তু কলকাতায় তিনমাস ধরে বিভিন্ন যন্ত্রের সাহায্যে বিভিন্ন সরকারি এবং বেসরকারি বাস, লরি কি পরিমাণে দূষণ সৃষ্টি করছে তা পরিমাপ করে দেখা হচ্ছে। শুধু তাই নয়, যে জিনিসটা ভারতবর্ষে মহারাষ্ট্র প্রথম করেছে, তারপরই আমরা করছি। অন্য কোনও রাজ্য এটা করেছে বলে আমার কাছে তেমন কোনও খবর নেই। সেটা হচ্ছে এই যে, অটোমোবাইল থেকে যে গ্যাস বেরোবে, তার স্ট্যান্ডার্ড মাত্রাটা নির্ণয় করে আমরা নোটিফিকেশন করছি এবং ইতিমধ্যে এটা শুরুও করে দিয়েছি। তবে সম্পূর্ণভাবে কার্যকর করে মেজারমেন্ট করা এত তাড়াতাড়ি সম্ভব নয়। কাজটা এত সহজ নয়। আমরা মাত্র ছ'মাস হল কাজটা আরম্ভ করেছি। মহারাষ্ট্র যেটা দু'বছর ধরে করেছে, সেটা আমরা কেবলমাত্র ছ'মাস হল আরম্ভ করেছি। আমরা যতটুকু বুঝেছি জিনিসটা পুরোপুরি ভাবে চালু করতে গেলে বিদেশ থেকে বেশ কিছু যন্ত্রপাতি আমাদের আমদানি করতে হবে। তারপর ডিপার্টমেন্টের ইন্সপেক্টরদের ট্রেনিং দিতে হবে। যারা সেগুলো ব্যবহার করবেন, তাদেরও ট্রেনিং দিতে হবে। এই সমস্তর জন্য বেশকিছু সময় লাগবে। অতএব, এটা ধারাবাহিকভাবে করা হচ্ছে। ৩নং হচ্ছে, কাশীবাবু যে কথা বলেছেন, অনেকগুলো নদীর নাম করে তিনি বলেছেন যে, সরকার সেগুলোর দূষণ রোধ করতে ব্যর্থ হয়েছেন, কোনওভাবে প্রতিরোধ করতে পারেন নি। উনি যদি বলতে পারেন ভারতবর্ষের কোনও জায়গায়, কোনও রাজ্য কোনও নদীর দূষণ সম্পূর্ণভাবে রোধ করতে সমর্থ হয়েছেন, তাহলে আমি খুশি হব। আমরা বারবার করে বলেছি উনি তো খোঁজ খবর রাখেন না নদী ব্যবহার বা দূষণ সহজে বন্ধ করা যায়না। এটা খুবই কঠিন ব্যাপার। সারা ভারতবর্ষের মধ্যে নেতৃত্ব গ্রহণ করে দূষণ রোধের একমাত্র কার্য শুরু হয়েছে গঙ্গা নদীর উপর। ভারতবর্ষের সমস্ত নদীই দূষিত নদী এবং সেইসব নদীর ধারে ধারে শিল্পনগরী গড়ে উঠেছে। শিল্পোনগরী এবং নগরীর বসতি থাকার জন্য প্রত্যেকটি নদী দূষিত হচ্ছে। আমাদের গঙ্গা যেমন দূষিত হয়েছে তেমনি ভারতবর্ষের সমস্ত বড় বড় নদী দূষিত হয়েছে। কোনও জায়গায় কোনও রাজ্য সরকার এই এই দূষণ রোধ করতে পারেনি তার একমাত্র সূচনা নদী দূষণ ব্যর্থতার জন্য। তারপরে উনি বললেন যে ২৭০ কোটি টাকা পরিকল্পনার জন্য তো দেওয়া হয়েছে, আমরাও তা দেখেছি। তাছাড়া কাগজে কলমে দেখেছি যে পশ্চিমবঙ্গ, বিহার উত্তরপ্রদেশের জন্য প্রায় ৬০০-৭০০ কোটি টাকা এস্টিমেট হয়েছে ওই গঙ্গা দূষণ পরিকল্পনার জন্য। আমাদের রাজ্য সরকার প্রিলিমিনারি এস্টিমেট পাঠিয়েছেন ১৩৪ কোটি টাকা। কিন্তু ওই ৭০০ কোটি টাকা ৫ বছরে কত কোটি টাকাতে যে দাঁড়াবে তা আমরা জানি না। প্রথম বছরে যা লক্ষ্মণীয় তাতে বছরে আমরা ১৩৪ কোটি টাকা প্রিলিমিনারি ফেজিবিলিটি যাকে বলে সেটা করলাম। সেটা শেষ করার পরে ডিটেল্ড প্রোজেক্ট রিপোর্ট বা ডি পি আর যেটা হল সেটা করতে গিয়ে দেখলাম তাতে প্রায় ১০-১২ কোটি টাকা হবে। ডিটেল্ড প্রোজেক্ট রিপোর্টে সাত কোটি সাড়ে সাত কোটি টাকা ধরা হয়েছিল এবং আমরা কয়েকবারই ডিটেল্ড প্রোজেক্ট রিপোর্ট পাঠিয়েছিলাম কিন্তু আজ পর্যন্ত তার বরাদ্দ হয়েছে এক কোটি টাকার ঐ ১৩৪ কোটি টাকার মধ্যে। অতএব

ঐ ১ কোটি টাকাতে গিয়ে দাঁড়াল। অতএব অম্বিকা বাবুর উচ্ছসিত হবার কোনও কারণ দেখছি না। আমি তো কল্পনা করতে পারছি না যে ওই ১ কোটি টাকাটা আগামী বছরে ১০ কোটি বা ১৫ কোটি টাকাতে দাঁড়াবে কিনা। তারপরে ৭০০ কোটি টাকাটা যে ৫ বছরে কোথায় গিয়ে দাঁড়াবে জানিনা। তারপরে উনি যেটা বললেন যে আসানসোলে প্রকাশ্যভাবে কয়লা পোড়ানো হচ্ছে, এটা খুব অন্যায়। খনি নিয়ন্ত্রণ যে আইন আছে এবং বর্তমানের পরিবেশের সঙ্গে মিলিয়ে কয়লা পোড়ানো প্রকাশ্যভাবে চলবে না। এইসব ক্ষেত্রে আইন করতে হবে, আমাদের হাতে কোনও আইন নেই যে আমরা এটা বন্ধ করতে পারব। সুতরাং আইন-টাইন গুলি কি হয়েছে সেটা আগে জানুন তারপরে বলার চেষ্টা করবেন। কেন্দ্রীয় সরকার এই খনিগুলি কিভাবে চালাচ্ছে এবং কিভাবে কাটছে দেখতে হবে। বর্তমানে দূষণ নিয়ন্ত্রণ যে আইন তার দ্বারা ব্যবস্থা করে এইগুলিকে প্রতিরোধ করে খনি কার্য করা দরকার। তাহলে আমাদের কিছুই বলার নেই। ইস্টার্ন কোল ফিল্ড যেগুলি কেন্দ্রীয় সরকারের জাতীয়করণ করার পরে করা হয়েছে। তারা অবশ্য এখনো পর্যন্ত কিছু বলেনি। যাইহোক ওনার সব প্রশ্নের জবাব দিয়েছি। তারপরে দুর্গাপুরের যে পরিবার সম্বন্ধে বলেছেন যে তারা নাকি সুপ্রিম কোর্টে দরখাস্ত করেছেন। তবে সেই পরিবার যে বিশেষ দুর্গাপুর কেমিক্যালস্‌ বা দুর্গাপুর প্রোজেক্ট লিমিটেডের হাওয়ার থেকেই গেল সেটা তো কোন মেডিক্যাল পরীক্ষায় প্রমাণিত হয়নি। বিশেষ করে ওই হাওয়াটা থেকেই সব লোক দুষিত হয়ে গেল সেরকম তো খবর নেই। এই বিষয়ে অম্বিকা বাবুর যদি তথ্য থাকে তাহলে আমাকে জানাবেন আমি সুখী হব। তারপরে সুমন্তবাবু বলেছেন থার্মাল পাওয়ার স্টেশন সম্বন্ধে তা এর একটা সমস্যা আছে। আমরা বিদ্যুৎ চাই, বিদ্যুতকেন্দ্র বড় বড় গড়তে চাই কিন্তু ওই থার্মাল পাওয়ার স্টেশন থেকে যে ছাই ওড়ে বা ফ্লাই এ্যাশ হয় এবং যে স্তূপাকারে যে ছাই জমে সেটা কি করে ডিসপোজ হবে সেই ব্যাপারে এখনো পর্যন্ত আমরা পুরোপুরি সমাধান করতে পারিনি এবং সমস্যা নিয়ন্ত্রণ করতে ব্যর্থ হয়েছি। তাছাড়া উনি যে রিফাইনারির কথা বলেছেন নিশ্চয় আমরা এই ব্যাপারে দৃষ্টি দিচ্ছি এবং চাপও দেওয়া হচ্ছে। এক্ষেত্রে যেসব শিল্প আগে কথা শুনতেন তারা এখন সোজা রাস্তায় আসার চেষ্টা করছে এটা আমাদের একটা সৌভাগ্যের বিষয়। তারা প্রত্যেকেই ট্রিটমেন্ট প্ল্যান্ট শুরু করেছে। অনেকে যারা একদম বেয়াড়া কথা শুনবেন না, মানবেন না তাদের ক্ষেত্রে আইনের রাস্তা ধরব, আদালতে যাব। তবে আদালতে গিয়ে কি হবে, আমরা একটা মামলা ঠুকে দিলাম আর ওরা কোর্টে গিয়ে একটা ইনজাংশন নিয়ে এলো। এইভাবে হাইকোর্ট যাব সেখান থেকেও শিল্পের মালিকরা আবার ইনজাংশান পেয়ে যাবেন এবং এইভাবে পলিউশন চলতেই থাকবে। এইভাবে চলতে থাকলে আগামী কয়েক বছরে যে কোথায় গিয়ে দাঁড়াবে জানিনা। সুতরাং এখানে অন্য কোনও রাস্তা বার করা দরকার। যাতে ওই ইনজাংশান নেওয়া বন্ধ করা যেতে পারে। এই বলে সমস্ত কাটমোশনের বিরোধিতা করে আমার প্রস্তাব যাতে পাশ হয় তার আবেদন জানিয়ে আমার বক্তৃতা শেষ করছি।

**Demand No. 77**

The motion of Shri Kashinath Misra that the amount of the Demand be reduced by Rs.100 was then put and lost.

The motion of Shri Bhabani Mukherjee that a sum of Rs.1,35,30,000 be granted for expenditure under Demand No. 77, Major Heads: "282-Public Health, Sanitation and Water Supply (Prevention of Air and Water Pollution), 295-Other Social and Community Services (Zoological and Public Gardens) and 313-Forests (Lloyd Botanic Garden, Darjeeling)".

(This is inclusive of a total sum of Rs. 33,83,000 already voted on account in March 1986), was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 7.42 p.m. till 1 p.m. on Wednesday the 16th April, 1986 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Wednesday, the 16th April, 1986 at 1.00 p.m.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 8 Ministers, 10 Ministers of State and 149 Members.

[ 1-00 — 1-10 P.M. ]

**Mr. Speaker :** Calling Attention matters fixed up for today will be answered tomorrow.

**Starred Questions**

**(to which oral answers were given)**

**ভেস্ট পাট্টা অ্যানালমেন্ট**

*** ৬৬৮।** (অনুমোদিত প্রশ্ন নং *২১৪।) **শ্রী বিশ্বনাথ চৌধুরি ঃ** ভূমি ও ভূমি-সংস্কার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বর্তমানে ভেস্ট পাট্টা অ্যানালমেন্ট-এর ক্ষমতা মহকুমা শাসকগণের উপর বর্তানো আছে কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ**

মহকুমা শাসক ও অতিরিক্ত মহকুমা শাসক উভয়েরই উপর বর্তানো আছে।

*669 & *673 taken up together.

**বে-সরকারি প্রতিষ্ঠানের মাধ্যমে শিল্প স্থাপনের উদ্যোগ**

*** ৬৬৯।** (অনুমোদিত প্রশ্ন নং *২৬৮।) **শ্রী সাধন পাণ্ডে, শ্রী অনুপকুমার চন্দ্র এবং শ্রী কাশীনাথ মিশ্র ঃ** বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বে-সরকারি প্রতিষ্ঠানের মাধ্যমে কোথায় কি কি শিল্প স্থাপনের উদ্যোগ সরকার কর্তৃক এ পর্যন্ত গৃহীত হয়েছে ; এবং

(খ) টাটা, বিড়লা, খেমকা প্রভৃতি শিল্পপতিদের সঙ্গে সরকার যৌথ উদ্যোগে শিল্প গড়ার পরিকল্পনা নিয়েছেন কি?

**শ্রী নির্মলকুমার বোস ঃ**

(ক) ও (খ) বে-সরকারি প্রতিষ্ঠানের মাধ্যমে এবং বিভিন্ন শিল্পপতিদের সঙ্গে রাজ্য সরকারের যৌথ উদ্যোগে যে সব শিল্প পশ্চিমবঙ্গে স্থাপিত হচ্ছে তার একটি বিবরণী মাননীয় সদস্যদের অবগতির জন্য বিধানসভার টেবিলে পেশ করছি।

| Private Sector Projects: Location | | Projects |
|---|---|---|
| 1. District: Bankura ... | (a) | Malleable Iron Shibaji Electro-steel Pvt. Ltd., Barjora. |
| | (b) | HDPE Woven Sacks— EMR Polyte Ltd., Barjora (NRI Project) |
| 2. District: Hooghly .... | (a) | Solvent Extraction Plant Reja Tarapada Solvent Extractions Co. Pvt. Ltd.—Sahalalpur, Near Arambagh. |
| | (b) | HDPE Woven Sacks— Subham Industries Ltd., Khanyan. |
| | (c) | Cold Storage—Addyashakti Himghar Pvt. Ltd., Parbatipur. |
| 3. District: Malda .... | (a) | Industrial Gas— Shankar Jute Industries Ltd., Gazol. |
| | (b) | Duplex Board— Bright Paper & Board Mills Pvt. Ltd.. Gazol. |
| 4. District: Midnapur .... | (a) | Cold Storage— Srinagar Cold Storage Pvt. Ltd., Srinagar. |
| | (b) | Hotel— Riparoy Hoteliers Pvt. Ltd. Digha. |
| 5. District: Nadia .... | (a) | Steel Slotted Angle— Super Shilving Pvt. Ltd., Kalyani. |
| | (b) | Solvent Extraction Plant—BBG Oil Extraction Pvt. Ltd., Krishna Chandanpur. |
| 6. District: 24- Parganas ... (North & South) | (a) | Rotary Printing Press—Druck Und Papier (India) Pvt. Ltd., Salt Lake. |
| | (b) | Offset Printing Press—Graphitech India Pvt. Ltd., Salt Lake. |
| | (c) | Leather—Prafulla Leather House Pvt. Ltd., Barasat. |
| | (d) | Machine Tools Accessories— Lokenath Chatterjee & Sons Pvt. Ltd., Dock West Road. |
| | (e) | Test Bed for Heavy-duty Pumps— Worthington Pump (India) Ltd. Panihati. |

| | | |
|---|---|---|
| District : 24 Pargs. (North & South) | | (f) HDPE Woven Sacks—Asiatic Wires Ltd., Barasat |
| | | (g) Carbonless Paper—A.S. Rototech Ltd. |
| | | (h) Biscuit—North East Biscuits Pvt. Ltd. Mollarthesh. |
| | | (i) Laminated Composite Container—Jain Refrigeration Ltd., Bishnupur. |
| 7. Salt Lake | ..... | M/s. Pieco Electronics & Electricals Ltd. |
| 8. Salt Lake | ..... | M/s. Graphitech (I) Ltd. |
| 9. Salt Lake | ..... | M/s. Birdman Chemang Pvt. Ltd. |
| 10. Salt Lake | ..... | M/s. General Electric Co (India) Ltd. |
| 11. Salt Lake | ..... | M/s. Sondyne Television (Pvt) Ltd. |
| 12. Salt Lake | ..... | M/s. DPS Inida Pvt. Ltd. |
| 13. Salt Lake | ..... | M/s. Druck Und Papiar (I) Pvt. Ltd. |
| 14. Salt Lake | ..... | M/s. Repro Scan India (P) Ltd. |

| **Joint Sector Projects : Location** | | **Projects** |
|---|---|---|
| 1. Khanyan in the district of Hooghly : | : | Aluminium Rolled Products with India Foils Ltd., Calcutta. |
| 2. Madhukunda in the district of Purulia | : | Granulated Slag Cement with Cement Corpn. of India., A Govt. of India Undertaking. |
| 3. Kalyani in the dist. of Nadia | : | Jelly Filled Telecommunication Cables with National Insulated Cables Co. Ltd., Calcutta. |
| 4. Kalyani in the dist. of Nadia | : | Maleic Anhydride with one of the Poddar Group Companies. |
| 5. Barjora in the dist. of Bankura | : | Nylon/Polyester Filament Yarn with Birla Eastern Ltd. |
| 6. Haldia in the dist. of Midnapore | : | Nitro Chloro Banzene with Hindusthan Heavy Chemicals Ltd., Calcutta. |
| 7. Haldia in the dist. of Midnapore. | : | Petro-chemicals with Shri R.P. Goenka and Shri Sanjiv Goenka. |

| | | |
|---|---|---|
| 8. Suri in the dist. of Birbhum. | : | Slurry Explosives with IDL Chemicals, Hyderabad. |
| 9. Taratala Electronics Complex | : | Webel Nicco Electronics Ltd. with Nicco Investments Ltd. |
| 10. Taralata Electronics Complex | : | Webel Video Devices Ltd. with Shri G.P. Goenka. |
| 11. Taralata Electronics Complex | : | Webel Business Machines Ltd. with Tega India Ltd. |
| 12. Kalyani Nadia | : | Webel Electro Ceramics Ltd. with Shri J. Sanyal, Technocrat. |
| 13. Taratala Electronics Complex | : | Webel Jyoti Power Electronics Ltd. Jyoti Ltd. Baroda. |
| 14. Taratala Electronics Complex | : | Webel Toolsind Ltd. with Mr. A.K. Ghosh. Technocrat. |
| 15. Taratala Electronics Complex | : | Webel Dawn Ltd. with Shri R. Ghosh, Technocrat. |
| 16. Salt Lake Electronics Complex, Phase-I. | : | Webel Precision Industries with M/s. Guest Keen Williams Ltd. |
| 17. Salt Lake Electronics Complex, Phase-I. | : | Webel Sen Capacitors Ltd. with Shri Arup Sen & Shri Partha Sen. |
| 18. Salt Lake Electronics Complex, Phase-I. | : | Webel Carbon & Matal Film Resistors Ltd. with Shri Sukdev Saha & Associates. |
| 19. Salt Lake Electronics Complex, Phase-II. | : | Webel Texmaco Electronics Ltd. with Texmaco Ltd. |
| 20. Park Steet, Calcutta | : | Webel Computer Ltd. with Jenson & Nicholson (India) Ltd. |

### রাজ্য সরকার ও শিল্পপতির যৌথ উদ্যোগে শিল্প স্থাপন

* ৬৭৩। (অনুমোদিত প্রশ্ন নং *১১৯০।) **শ্রী সুব্রত মুখার্জি ঃ** বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৫ ও ১৯৮৬ সালে (ফেব্রুয়ারি মাস অবধি) পশ্চিমবঙ্গ সরকার কতজন শিল্পপতির সঙ্গে এ রাজ্যে শিল্প স্থাপনের জন্যে চুক্তিবদ্ধ হয়েছে ;

(খ) কি কি শিল্প স্থাপনের জন্যে এই চুক্তিগুলি হয়েছে ; এবং

(গ) কোন্ কোন্ শিল্পপতি এই ব্যাপারে উদ্যোগী হয়েছেন?

**শ্রী নির্মলকুমার বোস ঃ**

(ক) ৭ জন।

(খ) (১) পেট্রোকেমিক্যালস্ প্রকল্প

(২) নাইলন/সিন্থেটিক ফিলামেন্ট ইয়ার্ন

(৩) টেলিভিশিন পিকচার টিউব (সাদা-কালো)

(৪) কম্পিউটার

(৫) টেলিভিসন সেট (সাদা-কালো ও রঙীন)

(৬) টেলিপ্রিন্টার

(৭) ডাটা লগার/ডাটা অ্যাকুজিশন সিস্টেম।

(গ) উদ্যোগী শিল্পপতিদের নাম যথাক্রমে ঃ-

(১) শ্রী আর. পি. গোয়েঙ্কা এবং শ্রী সঞ্জীব গোয়েঙ্কা

(২) শ্রী এস. কে. বিড়লা।

(৩) শ্রী জি. পি. গোয়েঙ্কা।

(৪) জেনসন্ অ্যান্ড নিকলসন্ ইন্ডিয়া লিমিটেড

(৫) নিক্কো ইনভেস্টমেন্টস লিমিটেড।

(৬) সিমেন্স ইন্ডিয়া লিমিটেড।

(৭) টেগা ইন্ডিয়া লিমিটেড।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** বেসরকারি শিল্প যেগুলির নাম করলেন সেইসবগুলির কোনো চুক্তি হয়েছে কিনা এবং না হলে কবে নাগাদ হবে?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** প্রশ্ন যেভাবে আছে তার উত্তর দিতে গিয়ে আমাদের অসুবিধে হয়েছে। বেসরকারি উদ্যোগে কি কি শিল্প হয়েছে তার তালিকা দিলাম। এই শিল্পগুলি সংস্থাপনের ব্যাপারে কি চুক্তি হয়েছে যেটা যৌথ উদ্যোগে তারও তালিকা দিলাম। যৌথ উদ্যোগের চুক্তি যাদের সঙ্গে হয়েছে সেটা হচ্ছে নাইলন ফিলামেন্ট ইয়ার্ন এটা বিড়লার সঙ্গে চুক্তি হয়েছে ২৫শে সেপ্টেম্বর ১৯৮৫। তারপর হলদিয়া পেট্রোকেমিক্যালের ব্যাপারে চুক্তি হয়েছে ২২মে, ১৯৮৫। এই রকম ভাবে বিশেষ কোনো কোম্পানির তারিখ জানতে চাইলে তা জানাব।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** যৌথ উদ্যোগ এবং বেসরকারি প্রতিষ্ঠানের মাধ্যমে শিল্পে যে চুক্তি হয়েছে এরমধ্যে রাজ্য সরকারের অংশ কত এবং বেসরকারি যৌথ উদ্যোগের সঙ্গে যারা যুক্ত আছে তাদের কত অংশ আছে সেটা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** বেসরকারি উদ্যোগের ব্যাপারে রাজ্য সরকারের কোনো অংশ গ্রহণের ব্যাপার নেই, বেসরকারি উদ্যোগ যদি কোনো জায়গাতে কোনো শিল্প করেন তাহলে তাদের নানা রকম সাহায্য দেবার ব্যবস্থা করা হয়, যেমন জমি সংগ্রহের ব্যবস্থা করে দিই, বিদ্যুতের ব্যবস্থা করে দিই, আমাদের যে প্রতিষ্ঠান আছে ডব্লু বি আই ডি সি তার থেকে লোন দেবার ব্যবস্থা করি, কিন্তু সরকার ইকুইটিতে অংশ গ্রহণ করেন না। যৌথ উদ্যোগের ব্যাপারে গোয়েঙ্কা, বিড়লার সঙ্গে সরকার যৌথ উদ্যোগ করেছেন কিন্তু টাটার সঙ্গে যৌথ উদ্যোগ করেননি। যৌথ প্যাটার্ন হচ্ছে শতকরা ১০০ এর মধ্যে শতকরা ২৬ ভাগ সরকারের, ২৫ ভাগ প্রাইভেট সেক্টরের। বেসরকারি উদ্যোগে এম আর টি পি'র ব্যাপারে কেন্দ্রীয় সরকার বলেন শতকরা ২৫ ভাগের কম হওয়া দরকার, ২৪.৯ হওয়া দরকার, তাই সব জায়গায় বেসরকারি শিল্পপতিদের চেয়ে রাজ্য সরকারের শেয়ারের পরিমাণ বেশি।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মহাশয় জানাবেন কি এর সঙ্গে কোনো জাতীয়করণ ব্যাঙ্কের কোনো অংশ থাকছে কি না?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** তারা ঋণ দেবেন, ইকুইটির কোনো ব্যাপার নেই এর মধ্যে।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** আপনি ১১৯০নং প্রশ্নের এর উত্তরে বলেছেন পশ্চিমবঙ্গে ৬/৭টি শিল্পপতি শিল্প স্থাপনে চুক্তি আবদ্ধ হয়েছে, আর কোনো কোনো সংস্থা চুক্তি করতে আগ্রহ প্রকাশ করেছে?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** অন্যান্যদের সঙ্গে কথা হচ্ছে, সুনির্দিষ্টভাবে বলা মুশকিল।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই সাধারণত বেসরকারি উদ্যোগ যেগুলি এই রাজ্যে আছে তারা এই রাজ্যের এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নাম নেয় না, আপনারা যেসব বেসরকারি উদ্যোগকে সাহায্য করছেন তাদের সঙ্গে এই ধরনের কোনো শর্ত থাকছে কিনা সেইসব শিল্প সংস্থায় এই রাজ্যের কর্ম প্রার্থীদের কর্ম সংস্থানের ব্যবস্থা করতে হবে?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** এই রকম আইন-কানুনের কোনো ব্যাপার আছে কি না বলতে পারব না, তবে আমার খবর সবই এখানকার লোক কাজ করছে, বাইরে থেকে লোক এসেছে এই রকম খবর নেই।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি ভারত সরকারের তথ্য অনুযায়ী পশ্চিমবঙ্গে কুচবিহার, ওয়েস্ট দিনাজপুর প্রভৃতি কতকগুলি নো ইন্ডাস্ট্রিজ ডিস্ট্রিক্ট আছে, এই নো ইন্ডাস্ট্রিজ ডিস্ট্রিক্টগুলিতে বেসরকারি উদ্যোগকে উৎসাহিত করার জন্য কি কি পদক্ষেপ গ্রহণ করা হয়েছে?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** যদিও এই প্রশ্ন থেকে অতিরিক্ত প্রশ্ন হয় না তাহলেও উত্তরে বলছি যে পশ্চিমবঙ্গে ৫টি জেলা—উত্তরবঙ্গে ৪টি এবং দক্ষিণবঙ্গে ১টি জেলা শিল্প বিহীন জেলা বলে ঘোষিত হয়েছে, এইসব জায়গায় যাতে শিল্পপতিরা শিল্প করেন তারজন্য নানা রকম সুযোগ সুবিধা দেওয়া হচ্ছে, সব কয়টি শিল্পবিহীন জেলাতে কোনো না কোনো শিল্প গড়ে উঠছে।

[ 1-10 — 1-20 P. M.]

**শ্রী সরল দেব ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি যে, যে দুটি জায়গায় যৌথ উদ্যোগ গ্রহণ করেছেন, কেন্দ্রীয় সরকারের বিমাতৃসুলভ ব্যবহারের জন্য, সেখানে রাজ্য সরকারের কন্ট্রোল, অর্থাৎ কর্তৃত্ব রাখার জন্য কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** এই প্রশ্নের উত্তর আমি বহুবার দিয়েছি। যৌথ উদ্যোগ ব্যবস্থা আমরা ইচ্ছা করে করিনি এটা অপনারা সকলেই জানেন। বিড়লা, গোয়েঙ্কার চুক্তি হয়েছে এবং সিমেন্সের সঙ্গে চুক্তি হয়েছে। এতে ভারত সরকারের অনুমতি পাওয়া গেছে। সিমেন্সের সঙ্গে মেমোরেন্ডাম অব আন্ডারস্ট্যান্ডিং হয়েছে, টেলিপ্রিন্টারের ব্যাপারে। সব জায়গাতেই রাজ্য সরকারের পূর্ণ কর্তৃত্ব থাকবে। সমস্ত জায়গাতেই সরকারের শেয়ার বেশি আছে। বোর্ডের চেয়ারম্যান সরকারের তরফ থেকে হবে এবং বোর্ডের সভ্য সংখ্যা সরকারের বেশি থাকবে। এবং সমস্ত কিছুই সরকারের অনুমোদন সাপেক্ষে করতে হবে।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে হলদিয়ায় ডি সি পি এল-এর কোনো পেপার মিল করার প্রস্তাব আছে কি এবং কোনো বেসরকারি সংস্থার টিভি গ্লাস ফ্যাক্টরি করার প্রস্তাব আছে কি?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** এগুলি সব আলোচনার পর্যায়ে আছে। এখনই সব কিছু বলা সম্ভব নয়।

**শ্রী তরুন চ্যাটার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যেসব শিল্প আপনি যৌথ উদ্যোগ করলেন, তার আগে এই সব শিল্প স্থাপনের জন্য কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করেছিলেন কি এবং কত বছর ধরে বলেছেন এবং কোন কোন শিল্প স্থাপন করার জন্য বলেছিলেন?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** একটি বিষয় হচ্ছে ইলেকট্রনিক্স ও পেট্রো-কেমিক্যাল শিল্প কেন্দ্রীয় সরকার এখানে করবেন বলে আমাদের ভরসা ছিল। কিন্তু তারা তা করলেন না। আর আমরা যতদিন এখানে এসেছি ৯ বছর ধরে আমরা চেষ্টা চালিয়েছি।

**শ্রী নীরোদ রায়চৌধুরি ঃ** এই যেসব সংস্থার নাম বললেন যাদের সঙ্গে চুক্তি হয়েছে—এদের কাজ শুরু হলে কত লোকের কর্মসংস্থান হবে?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** এখানে প্রতিটি প্রতিষ্ঠানের নাম আলাদা আলাদা করে দেওয়া আছে। হলদিয়ায় পেট্রো-কেমিক্যাল প্রোজেক্ট হলে এখানকার কাঁচা মাল সেগুলি গ্রহণ করা হবে এবং এতে প্রায় দেড় লক্ষ লোকের কাজ হবে। এবং কিছু কিছু কাজ শুরু হয়েছে আবার কোনো কোনো প্রতিষ্ঠান কাজ আরম্ভ করে দিয়েছে।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মন্ত্রী মহাশয় যেসব আইটেমের কথা বললেন টেলিপ্রিন্টার মেশিন ওয়েবেল লিঃ সঙ্গে কোলাবরেশনে করছেন খুবই ভাল কথা। আমি জানতে চাইছি এর লাইসেন্সের ব্যাপারে কতদূর এগিয়েছেন সেটা সকলের অবগতির জন্য জানাবেন কি?

**শ্রী নির্মলকুমার বোস ঃ** এরজন্য অনুমতি চেয়েছি। কিন্তু ভারত সরকার বলছে অনেক

লাইসেন্স দেওয়া হয়েছে তারা কাজ শুরু করছে না। এর জন্য আমি ইলেকট্রিক্স-এর শিবরাজ পাতিল ও ইলেক্ট্রনিক্স কমিশনের চেয়ারম্যান ডঃ সঞ্জীব রাও-এর সঙ্গে কথা বলেছি। এবং আমাদের মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় মন্ত্রী শিবরাজ পাতিলের সঙ্গে কথাবার্তা বলেছেন। তারা আগামী এপ্রিল মাসে এ সম্বন্ধে পুনরায় বিবেচনা করে দেখবেন। আমাদের অনুমতি দিতে পারবে কিনা এই ব্যাপারের জন্য অপেক্ষা করছি।

### চর্মশিল্পীদের উৎসাহ দান

* ৬৭০। (অনুমোদিত প্রশ্ন নং *৭৮৫।) **শ্রী বিভূতিভূষণ দে ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) চর্মশিল্পীদের উৎসাহ দেওয়ার জন্যে সরকার কোনো উদ্যোগ নিয়েছেন কি ; এবং

(খ) নিয়ে থাকলে, ঐ উদ্যোগগুলো কি কি?

**শ্রী প্রলয় তালুকদার ঃ**

(ক) হ্যাঁ।

(খ) এবিষয়ে সরকারি উদ্যোগগুলো নিম্নরূপ ঃ

(১) চর্মশিল্পে নিযুক্ত ছোট ছোট সংস্থা ও তফসিলি চর্মকারদের আধুনিক যন্ত্রপাতি ব্যবহারের সাহায্য করিবার জন্য সরকার কয়েকটি চর্মশিল্প সহায়ক কেন্দ্র স্থাপন করিয়াছে।

(২) শৌখিন চর্মদ্রব্য নির্মাণে মহিলাদের শিক্ষা দেবার জন্য কলিকাতায় ১টি শিক্ষণকেন্দ্র স্থাপন করা হইয়াছে।

(৩) জুতা ও চপ্পল তৈয়ারিতে শিক্ষা দেবার জন্য কয়েকটি জেলায় শিক্ষণকেন্দ্র স্থাপন করা হইয়াছে।

(৪) চর্মশিল্পে নিযুক্ত তফসিলি কারিগরদের আর্থিক সহায়তা দানের জন্য সরকার কয়েকটি প্রকল্প গ্রহণ করিয়াছে।

(৫) রাজ্য সরকার স্থাপিত West Bengal State Leather Ind. Dev. Corporation এর মাধ্যমে রাজ্যের চর্মশিল্পীদের নিজেদের প্রস্তুত দ্রব্যাদি দেশ-বিদেশের বাজারে ন্যায্যমূল্যে বিক্রয়ের ব্যবস্থা আছে।

(৬) শিক্ষণ প্রাপ্ত উদ্যোগীদের সমবায় গঠনে উৎসাহদান করা হয় এবং ঐ সমবায়গুলিকে যন্ত্রপাতি দ্বারা সাহায্য করা হয়।

**শ্রী অবনিভূষণ সৎপথি ঃ** গ্রামাঞ্চলের গরিব চর্মশিল্পীদের সুলভ মূল্যে চর্ম সরবরাহের কোনো ব্যবস্থা আছে কি?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** না, চর্ম সরবরাহ করার ব্যবস্থা নেই এবং বিপণনের ব্যবস্থা করেছি।

**শ্রী ধীরেন সেন ঃ** আপনি বললেন সমবায় মারফত চর্ম শিল্পীদের অনুদানের ব্যবস্থা করেছেন। সমবায় মারফত চর্ম শিল্পীদের শিক্ষাদানের ব্যবস্থা কোথায় কোথায় করা হয়েছে, সেটা বলতে পারবেন?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** বারাসাতের কাছে করেছি, নদীয়ার মুড়াগাছায় করেছি, মালদহ, পশ্চিম দিনাজপুরে করেছি এবং এই রকম আরো অনেক জায়গায় করেছি। নোটিশ দিলে আরো ডিটেলস বলতে পারব।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** পশ্চিমবাংলায় গরু, ছাগল, ভেড়ার চামড়া বাইরে চলে যাচ্ছে। এই চামড়ার ট্যানিং প্রসেস ইন্ডাস্ট্রি করার কোনো পরিকল্পনা আপনার আছে কি?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** পশ্চিমবাংলার অনেক চামড়া বাইরে চলে যায়, এই রিপোর্ট আমাদের কাছে আছে। কলকাতার ট্যাংরায় আমরা আধুনিক যন্ত্রপাতি দিয়ে একটা ফিনিশড ট্যানারি করেছি, কিন্তু ব্লু ট্যানারি এখনো ঠিকমতো ভাবে হয়নি, এই বিষয়ে প্রচেষ্টা নেওয়া হয়েছে। কুচবিহারে একটা ব্লু ট্যানারি করার প্রচেষ্টা নেওয়া হয়েছে, বেলডাঙ্গায় ব্লু ট্যানারি করার জন্য ব্যক্তিগত উদ্যোগ নিয়ে এগিয়ে এসেছে তাকে সাহায্য করার ব্যবস্থা করেছি। পশ্চিম দিনাজপুরের পাঁজিপাড়ায় ব্লু ট্যানারি করার জন্য ব্যক্তিগত উদ্যোগ নিয়ে এগিয়ে এসেছে, তার সঙ্গে কথা বার্তা চলছে, আমরা সাহায্য করব। এছাড়া চামড়া শুধু পশ্চিমবাংলার বাইরে চলে যাচ্ছে তা নয়, এই চামড়া বিদেশেও পাচার হয়ে যাচ্ছে বিশেষ করে বাংলাদেশ ও নেপালে এবং এই বিষয়ে কাস্টমসের সাথে আমরা কথা বার্তা বলছি।

**শ্রী নটবর বাগর্দি ঃ** শিক্ষার্থীদের ৩ মাস ট্রেনিং-এর জন্য যে স্টাইপেন্ড দেওয়া হচ্ছে সেটা সাফিসিয়েন্ট নয়। এটাকে বাড়াবার কোনো চিন্তা ভাবনা করছেন কি?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** স্টাইপেন্ড সাফিসিয়েন্ট নয়, এটা আমরা জানি। বর্তমানে জিনিসের অনেক দাম বেড়ে গেছে। কিন্তু এখনই স্টাইপেন্ড বাড়ানোর চিন্তা ভাবনা আমাদের নেই।

[1-20 — 1-30 P. M.]

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কিছুক্ষণ আগে জানালেন যে কয়েকটি জেলাতে শিক্ষণকেন্দ্র খোলা হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, পশ্চিমবাংলার কোন কোন জেলাতে চর্মশিল্পীদের শিক্ষণকেন্দ্র আপনি প্রতিষ্ঠিত করেছেন?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** এর উত্তর আমি আগেই দিয়ে দিয়েছে। তবে মাননীয় সদস্যমহাশয়ের অবগতির জন্য জানাচ্ছি, ওন্দায় খাদির মাধ্যমে চামড়ার একটি স্কীম করার প্রস্তাব আছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, বেলডাঙ্গাতে বেসরকারি উদ্যোগকে সাহায্য করছেন। বেলডাঙ্গা এক এবং দু নং এই দুটি জায়গায় সেখানে শতকরা ২৫ জন লোক তফসিলি সম্প্রদায়ভুক্ত এবং তারমধ্যে যতদূর মনে হয় ১৪/১৫ভাগ রুইদাস সম্প্রদায়ভুক্ত। এখানে রুইদাসদের কনসেনট্রেশন বেশি। আমার প্রশ্ন, বেসরকারি উদ্যোগকে না দিয়ে এখানে সরকারি কোনো পরিকল্পনা গ্রহণ করা হবে কিনা?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** প্রশ্নটা হচ্ছে চামড়া তৈরির কারখানা সম্পর্কিত। এখন রুইদাস

সম্প্রদায়ের কথা যা বললেন, সেখানে যে চামড়া তৈরি হবে তা দিয়ে ওদের মাধ্যমে লেদার গুডস তৈরি করা হবে। চামড়া তৈরি হবে মেশিনে, তারজন্য কারখানা চাই। আমার দপ্তরের কাজ বেশির ভাগই বলতে পারেন—শতকরা ১০০ ভাগ—বেসরকারি প্রকল্পকে সাহায্য করা। বেলডাঙাতে যে আলোচনা চলছে বেসরকারি প্রতিষ্ঠানের সঙ্গে ফাইভ স্টার কোম্পানির সঙ্গে সেখানে এই হাউসেরই একজন প্রাক্তন এম. এল. এ—শ্রী তিমির ভাদুড়ী মহাশয়, তিনি এই প্রচেষ্টা নিয়েছেন।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে এখন গরিব মানুষরা চামড়ার জুতো প্রায়ই পরেনই না বা পরতে পারেন না, তারা চামড়ার বদলে রেক্সিন বা অন্য কিছুর জুতো পরেন। আমার প্রশ্ন, এইসব শিল্পকে উৎসাহ দেবার জন্য সরকারি কোনো প্রকল্প আছে কি?

**শ্রী প্রলয় তালুকদার ঃ** চামড়া ছাড়া অন্য জিনিসের যদি কেউ শিল্প করতে চান তাহলে সেখানে আমাদের নর্মাল যে স্কীম আছে কটেজ অ্যান্ড স্মল স্কেল ইন্ডাস্ট্রিজের, তারমধ্যেই এটা ইনক্লুডেড। অনেক প্রতিষ্ঠান গড়ে উঠেছে, নোটিশ দিলে বলতে পারব কতগুলি প্রতিষ্ঠান হয়েছে। চামড়া সংক্রান্ত বিষয়ে প্রশ্নটা ছিল তাই চামড়া সম্পর্কে উত্তর দিয়েছি।

*671 & *677 taken up together.

**নিম্ন দামোদরের বন্যা নিয়ন্ত্রণ প্রকল্প**

*** ৬৭১।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬৪৯।) **শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা সত্য যে, নিম্ন দামোদরের বন্যা নিয়ন্ত্রণের পরিত্যক্ত কাজ সরকার পুনরায় শুরু করিবার পরিকল্পনা করিয়াছেন ;

(খ) সত্য হইলে, এই কাজ পরিত্যক্ত হইবার কারণ কি ;

(গ) উক্ত কাজে পুরানো স্কীম বাতিল করিয়া সরকার নতুন স্কীম গ্রহণ করিয়াছেন কিনা ;

(ঘ) উক্ত স্কীম রূপায়ণে কত টাকার প্রয়োজন হইবে ; এবং

(ঙ) উক্ত বাবদে কেন্দ্রীয় সরকারের সাহায্যের পরিমাণ কত?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) হ্যাঁ, তবে সংশোধিত আকারে।

(খ) ও (গ)

স্থানীয় জনসাধারণের আপত্তি থাকায় ও কাজ করিতে বাধা দানের ফলে প্রথম পরিকল্পনাটির কাজ স্থগিত রাখিতে হয়। সেচ ও জলপথ বিভাগ একটি বিশেষজ্ঞ কমিটি গঠন করে। সেই বিশেষজ্ঞ কমিটির মতানুসারে এবং স্থানীয় জনসাধারণের জ্ঞাতসারে তাঁহাদের গ্রহণযোগ্য এবং প্রথম পরিকল্পনার পরিপূরক হিসাবে একটি সংশোধিত নিম্ন দামোদর জল-নিকাশি প্রকল্প তৈয়ারি করা হইয়াছে।

(ঘ) বর্তমান পর্যায়ে সংশোধিত নিম্ন দামোদর জল-নিকাশি প্রকল্পটির জন্য ১৪৩০ লক্ষ টাকার এস্টিমেট প্রস্তুত করা হইয়াছে।

(ঙ) সংশোধিত প্রকল্পটি যোজনা কমিশন কর্তৃক অনুমোদিত না হওয়া পর্যন্ত কিছু বলা যায় না।

## নিম্ন দামোদরের পরিবর্তিত পরিকল্পনা রূপায়ণ

* ৬৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৩৭।) **শ্রী শান্তিমোহন রায়ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) শ্রী দেবেশ মুখোপাধ্যায় মহাশয়ের নিম্ন দামোদরের পরিবর্তিত পরিকল্পনা এ পর্যন্ত কতখানি রূপায়িত হয়েছে ; এবং

(খ) ঐ পরিকল্পনায় কোন্ কোন্ অঞ্চলে সেচের ও জলনিকাশির ব্যবস্থা করা সম্ভব হয়েছে?

**শ্রী ননী ভট্টাচার্যঃ**

(ক) "সংশোধিত নিম্ন দামোদর জল-নিকাশি প্রকল্পটি" এখনও পর্যন্ত যোজনা কমিশন কর্তৃক অনুমোদিত হয় নাই সেজন্য ইহার কাজ হাতে নেওয়া যায় নাই। পরিবর্তিত প্রকল্পটি কিন্তু শ্রী দেবেশ মুখোপাধ্যায় দ্বারা রচিত হয় নাই।

(খ) এখনও পর্যন্ত কোনো ব্যবস্থা করা সম্ভব হয় নাই।

**শ্রী অম্বিকা ব্যানার্জিঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে পরিকল্পনার কথা বললেন যে ঠিক হয়ে গেছে, এই পরিকল্পনাটা শুরু হতে কতদিন লাগবে বলে মনে হয়?

**শ্রী ননী ভট্টাচার্যঃ** এটা এখন বলা যাবেনা, কারণ যোজনা কমিশনের অনুমোদন এখনও আমরা পাইনি।

**শ্রী অম্বিকা ব্যানার্জিঃ** এই পরিকল্পনা শেষ হলে, হাওড়া জেলার কত হাজার একর জমিতে চাষ বাসের সুযোগ হবে বলে মনে হয়?

**শ্রী ননী ভট্টাচার্যঃ** ঐ ভাবে বলা মুশকিল। এখনকার যা স্কীম, যেটা সংশোধিত আকারে হয়েছে, তার ৪৫০ স্কয়ার কিলোমিটার এলাকা, হাওড়া, হুগলি এবং বর্ধমান জেলা প্রতি বছর উপকৃত হবে। হাওড়ার ব্যাপারে আলাদা ভাবে করলে জবাব দিতে পারি।

**শ্রী কাশীনাথ মিশ্রঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যোজনা কমিশনের কাছে রাজ্য সরকার কবে এই স্কীমটা পাঠিয়েছিলেন এবং এই স্কীমটা পাঠানোর পর সেখান থেকে কোনো রকম বাধা সৃষ্টি হয়ছে কি না?

**শ্রী ননী ভট্টাচার্যঃ** বাধা সৃষ্টি হয়েছে কিনা সেটা বলতে পারছি না, নোটিশ দিলে বলতে পারব। তবে ১৫ই ফেব্রুয়ারি ১৯৮৫ তারিখে গঙ্গা ফ্লাড কন্ট্রোল কমিশন, তারা যোজনা কমিশনের কাছে পাঠিয়েছে।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, গঙ্গা ফ্লাড কন্ট্রোল অথরিটি, তারা যে এটা যোজনা কমিশনের কাছে পাঠিয়েছে, সেই পরিপ্রেক্ষিতে এখনও পর্যন্ত না হবার কারণ কি, কোনো রকম ভাবে সেটা জানতে পেরেছেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য :** প্ল্যানিং কমিশনের ওয়ার্কিং গ্রুপ তারা এই জিনিসটাকে খুব খতিয়ে দেখছেন। তারা নানা ব্যাপারে আমাদের কাছ থেকে ক্লারিফিকেশন চেয়েছে, আমরা তার উত্তর দিয়েছি, নানা ব্যাপারে তারা খোঁজ খবর নিয়েছেন। তারপর তারা ১৯৮৫ সালের ফেব্রুয়ারি মাসে সেটাকে রিভাইজ করে ১৪ কোটি ৪০ লক্ষ টাকার এস্টিমেট সহ এটা ঠিক করে পাঠিয়েছেন। তারা নিশ্চয়ই অনুসন্ধান করছেন। মাঝখানে আমরা চিঠিপত্র দিয়েছি, সেই সঙ্গে সঙ্গে ব্যক্তিগত ভাবেও ইউনিয়ন ইরিগেশন মিনিস্টার থেকে আরম্ভ করে অন্যান্য অফিসার সেক্রেটারির সঙ্গেও কথা বলেছি যাতে তাড়াতাড়ি ক্লিয়ারেন্সটা হয়।

**শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, দক্ষিণ দামোদরের যে অংশ নিম্ন দামোদর পরিকল্পনার মধ্যে আছে, বর্ধমানের দক্ষিণ দিকের যে অংশে আছে যেখানে তিন চারটি গ্রাম এই বাঁধের মধ্যে পড়েছে, এইগুলো রক্ষণাবেক্ষণের ব্যবস্থা রাখছেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য :** প্রশ্নটা আলাদা ভাবে করলে উত্তর দিতে পারব। কারণ ব্যক্তিগত ভাবে বিষয়টা আমার জানা নেই।

**ডি এল রায়ের স্মৃতিরক্ষার পরিকল্পনা**

* ৬৭২। (অনুমোদিত প্রশ্ন নং *৮৯১।) **শ্রীসাধন চট্টোপাধ্যায় :** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলার কৃষ্ণনগর শহরে দ্বিজেন্দ্রলাল রায়ের (ডি এল রায়) স্মৃতিরক্ষার কোনও পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে, উক্ত পরিকল্পনা রূপায়ণে এ পর্যন্ত কি কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার :**

(ক) এই বিভাগের এ ধরনের কোনো পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

[1-30 — 1-40 P.M.]

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে এই বিভাগের এই রকম কোনো পরিকল্পনা নেই। রবীন্দ্র স্মৃতি বা রবীন্দ্রভবন নির্মাণ, তার রক্ষণাবেক্ষণ এবং সংস্কার যেভাবে এই বিভাগ করছে, অনুরূপভাবে দ্বিজেন্দ্রলাল রায়ের স্মৃতি রক্ষার ব্যাপারে না করার কি কারণ আছে সেটা জানাবেন কি?

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার :** রবীন্দ্র ভবনের বিষয়টি ভাল করে বোঝা দরকার। রবীন্দ্র শতবার্ষিকীর সময়ে বিভিন্ন জেলা সদরে বা অন্যান্য বিশেষ বিশেষ স্থানে মূলত বেসরকারিভাবে

বিভিন্ন সংস্থা থেকে যে উদ্যোগ গ্রহণ করা হয়েছে, প্রাথমিকভাবে সেই ভবনগুলি নির্মাণ শেষ করার দায়িত্ব সেই সমস্ত সংস্থার। অনুরূপভাবে অন্য মনীষীদের স্মৃতি রক্ষার ব্যাপারে বেসরকারিভাবে যে প্রস্তাব গৃহীত হয় সেখানে সহযোগিতার প্রশ্ন আসে। কিন্তু মূলত সরকারি কোনো উদ্যোগ নেই।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, আমাদের দেশের মনীষী, বিশিষ্ট সাহিত্যিক, কবি, নাট্যকারদের স্মৃতি রক্ষার ক্ষেত্রে কোনো নিজস্ব পরিকল্পনা সম্পর্কে সরকার কোনো চিন্তা-ভাবনা করছেন কি না?

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার ঃ** আমাদের নিজস্ব উদ্যোগে বিভিন্ন অনুষ্ঠানগুলি করা হয়। কিন্তু ভবন নির্মাণের কোনো উদ্যোগ নেই।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি প্রথম প্রশ্নের উত্তরে বলেছেন যে আপনার বিভাগে এই ধরনের কোনো কর্মসূচি নেই। আমার প্রশ্ন হচ্ছে, শুধু ডি. এল. রায় নয়, নদীয়া জেলার কৃষ্ণনগর, শান্তিপুরের এই সমস্ত রত্নগর্ভ—করুণানিধী বন্দ্যোপাধ্যায়, রামতনু বন্দ্যোপাধ্যায়, যতীন্দ্র মোহন বাগচী ইত্যাদি যারা জন্ম গ্রহণ করেছেন, আমরা দেখছি যে তাঁরা ক্রমশ অবস্য়মান হয়ে যাচ্ছেন। কাজেই এদের স্মৃতিকে মানুষের মধ্যে ধরে রাখা বা ছড়িয়ে দেওয়ার উদ্যোগ কোন দপ্তর থেকে নেওয়া হয় সেটা জানাবেন কি?

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার ঃ** আমি আগেই বলেছি যে যদি কোনো অনুষ্ঠান হয় সেই অনুষ্ঠানে আর্থিক সহযোগিতার সঙ্গে আমরা যুক্ত থাকি। কিন্তু উদ্যোগ প্রকৃতভাবে গ্রহণ করতে হয় সেই লোকালয়ের মানুষকে।

**শ্রী সতীশচন্দ্র বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে সরকারি সহযোগিতায় কৃত্তিবাস মেমোরিয়াল গড়ার কোনো উদ্যোগ গ্রহণ করার পরিকল্পনা আছে কি না?

**শ্রী প্রভাসচন্দ্র ফদিকার ঃ** আমি আগেও বলেছি যে কোনো অনুষ্ঠানের উদ্যোগ যদি গ্রহণ করা হয় তার সঙ্গে আর্থিক সহযোগিতা আমরা সংযুক্ত করি।

**জঙ্গল এলাকায় বৃক্ষরোপণ**

*** ৬৭৪।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫২২।) **শ্রী শ্রীধর মালিক ঃ** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে জঙ্গল এলাকায় অনেক শাল, মহুয়া ও হরিতকি গাছ নষ্ট হয়ে গেছে ;

(খ) সত্য হলে, ঐ এলাকায় উক্ত প্রকারের বৃক্ষরোপণের জন্যে কোনো পরিকল্পনা নেওয়া হয়েছে কিনা ;

(গ) ঐ এলাকায় বসবাসকারি গরিব মানুষের জীবন-জীবিকার স্বার্থে কোনো পরিকল্পনা গ্রহণ করা হয়েছে কি ; এবং

(ঘ) হলে, ঐ পরিকল্পনাগুলো কি কি?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ**

(ক) কিছু নষ্ট হওয়ার সংবাদ আছে।

(খ) হ্যাঁ।

(গ) হ্যাঁ।

(ঘ) (১) এন. আর. ই. পি. আর. এল. ই. জি. পি এবং অন্যান্য বন প্রকল্পের মাধ্যমে শ্রম দিবস সৃষ্টি।

(২) 'বিভাগীয় কাষ্ঠ আহরণ' প্রকল্পে LAMPS-এর সাহায্য গ্রহণ এবং উক্ত প্রকল্পে সংগৃহীত জ্বালানী কাঠ ও খুঁটি জনসাধারণকে দেবার ব্যবস্থা।

(৩) বিনামূল্যে তফসিলি উপজাতির মানুষকে নির্দিষ্ট পরিমাণ কুঁচো কাঠ, ঝাঁটি, ফল, ফুল, বীজ, লাঙ্গল তৈরির জন্য কাঠ ও বাড়ি নির্মাণের জন্য খুঁটি দেবার ব্যবস্থা।

(৪) সামাজিক বনসৃজন প্রকল্প ও আর. এল. ই. জি. পি. প্রকল্পে সৃষ্ট সম্পদের একটি নির্দিষ্ট ভাগ স্থানীয় দরিদ্র জনসাধারণকে দেবার পরিকল্পনা।

**শ্রী শ্রীধর মালিক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি সাহায্য-দান প্রকল্পের জেলা ভিত্তিক হিসাবটা দয়া করে জানাবেন কি?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** বন বিভাগের তরফ থেকে ডিভিসনের ভিত্তিতে দেওয়া হয়। যথা—বৈকুণ্ঠপুর ডিভিসনে ১৪৯টি পরিবারকে লাঙলের জন্য বিনা মুল্যে কাঠ দেওয়া হয়েছে, চার গরুর গাড়ি কাঠ দেওয়া হয়েছে। জলপাইগুড়ি ডিভিসনে ১২০০ পিস লাঙলের জন্য কাঠ দেওয়া হয়েছে। কুচবিহার ডিভিসনের ৬০০ পিস্ লাঙলের জন্য কাঠ দেওয়া হয়েছে, এবং জ্বালানি হিসাবে ১০ গরুর গাড়ি কাঠ দেওয়া হয়েছে। বীরভূম ডিভিসনে ২৭১৫টি পরিবারকে জ্বালানির জন্য কাঠ দেওয়া হয়েছে। মেদিনীপুর (পশ্চিম) ডিভিসনে ৫১,৪১৫ কিউবিক কাঠ ৪,৮৪৪টি বোঝায় জ্বালানির জন্য দেওয়া হয়েছে। বাঁকুড়া (দক্ষিণ) ডিভিসনে ৬৮৪কিউবিক মিটার জ্বালানি কাঠ দেওয়া হয়েছে।

**শ্রী শ্রীধর মালিক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি এই যে সাহায্য সহযোগিতার হিসাব দিলেন, এটা কি আপনার বন বিভাগের মাধ্যমে করা হয়, না অন্য কোনো বিভাগের মাধ্যমে করা হয়?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** পঞ্চায়েতের সুপারিশ অনুযায়ী পঞ্চায়েতের মাধ্যমে বন দপ্তর থেকে এগুলি দেওয়া হয়।

**শ্রী সেখ ইমাজুদ্দিন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, সংরক্ষিত বনাঞ্চলগুলি থেকে যে বেআইনি কাঠ কাটা চলছে, তা বন্ধ করার জন্য আপনি কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** যে সব জায়গা থেকে এ রকম খবর আসছে সেসব জায়গায় তা বন্ধ করার জন্য আমরা উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করছি।

**শ্রী গুনধর চৌধুরি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, শাল, মহুয়া ও হরিতকি গাছ বিভিন্ন জায়গায় নষ্ট হয়ে যাচ্ছে, সেগুলিকে রক্ষা করার জন্য পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় কি অনুগ্রহ করে জানাবেন, কি ধরনের পরিকল্পনা নেওয়া হচ্ছে?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** সাধারণ জঙ্গলে হরিতকি বা ঐ ধরনের গাছ কম থাকে, শতকরা ৩/৪ ভাগ থাকে, শালই বেশি থাকে। বর্তমানে ঐ সমস্ত গাছ যাতে শতকরা ৫০ ভাগ থাকে তার জন্য ঐ সমস্ত গাছের চারা তৈরি করে লাগাবার ব্যবস্থা নেওয়া হয়েছে।

**শ্রী ধীরেন সেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, অর্জুন গাছ লাগিয়ে তসর গুটির চাষ যাতে বাড়ানো যায় তার জন্য কোনো পরিকল্পনা নেওয়া হচ্ছে কিনা, জানাবেন?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** পুরুলিয়া জেলায় এ রকম একটা পরিকল্পনা গ্রহণ করা হয়েছে।

**শ্রী নটরব বাগদী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, বিভিন্ন এলাকায় পুরোনো গাছ তো কাটা হচ্ছে, সেই সঙ্গে নতুন নতুন যে সমস্ত গাছ লাগানো হচ্ছে সে সমস্তগুলিও বেআইনিভাবে কাটা হচ্ছে। অতএব সমস্ত গাছগুলিকে রক্ষা করার জন্য ওয়াচ অ্যান্ড ওয়ার্ড বা গার্ড যারা আছে তাদের হাতে আগ্নেয় অস্ত্র দেওয়া এবং চোরেদের ধরে সাজা দেওয়ার জন্য কোনো চিন্তা ভাবনা করছেন কি?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** এ বিষয়ে আমরা উত্তরবঙ্গে সশস্ত্র বাহিনী গঠন করেছি। ৬টি ক্যাম্পে তারা কাজ করছে। এ বিষয়ে অন্যান্য জেলাগুলিকে ৭ম পঞ্চবার্ষিকী পরিকল্পনার অন্তর্ভুক্ত করা হয়েছে। সেই পরিকল্পনাকে রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকার, উভয়ের সাহায্য করার কথা।

**শ্রী সুখেন্দু খাঁন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বিনামূল্যে গ্রামবাসীদের কাঠ দেওয়ার কথা এখানে বললেন। সেই কাঠ দেওয়ার ক্ষেত্রে কি কি নিয়ম আছে?

**শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** বনজ সম্পদ থেকে রাজস্ব আদায়ের জন্য সরকারিভাবে আমরা কিছু কাঠ বিক্রি করি, বিক্রির পরে যেটা উদ্বৃত্ত থাকে সেটা জ্বালানি হিসাবে '৮০ সাল থেকে একটা সরকারি নির্দেশ অনুযায়ী বনাঞ্চলের আদিবাসী এবং তফসিলি সম্প্রদায়ের পরিবার গুলিকে পঞ্চায়েতের সুপারিশ অনুযায়ী বিনা-মূল্যে দেওয়া হয়।

## হুগলি জেলা পরিষদে সেচ প্রকল্প

*** ৬৭৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩১৯।) **শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** পঞ্চায়েত ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৩-৮৪ হইতে ১৯৮৫-৮৬ সাল (ফেব্রুয়ারি মাস) পর্যন্ত হুগলি জেলার পরিষদ আর এল ই জি পি প্রকল্পের অন্তর্গত কয়টি ইরিগেশন স্কীম মঞ্জুর করিয়াছেন ;

(খ) উক্ত প্রকল্পে মঞ্জুরীকৃত অর্থের পরিমাণ কত ;

(গ) কতগুলি প্রকল্পের কাজ এ পর্যন্ত শুরু হইয়াছে ; এবং

(ঘ) উক্ত বাবদ এ পর্যন্ত কত টাকা খরচ হইয়াছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ**

(ক) উক্ত সময়ে ১৪টি ইরিগেশন স্কীম মঞ্জুর করা হইয়াছে।

(খ) উক্ত প্রকল্পে মঞ্জুরীকৃত অর্থের পরিমাণ ২৪২.০৮ লক্ষ (২ কোটি ৪২ লক্ষ ৮ হাজার) টাকা।

(গ) ১১টি ইরিগেশন প্রকল্পে কাজ শুরু হইয়াছে।

(ঘ) উক্ত প্রকল্পে ২০.২.৮৬ তারিখে পর্যন্ত ১৬.৮১ (১৬ লক্ষ ৮১ হাজার) লক্ষ টাকা খরচ হইয়াছে।

[1-40 — 1-50 P. M.]

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি, ১৯৮৩-৮৪ হইতে ১৯৮৫-৮৬ সাল পর্যন্ত এই ৩ বছরের কি মোট ২ কোটি ৪২ লক্ষ ৮ হাজার টাকার, না কোনো একটি বিশেষ একটা বছরের জন্য এটা মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** প্রশ্নটা হচ্ছে হুগলি জেলার, সমস্তটা নয়, ঐ পার্টিকুলার বছরের। এ সম্বন্ধে যদি জানতে চান তাহলে বলে দিচ্ছি। ২৪টি স্কীম আছে। প্রথম হচ্ছে, Construction and improvement of 102 link roads with an estimated value of Rs. 225.99 lakhs which has been revised to 348.70 lakhs. Development of 24 minor irrigation schemes with an estimated value of Rs. 125.98 lakhs since revised by Rs. 242.08 lakhs. Two reclamation schemes of value of Rs. 5.76 lakhs and 3 schemes for development of fish firms at an estimated value of Rs. 6.02 lakhs. Estimated cost has been revised since 1.2.85 due to escalation of minimum wage raised from 7.50 to Rs. 12.00... এইরকম ভাবে সব আছে। সবই হচ্ছে হুগলির এবং একটা পার্টিকুলার ইয়ারের। এর বেশি যদি জানতে চান তাহলে নোটিশ দিতে হবে।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি, আপনি যে স্কীমগুলির কথা বললেন, ঐ ২৪টির মধ্যে ১১টির কাজ রানিং চলছে বলছেন কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** সেখানে প্রশ্ন ছিল কতকগুলি প্রকল্পের কাজ এ পর্যন্ত শুরু হয়েছে—তাতে হচ্ছে ১১টি। আর উক্ত প্রকল্পের মঞ্জুরীকৃত অর্থের পরিমাণ হচ্ছে ২ কোটি ৪২ লক্ষ ৮ হাজার টাকা। ২৪টি স্কীমের মধ্যে ১১টির কাজ শুরু হয়েছে। কারণ এইসবগুলি হচ্ছে আর. এল. ই. জি. পি. প্রকল্পের অন্তর্গত, সেন্টার থেকে টাকা আসে এবং এই টাকাটা ইন্সটলমেন্টে আসে। প্রথমে দিল, তারপরে আবার রিলিজ করল এইরকম ভাবে আসে। ১১টির কাজ শুরু হয়েছে।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** এই যে ১১টি স্কীমের কাজ হুগলি জেলায় চলছে, আপনার কোন আর্থিক বছরের টাকা সেখানে ইনভল্‌ভ হয়েছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** এদেরে যে টাকা, আর. এল. ই. জি. পি.র এই যে টাকা এটা কমপ্লিটলি সেন্ট্রালের টাকা। ওরা যেমন যেমন দেবেন সেই অনুযায়ী কাজ হয়। যেমন ধরুন

ওরা ৫০ পারসেন্ট দিলেন, আমরা সেই ৫০ পারসেন্টের ইউটিলাইজেশন সার্টিফিকেট দিলাম, তারপর বাকি টাকাটা দেবে। এটা ল্যাপ্স হবে না, অন গোয়িং থেকে যাবে। অন্যগুলির ব্যাপারে ম্যাচিং গ্র্যান্ট ইত্যাদি হয়, কিন্তু আর. এল. ই. জি. পি.র টাকা অন গোয়িং থাকে।

**শ্রী শচীন্দ্রনাথ হাজরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি ঐ ২০টা স্কীমের মধ্যে এখন পর্যন্ত ৯টা স্কীম কার্যকর হচ্ছে না। কতদিনের মধ্যে হবে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** যখন আমরা এইগুলি পেয়ে যাব তখনই আরম্ভ হবে। এইগুলির নিয়ম হচ্ছে যে ডিসট্রিক্ট থেকে স্কীমগুলি করে, তারপর এখানে প্ল্যানিং বোর্ডে পাশ করতে হয়, করে পাঠাতে হয়। সব সময়ে এক সঙ্গে পাঠাতে পারে না। প্রথমে একটা লটে ১১টা পাঠিয়েছে, স্যাংশন হয়েছে, বাকিটা পাঠালে স্যাংশন করা হবে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি—এই ১১টা স্কীমের মধ্যে কত জন ল্যান্ড লেস লেবার বর্তমানে কাজে নিযুক্ত আছে এবং এই ল্যান্ড লেস লেবারদের জন্য যে স্কীমটা আছে হু ইজ কনডাকটিং অর মনিটারিং দি স্কীম?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** এমপ্লয়মেন্ট জেনারেশন টিল ফেব্রুয়ারি ১৯৮৬ সিনস দি ইনসেপশন ইন দি ডিসট্রিকট আন্ডার আর. এল. ই. জি. পি. ৫ লক্ষ ৯৭ হাজার ম্যানডেজ।

**ডাঃ সুকুমার রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি—আপনি বললেন ১৯৮৩-৮৪ এবং ১৯৮৫-৮৬ এই দুটো মিলিয়ে যে টোটাল স্কীম আছে সেটা কি এখনও আসেনি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** আর. এল. ই. জি. পি.র যে স্কীমটা করা হয় সেটা সেন্ট্রালে স্যাংশনের জন্য পাঠানো হয়। এক বার স্যাংশন হয়ে যাবার পর আবার পরে যে স্যাংশনের টাকা সেটা এক সাথে দেয় না। হয়ত একটা পার্ট দিল তারপর ইউটিলাইজেশন সার্টিফিকেট দেওয়া হল তখন বাকিটা দিল।

**ডাঃ সুকুমার রায় ঃ** একটা ইউটিলাইজেশন সার্টিফিকেট পাঠাবার সঙ্গে সঙ্গে আর এক বছরে স্কীম ধরা থাকে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** দু বছরের স্কীমগুলি পাঠানো হয়েছে সেপারেটলি। এ বছরের স্কীমগুলি যেমনভাবে এসেছে, প্ল্যানিং বোর্ডে পাশ করানো হয়েছে, ওদের কাছে পাঠানো হয়েছে, ওরা স্যাংশন করেছেন এবার ১১টা স্কীমে। ১৯৮৩-৮৪ হোক, আর ১৯৮৪-৮৫ হোক তাদের যে স্যাংশন মানি সেটা যেমনভাবে কমপ্লিট করবে সেই রকম হবে। অনেক সময় দেখা যায় যে ৩ বছর আগের অন গোয়িং স্কীমগুলি চলছে। প্রশ্নগুলি দেখুন। প্রথমে বললেন যে এই সময়ের মধ্যে কটা স্কীম মঞ্জুর হয়েছে, সেটাতে বলেছি ২৪টা। মঞ্জুরীকৃত অর্থের কথায় বলেছি যে ২ কোটি এবং কতগুলি প্রকল্পের কাজ শুরু হয়েছে, এতে বলেছি যে ১১টি।

[1-50 — 2-00 P. M.]

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আর. এল. ই. জি. পি. প্রকল্পে গ্রামীণ শ্রমিকদের পরিবার পিছু বছরে কম করে ১০০ দিন কাজ দিতে হবে এবং তারজন্য

শ্রমিকদের শ্রমের দিন চিহ্নিতকরণের জন্য কোনো কার্ড আপনি চালু করেছেন কি না?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** প্রথম হচ্ছে, আর. এল. ই. জি. পি. স্কীমের যে কাজ হয় সেগুলো নিচের স্তরের আলোচনার পর তারাই তৈরি করে পাঠান। তারা সেটা পাঠাবার পর প্ল্যানিং বোর্ড থেকে সেটা পাশ করাতে হয়।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** শ্রমিক পরিবার পিছু একজনকে কমপক্ষে ১০০ দিন বছরের কাজ দিতে হবে—এটাই এক্ষেত্রে বেসিক প্রিন্সিপাল। পঞ্চায়েতে তারা কতদিন কাজ পেলো—সেটা চিহ্নিতকরণের জন্য কোনও কার্ডের ব্যবস্থা চালু করেছেন কি না?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** চিহ্নিতকরণ করেই তো পঞ্চায়েত যে এরিয়ায় স্কীমটি চালু হচ্ছে সেই এরিয়ার লোকদের নিচ্ছে এবং সেখানে যারা গরিব—তারাই কাজ পাচ্ছে।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** এতে ১০০ দিনের কাজের গ্যারান্টি কি করে হচ্ছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** ওটা ঠিক নয়।

### ২৪-পরগনা জেলার সরবেড়িয়া-রামপুরহাট রাস্তা

*** ৬৭৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১৬১২।) **শ্রী সুভাষ নস্কর ঃ** উন্নয়ন ও পরিকল্পনা (সুন্দরবন এলাকা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ২৪-পরগনা জেলার সরবেড়িয়া বাজার হতে রামপুরহাট পর্যন্ত রাস্তাটি পাকা (ইঁটের) হওয়ার জন্যে সার্ভে করা হয়েছে ; এবং

(খ) সত্য হলে, ঐ রাস্তাটির কাজ কবে নাগাদ আরম্ভ হবে বলে আশা করা যায়?

**শ্রী অব্দুল রাজ্জাক মোল্লা ঃ**

(ক) না কোনো সার্ভে করা হয় নি, তবে সার্ভে করার জন্য যথাযথ নির্দেশ দেওয়া হয়েছে।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সুভাষ নস্কর ঃ** কোনো সার্ভে হয়নি বলে জানিয়েছেন, কিন্তু দেড় বছর আগে একটি সার্ভে পার্টি প্রয়োজনীয় ইনস্ট্রুমেন্টস নিয়ে ঐ রাস্তাটি সার্ভে করেছিলেন এবং স্থানীয়ভাবে ম্যাপ্ করেছিলেন। তাহলে কি কাজের জন্য তারা সেখানে গিয়েছিলেন অনুগ্রহ করে জানাবেন কি?

**শ্রী আব্দুল রেজ্জাক মোল্লা ঃ** আমাদের কাছে কোনও সার্ভে রিপোর্ট আসেনি বিষয়টা আপনার কাছ থেকে জানতে পারলাম, নিশ্চয়ই এবিষয়ে খোঁজ নেব।

### কয়লাখনি অঞ্চলে ধস মোকাবিলা

*** ৬৭৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৩০৪।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কয়লাখনি অঞ্চলে ধস মোকাবিলায় সরকার কি কার্যকর ব্যবস্থা নিয়েছেন বা নিচ্ছেন ;

(খ) এই বিষয়ে ভারত সরকারকে অবহিত করা হয়েছে কি না ; এবং

(গ) হয়ে থাকলে, তার প্রতিক্রিয়া জানা গিয়েছে কি?

**শ্রী নির্মলকুমার বসু ঃ**

(ক) রাজ্য সরকার এই ব্যাপারে ভারত সরকারের দৃষ্টি আকর্ষণ করছেন, এবং প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ করেছেন। ভারত সরকারের সংস্থা ইস্টার্ন কোলফিল্ডস লিমিটেড কয়লাখনি অঞ্চলে ধস মোকাবিলায় নিম্নলিখিত ব্যবস্থাদি গ্রহণ করেছেন ঃ-

(১) খনি সংক্রান্ত আইন কানুন ও যাবতীয় আনুষঙ্গিক নিয়মাবলি যথাযথ প্রয়োগের ব্যাপারে কাঠোর ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

(২) ডিপিলারিং (depillaring)-এর সময় ডিরেকটার জেনারেল অফ মাইনস সেফটি-এর নির্দেশ কঠোরভাবে পালন করা হচ্ছে।

(৩) ইস্টার্ন কোলফিল্ডস্ লিমিটেডের সীতারামপুর এলাকায় রামজীবনপুর কোলিয়ারিতে সংশ্লিষ্ট এলাকার উন্নয়নের সাথে জড়িত আসানসোল দুর্গাপুর ডেভেলপমেন্ট অথরিটি-এর পরামর্শ অনুযায়ী যে পাইলট স্টাডি প্রজেক্টের কাজ গ্রহণ করা হয়েছিল তার কাজ সুষ্ঠুভাবে এগিয়ে চলেছে। এই কাজের জন্য জমি সংগ্রহে রাজ্য সরকার সহযোগিতা করেছে।

(খ) হ্যাঁ।

(গ) কয়লাখনি অঞ্চলে ধ্বসজনিত সমস্যার নিরসনে কেন্দ্রীয় সরকার প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করবেন বলে জানিয়েছেন। অতিসম্প্রতি ইস্টার্ন কোলফিল্ডস্ লিমিটেড, সেন্ট্রাল মাইন প্ল্যানিং ডিজাইন ইনস্টিটিউট-এর উচ্চপদস্থ অফিসার এবং ডাইরেক্টর জেনারেল অফ মাইনস্ সেফটির সহিত কেন্দ্রীয় শক্তি মন্ত্রকের এক আলোচনায় স্থির হয়েছে যে ইস্টার্ন কোলফিল্ডস্ লিমিটেড সক্রিয়ভাবে আসানসোল দুর্গাপুর ডেভেলপমেন্ট অথিরিটির সহিত ধসজনিত সমস্যার যথাযথ মোকাবিলায় সর্বতোভাবে সহযোগিতা করবে। এই ব্যাপারে ইস্টার্ন কোলফিল্ডস্ লিমিটেড একটি বিশেষজ্ঞ কমিটি গঠন করেছে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, এই সমস্যার ব্যাপকতা এবং গভীরতা সম্পর্কে আপনার কাছে কি খবর আছে সেটা দয়া করে জানাবেন কি?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** খবর খুবই খারাপ, এই বিরাট অঞ্চলে ধস নেমে যাচ্ছে এবং একেবারে সমস্ত এলাকা ধসে যাচ্ছে। প্রতিদিন আমার কাছে খবর আসছে এখানে দেবে যাচ্ছে ওখানে দেবে যাচ্ছে। কিছু দিন আগে শুনলাম বিস্তীর্ণ এলাকা জুড়ে বাড়ি ধসে পড়ে যাচ্ছে। এই নিয়ে আমি ভারত সরকারের কাছে বক্তব্য রেখেছি। গত ৬ই মার্চ আমি কেন্দ্রীয় মন্ত্রী বসন্ত শাঠের সঙ্গে সাক্ষাৎ করেছি, আগে যিনি কয়লা খনির সচিব ছিলেন মিঃ লাল তার সঙ্গে কথা বলেছি এবং মিঃ ভারমার সঙ্গে কথা বলেছি যে রানিগঞ্জ পুরো বিপন্ন। এই শহরকে অন্য জায়গায় সরিয়ে নিয়ে যেতে গেলে ১২০০ কোটি টাকা খরচ হবে। কিন্তু নতুন পরিকল্পনা যেটা নেওয়া হয়েছে, যেটা রামজীবনপুরে কোলিয়ারিতে চেষ্টা করা হচ্ছে তাতে ২০০ কোটি টাকা লাগবে। এই টাকা ভারত সরকারকে খরচ করতে হবে। কারণ এই কয়লা

থেকে যা লাভ পাওয়া যায় সেটা তারা নেয়। আমাদের বক্তব্য হচ্ছে এই ২০০ কোটি টাকা তারা যেন খরচা করে এবং এই সিদ্ধান্ত তারা নিক। কেবল রানিগঞ্জ শহর নয় পাশাপাশি যে সমস্ত অঞ্চলে ধস নামছে সেই বিস্তীর্ণ অঞ্চল তারা যেন ঠিক করে। এখানে কোথায় কোথায় বিপদ আছে সেই সমস্ত এলাকা চিহ্নিত করে যেন একটা মানচিত্র তৈরি করা হয়। মানচিত্র তৈরি করে সেখানে তারা যেন প্রয়োজনীয় ব্যবস্থা নেন। রামজীবন পাইলট প্রোজেক্টের রিপোর্ট ১ মাসের মধ্যে পাওয়া যাবে। ভারত সরকারের সঙ্গে কথা বলেছি যে এই সমস্ত অঞ্চলের অবস্থা অত্যন্ত ভয়াবহ, এই ব্যাপারে যেন তাড়াতাড়ি সিদ্ধান্ত গ্রহণ করেন এবং তাড়াতাড়ি কাজ আরম্ভ করেন। আমরা আশা করব ভারত সরকার এই টাকা খরচ করবেন।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে এই যে পাইলট প্রোজেক্টের কথা বলা হয়েছে এটা তৈরি হতে সময় লাগবে। মূল কথা হচ্ছে এই ধসকে মোকাবেলা করতে গেলে যে বিপুল পরিমাণ অর্থের প্রয়োজন সেটা খরচ করার জন্য ওয়ার ফুটিং হিসাবে এটাকে গ্রহণ করতে হবে। এই বিপুল পরিমাণ অর্থ ব্যয় করতে রাজ্য সরকার কি একক ভাবে খরচা করতে পারবে না ভারত সরকারের সাহায্য দরকার? এই ব্যাপারে ভারত সরকারের সঙ্গে অর্থের ব্যাপার নিয়ে কোনো কথাবার্তা বলেছেন কি?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** আমি আগেই বলেছি এই পরিকল্পনা রূপায়িত করতে গেলে অনেক টাকার দরকার হবে। রানিগঞ্জ শহরকে বাঁচাতে গেলে ২০০ কোটি টাকা লাগবে এবং তার পাশাপাশি এলাকায় যে সমস্ত জায়গায় ধস নামছে সেই এলাকাকে বাঁচাতে গেলে আরো কয়েক শো কোটি টাকা লাগবে। কোল ইন্ডিয়া এবং তার সাবসিডিয়ারি ইস্টার্ন কোলিয়ারিস, ভারত কুকিং যেটা পাচ্ছে সেই তুলনায় এই কয়েক শো কোটি টাকা কিছুই নয়। এই টাকা ভারত সরকারকে খরচ করতে হবে। রানিগঞ্জ শহরের এবং তার পাশাপাশি অঞ্চলে যে সমস্ত মানুষ আজ বিপন্ন তাদের রক্ষা করতে হবে এবং সেই সঙ্গে সঙ্গে কয়লা শেষ হয়ে যাবে। এটাতো রাজ্য সরকারের ব্যাপার নয়, এটা কেন্দ্রীয় সরকারের ব্যাপার। এই সীমাবদ্ধ আর্থিক ক্ষমতার মধ্যে এতো অর্থ ব্যয় করা রাজ্য সরকারের পক্ষে সম্ভব নয়। রাজ্যে সরকারের দায়িত্ব হচ্ছে এই ধস ভরাট করতে আনুষঙ্গিক যে সমস্ত জিনিস পত্রের দরকার যেমন জল, বালি এবং তার জন্য জমি সংগ্রহ করা এটা রাজ্য সরকার গ্রহণ করবে। অর্থ রাজ্য সরকার দেবে না, ভারত সরকার দেবে।

**শ্রী বিজয় পাল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি যে সমস্ত এলাকায় ধস নামছে রানিগঞ্জ শহর এবং মহকুমায় জড় হয়ে প্রতিদিন হাজার হাজার মানুষ এ. ডি. এম. বাংলোর সামনে ধরনা দিচ্ছে? সেখানে এমন অবস্থা সৃষ্টি হয়েছে যে, যে কোনো মুহূর্তে আরো বড় বিপদ হতে পারে। আপনি যে এটা উপলব্ধি করেছেন সেটা খুবই আনন্দের কথা এবং এই ব্যাপারে পাইলট প্রোজেক্ট করেছেন সেটা খুব ভাল কথা। কিন্তু কত দিনের মধ্যে এটা আরম্ভ হবে সেটা জানতে পারছি না। এটা খুব সিরিয়াসলি টেক আপ করা উচিত। রামজীবন পুর থেকে প্রতিদিন খবর আসছে যে সেখানে দেবে যাচ্ছে যে সমস্ত অ্যাফেকটেড জায়গা আছে যে ভাবে মানুষ সেখান থেকে শহরে চলে আসছে তাতে একটা ভয়াবহ বিপদের সৃষ্টি হবে। প্রতিদিন এস. ডি. ও., এ. ডি. এম ঘেরাও হচ্ছে। আমি জানতে চাই কত তাড়াতাড়ি এই ব্যবস্থা করবেন?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় সদস্য যে কথা বলেছেন তার সঙ্গে আমি একমত। আমি আগেই বলেছি পরিস্থিতি অত্যন্ত ভয়াবহ, সেখানকার মানুষ আজ বিপন্ন। সেখানে যে প্রতিদিন ঘেরাও হচ্ছে এই খবর পেয়েছি। আমি ভারত সরকারকে বলেছি এখানে যা পরিস্থিতি তাতে যেন কাল বিলম্ব না করা হয়। এই কাজ তাড়াতাড়ি করা উচিত। আমি মন্ত্রীর সঙ্গে এই ব্যাপার নিয়ে সাক্ষাত করেছি এবং আমরা যে নোট তৈরি করেছিলাম সেটা তাকে দেখিয়েছি। আমরা এই ব্যাপার নিয়ে একটা জনমত গঠন করতে চাই।

[ 2-00 — 2-10 P. M.]

**শ্রী হেমন্তকুমার রায় ঃ** ঐ অঞ্চলে যেভাবে ধস নামছে তা একটা বিরাট সমস্যা ঠিকই, কিন্তু একথা কি আপনার জানা আছে ঐ অঞ্চলের নিচে বিরাট অংশ ফাঁকা থাকার জন্য ওখানকার লোক পানীয় জল একেবারেই পাচ্ছেন না। ওখানকার লোক উপরি অংশে কোনো রকমে টিকে আছেন এবং একফোঁটা জলের জন্যে হাহাকার করে বেড়াচ্ছেন, এ খবর কি আপনার কাছে আছে ; এবং এই ব্যাপারে অবিলম্বে কি ধরনের ব্যবস্থা আপনি করছেন?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** এই সমস্যা নিয়ে চিন্তা-ভাবনা করা হচ্ছে। তাছাড়া, বিধানসভা থেকে যে সর্বসম্মত প্রস্তাব গ্রহণ করা হয়েছিল, তারমধ্যেও পানীয় জলের ব্যবস্থা সম্বন্ধে প্রস্তাব ছিল।

**শ্রী বামাপদ মুখার্জি ঃ** আপনি বললেন যে ইস্টার্ন কোলফিল্ডস্ কর্তৃপক্ষ একটা বিশেষজ্ঞ কমিটি তৈরি করেছেন, তারমধ্যে দুজন প্রতিনিধি—পশ্চিমবঙ্গ সরকারের একজন প্রতিনিধি হিসাবে তারা চেয়েছেন—সেই প্রতিনিধি ওখানে না যাওয়ার জন্য ওখানে কাজ এগোচ্ছে না—এই রকম কোনো সংবাদ কি আপনার জানা আছে?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** কথাটা ঠিক নয়। আমরা চিফ মাইনিং অফিসারকে ওখানে কমিটির সদস্য করে পাঠিয়ে দিয়েছি। তাছাড়া, এইচ. বি. ঘোষ, যিনি আসানসোল দুর্গাপুর ডেভেলপমেন্ট অথরিটির সদস্য, তিনিও এ বিষয়ে একজন বিশেষজ্ঞ, আমরা তার পরামর্শও গ্রহণ করছি।

**ভারত সরকার পরিচালিত কারখানায় "ডিনোটিফিকেশন"**

*** ৬৯৭।** (অনুমোদিত প্রশ্ন নং *২৫৬৮।) **শ্রী নীরোদ রায়চৌধুরি ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ইন্ডাস্ট্রিজ (ডেভেলপমেন্ট অ্যান্ড রেগুলেশন) অ্যাক্ট, ১৯৫১ অনুসারে অধিকৃত এবং ভারত সরকারের দ্বারা পরিচালিত এই রাষ্ট্রের কয়েকটি কারখানা "ডিনোটিফিকেশন" করা হইয়াছে ; এবং

(খ) হইলে, এই কারখানাগুলির নাম কি এবং ডিনোটিফিকেশনের সময় এইসব কারখানায় কতজন শ্রমিক ছিলেন?

**শ্রী নির্মলকুমার বসু ঃ**

(ক) হ্যাঁ।

| (খ) | কারখানার নাম | ডিনোটিফিকেশনের সময় শ্রমিক সংখ্যা |
|---|---|---|

| | | |
|---|---|---|
| (১) | কনটেনার্স অ্যান্ড ক্লোজারস লিঃ | ৮৫০ জন |
| (২) | ইন্ডিয়া রাবার ম্যানুফ্যাকচারিং লিঃ | ৫৭০ জন |
| (৩) | বার্টার পুলার অ্যান্ড কোম্পানি প্রাইভেট লিঃ | ৪০০ জন |
| (৪) | মোটর অ্যান্ড মেশিনারি ম্যানুফাকচারার্স লিঃ | ১৭৬ জন |

গত কয়েক বছরে এই চারটি কারখানা অধিগ্রহণ করার পর—যেগুলি ভারতসরকার পরিচালিত এগুলিকে ডিনোটিফিকেশন করে দিয়েছেন।

**শ্রী নীরোদ রায়চৌধুরি ঃ** এই সমস্ত কারখানা ডিনোটিফিকেশনের বিরুদ্ধে রাজ্য সরকার কি পরিকল্পনা গ্রহণ করেছেন?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** যে সমস্ত কারখানা ডিনোটিফিকেশন করা হয়েছে, সেগুলো অধিগ্রহণের সময় একটা নির্দিষ্ট সময়ের কথা স্থির ছিল, এই সময়ের মধ্যে এই কারখানাগুলো কিভাবে পরিচালনা করা হবে ইত্যাদি স্থির করবার কথা নির্দিষ্ট ছিল। সবক'টি কারখানা ভারত সরকার'এর প্রতিষ্ঠান হিসাবে চালাচ্ছিলেন—যেমন, গার্ডেনরিচ ওয়ার্কশপ, অ্যান্ড্রুল ইত্যাদি। এই প্রতিষ্ঠানগুলির সময়সীমা শেষ হয়ে গেলে তারা আর সময় বাড়ালেন না, বন্ধ করে দিলেন। সবগুলির ক্ষেত্রেই সময় শেষ হবার আগে থেকেই আমরা রাজ্য সরকারের পক্ষ থেকে তদ্বির করি, চিঠি লিখি এবং দিল্লিতে গিয়ে মন্ত্রীর সঙ্গে কথাবার্তাও বলি। ঐ চারটি প্রতিষ্ঠানের ব্যাপারেও আমরা একই ভাবে চেষ্টা করেছি এবং টেক অফ করবার আগে ইউনিয়ন থেকে প্রতিনিধিরা গিয়েছিলেন। ওরা যাতে ডিনোটিফিকেশন না করেন তারজন্য আমাদের মুখ্যমন্ত্রী নিজেও চিঠি লিখেছিলেন। তার আশঙ্কা ছিল যাতে শ্রমিকরা কর্মচ্যুত হয়ে রাস্তায় বসে না যান তারজন্য তিনি নিজে চিঠি লিখে চেষ্টা করেছিলেন। আমরা আরও নানা ভাবে তদ্বির করেছিলাম, কিন্তু ভারত সরকার আমাদের কথা, মুখ্যমন্ত্রীর কথা কিছুই রাখেন নি। এই চারটি প্রতিষ্ঠানকে তারা বন্ধ করে দিয়েছেন।

**শ্রী নীরোদ রায়চৌধুরি ঃ** কেন্দ্রীয় সরকার এই রাজ্যের আরও কয়েকটি কারখানাকে ডিনোটিফিকেশনের চেষ্টা করছেন, একথা কি সত্য?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** এই যে ভীতিপ্রদর্শন এটা সব সময়েই আছে। যেমন, বেঙ্গল পটারিজের কার্যকাল ৩১শে আগস্ট শেষ হয়ে যাচ্ছে, ১লা সেপ্টেম্বর থেকে এটির অবস্থা কি হবে তা আমরা জানিনা। এই ভাবে ইন্ডিয়া মেশিনারির কার্যকালও শেষ হতে চলেছে। এইভাবে যে সমস্ত প্রতিষ্ঠানের টেক অফ পিরিয়ড শেষ হয়ে যাচ্ছে, তারপর সেই সমস্ত প্রতিষ্ঠান লিকুইডিশনে চলে যাবে এবং ওরাও যথারীতি এগুলো উপর ডিনোটিফিকেশন জারি করে দেবেন। সময়সীমা শেষ হয়ে যাবার আগে আমরা বিভিন্ন ভাবে চেষ্টা-তদ্বির করে যাই এবং কোনো কোনো ক্ষেত্রে ১মাস, ২মাস, ৩মাস বা ৬ মাস করে চলতে থাকে। কিন্তু নির্দিষ্ট করে কোনো প্রতিষ্ঠানগুলির ক্ষেত্রে ওরা ডিনোটিফিকেশন করবেন তা আমাদের জানা নেই।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই ধরনের কাটার পুলারে এবং ২৮টি সংস্থার ডিনোটিফিকেশনের কথা আমরা বারেবারে শুনছি। ব্যাপারটি খুবই গুরুত্বপূর্ণ সেইজন্য এই বিধানসভা থেকে একটি সর্বদলীয় প্রতিনিধি দল কেন্দ্রের শিল্পমন্ত্রীর কাছে পাঠানোর কোনো চিন্তা করছেন কি না?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** আমরা প্রতিনিধি দল পাঠিয়েছি তাতে কংগ্রেসি সদস্যরাও ছিলেন। আমরা সেখানে মন্ত্রীকে বলেছি যে এইভাবে টেক ওভার ইউনিটগুলি জাতীয়করণ করা হোক যেমন বেঙ্গল পটারিজ, ইন্ডিয়ান মেশিনারি জাতীয়করণ করা হোক। কিন্তু তারা জাতীয়করণ না করে ওই টেকওভার পিরিয়ডের মধ্যেই ডিনোটিফায়েড করে দেন।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, সেন্টার এডে আজকের স্বনামধন্য গ্রেট ইস্টার্ন হোটেল রাজ্য সরকার চালাচ্ছেন এবং ইট ওয়াজ ইনিসিয়ালি এ সিক ইন্ডাস্ট্রি এর অধিকাংশ ক্ষেত্রে এটা একটা উদ্বেগের ব্যাপার কিনা এবং এটা ভাবতে হবে যে এম্পটি থ্রেট, রিয়েল থ্রেট অ্যান্ড ডিসঅ্যাপয়েন্টিং রিয়েলি এইগুলির মধ্যে একটা তফাৎ আছে। এই বিষয়ে রাজ্য সরকারের কংক্রিট ভূমিকা জানতে চাইছি যে এই রুগ্ন শিল্পকে একটু সুস্থ সবল করে অ্যাট লিস্ট ভায়াবেল করার জন্য প্রচেষ্টা চালাচ্ছেন কি?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** মাননীয় সদস্য নিয়ম-কানুন জানেন যে কি নিয়ম অধিগ্রহণ করার রুগ্ন বা বন্ধ শিল্প অধিগ্রহণ করার ক্ষমতা রাজ্য সরকারের নেই। ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট রেগুলেশন অ্যাক্ট, ১৯৫১ এটা কেন্দ্রীয় সরকারের আইন। ভারত সরকার এই আইনের বলে অধিগ্রহণ করতে পারে। অধিগ্রহণ করার পরে অধিগৃহীত কারখানা যথা অ্যান্ড ইউল গার্ডেনরিচ ওয়ার্কশপ তার কিছু অংশ রাজ্য সরকারকে দেন অথরাইজড দেন অথরাইজড কন্ট্রোলার হিসাবে। এইভাবে রাজ্য সরকারকে ১৩টি অথরাইজড কন্ট্রোলার হিসাবে ভারত সরকার দিয়েছেন। পশ্চিমবঙ্গ সরকারকে ভারত সরকার আনঅথরাইজড্ কন্ট্রোলার হিসাবে ১৩টি কারখানা দিয়েছেন তারমধ্যে ৪টি রাজ্য সরকার জাতীয়করণ করছে আর সব কটি করার সিদ্ধান্ত নিচ্ছেন। কিন্তু ভারত সরকার তার অধিগৃহীত কারখানার একটি জাতীয়করণ করেন কি। তারমধ্যে আবার ৪টি ডিনোটিফিকেশন করেছেন আরও অন্যান্যগুলি করবার হুমকি দিচ্ছেন।

**শ্রী বামাপদ মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যে বার্ণ স্ট্যান্ডার্ড গ্রুপ এবং সেরামিক ফ্যাক্টরিকে ডিনোটিফিকেশন করার জন্য নোটিশ দেওয়া হয়েছে সেই সম্পর্কে কোনো ব্যবস্থা নিয়েছেন কি না?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** আপনার অবগতির জন্য জানাচ্ছি এই ব্যাপারে আমরা কেন্দ্রীয় মন্ত্রী নারায়ণ দাস তেওয়ারীর সঙ্গে কথা বলেছি এবং মাননীয় মুখ্যমন্ত্রীও নিজে নারায়ণ দাস তেওয়ারীর সঙ্গে কথা বলেছেন।

**খড়গ্রাম পঞ্চায়েত সমিতিকে অর্থপ্রদান**

* ৬৯৮। [(অনুমোদিত প্রশ্ন নং *২৪৮৭ (এস এন)।] **শ্রী দীনবন্ধু মাঝি এবং শ্রী আতাহার রহমান ঃ** পঞ্চায়েত ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৩ সাল হইতে বর্তমান সময় পর্যন্ত মুর্শিদাবাদ জেলার খড়গ্রাম পঞ্চায়েত সমিতিকে (১) কি কি খাতে কত টাকা দেওয়া হইয়াছে ; (২) উক্ত সমিতি কি কি খাতে কত টাকা খরচ করিয়াছে ; এবং

(খ) উক্ত পঞ্চায়েত সমিতি বর্তমানে কোন্ রাজনৈতিক দলের দখলে আছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ**

(ক) ১৯৮৩-৮৪ আর্থিক বছর থেকে শুরু করে ১৯৮৫-৮৬ বছর পর্যন্ত খড়গ্রাম পঞ্চায়েত সমিতি বিভিন্ন খাতে মোট ৩০ লক্ষ ২১ হাজার ৩৫৩ টাকা ৪৮ পয়সা পেয়েছে এবং ঐ সময়ে মোট ২৭ লক্ষ ৪৯ হাজার ২৪৮ টাকা ৫৫ পয়সা খরচ করেছে বিশদ বিবরণ এরকম।

(খ) খড়গ্রাম পঞ্চায়েত সমিতির মোট ৫২ জন সদস্যের মধ্যে ২৭ জন ভারতীয় জাতীয় কংগ্রেস দলভুক্ত বলে প্রকাশ। অতএব এই পঞ্চায়েত সমিতিটি উক্ত দলের ক্ষমতাধীন রয়েছে।

**শ্রী আতাহার রহমান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ৩০ লক্ষ টাকার বেশি দেওয়া হয়েছে আর ২৭ লক্ষ টাকা খরচ হয়েছে। এই সম্পর্কে কোনো দুর্নীতির খবর পেয়েছেন কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** প্রশ্নের উত্তরের সঙ্গে সঙ্গে রীতি অনুযায়ী এতে কত কত ধরা হয়েছে, কোন সালে কত টাকা দেওয়া হয়েছে। নলকূপ কত দেওয়া বা ভূমি রাজস্ব অনুদান কত টাকা এবং পঞ্চায়েত জমি বণ্টনের ক্ষেত্রে কত দেওয়া হয়েছে সব জানানো হয়েছে।

**শ্রী আবুল হাসনাৎ খান ঃ** টাকা খরচের যে হিসাব দিয়েছেন এটা তো কাগজে-কলমে দেওয়া আছে কিন্তু প্র্যাকটিকালি টাকা খরচ হয়েছে কিনা এইরকম অভিযোগের তদন্ত করবেন কি?

[2-10 — 2-20 P. M.]

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** আপনারা যে প্রশ্ন করেছিলেন সেই প্রশ্ন অনুযায়ী আমি জেলায় পাঠিয়েছিলাম, সেখানকার দপ্তর থেকে তারা সিদ্ধান্ত নিয়ে একটা হিসাব তারা আমার কাছে পাঠিয়ে দিয়েছে। সবগুলি পড়া আমার পক্ষে সম্ভব নয়, দফায় দফায় দেওয়া আছে, এইগুলি সঠিক না বেঠিক আমি কি করে বলব, আমি তো আর বিরিঞ্চি বাবু নই।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি ঐ পঞ্চায়েতকে যে পরিমাণ টাকা দেওয়া হয়েছিল, আপনি বললেন তার বাইরে অন্যান্য এক্সজিকিউটিভ এজেন্সি পঞ্চায়েত সমিতিকে বাদ দিয়ে সেকশন অফিসারকে কাজ করার জন্য ঐ পঞ্চায়েত সমিতিকে বেনিফিসিয়ারিস দেওয়া হয়েছিল কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** এটা প্রশ্ন করলে জবাব দেব, স্পেশিফিক প্রশ্ন না করলে বলা সম্ভব নয়। এতে অ্যাডমিনিস্ট্রেটিভ কস্টের মাইনে আলাদা। এটা হচ্ছে একটা আলাদা জিনিস, এক দিন আসবেন ভাল করে বুঝিয়ে দেব। এদের মাইনে পত্র সব আলাদা, তাদের কিছু অ্যাসাইন্ড জব থাকে। একদিন আসবেন এই ব্যাপারে ক্লাস করাব।

**শ্রী [illegible]রেন্দ্রনারায়ণ রায় ঃ** মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি এই যে খড়গ্রাম পঞ্চায়েত সমিতি এতে কত টাকা দিয়েছেন, কত টাকা এখানে খরচ হয়েছে বললেন। কিন্তু এখানে কোনো দুর্নীতি হয়েছে—এই রকম কোনো অভিযোগ এসেছে কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরি ঃ** না এখান থেকে সেই রকম কিছু এখন পর্যন্ত আসে নি।

**বিভিন্ন খাতে ১৯৮৩-৮৪ সাল থেকে ১৯৮৫-৮৬ সাল পর্যন্ত খড়গ্রাম পঞ্চায়েত সমিতি কর্তৃক প্রাপ্ত অর্থ এবং খরচের বিশদ বিবরণী ঃ**

| ক্রমিক সংখ্যা | যে বাবদ টাকা পাওয়া গেছে | ১৯৮৩ - ৮৪ প্রাপ্ত অর্থ | ১৯৮৩ - ৮৪ খরচ | ১৯৮৪ -৮৫ প্রাপ্ত অর্থ | ১৯৮৪ -৮৫ খরচ | ১৯৮৫ -৮৬ প্রাপ্ত অর্থ | ১৯৮৫ -৮৬ খরচ |
|---|---|---|---|---|---|---|---|
| ১) | নলকূপ | ১২,৯৯০.০০ | ২২,১৮৩.০০ | ৩৮,৫৫০.০০ | ৩৬,২৭৩.৯২ | ১০,০২৫.০০ | ২৮,৭৭০.৮৯ |
| ২) | ভূমি রাজস্ব বাবদ অনুদান | ১৭,৩৬০.০০ | ১৭,২৩৬.৮০ | ১৮,৪৪৭.০০ | ১৮,৬৫৫.৮০ | ১০,৯৮৩.০০ | ২০,৯৩৭.৮০ |
| ৩) | বাস্তু জমি বন্টন | —— | ৪২,০০০.০০ | —— | —— | ৩,২০০.০০০ | —— |
| ৪) | ই.জি.পি. প্রকল্প | ৪৯৫,০০০.০০ | ৫৪৫,০০০.০০ | ৭৬,৮৪৮.০০ | ৬৩,৪০১.৪১ | —— | ৩,২৩৪.০০ |
| ৫) | এন. আর. ই. পি. প্রকল্প | ৩৪৪,৩৭৬.০০০ | ৩৮৮,৩৭৬.০০০ | ৬২৪,০০০.০০০ | ৩৮৪,০০০.০০ | ৮০৪,০০০.০০০ | ৯৬০,০০০.০০০ |
| ৬) | প্রাথমিক পুস্তক বহন খরচ | ১,৫৭৪.৩২ | ১,৫৭৪.৩২ | ১,৪০৭.১৬ | ১,৪০৭.১৬ | —— | —— |
| ৭) | পঞ্চায়েত সমিতির সদস্যদের রাহা খরচ ও দৈনিক ভাতা | —— | ১,২১২.৬০ | —— | ২,৫৪১.২০ | ৩,৩৩৩.০০ | ১,২৬৯.৭৫ |
| ৮) | পঞ্চায়েত সমিতির নিজস্ব উৎস ও আনুষঙ্গিক খরচ | ১,০০০.০০০ | ৩,৬৬৮.১১ | ৩৬০.০০ | ১০,১৮৭.১৫ | ৭,২৪০.০০ | —— |
| ৯) | পয়প্রণালী ও জনস্বাস্থ্য উন্নয়ন | ৪৮০.০০ | ২,৮৭৬.০০ | —— | —— | —— | —— |
| ১০) | সভাপতি সহকারী সভাপতির সাম্মানিক | ৩,০০০.০০ | ২,৭৫৫.০০ | ৩,০০.০০ | ২,৩৫০.০০ | ৩,০০০.০০ | ৩,৯০০.০০ |
| ১১) | পশুখাদ্য | ৬০০.০০ | ৬০০.০০ | —— | —— | —— | —— |
| ১২) | নলকূপ বিশুদ্ধিকরণ | —— | —— | ১,০০০.০০ | ৬৪৮.০০ | —— | —— |
| ১৩) | দরিদ্র তফসিলি ব্যক্তিদের বাসগৃহ প্রকল্প | —— | —— | ২০,৭০০.০০ | ৩,২৫০.০০ | ১,৬০০.০০ | ১৭,৪৫০.০০ |
| ১৪) | আর. এন. ই. জি. পি. প্রকল্প | —— | —— | ২১৪,০০০.০০ | ৮৪,০০০.০০ | ১০০,০০০.০০ | ৬৯,৮০৪.০০ |
| ১৫) | মহিলা সমিতি | —— | —— | —— | ১,৪১০.০০ | —— | —— |
| ১৬) | গ্রাম্য বিপনন কেন্দ্র | —— | —— | ৪,৬৮৮.০০ | —— | —— | —— |
| ১৭) | বন্যা ক্ষতিগ্রস্ত পঞ্চায়েত সমিতি ভবনের সংস্কার | —— | —— | —— | —— | ১,৫০,০০০.০০ | —— |
| ১৮) | বন্যায় ক্ষতিগ্রস্ত কারিগরদের জন্য অনুদান | —— | —— | —— | —— | ৪,৬০০.০০ | ৩,৬০০.০০ |
| | মোট | ৯,২০,৩৮০.৩২ | ১০,২৭,৪৭৭.২৫ | ১০,০১,৯৯২.০০ | ৬,০৮,১২৪.৬৪ | ১০,৯৭,৯৮১.০০ | ১১,১৩,৬৫৪.৬৬ |

**মাশুল সমীকরণ নীতি**

*** ৬৯৯।** [(অনুমোদিত প্রশ্ন নং *২৫৭১ (এস এল)।] **শ্রীঅনিল মুখার্জিঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এই রাজ্যে উৎপাদিত কোন কোন জিনিসের ক্ষেত্রে মাশুল সমীকরণ নীতি (ফ্রেইট ইকুয়ালাইজেশন পলিসি) প্রযোজ্য ; এবং

(খ) এই নীতি পরিবর্তনের জন্য কোনও সিদ্ধান্ত গৃহীত হয়েছে—এই মর্মে সরকারের নিকট কোনো সংবাদ আছে কি?

**শ্রী নির্মলকুমার বসু ঃ**

(ক) কয়লা, লোহা, ইস্পাত, সিমেন্ট পেট্রোলজাত দ্রব্য এবং নাইট্রোজেন সার।

(খ) না।

**শ্রী অনিল মুখার্জিঃ** মাননীয় মহাশয় দয়া করে জানাবেন কি এই ঘটনা কি সত্য যে কেন্দ্রীয় সরকার কর্তৃক নিযুক্ত যে পান্ডে কমিটি এরা পর্যায়ক্রমে তিনভাবে এটাকে বাতিল। সুপারিশ করেছেন এবং তা যদি সত্য না হয় তাহলে এটা না হওয়ায় কারণ কি?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** হ্যাঁ, আপনি ঠিকই বলেছেন। এই ফ্রেট ইকুয়ালাইজেশন পলিসি বা মাশুল সমীকরণ নীতির বিরুদ্ধে অনেক রাজ্যে বিশেষ করে পশ্চিমবাংলা রয়েছে। এই ব্যাপারে ভারত সরকার একটা কমিটি করেন। এই বি. ডি. পান্ডে কমিটি ১৯৮০ সালে সুপারিশ করে যাতে এই মাশুল সমীকরণ নীতিটা ধীরে ধীরে তুলে দেওয়া যায়। ভারত সরকার এই সুপারিশ গ্রহণ করেন। ১৯৮০ সাল থেকে ১৯৮৬ সাল হয়ে গেল এখনও তারা এটা তুলে দেওয়ার ব্যাপারে বিন্দুমাত্র কোনো রকম সিদ্ধান্ত গ্রহণ করেনি। আমি যে তথ্য সংগ্রহ করেছি ৩০শে জুলাই ১৯৮৫-র তারিখের তা থেকে বলছি রাজ্যসভার এক সদস্য এস. ডব্লু. ধুবে, এবং অমরপ্রসাদ ভট্টাচার্য এক প্রশ্নের উত্তরে মিনিস্টার, ডিপার্টমেন্ট অফ স্টিল তিনি জানালেন কিভাবে বন্ধ করা হবে তার চেষ্টা চলছে। তার পরে অনেকদিন হয়ে গেল এখনও কিছু হয়নি। ১৯শে জানুয়ারি ১৯৮৬ রাজ্য সভায় চিমনভাই প্যাটেল তিনি বললেন মডালিটিস অ্যাট দি টাইম অফ ফেসিং দি উইথড্রল আর স্টিল বিইং ওয়ার্কড আউট। একটা আইনসভায় তুললে পরে যেঠা অ্যাসুরেন্স হয়ে যায়, সেখানে ৬ বছর হয়ে গেল, এখনও পর্যন্ত কিছুই করা হয়নি। কিন্তু আমরা জানিয়েছি অবিলম্বে এই মাশুল সমীকরণ নীতি তুলে দেওয়া হোক।

**শ্রী অনিল মুখার্জিঃ** পান্ডে কমিটি এটা উইথড্র করার সুপারিশ করেছিলেন তখন এটা না করার ফলে পশ্চিম বাংলার বা পূর্ব ভারতের ইঞ্জিনিয়ারিং শিল্পের যে ক্ষতি হচ্ছে সে সম্পর্কে রাজ্য সরকার কি ভাবছেন?

**শ্রী নির্মলকুমার বসু ঃ** রাজ্য সরকার মনে করেন মাশুল সমীকরণ নীতি পশ্চিমবাংলা তথা পূর্ব ভারতের পক্ষে ক্ষতিকর। সুতরাং একে অবিলম্বে তুলে দেওয়া উচিত এবং তারজন্য আমরা প্রস্তাব করেছি, দেখাশুনা করেছি। কিন্তু এটা যদি না করতে পারেন তাহলে

কেবলমাত্র কয়লা, লোহা, ইস্পাত ছাড়াও গ্যাস, তুলা, সুরাসার ইত্যাদিগুলি যাতে সারা ভারতে এক দামে বিক্রি হতে পারে সেটা করুন। দুর্ভাগ্য বশত তারা কিছুই করছেন না।

**শ্রী অনিল মুখার্জি:** সর্বদলীয় একটা কমিটি করে ভারত সরকারের কাছে রাজ্য সরকারের বক্তব্য বললেন কি?

**শ্রী নির্মলকুমার বসু:** গত বছর বিধানসভার সর্বদলীয় প্রতিনিধি দল কেন্দ্রীয় অর্থমন্ত্রীর সঙ্গে দেখাশুনা করেন। তিনি তখন বলেছিলেন আমরা এটা করব। প্রয়োজন হলে আবার যাব।

**Dr. Zainal Abedin:** Will the Hon'ble Minister-in-charge of Commerce and Industries Department be pleased to State as to the extent of loss sustained by West Bengal alone with regard to this policy in the case of cotton, molasses and gas?

**Shri Nirmal Kumar Bose:** It is difficult to say as to the exact extent of loss in respect of cotton, gas and molasses. But it is known to every body that the price at which cotton is available in Maharashtra is not available for the cotton mills of West Bengal. They are to pay more price in respect of cotton, molassess and gas. So, this is definitely injurious to the industrial development of West Bengal.

**শ্রী সরল দেব:** মাশুল সমীকরণ নীতি বর্জিত হবার ফলে পশ্চিমবাংলার ৪২টি সুতি শিল্প এবং সুরাসার সমীকরণ না করার ফলে খুব ক্ষতি হচ্ছে এবং বহু শ্রমিক বেকার হচ্ছে। এই গুরুত্ব উপলব্ধি করে পশ্চিমবাংলার স্বার্থে কেন্দ্রের উপর চাপ সৃষ্টি করার জন্য অবিলম্বে আর একটা সর্বদলীয় কমিটি প্রধান মন্ত্রীর কাছে পাঠাবার বিষয় বিবেচনা করবেন কি না?

**শ্রী নির্মলকুমার বসু:** বিবেচনা করে দেখব।

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ:** মাশুল সমীকরণ নীতি থাকার ফলে প্রতি বছর পশ্চিমবঙ্গ সরকারের আর্থিকগতভাবে কি পরিমাণ ক্ষতি হচ্ছে এবং শিল্পোন্নয়নে কি কি বাঁধা সৃষ্টি হচ্ছে?

**শ্রী নির্মলকুমার বসু:** রাজ্য সরকারের নিজের কারখানা কল্যাণী স্পিনিং মিলের সুতো মহারাষ্ট্র থেকে বেশি দামে রেলে ভাড়া দিয়ে আনতে হয়। নাগপুরের এম্প্রেস তুলো যে দামে কিনছে তার চেয়ে বেশি দামে আমাদের কিনতে হচ্ছে। এবং রেল ভাড়াও লাগছে। এর ফলে শুধু তুলো নয়, হোমিওপ্যাথিক ওষুধ, গ্যাস, সুরাসারও ক্ষতিগ্রস্ত হচ্ছে। পশ্চিমবাংলার বিভিন্ন শিল্পের জন্য কাঁচামাল অন্য রাজ্য থেকে আনতে গিয়ে ভাড়া বেশি হচ্ছে। আমরা দেখছি কয়লা, ইস্পাত, লোহা অন্য রাজ্যগুলি একই দামে পাচ্ছে যার ফলে তারা এগিয়ে যাচ্ছে। এর ফলে সরকারি এবং বেসরকারি কারখানা ক্ষতিগ্রস্ত হচ্ছে। সেজন্য অনেক চিন্তা করছেন সমস্ত শিল্প এখানে না করে অন্য রাজ্যে করা ভাল।

## Starred Questions
## (to which written answers were laid on the table)

### হুগলি জেলা পরিষদে বনসৃজন প্রকল্পে নিয়োগ

* ৬৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *২১৩২) **শ্রী ধীরেন্দ্রনাথ সরকার এবং শ্রী আব্দুল মান্নান :** পঞ্চায়েত ও সমষ্টি-উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১লা মার্চ, ১৯৮৫ থেকে এ পর্যন্ত বনসৃজন প্রকল্পে হুগলি জেলা পরিষদ দৈনিক মজুরির ভিত্তিতে কতজনকে নিয়োগ করেছে ; এবং

(খ) এই নিয়োগ কি পদ্ধতিতে করা হয়েছে?

**পঞ্চায়েত ও সমষ্টি-উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১লা মার্চ ১৯৮৫ থেকে ২০.৩.৮৬ পর্যন্ত দৈনিক মজুরির ভিত্তিতে নিযুক্ত শ্রমিকের সংখ্যা ২৭৫৯ ;

(খ) স্থানীয় কর্মহীনদের বিশেষত ভূমিহীন কৃষি শ্রমিকদের মধ্যে থেকে এই নিয়োগ করা হয়।

### Wild Birds' Sanctuary at Kanan Durga Mandir

*680. (Admitted question No. *1876.) **Shri Abani Bhusan Satpathy :** Will be Minister-in-charge of the Forests Department be pleased to state—

(a) Whether there is any proposal to start a wild birds' sanctuary at Kanan Durga Mandir in Jhargram sub-division in Midnapur district ;

(b) if so, when the work will start ; and

(c) if the answer to clause (a) is in the negative, the reasons thereof ?

**Minister of State-in-charge for Forests Deptt. :**

(a) No.

(b) Does not arise ;

(c) It involves some Debottar land and fund is also necessary. The State Wild Life Advisory Board is looking into the difficulties.

### ছাতনা ইঞ্জিনিয়ারিং কমপ্লেক্স লিমিটেড

* ৬৮১। (অনুমোদিত প্রশ্ন নং *২০৮৪।) **শ্রী সুভাষ গোস্বামী :** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় ছাতনা ইঞ্জিনিয়ারিং কমপ্লেক্স লিঃ কর্তৃপক্ষকে ক্ষুদ্রশিল্প স্থাপনের জন্য ওয়েস্ট বেঙ্গল ফিনান্সিয়াল কর্পোরেশন এ পর্যন্ত কত টাকা ঋণ দিয়াছে ;

(খ) প্রস্তাবিত শিল্প স্থাপনের কাজ বর্তমানে কোন্ পর্যায়ে আছে ; এবং

(গ) মূল্যবৃদ্ধিজনিত কারণে অনুমতি ব্যয়সীমার (এস্টিমেটেড কস্ট) মধ্যে উক্ত কার্য সম্পন্ন না হইলে বর্ধিত ব্যয়ের আনুপাতিক হারে ওয়েস্ট বেঙ্গল ফিনান্সিয়াল কর্পোরেশন কর্তৃক মঞ্জুরীকৃত ঋণের পরিমাণ বৃদ্ধির কোনো প্রস্তাব আছে কি?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ওয়েস্ট বেঙ্গল ফিনান্সিয়াল কর্পোরেশন বাঁকুড়া জেলার ছাতনা ইঞ্জিনিয়ারিং কমপ্লেক্স লিঃ এর জন্য ঐ পর্যন্ত মোট ১৫ লক্ষ টাকা মঞ্জুর করেছে।

(খ) প্রকল্পটির নির্মাণ কাজ ভিত পর্যন্ত শেষ হয়েছে। প্রয়োজনীয় যন্ত্রপাতি সরবরাহের জন্য অর্ডার দেওয়া হয়েছে বিদ্যুৎ ও জল সরবরাহের ব্যাপারে সংশ্লিষ্ট কর্তৃপক্ষের সঙ্গে আলেচনা সমাপ্ত হয়েছে।

(গ) হ্যাঁ।

### আরামবাগে রবীন্দ্র ভবন স্থাপন

* ৬৮২। (অনুমোদিত প্রশ্ন নং *১১৬৯।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আরামবাগে রবীন্দ্র ভবনের কাজ সমাপ্ত করিবার পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে, উক্ত পরিকল্পনা করে নাগাদ বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না। ভবনটি একটি বেসরকারি রেজিস্ট্রিকৃত সংস্থা দ্বারা নির্মিত হচ্ছে। ভবনের নির্মাণকার্য সমাপ্ত করার দায়িত্ব ঐ সংস্থার। আমরা সাধ্যমত আর্থিক সহযোগিতা করেছি।

(খ) প্রশ্ন ওঠে না।

### অপারেশন বর্গার সময়সীমা

* ৬৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *৫৫৭।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, অপারেশন বর্গার সময়সীমা বাড়িয়ে দেওয়া হয়েছে ; এবং

(খ) সত্য হলে, অপারেশন বর্গা ত্রুটিমুক্ত করার জন্য কোনো ব্যবস্থা নেওয়া হচ্ছে কি?

**ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ ৩০শে জুন, ১৯৮৬ তারিখ পর্যন্ত অপারেশন বর্গার সময় সীমা বাড়ানো হয়েছে।

(খ) অপারেশন বর্গার কোনো ত্রুটির কথা সরকারের জানা নেই, তবে এই কাজ সুষ্ঠুভাবে সম্পন্ন করার জন্য স্থানীয় সকল আধিকারিককে যথোপযুক্ত নির্দেশ দেওয়া হয়েছে।

### হুগলি জেলায় নোয়াই খালের উপর পাকা সেতু নির্মাণ

* ৬৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *৮৪০।) **শ্রী সরল দেব ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হুগলি জেলায় কোন্নগর ও চন্ডীগড়ের মধ্যে নোয়াই খালের উপর পাকা সেতু তৈয়ারি করার কোনো পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে উক্ত পরিকল্পনার কাজ কবে নাগাদ শুরু হইবে বলিয়া আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সেচ দপ্তরের হাতে এরূপ কোনো পরিকল্পনা নাই।

(খ) এরূপ প্রশ্ন ওঠে না।

### বাঁকুড়া জেলার শিল্প প্রকল্প

* ৬৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৭১।) **শ্রী উপেন কিসকু ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৫ সালের ১লা এপ্রিল হইতে ১৯৮৬ সালের মার্চ পর্যন্ত সময়ে বাঁকুড়া জেলা শিল্প আধিকারিক ঐ জেলার কতগুলি প্রকল্প ব্যাঙ্কে প্রেরণ করিয়াছেন ; এবং

(খ) উক্ত তারিখ পর্যন্ত ব্যাঙ্ক কতগুলি প্রকল্প মঞ্জুর করিয়াছেন?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৬৬৪টি।

(খ) ১১৯টি।

### পুরুলিয়া জেলার ফাইবার গ্লাস কারখানা

* ৬৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *৬৬০।) **শ্রী প্রবোধচন্দ্র সিংহ ঃ** বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ই সি এল পুরুলিয়া জেলায় একটি ফাইবার গ্লাস কারখানা নির্মাণের সিদ্ধান্ত নিয়েছেন ;

(খ) সত্য হলে, এ ব্যাপারে কোনো বিদেশি রাষ্ট্রের সহযোগিতা নেওয়া হচ্ছে কি ; এবং

(গ) এই কারখানা নির্মাণের ক্ষেত্রে রাজ্য সরকার যুক্ত আছেন কিনা?

**বাণিজ্য ও শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) এই সম্পর্কে কোনো তথ্য এই দপ্তরে জমা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**হাওড়া জেলার বাগান্ডা খাল ও স্লুইস সংস্কার**

* ৬৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *৮৬৮।) **শ্রী রবীন্দ্র ঘোষ :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হাওড়া জেলার শ্যামপুর ১ নং ব্লকের বাগান্ডা খাল ও উক্ত খালের উপর স্লুইস গেট সংস্কারের কোনো পরিকল্পনা সরকারের আছে কি ;

(খ) থাকিলে, ঐ বাবদ কত টাকা মঞ্জুর হইয়াছে ; এবং

(গ) উক্ত কাজ কবে নাগাদ আরম্ভ হইবে বলিয়া আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) বাগান্ডা খাল ও উক্ত খালের উপর স্লুইস গেট সংস্কারের পরিকল্পনা সরকারের আছে। এখনও তা পর্যবেক্ষণের পর্যায়ে আছে।

(খ) এ বাবদ কোনো টাকা মঞ্জুর হয় নাই।

(গ) এখনই কিছু বলা সম্ভব নয়।

**জেলার বিচ্ছিন্ন এলাকা বিনিময়**

* ৬৮৯। (অনুমোদিত প্রশ্ন নং *১০৬৪।) **শ্রী রামপদ মান্ডি :** ভূমি ও ভূমিসংস্কার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পাশাপাশি জেলার কোনো এলাকা নিজ জেলা থেকে প্রাকৃতিক কারণে বিচ্ছিন্ন সেগুলোর সুবিধার্থে পরস্পরকে বিনিময় করার কোনো ব্যবস্থা আছে কি ; এবং

(খ) থাকিলে, কিভাবে উহা কার্যকর করা যায়?

**ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) কেবলমাত্র প্রাকৃতিক কারণে কোনও জেলার কোনও এলাকা বিচ্ছিন্ন হলেই পার্শ্ববর্তী জেলার সহিত বিচ্ছিন্ন অংশের বিনিময়ের কোনও আইনগত ব্যবস্থা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**সাপ্তাহিক পত্রিকা সম্পাদকদের "প্রেস অ্যাক্রেডিটেড" কার্ড প্রদান**

* ৬৯০। (অনুমোদিত প্রশ্ন নং *২২৮৮।) **শ্রী হাবিব মোস্তাফা ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলিকাতা এবং মফস্বল থেকে পাঁচ বৎসরের উপর যেসব সাপ্তাহিক পত্রিকা প্রকাশিত হচ্ছে, সেইসব সাপ্তাহিক পত্রিকায় সম্পাদকদের "প্রেস অ্যাক্রেডিটেড" কার্ড দেওয়া হয় কি ; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর "না" হলে, ঐ ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) 'ক' প্রশ্নের ইতিবাচক উত্তরের পরিপ্রেক্ষিতে 'খ' প্রশ্ন ওঠে না।

**রিলিফ আন্ডারটেকিং-এর জন্য আবেদন**

* ৬৯১। (অনুমোদিত প্রশ্ন নং *৬৯৭।) **শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** শিল্প পুনর্গঠন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৭৭ সালের জুন মাস হতে এ পর্যন্ত পশ্চিম বাংলায় কতগুলো কারখানা রিলিফ আন্ডারটেকিং-এর জন্যে দরখাস্ত করেছে ;

(খ) বর্তমানে সরকার কটি দরখাস্ত বিবেচনা করছেন ; এবং

(গ) কেন্দ্রীয় সরকারের পরিচালনাধীন কোনও কারখানা ঐ রকম কোনও দরখাস্ত জমা দিয়েছে কি না?

**শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৭৭ সালের জুন মাস হতে ১৯৮৬ সালের মার্চ মাস পর্যন্ত মোট ৯৪টি কারখানা রিলিফ আন্ডারটেকিং-এর জন্যে দরখাস্ত করেছিল।

(খ) বর্তমানে সরকারের বিবেচনাধীন দরখাস্তের সংখ্যা ৮।

(গ) হ্যাঁ।

**কোচবিহার জেলায় আর এল ই জি প্রকল্প**

* ৬৯২। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৬৮।) **শ্রী বিমলকান্তি বসু ঃ** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৫-৮৬ বৎসরে আর এল ই জি পি প্রকল্পে কোচবিহার জেলার জন্য কত অর্থ মঞ্জুর করা হইয়াছে ;

(খ) উক্ত সময়ে এই জেলায় কতগুলি স্কীম অনুমোদন পাইয়াছে ; এবং

(গ) উক্ত সময়ে কতগুলি স্কীম জেলা হইতে অনুমোদনের জন্য প্রেরিত হইয়াছিল?

**পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৫-৮৬ আর্থিক বৎসরে কোচবিহার জেলার জন্য নগদ ৯০.৬৬ লক্ষ টাকা ও ১০০১ টন গমের মূল্য বাবদ ১৫.০২ লক্ষ টাকা ধরিয়া মোট ১০৫.৬৮ লক্ষ টাকা মঞ্জুর করা হইয়াছে।

(খ) উক্ত সময়ে এই জেলায় তফসিলি শ্রেণীর জন্য ৬০০টি গৃহ নির্মাণের প্রকল্প ও ২৪৬টি স্যানিটারি ল্যাট্রিন নির্মাণের জন্য ২.৯৫ (দুই লক্ষ পঁচানব্বই হাজার) টাকার একটি প্রকল্প অনুমোদিত হইয়াছে। ইহা ব্যতীত ১৯৮৩-৮৪ ও ১৯৮৪-৮৫ সালে অনুমোদিত ৯৭টি প্রকল্পের কাজ চলিতেছে।

(গ) ১৯৮৫-৮৬ সালে কোচবিহার জেলা হইতে সামাজিক বনসৃজন প্রকল্পের অধীনে ২.৩২ লক্ষ (দু লক্ষ বত্রিশ হাজার) টাকার একটি স্কীম অনুমোদনের জন্য প্রেরিত হইয়াছে। কিন্তু স্কীমটি ত্রুটিপূর্ণ হওয়ায় অনুমোদন দেওয়া সম্ভব হয় নাই।

**ফরাক্কা ব্লকের কানলই নদী সংস্কার**

* ৬৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৯১।) **শ্রী আবুল হাসনাৎ খান ঃ** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার ফরাক্কা ব্লকে কানলই নদী সংস্কার করিবার কোনো পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকিলে, এই পরিকল্পনা রূপায়ণের কাজ কবে নাগাদ আরম্ভ হইবে বলিয়া আশা করা যায়?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ, মুর্শিদাবাদ জেলার ফারাক্কা ব্লকে কানলই নদীর জলনিকাশি সংক্রান্ত একটি পরিকল্পনা তৈরি করার কথা সরকারের বিবেচনাধীন আছে।

(খ) এ বিষয়ে এখনই বলা সম্ভব নয়।

**রানিনগরে ইন্ডাস্ট্রিয়াল কমপ্লেক্স স্থাপন**

* ৬৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *২০১৬।) **শ্রী তারকবন্ধু রায় ঃ** বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) জলপাইগুড়ি জেলায় রানিনগরে ইন্ডাস্ট্রিয়াল কমপ্লেক্স স্থাপনের কোনো পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে, উক্ত কাজ কবে নাগাদ শুরু হইবে বলিয়া আশা করা যায়?

**বাণিজ্য ও শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১৯৮৬-৮৭ সালেই শুরু হইবে বলিয়া আশা করা যায়।

**কেলেঘাই নদী খনন**

* ৬৯৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৩১৯।) **শ্রী প্রশান্ত প্রধান:** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, মেদিনীপুর জেলার কেলেঘাই নদী খননের কোনো পরিকল্পনা সরকারের আছে কি?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:**

কেলেঘাই নদী খননের কাজ ১৯৬৯ সালে শুরু হইয়াছিল। ইহার অসমাপ্ত কাজগুলির প্রস্তাব বর্তমানে সরকারের বিবেচনাধীনে আছে।

**ডবলিউ বি আই ডি সি-এর তত্ত্বাবধানে বাণিজ্য কেন্দ্র স্থাপন**

* ৬৯৬। (অনুমোদিত প্রশ্ন নং *২১৪৩।) **শ্রী সাত্ত্বিককুমার রায়:** বাণিজ্য ও শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ওয়েস্ট বেঙ্গল ইন্ডাস্ট্রিয়াল ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট কর্পোরেশন-এর তত্ত্বাবধানে পশ্চিমবঙ্গের কয়টি জেলায় বাণিজ্য কেন্দ্র (ইন্ডাস্ট্রিয়াল এস্টেট) নির্মিত হইতেছে;

(খ) উক্ত জেলাগুলির নাম কি; এবং

(গ) উক্ত কার্য কবে নাগাদ শেষ হইবে বলিয়া আশা করা যায়?

**বাণিজ্য ও শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী:**

(ক) তিনটি জেলায় শিল্প বিকাশ কেন্দ্র স্থাপনের কাজ চলিতেছে।

(খ) জলপাইগুড়ি, হাওড়া ও ২৪-পরগনা।

(গ) (১) জলপাইগুড়ি জেলার দ্রাবগ্রামে জমি বণ্টনের কাজ চলিতেছে। বর্তমান বৎসরের শেষে প্রয়োজনীয় বিদ্যুৎ সরবরাহের জন্য সাবস্টেশন নির্মিত হইলে যাবতীয় নির্মাণকার্য শেষ হইবে বলিয়া আশা করা যায়।

(২) হাওড়া জেলার উলুবেড়িয়া ১৯৮৭ সালের মার্চ মাস নাগাদ প্রারম্ভিক কাজ শেষ করিয়া কিছু জমি বণ্টন করা যাইবে বলিয়া আশা করা যায়।

(৩) ২৪-পরগনা জেলার 'ফলতা'য় সম্প্রতি শিল্প বিকাশ কেন্দ্র গড়ার কাজ আরম্ভ হইয়াছে। ঐ কার্য শেষ হইতে আনুমানিক ২$\frac{1}{2}$ বৎসর লাগিবে।

## Un-Starred Questions
## (to which written answers were laid on the table)

**বাঁকুড়া জেলার প্রতাপপুর রঘুনাথ জিউ জুনিয়র বিদ্যালয়কে মাধ্যমিক বিদ্যালয়ে রূপান্তরকরণ**

৭১। (অনুমোদিত প্রশ্ন নং ৮০।) **শ্রী কাশীনাথ মিশ্র:** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়ার ২ নং ব্লকের অধীনস্থ পড়রা অঞ্চলের প্রতাপপুর রঘুনাথ জিউ জুনিয়র হাইস্কুলটিকে মাধ্যমিক বিদ্যালয়ে রূপান্তরিত না করার কারণ কি ;

(খ) ঐ ব্লকের অধীনস্থ মানকানালী অঞ্চলের কাঁটাবলী বিদ্যাসাগর বিদ্যামন্দির সহ ঐ ব্লকের জুনবেদিয়া অঞ্চলের বনকাটি জুনিয়র হাইস্কুলকে মাধ্যমিক বিদ্যালয়ে রূপান্তরিত করার প্রস্তাব এ পর্যন্ত কার্যকর না হওয়ার কারণ কি ;

(গ) উক্ত ব্লকের অধীনস্থ রিক্‌না অঞ্চলের জুনিয়র হাইস্কুলকে মাধ্যমিক বিদ্যালয়ে রূপান্তরিত করার ব্যবস্থা কার্যকর করা হয়েছে কি না ; এবং

(ঘ) উক্ত ব্লকের পুরন্দপুর অঞ্চলের কাঞ্চনপুর জুনিয়র হাইস্কুলকে দশম শ্রেণী পর্যন্ত উন্নীতকরণের জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক), (খ), (গ), (ঘ) জিলান্তর পরিদর্শন টিমের নিকট হতে বিদ্যালয়গুলির স্বীকৃতির/উন্নীতকরণের ব্যাপারে কোনো সুপারিশ এখনও পর্যন্ত পাওয়া যায় নি।

**আউশ, আমন প্রভৃতি বিভিন্ন প্রকার ধান উৎপাদনের পরিমাণ**

৭২। (অনুমোদিত প্রশ্ন নং ১০৭।) **শ্রী কাশীনাথ মিশ্র ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৪-৮৫ সালে পশ্চিম বাংলার জেলাগুলিতে আউশ, আমন প্রভৃতি ধান উৎপন্নের পরিমাণ কত ;

(খ) উক্ত সালে মাজরা পোকা সহ জলাভাবে জেলাওয়ারী কত ফসল নষ্ট হয়েছে ;

(গ) আসন্ন বোরো চাষে কত পরিমাণ জমিতে বোরো চাষ জেলাওয়ারী হয়েছে ; এবং

(ঘ) গম, সরিষা, তিল, তিসি, আলু, উচ্চফলনশীল ধান জেলাওয়ারী কত জমিতে চাষ করা হয়েছে?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৪-৮৫ সালে পশ্চিম বাংলার জেলাগুলিতে ধান উৎপাদন ছিল এইরূপ ঃ—

(চাল হিসাবে)

আউশ—৬ লক্ষ ৬০ হাজার ৬২০ টন,

আমন—৬১ লক্ষ ৬১ হাজার ৯৪০ টন, এবং

বোরো—১২ লক্ষ ৬৯ হাজার ৯৫০ টন।

**মোট ৮০ লক্ষ ৯২ হাজার ৫১০ টন**

(খ) এ ব্যাপারে কোনো সার্বিক পরিসংখ্যান নাই, তবে মাজরা পোকা এবং জলাভাবে কোনো উল্লেখযোগ্য ক্ষতি হয় নি।

(গ) এই রাজ্যের ফলিত অর্থনীতি ও পরিসংখ্যান সংস্থার পরিসংখ্যান সংগ্রহের কাজ এখনও সম্পূর্ণ হয় নি। কাজেই এখনই এ বিষয়ে সঠিক পরিসংখ্যান দেওয়া সম্ভব নয়।

(ঘ) বর্তমান কৃষিবর্ষে (১৯৮৫-৮৬) রবি ও গ্রীষ্ম মরশুমের ফসলগুলির জেলাওয়ারী তথ্য সংগ্রহের কাজ এখনো সম্পূর্ণ হয় নি।

## নদীয়া জেলায় প্রাথমিক বিদ্যালয়

৭৩। (অনুমোদিত প্রশ্ন নং ৫৪১।) **শ্রী সতীশচন্দ্র বিশ্বাস ঃ** শিক্ষা (প্রাথমিক) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে নদীয়া জেলায় মোট কতগুলি প্রাথমিক বিদ্যালয় আছে ;

(খ) ১৯৮৪, ১৯৮৫ ও বর্তমান বছরে ঐ বিদ্যালয়গুলিতে শিক্ষক ও ছাত্রছাত্রীর সংখ্যা কত ;

(গ) ঐ স্কুলগুলোতে শিক্ষকের সংখ্যা ছাত্রছাত্রীর আনুপাতিক কিনা ; এবং

(ঘ) শিক্ষক সংখ্যা ঘাটতি/কম থাকলে তা পূরণ করার জন্য কোনো পরিকল্পনা সরকারের আছে কি না ?

**প্রাথমিক শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২,৪৯৯টি।

(খ) ১৯৮৪ সালে শিক্ষক সংখ্যা ১০,৩৬৫

১৯৮৫ সালে শিক্ষক সংখ্যা ১০,৩৬৫

১৯৮৬ সালে শিক্ষক সংখ্যা ১০,৩৬৫

১৯৮৪ সালে ছাত্রছাত্রীর সংখ্যা ৪,০৮,৬১০

১৯৮৫ সালে ছাত্রছাত্রীর সংখ্যা ৪,২১,৬৬৩

১৯৮৬ সালে ছাত্রছাত্রীর সংখ্যা এখনও সংগ্রহ করা সম্ভব হয়নি।

(গ) ১৯৮৪ সালে শিক্ষক সংখ্যা ছাত্রছাত্রীর সংখ্যার তুলনায় সামান্য বেশি ছিল। ১৯৮৫ সালে শিক্ষক সংখ্যা ছাত্রছাত্রীর সংখ্যার তুলনায় সামান্য কম আছে।

(ঘ) হ্যাঁ।

## আলুচাষীদের জন্য সরকারি ব্যবস্থা

৭৪। (অনুমোদিত প্রশ্ন নং ৭৬২।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আলু উৎপাদক প্রান্তিক, ক্ষুদ্র ও মাঝারি চাষীদের আলু সংরক্ষণের জন্য সরকার কি ব্যবস্থা করেছেন ;

(খ) নদীয়া জেলায় অবস্থিত হিমঘরগুলিতে ১৯৮৪-৮৫ এবং ১৯৮৫-৮৬ (১৫ই ফেব্রুয়ারি পর্যন্ত) বৎসরে উক্ত তিন স্তরের আলুচাষীগণ কি পরিমাণ আলু সংরক্ষণের সুযোগ পেয়েছেন ; এবং

(গ) নদীয়া জেলার কোন হিমঘর মালিক উল্লিখিত আলুচাষীদের সরকার নির্ধারিত আলু সংরক্ষণের সুযোগ দিচ্ছে না—এরূপ কোনও সংবাদ সরকারের কাছে আছে কি?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) প্রতি বছরের মতো এ বছরেও পশ্চিমবঙ্গে আলু উৎপাদনকারী ক্ষুদ্র, প্রান্তিক ও ভাগচাষীদের আলু হিমঘরে সংরক্ষণের জন্য আলোচনার মাধ্যমে নিয়মাবলি প্রণয়ন করা হয়েছে। এই শ্রেণীর উৎপাদনকারিদের জন্য এ বছর প্রতিটি হিমঘরের ধারণক্ষমতার শতকরা ৪০ ভাগ স্থান নির্দিষ্ট রাখা হয়েছে।

(খ) ১৯৮৪-৮৫ সালে নদীয়া জেলায় তিনটি হিমঘর চালু ছিল। এ তিনটি হিমঘরের মোট ধারণক্ষমতা ১৬ হাজার মেট্রিক টন। এর মধ্যে শতকরা ৫০ ভাগেরও বেশি অংশে সাধারণ কৃষকের আলু মজুত ছিল এবং উক্ত বছর কোনো কৃষকই হিমঘরে স্থানলাভে বঞ্চিত হন নি।

এ বছর ৮ হাজার মেট্রিক টন ধারণক্ষমতা একটি হিমঘর বন্ধ আছে। দুইটি চালু সমবায় হিমঘরের মোট ধারণক্ষমতা ৮ হাজার মেট্রিক টন। বাজারে ভাল দাম পাওয়ায় চাষীরা আলু বিক্রি করে দিচ্ছেন। কাজেই শেষ পর্যন্ত চালু হিমঘর দুইটির সম্পূর্ণ অংশ পূর্ণ হবে কিনা সঠিক বলা যায় না। এই অবস্থায় কৃষকের স্থান লাভে বঞ্চিত হওয়ার প্রশ্নই ওঠে না। চাষীদের মজুত আলুর সঠিক হিসাব এখনই জানা যায় নি।

(গ) নদীয়া জেলায় উল্লিখিত শ্রেণীর কৃষকেরা সরকার নির্ধারিত হারে সংরক্ষণের সুযোগ লাভে বঞ্চিত হয়েছেন—এ ধরনের কোনো সংবাদ সরকারের কাছে আসে নি।

**পর্যটন কেন্দ্র**

৭৫। (অনুমোদিত প্রশ্ন নং ৮০৬।) **শ্রী হিমাংশু কুঙর ঃ** পর্যটন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৭৬-৭৭ সালে পশ্চিমবঙ্গে কতগুলি পর্যটন কেন্দ্র ছিল ;

(খ) ১৯৮৫-৮৬ (৩১এ ডিসেম্বর ১৯৮৫ পর্যন্ত) সময়ে রাজ্যের কোন্ কোন্ অঞ্চলে পর্যটন কেন্দ্র গড়ে তোলা হয়েছে ; এবং

(গ) এইসব কেন্দ্রে পর্যটকদের কি কি সুযোগসুবিধা দেওয়ার ব্যবস্থা আছে?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) তেরটি—দার্জিলিং, কালিম্পং, শিলিগুড়ি, মালদহ, বহরমপুর, শান্তিনিকেতন, বক্রেশ্বর, দুর্গাপুর, দিঘা, বকখালি, ডায়মন্ড হারবার, বিষ্ণুপুর এবং কলকাতা।

(খ) ১৯৮৫-র ৩১এ ডিসেম্বর পর্যন্ত উত্তরবঙ্গে আরও পাঁচটি পর্যটন কেন্দ্র যুক্ত হয়েছে—কার্শিয়াং, মিরিক, মালবাজার, মাদারিহাট ও রায়গঞ্জ। এছাড়া দার্জিলিং থেকে সন্দক্‌ফু-ফালুট ট্রেকিং পথে সাতটি ট্রেকিং কেন্দ্রের উন্নয়ন করা হয়েছে—মানেভঞ্জন, টংলু, গৈরিবাস, ধোত্রে, সন্দক্‌ফু, রামাম ও রিম্বিক। দক্ষিণ বঙ্গে যুক্ত হয়েছে আরও দশটি পর্যটন কেন্দ্র—মাইথন, ব্যারাকপুর, গাদিয়াড়া, কাঁকরাঝোড়, ঝাড়গ্রাম, মুকুটমণিপুর, অযোধ্যাপাহাড়, সজনেখালি, বেথুয়াডহরি ও পারমাদান।

(গ) সব কেন্দ্রেই পর্যটক আবাস আছে। সন্দক্‌ফু-ফালুট ট্রেকিং পথে ট্রেকারদের সবরকম সুবিধা দেবার ব্যবস্থা আছে। মিরিক হ্রদে নৌবিহারের সুযোগ করে দেওয়া হয়েছে। সুন্দরবনের অরণ্যে বন্যপ্রাণী দেখার জন্য ওয়াচ টাওয়ার আছে, লঞ্চেও ভ্রমণের ব্যবস্থা আছে। গাদিয়াড়া, বেথুয়াডহরিতে বনভোজনের জন্য বিশেষ ব্যবস্থা আছে। এছাড়াও এইসব কেন্দ্রগুলি দেখাবার জন্য আয়োজিত ভ্রমণের ব্যবস্থা আছে।

**বর্তমানে প্রতি টন কয়লার দাম**

৭৬। (অনুমোদিত প্রশ্ন নং ৮১২।) **শ্রী হিমাংশু কুঙর ঃ** খাদ্য সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কেন্দ্রীয় সরকার সম্প্রতি প্রশাসনিক আদেশ বলে কয়লার দাম বাড়ানোর পর টন প্রতি কয়লার বর্তমান দাম কত ;

(খ) জাতীয়করণ করার পর থেকে ১৯৮৬ সালের ৩১এ জানুয়ারি পর্যন্ত কয়লার দাম প্রতি বছর কিভাবে বেড়েছে?

**খাদ্য সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কলিকাতা ও হাওড়া সদরের ক্ষেত্রে টন প্রতি ৫৮৭.৫৬ টাকা ধার্য করা হয়েছে এবং অন্যান্য জেলার ক্ষেত্রে জেলা শাসকদের সরকার-নির্ধারিত নিয়মের ভিত্তিতে দাম ধার্য করার জন্য অনুরোধ করা হয়েছে। বিভিন্ন জেলাতে দামের সামান্য তারতম্য হয়।

(খ) কয়লাখনি জাতীয়করণের পর প্রতি বছর কয়লার দাম কলিকাতা ও হাওড়া সদরে যেভাবে বেড়েছে তা নিম্নরূপ—

| সাল | মূল্য প্রতি মেট্রিক টন টাকা |
|---|---|
| ১৯৭৩ .. .. .. | ১২৩.৮০ |
| ১৯৭৪ .. .. .. | ১৫৭.৫০ |

| | | | | |
|---|---|---|---|---|
| ১৯৭৫ | .. | .. | .. | ১৮২.৫০ |
| ১৯৭৬ | .. | .. | .. | ২০১.২০ |
| ১৯৭৮ | .. | .. | .. | ২৫০.০০ |
| ১৯৭৯ | .. | .. | .. | ২৮১.২০ |
| ১৯৮১ | .. | .. | .. | ৪০০.০০ |
| ১৯৮২ | .. | .. | .. | ৪৭৫.০০ |
| ১৯৮৩ | .. | .. | .. | ৫২৫.০০ |
| ১৯৮৪ | .. | .. | .. | ৫৩৮.৮০ |
| ১৯৮৫ | .. | .. | .. | ৫৫৬.২০ |
| ১৯৮৬ | .. | .. | .. | ৫৮৭.৫৬ |

**ভি আই পি-দের আপ্যায়ন বাবদ খরচ**

৭৭। (অনুমোদিত প্রশ্ন নং ৮১৪।) **শ্রী সুব্রত মুখার্জিঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৫-৮৬ আর্থিক বছরে ভি আই পি-দের আপ্যায়ন বাবদ জিলা প্রশাসনগুলিতে মোট কত অর্থ ব্যয় হয়েছে ; এবং

(খ) সরকারি আর্থিক বিধি অনুযায়ী জিলা প্রশাসন এই খাতে সর্বাধিক কত টাকা ব্যয় করতে পারে?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ১৯৮৫-৮৬ আর্থিক বছরে ভি আই পি-দের মধ্যে যারা পশ্চিমবঙ্গ সরকার কর্তৃক রাষ্ট্রীয়-অতিথির মর্যাদা পেয়েছেন এবং পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় সফর করেছেন তাদের আপ্যায়ন বাবদ খরচ মেটানোর জন্য জেলা প্রশাসনগুলিকে ১,৪৫,৩২৬ টাকা আবণ্টন দেওয়া হয়েছে।

(খ) রাষ্ট্রীয়-অতিথিদের আপ্যায়নের দায়িত্ব পশ্চিমবঙ্গ সরকারের। সুতরাং সরকারি আর্থিক বিধি অনুযায়ী জিলা প্রশাসনকে জেলা সফরকারি রাষ্ট্রীয়-অতিথিদের আপ্যায়ন বাবদ প্রকৃত খরচ মেটানোর জন্য আবণ্টন দেওয়া হয়। এ বিষয়ে কোনো উর্ধ্বসীমা নির্দিষ্ট নেই।

**লাভজনক মূল্যে পাট ক্রয়**

৭৮। (অনুমোদিত প্রশ্ন নং ৯১৬।) **শ্রী আনিসুর রহমান বিশ্বাসঃ** কৃষি বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের পাট চাষীদের নিকট হতে লাভজনক মূল্যে পাট কেনার কোনো পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি না ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, (১) পরিকল্পনাটি কিরূপ, ও (২) 'না' হলে, উক্ত পরিকল্পনা গ্রহণে অসুবিধার কারণ কি?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) রাজ্য সরকার এ ব্যাপারে সিদ্ধান্ত গ্রহণ করেন নাই।

(খ) (১) প্রশ্ন ওঠে না, (২) এরূপ পরিকল্পনা গ্রহণ করার পূর্বে নিম্নোক্ত বিষয়ে সুনিশ্চিত হওয়া একান্ত দরকার—সরকারি পর্যায়ে কাঁচাপাট খরিদের জন্য প্রয়োজনীয় অর্থের ব্যবস্থা ও সরকারি পর্যায়ে সংগৃহীত কাঁচাপাটের বিক্রয়/বন্টন ব্যবস্থা।

**চলচ্চিত্র শিল্পের উন্নয়ন পরিকল্পনা**

৭৯। (অনুমোদিত প্রশ্ন নং ৯২৩।) **শ্রী আনিসুর রহমান বিশ্বাস ঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, চলচ্চিত্র শিল্পের উন্নতির জন্য সরকারের কি কি পরিকল্পনা আছে?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

চলচ্চিত্র শিল্পের উন্নতির জন্য রাজ্য সরকার নিম্নলিখিত স্থায়ী পরিকল্পনাগুলি গ্রহণ করেছেন ঃ—

(ক) নিজস্ব প্রযোজনায় কাহিনীচিত্র নির্মাণ,

(খ) বেসরকারি প্রযোজকদের কাহিনীচিত্র নির্মাণের জন্য অনুদান প্রকল্প,

(গ) ফিল্ম প্রোডাকশন ইউনিটের মাধ্যমে প্রযোজকদের স্বল্পহারে ক্যামেরা ইত্যাদি ভাড়া করার সুযোগ,

(ঘ) ফিল্ম ওয়ার্কার্স ওয়েলফেয়ার ফান্ড গঠন,

(ঙ) পশ্চিমবঙ্গ চলচ্চিত্র কেন্দ্র নন্দনের নির্মাণ,

(চ) রঙীন চলচ্চিত্র পরিস্ফুটনাগার নির্মাণ,

(ছ) চলচ্চিত্র উৎসব,

(জ) টেকনিসিয়ান্স স্টুডিও অধিগ্রহণ,

(ঝ) তথ্য চিত্র ও সংবাদ আলেখ্য নির্মাণ,

(ঞ) তথ্য চিত্র ক্রয় ইত্যাদি,

(ট) সিনেমা হল নির্মাণ,

(ঠ) নতুন সিনেমা হল্লের ক্ষেত্রে প্রমোদ কর ফেরত।

এছাড়াও বিভিন্ন কমিটির পরামর্শ অনুযায়ী বিভিন্ন সময়ে কর্মসূচি গ্রহণ করা হয়ে থাকে।

**চাঁপদানিতে অবস্থিত জি আই এস সূতা কারখানা**

৮০। (অনুমোদিত প্রশ্ন নং ৯৩৯।) **শ্রী শৈলেন চ্যাটার্জি :** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) চাঁপদানিতে অবস্থিত জি আই এস সূতা কারখানাটি কবে হইতে বন্ধ আছে ;

(খ) উক্ত কারখানাটি খোলার জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ৩০-১০-৮৫ হইতে।

(খ) সালিশির জন্য বিভিন্ন স্তরে আলাপ আলোচনা চালানো হইয়াছিল। বর্তমানে দ্বিপাক্ষিক স্তরে আলোচনা চলিতেছে।

**রাজ্যের বন্ধ হিমঘর**

৮১। (অনুমোদিত প্রশ্ন নং ৯৫০।) **শ্রী কাশীনাথ মিশ্র :** কৃষি বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের ২৫২টি হিমঘরের মধ্যে কতগুলি হিমঘর (জেলাওয়ারী) বন্ধ আছে ; এবং

(খ) হিমঘরগুলির আধুনিকীকরণ ও উন্নতিকরণের জন্য ১৯৮২-৮৩, ১৯৮৩-৮৪, ১৯৮৪-৮৫ এবং ১৯৮৫-৮৬ সালের আর্থিক বছরে কি কি পরিকল্পনা গ্রহণ করা হয়েছে?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) গত বছরের হিসাব অনুযায়ী বিভিন্ন কারণে বন্ধ হয়ে যাওয়া হিমঘরের জেলাওয়ারী হিসাব :—

| জেলা | | | সংখ্যা |
|---|---|---|---|
| হুগলি | .. | .. | ৬ |
| বর্ধমান | .. | .. | ৭ |
| মেদিনীপুর | .. | .. | ৪ |
| কলিকাতা | .. | .. | ৪ |
| বীরভূম | .. | .. | ৩ |
| বাঁকুড়া | .. | .. | ২ |
| হাওড়া | .. | .. | ৩ |
| মুর্শিদাবাদ | .. | .. | ৩ |
| চব্বিশ পরগনা | (উত্তর/দক্ষিণ) | | ৩ |
| জলপাইগুড়ি | .. | .. | ১ |
| নদীয়া | .. | .. | ১ |
| | | মোট | ৩৭ |

(খ) রাজ্যের হিমঘরগুলির আধুনিকীকরণ বা উন্নতিকল্পে রাজ্য সরকারের আর্থিক পরিকল্পনা নেই। রাজ্যের প্রায় সব চালু হিমঘরগুলি ব্যক্তিগত বা সমবায় মালিকানায় প্রতিষ্ঠিত। ওয়েস্ট বেঙ্গল কোল্ড স্টোরেজ (এল অ্যান্ড আর) অ্যাক্ট, ১৯৬৬ অনুযায়ী এই রাজ্যে হিমঘর প্রতিষ্ঠা এবং পরিচালনার ক্ষেত্রে হিমঘর মালিককে অগ্রিম অনুমতি, হিমঘর নকসার অনুমোদন এবং লাইসেন্স নিতে হয়। কোনো হিমঘর প্রকল্পে নকশা উক্ত আইন অনুযায়ী হয়েছে কিনা এবং হিমঘর প্রতিষ্ঠিত হলে তা অনুমোদিত নকশা অনুযায়ী তৈরি হয়েছে কিনা তা খতিয়ে দেখে লাইসেন্স মঞ্জুর সংক্রান্ত আদেশ দেওয়া হয়।

**পশ্চিমবঙ্গে হাসপাতালগুলিতে রোগীদের স্বার্থে ব্যবহৃত অ্যাম্বুলেন্স**

৮২। (অনুমোদিত প্রশ্ন নং ৯৮৯।) **শ্রী সুব্রত মুখার্জি ও শ্রী কাশীনাথ মিশ্র ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে সারা পশ্চিমবঙ্গের মেডিক্যাল কলেজ হাসপাতাল এবং সি এম ও এইচ-গুলির জন্য সরকারি অ্যাম্বুলেন্স-এর মধ্যে মাত্র তিরিশ শতাংশ অ্যাম্বুলেন্স রোগীদের স্বার্থে ব্যবহৃত হচ্ছে এবং সত্তর শতাংশ বিকল অবস্থায় পড়ে আছে ;

(খ) সত্য হলে এর কারণ কি এবং অ্যাম্বুলেন্সগুলি চালু করবার জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে ;

(গ) সারা পশ্চিমবঙ্গের বরাদ্দকৃত অ্যাম্বুলেন্সের সংখ্যা কত ;

(ঘ) বর্তমানে সর্বমোট সচল ও বিকল অ্যাম্বুলেন্সের সংখ্যা কত ;

(ঙ) বর্তমানে অ্যাম্বুলেন্স ড্রাইভারের সংখ্যা কত?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) সত্য নহে। রোগীদের স্বার্থে ব্যবহৃত অ্যাম্বুলেন্সের সংখ্যা শতকরা ৮৫ ভাগ এবং বিকল অ্যাম্বুলেন্সের সংখ্যা মাত্র ১৫ ভাগ।

(খ) প্রশ্ন ওঠে না। বিকল অ্যাম্বুলেন্সগুলি সচল করিবার জন্য প্রয়োজনীয় সবরকম ব্যবস্থা গ্রহণ করা হইতেছে।

(গ) ২০৬।

(ঘ) সচল অ্যাম্বুলেন্সের সংখ্যা ১৭৭ এবং বিকল অ্যাম্বুলেন্সের সংখ্যা ২৯।

(ঙ) ৪১২।

**পাট থেকে সুতলি পাকানোর মেশিন সরবরাহ**

৮৩। (অনুমোদিত প্রশ্ন নং ১০৯৯।) **শ্রী রামপদ মান্ডিঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, কমদামে পাট থেকে সুতলি পাকানোর মেশিন সরবরাহ করার কোনো পরিকল্পনা সরকারের আছে কি না?

**কুটির ও ক্ষুদ্রায়তন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

বর্তমানে অনুরূপ কোনো পরিকল্পনা সরকারের নেই।

### মুর্শিদাবাদ জেলার পিরোজপুর ও ঘুঘুপাড়া গ্রামে লুণ্ঠনের ঘটনা

৮৪। (অনুমোদিত প্রশ্ন নং ১১১৫।) **শ্রী আতাহার রহমান ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৫ সালে মুর্শিদাবাদ জেলার অন্তর্গত রানিনগর থানার অধীন পিরোজপুর এবং ঘুঘুপাড়া গ্রামে কোনো লুণ্ঠনের ঘটনা ঘটেছে কিনা ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' বলে (১) কতগুলি বাড়ি লুঠ করা হয়েছে, (২) লুণ্ঠিত দ্রব্যাদির মূল্য কত, (৩) কতজন ব্যক্তিকে এ পর্যন্ত গ্রেপ্তার করা হয়েছে, ও (৪) উক্ত ব্যক্তিরা কোনও রাজনৈতিক দলভুক্ত কিনা?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৫ সালে ঘুঘুপাড়া গ্রামে লুণ্ঠনের কোনো ঘটনা ঘটে নি। তবে ঐ সময়ে পিরোজপুর গ্রামে তিনটি লুণ্ঠনের ঘটনা ঘটেছিল।

(খ) (১) ১৭টি, (২) ৪০,০০০ টাকা, (৩) ১৭ জনকে ও (৪) আটক ব্যক্তিরা ফরওয়ার্ড ব্লক ও সি পি আই (এম) সমর্থক বলে কথিত।

### সরকার অনুমোদিত মদের দোকান

৮৫। (অনুমোদিত প্রশ্ন নং ১১৬১।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** আবগারি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এই রাজ্যে বর্তমানে সরকার অনুমোদিত কতগুলি মদের দোকান আছে ; এবং

(খ) (১) বর্তমানে আরামবাগে সরকার অনুমোদিত মদের দোকানের সংখ্যা কত ; ও (২) কাদের নামে ঐ দোকানগুলি?

**আবগারি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) এই রাজ্যে বর্তমানে সরকারি অনুমোদিত মোট ২,৭৮০টি মদের দোকান আছে।

(খ) (১) বর্তমানে আরামবাগ মহকুমায় মোট ২৮টি সরকার অনুমোদিত মদের (মদ, পচাই ও তাড়ি) দোকান আছে। তন্মধ্যে ৫টি দোকান আরামবাগ শহরে অবস্থিত, (২) যাদের নামে ঐ দোকানগুলি তাদের নাম নিচে দেওয়া হল ঃ—

দেশি মদের দোকান—

(১) শ্রীমতী মহামায়া দে এবং শ্রী স্বপন কুমার দে (আরামবাগ শহর),

(২) শ্রী শ্রীপতি সাহা এবং শ্রী তপনকুমার সাহা,

(৩) শ্রীমতী অনিলাবালা দাসী এবং শ্রী বিজয়কুমার সাহা,

(৪) শ্রী মুরারিমোহন সাহা,

(৫) শ্রীমতী টিয়ারাণী সাহা,

(৬) শ্রী বিজয়কৃষ্ণ সাহা,

(৭) শ্রী অজিতকুমার সাহা,

(৮) শ্রী নিরাপদ মন্ডল (আরামবাগ শহর),

(৯) শ্রী সুখদেব সাহা এবং শ্রী দিলীপকুমার সাহা,

(১০) শ্রীমতী বিভাবতী দেবী,

(১১) শ্রী অজিতকুমার সাহা,

(১২) শ্রী শ্যামপদ সাহা,

(১৩) শ্রীমতী ইন্দুবালা সাহা,

(১৪) শ্রী বিভূতিভূষণ আদক,

পচাই-এর দোকান—

(১৫) শ্রী শ্রীপতি সাহা এবং শ্রী তপনকুমার সাহা,

(১৬) শ্রীমতী অনিলাবালা দাসী এবং শ্রী বিজয়কুমার সাহা,

(১৭) শ্রী বিজয়কৃষ্ণ সাহা,

(১৮) শ্রীমতী টিয়ারাণী সাহা,

(১৯) শ্রী অলোককুমার সাহা ও আর একজন (আরামবাগ শহর),

(২০) শ্রী অজিতকুমার সাহা,

(২১) শ্রী বিশ্বনাথ নন্দী,

(২২) শ্রী অজিতকুমার সাহা,

(২৩) শ্রীমতী দুর্গাবালা সাহা এবং শ্রী অজিতকুমার সাহা,

(২৪) শ্রী বামাপদ সাহা।

বিলাতি মদের দোকান (অফ্)—

(২৫) শ্রী দেবরঞ্জন করিবাজ এবং শ্রী রবীন্দ্রনাথ সরকার (আরামবাগ শহর)।

তাড়ির দোকান—

(২৬) শ্রী জামাহির পাশমান (আরামবাগ শহর),

(২৭) শ্রী তস্‌লিম মিঞা,

(২৮) শ্রী মটর মিঞা।

**সিরকাবাদ-অযোধ্যাপাহাড় ও বাগমন্ডী-অযোধ্যাপাহাড় রাস্তা নির্মাণ**

৮৬। (অনুমোদিত প্রশ্ন নং১২৩১।) **শ্রী ধ্রুবেশ্বর চট্টোপাধ্যায়ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলার সিরকাবাদ হইতে অযোধ্যাপাহাড় ও বাগমুন্ডী হইতে অযোধ্যাপাহাড় যাওয়ার জন্য কোনো পাকা রাস্তা নির্মাণের পরিকল্পনা সরকারের আছে কি, এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) পূর্ত (সড়ক) দপ্তরের এরূপ কোনো পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**পুরুলিয়া জেলায় সরকারি উদ্যোগে মৎস্যচাষ ক্ষেত্র প্রসার ও উন্নয়ন প্রকল্প**

৮৭। (অনুমোদিত প্রশ্ন নং ১২৩৮।) **শ্রী ধ্রুবেশ্বর চট্টোপাধ্যায়ঃ** মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৬-৮৭ আর্থিক বছরে পুরুলিয়া জেলায় সরকারি উদ্যোগে মৎস্যচাষ ক্ষেত্র স্থাপন ও মৎস্যচাষ ক্ষেত্রগুলির সম্প্রসারণ ও উন্নয়ন ইত্যাদি ব্যাপারে কি কি প্রকল্প বিবেচনা করেছেন ;

(খ) ১৯৮৫-৮৬ সালে ঐ জেলায় মোট কত টন মাছ উৎপন্ন হয়েছে ;

(গ) উক্ত জেলায় কতগুলি ব্লকে মৎস্য সম্প্রসারণ আধিকারিদের পদ শূন্য আছে ;

(ঘ) উক্ত আধিকারিকদের শূন্যপদগুলি পূরণ করা হবে কি ;

(ঙ) সরকারি প্রকল্প দ্বারা উক্ত জেলায় কত শতাংশ মৎস্যজীবী উপকৃত হয়েছেন ;

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) ১৯৮৬-৮৭ আর্থিক বছরে পুরুলিয়া জেলায় মৎস্য চাষ সম্প্রসারণের জন্য নিম্নলিখিত প্রকল্পগুলি সরকারি সহায়তায় রূপায়িত করার প্রয়াস রয়েছে—

(১) স্বল্পমেয়াদী ব্যাঙ্ক ঋণ ও সরকারি অনুদান নিয়ে ছোট ছোট পুকুরে ধানী ও চারাপোনা উৎপাদন। অনুদানের পরিমাণ সাধারণ ক্ষেত্রে মোট প্রকল্প ব্যয়ের ১/৪ অংশ, তফসিলি জাতি ও উপজাতিদের ক্ষেত্রে আরও ১/৪ অংশ ;

(২) মৎস্যচাষী উন্নয়ন সংস্থার অনুদান ও ব্যাঙ্ক ঋণের সাহায্যে পুকুর নিবিড় মৎস্য চাষ প্রকল্প এবং পুকুর সংস্কার ;

(৩) মৎস্য মিনিকিট বিতরণ, পঞ্চায়েত সমিতি কর্তৃক অনুমোদিত গরিব মৎস্যচাষীদের বিনামূল্যে চারাপোনা, চুন ও সুপার ফসফেট বিতরণ ;

(৪) আঁতুর পুকুর ও পালন পুকুরে প্রদর্শনী ক্ষেত্রের জন্য অনুদান দেওয়া যার দ্বারা চারাপোনা ও আতুলে পোনার উৎপাদন বৃদ্ধি ;

(৫) আদিবাসী অর্থনৈতিক উন্নয়ন প্রকল্পে পূর্ণ অনুদানের মাধ্যমে আদিবাসীদের মাছচাষের সঙ্গে যুক্ত করার জন্য পুকুর সংস্কার এবং মাছচাষ ও সেই সঙ্গে বাসস্থান তৈরি করা হবে ;

(৬) (ক) সুসংহত আদিবাসী উন্নয়ন প্রকল্পের অধীন শূকর ও হাঁস পালন এবং মাছচাষের জন্য পূর্ণ অনুদানের ব্যবস্থা নেওয়া হবে।

(খ) ১৯৮৫-৮৬ সালে ঐ জেলায় মোট আনুমানিক ৬০০০ টন মাছ উৎপাদিত হয়েছে।

(গ) ৮টি ব্লকে মৎস্য সম্প্রসারণ আধিকারিকদের পদ শূন্য আছে।

(ঘ) অদূর ভবিষ্যতে উক্ত পদগুলি পূরণ করার চেষ্টা করা হবে।

(ঙ) শতকরা ৭৫ থেকে ৮০ জন মৎস্যজীবী উপকৃত হয়েছেন।

**আড়ষা বিধানসভা কেন্দ্রের কৃষকদের চাষযোগ্য জমির পাট্টা**

৮৮। (অনুমোদিত প্রশ্ন নং ১২৪১।) **শ্রী ধ্রুবেশ্বর চট্টোপাধ্যায়ঃ** ভূমির সদ্ব্যবহার ও সংস্কার বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৪ সালের জানুয়ারি মাস হতে ১৯৮৬ সালের জানুয়ারি মাস পর্যন্ত সময়ে পুরুলিয়া জেলার আড়ষা বিধানসভা কেন্দ্রের অধীনে বিভিন্ন মৌজায় কতজন কৃষকদের চাষযোগ্য জমির পাট্টা দেওয়া হয়েছে (মৌজাওয়ারী হিসাব) ;

(খ) ঐ কেন্দ্রে আর নতুন কোনো পাট্টা বণ্টন করার প্রস্তাব আছে কি ; এবং

(গ) 'খ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে কোথায় ও কতজনকে পাট্টা দেওয়া হবে?

**ভূমির সদ্ব্যবহার ও সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) আড়ষা বিধানসভা কেন্দ্রের বিভিন্ন মৌজায় পাট্টাপ্রাপ্ত কৃষকদের সংখ্যা নিম্নরূপঃ

| মৌজার নাম | | | কৃষকদের সংখ্যা |
|---|---|---|---|
| ১। মাটিবন | .. | .. | ২২ |
| ২। রাঙ্গামাটি | .. | .. | ১১ |
| ৩। বলরামপুর | .. | .. | ৮ |
| ৪। মানকিয়ারী | .. | .. | ১৩ |
| ৫। বৃন্দিতারণ | .. | .. | ৬৩ |
| ৬। গোলিকোছা | .. | .. | ৫৩ |
| ৭। পারসিয়া | .. | .. | ১৫ |

| মৌজার নাম | | | কৃষকদের সংখ্যা |
|---|---|---|---|
| ৮। ভূয়ান্দি | .. | .. | ১৪ |
| ৯। হোরাজা | .. | .. | ১৭ |
| ১০। বামনি | .. | .. | ২৭ |
| ১১। সীতারামপুর | .. | .. | ১২ |
| ১২। পিসকাপাহাড়ি | .. | .. | ৪৬ |
| ১৩। তেনসি | .. | .. | ৭৭ |
| ১৪। ছাতুহানসা | .. | .. | ৩৪ |
| ১৫। গন্ধাবাজার | .. | .. | ১৩ |
| ১৬। মাথা | .. | .. | ২৪ |
| ১৭। হরিধি | .. | .. | ১৬ |
| ১৮। মুনিবেরা | .. | .. | ৯ |
| ১৯। ধানুধি | .. | .. | ১৮ |
| ২০। কুসুলধি | .. | .. | ৩২ |
| ২১। বুরদা | .. | .. | ২৪৭ |
| ২২। বাবটি | .. | .. | ৩২ |
| ২৩। রাঙ্গামাটি-১ | .. | .. | ২২ |
| ২৪। সোপা | .. | .. | ১ |
| ২৫। চোরিদা | .. | .. | ৩ |
| ২৬। বিজরি | .. | .. | ৫ |
| ২৭। তিরুদি | .. | .. | ১ |
| ২৮। দুলামি | .. | .. | ৫ |
| ২৯। তিযারদি | .. | .. | ৭ |
| ৩০। মাদলা | .. | .. | ১৪ |
| ৩১। সারজ্যামহাটু | .. | .. | ২১ |

(খ) হ্যাঁ।

(গ) কুচি মৌজার ১৪ জন কৃষককে পাট্টা দেয়া হবে।

**যুবকল্যাণ বিভাগ কর্তৃক আবাস নির্মাণ**

৮৯। (অনুমোদিত প্রশ্ন নং ১২৪৪।) **শ্রী নীরোদ রায়চৌধুরি ঃ** ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৫-৮৬ সালে যুবকল্যাণ বিভাগ এই রাজ্যে কোনো আবাসন তৈরি করেছেন কি ; এবং

(খ) করে থাকলে, (১) সেগুলি কোথায় কোথায় অবস্থিত, (২) কত শয্যাবিশিষ্ট, (৩) সেখানে কারা থাকতে পারেন ও (৪) সেখানে থাকবার জন্য দৈনিক কত খরচ পড়ে?

**ক্রীড়া ও যুবকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) শিলিগুড়িতে কাঞ্চনজঙ্ঘা যুব আবাস, বীরভূমে বক্রেশ্বর যুব আবাস, কলকাতায় সল্টলেকে রাজ্য যুব আবাস ; (২) কাঞ্চনজঙ্ঘা যুব আবাসে ৩৫টি ; বক্রেশ্বর যুব আবাসে ৭০টি ; সল্টলেকে রাজ্য যুব আবাসে ৯৪৭টি শয্যা ; (৩) যুব আবাসে সকলেই থাকতে পারেন, তবে ছাত্র এবং যুবকদের অগ্রাধিকার দেওয়া হয় ; (৪) শিলিগুড়ি যুব আবাসে ডরমিটরিতে ছাত্রদের ৫.০০ টাকা, অ-ছাত্রদের জন্য ১০.০০ টাকা, অন্য দুটি যুব আবাসে ডরমিটরিতে ছাত্রদের জন্য ২.০০ টাকা, অ-ছাত্রদের জন্য ৫.০০ টাকা, দুই শয্যাবিশিষ্ট পরিদর্শনকক্ষ ১৫.০০ টাকা ও চার শয্যাবিশিষ্ট পরিদর্শনকক্ষ ৩০.০০ টাকা।

**বীরভূম জেলায় অনুমোদিত জুনিয়র, মাধ্যমিক, উচ্চমাধ্যমিক স্কুল**

৯০। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৪৩।) **শ্রী সাত্ত্বিককুমার রায় ঃ** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৫-৮৬ সালের (৩১এ জানুয়ারি পর্যন্ত) বীরভূম জেলায় কয়টি জুনিয়র হাইস্কুল, মাধ্যমিক স্কুল ও উচ্চ মাধ্যমিক স্কুল অনুমোদিত হইয়াছে ;

(খ) বর্তমান বৎসরে বীরভূম জেলায় মন্ত্রী মহোদয় নিজে কয়টি বিদ্যালয় পরিদর্শন করিয়া রিপোর্ট পাঠাইতে নির্দেশ দিয়াছেন, সেইসব বিদ্যালয়ের নাম কি ; এবং

(গ) উক্ত জেলায় বিদ্যালয় অনুমোদনের ক্ষেত্রে পরিদর্শনের জন্য যে টিমটি আছে (১) তাহা কাহাদের লইয়া গঠিত ও (২) উহার সদস্যসংখ্যা কত?

**মাধ্যমিক শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কোনো হাই এবং জুনিয়র হাই স্কুলকে উক্ত সময়ের মধ্যে অনুমোদন দেওয়া হয় নি। উক্ত সময়ে ২টি উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ের অনুমোদন দেওয়া হয়।

(খ) ৪টি যথা—(১) কলেশ্বর জুনিয়র হাইস্কুল ময়ূরেশ্বর, (২) পদুমা হাইস্কুল, দুবরাজপুর, (৩) উচকরন হাইস্কুল, নানুর, (৪) পাঁকুড়হাস হাইস্কুল, নানুর।

(গ) (১) জিলা পরিদর্শক, মধ্যশিক্ষা পর্ষদের মনোনীত একজন সদস্য ও সরকারের মনোনীত একজন সদস্য (২) ৩ জন।

**মুর্শিদাবাদ জেলায় ১নং বেলডাঙ্গা ব্লকে গো পালন ও দুগ্ধ উৎপাদন কেন্দ্র**

৯১। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৭৮।) **শ্রী নরুল ইসলাম চৌধুরি :** তফসিলি জাতি ও আদিবাসী মঙ্গল বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার ১নং বেলডাঙ্গা ব্লকে গো পালন ও দুগ্ধ উৎপাদন কেন্দ্র স্থাপনের কোনো পরিকল্পনা তফসিলি জাতি ও আদিবাসী মঙ্গল বিভাগের বিবেচনাধীন আছে কি ; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ উক্ত প্রকল্পের কাজ শুরু হইবে বলিয়া আশা করা যায়?

**তফসিলি জাতি ও আদিবাসী বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**কলিকাতা স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনে কর্মচারী নিয়োগ**

৯২। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৮০।) **শ্রী নুরুল ইসলাম চৌধুরি :** পরিবহন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলিকাতা স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনের অধীনে ১লা জানুয়ারি, ১৯৮৩ সাল হইতে ৩১এ ডিসেম্বর, ১৯৮৫ সাল পর্যন্ত কতজন কর্মচারী নিয়োগ করা হইয়াছে ;

(খ) উক্ত কর্মচারিগণের মধ্যে কতজন তফসিলি জাতি, তফসিলি উপজাতি ও সংখ্যালঘু সম্প্রদায়ভুক্ত ; এবং

(গ) বর্তমানে উক্ত সংস্থায় মোট বাসের সংখ্যা কত?

**পরিবহন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ৪০৮ জন।

(খ) তফসিলি জাতি ৩৬ জন, তফসিলি উপজাতি ৩ জন, সংখ্যালঘু সম্প্রদায় ২২ জন।

(গ) বর্তমানে যাত্রীবাহী বাসের সংখ্যা ১২০০ (বার শত) (১লা মার্চ ১৯৮৬-র হিসাব)।

**কারখানায় পূজা বোনাসের মীমাংসা**

৯৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৪৮।) **শ্রী শৈলেন চ্যাটার্জি :** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৫ সালে কতগুলি কারখানায় পূজা বোনাসের মীমাংসা হয় নাই ;

(খ) উক্ত কারখানাগুলির নাম কি ;

(গ) উক্ত বিষয়ে মীমাংসার জন্য শ্রম দপ্তর কি কি উদ্যোগ গ্রহণ করিয়াছে ; এবং

(ঘ) ঐ সময়ে কোনো চটকল সর্বনিম্ন বোনাসের চেয়ে বেশি বোনাস দিয়াছে কি?

**শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৪৬টি।

(খ) কারখানাগুলির তালিকা সংযোজিত হইল।

**Pending disputs for Bonus for the year 1985**

1. M/s. R. K. P. Gears Industries.
2. M/s. B. S. Industries and B. S. Machine Tools Corpn.
3. Pharma-chemical Laboratories.
4. M/s. Hindusthan Iron & Steel Co.
5. M/s. S. H. & De.
6. M/s. Telecom.
7. M/s. Bharat Barrel & Drum Mfg. Co. Ltd.
8. M/s. Calicut Engineering Works Ltd.
9. Karter Auto Engineers Works.
10. Rayon and Allied Enterprises.
11. Bangladesh Biman.
12. Synthetics & Chemicals Ltd.
13. Chowgule & Co. (Hind) Pvt. Ltd.
14. Sinclair Hotels & Transportation Ltd.
15. W. B. P. C. B.
16. R. Son & Company.
17. Tea Board.
18. Surex Production & Sales (P) Ltd. & Sur Fire Equipment Co. (P) Ltd.
19. Hastings Mills Ltd.
20. Bangur Brothers Ltd.
21. Kusum Products Ltd.
22. The Vesco Products Company.

23. Omco Textiles.
24. Swaika Oil Mill & Swaika Banaspati Products.
25. Dalhousie Chemicals & General Industries Ltd.
26. New Bharat Vanijya Ltd.
27. Kalika Press (P) Ltd.
28. Kohinoor Rubber Works (P) Ltd.
29. Swift Electric Company.
30. Black Kactus Moonlam India (P) Ltd.
31. Thos Seth Apcar & Co.
32. Lalchand Umeschand.
33. Bhim Son Vaisnav Hotel.
34. Toute Committee 52/58.
35. Hind Electric.
36. Hindusthan Industrial Company.
37. National Castings.
38. Plastic Moulders.
39. Shalimar Soap & Chemical Industries.
40. Steel Equipment & Construction Co. Ltd.
41. Chemurchi Tea Estate.
42. Torhsa Tea Estate.
43. Waldies International
44. Window Glass.
45. Nayak Paper Mills.
46. Associated Porcelain, Barasat.

(গ) মীমাংসার জন্য আলোচনা চলিতেছে।

(ঘ) জানা নাই।

**কোচবিহার জেলায় জলকর**

৯৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৪৪।) **শ্রী বিমলকান্তি বসু :** মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কোচবিহার জেলায় মোট জলকরের পরিমাণ কত ; এবং

(খ) উক্ত জলকরের ব্লকওয়ারী পরিমাণ কত?

**মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) কোচবিহার জেলায় মোট জলকরের পরিমাণ ৪৯,৮৪৯ একর।

(খ) উপরি-উক্ত জলকরের ব্লকওয়ারী পরিমাণ নিম্নে দেওয়া হলঃ—

| ক্রমিক সংখ্যা | ব্লকের নাম | মোট একরে |
|---|---|---|
| ১। | কোচবিহার-১ | ১০,২৯৬ |
| ২। | কোচবিহার-২ | |
| ৩। | দিনহাটা-১ | ৬,৩২২ |
| ৪। | দিনহাটা-২ | |
| ৫। | তুফানগঞ্জ | ৩,২৮৩ |
| ৬। | মাথাভাঙ্গা-১ | ৫,৪৭৫ |
| ৭। | মাথাভাঙ্গা-২ | |
| ৮। | মেখলীগঞ্জ | ১৪,৩৬৩ |
| ৯। | হলদীবাড়ী | ১,৩৫৩ |
| ১০। | শীতলকুচী | ৩,৯১৫ |
| ১১। | সিতাই | ৪,৮৪২ |
| | | ৪৯,৮৪৯ |

**কোচবিহার জেলায় পশু চিকিৎসা কেন্দ্র**

৯৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৬৯।) **শ্রী বিমলকান্তি বসু ঃ** পশুপালন এবং পশু চিকিৎসা বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে কোচবিহার জেলায় পশু চিকিৎসা কেন্দ্রের মোট সংখ্যা কত ;

(খ) উক্ত জেলায় বিভিন্ন ব্লকে (১) কোথায় কোথায়, এবং (২) কি কি প্রকার পশু চিকিৎসা কেন্দ্র আছে ;

(গ) ঐ জেলায় নতুন কোনো চিকিৎসা কেন্দ্র খুলিবার প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি ; এবং

(ঘ) থাকিলে, তা কোথায় কোথায়?

**পশুপালন এবং পশুচিকিৎসা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৫১টি পশুচিকিৎসা কেন্দ্র আছে। ইহা ছাড়া ঐ জেলায় ৩টি গো-প্রজনন কেন্দ্র, ১টি ইমিউন বেল্ট, ৩টি রোগ নির্ণয় কেন্দ্র, ১টি ঔষধ ভান্ডার এবং ১টি কৃমি দমন কেন্দ্র আছে।

(খ) উত্তর টেবিলে লে করে দেওয়া হইল।

(গ) ঐ জেলায় ১টি পশু চিকিৎসা হাসপাতাল এবং ১টি ব্লক পশু চিকিৎসা কেন্দ্র খুলিবার প্রস্তাব ১৯৮৫-৮৬ সালে অনুমোদিত হইয়াছে।

(ঘ) পশু চিকিৎসা হাসপাতালটি সিতাই-এ এবং ব্লক পশু চিকিৎসা কেন্দ্রটি তুফানগঞ্জ ২ নং ব্লকের বকসিহাট গ্রামে স্থাপিত হইবে।

**বাসস্ট্যান্ড নির্মাণ প্রকল্প**

৯৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৯৬।) **শ্রী নিরঞ্জন মুখার্জি ঃ** পরিবহন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৫-৮৬ সালে পশ্চিমবঙ্গের জেলায় জেলায় বাসস্ট্যান্ড নির্মাণের জন্য কতগুলি পরিকল্পনা গ্রহণ করা হয়েছে এবং তার জন্য কত টাকা ব্যয় হবে ; এবং

(খ) এই পরিকল্পনাগুলির মধ্যে কতগুলির কাজ শেষ হয়েছে এবং কতগুলির কাজ শুরু হয়েছে?

**পরিবহণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) আলোচ্য বৎসরে কোনো পরিকল্পনা গ্রহণ করা হয়নি। তবে বর্ধমান, কাটোয়া, নবদ্বীপ, বাগনান, চুঁচুড়া ও ঝাড়গ্রামে নির্মীয়মাণ বাস স্ট্যান্ডের জন্য ১৯৮৫-৮৬ সালে মোট ৪৩ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে।

(খ) কোনো প্রশ্ন ওঠে না।

**ঝড়খালি মৎস্য প্রকল্প**

৯৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৬১৭।) **শ্রী সুভাষ নস্কর ঃ** উন্নয়ন ও পরিকল্পনা (সুন্দরবন এলাকা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ঝড়খালি মৎস্য প্রকল্পের প্রথম পর্যায়টুকু স্থানীয় ভূমিহীন মৎস্যজীবী সমবায় সমিতিকে দেওয়া হয়েছে ; এবং

(খ) সত্য হলে, উক্ত সমবায় সমিতির সদস্যদের নাম ও ঠিকানা কি?

**উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না। স্থানীয় ভূমিহীন মৎস্যজীবীরা একটি সমবায় সমিতি গঠন করেছেন এবং ঐ সমিতির রেজিস্ট্রেশন হয়েছে। কিন্তু সমিতিকে কোনো পর্যায়েই এখনও হস্তান্তর করা হয় নি।

(খ) সমিতির সদস্যদের নাম ও ঠিকানা সহ একটি তালিকা নিচে দেওয়া হল।

| | সদস্যের নাম | পিতার নাম | ঠিকানা |
|---|---|---|---|
| ১। | শ্রীচিত্তরঞ্জন মিস্ত্রী | কুঞ্জবিহারী মিস্ত্রী | পোঃ ঝড়খালি বাজার<br>গ্রাম ঃ ঝড়খালি<br>থানা ঃ বাসন্তী<br>জেলা ঃ চব্বিশ পরগনা। |
| ২। | শ্রী মনোরঞ্জন মল্লিক | সনাতন মল্লিক | ঐ |
| ৩। | শ্রী বীরেন হালদার | বিশ্বেশ্বর হালদার | ঐ |
| ৪। | শ্রী বিমল গায়েন | দীনবন্ধু গায়েন | ঐ |
| ৫। | শ্রী অনিল তাপুলি | হরিপদ তাপুলি | ঐ |
| ৬। | শ্রী সুখরঞ্জন মণ্ডল | পূর্ণচন্দ্র মণ্ডল | ঐ |
| ৭। | শ্রী পরিমল হালদার | বরদাকান্ত হালদার | ঐ |
| ৮। | শ্রী সমীররঞ্জন হালদার | লক্ষ্মীকান্ত হালদার | ঐ |
| ৯। | শ্রী মধুসূদন রায় | অনন্তকুমার রায় | ঐ |
| ১০। | শ্রী বিমল হালদার | চাঁদমনি হালদার | ঐ |
| ১১। | শ্রী অজিত সরকার | ললিতমোহন সরকার | ঐ |
| ১২। | শ্রী কৃষ্ণকান্ত রায় | নটবরচন্দ্র রায় | ঐ |
| ১৩। | শ্রী মনোহর মণ্ডল | শ্রীকান্ত মণ্ডল | ঐ |
| ১৪। | শ্রী ফণীভূষণ মৃধা | অম্বিকাচরণ মৃধা | ঐ |
| ১৫। | শ্রী দীনবন্ধু বিশ্বাস | দ্বারিকা বিশ্বাস | ঐ |
| ১৬। | শ্রী রাজকুমার বিশ্বাস | আদিত্য বিশ্বাস | ঐ |
| ১৭। | শ্রী বিপিনচন্দ্র ওঝা | অনুপকুমার ওঝা | ঐ |
| ১৮। | শ্রী গৌরপদ মণ্ডল | প্রফুল্লকুমার মণ্ডল | ঐ |
| ১৯। | শ্রী বিষ্ণুপদ মিস্ত্রী | অভয়চরণ মিস্ত্রী | ঐ |
| ২০। | শ্রী অভিলাষ মণ্ডল | বলরাম মণ্ডল | ঐ |
| ২১। | শ্রী হরলাল সরকার | হরিমোহন সরকার | ঐ |
| ২২। | শ্রী লালমোহন ঘরামী | অশ্বিনী ঘরামী | ঐ |
| ২৩। | শ্রী শশধর সরকার | ক্ষিতীশ সরকার | ঐ |
| ২৪। | শ্রী নিত্যানন্দ গায়েন | নলিনী গায়েন | ঐ |
| ২৫। | শ্রী গৌর বিশ্বাস | সুরেন বিশ্বাস | ঐ |
| ২৬। | শ্রী সুভাষ মণ্ডল | সুধীরচন্দ্র মণ্ডল | ঐ |

### আসানসোলে অবস্থিত হিন্দুস্থান গ্লাস ফ্যাক্টরী

**৯৮।** (অনুমোদিত প্রশ্ন নং ১৮৩১।) **শ্রী বিজয় পাল** : বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, আসানসোলে অবস্থিত হিন্দুস্থান গ্লাস ফ্যাক্টরী দীর্ঘদিন যাবৎ বন্ধ আছে ;

(খ) উক্ত কারখানা জাতীয়করণ করিবার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে অনুরোধ করা হইয়াছে কি ;

(গ) হইলে, তাহার ফলাফল কি ; এবং

(ঘ) উক্ত কারখানাটি খুলিবার জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ও (খ) হ্যাঁ।

(গ) ভারত সরকারের পক্ষ হইতে এই ব্যাপারে তাদের সিদ্ধান্ত এখনো জানা যায় নাই।

(ঘ) কেন্দ্রীয় শিল্প মন্ত্রীর অনুরোধে কারখানাটির পুনর্গঠনের নিমিত্ত একটি প্রকল্প তৈয়ারির জন্য ইন্ডাস্ট্রিয়াল রিকন্সস্ট্রাকশন ব্যাঙ্ক অব ইন্ডিয়াকে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের জন্য বলা হইয়াছে। উক্ত প্রকল্প তৈয়ারির ব্যাপারে সময় সময় আলোচনা চলিতেছে।

### মালদহ জেলার গাজোল আই সি ডি এস প্রকল্পে শূন্য পদ পূরণ

**৯৯।** (অনুমোদিত প্রশ্ন নং ১৮৩৪।) **শ্রী সুফল মুর্মু** : ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মালদহ জেলার গাজোল আই সি ডি এস প্রকল্পে অঙ্গনওয়াড়ি ও সাহায্যকারির শূন্য পদগুলি পূরণ না করার কারণ কি ; এবং

(খ) এই পদগুলির মধ্যে সংরক্ষিত পদগুলি অবিলম্বে পূরণ করার ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কিনা?

**ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) ঐ প্রকল্পে অঙ্গনওয়াড়ি কর্মী এবং সহায়িকার শূন্য পদগুলি সমাজকল্যাণ আবাসের আবাসিকদের পুনর্বাসনের উদ্দেশ্যে সংরক্ষিত।

(খ) সংরক্ষিত পদগুলি যত শীঘ্র সম্ভব পূরণ করার ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

### বর্ধমান জেলায় কৃষি ফসলের জন্য শস্যবিমা প্রকল্প

**১০০।** (অনুমোদিত প্রশ্ন নং ১৮৩৬।) **শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জি** : কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্ধমান জেলার কোন্ কোন্ থানাকে এ যাবৎ কৃষি ফসলের জন্য শস্যবিমা প্রকল্পের আওতায় আনা হয়েছে?

(খ) উক্ত প্রকল্পের নিয়মনীতিগুলি কি কি ; এবং

(গ) এই নিয়মনীতি কিছু সংশোধন করবার কথা সরকার ভাবছেন কি?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৮৫-৮৬ সাল হইতে ব্যাঙ্ক থেকে ঋণ গ্রহণকারী চাষীদের ক্ষেত্রে যে বাধ্যতামূলক শস্যবিমা প্রকল্প চালু হয় তাহাতে আমন ধান, বোরো ধান ও গমকে থানার ভিত্তিতে এই প্রকল্পের আওতায় আনা হয়েছে। আমন ধানের ক্ষেত্রে বর্ধমান জেলার কুলটি, অন্ডাল, আসানসোল, বারাবনী, জামুরিয়া, ফরিদপুর, কাঁকসা, আউসগ্রাম, গলসি, খন্ডঘোষ, রায়না, জামালপুর, মেমারি, বর্ধমান, ভাতার, মঙ্গলকোট, কেতুগ্রাম, কাটোয়া, মন্তেশ্বর, পূর্বস্থলী, এবং কালনা ; বোরো ধানেরক্ষেত্রে ঐ জেলার বর্ধমান, আউসগ্রাম, ভাতার, গলসি, জামালপুর, মেমারি, রায়না, কালনা, পূর্বস্থলী, মন্তেশ্বর, কাটোয়া, কেতুগ্রাম এবং মঙ্গলকোট আর গমের ক্ষেত্রে ঐ জেলার আউসগ্রাম, মেমারি, কালনা, কাটোয়া, মঙ্গলকোট, ভাতার, রায়না, পূর্বস্থলী এবং কেতুগ্রাম থানাকে এই প্রকল্পের আওতায় আনা হয়েছে। এছাড়া তৈলবীজের ক্ষেত্রে মহকুমা ভিত্তিতে বর্ধমান সদর, কালনা এবং কাটোয়া মহকুমাতে এই প্রকল্প চালু আছে।

(খ) (১) এই প্রকল্পের আওতায় কোনো চাষী সমবায় ব্যাঙ্ক, রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্ক এবং গ্রামীণ ব্যাঙ্ক থেকে প্রকল্পের আওতাভুক্ত শস্যগুলি চাষ করবার জন্য ঋণ নিলে তাকে বাধ্যতামূলকভাবে শস্যবিমা করতে হবে।

(২) এই প্রকল্পে বন্যা, খরা, ঝড় প্রভৃতি প্রাকৃতিক দুর্যোগ এবং রোগ ও পোকা-মাকড় প্রভৃতির আক্রমণে শস্যের ক্ষতি হলে বিমাকৃত কৃষকেরা আনুপাতিকহারে ক্ষতিপূরণ পেয়ে থাকেন। এই ক্ষতিপূরণের শতকরা ৬৭ ভাগ বহন করে থাকেন সাধারণ বিমা নিগম এবং শতকরা ৩৩ ভাগ বহন করে থাকেন রাজ্য সরকার।

(৩) ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের দেয় প্রিমিয়ামের শতকার ৫০ ভাগ রাজ্য সরকার ও কেন্দ্রীয় সরকার সমভাবে বহন করে থাকে। ধান এবং গমের ক্ষেত্রে এই প্রিমিয়ামের পরিমাণ বিমাকৃত টাকার শতকরা ২ ভাগ এবং ডাল ও তৈলবীজের ক্ষেত্রে শতকরা ১ ভাগ।

(৪) বিমাকৃত ফসলের গড় ফলন কোনো নির্দিষ্ট একক এলাকার ধার্য ফলনের চেয়ে কম হলে তবেই বিমাকৃত কৃষক আনুপাতিকহারে ক্ষতিপূরণ পাবেন।

(৫) একজন বিমাকারি কৃষক তার শস্য ঋণের আসল টাকার শতকরা ১৫০ ভাগ পরিমাণ টাকার সমমূল্যের শস্যবিমা করতে পারবেন।

(গ) আপাতত না।

**জবরদখলিকৃত কলোনিগুলোর মধ্যে অবস্থিত জলাশয়ের দেখাশোনার দায়িত্ব**

১০১। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৪৫।) **শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, জবরদখলিকৃত কলোনিগুলোর মধ্যে অবস্থিত জলাশয় বা পুকুরগুলো দেখাশোনা করার জন্য পৌরসভা বা পঞ্চায়েতকে দায়িত্ব দেওয়া হয়েছে ; এবং

(খ) সত্য হলে, ইতিমধ্যে ঐ ধরনের কতগুলো পুকুর/জলাশয় হস্তান্তর করা হয়েছে?

**উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ১৯৫১ সালের পূর্বে জবরদখলিকৃত কলোনিগুলির মধ্যে অবস্থিত জলাশয় বা পুকুরগুলো দেখাশোনা করার জন্য পৌরসভা বা পঞ্চায়েতকে দায়িত্ব দেওয়ার নির্দেশ জারি হয়েছে। তবে এই নির্দেশ কার্যকর হবে তখন যখন ঐ সকল কলোনিগুলির উন্নয়নের কাজ শেষ হবে।

(খ) যদিও বেশ কিছু সরকারি কলোনির পুকুর/জলাশয় পৌরসভা বা পঞ্চায়েতকে হস্তান্তর করা সম্ভব হয়েছে, জবরদখলিকৃত কলোনিগুলির ক্ষেত্রে এই হস্তান্তর এখনও সম্ভব হয়নি। এ সম্পর্কে প্রচেষ্টা চালানো হচ্ছে।

**ঝাড়গ্রাম মহকুমার জুবিলি মার্কেট হইতে আদায়কৃত রাজস্ব**

১০২। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৭৫।) **শ্রী অবনীভূষণ সৎপথি ঃ** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় ঝাড়গ্রাম মহকুমায় জুবিলি মার্কেট হইতে বৎসরে কি পরিমাণ রাজস্ব আদায় হয় ;

(খ) ঐ বাজারে কতজন স্থায়ী ব্যবসায়ী ব্যবসা করার জন্য ঘর পেয়েছেন ;

(গ) বাজারটির সংরক্ষণের জন্য বাৎসরিক কি পরিমাণ টাকা ব্যয় করা হয় ; এবং

(ঘ) বাজারটির আধুনিকীকরণের কোনো পরিকল্পনা সরকারের আছে কি?

**ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২৯,৩৫৮.৯১ টাকা (গত ১৯৮৪-৮৫ আর্থিক বৎসরের হিসাব অনুযায়ী)।

(খ) ৫৭ জন।

(গ) গত ১৯৮৪-৮৫ আর্থিক বৎসরের হিসাব অনুযায়ী এই ব্যয় নিম্নরূপ ঃ— রক্ষণাবেক্ষণ বাবদ টাঃ ২৭,৩০০.০০, আবর্জনা পরিষ্কার বাবদ টাঃ ১২,০০০.০০ মোট টাকা ৩৯,৩০৩.০০।

(ঘ) না, তবে ঝাড়গ্রাম পৌর কর্তৃপক্ষের নিকট বাজারটি হস্তান্তরের একটি প্রস্তাব আছে।

**ভি ডি ও এবং ভি সি আর-এর মাধ্যমে চলচ্চিত্র প্রদর্শনী**

১০৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৯১৫।) **শ্রী নিরঞ্জন মুখার্জিঃ** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বর্তমানে রাজ্যের বিভিন্ন স্থানে ব্যবসায়িক ভিত্তিতে ভি ডি ও এবং ভি সি আর-এর মাধ্যমে চলচ্চিত্র প্রদর্শনী চলছে ; এবং

(খ) সত্য হলে, চলচ্চিত্র শিল্প এ ব্যাপারে ক্ষতিগ্রস্ত হচ্ছে বলে কোনো অভিযোগ সরকারের কাছে এসেছে কি?

**তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) ও (খ) হ্যাঁ।

**বনগাঁয় যশোর চিরুনি তৈরির কারখানা**

১০৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৭৯।) **শ্রী ভূপেন্দ্রনাথ শেঠঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে বনগাঁয় যশোর চিরুনি তৈরির কারখানার সংখ্যা কত;

(খ) এই শিল্পে নিযুক্ত শ্রমিকের সংখ্যা কত ; এবং

(গ) এই সমস্ত কারখানাগুলিকে ভরতুকি দেওয়ার কোনো পরিকল্পনা সরকারের আছে কি না?

**কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীঃ**

(ক) ৯৬টি।

(খ) ৫১২ জন।

(গ) ক্ষুদ্রশিল্পের আওতায় নতুন নথীভুক্ত কারখানার ক্ষেত্রে এই বিভাগের 'উৎসাহপ্রদ প্রকল্প' অনুসারে স্থাপনা ও প্রসারের জন্য ভরতুকি দেওয়ার ব্যবস্থা আছে।

**বনগ্রাম বিধানসভা কেন্দ্রে পাল্লা ভায়া বেলতা চাঁদপাড়া রাস্তা**

১০৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৯০।) **শ্রী ভূপেন্দ্রনাথ শেঠঃ** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, গত ১৯৮৪-৮৫ সালে বনগ্রাম বিধানসভা কেন্দ্রে পাল্লা ভায়া বেলতা চাঁদপাড়া রোডের ১০ কিমি রাস্তার ১.৬০ কিমি পরিমাণ তৈরি রাস্তা পি ডব্লিউ ডি কর্তৃক ভেঙ্গে ফেলা হয়েছে ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে তার কারণ কি ; এবং

(গ) উক্ত রাস্তার কাজ কবে নাগাদ শুরু হবে বলে আশা করা যায়?

**পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) উক্ত রাস্তার ১.৬০ কিমি অংশই নির্মাণের জন্য অধিগ্রহণ করা হয়েছিল এবং সেই কাজ অনেক আগেই শেষ হয়েছে। বর্তমানে এই অংশে মেরামতির কাজও প্রায় সম্পূর্ণ হয়েছে।

**অবর বিদ্যালয় পরিদর্শকের পদ**

**১০৬।** (অনুমোদিত প্রশ্ন নং ২০১২।) **শ্রী তারকবন্ধু রায় ঃ** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে অবর বিদ্যালয় পরিদর্শকের কতগুলি পদ আছে (জেলাওয়ারি হিসাব) এবং ;

(খ) ঐ পদের কতগুলি এ পর্যন্ত খালি আছে (জেলাওয়ারি হিসাব)।

**মাধ্যমিক শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৬২১ (প্রাথমিক) + ১৯৭ (মাধ্যমিক) = ৮১৮।

| জেলা | অনুমোদিত পদ | |
|---|---|---|
| | প্রাথমিক | মাধ্যমিক |
| বাঁকুড়া .. .. | ৪০ | ৮ |
| বীরভূম .. .. | ২৯ | ৮ |
| বর্ধমান .. .. | ৫০ | ১৯ |
| কলিকাতা .. .. | ১৮ | ৪ |
| কোচবিহার .. .. | ২১ | ১৭ |
| দার্জিলিং .. .. | ১৪ | ১৪ |
| হাওড়া .. .. | ২৯ | ৯ |
| হুগলি .. .. | ৩৮ | ১৫ |
| জলপাইগুড়ি .. .. | ২৫ | ১০ |
| মালদা .. .. | ২৬ | ৬ |
| মেদিনীপুর .. .. | ৯৩ | ১৯ |
| মুর্শিদাবাদ .. .. | ৩৭ | ১৬ |

| জেলা | | | অনুমোদিত পদ | |
|---|---|---|---|---|
| | | | প্রাথমিক | মাধ্যমিক |
| নদীয়া | .. | .. | ৩৩ | ১১ |
| পুরুলিয়া | .. | .. | ৩৯ | ৫ |
| পশ্চিমদিনাজপুর | .. | .. | ২৯ | ১২ |
| চব্বিশ-পরগনা | .. | .. | ১০০ | ২৪ |
| | মোট | | ৬২১ | ১৯৭ |

(খ) ২০৫ (প্রাথমিক) + ১৩৩ (মাধ্যমিক) = ৩৩৮।

| জেলা | | | খালি পদ | |
|---|---|---|---|---|
| | | | প্রাথমিক | মাধ্যমিক |
| বাঁকুড়া | .. | .. | ১৪ | ৭ |
| বীরভূম | .. | .. | ৫ | ৩ |
| বর্ধমান | .. | .. | ১০ | ১২ |
| কলিকাতা | .. | .. | ৩ | ১ |
| কোচবিহার | .. | .. | ১১ | ১০ |
| দার্জিলিং | .. | .. | ৭ | ১২ |
| হাওড়া | .. | .. | ১১ | ৪ |
| হুগলি | .. | .. | ১৫ | ১১ |
| জলপাইগুড়ি | .. | .. | ১৩ | ৬ |

**তসরগুটি চাষ**

**১০৭। (অনুমোদিত প্রশ্ন নং ২১৩৮।) শ্রী সাত্ত্বিককুমার রায়ঃ** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮০ সাল হইতে ১৯৮৪ সাল পর্যন্ত পশ্চিমবঙ্গের সরকারি জঙ্গলে তসরগুটি চাষ করার জন্য কেন্দ্রীয় সরকার হইতে কি পরিমাণ সাহায্য, অনুদান বা ঋণ পাওয়া গিয়াছে ; এবং

(খ) ঐ সময়ের মধ্যে কোন্ কোন্ বৎসর মোট কত টাকার তসরগুটি সরকারি জঙ্গলে উৎপাদিত হইয়াছে?

**কুটির ও ক্ষুদ্রায়তন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ৫৮.৩২ লক্ষ টাকা।

(খ) ১৯৮০-৮১—২৬.২৫ লক্ষ টাকা।

১৯৮১-৮২—৩২.৫০ লক্ষ টাকা।

১৯৮২-৮৩—৩৫.১০ লক্ষ টাকা।

১৯৮৩-৮৪—৩৭.৮০ লক্ষ টাকা।

**সংস্কৃত টোলগুলিতে পাঠরত ছাত্রছাত্রীদের পরীক্ষা গ্রহণ**

**১০৮।** (অনুমোদিত প্রশ্ন নং ২১৫২।) **শ্রী অবন্তী মিশ্র ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের সংস্কৃত টোলগুলিতে পাঠরত ছাত্রছাত্রীদের গত ১৯৮০ সাল থেকে ১৯৮৫ সাল পর্যন্ত আদ্য, মধ্য ও উপাধি পরীক্ষা গ্রহণ না করার কারণ কি;

(খ) সরকার কি উপরোক্ত পরীক্ষাগুলি বঙ্গীয় সংস্কৃত শিক্ষা পরিষদ কর্তৃক লইবার পরিকল্পনা করিয়াছেন ;

(গ) করিলে, কবে নাগাদ তাহা কার্যকর হইবে ; এবং

(ঘ) গৌরীনাথ শাস্ত্রী কমিটির রিপোর্ট কবে নাগাদ ঘোষণা করা হইবে?

**প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) বঙ্গীয় সংস্কৃত শিক্ষা পরিষদের মেয়াদ উত্তীর্ণ হওয়ার পর অনিবার্য কারণবশত পরিষদ ও উহার কর্মসমিতি পুনর্গঠিত না হওয়ায় উক্ত পরিষদের স্বাভাবিক কাজকর্ম ব্যহত হয় এবং তার জন্য পরিষদ কর্তৃক ১৯৮১ সাল থেকে উক্ত পরীক্ষাগুলি নেওয়া সম্ভব হয় নি।

(খ) হ্যাঁ।

(গ) ন্যূনতম সময়ের মধ্যে কার্যকর হবে।

(ঘ) এ সম্পর্কে এখনও চূড়ান্ত সিদ্ধান্ত নেওয়া হয় নি।

**প্রেসিডেন্সি জেলে রাজনৈতিক, সাংবাদিক ও সাহিত্যিক বন্দী**

**১০৯।** (অনুমোদিত প্রশ্ন নং ২১৮৫।) **শ্রী শীশ মহম্মদ ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) প্রেসিডেন্সি জেলে বর্তমানে কোনো রাজনৈতিক, সাংবাদিক, সাহিত্যিক, কবি বন্দী আছেন কি না ;

(খ) থাকিলে, ইহারা মোট কতজন (পৃথকভাবে) ; এবং

(গ) উক্ত বন্দীদের (সাজাপ্রাপ্ত) কি উচ্চ শ্রেণীর বন্দী হিসাবে আদালত হইতে বা

সরকার হইতে গণ্য করা হয়?

**স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

ঐরূপ কোনো বন্দী আবদ্ধ নাই।

**নদীয়া জেলার তেহট্ট ১নং ব্লকে প্রাইমারি মার্কেটিং সোসাইটি**

১১০। (অনুমোদিত প্রশ্ন নং ২২৪০।) **শ্রী মাধবেন্দু মোহান্ত ঃ** সমবায় বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলার তেহট্ট ১নং ব্লকে প্রাইমারি মার্কেটিং সোসাইটি কোন্ সনে প্রতিষ্ঠিত হয়েছে ;

(খ) বর্তমানে উহাতে কতজন কর্মচারী নিযুক্ত আছে ; এবং

(গ) ঐ সোসাইটিতে অদ্যাবধি কত টাকা লাভ হয়েছে? (বৎসরওয়ারী হিসাব)

**সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ২০-২-৭৪।

(খ) ১২ জন নিয়মিত ও ক্যাজুয়াল ১ জন।

(গ)

| সাল | | লাভ টাকা | ক্ষতি টাকা |
|---|---|---|---|
| ১৯৭৪-৭৫ | | ৩২,৯১৪.৪২ | .. |
| ১৯৭৫-৭৬ | .. | ২১,৪৭২.০০ | .. |
| ১৯৭৬-৭৭ | .. | ৫,৯৭৭.৩২ | .. |
| ১৯৭৭-৭৮ | .. | ৫,৯৮৮.৪৩ | .. |
| ১৯৭৮-৮৯ | .. | .. | ১৯,৬১৩.৩০ |
| ১৯৭৯-৮০ | .. | ১৮,৯৬১.৮০ | .. |
| ১৯৮০-৮১ | .. | .. | ৩৭,০২১.৩৫ |
| ১৯৮১-৮২ | .. | ১৮,০১৮.৩২ | .. |
| ১৯৮২-৮৩ | .. | .. | ১,৬৬,৪৩৩.৪১ |
| ১৯৮৩-৮৪ | .. | .. | ৯২,৯০৯.০১ |
| ১৯৮৪-৮৫ | .. | ৬,০৪৮.৩৭ | |

[2-20 — 2-30 P. M.]

## Adjournment Motion

**Mr. Speaker ;** To-day I have received one notice of ajournment notion from Shri Kashinath Misra on the subject of alleged attack on he tribal people of Kungerpur in Jhargram sub-division. The member nay raise the matter during discussion on the voting on demand for grant of the Home (Police) Department on 17.4.86. Moreover, the nember may call the attention of the concerned Minister through calling attention, question, mention etc.

I, therefore, withhold by consent to the motion. The member may, however, read out the text of the motion as amended.

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে যে প্রস্তাবটা এনেছি সেটা রাখছি। জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল ১২ ও ১৩ ই এপ্রিল ঝাড়গ্রাম মহকুমা শহরে আদিবাসী মহা সম্মেলনে ৩৮টি আদিবাসী গোষ্ঠীর নেতারা গত ১৩ই এপ্রিল হতে নারায়ণ গড় ৪ নং অঞ্চলের কুণ্ডারপুর গ্রামের আদিবাসীদের উপর শাসকদলের বৃহত্তম শরিকদল আক্রমণ করছে বলে অভিযোগ করেন। সম্মেলনে যোগদানকারিদের উপরও আক্রমণ করেছে ; ফলে বহু মানুষ আহত হয়েছে। জঙ্গলে পালিয়ে গিয়ে লুকিয়ে থাকতে বাধ্য হয়েছে। বেশিরভাগই পলাতকদের মধ্যে লোধা ও মুণ্ডা সম্প্রদায়ের মানুষ ছিল। প্রশাসনকে এ ব্যাপারে জ্ঞাত করা সত্ত্বেও কোনো কার্যকর ব্যবস্থা গ্রহণ করা হয় নাই।

## Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker :** I have received five notices of Calling Attentions, namely :-

1. Reported death from stampade of six persons from West Bengal at Kumbha Mela, Hardwar by Shri Kashinath Misra and Shri Asok Ghosh. This is a matter of U.P. Government. West Bengal Government has got nothing to do in this regard, except to collect information. So, this is disallowed.

2. Increase in the activities of communal forces in Murshidabad district by Shri Bankim Tribedi.

3. Alleged attack on adibashis and lodhas on 13.4.86 under Narayangarh Police Station, Midnapore by Dr. Manas Bhunia.

4. Proposal for a Post Office at Amulia village under De-ganga Police Station. This is out of order as this is a matter of Central Government. The post office is not under the jurisdiction

of the State Government.

5. Reported non-production in Court of one Shri Jamut Mondal at Bongaon, North 24 Parganas, on 24.3.86 by Shri Anil Mukherjee

I have selected the notice of Shri Bankim Tribedi on the subject of increase in the activities of communal forces in Murshidabad district. The Minister-in-Charge may please make a statement on the subject to-day, if possible or give a date.

**Shri Patit Paban Pathak:** Sir, on the 21st instant.

## HALF-AN-HOUR DISCUSSION

**Mr. Speaker:** In the to-day's Half-an-Hour discussion certain irregularities have been made. In the notice, I find that the name of Dr. Susovan Banerjee has been struck off and the other two names i.e. Shri Subrata Mukherjee and Shri Kashinath Misra are there. But in the Half-an-Hour discussion the notice should be given by one member only and Dr. Susovan Banerjee took my prior permission to move the motion. So, I ask Dr. Susovan Banerjee to raise the discussion.

**শ্রী কাশীনাথ মিশ্র:** স্যার, কলকাতা বিশ্ববিদ্যালয় সম্পর্কে আপনি যখন হাফ-অ্যান-আওয়ার ডিস্‌কাশন অ্যালাও করেছিলেন তখন আমরা ৩ জন সই করেছিলাম।

**Mr. Speaker:** আমি তখনই বলেছিলাম এটা ইরেগুলার Now, I request Dr. Susovan Banerjee to raise the discussion as he has taken my permission beforehand.

**শ্রী সুশোভন ব্যানার্জি:** মিঃ স্পিকার স্যার, এখানে কয়েকদিন আগে মাননীয় সদস্য শ্রী অমলেন্দ্র রায়ের প্রশ্নের উত্তর দিতে গিয়ে আমাদের মাননীয় পৌর মন্ত্রী শ্রী প্রশান্ত শূর বেশ খানিকক্ষণ সময় নিয়েছিলেন এবং তখন সময় না পেয়ে এই সার্কুলার রেল সম্বন্ধে কিছু বক্তব্য রাখার জন্য আমি আপনার কাছে সময় চেয়েছিলাম। এই কারণের জন্য যে এই হাউসে একজন মন্ত্রী এবং একজন বিধায়কের গুরুত্ব সমান। এই সার্কুলার রেল সম্বন্ধে শুধু প্রশ্ন নয় এবং শুধু উত্তর নয়—এই কলকাতা মহানগরীর যানবাহন সমস্যা এবং তার সমাধানের জন্য আলোচনা করার যে সুযোগ এবং সময় দিয়েছেন তার জন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। আপনি জানেন যে কলকাতা মহানগরীর যান জটের সমস্যা খুবই। সারা ভারতবর্ষে ১৮৫৩ সালে এই রেল চালু হয়ে, এবং পশ্চিমবাংলায় ১৮৫৪ সালে চালু হয়। এতবড় একটা সংস্থা এবং সারা পৃথিবীর মধ্যে এত বৃহত্তর এবং পরিবহনের ক্ষেত্রে কলকাতা মহানগরীতে যে সমস্যা দেখা দিয়েছে, তার প্রধান কারণ সেটা জানা গেছে। সরবরাহের ক্ষেত্রে এবং যাত্রী পরিবহনের ক্ষেত্রে সুযোগ সুবিধা করার যে পরিমাণ রাস্তা দরকার অর্থাৎ ২৫ শতাংশ রাস্তা দরকার সেখানে মাত্র ৬ শতাংশ রাস্তা থাকার জন্য কলকাতায় যান-জটের এই অবস্থা হয়েছে। এই কথা চিন্তা করেই আমাদের প্রাক্তন রেল মন্ত্রী আবু বরকত গনি খান চৌধুরি

এই চক্র রেলের কাজ আরম্ভ করেছিলেন। নিশ্চয় আমি তার এই কাজের জন্য সাধুবাদ জানাব। এবং এই কাজ করার জন্য তাকে অনেক বাধার সম্মুখীন হতে হয়েছিল, অনেক কায়েমী স্বার্থ বাদীরা উচ্চ আদালতে পর্যন্ত গিয়েছিলেন। অনেক বাধা অতিক্রম করে অনেক লাল ফিতার বাধা অতিক্রম করেও তিনি এই কাজ করেছিলেন এবং তিনি তাঁর সংকল্প থেকে বিচ্ছিন্ন হন নি। এই চক্র রেল চালু হওয়ার নিশ্চয় কলকাতায় মানুষ উপকৃত হয়েছেন। যখন ভুগর্ভ রেল চালু হতে দেরি দেখায় তিনি আর একটি বিকল্প ব্যবস্থা হিসাবে, যে কি করা যায় এই অবস্থায়, তিনি এই চক্র রেলের কাজ আরম্ভ করে দিয়েছিলেন। স্যার, আপনার অনুমতি নিয়ে বাংলা বলতে বলেত কিছু ইংরাজিতে বলছি। The portion of the Circular Railway Project has been partly completed and opened to the passenger traffic between Princep Ghat and Ultadanga Road Station, i.e. a distance of about 10 kms for which provision was made in the budgetary allotment of 1984-85 for incurring the expenditure as it was provisionally approved by the Railway Ministry. সেদিন আলোচনায় স্থান পেয়েছিল। বাজেট ছাড়া এই সমস্ত প্রকল্পের কাজ রেল মন্ত্রী আরম্ভ করেছিলেন এবং সেখানে দিঘা-তমলুক লাইন করার কথাও ভেবেছিলেন। মোট ৮৫ কিলোমিটার রাস্তা প্রশ্ন তুলেছিলেন। The section between Princep Ghat and Bagbazar was opened in a period of four and half months from the date of its commencement. The matter of compensation for the resettlement of the unauthorised occpants.

[2-30 — 2-40 P. M.]

এই ব্যাপারে বলতে গিয়ে মাননীয় মন্ত্রী মহাশয় সেদিন বললেন যে, আমরা বিকল্প ব্যবস্থা না করে কাউকে উচ্ছেদ করি না এবং রেল এটা করতে গিয়ে অন্যায় করছে। মাননীয় মন্ত্রী মহাশয় হয়ত এটা জানেন যে, পশ্চিমবঙ্গে ছোটছোট অন্ততঃ ১০০টির মতো শহর আছে, যেখানে রাস্তার দুধারের বহু লোককে উচ্ছেদ করা হয়েছে। কিন্তু এই উচ্ছেদ করার সঙ্গে সঙ্গে তাদের বিকল্প পুনর্বাসনের ব্যবস্থা করা হয়নি। এটা যদি অন্যায় না হয় তাহলে কি করে রেলের এই কাজকে মাননীয় মন্ত্রী মহাশয় অন্যায় বলে বললেন সেটা একটু বুঝিয়ে বলবেন। এই রিসেটেলমেন্টের ব্যাপারটা বলতে গেলে বলতে হয় যে, রেল হচ্ছে এমন একটি সংস্থা যেটা নাকি কোনো ভরতুকি নিয়ে চলে না, সেটা পশ্চিমবঙ্গেই হোক, ভারতবর্ষেই হোক বা অন্য কোনও রাজ্যেই হোক এবং এই একটি সংস্থা যে নাকি লোকসান দিতে পারে না। এই সংস্থার নিজের বাজেট আছে। বাজেটে ঘাটতি হয়। বাজেট করার দুতিন মাস আগেই রেল ভাড়া বৃদ্ধি করে তুলে নিতে হয়। এটা একটা নীতিগত প্রশ্ন যে, সারা ভারতবর্ষেই রেলওয়ের জায়গা আছে। শুধু পশ্চিমবঙ্গের পুনর্বাসনের জন্য যদি টাকা দিতে হয় তাহলে সমস্ত স্টেটই সেই একই কথা বলবে এবং সেখানকার আনঅথরাইজড অকুপ্যান্সি তুলতে গেলে পুনর্বাসনের টাকা দিতে হবে। ১০ লক্ষ কি ২০ লক্ষ টাকার প্রশ্ন এটা নয়, এটা নীতিগত প্রশ্ন। রেলের জমি জবর দখল হয়েছে, যে রাজ্যের মানুষকে তুলতে হবে, সেই রাজ্য সরকারই এর জন্য দায়ী থাকবেন রাস্তা পরিষ্কার করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি এটা বলব যে, যেভাবেই সেটেল আপ করুন না কেন আমার নিজের মতো সেটা পরিষ্কার করে দেওয়ার দায়িত্ব হচ্ছে রাজ্যের এবং এই কাজ সুষ্ঠুভাবে তরান্বিত যাতে হয় সেটা দেখার দায়িত্ব

রাজ্যের। Single line between Prinscep Ghat and Dum Dum Junction has been cleared at the appropriate level. A part of the work from Princep Ghat to Ultadanga Road has already been completed, the remaining portion between Ultadanga Road and Dum Dum is yet to be completed. By linking Ultadanga Road to Dum Dum we will have through কিন্তু এটা করতে গিয়ে দেখা গেল দমদমে একটি পিলারের উপর স্টেশন করতে গেলে অনেক সময় সাপেক্ষ ব্যাপার এবং সেখানে আনঅথরাইজড অকুপ্যান্সি রয়েছে এবং তার জন্য কাজ এগিয়ে নিয়ে যাওয়া সম্ভব হচ্ছে না। আবার প্রিন্সেপ ঘাট থেকে মাঝের হাট পর্যন্ত লাইন করতে গিয়ে দেখা যাচ্ছে দ্বিতীয় হুগলি সেতুর জন্য নানা রকম যন্ত্রপাতি এসেছে এবং সেগুলি ওখানে রয়েছে। সেই ব্যাপারে একটা মিটিংও হয়েছিল। সেই মিটিং-এ বলা হল, We are yet to get clearance for undertaking the work in the south section from Princep Ghat to Majerhat. Further, extension of the line towards south of Princep Ghat Station is not possible at this stage because of obstruction caused by the construction of second Hooghly Bridge. Hooghly river Project Commisssion has stated in a meeting with the Chief Minister, West Bengal that since lot of plants, equipment and machinery are cluttered up, the extension of line from Princep Ghat towards south should be commenced only after the Hooghly Bridge is completed. স্যার, এই যান জট সমস্যার আংশিক সমাধান হয়েছে। বাকিটা যাতে কমপ্লিট করতে পারা যায় তার জন্য আমাদের সর্বতোভাবে চেষ্টা করা উচিত এবং হাউসের সিনিয়র মেম্বার যারা আছেন তারা এই ব্যাপারে যদি রেল মন্ত্রীর সঙ্গে কথা বার্তা বলেন তাহলে আমার মনে হয় এটার সুরাহা হতে পারে। কিভাবে এটার সুরাহা হয় দেখুন।

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি খুব দুঃখিত যে মাননীয় সদস্য সুশোভন ব্যানার্জি আমি সেদিন আলোচনায় যা বলেছিলাম সেটা সঠিক ভাবে বিবৃত করতে পারেন নি। আমি কখনই এই কথা বলিনি যে, সারকুলার রেল করার কথা বলে তদানীন্তন মন্ত্রী গনিখান চৌধুরি কোনো অপরাধ করেছেন। আমি বরং আপনার অনুমতি নিয়ে এটা ছাপিয়ে দেব, ২০/৬/৮৩ সালে উনি বলেছিলেন ৬ মাসের মধ্যে এই সারকুলার রেল করে দেব। আমি যা বলেছিলাম অবশ্য সেটাকে ধর্তবের মধ্যে না নিলেই চলে। সারকুলার রেল সম্বন্ধে যাদের ধারণা আছে তারা এই কথা বলতে পারেন না যে, ৬ মাসের মধ্যে সারকুলার রেল করে দেবেন। কারণ, এটা সম্ভব নয়। তা সত্ত্বেও আমি ২০.৬.৮৬ তারিখে যে চিঠি লিখেছি তাতে সার্কুলার রেল সম্পর্কে বিশদভাবে লিখেছি। স্যার, আপনার অনুমতি নিয়ে তা ছাপিয়ে এখানে দিয়ে দেব। সেখানে বলা হয়েছে যে এই সার্কুলার রেল, এটা গণিখান চৌধুরি মহাশয়ের মাথা থেকে আসে নি। স্বাধীনতা লাভের পর ১৯৪৭ সালে Terminal Fascilities Committtee presided over by Shri Padmaji Jeenwal সে প্রথম এটা শুরু করে। তারপর Government of India appointed another committee with Shri S.N. Roy as the Chairman and that Committee endorsed alignment proposed by the Jeenwal Committee. সুতরাং ১৯৪৭ থেকে ১৯৮৩ এবং আমরা ১৯৭৭-এ সরকারে আসার পরই সার্কুলার রেলের কথা আমরা বারবার বলেছি। আমরা বলেছি,

সার্কুলার রেল আমাদের বিশেষ প্রয়োজন। কারণ , যে কথা সুশোভনবাবু নিজেই বললেন যে ৬ শতাংশ আমাদের ওপেন স্পেস ২৫ শতাংশের জায়গায় সেখানে আমাদের সার্কুলার রেলের কথাটা বলা সঠিক। আমরা মনে করি এটা সঠিকই, আমরা কোনো অন্যায় বলছি না কিন্তু তিনি এটা যেভাবে বলেছিলেন সেটা মানুষকে খানিকটা ধোঁকা দেওয়া—অর্থাৎ ৬ মাসের মধ্যে সার্কুলার রেল করে দেওয়া এটা কোনো মানুষের পক্ষে করা সম্ভব নয়। সেজন্য আমি ২০. ৬. ৮৬ তারিখে যে চিঠি দিয়েছিলাম তার সাথে সি. এম. ডি. এ.-এর যে স্টাডি সেই স্টাডি রিপোর্ট এবং তার ম্যাপ সহ সেগুলি ইনক্লুশন করে দিয়েছিলাম। আমি বলেছিলাম—আপনারা পড়ে দেখবেন—সার্কুলার রেল বলতে কি বলা হচ্ছে, কি স্টাডি হয়েছে লেসটা বুঝে কাজ করবেন। আমি একথাও বলেছি সেই চিঠিতে যে মেট্রোরেল এবং সার্কুলার রেল এটা কমপ্লিমেন্টারি, আমরা দুটিই চাই, দুটিই দরকার। সার্কুলার রেল যত তাড়াতাড়ি করতে পারবেন ততই ভালো। সুতরাং তাতে কোথাও, কখনও কোনো অন্যায় করেছেন বলে বলিনি। কিন্তু কথাটা হল, যেভাবে তিনি কাজটা শুরু করেছেন সেটা সঠিক নয়। কারণ এতবড় একটা প্রোজেক্ট সেটার জন্য প্ল্যানিং কমিশন থেকে কোনো স্যাংশন না নিয়েই ফাইন্যান্সিয়াল প্রভিসন না নিয়েই তিনি কাজটা শুরু করে দিলেন। এখানে এই বিধানসভায় মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের চেম্বারে মাননীয় মুখ্যমন্ত্রী, আমি এবং শ্রী গনিখান চৌধুরি মহাশয়ের মধ্যে যেসব কথাবার্তা হয়েছে সেগুলি আমি এখানে ব্যক্ত করতে চাই না কারণ গোপন কথা গোপন রাখতেই চাই এবং তিনিও গোপন রাখতে বলেছিলেন। সেখানে তিনি যেভাবে কাজটা শুরু করেছিলেন তাতে সেই কাজটা শুরু করার জন্য মাত্র ৫ কোটি টাকা তিনি কোনোরকমে হাতে রেখেছিলেন এবং তারও কোনো স্যাংশন নেই। পরবর্তী অবস্থায় আপনারা দেখবেন শ্রী বংশীলাল, তিনি নিজেই স্বীকার করেছেন যে এটা যে শুরু হয়েছে তার অনেক পরে পার্ট ওয়ানের আমরা এখানে স্যাংশন পেয়েছে কিন্তু পার্ট টু যেটা মেন, তার কোনও স্যাংশন নেই। আমি এটা পড়ে দিচ্ছি। ৯ই জুলাই আমি একটি চিঠি লিখে বিস্তৃতভাবে বলেছিলাম যখন স্টেটসম্যানে একটা রিপোর্ট বেরুলো। যখন তিনি বলেছিলেন তখন মনে করা হয়েছিল যে এই সার্কুলার রেল এটার ডবল লাইন হবে, ইলেকট্রিফায়েড হবে এবং ই. এম. ইউ. কোচেস রান করবে—এই ছিল আইডিয়া এবং এটা বংশীলালও পরে স্বীকার করেছেন, সেই চিঠি আমার কাছে আছে কিন্তু হঠাৎ স্টেটসম্যানে একটা কথা শুনতে পেলাম, সেখানে বলা হল এটা সিংগল লাইন ও নন-ইলেকট্রিকফায়েড ট্রাক হবে। আমি পরিষ্কারভাবে ৯ই জুলাই, ১৯৮৫-র চিঠিতে একথা বলেছিলাম। "In my Letter to you dated 8th Janaury, 1985, I intimated that Circular Railway Project is considered a paramount necessity for the benefit of the city commuters." সেইজন্য আমি বলেছিলাম, "If the Princep Ghat—Majerhat link is abandoned, the commuters of the Eastern and Southern districts of the city will completely lose the benefit of the Circular Railway system." এটা খুব পরিষ্কারভাবে আমি বলেছিলাম। আমি একথা বলার পরে আপনারা জানেন আমাদের মাননীয় চিফ মিনিস্টার তখন এ ব্যাপারে বংশীলাল মহাশয়ের কাছে একটা চিঠি লিখলেন যখন তারা বললেন দমদমে রেলওয়ের জমিতে লোক বসে আছে তাদের সরাতে হবে। ১৬ই মার্চ ১৯৮৫, চিফ মিনিস্টার বংশীলালকে লিখেছিলেন যে এটা আমরা করতে রাজি, আমরা করব, কিন্তু।

[2-40 — 2-50 P. M.]

আমাদের স্টেট গভর্নমেন্টের একটা পলিসি আছে। আমরা এই ধরনের কোনো এভিকশন করিনা তাদের বিকল্প কোনো পুনর্বাসন না দিয়ে। সুতরাং তিনি বলেছিলেন যে আপনারাও একটু শেয়ার করুন। তারপরে বংশীলাল সার্কুলার রেলের ব্যাপারে ১লা আগস্ট, ১৯৮৫ তিনি আমাদের এই চিঠি লিখেছিলেন। "It envisages construction of double line electrified ring for running E.M.U. services. As you are aware a ten-kilometre long section form Princep Ghat to Ultadanga Road cover phase-I. Part of phase-II has already been completed and commissioned to provied interim relief to the commuters" আসলে ফেজ-১ হয়নি। এই লেখাটায় গোলমাল আছে। "Remaining part of the project subject to clearance from the Planning Commission and allotment of adequate funds would be completed in phases." এই কথা বললেন। এত কনফ্লিক্টিং তাদের বক্তব্য। তিনি আবার বলেছিলেন, রেলওয়ে মিনিস্ট্রি থেকে বলা হল যে এটা ডবল লাইন করা যাবেনা। প্রকাশ নারায়ণ, চেয়ারম্যান অব দি রেলওয়ে বোর্ড, তিনি কলকাতা শহরে এসে বলেছিলেন যে এই প্রোজেক্ট আমরা করতে পারব না, আইদার স্টেট গভর্নমেন্ট অর এনি ডেভেলপমেন্ট অথরিটি, তিনি হয়ত সি.এম.ডি.এ.কে মিন করেছেন, তিনি পরিষ্কার ভাবে বলেছিলেন যে এই প্রোজেক্ট যেন তারা হাতে নেয়। এর প্রতিবাদে আমি ৬ই মার্চ, ১৯৮৬ রেলওয়ে বোর্ডের চেয়ারম্যানকে একথা পরিষ্কার ভাবে বলেছিলেন যে একথা ঠিক নয়। "As you may be aware, the State Government have been insisting upon the Railway Ministry for long for a Circular Railway in the city. It was at the instance of the Left Front Ministry in the State that the ex-Railway Minister gave his clearance and the work started accordingly. The idea behind this was a Circular Railway in the truest sense of the term i.e. the train should run encircling the city on all sides. The commuters of the city have been suffering a lot and the Circular Railway was planned to give them relief to some extent." এটা খুবই দুঃখের বিষয় পরে তিনি ২০শে মার্চ, ১৯৮৬ আমাকে চিঠি লেখেন এবং সেই চিঠিতে লিখেছেন, As you are aware. The Calcutta Circular Railway Project was included in 1984-85 Budget provisionally যেটা উনি বললেন Subject to formal clearance from the planning commission এখানে দেখুন, প্ল্যানিং কমিশনের কোনো স্যাংশান নেই। Planning Commission has not sanctioned it, that is, unauthorisedly the Railway Minister has acted. He should not have functioned in this way. That is the way of his functioning কি তার স্যাংশন পেয়েছেন? "The Planning Commission approval to Part I only of the Project involving provision of a single line track from Princep Ghat to Dum Dum has recently been received." অর্থাৎ তারা বললেন অনলি অন এ সিংগল লাইন ট্রাক—তাহলে বুঝুন। আরো দেখুন এখানে বলা হচ্ছে, হ্যাজ রিসেন্টলি বিন রিসিভড। তার মানে মার্চ ১৯৮৬ আর গনিখান চৌধুরি বলেছেন ১৯৮৩-এর জুন। সুতরাং এটা আনঅথরাইজড স্যাংশন অব দি রেলওয়ে মিনিস্টার। এভাবে

কাজ করাটা ঠিক নয়। পাবলিক ফিনান্স শুড নট বি স্পেন্ট এট দিস ওয়ে। এটা আপনারা বুঝুন। আরো বলা হল, 'Under the circumstances it would not be feasible to take the work on the section between Princep Ghat and Majerhat until the Planning Commission's clearance to remaining part of the Project is received and funds provided by the Planning Commission in the current or future Five Year Plans." আমাদের ৩১টি লেভেল ক্রসিং যেটা স্ট্রান্ড রোডের উপরে ছিল, তার ২১টি লেভেল ক্রসিং বন্ধ করতে হয়েছে বিকজ অব দিস সার্কুলার রেল। আমরা মনে করেছিলাম যে সার্কুলার রেল যদি হয় বিটুইন প্রিন্সেপ ঘাট অ্যান্ড হেস্টিংস তাহলে রিয়েলি দমদম থেকে একেবারে মাঝেরহাট হয়ে প্রিন্সেপ ঘাট দিয়ে আবার দমদমে চলে যাবে। আপনারা যে কথা বললেন যে জমি থেকে উচ্ছেদ করার বিরুদ্ধে আমরা কথা বলেছি। না কোনো, উচ্ছেদ তো তিনি করেন নি। তিনি আমাদের রিকোয়েস্ট করেছিলেন, আমরা রাজি ছিলাম যে আমরা উচ্ছেদ করব। শুধু অর্থের সংস্থানের কথা বলেছিলাম। আর একটা কথা হল এই, যে জন্য আপনি বলছেন লক্ষ লক্ষ লোকের এখানে যাতায়াতের ব্যবস্থা হয়েছে আমি এখানে ফিগার দিচ্ছি, যেখানে রেলে সিস্টেম অনুযায়ী একটা কোচে ৭২ জন বসতে পারে এবং ৭২ জন দাঁড়াতে পারে, এখানে ১৩টি কোচ আছে। ১৩টি কোচ আসা যাওয়া করে এবং তেরোটি কোচে যেখানে ১৪৪জন অন্তত বসার কথা, যদিও সুবার্বন ট্রেনে আপনারা জানেন বোধ হয় ৫০০/৭০০ জন করে এক একটি কোচে ওঠে কিভাবে আর এখানে এক একটি কোচে ওঠে মাত্র ২৭ জন এবং সেখানে দিনে মোট ৭ হাজার, ৩ হাজার ৫০০ আসছে, আর তিন হাজার ৫০০ যাচ্ছে, মোট সাত হাজার। সেখানে রেলওয়ের যে সিস্টেম আছে, সেখানে যা যাওয়া উচিত ৩৭ হাজার ৪৪০, সেখানে যাচ্ছে মাত্র ৭ হাজার। আর যদি সুবার্বন ট্রেনের কথা বলেন, আমি বলব এই কোচে লক্ষ লক্ষ মানুষ যাতায়াত করতে পারতেন। সুতরাং লক্ষ লক্ষ মানুষ যাতায়াত করছে তা ঠিক নয়। রেলওয়ে যেভাবে এই ট্রেন চালাচ্ছে, তার টাইম টেবল দেখলেই বুঝতে পারবেন, এক ঘণ্টা দেড় ঘণ্টা অন্তর ট্রেন চলে। কথা ছিল ডবল লাইন হবে, ইলেকট্রিফিকেশন হবে তার জায়গায় ওয়ান লাইন ট্র্যাক unathorised action of the Railway Minister should not be encouraged.

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয় ঐ যে ডবল লাইনের জায়গায় সিংগল লাইন non-electrification tranction ট্রাকের কথা যেটা বললেন, সর্বশেষ রেলমন্ত্রী যে সিদ্ধান্ত নিয়েছেন, এই বিষয়ে রেল মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছেন অত্যন্ত বলিষ্ঠ ভাবে। আমার জিজ্ঞাসা হচ্ছে ঐ বিষয়টা নিয়ে আমাদের এই রাজ্য থেকে নির্বাচিত প্রোগ্রাম ইমপ্লিমেন্টেশন মিনিস্টার, তার দৃষ্টি আকর্ষণ করেছেন কি, তা নাহলে পরে আবার রাজ্য সরকারকে বিবৃতির মধ্যে দিয়ে দোষারোপ করে বসবে। দৃষ্টি আকর্ষণ করা হয়েছি কি?

**শ্রী প্রশান্তকুমার শূর :** যেদিন প্রোগ্রাম ইমপ্লিমেন্টশন মিনিস্টার এসেছিলেন এবং আমাদের মুখ্য মন্ত্রীর সঙ্গে বসেছিলেন, আমিও সেখানে ছিলাম, তার সমস্ত অফিসারদের নিয়ে তিনি এসেছিলেন, তার সেক্রেটারি এবং অন্যান্য সব ছিলেন, সুশোভন বাবু অবশ্য বললেন রাজ্য সরকার-এর দায়িত্ব আছে জমি মুক্ত করে দেওয়ার ব্যাপারে, এটা ঠিক। আমি এই বিষয়ে দ্বিমত নই। কিন্তু মালদহে তিনি কি করে সেখানে ব্রিজ করতে গিয়ে সেখানে যারা

আনঅথারাইজড ওয়েতে বসেছিল, তাদেরকে কারা সরালেন? এবং সেই নীতি নিয়ে মন্ত্রী বলে গেছেন, আমি আপনাকে কথা দিচ্ছি মুখ্যমন্ত্রীকে বলেছেন, আমার সামনে, কথা দিচ্ছি, এদেরকে সরিয়ে দেবার ব্যাপারে কেন্দ্রীয় সরকারের যে সাহায্য তা আমি দেব। কিন্তু দুঃখের বিষয় আপনি দেখবেন যে রেলওয়ে মিনিস্টার বংশীলাল বলছেন—২০শে মার্চ, ১৯৮৬ সালে বংশীলাল যে চিঠি লিখেছেন তাতে বলছেন এই যে—কমিটমেন্ট করে গেলেন গনি সাহেব তিনি সেই খবর পেয়ে লিখছেন, I have already conveyed my news in this regard to shri A.B.A. Ghani Khan Chowdhury Minister for Programme implementation.

[2-50 — 3-00 P. M.]

**Dr. Zainal Abedin :** Will the Hon'ble Minister in charge of Urban Development be please to state as to measures the State Government would adopt and follow for fuller implementaion of the project in the near future ?

**Shri Prasanta Kumar Sur :** The State Government is fully ready to co-operate with the Central Government provided this entire scheme is sanctioned by the Planning Commission and the funds are provided for that. So far as the eviction of the unauthorised occupants are concerned we still agree and we will do that provided that the fund for that is available from the Central Government.

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয়, ১৯৮৩ সালের ১লা জুলাই কলকাতা জেলা বামফ্রন্ট কমিটির পক্ষ থেকে তৎকালীন রেল মন্ত্রী শ্রী এ. বি. এ. গনিখান চৌধুরির কাছে একটা চিঠি দেওয়া হয়েছিল ইন্ অ্যান অ্যারাউন্ড কলকাতা সার্কুলার রেল করার জন্য এবং সেখানে 'জিনওয়াল কমিটি' ও অন্যান্য কমিটির সুপারিশের উল্লেখ করা হয়েছিল। এছাড়াও আমাদের চিফ্ মিনিস্টার সার্কুলার রেলের জন্য অনেক চেষ্টা করেছিলেন। ১৯৮২ সালের এপ্রিল মাসে এ বিষয়ে একটা মিটিং হয়েছিল। পরবর্তী পর্যায়ে এ বিষয়ে মাস্ মুভমেন্ট হয়েছে, ডেপুটেশন দেওয়া হয়েছে। এখন মাননীয় মন্ত্রী মহাশয়, দয়া করে জানাবেন কি, প্রথম পার্টের খানিকটা কাজ হবার পরে সেকেন্ড পার্ট মোটামুটি অ্যাবানডান্ড হয়েছে। সেকেন্ড পার্টের বিষয়ে লেফ্‌ট ফ্রন্টের তরফ থেকে বার বার ডেপুটেশন যদিও দেওয়া হয়েছে তথাপি আপনি পুনরায় বিষয়টি কেন্দ্রীয় সরকারের নজরে কি আনবেন?

**Mr. Speaker :** That portion will come down as what steps they will take for the implementaion of the second part of the project.

**শ্রী প্রশান্তকুমার শূর :** আমি আবার একথা বলছি যে, রেল মন্ত্রী যদি কোনো ব্যবস্থা গ্রহণ না করেন, তাহলে আমরা বিষয়টি নিয়ে প্রধানমন্ত্রীর কাছে যাব এবং বলব যে, ইট ইজ্ ইয়োর কমিটমেন্ট, সুতরাং এই কমিটমেন্টকে আপনার সম্মান দেওয়া উচিত।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় মন্ত্রী মহাশয়, যখন ব্রেস-ব্রিজের অনুষ্ঠানে প্রাক্তন রেল-মন্ত্রী ঘোষণা করেছিলেন, '৬ মাসের মধ্যে সার্কুলার রেল চালু করব', তখন আপনি বলেছিলেন,

'ভগবান'ও পারবে না।' কিন্তু ৪ মাসের মধ্যেই তিনি চালু করেছিলেন। প্রথমে টালা পর্যন্ত চালু হয়েছিল, পরবর্তীকালে উল্টোডাঙ্গা পর্যন্ত চালু হয়েছে। এখন উল্টোডাঙ্গা থেকে দমদম পর্যন্ত সার্কুলার রেল চালাতে গেলে ওখানে রেলের জমিতে যে সমস্ত আনঅথরাইজড় অকুপেন্টস আছে তা সরাতে হবে। এই প্রসঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রশ্ন হচ্ছে যখন এই প্রকল্প শুরু হয়েছিল তখন ওখানে কি পরিমাণ আনঅথরাইজড অকুপেন্টস ছিল এবং বর্তমানে সেটা বেড়ে কত হয়েছে?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** আনঅথরাইজড অকুপেন্টস-এর ব্যাপারে আমরা সার্ভে করেছি, প্রায় সাড়ে সাত শত পরিবার সেখানে আছে। আগে কত ছিল, না ছিল তা আমাদের সার্ভে করা ছিল না। রেলওয়ে মিনিস্টারের কাছে যদি সে রিপোর্ট থাকে তাহলে তিনি তা বলতে পারবেন, আমি বলতে পারব না।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, চক্ররেল কিছু দূর পর্যন্ত চালু হওয়ার ফলে যে এলাকায় চালু হয়েছে সে এলাকার টুয়ার্ডস হাওড়া সমস্ত কমিউনিকেশনগুলি প্রায় বন্ধ হয়ে গেছে, ন্যাচরাল সুয়েরেজ্ নষ্ট হয়ে গেছে এবং সাবসটিট্যুট, প্যারালাল রাস্তাগুলিতে ট্রাফিক জাম্ ডবল হয়ে গেছে। ওখানে সার্কুলার রেলের বদলে যদি সার্কুলার ট্রামওয়েস করা হত তাহলে কম জায়গা লাগত এবং কম পয়সা খরচ হত—ঐ এলাকাটি আমার কন্সটিটিউয়েন্সির মধ্যে পড়ে— এবং ৯০% এলাকাকে কভার করা যেত, সুতরাং এ বিষয়ে আপনারা কি কোনো সুপারিশ করেছিলেন?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ** ঐ চিঠিতে এই কথাগুলি বলেছিলাম। আমি ১৯৮৩ সালে যে চিঠিটি লিখেছি ছাপিয়ে আপনাকে দেব—সেই সময়ে এইকথাগুলি উত্থাপন করেছি। আপনি সঠিকভাবেই বলেছেন, ৩১টি লেভেল ক্রসিংয়ের মধ্যে যদি ২১টি বন্ধ হয়ে যায় এবং বাগবাজার থেকে যখন ট্রেন ছাড়ে—ঐ ১০টি ওপেন রাখা যায় না—ঐ ১০টির মধ্যে যদি ৬টি বন্ধ করে দিতে হয় তাহলে বুঝতে পারছেন কিভাবে যানজট হতে পারে? সুতরাং এইকথাগুলি আলোচনা হয়েছে। প্রথমে যে চিঠি দিয়েছিলাম সেই চিঠিতে সমস্ত উল্লেখ করেছি।

## MENTION CASES

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনাদের দৃষ্টি আকর্ষণ করছি। গত ৮-৪-৮৬ তারিখে রায়নগর ১নম্বর ব্লক এবং মুর্শিদাবাদের জিয়াগঞ্জ ব্লকের একটি অংশে ব্যাপকভাবে শিলাবৃষ্টি, ঝড় জল হয় এবং তারফলে প্রচুর জমিতে বোরো ধান নষ্ট হয়। আম গাছ এবং কাঁঠাল গাছও সমস্ত নষ্ট হয়। এবারে এমনিতেই মুর্শিদাবাদ জেলায় আমের ফলন কম হয়েছে, কিন্তু যেটুকু, অবশিষ্ট ছিল তাও এই ঝড়-জল এবং শিলাবৃষ্টির ফলে সমস্ত পড়ে গেছে। বহু গবাদি পশু হাঁস, ছাগল এবং বাচ্ছা বাচ্ছা বাছুর মরে গেছে। কিন্তু সবচেয়ে আশ্চর্যের কথা, এই যে এতদিন হয়ে গেল, ঝড়-জল এবং শিলাবৃষ্টির জন্য কৃষকদের ফসল নষ্ট হল, বহু গবাদি পশু মারা গেল কিন্তু বি. ডি. ও অফিসে গ্রামের মানুষেরা বলা সত্ত্বেও বি. ডি. ও একবারও ঐসব এলাকা দেখতে গেলেন না। ফলে ঐসব এলাকার জনসাধারণের মনে প্রচন্ড বিক্ষোভের সৃষ্টি হয়েছে। আমি

এ ব্যাপারে বিধানসভার দৃষ্টি আকর্ষণ করছি এবং অতি সত্বর ব্যবস্থা গ্রহণ করার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল বাংলা সালের প্রথম দিন ছিল অর্থাৎ যাকে বলে নববর্ষ। এই শুভ নববর্ষের দিনে বাঁকুড়া জেলার ব্যাপক লোড-শেডিং এবং তার সাথে জলের অভাব দেখা দিয়েছে। বাঁকুড়া জেলায় সমস্ত পুকুর শুকিয়ে গেছে। এদিকে রাজ্য সরকার বলছেন যে সমস্ত এলাকায় জলের অভাব দেখা দিয়েছে সেই সমস্ত এলাকায় জলের ব্যবস্থা করছি। প্রয়োজনে আমরা ট্যাঙ্কার ব্যবহার করব কিন্তু ঐ জেলায় কোনো কিছু করা হয়নি.....

**মিঃ স্পিকার :** কাশীবাবু আপনি জাল দলিল রেজিস্ট্রি করার ব্যাপারে মেনশন দিয়েছেন। কিন্তু আপনি জলের ব্যাপরে বলছেন, লোড-শেডিং-এর ব্যাপারে বলছেন, এটা হয় না।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নিজের কনস্টিটিউয়েন্সির মধ্যে খটিমারির হাট বলে একটি জায়গা আছে এবং তার আশে-পাশে কিছু গ্রাম আছে সেই সমস্ত এলাকায় সাম্প্রতিককালে কিছু সমাজবিরোধীদের দৌরাত্ম বেড়েছে। গত বছরের মধ্যে একটি গৃহস্থ বাড়িতে রেপ্‌ হয়েছে এবং তারপর মার্ডার করা হয়েছে। ২৯-৩-৮৬ তারিখে ঐ সমস্ত সমাজবিরোধীরা একজন লোককে অপহরণ করে এবং পরে তাকে খুন করে। গ্রামের লোকেরা যখন বাধা দিতে গিয়েছিল তখন এই সমস্ত সমাজবিরোধীরা পাইপগান নিয়ে এই সমস্ত গ্রামের লোকদের তাড়া করেছিল। ঐ সমস্ত জায়গায় এই সমস্ত সমাজবিরোধীদের পাইপগান নিয়ে ঘুরতে দেখা যাচ্ছে এবং আমার যতদূর জানা আছে, আমি খোঁজ নিয়ে জেনেছি পুলিশের দুই-একজন (২/১ জন) তাদের সঙ্গে যুক্ত আছে এবং এই যুক্ত থাকার জন্য ঐ সমস্ত সমাজবিরোধীদের বিরুদ্ধে বিশেষ কিছু ব্যবস্থা নেওয়া যাচ্ছে না। তাই আমি আপনার মাধ্যমে এদের বিরুদ্ধে উপযুক্ত ব্যবস্থা নেওয়ার জন্য বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[3-00 — 3-10 P. M.]

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে গত ৪ঠা এপ্রিল আমার নির্বাচনী এলাকা কাচরা গ্রামে সেখ রমজান আলি বলে একজন সি.পি.এম. কর্মীর বাড়িতে তার সাইকেল চুরি হয়ে যায়। এই চুরি হওয়ার পর সন্দেহজনকভাবে ওখানে সেখ শামশুল হক এবং মইদুল ইসলাম—দুজনই সি. পি. এম. কর্মী জনসাধারণ এদের সন্দেহ করে। এই সন্দেহ করার ফলে ওখানে উন্মত্ত জনতা এবং সি. পি. এম. অঞ্চল পঞ্চায়েতের প্রধান শ্রী গোপাল সাত্বিক তার নেতৃত্বে ওদের মারধোর করা হয়, মারধোর করার ফলে তারা চুরির কথা স্বীকার করে এবং সেখ সাত্তার নামে একজন কুখ্যাত ডাকাতের বাড়িতে ঐ সাইকেল আছে এ কথাও বলে। সেই সেখ সাত্তার একজন মার্কসবাদী তো এবং তার বাবা আকবর সেও একজন কুখ্যাত ডাকাত। স্বীকার করার পরে যখন সাত্তারের বাড়িতে

রেড করা হয় সেখানে থেকে সাইকেল পাওয়া যায় এবং উন্মত্ত জনতা তাকে মারধোর করার ফলে সে স্বীকার করে যে কোথায় কোথায় ডাকাতি করেছে। তার বাড়িতে যে সব গহনাপত্র পাওয়া যায় তা লুঠ করা হয়, সে সময় তার বাড়ি থেকে দুটো জাপানি রিভলবার পাওয়া যায়, বিদেশি রিভলবার । গোপাল সাত্বিক ঠাকুরাঞ্চল গ্রাম পঞ্চায়েতের প্রধান এবং চুনীলাল হাজরা ঐ দুজনেই মার্কসবাদী নেতা সি. পি. এমের দুই গোষ্ঠী বিবাদের জন্য ঐ অঞ্চলের সাধারণ লোক খুবই আতঙ্কগ্রস্ত হয়ে পড়েছে। একজন বিধায়ক এখানে বললেন যে ওরা কংগ্রেসি মদতপুষ্ট, আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি যেন অবিলম্বে পুলিশ অ্যাকশন নিয়ে যদি জানতে পারেন যে কংগ্রেস এর মধ্যে জড়িত তাহলে তার কঠোর শাস্তি বিধান করুন।

**শ্রী সুধাংশুশেখর মাঝিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ের প্রতি মাননীয় বনবিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়া জেলায় বামন থানা এবং বাঘমন্ডিতে অযোধ্যা পাহাড়ে জঙ্গল আছে। ঐ জঙ্গলগুলি থেকে প্রতিদিন শত শত লোক কাঠ কেটে নিয়ে যাচ্ছে। ওখানে এক শ্রেণীর অসাধু ব্যবসায়ী আছে তাদের হাতে কাঠগুলি চলে যাচ্ছে। এর ফলে ঐ দুটো জায়গা অযোধ্যা পাহাড় এবং বামন থানার সমস্ত জঙ্গল আজ নষ্ট হতে বসেছে। আমি মাননীয় বন মন্ত্রীকে অনুরোধ করছি যে এই ব্যবসায়ে যারা জড়িত আছে তাদের ধরা হোক এবং তাদের বিরুদ্ধে কঠোর শাস্তির ব্যবস্থা করে ঐ জঙ্গল রক্ষার ব্যবস্থা করা হোক।

**শ্রী অশোক ঘোষঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যখন শুভ ১লা নব বৈশাখে মানুষ আগামী বছরের সুখ সমৃদ্ধির জন্য কামনা করছে ঠিক সেই মুহূর্তে গত কাল রাত্রি সাড়ে ৯টার সময় সুরেশ শ্রীবাস্তব আমার এলাকার প্রতিরোধ বাহিনীর সম্পাদক এবং তার ৩জন বন্ধুকে কুপিয়ে কুপিয়ে মারা হল। সুরেশ এবং তার বন্ধুরা নিমন্ত্রণ রক্ষা করে ফিরছিল। তাদের অন্যায় এই যে, ঐ এলাকায় সমাজবিরোধীরা রেলের ওয়াগন ভেঙ্গে ঠেলাগাড়ি করে সমস্ত জিনিসপত্র নিয়ে যাচ্ছিল। প্রতিরোধ বাহিনীর সম্পাদক হিসাবে সে প্রোটেস্ট করেছিল এবং ব্যাপারটি থানার নোটিশে এসেছিল। গোলাবাড়ি থানায় ৭২৮ নং ডায়েরি সে করেছিল এই বলে যে সমাজবিরোধীরা তাকে হত্যার হুমকি দিচ্ছে। ব্যাপারটি দেখবার জন্য সে বলেছিল। গতকাল আততায়ীর হাতে সে এবং তার ৩ জন বন্ধু খুন হল। এটা কংগ্রেস সি. পি. এমের ব্যাপার নয়। প্রকাশ্য দিবালোকে রাস্তার উপর বেনারস রোড এবং সীতানাথ বোস লেন এখানে তাকে হত্যা করা হয়েছে। আমি শুনে, আজ সকাল বেলায় তার বাড়িতে যাই, সে বাড়িতে তার বিধবা দিদি এবং দিদির দুটো বাচ্ছাকে প্রতিপালন করত। তাদের আততায়ীরা প্রকাশ্য দিবালোকে ঘুরে বেড়াচ্ছে। আমরা বার বার থানায় গেছি, এস. পি.র কাছে গেছি, কিন্তু কোনো রকম অ্যাকশন নেওয়া হল না। আমি বার বার বলছি, ঐ আততায়ীদের যদি অ্যারেস্ট করা না হয় তাহলে আগামী দিন অতি ভয়ঙ্কর। (শ্রী অশোক ঘোষ মহাশয়ের বক্তব্যের সমর্থনে এই সময় অনেক কংগ্রেস(আই) সদস্য উঠে দাঁড়ান)

(গোলমাল)

**Mr. Speaker:** Now, Shri Kamakhya Charan Ghosh.

(গোলমাল)

**শ্রী সুব্রত মুখার্জি:** স্যার, ট্রেজারি বেঞ্চের মিনিস্টাররা সব কোথায়? দিস ইজ এ সিরিয়াস ইনসিডেন্ট, হাওড়া জেলায় এইভাবে খুন হয়ে গেল! এখানে মন্ত্রীদের আসতে বলুন।

(নয়েজ অ্যান্ড ইনটারাপশনস)

**Mr. Speaker:** Mr. Mukherjee, I have called the name of Shri Kamakhya Charan Ghosh to place his mention. He has his right to address the House as you all have. So, let him mention his case in the House.

(Noise and interruptions)

**Mr. Speaker:** If you are so concerned, you may discuss the matter tomorrow because discussions on the Home (Police) Budget will be held tomorrow, So, please take your seat. Shri Kamakhya Charan Ghosh, you put your mention.

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ:** মানীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ঝাড়গ্রাম মহকুমা একটি অত্যন্ত অনুন্নত অঞ্চল। এখানে সেখানের মন্ত্রী মহাশয়ও বসে আছেন। সেখানে কয়েকটি ছোট কারখানা আছে—তারা সোপ ফ্যাক্টরি, তিনটি তেলকল, রিলায়েন্স রোলিং মিল, গোয়েঙ্কা কাজু প্রসেসিং এবং তারা ইঞ্জিনিয়ারিং। এই কারখানাগুলিতে ৩/৪ শত শ্রমিক কাজ করেন ঐ কারখানাগুলির মালিকরা সম্পূর্ণভাবে আইনভঙ্গ করে শ্রমিকদের উপর অত্যাচার করে। এই ব্যাপারে কারখানা পরিদর্শক, যিনি হলদিয়ায় থাকেন, তাকে লিখিতভাবে জানানোও হয়, কিন্তু তিনি পরিদর্শনে আসেননি বা মালিকদের হাত থেকে শ্রমিকদের বাঁচাবার ব্যবস্থাও করেননি। বিষয়টি নিয়ে ইউনিয়ন এবং এ. আই. টি. ইউ. সি. শ্রম কমিশনারের সঙ্গেও মিলিত হয়েছেন, কিন্তু আজ পর্যন্ত কোনো ফল পাওয়া যায়নি। এছাড়া ঝাড়গ্রামে কাঞ্চন অয়েল মিল বলে একটি মিল আছে যেখানে ২৫০ জন শ্রমিক কাজ করেন। গত ৭ মাস যাবৎ কারখানাটি লক-আউট হয়ে আছে। এ-সম্পর্কে আমি মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং বিষয়গুলির প্রতি তাকে দৃষ্টি দিতে অনুরোধ করছি।

**শ্রী বঙ্কিম ত্রিবেদী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুতর বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এর আগেও এই কথা বলেছি, কিন্তু দেখতে পাচ্ছি, আমাদের মাননীয় স্বাস্থ্য মন্ত্রীদ্বয়ের দৃষ্টি শক্তি এবং শ্রবণশক্তি একেবারে নেই। এরপর কিভাবে কাজ হবে জানিনা এর আগেও কৃষ্ণনগর হাসপাতাল সম্বন্ধে বহু কথা বলেছি, কিন্তু কোনো প্রতিকার হয়নি। আই. এম. এর প্রেসিডেন্টকেও বিষয়টি জানানো হয়েছে। আজকে কৃষ্ণনগর সাব-ডিভিসনাল হাসপাতালের জায়গা এবং বাড়ি বিক্রি করবার ব্যবস্থা হয়েছে। এইভাবে চললে একটি হাসপাতাল বিক্রি না হলেও উঠে যাওয়ার উপক্রম হবে। বিষয়টি অনুগ্রহ করে মাননীয় মন্ত্রীকে জানাবেন।

[3-10 — 3-20 P. M.]

**শ্রী সেখ ইমাজুদ্দিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সারা পশ্চিমবাংলায় বিভিন্ন জায়গায় যে কংগ্রেস কর্মী নির্যাতিত হচ্ছে তার একটা উজ্জ্বল দৃষ্টান্ত এখানে উল্লেখ করছি। মুর্শিদাবাদ জেলার হরিহরপাড়া অন্তর্গত নিশ্চিন্দিপুর গ্রামে আমাদের কংগ্রেসের ব্লক সভাপতি গত ১৪-৪-৮৬ তারিখে আহত হয়েছে। ওই কংগ্রেস কর্মী সুধীরকুমার মণ্ডল রাত্রি ৯ টার সময় নিমন্ত্রণ বাড়ি থেকে নিমন্ত্রণ খেয়ে ফিরছিলেন তখন কিছু দুষ্কৃতিকারী লাঠি-বল্লম-টাঙ্গি নিয়ে তার উপর আক্রমণ করে এবং সে গুরুতর ভাবে আহত হয়। এই সম্পর্কে থানায় কেস করা হয়েছে কিন্তু এ পর্যন্ত কোনো আসামি ধরা পড়েনি এবং তার কোনো প্রতিকার হয়নি। সারা পশ্চিমবাংলায় বিভিন্ন জায়গায় কংগ্রেস কর্মীদের উপর অত্যাচার চলছে এই ঘটনা তার উজ্জ্বল দৃষ্টান্ত। এই ব্যাপারে উপযুক্ত ব্যবস্থা নেবার জন্য আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি। তিনি যেন অবিলম্বে নির্দেশ দেন উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করবার জন্য।

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সভায় দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলায় ৫ জন মানুষ পুন্যকুম্ভে স্নান করতে গিয়ে প্রাণ হারিয়েছে এবং আমাদের এই হাউসের মাননীয় সদস্যের দু-জন আত্মীয় সেখানে প্রাণ হারিয়েছে (**) এটা একটা জাতীয় ক্ষতি হয়েছে।

**মিঃ স্পিকার ঃ** মিঃ মুখার্জি, অন্য রাজ্যের প্রশাসনের ব্যাপার নিয়ে এই হাউসে তোলা যায় না। আপনি এইটুকু বলতে পারেন যে আমাদের এখানকার কিছু লোক মারা গেছেন। এর বেশি বলা যায় না। বাকি অংশটা এক্সপাঞ্জ হবে।

**শ্রী অনিল মুখার্জি ঃ** আমি বলতে চাই আমাদের রাজ্য থেকে চিঠি লেখা হোক ভবিষ্যতে যেন এই রকম ঘটনা আর না ঘটে। এটা বলতে পারি তো?

**মিঃ স্পিকার ঃ** হ্যাঁ, এটা বলতে পারেন।

**শ্রী অনিল মুখার্জি ঃ** আমি আপনার মাধ্যমে সেটাই জানাচ্ছি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ লক্ষ্মণচন্দ্র শেঠ আপনার মেনশন ইজ আউট অফ অর্ডার। গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার অ্যাকশনের ব্যাপারে এখানে কি আলোচনা হবে? এটা তো লোকসভা নয়, এটা বিধানসভা। মিঃ নিরোদ রায়চৌধুরি আপনার মেনশনও আউট অফ অর্ডার, এটা এখন বলা যাবে না। আমি এই ব্যাপারে মন্ত্রীকে স্টেটমেন্ট দিতে বলেছি। এই ব্যাপার নিয়ে কলিং অ্যাটেনশন হয়ে গেছে। মন্ত্রী মহাশয় স্টেটমেন্ট দেবেন তখন আপনি শুনে নেবেন।

**শ্রী ধীরেন্দ্রনাথ সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বীরভূম জেলার বিশেষ সমস্যার ব্যাপারে মাননীয় পূর্তমন্ত্রীর কৃপার জন্য দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে বীরভূম জেলা একটি অবহেলিত জেলা এবং পেছিয়ে পড়া জেলা। এখানকার সমস্ত রাস্তা-ঘাটের অবস্থা অত্যন্ত খারাপ, দীর্ঘদিন অবহেলিত অবস্থায় পড়ে আছে। খারাপ রাস্তার জন্য এখানে দিনের পর দিন দূর্ঘটনা ঘটছে। গত ৮ই এপ্রিল এই রকম

** Note : Expunged as ordered by the chair

একটা দূর্ঘটনা ঘটে, একটা বাস উল্টে ৪জন লোক নিহত হয়েছে। এই রাস্তার জন্য প্রতিদিন বাস মালিকের সঙ্গে যাত্রী সাধারণের ঝগড়া লেগেই আছে। সিউড়ি থেকে সাঁইথিয়া যে বাস সার্ভিস চালু ছিল সেটা বন্ধ হয়ে গেছে রাস্তা-ঘাট খারাপ হওয়ার জন্য। এবার বাজেটে টাকা ধরা হয়েছে, মাননীয় পূর্তমন্ত্রী যেন এই বীরভূম জেলার প্রতি কৃপা দৃষ্টি দেন এবং কিছু করুণা করেন তার জন্য আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

**ডাঃ সুশোভন ব্যানার্জি ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আপনার মাধ্যমে আমি মাননীয় মুখ্যমন্ত্রী এবং পৌরমন্ত্রী মহাশয়ের একটি গুরুতর বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। শহরের বুকে জীবিকার সন্ধানে মানুষ আসার ফলে ক্রমবর্ধমান হারে জনসংখ্যা বেড়ে চলেছে। গ্রামগুলি থেকে শহরের বুকে মানুষ চলে আসছেন। শুধু মাত্র শহরেই নয়, ছোটছোট শহরগুলিতেও এই জনসংখ্যার চাপ ক্রমবর্ধমানে। যারফলে সেই সমস্ত অঞ্চলে ভীষণ ভাবে বাড়ি-ভাড়া সমস্যা দেখা দিয়েছে। আমার এলাকা বোলপুরেও এখন বাড়ি-ভাড়া সমস্যা প্রায় কলকাতার সমান হয়ে দাঁড়িয়েছে। এই সমস্যা শুধুমাত্র বোলপুর বা কলকাতাতেই নয়, অন্যান্য জায়গাতেও যারা নতুন বাড়ি নির্মাণ করছেন, তারা বেশ ভাল ভাবেই জানেন যে বাড়িতে একবার ভাড়াটিয়া বসালে তাকে উচ্ছেদ করা যাবে না। সেজন্য বাড়ির মালিকেরা ভাড়াটিয়াদের কাছ থেকে যতখানি পারা যায় সেইভাবে বাড়ির ভাড়া ধার্য করছেন এবং সেলামি ইত্যাদির নাম করে হাতিয়ে নিচ্ছেন। বড় শহরের সঙ্গে সঙ্গে ছোট ছোট শহরগুলিতে যে সমস্ত সরকারি কর্মচারিরা কাজের জন্য যাচ্ছেন, তাদের ভীষণ ভাবে অসুবিধার মধ্যে পড়তে হচ্ছে। এই ব্যাপারে আমার দুটি সাজেশন আছে। তা হচ্ছে, (১) আবাসন দপ্তরের পক্ষ থেকে ঐ সমস্ত অঞ্চলে অবিলম্বে ভাড়ার জন্য বাড়ি নির্মাণ করা উচিত ; (২) বর্তমানে যে 'ভাড়াটিয়া আইন' রয়েছে তার সংশোধন করা প্রয়োজন।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উলুবেড়িয়া মহকুমা হাসপাতালটির অবস্থা অত্যন্ত করুণ। উক্ত হসপিট্যালটিতে ২১০জন রোগী ভর্তি আছেন। ওখানে বেডেতে রোগীর জন্য কোনো কম্বল এবং চাদরের কোনো ব্যবস্থা নেই। বেড ছাড়া আরও প্রায় ৫০/৬০ জন রোগী ওখানে ভর্তি আছেন। তারা হাসপাতালের মেঝেতে পড়ে আছেন। তাদের মশারির কোনো ব্যবস্থা নেই। ইম্পর্ট্যান্ট কোনো মেডিসিন সেখানে পাওয়া যায় না। গরিব রোগীদের বাইরে থেকে ঔষধপত্র কিনতে হয়। হাসপাতালটিতে ব্লাড ব্যাঙ্ক স্থাপন করা হবে বলে স্যাংশন হয়ে পড়ে আছে, আজও চালু হয়নি। রোগীদের প্রয়োজনে ব্লাড সেখানে গিয়ে পৌছুচ্ছে না। জানালা-কপাট সমস্ত ভাঙা অবস্থায় পড়ে আছে। সেখানে আউট-ডোরে প্রতিদিন ৩০০/৪০০'র মতো রোগী চিকিৎসার জন্য বিভিন্ন অঞ্চল থেকে আসেন। কোনো রোগী মারা গেলে তাদের রাখার জন্য কোনো মর্গের ব্যবস্থা নেই। মরা লাশ বলতে গেলে খালি অবস্থায় পড়ে থাকে। যে ঘরে রাখা হয়, সেখানে চারিধারে কোনো প্রাচীর পর্যন্ত নেই। এ সম্বন্ধে আমি বারবার করে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি তে এনেছি, কিন্তু আজ পর্যন্ত অবস্থার কোনো উন্নতি হয়নি।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী এবং আদিবাসী এবং কল্যাণ মন্ত্রী মহাশয়ের একটি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৩ই এপ্রিল তারিখে মেদিনীপুর জেলার নারায়ণগড় ৪নং অঞ্চল, কোনারপুর গ্রামে ঝাড়গ্রাম

মহকুমা শহর মাননীয় মন্ত্রী মহাশয়ের নিজের জায়গা—বিখ্যাত লেখিকা এবং সমাজ সেবিকা মহাশ্বেতা দেবী প্রধান অতিথি হিসাবে উপস্থিত থেকে সর্বস্তরের দলমত নির্বিশেষের বিভিন্ন আদিবাসী সম্প্রদায়ের—লোধা, ভূমিজ, কোল, ভিল—অর্থনৈতিক উন্নতি ও সামাজিক অবিচারের পরিপ্রেক্ষিতে এক আলোচনা চক্রের আয়োজন হয়েছিল। একদিকে যখন সামাজিক অবিচার ও অন্যায়ের বিরুদ্ধে কি ভাবে ঐ সম্প্রদায়ের মানুষকে উদ্ধার করা যায়, এই রকম একটা আলোচনা চলছিল, ঠিক সেই সময়ে নারায়ণগড় ৪নং অঞ্চলে কিছু সংখ্যক আদিবাসী এবং লোধা সম্প্রদায়ের মানুষকে গ্রামের মধ্যে একটা বিশেষ রাজনৈতিক দলের লোক হিসাবে চিহ্নিত করে এক ব্যাপক অত্যাচার করে আহত করে। তাদের উপর নির্মম ভাবে প্রহার করা হয়েছে। ঐ অঞ্চলে আদিবাসী মানুষের মধ্যে একটা আতঙ্কের সৃষ্টি হয়েছে এবং তারা পথে পথে ঘুরে বেড়াচ্ছে। উক্ত ঘটনার কথা থানায় জানানোর পরও কোনো ব্যবস্থা গ্রহণ করা হয়নি। ঘটনাটি সম্পর্কে জেলা কর্তৃপক্ষ ও জেলা প্রশাসন সম্পূর্ণ ওয়াকিবহাল। কিন্তু কোনো ব্যবস্থাই গৃহীত হয় নি। আজকে আদিবাসী কল্যাণ দপ্তরের মন্ত্রী মহাশয় হাউসে উপস্থিত আছেন, আপনি তাকে নির্দেশ দিন, তিনি এই হাউসকে যেন ঐ ঘটনা সম্পর্কে সঠিক তথ্য এখানে পরিবেশন করেন। তিনি এখানে বলুন, কোনো মানুষ যদি মার্কসবাদী কমিউনিস্ট পার্টি না করে, তাহলে কি তার উপর অত্যাচার করা হবে? আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে আপনার মাধ্যমে অনুরোধ জানাই, তিনি আমাদের কাছে এই ব্যাপারে একটা স্টেটমেন্ট দিন।

[3-20 — 3-30 P. M.]

**শ্রী [illegible] চট্টোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চশিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। হুগলি জেলার শ্রীরামপুর এবং চন্দননগরের মধ্যবর্তী যে অঞ্চল আছে, সেই এলাকায় কোনো কলেজ নেই। এই এলাকাটি প্রায় ৩২ স্কোয়ার কিলোমিটার হবে এবং এখানে তিন লক্ষাধিক মানুষ বসবাস করেন। এই এলাকায় একটি শ্রমিক অধ্যুষিত এলাকা, আদিবাসী সম্প্রদায়ের এলাকা। বিভিন্ন সম্প্রদায়ের মানুষ এখানে বসবাস করেন। এই এলাকায় একটি জমি চাঁপদানি পৌরসভা থেকে এক হাজার একর পরিমাণ জমি দেওয়া হয়েছে। বৈদ্যবাটী রেল স্টেশনের পূর্বদিকে এই এলাকায় একটি কলেজ নির্মাণের জন্য আমি আপনার মাধ্যমে আবেদন করছি। এর সঙ্গে আরেকটি কথা বলতে চাই এই এলাকায় যে ২০টি স্কুল আছে সেটা হায়ার সেকেন্ডারি সহ। এখানে থেকে প্রতি বছর প্রায় ২ হাজারের মতো ছাত্র-ছাত্রী পাশ করে বেরোয়। তারা অন্যান্য এলাকায় গিয়ে কলেজে ভর্তি হওয়ার কোনো সুযোগ পায় না। এই এলাকায় অবিলম্বে একটি কলেজ নির্মাণ করা চাই। এই ব্যাপারে অনুমতি দেওয়ার জন্য আমি উচ্চশিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অম্বিকা ব্যানার্জিঃ** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার আপনি জানেন যে হাওড়া থেকে ৩ জন মন্ত্রী এবং ১৩ জন লেফ্‌ট ফ্রন্টের এম. এল. এ. নির্বাচিত হয়েছেন। এতজন থাকা সত্ত্বেও সেখানে এক বিপর্যয় অবস্থায় পড়ে আছে। এমন অবস্থা যে হাওড়া জেলা শাসকের নির্দেশ পর্যন্ত কেউ মানে না। মঙ্গলা হাট একদিনের জন্য বসার কথা সেখানে কয়েকদিন ধরে বসে।

হকাররা যে অঞ্চলে বসে সেই জায়গা দিয়ে যানবাহন চলতে পারে না, অচল অবস্থার সৃষ্টি করে। হকাররা হাওড়া স্টেশন অবধি চলে আসছে। একদিনের জায়গায় দুদিন সেখানে হকাররা বসছে। সেখানকার ম্যাজিস্ট্রেটের নির্দেশ অমান্য করে দুদিন করে হকাররা বসছেন এবং যানবাহন চলাচলের খুব অসুবিধা করছে। যারা বড়লোক মালিক তারা এতে সুবিধা পাচ্ছে আর গরিব হকাররা এক্সপ্লয়টেড হচ্ছে। এক একটা স্টলে ২জন করে বসছে অথচ তাদের কাছ থেকে প্রচুর পরিমাণে সেলামি নেওয়া হচ্ছে। এরফলে গরিব হকাররা সবথেকে বেশি ক্ষতিগ্রস্ত হচ্ছে। যখন এই হাট বসে তখন এখানকার যানবাহন একেবারে প্যারালাইজড্ অবস্থা হয়ে যায়।

**শ্রী সাধন চট্টোপাধ্যায়ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ উদ্বেগজনক ঘটনা পৌরমন্ত্রীর গোচরে আনছি। কংগ্রেস আই এবং জনতা সরকার পরিচালিত একটি বোর্ড এখানকার পৌরসভাটিকে চালায়। এরফলে এই পৌরসভাটির আর্থিক অবস্থা বিপর্যয়ের মুখে। বামফ্রন্ট সরকার ৫ বছর ধরে কিছু কিছু টাকা উন্নয়নের জন্য দিচ্ছে। কিন্তু সেই টাকার সদ্ব্যবহার ঠিক হচ্ছে না। পৌরমন্ত্রী এখানে উপস্থিত আছেন তার কাছে এর প্রতিকার চাইছি। সেখানে যে টাকা দেওয়া হচ্ছে সেই টাকায় তারা নাগরিকদের বিরুদ্ধে মামলা করছে এবং যথেচ্ছ ভাবে লোক নিয়োগ করে যাচ্ছে। তাদের একসগ্রাসিয়া প্রচুর করে দিচ্ছে। তাছাড়া পেটোয়া কিছু কন্ট্রাক্টর তাদের আছে যাদের টাকা লেনদেন করে এবং প্রায় দু হাজার বস্তা ভেজাল সিমেন্টের কেলেঙ্কারির জন্য নষ্ট করেছে। উন্নয়নের জন্য টাকা এইভাবে নষ্ট হচ্ছে। কৃষ্ণনগরের স্বার্থে ওখানকার জনসাধারণের ক্ষোভ এখনো কেন সরকার এই ব্যাপারে দৃষ্টি দিচ্ছেন না। সেইজন্য আমি আপনার মাধ্যমে পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে যাতে সেখানে পূর্ণ তদন্ত হয় এবং উপযুক্তভাবে যাতে যথোচিত তদন্ত হয় তার ব্যবস্থা করুন।

**শ্রী সরল দেবঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গ্রীষ্মের দাবদাহ শুরু হয়েছে তারসঙ্গে চলছে দারুণ লোড-শেডিং। মাননীয় মুখ্যমন্ত্রী বারেবারে বলেছিলেন ছাত্র-ছাত্রীদের পরীক্ষার সময়ে যাতে বিদ্যুৎ ঠিকঠিকভাবে পাওয়া যায় তার দিকে নজর রাখতে হবে। কিন্তু মুখ্যমন্ত্রী বলা সত্ত্বেও দেখা যাচ্ছে অনেক এলাকা আছে যেখানে বিদ্যুৎ প্রায়শই চলে যাচ্ছে। এখানে প্রায়ই বিদ্যুৎ ট্যাপিং হচ্ছে এবং আমরা এই বিষয়ে গ্রুপ ইলেকট্রিক সাপ্লাই অফিসে সাক্ষাৎ করি যাতে প্রয়োজনীয় বিদ্যুৎ চালু থাকে তারজন্য। সুতরাং আমি আপনার মাধ্যমে এই লোড-শেডিং যাতে বন্ধ হয় তারজন্য আবেদন করছি।

**শ্রী কাশীনাথ মিশ্রঃ** স্যার, বাঁকুড়া, জেলায় ব্যাপকভাবে লোড-শেডিং এবং বিদ্যুৎ বিভ্রাট দেখা দিয়েছে এবং তার সাথে সাথে জলের অভাবও দেখা দিয়েছে। এর ফলে সেখানে এই গরমের সময় এমন অবস্থা সৃষ্টি হয়েছে যে এক ফোঁটা কেউ জল পাচ্ছে না। হাসপাতাল কেন্দ্রগুলিতে স্বাস্থ্যকেন্দ্রগুলিতে জল যাচ্ছে না। লোড-শেডিংয়ের দাপটে সব বন্ধ হয়ে যাচ্ছে। তার সাথে সাথে সেখানে একটা ভয়াবহ অবস্থা চলছে। এই অবস্থায় সেখানে সরকার যে পানীয় জলের ব্যবস্থা করেছেন সে সম্বন্ধে আমি বলছি আমাদের গ্রামীণ স্বাস্থ্যদপ্তরের মন্ত্রী মহাশয় ঘোষণা করেছেন আমাদের জেলাতে ঐ সব এলাকায় এই ব্যাপারে কোনো রেখাপাত

করেনি। এই পরিপ্রেক্ষিতে বলছি আমাদের ওখানে ভয়াবহ অবস্থা সৃষ্টি হয়েছে। আপনি আমাদের কাস্টোডিয়ান। আমাদের এলাকার সমস্ত অভাব অভিযোগ আমরা তুলে ধরি বিশেষ করে বিধানসভা চলাকালীন, আপনি এর প্রতিকার করে দিন যাতে করে লোড-শেডিং বন্ধ হয় এবং পানীয় জলের সুরাহা হয়। এটা আমি আপনার মাধ্যমে মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নারায়ণ রায়ঃ** মিঃ স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর কাছে একটি গুরুতর জিনিস তুলে ধরছি। কয়েকদিন আগে মাননীয় সদস্য শ্রীমতী অপরাজিতা গোপ্পী বিচ্ছিন্নতাবাদ কিভাবে বেড়েছে উত্তরবঙ্গে কুচবিহার—সেই ব্যাপারে সুস্পষ্ট ভাবে বলেছেন। আমি জানি কিছু কিছু নেপালী ভাষা-ভাষী গুর্খা উপজাতির কথা তাদের নিয়ে আমি বিশেষ কিছু বলব না। তবে আমার বক্তব্য হচ্ছে পশ্চিমবাংলার গ্রামেগঞ্জে যেখানে সাম্প্রদায়িক শক্তির দাঙ্গা মাথাচাড়া দিয়ে উঠছে, সেটা খুবই উদ্বেগজনক। স্যার, আমি দেখেছি মুসলিমদের মধ্যে আছেন এক জামাইতি ইসলাম, হিন্দুদের মধ্যে আছেন বি.জে.পি. আর বিশ্ব হিন্দু পরিষদ—তারা বিভিন্ন জায়গায় ঘাঁটি করে বিশেষ করে মুর্শিদাবাদে গোপন আলোচনা করছেন। সাম্প্রদায়িক বিদ্বেষ প্রচার করছেন। কখনও ধর্মের নাম করছেন, কখনও জলসা করছেন। স্যার, হিন্দু সাম্প্রদায়িকবাদীরা তারা বলছেন বাংলাদেশ থেকে সংখ্যালঘু সম্প্রদায় প্রচুর আসছেন এবং অচিরেই পশ্চিমবাংলা দ্বিতীয় বাংলাদেশ হয়ে যাবে। আর মুসলিম সাম্প্রদায়িকতাবাদীরা বলে বেড়াচ্ছেন হিন্দু সুপ্রীম কোর্টে শাহাবানু কেসের রায়ে মুসলিমের মূল বিশ্বাসে কুঠারাঘাত করছেন। এইভাবে একদিকে হিন্দু সাম্প্রদায়িকতাবাদী আর একদিকে মুসলিম সাম্প্রদায়িকতার মধ্যে যে বিদ্বেষ ছড়িয়েছে—এতে আমার বিশ্বাস এই যে পৌর নির্বাচন এবং বিধানসভা নির্বাচন এগিয়ে আসছে—এটা আরো বাড়বে। এর পিছনে রয়েছে কিছু কিছু বিচ্ছিন্নতাবাদী হিন্দু (ই) এবং মুসলিম (ই)। মুর্শিদাবাদ জেলায় একটা অদ্ভুত জিনিস হতে চলেছে সেখানে বলা হচ্ছে ধুলিয়ানার পেট্রো ডলারের পয়সায় একটা মুসলিম ইউনির্ভাসিটি হতে চলেছে। এর পরে দেখা যাচ্ছে যে ধুলিয়ানায় এবং ঔরঙ্গাবাদে মুসলিম এবং হিন্দুদের মধ্যে সাম্প্রদায়িকতা প্রচার করা হচ্ছে, "হিন্দু মিলন মন্দিরের নামে" এবং যাতে বিড়ি শ্রমিকদের মধ্যে বিভেদ সৃষ্টি হয় তার জন্য বিচ্ছিন্নতাবাদী মদত দিচ্ছে। অবিলম্বে এই ব্যাপারটায় সরকার নজর দিন। যাতে নির্বাচনের আগে কোনো রকম অপকর্ম করতে না পারেন এই সমস্ত দলগুলি—কারণ এর পিছনে রয়েছে বিচ্ছিন্নতাবাদী হিন্দু (ই) মুসলিম (ই)। এই বলে আমি বক্তব্য শেষ করছি।

[3-30 — 4-00 P.M.] [including adjournment]

**শ্রী অনিল মুখার্জিঃ** স্যার, আপনার মাধ্যমে আমি একটি বিষয়ে স্বরাষ্ট্র মন্ত্রীর তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আগামী ২২তারিখে নেতাজী ইনস্টিটিউট হলে মুসলিম নারী মুক্তি উপলক্ষে এবং তাদের অধিকার সম্পর্কে আপনি একটা সেমিনার আহ্বান করেছেন। এই সেমিনারে ডঃ জয়া হোসেন, ডঃ লতীবি, জাস্টিস কৃষ্ণ আয়ার প্রমুখরা আসবেন। এই খবর কাগজেও বের হয়েছে। এই খবর পাবার সঙ্গে সঙ্গে যারা ফান্ডামেন্টালিস্ট এবং প্রতিক্রিয়াশীল মুসলিম সমাজের অংশ তারা আপনার বিরুদ্ধে বিষোদগার করছে। কংগ্রেসের একটা অংশও এর সঙ্গে জড়িত। এই ফান্ডামেন্টালিস্টরা আপনার বাড়িতে গিয়ে আপনার প্রাণনাশের হুমকি

দেখিয়েছে। আমরা তাদের নিন্দা করি এবং সেই হুমকিকারিদের বিরুদ্ধে যথোপযুক্ত ব্যবস্থা অবলম্বন করার জন্য মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এটা আপনার নয় সারা হাউসের প্রশ্ন। মাননীয় অধ্যক্ষের সম্মানের প্রশ্ন এর সঙ্গে জড়িত। গণতান্ত্রিক অধিকার প্রত্যেক মানুষের আছে এবং সেই অধিকার আপনারও আছে। সেজন্য আপনার বাড়িতে গিয়ে যারা হুমকি প্রদর্শন করেছে তাদের বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করার জন্য আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি।

(At this stage the House was adjourned till 4-00 P.M.)

[4-00 — 4-10 P. M.]

**Dr. Zainal Abedin :** Sir, the entire Treasury Bench is empty. You have passed ruling on serveral occasions in this respect. Why this happens over and over again,? Sir, a stricture is necessary.

**Mr. Speaker :** Dr. Abedin, are you craving for a stricture or for a better attendance? Now, Voting on Demands for Grands.

## VOTING ON DEMANDS FOR GRANTS

### DEMAND NO. 74

Major Head : 363-Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding Panchayat)

The printed speech of Shri Prasanta Kumar Sur is taken here read

মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ১৯৮৬-৮৭ সালে ৭৪ নং দাবির অধীনে মুখ্যপাত "৩৬৩-স্থানীয় সংস্থা এবং (পঞ্চায়েত বাদে) পঞ্চায়েতী রাজ প্রতিষ্ঠানের জন্য কমপেনসেশন ও অ্যাসাইনমেন্ট" বাবদ ব্যয়নির্বাহের উদ্দেশ্যে ৭৩,৭৪,০৫,০০০ (তিয়াত্তর কোটি চুয়াত্তর লক্ষ পাঁচ হাজার) টাকা মঞ্জুর করা হোক। 'ভোট অন অ্যাকাউন্ট'এর ১৮,৪৪,০০,০০০ (আঠারো কোটি চুয়াল্লিশ লক্ষ) টাকা এর অন্তর্ভুক্ত।

মহাশয়, এই সুযোগ আপনার অনুমতি নিয়ে আমি আমার বিভাগ অর্থাৎ স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগ ১৯৮৫-৮৬ সালে কোন্ কোন্ গুরুত্বপূর্ণ ক্ষেত্রে কাজ করেছে এবং ১৯৮৬-৮৭ সালে কোন্ কোন্ ক্ষেত্রে কাজ করতে চায়, সে সম্পর্কে সভাকে অবহিত করতে চাই।

মহাশয়, আপনার জানা আছে যে, কলকাতা পৌরনিগম ও হাওড়া পৌরনিগমের মতো বৃহৎ সংগঠন সমেত শহরাঞ্চলে সমস্ত স্থানীয় সংস্থার প্রশাসনের দায়িত্ব স্থানীয় শাসন ও নগর উন্নয় বিভাগের উপর ন্যস্ত রয়েছে। সেই দায়িত্ব পালন করতে গিয়ে এই বিভাগকে যেসব কর্তব্য নির্বাহ করতে হয় এবং যেসব বাধ্যবাধকতা মেনে চলতে হয়, সেগুলির কথা আমি সংক্ষেপে বলছি।

(ক) নতুন নতুন যেসব শহরাঞ্চল গড়ে উঠছে, একটি যুক্তিসম্মত নীতি অনুসারে সেইসব অঞ্চলের জন্য পৌরসংঘের ব্যবস্থা করা।

(খ) নিয়মিত কালব্যবধানে নির্বাচন অনুষ্ঠান করে শহরাঞ্চলের স্থানীয় সংস্থাসমূহে বিশেষ করে পৌরনিগম ও পৌর সংঘসমূহে গণতান্ত্রিক কাঠামো বজায় রাখার ব্যবস্থা করা।

(গ) শহরাঞ্চলের স্থানীয় সংস্থাগুলির দক্ষ পরিচালন ব্যবস্থার প্রয়োজনে ঐ সংস্থাগুলি যাতে প্রাপ্ত সম্পদের পূর্ণ সদ্ব্যবহার করতে পারে এবং অর্থনৈতিক স্থিতিশীলতা ও স্বয়ম্ভরতা অর্জন করতে পারে সে বিষয়ে ঐ সংস্থাগুলিকে পথনির্দেশ দেওয়া।

(ঘ) শহরাঞ্চলের স্থানীয় সংস্থাগুলি যাতে স্ব স্ব অধিক্ষেত্রে বসবাসকারি মানুষের প্রতি তাদের বিভিন্ন পৌর দায়দায়িত্ব পালন করতে পারে, সেই উদ্দেশ্যে ঐ সংস্থাগুলিকে আর্থিক সহয়তা দেওয়া।

(ঙ) রাজ্যের সর্বত্র যাতে সুনিশ্চিতভাবে সুষম উন্নয়ন ঘটে সে উদ্দেশ্যে শহরাঞ্চলের স্থানীয় সংস্থাগুলি বিভিন্ন যেসব কর্মসূচি হাতে নেবে, সেগুলি সম্পর্কে অর্থ-বিতরণ ও অগ্রাধিকারক্রম নির্ধারণের বিষয়ে সরকারের অবলম্বিত উন্নয়নকৌশল রূপায়িত করা।

(চ) আধুনিক নগর-জীবনের ধ্যান-ধারণার সঙ্গে সামঞ্জস্য রেখে নতুন নতুন আইন প্রবর্তন করা ও পুরনো আইনগুলিকে সময়োপযোগী করে তোলা।

(ছ) বামফ্রন্ট সরকারের প্রতিশ্রুত নীতিসমূহের সঙ্গে সঙ্গতি রেখে জনসাধারণের, বিশেষ করে দরিদ্রতর অংশের স্বার্থে, শহরাঞ্চলের স্থানীয় সংস্থাসমূহ তাদের প্রকল্পগুলির রূপায়ণের ব্যাপারে যখন অসুবিধায় পড়ে, বিশেষত তখন তাদের সময়োচিত পথনির্দেশ ও সহায়তা দিয়ে সরকার ও শহরাঞ্চলের স্থানীয় সংস্থাগুলির মধ্যে ঘনিষ্ঠ ও আন্তরিক সম্পর্ক গড়ে তোলা।

(জ) সমস্ত ক্ষেত্রে শহরাঞ্চলের স্থানীয় সংস্থাগুলির কর্মধারার উন্নতি ঘটাতে ঐ সংস্থাগুলির কর্মী, আধিকারিক ও কর্মকর্তারা যাতে দক্ষতা ও প্রায়োগিক কলা-কৌশল অর্জন করতে পারেন সেই উদ্দেশ্যে তাদের প্রশিক্ষণের ব্যবস্থা করা।

**২। শহরগুলির জন্য পৌরসংঘের ব্যবস্থা**

মহাশয়, আপনি হয়ত স্মরণ করতে পারবেন যে, বিগত বাজেট অধিবেশনে আমি আমার ভাষণে উল্লেখ করেছিলাম, যেখানেই নতুন কোনো শহরাঞ্চলে গড়ে উঠেছে, সেখানেই স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগ শহরাঞ্চলীয় স্থানীয় সংস্থা গঠনের জন্য নিরন্তর প্রয়াস চালিয়েছে। বামফ্রন্ট সরকার ক্ষমতাসীন হওয়ার পর, স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগ বেশ কয়েকটি নতুন পৌরসংঘ ও প্রজ্ঞাপিত অঞ্চল-প্রাধিকার গঠন করেছে। এই প্রক্রিয়া এখনও অব্যাহত আছে। বর্তমানে এই বিভাগ চারটি নতুন পৌরসংঘ গঠনের কাজ করছে। এ বিষয়ে ইতিমধ্যেই প্রারম্ভিক প্রজ্ঞাপন জারি করা হয়েছে। এই পৌরসংঘগুলি হল জলপাইগুড়ি জেলার মাল, পশ্চিম দিনাজপুরের কালিয়াগঞ্জ, বীরভূমের সাঁইথিয়া (প্রজ্ঞাপিত অঞ্চল-প্রাধিকার) এবং বর্ধমানের গুসকরা। তা ছাড়াও, এই বিভাগ আরো কিছু পৌরসংঘ এবং নতুন প্রজ্ঞাপিত অঞ্চল-প্রাধিকার গঠনের প্রস্তাব বিবেচনা করে দেখছে। বিবেচনাধীন পৌরসংঘগুলির মধ্যে আছে হাওড়া জেলার বাগনান, বীরভূম জেলার নলহাটি, মেদিনীপুর জেলার এগরা ও পাঁশকুড়া এবং ২৪-পরগনা জেলার রাজারহাট, মধ্যমগ্রাম ও ক্যানিং। আর, বিবেচনাধীন প্রজ্ঞাপিত

অঞ্চল-প্রাধিকারের মধ্যে রয়েছে মেদিনীপুর জেলার মেচেদা-কোলাঘাট, বীরভূম জেলার শান্তিনিকেতন, হুগলি জেলার ডানকুনি এবং বর্ধমান জেলার জামুরিয়া ও বৃহত্তর আসানসোল। আরো কয়েকটি প্রজ্ঞাপতি অঞ্চল-প্রাধিকারকে পৌরসংঘে রূপান্তরিত করার জন্য ব্যবস্থা নেওয়া হয়েছে। সেগুলি হচ্ছে নদীয়ায় গয়েশপুর, বর্ধমান জেলার কুলটি, বরাকর, নিয়ামতপুর, দিশেরগড় ও বার্ণপুর এবং মেদিনীপুর জেলার হলদিয়া। কুচবিহার জেলার চারটি টাউন কমিটির মধ্যে তুফানগঞ্জকে ইতিমধ্যেই পৌরসংঘে রূপান্তরিত করা হয়েছে। অবশিষ্ট তিনটি টাউন কমিটিও শীঘ্রই পৌরসংঘে রূপান্তরিত হবে।

**৩। স্থানীয় সংস্থাগুলিতে নির্বাচন**

মহাশয়, একথা আপনার জানা যে, স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগ শহরাঞ্চলের স্থানীয় সংস্থাগুলির গণতান্ত্রিক কাঠামো বজায় রাখতে অত্যন্ত আগ্রহী। এই কারণেই, এই সরকার ক্ষমতায় আসার অব্যবহিত পরে ১৯৮১ সালে শহরাঞ্চলের তাবৎ স্থানীয় সংস্থায় সাধারণ নির্বাচন অনুষ্ঠান করেছেন এবং ঐ সংস্থাগুলির প্রশাসনের ভার করদাতাদের নির্বাচিত প্রতিনিধিদের হাতে তুলে দিয়েছেন। ঐ একই লক্ষ্য নিয়ে স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগ ১৯৮৫ সালের ৩০শে জুন কলকাতা পৌরনিগম আইন, ১৯৮০-র বিধানাবলি অনুসারে কলকাতা পৌরনিগমের (গার্ডেনরিচ, দক্ষিণ শহরতলি ও যাদবপুর পৌরসংঘের সংযোযিত অঞ্চলসহ) কাউন্সিলারদের সাধারণ নির্বাচন অনুষ্ঠান করে এবং কলকাতা পৌরনিগমের প্রশাসন মেয়র-ইন-কাউন্সিলের কাছে হস্তান্তরিত করে। কলকাতা মহানগরীর পৌর প্রশাসন উন্নততর করতে কলকাতা পৌরনিগমের নির্বাচিত প্রতিনিধিরা যাতে আরো স্বাধীনভাবে কাজ করতে পারেন, সে উদ্দেশ্যে এই বিভাগ আইনের কিছু কিছু বিধানের সংশোধনও করেছে। মহাশয়, আপনার স্মরণে থাকতে পারে, ১৯৮৪ সালের ৮ই জুন হাওড়া পৌরনিগমের সাধারণ নির্বাচন অনুষ্ঠিত হয়েছিল। এই বিভাগ চন্দননগর পৌরনিগম সমেত ৭৫টি পৌরসংঘে, তাদের কার্যকাল শেষ হওয়ার আগেই, ১৯৮৬ সালের ১৫ই জুন সাধারণ নির্বাচন অনুষ্ঠান করতে চলেছে এবং সেই উদ্দেশ্যে নির্বাচক-তালিকাগুলি সরাসরিভাবে সংশোধিত করা হয়েছে।

**৪। শহরাঞ্চলের স্থানীয় সংস্থাসমূহকে আর্থিক সহায়তাদান**

মহাশয়, আপনার বিশেষভাবে জানা আছে যে, শহরাঞ্চলের স্থানীয় সংস্থাগুলি সর্বদাই স্থায়ী অর্থ সংকট-কবলিত এবং এটাই হল প্রধান অন্তরায় যার ফলে এই সংস্থাগুলি করদাতাদের জন্য পৌর সুযোগ-সুবিধার মানকে আরো উন্নত করার পক্ষে প্রয়োজনীয় বিভিন্ন ধরনের উন্নয়নমূলক কর্মসূচি রূপায়িত করতে পারছে না। এই আর্থিক কষ্ট দূর করার জন্য সরকার ঐ সমস্ত সংস্থার যেসব ঋণ ১৯৮১ সালের ৩১শে মার্চ পর্যন্ত অপরিশোধিত ছিল, তা মকুব করে দিয়েছেন এবং বিষয়টি আমার গত বছরের ভাষণের মাধ্যমে আমি ইতিপূর্বে সভাকে জানিয়েছি। স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগ শহরাঞ্চলের স্থানীয় সংস্থাগুলিকে (১) তাদের কর্মচারিদের মহার্ঘ-ভাতারূপে সরকারি সাহায্য বাবদ, (২) মোটরযান কর থেকে অনুদান বাবদ এবং (৩) পণ্য প্রবেশ কর (চুঙ্গি) থেকে অনুদান বাবদ আর্থিক সহায়তা প্রদান করে থাকে। ১৯৮৫-৮৬ সালে এই আর্থিক সাহায্যের পরিমাণ এইরূপ :—

| ১। মহার্ঘ ভাতারূপে সরকারি সাহায্য | এ পর্যন্ত অনুদানের পরিমাণ |
|---|---|
| (ক) কলকাতা পৌরনিগম | ১৬,০৪,৭৫,২০০ টাকা |
| (খ) অন্যান্য পৌরসংঘ | ১২,৯১,৮৮,৮০০ টাকা |
| মোটরযান কর থেকে অনুদান | |
| (ক) কলকাতা পৌরনিগম | ৩,৩৭,৫০,০০০ টাকা |
| (খ) অন্যান্য পৌরসংঘ | ১,১২,৫০,০০০ টাকা |
| চুঙ্গি থেকে অনুদান | |
| (ক) কলকাতা পৌরনিগম | ১৮,৯০,০০,০০০ টাকা |
| (খ) অন্যান্য পৌরসংঘ | ১০,১৫,৮৬,০০০ টাকা |

**৫। উন্নয়ননমূলক কর্মপ্রকল্পসমূহ**

মহাশয়, পশ্চিমবঙ্গের শহরাঞ্চলের ১১১টি স্থায়ী সংস্থার মধ্যে ৩৬টি কলকাতা মেট্রোপলিটান জেলায় অবস্থিত। কলকাতা পৌরনিগম ও হাওড়া পৌরনিগম সমেত শহরাঞ্চলের এই ৩৬টি স্থানীয় সংস্থাকে সি ইউ ডি পি-৩-এর অধীনে আনা হয়েছে এবং পাঁচ বছরের মধ্যে (১৯৮৪-৮৮) পৌর উন্ননয়ন কর্মসূচির অধীনে বিনিয়োজিত ৯৪টি কোটি টাকার এক বিপুল পরিমাণ অর্থ ব্যয়িত হবে। পৌর উন্নয়ন কর্মসূচির মহা-অধিকর্তার তত্ত্বাবধানে শহরাঞ্চলের স্থানীয় সংস্থাগুলি কর্মপ্রকল্পসমূহ রূপায়িত করে থাকে এবং মহা-অধিকর্তা ও তার আধিকারিকেরা এ বিষয়ে প্রায়োগিক পরামর্শ ও সাহায্য দিয়ে থাকেন। কলকাতা মেট্রোপলিটান জেলা-বহির্ভূত শহরাঞ্চলের অবশিষ্ট স্থানীয় সংস্থাগুলি নিজেরাই কর্মপ্রকল্পসমূহ রূপায়িত করছে এবং মিউনিসিপ্যাল ইঞ্জিনিয়ারিং ডাইরেক্টরেট তাদের প্রায়োগিক পরামর্শ ও সাহায্য দিচ্ছে।

কলকাতা মেট্রোপলিটান জেলার অন্তর্গত শহরাঞ্চলের স্থানীয় সংস্থা এবং রাজ্যের অবশিষ্ট অঞ্চলের অন্তর্গত শহরাঞ্চলের স্থানীয় সংস্থাসমূহের মধ্যে মাথাপিছু বিনিয়োগের ক্ষেত্রে যে বৈষম্য রয়েছে তা দূর করার উদ্দেশ্যে ১৯৭৭-৭৮ থেকে রাজ্য সরকার কলকাতা মেট্রোপলিটান জেলা-বহির্ভূত শহরাঞ্চলের স্থানীয় সংস্থাগুলির উন্নয়নের উপরও গুরুত্ব দিচ্ছেন। অভিজ্ঞতা থেকে দেখা গেছে যে, একমাত্র কলকাতা মেট্রোপলিটান অঞ্চলের উন্নয়নের মাধ্যমে বাঞ্ছিত লক্ষ্যে পৌছানো যাবে না, অর্থাৎ বসবাসের উদ্দেশ্যে গ্রামাঞ্চল থেকে শহরাঞ্চলে মানুষদের আগমনের মাত্রা কমিয়ে আনা যাবে না। যেসব কর্মপ্রকল্পের মাধ্যমে সর্বাধিক অনগ্রসর অঞ্চলের এবং সমাজের দরিদ্রতম শ্রেণীর মানুষের অবস্থার উনতি হতে পারে, সেই সব কর্মপ্রকল্পকে সর্বোচ্চ অগ্রাধিকার দেওয়াই হল সরকারের অবলম্বিত উন্নয়নকৌশলের শক্তি। সমাজের দরিদ্র শ্রেণীর মানুষেরা যেসব অঞ্চলে বাসবাস করেন, সেইসব অঞ্চলেই পানীয় জল, জল নিষ্কাশন, স্বাস্থ্যরক্ষা এবং রাস্তাঘাটের সমস্যা সবচেয়ে প্রকট বলে ঐ অঞ্চলগুলির দিকে বিশেষ নজর দেওয়া হচ্ছে। কমিউনিটি হল নির্মাণের মতো প্রকল্প এবং অন্যান্য অনুপূর্বক কর্মপ্রকল্পগুলিকে অগ্রাধিকারের ক্ষেত্রে নিম্নে রাখা হয়েছে।

চলতি আর্থিক বছরে ছোট ও মাঝারি শহরের সুসংহত উন্নয়ন কর্মসূচি অনুসারে পৌরসংঘবিশিষ্ট ২০টি শহরে উন্নয়নের কাজ চলছে। ৭ম পঞ্চবার্ষিক যোজনাকালে ১৭টি শহরাঞ্চলের বস্তিগুলির পরিবেশ উন্নয়নের কাজও নিরবচ্ছিন্নভাবে চলছে। মুর্শিদাবাদ, সোনামুখী, ঘাটাল, শান্তিপুর ও বোলপুর—এই পাঁচটি শহরে খাটা পায়খানাগুলিকে স্যানিটারি পায়খানায় রূপান্তরিত করার মাধ্যমে মেথর-প্রথা বিলোপের কর্মসূচিও হাতে নেওয়া হয়েছিল। এর মধ্যে সোনামুখী ও মুর্শিদাবাদ এই দুটি শহরে ইতিমধ্যেই মেথর-প্রথার বিলোপ ঘটেছে এবং অন্য তিনটি শহরেও ঐ কাজ এগিয়ে চলছে। যে পাঁচটি নতুন শহর সম্পর্কিত প্রস্তাব এখন ভারত সরকারের জন-কল্যাণ মন্ত্রকের বিবেচনাধীন আছে সেগুলি হলো মেখলিগঞ্জ, আলিপুরদুয়ার, তমলুক, রামপুরহাট ও তুফানগঞ্জ। চলতি আর্থিক বছরে মেথরদের সাজ-সরঞ্জাম সরবরাহ করার জন্য ইতিপূর্বে ২০টি পৌরসংঘকে ৭ লক্ষ টাকা দেওয়া হয়েছে। সোনামুখী ও মুর্শিদাবাদ শহরে মেথর-প্রথা বিলুপ্ত হওয়ায় মেথর ও তাদের পোষ্যবর্গের আর্থিক পুনর্বাসন সুনিশ্চিত করার উদ্দেশ্যে তাদের প্রশিক্ষণ দানের জন্য আমরা এক সংস্কার পরিকল্পনা প্রস্তুত করেছি। চলতি আর্থিক বছরে "পৌরসংঘসমূহের সাধারণ উন্নয়ন" এই খাতে শরাঞ্চলের ৫৩টি স্থানীয় সংস্থাকে ২১৭ লক্ষ টাকা দেওয়া হয়েছে।

চলতি আর্থিক বছরের বার্ষিক যোজনার জন্য বিনিয়োগের পরিমাণ যেখানে ছিল ১,০৭৫ লক্ষ টাকা, সেখানে ১৯৮৬-৮৭ সালের বার্ষিক যোজনার জন্য অনুমোদিত বিনিয়োগের পরিমাণ হচ্ছে ১,১৭৫ লক্ষ টাকা। ষষ্ঠ যোজনায় বিনিয়োগের পরিমাণ ছিল ২,৩০০ লক্ষ টাকা, আর সপ্তম যোজনায় তার পরিমাণ গিয়ে দাঁড়িয়েছে ৬,২০০ লক্ষ টাকায়।

৬। পৌরসংঘসমূহে আধিকারিক নিয়োগ

মহাশয়, শহরাঞ্চলের স্থানীয় সংস্থাগুলি যাতে আরো ব্যাপকভাবে পৌর সুযোগ-সুবিধার ব্যবস্থা করতে পারে সেজন্য ঐ সংস্থাগুলির সাংগঠনিক কাঠামো মজবুত করা দরকার। এই উদ্দেশ্যে স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগ বেশ কিছু পৌরসংঘে নির্বাহী-আধিকারিক, অর্থ-আধিকারিক ও স্বাস্থ্য-আধিকারিক নিয়োগ করেছে এবং এ-বাবদ সম্পূর্ণ ব্যয়ভার সরকারই বহন করেছেন। ১৯৮৫-৮৬ সালের এভাবে নিয়োজিত আধিকারিকের সংখ্যা হচ্ছে ঃ—

নির্বাহী-আধিকারিক ... ৭৬

অর্থ-আধিকারিক ... ২৬

স্বাস্থ্য-আধিকারিক ... ৩৩

প্রতিটি পৌরসংঘে একজন করে ইঞ্জিনিয়ার নিয়োগ করতেও সরকার প্রতিশ্রুতিবদ্ধ। এই সিদ্ধান্তও নেওয়া হয়েছে যে, সি এম ডি এলাকার প্রতিটি পৌরসংঘ সি ইউ ডি পি-৩-এর কাজ সম্পূর্ণ করার জন্য ই[illegible] নিয়োগ করবে এবং এই নিয়োগ বাবদ ব্যয়ভার বহন করবেন সরকার। বেশ কয়েকজন ইঞ্জিনিয়ারকে নির্বাচন করার কাজ শেষ হয়েছে। আশা করা যায়, এ-বছরের মধ্যেই পৌরসংঘে তাদের নিয়োগ করা হবে।

৭। শহরাঞ্চলে স্থানীয় সংস্থাগুলির কর্মচারিদের [illegible] অবস্থার উন্নতি

মহাশয়, পৌর-প্রতিষ্ঠানের কর্মচারিদের চাকরিগত অবস্থার উন্নতিসাধনকল্পে কিছু কিছু

ব্যবস্থা নেওয়া হয়েছে। ১৯৮১ সালের ১লা এপ্রিল থেকে বেতনক্রমের যে সংশোধন চালু হয়েছে তা ছাড়াও, উল্লিখিত কর্মচারিদের জন্য ঐ তারিখ থেকে পেনশন-সংক্রান্ত সুবিধার ব্যবস্থা করা হয়েছে। ১৯৮৫ সালের নভেম্বর মাস পর্যন্ত শহরাঞ্চলের প্রায় ৭৭টি স্থানীয় সংস্থায় পেনশন-সংক্রান্ত নিয়মাবলি গৃহীত হয়েছে এবং ঐ নিয়মাবলি সরকার কর্তৃক যথাযথভাবে অনুমোদিত ও স্বীকৃত হয়েছে। পেনশন প্রদানের কাজ ইতিমধ্যে শুরু হয়ে গেছে। ছুটি-সংক্রান্ত নিয়মাবলির চূড়ান্ত রূপ দেওয়া হয়েছে। আর, শহরাঞ্চলের স্থানীয় সংস্থাগুলি যে-সব প্রস্তাব গ্রহণ করেছে, স্বীকৃতিদানের উদ্দেশ্যে এই বিভাগে সেগুলি মার্জিত করে নেওয়া হচ্ছে।

**৮। বিধি-প্রণয়ন এবং কলকাতা পৌর-নিগম আইন, ১৯৮০ ও হাওড়া পৌর-নিগম আইন ১৯৮০-র অধীনে নিয়ম ও প্রনিয়মাবলি প্রণয়ন**

মহাশয়, শহরাঞ্চলের স্থানীয় সংস্থাসমূহ যাতে সাফল্যের সঙ্গে ও স্বাধীনভাবে কাজ করতে পারে সে-বিষয়ে আমরা অত্যন্ত আগ্রহী। সে জন্যই স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগ বর্তমানে চালু আইনগুলির বিধানাবলি নিয়মিত কাল-ব্যবধানে সমীক্ষা করে থাকে এবং যেখানে প্রয়োজন হয় সেখানে সেগুলির সংশোধন করে। আইনের বিধানাবলি ও সেইসঙ্গে করদাতাদের সুবিধার কথা মনে রেখে কলকাতা পৌর-নিগম আইন, ১৯৮০ এবং হাওড়া পৌর-নিগম আইন, ১৯৮০-র আইন নিয়ম ও প্রনিয়মাবলি প্রণীত হয়েছে ও হচ্ছে। শহরাঞ্চলের স্থানীয় সংস্থাগুলির গ্রহণের জন্য, রাজ্য সরকারি কর্মচারিদের ক্ষেত্রে প্রযোজ্য নিয়মাবলির অনুরূপ নিয়মাবলি প্রণয়ন করা হয়েছে। বঙ্গীয় পৌরসংঘ আইন, ১৯৩২-এর ২১খ ধারা এবং পশ্চিমবঙ্গ স্থানীয় সংস্থাসমূহ (নির্বাচনিক অপরাধ ও বিবিধ বিধান) আইন, ১৯৫২-র ৩(১) ধারাকেও কিছু কিছু ত্রুটি থেকে মুক্ত করার উদ্দেশ্যে সংশোধন করা হয়েছে।

**৯। ইনস্টিটিউট অফ লোক্যাল গভর্নমেন্ট অ্যান্ড আরবান স্টাডিজ**

মহাশয়, আমার পূর্বতন বৎসরগুলির বাজেট ভাষণ থেকে আপনি অনুগ্রহ করে স্মরণ করতে পারেন যে, রাজ্যের পৌর-প্রশাসনকে প্রশিক্ষণ ও গবেষণালব্ধ তথ্য সরবরাহ করার উদ্দেশ্যে ১৯৮২ সালের মে মাসে স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের অধীনে ইনস্টিটিউট অফ লোকাল গভর্নমেন্ট অ্যান্ড আরবান স্টাডিজ স্থাপিত হয়েছিল। ১৯৮৬ সালের জানুয়ারি মাসের প্রথম সপ্তাহ পর্যন্ত এই ইনস্টিটিউট ৩০টি প্রশিক্ষণ কর্মসূচি, ৬টি ওয়ার্কশপ, ২টি সর্বভারতীয় সেমিনার এবং ৬টি আলোচনাচক্র (কলোকুইয়াম) পরিচালনা করেছে। পৌরসংঘের চেয়ারম্যান এবং পৌরসংঘের অন্যান্য নির্বাচিত প্রতিনিধিসমেত এক ব্যাপক শ্রোতৃমণ্ডলীর কাছে এই সব শিক্ষাক্রম উপস্থাপিত হয়েছিল। ওয়ার্কশপ ও আলোচনাচক্রে (কলোকুইয়াম) শহরাঞ্চলের উন্নয়ন নীতি-সংক্রান্ত বিষয়াদি আলোচিত হয়েছে এবং বেশ কয়েকজন শিক্ষাবিদ্ ও শহরাঞ্চলের উন্নয়ন-সংক্রান্ত পেশায় নিযুক্ত ব্যক্তি এগুলিতে অংশগ্রহণ করেছেন। পুরুলিয়া শহর এবং দার্জিলিং জেলার চারটি পৌরসংঘবিশিষ্ট শহর সম্পর্কে 'ইউনিসেফ'-এর সহায়তাপুষ্ট যে কর্মসূচি গ্রহণ করা হয়েছে তার জন্য "মৌল সেবাব্যবস্থা"-কে লক্ষ্য হিসাবে ধরে বস্তিগুলির উন্নতিসাধনকল্পে একটি ব্যাপক প্রকল্প রিপোর্ট প্রস্তুত করার মতো বিষয়েও এই ইনস্টিটিউট পৌরসংঘগুলিকে পরামর্শ দিয়ে সাহায্য করে চলেছে। ইনস্টিটিউটের অন্যান্য কাজকর্মের মধ্যে রয়েছে বুলেটিন ও হ্যান্ডবুক প্রকাশ, একটি গ্রন্থাগার রক্ষা, একটি 'ডাটা ব্যাঙ্ক' গড়ে তোলা

এবং বিশেষ বিশেষ বিষয়ের পর্যালোচনা ও তৎসংক্রান্ত কার্যব্যবস্থা সম্পর্কে গবেষণা ইত্যাদি।

**১০। ডাইরেক্টরেট অফ লোকাল বডিজ**

মহাশয়, স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের অধীনে ডাইরেক্টরেট অফ লোকাল বডিজ নামে একটি ডাইরেক্টরেট আছে। এই ডাইরেক্টরেট এই বিভাগের পরিকল্পনা কর্মসূচির কার্যকারিতা যাচাই করে দেখে, শহরাঞ্চলের স্থানীয় সংস্থাগুলির সঙ্গে ঘনিষ্ঠ সংযোগ রেখে চলে এবং সরকারের কাছে বিভিন্ন কর্মপ্রকল্পের অগ্রগতির রিপোর্ট ও সংবিধিসম্মত আর্থিক বিবরণ দাখিল করা সমেত নানাবিধ বিষয়ে তাদের সাহায্য করে থাকে। এই আধিকারকে আরো কর্মক্ষম করে তোলার জন্য এর ক্রম-সম্প্রসারণের অন্যতম ব্যবস্থা হিসাবে সম্প্রতি কয়েকটি আধিকারিক-পদ সৃষ্টি করা হয়েছে।

**১১। মিউনিসিপ্যাল ইঞ্জিনিয়ারিং ডাইরেক্টরেট**

মহাশয়, শহরাঞ্চলের স্থানীয় সংস্থাসমূহের বিভিন্ন উন্নয়ন প্রকল্প রূপায়িত করা এবং তাদের সবরকম প্রায়োগিক সহায়তা দেওয়ার জন্য স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের অধীনে মিউনিসিপ্যাল ইঞ্জিনিয়ারিং ডাইরেক্টরেট নামে একটি ডাইরেক্টরেট আছে। এই ডাইরেক্টরেট জল-সরবরাহ, জল-নিষ্কাশন ও ময়লা-নিষ্কাশন ব্যবস্থার পরিকল্পনা করে, রাস্তা এবং পয়নালা তৈরি ও মেরামতের তত্ত্বাবধান করে, নির্বাচিত শহরগুলির ব্যাপক উন্নয়ন, খাটা-পায়খানাগুলিকে স্যানিটারি পায়খানায় রূপান্তরিত করা এবং কমিউনিটি হল, বাজার, পার্ক, খেলার মাঠ, রাস্তার বাতি ও বাণিজ্যিক মহল্লা নির্মাণের ব্যাপারে সক্রিয় অংশগ্রহণ করে থাকে। ছোট ও মাঝারি শহরের সুসংহত উন্নয়নের মতো কেন্দ্র-প্রবর্তিত প্রকল্পসমূহের রূপায়ণ, শহরাঞ্চলে মেথর-প্রথা বিলোপের জন্য স্বল্প ব্যয়ে 'পৌর-ফ্লাশ' পায়খানা নির্মাণ প্রভৃতি ব্যাপারেও এই সংগঠনের অংশগ্রহণ এবং তত্ত্বাবধানের ভূমিকা বিশেষভাবে উল্লেখযোগ্য। তা ছাড়া, এই সংগঠন ভূমি-ব্যবহার নিয়ন্ত্রণসমেত শহরাঞ্চলের উন্নয়ন কর্মপ্রকল্পসমূহ সম্পর্কে মানচিত্র অঙ্কনের ব্যাপারে সাহায্য করে, শহরাঞ্চলের স্থানীয় সংস্থাগুলিকে তাদের মূল্যবেদন সংক্রান্ত কাগজপত্র প্রস্তুত করার কাজে সহায়তার এবং নতুন উন্নয়ন-কৌশল অবলম্বন ও তার জন্য সরকারের অর্থ-বিনিয়োগের অব্যবহিত পরেই বিশেষজ্ঞ মারফত তাদের প্রায়োগিক পরামর্শ দিয়ে থাকে।

**১২। কেন্দ্রীয় মূল্যায়ন পর্ষদ্**

মহাশয়, পশ্চিমবঙ্গের পৌরসংঘাধীন অঞ্চলসমূহে অবস্থিত জমি ও বাড়ির বাস্তব মূল্যায়নের কাজ করার উদ্দেশ্যে কেন্দ্রীয় মূল্যায়ন পর্ষদ্ গঠন করা হয়েছিল। সমগ্র রাজ্যে ছয় বছরের মধ্যে সেই কাজ সম্পূর্ণ করার জন্য এই পর্ষদ্ তার কর্মসূচি স্থির করেছে। পৌরসংঘগুলির কর্মীবর্গকে পর্ষদ্ প্রশিক্ষণ দেবে, যাতে সংশ্লিষ্ট পৌরসংঘাধীন অঞ্চলসমূহে সংশোধনমূলক মূল্যায়নের কাজ শুরু হলে তাদের ঐ কাজে লাগানো যায়। কর্মীবর্গের সংখ্যাধিক্যে নয়, দক্ষতা নিয়েই কেন্দ্রীয় মূল্যায়ন পর্ষদ্ সমৃদ্ধ হয়ে উঠবে—এটাই অভিপ্রেত। সেইমতো, পর্ষদ্ পৌরসংঘের আধিকারিক ও কর্মচারিদের জন্য একটি প্রশিক্ষণ কর্মসূচি প্রস্তুত করেছে। ঐ কর্মসূচি অনুসারে, সি এম ডি-র আওতা-বহির্ভূত পৌরসংঘগুলির আধিকারিক ও কর্মচারীবৃন্দ তাদের নিজ নিজ জেলা-সদরে এবং সি এম ডি-র আওতাভুক্ত পৌরসংঘগুলির আধিকারিক

ও কর্মচারিদের ইনস্টিটিউট অফ লোকাল গভর্নমেন্ট অ্যান্ড আরবান স্টাডিজ-এ ১৯৮৬-র জুন মাস থেকে প্রশিক্ষণ দেওয়ার কাজ শুরু করা হবে। মহাশয়, এই প্রসঙ্গে সভা জেনে খুশি হবেন যে, কেন্দ্রীয় মূল্যায়ন পর্ষদ্ ইতিমধ্যে হাওড়া পৌর-নিগমের চারটি ওয়ার্ডে জমি ও বাড়ির মূল্যের সাধারণ সংশোধনের কাজ হাতে নিয়েছে এবং এ-সম্পর্কে প্রয়োজনীয় প্রজ্ঞাপনও ইতিমধ্যে জারি করা হয়েছে। হাওড়া পৌর-নিগমের অধিক্ষেত্রের অন্তর্ভুক্ত রেলওয়ের সম্পত্তিসহ কেন্দ্রীয় সরকারের যাবতীয় সম্পত্তির মূল্য-নিরূপণের ব্যাপারেও পর্ষদ্ নিগমকে সাহায্য করছে। পশ্চিমবঙ্গে কেন্দ্রীয় মূল্যায়ন পর্ষদ্ (জমি ও বাড়ির মূল্যায়ন) নিয়মাবলি, ১৯৮৪ সরকারি ঘোষণাপত্রে প্রকাশিত হয়েছে এবং কিছু কিছু সংশোধনের পর বলবত হয়েছে।

**১৩। কলকাতা পৌর-নিগম**

মহাশয়, আপনার জানা আছে যে, কলকাতা পৌর-নিগম স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের নিয়ন্ত্রণাধীনে শহরাঞ্চলের বৃহত্তম স্থানীয় সংস্থা হিসাবে কাজ করে চলেছে। এই সভার সদস্যদের কাছে আমি এখন ঐ সংগঠনের কিছু কিছু কার্যকলাপ তুলে ধরতে চাই। বর্তমানে কলকাতা পৌর-নিগম কলকাতা মহানগরী এবং তার সঙ্গে সংযোজিত দক্ষিণ শহরতলি ইউনিট, যাদবপুর ইউনিট ও গার্ডেনরিচ ইউনিট এলাকার সাম্প্রতিক উন্নতিসাধনের জন্য সি ইউ ডি পি-৩ কর্মসূচি, ১৯৮৮ সালের মার্চ মাসের নির্দিষ্ট সময়সীমার মধ্যে সম্পূর্ণ করার উদ্দেশ্য নিয়ে, রূপায়িত করেচলেছে। ভূগর্ভস্থ নর্দমা ও পয়নালা নির্মাণ, জল-সরবরাহ, বস্তি উন্নয়ন রাস্তায় বাতির ব্যবস্থা, নিরেট আবর্জনা অপসারণ-ব্যবস্থা, খাটা-পায়খানাগুলিকে স্যানিটারি পায়খানায় রূপান্তরিত করা, বাজার, পার্ক ও খেলার মাঠ গড়ে তোলা ঐ উন্নয়ন কর্মসূচির অন্তর্ভুক্ত। সংশ্লিষ্ট কর্মপ্রকল্পগুলির অধিকাংশই কলকাতা পৌর-নিগম কর্তৃক ইতিমধ্যে রচিত হয়েছে এবং সেগুলি সি এম ডি এ কর্তৃক অনুমোদিত হয়েছে। তা ছাড়াও, ভূগর্ভস্থ নর্দমাগুলিতে জমে থাকা পাঁক অপসারণ ও সেগুলির সংস্কারসাধন, পাম্পিং স্টেশনগুলির সংস্কারসাধন, কলকাতার 'সেকেন্ডারি ওয়াটার গ্রিড'-গুলির সংস্কারসাধন, জলের ব্যবহার পরিমাপের জন্য ব্যাপকভাবে মিটার বসানো এবং জলবাহী নলগুলিতে কোথাও ছিদ্র হয়েছে কিনা তা খুঁজে বের করার মতো অন্যান্য উন্নয়ন প্রকল্প রয়েছে এবং সেগুলির রূপায়ণের কাজও শীঘ্রই হাতে নেওয়া হবে। সি ইউ ডি পি-৩ এর কাজ শেষ হওয়ার পরও পৌর-সেবার ক্ষেত্রে অপর্যাপ্ততা থেকে যাবে, এটা ধরে নিয়ে সি ইউ ডি পি-৪-এ যেসব প্রকল্পকে অন্তর্ভুক্ত করা যেতে পারে সেগুলিকেও চিহ্নিত করা হচ্ছে।

মহাশয়, এই মহানগরীর বিভিন্ন ধরনের রাস্তা, যেগুলির মধ্যে রয়েছে প্রধান ও অপ্রধান সড়ক ও গলি ইত্যাদি এবং যেগুলির মোট দৈর্ঘ্য প্রায় ৮০০ কিলোমিটার, সেগুলির রক্ষণাবেক্ষণ কলকাতা পৌর-নিগমের একটি গুরুত্বপূর্ণ কাজ। অত্যধিক মাত্রায় যানচলাচল, অতি প্রবল বর্ষণ ও জল জমার দরুন রাস্তাগুলি প্রায়শই ক্ষতিগ্রস্ত হয় এবং সেগুলিকে মেরামত করে আগের অবস্থায় ফিরিয়ে আনার কাজও তাই অবিরাম চালিয়ে যেতে হয়। স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগ মারফত প্রাপ্ত সরকারি অনুদানের সাহায্যে কলকাতা পৌর-নিগম এই বিরাট কর্তব্য সম্পাদন করে চলেছে। যে অনুদান পাওয়া যায় তা অবশ্যই পর্যাপ্ত নয়, আর সে কারণেই রাস্তাগুলির যথাযথ রক্ষণাবেক্ষণ কষ্টসাধ্য হয়ে দাঁড়িয়েছে। পি অ্যান্ড টি, সি ই

এস সি, সি এম ডবলিউ এস এ, সি এম ডি এ-র মতো জনহিতকারী এজেন্সিসমূহ এবং স্বয়ং কলকাতা পৌর-নিগম কর্তৃক রাস্তা ও ফুটপাথগুলির ঘন ঘন খোঁড়াখুঁড়ি এবং মেট্রো রেলওয়ের নির্মাণকার্যও পরিস্থিতিকে আরো ঘোরালো করে তুলেছে। ১৯৮৬-৮৭ সালে এ-ধরনের ঘটনা যতটা সম্ভব নিয়ন্ত্রণ করা ও কমিয়ে আনার উদ্দেশ্যে একটি কর্মসূচির প্রবর্তন সম্পর্কে কলকাতা পৌর-নিগম ইতিমধ্যে সিদ্ধান্ত নিয়েছে। ক্ষতিগ্রস্ত সড়কগুলি যত দ্রুত মেরামত করা হয়, সেজন্য মেট্রোরেল কর্তৃপক্ষের উপর নিরন্তর চাপ সৃষ্টি করে চলা হলেও ফলশ্রুতি আশানুরূপ হচ্ছে না। এ ছাড়া ক্ষতিগ্রস্ত দোকানদারদের জন্য তারা কোনো পুনর্বাসন প্রকল্প গ্রহণ করতেও অনাগ্রহী। ক্ষতিপূরণের অঙ্ক সকল সময়ে প্রকৃত ক্ষতির তুলনায় নিতান্তই অপ্রতুল।

মহাশয়, কলকাতা পৌর-নিগম তার বর্তমান বাজার এবং অন্যান্য ভূগৃহাদির পুনরুন্নয়নের জন্য একটি কর্মসূচির প্রবর্তন করেছে। গড়িয়াহাট, এস এস হগ মার্কেট, মালিকতলা-কাঁকুড়গাছি এবং কলেজ স্ট্রিট—এই চারটি গুরুত্বপূর্ণ বাজারের কাজ হাতে নেওয়া হয়েছে। সংশ্লিষ্ট কর্ম প্রকল্পগুলির মধ্যে আছে বর্তমান ও কিছু কিছু নতুন স্টল-মালিকদের জায়গা করে দেওয়ার জন্য স্টল নির্মাণ এবং সিনেমা হল, শ্রুতিগৃহ (অডিটোরিয়াম), অস্থায়ী আবাসন ও গাড়ি পার্কিং-এর জায়গা তৈরি করা, যা থেকে কলকাতা পৌর-নিগম অতিরিক্ত রাজস্ব সংগ্রহ করতে পারবে। এই প্রসঙ্গে সম্প্রতি একটি অগ্নিকাণ্ডে এস এস হগ মার্কেটের একটি অংশের ধ্বংস হয়ে যাওয়ার ব্যাপারটি বিশেষ উল্লেখের দাবি রাখে। কলকাতা পৌর-নিগম ক্ষতিগ্রস্ত স্টল-মালিকদের ময়দান এলাকায় বেশ কিছু নতুন ছাউনির সারি তৈরি করে সাময়িকভাবে পুনর্বাসিত করার ব্যাপারে সিদ্ধান্ত নিয়েছে এবং মার্কেটের দ্বিতীয় পর্যায় তৈরির কর্মসূচির সঙ্গে সঙ্গে ভস্মীভূত অংশের পুনর্নির্মাণের কাজ শুরু করছে।

মহাশয়, কলকাতা পৌর-নিগম বস্তির মধ্যে উন্নত ধরনের সাধারণ সেবা-ব্যবস্থা অব্যাহত রাখা ও পৌর সুযোগ-সুবিধার উন্নতিসাধনের মাধ্যমে বস্তি উন্নয়নের একটি কর্মসূচি হাতে নিয়েছে। আই ডি এ-২ 'স্পিল ওভার' প্রকল্পের আওতায় কলকাতা পৌর-নিগম ১৯৮২-৮৩ সাল থেকে হাতে নেওয়া ৫২টি বস্তি এলাকার ১.৫১ লক্ষ বস্তিবাসী বিজড়িত ৬৮টি বস্তির সর্বাঙ্গীণ উন্নয়নের কাজ সম্পূর্ণ করেছে। সি ইউ ডি পি-৩ কর্মসূচির আওতায় কলকাতা পৌর-নিগম ১.১৮ লক্ষ বস্তিবাসীসমন্বিত ৬৪টি বস্তির পূর্ণাঙ্গ উন্নয়নের কাজ হাতে নিয়েছে। এই কাজ ১৯৮৮ সালের মার্চ মাসের মধ্যে সমাপ্ত করা হবে বলে স্থিরীকৃত। 'হাডকো' থেকে পাওয়া ঋণের সাহায্যে কলকাতা পৌর-নিগম মৌল স্বাস্থ্য-ব্যবস্থা কর্মপ্রকল্প, বাণিজ্যিক মহল্লা এবং শ্রমিকাবাস নির্মাণের মতো কিছু কর্মপ্রকল্পের সূত্র প্রণয়ন করেছে।

মহাশয়, এই শহরে প্রতিদিন বিপুল পরিমাণে নিরেট আবর্জনা জমা হয় এবং তা অপসারণের মতো দুরূহ কাজটি কলকাতা পৌর-নিগম সাফল্যের সঙ্গে করে চলেছে। দলভিত্তিক কাজ, উৎসবের দিনগুলিতে বিশেষ সাফাই অভিযান, কার্যক্ষেত্রে কাজকর্মের দেখাশোনা জনসাধারণের অভিযোগ এবং সংবাদপত্রে প্রকাশিত রিপোর্ট প্রভৃতিতে সাড়া দেওয়া ইত্যাদি কাজের মাধ্যমে সাফাই ও জঞ্জাল তোলার কাজ নির্দিষ্ট সময়েই করা হচ্ছে। নিরেট আবর্জনা অপসারণের কাজ পেলোডার, লরি, রোল-অন-টিপার-এর মতো যান দিয়ে সম্পন্ন করা হয় এবং বিকল হলে এগুলিকে যথাসময়ে মেরামত করে তাদের মধ্যে সর্বাধিক সংখ্যক যানকে

কাজের জন্য প্রস্তুত রাখা হয়। বিভিন্ন ওয়ার্ড ডিপো তৈরি করা হয়েছে এবং আস্তাকুঁড়ের জায়গাগুলিতে ব্যাপক হারে রাস্তা তৈরি করে সেগুলিরও উন্নতিসাধন করা হয়েছে ; নিরেট আবর্জনা অপসারণের কাজ আরো ফলপ্রসূ করে তুলতে হাসপাতাল ও ফলপট্টীগুলির জন্য বিশেষ সেবা এবং পি অ্যান্ড টি, সি ই এস সি, সি এম ডি এ ইত্যাদির মতো এজেন্সির সঙ্গে যৌথভাবে অভিযান চালানোর মতো আরো কয়েকটি ব্যবস্থা নেওয়া হয়েছে।

মহাশয়, স্বাস্থ্যবিষয়ক সেবা হল অপর একটি কর্মক্ষেত্র যেখানে কলকাতা পৌর-নিগমের কিছু মূল্যবান ক্রিয়াকর্ম রয়েছে। এগুলির মধ্যে আছে ভেজাল এবং মানুষের খাওয়ার পক্ষে অনুপযুক্ত ও ক্ষতিকর খাদ্য খুঁজে বের করার জন্য খাদ্য-অভিযান, কলেরা ও উদরাময় জাতীয় রোগের প্রাদুর্ভাবের বিরুদ্ধে প্রতিরোধমূলক ব্যবস্থা গ্রহণ, জলাতঙ্ক রোগ নিয়ন্ত্রণ, প্রসূতি ও শিশুর যত্ন, পরিবেশগত স্বাস্থ্যব্যবস্থা, আপত্তিকর কারবার নিয়ন্ত্রণ, মশকরোধক ব্যবস্থা গ্রহণ, যক্ষ্মারোগ নিয়ন্ত্রণ, বিদ্যালয় স্বাস্থ্য-সেবা, আরোগ্যকর বহির্বিভাগ-পরিষেবা, জন্ম ও মৃত্যু নিবন্ধভুক্তকরণ, রোগ প্রতিরোধের জন্য সম্প্রসারিত কর্মসূচি, মৃতদেহ অপসারণ, স্বাস্থ্যবিধিসম্মত মাংস সরবরাহ এবং পুষ্টি কর্মসূচি। খাদ্য-পরিদর্শকেরা উর্ধ্বতন স্বাস্থ্য-আধিকারিকদের নির্দেশনায় নিয়মিতভাবে গুদামঘর, বাজার এবং ভোজনালয়গুলিতে গিয়ে খাদ্যবস্তু পরীক্ষা করেন এবং দোষী ব্যক্তিদের বিরুদ্ধে আদালতে অভিযোগ দায়ের করেন। ভোজনালয়গুলিকে নিয়মিতভাবে অনুজ্ঞাপত্র দেওয়া হয়। জনসাধারণকে কলেরা-প্রতিষেধক টিকা দেওয়া হয়। উদরাময় রোগ যেখানে ব্যাপকভাবে ছড়িয়ে পড়ে সেখানে ও আর এস মোড়ক বিতরন করা হয়। বেওয়ারিশ কুকুরদের ধরা হয় ও মেরে ফেলা হয়। প্রসূতিসদনগুলিতে অনেক মায়ের চিকিৎসা করা হয়। মশার জন্ম-প্রতিরোধ করতে বিভিন্ন রাসায়নিক পদার্থ ছড়ানো হয় চেস্ট ক্লিনিকগুলিতে এবং বোড়াল যক্ষ্মা হাসপাতালে যক্ষ্মারোগীদের চিকিৎসা করা হয়। পৌর-নিগমের অবৈতনিক প্রাথমিক বিদ্যালয়গুলির ছাত্র-ছাত্রীদের স্বাস্থ্য পরীক্ষা করানো হয় ; হোমিওপ্যাথিক ও উনানি ঔষধালয়, চোখ, দাঁত এবং নাক-কান-গলা চিকিৎসার ক্লিনিক ইত্যাদি সহ বিভিন্ন ঔষধালয়ের মাধ্যমে রোগীদের চিকিৎসা হয়। ১৯৮৬-৮৭ সালের কর্মসূচি সম্পর্কে বলতে গেলে উল্লেখ করতে হয় যে, কলকাতা পৌর-নিগম কাশী মিত্র ও নিমতলা শ্মশানঘাটে এবং পুনর্গঠনসহ রামকৃষ্ণ মহাশ্মশানে বৈদ্যুতিক সংকারচুল্লী স্থাপন, ধাপাতে কেন্দ্রীয় কুকুর-খোঁয়াড় প্রতিষ্ঠা, বাগমারী-গোবরা, সোলোয়ানা এবং তপসিয়া (হিন্দু-সমাধিক্ষেত্র)-তে সমাধিক্ষেত্রের উন্নয়ন, পলতা জল-সরবরাহ কর্মশালায় নবরূপদান, কেন্দ্রীয় গবেষণাগারের নবরূপদান, জাতীয় ম্যালেরিয়া নির্মূলীকরণ কর্মসূচির জন্য কীট- গবেষণাগারের নবরূপদান ইত্যাদির প্রস্তাব রেখেছে।

১৪। মহাশয়, স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগ শহরাঞ্চলে স্থানীয় সংস্থাগুলির যথাযথ উন্নয়ন ও পরিচালনের মাধ্যমে শহরবাসী মানুষদের, বিশেষত তাদের দরিদ্রতর অংশের জীবনযাত্রার অবস্থায় উন্নয়ন করতে কিরূপ সক্রিয়ভাবে নিযুক্ত রয়েছে সে-সম্পর্কে এবং ১৯৮৫-৮৬ সালে এই বিভাগ কর্মসাফল্য ও ১৯৮৬-৮৭ সালের জন্য গৃহীত তার কর্মসূচিসমূহ সম্পর্কে এতক্ষণ আমি মাননীয় সদস্যগণকে সবিশেষ অবহিত করতে চেয়েছি। এই তালিকা সম্পূর্ণ নয়, ইঙ্গিতপ্রদায়ক মাত্র। আমার ১৯৮৬-৮৭ সালের দাবিগুলি গ্রহণ করার জন্য এই সভার মাননীয় সদস্যবৃন্দকে অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্যের উপসংহার করছি।

[ 16th April, 1986 ]

## DEMAND NO. 40

Major Heads : 282-Urban Development, 484-Captial Outlay on Urban Development and 684-Loans for Urban Development.

The Printed Speech of Shri Prasanta Kumar Sur is taken here read.

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে ১৯৮৬-৮৭ সালের দাবি নং ৪০, মুখ্যখাত "২৮৪-নগর উন্নয়ন" "৪৮৪-নগর উন্নয়নে মূলধন বিনিয়োগ" এবং "৬৮৪-নগর উন্নয়নের জন্য ঋণ"—এই ব্যয়ের জন্য ১২৯,৯৩,৯০,০০০ (একশত উনত্রিশ কোটি তিরানব্বই লক্ষ নব্বুই হাজার) টাকার দাবি পেশ করতে চাই। এই টাকার মধ্যে ১৯৮৬ সালের মার্চ মাসে ভোট-অন-অ্যাকাউন্ট-এ অনুমোদিত ৩৩,৯৮,৭৫,০০০ (তেত্রিশ কোটি আটানব্বই লক্ষ পঁচাত্তর হাজার) টাকা ধরা আছে।

২। ১,৪২৫ বর্গকিলোমিটার পরিমিত সি এম ডি এলাকার উন্নয়নের নিমিত্ত রাজ্য সরকার ১৯৮৬-৮৭ সালের পরিকল্পনা তহবিল থেকে উক্ত আর্থিক বছরের জন্য সি এম ডি এ-কে ৪২,০০,০০,০০০ (বিয়াল্লিশ কোটি) টাকা (বাজার-ঋণ ধরে) দেবেন। ১৯৮৬-৮৭ সালে সি এম ডি এ ৫২,৮০,০০,০০০ (বাহান্ন কোটি আশি লক্ষ) টাকা বিনিয়োগের প্রস্তাব রেখেছে। এক্ষেত্রে ১০,৮০,০০,০০০ (দশ কোটি আশি লক্ষ) টাকার যে ঘাটতি পড়বে তা সি এম ডি এ কে তার অভ্যন্তরীণ সম্পদ থেকে মেটাতে হবে। সি এম ডি এ ১৯৮৬-৮৭ সালে সেক্টরভিত্তিক বিনিয়োগের যে-প্রস্তাব পেশ করেছে তা নিচে দেওয়া হল ঃ—

| | সেক্টর | প্রস্তাবিত বরাদ্দের পরিমাণ (কোটি টাকায়) |
|---|---|---|
| (১) | জল সরবহার | ৬.৩৪ |
| (২) | ভূগর্ভস্থ পয়ঃপ্রণালী এবং জল ও ময়লা নিকাশি ব্যবস্থা | ৫.৪৮ |
| (৩) | জঞ্জাল অপসারণ | ২.০৬ |
| (৪) | পথ ও পরিবহন | ৫.১১ |
| (৫) | বাসস্থান নির্মাণ, নগর এলাকা নবীকরণ ও এলাকা উন্নয়ন | ১০.১৫ |
| (৬) | পৌর উন্নয়ন কর্মসূচি | ১১.০৬ |
| (৭) | বস্তি উন্নয়ন, পঞ্চায়েতের অধীন পথঘাটের উন্নতিসাধন, পঞ্চায়েত এলাকায় জল সরবরাহ ও প্রাথমিক বিদ্যালয় নির্মাণ পরিকল্পনা | ৫.৪৮ |
| (৮) | স্বাস্থ্য প্রকল্প | ১.৪৪ |
| (৯) | কর্মসংস্থান প্রকল্প (এস এস ই) | ০.৩২ |
| (১০) | কারিগরি সহায়তা, উপদেষ্টা নিয়োগ ও ট্রেনিং কর্মসূচি | ০.৫১ |
| (১১) | নক্সা তৈরি ও তদারকি কর্মসূচি | ৪.৮৫ |
| | মোট | ৫২.৮০ |

৩। জল সরবরাহ, ভূগর্ভস্থ পয়ঃপ্রণালী এবং জল ও ময়লা নিকাশি ব্যবস্থা, পথ ও পরিবহন বস্তি উন্নয়ন, জঞ্জাল অপসারণ ইত্যাদি প্রকল্পে ১৯৮৫-৮৬ আর্থিক বছরে সি এম ডি এ-র কাজের সংক্ষিপ্ত বিবরণ দেওয়ার সাথে সাথে আগামী ১৯৮৬-৮৭ বছরে উপরিক্ত প্রকল্পসমূহে সি এম ডি এ যেসব কর্মসূচি গ্রহণ করার প্রস্তাব নিয়েছে এবং যার জন্য ২২,২০,০০,০০০ (বাইশ কোটি কুড়ি লক্ষ) টাকার বরাদ্দ দাবিভুক্ত করা হয়েছে তার বিবরণ আমি নিম্নে পেশ করছি ঃ—

**(১) জল সরবরাহ ঃ ১৯৮৫-৮৬ সালের কাজের হিসাব**

(ক) বরানগর-কামারহাটি ওয়াটার ট্রিটমেন্ট প্ল্যান্টের জন্য প্রাপ্ত আন্তর্জাতিক দরপত্রগুলো পরীক্ষা-নিরীক্ষা ও মূল্যায়নের কাজ শেষ হয়েছে। এখন কাজের জন্য ঠিকাদার নিয়োগ করা হবে। প্ল্যান্ট থেকে প্রত্যহ ৩০ মিলিয়ন গ্যালন জল সরবরাহ করার পরিকল্পনা আছে। বরানগর প্ল্যান্টের জল-বণ্টনের প্রধান নল পাতার কাজ শুরু হয়েছে। এ ছাড়া ইন-টেক জেটি নির্মাণের প্রাথমিক কাজ, অপরিশোধিত জল তোলার জন্য প্রয়োজনীয় পাইপ পাতার কাজ, পাম্প এবং প্ল্যান্টটির জন্য অন্যান্য প্রয়োজনীয় যন্ত্রপাতি বাছাইয়ের কাজ এগিয়ে চলেছে।

(খ) শ্রীরামপুর ওয়াটার ট্রিটমেন্ট প্ল্যান্টের জন্য প্রাপ্ত আন্তর্জাতিক দরপত্রের মূল্যায়নের কাজ শুরু হয়েছে। এই প্ল্যান্ট থেকে প্রত্যহ ২০ মিলিয়ন জল সরবরাহ করার পরিকল্পনা আছে।

(গ) গার্ডেনরিচ নিম্ন চাপের পাম্পিং স্টেশনের জন্য যন্ত্রপাতির সরবরাহের যে-সব প্রস্তাব এসেছে সেগুলো খতিয়ে দেখা হচ্ছে।

(ঘ) টালা থেকে অকল্যান্ড পর্যন্ত প্রধান জলবাহী নলের প্রতিস্থাপন এবং/অথবা নবীকরণের সম্ভাব্যতা খতিয়ে দেখার কাজ সমাপ্ত হয়েছে।

(ঙ) টালা-পলতা জল সরবরাহ ব্যবস্থার আধুনিকীকরণের তৃতীয় পর্যায়ের কাজ শুরু করা হয়েছে।

(চ) হাওড়া জল সরবরাহ প্রকল্পের অবশিষ্টাংশের কাজ এগিয়ে চলেছে।

**১৯৮৬-৮৭ সালের কর্মসূচি**

(ক) টালা-পলতা জল সরবরাহ ব্যবস্থার আধুনিকীকরণের কাজ, গার্ডেনরিচ নিম্নচাপযুক্ত পাম্পিং স্টেশন স্থাপনের কাজ এবং কলকাতা ও হাওড়ায় জল-বণ্টনের জন্য নল পাতার কাজের সাথে সাথে বরাহনগর-কামারহাটি জল সরবরাহ প্রকল্প ও শ্রীরামপুর জল সরবরাহ প্রকল্পের কাজ চলবে এবং তা ত্বরান্বিত করা হবে।

(খ) টালা-অকল্যান্ডের প্রধান জলবাহী নলের প্রতিস্থাপনের জন্য প্রস্তুতিপর্বের কাজ হাতে নেওয়া হবে।

(গ) কলকাতা জল-বণ্টন ব্যবস্থায় জলের পাইপে ছিদ্রের অবস্থিতি ধরার জন্য প্রয়োজনীয় যন্ত্রপাতি সংগ্রহের ব্যবস্থা করা হবে।

**(২) ভূগর্ভস্থ পয়ঃপ্রণালী এবং জল ও ময়লা নিকাশি ব্যবস্থা ঃ ১৯৮৫-৮৬ সালের কাজের হিসাব**

সি ইউ ডি পি-৩ কর্মসূচির অধীনে যে ২১টি নতুন প্রকল্প চিহ্নিত করা হয়েছে, তার মধ্যে নিম্নোক্ত প্রকল্পগুলোর কাজ হাতে নেওয়া হয়েছে এবং সেগুলো অগ্রগতির বিভিন্ন পর্যায়ে রয়েছে ঃ

(ক) আরো ৩টি নতুন পাম্প বসিয়ে ধাপা লক পাম্পিং স্টেশনের কর্মক্ষমতাকে বাড়ানোর প্রকল্প—এ ব্যাপারে প্রাপ্ত দরপত্রের মূল্যায়ন করা হচ্ছে ; (খ) টালিগঞ্জ-পঞ্চান্নগ্রাম জল ও ময়লা নিকাশি প্রকল্প—এ কাজ প্রায় সম্পূর্ণ ; (গ) চারটি পাম্পিং স্টেশন বিদ্যুৎ সরবরাহের জন্য বিকল্প ফিডার লাইনের ব্যবস্থা করা ; (ঘ) কলকাতার নর্দমাসমূহের নির্গমন পথের উন্নয়ন প্রকল্প ; (ঙ) চৌভাগায় অতিরিক্ত পাম্প বসানো ও নালা খনন প্রকল্প ; (চ) হাওড়া নিকাশি-খাল প্রকল্প ; (ছ) স্বর্ণময়ী খাল প্রকল্প ; (জ) জিটি রোডের জল নিকাশি প্রকল্প ; (ঝ) বেলেঘাটা-কেষ্টপুর বাগজোলা খালের উন্নয়ন প্রকল্প ; (ঞ) অ্যান্টি-ম্যালেরিয়া খাল উন্নয়ন প্রকল্প ; (ট) ভাটপাড়া-নৈহাটি নিকাশি প্রকল্প ; (ঠ) টালি নালার খনন প্রকল্প—এ কাজে অগ্রগতি ভালই হচ্ছে।

চলতি প্রকল্পগুলোর মধ্যে—(ক) বরানগর-কামারহাটি এলাকা নিকাশির জন্য বরানগরের ড্রেনেজ পাম্পিং স্টেশন চালু হয়েছে ; (খ) কোন্নগর ড্রেনেজ বেসিন প্রকল্পে বাগখালের ওপর স্লুইস গেট তৈরি করা হয়েছে ; (গ) রেল-লাইনের তলা দিয়ে পার্ক স্ট্রিট নিকাশি নালা তৈরির কাজ এগিয়ে চলেছে ; (ঘ) উল্টাডাঙ্গা মেন রোড ও বেলেঘাটা মেন রোডের তলা দিয়ে নিকাশি নালা তৈরির অবশিষ্ট কাজের অগ্রগতি অব্যাহত রয়েছে ; (ঙ) চন্দননগর জোন সিউয়ারেজের কাজে অগ্রগতি হচ্ছে ; (চ) ভাটপাড়া সিউয়ার ট্রিটমেন্ট প্ল্যান্টের জন্য রেল-লাইনের তলা দিয়ে নিকাশি নর্দমা পাতার কাজ হাতে নেওয়া হয়েছে।

**১৯৮৬-৮৭ সালের কর্মসূচি**

সি ইউ ডি পি-৩ কর্মসূচির অধীনে নতুন প্রকল্পগুলোর মধ্যে নিম্নোক্ত প্রকল্পগুলোর কাজ হাতে নেওয়া হবে ঃ

(ক) বালিগঞ্জ পাম্পিং স্টেশনের উন্নয়ন ;

(খ) পামারবাজার পাম্পিং স্টেশনের উন্নয়ন ;

(গ) টালি নালার উন্নতিসাধন ;

(ঘ) ডায়মন্ডহারবার রোড নিকাশি প্রকল্প ;

(ঙ) গার্ডেনরিচ নিকাশি প্রকল্প ;

(চ) কেষ্টপুর পাম্পিং স্টেশন ;

(ছ) বালীখাল নিকাশি ব্যবস্থার উন্নয়ন ; এবং

(জ) শ্রীরামপুরে চাতরা খালের উন্নয়ন।

প্রয়োজনীয় জমি পাওয়া গেলে রেল-লাইনের তলা দিয়ে পার্ক স্ট্রিট নিকাশি নালা পাতার কাজ সম্পূর্ণ হবে এবং ঐ নালার নির্গম মুখে ইঁটের গাঁথনির কাজ হাতে নেওয়া যাবে। উল্টাডাঙ্গা মেন রোড ও বেলেঘাটা মেন রোডের তলায় নিকাশি নালা পাতার বাকি কাজও হয়ে যাবে। জমি পাওয়া গেলে উত্তরপাড়া-কোতরং নিকাশির নির্গম মুখের বিভিন্ন প্রকার নির্মাণ কাজে হাত দেওয়া হবে। পাম্পিংয়ের যন্ত্রপাতি সংগ্রহ, সেগুলো সংস্থাপন এবং অন্যান্য আনুষঙ্গিক কাজের সাথে চন্দননগর জোন সিউয়ারেজের কাজ চলতে থাকবে। ভাটপাড়া সিউয়ার ট্রিটমেন্ট প্ল্যান্টের জন্য রেল-লাইনের তলা দিয়ে নর্দমা পাতার কাজ শেষ হবে।

**(৩) পথ ও পরিবহনঃ ১৯৮৫-৮৬ সালের কাজের হিসাব**

আর বি কানেক্টর জংশন থেকে গড়িয়া পর্যন্ত ই এম বাইপাসের এই অংশে যে-জমি পাওয়া গেছে সেখানে কাজ শুরু হয়েছে। হাওড়া শহর এলাকার বাইরে অধিগৃহীত জমিতে কোণা এক্সপ্রেস-ওয়ের কাজ এগিয়ে চলেছে। নাগেরবাজার বাস-টার্মিনাস নির্মাণের কাজ সম্পূর্ণ প্রায়। ই এম বাইপাস পর্যন্ত পার্কসার্কাস কানেক্টরের কাজও শেষ হতে চলেছে। অধিগৃহীত জমিতে আর বি কানেকটরের কাজের অগ্রগতি হচ্ছে। ক্যানাল ইস্ট রোডে গজ্নবী ব্রিজের পুনর্নির্মাণের কাজ সন্তোষজনকভাবে এগোচ্ছে। দেশপ্রাণ শাসমল রোড ও মহাত্মা গান্ধী রোডের সংযোগকারী নতুন রাস্তা এবং গলফ্ গ্রীনের মধ্য দিয়ে প্রিন্স আনোয়ার শাহ রোড ও লায়েলকা রোডের সংযোগকারী নতুন রাস্তা নির্মাণের জন্য যে-জমি পাওয়া গছে সেখানে কাজ এগোচ্ছে। হাওড়া স্টেশন থেকে ফেরিঘাট পর্যন্ত সাব-ওয়ে নির্মাণের কাজ সবেমাত্র শুরু হয়েছে। জিরাট ব্রিজের পুনর্গঠনের কাজে ইতিমধ্যেই হাত দেওয়া হয়েছে এবং এর ভিত ও ভিতরে ওপরকার কাঠামোর কাজ চলছে। আরো কতকগুলো ট্রাফিক ইঞ্জিনিয়ারিং প্রকল্পের কাজ অগ্রগতির পথে।

**১৯৮৬-৮৭ সালে কর্মসূচি**

ই এম বাইপাসের একেবারে দক্ষিণ প্রান্তের নির্মাণকার্য শুরু হবে। আর বি কানেকটরের অবশিষ্ট কাজ হাতে নেবার প্রস্তাব আছে। কোণা এক্সপ্রেস-ওয়ের কাজ ও তৎসহ এ বাবদ রেল-লাইনের ওপর একটি ব্রিজ তৈরির কাজ ত্বরান্বিত করা হবে। এই বছরেই গজ্নবী ব্রিজ পুনর্নির্মাণের কাজ শেষ হবে বলে আশা করা যায়। প্রিন্স আনোয়ার শাহ রোড ও লায়েলকা রোডের সংযোগকারী নতুন রাস্তা নির্মাণের কাজও এই সময়ের মধ্যে হয়ে যাবার আশা আছে। দেশপ্রাণ শাসমল রোড ও মহাত্মা গান্ধী রোডের সংযোগকারী নতুন রাস্তা ও সেইসঙ্গে টালি নালার ওপর একটি নতুন সেতু তৈরি করার কাজ চলবে। হাওড়া স্টেশন থেকে ফেরিঘাট পর্যন্ত সাব-ওয়ে নির্মাণের কাজ অব্যাহত থাকবে। জিরাট ব্রিজ পুনর্নির্মাণের কাজে আরও অগ্রগতি হবে। বছরের মধ্যে আরো কতকগুলো ট্রাফিক ইঞ্জিনিয়ারিং প্রকল্পের কাজে হাত লাগানো হবে। এছাড়া দুর্গাপুর ব্রিজ পুনর্নির্মাণ, কোণা ট্রাক-টার্মিনাল-কাম-হোলসেল ট্রেডিং সেন্টার নির্মাণ ও গড়িয়া বাস-টার্মিনাস তৈরির কাজও হাতে নেওয়া হবে বলে আশা করা যায়।

**(৪) বস্তি উন্নয়ন**

সি এম ডি এলাকায় বস্তিবাসীর সংখ্যা প্রায় ৩০,২৮,০০০ (ত্রিশ লক্ষ আটাশ হাজার)।

ষষ্ঠ পঞ্চবর্ষিকী পরিকল্পনার শেষ অবধি সি এম ডি এ ২০,০০,০০০ (কুড়ি লক্ষ)-এর কিছু বেশি বস্তিবাসীর জন্য পাকা পায়খানা তৈরি, নলবাহী-পানীয় জলের অথবা ছোট নলকূপের মাধ্যমে পানীয় জলের ব্যবস্থা, খোলা নর্দমা ও পয়ঃপ্রণালী নির্মাণ, উন্নত রাস্তা তৈরি ও তাতে আলোর বন্দোবস্ত করা ইত্যাদি পরিবেশ উন্নয়নমূলক কাজ করেছে। ১৯৮৫-৮৬ আর্থিক বছরে ৭৫,০০০ (পঁচাত্তর হাজার) বস্তিবাসীর জন্য এ রকম কাজ করা হয়েছে। আশা করা হচ্ছে, ১৯৮৬-৮৭ আর্থিক বছরে সি এম ডি এ ৮০,০০০ (আশি হাজার) বস্তিবাসীর জন্য অনুরূপ প্রকল্পের কাজ হাতে নিতে পারবে।

(৫) জঞ্জাল অপসারণ

কলকাতা পৌর-সংস্থার অধীন ডিস্ট্রিক্ট গ্যারেজ ও ওয়ার্ড ডিপো নির্মাণের অবশিষ্ট কাজ শেষ হয়েছে। কলকাতা পৌর-সংস্থা সি ইউ ডি পি-৩ কর্মসূচির আওতায় ৫ (পাঁচ) কোটি টাকার এক নয়া জঞ্জাল অপসারণ কর্মসূচি গ্রহণ করেছে। কলকাতা ও হাওড়া শহরাঞ্চলের বাইরেও কার্যকর ও বৈজ্ঞানিক পদ্ধতিতে এই সমস্যা মোকাবিলা করার প্রশ্ন যথাযোগ্য গুরুত্ব দিয়ে বিবেচিত হচ্ছে। ডিস্ট্রিক্ট গ্যারেজ ও ওয়ার্ড ডিপোর প্রধান বকেয়া কাজ ১৯৮৬-৮৭-র মধ্যে শেষ হবে আশা করা যায়। হাওড়া পৌরসভা এলাকার জঞ্জাল অপসারণের জন্য ২ (দুই) কোটি টাকার এক নতুন প্রকল্প হাতে নেওয়া হবে।

(৬) পঞ্চায়েত উন্নয়ন কর্মসূচি

সি এম ডি এ সংশ্লিষ্ট জেলা পরিষদের সহযোগে সেখানকার পঞ্চায়েত এলাকাভুক্ত ও পৌর এলাকাবহির্ভূত শহরাঞ্চলের অধিবাসীদের জন্য পিট্ প্রিভি, উন্নত পথঘাট, ছোট নলকূপ ইত্যাদি নির্মাণের কর্মসূচি রূপায়ণ করে। ১৯৮৫-৮৬ বছরে প্রায় ২,০০০ (দুই হাজার) পায়খানা তৈরির কাজ সম্পূর্ণ হয়েছে। জল সরবরাহ ও রাস্তা উন্নয়নের দায়িত্ব রয়েছে সংশ্লিষ্ট জেলা পরিষদের ওপর। ১৯৮৬-৮৭ সালে ২,৩৮,০০,০০০ (দু কোটি আটত্রিশ লক্ষ) টাকা ব্যয়ে ৪,০০০ (চার হাজার) পিট্ প্রিভি তৈরি, রাস্তা নির্মাণ ও হস্তচালিত নলকূপ বসানোর কাজ হাতে নেওয়া হবে।

(৭) পৌর উন্নয়ন কর্মসূচি

পৌরসভাগুলো এখন রাস্তাঘাট উন্নয়ন, বস্তি উন্নয়ন, জল সরবরাহ, নিকাশি ব্যবস্থা, সাধারণ স্বাস্থ্য ব্যবস্থা, জঞ্জাল অপসারণ, বাণিজ্যিক ও বিনোদনগত সুযোগ-সুবিধা ইত্যাদি প্রকল্পের কাজ বাস্তবায়িত করছে। সি ইউ ডি পি-৩ কর্মসূচির সূচনা থেকে সি এম ডি এলাকাধীন বিভিন্ন পৌরসভা ৪৫,৫১,০০,০০০ (পঁয়তাল্লিশ কোটি একান্ন লক্ষ) টাকার ৩,৮৬৪ (তিন হাজার আটশ' চৌষট্টি)টি প্রকল্প প্রস্তুত করেছে। এর মধ্যে এ যাবৎ সি এম ডি এ ৪১,১৮,০০,০০০ (একচল্লিশ কোটি আঠারো লক্ষ) টাকার ৩,৫০০ (তিন হাজার পাঁচশ)টি প্রকল্পের অনুমোদন দিয়েছে এবং সংশ্লিষ্ট পৌরসভাগুলো প্রকল্পসমূহের রূপায়ণের কাজে হাত দিয়েছে। ১৯৮৫-৮৬ সালে ১০,০০,০০,০০০ (দশ কোটি) টাকার প্রকল্প রূপায়িত হয়েছে এবং ১৯৮৬-৮৭ সালে এই খাতে সি এম ডি এ-র ১১,০৬,০০,০০০ (এগারো কোটি ছ' লক্ষ) টাকার বাজেট বরাদ্দ আছে।

**(৮) আবাসন নির্মাণ, নগর এলাকার নবীকরণ ও এলাকা উন্নয়ন: ১৯৮৫-৮৬ সালের কাজের হিসাব**

বৈষ্ণবঘাটা-পাটুলি প্রকল্পে সিউয়েজ ট্রিটমেন্ট প্ল্যান্ট ও ওভারহেড ওয়াটার রিজার্ভার তৈরিসহ পরিকাঠামো তৈরির অন্যান্য কাজ সমাপ্তির পথে। বিভিন্ন আয়ের লোকেদের জন্য প্রায় ২,৫০০ (দু হাজার পাঁচশ) বাস্তুজমি/বাসগৃহ তৈরি করে বিলি করা হয়েছে। গ্রুপ হাউজিং প্রকল্পে বণ্টনের জন্য বিভিন্ন মাপের প্লটও তৈরি হয়েছে।

পূর্ব-কলকাতা এলাকা উন্নয়ন প্রকল্পে পরিকাঠামোগত সুযোগ-সুবিধা সৃষ্টির কাজ এগিয়ে চলছে। শিল্প ও বাণিজ্যিক ব্যাপারে ব্যবহারের জন্য নির্ধারিত প্লট বিলির বন্দোবস্ত হচ্ছে। সি ইউ ডি পি-৩ কর্মসূচিতে পূর্ব-কলকাতা এলাকা উন্নয়ন প্রকল্পাধীন এলাকার লাগোয়া অতিরিক্ত কতকটা এলাকা উন্নয়নের কাজ হাতে নেওয়া হয়েছে। পশ্চিম হাওড়া এলাকা উন্নয়ন প্রকল্পভুক্ত ২৯৫ (দু'শ পঁচানব্বই) একর পরিমিত জমির মধ্যে ১৮৪ (একশ চুরাশি) একর জমি অধিগ্রহণের কাজ প্রায় সম্পূর্ণ।

নগর এলাকা নবীকরণ প্রকল্পের অংশ হিসেবে টালিগঞ্জ, ভবানীপুর ও দমদম এলাকায় পাতাল-রেলের স্টেশনকে কেন্দ্র করে তিনটি প্রকল্প প্রস্তুতকরণের কাজ চলেছে।

**১৯৮৬-৮৭ সালের কর্মসূচি**

বৈষ্ণবঘাটা এলাকা উন্নয়ন প্রকল্পে অবশিষ্ট বাসগৃহ নির্মাণের কাজসহ অন্যান্য পরিকাঠামোগত সুযোগ-সুবিধা সৃষ্টির কাজ সম্পন্ন করা হবে। আশা করা যাচ্ছে, পূর্ব-কলকাতা এলাকা উন্নয়নে কাজের ৮০ (আশি) শতাংশ এবং পূর্ব-কলকাতা এলাকা উন্নয়ন প্রকল্পের লাগোয়া অতিরিক্ত অঞ্চলের কাজের ৩০ (ত্রিশ) শতাংশ ১৯৮৬-৮৭ সালের মধ্যে সম্পন্ন করা যাবে। তারপর বাস্তুজমি বিতরণের কাজে হাত দেওয়া হবে। পশ্চিম হাওড়ার ক্ষেত্রে অবশিষ্ট জমি অধিগ্রহণের চেষ্টা করা হবে। উন্নয়নের জন্য জমি ভরাটের কাজেও হাত দেওয়া হবে।

নগর এলাকা নবীকরণের জন্য জমি অধিগ্রহণের যাবতীয় কাজকর্ম ত্বরান্বিত করা হবে।

**(৯) স্বাস্থ্য প্রকল্প: ১৯৮৫-৮৬ সালের কাজের হিসাব**

রাজ্য স্বাস্থ্য দপ্তর ও ইন্ডিয়ান স্ট্যাটিস্টিক্যাল্ ইনস্টিটিউটের সহযোগে সি এম ডি এলাকায় স্বাস্থ্য ও সামাজিক-অর্থনৈতিক নিরীক্ষার এক প্রতিবেদন সি এম ডি এ প্রকাশ করেছে। হাসপাতাল ও বাড়ি বাড়ি ঘুরে যে ব্যাপক সমীক্ষা করা হয়েছে, তার ওপর ভিত্তি করেই উক্ত প্রতিবেদনটি তৈরি করা হয়েছে। সি এম ডি এলাকায় বর্তমানে চিকিৎসাগত সুযোগ-সুবিধে কতটা এবং সেখানে সাধারণ স্বাস্থ্যমান কেমন তা জানাই ছিল সমীক্ষাটির উদ্দেশ্য। সি এম ডি এলাকার ভবিষ্যৎ স্বাস্থ্য প্রকল্প রচনা করতে সমীক্ষাটি থেকে তথ্য মিলবে। এছাড়া, আর্থিক দিক থেকে দুর্বল এবং বস্তিতে বাস করে এমন ২০,০০,০০০ (কুড়ি লক্ষ) লোকের সুবিধার্থে সি ইউ ডি পি-৩ কর্মসূচিতে সব মিলিয়ে ১৭ (সতের)টি পৌরসভা ও পৌর সংস্থার অধীনে ২৩(তেইশ)টি হেল্‌থ অ্যাডমিনিস্ট্রেটিভ ইউনিট গঠনের কাজ ইতিমধ্যেই হাতে নেওয়া হয়েছে।

২৯ (উনত্রিশ)টি অ্যাম্বুলেন্স ভ্যান সংগ্রহ করে তা বিভিন্ন পৌরসভাগুলোর হাতে তুলে দেওয়া হয়েছে। একটি আঞ্চলিক মেডিক্যাল স্টোর গঠনের কাজ ইতিমধ্যেই শুরু করা গেছে।

**১৯৮৬-৮৭ সালের কর্মসূচি**

পরিবার কল্যাণ কর্মসূচি রূপায়ণ, পুষ্টি যোগানো ও সংক্রমণ মুক্তকরণসহ সর্বসাধারণের প্রয়োজনীয় স্বাস্থ্য প্রকল্পের সাথে সাথে বিশেষজ্ঞ চিকিৎসক দ্বারা চিকিৎসার জন্য ৩৭ (সাঁইত্রিশ)টি হেল্‌থ অ্যাডমিনিস্ট্রেটিভ ইউনিট, ১৭ (সতের)টি সম্প্রসারিত স্পেশালাইজড্ ও পি ডি এবং ২ (দুই)টি আঞ্চলিক মেডিক্যাল স্টোর গঠন করা হবে।

**(১০) ক্ষুদ্রায়তন উদ্যোগ কর্মসূচি**

এই কর্মসূচির প্রধান উদ্দেশ্য হল সি এম ডি এলাকাধীন বস্তিবাসীদের আর্থিক অবস্থা উন্নততর করার জন্য তাদের স্বনিযুক্তি প্রকল্পে ব্যাঙ্ক থেকে ঋণের ব্যবস্থা করে দেওয়া। সি ইউ ডি পি-৩ কর্মসূচির কার্যকাল শেষে এই প্রকল্পে ৪২,০০০ (বিয়াল্লিশ হাজার) বস্তিবাসী উপকৃত হবে। ১৯৮৫-৮৬ আর্থিক বছরে ১০,০০০ (দশ হাজার)টি ক্ষেত্রে ৪,৫০,০০,০০০ (চার কোটি পঞ্চাশ লক্ষ) টাকার ব্যবস্থা করে দেওয়ার লক্ষ্যমাত্রা ধার্য করা হয়েছিল। এই লক্ষ্যমাত্রা অর্জন করা গেছে। ১৯৮৬-৮৭ বছরে লক্ষ্যমাত্রা বাড়ানো হবে। আশা করা যায়, এ ব্যাপারে রাষ্ট্রায়ত্ত ও অন্যান্য ব্যাঙ্কগুলোর কাছ থেকে আরো বেশি সহযোগিতা মিলবে।

৪। সি এম ডি এ-র জন্য উল্লিখিত সংস্থান ছাড়াও কলকাতা পৌর সংস্থা ও রাজ্যের অন্যান্য স্থানীয় স্বায়ত্তশাসন সংস্থার প্রয়োজন মেটাবার জন্য ৩৬,৮৮,৩২,০০০ (ছত্রিশ কোটি অষ্টআশি লক্ষ বত্রিশ হাজার) টাকা ধরা হয়েছে।

৫। উত্থাপিত দাবিতে কলকাতা উন্নয়ন সংস্থা (ক্যালকাটা ইম্প্রুভমেন্ট ট্রাস্ট) কর্তৃক উন্নয়নমূলক কাজকর্ম করার জন্য ৬০,০০,০০০ (ষাট লক্ষ) টাকা বরাদ্দের প্রস্তাব রাখা আছে।

কলকাতা উন্নয়ন সংস্থার কর্মসূচিতে ১২(বারো)টি প্রকল্প অন্তর্ভুক্ত করা হয়েছে। মানিকতলা ও গড়িয়াহাটে দুটি বড় ধরনের সিভিক সেন্টার গড়ে তোলার প্রকল্প কর্মসূচিতে রয়েছে। এই দুটি সেন্টার গড়ে উঠলে মানিকতলা, গড়িয়াহাট ও আশেপাশের অঞ্চলেও দোকানপত্র, ব্যবসা-বাণিজ্য ও সাংস্কৃতিক ক্রিয়াকলাপের সুযোগ সৃষ্টি হবে। কর্মসংস্থানের সুযোগও তৈরি হবে। গড়িয়াহাট প্রোজেক্টের অধীনে যে সকল সুযোগ-সুবিধে সৃষ্টি হয়েছে সেগুলো সাধারণ্যে উন্মুক্ত হওয়ার অপেক্ষায় রয়েছে এবং আশা করা যায়, এখানে কাজকর্ম শীঘ্রই চালু হবে।

মানিকতলা সিভিক সেন্টার প্রকল্পে গড়ে ওঠা একটি পাঁচ-তলবিশিষ্ট অফিসবাড়ি ইতিমধ্যেই স্টেট ব্যাঙ্ক অব ইন্ডিয়াকে ভাড়া দিয়ে দেওয়া হয়েছে। এই প্রোজেক্টের আওতায় তৈরি-দোকানপাট বন্দোবস্ত দেওয়ার অপেক্ষায় রয়েছে। কাশীপুর, মানিকতলা ও বর্তমানে কলকাতা পৌর সংস্থাভুক্ত পূর্বতন সাউথ সুবারবান মিউনিসিপ্যালিটির কিয়দংশে যে-ঘিঞ্জি এলাকা রয়েছে সেখানে কলকাতা উন্নয়ন সংস্থা (সি আই টি) উন্নয়নমূলক কাজ করার প্রস্তাব দিয়েছে।

বেন্টিঙ্ক স্ট্রিট, বৈষ্ণব শেঠ স্ট্রিট ও স্ট্র্যান্ড রোড প্রশস্তকরণ এবং এস এন ব্যানার্জি রোড অতিক্রম করে আমহার্স্ট স্ট্রিট সম্প্রসারিতকরণ কর্মসূচি রয়েছে। উক্ত কর্মসূচিগুলো রূপায়িত হলে এসব এলাকায় যানজট সমস্যার সুরাহা হবে। হাওড়া ইম্প্রুভমেন্ট ট্রাস্ট (এইচ আই টি) কর্তৃক হাওড়া শহরের কদমতলা এলাকা, সালকিয়া সল্ট গোলা এলাকা, ডুমুরজলা এলাকা, সেন্ট্রাল পার্ক এলাকা ইত্যাদি এলাকা উন্নয়নের জন্য ২০,০০,০০০ (কুড়ি লক্ষ) টাকা বরাদ্দের প্রস্তাব আছে।

৬। বর্তমানে কলকাতা শহরের প্রধান বাণিজ্যিক ও কর্মব্যস্ত এলাকায় ও শহরের অন্যত্র কোনো কোনো সম্পদের সদ্ব্যবহার হচ্ছে না। পরিকল্পিতভাবে এসব সম্পদের সদ্ব্যবহার করা গেলে উক্ত এলাকায় অফিস-কাছারির জন্য জায়গায় ক্রমবর্ধমান চাহিদা মেটানো সম্ভবপর হবে এবং তাতে অর্থনৈতিক কাজকর্ম বৃদ্ধির সুযোগ সৃষ্টি হবে। এই উদ্দেশ্যে এই দাবির মধ্যে ৫,০০,০০০ (পাঁচ লক্ষ) টাকা ধরা হয়েছে।

৭। সি এম ডি এ-র জন্য সিঙ্কিং ফান্ড অ্যাকাউন্টে ৭,৭০,০০,০০০ (সাত কোটি সত্তর লক্ষ) টাকা অনুদান হিসেবে ধরা হয়েছে। এ ছাড়া, কলকাতা পৌর সংস্থা, সি এম ডি এলাকাধীন পৌরসভাগুলো, সি এম ডি এ এবং অন্যান্য স্থানীয় স্বায়ত্তশাসন সংস্থাকে সি এম ডি এ-র লগ্নিকৃত অর্থে সৃষ্ট সম্পদ রক্ষণাবেক্ষণের জন্য ১১,০০,০০,০০০ (এগারো কোটি) টাকা অনুদান হিসেবে দেবার জন্য ধরা আছে।

৮। রাজ্যের ছোট ছোট ও মাঝারি ধরনের শহরের অধিবাসীদের মৌলিক প্রয়োজন মেটানোর জন্য ৮,৪০,০০,০০০ (আট কোটি চল্লিশ লক্ষ) টাকা ধরা হয়েছে।

৯। ১০,০০০ (দশ হাজার) একর পরিমিত ভূখণ্ডে কল্যাণী টাউনশিপ গড়ে উঠেছে এবং সেখানে বর্তমান জনসংখ্যার পরিমাণ ৫৫,০০০ (পঞ্চান্ন হাজার) পরিবহন ও যোগাযোগ ব্যবস্থার উন্নতির ফলে বৃহৎ শিল্পপতিরা কল্যাণীতে শিল্প স্থাপনের জন্য আকৃষ্ট হচ্ছেন। অনেকগুলো শিল্প সংস্থা যেমন—ইন্ডিয়ান অয়েল কর্পোরেশন, ফাইজার, বেঙ্গল ফিলামেন্ট প্রভৃতি সেখানে কারখানা তৈরির কাজ শুরু করে দিয়েছেন। ১৯৮৬-৮৭ আর্থিক বছরে সেখানে ২৫,০০,০০০ (পঁচিশ লক্ষ) টাকা ব্যয়ে জল ও ময়লা নিকাশি প্রকল্প রূপায়ণ, জল সরবরাহের লাইন পাতা, গভীর নলকূপ বসানো, একটি পাম্পিং স্টেশন নির্মাণ, বৈদ্যুতীকরণ ও বাজার স্থাপনের প্রস্তাব আছে।

১০। ৮ (আট) ইঞ্চি ব্যাসবিশিষ্ট গভীর নলকূপের সাহায্যে ভূ-গর্ভে থেকে জল তুলে তা এখন বিধাননগরে সরবরাহ করা হচ্ছে।

বিধাননগরের সম্প্রসারণ এবং সেইসঙ্গে জনসংখ্যা বৃদ্ধির ফলে সেখানকার বর্তমান জল সরবরাহ ব্যবস্থার উপর চাপ পড়েছে। ক্যালকাটা মেট্রোপলিটন ডিস্ট্রিক্ট এলাকায় জল সরবরাহ এবং জল ও ময়লা নিকাশি ব্যবস্থার জন্য মাস্টার প্ল্যানে (১৯৮৬-২০০১) বিধাননগর ও আরো কিছু এলাকায় ভূ-পৃষ্ঠের জল সরবরাহের সুপারিশ রয়েছে। এই সুপারিশের কথা বিবেচনা করে এবং ক্রমবর্ধমান চাহিদার কথা মনে রেখে সি এম ডি এ বিধাননগর, দমদম ও দক্ষিণ দমদম পৌর এলাকাগুলোত ভূ-পৃষ্ঠস্থ জল সরবরাহের জন্য ৩৯,৬৭,০০,০০০ (উনচল্লিশ কোটি সাতষট্টি লক্ষ) টাকার একটি খসড়া প্রকল্প রচনা করেছে। প্রকল্পটি এখনই

হাতে নেওয়া দরকার। অবশ্য আর্থিক সীমাবদ্ধতার কথা চিন্তা করে প্রকল্পটি দুটি পর্যায়ে রূপায়িত করার প্রস্তাব আছে। বিধাননগর দমদম ও দক্ষিণ এলাকা জুড়ে ভূ-পৃষ্ঠস্থ জল সরবরাহের জন্য ১৯৮৬-৮৭ সালে প্রাথমিক কাজ হাতে নেওয়ার উদ্দেশ্যে এই দাবির মধ্যে ৩০,০০,০০০ (ত্রিশ লক্ষ) টাকা বরাদ্দের প্রস্তাব আছে।

১১। জল সরবরাহ, ভূ-গর্ভস্থ পয়ঃপ্রণালী ও জল নিকাশি ব্যবস্থা, রাস্তা, পার্ক, বাজার, দোকানপাট, হাসপাতাল, প্রশাসন বিল্ডিং, আর্থিক দিক থেকে দুর্বল শ্রেণীর জন্য আবাসন ইত্যাদি পরিকাঠামোগত সুযোগ-সুবিধে সৃষ্টির জন্য আসানসোল-দুর্গাপুর, হলদিয়া ও শিলিগুড়ি-জলপাইগুড়ি ডেভেলপমেন্ট অথরিটি নিজ নিজ এলাকায় কর্মসূচি হাতে নেবে। এজন্য এই দাবির মধ্যে ৪,৭৩,০০,০০০ (চার কোটি তিয়াত্তর লক্ষ) টাকা বরাদ্দের প্রস্তাব রাখা আছে। বর্তমানে হলদিয়া একটি বন্দর ও শিল্প-অধ্যুষিত আধুনিক নগর হিসেবে গড়ে উঠছে। কতকগুলো শিল্প ইতিমধ্যেই স্থাপিত হয়েছে এবং অদূর ভবিষ্যত বেশ কিছু শিল্পও সেখানে গড়ে উঠবে। রাজ্যের অর্থনীতির হলদিয়া শিল্পাঞ্চলের কাজকর্মের বিরাট প্রভাব এবং ফলস্বরূপ কর্মসংস্থানের ক্ষেত্রে অধিকতর সুযোগ-সুবিধে সৃষ্টি অনস্বীকার্য।

১২। মহাশয়, আমি সভার মাননীয় সদস্যগণকে উত্থাপিত দাবি বিবেচনা ও অনুমোদনের জন্য অনুরোধ জানাচ্ছি।

## DEMAND NO.26

Major Head : 260-Fire Protection and Control.

The Printed Speech of Shri Prasanta Kumar Sur is taken here read.

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ১৯৮৬-৮৭ সালে ২৬নং দাবির অধীনে মুখ্যখাত "২৬০-অগ্নি প্রতিরোধ ও নিয়ন্ত্রণ" বাবদ ব্যয়নির্বাহের জন্য ৬,৮৯,৯২,০০০ (ছয় কোটি উননব্বই লক্ষ বিরানব্বই হাজার) টাকা মঞ্জুর করা হোক। ভোট-অন-অ্যাকাউন্ট বাবদ গৃহীত ১,৭২,৫০,০০০ (এক কোটি বাহাত্তর লক্ষ পঞ্চাশ হাজার) টাকা প্রস্তাবিত এই ব্যয়-বরাদ্দের অন্তর্ভুক্ত। স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের প্রশাসনিক নিয়ন্ত্রণাধীন পশ্চিমবঙ্গ অগ্নি-নির্বাপণ কৃত্যকের নিয়মিত শাখার ব্যয় নির্বাহের জন্য এই অর্থ বরাদ্দ করা হয়েছে। অসামরিক প্রতিরক্ষা শাখায় পশ্চিমবঙ্গ অগ্নিনির্বাপণ কৃত্যকের কিছু কিছু অগ্নি নির্বাপণ-কেন্দ্র আছে। সেগুলির ব্যয়ভার বহন করে স্বরাষ্ট্র (অসামরিক প্রতিরক্ষা) বিভাগ। স্বরাষ্ট্র (অসামরিক প্রতিরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত প্রতিমন্ত্রী ২৭নং দাবির অধীনে মুখ্যখাত "২৬৫-অন্যান্য প্রশাসনিক কৃত্যক ৩- অসামরিক প্রতিরক্ষা-যোজনা-বহির্ভূত ২-বিমান আক্রমণ সংক্রান্ত সতর্কতা-(বি)-অগ্নিনির্বাপণ" বাবদ ব্যয়নির্বাহ সম্পর্কে ৪,০৩,৭০,০০০ (চার কোটি তিন লক্ষ সত্তর হাজার) টাকা মঞ্জুর করার জন্য পৃথকভাবে প্রস্তাব পেশ করবেন।

২। বর্তমানে সমগ্র রাজ্যে ৭৫টি অগ্নিনির্বাপণ-কেন্দ্র আছে, যার মধ্যে অনেক কেন্দ্রই ভাড়া করা ভবন ও ভূ-গৃহাদিতে অবস্থিত। এ রকম সমস্ত অগ্নিনির্বাপণ-কেন্দ্রকে স্থায়ী সরকারি ভবনসমূহে স্থাপিত করার জন্য সরকারের একটি কর্মসূচি রয়েছে। এই উদ্দেশ্যে, এ ধরনের কিছু কিছু ভবন ও ভূ-গৃহাদি ইতিমধ্যে ক্রয় করা হয়েছে এবং অন্য কয়েকটি অগ্নিনির্বাপণ-কেন্দ্র ভাড়ার ভিত্তিতে যেসব জমি ও ভবন দখল করে আছে সেই সব জমি ও ভবন

অধিগ্রহণের জন্য ব্যবস্থা নেওয়া হচ্ছে। উপযুক্ত জমি এবং প্রয়োজনীয় অর্থ পাওয়া গেলে, পশ্চিমবঙ্গে আরো বেশি অঞ্চলে যাতে অগ্নিনির্বাপণের ব্যবস্থা করা যায় সেজন্য ক্রমশই আরও বেশি সংখ্যায় অগ্নিনির্বাপণ-কেন্দ্র খোলা সম্পর্কেও সরকারের একটি কর্মসূচি রয়েছে। ১৯৮৫ সালের ২০শে সেপ্টেম্বর হলদিয়ায় একটি নতুন অগ্নিনির্বাপণ-কেন্দ্র ভবনের উদ্বোধন করা হয়। কুচবিহার জেলার মেখলিগঞ্জে অগ্নিনির্বাপণ-কেন্দ্র ভবনটির উদ্বোধনও খুব শীঘ্রই করা হবে বলে আশা করা যাচ্ছে। দুর্গাপুর অগ্নিনির্বাপণ-কেন্দ্র ভবনের দ্বিতীয় পর্যায়িক নির্মাণকার্য শেষ হতে চলেছে। কলকাতার ক্যানাল ওয়েস্ট রোডে, বীরভূমের সিউড়িতে এবং পুরুলিয়ায় নতুন অগ্নিনির্বাপণ-কেন্দ্র ভবন নির্মাণের জন্য রাজ্য সরকার অর্থ বরাদ্দ করেছেন। কাটোয়া, হাবড়া, আরামবাগ, বেহালা, বাঁকুড়া এবং বালুরঘাটে অগ্নিনির্বাপণ-কেন্দ্র ভবন নির্মাণ সম্পর্কে নক্সা ও আনুমানিক ব্যয়ের হিসাব প্রস্তুত করা হচ্ছে। আগামী আর্থিক বৎসরে মাথাভাঙ্গা, কোলাঘাট, মেদিনীপুর ও বিষ্ণুপুরে নতুন দমকল কেন্দ্র স্থাপনের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে।

৩। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এ বিষয়ে প্রত্যেকেই অবহিত যে, ফায়ার ব্রিগেড এখন আধুনিক আর্থনীতিক উন্নয়নের একটি অবিচ্ছেদ্য অঙ্গ। বিধ্বংসী অগ্নিকান্ড থেকে মানুষের জীবন ও সম্পত্তি রক্ষার গুরু দায়িত্ব অগ্নিনির্বাপণ কৃতক্যের উপর ন্যস্ত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, রাজ্য ফায়ার ব্রিগেডের পুনর্বিন্যাস ও আধুনিকীকরণের জন্য বামফ্রন্ট সরকার প্রথমাবধি চেষ্টা চালিয়ে যাচ্ছেন। অগ্নি নিবারণ ও নির্বাপণের যুগ্ম কর্তব্য রাজ্য ফায়ার ব্রিগেডের উপর ন্যস্ত। শিল্প এবং শহরাঞ্চলের বিকাশের সঙ্গে সঙ্গে অগ্ন্যুৎপাতের ঘটনাও বেড়ে চলেছে বলে এই কর্তব্য পালন ক্রমান্বয়ে আরো কষ্টসাধ্য হয়ে উঠছে। সরকার ফায়ার ব্রিগেডের সংগঠন ও প্রশাসনে প্রয়োজনীয় উন্নতিবিধানের জন্য চেষ্টা করে যাচ্ছেন।

৪। ফায়ার ব্রিগেডের আধুনিকীকরণ ও সম্প্রসারণের উদ্দেশ্যে সরকার নানা ধরনের ব্যবস্থা গ্রহণ করছেন। অগ্নিনির্বাপণ এবং উদ্ধারকার্যে ফায়ার ব্রিগেডের দক্ষতা ও সামর্থ্য বাড়িয়ে তোলার জন্য দেশের মধ্য থেকে এবং বিদেশ থেকে আধুনিক ও অত্যাধুনিক সাজ-সরঞ্জাম সংগ্রহ করা হচ্ছে। রাজ্য ফায়ার ব্রিগেডে প্রথম পর্যায়িক বেতার যোগাযোগ পদ্ধতি ইতিমধ্যে চালু করা হয়েছে। দ্বিতীয় পর্যায়িক বেতার যোগাযোগ পদ্ধতি প্রবর্তনের উদ্দেশ্যে ভারত সরকারের কাছ থেকে প্রয়োজনীয় অনুমোদনের জন্য অপেক্ষা করা হচ্ছে। অগ্নিনির্বাপণ সংক্রান্ত পুরানো ও ব্যবহারজীর্ণ সাজ-সরঞ্জামগুলিও বদলানো হচ্ছে।

৫। রাজ্য সরকারের নিজস্ব সম্পদ সীমিত বলে, রাজ্য ফায়ার ব্রিগেডের আধুনিকীকরণের উদ্দেশ্যে অগ্নিনির্বাপণের প্রধান প্রধান সাজ-সরঞ্জাম সংগ্রহের জন্য ভারত সরকারের অনুমোদন নিয়ে জেনারেল ইনসুর‍্যান্স কর্পোরেশন থেকে এ পর্যন্ত প্রায় ৪৫৮.৯৫ লক্ষ টাকা ঋণ পাওয়া গেছে। দেশের মধ্য থেকে এবং বিদেশ থেকে ইতিমধ্যে টার্ন টেব্‌ল ল্যাডার, পোর্টেব্‌ল পাম্প, অ্যামফায়ার ওয়াটার ড্রিল ও হাইড্রলিক প্ল্যাটফর্মের মতো অত্যাধুনিক সাজ-সরঞ্জাম সংগ্রহ করা হয়েছে। বিদেশ থেকে পোর্টেবল পাম্প, হাই প্রেশার পাম্প, হাইড্রলিক ড্রিল ইত্যাদি সংগ্রহের জন্যও ব্যবস্থা নেওয়া হয়েছে। রাজ্য ফায়ার ব্রিগেডে বেতার যোগাযোগ পদ্ধতির প্রবর্তনের উদ্দেশ্যেও জেনারেল ইনসুর‍্যান্স কর্পোরেশনের ঋণের টাকা ব্যবহার করা

হচ্ছে। ফায়ার ব্রিগেডের দক্ষতা বাড়িয়ে তুলতে দেশের মধ্য থেকে আরো গাড়ি এবং পাম্প সংগ্রহের জন্যও বন্দোবস্ত করা হয়েছে।

৬। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যগণের জানা আছে যে, পশ্চিমবঙ্গ ফায়ার ব্রিগেডের কোনো কর্মীকেই যাতে দিনে ৮ ঘণ্টার বেশি কাজ করতে না হয় সেজন্য ঐ ব্রিগেডে ইতিমধ্যে ৩-শিফ্‌টে কাজের পদ্ধতি চালু করা হয়েছে। বিভিন্ন শ্রেণীর আধিকারিক ও কর্মচারিদের শূন্য পদগুলি পূরণের জন্য ব্যবস্থা নেওয়া হয়েছে এবং নবনিযুক্ত কর্মীদের প্রশিক্ষণের সুযোগ-সুবিধা দেওয়ার বন্দোবস্ত করা হয়েছে।

৭। ১৯৮৫ সালে ফায়ার ব্রিগেড ৪,৫০২টি অগ্নিনির্বাপণ সংক্রান্ত ডাকে এবং ১,৬৬৫টি বিশেষ কাজের ডাকে সাড়া দিয়েছে। এই সব ঘটনায় ২৯৪,৯৬,৬৩,৩৯২ টাকার সম্পত্তি বিপন্ন হয়েছিল। ফায়ার ব্রিগেডের তৎপর উপস্থিতি এবং অগ্নিনির্বাপণ দক্ষতার দরুন এর মধ্যে ২৬৬,১১,১২,৬৩০ টাকার সম্পত্তি রক্ষা করা গেছে। এ সমস্ত ঘটনায় ২৬৮ জন প্রাণ হারিয়েছেন কিন্তু ফায়ার ব্রিগেড যথাসময়ে ব্যবস্থা গ্রহণ করায় ১,৩৭৬ জনের প্রাণরক্ষা হয়েছে।

৮। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ফায়ার ব্রিগেড যাতে সমাজের প্রতি তার দায়িত্ব পালনে আরো সার্থক ভূমিকা নিতে পারে সেই উদ্দেশ্যে ফায়ার ব্রিগেডকে এক নতুন মর্যদায় প্রতিষ্ঠিত করার কাজে আমাদের সরকার পূর্ণমাত্রায় প্রয়াসী। কর্মী এবং উপকরণের অভাবে ফায়ার ব্রিগেডকে যেন অসুবিধায় পড়তে না হয় সেজন্য তার ক্রমবর্ধমান আর্থিক প্রয়োজন মেটাতে পর্যাপ্ত সম্পদ অন্বেষণের ব্যাপারে আমরা চেষ্টার কোনো ত্রুটি রাখব না। এ বিষয়ে আমি সদস্যদের সহযোগিতা কামনা করছি।

মহাশয়, এই বলে, আমি সভার গ্রহণের জন্য আমার দাবি পেশ করছি।

**Mr. Speaker :** There are 14 cut motions in Demand No. 74. Out of 14 cut motions, cut motion No. 1 and 10 are out of order and the rest are in order and are taken as moved.

There are 3 cut motions in Demand No. 26. All the cut motions are in order and are taken as moved.

There is no cut motion in Demenad NO. 40

## MOTION FOR REDUCTION

### Demand No. 74

**Shri Kashinath Misra :** Sir, I beg to move that the amount of Demand be reduced by Rs. 100/-

### Demand No. 26

**Shri Kashinath Misra :** Sir, I beg to move that the amount of demand be reduced by Rs. 100/-.

**Shri Abdur Rauf Ansari :** Mr. Speaker Şir, just now the Minister for Local Government and Urban development has placed the budget and he has read only a few lines mentioning the Demands i.e. Demand No. 74, 26 and 40. But I think that his speech is written in the Booklet which is just now circulated to me and you have called me to speak. Well Sir, the Government which claims to be .....

**Mr. Speaker :** Mr. Ansari, the distribution of books was settled by a meeting as demanded by your party. Accordingly time has been allotted to the opposition and then why are you demanding time? Please do not make allegations. It is a bad parliamentary practice. At one stage your party has agreed to one proposal and in the House you are telling other thing. This is very bad. Now go on.

**Shri Abdur Rauf Ansari :** Sir, what ever demand is placed by the Minister in charge, you have to look after the performance of the local Government and Urban Development Department within the urban areas of West Bengal. Sir, in West Bengal the urbanisation is coming up very fast, but with no amenities. Sir, I am sorry to mention here that the present government is doing nothing. It is just like a drunken man in the street without knowing anything about his destination. Like that this Government has no definite policy. They are doing nothing for the development of West Bengal. During the Budget they are only showing their performance that they have done this and that. They are only looking after the party affairs, organisational affairs and they only support the cadres of the marxist party. That is the reason for which the developmental work is lagging behind. The urban problems are multiplying and along with it corruption and nepotism are doubled. Sir, you will be surprised to know that one honourable member in the ruling side mentioned in the House about the corruption and nepotism of Krishnagar Municipality. He demanded an inquiry about the purchase of cement for the contractors.

[4-10 — 4-20 P.M.]

You may go through the records where you will see these things. It is an open secret that your party members are running after money. Sir, there is massive corruption in the Krishnagar Municipality in particular in terms of purchasing cement and all the decisions thereof are being influenced by the CPI(M) cadres in regard to the implementation of various developmental schemes, here and there. This is not the only scene of one Municipality, this state-of-affairs is going in almost all the municipalities in West Bengal. Why this curruption, nepotism are being committed by the CPI(M) cadres—there is the answer. It is only to

catch the voters because the next election is knocking at the door. The entire machinery of the West Bengal Government and this department are not functioning properly as it was expected. They are only misleading the people of West Bengal with a view to catching the voters. That is why the CPI(M) cadres have been employed in various municipalities in West Bengal indiscriminately, who have not even registered their names in the Employment Exchange. Then I am coming to municipal funds which are being misappropriated in all the municipalities by the CPI(M) cadres. In this connection, I cannot but say that they have got no moral courage because if someone wanted to raise any question in the House, they were cautioned by the Alimuddin Street Office. Even they are being cautioned in the manner that —'if you utter any word outside of the party office, you will be punished'. Sir, all the public money is being misused in different municiplalities. In view of that, a Judicial Commission should be formed to enquire into the corruption, misappropriation of the public money. You are aware that election is very near. The Minister concerned first announced that the election will be held of 19th May, 1986. Now the date has been cancelled and it was fixed to be held on 1st June. A few days latter, the date was cancelled and refixed to be held on 15th June, 1986, in lieu of 1st June. So, you feel the position in regard to the fixation of the date of election.

The governement has explained its position that because of Ramjan month, the date had to be shifted from one date to another. But I think that it is not the actual thing. Intentionally the government has fixed the date during the Ramjan festival because when the devotees will be busy in performing their sacred rites, it will help them—I mean, the CPI(M) caders—rigging at a massive rate. So I request you to arrange for a congenial environment in the State so that the people can participate in the election with all their democratic rights and move freely in their respective areas during the election day.

Then, I will put some examples on the present financial position of the Calcutta Corporation which is one of the biggest municipalities in Asia. In their Budget, they have shown their financial positions. In the Receipt Sides—they have shown the figures as Rs. 1,632.42 (all in terms of lakhs) and in the Expenditure Sides—it has been shown as Rs. 17,396.91 (in terms of lakhs). They have also shown their dificit to the tune of Rs. 1,358.48 (in terms of lakhs). Sir, there the entire amount was realised by the Calcutta Corporation from various sources. You are expending 60% of the entire amount for establishments. You are charging taxes from the owners of the shops and buildings, you are

charging taxes from the shop keepers and you are charging taxes for issuing trade license and also by various other ways but my question is what amenities you are giving to the people? Even in Calcutta, they are not getting sufficient water in most parts of the city. You have asked for introduction of water tax. The Mayor said 'we need Rupees sixteen crores to meet the cost' and for that you want to tax the citizens for Rupees sixteen crores. Well, I say if you economise your expense, if you check the huge misuse of the establishment expenditure by re-examining the whole affairs and if you properly collect the taxes from the tall buildings you could have had the requisite money. But you are only looking to the buildings belonging to the middle class and semi-middle class ones, since the top class businessmen are your good friends. You should have collected these sixteen crores of Rupees from those big buildings. Why you are going to collect these sixteen crores of Rupee's of water tax from the common men? You should think about it because it is all your inefficiency. As it is very easy so you are ready to hit the common men and push the weaker section first, then to the stronger section and then to the richer people. You are not touching the top classess, the richer people, the multi-nationals or the big magnet houses. The multi-storied buildings are evading taxes in various ways. You are not trying to find out what are the loopholes. You should try to find out the loopholes and then you will find how this amount or Rupees sixteen crores will come from them. If you are not finding it out, it is your failure. But please do not impose the water tax on the common citizens, because supply of drinking water is obligatory and primary responsibility of the Corporation. The Corporation should provide the minimum civic amenities to the people of Calcutta. But you have failed to do it. Similar is the position in Howrah. Here also you are not going to give water to the people of Howrah. The Minister—Chief Minister—went there to push the button. He pushed the button. But, Sir, the picture came out but the water did not come out. ছবি বেরুলো কিন্তু জল বেরুলো না, People are crying for water. You see in your own the case of Howrah. Then, Sir, in Howrah Corporation, the employees are yet to receive 12 instalements of DA. You have not yet paid those DAs to them, though you promised to do so. You speak very loudly for the working class. You are the so called champion of the working classes and supposed to be their representatives. You are not the champion but the so called champion of the working classes. You are actually doing nothing for them. You are not doing anything in line with any Communist policies or programmes. You are merely copying. You are not the Communists in the original sense of the term. You are a duplicate brand of that. That's shy even twelve instalments

of DA. have not yet been paid to the workers of the Howrah Municipality. Even many schemes which are being introduced in other places, employees of the Howrah Municipality are yet to receive the same. Now coming to the monthly allowances of these municipal commissioners for the Corporation in Howrah and for the Corporation in Calcutta. The amounts that you are paying to the councillors or corporates of the Calcutta Corporation, the councillors or corporates of Howrah are not getting the same, though the two Corporations are divided by the river-Hooghly only. I think this disparity should go.

**Mr. Deputy Speaker :** Mr. Abdur Rauf Ansari, you should finish with your speech by now as fifteen minutes' time was allocated to you.

**Shri Abdur Rauf Ansari :** Sir, I think twenty minutes' time was given to me. However, I shall try to be brief.

Now I come to the Fire Brigade Service that is also under you. It is in a mess. Our young firemen throw away their own lives to extinguish the fire but your top brasses are sitting in the headquarters. They are selling valuable properties, valuable machineries in connivance with the contractors who are bidding at a very low cost. The Minister has no time to pay surprise visits to the offices of the Fire Brigade. That's why valuable properties and machineries are being stolen away by thieves. And then, Sir, there is also flaw in the matter of extinguishing the fire. Often we find confusion when a fire breaks out. Firemen cannot reach the actual place in time and even when they reach the spot they fail to fight and extinguish the fire at proper time for want of water. Sir, unfiltered water is not available. But to ensure that there should be flow of unfiltered water at all times, inspectors are there. But the hydrants are invariably choked and are not working. Let us come to the other municipalities of West Bengal. You will find the same picture there. You have increased the number of municipalities without increasing the infrastructural facilities. Did you increase it in a planned way? Urbanization is moving fast and now it has touched every village, passing every mill. You must have a very vast area under your plan. In other municipalities too, the Corporations are supposed to supply the drinking water. They should provide for proper sanitation, look after the health and medical care and relief, provide means for primary education etc. But in most of the municipalities you have failed miserably to give them these facilities, viz. health care facility, education facility, water facility etc. Now I come to the buildings. Sir, with regard to the construction of buildings, it seems no rule is final. Everyday unauthorised construction are illegally multiplying like anything. You have appointed your own guards. Now you have asked the police just to catch hold of

the Mazdoors and bring them. Now this has become another source of income for the police station staff.

[4-20—4-30 P. M.]

You have other sources of income. All right, then it should be untilised properly. But we find that the work will be done if some money is paid to them. Sir, they say, 'if you pay me the work will be done'. Why these things are going on? It is not a good thing. Now, I am coming to corruption. Everywhere there is corruption. The entire Government machinery is corrupted. You have totally failed to give minimum required civic amenities to different municipalities in West Bengal. Now you have started throwing money to some areas only to catch votes. You know how to catch votes. So all on a sudden you are throwing money. Whose money it is? It is the money of the World bank who have given you 200 crores rupees. But you have not been able to spend 100 crores even. They came to visit this place. They told that the Government failed to utilise the money properly. They gave two reasons. First, you have not got proper men, proper personnel to implement your projects and schemes. You have appointed officers of loyalty but not of quality. Why are you not doing things properly? It is because you are helping your party men, your cadres, They said that you had not got any infrastructure to do all these things properly. Thirdly, they said that there must be will one the part of the Government to implement the plans properly. So they told that there is lack of will on the part of the Government to utilise the money and to spend the money in a proper way. So you have totally failed. Due to total failure of your administration this thing has happened. You say about democracy. You say about the right of the elected men. Then how these things can be happened? What has happened in regard to C.U.D.P. (III)? You are now going to start your work of C.U.D.P.(IV). What have you done for the people of Calcutta Corporation ? There are other Councillors in the Corporation. But they cannot finalise schemes. Only the Mayor and the C.P.M. Councillors recommend something and place before the Minister and naturally the Minister approves it. Why don't you place it before all the Councillors so that everybody can have a chance to discuss it. They have every right to discuss all these things and they can also find out which one is most suitable for the people of West Bengal.. They are also elected representatives. Instead of putting all these schemes before the Congress and other Councillors those are placed before the Mayor-in-Council or his coterie so that they may select the schemes according to suitability of your partymen. As they require such and such things all your items are decided accroding

to your whims, and as I have said according to their suitability. Everything is done just to help your party cadres. This tendency is very bad for all the municipalities of West Bengal. Suddenly you have started construction of some roads and started throwing bricks which may not be necessary for that area but for any other area. But the idea is that the municipalities should know what is being done. You have realised that something should be done and so, all on a sudden Government has taken a policy that so many schemes or such other things which are being done, would be taken up in the areas which will suit their party men. It is nothing but a bluff to the people. Now the people have realised that it is a vague thing, it will not serve any good purpose to the people and it is a temporary relief. You must think in terms of difinite relief, in terms of development , in terms of plan for all the municipalities. But you are thinking of areas of your party men only and not using the money for the purpose of public benefit but for the purpose of enhancing the schemes for your party men of some particular municipal areas. You should keep in mind that you are utilised people's money, rate-payer's money. When other municipalities rush and hanker for money all on a sudden you allot money from the Writers' Building for some other municipalities. Sometime on the recommendation of your councillors people are living in and around the Writers' Buildings get some benefit but people living outside Calcutta are not allotted money during their necessity. The Left Front Government who are reigning for eight years have completely failed to do anything for their betterment. Municipalities should have some dignity at least but now-a-days there is corruption, nepotism and all sorts of evil in the official machinery. That is why the Minister for Municipal Affairs has failed to satisfy the people of West Bengal and to give the required civic amenities to the people of municipalities of Calcutta and Howrah. Just now one friend who belongs to your side has said that there is corruption in regard to purchase of Cement. Sir, I would request the Minister to institute a Commission of Judicial Enquiry and probe into the affairs of all the Municipalities. If you find corruption you must punish the culprits irrespective of whether they belong to your party or not. You are a Minister and you should see that Government should be above all these things. You should bring to book the culprits. But you cannot do anythings. I know the reason why. If you do not punish the culprits, the country will suffer, the people will suffer and West Bengal will suffer. The money which you are expecting from various national and international agencies for helping West Bengal will stop coming. Sir, in this connection, I may draw your attention about the happenings when Mr. Robert McNamara visited Calcutta first. For the development of

C.M.D.A. he was to visit Calcutta from the World Bank. But he has to leave Calcutta shortly because of your agitations. When Mr. McNamara First came to Calcutta he was termed as an agent of C.I.A. But everything has changed now. When he visited next time everything changed though McNamara was the name of the same man. This time you went to embrace him. You went to have cup of tea with him and you requested for more and more money. About 20 years back he came. At that time cement was available at Rs. 10/- per bag but now the price of cement is Rs. 60/-.

(At this stage the red light was lit)

**Mr. Deputy Speaker:** Mr. Ansari, your time is over. Please take your seat.

**Shri Abdur Rauf Ansari:** Sir, I will just finish. Sir, Calcutta Corporation and the other Municipalities of West Bengal would have been greatly benefitted had this amount of Rs. 100 crores been spent properly. But, Sir, this Government has failed miserably.

**Mr. Deputy Speaker:** Now, I call upon Shri Niranjan Mukherjee.

**Shri Abdur Rauf Ansari:** Sir, people have taken note of the failures of this Government. They are against this budget. I oppose the grants moved by the Minister.

Thank you, Mr. Deputy Speaker, Sir, for giving me extra time.

**শ্রী নিরঞ্জন মুখার্জিঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পৌরমন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন, আমি তাকে সমর্থন জানিয়ে কিছু বলব। আজকে এতক্ষণ ধরে আমাদের বিরোধী দলের মাননীয় সদস্য রউফ সাহেব এর বক্তব্য শুনলাম। আমার ধারণা ছিল তিনি কলকাতা কর্পোরেশনের সঙ্গে যুক্ত ছিলেন এবং এই সম্পর্কে তিনি দুচারটি ভাল কথা বলবেন। কিন্তু বোঝা যাচ্ছে যে তার কিছু বলার নেই। কারণ আজকে যে কথাটি শুধু তারা বললেন তা হচ্ছে সি. পি. এম. ক্যাডার এবং সি. পি. এম.এর ভয় তাদের ঢুকছে এবং তারা শুধু সি. পি. এম.ই দেখছেন। কারণ তারা কি করলেন—একটু আয়না দিয়ে যদি নিজেদের মুখটা দেখতেন তাহলে বুঝতে পারতেন যে কি যুগান্তকারী পরিবর্তন এই আট নয় বছরে পশ্চিমবাংলার বুকে বিশেষ করে পশ্চিমবাংলার নগর জীবনে ঘটে গেছে। এটা বোঝার মতো বয়স তার হয়েছে। কিন্তু তারা বুঝতে চাননা। তিনি জানেন না ১৯৭৭ সালের আগে কি ছিল, তিনি তো অন্ততঃ ইতিহাসের এটুকুও জানেন যে ইংরাজরা ২০০ বছর ধরে ভারতবর্ষের বুকে এবং পশ্চিবাংলায় শাসন করেছিল এবং তারা কলকাতার পত্তন করেছিল কলকাতার মানুষকে ভালবেসে নয়, ব্যবসা স্বার্থে তারা. রেলগাড়ি এনেছিল, যদিও সাধারণ মানুষের সেটা কাজে লেগেছে। এই শহর তারা করেছিল তাদের ব্যবসার জন্য এবং শহরকে ভালবেসে শহরের উন্নতির জন্য নয়, মানুষগুলো, যাদের দিয়ে তাদের ব্যবসা হবে, শ্রম যাদের কেনা হবে, কাজে লাগানো হবে, সেই শ্রমজীবী মানুষ যাতে কাজ করতে পারে, তাদের স্বাস্থ্য, তাদের জল পায়খানা, ইত্যাদির ব্যবস্থার জন্য তারা পৌরসভাটা পত্তন করেছিল গঙ্গার দুধারে

দিয়ে। তারা নগর তৈরি করেননি। স্বাধীনতার পর মানুষ আশা করেছিল নগর হবে। কলকাতা শহর ছাড়াও পশ্চিমবাংলার শহরগুলো জীবন্ত হবে। কিন্তু আমরা কি দেখলাম? কংগ্রেস শাসনে যখন সবচেয়ে বেশি প্রয়োজন ছিল—গণতান্ত্রিক কথা বলেন তারা, গণতন্ত্র প্রতিষ্ঠা করে মানুষের স্বার্থে নগর জীবনকে গড়ে তোলা, তখন তারা আগে গণতন্ত্রকে ধ্বংস করলেন এবং নগর জীবনের সামান্যতম ব্যবস্থাটুকু তারা নষ্ট করলেন। ব্রিটিশ আইনের পৌর আইনের কোনো পরিবর্তন করলেন না। আগে কি ছিল, শুধু তো কলকাতা শহর নয়, কলকাতার বাইরে ১০০টা পৌরসভার কথা যদি ধরা হয় তাহলে তার জন্য বাজেটে ওদের রাজত্বে ওরা ৫০ লক্ষ টাকার বেশি কোনোদিন রেখেছিলেন উন্নয়নের জন্য?

[4-30 — 4-40 P.M.]

পৌরসভাগুলির কোনো উন্নয়ন পরিকল্পনা তো ছিলই না, এমন কি পৌরসভাগুলিতে যারা কাজ করতেন তাদের কাজের এবং জীবনযাত্রার উন্নতির জন্যও কোনো পরিকল্পনা ছিল না। সম্পত্তি কর এবং লাইসেন্স বাবদ যে টাকা উঠত তা কর্মীদের বেতন দিতেই ব্যয় হয়ে যেত। পৌরসভাগুলি যারা পরিচালনা করতেন তাদের কর্মীদের মাইনে দেওয়ার চিন্তায় রাতের ঘুম চলে যেত। অতীতে যতটুকু গণতান্ত্রিক ব্যবস্থা পৌরসভাগুলিতে ছিল তাও ১৯৭২ সালের পরে কংগ্রেস ক্ষমতায় এসে কেড়ে নিয়েছিলেন। রাতারাতি পৌরসভাগুলির সমস্ত গণতান্ত্রিক অধিকার কেড়ে নিয়েছিলেন। বিগত ১৫/১৬ বছর ধরে তারা কলকাতা পৌরসভার কোনও নির্বাচন করেন নি। জনজীবন থেকে নগরজীবন ছিল বিচ্ছিন্ন। রৌফ্ সাহেবের সত্য কথা বলার সাহস থাকলে তিনি আমাদের পৌরমন্ত্রীকে অভিনন্দন জানাতেন। তিনি শুধু পৌরসভাগুলির উন্নতিই করেন নি, ১০০টি পৌরসভাকে গণতান্ত্রিক অধিকার এবং শাসন ব্যবস্থা ফিরিয়ে দিয়েছেন। আজকে কলকাতা শহরের জনজীবনের সঙ্গে কলকাতা কর্পোরেশনকে তিনি যুক্ত করেছেন। জনগণের প্রাণ চাঞ্চল্য কলকাতা কর্পোরেশনে প্রবেশ করেছে। যার ফল কংগ্রেসিরাও ভোগ করছেন, গণতান্ত্রিক অধিকারে কলকাতা কর্পোরেশনে তারা প্রবেশ করে বিশৃঙ্খলা সৃষ্টি করছেন। অবশ্য সেটা জনগণই বুঝে নেবে, প্রতিকারের ব্যবস্থা তারাই করবে। কিন্তু এই অধিকার তো দীর্ঘ দিন ছিল না। ১৬ বছর ধরে ওরা পৌরসভার নির্বাচন করেন নি, বামফ্রন্ট সরকার ৯ বছরের মধ্যে নির্বাচন করেছেন এবং আগামী দিনে আবার নির্বাচনের ব্যবস্থা করবেন। আজকে পৌরসভাগুলির কর্মচারিদের মাইনে দেবার জন্যই শুধু টাকার বরাদ্দ করা হচ্ছে না, সর্বক্ষেত্রে পরিকল্পনা মাফিক নগর উন্নয়নের জন্য টাকার বরাদ্দ করা হচ্ছে। নগর উন্নয়নের জন্য ৭ম পরিকল্পনায় ১১কোটি ৬৭ লক্ষ টাকার বরাদ্দ করা হয়েছে। অতীতে আমরা দেখেছি পৌরসভাগুলির নিজস্ব উদ্যোগে কোনো কাজ করবার ক্ষমতাই ছিল না। আমি কলকাতার উপকণ্ঠে দক্ষিণ শহরতলী পৌরসভার—যাকে বেহালা মিউনিসিপ্যালিটি বলা হত—সঙ্গে দীর্ঘ দিন যুক্ত ছিলাম, চেয়ারম্যান ছিলাম, সেটি ১০০ বছরের পুরোনো পৌরসভা, ১০০ বছরের ভেতর ৯০ বছর সেখানে কংগ্রেস রাজত্ব করেছে, কিন্তু অতীতে সেখানে কোনো রকম উন্নয়নমূলক কাজকর্ম হয় নি। বর্তমানে, বামফ্রন্ট ক্ষমতায় আসার পর সেখানে প্রচুর উন্নয়নমূলক কাজকর্ম হয়েছে। আমরা ১০০টি পৌরসভার মধ্যে ১০০টিরই উন্নতি করতে চাই। সব জায়গায় না করতে পারলেও ৬০টি পৌরসভায় আমরা একটা করে কমিউনিটি হল অন্তত করেছি। অতীতে চিরকাল পৌরসভাগুলিতে কন্ট্রাক্টর বা ঠিকাদারের

মাধ্যমে বিভিন্ন কাজকর্ম হত। আজকে প্রত্যেক জায়গায় নিজেদের রোলার এবং ইকুইপমেন্ট দিয়ে রাস্তাঘাটের কাজকর্ম করা হচ্ছে। এই জিনিস অতীতে কোনো দিন কংগ্রেস কল্পনাও করতে পারত না। আজকে আমরা এ কথা গর্বের সঙ্গে বলতে পারি যে, আমরা এই পদক্ষেপ নিয়েছি, ফলে পৌরসভাগুলি নিজের পায়ে দাঁড়িয়ে স্বয়ংসম্পূর্ণ হতে চলেছে। সব জায়গায় হয়ত আমরা সমানভাবে এগিয়ে যেতে পারছি না, এটা আমাদের দুর্ভাগ্য। কিন্তু আমরা চেষ্টা চালিয়ে যাচ্ছি। অতীতে কংগ্রেস আমলে এই খাতে ৫০ লক্ষ টাকা বরাদ্দ থাকত। এমন কি বিভিন্ন পৌরসভাগুলির মধ্যে উন্নয়ন খাতে কোনো সুষ্ঠু নীতির সাহয্যে সেই টাকা বিলি করা হত না। যে সমস্ত পৌরসভার কর্তা ব্যক্তিরা মন্ত্রীর কাছে এসে হাত জোড় করে তেল মাখাতে পারত সে সমস্ত পৌরসভার ভাগ্যে কিছু বেশি টাকা পড়ত, তারা কিছু কিছু কাজকর্ম করতে পারত। আর আজকে সমস্ত পৌরসভাকে তার জনসংখ্যার ভিত্তিতে, তার গুরুত্ব অনুযায়ী সেই অকট্রয় থেকে শুরু করে সমস্ত রকমের টাকা বরাদ্দ করা হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় তার বাজেট বিবৃতিতে বলেছেন সুনির্দিষ্টভাবে টাকা বরাদ্দ করা হয়েছে। পৌরসভার এলাকা উন্নয়নের জন্য, পৌরসভার কাজ পরিচালনা করার জন্য এবং নাগরিকদের স্বাচ্ছন্দের জন্য এইভাবে তারা অর্থ পাবেন এবং সেইভাবে তার পরিচালনা করবেন। আপনাদের আমলে কোনোদিন কোনো পৌরসভায় কোনো পরিকল্পনা নিয়ে কাজ হয়েছে? হয়নি। আমি সি. এম. ডি. এ. আওতার বাইরের পৌরসভার কথা বলছি। সি. এম. ডি. এর অভ্যন্তরে যে সমস্ত পৌরসভাগুলি আছে সেই সমস্ত পৌরসভাগুলিতে নাগরিকদের স্বাচ্ছন্দ্য এবং পৌর জীবনের যে সমস্যা আছে অর্থাৎ শুধু ড্রেন বা নর্দমা নয়, নাগরিকদের সাংস্কৃতিক যে সমস্যা আছে সেই সমস্ত সমস্যার দিকে এই সরকার গভীরভাবে দৃষ্টি দিয়ে কাজ করছেন এবং সেই সমস্ত সমস্যার সমাধান কল্পে চেষ্টা করছেন। কিন্তু আপনারা নাগরিকদের কোন পথে নিয়ে যাবার চেষ্টা করেছিলেন? আপনারা উশৃঙ্খল নাগরিক তৈরি করবার চেষ্টা করেছেন এবং দেশকে লুঠে-পুটে খাওয়ার জন্য নাগরিকদের শিখিয়েছিলেন। সাম্রাজ্যবাদী ইংরাজ যেভাবে লুঠ করত, দেশের মানুষের সম্পদ থেকে ট্যাক্স তুলে যেভাবে লুঠ করত, মানুষকে ভাল বাসত না, আপনারাও সেইভাবে দেশকে লুঠে-পুটে খেয়েছেন। সুতরাং আপনাদের বলার কিছু নেই। তারপর জলের কথা বলেছেন। কলকাতা কর্পোরেশন থেকে যে জল দেওয়া হয় ভারতবর্ষের যে কোনো শহরের তুলনায় অনেক বেশি জল দেওয়া হয়। আপনাদের আমলেও এত জল আপনারা দিতে পারেন নি। টালা ইত্যাদিতে এখনও পর্যন্ত মান্ধাতার আমলের পাইপ লাগানো আছে। সেই পাইপগুলি পাল্টানোর যে বিশেষ প্রকল্প সেই প্রকল্পের ব্যবস্থা আপনাদের সময়ে করা হয়নি। কেন সেই সম্পর্কে চিন্তা করা হয়নি, কেন আধুনিকীকরণের ব্যবস্থা করা হয়নি? তারপর আপনারা জলের ট্যাক্সের কথা বলেছেন। জলের ট্যাক্সের জন্য দায়ী কে? কাদের জন্য জলের ট্যাক্স বসাতে হচ্ছে? যান না বোম্বে শহরে, যান না দিল্লি শহরে, যান না বাঙ্গালোর শহরে, ভারতবর্ষের যে কোনো শহরে যান, দেখবেন সেখানে কি পরিমাণ ট্যাক্স দিতে হয়, কিভাবে সেখানে মিটার চার্জ ওঠে দেখুন গিয়ে। কলকাতা শহরে আমরা জলের ট্যাক্স বসাতে চাইনি, এতদিন আমরা বসাইনি এবং বসাবার কোনো পরিকল্পনা ছিল না। আমি যখন দক্ষিণ শহরতলীর মিউনিসিপ্যালিটিতে ছিলাম তখন সেখানে ওয়ার্ল্ড ব্যাঙ্কের প্রতিনিধিরা আসেন। আমাদের কাছে এসে বলেন, জলের জন্য কি ব্যবস্থা করেছেন, হোয়াট রিটার্ন ইউ উইল গেট? আমরা বললাম, সাহেব তোমরা কি বলছ? যেখানে ৭০ পারসেন্ট লোক বিলো পভার্টি

[4-40 — 4-50 P. M.]

লাইনে বাস করে সেখানে মানুষকে জল বিক্রি করতে আমরা প্রস্তুত নই। সাহেবরা বলল, ইউ কান নট ডু ইট। এইভাবে তোমরা যদি জল দাও তাহলে তোমাদের জলের জন্য আর অর্থ সাহায্য করা হবে না। ওয়ার্ল্ড ব্যাঙ্কের প্রতিনিধিরা জলের ব্যাপারে যে কথাগুলি বলেছেন সেই ব্যাপারে একখানি চিঠির কিছু অংশ পড়ে দিচ্ছি। চিঠিটি দিলেন আর. এল. পারডীপ, জয়েন্ট সেক্রেটারি, মিনিষ্ট্রি অফ ওয়ার্কস অ্যান্ড হাউসিং, নিউ দিল্লি। সেখানে বলছে, I had some issues discused with শ্রীমতী লিনা চক্রবর্তী, এটা ছেড়ে দিন। দি ওয়াটার রেট for domestic consumption. I shall be grateful if you kindly expedite the status report also the action or credit by the world Bank taken on two pending issues immediately. Any delay will cause a suspension ওরা বলছেন জলের ট্যাক্স যদি না করি তাহলে ওয়ার্ল্ড ব্যাঙ্কের সমস্ত ক্রেডিট সাসপেনসন হবে, বন্ধ করে দেওয়া হবে। সুতরাং জলের ট্যাক্স বলতে আমরা কি করেছি অর্থাৎ কর্পোরেশনকে বাধ্য হয়ে করতে হয়েছে কতটুকু? সেটা হচ্ছে, ১ লক্ষ ৫২ হাজার হোল্ডিংকে ট্যাক্স দিতে হবে। সুতরাং এই কথাটা ওয়ার্ল্ড ব্যাঙ্কের লোকজনের কাছে জিজ্ঞাসা করবেন, এবং দিল্লির লোকেদের কাছে গিয়ে জিজ্ঞাসা করবেন। এখানে এই এগ্রিমেন্টটা আমরা করিনি, ওরাই করেছিলেন। আমরা মনে করি যে এটা ঠিক নয় কিন্তু তা সত্ত্বেও এই ব্যবস্থা কাদের উপরে করা হয়েছে? ২৫ হাজার হোল্ডিং যাদের জন্য করা হয়েছে তাদের সম্পর্কে ওদের দাপটটা বেশি আমরা জানি, কিন্তু কোনো উপায় নেই। তারা অনেক বিত্তবান, অনেক ধনী ভোটের সময় সাহায্য করেন, কাজেই তাদের স্বার্থ দেখতে হবে। এই যে জলের ট্যাক্সের কথা বলছেন এবং তার জন্য ক্যালকাটা কর্পোরেশন বিল্ডিংয়ে অনেক হৈ চৈ হয়ে গেল এবং এইভাবে মানুষকে মিসলিড করেছেন। পশ্চিমবঙ্গের আজকে সর্বক্ষেত্রে—কলকাতা শহর নয়—কলকাতা এবং সি. এম. ডি. এ.র বাইরে বলা যায় যে ১০০টি পৌরসভা আছে সর্বত্রই উন্নয়নমূলক কোনো না কোনো কাজ হয়েছে। আমি তার দু-একটি দৃষ্টান্ত দিচ্ছি, তাহলেই বুঝতে পারবেন। আমাদের বস্তির যা পপুলেশন যেখানে প্রায় ৩ কোটি ৬ লক্ষ টাকা সি. এম. ডি. এর বাইরে বরাদ্দ করা আছে উন্নয়ননের খাতে। সার্ভিস প্রিভি, যেটা অত্যন্ত মারাত্মক যেটা আমরা মনে করি যে কোনো সভ্য জায়গায় অচল সেই সার্ভিস প্রিভি সম্পর্কে আজ পর্যন্ত কোনো ব্যবস্থা করেন নি। আমাদের বামফ্রন্ট সরকার আসার পরে পরিকল্পনা মাফিক ধীরে ধীরে প্রায় বলা যেতে পারে এই প্ল্যানগুলিতে সার্ভিস প্রিভির কথা থাকবে না। এ ছাড়া বলা যেতে পারে শুধু পৌরসভাগুলির রাস্তাঘাট, ড্রেন উন্নয়নের ব্যবস্থা তো থাকছে তার স্বার্থে কমিউনিটি হল, মার্কেট বিভিন্ন রকমভাবে আরও উন্নয়নমূলক এবং তার স্বার্থে রেভিনিউর ব্যবস্থা করে এবং এইভাবে যে ইকুইপমেন্ট, রোড রোলার দরকার তা করা হয়েছে। আজকে ২৬টি মিউনিসিপ্যালিটিতে একটি করে রোড রোলার আছে। এটা কোনোদিন—এমন কি বড় মিউনিসিপ্যালিটিতে—একটা রোড রোলার পাওয়া যেত না, ভাড়া করে নিয়ে এসে কাজকর্ম করতে হত। হরিজনদের সম্পর্কে তো ওরা অনেক কথা বলেন, হরিজনদের পেটান, ওদের রাজত্বে যেখানে হরিজনরা মার খায়, নিপীড়িত হয়। আমাদের এখানে শুধু হরিজনদের বাড়ি ঘর নয়, তাদের স্ট্যাটাস সামাজিক মানুষ হিসাবে প্রতিষ্ঠা করার জন্য এই [illegible], মিউনিসিপ্যালিটিগুলির একটা উদ্যোগ প্রকল্প নেওয়া হয়েছে। এইভাবে

বলা যায় একটা সার্বজনীন ব্যবস্থার মধ্যে যেমন গ্রামবাংলার ক্ষেত্রে একটা পরিবর্তন ঘটেছে, ভারতবর্ষের অন্যান্য প্রদেশের গ্রামের তুলনায় যেমন পশ্চিমবঙ্গের গ্রামে গেলে বোঝা যায় তেমনি শহরে গেলেও বোঝা যাবে। আজকে ১০০টি পৌরসভার মধ্যে প্রাণ চঞ্চল। যারা আজকে জনগণ থেকে বিচ্ছিন্ন ছিল তাদের সঙ্গে সুসম্পর্ক গড়ে তোলা হয়েছে এবং তার কৃতিত্ব বামফ্রন্ট সরকারের এবং তার মন্ত্রী শ্রী প্রশান্ত শূরের, এটা তিনি নিশ্চয়ই দাবি করতে পারেন। আমি ভেবেছিলাম যে ওরা অন্তত সত্যটাকে স্বীকার করবেন। আমাদের দুর্বলতা কিছু আছে। আমাদের বামফ্রন্ট সরকার এবং তার মন্ত্রীরা সর্বক্ষেত্রে সব কিছু ঠিক ঠিক পেরে উঠছেন না। সেটা ফায়ার সার্ভিসের ক্ষেত্রেই বলুন বা অন্যান্য ক্ষেত্রেই বলুন, অনেক রকম দুর্বলতা আছে। যেভাবে দ্রুতগতিতে সেসব ক্ষেত্রে কাজ হওয়া দরকার, সেটা হচ্ছেনা। আমি বলব, সেই ত্রুটি-বিচ্যুতি দূর করতে পারলে আজ যে যুগান্তকারী পরিবর্তন সাধন করেছেন এবং এই বাজেটের মধ্যে দিয়ে যার প্রতিফলন ঘটেছে এবং যার প্রতিফলন আমরা গ্রাম্য জীবনে দেখছি,, সেটা শহর-জীবনের মধ্যেও দেখা যাবে। এই কয়টি কথা বলে বাজেটকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পুর ও নগর উন্নয়ন দপ্তরের মন্ত্রী মহাশয় আজকে তার দপ্তরের যে ব্যয়বরাদ্দর দাবি এখানে পেশ করেছেন, আমি সেই দাবির বিরোধিতা করছি এবং আমাদের পক্ষ থেকে যে কাট মোশন এসেছে, তার সমর্থনে বক্তব্য রাখছি। সংসদীয় গণতন্ত্রে এটাই হয়ে থাকে যে, বিরোধী পক্ষ থেকে ব্যয়বরাদ্দের দাবির বিরোধিতা করা হয়। কিন্তু আজকে এই দাবির বিরোধিতা করতে গিয়ে শুধু একজন বিরোধী পক্ষের সদস্য হিসাবেই নয়, আজকে পশ্চিমবাংলার সকল দপ্তরে যে দুর্নীতি চলছে, অপদার্থতা বিরাজ করছে এবং একটা টোটাল অচলাবস্থা সৃষ্টি হয়েছে—তার বিরোধিতা করবার জন্যই এই ব্যয়বরাদ্দের বিরোধিতা করতে হচ্ছে। একটু আগে হাউসে হাফ্ এন আওয়ার ডিসকাশনের সময় আমরা সার্কুলার রেল নিয়ে আলোচনা করছিলাম এবং মন্ত্রী মহাশয় তারপর উত্তরও দিয়েছিলেন। আজকে সার্কুলার রেল যদি কোথাও বাধা পড়ে থাকে—তারজন্য দায়ী এই মন্ত্রী মহাশয় নিজে। তিনি এটা আজকে অস্বীকার করতে পারেন, কিন্তু সারা পশ্চিমবাংলার মানুষ জানেন যে, ব্রেসব্রিজের অনুষ্ঠানে তৎকালীন রেলমন্ত্রী যখন জানিয়েছিলেন যে, ছয় মাসের মধ্যে এই সার্কুলার রেল চালু করা হবে তখন সেই কথাকে আপনি স্বাগত জানাবেন—এটাই স্বাভাবিক ছিল, কিন্তু স্বাগত না জানিয়ে বলেছিলেন—এটা ভগবানও পারবেন না। একটি রাজ্যের মন্ত্রী একটি কাজ শুরু করবার ব্যাপারে নিজের দপ্তরের সহযোগিতার প্রতিশ্রুতি না দিয়ে কি করে ভগবানের দোহাই দিয়ে বলতে পারেন যে, কি করে ছয় মাসের মধ্যে কাজটি সম্ভব হবে জানিনা! আজকে নিজেদের সমস্ত ব্যর্থতার দায় চাপিয়ে দিচ্ছেন কেন্দ্রীয় সরকারের উপর। তৎকালীন রেলমন্ত্রী ঐ কাজ তারপর আরম্ভ করে ট্রেনও চালু করেছিলেন। এখানকার মেট্রো রেল-এর কাজ বহু বছর ধরে খোঁড়াখুঁড়ির পর যখন বন্ধ হয়ে গিয়েছিল তখন গনি খান চৌধুরি সাহেব বলেছিলেন যে, কাজটা দ্রুতগতিতে শেষ করতে হবে এবং তারজন্য মেট্রো রেল আংশিকভাবে চালু করে তিনি কনফিডেন্স আনবার চেষ্টা করেছিলেন। কিন্তু ঐ কাজে নগর উন্নয়ন মন্ত্রী তাকে কোনো রকম সহযোগিতা না করে বলেছিলেন যে, ঐ টানেলের মধ্যে জল ঢুকবে কিনা বলতে পারছিনা। রেলমন্ত্রী কলকাতার জন্য কাজ করবেন,

[4-50 — 5-00 P. M.]

সেখানে গ্যারান্টি কার কাছে চাইবেন? মেট্রো রেল চললে তো রাজ্যবাসীই উপকৃত হবেন। এই সহযোগিতার জন্য কি তিনি নিউইয়র্ক, প্যারিশ ছুটবেন? আজকে উনি বলছিলেন যে, সাড়ে সাত'শ আনঅথারাইজড্ অকুপেন্টস দমদমে বসে আছে। কিন্তু ওখানে সাড়ে সাতশ দিয়ে তাদের পুনর্বাসনের কাজটা করে দিলে দমদম পর্যন্ত সার্কুলার রেলের কাজটা শুরু করা যেতে পারে, কিন্তু সেই টাকাটা পর্যন্ত আপনারা দিচ্ছেন না। সেখানে কেন্দ্রের বিরুদ্ধেই কেবল কথা বলছেন। দিঘা রেললাইন কেন হয়নি সেটা সবাই জানেন। প্রথমে আপনারা জায়গাই দেননি। কাজেই তারজন্য দায়ী নিশ্চয়ই কেন্দ্রীয় সরকার নয়। তারপর মাটি কাটার ব্যাপার। অবশ্য এটা সাব-জুডিস ব্যাপার, কাজেই বিশেষ কিছু বলছিনা। সেখানে কনফিডেনশিয়াল নোট রয়েছে—টেন্ডার দেবার ব্যাপারে বেআইনি কার্যকলাপ হয়েছে। বিষয়টা সলিল রায়চৌধুরি কমিশনে রয়েছে। আজকে তিন বছর হয়ে গেছে কিন্তু আজ পর্যন্ত সেই কমিশনের রিপোর্ট বের হল না। এরজন্য কি দায়ী কেন্দ্রীয় সরকার? সাড়ে তিন কোটি টাকার মাটি কাটার কাজ দেখিয়ে টাকাটা তছরূপ করিয়ে দলের কাজে লাগিয়েছিলেন এবং খরচের হিসাবটাও দেখাতে পারেননি বেআইনিভাবে টেন্ডার ডেকে টাকা দিয়ে দিলেন, তারজন্য পশ্চিমবাংলার মানুষ সমালোচনা করবেন না? কেন এই অবস্থা? এই সরকার কৃতিত্ব নিয়ে যত তাড়াতাড়ি নিজের দলের তহবিল বাড়াতে পারে তত তাড়াতাড়ি কাজ করতে পারেন না। একটা দলের নেতার নামে ট্রাসটি কমিটি করা হল, ট্রাসটি কমিটি কর্পোরেশন ইলেকশনের কিছু দিন আগে ১০ লক্ষ টাকা দিয়ে দেওয়া হল। পাছে কর্পোরেশন ইলেকশনে হেরে যান নির্বাচনে জিতে আসতে না পারেন তাহলে তো টাকা পাওয়া যাবে না, সেইজন্য ১০ লক্ষ টাকা দিয়ে চলে গেলেন। মন্ত্রী মহাশয় নিজের দলের কাজ করার জন্য খুব উৎসাহী হয়ে গেলেন। উনি কর্পোরেশন ইলেকশন নিয়ে অনেক কথা বলেন। আমি তো অঙ্কের ছাত্র, মন্ত্রী মহাশয় নিশ্চয়ই অঙ্কের ছাত্র নয়, তবে আমি নিজেকে দাবি করি না ভাল অঙ্কবিদ্ বলে। শকুন্তলা দেবীকে আমরা অঙ্কের যাদুকর বলি, তিনিও বোধ হয় হিসাব মেলাতে পারবেন না যে কি করে হয় ২১ বছর ভোটাধিকার যাদের আছে অর্থাৎ ২১ বছর হলে যত সংখ্যক ভোটার হয় তার তুলনায় ১৮ বছর হলে ভোট দিতে পারবে সেই রকম ভোটারের সংখ্যা কি করে কমে যায়। আমি আজ পর্যন্ত এই হিসাব মেলাতে পারিনি, অঙ্কের যাদুকর শকুন্তলা দেবীও মেলাতে পারবেন না। কিন্তু আমাদের প্রশান্তবাবু ঠিক মিলিয়ে দিলেন। লোকসভা নির্বাচনে এক-একটা ওয়ার্ডে যত সংখ্যক ভোটার ছিল সেটা কর্পোরেশন ইলেকশানে বেড়ে যাওয়ার কথা। কারণ লোকসভা নির্বাচনে যারা ভোট দেন তাদের ভোটাধিকারের বয়স ২১ বছর আর কর্পোরেশন ইলেকশনে যারা ভোট দেন তাদের ভোটাধিকারের বয়স হচ্ছে ১৮ বছর। সুতরাং কর্পোরেশন ইলেকশনে ভোটার সংখ্যা তো বাড়বে, অঙ্কের নিয়ম অনুযায়ী এটা তো বাড়ার কথা। কিন্তু বাড়লো কোথায়? মন্ত্রী মহাশয়ের হিসাব অনুযায়ী দেখলাম সংখ্যা কমে গেল। এর পরেও মন্ত্রী মহাশয় আবার গণতন্ত্র গণতন্ত্র বলে বড় বড় বুলি আওড়ান, ওদের মুখে গণতন্ত্রের কথা শুনলে হাসি পায়, ওদের কাছে গণতন্ত্রের শিক্ষা নিতে গেলে হাসি পায়। আমরা হিসাবটা তো মেলাতে পারলাম না। আজকে আমাদের আনসারী সাহেব বললেন যে বিধানসভা নির্বাচন গুলি পেছিয়ে দিচ্ছেন। তার উত্তরে উনি বললেন রমজান মাস। সত্যি কথা। কিন্তু রমজান মাস কবে হবে আজ থেকে ১০ বছর পরে বলে দেওয়া যায়। কিন্তু রাজ্য সরকারের

এই হিসাবটা থাকবে না? রাজ্য সরকারের একটা ক্যালেনডার নেই, হিসাব করে বলতে পারেন না যে কবে রমজান মাস হবে? উনি একটা দিন ঘোষণা করলেন। বামফ্রন্টে নিজেদের মধ্যে সব কিছু ঠিক ভাবে হচ্ছে না, বামফ্রন্টে নিজেদের মধ্যে মারামারি চলছে, নিজেদের দলের মধ্যে মারামারি চলছে কে কোথায় নির্বাচনের ক্যানডিডেট হতে পারবেন কি পারবেন না। ওনাদের যত দিন না পর্যন্ত নিজের দলের ঝামেলা মেটাতে পারছেন, যত দিন না পর্যন্ত বামফ্রন্টের সমস্ত শরিক ঐক্যবদ্ধ হচ্ছেন ততদিন পর্যন্ত ইলেকশন হবে না। এই পলিসি নিয়ে তারা চলছেন। ১৫ই জুন যদি নির্বাচন করেন তাহলে বুঝে নিতে হবে যে ওনাদের শরিকি ঝগড়া অনেকটা মিটে গেছে, সেই জন্য ওনারা নির্বাচন করতে আসছেন। আজকে মন্ত্রী মহাশয়ের কাছে কিসের আশ্বাস পাব? এখানে তো ভগবানের উপর ভরসা করে থাকতে হয়। কলিকাতার বুকে ফায়ার ব্রিগেড'র হেড অফিস, ফ্রি স্কুল স্ট্রিট কয়েক গজ দূরে, ওখানে হয়ত আগুনের উত্তপ্ত হাওয়া বা আঁচ পৌছে যায় কিন্তু সেখানকার নিউমারকেটের আগুন নেভাতে কয়েক ঘণ্টা সময় লেগে গেল। এর পরেও তো ওই দপ্তরের কোনো অফিসারের বিরুদ্ধে কোনো ব্যবস্থা নিতে পারলেন না, এর পরেও তো ওই দপ্তরের মন্ত্রী পদত্যাগ করলেন না? তারপর কি দেখলাম? নিউ মার্কেট কয়েকদিন ধরে আগুন জ্বলছে, সেই আগুন নেভাতে এত সময় লাগার কারণ হচ্ছে ফায়ার ব্রিগেডের অপদার্থতার জন্য, ব্যর্থতার জন্য। আপনি তো পারলেন না এর ব্যবস্থা করতে। আবার রাইটার্স বিল্ডিং-র কয়েক গজ দূরে সেখানে একটা পেট্রল পাম্পে আগুন লেগে গেল, কয়েক জন মারা গেল, আমাদের রাজভবনের সামনে ঈগল হাউসে আগুন লেগে গেল। কিন্তু সেই আগুন নেভাবার জন্য যে এফিসিয়েন্সি দরকার সেই এফিসিয়েন্সিতো আপনারা বাড়াতে পারলেন না। সেখানে আপনাদের যে ব্যর্থতা দেখা গেছে তাতে আপনারা এফিসিয়েন্সি ক্লেম করতে পারবেন না। আমরা কি দেখতে পেলাম? আজকে যখন মাল্টিস্টোরেজ বিল্ডিংগুলো হয় তখন একটা ফায়ার লাইসেন্সের দরকার হয়, ফায়ার ব্রিগেড থেকে একটা পারমিশনের দরকার হয়। সেই পারমিশন দেওয়ার ব্যাপারে দুর্নীতি ঢুকে পড়েছে। একটা সিনেমা হলে আজকে যদি আগুন লাগে বা কোনো দুর্ঘটনা ঘটে তার জন্য ফায়ার ব্রিগেড দায়ী হবে তার গাফিলতির জন্য। সেই গাফিলতি ঢাকার কোনো সুরাহা আজ পর্যন্ত হয় নি। আজ পর্যন্ত আগুন লাগেনি তার জন্য আপনার দপ্তরের কোনো কৃতিত্ব নয়, এটা একমাত্র ভগবানের কৃতিত্ব। একটা ক্লাব যদি কোনো একটা ছোট-খাট ফাংশন করে তাহলে তাকে নানা রকম কাগজপত্র দিতে হয়, ফায়ার ব্রিগেড-এর পারমিশনের জন্য নানা জায়গায় দৌড়াতে হয়। কিন্তু এই মাল্টিস্টোরেজ বিল্ডিংসগুলো ফায়ার ব্রিগেডের পারমিশন ছাড়াই তৈরি করে যাচ্ছে। এই ব্যাপারে কেন সরকার দৃঢ় পদক্ষেপ গ্রহণ করতে পারছে না? সিনেমা হলের মালিকরা মানুষের নিরাপত্তার ব্যবস্থা করতে পারেন না। সেখানে কিন্তু এই রাজ্য সরকারের মন্ত্রী কোনো রকম দৃঢ় পদক্ষেপ নিতে পারছেন না। তাদের আপনাকে দোষী করা ছাড়া আর কোনো উপায় নেই। আজকে শুধু শহরাঞ্চলে এই অবস্থা নয়, গ্রামাঞ্চলেও আজকে এই অবস্থা হয়েছে। আজকে আগুন নেভাবার কোনো ব্যবস্থা নেই। মানুষের হাতে বালতি এবং পুকুরের জল যদি থাকে তাহলে মানুষ আগুন নেভাতে পারবে, তা না হলে নেভাবার কোনো স্কোপ নেই। গ্রামাঞ্চলে মিউনিসিপ্যালিটি এলাকা আছে, গ্রামাঞ্চলে কাজ হয়েছে, আপনি ফায়ার ব্রিগেডের ব্যবস্থা করতে পেরেছেন দীর্ঘ ৯ বছরের রাজত্বে? আপনারা একটা জায়গাতেও কি আগুন নেভাবার ব্যবস্থা করতে পেরেছেন? একটা জায়গাতেও

সময় মতো আগুন আপনারা নেভাতে পারেন নি। আমরা জানি, আপনারা এমন একটা জায়গায় রয়েছেন, যেখানে অবস্থান করে আগুন নেভাতে আপনারা পারবেন না। সব কিছুতেই আপনারা ব্যর্থ হয়েছেন। আমরা জানি, সব কিছুর ব্যাপারেই আপনারা কেন্দ্রীয় সরকারের উপর দোষ চাপিয়ে দেবার চেষ্টা করবেন। মন্ত্রী মহাশয় তো এখানে অনেক বড় বড় কথা বলেন, আমি তাকে জিজ্ঞাসা করি, ইন্ডাস্ট্রি হাউজের সঙ্গে যারা জড়িত, সেখানে যে সমস্ত কর্মচারী আছেন, তাদের জন্য আপনারা যেমন লড়াইয়ের কথা বলেন, তাদের সঙ্গে যেমন আপনারা জড়িত আছেন, ঠিক আমরাও সেই সমস্ত কর্মচারিদের সঙ্গে, তাদের বিভিন্ন দাবি-দাওয়ার ব্যাপারে যুক্ত আছি, আপনারা যখন সরকারের হয়ে কথা বলেন, তখন ঐ ইন্ডাস্ট্রি হাউজের মালিকদের হয়ে নানা ভাবে সাহায্য করতে এগিয়ে যান না? তাদের জন্য আপনারা কি কোনোভাবে নিজেদের ক্ষমতার অপব্যবহার করেন না? সল্টলেক যখন তৈরি হয়েছিল, তখন ডাঃ বিধানচন্দ্র রায় এটা তৈরি করেছিলেন সেখানে গরিব মানুষ, মধ্যবিত্ত আয়ের মানুষদের সেখানে বসবাসের ব্যবস্থা হবে এই চিন্তা করে। আমি ৩৮টা নাম এখানে একটা একটা করে উল্লেখ করতে পারি, কিন্তু তা বলতে গেলে অনেক সময় লেগে যাবে, সেজন্য আমি কয়েকটা নাম কেবল উল্লেখ করতে চাইছি। সেখানে সরকারের থেকে কিভাবে ক্ষমতার অপব্যবহার করে আপনি ইন্ডাস্ট্রিয়াল হাউসের সঙ্গে জড়িত বিত্তবান মানুষদের জন্য রেকমেন্ড করেছেন তার উল্লেখ করছি। Name of person allotted lands in Salt Lake as special cases recommended by Shri Prasanta Kumar Sur:

1) Shri Satindra Vir Singhwallia

2) Shri R. K. Santhallia

3) Shri Chanda Vimayale, and others, such as Shri H. Sethia, etc. vide Government Order 21 S(AL) SER-5R-150/81 : 9-SL(AL)-SP 451/81.

[5-00 — 5-10 P.M.]

মাননীয় মন্ত্রী মহাশয় আবার দাবি করেন, তিনি জনগণের প্রতিনিধি, সর্বহারার প্রতিনিধি! তিনি স্পেশ্যাল কেস হিসাবে এই সমস্ত নামগুলো রেকমেন্ড করেছিলেন। এই সমস্ত নামের মধ্যে একজনও বাঙালির নাম নেই। আমি অবাঙালিদের জন্য বন্দোবস্ত করা হয়েছে উল্লেখ করে কোনো সাম্প্রদায়িক বা অঞ্চলগত পার্থক্য-এর কথা উল্লেখ করছি না, ঐ সমস্ত মানুষ যদি মধ্যবিত্ত গরিব সম্প্রদায়ের মানুষ হতেন, তাহলে এখানে একথা উল্লেখ করতাম না। কিন্তু মন্ত্রী মহাশয় যে ৩৮ জনের নাম রেকমেন্ড করেছেন, তারা সবাই অবাঙালি এবং তারা সকলেই বড় বড় শিল্পের ও কলকারখানার মালিক। যাদের নাম মন্ত্রী মহাশয় সুপারিশ করেছেন, তাদের প্রত্যেকেই এয়ার কন্ডিশনের মধ্যে মোজাইক করা বাড়িতে বাস করেন। যারা অনেক টাকার মালিক সেই সম্প্রদায়ের মানুষ হচ্ছেন এই ৩৮ জনের প্রত্যেকেই। এদেরকে সম্পূর্ণ অন্যায় ভাবে জায়গা করে দিয়েছেন। আমরা জানি, এ ব্যাপারেও তিনি দোষের দায় চাপিয়ে দেবার চেষ্টা করবেন অন্যের উপরে। আমাদের আপনারাই আবার বলেন, পুঁজিপতির দালাল, বৃহৎ শিল্পপতির দালাল এবং এই ভাবেই আপনারা পশ্চিমবাংলার সাধারণ মানুষের কাছে গরিব দরদী হিসাবে পরিচয় প্রকাশের চেষ্টা করবেন। ইন্ডাস্ট্রি হাউজের মালিকদের জন্য

এই ভাবে জায়গা বিলি বন্দোবস্তের দাবি করবেন আপনারা গরিব সাধারণ মানুষের দরদি। আপনারা নাকি সর্বহারার জন্য কাজ করেন? এইভাবে যদি শ্রমিক দরদি, সর্বহারার প্রতিনিধি হিসাবে দাবি আপনারা করেন, তাহলে বলতে বাধ্য হচ্ছি, এই রকম প্রতিনিধিকে আমরা ঘৃণা করি। জনগণের প্রতিনিধি হয়ে যারা এই রকম কাজ করেন, তাদের এই রকম আচরণকে আমরা ধিক্কার জানাই, তা তিনি সাধারণ কোনো প্রতিনিধি বা মন্ত্রী যে-ই হোন না কেন, তাদের আমরা ঘৃণা করি। আমরা এই রকম কাজের বিরোধিতা করছি এবং ভবিষ্যতেও বিরোধিতা করব। আমাদের একথা ভাবতেও লজ্জা লাগে, একটা সরকার তাদের প্রত্যেকটি কাজে রাজনৈতিক দৃষ্টিভঙ্গি নিয়ে মিউনিসিপ্যাল ইলেকশনের ঠিক আগে, বেকার ছেলেদের চাকরি দিয়ে যাচ্ছেন মিউনিসিপ্যাল নির্বাচনের ঠিক আগের মুহূর্তে চাকরি দেবার হিড়িক পড়ে গেল? টাকা-পয়সা খরচ করা নিয়ে হিড়িক পড়ে গেল? প্রত্যেক আর্থিক বছরে যেখানে আমরা দেখছি, কেন্দ্রের দেওয়া টাকা আপনারা খরচ করতে পারছেন না, টাকা খরচ না হওয়ার জন্য যেখানে কেন্দ্রের কাছে টাকা ফেরত চলে যায়, ঠিক এই অবস্থায় নির্বাচনের সামনে ঢালাও টাকা -পয়সা খরচ করছেন। সব জায়গাতেই ঢালাও টাকা দেওয়া হচ্ছে, ঢালাও চাকুরি দিয়ে দেওয়া হচ্ছে। পাঁচ হাজার বেকার ছেলের যদি আজকে চাকুরি আপনারা সত্যিই দিতে পারেন, তাহলে আপনাদের আমরা সাধুবাদ জানাব। কারণ, বেকারত্বের জ্বালা কত তীব্র তা আমরা খুব ভালো ভাবেই উপলব্ধি করি। বেকারত্বের যে কী জ্বালা, তা উপলব্ধি করার ক্ষমতা আপনাদের নেই, সেই মানসিকতা আপনাদের মধ্যে নেই। আমরা চাই বেকারদের চাকুরি হোক, কারণ বেকারদের চাকুরি দেওয়াটা কোনো অন্যায় নয়। কিন্তু চাকুরিগুলো আপনারা দিচ্ছেন কিভাবে? সেই সমস্ত ছেলেকেই আপনারা চাকুরি দিচ্ছেন যারা আপনাদের দলের পতাকা বয়ে নিয়ে যাবে, যারা আগামী নির্বাচনে আপনাদের দলের হয়ে কাজ করবে তাদেরই। সামনেই নির্বাচন, সেই দিকে লক্ষ্য রেখে কেবলমাত্র দলীয় পতাকাবাহী ও নিজেদের দলের ছেলেদের চাকুরি দিচ্ছেন। আমরা এই ভাবে চাকুরি দেওয়ার প্রতিবাদ অবশ্যই করব। আপনি বলুন তো মিউনিসিপ্যালিটিগুলিতে যে সমস্ত ছেলেদের চাকুরি দেওয়া হয়েছে, তাদের মধ্যে কতজনকে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে দিয়েছেন? শ্রীরামপুর মিউনিসিপ্যালিটি ও আরামবাগ মিউনিসিপ্যালিটিতে কয়েকদিন আগে বেশ কিছু ছেলেকে চাকুরি আপনারা দিয়েছেন, যারা কংগ্রেসের নয়। আরামবাগে আপনাদের সঙ্গে জনতা দলের একটা আঁতাত ছিল, সেখানে সি. পি. এম.এর কমিশনার কয়েকজন ছেলেকে চাকুরি দিয়েছেন। কিন্তু কিভাবে দিয়েছেন? আমরা তো জানি, চাকুরি দিতে গেলে আগে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের নোটিশ দিতে হয়, অথবা অ্যাড্‌ভার্টাইজমেন্ট দিয়ে পরীক্ষার মাধ্যমে চাকুরি কাউকে দেওয়া যায়। কিন্তু যে সমস্ত চাকুরি দেওয়া হচ্ছে, তার কোনোটাতেই এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জকে আগে থেকে জানানো হয় না বা কোনো কাগজে বিজ্ঞাপনও দেওয়া হয় না। নির্বাচনের আগে হঠাৎ করে চাকুরি দেবার একটা হিড়িক পড়ে গেছে, এই জিনিস আমরা এখন দেখছি। এইভাবে চাকুরি দেওয়া হচ্ছে কি কেবলমাত্র দলের স্বার্থ রক্ষা করবার জন্য? আমরা জানি, কেবলমাত্র দলের স্বার্থ অক্ষুণ্ণ রেখে, দলের শক্তি সম্প্রসারিত করবার উদ্দেশ্যেই এই ভাবে সর্বত্র চাকুরির ঢালাও বন্দোবস্ত হচ্ছে। আপনারা এইভাবে যদি কেবলমাত্র দলীয় স্বার্থ ও দলকে বাড়াবার জন্য পশ্চিমবাংলার বুকে এই রকম এক অনিয়ম সৃষ্টি করার চেষ্টা করেন, তাহলে আমরা তার বিরোধিতা করবই। আজকে মন্ত্রী মহাশয় অনেক কিছু কথা বললেন যে ৭৫টি মিউনিসিপ্যালিটির নির্বাচন করেছেন। পশ্চিমবাংলায় তো অনেকগুলি নির্বাচন করবার কথা, ৭৫টির বেশি নির্বাচন

করার কথা, সেখানে কেন আপনারা বেলডাঙ্গার নির্বাচন করলেন না? কেন আজকে উল্টো ডাঙ্গা মিউনিসিপ্যালিটির নির্বাচন করছেন না? আমি আপনাদের কতগুলি মিউনিসিপ্যালিটির হিসাব দেখাতে পারি। তারপরে হাওড়া কর্পোরেশনে আপনারা কোনোরকমে ভোটার লিস্টে কারচুপি করে জিতলেন। সেইজন্য আপনারা এইরকম আইন ঘোষণা করে দিলেন যে পঞ্চায়েত এলাকা থেকে নিতে হবে। আপনারা জানেন যে পঞ্চায়েত এলাকা থেকে যদি কিছু টেনে নিয়ে আসেন তাহলে আপনারা জিততে পারবেন। তাদের কিছু গম, টম ওই লোকগুলিকে দিয়ে বোধহয় ভোটে জিতে যেতে পারবেন মনে করলেন। সেইজন্য পঞ্চায়েত এলাকাকে নিয়ে এলেন। এইভাবে ম্যানেজ করে এগুলিকে পৌরসভার মধ্যে নিয়ে এলেন। এর কি কারণ আমরা কিছু খুঁজে পাই না। এই ক্যালকাটা কর্পোরেশন অনেক দিনের পুরনো, সেটাকে বাড়িয়ে দিলেন। তারসঙ্গে মিউনিসিপ্যালিটি যোগ করে এই ক্যালকাটা কর্পোরেশনের ৪৮টি ওয়ার্ড হয়ে গেল। ৩টি বিধানসভা কেন্দ্র নিয়ে ৪৮টি ওয়ার্ড আর ২২টি বিধানসভা কেন্দ্র নিয়ে ১০০টি ওয়ার্ড করা হল। আপনারা কিসের দাবি করেন আমি তো বুঝতে পারি না। এত সব করেও আপনাদের ত্রুটি আছে। এখানে ৪৮টি ওয়ার্ড বাড়িয়ে দিয়ে ১০০টি করেও আপনারা মেজোরিটি পাবেন না। অতএব মেজোরিটি পাবার জন্য নিজেদের দলের অ্যাডমিনিস্ট্রেটিভ পলিটিক্যাল মোটিভ রাখার জন্য আপনারা অনেক কিছু অন্যায়ের আশ্রয় নিলেন। তাই দিয়ে আপনার দলের সাধুবাদ পাবেন, পশ্চিমবঙ্গের মানুষ কখনো সাধুবাদ জানাবে না। দলবাজি করে নিজের দলের কাছে সাধুবাদ পাবেন, পশ্চিমবঙ্গের মানুষ সাধুবাদ জানাবে না। আপনাদের ক্ষমতায় বসায়নি দলবাজি করার জন্য। পশ্চিমবঙ্গের মানুষ বসিয়েছে আপনাদের পশ্চিমবঙ্গের মানুষকে সেবা করার জন্য। এবার জলের কথায় আসি মাননীয় সদস্য জলের ব্যাপারে বললেন, ওয়াটার লেভি কেন্দ্রীয় সরকারের অনুমোদন প্রাপ্ত আমরা জানি। লেভির ব্যাপারে আমরা আপত্তি করছি না কিন্তু কেন্দ্রীয় সরকার কি আপনাদের বলে দিয়েছেন যে ৭২ ঘণ্টা জল বন্ধ রেখে তারপরে আপনারা লেভি বসান। আপনারা জলের ব্যবস্থা করতে পারেন না, মানুষকে দিনের পর দিন রাস্তায় লাইন দিয়ে জলের জন্য দাঁড়িয়ে থাকতে হয় আর আপনারা জলে লেভি বসাচ্ছেন। এখান থেকে তো বুঝবেন না মফস্বলে গেলে বুঝবেন, এম. এল. এ. হোস্টেলে জলের অভাব হয় না। এম. এল. এ. হোস্টেল বাদ দিয়ে যদি কারুর বাড়িতে যান বা বস্তিতে থাকেন তাহলে বুঝতে পারবেন দিনের পর দিন জলের অভাবে মানুষ কিভাবে রাস্তার গঙ্গার জলে স্নান করছে। পানীয় জলের অভাবে মানুষকে লাইন দিয়ে বসে থাকতে হয়। যখন মানুষকে মিনিমাম পিওর ড্রিংকিং ওয়াটারের ব্যবস্থা করতে পারেন না সেখানে আপনারা কথা বলেন কি করে। তার ওপরে যে জল পাওয়া যায় তাতে কখনো এত পোকামাকড় থাকে সেই জল খেয়ে কয়েক বছরের মধ্যে অনেক লোকের আন্ত্রিক রোগ হয়েছে। তারজন্য আপনারা আবার ট্যাবলেট পর্যন্ত বিতরণ করেছিলেন। হ্যালোজেন ট্যাবলেট দিয়ে জল খেতে হচ্ছে। যেখানে আপনারা জলের ব্যবস্থা করতে পারেন না, যেখানে জলের এই প্রসেস দূর করতে পারছেন না তখন কোনমুখে আপনারা জলের উপর লেভি বসান। লজ্জা করা উচিত আপনাদের। এরজন্য আপনাদের দায়ী করব, কেন্দ্রীয় সরকারকে দায়ী করব না। আপনারা জলের লিকেজ সারানোর নাম করে ৭২ ঘণ্টা জল বন্ধ করে রাখছেন, কেন্দ্রীয় সরকার কি আপনাদের বিবৃতি দিয়ে বলে দিয়েছিলেন যে আগামী শনিবার থেকে সোমবার পর্যন্ত জল বন্ধ থাকবে। আবার সোমবার বললেন যে লিকেজ এখনো সারানো হয়নি আরো

[5-10 — 5-20 P. M.]

৭২ ঘন্টা অতিরিক্ত জল বন্ধ থাকবে। আপনি যত তাড়াতাড়ি বিবৃতি দিলেন তত তাড়াতাড়ি বস্তির মানুষকে কি সান্ত্বনা দিতে পারলেন? বস্তিবাসীদের নির্জলা অবস্থা দূর করতে পারলেন কি? আজকে একথা যদি আমরা বলি তাহলে আমাদের বলা হবে আমরা চাক্রান্তকারি, দুস্কৃতিকারি হয়ে যাই। মাননীয় জ্যোতিবাবু এক নাগাড়ে ৯ বছর রাজত্ব করে গেলেন, বোধ হয় বিধান রায়ের পরে এই জ্যোতিবাবুই বোধহয় এতকাল যাবৎ মুখ্যমন্ত্রী চালালেন। আজকে আপনারা বলুন তো এই নয় বছরের মধ্যে শহরাঞ্চলের যে অবস্থা ছিল, ৯ বছর পরে তার এতটুকু কি উন্নতি করতে পেরেছেন? আপনার ক্ষমতা বেশি না ক্যালকাটা কর্পোরেশনের মেয়রের ক্ষমতা বেশি তাই নিয়ে নিজেদের দলের মধ্যে লড়াই লাগিয়ে দিলেন। মেয়র বলছেন ট্রাম তুলে দেওয়া কথা আপনি বলছেন ট্রাম তোলা যাবেনা। আপনি বলছেন পরিবহন ব্যবস্থা মেয়র নিয়ে নিক আর মেয়র বলছেন না নেওয়া যাবে না। তারপরে আপনার সঙ্গে যতীনবাবুর ঝগড়া। এইসব সংঘর্ষ দেখতে পাচ্ছি। আমরা কি এখানে আপনাদের ঝগড়া দেখার জন্য এসেছি নাকি শহর দেখার জন্য এসেছি। কমলবাবু বড় না প্রশান্তবাবু বড় এই ঝগড়া দেখার জন্য কি পশ্চিমবঙ্গের মানুষ এসেছে? প্রশান্ত বাবু বড় না মেয়রের ক্ষমতা বড় এইসব শোনার জন্য আমরা এখানে এসেছি কি? পশ্চিমবঙ্গের মানুষ আপনাদের কাছে কাজ চায়, কাজ দেখার জন্য আমরা এসেছি। আজকে এই রাজ্যের যে মন্ত্রী রয়েছেন সেই মন্ত্রী দুর্নীতিগ্রস্ত তিনি নিজে বড় বড় পুঁজিপতিদের দালাল হিসাবে কাজ করেন, সেখানে রাজ্যের পৌর দপ্তরের উন্নয়ন হচ্ছে কিনা তার দেখার সময় কোথায়? যারফলে এর কিছুই উন্নতি করা যাচ্ছে না। এই রাজ্যের শহরাঞ্চল উন্নয়ন করা যায় নি, যে রাজ্যের জন্য টাকা দেওয়া হচ্ছে সেই টাকা যদি সৎপথে ব্যবহার করা না হয় সেই টাকা কলকাতা বা মফস্বলে যে সমস্ত শহরাঞ্চল আছে তার উন্নয়নের জন্য প্রত্যেকটি ক্ষেত্রে এমন কাজ রাজ্য সরকার করেছে যা বলা হয়ে থাকে তা করা হবে না। নিজেদের ভালটাকে বড় করে দেখার জন্য এমন কি কোথাও কোথাও তারা বলছেন যে অ্যাম্বুলেন্স পড়ে আছে তা তখন তারা বলছেন যে এটা হেল্‌থ ডিপার্টমেন্ট দেখে, তাই আবার আমরা দেখলাম যে এটাও আপনার ডিপার্টমেন্টের একটা কো-রিলেশনের অভাব। হাসপাতালগুলি কে দেখবে হেল্‌থ দেখবে না প্রশান্তবাবু দেখবেন না পি. ডবলিউ. ডি দেখবে না পি. এইচ. ই দেখবে। এটাও কো-অর্ডিনেশনের অভাব। এটা তো দূর করতে পারেন না? আপনার সেই কো-অর্ডিনেশন টাকে একটা ফর্মের মধ্যে নিয়ে এসে গভর্নমেন্টের যে টোটাল দিক আছে সেটা করবেন। তা না করে আপনারা বলছেন—এই দপ্তরে মন্ত্রী বলছে ও দেখবে ঐ দপ্তরের মন্ত্রী বলছে ও দেখবে। কলকাতা শহরের রাস্তাগুলি অপরিষ্কার ও জঞ্জালের রাজত্বে পরিণত। কতকগুলি জায়গায় রাস্তা দিয়ে যাওয়া যায় না। আমাদের কতকগুলি রাস্তা ঘুরিয়ে দিতে হয়েছে। ফ্রি স্কুল স্ট্রিট দিয়ে ফুড কর্পোরেশনের পাশ দিয়ে একটা রাস্তা আছে—এখানে কি মানুষ থাকে না? সব লোক ঐখান দিয়ে নাকে রুমাল দিয়ে যাতায়াত করে। এর পর তো বড়বাজার পোস্তার রাস্তা আছে—তা জঞ্জালের পরিষ্কারের জন্য আপনি তো অ্যাকশন নিয়েছেন। কিন্তু কৈ ৯ বছর আগে কলকাতায় জঞ্জালের যে অবস্থা ছিল—আজকে চৌরঙ্গীতে পর্যন্ত জঞ্জাল হয়ে গেছে। জঞ্জালের পাহাড়গুলি কি আপনারা দূর করতে পারেন না— এইগুলির জন্য রাজিব গান্ধী কি মন্ত্রী দেবে? তিনি এসে জঞ্জালের পাহাড়গুলি দূর করে দেবেন। এইগুলির জন্য রয়েছেন আপনি আপনার দপ্তর।

জানি সেখানেও আপনার কর্মচারিদের মধ্যে রয়েছে—ভুতুড়ে কর্মচারী যারা শুধু মাইনে নিয়ে যায়। কলকাতা কর্পোরেশনে যে কত ভুতুড়ে কর্মচারী রয়েছে তার তো ঠিক নেই। মাইনে নেবার জন্য এক ধরনের কর্মচারী আর কাজ করার জন্য আর এক ধরনের লিস্ট। এই যদি দপ্তরে সিস্টেম থাকে তাহলে আমার মনে হয়না সেই দপ্তরের কোনো কাজ হতে পারে? মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব যে আগে আপনি আপনার দপ্তরের জঞ্জাল দূর করুন, আগে আপনার ব্যর্থতাকে দূর করুন, আগে সঠিক পদ্ধতিতে কাজ করার একটা চেষ্টা করুন—তবে আপনি আপনার ব্যয়বরাদ্দের দাবি পেশ করবেন। তবেই আপনার ব্যয়বরাদ্দের দাবি মঞ্জুর করা উচিত কিনা বিবেচনা করা যাবে। যে সরকারের মন্ত্রী আজকে এই সমস্ত অপকর্মের সঙ্গে যুক্ত, সেই সরকারের মন্ত্রী আজকে এই সমস্ত ব্যর্থতার সঙ্গে যুক্ত। সেই মন্ত্রীর হাতে টাকা খরচ করার জন্য কোনো অনুমতি দেওয়া যেতে পারে না। সেই জন্য আজকে ব্যয়বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুব্রত মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটা বিশেষ ব্যাপারে আপনার কাছ থেকে দু মিনিট সময় চাচ্ছি। যদিও আপনি অনুমতি না দিলে এটা ডিবেটের মধ্যে হয় না। তবুও এটা গুরুত্বপূর্ণ বলেই এই হাউসের মধ্যে বলছি। এক্ষুনি খবর পেলাম যে পার্লামেন্টে লিবিয়া নিয়ে গত দুদিন ধরে যে ব্যাপকভাবে মার্কিন সাম্রাজ্যবাদীরা বোমাবর্ষণ করছে তার প্রতিবাদে সমস্ত সংসদ সোচ্চার হয়ে উঠেছে, এবং খুব সম্ভব সেখানে একটা সর্বদলীয় রেজলিউশন নিয়ে যাওয়া হচ্ছে প্রধানমন্ত্রীর নেতৃত্বে। আমরাও এই হাউসে দীর্ঘদিন বিভিন্ন জায়গায় বিভিন্ন সময়ে যে ধরনের সাম্রাজ্যবাদীর বিরুদ্ধে রেজলিউশন করা হয়েছে এবং বহু জায়গা আমরা এ পক্ষ কে ঐক্যমতভাবে এক সাথে করেছি। যেমন দক্ষিণ আফ্রিকার সময়ে আমরা করেছি, নিকরাগুয়ার ব্যাপারেও আমরা করেছি, এবং অতীতে আমরা বহু জায়গায় এই ধরনের কাজ করেছি। সুতরাং এখানে পতিতপাবন বাবু আছেন কিনা জানিনা, আপনার মাধ্যমে মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি যে একটা ধিক্কার দেবার জন্য এবং এই সাম্রাজ্যবাদ মানসিকতায় মার্কিন সাম্রাজ্যবাদের বিরুদ্ধে একটা তীব্র প্রতিবাদ জানানোর দরকার আছে বলে করছি। আমার প্রস্তাব প্রয়োজনে আমাদের হোল হাউসের বা সকলের নেতৃত্বে এখানে মার্কিন দূতাবাসে গিয়ে আমরা তীব্র প্রতিবাদ জানাব। এই জঘন্য ঘটনার জন্য আমরা প্রতিবাদ জানাব ওরা গদ্দাফির ছেলেকে পর্যন্ত নিহত করেছে। এর ফলে সমস্ত নজীরকে তারা ম্লান করে দিয়েছে।

(গোলমাল)

এর ফলে শুধু সর্বদলীয় প্রতিবাদই নয়, নট অনলি রেজলিউশন—প্রয়োজনে আপনি নেতৃত্ব দেবেন।

(গোলমাল)

এর জন্য যদি হাউস ১০ মিনিটের অ্যাডজোর্ন করার দরকার হয় তাহলে কিছুই হবে না।

(গোলমাল)

**শ্রী পতিতপাবন পাঠক:** স্যার, সুব্রতবাবু যে বক্তব্য রেখেছেন তাতে কারুর দ্বিমত নেই। আমি বলছি আগামীকাল লিডার অফ দি হাউস এবং লিডার অফ দি অপোজিশন থাকবেন তখন প্রয়োজনবোধে একটা সিদ্ধান্ত নেওয়া যাবে।

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার:** আপনারা যখন বলছিলেন তখন ডিসটার্ব কেউ করেন নি। হোয়াট হি ইজ টেলিং, লেট মি হিয়ার।

**শ্রী পতিতপাবন পাঠক:** এটা নিয়ে সুব্রতবাবুরা দলবাজি করার চেষ্টা করছেন।

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার:** আপনারা যদি সত্যিকারের আমেরিকাকে ধিক্কার দিতে চান তাহলে আমাকে শুনতে দিন। লেট মি হিয়ার, আই উইল শর্ট অ্যালাউ।

(গোলমাল)

**শ্রী পতিতপাবন পাঠক:** আগামীকাল ছাড়া এ প্রস্তাব হতে পারে না।

**মিঃ ডেপুটি স্পিকার:** সুব্রতবাবু যা কিছু বললেন আমি সব শুনেছি। আজ পৃথিবীর সকলেই ভীত। আমেরিকা যা করছে তার জন্য আমরা দুঃখিত। এরকম চেঁচামেচি করলে কিছু হয় না। (গোলমাল) লেট মি হিয়ার পার্লামেন্টারি মিনিস্টার।

**শ্রী পতিতপাবন পাঠক:** আমি আবার বলছি এরকম একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আলোচনায় লিডার অফ দি হাউসের এবং লিডার অফ দি অপোজিশনের থাকা দরকার। সুব্রতবাবু এই জিনিসটাকে একটা রাজনৈতিক চাল হিসেবে গ্রহণ করার চেষ্টা করছেন। তিন দিন ধরে লিবিয়ার বোমা বর্ষণ হচ্ছে। আগামীকাল প্রয়োজন বোধে দরকার হলে রেজলিউশন আসবে, তার আগে কিছু হবে না। (গোলমাল) কাল লিডার অফ দি হাউস আসবেন এবং প্রয়োজনবোধে লিডার অফ দি অপোজিশনের সঙ্গে আলাপ করে কিছু করা হবে। এছাড়া অন্য কোনো রকম কিছু হতে পারেনা। স্যার, আপনি আপনার কাজ চালিয়ে যান।

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার:** আমেরিকা যা লিবিয়ায় করছে তাকে সকলেই নিন্দা করছেন। কনডেম করছেন। কালকে লিডার অফ দি হাউস থাকবেন এবং লিডার অফ দি অপোজিশন থাকবেন এবং প্রয়োজন হলে ডিসকাশন হতে পারে। এটা করলে কোনো মহাভারত অশুদ্ধ হচ্ছে না।

(গোলমাল)

(সমস্ত কংগ্রেস সদস্য একসঙ্গে তাদের আসন ছাড়িয়া উঠিয়া দাঁড়াইলেন এবং চিৎকার করিতে লাগিলেন)

**মিঃ ডেপুটি স্পিকার:** আমেরিকা যা কিছু করেছে আমরা সবাই এর নিন্দা করছি।

**শ্রী পতিতপাবন পাঠক:** স্যার, এই ব্যাপারটা আগামীকাল হবে।

(এই সময় কংগ্রেস সদস্যরা সভা কক্ষ ত্যাগ করিলেন)

[5-20 — 5-30 P. M.]

**মিঃ ডেপুটি স্পিকার :** আমেরিকা যা কিছু করেছে সারা পৃথিবী এর নিন্দা করছে, আমরা সবাই এর নিন্দা করছি, আর যেরকম আমাদের পার্লামেন্টারি অ্যাফেয়ার্স মিনিস্টার সাজেস্ট করেছেন যে আগামীকাল এই ব্যাপারটা হতে পারে, আগামীকাল লিডার অফ দি অপোজিশন, লিডার অব দি হাউস সবাই থাকবেন, তখন এটা হতে পারে। আমরা নিশ্চয়ই মনে করি আমেরিকা যা কিছু করেছে সেটা ইনহিউম্যান কাজ করেছে, এটা করা উচিত ছিল না। ওয়ারল্ডের রাইট থিংকিং পিপল এর নিন্দা করেছে, আমরাও নিন্দা করছি। কিন্তু কাজ করবার একটা প্রোসিডিওর আছে। এখন আমরা ডিমান্ডের উপর ডিসকাশন করছি, ডিমান্ডের উপর ডিসকাশন হবার পর ওরা যদি প্রয়োজন মনে করেন তাহলে স্পিকারের চেম্বারে গিয়ে এই ব্যাপারে ডিসকাশন করবেন, ডিসকাশন করার পর যদি তিনি রাজি হন তাহলে রাত্রি ৭/৮ টার সময় ডিমান্ড পাশ হয়ে যাবার পর রাত্রি ১২টার সময় এই ডিসকাশন হতে পারে। এই হাউসের কনভেনশন হচ্ছে ডিমান্ড বাদ দিয়ে অন্য কোনো ডিসকাশন হতে পারে না। আমরা ডিসকাশন করতে রাজি আছি, নিন্দা করতে রাজি আছি, কিন্তু ডিমান্ড পাশ হবার পর এটা করা যায়। ওদের দলের নেতা যারা আছেন তারা স্পিকারের চেম্বারে গিয়ে কথাবার্তা বলে একটা টাইম ফিক্স করুন, আমি রাত্রি ১২টা পর্যন্ত হাউস চালাতে রাজি আছি।

**শ্রী পতিতপাবন পাঠক :** স্যার, ব্যাপারটা হচ্ছে লিবিয়া সম্পর্কে ওদের এত দরদ আগে বুঝতে পারিনি। কারণ, কয়েকদিন আগে লিবিয়ায় বিমান থেকে বোমা বর্ষণে গদ্দাফির দুই ছেলে মারা গেছে। এতদিন ধরে মার্কিন সাম্রাজ্যবাদীদের তোষণ করবার পর হঠাৎ সাম্রাজবাদ বিরোধী চিৎকার শুনে আমরা আশ্চর্য হচ্ছি। তবে দেরিতে হলেও আমরা এতে খুশি কয়েকদিন আগে মার্কিন সাম্রাজ্যবাদ নাম করায় মার্কিন কথায় ওদের আপত্তি ছিল। এখন মার্কিন সাম্রাজ্যবাদ কথাটা তুলে ওরা বোঝাতে চাইছেন ওরা যেন লিবিয়া কে বেশি ভালবাসেন, মার্কিন সাম্রাজ্যবাদকে ঘৃণা করেন। অমরা মার্কিন সাম্রাজ্যবাদকে ওদের চেয়ে বেশি ঘৃণা করি। আগামীকাল লিডার অব দি হাউস থাকবেন, প্রয়োজন বোধে লিডার অব দি অপোজিশনের সঙ্গে পরামর্শ করে একটা কর্মসূচি গ্রহণ করবেন। পার্লামেন্টে রাজিব গান্ধী কি করছেন আমরা জানলাম না শুনলাম না, ওদের কথামত আজকে আমরা এই ব্যাপারে কিছু করতে পারি না। যাইহোক, আগামীকাল এই সম্পর্কে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হবে।

**শ্রী শচীন সেন :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমাদের মাননীয় পরিষদীয় মন্ত্রী যে বক্তব্য রেখেছেন নিশ্চয়ই তাকে সমর্থন করি, কিন্তু আমরা আশ্চর্য হয়ে যাচ্ছি আমাদের বিরোধী দলের চিফ হুইপ যেভাবে বার বার চিৎকার করে বলছেন তাতে এই হাউসের ঐতিহ্যকে প্রতি পদে পদে কেটে নষ্ট করেছেন। আজকে যখন একটা বাজেটের বরাদ্দ নিয়ে আলোচনা হচ্ছে তখন হঠাৎ মাঝখানে অন্য কোনো আলোচনা করা যায় না, নিয়ম শৃঙ্খলা কতকগুলি আছে। সস্তার রাজনীতি করে ওদের দলের মধ্যে কোন্দল মেটাবার জন্য তাড়াতাড়ি যেতে হবে সেজন্য এটা করলেন, না হলে ভাবটা যদি সত্যই মার্কিন সাম্রাজ্যবাদ বিরোধী হয় তাহলে মার্কিন কনস্যুলেট জেলারেলের কাছে যেখানে হাজার হাজার লক্ষ লক্ষ মানুষ বিক্ষোভ প্রদর্শন করছেন সেখানে যান, সেই জায়গায় গিয়ে আপনাদের প্রতিবাদ জানাবার চেষ্টা করুন। এই হাউসের সমস্ত মর্যাদা ওরা ইচ্ছা করে নষ্ট করছেন সস্তার রাজনীতি করবার জন্য, এটা যেন সকলেরই খেয়াল থাকে।

[5-20 — 5-30 P.M.]

**শ্রী দিলীপ মজুমদার :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আমার একটা কথা আছে, সেটা হচ্ছে এই যে লিবিয়া সম্পর্কে আলোচনা করার ব্যাপারে আমাদের চিফ হুইপ যা বলেছেন তা আমরা সবাই করি। স্যার, একটা কথা হচ্ছে এই মার্কিন সাম্রাজ্যবাদ শুধু লিবিয়া নয়, সারা পৃথিবীকে ধ্বংস করার জন্য আণবিক শক্তির মাধ্যমে চেষ্টা চালিয়ে যাচ্ছে। এবং ভারতবর্ষের ঐক্য বিঘ্নিত করবার জন্য এই ভারতবর্ষকে টুকরো টুকরো করবার জন্য বিভিন্ন রকম ষড়যন্ত্র করছে। তার একটা হচ্ছে খালিস্তান। ইন্দিরা গান্ধী যখন হত্যা হয়েছিল তখন ওরাই বলেছিল যে এর মধ্যে বিদেশি শক্তির হাত আছে।

**শ্রী পতিতপাবন পাঠক :** স্যার, আমি মনে করি এখন আর এ আলোচনা চলতে পারে না। এখন ডিমান্ডের উপর আলোচনা হোক।

**Mr. Deputy Speaker :** Now, Shri Satyendra Nath Ghosh will speak.

**শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী শ্রী প্রশান্ত শূর মহাশয়, যে ব্যয় বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন, আমি তাকে সমর্থন করে দু একটি বক্তব্য রাখতে চাই। আমি এতক্ষণ ধরে আমাদের বিরোধী দলের সদস্যদের আলোচনা শুনছিলাম এবং তাদের ঐ এক তরফা আলোচনা শুনে আমার মনে হচ্ছিল যে শুধু তারা আক্রমণ করবার জন্য বক্তৃতা দিলেন। আমাদের ইচ্ছা ছিল তাদের বক্তব্যের জবাব দেব। কিন্তু দুর্ভাগ্যের বিষয় তারা একটা অজুহাত দেখিয়ে এই হাউস থেকে চলে গেলেন। তাদের বক্তৃতা এতই দুর্বল ছিল যে আমাদের পৌর মন্ত্রীর জবাবের ভয়ে তারা এই ঘর থেকে একটা অজুহাতে চলে গেলেন। যা হোক আমি আপনার সামনে দু একটা বক্তব্য রাখছি। এই কলকাতা হাওড়া মেদিনীপুর বর্ধমান ইত্যাদি যেসব জায়গায় পৌর সংঘ আছে, মিউনিসিপ্যাল কর্পোরেশন আছে সেই সব জায়গার সঙ্গে আমার বহু দিনের পরিচয়, প্রায় ৫০ বছর আগের কলকাতা শহর হাওড়া শহর—সেই কলকাতার শোভাবাজার, বাগবাজার, শ্রদ্ধানন্দ পার্ক, সত্যনারায়ণ পার্ক, দেশপ্রিয় পার্ক, অ্যালবার্ট হল, সেনেট হল, টাউন হল, সেদিনের বর্ধমান, মেদিনীপুর , হাওড়া, কলকাতা ইত্যাদি সব জায়গার আজকে অনেক পরিবর্তন হয়েছে। একটা কথা হচ্ছে যে একটা জায়গায় যেখানে ৫ জন লোক ধরে সেই জায়গায় যদি ২৫ জন লোক এসে যায়, তখনই একটা গোলমাল আরম্ভ হয়। একটা অসুবিধা দেখা যায়। আজকে কলকাতা, হাওড়া বর্ধমানে কিভাবে লোকসংখ্যা এসে গেছে? যেখানে ৮/১০ লক্ষ লোক ছিল সেই জায়গায় ৭০ লক্ষ লোক বাস করছে। কাজেই এই টাউনশিপ সম্পর্কে বা টাউন ডেভেলপমেন্ট সম্পর্কে যদি আলোচনা করি তাহলে প্রথমেই আমাদের বলতে হয় যে, এই সব শহর এবং নগরগুলি একটি আনপ্ল্যান্ড অবস্থায় তৈরি হয়েছে। একটা প্ল্যানিং করে যদি এই সব টাউনশিপগুলি তৈরি হত তাহলে আজকে এই সব প্রবলেম দেখা দিত না বিশেষ করে কলকাতা এবং হাওড়া শহরের ক্ষেত্রে। কাজেই সুবার্বনের সমস্ত মিউনিসিপ্যালিটির ক্ষেত্রে আজকে যে প্রবলেম দেখা দিয়েছে তারমূল কারণই হচ্ছে জায়গা কম, সেই তুলনায় লোক সংখ্যা অনেক বেশি, এর কোনো রকম প্ল্যানিং ছিল না। কাজেই সেইখানে আমাদের বামফ্রন্টের সব চেয়ে কৃতিত্বপূর্ণ কাজ হচ্ছে অল পাওয়ার

[5-30 — 5-40 P.M.]

টু দি পিপল, জনসাধারণের হাতেই সমস্ত ক্ষমতা তুলে দেওয়া হয়েছে। জনসাধারণের হাতে সমস্ত ক্ষমতা তুলে দেওয়ার নীতির উপর নির্ভর করে আমরা ক্ষমতা বিকেন্দ্রীকরণ করেছি। এই অ্যাসেম্বলিতেই আপনারা শুনেছেন চিফ মিনিস্টার অনেক সময় বলেছেন রাইটার্স বিল্ডিংস থেকে আমরা দেশকে শাসন করতে চাই না, সারা দেশের মধ্যে বিভিন্ন জায়গায় আমরা আমাদের ক্ষমতা বিকেন্দ্রীকরণ করব। কাজেই বামফ্রন্ট ১৯৭৭ সালে ক্ষমতায় আসার পরে ক্ষমতা বিকেন্দ্রীকরণ করার জন্য বিভিন্ন মিউনিসিপ্যালিটির নির্বাচন করলেন। আমরা পঞ্চায়েতের নির্বাচন করলাম, যে নির্বাচন আমাদের বিরোধী কংগ্রেস দল বিগত ১৪/১৫ বছর ধরে করেন নি। দ্বিতীয় কথা হচ্ছে, আগে ২১ বছর বয়স পর্যন্ত ভোটাধিকার ছিল। আমরা ক্ষমতায় আসার পর ১৮ বছর বয়স পর্যন্ত ভোটাধিকার করে দিলাম। তার কারণ আমরা বিশ্বাস করি ক্ষমতা বিকেন্দ্রীকরণ যেমন করতে হবে তেমনি ক্ষমতাকে সব মানুষের মধ্যে ছড়িয়ে দিতে হবে এবং মিউনিসিপ্যালিটির কর্পোরেশন ইত্যাদি ভালভাবে চালাতে গেলে মানুষকে সচেতন করতে হবে। তার কারণ হচ্ছে, জনসাধারণকে নিয়েই গণতন্ত্র এবং তাদের মধ্যেই ক্ষমতা ছড়িয়ে দিতে হবে। এই ধারণা নিয়েই বামফ্রন্ট চলছিল এবং সেই অনুযায়ী বিকেন্দ্রীকরণ করেছিল। আমাদের বিরোধী বন্ধুরা নেই, তাদের উদ্দেশ্যে আমি বলব যে, আমরাই প্রথম মিউনিসিপ্যালিটির মধ্যে গ্রেডেড্ ট্যাক্সেশন ইনট্রোডিউস করেছি। এই গ্রেডেড্ ট্যাক্সেশনের প্রথম কথাই হচ্ছে ১৫% কে কোনো ট্যাক্স দিতে হবে না। তারপর ৩৫% পর্যন্ত কোনো ট্যাক্স বাড়বে না, একই ট্যাক্স থাকবে। ৪০% লোকের ১০% ট্যাক্স বাড়বে। তারপর ২৫% লোকের ট্যাক্স বাড়বে। টাউনশিপ গ্রো করলে, বাড়লে লোকে আতঙ্কিত হয়ে পড়ত। আমরা দেখেছি কলকাতা নবীন সাজ সজ্জায় সজ্জিত হল। কলকাতার আদি বাসিন্দারা আসতে আসতে কলকাতা ছেড়ে চলে গেল, এই ইতিহাস সকলেরই জানা আছে। হাওড়া টাউন গ্রো করার পর দেখা গেল হাওড়ার আদি বাসিন্দারা আসতে আসতে টাউন ছেড়ে চলে গেল। আমরা এই ভুল করিনি। সেই জন্য আমরা গ্রেডেড্ ট্যাক্সেশনের ব্যবস্থা করেছি, যার ফলে কলকাতা, হাওড়া পৌর অঞ্চলের সাধারণ মানুষ, কমন পিপলকে কলকাতা, হাওড়া ছেড়ে চলে যেতে হবে না। তাই বামফ্রন্টের বড় কৃতিত্ব হচ্ছে গ্রেডেড্ টাইপ অব ট্যাক্সেশনের ব্যবস্থা চালু করা এবং সেই দিক থেকে আমরা নিশ্চয় এই কৃতিত্ব দাবি করতে পারি। স্যার, আমি বাজেটারি অ্যালোকেশন সম্পর্কে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। কংগ্রেস যখন ছিল তখন ১৫ কোটি ৫৮ লক্ষ ৮৩ হাজার টাকা সমস্ত মিউনিসিপ্যালিটির জন্য বরাদ্দ করেছিল এবং ১৯৮৪/৮৫ সালের জন্য ৫৭ কোটি ৭৪ লক্ষ ৫৫ হাজার টাকা আমরা অ্যালটেড করেছি।

কাজেই কংগ্রেসের থেকে যে আমরা বিভিন্ন দিকে অনেকটা এগিয়ে গিয়েছি সেটা তুলনামূলকভাবে এই বাজেটারি অ্যালোকেশনের মধ্যেই ধরা আছে। প্রথমে আমরা মিউনিসিপ্যাল ফিনান্স কমিশন গঠন করি এবং গঠন করে যে সমস্ত দুর্বল মিউনিসিপ্যালিটিস ছিল সেইসব মিউনিসিপ্যালিটিগুলিকে আমরা আর্থিক সাহায্য দিয়েছি। যাদের বিভিন্ন খাতে দেনা ছিল, টাকা দিতে পারে নি তাদের সেই দেনা আমরা রাইট অফ করে দিয়েছি এবং তা করে আমরা তাদের দেনার হাত থেকে মুক্তি দিয়েছি। এর পর আমি মিউনিসিপ্যাল অ্যাডমিনিস্ট্রেশনের কথায় আসছি। আপনারা জানেন যে আমাদের বদনাম বা সুনাম যেটুকু আমাদের হয়েছে তার

অনেকটাই হয়েছে এই স্টাফেদের জন্য আমরা এসে দেখেছি মিউনিসিপ্যালিটির এই সমস্ত স্টাফ, কর্পোরেশনের স্টাফ এর হাফ ফেড মানুষ, এদের উন্নতির জন্য আমরা মিউনিসিপ্যাল সার্ভিস কমিশন করেছি। এই কমিশন করে তার মাধ্যমে তাদের জন্য পেনশনের ব্যবস্থা করে, তাদের সরকারি কর্মচারিদের মতন পে স্কেল দিয়ে তাদের জন্য একটা ওয়ার্কিং কনডিশন তৈরি করার চেষ্টা করেছি যাতে তারা মন-প্রাণ দিয়ে কাজ করতে পারে। কাজেই আমি বলতে পারি এই সমস্ত ব্যাপারে আমরা প্রগ্রেসিভ স্টেপস নিয়েছি। বামফ্রন্ট সরকার সীমিত ক্ষমতার মধ্যে থেকেও এইসব কাজ করে চলেছেন। এর পর স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে দু/একটি বিষয়ের কথা বলব এবং এসব ব্যাপারে তার দৃষ্টি আকর্ষণ করব। অল ইন্ডিয়া ইনস্টিটিউট অব হেল্‌থ অ্যান্ড হাইজিন, তার গঙ্গার জলের পলিউশনের ব্যাপারে একটা সমীক্ষা করেছিলেন। সেই সমীক্ষায় দেখা গিয়েছে যে হরিদ্বার থেকে আরম্ভ করে গঙ্গাসাগর পর্যন্ত সমস্ত জায়গায় গঙ্গার জল বিষাক্ত হয়ে গিয়েছে। কানপুরের ৬৬টি মিল থেকে যত কিছু বিষাক্ত জিনিস গঙ্গায় এসে পড়ছে, বেনারসে লক্ষ লক্ষ লিটার বিষাক্ত পদার্থ গঙ্গায় এসে পড়ছে। কলকাতার ৪০টি কারখানার জল গঙ্গায় এসে পড়ছে। এরজন্য গ্যাঞ্জেস অ্যাকশন প্ল্যান বলে একটি প্ল্যান নিয়ে কেন্দ্রীয় সরকার একটি অর্গানাইজেশন তৈরি করেছেন এবং গঙ্গার জল যাতে দুষিত না হয় তারজন্য কিছু কিছু স্টেপস নিয়েছেন। অত্যন্ত দুর্ভাগ্যের কথা, এতবড় একটা পরিকল্পনার জন্য মাত্র ২১৪ কোটি টাকা ধরা হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ, গ্যাঞ্জেস অ্যাকশন প্ল্যান পশ্চিমবঙ্গে অন্তত যাতে সাকসেসফুল হয় সেটা তিনি দেখবেন তার কারণ পশ্চিমবঙ্গে গঙ্গার আশেপাশে বহু মিউনিসিপ্যালিটি রয়েছে। শুধু কলকাতা, হাওড়া নয়, সেখানে শ্রীরামপুর, বালি, চন্দননগর, জগদ্দল ইত্যাদি শহর এবং তার মিউনিসিপ্যালিটিগুলি রয়েছে। কাজেই এখানে গঙ্গার জল শোধন করে তা সাধারণমানুষের ব্যবহারের উপযোগী যাতে আমরা করতে পারি তারজন্য প্রচেষ্টা নেবার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জানাচ্ছি। এর পর আমি স্লাম সম্পর্কে বলব। স্লাম শুধু আজকে আমাদের সভ্যতার কলঙ্ক নয়, আমাদের সভ্যতার অভিশাপও বটে। সেদিন পাবলিক হেল্‌থ অ্যান্ড হাইজিনের একটা জার্নাল পড়ছিলাম, সেখানে বলা হচ্ছে, স্লাম মানে যেখানে পুয়োর হাট, পুয়োর কটেজ আছে সেটা স্লাম নয়, আজকের দিনে স্লামের ডেফিনেশন হচ্ছে যেখানে এনভায়রনমেন্টাল পলিউশন হচ্ছে। এনভায়রনমেন্টাল কনডিশন—অর্থাৎ পরিবেশ খারাপ হয়ে গিয়েছে সেগুলিই হচ্ছে স্লাম। কাজেই যেসব স্লাম আছে সেখানে ড্রেনেজ সিস্টেম যাতে ভালো হয়, সেখানে ওয়াটার সাপ্লাই যাতে ভালোভাবে হয়, সেখানকার এডুকেশনের ব্যবস্থা যাতে ভালো হয় তার ব্যবস্থা করা দরকার। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

[5-40 — 5-50 P. M.]

**শ্রী মতীশ রায়ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, মাননীয় পৌর দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় যে বাজেট এখানে পেশ করেছেন, আমি তাকে সমর্থন করছি। এই বাজেটের মধ্যে দিয়ে আমাদের মাননীয় পৌর মন্ত্রী মহাশয় কার্যত বামফ্রন্ট সরকারের প্রতিশ্রুতি এবং কাজ করার দৃষ্টিভঙ্গির উল্লেখ করেছেন। সেদিক থেকে আমি বলব, আমাদের বিরোধী পক্ষের বন্ধুরা যদিও এই সভায় নেই, তারা যে সমালোচনা করলেন সেটা তাদের পক্ষেই শোভা

পায়। প্রথমত আমাদের এটা মনে রাখা দরকার যে পৌর এলাকার মানুষের কি কি জিনিসের প্রয়োজন। প্রথম হচ্ছে, পানীয় জলের সুবন্দোবস্ত করা, জনস্বাস্থ্যের ক্ষেত্রেও পৌরসভার দায়িত্ব আছে, মানুষের যাতায়াতের পথকে সুগম করার ব্যাপারে পৌর সভার যে দায়িত্ব আছে, সেদিকে থেকে বামফ্রন্ট সরকারের বিশেষ করে স্বায়ত্ব শাসন দপ্তর কতখানি উদ্যোগী হয়েছেন সেটা বিগত ৯ বছরের ইতিহাস আলোচনা করলে আমরা দেখতে পাব। কংগ্রেস আমলে আমি যতটুকু জানি, আমাদের নাগরিকদের মাথাপিছু ব্যয় হত আট আনা। আজকে বামফ্রন্ট সরকারের আমলে সেই ব্যয় হচ্ছে প্রায় ২ টাকা। এই বিষয়ে মাননীয় পৌর মন্ত্রী মহাশয় আরো সঠিক ভাবে বলতে পারবেন। অর্থাৎ দৃষ্টিভঙ্গিটা কি? যারা শহরে নাগরিক তাদের সুখ-সুবিধার জন্য পৌর ব্যবস্থার মধ্যে আমরা কতখানি অর্থ বরাদ্দ করতে পেরেছি বিভিন্ন জনকল্যাণমূলক পরিকল্পনার মাধ্যমে এবং পানীয় জলের ক্ষেত্রে অতীতে বিভিন্ন পৌর সভায় যে শোচনীয় অবস্থা ছিল, আজকে তার অনেকখানি পরিবর্তন আমরা করতে পেরেছি। তবে একথা সত্য যে অনেক পৌরসভা অর্থাৎ পৌর এলাকায় এখনও জলের প্রয়োজন, পানীয় জলের আরো বেশি প্রয়োজন, সেখানকার নাগরিকরা যাতে সেটা পেতে পারে সেই ব্যবস্থা করা দরকার। সেই পরিকল্পনাও আমাদের রাজ্য সরকারের কাছে আছে। পৌর দপ্তর বিভিন্ন পৌরসভার জন্য সেই পরিকল্পনাগুলি তৈরি করে এগিয়ে যাচ্ছে। পৌর দপ্তরের মধ্যে একটা উল্লেখযোগ্য ঘটনা হচ্ছে অতীতের পৌরসভাগুলিতে যে সমস্ত প্রযুক্তিবিদ্যার কাজগুলি হত সেটা পৌরসভার নিজস্ব উদ্যোগে তাদের করতে হত। এই ধরনের অভিজ্ঞতা সম্পন্ন ইঞ্জিনিয়ার কিম্বা অফিসার তাদের কাছে ছিল না। আজকে পশ্চিমবঙ্গ সরকার পৌর দপ্তরের অধীনে একটা ইঞ্জিনিয়ারিং ডাইরেক্টোরেট সৃষ্টি করেছেন। মাননীয় বিরোধী বন্ধুদের সেই দৃষ্টিভঙ্গি নেই যে কেন এটা প্রয়োজন ছিল, কেন এই দপ্তরের সৃষ্টি হল। শুধু তাই নয়, বিভিন্ন কর্মচারী, অফিসারদের ট্রেনিং দেবার জন্য একটা সুষ্ঠু পরিকল্পনা পৌর দপ্তর গ্রহণ করেছেন এবং সেই পরিকল্পনা মাফিক কাজ চলছে। তবে কিছু ত্রুটি আছে। কারণ একটা পচা-গলা অবস্থা থেকে একটা নতুন পদ্ধতিতে যেতে গেলে রাতারাতি গোটা জিনিসটাকে পরিবর্তন করা যায় না। আস্তে আস্তে সেগুলি করতে হয় এবং পরিকল্পনার ক্ষেত্রে অনেক রকম ত্রুটি ধরা পড়ে এবং সেই ত্রুটিকে সংশোধন করার মানসিকতা বামফ্রন্ট সরকারের আছে। সেই রকম গঠনমূলক দৃষ্টিভঙ্গি নিয়ে যদি তারা সমালোচনা করতেন তাহলে আমি খুশি হতাম। কিন্তু সেটা তারা করলেন না। তাসত্ত্বেও আমি একথা বলতে চাই যে পশ্চিমবঙ্গের নাগরিক জীবনে যে সংকটময় মুহূর্ত পড়ে গিয়েছিল সেই জায়গা থেকে অনেক উন্নত স্তরে আমরা আনতে পেরেছি। মাননীয় বিরোধী দলের বন্ধুরা রেলের কথা বললেন, সার্কুলার রেলের কথা বললেন। কিন্তু পাতাল রেল কলকাতার নাগরিক জীবনে যে কত বাধা সৃষ্টি করেছিল, পাতাল রেল করতে গিয়ে যে অসুবিধার সৃষ্টি হয়েছে কলকাতার নগর জীবনে, তা সত্ত্বেও কলকাতার নাগরিক, কালকাতার আশেপাশের বিভিন্ন পৌরসভা এবং কলকাতা কর্পোরেশন এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারকে যে সহযোগিতার হাত বাড়িয়ে দিয়েছে, প্রশাসনিক স্তরে যে সহযোগিতার হাত বাড়িয়ে দিয়েছে, তার ফলে আজকে পাতাল রেল এখন সম্পূর্ণ হওয়ার দিকে এগিয়ে যাচ্ছে এবং সেখানে পশ্চিমবঙ্গ সরকার এবং কলকাতা পৌরসভাতে বা লাগোয়া পৌর অঞ্চলগুলোকে যে অঞ্চল থেকে আমি নির্বাচিত, সেই বরাহনগর পৌরসভাকে, দক্ষিণ দমদম পৌরসভাকে এই পাতাল রেলের জন্য অনেক কষ্ট স্বীকার করতে হয়েছে এবং জনসাধারণকে

অনেক অসুবিধার মধ্যে দিন যাপন করতে হয়েছে। কিন্তু তা সত্ত্বেও আমরা চেয়েছি বৃহত্তর জনসাধারণের স্বার্থে যে পরিকল্পনা গৃহীত হয়েছে, সেই পরিকল্পনা যাতে সময় মতো রূপায়িত হয় তার জন্য কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে আমাদের রাজ্য সরকারের কাছে সহযোগিতা চাওয়া হয়েছে, আমরা সেই সহযোগিতার হাত বাড়িয়ে দিয়েছি। কিন্তু আমি মাননীয় পৌরমন্ত্রীকে একটি কথা বলব, বিভিন্ন পৌরসভায় যেসমস্ত কর্মচারী নিয়োগ করা হয়, আমি নিজে তার সঙ্গে যুক্ত, কর্মচারী নিয়োগ করার ক্ষেত্রে একটা বৈজ্ঞানিক পদ্ধতি আজ পর্যন্ত উদ্ভাবন করতে পারিনি। বিভিন্ন পৌরসভায় কোন কোন শ্রেণীর কত কর্মচারী নিয়োগ করা উচিত, তার যে বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গি থাকা উচিত, যাতে মানুষের প্রয়োজনে সেই কর্মচারী শ্রম দিয়ে নাগরিকদের কাজে সহযোগিতা করতে পারে, নাগরিক জীবনকে আরও সুস্থ সবল করতে পারে, তার কোনো বাস্তব দৃষ্টিভঙ্গি আমরা আজ পর্যন্ত গ্রহণ করতে পারিনি। অন্তত এই বাজেটের মধ্যে তার কোনও ইঙ্গিত মাননীয় পৌর মন্ত্রী মহাশয় এখানে দেননি। আমি মনে করি এটা দেওয়ার প্রয়োজন ছিল। অর্থনৈতিক দিক থেকে এটা দেওয়ার প্রয়োজন আছে। এবং তার সঙ্গে কর্মী নিয়োগের ক্ষেত্রে বিভিন্ন পৌরসভার একটা কমিটি আছে, বিধায়করা সেই কমিটির সদস্য, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের অফিসারও সেই কমিটির সদস্য আছেন এবং মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান বা পৌরপিতা, তিনিও সদস্য, কিন্তু আমার বক্তব্য হচ্ছে যে এই কমিটির কোনো বেঠক করে কোনো সিদ্ধান্ত নিয়ে কোনো কর্মী নিয়োগ করা হচ্ছে না। আমি পৌরমন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, সরকারের সিদ্ধান্তটা বিভিন্ন পৌরসভায় যাতে যথাযথ ভাবে কার্যকর করা হয় সেদিকে তিনি দৃষ্টি দেবেন, তা নাহলে স্থানীয় জনসাধারণের মধ্যে এবং আমাদের মধ্যেও নানা প্রশ্ন এই নিয়ে জাগছে। তা নিরসনের জন্য সুষ্ঠ্য ব্যবস্থা হওয়া দরকার। আর একটা জিনিস বলব, ফায়ার সার্ভিসের ক্ষেত্রে মাননীয় পৌরমন্ত্রীকে বিগত বাজেটে বলেছিলাম এবং তার উত্তরে তিনি সেদিন উত্তর দিয়েছিলেন যে উত্তরবঙ্গে যে সমস্ত চা বাগান এলাকা আছে, যেগুলো নগর জীবনের সঙ্গে ওতপ্রত ভাবে জড়িত এবং আজকে নাগরিক হিসাবে তারা তাদের অধিকার অর্জন করেছেন, সেই সব জায়গায় ফায়ার স্টেশনের ব্যবস্থা করা হবে, যেমন জলপাইগুড়ি জেলার বীরপাড়া অঞ্চলে ফায়ার সার্ভিস স্টেশনের কথা তিনি বলেছিলেন বরাহনগরের ফায়ার স্টেশনের কথাও তিনি বলেছিলেন এবং মুর্শিদাবাদের আরও কয়েকটি এলাকায় ফায়ার স্টেশনের কথাও তিনি বলেছিলেন, যে আমরা পরিকল্পনা নিয়ে এগোচ্ছি। আমার বক্তব্য হচ্ছে এই, পৌরমন্ত্রী সেই ব্যাপারে সজাগ দৃষ্টি দিয়েছেন। কিন্তু যে কথাটা জোর দিয়ে আমি বলতে চাই, একটা বিভাগের সঙ্গে আর একটা বিভাগের কাজের যে সমন্বয় এবং তাকে বাস্তবে রূপায়িত করার যে যৌথ পরিকল্পনা সেটা আমরা গড়ে তুলতে পারিনি। আমি জানি মাননীয় পৌর মন্ত্রী বরাহনগর ফায়ার সার্ভিস স্টেশনের জন্য পরিকল্পনা গ্রহণ করেছেন, কিন্তু যে জমিতে সেটা তৈরি হবে, সেই ব্যাপারে আজকে সুষ্থ সমাধান হয়নি। সেই জন্য বিভিন্ন দপ্তরের সঙ্গে পৌর দপ্তরের যে সমন্বয় থাকা দরকার, সেটা আজকে গড়ে তোলা দরকার। জলের ব্যাপারে যে প্রশ্নটা আজকে বিরোধী দল থেকে তোলা হয়েছে, কংগ্রেস যখন ক্ষমতায় ছিল, পশ্চিমবাংলায় ব্যারাকপুর ক্যান্টনমেন্টে আমি জানি কংগ্রেস আমলেই সেখানে জলকর বসানো হয়েছে এবং আমাদের পশ্চিমবঙ্গ একমাত্র ভারতবর্ষের মধ্যে একটি রাজ্য এবং এই কলকাতা শহর এবং তার পার্শ্ববর্তী পৌর এলাকাগুলোতে আমরা গর্বের সঙ্গে ঘোষণা করতে পারি ভারতবর্ষের অন্যান্য রাজ্যে জলের

ব্যাপারে যে নির্দিষ্ট সীমারেখা বেঁধে দেওয়া হয়েছে, পশ্চিমবাংলার নাগরিক জীবনের ক্ষেত্রে সেই রকম ধরণের সীমাবদ্ধতা নেই। সেই জন্য আজ জলকরের যে টুকু ব্যবস্থা আছে, আমাদের সেই ব্যবস্থার পরিবর্তন করার জন্য দৃষ্টিভঙ্গি রাখতে হবে। মাননীয় বন্ধু নিরঞ্জন মুখার্জি বলেছেন যে আজকে যারা আমাদের ঋণ দিচ্ছে, তারা এই ধরনের শর্ত চাপিয়ে দিচ্ছে। ধনতান্ত্রিক ব্যবস্থার মধ্যে দিয়ে বামফ্রন্ট সরকারকে কাজ চালাতে হচ্ছে এবং আমরা আমাদের সীমাবদ্ধতার কথা বারবার বলছি। অনেক ক্ষেত্রেই আমাদের ইচ্ছার বিরুদ্ধে কাজ করতে হচ্ছে আমাদের সামনে যে সমস্ত বাধাগুলি রয়েছে সেগুলিকে আগামী দিনে আমাদের কাটিয়ে উঠতে হবে। বিশেষ করে বিভিন্ন পৌর এলাকায় নাগরিকদের জন্য জল সরবরাহের সুবন্দোবস্ত করতে হবে। এমন কি বিভিন্ন পৌর এলাকার সাথে যে সমস্ত পঞ্চায়েত এলাকার জল সরবরাহ ব্যবস্থা জড়িত আছে সে সমস্ত এলাকায়ও জল সরবরাহের দিকে আমাদের নজর দিতে হবে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পরিশেষে আমি একটা বিষয়ে দু'একটি কথা বলে আমার বক্তব্য শেষ করব। রাস্তাঘাট এবং যান-চলাচলের ব্যাপারে কলকাতা কর্পোরেশন, আশপাশের পৌরসভাগুলির, কলকাতা পুলিশ এবং পরিবহন বিভাগের একটা সুষ্ঠু যোগাযোগ বা সমন্বয় গড়ে তুলতে হবে। ইদানিং আমরা দেখছি কলকাতা পুলিশের পক্ষ থেকে বিভিন্ন যাত্রীবাহী বাসকে ডালহাউসি এলাকায় ঢোকা নিষিদ্ধ করে দেওয়া হয়েছে। এ বিষয়ে আমরা বিধায়ক হিসাবে বিভিন্ন যাত্রী সমিতির পক্ষ থেকে প্রতিবাদ-পত্র পেয়েছি এবং তারা বলছেন, 'দরকার হলে আমরা প্রতিকারের জন্য আন্দোলনে নামতে বাধ্য হব।' কলকাতা শহরের ডালহাউসি এলাকা দৈনিক অফিস যাত্রীদের প্রাণ কেন্দ্র। অতএব সাধারণ যাত্রীবাহী বাসগুলি যাতে ঐ এলাকায় ঢুকতে পারে তার জন্য পৌরমন্ত্রীকে আমি অনুরোধ করছি এ বিষয়ে পৌরসভা, পুলিশ প্রশাসন এবং পরিবহন দপ্তরের মধ্যে একটা সমন্বয়ের মাধ্যমে তিনি উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন। আমাদের মাননীয় পৌরমন্ত্রী মহাশয় প্রগতিশীল নীতির দ্বারা চিহ্নিত পরিকল্পনার মধ্যে দিয়ে নগর জীবনকে আরো সুন্দর করে গড়ে তোলার জন্য চেষ্টা করছেন, সেই জন্য আমি তাকে অভিনন্দন জানিয়ে, আমার ব্যয় বরাদ্দের দাবিকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[5-50 — 6-00 P. M.]

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, যে নীতিতে স্বয়ং-শাসিত প্রতিষ্ঠানগুলিকে চলতে দেওয়া উচিত, সেই নীতিতেই বামফ্রন্ট সরকার পৌরসভাগুলিকে চলতে সাহায্য করছেন। এই প্রতিষ্ঠানগুলি সবই স্টেট লায়াবিলিটি, এগুলি থেকে আয়ের আশা করা হয় না। বরং এগুলির জন্য স্টেটকে ব্যয়ই করতে হয়। মাননীয় বিধায়ক মতীশ বাবু এ বিষয়ে পরিষ্কারভাবে বলে গেছেন। আমাদের বিরোধী দলের বন্ধুরা যখন এই রাজ্য শাসন করতেন তখন স্টেটের পক্ষ থেকে এই প্রতিষ্ঠানগুলির জন্য মাথা পিছু আট আনা করে খরচ করা হত। আজকে বামফ্রন্ট সরকারের রাজত্বকালে সে জায়গায় মাথা পিছু আড়াই টাকা বা তার চেয়েও বেশি খরচ করা হচ্ছে। আমরা এই প্রতিষ্ঠানগুলিতে গণতন্ত্র ফিরিয়ে এনেছি। বিরোধীদের আমলে এই সমস্ত প্রতিষ্ঠানগুলিতে নির্বাচন হত না, গণতান্ত্রিক শাসন ব্যবস্থা চালু ছিল না। ১৯৭২ সালে তারা ক্ষমতায় এসেই সমস্ত পৌর প্রতিষ্ঠানগুলিকে

বাতিল করে দিয়েছিলেন। কেবল মাত্র তাদের দলের আওতার যেগুলি ছিল সেগুলিকে তার কাজ করতে দিয়েছিলেন। অবশ্যই আমরা যতটা আশা করেছিলাম ততটা এই বিভাগের উন্নতি হয় নি। কিন্তু আমাদের প্রচেষ্টা থেমে যায় নি, এ বিষয়ে আমার যা অভিজ্ঞতা তা হচ্ছে, মাননীয় পৌর মন্ত্রী মহাশয় বিভিন্ন পৌরসভাগুলির জন্য যে পরিমাণ টাকা বরাদ্দ করেন সে পরিমাণ টাকাই ভালোভাবে ব্যয় করা হয় না, অনেক ক্ষেত্রেই অপ-ব্যয় হয়। রাস্তা-ঘাটের যেভাবে উন্নতি হওয়া উচিত সেভাবে হচ্ছে না, জল-নিকাশি ব্যবস্থা যতটা হওয়া উচিত ততটা হচ্ছে না, পানীয় জল সরবরাহ যেভাবে হওয়া উচিত সেভাবে হচ্ছে না। এবং এ কথা সত্য যে কিছু কিছু জায়গায় দুর্নীতিও আছে। কিন্তু এ সবের জন্য রাজ্য সরকার মোটেই দায়ী নয়। এ সবের জন্য পৌর প্রতিষ্ঠানগুলি নিজেরা দায়ী। মূল কারণ হচ্ছে পৌর প্রতিষ্ঠানগুলি দীর্ঘদিন ধরে কংগ্রেস আমলে যেভাবে চলেছে, সেভাব তার এখনো কাটেনি। কেন্দ্রীয়ভাবে কোনো পরিকল্পনা গ্রহণ করে কাজকর্ম করা হয় না। মিউনিসিপ্যাল কমিশনাররা বরাদ্দকৃত টাকা নিয়ে ব্যক্তিগত উদ্যোগে নিজ নিজ ওয়ার্ডের উন্নতির দিকে মনোযোগ দেন এবং নিজেদের খুশি মতো খরচ করেন। সামগ্রিক উন্নতির দিকে লক্ষ্য রেখে সামগ্রিকভাবে পরিকল্পনা রূপায়ণের দিকে নজর দেন না। তারপরে কমিশনাররা নিজ নিজ ওয়ার্ডকে পরিষ্কার রাখার জন্য এক্সট্রা কুলি হিসাবে পৌর কর্মচারিদের নিজ নিজ ওয়ার্ডে কাজে নিযুক্ত রাখার চেষ্টা করেন। এবং এই অপচেষ্টার মধ্যে দিয়ে দীর্ঘদিন ধরে আমরা দেখছি পৌরসভাগুলির লক্ষ লক্ষ টাকার তহবিল তছরূপ হচ্ছে, অপ-ব্যয় হচ্ছে এই অবস্থার পরিবর্তন করতে হবে। এটা আমার ব্যক্তিগত অভিজ্ঞতা মেদিনীপুর পৌরসভার ক্ষেত্রে। এই বিষয়ে আমি বিধানসভায় উল্লেখ করেছি এবং মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বর্তমানে যে ডিরেকটর বোর্ড করেছেন মিউনিসিপ্যালিটির ক্ষেত্রে এবং সেখানে যে টেকনিসিয়াঙ্গ এবং ইঞ্জিনিয়ারদের নিয়েছেন সেই ব্যবস্থাকে অবিলম্বে কার্যকর করতে হবে। কমিশনাররা চান তাদের অধিকারে থাকবে কিন্তু সামগ্রিকভাবে শহর পরিকল্পনাকে কার্যকর করার জন্য, আমাদের দৃষ্টি দিতে হবে। এই সমস্ত জিনিস কন্ট্রাকটর এবং ওভারসিয়ারদের হাতে ছেড়ে দিলে দেখা যাবে যে জায়গাটা সিমেন্ট দিয়ে বাঁধানো হল, কিছুদিন পর জল পড়লে সেগুলো গলে যাবে। রাস্তাগুলিতে পিচ পড়ল না ভাল করে, ফলে ভেঙে গেল। ইট দিয়ে যে রাস্তা বাঁধানো হল প্রচুর টাকা খরচা করে, দুদিন বাদে দেখা গেল তার দাঁত বেরিয়ে গেল। রিক্সাওয়ালারা সেই রাস্তা দিয়ে রিক্সা নিয়ে দুদিন বাদে যেতে পারছে না, তাদের রিক্সার টায়ার-টিউব নষ্ট হয়ে যাচ্ছে। সুতরাং এই অবস্থা বেশি দিন চলতে দেওয়া উচিত নয়। আমি মেদিনীপুর পৌরসভার কথা বলছি। সেখানে যে কমিশনার চেয়ারম্যান হয়েছিলেন শ্রী ভোলানাথ গিরি, তিনি হঠাৎ অসুস্থ হয়ে গেলেন। তার অসুস্থতার সুযোগ নিয়ে তার সই জাল করে লক্ষ লক্ষ টাকার তছরূপ হয়ে গেল। এমন কি উনি মারা যাবার পরেও তার নামে সই করা বিলও পাশ হয়ে গেল। এখনও পর্যন্ত এই জিনিস চলছে। সেইজন্য আমি বলছি এই সম্বন্ধে পূর্ণাঙ্গ তদন্ত হোক। ঐ সময় থেকে অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ পর্যন্ত পুঙ্খানুপুঙ্খ অনুসন্ধান করা হোক। অ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ হওয়ার পর মন্ত্রী মহাশয়ের উদ্যোগে যে কাজ হয়েছে বিগত ৫ বছরে সেই কাজ হয়নি। পশ্চিমবাংলায় বিভিন্ন পৌরসভা আছে। আমার মনে হয় সেখানেও এই মেদিনীপুর পৌরসভার মতন অভিজ্ঞতা হবে। কাজেই এই অবস্থার প্রতিকারের জন্য তদন্তের ব্যবস্থা করুন এবং কেন্দ্রীয় পরিকল্পনাভিত্তিক মিউনিসিপ্যালিটিগুলির কাজকর্ম করুন। এতে করে

পৌরসভার স্বাস্থ্য ফিরে আসবে এবং বিভিন্নভাবে পৌরসভাগুলির অগ্রগতি হবে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গৌরচন্দ্র কুণ্ডু :** আজকে মাননীয় পৌরমন্ত্রী মহাশয় যে বাজেট এখানে উপস্থিত করেছেন তাকে সমর্থন করে আমি দু-একটি কথা বলতে চাই। এখানে মান্নান সাহেব কিছু কথা বলে চলে গেলেন, আমি মান্নান সাহেবকে উদ্দেশ্য করে বলছি, উনি বললেন, পশ্চিবাংলার মানুষ আমাদের বামফ্রন্ট সরকারকে এবং আমাদের মাননীয় পৌরমন্ত্রী মহাশয়কে নাকি ধিক্কার দিয়েছেন। ওনাকে আমি জানিয়ে দিতে চাই যে পশ্চিমবাংলার মানুষ বামফ্রন্ট সরকারকে বারবার সমর্থন করেছেন এবং আগামী দিনেও সমর্থন করবেন। পশ্চিমবাংলার মানুষ গত মিউনিসিপ্যাল নির্বাচনে আমাদের বামফ্রন্টকে বিপুলভাবে সমর্থন করেছেন এবং আগামীদিনেও করবেন এবং এই যে বামফ্রন্ট সরকারের সাফল্য তারজন্য মাননীয় পৌরমন্ত্রী মহাশয়ের যথেষ্ট অবদান আছে এই কথাটা পশ্চিমবাংলার যেকোনো মানুষ বুঝতে সক্ষম। সুতরাং ওনাদের কথায় মানুষ আর ভুলবে না। তারপর রউফ সাহেব কৃষ্ণনগর মিউনিসিপ্যালিটির ক্ষেত্রে বললেন, দেখুন এখানে কি হচ্ছে? পশ্চিমবাংলায় আরোও অনেক মিউনিসিপ্যালিটি আছে কিন্তু তিনি এই মিউনিসিপ্যালিটির উপর একটা পয়েন্ট পেয়ে গেলেন। কিন্তু উনি বোধ হয় জানেন না যে ঐ মিউনিসিপ্যালিটিতে ওনাদের দলের লোকরাই দুর্নীতি করছেন। ঐ মিউনিসিপ্যালিটিতে কংগ্রেসের লোকই হচ্ছে চেয়ারম্যান। ওরাই এইসব দুর্নীতি করছেন, সরকারি টাকা তছরূপ করছেন, ডাইভারসন করছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওনারা গণতন্ত্রের কথা বলেন, কিন্তু ওনাদের মুখে এই কথা শোভা পায় না। কারণ ১৯৭২ সালে থেকে ১৯৭৭ সাল পর্যন্ত সুব্রতবাবু ঐ দপ্তরের মন্ত্রী ছিলেন। ঐ সময়ে সমস্ত মিউনিসিপ্যালিটিগুলিকে সুপারসিড করে দিয়েছিলেন, নমিনেটেড বোর্ড কংগ্রেসের লোকেদের দিয়ে খাড়া করে দিয়েছিলেন। তারা ঐ সমস্ত মিউনিসিপ্যালিটিগুলিতে ভুতের নৃত্য করেছিলেন। তারপর বামফ্রন্ট সরকার আসার পর নির্বাচনের ব্যবস্থা হয়েছে। সুতরাং গণতন্ত্রের কথা ওদের মুখে শোভা পায় না। আবার দেখুন ওনারা বললেন যে আমাদের নাকি পরিকল্পনা নাই। ওনারা বোধ হয় জানেন না যে বর্তমানে মিউনিসিপ্যালিটিগুলিতে কিভাবে কাজ হয়। আজকে যে কোনো কাজ করতে গেলে আগে পরিকল্পনা করতে হয়। বোর্ড মিটিংয়ে পাশ করাতে হয়। ওদেরও দু-একজন মেম্বার আছেন, ওরা বোধহয় জানেন না যে পাশ না করলে সরকার টাকা দেয় না। ডেভেলপমেন্ট ফান্ডের টাকা সেটা ডিসট্রিক্ট ম্যাজিস্ট্রেটকে দিয়ে পাশ করাতে হয়, পরিকল্পনা করতে হয়, বিশৃঙ্খলভাবে হয় না। বোর্ড মিটিংয়ে পাশ না করা হলে পরিকল্পনা কার্যকর করা যায় না। ওদের আমলে এইরকম গণতান্ত্রিক অধিকার ছিল না, তখন চেয়ারম্যান, অফিসার ওরা যা করতেন তাই হত। আমাদের আমলে গণতান্ত্রিক অধিকার দেওয়া হয়। ওরা বোধ হয় জানেন না যে বোর্ড অফ কমিশনারসদের নির্বাচিত বোর্ডের কথা। ওদের যে বোর্ড আছে তাদের যে পরিমাণ টাকা দেওয়া হয় যেখানে বামপন্থী বোর্ড আছে সেখানেও সেই একই পরিমাণ টাকা দেওয়া হয়। বরং জনসংখ্যা ভিত্তিতে কোথাও কোথাও বেশি টাকাও দেওয়া হয়। কৃষ্ণনগর মিউনিসিপ্যালিটিকে আমাদের নদীয়া জেলার মধ্যে বেশি টাকা বা বেশি সুযোগ দেওয়া হয়। বেশি লোক থাকার জন্য সব কিছু বেশি পেয়ে থাকেন। ওরা আর একটা কথা বললেন, টাকা পয়সা নাকি জনগণের জন্য খরচ হয় না। আজকে শিলিগুড়ি থেকে আরম্ভ করে

[6-00 — 6-10 P. M.]

পশ্চিমবঙ্গের যে কোনে মিউনিসিপ্যালিটিতে যান, দেখবেন উন্নয়নের ঢেউ বয়ে চলেছে। একথা ঠিক যে সি. এম. ডি. এ., সি. ইউ. টি. পি. এলাকায় বেশি উন্নতি হয়েছে, ওখানে বরাদ্দ টাকা এবং সুযোগ বেশি আছে। কিন্তু সি. এম. ডি. এ.র বাইরে যেসব মিউনিসিপ্যালিটি আছে সেখানেও ওদের আমলে যা উন্নতি হয়েছিল তার চেয়ে হাজার হাজার গুণ বেশি উন্নতি হয়েছে। আমি একটা মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান, আমি জানি ওদের আমলে সেখানে সারা বছরে ১৫টা টিউবওয়েল হত না আমাদের আমলে আজকে ১৫০থেকে ২০০ টি টিউবওয়েল হচ্ছে। রাস্তাঘাট, ড্রেন, কমিউনিটি হল, টাউনহল, পার্ক থেকে আরম্ভ করে পৌরসভার অধীনে যেকোনো উন্নয়নমূলক কাজ হচ্ছে। ওদের আমলে ওসব চিন্তা করা যেত না। আমরা আজকে সকালে হিসাব নিচ্ছিলাম যে ওদের আমলে ১১ বছরে ডেভেলপমেন্ট ফান্ডে টাকা দেওয়া হত মাত্র ৫০ হাজার । আজকে আমাদের সরকারি তরফ থেকে শুধু যে গণতান্ত্রিক অধিকার প্রয়োগ করা হয়েছে তাই নয়, শুধু নির্বাচিত বোর্ড গঠন করা হয়েছে তাই নয়, সেই বোর্ড যাতে কাজ করতে পারে তার জন্য বছরে ৬ থেকে ৭ লাখ টাকা ডেভেলপমেন্ট ফান্ডে দেওয়া হয়। অর্থাৎ উন্নয়নমূলক ফান্ডে দেওয়া হয়। এ ছাড়া আপনারা জানেন এম. জি সারচার্জ, এম. ভি. ট্যাক্স ওদের আমলে এক পয়সাও দেওয়া হত না, মোটর ভিহিকেলস থেকে যা টাকা পাওয়া যেত তার কিছুই দিতেন না। আমাদের আমলে এই সব থেকে প্রত্যেক মিউনিসিপ্যালিটি বছরে ১ থেকে দেড় লাখ টাকা পায়। এই সরকার মিউনিসিপ্যালিটি পরিচালনার জন্য অর্থ ব্যয় করে থাকেন, শুধু অর্থ সাহায্যই করেন না, সেই অর্থ যাতে সুষ্ঠুভাবে ব্যয়িত হয় তার জন্য দৃষ্টি দেন। ওদের আমলে ইঞ্জিনিয়ারিং ডাইরেকটার ছিল না, আমাদের আমলে হয়েছে, ইঞ্জিনিয়ারদের কাজ বেড়েছে, তারা প্রত্যেক মিউনিসিপ্যালিটিতে গিয়ে কাজ তদারকি করেন, টাকা, পয়সা ঠিকমতো ব্যয়িত হচ্ছে কিনা সেটা দেখেন। ইঞ্জিনিয়ারদের সাহায্য পাওয়ার ফলে আজকে যে কথা মাননীয় কামাখ্যা বাবু বললেন সেটা সর্বক্ষেত্রে সঠিক নয়। এই সাহায্য পাওয়ার ফলে দেখা যাচ্ছে যে রাস্তায় ঠিক সময়ে পীচ, মাটি সবই পড়ছে। হয়ত দু-একটি মিউনিসিপ্যালিটিতে কংগ্রেস বোর্ড কাজ পরিচালনা করেন, সেখানে হতে পারে। বামফ্রন্ট পরিচালিত মিউনিসিপ্যালিটিতে ইঞ্জিনিয়ারিং ডাইরেক্টারদের সহায়তায় সঠিকভাবে কাজ হয়। কংগ্রেস সদস্যরা হয়ত জানেন না যে মাননীয় মন্ত্রী মহাশয়, ৩০টি পৌরসভাকে আই. ডি. এস. এম. টি. স্কীমের মধ্যে নিয়েছেন। অর্থাৎ ডেভেলপমেন্ট অফ মিডিয়াম অফ স্মল স্কেল টাউনস, এই স্কীমের ফল কি হয়েছে জানেন? তাতে লক্ষ লক্ষ টাকা বরাদ্দ হচ্ছে এবং সেই কাজ মিউনিসিপ্যাল ডিপার্টমেন্টের ডাইরেক্ট তত্বাবধানে করা হচ্ছে। এর ফলে উন্নয়ন ব্যাপকভাবে হচ্ছে। আগে গরিব মানুষদের একটিও পায়খানা ছিল না, সেইসব গরিব মানুষরা মাঠে ময়দানে পায়খানা করত। আজকে সেই গরিব মানুষদের ঘরে ঘরে পাকা পায়খানা করে দেওয়া হয়েছে যার নাম হচ্ছে ফোর্থ ক্লাশ ল্যাট্রিন। আজকে সেইজন্য তারা এই সরকারকে ধন্য ধন্য করছে। স্যার, আপনি জানেন যে, আমাদের দেশে রিফিউজি আগমনের ফলে বহু রিফিউজি কলোনি গড়ে উঠেছে। সেইসব রিফিউজিদের পায়খানা তৈরি করবার ক্ষমতা নেই। আজকে তাদের জন্যও পায়খানা করে দেওয়া হয়েছে। আমাদের রানাঘাট অঞ্চলে এইভাবে বহু মানুষদের ঘরে পায়খানা করে দেওয়া হয়েছে। আজকে শান্তিপুর মাননীয় মন্ত্রী মহাশয়ের কল্যাণে খাটা পায়খানার জায়গায় স্যানিটারি ল্যাট্রিন

চালু হয়েছে। এসব কথা ওরা নিশ্চয়ই জানেন।

মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আপনি এই কথা জানেন যে, ১৯৪৭ সালে কংগ্রেস সরকার প্রতিষ্ঠিত হবার পর আজকে কংগ্রেসের একশত বর্ষ অনুষ্ঠান হয়ে গেছে। কিন্তু ১৯৭৭ সাল পর্যন্ত ওরা কোনো কাজ করেন নি। মিউনিসিপ্যালিটিগুলি ড্রেন সংস্কার করেন নি, পানীয় জলের ব্যবস্থা করেনি, রাস্তাঘাট করেনি। শহরগুলি এক-একটা নরককুণ্ড ছিল। গত নয় বছরে আমরা শহরগুলোকে নরককুণ্ডের অবস্থা থেকে কিছুটা এগিয়ে নিয়ে যেতে পেরেছি। তবুও আমি বলব, পানীয় জলের সমস্যা আজও আছে। আমার জেলাতেও এই সমস্যা আছে। পানীয় জলের ব্যবস্থা করতে গেলে সেখানে এক-একটি ক্ষেত্রে ১ কোটি টাকা লাগে। আমরা জানি, বামফ্রন্ট সরকারের ক্ষমতা সীমিত এবং সেই কারণেই সর্বক্ষেত্রে পানীয় জলের ব্যবস্থা কার্যকর করা যায়নি। আজকে মিউনিসিপ্যালিটিগুলিতে অ্যাম্বুলেন্স এবং ডেড বডি কারেরও সমস্যা আছে। আমরা আশা করি, এইসব সমস্যা সমাধানের দিকেও মাননীয় মন্ত্রী নিশ্চয়ই এগোতে পারবেন।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি শুধু উন্নয়নের কথাই বলতে চাইনা। ওরা এতকাল কর্মচারিদের ক্ষেত্রে কুম্ভীরাশ্রু বর্ষণ করা ছাড়া আর কিছুই করেননি। আগে একজন পৌরসভার কেরানির বেতন ছিল সর্বসমেত ৩৮০ টাকা, আজকে সেটা বেড়ে সর্বসমেত হয়েছে ৯০০ টাকা। আগে একজন মেথরের বেতন ছিল সর্বসমেত ২৪২ টাকা, এখন সেটা ৬৫২ টাকা হয়েছে। আজকে আমাদের এই সরকার পৌরসভার পে কমিটির রিপোর্ট কার্যকর করেছেন এবং সেই সুপারিশ কার্যকর করবার ফলে তাদের বেতন বৃদ্ধি হয়েছে। ওরা কর্মচারিদের ক্ষেত্রে পেনশন গ্র্যাচুইটি স্কীমের ব্যবস্থা করেননি, ফলে তখন একজন মিউনিসিপ্যাল কর্মচারী মারা গেলে তার পরিবারকে কে দেখবে তা কেউ জানত না। আজকে এই সরকার তাদের ক্ষেত্রে পেনশন, গ্র্যাচুইটি চালু করেছেন এবং তারজন্য কর্মচারিরা এই সরকারকে ধন্য ধন্য করছেন। আজকে এই সরকার মিউনিসিপ্যালিটি লিভ্ রুল চালু করেছেন। আগে মুর্শিদাবাদ, মেদিনীপুর বা রানাঘাট প্রভৃতি এক একটি মিউনিসিপ্যালিটিতে এক এক রকম নিয়ম এক্ষেত্রে চালু ছিল। এই সরকারই প্রথম তাদের বেতনে সমতা আনলেন। সরকার বললেন যে, সবার ক্ষেত্রে একই রকম লিভ্ রুল হবে। আগে ফোর্থ ক্লাশ স্টাফ—সুইপারদের কোনো রকম লিভ্ রুল ছিল না, তারা আর্নড লিভও পেতেন না, কিন্তু বর্তমানে এরাও আর্নড্ লিভ পাচ্ছেন। বস্তি উন্নয়নের জন্য সরকার প্রচুর টাকা ব্যয় করেছেন। পানীয় জলের সমস্যা থাকা সত্ত্বেও বলব যে এক্ষেত্রে এই সরকার যা করেছেন, কংগ্রেস রাজত্বের তুলনায় হাজার হাজার গুণ বেশি ব্যবস্থা করেছেন। সর্বশেষে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, সি. এম. ডি. এ. এবং মিউনিসিপ্যালিটিগুলোতে মন্ত্রী মহাশয় যেভাবে দৃষ্টি দিয়েছেন সেইভাবে মফস্বলে তিনি যেন দৃষ্টি দেন এই আবেদন করব। এই কথা বলে এই বাজেট বরাদ্দকে সম্পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নারায়ণ দাস মুখার্জিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পৌরমন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ পেশ করেছেন তাকে সম্পূর্ণ সমর্থন জানিয়ে আমি দু-একটা কথা বলতে চাই। একটু আগে মাননীয় বিরোধী পক্ষের সদস্যরা এখানে লিবিয়া-লিবিয়া করে চলে গেলেন। স্যার, ওনাদের লিবিয়াটা আসল ব্যাপার নয়, আসল ব্যাপার হচ্ছে ওনাদের আমলে মিউনিসিপ্যালিটিগুলির

কি অবস্থা সৃষ্টি হয়েছিল আর এই বামফ্রন্ট সরকারের আমলে কি অবস্থার সৃষ্টি হয়েছে সেটা ওরা জানেন। ওনাদের মধ্যে ২-১ জন এই বাজেট বরাদ্দের উপর আলোচনা করেছেন এবং আলোচনা করতে গিয়ে বাজেট বরাদ্দের মূল অংশে ওনারা গেলেন না। কোথায় পাতাল রেল সেখানে মন্ত্রী মহাশয় নাকি ওনাদের উদ্বোধন করতে দেননি—সল্টলেকে জমির ব্যাপার নিয়ে এই সব কথা বলে চলে গেলেন। বাজেট বরাদ্দ সংক্রান্ত যে প্রস্তাব মাননীয় মন্ত্রী মহাশয় এনেছেন সেই সম্পর্কে ওনাদের বলার কিছু নেই। ওরা কি বলবে? বিশেষ করে চিফ হুইপ সুব্রত মুখার্জির আমলে সব থেকে বেশি খারাপ হয়েছিল পশ্চিমবাংলার মিউনিসিপ্যালিটিগুলির অবস্থা। সেই কারণে দুরাত্মার ছলের অভাব হয় না, তাই এখানে ওরা একটু ছেলেমানুষী করে চলে গেলেন। মাননীয় পরিষদীয় মন্ত্রী মহাশয় কি বললেন না বললেন সেই সব কথা শুনে তারপর না হয় চলে যেতে পারতেন। তা না করে ওই দিকে হাত দেখিয়ে এবং সঙ্গে সঙ্গে চিৎকার করে চলে গেলেন। এটা অত্যন্ত ছেলেমানুষী ছাড়া আর কি বলা যায়? আজকে স্থানীয় প্রশাসন এবং নগর উন্নয়ন খাতে ব্যয় বরাদ্দের উপর ওদের বলার কিছু মুখ নেই, সেই জন্য অছিলা করে চলে গেলেন। এই ব্যাপারে ওনাদের স্বাধীনতা আছে আমাদের কিছু বলার নেই, স্যার, আমি আজকে এই ব্যয় বরাদ্দকে সমর্থন করতে গিয়ে আমি একটু পিছনের কথা উল্লেখ করব। তা না হলে আমরা এখন কোথায় দাঁড়িয়ে আছি, কোনও অবস্থায় এই বিভাগ আছে সেটা উপলব্ধিতে আনা যাবে না। বেশি দূর এগিয়ে যাবার দরকার নেই, তা ছাড়া সময়ও আমার অত্যন্ত কম। আমরা যদি ধরি ইংরেজ আমলে, ব্রিটিশ সাম্রাজ্যবাদের যুগে, লর্ড রিপনের আমলে ১৮৮২ খ্রীস্টাব্দে ল্যান্ড মার্ক ইন হিস্ট্রি। পৌর সভার আইন সংক্রান্ত যে ইতিহাস ১৮৮২ খ্রীস্টাব্দে একটা মূল্যবান অধ্যায়। লর্ড রিপন যে প্রস্তাব এনেছিলেন ২ বছর পরে ১৮৮৪ খ্রীস্টাব্দে সেটা বঙ্গীয় পৌর আইন ১৮৮৪ এই নামে অভিহিত হয়েছিল সেই আইনের প্রথম নির্বাচিত সদস্যের আইন হয়, অর্থাৎ সদস্যদের মধ্যে তিন ভাগের মধ্যে দুই ভাগ নাগরিকদের দ্বারা নির্বাচিত হবে এই রকম বিধি ওই আইনে ছিল। তারপর ১৮৮৪ সালে বঙ্গীয় পৌর আইন সেটা ১৯৩২ সালে কুরুপ ত্যাগ করে। ব্রিটিশ সাম্রাজ্যবাদ নিজেদের শাসনের সুবিধার জন্য এই সব করেছিলেন। কিন্তু স্বাধীন হবার পর ১৯৩২ সালের সেই জীর্ণ, পঙ্গু আইনকে পরিবর্তন করার কোনো ইচ্ছা পূর্বতন সরকার বিশেষ করে কংগ্রেস সরকারের ছিল না।

[6-10 — 6-20 P. M.]

আমরা সবথেকে খারাপ অবস্থা দেখি ঐ কংগ্রেস সরকারের আমলে অর্থাৎ ১৯৭২-৭৭ সাল পর্যন্ত সময়েই। এখানে একথা বহু সদস্যও উল্লেখ করে গেছেন যে, কংগ্রেস সরকারের ঐ সময়ে পশ্চিমবাংলার মিউনিসিপ্যালিটিগুলির অবস্থা খুবই খারাপ ছিল। আমি নিজেও তখন পৌর সভার সাথে যুক্ত ছিলাম, আমি জানি তখন মিউনিসিপ্যালিটির অবস্থা কি রকম ছিল। ওরা ১৯৭২ সালের ক্ষমতায় এসে প্রথমেই আমার যতদূর মনে হচ্ছে ৬৭(ক) আইন—ঐ আইনের বলে বেশিরভাগ পৌরসভা, শতকরা পঞ্চাশ ভাগ পৌরসভাকে ভেঙে দিয়ে আমলাতন্ত্রের প্রবর্তন করেছিলেন। সমস্ত জায়গাতেই একজিকিউটিভ্ অফিসারদের তখন ওরা বসিয়ে দিয়েছিলেন। সমস্ত পৌরসভা থেকে নির্বাচিত প্রতিনিধিদের ওরা তখন সরিয়ে দিয়েছিলেন। ওরা এই ভাবে শুধু মাত্র যে গণতান্ত্রিক ব্যবস্থাকে ধ্বংস করেছিলেন তাই

নয়, বহু মিউনিসিপ্যাল এলাকায় উন্নয়নের কাজকর্ম সম্পূর্ণ অচল হয়ে পড়েছিল। রাস্তাগুলোতে এমনকি মাটি পড়ার কাজ বন্ধ হয়ে পড়েছিল, মেটাল্ড হওয়া তো দূরের কথা। তখন বছরের পর বছর টিউবওয়েলগুলো খারাপ হয়ে পড়ে থাকত। এমনকি টাকার অভাবে পৌর কর্মচারিদের সামান্য যে বেতন ছিল, তাও দেওয়া যেত না। এই রকম একটা অবস্থায় মধ্যে আমরা, তখন আমরা অফিসেও যেতে পারতাম না। সামান্য যে বেতন, তাও কর্মচারিদের তখন আমরা দিতে পারতাম না। তখন সরকার থেকে পৌরসভাগুলির জন্য যে আর্থিক অনুদান দেওয়া হত, তার পরিমাণও ছিল ছিটেফোঁটা। ১৯৭২ সালের পর থেকে সেই অনুদানের পরিমাণ আরও কমে গিয়েছিল। আবার সেই অনুদান যাও বা দেওয়া হত, তা দেওয়া হত মুখ দেখে দেখে। কে চেয়ারম্যাম, কে কমিশনার এই সব দেখে তবেই অনুদান দেওয়া হত। কোনো রকম নিয়ম শৃঙ্খলা তখন ছিল না। জনসংখ্যা বৃদ্ধির সঙ্গে সঙ্গে অনুদানের পরিমাণ যে বৃদ্ধি দরকার, সেই সমস্ত নিয়ম শৃঙ্খলা তখন ছিল না। পৌরসভার চেয়ারম্যানদের তখন নানা রকম তদ্বির তদারকি করে তার ভিত্তিতেই অনুদানের টাকা সংগ্রহ করতে হত। শুধু তাই নয়, নির্বাচন তখন কিভাবে পিছিয়ে গিয়েছিল তা শুনলে আপনি অবাক হয়ে যাবেন স্যার। নির্দিষ্ট সময়-সীমা পেরিয়ে গিয়ে একেবারে ডবল—একেবারে ১২ বছর বা একযুগ পিছিয়ে গিয়েছিল। একবার নির্বাচনে জিতে গিয়ে একযুগ ধরে কমিশনার হয়ে ছিলাম সেই সময়ে। এটা পশ্চিমবাংলার মানুষের কাছে সৌভাগ্য বলা যেতে পারে যে, ১৯৭৭ সালে এখানে বামফ্রন্ট সরকার ক্ষমতায় প্রতিষ্ঠিত হয়েছিলেন। বামফ্রন্ট সরকার সেই সময়ে ক্ষমতায় এসে—এটা এই কারণেই আমাদের কাছে সৌভাগ্যের—পৌরসভাগুলির জন্য আগে যে আর্থিক অনুদানের ব্যবস্থা ছিল, তার পরিমাণকে ৩/৪গুণ হারে একটা নিয়মের ভিত্তিতে অর্থাৎ জনসংখ্যা বৃদ্ধির অনুপাতে বৃদ্ধি করে দিয়েছিলেন প্রতিটি পৌরসভার জন্যই এই ব্যবস্থা বামফ্রন্ট সরকার করে দিয়েছিলেন। কোনো ক্ষেত্রেই কোনো পৌরসভা কোনো রাজনৈতিক দল দ্বারা পরিচালিত হচ্ছে তা দেখা হয় নি। অর্থাৎ একটা সুশৃঙ্খল নিয়মের ভিত্তিতে তথা জনসংখ্যার ভিত্তিতে ৩ গুণ ৪ গুণ বেশি অনুদানের ব্যবস্থা তারা করে দিয়েছিলেন প্রতিটি মিউনিসিপ্যালিটির জন্য তারপর থেকেই সেই সমস্ত অঞ্চলে পুনরায় নতুন করে রাস্তাঘাট, টিউবওয়েল কালভার্ট তৈরি হতে শুরু করেছিল। এর চাইতেও বড় কথা হচ্ছে এই যে, ১৯৩২ সালের বঙ্গীয় পৌর আইনের ব্যাপক পরিবর্তন বামফ্রন্ট সরকার করেছিলেন ১৯৮০ সালে। এই প্রসঙ্গে উল্লেখ্য যে, কিছু কিছু পরিবর্তন এখনও দরকার আছে। এই পরিবর্তনের কথা আমরা অভিজ্ঞতার ভিত্তিতে উপলব্ধি করছি। কিন্তু একথা বলা যেতে পারে যে, এই সরকারের আগে কোনো সরকারই এই আইনের পরিবর্তনের কথা কখনও উপলব্ধি করেন নি। বামফ্রন্ট সরকার এখানে প্রতিষ্ঠিত হবার পর থেকে পশ্চিমবাংলাতে পৌরসভাগুলি যেভাবে চলছে, এই অবস্থার কথা পশ্চিমবাংলার মানুষ আগে কখনও কল্পনাও করতে পারতেন না। এই সরকার অধিষ্ঠিত হবার পর এক বিরাট পরিবর্তন এসেছে এবং তার ফলেই আমরা দেখছি যে, আজকের দিনে পৌরসভাগুলির কাজ শুধুমাত্র রাস্তাঘাট, টিউবওয়েল এবং কালভার্ট নির্মাণের মধ্যেই সীমাবদ্ধ নেই। আজকের দিনে এই চিন্তা করলে বিরাট ভুল হয়ে যাবে যদি একথা মনে করা যায় যে, মিউনিসিপ্যালিটিগুলির এসেনসিয়াল ফাংশন হচ্ছে কেবলমাত্র রাস্তাঘাট, টিউবওয়েল, কিছু সাঁকো তৈরি করা বা কেবলমাত্র জলের ব্যবস্থা করা। না, পৌরসভাগুলির কাজ কেবলমাত্র এই সব নয়। আজকের দিনে পৌরসভার কাছে মানুষের

অন্য রকম দাবি। নাগরিকদের সামাজিক শিক্ষা, সুখ-স্বাচ্ছন্দ ইত্যাদি নিয়ে পৌরসভাগুলি আজকে চিন্তা-ভাবনা করছে। তাদের চিন্তা করতে হচ্ছে কোথায় খেলার মাঠ তৈরি হবে, খেলাধুলা কিভাবে পরিচালিত হবে, কোথায় কমিউনিটি হল তৈরি হবে, কোথায় সেগুলো সংস্কার হবে, কোথায় কিভাবে নানা উন্নতি হতে পারে, কিভাবে বাজার হাট, স্কুল কলেজ তৈরি হবে বা পরিচালিত হবে এবং সুষ্ঠুভাবে হতে পারে ইত্যাদি। প্রতিটি পৌরসভাকে একথা আজকে বিশেষ ভাবে চিন্তা-ভাবনা করতে হচ্ছে। আজকের দিনে একথা কখনও বলা যায় না যে, এগুলো পৌরসভার এসেনসিয়াল ফাংশনের মধ্যে পড়ে না। আমরা আজকে খেলার মাঠ, কমিউনিটি হল, স্কুল-কলেজ এই সমস্ত কথা যেভাবে চিন্তা-ভাবনা করছি, আগে কখনও একথা আমরা চিন্তা পর্যন্ত করতে পারতাম না। এখন একটা বৈশিষ্ট আছে যে বৈশিষ্টের কথা ৭ বছর, ৮ বছর এবং ১০ বছর আগেও কেউ চিন্তা করতে পারত না। আজকে পৌরসভার মধ্যে দিয়ে এসে যে ক্ষমতা দেওয়া হয়েছে আগে কেউ কল্পনা করতে পারত না। বামফ্রন্ট সরকারের এটার করার মূল কারণ ছিল ক্ষমতার বিকেন্দ্রীকরণ করা এবং পৌরসভার হাতে আরো বেশি করে ক্ষমতাদান। সুতরাং এই দুটি ক্ষমতাই পৌরসভার হাতে দেওয়া হয়েছে। শুধু ক্ষমতা দেওয়া হয়েছে তাই নয় কোন রাস্তার কাজটা বা কোন উন্নয়নের কাজ হবে তা এখন পৌরসভাগুলি ঠিক করে তারজন্য রাইটার্স বিল্ডিংস থেকে অনুমতির প্রয়োজন হয় না। যে অনুদান পৌরসভাগুলি পান সেই অবস্থার পরিপ্রেক্ষিতে কোন কাজটা আগে করা যায় এই অগ্রাধিকারের ভিত্তিতে বিভিন্ন রকম পরিকল্পনা গ্রহণ করেন। এই পদ্ধতি গ্রহণ করার ফলে পৌরসভাগুলি ৮ বছরের মধ্যে নতুন জায়গায় গিয়ে পৌছবে যা অতীতে কেউ কল্পনা করতে পারেনি। বিরোধীপক্ষরা নেই বলতেও ইচ্ছা করছে না। এখানে মাননীয় আব্দুল মান্নান সাহেব অনেক কথা বলে গেলেন ব্যক্তিগতভাবে একটি চরিত্র হননের চেষ্টায় অনেক বড় বড় কথা বলে গেলেন। আমাদের এই সফলতা তাদের কাছে দৃষ্টিকটু লাগছে। সুতরাং ঐতিহাসিক চরিত্র আমার জানা আছে। এইজন্য ওই দল বেছে নিয়েছেন। ১৯৭৩ সালের একটা প্রসিডিংস বই দেখলাম তাতে যে পৌরসভাগুলি ছিল তারমধ্যে কলকাতা কর্পোরেশনের জন্য ১৪ কোটি ২৯ লক্ষ ৯০ হাজার টাকা মঞ্জুর করা হয়েছিল। সেখানে ১৯৭৩-৭৪ সালে সন্তোষকুমার রায় পৌরমন্ত্রী ছিলেন তিনি তার বাজেট বরাদ্দ পেশ করেছিলেন এবং বক্তৃতাও দিয়েছিলেন। তারপরে ভোট গ্রহণ হল এবং তিনি চলে গেলেন। তখন একজন সদস্য শ্রী পুরঞ্জয় প্রামাণিক একটি কথা বললেন, সেই কথাটি আমি এবার পড়ে শোনাচ্ছি, ভারি মজার ব্যাপার—তিনি বললেন স্যার আমি বুঝতে পারছি না যে এটা কি হল? এই ডিমান্ড এর উপরে এই গ্র্যান্টের উপরে কোনও বক্তৃতা হল না, মন্ত্রীমশাই পেশ করলেন আর পাশ হয়ে গেল। এরকম একটা বাজেট এ তো মিউনিসিপ্যালিটি কর্পোরেশনের ব্যাপার রয়েছে—আমাদের অনেক কিছু বলার ছিল সুযোগ পেলাম না। এতবড় ব্যাপার, গুরুত্বপূর্ণ বিষয় নগর উন্নয়ন এবং স্বায়ত্ত শাসনমূলক বাজেট বরাদ্দ পেশ করলেন একজনও বক্তৃতা করলেন না এবং ভোট হল মন্ত্রী চলে গেলেন। দু-একজন সদস্য হয়ত বলতেন কিছু উইথ ডিউ রেসপেক্ট তারা নিদ্রিত ছিলেন যার ফলে বলতে পারলেন না। আর ভোট হবার পরে বলতে পারে না। এরপরে আমি মাননীয় মন্ত্রী সন্তোষবাবু যে বক্তৃতা করছেন সেটা উদ্ধৃতি করে আমি পড়ে শোনাচ্ছি। এটি একটা মজার ব্যাপার আমি ওনার উদ্ধৃতি পড়ে শোনাচ্ছি—আর্থিক দুরবস্থা ছাড়া যে বিষয়ে আমি বিশেষ করে উল্লেখ করব তা

[6-20 — 6-30 P. M.]

হল প্রায় ভেঙ্গে পড়া প্রশাসন ব্যবস্থা। কোথাও কোনো কিছুর উপরেই কারও নিয়ন্ত্রণ নাই। কর্মচারিদের অবসর গ্রহণের বয়স নির্দিষ্ট নেই, ছুটি ও অন্যান্য চাকুরির শর্তাবলী সুনির্দিষ্ট নয়। অবাঞ্ছিত কর্মচারিদের বাধ্যতামূলক ভাবে অবসর গ্রহণের বা শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণের কোনো সুনির্দিষ্ট পদ্ধতি নেই। ১৯৭৩-৭৪ সালে এই সভায় তদানীন্তন মন্ত্রী মহাশয় এই কথা বলেছেন। এর উপরে কোনো আলোচনা হয় নি এবং ভোট গ্রহণ হয়ে গেল। এতবড় গুরুত্বপূর্ণ স্বায়ত্বশাসন মূলক ব্যবস্থা তা বিনা বাধায় পাশ হয়ে গেল আর তারা কিনা আজকে বড়বড় কথা বলেছেন। আবার তারা চলেও গেলেন। এই কথা বলে বাজেট বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবী বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথম যৌবনের দিক থেকে শুরু করে দীর্ঘদিন নবদ্বীপের মিউনিসিপ্যালিটির কমিশনার ছিলাম। আমি যখন কমিশনার হই, প্রথম ওয়ার্ডে যাচ্ছি তখন একটি গরিব মেয়েছেলে এসে একদিন বলল বাবা একটা দরখাস্ত করে দিতে পারবে? আমি বললাম কোথায় করতে হবে? বলল ঐ গুয়ের অফিসে। মিউনিসিপ্যালিটির অফিস জানত না। কারণ ওদের কাজ হচ্ছে খাটা পায়খানা থেকে গু নিয়ে যাওয়া—তাই তখন বলত ঐ রকম যে গুয়ের অফিসে দরখাস্ত করে দিতে হবে। আর কয়েকটি ট্রাঙ্কার মাল বোঝাই হয়ে গেলে মোষে টেনে নিয়ে যেত আর সারা রাস্তা ধরে ফোঁটা ফোঁটা করে পড়তে পড়তে যেত, চেয়ারম্যান যারা ছিলেন আজ তারা সবাই পরলোকগত হয়েছেন বলে নাম করছি না। কংগ্রেসও এই রকম করতেন। আপনারা যারা কেউ সাংবাদিক, সদস্য, মন্ত্রী তারা জানেন নবদ্বীপের দই-বিখ্যাত দই। এটা এত সুন্দর যে হাঁড়ির অর্দ্ধেক দই সেখানে থেকে কেটে বিক্রি করে দিলে ৬ ঘণ্টা পরেও সেই অর্দ্ধেক দই খাড়া থাকবে। সেই দই এমনিই নিয়ে যাওয়া যেত আর এখন রিক্সা করে নিয়ে গেলে দোকান থেকে সেটা ঘোল হয়ে যাবে। এই হচ্ছে রাস্তার অবস্থা। আমাকে একদিন সন্ধ্যা রাত্রিতে এক ভদ্রমহিলা এসে বলল বাবু আমার মেয়েকে হাসপাতালে ভর্তি করে দিতে পারবেন? কেন—সন্তান হবে। ডাক্তার বলল সময় হয়েছে তবে ৪/৫ দিন পরে হবে। এত আগে ভর্তি করতে চাইছ কেন? ব্যথা উঠলে হাসপাতালে নিয়ে যেতে গেলে তখন আর হাসপাতাল অবধি যাবে না তার আগেই হয়ে যাবে এই ছিল রাস্তার অবস্থা। ভাতের হাঁড়ির একটা ভাত টিপলেই বোঝা যায়। একটা মিউনিসিপ্যালিটির কথা বলছি— সব মিউনিসিপ্যালিটির অবস্থা বুঝে নিন। আর একটা রোলার ৫ টনের ছিল, তার মধ্যে খানিকটা ফাঁকা ছিল। সেটা বালি ভরলে ৫ টন হত। তাই পরে সেখানে সেকেন্ড হ্যান্ড ট্রাক্টর একটা কেনা হয়েছিল। এইগুলির এমন অবস্থা ছিল তার উপর ঘেঁষ চাপাতে চাপাতে যে অবস্থা হয়েছে তার মধ্যে যে সেইগুলি যেন হাঁপাতো আর কিছু জীবিত অবস্থায় রয়েছে। এই ছিল মিউনিসিপ্যালিটির ট্রাক্টর। চৈত্র থেকে আষাঢ় মাস চলে গেল বিরাট জলের লাইন পড়ত। সেখানে কলসি নিয়ে লাইন দিত মেয়েরা—তারা নিজেরা নিজেদের মধ্যে এই জল নিয়ে চুল ধরে মারামারি টানাটানি করত, এটা প্রত্যেকদিন ও নিত্যনৈমিত্তিক ব্যাপার ছিল, কর্মচারিদের মাইনের ব্যাপারে বলছি তিনবার তিন কিস্তিতে এক মাসের মাইনে দিয়েছে—এই হল মিউনিসিপ্যালিটির চেহারা। আর আজকে প্রিয়বাদীরা কি করছেন ওরাও আসতেন এই গরমকালে ৪টে থেকে পৌনে ৪টের সময়। ওরা

মিউনিসিপ্যালিটির অফিসে আসতেন পান চিবুতে-চিবুতে, ছড়ি ঘোরাতে-ঘোরাতে। পৌনে ৪টে থেকে পৌনে ৬টা পর্যন্ত থেকে দলবল নিয়ে চলে যেত, আমরাও যেতাম। শীতকালে ৩/৫টা পর্যন্ত অফিস চলত। গুয়ের অফিসে এর থেকে আর কি কাজ হবে? ছোট ক'খানা ঘর তাও থাকত অন্ধকার। এই তো অবস্থা। এই সামান্য কয়েক বছরের ভেতর এই মিউনিসিপ্যালিটিকে এখন আর কেউ চিনতে পারবেন না আমি সরকারি কর্মচারিদের, অফিসারদের, সমস্ত সদস্যদের, সাংবাদিকদের নবদ্বীপ মিউনিসিপ্যালিটিতে আসার জন্য আহ্বান করছি। এখন সকাল ৬টা থেকে রাত ৯টা পর্যন্ত চেয়ারম্যান কাজ করছেন। প্রত্যেকটা রাস্তা ফর্সা। মানুষের টাকের মতো চকচকে, গেলাসে করে জল নিয়ে যান জল পড়বে না।, সমস্ত ডিপার্টমেন্ট আজ মেকানাইজড। মেকানাইজড ডিভিসন একটা জায়গায় কাজ কম ছিল হঠাৎ সেখানে কাজ শুরু হয়েছে, যেন মেকানাইজড ডিভিসন কাজ করছে। অর্থাৎ হিটলারের প্যাজার বাহিনীর মতো। গত ১৪ তারিখে হরিজনরা মোটা টাকা গ্র্যাচুইটি পায় এবং পেয়ে ৬ জালা মদ খেয়েছে। আগে এটা চিন্তা করা যেত না। এর পেছনে কংগ্রেস ইউনিয়ন বললেন হরিজনদের এই যে কনভারসন হচ্ছে তাতে ট্রেনচিং গ্রাউন্ডে মল যাচ্ছে না। এর ফলে সব ছাঁটাই হল। চেয়ারম্যান কড়া। আগে সকালে একবার করে পরিষ্কার করা হত, এখন ২বার করে করা হচ্ছে। আগে সকালে একবার করে ড্রেন ব্রাস করা হত, এখন ২ বার করে ড্রেন ব্রাস করা হয়। এভাবে অল্প সময়ের মধ্যে জীর্ণ একটা তীর্থ শহরকে শহর হিসেবে পরিণত করা হয়েছে। এদের কথা কি? ভাল কাজ হয়েছে, আরো ভাল কাজ হোক—আরো ভাল কাজ হয়েছে, তার চেয়ে ভাল কাজ হোক। হরিদ্বারে ১০০ লোক চিড়ে চেপ্টা হয়ে গেল, আমাদেরই একজন সদস্যের আত্মীয় মারা গেছেন। আর এখানে ১২ লক্ষ লোক ৮০ দিন ধরে নাচন কোদন করে বেড়িয়েছে নদীতে স্নান করেছে একটা লোকের পা ছেঁচে গেছে বলে ওষুধ দিতে হয়নি। পশ্চিমবাংলা সরকারের প্রতিটা দপ্তর এবং তাদের সঙ্গে পৌরসভা যে বিশাল কৃতিত্বের সঙ্গে কাজ করেছে সেটা দেখার বিষয়। সাংবাদিকরা বললেন রিপোর্ট দিন কিন্তু একটা লোক মরতো বা ডুবে যেত তাহলে রিপোর্ট দিতাম—তাতো হয়নি। কেউ কেউ বলছেন ত্রুটি হচ্ছে, দোষ হচ্ছে, দুর্নীতি হচ্ছে। আমি শেষ করার আগে একটা কথা বলে শেষ করছি। আমাদের নদীয়া জেলার স্বাধীনতার যুগে চারণ কবি ছিলেন বিজয়লাল চ্যাটার্জি। তিনি তার সর্বহারা বইতে যা লিখেছিলেন তা থেকে পড়ছিঃ—"ভুল করিয়াছে? পথ চলে যারা তাহারাই করে ভুল, নির্ভুল শুধু জড়ের পিন্ড, ভীরু যারা অক্ষম। গতিশীলা নদী পথ ভুলে গিয়ে মরে সাহারার বুকে, বাঁশ বনে ঢাকা পানা পড়া ডোবা বেঁচে রয় চির তরে।" যে জীবনের গতি নেই, কাজ নেই, গুয়ের অফিসে দু ঘণ্টার চেয়ারম্যান যার কোনো কাজ নেই সেখানে তার মূল কোথায়? আর আজ বিশাল কর্ম যজ্ঞ নিয়ে, বিপুল অগ্রগতি নিয়ে ছুটে এগিয়ে যাচ্ছে। অর্থাৎ ১০০ বছরের কাজ ৫বছরে শেষ করতে যাচ্ছে। সেখানে ভুলত্রুটি হতে পারে। সেজন্য বলছি এই বাজেট স্বার্থক, এই বাজেট বলিষ্ঠ, এ বাজেট সাহসী বাজেট। তাই এই বাজেটকে আমি পরিপূর্ণভাবে সমর্থন করি।

[6-30 — 6-40 P. M.]

**শ্রী প্রশান্তকুমার শূর :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমার বলার ইচ্ছাটাই কমে গেছে, কারণ, কাকে বলব, কে শুনবে, শোনার লোক নেই। রউফ আনসারী সাহেব বলেছিলেন যে

১লা জুন নির্বাচন হবার কথা ছিল, কেন ১৫ই জুন হয়ে গেল—আমরা রমজানের মধ্যে করিনি এটা আমাদের অপরাধ। আমরা মনে করেছি রমজানের মধ্যে না হওয়াটাই ভাল এবং রমজানের দিন অনেক সময় ঠিক এক থাকে না। যখন আমরা শুনলাম যে রমজানের সময় আমাদের করা উচিত হবে না তখন আমরা পরে ঠিক করলাম। তিনি কলকাতা কর্পোরেশনের কথা শুরু করে বললেন কি তাদের ইনকাম, কি তাদের এক্সপেন্ডিচার—আমি দেখাচ্ছি ১৯৭২ সালের তারা ক্ষমতায় ছিলেন, ১৯৭২ সাল থেকে ১৯৭৬-৭৭ সালে তাদের নিজস্ব আয় ছিল— ১৯৭২-৭৩ সালে ছিল ১৩।। কোটি টাকা, ১৯৭৩-৭৪ সালে ছিল ১৭ কোটি ৭২ লক্ষ টাকা, ১৯৭৪-৭৫ সালে ছিল ১২ কোটি ৫০ লক্ষ টাকা, ১৯৭৫-৭৬ সালে ছিল ১৮ কোটি ৫৬ লক্ষ টাকা, ১৯৭৬-৭৭ সালে ছিল ১৬ কোটি ১৩ লক্ষ টাকা। আমাদের ১৯৭৭-৭৮ সালে ১৯ কোটি ৯ লক্ষ টাকা, ১৯৭৮-৭৯ সালে ১৯ কোটি ১১ লক্ষ টাকা, ১৯৭৯-৮০ সালে ২০ কোটি ৩৭ লক্ষ টাকা, ১৯৮০-৮১ সালে ২০ কোটি ৬৮ লক্ষ টাকা। ১৯৮২-৮৩ সালে ২৫ কোটি ১৭ লক্ষ টাকা, ১৯৮৩-৮৪ সালে ৩৯ কোটি ৬৯ লক্ষ টাকা, ১৯৮৪-৮৫ সালে ৪১ কোটি ৭৯ লক্ষ টাকা, এইভাবে ধারাবাহিকভাবে দেখলে দেখবেন তারা যেখানে ১৯৭৬-৭৭ ১৬ কোটি ১৩ লক্ষতে শেষ করলেন আমরা সেখানে ১৯৮৪-৮৫ সালে ৪১ কোটি টাকা কর্পোরেশনে নিজস্ব আয় করলাম। আমরা ১৯৭৭ সালে এসে দেখলাম ২৫ কোটি টাকার বিল তারা তৈরি করেননি, আমরা কর্মী নিয়োগ করে সেই ২৫ কোটি টাকার বিল তৈরি করে করদাতাদের কাছে পৌঁছে দিলাম। ওয়াটার ট্যাক্সের কথা বলেছেন—আমি আপনাকে একটু স্মরণ করিয়ে দিই আমাদের গার্ডেনরিচ, সাউথ সুবারবন মিউনিসিপ্যালিটিতে যাদবপুর নিয়ে মোট বাড়ির সংখ্যা হল ২ লক্ষ ৫৮ হাজার ২৬৯, তার মধ্যে আমাদের ওয়াটার ট্যাক্স বসেছে ২৫ হাজার ২২৬টি হোল্ডিংএ অর্থাৎ ২ লক্ষ ৩৩ হাজার ৪৩ টি হোল্ডিং বাদ গেছে। সেই বাড়ি কাদের, যাদের ফেরুলের সাইজ ৩/৪ ইঞ্চি এবং ১ ইঞ্চি। এই ২৫০০০ পরিবারের হোল্ডিং-এর উপর আমরা ট্যাক্স বসিয়েছি। আমি বম্বের একটা পরিসংখ্যান দিচ্ছি। ১৯৮০-৮১ সালে বম্বেতে মোট ট্যাক্সের হার ছিল ৪৮% সেখানে আমাদের এখানে সর্বোচ্চ হার হল ৪০% এবং শহরে হচ্ছে ১১%। কলকাতা শহরে ৩০০ টাকা পর্যন্ত যে বাড়ির মূল্যায়ন সেখানে কোনো ট্যাক্স নাই। ১৯৮০-৮১ সালে জেনারেল ট্যাক্স ছিল 24% water tax, meter, water supply 7% water benefit tax 5%, education cess 5%, sewrage tax, 4%, sewrage benefit tax 3% ১৯৮৩-৮৪ সালে এই ট্যাক্স ৪৮% থেকে বেড়ে দাঁড়ালো ৫৪.৫% অর্থাৎ সাড়ে ৫৪ শতাংশ। জেনারেল ট্যাক্স 24%, fire tax $1^1/_2$% tax এবং ওয়াটার ট্যাক্স ৭% থেকে ৯% এবং ওয়াটার বেনিফিট ট্যাক্স ৫% থেকে ৬% এডুকেশন সেস ৫% থেকে ৬%, সুয়ারেজ ট্যাক্স ৪% থেকে ৫%, সুয়ারেজ বেনিফিট ট্যাক্স ৩% থেকে ৪% এইভাবে সমস্ত ট্যাক্স বেড়ে গেল। এর কোনো বিচার নেই ছোট বাড়ির মালিক, বাড়ির মালিক যে কেউই হোক না কেন সবাইয়ের এই সব water tax, water benefit tax, sewrage tax, sewrage benefit tax এই সমস্ত কিছুই উপর তারা ট্যাক্স বসিয়েছেন। যাহোক আমরা সামান্য কিছু ট্যাক্স বাড়িয়েছি এবং তার কি কারণ সেটা মাননীয় সদস্য নিরঞ্জন মুখার্জি মহাশয় বলেছেন কেন আমরা ট্যাক্স বসাতে বাধ্য হয়েছি। ফায়ার ব্রিগেডের কথা বলেছেন। আমরা একথা পরিষ্কারভাবে ঘোষণা করতে পারি যে এই ফায়ার ব্রিগেড সংস্থা বা এই রকম

আরও প্রতিষ্ঠান আছে যাদের কাজকর্ম খুবই সতর্কতার সঙ্গে করতে হয়ে। এই ফায়ার ব্রিগেড সংস্থাকে ৫০ সেকেন্ডের মধ্যে কাজে বেরুতে হয়। খুব কম সংস্থা আছে যারা এই রকমভাবে কাজ করে থাকে। এখানে নিউ মার্কেটের কথা, ব্রাবোর্ন রোডের কথা বলেছেন। নিউ মার্কেটের ব্যাপারে এদেরকে ৪০ মিনিট পরে খবর দেওয়া হয়েছিল। আগুন অনেক রাত্রে লাগে এবং স্বাভাবিকভাবে তখন বেশি লোক থাকে না এবং যে কয়জন থাকে, তাদের নিজের নিরাপত্তার জন্যই ব্যস্ত থাকেন। ইতিমধ্যে আগুন অনেক দূর ছড়িয়ে গিয়েছিল। দুর্নীতির কথা বলা হয়েছে। এখানে মাননীয় সদস্য নাই—মাননীয় সদস্য আব্দুল রউফ আনসারী তো পৌর প্রতিষ্ঠানের সঙ্গে অনেক দিন জড়িত ছিলেন এবং সুব্রত মুখার্জিও তো মন্ত্রী ছিলেন—আমার কাছে সমস্ত দলিল আছে এবং সেই দলিল দিয়ে প্রমাণ করতে পারি যে তাদের আমলে কিভাবে এই প্রতিষ্ঠানগুলিকে পরিচালনা করেছেন। দুর্নীতি কিভাবে সমস্ত পৌরসভার মধ্যে ছেয়ে গিয়েছিল। নাগরিকদের সুখ স্বাচ্ছন্দের কথা বলা হয়েছে। আমি জোর করে বলতে পারি শুধু কলকাতা নয়, সারা পশ্চিমবাংলায় সমস্ত পৌরসভাতে বিভিন্নভাবে নাগরিকদের যে সমস্ত সমস্যা আছে সেই সমস্ত সমস্যাগুলি সমাধান করার চেষ্টা করা হচ্ছে। এবং তাদের স্বাচ্ছন্দ অনেক বাড়ানোও হয়েছে।

[6-40 —6-50 P. M.]

এখানে ওয়ার্ল্ড ব্যাঙ্কের কথা বলা হয়েছে। এটা আপনারা জানেন যে, আমরা ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে আনিনি। আমরা তখন সরকারে ছিলাম না। তারা ওয়ার্ল্ড ব্যাঙ্ককে ডেকে এনেছেন, অথচ আমাদের উপর দোষারোপ করে আজকে নানা প্রশ্ন তারা উত্থাপন করছেন। আব্দুল মান্নান সাহেব সেই একই কর্পোরেশনের কথা বললেন। কর্পোরেশনের কথা আমি আর এখানে পুনরাবৃত্তি করতে চাই না। তিনি চক্র রেলের কথা বললেন। চক্ররেলের ব্যাপারে আমি অন্য কথা বলিনি। এর মধ্যে আলোচনা হয়েছে, নতুন করে আমার বলার কিছু নেই। কিন্তু আমি যেটা বলেছিলাম তা হচ্ছে এই, যেটার কোনো অনুমোদন নেই, টাকার ব্যবস্থা নেই, একটা কিছু দেখাতে হবে, তাই ৬ মাসের মধ্যে চক্ররেল করে দেব, বলে দিলেন। আমি বললাম, যে, হ্যাঁ, কোনো ইঞ্জিনিয়ার কেন, ভগবানও পারবে না—এই কথা বলেছিলাম ঠিকই। অজকে তা তো প্রমাণিত হল যে ৩ বছর পরে ১০ কিলোমিটার হল। কেন হল? সেটা হল ট্রাঙ্কেটেড নট সার্কুলার রেলওয়ে। সার্কুলার রেল যদি না হয় তাহলে এই ধরনের অসম্পূর্ণ কাজ একটা অংশের মানুষের জন্য কেন হল? এই রকম সার্কুলার রেল তো আমরা চাই না। আমি আর বেশি কিছু বলতে চাই না। মেট্রো রেলের কথা বলা হল। ১৯৭২ সালে এর শিলান্যাস করলেন তদানীন্তন প্রধানমন্ত্রী। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত আমরা কি দেখলাম? আমরা দেখলাম দুজন কনসালট্যান্ট একজন পশ্চিম জার্মানির, আর একজন গ্রেট বৃটেনের, তারা কেবল ঝগড়া ঝাটি করছেন, কোনো কাজ হচ্ছে না, সমস্ত কাজ স্তব্ধ। মুখ্যমন্ত্রী, আমি দিল্লি ছুটে গেলাম। উচ্চ পর্যায়ে বৈঠক হল। তারপর সি. পি. টি.র হাত থেকে কাজ হুগলি রিভার ব্রিজ কমিশন নিয়ে নিলেন। দুজন কনসালট্যান্টের সাথে বসে তাদের নিজেদের দায়িত্ব বর্ন্টন করে দিলাম। তারপর সেদিন থেকে আজ পর্যন্ত ধারাবাহিক ভাবে কাজ হচ্ছে এবং যেটা ৫৭ কোটি টাকার পরিকল্পনা ছিল, সেটা ১৫০ কোটি টাকা হল, এখন হয়ত ২০০ কোটি টাকার উপর যাবে। কারণ সাব-স্ট্রাকচার গ্যামন ইন্ডিয়া করছেন,

তাদের কাজ শেষ হয়ে যাচ্ছে। কিন্তু সুপার স্ট্রাকচার যারা করছেন তারা কেন্দ্রীয় সরকারের অধীনস্ত প্রতিষ্ঠান বি. বি. জে. কোম্পানি এবং কেন্দ্রীয় সরকারের অধীনস্ত এই সংস্থা কাজ করছেন। তাদের কাজে কোনো গলতি থাকলে তার জন্য আমরা দোষী নই। সেখানে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে হাই পাওয়ার কমিটি করে দেওয়া হল এবং একজন টেকনিক্যাল অ্যাডভাইসার রাখা হল। সেই টেকনিক্যাল অ্যাডভাইসার হাই পাওয়ার কমিটিতে বসছেন, তাদের অগ্রগতি কি হচ্ছে না হচ্ছে মনিটর করছেন। এখন শ্রমিকদের মধ্যে উৎসাহ উদ্দীপনা আছে। তারা জানে কাজ হারাবে, কিন্তু তাসত্ত্বেও সম্পূর্ণভাবে সহযোগিতা করে যাচ্ছেন। তারপর তারা আবার মাটি কাটার ব্যাপারে সলিল রায়চৌধুরি কমিশনের কথা বললেন। স্যার, আপনি জানেন এটা এখন কলকাতা হাইকোর্টে রয়েছে, যাকে সাব-জুডিস বলে। আমার অনেক কিছু বলার ছিল, বলতে পারতাম, প্রমাণ করতে পারতাম। কিন্তু যে কথা নেই সেই কথা বলার আমার কোনো অধিকার নেই। কেন না, এটা সাব-জুডিস ম্যাটার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি তাই আপনাকে অনুরোধ করব সাব-জুডিস ম্যাটারে যা বলা হয়েছে সেটা যদি আপনি এক্সপাঞ্জ করে দেন তাহলে ভাল হয়। তারপর বলা হয়েছে কর্পোরেশন নির্বাচনের আগে ১০ লক্ষ টাকা দিয়ে দেওয়া হল। ওরা খবর কিছু জানেন না, বহু দিন আগে এই টাকা স্যাংশান্ড হয়ে ছিল। সেই টাকা কর্পোরেশনের হাতে পড়েছিল। কর্পোরেশনের ট্রাস্ট বোর্ড কখন টাকা নেবে, না নেবে তার সাথে নির্বাচনের কি সম্পর্ক আছে আমি জানি না। ১৮ বছর এবং ২১ বছর বয়সের ভোটাধিকার সম্পর্কে বলেছেন। বিধানসভা, লোকসভা নির্বাচনের ক্ষেত্রে ২১ বছর আছে। পৌরসভার ক্ষেত্রে ১৮ বছর হল কেন, আমাদের ভোটারের সংখ্যা কমল কেন, এর উত্তর আমি কি দেব? এমনও হতে পারে বিশ্লেষণ করলে দেখা যাবে বিধানসভা ভোটার লিস্টের যে ভোটারের নাম আছে তার মধ্যে অনেক ভুতুড়ে ভোটার আছে। সুতরাং সংখ্যার দিক দিয়ে বেশি থাকতে পারে। কিন্তু আমরা ১৮ বছর বয়সের ভিত্তিতে প্রথম যখন বাড়ি বাড়ি গিয়ে ভোটারদের নাম তালিকাভুক্ত করলাম তখন আমরা সঠিকভাবেই একথা বলতে পারি বহু লোককে যেটা বলেছিলাম, বহু লোকের অভিযোগ যেটা এসেছিল আমরা সেটা খতিয়ে দেখেছিলাম যে আমাদের এই ভোটারলিস্ট মোটামুটি ত্রুটিমুক্ত। তিনি আরো বললেন, সল্টলেকে জমি দেবার কথা। তিনি চলে গিয়েছেন, মাননীয় অধ্যক্ষ মহাশয়কে আমি অনুরোধ করব, আব্দুল মান্নান সাহেব যে কাগজ থেকে পড়েছেন সেই কাগজখানি আপনি যদি নিয়ে রাখেন তাহলে খুব ভালো হয় কারণ আমরা জানি, ১৯৭৭ সালে আমরা আসার আগে তারা যে জমি বণ্টন করেছেন, যে নামগুলি তিনি পড়েছেন সেই নামগুলি সেই সময়কার। তারা এখানে জমি বণ্টন করার পর জমি হস্তান্তর করার অধিকার ছিল এবং তারা নিজেরা সিলেকশন করে জমি বণ্টন করতেন। আমরা আসার পর ১৯৭৭ সালে আমরা জমি হস্তান্তর বন্ধ করেছি এবং লটারির মাধ্যমে বেশিরভাগ জমি দিচ্ছি। সেখানে অল্প কিছু জমি দিয়েছি বিশেষ করে ঐ যারা পলিটিক্যাল সাফারার, সোশ্যাল ওয়ার্কার—এই ধরনের লোককে জমি আমরা দিয়েছি কিন্তু বেশিরভাগ আমরা লটারির মাধ্যমে দিয়েছি। আমার যতদূর খবর আছে তাতে শতকরা বোধহয় এক শতাংশও ঐ ধরনের লোক, যে লোকদের কথা তিনি বললেন—ইন্ডাস্ট্রিয়াল হাউসের কথা, তারা এই ধরনের জমি পায়নি। তিনি বলতে চাইলেন কতকগুলি অবাঙালি লোকের নাম। আপনারা জানেন, আমরা বাঙালি, অবাঙালি হিসাবে দেখিনা, লটারিতে কোনো অবাঙালির নাম যদি ওঠে তার নাম তালিকা

থকে বাদ দেবার কোনো অধিকার আমাদের নেই। সুতরাং লটারির মাধ্যমে যদি কেউ পেয়ে াকে তারজন্য আমরা দোষী হতে পারি না। এখানে এমপ্লয়মেন্টের কথা বললেন। ক্যালকাটা র্পোরেশনে এমপ্লয়মেন্টের কথা আমরা বলতে পারি যে আগে যে পদ্ধতিতে তারা চাকরি িতেন সেটা আপনারা জানেন যে মন্ত্রীদের পকেটে চাকরির সমস্ত চিঠি থাকত, মন্ত্রীদের সাব- মিটি ছিল, তারা চাকরি দিতেন কিন্তু আমরা এসে প্রথমেই ব্যবস্থা করলাম যে এমপ্লয়মেন্ট ক্সচেঞ্জের মাধ্যমে হবে। কিন্তু কলকাতা পৌরসভার আইন—১৯৫১ সালের আইন—সেই াইন যতদিন পর্যন্ত আমরা সংশোধন করতে না পারছি ততদিন পর্যন্ত ক্যাবিনেট যাই িসিশন নিক না কেন সেইভাবে ক্যাবিনেটের ডিসিশন অনুযায়ী আমরা চাকরি দিতে পারি া। একবার আমরা চেষ্টা করেছিলাম ক্যাবিনেটের ডিসিশন অনুযায়ী কিছু শিক্ষক নিয়োগ রতে কিন্তু কলকাতা হাইকোর্ট ইনজাংসন জারি করে বললেন যে আপনাদের আইনের মধ্যে া আছে সেই বিধান অনুযায়ী আপনাদের এমপ্লয়মেন্ট দিতে হবে, চাকরি দিতে হবে। শেষ র্যন্ত আপনারা জানেন, ১৯৮০ সালে যখন আমরা নতুন বিল আনলাম তখন সেই বিলের ধ্যে দিয়ে আমরা কিছু ব্যবস্থা করলাম এবং সেখানে ৪টি গ্রুপ আমরা করলাম এ., বি., ি., ডি.,। এ ও বি গ্রুপকে মিউনিসিপ্যাল সার্ভিস কমিশন, তাদের পদ্ধতিতে চাকরি দেবে। ি গ্রুপের যারা তাদের সমস্ত চাকরি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের থ্রু দিয়ে হবে এবং ডি গ্রুপের ারা—সাধারণ শ্রমিক, মজদুর, তাদের চাকরি দেবে কমিশনার নিজে। তবে রিসেন্টলি, কিছুদিন াগে মেয়র ইন কাউন্সিল, তারা সিদ্ধান্ত করেছেন যে শুধু মাত্র মেথর, ধাঙ্গড়, ঝাড়ুদার ছাড়া ার প্রত্যেকের নাম এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে আসতে হবে। এই ধরনের কোনো নীতি াগেকার কোনো সরকার অনুসরণ করেছেন কিনা আমরা জানি না। তারপর এরা বলেছেন, ৫টি মিউনিসিপ্যালিটির নির্বাচন করছেন কেন? এসব কথা শুনে আমি দুঃখিত হয়েছি কারণ ামি আমার ঘোষণার মধ্যে দিয়ে আগেই বলেছি যে ৭৫টি ছাড়া বাকি যারা রয়েছে তাদের নেকের নির্বাচনের সময় হয়নি কারণ, নির্বাচন ১৯৮১ ৩১শে মে হবার পর অনেকের র্বাচন হয়েছে, কাজেই সেখানে আইনানুগ বাধা ছিল। তারপর অনেকগুলি পৌরসভা তাদের লাকা বাড়াতে চেয়েছে।

[6-50 — 7-00 P. M.]

তাদের এলাকা আবার ডিলিমিটেশন করতে চাইছে। সেগুলি আমাদের এখনও কিছু পন্ডিং রয়েছে। সুতরাং সেগুলি শেষ না হওয়ার জন্য আমরা তার কোনো নির্বাচনে করতে ারছি না। সে জন্য নির্বাচন হচ্ছেনা সমস্ত পৌরসভাতে। ওয়াটার সাপ্লাইয়ের কথা আপনাকে লছি। আমি আপনাকে দেখাতে পারি যে জল সরবরাহের ব্যাপারে গোটা ভারতবর্ষের—কলকাতা হর এত জনবহুল হলেও, আমরা যেভাবে জল সরবরাহের ব্যবস্থা করেছি—কোনো বড় হর, এমন কি দিল্লি শহর, বোম্বে শহর, মাদ্রাস শহরও এই দাবি করতে পারেনি। আমরা ১ ঘণ্টা জল সরবরাহ করে থাকি। তার মধ্যে হাই প্রেসারে জল যায় প্রায় থ্রি পি. এম থকে ৬ পি. এম পর্যন্ত। তারপরে মিডিয়াম প্রেসারে যায় ৭টা থেকে ১০টা পর্যন্ত এবং এই াবে আরো ৫টা থেকে ৬টা মিডিয়াম প্রেসার, হাই প্রেসারে সকাল ৬টা থেকে ৯টা পর্যন্ত, িডিয়াম প্রেসারে ১১টা থেকে ১২টা পর্যন্ত। এইভাবে বিভিন্ন প্রেসারের ১ ঘণ্টা জল রবরাহ করা হয়। আর বোম্বে কোথাও ২ ঘণ্টা জল সরবরাহ করা হয় এবং মাদ্রাজে েকদিন পর পর জল সরবরাহ করা হয়, প্রতিদিন নয়। তারপরে পলতা ওয়াটার সাপ্লাই

থেকে যেখানে ১৯৭৬ থেকে ৭৭ সালে ১২০ মিলিয়ন গ্যালন জল সরবরাহ হত, সেখানে আমরা এই কয় বছরে সেটা বাড়াতে বাড়াতে ১৫৫ মিলিয়ন গ্যালন জল দিচ্ছি। তারপরে গার্ডেনরিচ ওয়াটার সাপ্লাই থেকে ৬০ মিলিয়ন গ্যালন জল দেবার ব্যবস্থা হয়েছে। হাওড়া ওয়াটার সাপ্লাই থেকে ৪০ মিলিয়ন গ্যালন জল দেবার ব্যবস্থা হয়েছে। বরাহনগর-কামারহাটি মিউনিসিপ্যালিটি থেকে ৩০ মিলিয়ন গ্যালন জল দেবার ব্যাবস্থা হয়েছে। শ্রীরামপুর ওয়াটার সাপ্লাই থেকে সেখানে ১০ মিলিয়ন গ্যালন জল দেবার ব্যবস্থা হয়েছে। আমরা হলদিয়া যে পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স করতে যাচ্ছি, সেখানে উলুবেড়িয়া থেকে জল সরবরাহ করার জন্য ২০০ কোটি টাকার মতো একটা প্রকল্প গ্রহণ করেছি। এইভাবে আমরা জলসরবরাহের যে ব্যবস্থা করেছি, এটা ভারতবর্ষের আর কোথাও হয়নি। আমার অনেক কথা বলার ছিল, কিন্তু সময় নেই। কাজেই আমি আশা করব মাননীয় সদস্যরা এই ব্যয় বরাদ্দের দাবি গ্রহণ করবেন। এই কথা বলে যে সমস্ত কাট মোশন এসেছে, আমি সেগুলির বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

### Demand No. 74

**Mr. Speaker:** I have already announced that Cut Motion Nos 1 and 10 are out of order. I now put Cut Motion Nos. 2-9 and 11-14 to vote.

The motion of Shri Kashinath Misra that the amount of Demand be reduced by Rs. 100/- was then put and lost.

The motion of Shri Prasanta Kumar Sur that a sum of Rs. 73,74,05,000 be granted for expenditure under Demand No. 74, Major Head: "363-Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding Panchayat), this is inclusive of a total sum of Rs. 18,44,00,000 already voted on account in March, 1986), was then put and agreed to.

### Demand No. 26

The motion of Shri Kashinath Misra that the amount of Demand be reduecd by Rs. 100/- was then put and lost.

The motion of Shri Prasanta Kumar Sur that a sum of Rs. 6,89,92,000 be granted for expenditure under Demand No. 26, Major Head: "260-Fire Protection and Control", (This is inclusive of a total sum of Rs. 1,72,50,000 already voted on account in March, 1986), was then put and agreed to.

### Demand No. 40

The motion of Shri Prasanta Kumar Sur that a sum of Rs. 129,93,90,000 be granted for expenditure under Demand No. 40, Major Heads: "284—Urban Development, 484—Capital Oulay on Urban

Development and 684—Loans for Urban Development". (This is inclusive of a total sum of Rs. 33,98,75,000 already voted on account in March, 1986), was then put and agreed to.

**Mr. Speaker :** Yes, Mr. Amalendra Roy, I think you have something to say.

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পরের ডিমান্ড নিয়ে আলোচনা শুরু করার আগে আপনার কাছে কয়েকটি কথা নিবেদন করতে চাই। আপনি ছিলেন না হাউসে, ডেপুটি স্পিকার হাউস চালাচ্ছিলেন, সেই সময় লিবিয়ার ব্যাপার নিয়ে যে ঘটনা এই হাউসে ঘটে গেছে তাতে আমরা সকলেই যেমনই বিস্মৃত হয়েছি, তেমনি, দুঃখিত হয়েছি। কারণ লিবিয়ার ব্যাপার নিয়ে সারা দুনিয়ায় প্রগতিশীল মানুষ আজকে ক্রোধে ফুঁসছে এবং সেই সঙ্গে সঙ্গে এই দেশে আমরাও এই নারকীয় হত্যালীলার বিরুদ্ধে ধিক্কার জানিয়েছি এবং আমরাও এই হাউস থেকে কি করা যায় তা নিয়ে এই বিষয়ে অলোচনা করেছি। আমাদের ভূমি এবং ভূমি সংস্কার মন্ত্রী বিনয় চৌধুরি মহাশয় সকালের দিকে এসেছিলেন, চিফ হুইপের সঙ্গে আলোচনা করেছিলেন, তিনি বলে গিয়েছিলেন যে এই ব্যাপারে হাউসে একটা প্রস্তাব আনার দরকার এবং সেটা সর্বসম্মত প্রস্তাব হওয়া প্রয়োজন। কাজে কাজেই এখানে লিডার অব দি অপোজিশন এবং অন্যান্য বিরোধী দলের যারা আছেন, নেতা আছেন, তাদের সঙ্গে আলোচনা করে এই ব্যাপারে একটা সিদ্ধান্ত যেন নেওয়া হয়। স্পিকার মহাশয়ের সঙ্গে আলোচনা যেন করা হয়। কিন্তু দুঃখের বিষয়, আপনি জানেন মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের কতকগুলো নিয়ম কানুন মেনে কাজ করতে হয়। আজকে ইচ্ছে করলে কোনো একটা বিষয়ে এখানে আলোচনা করতে পারেন না। কারণ আমাদের বিজনেস অ্যাডভাইসারি কমিটি আছে, সেই জায়গায় সেই আলোচনা বিষয়টি যে কর্মসূচি, তা নিয়ে আলোচনা করতে হবে একটা প্রস্তাব যদি আনতে হয় তাহলে সমস্ত দলগুলোকে নিয়ে একমত হতে হবে, আলোচনা করতে হবে, সর্বসম্মত হতে হবে এবং সর্বসম্মত না হতে পারি, আমরা কি বয়ানে সেই প্রস্তাব আমরা এই হাউসে হাজির করব এই সব বিষয়ে আলোচনা সাপেক্ষ। সেই আলোচনার সময়টুকু আমরা চেয়েছিলাম যে আজকে আলোচনা করে আমরা যথা সময়ে স্পিকারের অনুমতি নিয়ে লিডার অব দি হাউসের সঙ্গে পরামর্শ করে, লিডার অব দি অপোজিশনের সঙ্গে পরামর্শ করে, সেই জিনিসটা আগামীকাল অথবা যেদিন বিজনেস অ্যাডভাইসারি কমিটি এই জন্য ধার্য করবে সেইদিন আমরা সেই আলোচনাটা নিয়ে আসব। কিন্তু হঠাৎ আপনি জানেন মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিরোধী দল একটা অ্যাডজোর্নমেন্ট মোশনও দিয়েছেন, কিন্তু সেটা কি লিবিয়ার উপর ছিল? বা কোনো সময় ওদের দু জন বক্তা বক্তব্য রাখলেন যে ডিমান্ডটা পাশ হয়ে গেল, সেই ডিমান্ডের উপর ওদের দুজন মেন স্পিকার হিসাবে বক্তৃতা দিলেন এবং অন্যান্য যে সমস্ত কার্যসূচিতে তারা অংশ নিয়েছেন, তখনও কিন্তু লিবিয়ার কথা ওঠেনি। হঠাৎ তারা এই রকম ভাবে জিরো আওয়ারে তাদের এতগুলো বক্তা বললেন, মেনশনে এতগুলো বক্তা তাদের বললেন, কোনও সময়ে একটা কথাও তারা এই ব্যাপারে উচ্চারণ করলেন না এবং আমি জানি না, আপনার সঙ্গে লিডার অব দি অপোজিশন অথবা চিফ হুইপ অথবা তাদের দলের অন্য কেউ আপনার সঙ্গে এই বিষয়ে আলোচনা করেছেন কি না আমার জানা নেই। তবে আমি এইটুকু জানি, চিফ হুইপের সঙ্গে তারা কেউ গিয়ে কোনো

আলোচনা এই বিষয়ে করেন নি। আজকে এতবড় একটা নারকীয় হত্যালীলার ব্যাপারে যে কান্ড কারখানা এখানে করা হল, তারপর আপনি কি রায় দেবেন জানিনা, কিন্তু আমাদের এই হাউসের ফিলিংস হচ্ছে, এই সম্পর্কে, এবার লিবিয়ার ব্যাপারে, আমাদের কর্মসূচি কি হবে সেই সিদ্ধান্ত যদি আপনি ঘোষণা করেন তাহলে আমরা বাধিত হব। এইটুকুই খালি আপনার কাছে আমার নিবেদন।

[7-00 — 7-10 P.M.]

**Mr. Speaker :** Mr. Roy, the unfortunate incident in Libya has aroused sentiments and feelings of each and every Member of this House, as also of the people of our country, I am sure. No one supports the action taken in Libya. We are all condemning it in the most—we may say—harsh term that we can afford to use. The Leader of the Opposition met me to-day ; The Chief Whip of the Opposition met me today and many Opposition Members also met me today. But it is unfortunate that nobody discussed with me as regards Libya. If they were so concerned to have a discusstion about Libya they could have discussed the matter with me. There was no problem. We could have voted the Demands and there was no need for any discussion since Libya was more important to them, and we all could have gone to U.S. Consul to lodge our protest in a body. I think that every Member would agree with me that there was no problem as such. There was no question of adjournment the House for that purpose. The Demands could have been voted without discussion becasue certain very important thing had come up and we all could have gone in a body. There was no difficulty in that. I was in my Chamber. They could have come and discussed with me also. But they have thought if fit to behave in the way they have done. It is their option nothing to be done on it. It is regrettable that this is not the parliametary procedure. The Speaker has to be consulted ; he has to be discussed, time has to be allotted. There are methods and ways for doing things. But if somebody wants to make some cheap gain out of some certain stunts, it is for them to behave in the way they have behaved. I cannot make any further comments on it. But it is unfortunate. Now-a-days, all these types of parliamentary practices are being adopted which are not parliamentary. It is never done. They could have come to me, they could have discussed with me that a serious situation is prevailing in Libya ; it is a very serious matter and we are all concerned about it and the concern of the House has also to be expressed. Yes, then we could have found the way out. There was no difficulty in that. We could have voted the Demands without any discussion. If they thought that Libya was more important then this Demand, then we could have voted it without discussion and have gone all in a body to the U.S.

Consul to lodge our protest if it was thought fit and proper. But they have chosen to walk out. They have behaved in their own way, and there is nothing that I can do about it. Nevertheless, we will sit in the Business Advisory Committee if a resolution does come up. We will allot time and discuss it. We have already allotted time for Nicaragua and there is no reason why time would not be allotted for discussion on Libya. We are all concerned as regard what has happened in Libya. It has to be condemned. Nobody supports the action that the United States has taken on Libya. So, the question does not arise. I think by a consensus it could have been done. They have no reason to behave in a way they have done.

Nevertheless , we now take up Demand No. 27, Shri Ram Chatterjee may now move his grant.

**Demand No. 27**

Major Head : 265-Other Administrative Services.

**Shri Ram Chatterjee :** Sir, on the recommendation of the Government, I beg to move that a sum of Rs. 27,31,22,000 be granted for expenditure under Demand No. 27, Major Head : "265-Other Administrative Services".

(This is inclusive of a total sum of Rs. 6,82,82,000 already voted on account in March 1986.)

The Printed Speech of Shri Ram Chatterjee is taken as read.

উক্ত ব্যয়-বরাদ্দের মধ্যে রাজ্য-যোজনা (সপ্তম যোজনা) খাতে ৩৭,৫০,০০০ (সাঁইত্রিশ লক্ষ পঞ্চাশ হাজার) টাকা এবং যোজনা বহির্ভূত অবশিষ্ট ২৬,৯৩,৭২,০০০ (ছাব্বিশ কোটি তিরানব্বই লক্ষ বাহাত্তর হাজার) টাকার মধ্যে অসামরিক প্রতিরক্ষা খাতে ৮,১৪,৫৮,০০০ (আট কোটি চৌদ্দ লক্ষ আটান্ন হাজার) এবং হোমগার্ড বাহিনী খাতে ১০,৯৪,৯৩,০০০ (দশ কোটি চুরানব্বই লক্ষ তিরানব্বই হাজার) টাকার বরাদ্দ করা হয়েছে।

আমাদের প্রতিবেশি রাষ্ট্রের ক্রমাগত সামরিক শক্তি বৃদ্ধি এবং সেই সঙ্গে দেশের বিভিন্ন জায়গায় বিচ্ছিন্নতাবাদী এবং প্রতিক্রিয়াশীল শক্তি সক্রিয় হয়ে ওঠার পরিপ্রেক্ষিতে রাজ্যে অসামরিক প্রতিরক্ষা ব্যবস্থার প্রয়োজনীয়তা ও গুরুত্ব বৃদ্ধি পেয়েছে। সীমান্ত রাজ্য হিসেবে পশ্চিমবঙ্গে অসামরিক প্রতিরক্ষা ব্যবস্থা অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং এই ব্যবস্থা ব্যাপকতর ও নিখুঁত করার উদ্দেশ্যে বর্তমানে পশ্চিমবঙ্গের সমস্ত গুরুত্বপূর্ণ স্থানই অসামরিক প্রতিরক্ষা ব্যবস্থার আওতায় আনা হয়েছে। বর্তমান যুগে যে কোনো যুদ্ধেই অতি আধুনিক অস্ত্রশস্ত্র ব্যবহার হওয়ার আশঙ্কা উড়িয়ে দেওয়া উচিত নয়। আমাদেরও চেষ্টা করতে হবে যাতে এই রাজ্যে অসামরিক প্রতিরক্ষা ব্যবস্থার আধুনিকীকরণ অতি দ্রুত গড়ে তোলা সম্ভব হয়। এই পরিপ্রেক্ষিতে সারা রাজ্যে প্রতিটি জেলাকে অসামরিক প্রতিরক্ষা ব্যবস্থার আওতায় আনার

ব্যবস্থা করা অত্যন্ত জরুরি হয়ে পড়েছে। এইজন্য কেন্দ্রীয় সরকারের সহযোগিতা একান্তভাবে কাম্য যদিও কেন্দ্রীয় সরকার এই রাজ্যে অসামরিক প্রতিরক্ষা ব্যবস্থা জোরদার করার বিপক্ষের নীতি অনুসরণ করছেন, আমরা আশা করব যে কেন্দ্রীয় সরকার বিষয়টির গুরুত্ব অনুধাবন করবেন এবং রাজ্যকে এই ব্যাপারে প্রয়োজনীয় সমর্থন যোগাবেন।

বহিঃশত্রুর আক্রমণকালে সাধারণ মানুষের মনোবল অটুট রাখার জন্যে অসামরিক প্রতিরক্ষা ব্যবস্থা খুবই গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করতে পারে। কিন্তু যেহেতু এই ধরনের প্রয়োজন অল্প সময়ের মধ্যে অসামরিক প্রতিরক্ষায় শিক্ষণপ্রাপ্ত একটি সুশৃঙ্খল বাহিনী গড়ে তোলা কঠিন তাই শান্তিকালীন সময়ে সারা বছর ধরে প্রশিক্ষণ ও প্রচারের মাধ্যমে সর্বস্তরের মানুষকে অসামরিক প্রতিরক্ষার গুরুত্ব সম্বন্ধে ওয়াকিবহাল রাখা হচ্ছে।

রাজ্যের অসামরিক প্রতিরক্ষা ব্যবস্থায় গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করে—সতর্কীকরণ ব্যবস্থা। সাইরেনগুলি যাতে চালু থাকে তার জন্য রাজ্য সরকার সচেষ্ট। কিন্তু এই ব্যবস্থা সঠিক থাকা নির্ভর করে কেন্দ্রীয় সরকারের একটি দপ্তরের কাজের ওপর। বেশ কিছুদিন ধরে বিভিন্ন কারণে ওই দপ্তর তাদের উপর ন্যস্ত দায়িত্ব যথাযথভাবে পালন করতে না পারায় রাজ্যের 'সাইরেন' ব্যবস্থা প্রায় ভেঙে পড়েছিল। রাজ্য সরকারের উদ্যোগে অবশেষে কেন্দ্রীয় সরকারের ঐ দপ্তরের সহযোগিতায় এই ভেঙেপড়া 'সাইরেন' ব্যবস্থাকে ঠিক করা সম্ভব হয়েছে। আশা করি ভবিষ্যতে কেন্দ্রীয় সরকার এমন ব্যবস্থা গ্রহণ করবেন যাতে বিগত দিনের মতো এই সাইরেন ব্যবস্থা বিপর্যস্ত হয়ে না পড়ে।

পশ্চিমবঙ্গ অসামরিক প্রতিরক্ষার অন্তর্গত বাহিনীত্রয়—মোবাইল সিভিল ইমারজেন্সি ফোর্স ওয়েস্ট বেঙ্গল সিভিল ইমারজেন্সি ফোর্স এবং জলবাহিনীর কর্মীরা বিভিন্ন সময়ে কেবলমাত্র পশ্চিমবঙ্গের অভ্যন্তরেই নয় ভারতবর্ষের অন্যান্য প্রদেশেও ত্রাণকার্যে অংশগ্রহণ করে যথেষ্ট প্রশংসা অর্জন করেছে। বিভিন্ন বিষয়ে শিক্ষণপ্রাপ্ত এই কর্মীদের প্রাকৃতিক দুর্যোগ ও অন্যবিধ জরুরি অবস্থায় নিয়োগ করা হয়। এই রাজ্যের যে সমস্ত এলাকায় সাধারণভাবে বন্যার আশঙ্কা থাকে সেখানে বন্যাজনিত দুর্যোগ মোকাবিলা করার জন্য একান্ত প্রয়োজনীয় উদ্ধার ও ত্রাণকার্যে এই বিভাগের কর্মীদের উন্নত ধরনের সাজ-সরঞ্জাম নিয়ে বছরের ছয় মাস মোতায়েন রাখা হয়। আগামী আর্থিক বছরে রাজ্যের বন্যাপ্রবণ এলাকাগুলিকে কয়েকটি সেক্টরে ভাগ করার পরিকল্পনা হাতে নেওয়া হয়েছে। এই সেক্টরগুলিতে সারা বছর রাজ্যের জলবাহিনীর বেশ কিছু কর্মী সাজ-সরঞ্জামসহ নিয়োজিত থাকবেন। কেন্দ্রীয় সরকার যাতে রাজ্যের অসামরিক প্রতিরক্ষার জলবাহিনীর ব্যয় আংশিকভাবে বহন করেন তার জন্য বারবার যুক্তিপূর্ণ অনুরোধ করা হয়েছে অবশ্য সেই অনুরোধ এখনও পর্যন্ত তারা রক্ষা করেন নি। অথচ এই বাহিনীর কর্মীবৃন্দ এই রাজ্য ছাড়াও ভারতবর্ষের বিভিন্ন প্রদেশে জাতীয় সংহতির স্বার্থে এবং সাধারণ মানুষের কল্যাণে নিজেদের জীবন বিপন্ন করে কাজ করেছেন। দেশের অন্যান্য প্রদেশে সাহায্য করতে গিয়ে স্বাভাবিক কারণে আমাদের এই বাহিনীর বেশ কিছু সাজ-সরঞ্জাম ক্ষতিগ্রস্ত হয়েছে। যাই হোক, আমরা কেন্দ্রীয় সরকারের কাছে আবার অনুরোধ করব যাতে তারা এই বিষয়ে তাদের দৃষ্টিভঙ্গি পরিবর্তন করেন। কারণ এই বাহিনীর কাজে শুধু যে এই রাজ্যের মানুষই উপকৃত হচ্ছেন তা নয় দেশের অন্যান্য রাজ্যের মানুষও উপকৃত হচ্ছেন। অসামরিক প্রতিরক্ষা ব্যবস্থার একটি নতুন দিগন্ত কেন্দ্রীয় সরকারের সাহায্যে উন্মোচিত

হবে বলেই আমরা আশা করব।

সদ্যসমাপ্ত গঙ্গাসাগর মেলায় এক গুরুতর অগ্নিকাণ্ডের সময় কর্তব্যরত অসামরিক প্রতিরক্ষা দপ্তরের কর্মীবৃন্দ নিজেদের জীবন বিপন্ন করে অবস্থার মোকাবিলা করেছেন। এর ফলে শত শত তীর্থযাত্রীকে ভয়ঙ্কর দুর্ঘটনার হাত থেকে বাঁচানো সম্ভব হয়েছে। এই মেলার সময়েই নৌকাডুবির ঘটনাও ঘটেছে। নিজেদের জীবনের ঝুঁকি নিয়েও উদ্ধারকার্যে ঝাঁপিয়ে পড়েছিলেন এই বিভাগের কর্মীরা। এক কথায় গত গঙ্গাসাগর মেলার সময় এই বিভাগের কর্মীবৃন্দ প্রশংসার সঙ্গে দায়িত্ব পালন করেছেন।

ইউরোপীয়ান ইকনমিক কমিউনিটি (ই ই সি) 'বন্যা প্রতিরক্ষা প্রকল্প, পশ্চিমবঙ্গ'—এই খাতে এই রাজ্যকে সাহায্য করেছেন। এই প্রকল্পে রাজ্য সরকার অসামরিক প্রতিরক্ষা দপ্তরের মারফত পাঁচটি আধুনিক 'হোভার-ক্রাফট' ক্রয় করেছেন। শুধু এইজন্যই রাজ্য সরকার প্রায় ১৮ লক্ষ টাকার আর্থিক সাহায্য উপরোক্ত প্রকল্পে খরচ করতে সক্ষম হয়েছেন। এই বিশেষ ধরনের যানগুলির বন্যার সময়ে খুবই গুরুত্বপূর্ণ কাজে ব্যবহৃত হতে পারবে। কারণ এই যানগুলি বেশ দ্রুতগতিতেই জলে, স্থলে, বালুমাটিতে , কাদায়, উঁচুনিচু জায়গায় চলতে পারে। যদি দেখা যায় এই যানগুলি সাধারণ মানুষের কাজে লাগছে তাহলে এই ধরনের আরও যান ক্রয় করার কথা আমাদের ভাবতে হবে এবং এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছে উদার দৃষ্টিভঙ্গি আমরা আশা করব।

দেশের অভ্যন্তরে আইন-শৃঙ্খলা বজায় রাখা, আপদকালীন অবস্থার মোকাবিলা করা ইত্যাদি কাজে হোমগার্ড বাহিনী গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করে চলেছে। এই সংস্থার স্বেচ্ছাসেবীরা সাহসের সঙ্গে দায়িত্ব পালন করছেন। রাজ্যের আইন-শৃঙ্খলা রক্ষার কাজে হোমগার্ড বাহিনীর সহায়ক ভূমিকা আজ অনস্বীকার্য। রাজ্যের প্রাণকেন্দ্র কলকাতা থেকে দূর-দুরান্তে গ্রাম-গ্রামান্তর পর্যন্ত শান্তি-শৃঙ্খলা রক্ষার কাজে এই হোমগার্ড বাহিনী নিষ্ঠা ও সচেতনতার সঙ্গে কর্তব্য পালন করে চলেছেন। সমাজজীবনের প্রায় প্রতিটি গুরুত্বপূর্ণ ক্ষেত্রে যেমন আইন-শৃঙ্খলা রক্ষা, আপদকালীন অবস্থার মোকাবিলা, যানবাহন নিয়ন্ত্রণ, নির্বাচন, বিভিন্ন গুরুত্বপূর্ণ প্রতিষ্ঠানের নিরাপত্তা ব্যবস্থা, মেলায় সাধারণ মানুষকে সহায়তা করা প্রভৃতি নানা বিষয়ে এরা প্রশাসনের সঙ্গে সাফল্যের সাথে সহায়তা করে চলেছেন।

রাজ্যের হোমগার্ড বাহিনীর একটি প্রশিক্ষণ কেন্দ্র স্থাপন করার পরিকল্পনা বাস্তবে রূপায়িত হতে চলেছে। আগামী আর্থিক বছরে এই প্রশিক্ষণ কেন্দ্রের জমি অধিগ্রহণ ও অন্যান্য প্রাথমিক কাজ শেষ করে ফেলা সম্ভব হবে যদি কেন্দ্রীয় সরকারের কাছ থেকে প্রয়োজনীয় নিয়মমাফিক সাহায্য পাওয়া যায়।

সমগ্র পূর্বাঞ্চলের অন্যতম কেন্দ্রীয় অসামরিক প্রতিরক্ষা এই রাজ্য সরকারের পরিচালনাধীন। এই কেন্দ্রে দেশের অসামরিক প্রতিরক্ষার জন্য উচ্চমানের প্রশিক্ষণ শুধু রাজ্যের অসামরিক প্রতিরক্ষা স্বেচ্ছাসেবীদের মধ্যেই সীমাবদ্ধ নয় ; কেন্দ্রীয় সরকারের বিভিন্ন সংস্থা, ভারতীয় রেলপথ এবং পূর্বাঞ্চলের অন্যান্য প্রদেশের বিভিন্ন পর্যায়ের আধিকারিকগণ এই কেন্দ্রে প্রশিক্ষণ নিয়ে থাকেন। আমাদের এই সংস্থার প্রশিক্ষকগণ কেন্দ্রীয় অসামরিক প্রতিরক্ষা কলেজ নাগপুরে সর্বভারতীয় পর্যায়ের আধিকারিকগণকে প্রশিক্ষণ দেওয়ার জন্য নিয়মিত আমন্ত্রিত হয়ে থাকেন। আমাদের রাজ্যের কেন্দ্রীয় অসামরিক প্রতিরক্ষা কেন্দ্র এবং

জেলার অন্যান্য প্রশিক্ষণ কেন্দ্রে বহুসংখ্যক স্বেচ্ছাসেবীকে গত বছর প্রশিক্ষণ দেওয়া হয়েছে।

অসামরিক প্রতিরক্ষা ও হোমগার্ড সংস্থার স্বেচ্ছাসেবীদের দৈনিক ভাতা কয়েকটি পর্যায়ে বৃদ্ধি করে ১৮ টাকা ৬১ পয়সা করা হয়েছে। আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি যে সমগ্র ভারতবর্ষে অসামরিক প্রতিরক্ষা ও হোমগার্ড স্বেচ্ছাসেবীদের জন্য প্রচলিত দৈনিক ভাতার বিভিন্ন হারের মধ্যে আমাদের রাজ্যের দৈনিক ভাতার হার সবচেয়ে বেশি। কর্মরত অবস্থায় হোমগার্ড নিহত হলে যথোপযুক্ত ক্ষতিপূরণ দেওয়ার ব্যবস্থা আছে।

আলোচ্য বছরে রাজ্যের সর্বত্র হোমগার্ড ও অসামরিক প্রতিরক্ষা বাহিনীর মাধ্যমে আমরা প্রায় ৮৬ লক্ষ জনদিবসের কর্মসংস্থানে করতে পেরেছি।

প্রতি বছরের মতো আলোচ্য বছরেও প্রভূত উৎসাহ, উদ্দীপনা ও যথোপযুক্ত সম্মানের সঙ্গে নেতাজি-জন্মদিবস (২৩শে জানুয়ারি) এবং হোমগার্ড ও অসামরিক প্রতিরক্ষা দিবস (৬ই ডিসেম্বর) উদ্‌যাপিত হয়েছে।

গত ১৫ই জানুয়ারি থেকে ১৯শে জানুয়ারি চুঁচুড়াতে রাজ্য অসামরিক প্রতিরক্ষা ও হোমগার্ড বাহিনীর কর্মকুশলতা ও ক্রীড়া প্রতিযোগিতা অনুষ্ঠিত হয়েছে। প্রায় এক হাজার প্রতিযোগী এই প্রতিযোগিতায় অংশগ্রহণ করেছেন। এই প্রতিযোগিতার সমাপ্তি অনুষ্ঠানে নিকারাগুয়ার রাষ্ট্রদূত উপস্থিত ছিলেন। এই প্রতিযোগিতার ফলাফলের ভিত্তিতে গঠিত রাজ্য দলকে সর্বভারতীয় প্রতিযোগিতাতে অংশগ্রহণের জন্য পাঠানো হয়েছিল। এই প্রতিযোগিতা মধ্যপ্রদেশের গোয়ালিয়রে গত ২রা মার্চ থেকে ৯ই মার্চ পর্যন্ত অনুষ্ঠিত হয়েছে।

অসামরিক প্রতিরক্ষা এবং হোমগার্ড বাহিনী—এই দুই সংস্থাকে আমরা 'সমাজের বন্ধু' হিসেবে গড়ে তুলতে চাই। এই কাজ করতে হলে আজ সকলের সহযোগিতা, পরামর্শ ও সক্রিয় অংশগ্রহণ একান্ত দরকার। রাজ্যের অসামরিক প্রতিরক্ষা ব্যবস্থা এবং হোমগার্ডের আংশিক আর্থিক দায়িত্ব এখন কেন্দ্র বহন করে। আমরা চাই, সমগ্র পশ্চিমবঙ্গকে সীমান্ত রাজ্য হিসেবে কেন্দ্রীয় সরকার যেন গণ্য করেন এবং রাজ্যের অসামরিক প্রতিরক্ষা এবং হোমগার্ড ব্যবস্থা আর্থিক দায়িত্ব তারা পুরোপুরি বহন করেন।

মোট ব্যয়-বরাদ্দের মধ্যে নিম্নলিখিত ব্যয়-বরাদ্দসমূহ সংযোজিত হয়েছে ঃ

| | | | | |
|---|---|---|---|---|
| (১) | ভিজিল্যান্স | ... | ৬২,৮৩,০০০ | টাকা |
| (২) | বিশেষ তদন্ত কমিশন | ... | ৬১,০০০ | টাকা |
| (৩) | সেন্সাস | ... | ৫,৩১,০০০ | টাকা |
| (৪) | গেজেটিয়ার ও স্ট্যাটিস্টিক্যাল মেমোয়ার্স | ... | ১০,৯৮,০০০ | টাকা |
| (৫) | ভাইটাল স্ট্যাটিস্টিকস্ | ... | ১,৪৪,০০০ | টাকা |
| (৬) | রেন্ট কন্ট্রোল | ... | ৩৭,৭৫,০০০ | টাকা |
| (৭) | মোটর গ্যারেজ ইত্যাদি | ... | ২,০৪,৭৫,০০০ | টাকা |
| (৮) | গেস্ট হাউজেস্ গভর্নমেন্ট হোস্টেলস্ ইত্যাদি | ... | ২,৬১,০০০ | টাকা |

| | | | |
|---|---|---|---|
| (৯) ব্যুরো অব ইমিগ্রেশন | ... | ৩,১৬,০০০ | টাকা |
| (১০) অ্যাডমিনিস্ট্রেশন অব সিটিজেনশিপ অ্যাক্ট | ... | ৮,৫০,০০০ | টাকা |
| (১১) পরিকল্পনা বহির্ভূত ট্রেনিং | ... | ৬,২০,০০০ | টাকা |
| (১২) জাতীয় স্বেচ্ছাসেবী বাহিনী | ... | ২,৪৩,৯৮,০০০ | টাকা |
| (১৩) স্টেট লটারিজ | ... | ১৫,৮৯,০০০ | টাকা |
| (১৪) স্কলারশিপ, জাতীয় সামরিক শিক্ষার্থী | ... | ১২,০০০ | টাকা |
| (১৫) অন্যান্য খরচ | ... | ১,৮০,০৮,০০০ | টাকা |

এই কটি কথা বলে মাননীয় সদস্যগণের নিকট এই ব্যয়-বরাদ্দের অনুমোদনের জন্য সমর্থন চাইছি।

**Mr. Speaker :** There is no cut motion to Demand NO. 27. Now, Shri Kumud Ranjan Biswas.

[7-10 — 7-20 P.M.]

**শ্রী কুমুদরঞ্জন বিশ্বাস :** মাননীয় স্পিকার স্যার, আজকে মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দের দাবি এখানে পেশ করেছেন আমি তাকে পূর্ণ সমর্থন জানিয়ে দু-একটি কথা বলতে চাই। আপনি জানেন, এই দপ্তরের ব্যয়-বরাদ্দ বহু গুণ বৃদ্ধি পেয়েছে এবং এই দপ্তরের কর্মীদের কার্যকলাপ যথেষ্ট বেড়ে গেছে। কংগ্রেস আমলে এই দপ্তরের কার্য সম্পর্কে কংগ্রেসিরা আদৌ আগ্রহী ছিলেন না, যার ফলে এই দপ্তর একটা জঘন্য দপ্তরে পরিণত হয়েছিল এবং এই দপ্তর মানুষের প্রয়োজনে লাগত না। বর্তমানে বামফ্রন্ট সরকারের আমলে মাননীয় মন্ত্রী মহাশয়ের সুদক্ষ পরিচালনায় এবং বলিষ্ঠ নেতৃত্বে এই দপ্তরের কাজ অনেক গুরুত্ব বেড়েছে। পশ্চিমবঙ্গের সিভিল ডিফেন্স নামে অবহিত এই দপ্তর মানুষের সেবায় প্রাকৃতিক দুর্যোগে, আপদে-বিপদে এরা মানুষের পাশে এসে দাঁড়িয়েছে। এদের কার্যকলাপ শুধু আমাদের পশ্চিমবাংলায় নয়, ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে যখনই কোনো বিপর্যয়, প্রাকৃতিক দুর্ঘটনা ঘটে তখনই আমদের এই পশ্চিমবাংলার সিভিল ডিফেন্স দপ্তর তার যথাযোগ্য কর্তব্য পালন করে সুনাম অর্জন করে এসেছে। আমাদের এই দপ্তরের অধীনে হোমগার্ড বাহিনী যেভাবে নিষ্ঠার সঙ্গে অসহায় মানুষের পাশে এসে দাঁড়িয়েছে এবং আপদে-বিপদে মানুষের কাজ করে চলেছে তা সত্যই প্রশংসার যোগ্য। আমি সেইজন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব সত্যই আপনার সুযোগ্য এবং নিপুণ পরিচালনার ফলে এই দপ্তর এত সুন্দরভাবে গড়ে উঠেছে। এই দপ্তরের অধীন কর্মীরা-ঐ কংগ্রেসি আমলে বিশেষ করে হোম গার্ড বাহিনীর কর্মীরা তেমন মর্যাদা পেত না। ওদের আমলে এই সমস্ত কর্মীদের এমন নগণ্যভাবে রেখেছিলেন যে তা বলার কথা নয়। ছেঁড়া প্যান্ট পরে, ছেঁড়া জামা পরে, ছেঁড়া জুতো পরে এমনকি খালি পায়ে মানুষের সেবা করতে চলে যেত। এদের প্রতি কংগ্রেসিদের নজর পড়ত না। এই বাহিনীর দ্বারা মানুষের কত উপকার হতে পারে তা ওনারা কোনোদিন ভাবতে পারেননি। আজকে এই সমস্ত কর্মীরা মাননীয় মন্ত্রীর সুযোগ্য পরিচালনার ফলে মর্যদা পেয়েছেন। ওদের কাজ মানুষের মনের মধ্যে রেখাপাত করেছে কত সুন্দরভাবে ঐ সমস্ত কর্মীরা মানুষের সেবা করতে পারে।

আজকে হোম গার্ডের মেয়ে কর্মীরা রাস্তার মোড়ে যেভাবে কাজ করছেন তা সত্যিই প্রশংসার যোগ্য মাননীয় মন্ত্রী, আমি আপনার সুদক্ষ পরিচালনার সম্বন্ধে কয়েকটি কথা বলব। আপনি যে সিভিল ডিফেন্স এর জন্য জেলায় জেলায় অফিস ঘর করেছেন এটা অত্যন্ত সুখের কথা, এর ফলে এদের যোগাযোগের একটা স্বয়ংসাম্পূর্ন গড়ে উঠেছে। এই রকম সুদক্ষ হস্তক্ষেপ করে আপনাকে আরও কয়েকটি দুর্নীতির বিরুদ্ধে লড়তে হবে। আমরা দেখেছি কংগ্রেস আমলে এই হোমগার্ড বাহিনী সর্বত্র ছিল না, ভূয়া হোমগার্ডবাহিনী পরিচালনা করে ওরা সরকারি টাকা ধ্বংস করেছে, আপনি সেই দুর্নীতিগুলি ধরেছেন এবং আপনার সুদক্ষ পরিচালনা দ্বারা সেই দুর্নীতি অপসারণ করেছেন। এর দৃষ্টান্ত ২৪ পরগনা জেলায় আছে এর জন্য আমি আপনার প্রশংসা করব। আরও একটি কথা আপনাকে আমি বলতে চাই, আপনার এই দপ্তরের ভিতরে উচ্চ পদস্থ অফিসার অনেক আছেন আমরা শুনেছি যে তাদের সঙ্গে কংগ্রেসের যোগাযোগ আছে। আপনি যে রকম বলিষ্ঠ নেতৃত্ব দিয়েছেন তাতে আমার মনে হয় আপনি এ দুর্নীতিও দূর করতে পারবেন, তবে কখনও কখনও এইসব অফিসার মহাশয়রা আপনার আদেশ অমান্য করেন, তাই আমি আপনাকে বলছি যে এটা জনগণ কখনই মেনে নেবেন না, এবং আমরাও এই হাউসে এটা কখনও মেনে নেব না, সেজন্য আমি আপনাকে বলিষ্ঠভাবে এই দুর্নীতি দূর করার জন্য অনুরোধ করছি। আপনি যে বলিষ্ঠ নেতৃত্বের মধ্যে দিয়ে এই সিভিল ডিফেন্স কর্মীদের গড়ে তুলতে চেয়েছেন আপনার সেই নেতৃত্বের মধ্যে এই সমস্ত কর্মীরা মানুষের মঙ্গল করবে আমরা এই আশা ভরসাই করি। আপনার সময়ে আপনি এই সমস্ত কর্মীদের ভাতা দ্বিগুণ করেছেন, আমি আশা করি অদূর ভবিষ্যতে আরও উন্নতি সাধন করবেন এই কথা বলে এই বিভাগের জন্য যে ব্যয় বরাদ্দ উপস্থিত করেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অনিল মুখার্জিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ এখানে এনেছেন আমি সেটাকে সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। কারণ বিরোধীদলের সদস্যরা উপস্থিত নেই, যারা আজকে এই ব্যয় বরাদ্দের বিরোধিতা করতেন। যাইহোক, আমরা জানি যে সিভিল ডিফেন্স মানেই হল এই হোমগার্ড এরা একটা বেসামরিক বিভাগ। তাদের কাজ হচ্ছে যুদ্ধের সময়ে সাইরেন বাজানো ইত্যাদি। কিন্তু আমরা দেখেছি এবং আপনারাও লক্ষ্য করেছেন যে মন্ত্রী মহাশয় সব এই বিভাগের লোকেরা বন্যার সময়ে কিভাবে কাজে ঝাঁপিয়ে পড়েছিল। মানুষের যখন বিপদ, যখন দুর্যোগ আসে, যখন প্রাকৃতিক বিপর্যয় আসে এবং যুদ্ধের সময় ওদের ব্যবহার সকলেই জানেন। সিভিল ডিফেন্সের ব্যবহার যখন দেশে যুদ্ধ হয় তখন বেশি করে হয় এটা সকলেই জানেন। কিন্তু শান্তির সময় এদের ব্যবহার যেটা আছে সেই সম্পর্কে অনেকেই খবর রাখে না। মাঝে মাঝে খবরের কাগজে দেখি যে ১৮ লক্ষ টাকা দিয়ে একটা হভার ক্রাফট কেনা হয়েছে, তার ছবি আমরা দেখেছি। ইউরোপিয়ান ইকনমিক কমিউনিটি বন্যা প্রতিরক্ষা প্রকল্পে পশ্চিমবঙ্গকে এই সব সাহায্য করেছে কিম্বা আধুনিক হভার ক্রাফ্‌ট ক্রয় করেছে এবং সেইগুলি নানাভাবে বিভিন্ন জায়গায় যাবে। কিন্তু অধিকাংশ সময় আমরা দেখেছি যে হোম গার্ডের দ্বারা যে পুলিশ বাহিনী আছে তাদের সহযোগিতায় এই সব কাজ হচ্ছে। আইন-শৃঙ্খলা রক্ষার কাজে, ট্রাফিক কন্ট্রোলের কাছে এদের ব্যবহার করা হচ্ছে এবং অন্যান্য জায়গায় যেমন জেলায় জেলায় এবং কলিকাতা শহরে এদেরে কাজ সত্যিই প্রশংসনীয়। মাননীয় অধ্যক্ষ মহাশয় ওরা যথেষ্ট দক্ষতার সঙ্গে

কাজ করে। কিন্তু দুঃখের বিষয় ওদের পুরস্কার স্বরূপ কিছু দিন কাজ করার পর বসিয়ে দেওয়া হয়। ওদের এন. সি. সি বা অন্যান্য ট্রেনিং নিলে পুলিশের চাকুরিতে নেওয়া হবে এই রকম একটা থাকলে ভাল হয়। সিভিল ডিফেন্স থেকে পরে তাদের পারমান্টেলি অ্যাবজরভ করার জন্য একটা স্কীম রাজ্য সরকারের পক্ষ থেকে থাকলে ভাল হয়। আমাদের দেশের ১৮-১৯-২০ বছরের বেকার ছেলেরা আসে এখানে এবং দেশের কাজ করে। ভবিষ্যতে ১০-১৫ বছর বাদে এদের কি হবে তার কোনো পরিকল্পনা নেই। এই ব্যাপারে যদি কিছু পরিকল্পনা করা হয় এবং সেখানে যদি কেন্দ্রীয় সরকার সাহায্য করে তাহলে খুব ভাল হয়। এই কথা বলে বাজেট বরাদ্দকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য অনিল মুখার্জি মহাশয় যে বক্তব্য রাখলেন তাকে আমি সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে দু-একটা কথা বলতে চাই। হোম গার্ডকে আপনারা বলেছেন স্বেচ্ছাসেবক কিন্তু হোম গার্ড নিয়োগের ক্ষেত্রে আমার কিছু বক্তব্য আছে। এদের এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নেওয়া উচিত কিন্তু যত্র-তত্র যে কোনো জায়গা থেকে এদের নেওয়া হচ্ছে। হোম গার্ডের চাকুরি হচ্ছে পুলিশকে সাহায্য করা। ডাকাত ধরতে যাচ্ছে, রাত্রে ডিউটি দিচ্ছে। এই হোম গার্ড মারা গেলে কিন্তু পুলিশের মতো তারা সাড়ে বারো হাজার টাকা পাবে না। হোম গার্ডের দায়-দায়িত্ব কিন্তু সরকার নিচ্ছে না। হোম গার্ড নিয়োগের ব্যাপারে একটা উচ্চতা, দেহের মাপ, বুকের ছাতির পরিমাণ থাকা উচিত। এই মাপে হোম গার্ড নিলে ওদের পরে পুলিশের কাজে নেওয়া যেতে পারে। সুতরাং এই ব্যবস্থা থাকা উচিত। হোম গার্ড নিয়োগের ক্ষেত্রে আমরা আরো একটা জিনিস দেখেছি, জেলা কমনডেন্ট বা সাবডিভিশনাল কমনডেন্ট যে এক ধরনের আছে তারা হোম গার্ড নয় বা পুলিশের টাচে নেই, তারা হচ্ছে বেসরকারি লোক, তারা অনেক সময় টাকা পয়সা নিয়ে হোম গার্ড নিয়োগ করছে। এটা হোম গার্ডের মধ্যে থেকে হওয়া উচিত কিম্বা কোন সামরিক অবসরপ্রাপ্ত লোক হওয়া উচিত। এটা একটা সাধারণ নাগরকিদের থেকে হওয়াটা কাম্য নয়। মাননীয় মন্ত্রী মহাশয় এটা একটু বিবেচনা করে দেখবেন। হোম গার্ডদের একটা মাসিক মাইনের ব্যবস্থা করুন যাতে তারা জীবনে নিরপত্তা পায়। তারা সর্ব ক্ষেত্রে পুলিশের কাজ করে। ফলে হয়েছে কি, পুলিশ রিক্রুটমেন্ট বন্ধ হয়ে গেছে, হোম গার্ডদের দিয়ে কাজ চালানো হচ্ছে। পুলিশদের কনস্টেবল রিক্রুটমেন্ট দীর্ঘ দিন বন্ধ হয়ে গেছে সেই জায়গায় হোম গার্ডদের দিয়ে কাজ চালানো হচ্ছে। এটা স্বাভাবিক ভাবে মনে হতে পারে যে সস্তায় সরকার ওদের জীবনের নিরাপত্তা না দিয়ে কাজ করার চেষ্টা করছে। হোম গার্ড হিসাবে যারা কাজ করছে তাদের খুব কর্তব্য পরায়ন বলে মনে করি কিন্তু তাদের প্রতি আমাদের যে দায়িত্ব সেই দায়িত্ব আমরা পালন করছি না। সেই জন্য আমি আপনাদের অনুরোধ করব হোম গার্ডদের মানুষ হিসাবে গণ্য করে, অসামরিক প্রতিরক্ষার যে সৈন্য সেই সৈন্য হিসাবে তাদের যে পাওয়া দরকার সেটা তাদের নিয়ম মাফিক দিন। তাদের যাতে নিয়ম মাফিক নিয়োগ হতে পারে তার ব্যবস্থা করুন। এই কথা বলে আপনার এই বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[7-20 — 7-30 P. M.]

**শ্রী রাম চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জবাব দিতে উঠে প্রথমেই বলতে চাই যে,

এখানে এক মাননীয় সদস্য বলেছেন যে, হোম গার্ডদের এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নেওয়া উচিত। কিন্তু মাননীয় সদস্য হয়ত ভুলে যাচ্ছেন যে, সেটা করবার দরকার নেই, কারণ এটা একটা এমপ্লয়মেন্ট নয় ; হোম গার্ডদের চাকরিটা হচ্ছে একটা ভলেন্টারি সার্ভিস। এটা চাকরির ক্ষেত্রে একটা এনরোলমেন্ট মাত্র। আগেও হোম গার্ডের ব্যাপারটা পুলিশের হাতে ছিল এবং এখনও সেই ব্যবস্থা মতোই চলছে। এক্ষেত্রে সরকার থেকে একটা পারমিশন নেওয়া হয় মাত্র। বর্তমানে আমরা হোমগার্ডদের ব্যাপার কিছু জালিয়াতির খবর পেয়েছি। যেমন, আমাদের ২৪-পরগনা জেলার্তে ২৫০ জন জাল হোমগার্ড ধরা পড়েছে। দেখা যাচ্ছে যে, সেখানে নামটাই ঠিক আছে, কিন্তু ফোটোটা অন্যের। নামটা হয়ত ধরুন তড়িৎ বিশ্বাসের, কিন্তু ফোটোটা কৃপাসিন্ধু সাহার। এই জালিয়াতিটা ধরা পড়বার পর ওখানে দুইজন সাব-ইন্সপেক্টর এবং ২৩ জন হোমগার্ডের বিরুদ্ধে কেস হয়েছে এবং বর্তমানে ঐ ব্যাপারে সি. আই. ডি তদন্ত হচ্ছে। আরো এই রকম কেস থেকে থাকলে সেগুলো ধরবার চেষ্টা করা হচ্ছে। যারা এখানে চেঁচামেচি করছেন তারা জেনে রাখুন-এর আগে ইমারজেন্সির সময় এই রকম ১০৫ জন হোমগার্ড ছিল, তারা সেই সময় যাদের পলিটিক্যাল ক্ষমতা ছিল তাদের রাস্তাঘাটে হঠাৎ ঝটিকা বাহিনীর মতো আক্রমণ করে খুন করে ফেলে রেখে যেত। কিন্তু এই সরকার আসার পর অন্তত তারা মানুষের মতো হয়েছে। দুর্ভাগ্য ওদের, কংগ্রেস জমানায় তারা চাকরি পাননি। লেখা আছে—যারা চাকরি করবেন, তারা হোমগার্ডে নাম লেখাতে পারেন। কিন্তু এই দেশ এমনই দুর্ভাগ্যের দেশ যে, এটা চাকরি হিসাবে ধরা হয় না। আজকে বামফ্রন্ট সরকার সেটা দেখেছেন এবং দেখবার পর ওদের মাইনে ডেইলি ১১.৬৩ টাকার মতো যা ছিল— সেটা ১৯ টাকা করা হয়েছে চেঁচামেচি হচ্ছে যে, মন্ত্রী তার লোকদের হোমগার্ডে ঢুকিয়ে দিচ্ছেন। কিন্তু আমার কাছে আজকে যদি কোনো এম. এল.ও হোমগার্ডে ভর্তির ব্যাপারে আসেন, আমি তাদের ফিরিয়ে দিই না, সই করি। কিন্তু তারপর কিন্তু তাদের ঘুরতে হয়, টো টো করে ঘুরতে হয়, কারণ এখনও মন্ত্রীর হাতে পাওয়ার আসেনি। সেখানে আমলারা তাদের ঘোরায় এবং অনেক সময় কোনো কথাও শুনতে চায় না। আজকে সারা রাজ্যে ১৯৮৫ সালে ৮৬জন হোমগার্ড ভর্তি হয়েছে। এর আগে হুগলি, বীরভূম, দার্জিলিং মালদাতে একজন লোকও হোমগার্ডে ভর্তি হননি। সেখানে কলকাতায় ১৭ জন, মেদিনীপুরে ১৭জন, ২৪-পরগনায় ১৩জন হোমগার্ড এই সময় ভর্তি হয়েছেন। হাওড়ায় একজন হোমগার্ডও এই সময় ভর্তি হননি। পুলিশ বিভাগ থেকে এস. পিরা নতুন হোমগার্ড নেবার অনুমতি চান এবং সরকার সেটা বিবেচনা করে সেই অনুমতি দেন। বর্তমানে নদীয়া , মুর্শিদাবাদ, দার্জিলিংয়ে হোমগার্ডরা সারা বছর ডিউটি পাচ্ছেন। এ ব্যাপারে যা সত্য ঘটনা সেটাই আমি বলছি। অ্যাসেম্বলী ফ্লোরে দাঁড়িয়ে এম. এল. এদের সামনে তো আমি অসত্য কথা বলতে পারিনা? এখানে এই যে আপনারা বলছেন হোমগার্ডরা ঠিকমতো ডিউটি পায় না, একথা কিন্তু ঠিক নয়। আমাদের এই সরকার ক্ষমতায় আসার পর থেকে সারা বছরই তারা ডিউটি পাচ্ছেন। বর্ধমান, কলকাতা, নদীয়া ইত্যাদি সব জায়গাতেই সারা বছর হোমগার্ডরা ডিউটি পাচ্ছেন। আমার জেলা হুগলির চাইতে বরং বলা যায় অন্য জেলাগুলিতেই কাজের সংখ্যা বেশি এবং সেই সমস্ত জায়গায় আটগুণ বেশি ডিউটি তারা পাচ্ছেন। চব্বিশ পরগনা (দক্ষিণ) জেলাতে ২৬৫টি পুলিশ কেস তাদের বিরুদ্ধে চালু হয়েছে এবং দুজন সাব-ইন্সপেক্টর, ২৪ জন হোমগার্ডকে গ্রেপ্তার করা হয়েছে। বাকিদের ব্যাপারে এখনও তদন্ত চলছে। হোমগার্ডরা কাজ

করতে গিয়ে নিহত হলে কোনো ক্ষতিপূরণ পান না বলে একজন মাননীয় সদস্য এখানে বললেন। তাকে আমি শুধু একটা কথাই বলব যে, তিনি আজকে যে কথা এখানে বললেন, সে সম্বন্ধে আমরা অনেক আগেই ভেবেছি। এবং সেই ভাবেই কাজ করতে গিয়ে নিহত ন'জন হোমগার্ড পরিবারকে ইতিমধ্যেই আমরা ১৫,০০০ হাজার টাকা করে ক্ষতিপূরণ বাবদ দিয়েছি। এছাড়া আরও পাঁচটি কেস পরীক্ষা করে দেখা হচ্ছে। মৃত হোমগার্ড পরিবারের একজনকে আমরা চাকুরিও দিয়েছি। ছ'টি কেসের ব্যাপারে এখনও কিছু করা যায় নি, তবে পরীক্ষা করে দেখা হচ্ছে। ১৯৮৪ সাল থেকে হোমগার্ডদের দু'সেট করে ইউনিফর্ম দেওয়া হচ্ছে। অতএব হোমগার্ডদের ভাল পোষাকের ব্যবস্থা নেই বলে এখানে যা বলা হয়েছে, তা ঠিক নয়। এই ইউনিফর্ম দু'বছরের জন্য দেওয়া হচ্ছে। এই বছরেও যাতে তাদের ঐ ভাবে ইউনিফর্ম দেওয়া যায়, তারজন্য বাজেটে ব্যবস্থা রাখা হয়েছে। হোমগার্ডদের ট্রেনিংয়ের জন্য ট্রেনিং ইনস্টিটিউট গড়ে তোলার জন্য জমি অধিগ্রহণের ব্যবস্থা করা হচ্ছে। ভারতের অন্যান্য প্রদেশে যেমনভাবে ট্রেনিং ইনস্টিটিউট আছে, পশ্চিমবাংলাতে তেমন ব্যবস্থা না থাকার জন্যই এই ব্যবস্থা করা হচ্ছে। হোমগার্ডদের জামা-কাপড় পরিষ্কার করার জন্য তাদের ধোপা খরচ বাবদ কিছু টাকা এখন দেওয়া হচ্ছে। কিছু কিছু জায়গায় এই অর্থ ঠিক মতো দেওয়া হচ্ছে না, একথা আমি ভাল ভাবেই জানি। এই ব্যাপারে আমার ডিপার্টমেন্টের কোথায় গাফিলতি আছে, তা আমি খোঁজ করে দেখছি। হোমগার্ডদের জন্য এই সমস্ত খরচ, ভাতা ইত্যাদির জন্য রাজ্য সরকার প্রচুর পরিমাণে বৃদ্ধি ইতিমধ্যে করেছেন। এই ডিপার্টমেন্ট রাজ্য সরকারের টার্গেট হচ্ছে ৪১,০০০ হাজার হোমগার্ড পূরণ করবেন। ইতিমধ্যেই ২৬,০০০ হাজার মানুষকে এর মধ্যে নেওয়া হয়েছে। সুতরাং এখানে ওরা যত চেঁচামেচিই করুন না কেন—সিংহ শাবক ডিম্ব প্রসব করেছে ইত্যাদি যাই বলা হোক না কেন—চেঁচামেচি করে আসলে কোনো লাভ হয় না। আমাদের একথা ভুলে গেলে চলবে না যে, এটা হচ্ছে একটা বেকারের দেশ। এই অবস্থার মধ্যে দিয়ে বেকাররা চলেছে। তারা ভাবে একটা চাকুরি পাবে, কিন্তু পায় না। এর মধ্যেও যতখানি পারা যায়, সেইভাবে চাকুরি দেওয়া হয় এবং সেইভাবেই এদেশের মানুষ তার অধিকার পাবে, সে তো আর রাস্তায় যাচ্ছে না—এরজন্য তাদের নিজেদের অধিকারবোধকে জাগ্রত করতে হবে। তাদের একথা ভাবতে হবে যে, আমরা এই দেশের মানুষ, আমরা না খেয়ে মরব না, এবং এরজন্য বিবেক ও অধিকারবোধকে জাগ্রত করতে হবে। আমরা তাদের সেই বিবেক ও অধিকারবোধকে জাগ্রত করার দায়িত্ব গ্রহণ করেছি এবং এই ব্যাপারে আমরা খুব একটা পিছিয়ে নেই। এখানে প্রত্যেক সদস্যের চিৎকার বন্ধ করার জন্য আমি তাদের কাছে অনুরোধ করব, সামনে ইলেকশন, আপনারা প্রত্যেকটি কনস্টিটিউয়েন্সিতে গিয়ে এর বিরুদ্ধে সংগ্রাম করুন। দেশের মানুষের অধিকারবোধকে জাগ্রত করার চেষ্টা করুন। এটা করতে পারলে তবেই হবে প্রকৃত কাজ। এখানে একজন মাননীয় সদস্য বাজেটের পলিসি সম্বন্ধে যে কথা বললেন, সেই ভাবে এতবেশি দেবার ক্ষমতা পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের কিন্তু নেই। ৪২,০০০ হাজার হোমগার্ডকে পুলিশের সমান মাইনে দেওয়া আমাদের পক্ষে সম্ভব নয়। ছোট ছোট মাপে যে সমস্ত হোমগার্ড ভর্তি করা হয়েছে বলে এখানে উল্লেখ করা হয়েছে, সে ব্যাপারে কথা হচ্ছে যে, তারা সবাই কংগ্রেস সরকারের আমলে রিক্রুট হয়েছিলেন। এখন এতদিন পরে তাদের বাদ দিয়ে আমরা কোথায় পাঠাব? তাদের ছেড়ে দিলে তো কাচ্চাবাচ্চা নিয়ে অনাহারে মৃত্যুর মুখে গিয়ে পড়বেন। মাননীয় একজন সদস্য এখানে

হোমগার্ডদের মাপ নিয়ে বললেন বলেই এই কথা আমি বললাম। আমাদের অবস্থা হয়েছে এই রকম যে, এগোলে সর্বনাশ আর পিছলে নির্বংশ। সেজন্য আমরা এই কথা বলি যে, আমরা মানুষের জন্য কিছু করতে চেষ্টা করছি। এই সরকার মানুষের সরকার, এই কথা মনে রেখে এই সরকার মানুষকে মানুষ হিসাবে সব সময়ে দেখেন। সেজন্য আমাদের উপর ভরসা রাখা উচিত বলে আমি মনে করি। এখানে যে সমস্ত দাবি-দাওয়ার কথা আপনারা বললেন, সেগুলো বিবেচনা করার চেষ্টা আমরা করব। এই কথা বলে এই ব্যয়-বরাদ্দের প্রতি সমর্থনের অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Ram Chatterjee that a sum of Rs. 27,31,22,000 be granted for expenditure under Demand No. 27, Major Head : "265-Other Administrative Services".

(This is inclusive of a total sum of Rs. 6,82,82,000 already voted on account in March 1986), was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 7.30 p.m. till 1 p.m. on Thursday the 17th April, 1986 at the Assembly House, Calcutta.

আজকে ১১০০ খুন করেছে, যিনি সেই খুনী, ঘাতক, তাকে পাঞ্জাবের রাজ্যপাল করে প্রমোশন দেওয়া হল, এই হল কংগ্রেসের নীতি। মিঃ স্পিকার স্যার, ওরা আজকে আইন শৃঙ্খলাকে বিঘ্নিত করছে। আপনি জর্জিয়ার ভূয়ো ডক্টরেটের কথা জানেন, দুর্ভাগ্যক্রমে তিনি এম.পি. হয়েছেন। তারপর স্যার, সেই ডক্টরেট থানায় গেল, পুলিশ অফিসারকে চড় মারল, আমরা কিছু বুঝতে পারলাম না। তারপর বলল যে আমার পিঠে ব্যথা, পেটে ব্যথা, গা বমি বমি করছে। বামফ্রন্ট সরকারের তরফ থেকে সমস্তরকম ব্যবস্থা করা হল, স্পেশ্যাল মেডিক্যাল বোর্ড বসানো হল তারপর রাতের অন্ধকারে বোর্ডকে অমান্য করে তাকে নিয়ে আসা হল, তখন তার গা বমি বমি ভাব কেটে গেছে। এটা কি ধরনের বন্দোবস্ত আমরা বুঝতে পারলাম না। এইভাবে আইন শৃঙ্খলাকে বিঘ্নিত করা হচ্ছে। কংগ্রেস পক্ষ কিছুদিন আগে বিধানসভায় আরামবাগের মালিনীদাসীর সম্পর্কে বলেছেন। নারী নির্যাতন করার কলঙ্কিত ইতিহাস কংগ্রেসেরই আছে। ঐ মালিনীদাসীকে কংগ্রেসের এক নেতা তার কুমারীত্ব হরণ করেছিল। সেখানে প্রায় ১০ হাজার মানুষ সেখানকার থানাতে ডেমনস্ট্রেশন দেয়, কেস নং ৯, ২৩শে এপ্রিলের ঘটনা। সেখানে যখন পুলিশের কাছে প্রমাণিত করার চেষ্টা হল তখন সেই ১০ হাজার মানুষের ডেমনস্ট্রেশনের ফলে সুবিধা করতে পারেনি। এ সত্য ঘটনা সকলেই জানেন, ফুটফুটে তরতাজা যার সামনে উজ্জ্বল ভবিষ্যত এমন একটা মেয়ে মধুমিতা তাকে কংগ্রেসিরা খুন করল। কবির ভাষায় বলতে চাই 'মন্থিত স্মৃতির পাশে, কুমারীর শালীন ঐশ্বর্যে বিচ্ছুরিত আশা, হিংস্র শ্বাপদের উন্মত্ত লোলুপে ছারখার।" তারা কি আজও জানেন। যে ৭০ দশকের প্রথমে পশ্চিমবঙ্গের পথের প্রান্তে আমাদের কত মা বোনেরা লাঞ্ছিত হয়েছে। "হিংস্র পশুর দল, শিশু ঘাতী, নারী ঘাতী,, রক্ত লোলুপের দলের পায়ের তলে যেন কত কুমারীর বুকের নিঃশ্বাস কথা কয়।" কবি জীবনানন্দ দাস এই রক্ত লোলুপদের উদ্দেশ্যে এইসব কথাগুলি লিখেছেন। ওরা বলে জঙ্গলের রাজত্ব, আমার কাছে বই আছে। কেন্দ্রীয় সরকার রিসেন্টলি যেটা প্লেস করেছেন ১৯৮৫-৮৬ সালে, তার আগে দেখবেন, আমি বেশি ডিটেলসের মধ্যে যাবনা। দিল্লির ল অ্যান্ড অর্ডার সম্বন্ধে বলেছেন, During the period from January, 1985 to November, 1985 the total crime reported and registered under the various sections of the I.P.C. was 26,633' পাঞ্জাবে, আসামে, জম্মু কাশ্মীরে কি হচ্ছে? পশ্চিমবঙ্গের নাম সেখানে নেই। গুজরাটে যে এই অ্যান্টি রিজারভেশণ চলছে সেই অ্যান্টি রিজারভেষশের লেটেস্ট রিপোর্ট থেকে বলছি, 'In 1985 there were 11937 incidents including the anti-reservation agitation in gujarat.' গুজরাটে, উত্তর প্রদেশে, বিহারে ল অ্যান্ড অর্ডার বলে কোনও ব্যবস্থা কোথাও নেই। গত কালও বিহারে ৩৬ জন খুন হয়েছে। কোথায় আমি আমরা? ভারতবর্ষ স্বাধীন হয়েছে, তফসিলি জাতি, উপজাতি, আদিবাসী কোনও মানুষই নিরাপদ নয়। নারী নির্যাতন তো কংগ্রেসের অলঙ্কার। ওরা রামায়ণ মহাভারতের কথা বলেন। রাম রাজত্ব কাকে বলে আমি জানিনা, ওরা জানলে বলবেন। রামায়ণের কথাতেই বলে যে নারী নির্যাতনে মৃত্যুদন্ড হয়। পশ্চিমবঙ্গে এত রাজনৈতিক সাংগঠনিক সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে পশ্চিমবঙ্গের সুযোগ্য মুখ্যমন্ত্রী, সুযোগ্য মন্ত্রী মন্ডলী জনগণের সাহায্যে যেভাবে শাসন চালাচ্ছেন ভারতবর্ষের অন্য কোনও রাজ্যে আজ পর্যন্ত তা নেই। শ্রী মনমহাভারত থেকে আপনারা যে ভাষায় বুঝবেন সেই ভাষাতেই একটু বলছি—

[1-50—2-00 P.M.]

সভূষণা, বারাঙ্গনা পথে যদি করে বিচরণ।
নিরুদ্বেগে একাকিনী, তারে মানি
প্রকৃষ্ট শাসন।"

ইউ.পি.র কথা ছেড়ে দিন, ওদের কেন্দ্র দিল্লিতে ল অ্যান্ড অর্ডারের এমন অবস্থা যে সন্ধ্যার পর মেয়েরা বাইরে বেরোতে পারেন না। এমন কি দিল্লিতে ট্রেনে করেও মা, বোন স্ত্রীকে নিয়ে কোথাও যাওয়া যায়না। আর পশ্চিমবঙ্গে আপনারা—যারা গণতন্ত্র হত্যা করেছিলেন, আপনাদের সমর্থক বাহিনীর কাছে নারীর নিরাভরণ, নিরাবরণ দেহ, এমন কি—কোনও পাগলিনীরও নিস্তার ছিলনা। কারণ আপনারা আপনাদের স্তাবক সমর্থকদের অমানুষ করে রেখেছিলেন এবং তারজন্যই তখন ঐভাবে নারী নির্যাতন ঘটেছে। আজকে সন্ধ্যার পর, এমন কি রাত দশটার পরেও মা-বোনেরা নিরুপদ্রবে চলতে পারেন—এর থেকে ভাল অবস্থা আর কোথায়ও থাকতে পারে? এ-ব্যাপারে অন্য রাজ্যের সঙ্গে তুলনা করে লাভ নেই। পশ্চিমবঙ্গে আজকে যেভাবে পুলিশকে পরিচালনা করা হচ্ছে—দীর্ঘদিনের অভ্যাস, তা সত্ত্বেও—বামফ্রন্ট সরকারের যে নীতি, সেই নীতি অনুযায়ী তাদের চলতে হচ্ছে, সেটা মেনেই তাদের চলতে হচ্ছে, তার বাইরে যাবার সাধ্য আজকে তাদের নেই। অবশ্য ব্যতিক্রম যে কিছুই থাকছে না তা নয়। পুঁজিবাদী সমাজ ব্যবস্থা জোতদার জমিদার থাকবে এবং কংগ্রেসের উপস্থিতি থাকবে এবং সেখানে আইন-শৃঙ্খলার ক্ষেত্রে কিছু হবেনা, পুলিশ এদিক-ওদিক যাবেনা—এটা হতে পারেনা। নাগাল্যান্ড থেকে শুরু করে সর্বত্র আজকে কংগ্রেস দলটার কি অবস্থা? এইতো গত দুইদিন আগে হরিদ্বারের কুম্ভমেলায় কত মানুষ খুন হয়ে গেলেন। এখানে রাজেশ খৈতান মহাশয় নেই, ওর মা মাসী সেখানে খুন হলেন। সেইজন্য ওর প্রতি আমার সহানুভূতি রইল। সেখানে তিনজন কংগ্রেসি মুখ্যমন্ত্রী স্নান করবেন এবং তারজন্য পুলিশি অব্যবস্থা সৃষ্টি হল। ফলে ঐ তিনজন কংগ্রেসি মুখ্যমন্ত্রীর কারণে সেখানে অতগুলি মানুষ স্ট্যামপেড হলেন। কাজেই ঐ ব্যাপারে বিধিবদ্ধ তদন্ত কমিশন বসানো উচিত। আমাদের আমলে ১৪টি জুডিশিয়াল এনকোয়ারী আমরা করেছি এবং প্রত্যেকটির রায় বের হয়েছে। কিন্তু সমগ্র কংগ্রেস রাজত্বে একটি জুডিশিয়াল এনকোয়ারী, এমনকি কুচবিহারে ব্যাপারের রায়ও বের হয়নি। নয় বছরে সমস্ত প্রতিবন্ধকতাকে পরাজিত করে বামফ্রন্ট সরকার এগিয়ে চলেছে বলেই এখন এটা হচ্ছে। নজির হিসাবে" ওয়েস্ট বেঙ্গল মার্চেস অন আনট্রাভেলড পাথ" বইটি দেখাচ্ছি, এর মধ্যেই সেটা লিপিবদ্ধ আছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই বাজেট সম্বন্ধে যেসব কথা বলা হয়েছে তার উত্তর আমি দিতে চাই। ৯ কোটি টাকা আজকে এখানে অতিরিক্ত খরচ করা হয়েছে। এর ৮০ লক্ষ টাকা পুলিশের সাজ-সরঞ্জাম এবং তাদের বেতন ও মান-মর্যাদা বৃদ্ধির জন্য খরচ হয়েছে। ওরা পুলিশের বাড়ির জন্য পুলিশ বিল্ডিং পারপাসে ২০০ কোটি টাকা সব কয়টি রাজ্যকে দিয়েছেন। আমাদের দেশের দুর্ভাগ্য, আমাদের দেশের প্রধানমন্ত্রী বাজেট অধিবেশনে উত্তর দানকালে বলে গেলেন যে, পশ্চিমবঙ্গের বামপন্থীদের গায়ের লাল রঙ ফিকে হয়ে যাচ্ছে। অদ্ভুত কথা! আমি বুঝতে পারছিনা—এটা কিসের কণ্ঠস্বর! এটা ১৯১৯ খ্রীষ্টাব্দে একজনের মুখ থেকে বের হয়েছিল। অ্যাট দি এ অফ ফার্স্ট ওয়ার্ল্ড ওয়ার, দ্যাট ইজ ইন দি ইয়ার ১৯১৯ একজন ফ্যাসিবাদীর মুখ থেকে এটা বের হয়েছিল। তিনি বলেছিলেন—

"Socialism was already dead as a doctrine : it existed only as hatred. He was Benito Mussolini বর্তমানে এখানে ফ্যাসিবাদী মুসোলিনীর সেই ফ্যাসিবাদী কণ্ঠস্বর শুনতে পাচ্ছি। এত রাজনৈতিক সচেতন হয়ে এবং একটি দেশের সর্বোচ্চ পদে থেকে একজন ব্যক্তি এই ধরনের উক্তি করেন কি করে? আমি জানি, ন্যাশনাল ডেভেলপমেন্ট কাউন্সিলের মিটিংয়ে আমাদের প্রধানমন্ত্রী বলেছিলেন আমাদের দেশের বর্তমানে যা অর্থনৈতিক অবস্থা, তাতে দেশে গরিবের সংখ্যা কমে যাচ্ছে।" সেখানে আমাদের মুখ্যমন্ত্রী বলেছিলেন, "আপনি ঠিক বললেন না। বলুন যে, গরিবের সংখ্যা অনেক বেশি পরিমাণে বাড়ছে।" আমি জানিনা, কোনও সচেতনতা থেকে সেদিন তিনি ঐ কথা বলেছিলেন! আমি জানি, উপর থেকে পাইলটরা মানুষের মাথাটাই দেখতে পান। আবার অনেকের কনসেনট্রেশন থাকে—কিভাবে পাইলটিং, ফলে উপর থেকে তিনি কেবল মানুষের মাথাটাই দেখতে পান, কিন্তু মাথার নিচে দেহটা আছে কিনা সেটা দেখতে পাননা। এইরকম একজন পাইলটের হাতে যদি আজকে দেশের দায়িত্ব থাকে, তাহলে ঐরকম দায়িত্বজ্ঞানহীন উক্তি ছাড়া তার কাছ থেকে আমরা আর কিছুই আশা করতে পারিনা। স্যার, আমি এইকথা বলতে চাই আজকে এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে আমাদের কাজ করতে হচ্ছে। আজকে কোথায় রুর‍্যাল ডেভেলপমেন্ট? স্যার, একটা কমিশনের বই আছে, Report of the Committee to review the existing administrative arrangements for Rural Development and Poverty Alleviation Programmes. এই বই সেন্ট্রাল গভর্নমেন্ট থেকে বার করা হয়েছে। তারা আজকে বলছে একমাত্র পশ্চিমবাংলার রুর‍্যাল ডেভেলপমেন্ট হয়েছে। আজকে আপনারা ভূমি সংস্কার করবেন না? গ্রামে ক্ষেত মজুরের সংখ্যা লাফিয়ে লাফিয়ে বেড়ে যাবে, গরিব মানুষের সংখ্যা বেড়ে যাবে, জমির কেন্দ্রীভবন ঘটবে, পুঁজি একটা জায়গায় জড় হবে, লক্ষ্য লক্ষ্য মানুষ বেকার হবে, দরিদ্র হবে। এর ফলে মানুষের মধ্যে ভেদ-বিভেদ হবে। কয়েকদিন আগে আপনাদের স্বরাষ্ট্র দপ্তরের মন্ত্রী অরুণ নেহেরু দিল্লিতে বলেছেন, "আমরা গভীরভাবে উদ্বিগ্ন"। কেন? ২০০ কোটি টাকা ডিফারেন্ট এজেন্সি থেকে আসছে বিভিন্ন সাম্রাজ্যবাদীদের কাছ থেকে, নট থ্রু ডাইরেক্ট ইমপারিয়েলিস্ট কানট্রি। এইগুলি বিভিন্নরকমের ভ্যারাইটি অফ রিলিজিয়াস অরগানাইজেশন তাদের মধ্যে দিয়ে আসছে। কোথায় মুসলিম ফানডামেন্টালিজিম যার সোর্স হল সৌদি আরব এবং হিন্দু বিশ্ব পরিষদ এইভাবে বিভিন্ন জায়গায় সাম্প্রদায়িক এবং প্রাদেশিক শক্তিকে উসকানি দিচ্ছে, মদত দিচ্ছে। এইভাবে দেশকে টুকরো করার চেষ্টা করছে। আজকে দেশের সামনে বড় বিপদ। আমি কমিউনিস্ট হিসাবে মনে করি যেটা সেটা হল আমাদের দেশে ঐক্য এবং অখন্ডতা বজায় রাখতে হবে, যারজন্য আমরা সংগ্রাম করি, লড়াই করি। আমরা জানি ওনারা বুর্জুয়াদের প্রতিনিধি, ওনারা জানে আজকে বামফ্রন্ট সরকার কিভাবে জনগণের সাহায্য নিয়ে এগিয়ে যাচ্ছে, কিভাবে গ্রামের বর্তমান সমস্যার সমাধান হচ্ছে। তাতে ওনারা আতঙ্কিত-ভীত-সন্ত্রস্ত। পুরানো কায়দায় তারা আজকে জমিদার এবং জোতদারদের সেবা করতে পারছেন না, পুঁজিপতিদের সেবা করতে পারছেন না। ওদের মধ্যে অনেকেই আছেন মিল মালিকদের প্রতিনিধি, জমিদার-জোতদারদের প্রতিনিধি এবং চোরাকারবারিদের প্রতিনিধি। আপনারা আসুন তো আপনাদের সাহস থাকে, আই ডু পুট দিস চ্যালেঞ্জ বিফোর ইউ, আগেকার মতো কোনও এক গ্রামের কোনও এক ক্ষেত মজুরকে বা গরিব মানুষকে কোমরে দড়ি দিয়ে জমিদার জোতদারদের বৈঠকখানায় নিয়ে গিয়ে চাবুক মারুন

তো। হাজারে হাজারে মানুষ, গরিব গণতান্ত্রিক মানুষ সঙ্ঘবদ্ধ হবে তাদের ক্রোধের আগুনের দাবানলে পুড়ে ছাই হয়ে যাবে। এই পরিস্থিতি আনার জন্য ধন্যবাদ বামফ্রন্ট সরকারকে। বিগত ৯ বছরের রাজত্বকালে তাদের সীমিত ক্ষমতার মধ্যে দিয়েও মানুষের চেতনা বৃদ্ধিতে সাহায্য করেছে। আমরা জানি এই জিনিস করা কোনও জায়গায় কোনওভাবে সম্ভব হত না। Even if 10,000 schools on law and political science have been opened could they have so such political education amongst men and women, young and old, all the way into the remote corners of the villages? পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার গত ৯ বছর ধরে গ্রামে-গঞ্জে ক্ষেতে-খামারের, কলে কারখানার, মাঠে-ময়দানের মানুষের আন্দোলনের সাথে এবং তাদের কাঁধে কাঁধ মিলিয়ে যেভাবে তাদের সাহায্য করেছে তাতে বলা যেতে পারে এটা বামফ্রন্ট সরকারের একটা অন্যতম কৃতিত্ব এবং পশ্চিমবাংলার পুলিশ তাদের পুরানো পদ্ধতি পরিত্যাগ করে আজকে কিছুটা গণতান্ত্রিক মানুষের কাছে আসতে বাধ্য হচ্ছে। তার কারণ হচ্ছে তারা বামফ্রন্ট সরকারের মেজাজ বুঝেছে। তারা তো সমাজের মানুষ, তারা দেখেছে পুলিশকে কোনওদিন ইতিপূর্বে এই ধরনের মর্যাদা দেওয়া হয়নি। ভারতবর্ষের কোনও রাজ্যের মুখ্যমন্ত্রী কিংবা কংগ্রেসের কোনও মন্ত্রী কল্পনা করতে পারবেন যে একটা রাজ্যের পুলিশ দপ্তরের মন্ত্রী পুলিশকে বলছে যে আপনার থানায় যদি কোনও গরিব মানুষ যায় বা কোনও ক্ষেত মজুর যায় তাহলে চেয়ার না পান অন্তত পক্ষে একটা বেঞ্চ দেবেন তাদের বসতে এবং একটু দরদ ভরে কথা বলবেন এবং ভালবাসা দেখাবেন। এইরকম মানুষের প্রতি প্রেম, দরদ এবং ভালবাসার কথা আজ পর্যন্ত ভারতবর্ষের কেউ বলতে পেরেছেন? এটার মূল্যায়ন করার ক্ষমতা আপনাদের আছে? আপনারা এটা করতে পারবেন না। কারণ এটা করতে গেলে মানসিকতার দরকার। সর্বশেষে আমি যে কথা বলতে চাই তা হল, আমরা জানি এর মধ্যে কিছু গলদ থেকে গেছে। আমি শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রীকে জানাব পুলিশের মধ্যে একটা অংশকে অপমানিত করার জন্য কংগ্রেসিরা নানাভাবে চেষ্টা করছে। আমরা জানি জনগণ সচেতন, আমরা জানি সেই প্রবাদ Vigilance is the price of liberty. জনগণের সুতিক্ষ্ম নজর আছে, আমরা জানি আমাদের অপ্রতিরদ্ধ জয়যাত্রাকে বন্ধ করতে পারবে না। জনগণকে নির্ভর করে, জনগণের আন্দোলনকে সামনে রেখে, মানুষের মুক্তিকে সামনে রেখে, লক্ষ্যকে সামনে রেখে আমরা দুর্জয় দুর্বার গতিতে নূতন বিজয়ের পথে বিজয়ীর বেশে এগিয়ে যাব। কারও ক্ষমতা নেই আমাদের অগ্রগতিকে রোধ করতে পারে।

[2-00—2-10 P.M.]

এই কথা বলে, এই যে দৃষ্টিভঙ্গি বামফ্রন্ট সরকারের কর্মসূচির মধ্যে নিহিত আছে তারজন্য আমি শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রীকে অভিনন্দন জানাই এবং তার আনীত এই বাজেটকে সমর্থন করছি। এই সঙ্গে সঙ্গে সকল সদস্যকে অভিনন্দন জানিয়ে এবং অধ্যক্ষ মহাশয়, আপনার প্রতি কৃতজ্ঞতা জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুস সাত্তার ঃ** স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার - পুলিশ বাজেটের উপরে আলোচনা করার আগে আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে। আপনি যে প্রোগ্রাম আজকে হাউসে আমাদের কাছে দিয়েছেন, সেটা বি.এ. কমিটিতে অ্যাকসেপ্ট হবার পর পাশ

হয়েছে। আপনি সেই প্রোগ্রামকে সাসপেন্ড করে দিলেন কি ভাবে?

**মিঃ স্পিকার :** মিঃ সাত্তার, কোয়েশ্চেন আওয়ার এবং মেনসন'এর সময় কিন্তু বি.এ. কমিটি ঠিক করেন না।

**শ্রী আব্দুস সাত্তার :** স্যার, আমাদের আজকে যে প্রোগ্রাম ছিল সেই অনুসারে কোয়েশ্চেন আওয়ারের পর কলিং অ্যাটেনশন পর্ব চলবে, এটা ঠিক ছিল। আপনি যে প্রোগ্রাম আমাদের কাছে দিয়েছেন তারমধ্যেও এইসব ছিল। কিন্তু আপনি তা সাসপেন্ড করে দিয়েছেন। এটা আপনি কোনও রুল অনুসারে করলেন? আপনি যদি রুল ৩৬৩ দেখেন তাহলে দেখবেন, আপনি নির্ধারিত প্রোগ্রাম কোনও মতেই সাসপেন্ড করতে পারেন না।

**Mr. Speaker :** It is very unfortunate, you have agreed that the questions and mentions will not be there, and the debate will start straightway,—you have agreed to it. But now you try to put obstacles that the debate should not continue. If your leader—the Leader of the Opposition—is not there, it is not my fault. You should not have agreed then that the questions and mentions will not be there. You should not have agreed that you want a debate on Libya. I have sought that one debate will be discussed so far. I have heard, Mr. Sarkar, and I have heard the opinion of the House. You wanted a debate and, as such, the questions and mentions were dropped. Now you are saying, "I have not agreed to it".

**শ্রী আব্দুস সাত্তার :** আজকে আপনি যেভাবে আমাদের কাছে প্রোগ্রাম সার্কুলেট করেছেন সেই অনুযায়ী কেন বলতে দেবেন না? আপনি কলিং অ্যাটেনশন এবং মেনশন কেসেস'এর উপরে বলা যাবে বলে আমাদের প্রোগ্রাম দিয়েছেন। প্রোগ্রাম দিয়ে তা আপনি কিভাবে সাসপেন্ড করলেন? আমাদের তো জানা দরকার কোনও রুল অনুযায়ী—৩৬৩ রুল অনুযায়ী কিনা—এটা করছেন?

**Mr. Speaker :** Please, please, Mr. Sattar. I do not want to go into this because it has been discussed and we have decided that the questions and mentions would not be taken today. No discussion on it. I will not allow you any discussion. No debate on this.

**Shri Abdus Sattar :** Why?

**Mr. Speaker :** Please, please, Mr. Sattar. We are discussing the budget. You were not present in the House when the question on Libya was raised. Yesterday, your party walked out of the Chamber because they wanted to discuss it. I raised this question as soon as the House started that we would discuss on Libya. So, initially, when the House started, we dropped the questions and mentions and it was agreed to by the House, that the questions and mentions will not be taken. The demand will be discussed first and then the discussion on Libya will be

taken up for debate. If you want to go bàck on your words there is nothing more to say. It was discussed in the open House—everybody was here—that there will be no question and mention. Now the debate is proceeding. So no more debate on this issue. This is a closed chapter.

**Shri Abdus Sattar** : Under what power?

**Mr. Speaker** : The House is all powerful to take a dicision.

**Shri Abdus Sattar** : স্যার, আপনাকে তো ল্য অনুযায়ী সবকিছু করতে হবে?

**Mr. Speaker** : This is no question of law. On this issue you agreed to. There is no question of going back. Whether you will proceed with the debate or not. I will not hear any more debate on this question. This is a closed chapter. Now the police budget will be taken up.

**Shri Abdus Sattar** : এটা কি হল?

**Mr. Speaker** : Sattar, will you make your address on the police budget or not? I will not hear anything on this. Please take your seat. I will not hear any further debate on this aspect. I have circulated a draft resolution. If you have any comment on this, you may contact me in my chamber. Now the debate is proceeding. Nothing more will be heard on that.

**শ্রী আব্দুস সাত্তার** ঃ আপনি এইভাবে যে সাসপেন্ড করলেন, সেখানে তো আপনাকে একটা নিয়ম ফলো করতে হবে? কিন্তু আপনি উইদাউট ফলোয়িং দি রুলস্ ইউ আর ডুয়িং ইট। আপনি রুল ফলো করছেন না। আমার প্রশ্ন হচ্ছে এই যে, কেন রুল ৩৬৩ ফলো করা হবেনা?

The House has not accepted your version. No member has accepted it. This is the grievance against you. Who is the member moved the resolution for suspension of the business-questions and mentions? Who is that member? Please tell us. Nobody has moved any motion.

**Mr. Speaker** : Sattar, I believe, the honorable Members are truthful and honourable people. I believe that. At least it is supposed to be. We are supposed to believe that. When the matter was discussed in the House Dr. Zainal Abedin praised me.'' We are so happy to thank you for allowing to discuss on Libya''. Very well. I gave a proposal that the questions and mentions would not be taken up today. All the member here consented to it and it has been agreed that the questions and mentions would not be taken up today. The House has agreed to it. So no further debate will go on it. Now you address on the Home (Police) Budget.

শ্রী আব্দুস সাত্তার : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আমাকে বলতে বলছেন তাই বলছি। এখানে রুলস্ ৩৬৩ তে যেটা বলা আছে।

**Mr. Speaker** : Mr. Sattar, if you so think when I called the attention of the member,—why did your member address the Calling Attention. If they do not agree to drop all the questions and mentions, why did they make submission in this way ? You always want to put obstacle in the debate. It is not the Parliamentary practice. Don't do it in future.

শ্রী আবদুস সাত্তার : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের তরফ থেকে যে সমস্ত কাটমোশন এসেছে সেই সমস্ত কাট মোশন সম্পর্কে আপনি বলেছেন যে টেকেন অ্যাজ মুভড্। সুতরাং সেই সমস্ত কাট মোশনকে আমি সমর্থন করছি। আমাদের যে বাজেট আমাদের মুখ্যমন্ত্রী তথা পুলিশ মন্ত্রী এই হাউসে রেখেছেন তার বিরোধিতা করছি। এই বাজেট থেকে দেখা যাবে যে আমাদের এখানে আগে যে বইটা দিয়েছিলেন তাতে একটা ফিগার দিয়েছেন ১৫৮ কোটি আর এখন যে ফিগার দিয়েছেন তা হচ্ছে ১৬০ কোটি ৫৭ লক্ষ টাকা। এই টোটাল টাকাটা আপনি চেয়েছেন। দিনের পর দিন, প্রতি বৎসর টাকার অঙ্ক ২ কোটি, ৪ কোটি, ৫ কোটি এইভাবে বেড়েই যাচ্ছে। এই যে টাকার অঙ্ক বাড়ছে তাতে আমাদের কোনও আপত্তি ছিল না কিন্তু দেশের অপরাধ তার চেয়ে অনেক বেশি বাড়ছে। মাননীয় মুখ্যমন্ত্রী যে বাজেট হাউসে রেখেছেন তার কোনও প্রয়োজন ছিল বলে মনে করি না। আপনারা যে কত বেশি পরিমাণ টাকা চেয়েছেন তার একটা হিসাব দিচ্ছি। ১৯৭৬-৭৭ সালে আমাদের সময়ে বাজেট করার পরে সেখানে ছিল ৫১ কোটি ৭৭ লক্ষ ৬০ হাজার টাকা।

(Noise)

(Shri Amalendra Roy, Dr. Manas Bhunia and some other members rose in their seats).

**Mr. Speaker** : Please, Please Mr. Roy, Dr. Bhunia, please take your seats.

(Noise)

Honourable members, if you behave in this way, I think, it will reduce Libya. Now Shri Abdus Sattar.

[2-10—2-20 P.M.]

শ্রী আবদুস সাত্তার : ১৯৬৯-৭০ সালে জ্যোতি বাবু যখন পুলিশ মন্ত্রী ছিলেন তখন ছিল ২২ কোটি ৭০ লক্ষ ৩৮ হাজার টাকা বরাদ্দ। ১৯৬৯-৭০ সাল থেকে ১৯৭৬-৭৭ সাল পর্যন্ত পুলিশ খাতে টাকা বেড়েছে ২৯ কোটি ৭ লক্ষ ৩৪ হাজার টাকা। অর্থাৎ ১৯৭৬-৭৭ সালের ৫১ কোটি ৭৭ লক্ষ ৭ হাজার টাকা থেকে যদি ১৯৬৯-৭০ সালের ২২ কোটি ৭০ লক্ষ টাকা বাদ দিই তাহলে থাকে ২৯ কোটি ৭ লক্ষ ৩৪ হাজার টাকা। ১৯৭৬-৭৭

সাল থেকে ১৯৮৬-৮৭ সাল পর্যন্ত বাজেট বরাদ্দ বেড়েছে ১০৮ কোটি ৭৯ লক্ষ ৩২ হাজার টাকা। আগে বেড়েছে ২৯ কোটি ৭ লক্ষ টাকা যুক্তফ্রন্টের আমলে এবং আমাদের পর থেকে এ পর্যন্ত বাজেট বরাদ্দ বেড়েছে ১০৮ কোটি ৭৯ লক্ষ ৩২ হাজার টাকা। আপনি নিশ্চয়ই বলবেন ইতিমধ্যে মাইনে বেড়েছে, মহার্ঘ ভাতা বেড়েছে যার জন্য বাজেট বরাদ্দ বেড়েছে। কিন্তু পুলিশমন্ত্রী যদি প্রতি বছর এইভাবে ব্যয় বরাদ্দ বাড়িয়েই চলেন তাহলে তো ভাববার কথা। আমরা যে হিসেব পাচ্ছি তাতে দেখছি, ১৯৭৩-৭৪ সালে ৩৪ কোটি ৪২ লক্ষ ৫ হাজার টাকা, ১৯৭৪-৭৫ সালে ৪০ কোটি ৬৩ লক্ষ ২০ হাজার টাকা, ১৯৭৫-৭৬ সালে ৪৭ কোটি ৪ লক্ষ ২৫ হাজার টাকা, ১৯৮৪-৮৫ সালে ১১৭ কোটি ৪১ লক্ষ ৫৮ হাজার টাকা, ১৯৮৫-৮৬ সালে ১৪৩ কোটি ২৮ লক্ষ ৪১ হাজার টাকা এবং এ বছর দেখছি ১৬০ কোটি টাকা বাজেট বরাদ্দ করেছেন। বর্তমান মুখ্যমন্ত্রী যখন ৫০ এবং ৬০ দশকে এইদিকে ছিলেন তখন দেখেছি ডঃ রায়ের মাত্র ৩, ৪, ৬ কোটি টাকার বাজেটের বিরোধিতা করেছেন এবং বলেছেন, না এই টাকা দেওয়া যেতে পারে না, পুলিশ খাতে এত টাকা খরচ করা যায় না। আজকে যে বাজেট আপনি হাউসে রেখেছেন এরকম একটা বাজেট যদি কংগ্রেস সরকার রাখত তাহলে আপনি বিরোধীপক্ষ থেকে বলতেন পুলিশি রাজ কায়েম হয়েছে। আজকে আমি এই অভিযোগ আনছি আপনি পুলিশি রাজ কায়েম করছেন এবং এক শ্রেণীর পুলিশকে আপনার দলীয় স্বার্থে ব্যবহার করছেন। ব্রিটিশ আমলে এক শ্রেণীর পুলিশের মধ্যে ঔদ্ধত্য এবং দুর্ব্যবহার বিরাজ করত। আজকে দেখছি ঠিক সেই অবস্থা—অর্থাৎ পুলিশের দৃষ্টিভঙ্গির কোনও পরিবর্তন হয়নি। আপনার দলের ক্যাডারদের তোয়াজ করবার ব্যাপারে পুলিশের দৃষ্টিভঙ্গি সেই একই রয়েছে। একে অপরকে খুন করছে, আপনার ক্যাডাররা খুন করছে অথচ পুলিশ তাদের ধরছে না, কারণ তারা সি. পি. এম.-এর লোক। শুনলে অবাক হবেন, যখন কোনও অভিযোগ করা হয় তখন এফ. আই. আর. নেওয়া দূরের কথা, যে অভিযোগ করছে তাকেই অ্যারেস্ট করছে। পুলিশের কাজ কি? The Police has to act as an agent of law, for the working of which integrity, restaints and discipline are of great importance. আমাদের দেশে যে আইন আছে তাকে ইমপ্লিমেন্ট করবে পুলিশ। পুলিশ শুধুমাত্র আপনাদের ক্যাডারদের জন্য নয় বা আপনাদের দলকে শক্তিশালি করবার জন্য নয়। কিন্তু প্রতিটি থানায় গিয়ে দেখবেন থানাগুলো সি. পি. এম-এর অফিসে পরিণত হয়েছে। আজকে এক শ্রেণীর পুলিশের মধ্যে কোনও ইন্টিগ্রিটি নেই, ডিসিপ্লিন নেই। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে বলছি আপনি পণ্ডিত ব্যক্তি, আপনার পাণ্ডিত্য আছে, অতীতে বহুদিন থেকে আপনি এই হাউসে আছেন, এনসাইক্লোপিডিয়া ব্রিটানিকায় পুলিশ সম্পর্কে বলা হচ্ছে। 9th edition gives a historic and jurisdic analysis of the term "Police" and the essential features of the Police system. It says that Police is in general a system of precaution either for the prevention of crime or of calamities. আমিও বলছি ক্ষমতায় যে কোনও দল আসতে পারে, আপনি আজ আছেন, কাল আমরা আসতে পারি, পার্টি যেই-ই ক্ষমতায় থাকুক না কেন The role of the Police should not take its hue from the colour of the Government. The Primary objeot of an efficient Police is the prevention of crime ; the next that of detection and punishment of the offerners if crime is committed.

মাননীয় পুলিশ মন্ত্রী, আপনি আজকে পুলিশকে দলীয় স্বার্থে ব্যবহার করছেন এই অভিযোগ আপনার বিরুদ্ধে আনছি। এক শ্রেণীর পুলিশ আইন মাফিক কাজ করতে চায় কিন্তু আপনার ক্যাডাররা তা করতে দিচ্ছে না। মাননীয় মুখ্যমন্ত্রী, কি গ্রামে কি শহরে একটা ভয়ানক অবস্থা বিরাজমান, আইনশৃঙ্খলা বলে কিছু নেই, জঙ্গলের রাজত্ব সারা পশ্চিমবঙ্গে বিরাজ করছে। সি পি এম পার্টিতে নাম লেখালে তার সাত খুন মাফ। আমি আগেও বলেছি, এখনও বলছি ডাকাতি, খুন, রাহাজানি দিনের পর দিন বেড়ে চলেছে। পুলিশের কাস্টডিতে আজ মানুষ খুন হচ্ছে, সেই খুনের ঘটনা আপনার জমানায় অহরহ হচ্ছে, কিন্তু পুলিশের বিরুদ্ধে কোনও অ্যাকশন নেওয়া হচ্ছে না। স্যার, আপনি জানেন ইদ্রিসের কথা, মাননীয় মুখ্যমন্ত্রী নিজেই স্বীকার করেছেন ২ বছরের বেশি হয়ে গেল পুলিশ ইদ্রিসকে খুন করেছে, কিন্তু তাঁর ক্ষমতা নেই to take action against the Police who committed murder to Idris under lock up. আজ তাঁর ক্ষমতার বাইরে এবং যে লকআপে খুন করা হয় সেই লকআপের ব্যাপারে দায়দায়িত্বে সম্পূর্ণ যে অফিসার ইন-চার্জ অব থানা সেই লালবাজারে তাঁর নাকের ডগায় খুন হয়েছে।

**Mr. Speaker :** Mr. Sattar, I think the matter is still sub-judice.

**Shri Abdus Sattar :** No Sir, the matter is not sub-judice now.

ইদ্রিসের মতো এই লালবাজারের লকআপে, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, নিশ্চয়ই আপনার মনে আছে যে ১৯৮২ সালের ১১ই মার্চ আর একজন খুন হয়েছিল শঙ্কর উপাধ্যায়, কোনও অ্যাকশন নেওয়া হয়নি। নিশ্চয়ই আপনি ভুলে গেছেন। আপনার জমানাতে নাসা, মিসা নিশ্চয়ই করছেন না, সেইজন্য নাম্বার ইজ বিইং কার্টেল্ড। আপনার জমানাতে পুলিশ কাস্টডিতে কোনও আসামীকে ধরে যদি পুলিশ খুন করে বা মেরে ফেলে, আপনার ক্যাডাররা যদি কাউকে মেরে ফেলে সমাজ বিরোধী বলে তাতে কিছু যায় আসে না, কিন্তু মিসা বা নাসা করা হবে না। এই যে পুলিশের দ্বারা খুন হচ্ছে, মার্ডার হচ্ছে দিস মার্ডার ইজ প্রেফারেবল টু নাসা।

[2-20–2-30 P.M.]

এটা হচ্ছে আপনাদের নীতি। পুলিশ কাস্টডিতে কত মার্ডার হয়েছে শুনুন। ক্যানিং পুলিশ লকআপে খুন হয়েছে ৫-৫-৮৪ তারিখে, কোলাঘাট লকআপে খুন হয়েছে ৭-৮-৮৪ তারিখে, সদর সাব ডিভিসন অব জলপাইগুড়ি পুলিশ লকআপে খুন হয়েছে, জোড়াবাগান লকআপে খুন হয়েছে এবং কয়েকদিন আগে মুর্শিদাবাদের প্রসাদপুরে পুলিশ হেফাজতে মতি এবং এনামুলকে খুন করা হয়েছে। কোর্টে কেস করা হয়েছিল কিন্তু অফিসার আসামিকে ভয় দেখিয়ে আসতে দিচ্ছে না। কয়েকদিন পূর্বে রাত ১১টার সময় পুলিশের এস. আই. শ্রীমানীর নেতৃত্বে বাড়ি চড়াও করে বেলডাঙা থানার অন্তর্গত কামনগর অঞ্চলের কাজিপাড়া গ্রামে একজন নিরীহ বৃদ্ধ মানুষ গোলাম কিবরিয়াকে গুলি করে হত্যা করা হয়েছে। এই ঘটনা জানানো সত্ত্বেও পুলিশের বিরুদ্ধে কোনও ব্যবস্থা অবলম্বন করা হয়নি। পুলিশ খুন করলে সাত খুন মাফ এটা কি রকম আইন? এক সময় আপনি পুলিশের বিরুদ্ধে কত সোচ্চার হয়েছিলেন কিন্তু আজকে আপনার এই অবস্থা। আমি স্বীকার করি পুলিশ আমাদের সমাজের

লোক, আমাদের বন্ধু। কিন্তু আপনারা যদি তাদের এইভাবে ট্রেনিং দেন যে খুন করলেও কিছু হবে না তাহলে তো মুশকিলের ব্যাপার। ঠিক এই কারণেই এই খুনের সংখ্যা দিনের পর দিন বেড়ে চলেছে। গত ১৯-৩-৮৬ তারিখের ঘটনা যা ইতিপূর্বে বলেছি সেখানে প্রথমে দুজনের মধ্যে বচসা হয় এবং পরে ধাক্কাধাক্কি হয়। কিন্তু রাত দেড়টার সময় দেখা গেল পুলিশের এস. আই. বাড়ির মধ্যে। ঢুকে গোলাম কিবরিয়াকে হত্যা করল। জিজ্ঞেস করি, পুলিশ মানুষকে প্রোটেকশন দেবে, না তাদের খুন করবে? জয়ন্তবাবু সেখানে গিয়েছিলেন কিন্তু খুন এড়াতে পারেন নি। আমি জানি আপনারা বলবেন কনস্টেবল খুন করেছে, এস. আই. শ্রীমানী করেনি। কিন্তু কোনও পুলিশের বিরুদ্ধে তো আপনারা ব্যবস্থা অবলম্বন করেননি? এই ব্যাপারে আমরা এস. পি.কে জানিয়েছি কিন্তু তাতেও দেখলাম কোনও কেস নেওয়া হয়নি। সেখানে গেলে দেখবেন খুনের রক্ত এখনও দরজার সামনে পড়ে রয়েছে। আপনাদের প্রশাসনের নিয়ম হচ্ছে আমি খুন করলে আমাকে ধরে নিয়ে যাবে, কিন্তু পুলিশ খুন করলে তার কিছু হবে না। ভাবলে দুঃখ হয় এই মুখ্যমন্ত্রী এরকম একটা প্রশাসনের ধারক এবং বাহক হিসেবে রয়েছে। সব পুলিশ খারাপ একথা আমি বলছি না। কিন্তু যারা খারাপ কাজ করছে তাদের বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করছেন না কেন? একটা বাড়িতে রাত দেড়টার সময় ঢুকে খুন করবার কি দরকার ছিল? এর কোনও বিচার নেই এই অবস্থায় আমরা আছি। এবারে আমি হরিয়ানার দু একটা ঘটনা বলছি।

কেরল আর হরিয়ানার দু একটি কথা বলব। এই ধরনের ঘটনা কেরলের মাল্লাকাপারামে ঘটেছিল। সেখানে পুলিশ অফিসার থানা লকআপে খুন করেছিল, তার জন্য ডেথ সেন্টেন্সড হয়েছিল, যুগান্তর ১৫-৭-৮৪ তারিখে এটা বেরিয়েছিল। সেখানে সুপ্রিম কোর্ট বলছেন, In Raghubir Singh V. State of Haryana. (from Criminal Law Journal) 1980 Cr. L. J. 801 (S.C.) where an Assistant Sub-Inspector of Police was sentenced to imprisonment for life for torturing an accused to death, Krishna Iyer, was constrained to observe, "We are deeply disturbed by the diabolical recurrence of Police torture resulting in a terrrible scare in the minds of the common citizens that their lives and liberty are under a new peril when the guardians of the law gore human rights to death. The vulnerability of human rights assumes a traumatic, torturesome poignancy when the violent violation is perpetrated by the Police of the state whose function is to protect the citizen and not to commit gruesome offences against them as has happened in this case. Police lock-ups, if reports in newspapers have a streak of credence, are becoming more and more awesome cells. This development is disastrous to our human right awareness and humanist constitutional orders." এই হচ্ছে হরিয়ানা সম্পর্কে সুপ্রিম কোর্টের রায়। মাননীয় মুখ্যমন্ত্রী নিশ্চয় জানেন যে, আপনার জমানায় হরদম এই জিনিস হচ্ছে, বাট নো পুলিশ ইজ দেয়ার।

**মিঃ স্পিকার :** মিঃ সাত্তার, এই রকম পশ্চিমবাংলার কোনও রায় দিলে ভাল হত না, হরিয়ানার রায় দিলেন?

শ্রী আব্দুস সাত্তার : পশ্চিমবাংলায় হচ্ছে না, হরিয়ানায় হচ্ছে, আমি তাই বললাম। স্যার, আপনি সব কিছুতেই হস্তক্ষেপ করলে খুব মুশকিল। আমি বলছি পশ্চিমবাংলায় এই ধরনের কোনও কেস ফাইল হচ্ছে না। বিচার করার সুযোগ এখানে পাচ্ছে না। পশ্চিম বাংলায় যদি কোনও পুলিশ খুন করে তাহলে তার বিরুদ্ধে কোনও অ্যাকশন নেওয়া হচ্ছে না, তার বিরুদ্ধে কোনও কেস ফাইল করা হচ্ছে না। হরিয়ানায়, কেরালে কেস করা হয়েছিল They were sentenced to death and R.I. for life. সুতরাং পুলিশ কাস্টডিতে কেউ মরলে আপনি নিশ্চয় জানেন যে, As per Kisho Singh V. State. 1981 Cr. L.J. 17 (S.C)–'If an accused is done to death while in police custody, there is a total subversion of the Rule of law and the policeman who does it, not only degrades himself to the evel of a criminal but arrogates to himself the functions of the Investigator, the Prosecutor, the trial judge and Executioner–'Your police is doing all the things. In Regulation 323 of the Police Regulation, Bengal, 1943 সেখানে পরিষ্কার বলা হয়েছে— The officer in charge of the police station or post shall be personally liable for the safe custody of all prisoners." So, irrespective of the O.C. will be held responsible for that. Regulation 329A of the Police Regulation, Bengal, 1943.

[2-30–2-40 P.M.]

কিন্তু আপনার এখানে হচ্ছে না। আপনি এও জানেন, রেগুলেশন ৩২৯(এ) অব দি পুলিশ রেগুলেশন, বেঙ্গল, ১৯৪৩, সেখানেও বলছে "Requires him to tell off a guard so that lock-up is guarded at all times of the day and night on shift duty system." সমস্ত কিছু আছে। পুলিশ রেগুলেশন আছে, পুলিশ অ্যাক্ট, আমরা জানি। পুলিশ অ্যাক্ট অব ১৮৬১ শুড বি চেঞ্জড, যেটা ধর্মবীরা কমিটি বলেছে। সেটা সেন্ট্রাল গভর্নমেন্টেরও করা উচিত আমি তাও মনে করি। সেখানে সাজেশানস হ্যাভ বিন গিভেন—এটইথ রিপোর্টে, তাতে অনেকগুলি সাজেশানস আছে। এই অবস্থায় যে প্রথা চলেছে, বা মেথড চলেছে, সেখানে পুলিশের যে মার, যে থার্ড ডিগ্রি, এই থার্ড ডিগ্রি আমরা আশা করেছিলাম যে আপনি যখন ক্ষমতায় এসেছেন তখন এই থার্ড ডিগ্রির যে প্যানিশমেন্ট এটা ইউ উইল নট অ্যাপ্লাই। কিন্তু আমরা দেখলাম এই মুখ্যমন্ত্রী থাকা কালীনই ঘটনা ঘটে গেল। আপনি বলেছেন, নাসা, মিসা আপনি প্রয়োগ করছেন না। আর্টিকেল ২১-এ বলছে "No person shall be deprived of his life or personal liberty except according to procedure established by law." এখানে আর্টিক্যাল ২১ আপনি ভায়োলেট করছেন। আপনার লোক বা আপনার পুলিশ সেখানে নিয়ে গিয়ে খুন করছে। আপনার কাছে আমার নিবেদন, পুলিশ কাস্টডিতে যখন মারা যাচ্ছে তখন The Officer in-charge of that Police Station will be held responsible for that Police regulation act. এটা আপনার করা উচিত। এটা পুলিশ অ্যাক্টের মধ্যেও আছে, পুলিশ রেগুলেশনেও আছে কিন্তু আজ পর্যন্ত তা হচ্ছে না। পুলিশ খুন করছে করে রেহাই পেয়ে যাচ্ছে। মনে হচ্ছে, পুলিশ ইজ ফ্রি টু কিল। এটা তো হওয়া উচিত নয়, উচিত Police is free to kill, but Police is to protect the masses, police is to protect the rights of the

people, Police is to protect the property of the people, Police is to enforce the law of the land. কিন্তু সেখানে পুলিশ প্রটেক্টার না হয়ে পুলিশ খুন করছে এবং এই জিনিস চলছে। এখানে রেগুলেশন ৩২৩ আছে, রেগুলেশন ৩২৯ (এ) আছে কাজেই আপনাকে বলব, Don't ask for the Police remand. Remand means third degree methodology. রিমান্ড মিন্স থার্ড ডিগ্রি মেথডলজি। মানুষ দোষ না করলেও সেখানে এই থার্ড ডিগ্রি মেথড চলছে। আপনার একজন ডি. সি. আছেন, আমি তাঁর নাম করছি না, আমার ওখানে এস. পি. ছিলেন ঈদের দিন এক ভদ্রলোক এসে বললেন তিনি ঈদ পড়তে পারেননি তাঁকে ধরে নিয়ে গিয়েছে। সেখানে তাঁকে ধরে নিয়ে গিয়ে ব্রিটিশ আমলের মতন ইলেকট্রিক শক দিয়ে তাঁকে শাস্তি দেওয়া হয়েছে। যদি তাঁর নাম চান আমি নামও দিতে পারি, অবশ্য আপনারা বুঝতেই পারছেন কে করেছেন। তিনি হাওড়াতেও করেছেন, মুর্শিদাবাদেও করেছেন।

(ভয়েস ফ্রম রুলিং পার্টি বেঞ্চ ঃ বেশ করেছে।)

স্যার, ওঁরা বলছেন, বেশ করেছে। স্যার, ব্রিটিশ আমলে যেভাবে শাস্তি দেওয়া হত সেই রকম ইলেকট্রিক শক দিয়ে তাঁকে শাস্তি দিয়েছে পুলিশ আর এঁরা বলছেন বেশ করেছে। স্যার, আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে কয়েকটি নির্দিষ্ট ঘটনার কথা বলব। এই ঘটনাগুলি বলার আগে তাঁকে বলব, আপনার এই রাজ রামরাজ নয়, এ রাজ হচ্ছে যমরাজ। এখানে এই যমরাজে মানুষ বাস করছে এবং কখন কোনও মানুষের মৃত্যু ঘটবে কেউ জানে না। রাজ্যপালের ভাষণের মধ্যে ৪ দফায় এই সরকারের বক্তব্য হচ্ছে, "নিরবিচ্ছিন্ন নজরদারির ফলে রাজ্যের আইনশৃঙ্খলার অবস্থা সন্তোষজনক।"

মাননীয় মুখ্যমন্ত্রী, আপনি এই ঘটনার পরেও বলবেন, 'সমস্ত কিছু সন্তোষজনক', কিন্তু প্রকৃত অবস্থাটা কি? প্রতি দিন সংবাদপত্র খুললেই দেখতে পাচ্ছি ৫-৬ জন করে মানুষ খুন হচ্ছে। আপনি এই হাউসে প্রশ্নোত্তরে বলেছেন—হয়ত আপনার মনে আছে, এ কথা আমি আগেও বলেছিলাম—'১৯৭৭ সালের জুন মাস থেকে ১৯৮২ সালের জুন মাসের মধ্যে ৬৭৭২'টি খুন হয়েছে।' আপনি নিজে এটা স্বীকার করেছিলেন। আপনি স্বীকার করেছিলেন, নদীয়া জেলায় এক বছরে ১৯৬ জন খুন হয়েছে। আপনি একটা হিসাব দিয়ে বলেছিলেন, '১৯৮২ সালে পশ্চিম বাংলায় খুন হয়েছে ১,৪২১ জন, কালপেবল হোমিসাইড, দ্যাট ইজ অলসো ডেথ ৭০৮, ডাকাতি ১,৩৩৯, বার্গলারি ৪,২২৮, রবারি ১৩৭৪, রায়ট ১০,১৬০, রেপ ৪৮৯।' ১৯৮৩ সালে মার্ডার ১,৪৪২, কালপেবল হোমিসাইড, অ্যামাউন্ট টু মার্ডার অ্যান্ড দ্যাট ইজ অলসো মার্ডার ৮৬৬, ডাকাতি ১,১৪৯, বার্গলারি ৩,২২৯, রবারি ১,৩১১, রায়ট ৯,৮১১, রেপ ৪৮৮। ১৯৮৪ সালে মার্ডার ১,৪৬৭, কালপেবল হোমিসাইড ৮১০, ডাকাতি ১০৯২, বার্গলারি ৩০৪০, রবারি ১২৩৮, রায়ট ৮৭৯০, রেপ ৫৯৪। মাননীয় মুখ্যমন্ত্রী, আমি জানি এর পরে আপনি উত্তর দিতে উঠে দিল্লি, বিহার প্রভৃতির কথা টেনে আনবেন, কিন্তু আপনাকে আমি অনুরোধ করছি, আপনি পশ্চিম বাংলার মুখ্যমন্ত্রী হিসাবে দয়া করে আপনার আগের পশ্চিম বাংলার মুখ্যমন্ত্রী সিদ্ধার্থশঙ্কর রায়, ডঃ বিধানচন্দ্র রায়, এবং শ্রী প্রফুল্লচন্দ্র সেনের আমলের সঙ্গে আপনার আমলের একটু তুলনা করবেন। আপনাকে বিহার, দিল্লি, ইউ. পি. যেতে হবে না। কারণ উই আর নট কনসার্নড উইথ দ্যাট, বাট উই

আর সনসার্নড উইথ ওয়েস্ট বেঙ্গল। পশ্চিম বাংলায় আপনার আমলে ১৯৮২ সাল থেকে ১৯৮৪ সাল পর্যন্ত মোট খুন এবং কালপেবল হোমিসাইড মিলিয়ে হয়েছে ৬,৭১৪'টি ডাকাতি হয়েছে ৩,৫৮০'টি, বার্গলারি হয়েছে ১০,৪৯৭'টি, রবারি হয়েছে ৩৯,২৯৩'টি, রায়ট হয়েছে ২৮,৭৬১'টি, রেপ হয়েছে ১,৫৭১'টি। এই হচ্ছে রাম রাজত্বের নমুনা। পাঞ্জাবের চেয়েও ভয়ংকর অবস্থা। পাঞ্জাবে সন্ত্রাস চলছে, কিন্তু আমাদের পশ্চিমবঙ্গে তার চেয়েও খারাপ অবস্থা চলছে। মাননীয় মুখ্যমন্ত্রী, আপনি প্রচুর টাকা পুলিশের জন্য খরচ করছেন দলীয় ক্যাডার দিয়ে পুলিশের সংখ্যা বাড়িয়ে চলেছেন—তা করুন, তাতে আমাদের আপত্তি নেই—এবং তাদের দিয়ে মস্তানরাজ কায়েম করছেন। রাজ্যপালের ভাষণের ওপর বক্তব্য রাখতে গিয়ে আপনার সরিক দলের সদস্য জয়ন্ত বিশ্বাস বলেছিলেন, "মস্তানরাজ বললে ভুল হবে, রাজ্যে বর্তমানে মাস্তান সাম্রাজ্য কায়েম হয়েছে।" আপনাদের শরিক আর. এস. পি. দলের সদস্য জয়ন্ত বিশ্বাস এই কথা বলেছিলেন। আর ফরওয়ার্ড ব্লকের মাননীয় সদস্য সরল দেব এখন এখানে নেই, কিন্তু ছায়া ঘোষ এখানে আছেন, তিনি ঐ জয়ন্ত বাবুর সঙ্গে একই সুরে বলেছিলেন। কয়েকদিন পূর্বে ছায়া ঘোষ উল্লেখ পর্বে বলেছেন, "মুর্শিদাবাদ জুড়ে সন্ত্রাস চলছে। শোভরাজের মতো এখানেও কুখ্যাত গুন্ডা সাইদুল পুলিশ হেফাজত থেকে উধাও।" মাননীয় মুখ্যমন্ত্রী, আপনি কি জানেন যে, এই সাইদুল আপনাদের একজন কমরেড? ছায়া ঘোষ আরও বলেন, "রানিনগর থানার দেবরাজপুর কামারপুরে গত দুই বছর ধরে সাংঘাতিক অবস্থা চলছে এবং এই সন্ত্রাসের নায়ক কমরেড সাইদুল।" ছায়া ঘোষ এই কথা বলেছিলেন।

[2-40–2-50 P.M.]

ঐ সন্ত্রাসের নায়ক কমরেড সাইদুলকে গ্রেপ্তার করা হয় কিন্তু ৪-৪-৮৬ তারিখে লকআপ থেকে পালিয়ে যায়। আতাহার রহমান ওদিকে বসে আছেন। ওনার প্রশ্নের উত্তরে আপনি বলেছেন প্রথমে ফরওয়ার্ড ব্লকের ৩ জনকে সি. পি. এমের লোকেরা খুন করে, তারপর ফরওয়ার্ড ব্লকের লোকেরা সি. পি. এমের ১ জনকে খুন করে। তারপর সি. পি. এমের লোকেরা ফরওয়ার্ড ব্লকের লোককে খুন করে। এইভাবে সি. পি. এমের ২ জন এবং ফরওয়ার্ড ব্লকের ৩ জন মোট ৫ জন খুন করে। এইভাবে সি. পি. এমের ২ জন এবং ফরওয়ার্ড ব্লকের ৩ জন মোট ৫ জনকে খুন করা হয়। একথা আপনি বলেছেন। আমার প্রশ্ন হচ্ছে, এটা কি আইনশৃঙ্খলার অবনতির পরিচয় নয়? শুধু তাই নয়, ঐ রানিনগরে সি. পি. এমের লোকেরা ফরওয়ার্ড ব্লকের অনুগত লতিফ খাঁর বাড়ি আক্রমণ করল। লতিফ খাঁ এবং তার দুই ছেলে গুলিবিদ্ধ অবস্থায় পালিয়ে যায়। তার দুই ছেলে এবং ১০ বছরের এক মেয়ে রাবেয়া বাড়ির ভিতর একটি ঘরে আশ্রয় নিয়েছিল। সি. পি. এমের লোকেরা সেই ঘরের শিকল তুলে দিয়ে চারিদিকে ডিজেল ছিটিয়ে আগুন জ্বালিয়ে দিল। সেই দুই ছেলে এবং এক মেয়ে আগুনে পুড়ে মরল। যারা এই নিধনে অংশ নিয়েছিল তারা পুলিশের সামনে চায়ের দোকানে বসে চা খাচ্ছিল কিন্তু তাদের বিরুদ্ধে পুলিশ কোনও অ্যাকশন নেয়নি। সুতরাং এই হচ্ছে পুলিশের শাসন। আপনি আজকে নিশ্চয়ই চান না যে বিশৃঙ্খলা হোক, কিন্তু অজ্ঞাতে গ্রামে গ্রামে আপনাদের পার্টির ক্যাডারদের মধ্যে এবং আপনাদের সমর্থক বিভিন্ন দলের লোকেদের মধ্যে সমাজবিরোধী গুন্ডারা ঢুকে গেছে এবং ঢুকে গিয়ে তারাই এইসব কাজ করছে। আজকে শ্রীমতী ছায়া ঘোষ অস্বীকার করুন যে লতিফ খাঁকে সি. পি.

এমের লোকেরা খুন করেনি? আজকে পুলিশের সহযোগিতায় নৈহাটিতে মস্তানরাজ গত ৮-৯ বছর ধরে চলছে। নদীয়া জেলার শান্তিপুরে আজ আর শান্তি নেই, মস্তানরাজ চলছে। নবদ্বীপের এম. এল. এ. ওখানে বসে আছেন—তিনি নিশ্চয়ই স্বীকার করবেন যে তিনি ভিত সন্ত্রস্ত, তিনি ঘর থেকে বেরুতে পারছেন না ঐ সমস্ত মস্তানদের ভয়ে। এমনিভাবে রানিনগর, মুর্শিদাবাদ, বহরমপুর, মেদিনীপুর, হাওড়া, বরানগর, বেহালা, কুচবিহার সর্বত্র পুলিশের সাহায্যে মস্তানরাজ চলছে। এর পরেও কি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এই পুলিশ খাতে ১৬০ কোটি টাকা চাইবেন? আমরা কিন্তু দেব না, অবশ্য আপনারা সংখ্যাধিক্যের জোরে পাশ করিয়ে নেবেন কিন্তু আমরা এইভাবে খুন করার জন্য টাকা দেব না, ডাকাতি করার জন্য টাকা দেব না নারী ধর্ষণ করার জন্য টাকা দেব না। আপনি আগে শান্তি ফিরিয়ে আনুন, তারপর আপনি যদি আরও কোটি কোটি টাকা চান আমরা আপত্তি করব না। গতকাল আমাদের একজন সদস্য শ্রী অশোক ঘোষ গোলাবাড়িতে একজনকে খুন করার কথা উল্লেখ করেছেন। তিনি ছিলেন আর. জি. পার্টির সম্পাদক এবং ওয়ার্ড কংগ্রেসের সম্পাদক। ওনার নাম হচ্ছে সুরেশচাঁদ শ্রীবাস্তব। তাঁকে খুন করা হয়েছে। গত পরশু খুন করা হয়েছে এবং এর আগেই তো আমি বলেছিলাম যে কথা, গোলাম রহমান, তৈয়ব আলি রানিনগর থানায় নওদা পাড়ায় যেটা আমাদের শ্রীমতী ছায়া ঘোষের বক্তব্য সি. পি. এমের সমর্থকরা গোলাম রহমান, সাদেক আলি ও তৈয়ব আলিকে খুন করেছে। সমস্ত ঘটনা পুলিশের সামনে হয়েছে, পুলিশ জানে তবুও পুলিশ অ্যারেস্ট করেনি। স্যার, রিসেন্টলি একটা ঘটনা ঘটেছে, আমি বলছি গত ২৩.৩.৮৬ তারিখে মাননীয় মুখ্যমন্ত্রী—আমি রানিনগর থানার অন্তর্গত একটি গ্রামে সেখানে সাদেক শেখের ছেলে যার বয়স মাত্র ১২-১৩ বছর, সেই ১২-১৩ বছরের ছেলেকে খুন করে বস্তায় ঢুকিয়ে পুকুরে ডুবিয়ে ফেলে। যখন সনাক্ত করা হল সি. পি. এমের কতকগুলি গুন্ডা সেই সময় হাতেনাতে ধরা পড়ে। দেখা গেল যে একটা ১২ বছরের ছেলে কংগ্রেসির বাড়ির ছেলে, সেই কংগ্রেসের মানুষকে জব্দ করার জন্য তাকে খুন করেছে। আপনি খবর নিন, পুলিশের কাছে, খুনের তারিখ ২৩.৩.৮৬, ও. সি.ও সেখানে গিয়েছিলেন। গত ৬.৪.৮৬ তারিখে হয়েছে, এই ব্যাপারটা খুবই সাংঘাতিক। সেজন্য আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আমি আরও অনেককে বলেছি, দেবু বাবুকে বলেছি যিনি মন্ত্রী আছেন তাঁকে বলেছি তাঁর যাওয়া উচিত। গত ৬.৪.৮৬ তারিখে বহরমপুর থানার অন্তর্গত মাজিলা গ্রামের আইনুল, আয়াতুল্লা, আবুল সেখ, রিয়াজুদ্দিন, বাবু সেখ এই ৫ জনে কর্ণসুবর্ণের বদ্যিনাথপুরের চরে ছিপ দিয়ে মাছ ধরতে যায়। এই ৫ জন রাত্রিতে শুয়ে ছিল সেখানে মশারি টাঙ্গিয়ে। রাত্রি দুটোর সময় তাদের ঘুমন্ত অবস্থায় ২০-২৫ জন লোক তাদের ৪ জনকে একেবারে দেহ থেকে মুন্ডু আলাদা করে দেয়, এইভাবে খুন করেছে। সেখানে বি. জে. পি. পার্টির যারা নেতা তারাও জানেন যে ঐ ৫ জনের মধ্যে একজন কোনও রকমে ঝাঁপিয়ে পড়ে চলে গিয়ে এক ঘোষের বাড়িতে ওঠে, তবে তার প্রাণ বাঁচে, সে এখন শংকরপুর কর্ণসুবর্ণের হাসপাতালে আছে। সে যখন জবানবন্দি দেয় তখন দেখা গেল যে ঐ যে বি. জে. পি.-র সমস্ত নেতা যারা সাম্প্রাদায়িকতার বিষ ছড়াবার চেষ্টা করছে, দল মত নির্বিশেষে এটার প্রতিকার করা উচিত। আমরা আপনাদের দলের লোকের সঙ্গে গিয়ে সেখানে সাক্ষাৎ করেছিলাম তাদের কাছ থেকে শুনেছি পুলিশের নিষ্ক্রিয়তার কথা, যখন সে জবানবন্দি দিচ্ছে তখন পুলিশ তাকে ধমক দিচ্ছে। এইভাবে ঘটনা ঘটছে। তাই আমি বলছি গত ৬.৪.৮৬ তারিখে এই ঘটনা

ঘটেছে, ৭.৪ তারিখে পুলিশকে খবর দেওয়া হয়েছে। আমি কারও নাম করতে চাই না স্যার, যদিও এই কাজ যারা করেছে আমি তাদের নাম জানি পুলিশের সামনে তাদের নাম করা হলে পুলিশ তাদের ধমক দিয়েছে এবং পুলিশের যোগ সাজসে এই ধরনের সাম্প্রদায়িক বিষ ছড়াবার চেষ্টা হচ্ছে। এটা আগে এক্ষুনি দমন করা উচিত। মাননীয় মুখ্যমন্ত্রী, আপনি কি সেই মুখ্যমন্ত্রী যিনি ৫০ এবং ৬০ দশকে এধারে থেকে এই ৫-৬ কোটি টাকার জন্য বিরোধিতা করেছিলেন আপনি কি সেই মুখ্যমন্ত্রী? আমার মনে হয় আপনার সে জৌলুষ আর নেই, আপনি বার্ধক্যে উপনীত হয়েছেন। ইদানিংকালে আর একটা ন্যক্কার জনক ঘটনা ঘটেছে, আমি সেটা হাউসে রাখব। [***......................***]

**মিঃ স্পিকার ঃ** এস. ডি. জে. এমের ব্যাপার এখানে বলা যাবে না। ওটা হাইকোর্টে কনটেমপ্ট হয়েছে। ওটা সাবজুডিস কেস। ওটা বাদ যাবে।

[2-50–3-30 P.M.
Including Adjournment]

**শ্রী আবদুস সাত্তার** [**................**]

**মিঃ স্পিকার ঃ** এটা এখানে বলা যাবে না। এটা এক্সপাঞ্জ হবে।

**শ্রী আবদুস সাত্তার ঃ** কে বলছে বলা যাবে না এই কথা?

**মিঃ স্পিকার ঃ** আমি ছাড়া আর কে বলবে? সেই ক্ষমতা তো আপনি পাননি? আমি বলছি এটা এক্সপাঞ্জ হবে।

**শ্রী আবদুস সাত্তার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছুদিন আগে মগরাহাটে তিনজন কংগ্রেস যুবককে খুন করা হয়েছে। ওদের সি. পি. এম.-এর লোকেরা খুন করেছে। ওদের নাম হল—সেলিম নস্কর, নাজির নস্কর এবং সিরাজুল নস্কর। মন্দিরবাজারে গতবার এইভাবে খুন করে মুন্ড নিয়ে ঘোরা হয়েছে। আজকে পুলিশ প্রশাসনকে আপনারা কলুষিত করেছেন। আজকে শিবপুরে নন-গেজেটেড পুলিশ অ্যাসোসিয়েশনের মিটিং হয়ে গেল। তাতে আপনি এবং ডি. জি.ও উপস্থিত ছিলেন। সেখানে বলা হয়েছে, আই. পি. এস. অ্যাসোসিয়েশন ম্যালাইন করছে এই অ্যাসোসিয়েশনকে। আমরা আজকে অ্যাসোসিয়েশন বিরোধী নই, কিন্তু কারখানায় যে ধরনের ইউনিয়ন করা হয়, তার বিরোধী এবং সেখানে যদি পার্টিবাজি করেন—তার বিরোধী। পুলিশ অ্যাসোসিয়েশন যে কথা বলে যে, ওঁদের ইউনিয়ন করা সম্বন্ধে আমাদের আপত্তি আছে—সেটা ভুল কথা। আমরাও চাই সেখানে অ্যাসোসিয়েশন থাকুক, কিন্তু সেখানে কারখানার মতো ইউনিয়ন চাই না। যেখানে একদল পুলিশের সঙ্গে আর একদল পুলিশের মারামারি লেগেই আছে সেখানে তাঁদের দিয়ে শান্তি বজায় রাখতে পারবেন? আজকে পুলিশ বিভাগকে আপনারা কলুষিত করেছেন। আজকে আপনারা তাঁদের মধ্যে পার্টিবাজি করেন, তাঁদের নিয়ে দলাদলি করেন। সেইজন্য You are responsible for that. Nobody is responsible. You are responsible for that. এবং সেইজন্য পুলিশ খাতে আপনাদের একটি পয়সাও আমরা দিতে চাইনা।

---

* Expunged as order by the Chair.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এতক্ষণ ধরে আমি খুনের কথা বলছিলাম। আপনি যদি শুনতে চান তাহলে ভাল কথাও কিছু বলব। স্যার, আপনি জানেন যে, পুলিশের বাজেটে টাকা বেড়েছে। এখানে অনেক পুলিশ কমিশন হয়েছে। Several Police Commissions had been appointed, both at the National and State levells and they had many wholesome recommendations in the past but very little seems to have been done to implement. National Police Commission. সেখানে কমিটি অন পুলিশ ট্রেনিং হয়েছে, ন্যাশনাল পুলিশ কমিশন হয়েছে। আপনি হয়ত বলবেন যে, সেটা তো কেন্দ্রীয় সরকারের ব্যাপার। আমি বলব, কেন্দ্র ধরমবীর কমিশন করেছিলেন। অবশ্য আপনাদের ধরমবীর সম্বন্ধে হয়ত অ্যালার্জি আছে কারণ আপনাদের তিনি হটিয়ে দিয়েছিলেন, সেই ধরমবীর কমিশন অর্থাৎ সেই পুলিশ কমিশন—সেটা আপনারা একটু পড়ে নেবেন। সেখানে কি রেকমেন্ডশন আছে সেটা পড়লে আপনাদের পক্ষে ভাল হবে। তারপর কেন্দ্রীয় সরকার কিছু টাকা দিয়েছেন মর্ডানাইজেশন অব দি পুলিশ খাতে। কিন্তু আমার মনে হয়, সেটা দিয়ে আপনারা মর্ডানাইজেশন অব দি পুলিশ করবেন না। আজকে পুলিশের ভিহিকল্ নেই এবং ঐ গাড়ি না থাকবার ফলে পুলিশের কাজ ব্যহত হচ্ছে, তাঁদের মুভমেন্ট ব্যহত হচ্ছে। কিন্তু পুলিশের মর্ডানাইজেশনের ব্যবস্থা আপনারা করছেন না। আপনি কয়েক লক্ষ টাকা গাড়ির জন্য নিয়েছেন, কিন্তু গাড়ি সেখানে যাচ্ছে না। আজকে পুলিশকে যদি কার্যকর করতে হয় তাহলে তাঁদের মর্ডানাইজেশনের ব্যাপারে যা করার সেটা করতে হবে Apart from creating a Police computer cell under a Superintendent of Police তবে এটা জানি না যে, Whether this has been created here or not এটা আপনাকে দেখতে হবে। এরপর আপনাকে আর একটি সাজেশন দেব কারণ no action has been taken in regard to (iii) Supra, will the government please report if the merger of the two police forces was not the recommendation of the West Bengal Police Commission of the sixties.

১৯৬০ সালে দুটি পুলিশ এক হয়ে যাবে কথা হয়েছিল, যেটা বম্বেতে হয়েছে, মাদ্রাজে হয়েছে। কাজের অসুবিধার জন্য দুটো ভাগ থাকা ঠিক নয় যেটা বম্বেতে হয়েছে, মাদ্রাজে হয়েছে আপনিও করতে পারতেন। কিন্তু করেন নি To ensure political neutrality of the Police and their functioning as agents of the law, what steps, if any, have been taken by the Government to establish a State Public Safety Commission on the lines of Public safety Commission of Japan as has been recommended by the National Police Commission of India. আমি জানতে চাই whether that has been set up? That should be set up since all the Police Commissions of India have uniformly recommended separation of the "law and order police" from the "investigating Police" for the sake of improving the quality of investigation and avoiding delay in investigation. আপনাদের কোনও ল-অ্যান্ড অর্ডার বলে কিছু নেই। একটা কেসের ক্ষেত্রে শুধু জর্জকে দোষ দিলে চলে না, আপনাদের চার্জশিট দিতেই তো ৩ বছর ৪ বছর লেগে যায়। তার কারণ হচ্ছে একজন অফিসারকে দিয়ে ইনভেস্টিগেশন করানো হয় আরেকজন অফিসারকে দিয়ে ল অ্যান্ড অর্ডার দিকটা দেখানো হয় ফর বেটারমেন্ট অব দি অ্যাডমিনিস্ট্রেশন।

এইভাবে সময় চলে যায়। এই ক্ষেত্রে আপনার খুব ভাল লোককে দিয়ে কাজ করানো দরকার। আপনারা আজকে ১৬০ কোটি টাকা পাশ করাচ্ছেন, এত কোটি টাকা আপনার চাইছেন আমি বলি তার আগে পুলিশকে আপনারা মানুষের বন্ধু হিসাবে গড়ে তোলার চেষ্ট করুন। পুলিশের উপর মানুষের আস্থা আজকে চলে গেছে। এর জন্য মাননীয় মুখ্যমন্ত্রী আপনি নিজে এবং আপনার সরকার দায়ী। আজকে পুলিশকে ঠিকমতো ট্রেনিং দেওয়ার চেষ্ট করুন। যাতে তারা সামাজিক এবং অর্থনৈতিক ক্ষেত্রে যে সমস্ত কুকাজ করছেন সেগুলি বন্ধ করা যায়। আমার সময় কম বলে আর বেশি কিছু বলতে পারলাম না। আজকে আপনার ব্যয়বরাদ্দ চেয়েছেন কিন্তু একটি পয়সাও দিতে রাজি নই। এই বলে আমাদের পক্ষ থেকে যে কাট মোশন এসেছে তাকে সমর্থন করে মাননীয় মুখ্যমন্ত্রী কর্তৃক আনিত যে বাজেট বরাদ্দ তার বিরোধিতা করে আমার বক্তৃতা শেষ করছি।

**শ্রীমতী ছায়া ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি ব্যাপারে অবাক লাগল যে প্রসাদপুর আমার এরিয়া, আমার বাড়ির কাছে সেখানকার যে ঘটনার কথা বললেন তাতে ওখানে এনামুল এবং মোতি নামকরা ডাকাত, তারা যখন ডাকাতি করতে যাচ্ছেন সেই সময়ে পুলিশের সঙ্গে সংঘর্ষে মারা যায়। এনামুল এবং মোতি বিখ্যাত ডাকাত, তারা রাহাজানি, চুরি, ছিনতাই আদিবাসি নারীদের ধর্ষণ সব ব্যাপারে বিখ্যাত। এই ব্যাপারে তাদের একটা বিখ্যাত সেল আছে। লালবাগে বহু বাড়ি তারা আক্রমণ করেছিল এবং বহু কেসের আসামি তারা। সুতরাং তাদের যে পুলিশ পিটিয়ে মেরেছে একথা সত্যি নয়, তারা ডাকাতি করতে যাচ্ছিল সেই সময়ে পুলিশি সংঘর্ষে মারা যায়।

(At this stage the House was adjourned till 3-30 P.M.)

(after adjournment)

[3-30–3-40 P.M.]

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বিরোধী দলের বক্তব্য খুব মন দিয়ে শুনছিলাম। বিরোধী দলের সাত্তার সাহেবের বক্তব্য শুনে খুব দুঃখ লাগছিল এই জন্য যে, বাজেট সম্পর্কে তিনি অর্ধেক খবর দিয়ে বললেন ১০৮ কোটি টাকা বেড়ে গিয়েছে। অর্থাৎ ১৯৬৭-৬৮ সালের বাজেটের তুলনায় এই টাকার অঙ্ক বেড়েছে বলে তিনি এখানে উল্লেখ করলেন। সেই সময়ে টাকার মূল্য কত ছিল তা কিন্তু সাত্তার সাহেব এখানে বলেন নি। ষাট দশকে এক টাকার যে মূল্য ছিল, আজ ১৯৮৬ সালে তার মূল্য দাঁড়িয়েছে দশ পয়সা। সেই সময়ে যেখানে বাজেটে টাকার অঙ্ক ২২ কোটি টাকা ছিল, পরবর্তিকালে এই বছরে সেই অনুসারে বাজেটে টাকার অঙ্ক ২২০ কোটি টাকা হওয়া উচিত ছিল এবং সেই হিসাবে এই বাজেটে টাকার অঙ্ক অনেক কম ধরা হয়েছে। অর্থাৎ ২২০ কোটি টাকার জায়গায় ১৬০ কোটি ৫৭ লক্ষ টাকা বাজেটের মধ্যে রাখা হয়েছে। সুতরাং টাকার অঙ্ক যে অনুপাতে হ্রাস পেয়েছে সেই হ্রাসের কথা সাত্তার সাহেব এখানে একবারও উল্লেখ করেননি। ১৯৬০, ১৯৬৫ বা ১৯৬৭ সালে কোনও এম. এল. এ.-কে পুলিশ সিকিউরিটি নিয়ে কখনও ঘুরতে হত না। জয়নাল সাহেব হয়ত একথা আজকে স্বীকার করবেন না যে, আজকের দিনেও কোনও বামপন্থি এম. এল. এ.-কে সিকিউরিটি নিয়ে ঘুরতে হয় না, তাঁরা সিকিউরিটি

নিয়ে ঘোরেন না। কিন্তু কংগ্রেসের এম. এল. এ.-দের সিকিউরিটি সঙ্গে নিয়ে ঘুরতে হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই হাউসের সামনে কংগ্রেস দলের সত্য বাপুলী মহাশয়—উনি আজকে এখানে চিৎকার চেঁচামেচি করছেন, কি বলেছিলেন তা আমি পড়ে শোনাচ্ছি। যে সময়ে জয়নাল আবেদিন সাহেব এখানে একজন মন্ত্রী ছিলেন, সেই সময়ে সত্য বাপুলী মহাশয় এই হাউসের সামনে এই কথা বলেছিলেন—"সব সময়ে এম. এল. এ.-দের বিরুদ্ধে নানা অভিযোগ আসছে এবং তাহলে আমাদের নিরাপত্তা কোথায়? তাই স্যার, আপনার কাছে আমি নিরাপত্তা চাইছি। সারা পশ্চিমবাংলায় পুলিশ যে অত্যাচার আরম্ভ করেছে, তাতে ট্রাম, ট্রেন, বাসে কানও পাতা দায় হয়েছে। সর্বত্র পুলিশের অত্যাচার এবং জুলুমবাজির কথা শোনা যাচ্ছে এবং আজকে এম. এল. এ.-দের কোনও নিরাপত্তা নেই।"

মাননীয় অধ্যক্ষ মহাশয়, একজন কংগ্রেসি এম. এল. এ যিনি এই হাউসের সদস্য তাঁর যদি নিরাপত্তা না থাকে তাহলে পশ্চিমবাংলার মানুষের কি অবস্থা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, চিন্তা করে দেখুন একজন এম. এল. এ.-র যদি এই অবস্থা হয় তাহলে সারা পশ্চিমবাংলার মানুষের কি নিরাপত্তা ছিল সেদিন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শুধু এখানেই নয় ওনাদের মাননীয় সদস্য প্রফুল্লচন্দ্র সেন মহাশয় সেই সময় পশ্চিমবাংলার আইনশৃঙ্খলা সম্পর্কে কি বলেছেন আমি তার একটা উদাহরণ দিচ্ছি। মাননীয় শ্রী প্রফুল্লচন্দ্র সেন মহাশয় এই হাউসের সদস্য ছিলেন, পশ্চিমবাংলার আইনশৃঙ্খলা নিয়ে তিনি বললেন—"আমি বলছি কবরের শান্তি, শ্মশানের শান্তি স্থাপিত হয়েছে বইকি, চুরি ডাকাতি, ছিনতাই আগের মতো নকশালদের চেয়ে বেড়েছে, রাহাজানি বেড়েছে। সংবাদপত্রে এইসব খবরগুলি আজও প্রকাশিত হয়নি।" মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রফুল্লচন্দ্র সেন মহাশয় একজন গান্ধীবাদী নেতা, সেই নেতার মুখে শুনলাম সেই ভয়ংকর দিনের কথা। সেই দিন পশ্চিমবাংলার মানুষের কোনও নিরাপত্তা ছিল না। ওঁদের আমলে আইনশৃঙ্খলার অবস্থা কি রকম ছিল সেই ব্যাপারে আমি ৩ মাসের খতিয়ান দিচ্ছি। আজকে সাত্তার সাহেব বললেন পশ্চিমবাংলার কি অবস্থা হয়েছে। সাত্তার সাহেবরা যখন গদিতে ছিলেন সেই সময় ৩ মাসের খবর যেটা খবর কাগজে ছিল সেটা আমি বলছি। আমি আপনাদের কাগজ দেখাতে পারতাম কিন্তু হাউসের আইন অনুযায়ী সেটা কাগজ থেকে পড়া যায় না বলে আমি দেখাচ্ছি না। ৬ই জুলাই আনন্দবাজার পত্রিকায় প্রকাশিত হয়েছে "ছয় মাসে ৩৯৪ জন খুন।" পুলিশ সূত্র উল্লেখ করে ওই সংখ্যায় লেখা হয়েছে "পশ্চিমবঙ্গে এই বছর প্রথম ৬ মাসে ৩৪৯ জন ব্যক্তি খুন হয়েছেন, তার মধ্যে বেশ কিছু মহিলাও আছে। এছাড়া ২৫টি রাজনৈতিক হত্যাকান্ড ঘটেছে। পুলিশ আরও জানায়, রাজনৈতিক দলের মধ্যে সংঘর্ষের ঘটনা গত ৬ মাস ধরে বেড়ে গেছে।" এবার ৮ই জুলাই, ১৯৭৪ আনন্দবাজার পত্রিকার শিরোনামায় "হিন্দমোটর স্টেশনে সংঘর্ষ।" পুলিশের গুলিতে নিহত ৫, ওই একই তারিখে (৮-৭-৭৪) আনন্দবাজারে আর একটি সংবাদ "হালিশহর রেল স্টেশনে হাজার টাকা লুট। স্টেশনের লোহার সিন্দুক থেকে ১২৫২ টাকা লুট করে নেয়, এছাড়া স্টেশন মাস্টারের হাতঘড়ি, সোনার আংটি—ও তার ব্যক্তিগত ১৯ টাকা ছিনিয়ে নেয়।" ওই একই তারিখে আনন্দবাজারে আর একটা সংবাদ "একদল সশস্ত্র দুর্বৃত্ত উত্তর ২৪-পরগনায় বারাসাত এলাকায় একটা কারখানায় হানা দিয়ে প্রায় ৫০ হাজার টাকার যন্ত্রপাতি লুট করে। প্রায় ২০ জন দুর্বৃত্ত একটি অ্যামবাসাডারে ও একটা ট্রাকে করে এসে ঘটনা সংঘটিত করে। ১১ই জুলাই

শিরোনামা "ট্যাক্সি চালক খুন।" হেস্টিংস থানা এলাকায় গভীর রাত্রে একজন ট্যাক্সি চালক খুন হয়েছেন। ১৩ই জুলাই শিরোনামা "মহেশতলা গ্রামের পথে মৃতদেহ", পুলিশ সন্দেহ করছে হত্যা করে ফেলে দিয়ে গেছে। ১৪ই জুলাই কাঁচড়াপাড়ায় ছুরিকাহত হয়ে কংগ্রেস কর্মীর মৃত্যু, ওই তারিখেই গয়া প্যাসেঞ্জারে ডাকাতি, যাত্রীদের মালপত্র লুট। মুর্শিদাবাদ থেকে নির্বাচিত সদস্য শ্রী নৃসিংহ মন্ডল এক বিবৃতিতে জানান যে পুলিশের সাহায্য নিয়ে প্রতি মাসেই ডাকাতরা এই ধরনের ঘটনা ঘটাতে সাহস পায়। ওই তারিখেই ট্রেনে (শিয়ালদহ-গামী বার্নপুর লোক্যালে) রিভলবার দেখিয়ে চুরি। ১৯শে জুলাই শিরোনামা "যুবক গুলিবিদ্ধ" উত্তর শহরতলীর যতীন্দ্র নগর কলোনি থেকে শ্রী দুলাল দে নামে এক যুবক গুলিবিদ্ধ হয়ে আর. জি. কর হাসপাতালে ভর্তি হন। ২১ জুলাই লোকোকর্মী ধর্মঘট বেআইনি ঘোষিত, দুজন ছুরিকাহত।

[3-40–3-50 P.M.]

নিউ জলপাইগুড়িতে এন. জি. পি. রেল ইয়ার্ডে কর্মরত অবস্থায় দুজন কর্মী ছুরকাহত হয়। আক্রমণকারিরা পরিচিত সমাজ বিরোধী বলে প্রকাশ। ২২শে জুলাই বর্ধমান জেলার সমগ্র সদর মহকুমায় ডাকাতির সংখ্যা আতঙ্কজনকভাবে বেড়ে চলেছে। ২৩শে জুলাই কংগ্রেস মিছিলে যুবক ছুরিকাহত। ঐ তারিখেই গুলিবিদ্ধ হয়ে শ্রমিক নিহত। ৪ঠা আগস্ট—দক্ষিণ কলকাতায় ৪৫,০০০ টাকা ছিনতাই। ৬ই আগস্ট আশ্রমে ডাকাতি। বৃদ্ধ স্বামিজী গুরুতর আহত। ঐ তারিখেই ট্রেনের কামরায় বালকের মৃতদেহ। ৮ই আগস্ট বাঁকুড়া জেলার ছাতনা থানায় ব্যাপক ডাকাতি শুরু হয়েছে। শিক্ষক, শিক্ষিকার ঘরে ও জনৈক অনাথবন্ধু করের বাড়িতে ডাকাতি। পলতার গ্রামে এক রাত্রেই ৪টি ডাকাতি। ৯ই আগস্ট—জ্যাংড়া গ্রামে ডাকাতিতে ৬০০ টাকা লুঠ, বাড়ির মালিক আহত। ১৪ই আগস্ট—পরিবহন বিভাগের দুই ইউনিয়নের সংঘর্ষে ৪ জন আহত। ১৭ই আগস্ট হাবড়ায় জোড়া খুন—বাবা, মেয়ে। ১৯শে আগস্ট—দুর্গাপুরে আই. এন. টি. ইউ. সি. কর্মী ছুরিকাহত। ২০শে আগস্ট ৫জন কংগ্রেস কর্মী আহত। ২১শে আগস্ট—কোল ফিল্ড এক্সপ্রেসে ডাকাতি। ২৬শে আগস্ট—ট্রেনে ডাকাতি। একজন ডাকাতের মৃত্যু। ২৯শে আগস্ট—ট্রেনে শিক্ষক খুন। ৭ই সেপ্টেম্বর—ট্রেনে হাবড়ায় ডাকাতি। ৮ই সেপ্টেম্বর—পশ্চিম দিনাজপুরে এক বাড়িতে ৩ জন খুন। ৯ই সেপ্টেম্বর—বারুইপুরে ডাকাতি। ১০ই সেপ্টেম্বর—আমডাঙা থানায় ডাকাতি। ১১ই সেপ্টেম্বর—হাবড়ায় খুন। ১৫ই সেপ্টেম্বর—হাওড়া স্টেশনে গলিত মৃতদেহ। ১৬ই সেপ্টেম্বর—নোয়াপাড়ায় সুরকি কলের একজন কর্মী আততায়ীর হাতে ছুরিকাহত। ২১শে সেপ্টেম্বর—৩জন খুন। ২৯শে সেপ্টেম্বর—হাওড়ায় মালিপাঁচঘড়ায় চা দোকানের মালিক খুন। শেওড়াফুলি স্টেশনের কাছে ট্রেনে ১৮ হাজার টাকা ছিনতাই। নিউ জলপাইগুড়িতে স্টেশনের কাছে ট্রেনে ডাকাতি। শিলিগুড়িতে রিক্সায় ডাকাতি। ঐ একই তারিখে পাইপগানের গুলিতে বড়বাজারে একজন নিহত। শ্রী প্রদীপ ভট্টাচার্য বলেন বর্ধমান শহরে এক মহিলা সহ পরপর ৩ ব্যক্তির খুনের সংবাদে অত্যন্ত উদ্বিগ্ন হয়ে সাংবাদিকদের বলেন যে বর্ধমানে সমাজবিরোধীদের অত্যাচার দিন দিন বেড়ে চলেছে। এই হল ৩ মাসের ছবি। ইন্দিরা গান্ধী যখন জীবিত ছিলেন তখন এখানে এ. আই. সি. সি. কনফারেন্স হয়েছিল। বম্বেতে যে ওদের কনফারেন্স হল তাতে অরুণ আসফ আলির মতো নেতাদের প্রতি আচরণের জন্য রাজীব গান্ধীকে বলতে

হয়েছিল কংগ্রেসের শুদ্ধি প্রয়োজন। ওদের আমলে শুধু খুন, চুরি, ডাকাতি, রাহাজানি হয়নি নারি ধর্ষণ থেকে শুরু করে সব বিষয়ে ঘটনা ঘটত। এ বিষয়ে উত্তর প্রদেশের স্থান প্রথমে অপরাধীর তালিকায়। একথা মন্ত্রী অরুণ নেহেরু দিল্লিতে ঘোষণা করেছিলেন। এর পরে রয়েছে মধ্যপ্রদেশ দ্বিতীয় স্থানে, তার পরে আছে বিহার তৃতীয় স্থানে। এগুলি সবই কংগ্রেসি রাজত্ব এবং ওদেরই রাষ্ট্রমন্ত্রী শ্রী অরুণ নেহেরু পার্লামেন্টে এই তথ্য দিয়েছেন ১৯৮৫ সালে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, উত্তর প্রদেশে খুন হয়েছে ৬২০৬, ডাকাতি হয়েছে ২৮২৯, ধর্ষণ হয়েছে ৮৮৮, চুরি হয়েছে ৪৮,৭৩১। মধ্য প্রদেশে খুন হয়েছে ২৫৫৮, ডাকাতি হয়েছে ৩১৩, ধর্ষণ হয়েছে ১৪২৮, চুরি হয়েছে ৩৯,০১৯। বিহারে সেপ্টেম্বর ১৯৮৫ সাল পর্যন্ত খুন হয়েছে ২৩৮৩, ডাকাতি হয়েছে ২২০৩, ধর্ষণ হয়েছে ৩২৯ এবং চুরি হয়েছে ১২,৭৩২। দিল্লিতে খুন হয়েছে ৬১২, ডাকাতি হয়েছে ২৬, ধর্ষণ হয়েছে ৮৩, চুরি হয়েছে ১৩,৭৭০। সেখানে পশ্চিমবঙ্গের তালিকা অন্যান্য রাজ্যের তুলনায় একাদশ স্থানে রয়েছে। সুতরাং কংগ্রেসি রাজত্বের চেয়ে আমাদের পশ্চিমবঙ্গের স্থান শেষে আমাদের মুখ্যমন্ত্রী চান না যে খুন বাড়ুক, ডাকাতি বাড়ুক, এগুলি যাতে না বাড়ে তারজন্য চেষ্টা চলছে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বিপ্লব করে ক্ষমতায় আসেননি, এটা সমাজতান্ত্রিক ব্যবস্থা নয়, একটা বুর্জোয়া সমাজ ব্যবস্থার মধ্যে দাঁড়িয়ে, বুর্জোয়া কাঠামোর মধ্যে দাঁড়িয়ে বুর্জোয়াদের উপর ভিত্তি করে তাঁকে পুলিশ প্রশাসন চালাতে হচ্ছে। একটা ধনতান্ত্রিক সমাজ ব্যবস্থা, পুঁজিবাদি সমাজ ব্যবস্থা, একটা পূতি দুর্গন্ধময় সমাজ ব্যবস্থা, যেটা কংগ্রেসিরা ৩৭ বছর ধরে তৈরি করে রেখে গেছে সেই সমাজ ব্যবস্থার মধ্যে থেকে একদিনে পশ্চিমবঙ্গকে লালনপালন করার জন্য পুলিশকে ধোয়া তুলসী পাতা করা যায় না, তবে পুলিশের কাজের ধারা বদলে যাচ্ছে, কয়েকদিন আগে কংগ্রেসিরা কনফারেন্স করলেন জেলায় জেলায়, বর্ধমান জেলায় ওরা মারামারি হানাহানি করেছে, নদীয়াতে জজ শংকরপ্রসাদ মিত্রকে মেরে তাঁর চাদর পর্যন্ত কেড়ে নিয়ে ছেড়ে দিয়েছে, এরপরে ওদের মুখ দিয়ে শুনতে হবে আমাদের দেশে আইনশৃঙ্খলা নেই। বামফ্রন্টের আমলে আইনশৃঙ্খলা আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ক্ষমতায় না থেকে ওরা যে নোংরামি করছে, যে রাজনীতি করছে পশ্চিমবঙ্গে, জানি না ওরা ক্ষমতায় থাকলে কি হত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা ছোট্ট গল্প বলে আমার বক্তব্য শেষ করব। একবার একটা বালককে একটা ছোট্ট নিম গাছের পাতা খেতে দেওয়া হল, সেই নিম পাতা খেয়ে বালকটি গাছটি তুলে ফেলল। তাকে জিজ্ঞাসা করায় বালকটি বলল ছোট গাছের পাতা এত তেঁতো, না জানি বড় হলে কি হবে। আজকে ক্ষমতায় না থেকেই যদি এই রকম হানাহানি কাটাকাটি করে তাহলে ক্ষমতা পেলে স্যার, ওরা পশ্চিমবঙ্গে রক্তের নদী বইয়ে দেবে। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পুলিশ বাজেটের আলোচনার সময় পুলিশ মন্ত্রীর বিধানসভায় থাকা আমার মনে হয় শোভনীয় এবং ভদ্রতা। অনেক সময় তিনি থাকতে পারেন না, কিন্তু তাঁর বাজেটের আলোচনার সময় তিনি যদি থাকতেন এই গণতন্ত্রের মন্দিরে এবং আমাদের কথা শুনতেন তাহলে আমার মনে হয় পুলিশ মন্ত্রীর সার্থক রূপ হত। তাঁর অনুপস্থিতির জন্য আমি বলব হি ইজ এ ফুলিশ মিনিস্টার ফর দি ফুলিশ ডিপার্টমেন্ট। আজকে পশ্চিমবঙ্গের পুলিশ মন্ত্রী শত শত হত্যার নায়ক। পুলিশ প্রশাসনের

ব্যর্থতার চরম ইতিহাস যিনি লিখেছেন তাঁরই বাজেট আলোচনা করার সময় ১৬০ কোটি টাকা দিয়ে বছরের পর বছর হাজার হাজার মা-বোনকে বিধবা করতে হবে, হাজার হাজার মা-বোনের চোখের জল পড়বে তারই জন্য আমরা বিধানসভায় পুলিশ মন্ত্রীর টাকা বরাদ্দ করার জন্য আলোচনায় অংশ গ্রহণ করেছি।

[3-50–4-00 P.M.]

আমি জানি আজকের আলোচনায় অংশ গ্রহণ করে সরকার পক্ষের সদস্যরা হাততালি দেবেন এবং এখানে অনেক অভিযোগ তাঁরা আনবেন কংগ্রেস আমলের। কিন্তু আমি একটা ছোট্ট চিত্র আপনাদের সামনে তুলে ধরছি। রাজভবনে পি. সি. সেন যে ঘরে থাকতেন সেই ঘরেই থাকেন বর্তমান মুখ্যমন্ত্রী। কিন্তু আমরা দেখেছি পি. সি. সেন সকাল থেকে বহু লোকের অভাব অভিযোগ শুনতেন, তাদের সঙ্গে দেখা করতেন। জিজ্ঞেস করি বর্তমান মুখ্যমন্ত্রীর সঙ্গে সাক্ষাত করবার কোনও সুযোগ সাধারণ মানুষের আছে কি? আমরা জানি সেই সুযোগ নেই এবং সেই প্রশ্নটিই আমি সর্বাগ্রে আপনাদের কাছে তুলে ধরছি। পি. সি. সেন তাঁর আমলে সাধারণ মানুষের অভাব অভিযোগের কথা শুনে একটা ইতিহাস রচনা করে গেছেন। আমরা লক্ষ্য করছি বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর পুলিশ প্রশাসন যন্ত্রকে নিজেদের দলীয় কাজে, দলীয় স্বার্থে ব্যবহার করে একেবারে পঙ্গু করে ফেলেছেন। দুটি পাশাপাশি লাল বাড়িকে লাল পতাকা দিয়ে মুড়ে যে অবস্থা সৃষ্টি করেছেন তাতে মুখ্যমন্ত্রীর লাল মুখ কালো হয়ে যাওয়া উচিত ছিল এই ভেবে যে, তিনি কতখানি অপরাধী পশ্চিমবাংলার মানুষের কাছে। বামফ্রন্ট সরকার যে অবস্থা সৃষ্টি করেছেন তাতে পুলিশ বাজেট নিয়ে আলোচনা ৪ ঘন্টার পরিবর্তে ৪ দিন হওয়া উচিত ছিল। একটার পর একটা ঘটনা বলে আমি এই পবিত্র বিধানসভাকে কলুষিত করব না। আমি যদি সমস্ত ঘটনা এখানে বলি তাহলে মুখ্যমন্ত্রীর মুখ ছোট হয়ে যাবে। স্যার, কিছু কিছু সদস্য দেখলাম পশ্চিমবাংলার অবস্থার সঙ্গে বিহার, ইউ. পি., উড়িষ্যা এবং অন্ধ্রের তুলনা করেছেন। আমাদের মনে রাখতে হবে সেইসব দেশে কিন্তু রবীন্দ্রনাথ, স্বামী বিবেকানন্দ, নেতাজি সুভাষের মতো মহাপুরুষ জন্মায়নি এবং এরকম অপদার্থ মুখ্যমন্ত্রীও জন্মায়নি। সেখানকার শিক্ষা, সংস্কৃতির কথা চিন্তা করে তারপর তুলনা করতে হবে। ওখানকার অবস্থার কথা চিন্তা করে আমরা যদি ভাবি পশ্চিমবাংলার অবস্থা ভাল তাহলে ভুল করা হবে। যে দেশে নারী ধর্ষণ হয়, মানুষের মাথা কেটে নিয়ে ফুটবল খেলে, সেখানকার মুখ্যমন্ত্রী তথা পুলিশমন্ত্রী বিধানসভায় বক্তব্য রাখবেন এবং সেই বক্তব্য শুনে আপনারা হাততালি দেবেন, কথা কি আছে। টেবিল চাপড়ে ধন্যবাদ দেবেন এর চেয়ে লজ্জার কথা আর কি আছে। যেদিন ৪ জন আদিবাসী মহিলাকে অত্যাচার করা হল সেদিন কিন্তু এই মুখ্যমন্ত্রীর টনক নড়েনি। তাই আমি বিনীতভাবে বলছি আলোচনার সময় বাড়ান, আরও বিশদভাবে আলোচনায় অংশগ্রহণ করার সুযোগ আমাদের দিন। আজকে যদি লাল বাজার এবং ওই লাল বাড়ির স্বাধীনতা থাকত তাহলে আলিমুদ্দিন স্ট্রিটে বসে যাঁরা এক্সট্রা অর্ডিনারি কনস্টিটিউশনাল পাওয়ার ভোগ করছেন তাঁরা কিছু করতে পারতেন না। ওই আলিমুদ্দিন স্ট্রিটে আসল লালবাজার বসে, আসল রাইটার্স বিল্ডিংস বসে এবং এই অপদার্থ মুখ্যমন্ত্রী ওই মেকি লালবাজারে, মেকি রাইটার্স বিল্ডিংসে বসে আছেন। বিরোধীদলের সদস্যরা কিছু বললে সেটা শুনবেন না। অর্থাৎ তাঁর ৮ বছরের পাপের রাজত্বের কোনও সমালোচনা

আমরা করতে পারব না। আমাদের সময় ৫৬ কোটি টাকা বাজেট বরাদ্দ করে দিনে ২টি খুন হত—আর বর্তমান মুখ্যমন্ত্রী ১৬০ কোটি টাকার বাজেট বরাদ্দ নিয়ে দিনে ৮টি করে খুন মানুষকে উপহার দিচ্ছেন। এরপরও তিনি বলবেন আমাদের এখানকার শাসন ব্যবস্থা খারাপ নয়? তিনি বলবেন কর্নাটকে খারাপ, অন্ধ্রে খারাপ, ইউ. পি.-তে খারাপ, আমাদের খারাপ নয় এবং সেকথা আমাদের মেনে নিতে হবে? ভারতবর্ষের একটা অঙ্গরাজ্যে বসে এই মুখ্যমন্ত্রী শাসন যন্ত্রকে কোথায় নিয়ে গেছেন সেটা একবার চিন্তা করুন। আজকে যদি পুলিশ প্রশাসনকে স্বাধীনভাবে কাজ করতে দেওয়া হত, তাদের যদি স্বাধীনতা থাকত তাহলে দেশে এই অবস্থা হত না। মাননীয় সদস্য অনিলবাবুর বক্তৃতা শুনে আমার হাসি পেল। তিনি বোধহয় জানেন না চাষী আন্দোলন করতে গিয়ে আমরা অঙ্গুলি হেলন করে বলেছিলাম পুলিশকে সচেতন করুন। বিরোধী দলের লোক কি বলল? আপনারা সরকার পক্ষের এতগুলি লোক বসে আছেন, গ্রামে গিয়ে জবাব দেবেন কি? আপনাদের গ্রামে পুলিশ অত্যাচার করেনি? আপনাদেরও একদিন বলতে হবে মুখ্যমন্ত্রীর দিকে অঙ্গুলি হেলন করে যে, আমাদের গ্রামে পুলিশ অত্যাচার করছে, পুলিশ খুন সামলাতে পারেনি, ডাকাতি বন্ধ করতে পারেনি, এই পুলিশ ব্যর্থ হয়েছে। একদিনও সি. পি. এম. বন্ধুরা মুখ্যমন্ত্রীকে এই কথা বললেন না। ফরওয়ার্ড ব্লক, আর. এস. পি. দু-একদিন বলবার চেষ্টা করেছেন, তারপর আবার থেমে গেছেন। আমি আপনাদের বলি, আপনারা লোকের কাছ থেকে ভোট নিয়ে এখানে এসেছেন, বিশ্বাসঘাতক, প্রতারক সাজবেন না। সত্য বাপুলীর মতো এখানে দাঁড়িয়ে মুখ্যমন্ত্রীকে অঙ্গুলি হেলন করে বলবার সৎ সাহস আপনাদের আছে? আপনারা তো মার্কসবাদে বিশ্বাসী। কিন্তু মেকি মার্কসবাদি কমিউনিস্ট পার্টি, সত্য কথা বলতে আপনারা ভয় পান, অথচ পার্টিবাজি করতে খুব দক্ষ। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মার্কসবাদী কমিউনিস্ট পার্টির লোক প্রত্যেকটি থানায় বসে আছেন। প্রত্যেকটি বিধানসভার সদস্য থানার দারোগার কাছে গিয়ে কতবার করে জিজ্ঞাসা করেন এবং থানায় গিয়ে দালালি করে যাতে থানা থেকে কেস না যায়। অত্যন্ত দুর্ভাগ্যের বিষয় যে, থানা থেকে একটি আসামিও চালান হয় না। আজকে কোথায় দাঁড়িয়েছে? আমি এখানে নাম বলব না, কয়েকটি বিধানসভার সদস্যে বিরুদ্ধে অভিযোগ এনেছিলাম, তারা থানায় গিয়ে পুলিশ হেফাজত থেকে আসামিকে ছাড়িয়ে নিয়ে আসে। এখানে মন্ত্রীও আছেন, নাম বলব না, মন্ত্রী থানায় গিয়ে আসামি ছাড়িয়ে নিয়ে আসেন। পুলিশ মন্ত্রী হিসাবে জ্যোতিবাবু বলবেন আমাদের প্রশাসন ভাল চলছে তা নয়, আমি তো বলব না যে, প্রশাসন ভাল চলছে না, তবে আমরা সন্তুষ্ট নই। উনি একটু কায়দা করে বলেন, বলার অভ্যাস আছে। আমি একটির পর একটি পুলিশ প্রশাসনের কথা বলি। লালবাজারে ডি. সি. ডি. ডি. আজ কোথায় দাঁড়িয়ে আছে? লালবাজারে যে সমস্ত অ্যান্টি কোরাপশন সেল আছে তারা আজ কোথায় দাঁড়িয়ে আছে? আপনি চলে যান সাধারণ থানায় পার্কস্ট্রিট থানার দারোগা ৫ বছর বসে আছে। বড়বাজার থানার দারোগার অকশন ডাকা হয়, মুখ্যমন্ত্রী জানেন না? এই যে যুব উৎসব করলেন পুলিশ তো তার মাছ, মাংস বয়ে দিল। যুব উৎসব স্বার্থক করার জন্য কি করল সেটা জানেন না? কোথা থেকে কি হল সেই খবর রাখেন না? আজকে অত্যন্ত দুর্ভাগ্যের বিষয় যে, মুখ্যমন্ত্রী পুলিশ ব্যবহার করেন পার্টির কাজে, উৎসব স্বার্থক করার জন্য এবং বহুল জীবন যাপন করার জন্য তিনি পশ্চিমবঙ্গের কর্ণধার। পশ্চিমবাংলার ৬ কোটি মানুষের জন্য তিনি আইনশৃঙ্খলার কথা বলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই নন

গেজেটেড পুলিশ অ্যাসোসিয়েশন কার সৃষ্টি? নিশ্চয় কাজ করতে গেলে পুলিশ প্রশাসনযন্ত্রকে ক্ষমতা দিতে হয়। তার মানে কি এই, বিমাতৃসুলভ আচরণ করা, নন গেজেটেড পুলিশ অ্যাসোসিয়েশনের কথা মতো কাজ করা? আমি অত্যন্ত আনন্দিত হতাম পুলিশ মন্ত্রী না হয়ে নন গেজেটেড পুলিশ অ্যাসোসিয়েশনের প্রেসিডেন্ট হিসাবে এখানে পুলিশ বাজেট রাখতেন। আমি জানি নন গেজেটেড পুলিশ অ্যাসোসিয়েশনের সভাপতির নির্দেশে মুখ্যমন্ত্রী চলেন। এই হচ্ছে পশ্চিমবাংলার পুলিশ মন্ত্রীর একটা অত্যন্ত সুকৌশল কীর্তি। আজকে তিনি আমাদের বলেন দিল্লিতে অনেক খুন বেড়েছে, এখানে খুন কমেছে। দিল্লিতে খুন, রাহাজানি, ডাকাতি বেড়েছে, এখানে নেই। কিন্তু দুর্ভাগ্যের বিষয় হচ্ছে, পুলিশ মন্ত্রীর গাড়িতে একটা কেউ ঢিল মারলে সে পাগল কি ছাগল, খোঁজবার জন্য লোক যায়, আর বজবজে পুলিশ মন্ত্রীর এলাকায় ৩ জন খুন হল তাদের গ্রেপ্তার করার মতো কেউ নেই। মাত্র দুজনকে গ্রেপ্তার করেছেন, তাও আবার বাইরের লোক। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার কাছে আছে আপনার এলাকায় একদিনে দুটি খুন, ৬টি ডাকাতি হয়েছে। আমার কাছে কাগজ আছে দেখিয়ে দিতে পারি। আপনি বলেছেন, কোনওদিন বলবার সাহস পেয়েছেন? আপনি বলবেন আমি স্পিকার, বলবার সুযোগ নেই। তবে আপনি নিশ্চয়ই বলতে পারেন না, কিন্তু একজন এম. এল. এ.-কে দিয়ে তো বলাতে পারেন।

**মিঃ স্পিকার ঃ** সত্যবাবু, আপনার খবরটা একটু ঠিক নয়, ৩ জন খুন ও ৬টি ডাকাতি হয়েছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার কাছে আছে যে, উত্তর ২৪-পরগনায় খোদ স্পিকারের কেন্দ্রে অবাধে খুন ও ডাকাতি হচ্ছে। খুন ৫, ডাকাতি ৬, খবরের কাগজে বেরিয়েছিল, আপনি তার কোনও প্রতিবাদ করেননি।

[4-00–4-10 P.M.]

**মিঃ স্পিকার ঃ** আমি কি করেছি না করেছি আপনি জানলেন কোথা থেকে? আমি প্রতিবাদ করিনি বলছেন আপনি জানলেন কি করে?

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** খবরের কাগজে তো পাইনি। I don't find out it in the newspaper. আপনি যদি প্রতিবাদ করে থাকেন তাহলে আপনাকে ধন্যবাদ। আপনার কথা শুনে বুঝছি আপনি প্রতিবাদ করেছেন। আপনাকে ধন্যবাদ যে আপনি মুখ্যমন্ত্রী মহাশয়ের বিরুদ্ধে, পুলিশমন্ত্রী মহাশয়ের বিরুদ্ধে বলেছেন। ক্ষমতা আছে আপনার, সেজন্য আপনাকে ধন্যবাদ। স্যার, পি. জি. হাসপাতালে কয়েকদিন আগে এক শিক্ষিকা নার্সকে তিনজন ধর্ষণ করল। পুলিশমন্ত্রী এখানে বড় বড় কথা বলেন অথচ এই পুলিশমন্ত্রীর সময়ে দেখছি যেটা ইতিহাসে প্রথম যে প্রতিটি হাসপাতালে পুলিশ ডিউটি দিচ্ছে দিনরাত্রি ধরে রোগিদের সাবধান করার জন্য, তাদের দেখার জন্য আর নার্সদের বাঁচানোর জন্য। স্যার, এই যেখানে অবস্থা সেখানে আমাকে কি বলতে হবে এই রাজ্যে পুলিশ প্রশাসন ভাল চলছে, এখানকার পুলিশ প্রশাসনের ব্যর্থতার কোনও ইতিহাস নেই? স্যার, মন্দিরবাজারে দিনের পর দিন খুন হচ্ছে। আমি একটা হিসাব দিচ্ছি জানুয়ারি থেকে মার্চ পর্যন্ত সারা পশ্চিমবাংলায় নয়, একমাত্র ডায়মন্ড হারবার এবং আলিপুর মহকুমায় ৪৭টা খুন হয়েছে। প্রতিদিন খুন হচ্ছে এবং

সেইসব খুনের নাম ঠিকানা সবকিছু আমার কাছে আছে যদি চান আমি দিয়ে দিতে পারি। অবশ্য মাননীয় মুখ্যমন্ত্রীর বাড়ির কুকুর মরেনি খুব ভালো কথা, কারণ, তাহলে তা সংবাদপত্রে বেরিয়ে যেত। আপনারা সরকার পক্ষে বসে আছেন ঠিক কথা কিন্তু আপনারাওতো পশ্চিমবঙ্গের মানুষের প্রতিনিধি, আপনাদের আমি বলব, আপনারা সত্য কথাটা বলুন, এর প্রতিবাদ করুন। গ্রামবাংলার মানুষরা আজ কি অবস্থায় বাস করছেন, পশ্চিমবাংলার পুলিশ প্রশাসনের প্রকৃত অবস্থাটা কি বা এই পুলিশ প্রশাসন কোথায় দাঁড়িয়ে আছে তার প্রকৃত চিত্রটা তুলে ধরুন। স্যার, অত্যন্ত লজ্জার কথা মুর্শিদাবাদ জেলার কর্ণফুলিয়া গ্রামে আর. এস. এস.-এর দল বি. জে. পি.-র মদতে সংখ্যালঘু মুসলমান ভাইদের উপর অত্যাচার করছে। মুর্শিদাবাদের দিনের পর দিন একটার পর একটা হত্যার ঘটনা ঘটছে। শুধু স্যার, মুর্শিদাবাদের নয়, সারা পশ্চিমবঙ্গে সি. পি. এম.-এর গুন্ডা বাহিনীর তান্ডব দিনের পর দিন চলছে এবং সেখানে পুলিশকে জানিয়েও মানুষ কোনও সাহায্য পাচ্ছে না। স্যার, আমি ১৯৭২ সাল থেকে এই বিধানসভার সদস্য হয়ে আছি, আমার কোনওদিন সিকিউরিটির প্রয়োজন হয়নি অথচ আজ এই মুখ্যমন্ত্রী তথা পুলিশমন্ত্রী জ্যোতি বসু মহাশয়ের রাজত্বে আমাকে মুখ্যমন্ত্রীর কাছে সিকিউরিটির জন্য প্রার্থনা করতে হয়েছে। আমি বলেছি, আমাকে সিকিউরিটি দিন, আমাকে বাঁচান। ১৯৭২ সাল থেকে চাইনি অথচ আজ আমাকে চাইতে হচ্ছে। স্যার, এই কথা বলে পুলিশমন্ত্রীর বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ, বন্দে মাতরম।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় আজ এই সভায় পুলিশ খাতের যে ব্যয়বরাদ্দের দাবি পেশ করেছেন তা সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, তাঁর বিবৃতির মধ্যে বর্তমানে যে অবস্থা তা যথাযথভাবে প্রতিফলিত হয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলেছেন, ট্রাডিশনাল যে ক্রাইম সেই ক্রাইম কমেছে, চুরি ছিনতাই কমেছে, ডাকাতি কমেছে, রেলে অপরাধের ঘটনা কমেছে। এর সঙ্গে সঙ্গে তিনি বলেছেন, আইনশৃঙ্খলার প্রশ্নের সঙ্গে যেটা জড়িত সেই সাম্প্রদায়িক দাঙ্গা এখানে ঘটেনি যাতে করে আইনশৃঙ্খলা বিপর্যস্ত হতে পারে। তা ছাড়া কোনও বিচ্ছিন্নতাবাদী আন্দোলন পশ্চিমবাংলায় হতে পারেনি যদিও অনেক প্রচেষ্টা আছে। দার্জিলিং-এ আমরা দেখেছি, সেখানে স্বতন্ত্র গোর্খা ল্যান্ডের দাবি তুলে সেই চেষ্টা হচ্ছে এবং তার পেছনে কংগ্রেস (ই)-র নেতৃবৃন্দের ইন্ধন আছে। উত্তরখন্ডের ব্যাপারে, সেখানে আমরা দেখেছি, দিল্লির একজন কেন্দ্রীয় মন্ত্রীর উত্তরখন্ডের নেতাদের দিল্লিতে নিয়ে চলে গিয়েছিলেন এবং সেখান থেকে মদত দেওয়া হচ্ছে। সংবাদপত্রে দেখছি, অত্যন্ত নগ্নভাবে দক্ষিণবঙ্গ এবং উত্তরবঙ্গ এইভাবে ভাগ করে দক্ষিণবঙ্গের উন্নয়ন হচ্ছে, উত্তরবঙ্গের উন্নয়ন হচ্ছে না এইসব বলা হচ্ছে এবং বলা হচ্ছে উত্তরবঙ্গের লোকরা ভাগ হয়ে যেতে পারে। এইভাবে সেখানে উস্কানি দেওয়া হচ্ছে এটা স্পষ্টভাবে ধরা পড়ে গিয়েছে। তা সত্ত্বেও বামফ্রন্ট সরকারের পুলিশ প্রশাসনের কল্যাণে পশ্চিমবাংলায় বিচ্ছিন্নতাবাদী আন্দোলন বা সংকীর্ণতাবাদী আন্দোলন মাথাচাড়া দিয়ে উঠতে পারেনি। মাননীয় স্পিকার মহোদয়, এই প্রসঙ্গে আমি বলতে বাধ্য হচ্ছি যে, বামফ্রন্ট সরকারের সুষ্ঠু ভূমি আন্দোলন নীতিকে কার্যকর করার জন্য পুলিশ প্রশাসনকে যেভাবে বর্গাদার বা পাট্টা হোল্ডারদের পক্ষে দাঁড়ানো উচিত সেভাবে তারা সব জায়গায় সব সময় দাঁড়াচ্ছে না। এ বিষয়ে মাননীয়

মুখ্যমন্ত্রীকে একটু নজর রাখতে আমি অনুরোধ করছি। বিভিন্ন জায়গায় জে. এল. আর. ও.'র কাছ থেকে যে সমস্ত বর্গাদার, পাট্টা হোল্ডারদের নাম পাঠানো হচ্ছে, সে সমস্ত পুলিশ প্রশাসন মানছে না। এ বিষয়ে স্বরাষ্ট্র দপ্তর থেকে নির্দেশ দেওয়া সত্ত্বেও অনেক জায়গায় সে নির্দেশ মানা হচ্ছে না। অতএব এদিকে একটু মাননীয় মুখ্যমন্ত্রীকে নজর রাখতে হবে। জমি আন্দোলনের ক্ষেত্রে বামফ্রন্টের ভূমিকাকে পুলিশ প্রশাসন নস্যাৎ করে দেবার চক্রান্ত করছে। অনেক ক্ষেত্রেই জোতদার, জমিদারদের পক্ষে পুলিশ প্রশাসন কাজ করছে। আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করছি পুলিশের একাংশের সঙ্গে কায়েমি স্বার্থের যোগসাজস রয়েছে। তাই আমি এই প্রসঙ্গে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে একটি প্রস্তাব রাখছি—১৯৭৮ সালের ন্যাশনাল পুলিশ কমিশন সুপারিশ করেছিলেন যে, পুলিশের সঙ্গে জন সংযোগকে আরও গভীরভাবে যুক্ত করতে হবে, বিধানসভার পাবলিক অ্যাকাউন্টস কমিটি, এস্টিমেটস কমিটির মতো পুলিশের ক্ষেত্রে পাবলিক সিকিউরিটি কমিটি গঠন করা হোক—১৯৭৮ সালের পুলিশ কমিশনের সুপারিশকে কার্যকর করা হোক এবং সেই সাথে এ বিষয়ে জনপ্রতিনিধিদের নিয়ে জেলা ও ব্লক স্তরে কমিটি গঠন করা হোক। এ বিষয়ে জনপ্রতিনিধিদের ওপর আস্থা রাখা হোক। মাননীয় স্পিকার স্যার, সঙ্গে সঙ্গে আমি আরও বলতে চাই যে, পশ্চিমবঙ্গে বামফ্রন্ট প্রতিষ্ঠিত হওয়ার পর থেকে বামফ্রন্টের ঘোষিত নীতি অনুযায়ী এখানে কোনও রকম আটক আইন প্রয়োগ করা হচ্ছে না, গণতান্ত্রিক আন্দোলনকে খর্ব করার জন্য গোটা দেশ জুড়ে যে সমস্ত কালা কানুনগুলি আছে সেগুলিকে প্রয়োগ করা হচ্ছে না। এর জন্য আমরা গর্বিত, কিন্তু সঙ্গে সঙ্গে আমাদের লক্ষ্য রাখা দরকার যে, প্রচলিত আইনের মধ্যে দিয়ে খুনের আসামি পর্যন্ত ২-১ দিনের মধ্যে বেল পেয়ে যাচ্ছে। অতএব আমার সাজেশন হচ্ছে এমন একটা আইন করতে হবে যাতে খুনের আসামি বা গুরুতর অপরাধের অপরাধীরা সহজে বেল না পায়। সে দিকে আমাদের নজর দিতে হবে। প্রচলিত আইন এতই শিথিল যে এইসব ক্ষেত্রে আইনশৃঙ্খলা সুষ্ঠুভাবে সব সময় রক্ষা করা সম্ভব হচ্ছে না। আমরা কখনই আটক আইন প্রয়োগ করব না, কিন্তু আমাদের এই দিকটাও একটু ভেবে দেখতে হবে। মাননীয় স্পিকার স্যার, আমাদের বিরোধী পক্ষ থেকে এখানে প্রশ্ন তোলা হয়েছে পুলিশ বাজেট বাড়ছে কেন? কেন বাড়ছে তা আমাদের পক্ষের মাননীয় সদস্য অনিল মুখার্জি বলেছেন যে, টাকার মূল্য কমে গিয়েছে, তা ছাড়াও সমাজ জীবনে জটিলতা, সংঘর্ষ, দ্বন্দ্ব প্রকট হয়ে উঠছে, ফলে পুলিশ বাজেট বাড়তে বাধ্য। মুল্যবৃদ্ধিজনিত পরিস্থিতিতে সংখ্যার দিক দিয়ে অঙ্কটা বড় হলেও প্রকৃত অর্থে বাজেট বৃদ্ধি পায়নি। মাননীয় স্পিকার মহাশয়, বর্তমান সময়ের প্রয়োজনে পুলিশ প্রশাসনকে আরও গতিশীল করার জন্য মর্ডানাইজেশনের প্রয়োজন আছে। আমরা জানি বহু থানায় আজকের দিনেও জিপ পর্যন্ত নেই। সর্বত্র জিপের ব্যবস্থা করতে হবে। ঘটনাস্থলে যাতে পুলিশ দ্রুত পৌঁছতে পারে তারজন্য অবশ্যই ব্যবস্থা করতে হবে। কম্পিউটার প্রয়োগ করতে হবে। আমরা অর্থনৈতিক কারণে শিল্পে কম্পিউটার চাই না, কিন্তু পুলিশ প্রশাসনের ক্ষেত্রে মর্ডানাইজেশনের জন্য কম্পিউটার, টেলিপ্রিন্টার ইত্যাদির প্রয়োগ চাইছি। কারণ আজকে যে ভাবে দ্রুত ঘটনা ঘটে যাচ্ছে সেভাবে সে সমস্ত ঘটনার মোকাবিলায় পুলিশ প্রশাসনকে সচল রাখতে গেলে আমাদের আধুনিক দৃষ্টিভঙ্গি গ্রহণ করতে হবে। মাননীয় স্পিকার মহোদয়, আমাদের বিরোধী দলের নেতা সাত্তার সাহেব কতগুলি ঘটনার কথা এখানে উল্লেখ করেছেন এবং তার মধ্যে বেশিরভাগই তিনি মুর্শিদাবাদের ঘটনার

উল্লেখ করেছেন। মুর্শিদাবাদের মানুষ হিসাবে আমি সেগুলির সম্বন্ধে দু'একটি কথা না বলে পারছি না। আমরা জানি যে কোনও মৃত্যুই দুঃখজনক। উনি ৪ জন মারা গিয়েছে বললেন, নিশ্চয়ই তা দুঃখজনক। সাত্তার সাহেব রাজ্য স্তরের নেতা হয়ে সঙ্গে সঙ্গে অনেক চোখের জলও ফেললেন। কাজীপাড়ার ঘটনা এখানে উল্লেখ করলেন, ওটা আমার নির্বাচনি কেন্দ্রের পাশের এলাকা, আমি ওখানে গিয়েছিলাম, প্রকৃত পক্ষে ওখানে কি ঘটনা ঘটেছিল, তা কি সাত্তার সাহেব জানেন? ওখানে পুলিশ আক্রান্ত হয়েছিল এবং যে ঘটনা কোথাও ঘটেনি কখনও ঘটেনি সেই ঘটনা সেখানে ঘটেছিল, কংগ্রেস, সি. পি. এম., আর. এস. পি. সবাই মিলে দলমত নির্বিশেষে ঐ পুলিশ অফিসারকে ওখানে রাখার জন্য আবেদন জানিয়েছিল। সাত্তার সাহেব যখন এই বিধানসভায় ঐ অফিসারের বদলি এবং সাসপেনশন দাবি করছিলেন তখন ওখানে ডি. আই. জি. অমল দত্তর কাছে—তিনি তখন ওখানে গিয়েছিলেন—সর্বস্তরের জনগণ, হিন্দু, মুসলমান নির্বিশেষে এবং দলমত নির্বিশেষে আবেদন জানিয়েছিল, 'ঐ অফিসারকে ওখানে রাখতে হবে।'

[4-10–4-20 P.M.]

এই হচ্ছে ঘটনা। আমি চাই এ ব্যাপারে তদন্ত হোক। পুলিশ সেখানে আক্রান্ত হবে, পুলিশ সেখানে মার খাবে আর সেখানে যদি কোনও কনস্টেবল গুলি চালিয়ে থাকে তাহলে অপরাধ হয়ে যাবে? ওদের জন্য প্রোটেকশন দিতে হবে? আর তাদেরই কথা সাত্তার সাহেব বলছেন, তাদেরই হয়ে ওকালতি করছেন? প্রসাদপুরে যে ঘটনা ঘটেছিল তা হচ্ছে আদিবাসী রমনীদের উপর দিনের পর দিন রেপ হয়েছে। শ্রীমতী ছায়া ঘোষ এই সম্পর্কে বলেছেন। এইসব অত্যাচারী দলের সঙ্গে পুলিশের সংঘর্ষে সেখানে খুন হয়ে গেল। আজকে তাদেরই হয়ে সাত্তার সাহেব ওকালতি করছেন এখানে দাঁড়িয়ে। তিনি একটি বড় পার্টির নেতা, তিনি এই করে রাজনীতি করবেন? আমরা জানি এটা ভোটের বছর। এই সমস্ত বিচ্ছিন্নতাবাদী শক্তি আজকে মাথা চাড়া দিয়ে উঠছে। বি. জে. পি., আর. এস. এস. জামায়েত-ইসলামি প্রভৃতি দল এই রাজ্য সরকারের প্রশাসনকে ডিস্ট্যাবিলাইজ করার চেষ্টা করছেন। সঙ্গে সঙ্গে আমরা এও জানি, কংগ্রেসের আর কিছু করার নেই, আজকে তাদের পায়ের তলায় মাটি নেই তাই সাম্প্রদায়িক সম্প্রীতিকে ভাঙবার জন্য সুড়সুড়ি দিতে হচ্ছে। সাম্প্রদায়িকতাকে উস্কানি দিয়ে বাঁচার চেষ্টা করছেন। কিন্তু জেনে রাখুন, পশ্চিমবাংলার জনসাধারণ, সংগ্রামী মানুষ, শ্রমজীবী মানুষ সবাই চেষ্টা করছে তাদের ষড়যন্ত্রকে প্রতিহত করে সাম্প্রদায়িক সম্প্রীতিকে পশ্চিমবাংলায় অক্ষুণ্ণ রাখার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওরা আজকে আইনশৃঙ্খলার কথা বলেন? আজকের খবরের কাগজে আছে ওদেরই যুব কংগ্রেসের নেতা শ্রী প্রদ্যোত গুহ যখন সভা করে যাচ্ছিলেন তখন ওদের দলের লোকই তাঁকে আক্রমণ করেছেন। আমরা দেখছি, এই বিধানসভায় সোমেন মিত্র মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে অভিযোগ করেছেন, সুব্রত বাবু অভিযোগ করছেন যে এত খুন হয়েছে। কিন্তু আমি বলছি, এই যে এত খুন হয়েছে সেইসব খুন আপনারা নিজেরাই করেছেন। নিজেদের দলীয় কোন্দলে খুন হয়েছে। একটা সময়ে প্রবাদ ছিল, যদিও তিনি প্রাতঃস্মরণীয় লোক—"বঙ্গে আসছে নলিনী বিধান কুল লজ্জনারা হও সাবধান।" আর আজও ঐ ছাত্র পরিষদের এবং যুব কংগ্রেসের ছেলেরা পাড়ায় ঢুকলে মেয়েদের সাবধান হতে হয়। আমি আর একটি কথা বলতে চাই, ওদেরই

একজন (*) আমাদের এখানে ব্রোথেলে ধরা পড়লেন। তাঁর নামে ওয়ারেন্ট আছে। এখনও দিল্লির পুলিশ তাঁকে গ্রেপ্তার করছে না।

(অ্যাট দিজ স্টেজ, সেভেরাল কংগ্রেস (আই) মেম্বারস রোজ টু স্পীক)

(ভয়েজ-এম.পি. কথাটা এক্সপাঞ্জ করতে হবে)

বিহার তাকে প্রটেকশন দিচ্ছেন। তাকে গ্রেপ্তার করা হচ্ছে না। সবাই জানেন দিল্লির প্রশাসন তাকে সমর্থন করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মুখ্যমন্ত্রীর নেতৃত্বে পশ্চিমবাংলার জনগণ, পশ্চিমবাংলার শ্রমজীবী মানুষ, পশ্চিমবাংলার মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্ত মানুষ, সংগ্রামী চেতনা সম্পন্ন মানুষ ভবিষ্যৎ রাজনীতিকে আগামীদিনে যে নিয়ে যেতে চাচ্ছেন কৃষক শ্রমিকদের লড়াইকে ত্বরান্বিত করার জন্য পুলিশ প্রশাসনকে ব্যবহার করে সেই দৃষ্টিভঙ্গি ওনাদের নেই। সবশেষে আমি এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** বিহারের এম.পি. কথাটা বাদ এক্সপাঞ্জ হবে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী মহাশয় যে পুলিশ বাজেট পেশ করেছেন, এই পুলিশ বাজেট আমরা জানি যে বিধানসভায় একটা ট্র্যাডিশন আছে যে পুলিশ বাজেট বিতর্কের দিন যাঁরা বিরোধী পক্ষে থাকেন তাঁরা পুলিশ বাজেটের ব্যয় বরাদ্দ বৃদ্ধির বিরোধিতা করেন। মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী, তথা মুখ্যমন্ত্রী তিনি বোধ হয় এই সম্পর্কে সবচাইতে বেশি অবহিত আছেন। তিনি বর্ষিয়ান নেতা, যে আজকে তিনি ট্রেজারি বেঞ্চে থাকলেও যেদিন ট্রেজারি বেঞ্চে ছিলেন না, যেদিন কংগ্রেস ট্রেজারি বেঞ্চে ছিল এবং তিনি বিরোধী বেঞ্চে ছিলেন এই বিরোধী বেঞ্চ থেকে পুলিশ বাজেটের ব্যয় বরাদ্দ বৃদ্ধির তীব্র বিরোধিতা করে এসেছেন। কংগ্রেস এই ট্রোজারি বেঞ্চে থেকে তাঁদের সাধ্যমত ডিফেন্ড করা চেষ্টা করেছেন। আজকে দৃশ্যপট পরিবর্তিত হয়েছে, সংসদীয় রাজনীতিতে অবস্থাগত পরিবর্তন হয়েছে। আজকে ট্রেজারি বেঞ্চে বামফ্রন্ট, বিরোধী বেঞ্চে কংগ্রেস। কংগ্রেস বিরোধিতা করছে। আমি জানি কংগ্রেসের এই পুলিশ বাজেটের ব্যয় বরাদ্দ বৃদ্ধির কোনও নৈতিক অধিকার নেই। অতীতের রেকর্ড যাদের দোষে দুষ্ট এবং পশ্চিমবঙ্গের বাইরে বিভিন্ন রাজ্যের রেকর্ড সেকথা প্রমাণ করবে, কিন্তু আজকে অত্যন্ত পরিতাপের বিষয় যে আজকে বামফ্রন্ট সরকার যাঁরা ক্ষমতায় বসে আছেন পুলিশ বাজেটে এই ব্যয়বরাদ্দ বৃদ্ধির যে ভূমিকা সারা ভারতবর্ষের চিত্র যদি আমরা এক বার অনুধাবন করি, সারা ভারতবর্ষের চিত্র যদি আমরা গ্রহণ করি, মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি দায়িত্ব নিয়ে বলছি ভারতবর্ষের দুটো রাজ্যের আসাম এবং মনিপুর প্রতিটি রাজ্যের পুলিশ বাজেট যে ভাবে হয় পশ্চিমবঙ্গের পুলিশ বাজেট সবচেয়ে বেশি। পুলিশ সহ সামগ্রিক যে প্রশাসনিক ব্যয় তার পারসেন্টেজ এবং পুলিশ খাতে ব্যয়ের শতকরা হার সর্বাধিক। আমি ১৯৮৪ সালের রিজার্ভ ব্যাঙ্কের বুলেটিন থেকে আপনাদের কাছে তুলে ধরছি। রিজার্ভ ব্যাঙ্কের বুলেটিনে অক্টোবর ১৯৮৪-তে রাজ্যের আয়ের হিসাব দিয়েছে, ৩টে হিসাব, একটা হচ্ছে, পুলিশ সহ সামগ্রিক প্রশাসনিক ব্যয়, শুধু পুলিশ খাতে ব্যয় এই দুটো হিসাব নিয়ে পারসেন্টেজটা আমি নিজে করেছি। গোটা প্রশাসনিক ব্যয়ের কত অংশ পুলিশখাতে ব্যয় হয় সেটা আমি বুঝিয়ে

* Expunged as order by the Chair

দিচ্ছি। পশ্চিমবঙ্গের এই বাজেট, ১৯৮৪-৮৫ সালের বাজেট estimate-এর ভিত্তিতে পশ্চিমবঙ্গে পুলিশ সহ সামগ্রিক প্রশাসনিক ব্যয় ২০৫ কোটি ৩৬ লক্ষ টাকা। শুধু পুলিশ খাতে ব্য ১২৯ কোটি ৬ লক্ষ টাকা। পারসেন্টেজ ৬২ পারসেন্ট। অর্থাৎ পুলিশ খাতে ব্যয় সমগ্র প্রশাসনিক ব্যয়ের ২ পারসেন্ট। এবার আমি শুধু ফিগারগুলি বলছি, পর পর ৩টে ফিগার দেব, পুলিশ সহ সমগ্র প্রশাসনিক ব্যয়, পুলিশ খাতে ব্যয় এবং পারসেন্টেজ।

উত্তর প্রদেশে ৪৫৮ কোটি ৯১ লক্ষ পুলিশ সহ সমগ্র প্রশাসনিক ব্যয়, ১৩৯ কোটি ৫৭ লক্ষ পুলিশ খাতে ব্যয়, পারসেন্টেজ ৩৯ পারসেন্ট। ত্রিপুরা, পুলিশ সহ সমগ্র প্রশাসনিক ব্যয়, ৩৪ কোটি ৫৬ লক্ষ টাকা, পুলিশ খাতে ব্যয় ১৩ কোটি ৩৬ লক্ষ টাকা, ৩৮ পারসেন্ট। তামিলনাডু ১৬৫ কোটি ৪৪ লক্ষ, পুলিশ খাতে ৮২ কোটি ৫৭ লক্ষ—৪৯ পারসেন্ট। সিকিম, ৫ কোটি ১২ লক্ষ, পুলিশ খাতে ২ কোটি ৫২ লক্ষ, ৫০ পারসেন্ট।

[4-20—4-30 P.M.]

রাজস্থান, ১১৮.৭১ কোটি, ৭০.১৩ কোটি—৫৯ পারসেন্ট, পাঞ্জাব ; ৯৫.২৭ কোটি, ৪৯.৮২ কোটি—৫২ পারসেন্ট, ওড়িষ্যা ; ১০৭.৪৫ কোটি, ৩৪.২১ কোটি—৩১ পারসেন্ট, নাগাল্যান্ড ; ৪০.৯২ কোটি, ২৫.১৮ কোটি—৬১ পারসেন্ট, মেঘালয় ; ২২.৯১ কোটি, ১০.৭০ কোটি—৪৬ পারসেন্ট, মহারাষ্ট্র ; ৪৬১.৯৫ কোটি, ১৭৪.৬১ কোটি—৩৭ পারসেন্ট, মধ্যপ্রদেশ ;১৮৪.৯২ কোটি, ৯৮.৭১ কোটি—৫৩ পারসেন্ট, কেরালা ; ৮৩.৮২ কোটি, ৪৭.৪২ কোটি—৫৬ পারসেন্ট, কর্নাটক ; ১২৪.৭৪ কোটি, ৬৮.০০ কোটি—৫৪ পারসেন্ট, জম্মু-কাশ্মীর ; ৬১.৫২ কোটি, ৩২.৬৮ কোটি—৫৩ পারসেন্ট, হিমাচল প্রদেশ ; ৩২.৯৩ কোটি, ১৩.৭৬ কোটি—৪১ পারসেন্ট, হরিয়ানা ; ৬২.১৪ কোটি, ৩০.০৫ কোটি—৫৩ পারসেন্ট, গুজরাট ; ১৩৬.৮৩ কোটি, ৮৬.২০ কোটি—৬২ পারসেন্ট, বিহার ; ১৯০.০৬ কোটি, ১০৯.৯৯ কোটি—৫৭ পারসেন্ট, অন্ধ্র প্রদেশ ; ১৯২.৯৬ কোটি, ৯৬.৪৬ কোটি—৪৯ পারসেন্ট। ফলে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাত্র দুটি রাজ্য বাদ দিলে পশ্চিমবঙ্গে পুলিশ খাতে ব্যয় অন্যান্য সমস্ত রাজ্যকে ছাড়িয়ে গেছে এটাই হচ্ছে কথা। কেন এই পুলিশ খাতে ব্যয় বৃদ্ধি? আজকে একটি সরকার যাঁরা নিজেদের জনমুখি বামপন্থী বলে দাবি করেন, যে সরকার জনপ্রিয়তার দাবি করেন—তাঁরা পুলিশ খাতে ব্যয় বৃদ্ধি করবে কেন? তাঁরা তো জনগণের সমর্থনের ভিত্তিতে টিকে থাকবেন! সেখানে অত্যাচার সরকারের মতো পুলিশ খাতে যদৃচ্ছভাবে ব্যয় বৃদ্ধি করে টিকে থাকবার তো তাঁদের প্রয়োজন নেই! কিন্তু আমরা অত্যন্ত বেদনার সঙ্গে লক্ষ্য করছি, তাঁরা পুলিশ খাতে ব্যয় বৃদ্ধি করে চলেছেন। একটা অদ্ভুত দৃষ্টিভঙ্গি! একটা জনমুখি বামপন্থি সরকার আজকে পুলিশ খাতে ব্যয় বৃদ্ধি করে চলেছেন। কিন্তু এক্ষেত্রে অর্থ বাঁচিয়ে সেই অর্থ তাঁরা উন্নয়ন খাতে ব্যয় করবেন, এটাই স্বাভাবিক। কিন্তু একটা ভিন্ন চিত্র পশ্চিমবাংলার মানুষের সামনে আজকে তাঁরা তুলে ধরেছেন। এই যে বিপুল হারে পুলিশ খাতে ব্যয় বেড়েছে, এক বছরে ১৫ কোটি টাকা বেড়েছে, এটা কার স্বার্থে বেড়েছে? জনগণের স্বার্থে, নাকি ভেস্টেড ইন্টারেস্টে মালিকদের স্বার্থে? জনগণের স্বার্থে পুলিশ কি আজকে কাজে লাগছে? পুলিশ আজকে সেই কাজই যদি করত তাহলে তো ইনসিডেন্ট অব ক্রাইম কমত। অপরাধমূলক কার্যকলাপ তাহলে তো কমত! আজকে একথা ঠিক—বিহার, উত্তর প্রদেশ বা অন্যান্য রাজ্য, যেখানে কংগ্রেসি রাজত্ব চলছে, এই ব্যাপারে সেখানকার কোনও রেকর্ড

দরকার নেই। পশ্চিমবাংলার আইনশৃঙ্খলার ব্যাপারে আমি বলছি যে, পশ্চিমবাংলার এই পরিস্থিতি ভাল। আইনশৃঙ্খলার পরিস্থিতি এখানে খুবই ভাল। বিভিন্ন দিকের রেকর্ড যতটুকু পাওয়া যায় তার সবটা অবশ্য থানায় রেকর্ড হয় না। এক্ষেত্রে এই রাজ্যের খুনের যা রেকর্ড, তাতে দিনে গড়ে অন্তত ৪ জন করে খুন হয়। বার্ষিক গড়পড়তা ১৪০০ থেকে ১৫৫০ জন এখানে খুন হয়। অবশ্য এর সমস্তটা থানায় রেকর্ড হয় না। ডাকাতি, রাহাজানির কারণে রাস্তাঘাটে মানুষের চলাফেরার কোনও নিরাপত্তা নেই। গ্রামাঞ্চলে দ্রুত হারে ডাকাতি বাড়ছে। সুন্দরবন অঞ্চলে বর্তমানে প্রচন্ডভাবে ডাকাতি বেড়েছে। সরকারি এবং বেসরকারি লঞ্চে ডাকাতির সংখ্যা সেখানে ক্রমাগত বাড়ছে। রাত ৮টার পর সেখানে ঐসব ঘটনা ঘটছে। ফলে দোকানিরা তাঁদের দোকান সন্ধ্যা বেলাতেই বন্ধ করে দিচ্ছেন। এই হাউসেও এই ব্যাপারে মেনশন করা হয়েছে যে, সেখানে ইনসিডেন্স অব ক্রাইম ক্রমাগত বাড়ছে। আজকে পুলিশ বাজেট বাড়ান জনগণের স্বার্থে। কিন্তু পুলিশ প্রশাসন জনগণের স্বার্থ মেটাতে পারছে না। এখানে মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন, "গণতান্ত্রিক আন্দোলনের ক্ষেত্রে, শান্তিপূর্ণ গণ আন্দোলনের ক্ষেত্রে হস্তক্ষেপ করা হয় না। ন্যায়সঙ্গত ট্রেড ইউনিয়ন আন্দোলনে পুলিশকে দূরে সরে থাকতে বলা হয়েছে।" এই কথা এখানে বলা হয়েছে। ন্যায় সঙ্গত গণতান্ত্রিক আন্দোলনের উপর পশ্চিমবাংলায় পুলিশের হস্তক্ষেপ হয়নি? বাসের ভাড়া বৃদ্ধির প্রতিবাদে যে আন্দোলন, ট্রামের ভাড়া বৃদ্ধির প্রতিবাদে যে আন্দোলন সেই আন্দোলনের উপর পুলিশের হস্তক্ষেপ হয়নি? এই পশ্চিমবাংলার বুকে গণতান্ত্রিক মানুষের উপর পুলিশ লাঠি চালায়নি, গুলি চালায়নি? এর ফলে ৩ জন মানুষের জীবন চলে যায়নি বামফ্রন্ট সরকারের আমলে? আজকে আপনারা বলছেন পুলিশ শ্রমজীবী মানুষের স্বার্থে, দুর্বলতর মানুষের স্বার্থে কাজ করছে। আজ পর্যন্ত গ্রামাঞ্চলে যে ভেস্টেড সার্কেল আছে তাদের সঙ্গে পুলিশের যে চেন অব কোরাপশন আছে সেই চেন অব কোরাপশনকে ভাঙতে পেরেছেন? আজকে গ্রামাঞ্চলে জোতদার, জমিদার, মহাজন তাদের সঙ্গে পুলিশ প্রশাসনের যে দুষ্ট চক্র তৈরি হয়েছে তাতে গরিব কৃষক, খেটে খাওয়া দিন মজুর, সাধারণ গরিব মানুষ বলি হচ্ছে না? এটা আপনারা অস্বীকার করতে পারবেন? ফলে এই জিনিস আজও চলছে। আজকে কতকগুলি জিনিস দেখলেই বোঝা যায় পুলিশের সাম্রাজ্যবাদী ঐতিহ্যবাহী চরিত্র আজকেও অব্যাহত রয়েছে। পুলিশের গণতান্ত্রিক নৈতিক আচরণ বোধ ফিরিয়ে আনার কোনও প্রচেষ্টা আজ পর্যন্ত গ্রহণ করা হয়নি। পুলিশের উপর আজকে নিরঙ্কুশ ক্ষমতা দেওয়া হয়েছে, এটা আপনারা অস্বীকার করতে পারবেন? কংগ্রেস আমলে যেমন থার্ড ডিগ্রি মেথডে থানার লকআপে সাধারণ মানুষকে এবং বন্দিদের উপর অত্যাচার করা হত আজও এই জিনিস চলছে। পুলিশ লকআপে বন্দিদের মৃত্যু হচ্ছে না? এই কথা আপনারা উড়িয়ে দিতে পারবেন না। পুলিশের হাতে যে নিরঙ্কুশ ক্ষমতা দেওয়া হয়েছে এই কথা কেউ অস্বীকার করতে পারবেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার সময় কম, আমার আরও অনেক কিছু বলার ছিল। পরিশেষে আমি বলতে চাই যে ভারতীয় পুলিশের জাতীয় কমিশনগুলি একটা সাজেশন দিয়েছিল। এই হাউসে প্রশ্ন-উত্তর পর্বে মাননীয় মুখ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করেছিলাম যে পুলিশ কমিশনের সাজেশন ছিল যে পুলিশের যদৃচ্ছা অত্যাচার দমন করা হোক।

(এই সময় লাল বাতি জ্বলে ওঠে এবং মাননীয় স্পিকার পরবর্তী বক্তাকে বলার জন্য

ডাকেন)

**শ্রী শ্রীধর মালিক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যে পুলিশ বাজেট এই হাউসে উপস্থিত করেছেন তাকে পূর্ণ সমর্থন করে দু-একটা কথা বলতে চাই। এই বাজেটকে কংগ্রেস পক্ষের মাননীয় সদস্যরা বিরোধিতা করেছেন। স্বাভাবিক ভাবেই ওনারা এর বিরোধিতা করবেন। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার খেটে খাওয়া মানুষের সরকার, সুতরাং তাঁদের দৃষ্টিভঙ্গি তাদের স্বার্থেই হবে। তাদের যেটা দরকার সেটা এই সরকার করবে, গণতান্ত্রিক আন্দোলনের বিরোধিতা করবে না এবং সেটাই এই পশ্চিমবাংলায় ঘটছে। কিন্তু কংগ্রেসের যাঁরা মাননীয় সদস্য তাঁদের দৃষ্টিভঙ্গি হচ্ছে জোতদার, জমিদার, শিল্পপতি, পুঁজিপতি, এবং মহাজনদের দালালি করা এবং তাদের স্বার্থে কাজ করা। স্বাভাবিক ভাবেই পশ্চিমবাংলার পুলিশ যখন তাদের স্বার্থে কোনও কাজ করছে না তখন তাঁরা বিরোধিতা করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তবে আমি একটা কথা বিরোধী দলের মাননীয় সদস্য সত্য বাপুলী মহাশয়কে বলব মাননীয় মুখ্যমন্ত্রী সম্পর্কে তিনি যে উক্তি করেছেন সেটা অন্তত করা উচিত নয়। তাঁর অন্তত একটু কৃতজ্ঞতা বোধ থাকা উচিত। মাননীয় জ্যোতিবাবুকে তিনি বললেন তাঁর লাল হাতের বদলে কালো হাত হওয়া উচিত। আমি এই কথা শুধু মাননীয় সদস্যকে বলতে চাই মাননীয় মুখ্যমন্ত্রীর যদি লাল হাতের বদলে কালো হাত হত তাহলে এখানে আর গণতন্ত্র থাকত না এবং পশ্চিমবাংলার মাটিতে আপনাদের কোনও অস্তিত্ব থাকত না আপনারা অতীতে যা নক্কার জনক কাজ এই পশ্চিমবাংলার মাটিতে করেছেন।

[4-30–4-40 P.M.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তাই আমি বলি যে, ওঁদের একটু কৃতজ্ঞতাবোধ থাকা উচিত ছিল। আজকে ওঁরা এখানে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের এই পুলিশি বাজেটের বিরোধিতা করলেন। বিরোধিতা ওঁরা করবেন, একথা ঠিক। কিন্তু আমি জিজ্ঞাসা করি, কি ধরনের বাজেট হলে ওঁদের মনঃপুত বাজেট হত? কি ধরনের ব্যজেট হলে ওঁরা সমর্থন করতেন? আমরা জানি, কোন্ ধরনের পুলিশি বাজেট হলে ওঁরা সমর্থন করতেন। আমরা বেশ ভালো ভাবেই জানি, ভারতবর্ষের অন্যান্য রাজ্যে, যেখানে কংগ্রেসিরা রাজত্ব চালাচ্ছেন, সেখানে পুলিশের যে ভূমিকা, সেই ধরনের অবস্থা যদি ওঁরা এখানে দেখতে পেতেন, তাহলে ওঁরা এই বাজেটকে সমর্থন করতে পারতেন। আমরা ভালো ভাবেই জানি, সেই সমস্ত রাজ্যগুলিতে পুলিশের ভূমিকা কেমন। পুলিশ বিভিন্ন কাজে কি ভাবে কাজ করছে তা আমাদের ভালো ভাবেই জানা আছে। পাশের রাজ্য বিহারে গরিব মানুষ যদি জমির জন্য আন্দোলন করেন, গরিব কৃষক যদি একটু জমি পাওয়ার আশায় কোনও আন্দোলনে নামেন, সেখানকার হরিজন সম্প্রদায় যথা, তফসিলি জাতি ও উপজাতি সম্প্রদায়ের মানুষ যদি একটু জমির জন্য মিছিল করেন, সামান্য চার আনা, আট আনা মজুরি বৃদ্ধির জন্য দাবি করেন, তাহলে সেখানকার শাসকশ্রেণী পুলিশ দিয়ে তাঁদের উপর অত্যাচারের ঢল নামিয়ে দেন। সেই সমস্ত মানুষকে তারা কেবল খুন করেই ক্ষান্ত হয় না, গ্রামের পর গ্রাম জ্বালিয়ে পুড়িয়ে নিঃশেষ করে দেয়। এই তো হচ্ছে সেখানকার অবস্থা। স্যার, আপনি উত্তর প্রদেশের অবস্থা দেখুন। সেখানে বছরের পর বছর ধরে সাম্প্রদায়িক দাঙ্গা হচ্ছে আমরা দেখতে পাচ্ছি। সেখানকার শাসকশ্রেণী সেই সমস্ত দাঙ্গা-হাঙ্গামা নিরসনের ব্যাপারে চরম ভাবে উদাসীন। সেখানে বাবরি মসজিদের

ব্যাপার বা রাম নিবাসের ঘটনা আপনি লক্ষ্য করুন, সমস্ত ব্যাপারেই সেখানকার শাসকশ্রেণী উদাসীন। একটার পর একটা সাম্প্রদায়িক হাঙ্গামা সেখানে ঘটে চলেছে। গুজরাটের ব্যাপারে দেখুন, সেখানকার মুখ্যমন্ত্রী সংস্কারের ঘটনায় স্বয়ং জড়িত। অথচ সেখানে এই সমস্ত ঘটনাকে কেন্দ্র করে নির্মম ভাবে মানুষ খুন হচ্ছেন, দাঙ্গা-হাঙ্গামা সেখানে লেগেই আছে। একই অবস্থা আপনি দেখুন পাঞ্জাবের বুকেও ঘটে চলেছে। দিল্লির দিকে একবার দেখুন, খোদ রাজধানী, যেখানে কেন্দ্রীয় সরকারের প্রধানমন্ত্রী সম্রাট রাজীব গান্ধী বসে আছেন, সেখানে সাধারণ মানুষের জীবনের কোনও নিরাপত্তা নেই। প্রতিনিয়ত সেখানে মানুষ খুন হয়ে যাচ্ছে। মানুষ সেখানে এক ভয়ঙ্কর বিপজ্জনক অবস্থার মধ্যে দিনাতিপাত করছেন। কতকগুলি দৃষ্টান্তের কথা এখানে মাননীয় সদস্যরা উল্লেখ করেছেন, আমি সেখানে কয়েকটি দৃষ্টান্তের কথা আপনার সামনে রাখতে চাই, বিশেষ করে ১৯৮৫ সালে বিভিন্ন রাজ্যে কি ধরনের নারকীয় ঘটনা ঘটেছে তার একটা তুলনামূলক চিত্র আমি এখানে তুলে ধরতে চাই। বিরোধী দলের মাননীয় সদস্যরা হয়ত অনেকেই এই তথ্যটা জানেন না, আমি সেখানকার প্রকৃত তথ্যটা তুলে ধরতে চাই। ১৯৮৫ সালে বিহারে ডাকাতি হয়েছে ২,৭৯৩, রবারি হয়েছে ১৯৬৬ এবং মার্ডার হয়েছে ৩,১৭২টি। উত্তর প্রদেশে ঐ বছরে ডাকাতি হয়েছে ২,২৩৫, রবারি হয়েছে ৫,৭৭০ এবং মার্ডার হয়েছে ৬,২৭৫টি। মধ্য প্রদেশে ঐ বছরে ডাকাতি হয়েছে ৩,১৩, রবারি হয়েছে ২,৩৭৯ এবং মার্ডার হয়েছে ২,৫৫৮টি। কিন্তু ১৯৮৫ সালে ওয়েস্ট বেঙ্গলে ডাকাতি হয়েছে ৭৫০, রবারি হয়েছে ৭৩৬ এবং মার্ডার হয়েছে ১,৪২৭টি। এই হচ্ছে সারা ভারতবর্ষের বিভিন্ন রাজ্যের সঙ্গে পশ্চিমবাংলার অবস্থা। এবারে আমি এখানে ভারতবর্ষের বিভিন্ন রাজ্যের সঙ্গে আমাদের কলকাতা শহরের এবং অন্যান্য ৪টি জায়গার চিত্র তুলে ধরছি। আইনশৃঙ্খলার ব্যাপারে ১৯৮৫ সালে এবারে আমি দিল্লির অবস্থা সম্বন্ধে একটু বলি। দিল্লিতে খুন হয়েছে ৩১২টি। বোম্বে শহরে ঐ বছরে খুন হয়েছে ২৩৫টি, আমেদাবাদ শহরে খুন হয়েছে ১৩৪টি এবং সেই তুলনায় আমাদের কলকাতা শহরে মার্ডার হয়েছে মাত্র ৮২ জন। এর দ্বারাই প্রমাণ হয়ে যায় যে সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলাই হচ্ছে একমাত্র রাজ্য যেখানে অন্যান্য শহরগুলির তুলনায় অনেক ভাল অবস্থায় আছে। আমাদের রাজ্য ভারতবর্ষের অন্যান্য রাজ্যের মতো নয়। এখানকার পরিস্থিতি অন্যান্য রাজ্যের মতো নয়। আমি এখানে আর একটি ঘটনার উল্লেখ করতে চাই। উত্তর প্রদেশে হরিজন সম্প্রদায়ের উপর অন্যান্য সম্প্রদায়ের মানুষ যে ভাবে নানা অত্যাচার ও নির্যাতন নিপীড়ন চালিয়ে যাচ্ছে—অন্যান্য আরও কতকগুলি রাজ্যেও একই অবস্থা চলছে—তার তুলনায় আমাদের পশ্চিমবাংলায় এই ধরনের কোনও ইনসিডেন্ট বিশেষ হয় না বললেই চলে। উত্তর প্রদেশে হরিজন সম্প্রদায়ের উপর এই ধরনের ইনসিডেন্ট হয়েছে ৪,১৩৫টি, মার্ডার হয়েছে ২২৩ এবং রেপ হয়েছে ১৭৭টি। মধ্য প্রদেশে টোটাল ইনসিডেন্ট ঘটেছে ৫,১৩৩টি, মার্ডার হয়েছে ৭৫ জন এবং রেপ হয়েছে ১৯৪ জন। রাজস্থানে টোটাল ইনসিডেন্ট ঘটেছে ১৪৩৭টি, মার্ডার হয়েছে ২৯ এবং রেপ হয়েছে ১০১টি। আর তুলনামূলক ভাবে পশ্চিমবাংলাতে টোটাল ইনসিডেন্ট ঘটেছে ১০টি, মার্ডার হয়েছে ৩ জন এবং রেপ হয়েছে ১ জন। সারা ভারতবর্ষের সঙ্গে এটাই হচ্ছে তুলনামূলক ভাবে পশ্চিমবাংলার ছবি। এর দ্বারা এটাই প্রমাণিত হয় যে এখানকার আইনশৃঙ্খলার অবস্থা ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় অনেক উন্নত।

পশ্চিমবঙ্গের পাশাপাশি অন্যান্য রাজ্যে আজকে যে ধরণের ঘটনা ঘটছে তা বলার নয়। এখানে সত্যবাবু আরও অনেক কংগ্রেস সদস্য জোর গলায় অনেক কথা বলে গেলেন। আমি বর্ধমান জেলার লোক, আমি জানি আগে সেখানে ১১০০ ছেলে খুন হয়েছিল এবং পার্টির সেক্রেটারি শিবশঙ্কর চৌধুরি খুন হল কিন্তু ব্যবস্থা নেওয়া হল না। বর্ধমান জেলায় এই রকম গণতান্ত্রিক আন্দোলনের নেতা এবং কর্মীরা খুন হল কিন্তু কিছু হল না। ১১০০ কর্মী খুন হল কিন্তু কারুর বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেওয়া হল না, এমন কি গ্রেপ্তার পর্যন্ত করা হল না। আজকে তারা কিনা আইন শৃঙ্খলার কথা বলেন। এই প্রসঙ্গে আমি দু একটি কথা বলতে চাই আমরা দেখেছি যে কয়েকদিন আগে কলিকাতার বুকে বহুবাজারে দুর্নীতির কাজে লিপ্ত থাকার জন্য কয়েকজনকে আটক করা হয় এবং তাদের ছাড়িয়ে আনার জন্য আপনাদের দলের লোক কংগ্রেসি কাউন্সিলার জেলখানায় গিয়ে ওদের হয়ে সুপারিশ করেছিলেন। সুতরাং এই তো আপনাদের ভাবমূর্তি। শ্রী অম্বিকা বাবু আজকে হাওড়ার এম. এল. এ., তিনি কি করেছেন—তিনি দুজন কংগ্রেসি ছেলেকে এফ. সি. আই.-তে চাকুরি দেওয়ার নাম করে ১২০০ টাকা আদায় করেছেন। পরে অবশ্য ওই দুজন ছেলেকে গ্রেপ্তার করা হয়েছিল এবং অম্বিকা বাবু এম. এল. এ. গিয়ে ওদের হয়ে জেলে সুপারিশ করেছিলেন। এইভাবে তারা দেশের সর্বনাশ করছে। আমি একটা কথা বলে শেষ করতে চাই। আমার অনুরোধ মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে যে আইনশৃঙ্খলার যদি আরও উন্নতি করতে হয় তাহলে এই সমস্ত সমাজবিরোধী, গুন্ডা যারা কংগ্রেসি তাদের অবিলম্বে গ্রেপ্তার করার ব্যবস্থা করুন। তাহলে আরও বেশি উন্নতি হবে এবং এই ব্যবস্থা নেওয়ার জন্য ওদের কিছু সদস্যরা গোপনে জ্যোতিবাবুকে এরজন্য ধন্যবাদ দিয়ে আসবেন। এই বলে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তৃতা শেষ করছি।

[4-40 – 4-56 P.M.]

**শ্রী অমরেন্দ্রনাথ ভট্টাচার্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পুলিশ বাজেট পুলিশ মন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর উপস্থিতি অবশ্যই বাঞ্ছনীয় ছিল। সেদিন প্রশাসনিক ব্যয়বরাদ্দের পরে উনি বললেন যে ওরা যে কোথায় থাকে, কোথায় কি বলে, এরা না বোঝে বাংলা না বোঝে ইংরাজি। আমার ধারণা এই সভায় খুব কম লোক আছে যারা মুখ্যমন্ত্রীর থেকে কম বাংলা জানেন আবার এমন লোকও বেশি নেই যারা মুখ্যমন্ত্রী থেকে বেশি ইংরাজি জানেন। উনি যখন বিরোধী দলের নেতা ছিলেন তখন ডঃ বিধানচন্দ্র রায়কে হামেশাই বলতেন এত দেমাক কেন আপনার হোয়াই আর ইউ সো ভেন গ্লোরিয়াস। আজকে ওই প্রশ্ন ওঁরই উপরে নিক্ষেপ করা হোক। এখানে দেখলাম সরকারি পক্ষের বিভিন্ন সদস্যরা উত্তর প্রদেশে কি হয়েছে, চম্বলে কে কম্বল নিয়েছে, মধ্য প্রদেশে কে মধ্যমণি হয়েছেন তার হিসাব দিলেন। বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায় যদি আজকে বেঁচে থাকতেন তাহলে আপনাদের দিকে তাকিয়ে বলতেন আমি অধম বলিয়া তুমি অধম হইবে কেন? আজকে পশ্চিমবাংলার বিধানসভা চম্বলের বিধানসভা নয়। পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী উত্তর প্রদেশের মুখ্যমন্ত্রী নন। সুতরাং অন্যান্য রাজ্যের তুলনা করে লাভ নেই। এই রাজ্যের অতীতের সঙ্গে বর্তমানের তুলনা করা হোক। ১৯৬১ সালের এবং ১৯৫৭ সালে পুলিশ বাজেটের ৩০ কোটি ৩৭ লক্ষ ৮৯ হাজার টাকা ধরা হয়েছিল। তখন বিরোধী সদস্য শ্রী সুবোধ বন্দোপাধ্যায় মহাশয় বলেছিলেন যে আপনাদের পেছনে তো

জনসমর্থন আছে যদি এই দাবি আপনারা করেন তাহলে অত টাকা পুলিশের জন্য রাখার দরকার কি, তাদের পেছনে কোটি কোটি টাকা খরচ হচ্ছে কেন? জনসাধারণের সদিচ্ছা প্রণোদিত সমর্থন যদি থাকত এত পুলিশের প্রয়োজন হত না।

সুবোধ বাবুর প্রশ্নটি আমি পুনরুল্লেখ করে মুখ্যমন্ত্রীর উদ্দেশ্যে নিক্ষেপ করছি। তিনি ১৯৫৭ সালে বলেছিলেন জনগণের রাষ্ট্র হলে পুলিশের পেছনে ব্যয় না বাড়িয়ে অন্য ব্যবস্থা করলে ভাল হত। তখন ৬০ কোটি ৩৭ লক্ষ ৪৯ হাজার টাকার বাজেট ছিল এবং এর উপরেই তাঁর বক্তব্য ছিল। আর আজ ১৬০ কোটি টাকার বাজেট দেখে দেবপ্রসাদবাবুর পাশে বসে সুবোধবাবু জোরের সঙ্গে বলতেন যে এটা জনগণের রাষ্ট্র নয়, পুলিশি রাষ্ট্র। ১৯৬১ সালে ততকালীন মন্ত্রী কালিপদ মুখার্জির বক্তৃতা থেকে উল্লেখ করছি। ১৯৫৮-৫৯ সালে মোট বরাদ্দের ৯.৯% ছিল পুলিশ খাতে, ৫৯-৬০ সালে ৯.৩%, ৬০-৬১ সালে ৯.১% ছিল পুলিশ খাতে এবং সেদিন মোট টাকা ছিল ৮ কোটি ৯ লক্ষ ৮৭ হাজার টাকা। অনিলবাবু বললেন টাকার দাম এখন কমে গেছে। ১৪ পয়সাটাকে যদি ৭ গুণ করি তাহলে ৮ কোটির জায়গায় ৫৬ কোটি হয়। অর্থাৎ ১০৪ কোটি টাকার বাড়তি বাজেট দিয়েছেন। এরজন্য আপনারা কৃতিত্ব দাবি করছেন? প্রতি বছর পুলিশ খাতে ১০-১২ লক্ষ টাকা ব্যয় বাড়তি হবে। এইভাবে আমরা সরকারি নীতি দেখছি এবং একটা জঘন্য অবস্থা সৃষ্টি করছেন এই মন্ত্রী মন্ডলি একটা পুলিশি রাষ্ট্র কায়েম করে। সুবোধবাবুর সেই একই প্রশ্ন আমরা করি যে, ১৬০ কোটি টাকা বরাদ্দ করে পুলিশি রাষ্ট্র কায়েম করছেন এই বামফ্রন্ট সরকার। এবং পুলিশি রাষ্ট্রে রূপান্তরিত করা হচ্ছে। যদিও এই পুলিশ জনগণের কাজে আসে না। ৮ হাজার বিঘার ভেড়ি লুঠ হল। কাগজে দেখা গেল আধ ঘন্টা আগে পুলিশ সরে গেল। মুরারই থানায় আবদুল হালিম মুস্কালিন নামে এক কংগ্রেস কর্মীকে গুলি করে। গুলির ছররা তার চোখে লাগে। মেডিক্যাল কলেজে চিকিৎসার জন্য সে যায় কিন্তু তার চোখ সে আর ফিরে পেল না। কলহপুর গ্রামে বোম ভোলা নামে একজন নিরীহ মানুষ যে কংগ্রেসের সমর্থক তাকে মাঠে পিটিয়ে মারা হয়েছে। ১৩-১০-৮৫ তারিখে রাজ্যপালের কাছে দরখাস্ত করেছে বেলঘরিয়ার নিমতা থানার রবীন্দ্র পল্লির অনিল দাস এবং তার পুত্র যে তাদের খুন করার চেষ্টা করা হয় এবং তারা পেছনের দরজা দিয়ে পালিয়ে যায়। রাজ্যপালের কাছে দরখাস্ত করেও তার কোনও প্রতিকার করা হয়নি। পার্টির সন্ত্রাস চালাবার জন্য পুলিশকে নিষ্ক্রিয় করে রেখেছেন। এই বাজেটের বিরোধিতা করে আমি শেষ করছি।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** অন এ পয়েন্ট অব পার্সোনাল এক্সপ্ল্যানেশন, স্যার, আমি কিছুক্ষণ আগে বাইরে গিয়েছিলাম, শুনলাম আমার অনুপস্থিতির সুযোগে একজন বিধায়ক, তিনি বোধ হয় চলে গেলেন, উল্লেখ করেছেন যে আমি নাকি এফ. সি. আই.-এ চাকরি করে দেব সেজন্য ১২ হাজার টাকা নিয়েছি। উনি আমার পরিচয় জানেন না, আমি দায়িত্ব নিয়ে বলছি উনি স্যার, আপনার কাছে প্রমাণ দিন, তা যদি না হয় তাহলে বাইরে এসে বলার যদি সামর্থ থাকে বলুন, উনি যদি প্রমাণ না দিতে পারেন তাহলে আমি ওঁর বিরুদ্ধে প্রিভিলেজ নিয়ে আসব। অসভ্য, অভদ্র, সাধারণ সৌজন্যবোধ পর্যন্ত নেই।

(তুমুল গন্ডগোল)

**শ্রী সৈয়দ মোয়াজ্জম হোসেন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী যে ব্যয় বরাদ্দ এখানে রেখেছেন আমি প্রথমেই তাকে সমর্থন করে দু'একটা কথা বলতে চাই। তিনি আমাদের যে বাজেট বক্তৃতা দিয়েছেন এই বক্তৃতার মধ্যে এই রাজ্যের আইনশৃঙ্খলা পরিস্থিতি এবং অপরাধের ঘটনা এগুলি পরিষ্কার হয়ে গেছে। আমার আগের বক্তা অমর বাবু যে বক্তৃতা দিলেন আমি অবাক হয়ে গেলাম তাঁর বক্তব্যের মধ্যে তিনি বিহার উত্তর প্রদেশের সাথে তুলনা করলেন। এই বক্তৃতায় পরিষ্কারভাবে লেখা আছে বিভিন্ন অপরাধজনিত ঘটনা যেমন খুন, চুরি, ডাকাতি, রাহাজানি, নারী ধর্ষণ এগুলি আগের দিনের চেয়ে ক্রমশ কমে আসছে। এইসব ঘটনা থেকে প্রমাণিত হচ্ছে এখানকার আইনশৃঙ্খলা পরিস্থিতি কি অবস্থায় আছে। সাথে সাথে অন্য রাজ্যের সাথে তুলনা করে আমরা দেখতে পাচ্ছি এখানকার অবস্থা তুলনামূলকভাবে অনেক শান্তিপূর্ণ। বিরোধী দলের নেতা সাত্তার সাহেব বক্তৃতা করার সময় শান্তির জন্য খুব আকুতি দেখালেন। তিনি শান্তি চাইছেন এটা আমাদের কাছে খুব অবাক লাগল। আমরা বিশ্বাস করি না যে দেশে কংগ্রেসী রাজত্ব থাকবে, এত কংগ্রেসী লোক থাকবে, তাদের গুন্ডা বাহিনী থাকবে সেই দেশে শান্তি বিরাজ করবে; এটা হতে পারে না। আমি শুনেছি সাত্তার সাহেবের নিজের ভাই অনেক অপরাধের সাথে জড়িত, মুর্শিদাবাদের জনগণ একথা জানেন। ওদের শান্তি আর আমাদের শান্তির মধ্যে পার্থক্য আছে। ওদের শান্তি বলতে যেটা বোঝায় সেই শান্তি হচ্ছে আগের দিনে গ্রামাঞ্চলে জোতদাররা সাধারণ মানুষের উপর অত্যাচার করবে, সাধারণ মানুষ তা মুখ বুজে সহ্য করবে। ক্ষেত মজুরকে যা ইচ্ছা মজুরি দেবে, বর্গাদারকে উচ্ছেদ করবে, মানুষ তা মুখ বুজে সহ্য করবে, তাহলে শান্তি থাকবে।

[4-50–5-00 P.M.]

আজকে পরিস্থিতি সম্পূর্ণ ভিন্ন। ওরা পুলিশ দিয়ে, গুন্ডা দিয়ে এই সব গরিব মানুষের উপর অত্যাচার করতেন। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে মৌলিক দৃষ্টিভঙ্গির পার্থক্য অনেক হয়ে গেছে। আজকে পুলিশ গণতান্ত্রিক আন্দোলনে, সাধারণ মানুষের আন্দোলনে আক্রমণ করছে না। সেই জন্যই ওরা এত চিৎকার করছেন যে, শান্তি বোধ হয় চলে গেল, দেশে অরাজকতা সৃষ্টি হয়েছে। এই জিনিসই ওরা চাইছেন। আমরা দেখেছি আগেকার দিনে কৃষক আন্দোলন করছে, সেই আন্দোলন দমাতে পারছে না, পুলিশ ব্যবহার করা হচ্ছে, তখন গরিব মানুষের নামে চুরির কেস দিয়ে আক্রমণ চালানো হত এবং এইভাবে তাদের জেলে ভরে দেওয়া হল। তার পরবর্তি ঘটনা আরও ভয়াবহ। স্যার, তখন বিনা বিচারে আটক আইন মিসা, নাসা, এসমা প্রয়োগ করা হল। সাধারণ ক্ষেত মজুর কিছুই জানে না, কিন্তু ওদের দৌলতে মিসা শিখে নিল। জরুরি অবস্থায় জোতদাররা বিনা বিচারে আইন মিসায় ক্ষেত মজুরদের জেলে ভরে দিল। তখন পুলিশের কাজের তদন্তের দরকার হল না, দক্ষতার দরকার হল না। তখন তারা যখন খুশি বিনা বিচারে আটক করে দিলেন। গোটা পুলিশ বাহিনীকে তারা নিজেদের বাহিনীতে পরিণত করেছিলেন। আজকে পশ্চিমবাংলার আইন শৃঙ্খলার পরিস্থিতি অনেক ভাল। আজ পুলিশের দক্ষতা অনেকখানি বেড়ে গেছে। আগের থেকে এখানে খুন কমেছে, অপরাধমূলক ঘটনা কমেছে পুলিশের দক্ষতার ফলে। ওরা যে শান্তির কথা বলছেন সেই শান্তি আর কোনওদিন পশ্চিমবাংলায় ফিরে আসবে না। মাননীয় উপাধ্যক্ষ

মহাশয়, পশ্চিমবাংলায় শান্তি শৃঙ্খলা রয়েছে অন্যান্য রাজ্যের তুলনায় এবং সেটা বাজেট বক্তৃতায় বলা হয়েছে। অন্যান্য রাজ্যে নারী নির্যাতন হচ্ছে। এখানে নারী নির্যাতন নেই। কলকাতা শহর কিম্বা অন্যান্য মফস্বল শহরে মহিলারা রাত্রি ৯/১০টার পরে নির্ভয়ে বেরুতে পারে। ভারতবর্ষের অন্যান্য রাজ্যে এমন কি খোদ দিল্লিতে পর্যন্ত মহিলারা রাত্রে নির্ভয়ে বেরোতে পারে না। আমি আর দু'একটি কথা বলে আমার বক্তব্য শেষ করব। গণতান্ত্রিক অন্দোলনে পুলিশ আক্রমণ করছে না। কিন্তু একটা চক্রান্ত চলছে, ওরা চক্রান্ত করে চলেছেন। পুলিশের একটা অংশকে নিয়ে ওরা রাজনীতি করতে চাইছেন। আমি গত ১৪ তারিখের মেদিনীপুর শহরের একটা ঘটনা উল্লেখ করতে চাই। স্যার, ঐদিন গাজনের জমায়েত হয়েছিল। এই জমায়েত প্রত্যেক বছর হয়। সেখানে কিছু পুলিশ গিয়ে সাধারণ মানুষের উপর আক্রমণ করল এবং তাদের লকআপে নিয়ে গিয়ে পেটানো হল, গাড়িতে করে নিয়ে যাবার সময় পেটানো হল। এতে আমরা সবাই বিক্ষুব্ধ হয়েছি, এর প্রতিকার দাবি করেছি। আমরা জানি পুলিশের এক অংশ এটা করতে চায়। আমার নিজের কনস্টিটিউয়েন্সিতে পুলিশ গিয়ে জোতদারের হয়ে ধান কেটেছে। আমরা অবাক হয়ে গেছি। বামফ্রন্ট সরকার আসার পরে এই জিনিস হয়েছে। আমরা ও. সি.-কে জিজ্ঞাসা করেছিলাম। তিনি বললেন হাই কোর্ট থেকে অর্ডার দেওয়া হয়েছে। কাজেই ও. সি. বললেন হাই কোর্ট থেকে অর্ডার দেওয়া হয়েছে পুলিশ গিয়ে ধান কাটবে। এর বিরুদ্ধে জনগণ যেমন সজাগ আছেন তেমনি আগামী দিনে এই সব চক্রান্তকে পরাস্ত করতে হবে এবং এটা হলেই পশ্চিমবাংলায় শান্তি শৃঙ্খলা বজায় থাকবে। এই কথা বলে বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, আজকে পুলিশমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী পুলিশ খাতে যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তার বিরোধিতা করে আমাদের পক্ষ থেকে যে সমস্ত কাট মোশন এসেছে তার সমর্থনে বক্তব্য রাখছি। তবে কী বক্তব্য রাখব সেটা কিন্তু ভেবে পাচ্ছি না। আমরা ইতিপূর্বে দেখেছি যখন কোনও দপ্তরের ব্যয় বরাদ্দের উপর আলোচনা হত তখন ভারপ্রাপ্ত মন্ত্রী সরকার পক্ষ বলুন আর বিরোধী পক্ষই বলুন তাঁদের বক্তব্যের উত্তর দিতেন। আমরা লক্ষ্য করেছি আমাদের মুখ্যমন্ত্রী সমালোচনা বেশি পছন্দ করেন না, স্তাবকতা পছন্দ করেন। যখন তিনি আমাদের কোনও প্রশ্নের উত্তর দিতে পারেন না তখন তিনি বিরোধী পক্ষের উপর বিরূপ হন। যে মুখ্যমন্ত্রী পশ্চিমবাংলার জনসাধারণকে অপমান করেন তাঁর কাছ থেকে অবশ্য আমরা কোনও রকম জবাব আশা করি না। তিনি আমাদের বক্তব্যের কোনও উত্তর দেন না এবং উত্তর চাইলেই বলেন, কি উত্তর দেব—না বোঝে ইংরেজি, না বোঝে বাংলা। আমি অবশ্য বলতে চাই না তিনি একজন ব্রিফলেস ব্যারিস্টার। তবে তিনি যদি আমাদের কথার জবাব দিতে গিয়ে অন্তত এটুকুও বলতেন যে এগুলো অসত্য তাহলে আমরা সব কথা প্রত্যাহার করে নিতাম। তিনি এখানে শুধু ভাষা ভাষা কথা বলেন এবং এটাই তাঁর স্বভাব। আমাদের বক্তব্য সম্বন্ধে তাঁর কোনও উত্তর নেই, কোনও কথা নেই। মাননীয় সদস্য অনিলবাবু এবং জয়ন্তবাবুর বক্তব্য শুনে আমার মাথা লজ্জায় হেঁট হয়ে যাচ্ছিল। আমি শুধু ভাবছিলাম এঁরা সচেতন পশ্চিমবাংলার বিধানসভার সদস্য। এঁরা বাইরে বলেন আমাদের সি. পি. এম.-এর সন্ত্রাসের বিরুদ্ধে লড়াই করতে হবে। স্যার, শ্রী শিবপ্রসাদ মালিক, গোঘাটের এম. এল. এ (ফরওয়ার্ড ব্লক) নিজের এলাকায় সাধারণ মানুষের কাছে ভয়ে যেতে পারেন না। তিনি যে যেতে পারছেন না সেটা

তথাকথিত কংগ্রেসি গুন্ডাদের জন্য নয়, তাঁদেরই শরিকদল সি. পি. এম.-এর ঠেংগাড়ে বাহিনীর ভয়ে যেতে পারছেন না। জলপাইগুড়িতে এঁরা হ্যান্ডবিল ছড়িয়েছে এবং তাতে লিখেছে, সি. পি. এম.-এর সন্ত্রাসের বিরুদ্ধে লড়তে হবে। কমলবাবু আমার কথা শুনে হাসছেন, কিন্তু জিজ্ঞেস করি তাঁর দিনহাটার অবস্থা কি? আমরা সেখানে একটা সভা করতে গিয়ে শুনলাম ফরওয়ার্ড ব্লকের লোকেরা বলছে আমাদের কর্মীদের কোনও নিরাপত্তা নেই। কমলবাবু এসব ঘটনা জানেন না? যদি নিজেদের শরিক দলের লোকের নিরাপত্তা না থাকে তাহলে বিরোধী দলের অবস্থা কি সেটা একবার আপনারা চিন্তা করুন। কাজেই বলছি একটু বুঝে সুঝে স্তাবকতা করবেন। নিজেদের দলের যে সমস্ত লোককে আপনারা চাকুরি দিয়েছেন তারা আপনাদের তোষামোদ করে এবং আপনারা সেই তোষামোদ উপভোগ করেন। আপনারা ছাত্রপরিষদ এবং যুব কংগ্রেসের লোকদের প্রতি নানা রকম কটাক্ষ করেন। কিন্তু আপনারা গ্রামাঞ্চলে একটা জায়গা দেখান তো যেখানে অন্যান্য লোকদের জন্য ব্যবস্থা করেছেন? আমার এলাকায় ফরওয়ার্ড ব্লকের সঙ্গে সি. পি. এম.-এর লড়াই হয়নি, আর. এস. পি.-র সঙ্গে সি. পি. এমের লড়াই হয়নি? প্রচুর ঘটনা এরকম ঘটেছে। মাননীয় সদস্য রবীনবাবু কংগ্রেসকে গালাগালি দিয়ে চলে গেলেন, কিন্তু ফরওয়ার্ড ব্লকের সদস্য কি করে এইসব কথা বললেন ভেবে পাই না। রবীনবাবু আমাদের প্রধামমন্ত্রী সম্বন্ধে বললেন পাইলটের চাকুরি করতেন। উনি বোধহয় জানেন না পাইলট হিসাবে কাজ করতে গেলে মাথা খুব ঠান্ডা রাখতে হয়, ব্রেণ পরিষ্কার রাখতে হয়। কারণ তাঁর একটা ভুলের জন্য মারাত্মক ঘটনা ঘটতে পারে। কাজেই আমাদের প্রধানমন্ত্রী মানসিক ভারসাম্য হারিয়ে ফেলেছেন এটা ঠিক কথা নয়। বরং দেখতে পাচ্ছি আমাদের মুখ্যমন্ত্রী মানসিক ভারসাম্য হারিয়ে ফেলেছেন এবং এখন তাঁর যা অবস্থা তাতে তাঁকে রাঁচির মানসিক হাসপাতাল ছাড়া আর অন্য কোথাও রাখা যায় না।

[5-00–5-10 P.M.]

আর আমাদের মুখ্যমন্ত্রী, তিনি তো মানসিক ভারসাম্য হারিয়েই ফেলেছেন। সেখানে তাঁর পাইলটের চাকরি হওয়া তো দূরের কথা, রাঁচিতে যেখানে মানসিক রোগগ্রস্তদের রাখা হয় সেখানে ছাড়া আর কোথাও তাঁকে রাখার ব্যবস্থা করা যায় না। স্যার, এঁরা আইনশৃঙ্খলার কথা বলেন, অন্যান্য রাজ্যের মুখ্যমন্ত্রীদের কথা বলেন। এঁদের যা অবস্থা তাতে মনে হচ্ছে, এর পর পরিবেশ দপ্তরের মন্ত্রী মহাশয়ও এই কৃতিত্ব দাবি করবেন যে দার্জিলিং-এ গ্রীষ্মকালে কি রকম ঠান্ডা রেখেছি দেখ। আমি ওঁদের জিজ্ঞাসা করতে চাই যে পশ্চিমবাংলার মানুষ সাম্প্রদায়িক দাঙ্গায় কবে নিজেদের জড়িত করেছেন যে আপনারা তারজন্য ক্রেডিট নিতে চাইছেন? বরং আমি বলব, আপনাদের আমলেই এটা সবচেয়ে বেশি হয়েছে। আপনাদের আমলে মুর্শিদাবাদ জেলার বিভিন্ন জায়গায় গোলমাল হয়েছে। আজকে যখন বিভিন্ন রাজ্যের মুখ্যমন্ত্রীদের কথা বলছেন তখন আপনারা কি ভুলে গিয়েছেন...

(গোলমাল)

মনে রাখবেন নিজামুদ্দিন সাহেব, চিফ মিনিস্টার যখন বলবেন তখন আমিও তার রিপিটেশন করব। আপনারা যদি এইভাবে ডিসটার্ব করে আমাকে বক্তব্য রাখার সুযোগ না দেন তাহলে মনে রাখবেন, চিফ মিনিস্টারকে বক্তব্য রাখার সুযোগ আমি দেব না। মাননীয়

উপাধ্যক্ষ মহাশয়, আমরা এখানে আলোচনার সময় যে সব কথা বলি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের জবাবী ভাষণের সময় আমরা তাঁর কাছ থেকে সেসব কথার কোনও উত্তরই পাই না। আমি একটি প্রশ্ন তাঁর কাছে সবিনয়ে রাখতে চাই, আশা করি তিনি উত্তর দেবেন। মোটর ভেহিকেলস ডিপার্টমেন্টের ডিরেক্টর ছিলেন তুষারকান্তি দাস। সেই মোটর ভেহিকেলস ডিপার্টমেন্টের ডিরেক্টার তুষার দাসের উপর আক্রমণের জন্য একজন অভিযুক্ত আসামি হচ্ছেন নিখিলবাবু বলে একজন লোক। তিনি আজকে মুখ্যমন্ত্রীর ড্রাইভার কিনা সেটা আমি জানতে চাই। যদি ড্রাইভার হয় তাহলে লজ্জা করা উচিত পশ্চিমবঙ্গের সেই মুখ্যমন্ত্রীর। সেই ব্যক্তি যার নামে এফ. আই. আর আছে, যিনি মোটর ভেহিকেলস ডিপার্টমেন্টের ডিরেক্টারকে আক্রমণ করেছেন, যাকে পুলিশ খুঁজছে, যার নামে ওয়ারেন্ট আছে সে আজকে মুখ্যমন্ত্রীর ড্রাইভার। স্যার, মুখ্যমন্ত্রীর ড্রাইভার হলে পুলিশের কোনও বড়কর্তার সাহস আছে তার বিরুদ্ধে ব্যবস্থা নেওয়ার? লজ্জা লাগে এইসব লোক হচ্ছে পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী। এই যেখানে অবস্থা সেখানে আবার উনি বিরোধী দলের দিকে আঙ্গুল দেখিয়ে আদর্শের কথা বলেন, গণতন্ত্রের কথা বলেন। স্যার, কলকাতার পুলিশি ব্যবস্থা, পশ্চিমবঙ্গের পুলিশি ব্যবস্থা কি রকম ভেঙে পড়েছে দেখুন।

(ভয়েস ফ্রম রুলিং পার্টি বেঞ্চ—অসত্য বলছেন, উইথড্র করুন।)

মুখ্যমন্ত্রীকে অস্বীকার করতে বলুন যে, এফ. আই. আর.-এ নিখিলবাবুর নাম নেই, তিনি আগে অস্বীকার করুন ঘটনা তারপর আমি উইথড্র করব। স্যার, এঁদের নিজেদের দলের লোকদের বসানোর জন্য কি সব করছেন শুনুন। জয়েন্ট সি. পি. ব্যাটেলিয়ান বলে একটি ব্যাটেলিয়ান তৈরি করা হল এবং একজন বি. সি. এস. অফিসারকে প্রমোশন দিয়ে সেখানে বসিয়ে দেওয়া হল ওঁদের নিজেদের পার্টির কাজ করার জন্য। তার কাজ হচ্ছে আলিমুদ্দিন স্ট্রিটে খবর পাঠানো। স্যার, আমরা জানি, কলকাতার পুলিশ কমিশনার হচ্ছেন শ্রী বিকাশকলি বসু কিন্তু সেখানে আসল কাজটা করছেন সুবিমল দাশগুপ্ত এবং স্বরূপ মুখার্জি মহাশয়। কে কোথায় ট্রান্সফার হবেন, কার কোথায় পোস্টিং হবে, না হবে এসব তাঁরাই ঠিক করবেন এবং কোনও অফিসার দলের হয়ে কাজ করবেন এসব তাঁরাই ঠিক করবেন। স্যার, কিছুদিন আগে আলিমুদ্দিন স্ট্রিটে একটি বোমাবাজির ঘটনা ঘটেছিল, একজন ও. সি. বিনয় বক্সি, তিনি বোধ হয় দমদম থানার ও. সি. ছিলেন, সেখানে তাঁকে সাসপেন্ড করা হল এবং হোমগার্ডে না কোথায় পাঠিয়ে দেওয়া হল। স্বরূপ মুখার্জি মহাশয় আবার তাঁকে নিয়ে এসে আর একটা থানায় পোস্টিং করে দিলেন। এই পোস্টিং করাতে বিকাশকলি বসু মহাশয় খেপে গেলেন এই কথা বলে যে এটা কি অন্যায় ব্যাপার। স্যার, সেখানে তিনি পার্টির কাছে সারেন্ডার করলেন সেইজন্য তাঁকে ফিরিয়ে নিয়ে আসা হল। এই যদি অবস্থা হয় যে, যে পুলিশ অফিসার ওঁদের দলের হয়ে কাজ করবেন তাঁকে পোস্টিং দেওয়া হবে, না হলে বদলি হবে তাহলে অ্যাডমিনিস্ট্রেশন চলবে কি করে? স্যার, এই হচ্ছে বাস্তব অবস্থা আর উনি এখানে বলছেন রাজ্যের আইনশৃঙ্খলার অবস্থা ভাল। উনি অন্যান্য রাজ্যের সঙ্গে তুলনা করে বক্তব্য রেখেছেন কিন্তু সেখানে কর্নাটক, অন্ধ্র প্রদেশের সঙ্গে তুলনা করেননি বা অন্যান্য কংগ্রেসি রাজ্যে যেখানে আইনশৃঙ্খলার অবস্থা ভাল সেইসব রাজ্যের সঙ্গে তুলনা করেননি। স্যার, একটা কথা আমি আগেও বলেছিলাম, আবার বলছি, ভারত সরকার যদি তার

প্রতিরক্ষা দপ্তরের ব্যয়বরাদ্দ পেশ করতে গিয়ে বলেন ভুটানের থেকে আমাদের প্রতিরক্ষা ব্যবস্থা ভাল তাহলে কি সে ক্ষেত্রে আমরা কোনও কৃতিত্বের দাবি করতে পারি? আজকে বিহার, ইউ. পি. রাজ্যের সঙ্গে উনি তুলনা করলেন—আরে বিহার, ইউ. পি.'র আইনশৃঙ্খলার অবস্থা তো ব্রিটিশ আমল থেকে অবনতি হয়ে আছে, সেখানে তো অনেক কিছু ঘটে তার সঙ্গে পশ্চিমবাংলার তুলনা করবেন কেন? পশ্চিমবাংলার তো সেই অবস্থা কোনওদিনই ছিল না। স্যার, এঁরা পুলিশ প্রশাসনের কি অবস্থা করেছেন দেখুন। এস. পি. হান্ডা গেলেন মেদিনীপুরে, সেখানে গিয়ে তিনি দেখলেন সিংজি বলে একজন তেল চোর, সি. পি. এমের একজন কমরেড, কালোবাজারির সঙ্গে সে জড়িত আছে। বহু ওয়ারেন্ট আছে তার নামে। সি. পি. এমের সেই কমরেডকে যখন তিনি গ্রেপ্তার করতে গেলেন সঙ্গে সঙ্গে তাঁকে বদলি করে দেওয়া হল। স্যার, এই অবস্থা সব জায়গায়। কাজেই আমি এই ব্যয়বরাদ্দের বিরোধিতা করছি এবং কাটমোশনগুলির প্রতি আমার সমর্থন জানাচ্ছি।

**শ্রী মীর ফকির মহম্মদ :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আজকে মাননীয় পুলিশমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর পুলিশ বাজেটকে সমর্থন করে আমি পুলিশের বিরুদ্ধে কয়েকটি কথা বলতে চাই। কারণ কথাগুলি না বললে বিধানসভায় সত্যের অবমাননা করা হবে। পশ্চিমবাংলার পুলিশ মহলের একটা বিরাট অংশ সুপরিকল্পিত ভাবে বামফ্রন্ট সরকারকে উচ্ছেদ করার চক্রান্তে লিপ্ত। এবং ঐ সমস্ত চক্রান্তকারীরা থানায় বসে মদের বোতল থেকে মদ খেতে খেতে মেয়েদের নিয়ে এসে রেপ পর্যন্ত করছে। পুলিশের এই রকম একটি সুনির্দিষ্ট অপকর্মের আমি এখানে উল্লেখ করছি। একজন ও. সি. একজন দরিদ্র হরিজনের ৪০ টাকা ছিনতাই করেছিল, তার বিরুদ্ধে আন্দোলন হয়েছিল, তাকে ১৫ দিনের মধ্যে বদলি করা হয়েছিল এবং পরিশেষে সে ৪০ টাকা ফেরত দিতে বাধ্য হয়েছিল। যদিও ঐ ঘটনায় দোষী পুলিশ অফিসারের শাস্তি হয়েছিল, কিন্তু ঐ রকম একাধিক কুকর্মের সঙ্গে ঐ সমস্ত চক্রান্তকারী পুলিশ অফিসাররা জড়িত রয়েছে, সব ক্ষেত্রে তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হচ্ছে না। আমরা দেখছি বামফ্রন্ট সরকারের তরফ থেকে বিভিন্ন পত্রিকার মাধ্যমে জোর করে চাঁদা তোলার বিরুদ্ধে প্রচার করা হচ্ছে। সরকারের তরফ থেকে যখন পুলিশকে এ বিষয়ে নির্দেশ দেওয়া হচ্ছে যে, যারা মানুষের কাছ থেকে জোর করে চাঁদা তুলবে তাদের বিরুদ্ধে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হোক, শাস্তির বিধান করা হোক, তখন পুলিশের একটা বিরাট অংশ মানুষকে অতিষ্ট, তিক্ত, বিরক্ত করে লক্ষ লক্ষ টাকা চাঁদা তুলে কালী পুজো করছে। নবদ্বীপের সাদা সাধুরা যেমন বৈষ্ণব প্রেমে ডগমগ তেমনি পুলিশ বাহিনীর একাংশ কালী পুজোর প্রেমে ডগমগ। এমনকি অনেক থানায় কালী মন্দির পর্যন্ত তৈরি হয়ে গেছে। এই সব মন্দিরকে হিন্দু মিলন মন্দির নামে অভিহিত করা হচ্ছে এবং সেগুলি আর. এস. এস.-এর পান্ডাদের আখড়ায় পরিণত হয়েছে। আজকে থানার ও. সি.'রা গোপনে আর. এস. এস. পান্ডাদের সঙ্গে পরামর্শ করছে। আমি এই সমস্ত বিষয়ে অনেক নির্দিষ্ট অভিযোগ স্বরাষ্ট্র দপ্তরের কাছে করেছি। নবদ্বীপের সাদা সাধুদের বিরুদ্ধেও আমি অনেক নির্দিষ্ট অভিযোগ করেছি। এরা যে গুপ্তচর বৃত্তি করছে না তার কি প্রমাণ আছে? আজকে বাংলাদেশ থেকে একদল মানুষ পশ্চিম বাংলায় অনুপ্রবেশ করে বিভিন্ন জায়গায় ডাকাতি করছে, লুঠপাট করছে। প্রকাশ্য দিবালোকে বন্দুক চালিয়ে ডাকাতি করছে। আমি এমন একটা ঘটনা জানি, বোম্ব তৈরি করতে গিয়ে যে ডাকাতের হাত

উড়ে গিয়েছে, সেই ডাকাতকে ছদ্ম নামে পি. জি. হাসপাতালে ভর্তি করা হয়েছে, এডওয়ার্ড ওয়ার্ডে রেখে তার চিকিৎসা হয়েছে। এ বিষয়ে আমি স্বরাষ্ট্র বিভাগে লিখিত অভিযোগ জমা দিয়েছি। এই কয়েক দিন আগেই নদীয়ার এস. পি. আমাকে বলেছেন, "এম. এল. এ. সাহেব, আপনি এই অভিযোগ করেছেন, আমার কাছে চিফ মিনিস্টার এটা পাঠিয়েছেন, এটা কি সত্য?" আমি তাঁকে বলেছিলাম, 'আপনার নাকের ডগায় ঘটনা ঘটেছে, আপনি কি ঘুমিয়ে ছিলেন? আমাদের পশ্চিম বাংলার পুলিশের একাংশ কি আমাদের স্বাধীনতা বাংলাদেশের হাতে তুলে দিতে চাইছে? এস. পি. সাহেব আমাকে বলেছিলেন যে, তিনি এত বড় ঘটনা ঘটেছে, অথচ কিছুই জানতে পারেন নি। এই হচ্ছে অবস্থা! এই সমস্ত ঘটনা ঘটছে অথচ এস. পি., অ্যাডিশনাল এস. পি. কিছুই জানতে পারছে না। বাংলাদেশ থেকে ডাকাত এসে বন্দুক নিয়ে পশ্চিমবাংলার বিভিন্ন জায়গায় ডাকাতি, লুঠপাট করছে, আহত হয়ে পি. জি. হাসপাতালে ছদ্ম নামে ভর্তি হচ্ছে, অথচ এস. পি. কিছুই জানতে পারছে না! সেই ডাকাত পি. জি. হাসপাতালের এডওয়ার্ড ওয়ার্ডের ৭ নং বেড্ থেকে পালিয়ে যেতে যাতে না পারে তার জন্য আমি বিষয়টি রুণু গুহনিয়োগীকে জানিয়েছি। নদীয়ার মতো একটা সীমান্ত জেলায় যে সমস্ত পুলিশ অফিসাররা বসে আছেন, তাঁদের এইভাবে বসে থাকা উচিত নয়। আমি এস. পি.-কে বলেছিলাম, 'আপনি কিছুই জানেন না, অথচ সেই ডাকাত ছদ্ম নাম নিয়ে পি. জি. হাসপাতালে ভর্তি হয়েছে।' এস. পি. সাহেব উল্টে আমাকে জিজ্ঞাসা করেন, 'কি করব বলতে পারেন?'

[5-10–5-20 P.M.]

আপনারা পুলিশকে ইউনিয়ন করার অধিকার দিয়েছেন। সুতরাং একটা কিছু করলেই ওরা ঘুরে এসে আমার চোদ্দপুরুষ উদ্ধার করে দেবে। সুতরাং থানার পুলিশ কনস্টেবলকে কিছু বলার অধিকার নেই। একটা এস. পি. এই কথা বলছেন। এই যে পরিস্থিতি এই যে বাস্তব সত্য ঘটনাটা এটা আমাদের বুঝতে হবে। যে সমস্ত এলাকায় বর্গাদার উচ্ছেদ হচ্ছে সেখানে দেখলে দেখা যাবে পুলিশ সেখানে জোতদারদের পক্ষে কাজ করছে, বর্গাদার উচ্ছেদের স্বপক্ষে কাজ করছে। সেখানে পুলিশের সঙ্গে আমাদের প্রতিনিয়ত হাতাহাতি হচ্ছে, পুলিশের সঙ্গে সংঘর্ষ হচ্ছে। কাজে-কাজেই এই সমস্ত চক্রান্তকারী পুলিশ, এই সমস্ত সরকার বিরোধী পুলিশ এই সমস্ত দেশদ্রোহী পুলিশের বিরুদ্ধে যদি ব্যবস্থা গ্রহণ না করা যায় তাহলে সমূহ বিপদ হবে। সুপরিকল্পিত ভাবে এরা চক্রান্ত করছে সরকার উচ্ছেদের। আমাদের স্বাধীনতা বিদেশের হাতে তুলে দেওয়ার যে চক্রান্ত করছে তাদের বিরুদ্ধে আমাদের এই সরকারের আরও সজাগ থাকা উচিত বলে আমি মনে করছি। এইসব থানার পুলিশ অফিসারেরা নবদ্বীপে আর. এস. এস. এবং সাধুদের সাথে জড়িত হয়ে সাম্প্রদায়িক দাঙ্গা বাধাবার চেষ্টা করছেন। কাজে-কাজেই বুঝতে হবে এই পুলিশ দিয়ে এই সরকারের কোনও ভাল কাজ করা খুবই মুশকিল। এই বিরাট চক্রান্তকারী যে পুলিশদল তারা সর্বত্র সরকারকে হ্যাকেল করবার চেষ্টা করছেন। পুলিশের অত্যাচারের জন্য আজকে গ্রামের মানুষ সরকারের বিরুদ্ধে যাচ্ছে। কিন্তু আমরা বোঝাচ্ছি গ্রামের মানুষকে যে এটা হচ্ছে পুলিশের চক্রান্ত, বামফ্রন্ট সরকার বিরোধী চক্রান্ত। এইসব কথা গ্রামের মানুষকে বোঝাতে হচ্ছে, পুলিশের এই চরিত্রের কথাটা বোঝাতে হচ্ছে। কাজে-কাজেই এই সত্যটা আমাদের বুঝতে হবে এবং আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী

তথা মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করব এইসব চক্রান্তকারী পুলিশগণের বিরুদ্ধে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন। সঙ্গে সঙ্গে আমি একথাও বলব, বিভিন্ন এলাকায় গণ আন্দোলনের মাধ্যমে পুলিশের এই স্বরূপ যদি খুলে না দেওয়া যায় তাহলে সাধারণ মানুষের উপর এই যে অত্যাচার হচ্ছে সেই অত্যাচার কমবে না। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, মাননীয় সদস্য কয়েকটি সুস্পষ্ট অভিযোগ এনেছেন। আপনি এর জবাব দিতে বলুন।

**মিঃ ডেপুটি স্পিকার :** This is not a point of order. Please take your seat.

**শ্রী অম্বিকা ব্যানার্জি :** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, আজকে এই বাজেটের আলোচনা প্রায় শেষ পর্যায়ে এসেছে অথচ মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে এই সভায় দেখতে পাচ্ছি না। আমি আজকে এই বাজেটকে সমর্থন করতে পারছি না। বাজেটে টাকার অঙ্কটা কত বেশি সেটা বড় কথা নয়, কিন্তু আজকে মর্ডানাইজেশনের নাম করে যে বিরাট অঙ্কের টাকা দেওয়া হয়েছে সেই মর্ডানাইজেশন যদি সত্যিই হয়, যদি সত্যিই দেশের কাজে লাগে তাহলে আমার কিছু বলার নেই। কিন্তু তা হবে না, তাই আজকে এই বাজেটের বিরোধিতা করে এবং শ্রী কাশীনাথ মিশ্র মহাশয় যে কাট-মোশন এনেছেন তাকে সমর্থন করে আমি স্পেসিফিক দৃষ্টান্ত আপনাদের সামনে রাখতে চাইছি। পৃথিবীর সব জায়গায় বিশেষ করে পাশ্চাত্য দেশে পুলিশের যেভাবে মর্ডানাইজেশন হয়েছে বিশেষ করে আমরা জানি—খবরের কাগজে এবং জার্নালের মাধ্যমে দেখেছি আমেরিকার এফ. বি. আই. ক্রেম করে পুস-বাটম টিপে আমেরিকার যে কোনও প্রান্তে ৩ হাজার থেকে সাড়ে ৩ হাজার মাইল দৈর্ঘ্য-প্রস্থের যে কোনও জায়গায় পুলিশ অফিসারদের কনট্যাক্ট করতে পারে ৩ মিনিটে। কিন্তু পশ্চিমবাংলায় এমন জায়গা আছে ৩ দিনেও একজন পুলিশ অফিসার আর একজন পুলিশ অফিসারের সঙ্গে কনট্যাক্ট করতে পারে না।

সুতরাং মর্ডানাইজেশনের যে বিশেষ প্রয়োজন সেটা কেউই অস্বীকার করছেন না, এই কমিউনিকেশন গ্যাপ আমাদের আছে, বিশেষ করে আমাদের ট্রান্সপোর্ট বিশেষভাবে দরকার থানাগুলির ট্রান্সপোর্ট একেবারে অকেজো হয়ে পড়েছে, গ্রামের কথা ছেড়েই দিন, কলকাতা শহরে লালবাজারের ট্রান্সপোর্ট এবং বিভিন্ন থানার ট্রান্সপোর্ট একেবারে ভেঙ্গে পড়েছে এবং ওয়ারলেস ইকুইপমেন্ট, কমিউনিকেশন ইকুইপমেন্ট এত ব্যাক ডেটেড যে এইগুলিকে পরিবর্তন করে নতুনভাবে করা দরকার। সুতরাং বাজেটে অঙ্কটা যা দেওয়া হয়েছে তা ঠিকই হয়েছে, এই টাকাতেও হয়ত পুরোপুরি হবে না। যা শুরু হয়েছে আমি সেটাকে অভিনন্দন জানাই। স্যার, মর্ডানাইজেশনের নামে এফিসিয়েন্সি যদি কিছু বাড়ত তাহলে আমার কিছু বলার থাকত না। আমরা কি দেখছি? উপরতলার এফিসিয়েন্সি বাড়াবার চেষ্টা হচ্ছে, যারা কনস্টেবল নিচের র‍্যাঙ্কের লোক তাদের এফিসিয়েন্সি এতটুকু বাড়ছে না। আমরা দেখছি বিভিন্ন থানার যে অবস্থা, যে পরিবেশ সেখানে যাদের কাজ করতে হচ্ছে যে পরিবেশে থাকতে হচ্ছে সেখানে তাদের লাইফ স্টাইল সেই ব্যারাক যদি দেখেন সেখানে প্রাক্টিক্যালি বহু জায়গায়

পশ্চিমবঙ্গের বহু জেলায় রিভোল্ট হয়ে যাবার সম্ভাবনা রয়েছে। সে সম্বন্ধে আমি স্পেসিফিকালি দু'একটা কথা বলছি। উলুবেড়িয়ায় এস. ডি. পি. ও. ঘেরাও হয়েছিল, সেখানে এস. পি. গিয়ে তার মাধ্যমে সেই ঘেরাও উইথড্র করতে হচ্ছে। কারণ সেখানকার থানার ব্যারাকের যে অবস্থা সেটা মানুষ বাসের অনুপযুক্ত হয়ে দাঁড়িয়েছে। আমরা দেখছি কি, যে সমস্ত কনস্টেবল নিম্ন শ্রেণীর জন্য, লোয়ার লেভেলে যে সমস্ত অফিসার আছেন সেখানে কনস্টেবলদের যদি সন্তুষ্ট করতে না পারা যায় ইনসেন্টিভ না দেওয়া যায় পুলিশ ডিপার্টমেন্টে কোনওদিন এফিসিয়েন্সি বাড়বে না। উপর তলার অফিসার যতই এফিসিয়েন্ট হোন উপর তলার বহু নতুন নতুন পজিশন করা হচ্ছে। দুঃখের কথা এইগুলি রাজনৈতিক ভাবে হচ্ছে আগে দেখেছি ভাল ভাল অফিসারদের থানার চার্জ দেওয়া হত, ভাল অফিসারদের রাখা হত, তারা কাজ করতে পারছে না। মুখ্যমন্ত্রী মহাশয় বলেছেন অবনতি হচ্ছে না, এখন বরং উন্নতির দিকে যাচ্ছে। আমি হাওড়া জেলার কথা বলতে পারি, সেখানে উন্নতি হয়নি। গত ১৯৮৫ সালে ৫০টির উপর খুন হয়েছে, এই ১৯৮৬ সালেও ইতিমধ্যে সেখানে ৩০টি খুন হয়েছে। আজকে স্যার, আমি সেজন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। আপনি জানেন যে দু'রকমের ক্রাইম আছে। কোভার্ট অ্যাক্ট আছে, মার্ডার, ডেকয়টি ক্রাইম, কোভার্ট অ্যাক্টের মধ্যে পড়ছে জুয়া, সাট্টা আর চোলাই মদের ফলাও কারবার, এটা একটা কটেজ ইন্ডাস্ট্রির মতো হয়ে গেছে এবং এই ধরনের কারবার যা হচ্ছে তাতে সাধারণ গৃহস্থ যাঁরা ওখানে থাকেন তাদের মধ্যেও ঢুকে পড়েছে। সেখানকার জনসাধারণের লাইফ অতিষ্ঠ হয়ে পড়েছে। এই সমস্ত প্রস্পরাস জায়গায় ছোট ছেলেদের একটু মানুষ হবার আশা আছে, কিন্তু এইসব ব্যাপারে ওখানকার জনসাধারণ অতিষ্ঠ হয়ে যাচ্ছে। বহু পুলিশ অফিসারের বিরুদ্ধে বহু কেস আছে ঐসব জায়গার বিভিন্ন প্রান্তে করাপশন ক্রমে ক্রমে বেড়ে যাচ্ছে। একটা ভিজিলেন্স ডিপার্টমেন্ট যদি এইসব করাপ্ট অফিসারদের বিরুদ্ধে দেখা শোনা করেন তাহলে ফল ভাল হবে। তারাও কেয়ারফুল হবে। ডিসিপ্লিন ফোর্সের ভিতরে তো আমরা কিছুই দেখতে পাচ্ছি না। আমরা জানি যে অ্যাসোসিয়েশন থাকা দরকার, ইউনিয়ন থাকা দরকার, দুটি ইউনিয়নের মধ্যে ভীষণভাবে রাইভালরি হচ্ছে। ইউনিয়নের কর্মকর্তারা কাজ ছেড়ে দিয়ে পরিচালক হয়ে দাঁড়াচ্ছে। তারাই ট্রান্সফারের অর্ডার দিচ্ছে, বহু জায়গায় এস. পি. পর্যন্ত ওদের ভয়ে তটস্থ হয়ে আছে।

[5-20–5-30 P.M.]

তাদের কথা সেখানে যারা না শুনবে তাদের ট্রান্সফার হবার চান্স থাকবে। সেখানে তাদের কথা না শোনাতে এস. পি. ঘেরাও হন। একটা ডিসিপ্লিন্ড ফোর্সের ডিসিপ্লিনটাই যদি চলে যায় তাহলে, যে মহাজনই হোন না কেন, আপনাদের পক্ষে কাজ করা সম্ভব হবে না। হাওড়া জেলার কথা বলছি, সেখানে ইউনিয়নের করাপশনের ফলে কিছু রিক্রুটমেন্ট হয়েছে, কিন্তু সেই করাপটেড্ অফিসারদের কারণে এস. পি.-কে বাধ্য হয়ে সরতে হয়েছে। হাওড়া জেলাতে যে পুলিশ কোটা—সেই পুলিশের কোটা ফিলআপ করবার কথা ছিল, কিন্তু তারা এগোতে পারেননি, সেখানে রিক্রুটমেন্ট বন্ধ হয়ে গেছে। তারপর যে দিন সেটা হল সেদিন অনেকেরই বয়স পেরিয়ে গেছে। পূর্বে যাদের মেডিক্যাল পরীক্ষা হয়ে গিয়েছিল, তাদের অনেকের বয়স ইতিমধ্যে অতিক্রান্ত হয়ে যাবার ফলে তারা আর চাকরির সুযোগ পেলেন না। আজকে আইনশৃঙ্খলার ক্ষেত্রে সর্বত্র একটা আনসার্টেনিটি দেখা দিয়েছে, এম. পি., এম. এল.

এ.-রা পর্যন্ত আজকে এখানে ইনসিকিওর্ড। কিছুদিন আগে আমাদের এম. পি., প্রফেসর মনোরঞ্জন হালদার এবং এম. এল. এ. শ্রী সত্যরঞ্জন বাপুলী মহাশয়দ্বয় আক্রান্ত হয়েছিলেন। সেদিন বড়বাজারে ডাঃ সুকুমার রায় কিভাবে আক্রান্ত হয়েছিলেন সেটাও আপনাদের জানা। সেদিন হাওড়া জেলার একটি থানাতে একদিন চারজন খুন হয়ে গেল—সেটাও আমরা দেখেছি। কিছুদিন আগে একটি ব্যাপারে আপনাকে বলা হয়েছিল, কিন্তু দুঃখের বিষয়, আজ পর্যন্ত হাওড়ায় ওয়াগন ব্রেকিং বন্ধ হয়নি। হাওড়া একটি ইন্ডাস্ট্রিয়াল এরিয়া। সেখানে আজকে খুন, রাহাজানি, ডাকাতি ক্রমশই বেড়ে যাচ্ছে, কিন্তু প্রতিকারের কোনও ব্যবস্থা হচ্ছে না। আজকে হাওড়ার ওয়াগন ব্রেকিং সম্বন্ধে আবার আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই, কারণ কোটি কোটি টাকা সেখানে আজকে লুঠ হচ্ছে। সেখানে এফিসিয়েন্ট অফিসার যিনি ছিলেন—তিনি ট্রান্সফার হয়ে গেছেন। আজকে সেখানে যেভাবে ওয়াগন ব্রেকিং হচ্ছে সেটা যদি বন্ধ করা না যায় তাহলে আরও কোটি কোটি টাকা নষ্ট হবে। আমি একটি গল্প বলে বক্তব্য শেষ করছি। গতকাল আমরা যখন হাওড়ার গোলাবাড়ি থানায় গিয়েছিলাম, থানার অফিসার আমাদের বলছিলেন—আজকাল নাকি পুলিশ বোকা হয়ে গেছে।

(সময় শেষ হয়ে যাওয়ায় মাইক সংযোগ এই সময় বিচ্ছিন্ন হয় এবং পরবর্তি বক্তা বলতে শুরু করেন।)

**শ্রী শিশির অধিকারী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্বরাষ্ট্র মন্ত্রী তথা মুখ্যমন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দ এনেছেন, এই বাজেট বরাদ্দের বিরোধিতা করে, আমাদের কাট মোশনের সমর্থনে আমি বক্তব্য রাখছি। মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর বক্তৃতায় অনেক কথা বলেছেন। আমাদের বিরোধী দলের মাননীয় নেতা সাত্তার সাহেবও অনেক কথা তথ্য সম্বলিতভাবে বলেছেন। আমাদের বামপন্থী বন্ধুদেরও অনেকে অনেক কথা বলেছেন। মাননীয় অম্বিকাবাবুও অনেক কথা বলে গেলেন। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে গত ৪ঠা চৈত্র যে ঘটনা ঘটে গেছে আমলা গড়িয়ায়, সেই সম্বন্ধে স্মরণ করিয়ে দিতে চাই। ঐ আমলাগড়িয়া জায়গাটি ওন্দা কনস্টিটিউয়েন্সিতে পড়ে। ২৮শে ফাল্গুণ সেখানে একজনের বিয়ে হল। সেখানে সি. পি. এম. বিয়ের আনাজ খাইয়ে দিয়েছিল। ২৮শে ফাল্গুন যিনি বিয়ে করলেন, ৪ঠা চৈত্র তাকে আক্রান্ত হতে হল। আজকে সেটা তো বলছেন না! আজকে পশ্চিমবঙ্গে যে ঘটনা ঘটছে, তাকে বিকৃত করে আজকে সভার সদস্যদের সামনে তুলে ধরা হয়েছে। আজকে বাজেট ভাষণে অনেক কথা বলতে পারেন, কিন্তু প্রকৃত তথ্য হল—পশ্চিমবঙ্গের গ্রামেগঞ্জে অত্যাচার শুরু হয়েছে, বধু নির্যাতন চলছে, সাধারণ গরিব মানুষ আক্রান্ত হচ্ছেন। গত ১৩ তারিখে মেদিনীপুরে মহেশ্বেতা দেবী আদিবাসী লোধাদের নিয়ে আন্দোলন করতে গিয়েছিলেন। সেখানে তাঁদের উপর কারা আক্রমণ চালিয়েছে সেটা মাননীয় মুখ্যমন্ত্রী নিশ্চয়ই জানেন। আজকে খুব অদ্ভুত লাগছে যে পুলিশের হয়ে অনেক কথা এখানে বলা হচ্ছে। এখানে বলা হচ্ছে যে পুলিশের আধুনিকীকরণ করা হবে। মাননীয় মুখ্যমন্ত্রী তাদের ট্রেড ইউনিয়ন করার অধিকার দিয়েছেন, ভাল কথা। মাননীয় মুখ্যমন্ত্রী তাদের ট্রেড ইউনিয়ন করার অধিকার দিয়ে তাঁর দলের স্বার্থে ট্রেড ইউনিয়নের নামে শুধু দলবাজি করা এই একটা মাত্র কাজ হয়ে দাঁড়িয়েছে। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে একটা প্রস্তাব দিচ্ছি এবং সেটা খুব রিজিড প্রস্তাব যে, যে কোনও থানায় যে কোনও এস. ডি. পি. ও. কিংবা অফিসার বা কোনও লোককে পাঠান—আপনার লোক আছে আমরা জানি তাহলে

দেখবেন এল. সি. মেম্বারের নেতারা কোথায় সরবৎ খেয়ে কোথায় চা খেয়ে কিভাবে ফন্দি ফিকির করে বাহবা পাচ্ছে। অফিসারদের কাছ থেকে বহু গ্রামে গঞ্জের সাধারণ মানুষ অত্যাচারিত হচ্ছে, এই ঘটনা আজকে সর্বত্র চলছে। আজকে সস্তার দলবাজি এক শ্রেণীর পুলিশ অফিসার করে চলেছে। এই ভাবে পশ্চিমবাংলা শেষ হয়ে গেল। এখানে সাধারণ মানুষের নিরাপত্তা নেই, ছেলে মাকে খুন করছে, ভাই বোনের সঙ্গে যুক্ত হচ্ছে। এই সমস্ত ঘটনা আজকে পশ্চিমবাংলার মাটিতে ঘটছে। দিনের পর দিন পশ্চিমবাংলা—আজকে বিধানসভায় দাঁড়িয়ে আমরা যাই বলি না কেন—ঘুসের আখড়ায় পরিণত হচ্ছে। নন-গেজেটেড লোকেরা কি করে পোস্টিং নেয় সেটা আপনি ভাল ভাবেই জানেন। মেদিনীপুরের এস. পি. হান্ডা কি ভাবে চার চারবার অর্ডার করে আনা হয়েছে সেটা আপনি জানেন। তাঁকে আবার সরিয়ে দেবেন এবং কিছু দিন পরে আবার জনৈক জোয়ারদারকে বসিয়ে দেবেন এটা আমি নাম করে বলে যাচ্ছি। কাজ করতে অফিসারদের দেবেন না আপনারা। মাথা ভারি প্রশাসন হয়ে আছে, এক ডজন আই. জি. বসে আছে দেড় ডজন ডি. আই. জি. কি ভাবে রাইটার্স বিল্ডিং-এ বসে আছে এটা আজকে ভাবার সময় এসেছে। আজকে ব্রিটিশ ইন্ডিয়া পুলিশ অ্যাক্ট যেটা আছে সেটাকে বামপন্থী প্রতিক্রিয়াশীল সরকার যারা পশ্চিমবাংলাকে পেছনের দিকে ঠেলে দিয়েছে তারা আজ পর্যন্ত সেই আইনের পরিবর্তন করতে পারলেন না। আজকে লজ্জা এবং ঘৃণায় মাথা নত হয়ে যায়। আপনারা আবার কংগ্রেসিদের কথা বলেন? কংগ্রেসকে আজকে জনগণ পরিত্যাগ করেছে কংগ্রেস ভুল পথে পরিচালিত হয়েছিল বলে এবং সেই জায়গায় আপনাদের নিয়ে এসেছে, আপনারা দায়িত্ব এড়াতে পারবেন না। আগে কংগ্রেস ভুল করেছিল বলে আপনারা বাহবা কুড়িয়ে ছিলেন এবং পশ্চিমবাংলায় একটি পরিচ্ছন্ন পুলিশ প্রশাসন মাননীয় মুখ্যমন্ত্রীর কাছ থেকে সকলে আশা করেছিল। কিন্তু পরিচ্ছন্ন পুলিশ প্রশাসন আমরা পেলাম না। আজকে গ্রামে গঞ্জে সর্বত্র দেখতে পাচ্ছি একটা ঘুসের আখড়া হয়েছে। পশ্চিমবাংলায় সংগঠিত সি. আই. ডি. এবং এস. পি. রাখার কি প্রয়োজন আছে সেটা আমি বুঝতে পারছি না। আজকে বিভিন্ন জায়গায় সংগঠিত খুন হচ্ছে, সেখানে সি. আই. ডি. অফিসাররা কি করছেন তাঁদের বড় কর্তা কি করছেন? সুকুমার রায় কংগ্রেসের লোক, তিনি থানায় ডেপুটেশন দিতে যাবেন তারা জানত না? সংগঠিত ভাবে সুকুমার রায়কে আক্রমণ করা হল। মুর্শিদাবাদে একজন তফসিলি আদিবাসী সম্প্রদায়ভুক্ত লোক নিখোঁজ হয়েছে। তার জন্য পুলিশ অফিসাররা মুর্শিদাবাদে ঘুরে সন্ত্রাস সৃষ্টি করছে, সাম্প্রদায়িক হাঙ্গামা সৃষ্টি করার জন্য বেছে বেছে সাম্প্রদায়িক লোককে গ্রেপ্তার করছে। নারায়ণগড়ে ঘর ছাড়া হয়ে গিয়েছে অনেক মানুষ। কেন এই আদিবাসীদের উপর অত্যাচার হচ্ছে সেটা পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী জানেন। পশ্চিমবাংলার সাধারণ মানুষ দরিদ্র মানুষ ২ হাত তুলে আশির্বাদ দিয়ে ৯ বছর ক্ষমতায় বসিয়ে রেখে দিয়েছে। অনেক হিন্দি বইতে দেখা যায় যে হিন্দিভাষী এলাকায় দারোগা তৈরি করে। দারোগা তৈরি করতে গিয়ে—এই কথা আমি মুখ্যমন্ত্রীকে বলতে বাধ্য হচ্ছি, এর জন্য আমি আগে থেকে ক্ষমা চেয়ে নিচ্ছি—করেছেন ছোট দারোগাবাবু আর বড় দারোগাবাবু। এই হিন্দিভাষী এলাকার মা, ভাই, বোন প্রার্থনা করে দারোগাবাবু হবার জন্য যেদিন হিন্দিভাষী এলাকার ছেলেরা দারোগা হয়ে আসে তখন বাড়ির লোকেরা প্রদীপ ফুল চন্দন দিয়ে লাড্ডু খাইয়ে বলে তুই খুব বড় চাকুরি পেয়ে গেছিস। পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী

আজকে পশ্চিমবাংলার বড় দারোগা বাবু আর পশ্চিমবাংলার গ্রামে গঞ্জে ছোট দারোগা বাবুরা অত্যাচার শুরু করেছে। সেই সম্বন্ধে আমি মুখ্যমন্ত্রীর কাছে প্রার্থনা করি আজকে এটাকে যদি বন্ধ করতে না পারেন তাহলে যেমন প্রফুল্লচন্দ্র সেন বিদায় নিয়েছে, সিদ্ধার্থশঙ্কর রায় বিদায় নিয়েছে তেমনি কালের নিমিত্তে বিধাতার লিখনে আপনিও বিদায় নিয়ে চলে যাবেন। তার মূলাধার হচ্ছে পশ্চিমবাংলার পুলিশ। আজকে পুলিশ দপ্তরের বেস লেভেলে যে অবস্থার সৃষ্টি হয়েছে তাতে সকলে নিরাপত্তার অভাব বোধ করছে। এই কথা বলে কাট মোশনগুলোকে সমর্থন করে বাজেটের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-30–5-40 P.M.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী, শ্রী জ্যোতি বসু পশ্চিমবাংলার বুকে স্বাধীনতা-উত্তরকালে যে সর্ব বৃহৎ পুলিশ ব্যয় বরাদ্দের প্রস্তাব উত্থাপন করেছেন, সেজন্য আমি তাঁকে একবার নমস্কার করতে চাই। আমি নমস্কার করতে চাই এই জন্য যে, স্বাধীনত্তোর কালে এখানে যতজন পুলিশমন্ত্রীর দায়িত্বে ছিলেন, আপনাদের ইউ. এল. এফ. রেজিমে আপনিই সর্ব বৃহৎকাল পুলিশের দায়িত্বে আছেন। আপনাকে আমি আজ একথা স্মরণ করিয়ে দিতে চাই, আপনার কার্যকালে আপনি খুব সুপরিকল্পিত ভাবে দুনিয়ার অপরাধিদের লাল ঝান্ডা হাতে নিয়ে এলে তাদের গ্রেপ্তার করা হবে না, এই অবস্থার মধ্যে নিয়ে গিয়েছেন। কোনও অপরাধী লাল ঝান্ডা হাতে নিয়ে এলে তার আর ভয় নেই, কারণ জ্যোতিবাবু তাদের বাঁচাবে। সমাজের অবস্থাকে আজ আপনি কোন্ অবস্থার মধ্যে নিয়ে ফেলেছেন? আজকে চোর, ধর্ষণকারি, ওয়াগন ব্রেকার সবাই জানে কোনও অপরাধ সংগঠিত হলে বা কোনও অপরাধ করলে তাদের কোনও ভয় নেই। কারণ মাথার উপরে সি. পি. এমের লোকেরা আছেন। তারা জানে, তাদের গায়ে কেউ হাত দিতে পারবে না। যদি কেউ তাদের গায়ে হাত দেয়ও, তাদের গ্রেপ্তার করা হবে না। গ্রেপ্তার যদিও করা হয়, কোনও ভয় নেই, মাথার উপরে জ্যোতিবাবু আছেন। জ্যোতিবাবু তাদের পিতা। তাদের কোনও বিচার করা হবে না। আবার বিচার যদিও বা করা হয় তাদের শাস্তি হবে না। তারজন্য জ্যোতিবাবুর বাহিনি তৈরি আছে। জ্যোতিবাবুর ঠেঙাড়ে বাহিনী তৈরি আছে। আজকে তাই আমরা দেখছি, জজ, ম্যাজিস্ট্রেটকে তাঁদের রায় পাল্টে নেবার জন্য বাধ্য করেন। এই হিম্মত আপনারা রাখেন। কোনও অপরাধীর যদি শাস্তি হয়ও, তাহলে জেলের দরজা খুলে যাবে। আজকে সভ্যতা ও এমিনিস্টি-র নামে দেশ কোন্ অবস্থায় চলেছে? পশ্চিমবাংলাকে আপনি কোনও অবস্থার দিকে টেনে নিয়ে যাচ্ছেন একথা আজ আমি আপনার কাছে জানতে চাই? আমরা কি আজ কোনও সভ্য জগতে আছি? না কি আমরা বন্য জগতের দিকে এগিয়ে চলেছি? পুলিশের নেতৃত্বে এখানে যিনি আছেন, তাঁকে আমার জিজ্ঞাসা, পুলিশের কি হাল তিনি আজ করেছেন? আমরা একথা কখনও মনে করি না যে, পুলিশের সমস্ত কর্মী, পুলিশের সমস্ত অফিসার আপনাদের তাঁবেদার হয়ে গেছেন। সমস্ত কর্মী ও পুলিশের অফিসার আপনাদের তাঁবেদারি না মেনে সৎ ভাবেও বহু সংখ্যক কর্মী যাঁরা কাজ করতে আগ্রহী তাঁরাও এখানে আছেন। কিন্তু যে সমস্ত কর্মী ও অফিসার সৎভাবে কাজ করতে চান, হাঁটু গেড়ে নিলডাউন হয়ে যে সমস্ত কর্মচারী কাজ করতে চান না, তাঁদের আপনারা পেনাল ট্রান্সফার করে দিচ্ছেন। আপনি এই ব্যাপারে এখানে আজকে উত্তর দেবেন বলে আশা রাখি।

আপনি হয়ত বলবেন, কাট মোশন দেননি? আমরা এখানে চার'শ কাট মোশন দিয়েছিলাম, আপনি কিন্তু তবুও কোনও উত্তর দেন নি। যে ব্যাপারে আমার জিজ্ঞাসা আপনার কাছে তা হচ্ছে, আমার এলাকায় ৭০টি বন্দুক লুঠ হয়েছিল। ৬০টি উদ্ধার হয়েছিল, কিন্তু ৬ মাসের মধ্যে দেখলাম এস. পি.-কে আপনি বদলি করে দিলেন। পুলিশের মধ্যে কোনও কাজের উদ্যোগ থাকলে, আপনি তাদের পেনাল ট্রান্সফার করে দিচ্ছেন। আমি আপনার কাছে জিজ্ঞাসা করি আপনি বলুন, হোয়াট ইজ ইওর ট্রান্সফার পলিসি? কোনও্ নীতির বলে আপনি এই বদলি করে দিচ্ছেন আপনি এখানে তা আমাদের কাছে বলবেন। আপনি কি চান, কোনও সৎ অফিসার এখানে কাজ করবে না? তাঁদের কি আলিমুদ্দিন স্ট্রিটের তাঁবেদারি করতে হবে? না কি ভারতের সংবিধান মেনে চলতে হবে? তাঁরা কি ভাবে দেশ শাসন করবেন? আপনাদের ঠেঙাড়ে বাহিনীর স্বার্থ কি তাঁদের দেখে চলতে হবে? আপনি কি দলের স্বার্থকেই আগে প্রাধান্য দেবেন, নাকি জাতীয় স্বার্থকে সর্বাগ্রে স্থান দেবেন? আপনি এই কথার জবাব এখানে দেবেন? আপনি যে ভাবে হিউমিলিটেটিভ্ ট্রান্সফার করছেন, তাতে তো আমাদের এটাই মনে হচ্ছে যে, দেশের স্বার্থ আপনার কাছে বড় নয়, আপনার কাছে দলের স্বার্থই সবথেকে বড়। আপনার এই প্রয়াসের জন্য পুলিশ বাহিনীর জন্য আমাদের করুণা হয়। আমরা তাদের জন্য সমবেদনা জানাই। যাঁরা সৎভাবে শাসনকার্য পরিচালনা করতে চান তাঁদের আপনি সৎভাবে কাজ করতে দিচ্ছেন না। কোনও রকম নিয়মনীতির মধ্যে দিয়ে তাঁরা যে তাঁদের কাজ করবেন সে পথ তাঁদের সামনে খোলা নেই। আজকে পুলিশের মধ্যে উর্ধতন কর্মচারী নিম্নতম কর্মচারীর দ্বারা লাঞ্ছিত হন। জ্যোতিবাবু, আপনার মাথার চুল কত তা গুনবার অবকাশ আমার হয়নি, কিন্তু একথা সত্য যে, মাথাতে চাঁটি আপনিও খেয়েছেন। এর জবাব কি? হোয়াট ইজ ইওর রিক্রুটমেন্ট পলিসি, হোয়াট ইজ ইওর প্রোমোশন পলিসি ফর দি পুলিশ ফোর্স? যাঁরা এখানে বর্বর আচরণ করেন এবং পুলিশকে আপনাদের কাজে লাগান, তাদের মধ্যে আজ যে অপদার্থতা আমরা বিগত কয়েক বছর ধরে লক্ষ্য করছি, আপনি এতদিনেও তা দূর করতে পারেননি। আপনি তাদের জন্য কি কি উন্নয়নের পরিকল্পনা নিয়েছেন? তাদের জন্য আধুনিক সাজসরঞ্জাম আপনি কি দিতে পেরেছেন? এটা তো বৈজ্ঞানিক যুগ, আজকে আমরা দেখছি অ্যানিহিলিয়েশন অব দি ক্রাইমস্ এর কাজে কোনও পুলিশ পেতে পারে না। পেছনে যে লাগাম আছে তা আপনি টেনে ধরুন। আজকে আইনের শাসন তো নেই, বিচারের বানি নীরবে নিভৃতে কাঁদে। আপনি You presiding over the liquidation of Civilized society in Bengal. The posterity will hold you as criminal. In the eyes of posterity and progeny in West Bengal আপনি দোষী হবেন। আপনার কাছে জিজ্ঞাসা করতে চাই, আপনি তো গর্ব করে বলবেন এই উত্তর প্রদেশে এত খুন হয়েছে ইত্যাদি। আজকে চ্যালেঞ্জ জানাচ্ছি আপনাকে হিম্মৎ থাকে তো টোকেন এনকোয়ারি করুন। প্রতিটি ১০টি অপরাধে একটিও থানায় লিপিবদ্ধ হয় না, আমি তার সাক্ষী, হিম্মত থাকে তো let Hon'ble Shri Jyoti Basu declare আপনারা ১০টি কমপ্লেন্টে একটিও রেকর্ড করেন না। আই হ্যাভ গট লটস্ অব একজাম্পলস্। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার স্মরণে আছে যে আমার কাছে এসে বলেছিল কি করব থানায় এজাহার নেয় না, বললাম ডাকযোগে পাঠিয়ে দাও। সেই রেজিস্টার্ড চিঠি ফেরত গেছে। স্যার আপনার ধারণা আছে যে আমি সেই রেজিস্টার্ড চিঠি আমি জমা দিয়েছি। সুতরাং দায়িত্ব আপনার তার জবাব দেবার।

আজকে বড় গলা করছেন, চোরের মায়ের বড় গলা। আজকে কি করেছেন পুলিশের জন্য? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে দায়িত্ব আপনার। একটা চিঠি দিয়েছি, এনকোয়ারি রিপোর্ট দিয়েছি, why the letters have been refused by these peers তারা রেজিস্টার্ড করেন নি, একটা এজাহারও নেওয়া হয় না। আজকে মানুষ বড় অসহায়, কোথায় যাবে তারা? সবচেয়ে বড় অবিচার হচ্ছে এর জন্য আপনারা ইতিহাসে দায়ী থাকবেন। আপনারা পুলিশকে দলের সপক্ষে আনার চেষ্টা করেছেন। পুলিশের মধ্যে বিভেদের সৃষ্টি করলেন, এই বিভেদ ব্রিটিশ করেছিল। এই বিভেদের সাজা আপনাকে পেতে হবে। ইতিহাস কাউকে ক্ষমা করে না। আপনি জানেন Stalin regime was a regime of torture. Stalin could controll the apparatchiki but here the apparatchiki are controlling Mr. Jyoti Basu, the Hon'ble Home Minister. আমরা আছি কোথায়? আপনারা তো প্রায়শই অভিযোগ করেন যে কেন্দ্রীয় সরকার টাকা দেয় না। আজকে স্পষ্ট জবাব দেবেন What have you done in establishment of new Police stations for improvement of Police? কত টাকা দিয়েছি তার কত টাকা খরচ করতে পেরেছেন? সমস্ত ভুয়ো রিপোর্ট দিয়েছেন যে থানা ২৫টি তৈরি হয়েছে, চালে খড় নেই, দেওয়ালে ইঁট নেই ইত্যাদি এইসব রিপোর্ট দিয়েছেন। আপনাদের অ্যাডমিনিস্ট্রেটিভ রিফর্মস পলিসি কি? মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় আপনি সতর্কতার সঙ্গে বললেন যে বাবরি মসজিদ ইত্যাদির কথা কিন্তু আমি আপনাকে সরাসরি প্রশ্ন করতে চাই আপনাদের আমলে ১৯৮১ সালে ৩১টি দাঙ্গা হয়েছিল। ১৯৮২ সালে ৫৭টি দাঙ্গা হয়েছিল এর কি জবাব দেবেন? বাংলার মানুষ দাঙ্গা বিরোধী, সাম্প্রদায়িকতার বিরোধী। আজকে স্বনামধন্য নেতা শ্রী বিনয় চৌধুরি মহাশয় নেই এখানে, থাকলে প্রশ্ন করতাম আজকে যে সাম্প্রদায়িক সংঘর্ষ বাধাবার চেষ্টা করছে বা একটা বিভেদ সৃষ্টি করার চেষ্টা করছে তারজন্য আপনারা কতটুকু সতর্ক বা সজাগ? কি অ্যাপারটাস আছে আপনাদের, কি কমিউনিকেশন আছে আপনাদের? আপনি নিজে স্বীকার করেছেন যে আপনাদের কার্যকালে এই পশ্চিমবঙ্গে more than 13000 persons have been brutally murdered and mostly by your party and also in some of our constituencies আপনার অন্য শরিকরা আজকে কিল চুরি করে খাচ্ছে, লজ্জা করে না আপনাদের যে একটা ক্ষমতার লোভে আপনারা কোথায় নিয়ে গেছেন? শুধু তাই নয় সংবাদপত্রের স্বাধীনতা freedoms of the press is the basic acknowledgement in the Civilised World সাংবাদিকদের নিগ্রহের কথা সবাই জানতে পেরেছে। স্যার, এই ব্যাপারে জ্যোতিবাবুর দলের তল্পিবাহকরা পর্যন্ত স্বীকার করেছেন বাংলার বিশিষ্ট সাংবাদিকদের লাঞ্ছনার কথা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলতে চাই এ দেশ মহাপুরুষের দেশ, এ দেশ আদর্শের দেশ, এই জিনিস এখানে চলবেন না। আপনার কার্যকালে রেকর্ড দেখুন। in the year 1986 Police mutiny আপনার রাজত্বকালে দ্বিতীয়বার ক্ষমতায় আসার পরে দেয়ার হ্যাভ বিন থ্রাইস পুলিশ মিউটিনিস। মাননীয় অধ্যক্ষ মহাশয় এর জবাব দেবেন।

[5-40–5-50 P.M.]

আপনার কার্যকালে আপনি বলেছেন ১২০ বার, আর এবারে ৬০ বার গুলি করতে হয়েছে। ডঃ পি. সি. ঘোষের আমল থেকে সিদ্ধার্থ রায়ের কার্যকাল পর্যন্ত উইথ লিটল একসেপশন ১২০ বার গুলি চালাতে হয়েছিল। আপনাদের পুলিশের বন্দুকের নলের উপর

নির্ভর করে ১২০ বার গুলি করতে হয়েছিল। সিকিউরিটি গার্ডের কথা হয়েছে। আমরা যখন ক্ষমতায় ছিলাম আপনারা হিন্দুস্থান পার্কের বাড়ির সামনে পালা করে ১০০ পুলিশ মানে তিন শিফটে ৩০০ পুলিশ রাখতে হয়েছিল কিনা সেটা বলুন? তাই বলছি আজ বাঙালি যা চিন্তা করে ভারতবাসী তা করে পরের দিন। আপনারা কোথায় নিয়ে যাচ্ছেন? ব্যাঙ্ক ডাকাতিতে আমরা ফার্স্ট, গৃহবধূ হত্যায় আমরা ফার্স্ট, রবারি ইন বাসেস আমরা ফার্স্ট, পুলিশ রায়টে আমরা ফার্স্ট। কোনও রাজ্যে পুলিশ মিউটিনি হয়নি। পুলিশকে যদি শুধু নিজেদের স্বার্থে লাগান তাহলে I will term it as political myopia আপনারা ইতিহাসকে কলঙ্কিত করেছেন যথেষ্ট। এখনও সময় আছে সাধু সাবধান। শেষ কথা হচ্ছে এখানে এক্সট্রিমিস্ট আন্দোলন আছে, রিলিজিয়াস সেশনিস্ট আছে এবং প্রভিন্সিয়ালিজম দানা বাঁধতে পারে। Inteligence is the artery of Police administration সেই ইন্টেলিজেন্স কতখানি ইমপ্রুভ করেছেন? ইন্টেলিজেন্স আলিমুদ্দিন স্ট্রিটকে বড় করার জন্য নয়, অ্যাডমিনিস্ট্রেটিভ এফিসিয়েন্সি বাড়াবার জন্য। ইন্টেলিজেন্সি আর্টারি বাড়ান, আধুনিকীকরণ করুন। ইউ হোল্ড দি পুলিশ কমিশন, লেট ইট বি এ ট্রাইবুনাল। তারা আন্দোলন করবে। তাদের একটা ন্যায্য ডিমান্ড আছে। সাধারণ মানুষের যেমন গ্রিভ্যান্সেস থাকতে পারে, তেমনি পুলিশের যদি গ্রিভান্সেস থাকে তাহলে তার ব্যবস্থা করুন। ইতিহাসের কাছে অপরাধ অপরাধ। অপরাধীকে আশ্রয় দিয়ে দল বাড়াবার চেষ্টা করবেন না। ৩৮ বছরের রাজত্বকালে ভারতবর্ষে ১২টা মার্কসিস্ট দল কত পার্সেন্ট ভোট পেয়েছেন? মাত্র ৩% বাকি ৯৭% অ্যান্টি মার্কসিস্ট, অ্যান্টি জ্যোতি বোস। আপনাদের পা রাখার জায়গা নেই। তাই বলছি পুলিশকে আপনাদের স্বার্থে লাগাবেন না। আপনার বন্ধু যারা চিৎকার করছেন তাঁদের বলছি—তুমি মহারাজ সাধু হলে আজ আমি আজ চোর বটে। এই কথা বলে আমি এই বাজেটের তীব্র বিরোধিতা করে শেষ করছি।

**মিঃ স্পিকার** ঃ ৬টার সময় শেষ হবার কথা ছিল, কিন্তু তা হবে না বলে আধ ঘন্টা বাড়ানো হল।

(Voice–Yes)

**শ্রী জ্যোতি বসু** ঃ মাননীয় স্পিকার মহাশয়, আমি গুনে দেখলাম যে ৬৬টা সংশোধনী প্রস্তাব এসেছে, তার সবগুলির আমি বিরোধী এবং বিরোধিতা করে আমার বাজেটের সমর্থনে কয়েকটি কথা বলতে চাই। আপনি এটাও লক্ষ্য করবেন যে ওদের মধ্যে দু'একজন কাট মোশন ২/৩টি বাদ দিলে, নির্দিষ্ট কিছু তিনি বলেছেন, আর একজন সাধারণ কাট মোশন দিয়েছেন যাঁর অভিযোগ সাধারণ অভিযোগ, উত্তর দেবার বিশেষ কিছু নেই। তবুও একটু আমি না বলে পারছি না, এটা আমার দৃষ্টিতে এসেছে, আমি খবর পেয়ে এটা বলছি যে, শ্রী কাশীনাথ মিশ্র অনেকগুলির মধ্যে একটাতে বলেছেন গত তিন বছর ধরে এই রাজ্যে প্রশাসন বলে কিছু নেই। মহাকরণ শুধু প্রহসন। চিৎপুর থানার অফিসার-ইনচার্জ সমস্ত আইন নিজের হাতে তুলে নিয়ে চুরি, রাহাজানি, খুন, ধর্ষণ ইত্যাদি অপরাধে অপরাধীদের তাঁর ছত্রছায়ায় রেখেছেন। তার পিছনে রয়েছে রাজ্য শাসকদের পূর্ণ সমর্থন। এ ব্যাপারে সরকারি ব্যর্থতা। আমি একটা খবর পেয়েছি, শ্রী অমরেন্দ্র ভট্টাচার্য, মাননীয় সদস্য বলেছেন কংগ্রেসের কোনও অভিযোগ এই ব্যাপারে একেবারেই নেই। এইসব অসত্য কথা বলা ঠিক নয়। আর

একটা না বলে পারছি না, সেটা অবশ্য এইমাত্র খবর পেলাম, কারণ, আইনশৃঙ্খলার কথা হচ্ছে, যে বারাসাতের শ্রী প্রদ্যোত গুহ, তিনি যুব কংগ্রেসের নেতা, তিনি, তাঁর স্ত্রী এবং আরও কয়েকজন দমদম এয়ারপোর্টে ৩ নং গেটের কাছে যশোর রোডে গাড়ি নিয়ে দাঁড়িয়েছিলেন, সেখানে ওঁদের আটকানো হয়েছে। যারা আটকেছে তারা ঐ জয় হিন্দ, বন্দে মাতরম বলে পতাকা ইত্যাদি নিয়ে সেখানে গিয়েছিল এবং কিছু তাদের উপর হামলা হয়েছে বলে আমি শুনেছি এটা কাট মোশনের মধ্যে থাকতে পারে না, কারণ এটা এইমাত্র ঘটেছে। যারা এটা করেছে তারা কংগ্রেসেরই একটা অংশের লোক, যেমন আগে দেখেছি নদীয়াতে জজদের পিটল কংগ্রেসিরা যেটা এখন সাবজুডিস আছে, যেটা নিয়ে অধ্যক্ষ মহাশয় বক্তৃতা করতে দিচ্ছেন না, আমি সে সম্বন্ধে বলতে পারি না, পার্লামেন্টে এই ব্যাপারে একটা মোশন আছে, এম. পি. শ্রী অনিল বসু সম্বন্ধে তাঁর বক্তব্য পেশ করেছেন, আমার কাছে কপি পাঠিয়ে দিয়েছেন, সে সম্বন্ধে আমাকে বলতে দিলে বলতে পারি। তারপর যেটা আমি বলতে চাই সেটা হচ্ছে আমাদের ৯ বছর সময়ে এবং আগের ১৮ বছর কংগ্রেসি রাজত্বে পুলিশ প্রশাসনের ক্ষেত্রে একটা মূলগত পার্থক্য আছে। ওরা সংগঠিতভাবে পরিকল্পিতভাবে পুলিশকে ব্যবহার করেছে গণতন্ত্রকে ধ্বংস করার জন্য, ওদের যারা প্রতিদ্বন্দ্বি বিরোধী বলে মনে করেন তাদের খতম করবার জন্য এবং এই সমস্ত কাজ পুলিশ প্রশাসনকে দিয়ে করানো হয়েছে ওদের আমলে। সবচেয়ে বড় যেটা দেখলাম সেটা হচ্ছে, ১৯৭২ সালে নির্বাচনকে প্রহসনে পরিণত করল, পুলিশকে নিষ্ক্রিয় রেখে পিস্তল দেখিয়ে ১৯৭২ সালের নির্বাচন ৩ ঘন্টার মধ্যে শেষ হয়ে গেল। সেই জিনিস কংগ্রেসিরা সুপরিকল্পিত ভাবে করেছে। এটাই ওদের ধর্ম, কর্ম, এই জিনিস ওরা করেছেন। আমাদের পক্ষের যে ১২শো খুন হল আমি আবার বলছি সেই আসামিদের একজনও ধরা পড়েনি, একজনের বিরুদ্ধেও মামলা হয়নি। আর বর্ধমানে যে ৩০০-৩৫০ জন খুন হয়েছে সেখানেও একটা মামলা হয়নি। সেখানে যিনি এস.পি. এ ছিলেন তাকে প্রেসিডেন্টস মেডেল দেওয়া হল এত ভাল কাজ করেছেন বলে। আমাদের সময়ে এই জিনিস হয়নি, এটাই হচ্ছে মূলগত পার্থক্য। আমরা তো উত্তরাধিকার সূত্রে পুলিশ বাহিনী পেয়েছি, পুলিশ প্রশাসন পেয়েছি, আমরা বিপ্লব করে আসিনি, বিপ্লব করে এলে এই জিনিস থাকত না। আমরা এদের উত্তরাধিকার সূত্রে পেয়েছি, এদের আবার রি-এডুকেট করতে হচ্ছে। এটা অন্য সরকার, কংগ্রেস আমলের সরকার নয় যারা কায়েমি স্বার্থের সরকার ছিল। আমরা অগণিত জনগণের সরকার, মজুর, কৃষক, মধ্যবিত্ত, মেহনতি মানুষ, খেটে খাওয়া মানুষের সরকার।

[5-50–6-00 P.M.]

কাজেই আমাদের আইনের অনুশাসন মানতে হবে। আমরা বলেছি গরিব মানুষ, নিপীড়িত, শোষিত মানুষ যারা গ্রাম এবং শহরে রয়েছে তাদের দিকে বেশি বেশি করে নজর দিতে হবে বড় লোকদের উকিল ব্যারিস্টার আছে কাজেই তাদের ব্যবস্থা তারা নিজেরাই করতে পারবে। গরিব লোকরা এসব সুযোগ পায় না, কাজেই তাদের দিকে বিশেষভাবে নজর দিতে হবে। স্বাধীনতার পর থেকে অত্যন্ত দুঃখ এবং ক্ষোভের সঙ্গে লক্ষ্য করেছি কংগ্রেস আমলে গরিব সাধারণ লোকদের উপর জুলুম, নিপীড়ন চলেছে। আমরা পুলিশকে বলেছি এখন এটা করলে হবে না। আগে সরকার এবং মালিক একই ছিল বিশেষ করে উপর তলার মালিকরা। কিন্তু

এখন শ্রমিক, কৃষক এবং মধ্যবিত্ত সব এক। আমরা কায়েমি স্বার্থের বিরোধিতা করি এবং পুলিশকে বলেছি এখানে একটা প্রশাসন আছে কাজেই সব ভেবেচিন্তে করতে হবে। আমাদের কর্মসূচি বাস্তবে রূপায়িত করতে গেলে কোনও পথে যেতে হবে সেটা চিন্তা করতে হবে এবং একথা আমরা বিরোধিপক্ষকেও বলেছি। আমাকে একজন বললেন, আপনি বিহারের কথা বলছেন কেন, নরকের সঙ্গে তুলনা করছেন কেন? সিদ্ধার্থ রায়ের আমলে দেখেছি তাঁর মতে তাঁর দলে যাঁরা তাঁর বিরোধি তাঁদের অনেককে তিনি গ্রেপ্তার করে ছিলেন। আমি তাঁর নাম আর বলছি না, মুখ্যমন্ত্রী বলে বলছি। এক সময় তিনি আমাকে বলেছিলেন আমি কংগ্রেসের ৫০০ লোককে গ্রেপ্তার করেছি। আমি তাঁকে বলেছিলাম, আপনার বিরোধিতা করছে বলে তাঁদের ধরে রেখেছেন—এই তো। কিন্তু আমরা এটা করি না। আমরা কংগ্রেসের একটা লোককেও, একটা গুন্ডাকেও বিনা বিচারে আটকে রাখিনি। আমরা সবসময় ন্যায্য আন্দোলন পছন্দ করি। যদিও লেবার ডিপার্টমেন্টের ব্যাপার তবুও বলছি মার, দাঙ্গা হলে পুলিশ নিশ্চয়ই সেখানে যাবে। তবে লেবার ডিসপুট হলে সেখানে পুলিশ কখনই যায় না এবং যাবে না। কাজেই আমাদের সঙ্গে ওঁদের একটা পার্থক্য নিশ্চয়ই আছে এবং এই যে মূলগত পার্থক্য রয়েছে সেটা ওঁরা ভালভাবেই জানেন। আমি একথা বলছি না পুলিশের চরিত্র সম্পূর্ণ বদলে গেছে। আমরা অনেক পুলিশকেও ধরেছি। অনেক পুলিশের নাম আমাদের কাছে আছে যারা কংগ্রেসের পক্ষ থেকে টাকা পেয়েছে। কিছুদিন আগে রাজীব গান্ধী যখন এখানে এসেছিলেন তখন তাঁকে তারা বলেছিল আমরা খুব অল্প টাকা পাচ্ছি, এতে পশ্চিমবঙ্গ সরকারকে খতম করা কঠিন। দিল্লিতেও নানা রকম সব ঘটনা ঘটছে। আমাদের খতম করবেন বলে এখান থেকে নানা রকম অভিযোগ দিল্লিতে পাঠানো হচ্ছে এবং ওঁরা সেগুলি আবার আমার কাছে প্যাকেট করে পাঠিয়ে দিচ্ছে। আমি একজন মার্কসবাদী হিসেবে বলতে পারি না যে কংগ্রেস যখন বদলে গেল তখন সব কিছু বদলে গেল। আমরা বিজ্ঞানের উপর ভিত্তি করে সব কিছু বিচার বিশ্লেষণ করি এবং তারপর সিদ্ধান্ত নিই। পক্ষপাতিত্বের ২-৪টা ঘটনা ঘটছে কি ঘটছে না সেটা বলতে পারি না। তবে সাধারণভাবে পক্ষপাতিত্ব যে হয় না তার প্রমাণ হচ্ছে ওঁদের আমলে আমাদের দলের ১২০০ লোককে কংগ্রেসি গুন্ডারা খুন করেছে। পুলিশের হাতে যেটা খুন হয়েছে তার কোনও হিসেব নেই। আমার বলার উদ্দেশ্য হচ্ছে এতগুলো লোক যে খুন হল তার জন্য কোনও মামলা হয়নি। কিন্তু আমাদের আমলে দেখবেন আমাদের দলের সমর্থক যদি অপরাধী হয় তাহলে তাকে ধরা হয়েছে, তার সাজা হয়েছে এবং এমনকি ৫ জনের ফাঁসির হুকুম পর্যন্ত হয়েছে। অবশ্য পরে হাইকোর্টের রায়ে রদ হয়েছে। কিন্তু ওঁদের আমলে আমরা ছাত্র সংগঠন, কৃষক সংগঠন, ট্রেড ইউনিয়ন করতে পারিনি, কোনও অফিস রাখতে পারিনি। কংগ্রেসি গুন্ডারা আমাদের উপর নানা রকম অত্যাচার করেছে, হামলা করেছে। যাদের নাম করা হয়েছে তাদের নেতৃত্বে রিসার্চ অ্যান্ড অ্যানালাইসিস উইং তৈরি হয়েছিল। এই নামটা এখন বোধহয় বদলে গেছে। আমাদের খতম করবার জন্য ১০ বছর ধরে ষড়যন্ত্র চলেছে, কিন্তু আমরা খতম হয়নি এবং ওইদিক থেকে এইদিকে এসেছি।

পুলিশে যে বেশি খরচ হয়েছে বলে বলা হয়েছে, সেটা তো অঙ্কের হিসাবেই আছে যে, বেশি খরচ হয়েছে। কিন্তু কেন খরচ হয়েছে, তাও আমি আমার বক্তৃতায় বলেছি। এদের

মাইনে দিতে হবে, ডিয়ারনেস অ্যালাউন্স দিতে হবে। কারণ, কেন্দ্রীয় সরকার জিনিসের দাম ঠিক স্থিতিশীল রাখতে পারছেন না, বারে বারে কয়েক মাস পরে মাগ্গি ভাতা দিয়ে দেন, আমাদেরও দিতে হবে। অথচ আপনারা যেটা বলেছেন—আমি এটা বিশ্বাস করি শুধু পুলিশ ফোর্স বাড়িয়ে লাভ নেই, সংখ্যা বাড়িয়ে লাভ নেই, যদি না মর্ডানাইজেশন করা যায়, মডার্ন ইকুইপমেন্ট না দেওয়া যায়, ওয়ারলেস না দেওয়া যায়, গাড়িঘোড়া জিপ না দেওয়া যায়। এগুলি না দিলে কি করে কাজ করবেন? আমাদের সীমিত অবস্থায় আমরা সেইসব টাকা খরচ করতে পারি না। কিন্তু তথাপিও আমাদের দৃষ্টিভঙ্গি যে আলাদা সে বিষয়ে কোনও সন্দেহ নেই। বিরোধী দলের নেতা বলেছেন দৃষ্টিভঙ্গি আগের মতোই আছে। উনি কংগ্রেসকে বাদ দিয়ে একেবারে পিছনে ব্রিটিশ আমলে চলে গেছেন। আমি বললাম ব্রিটিশ আমল, আর কংগ্রেস আমলের মধ্যে এমন কিছুই পার্থক্য নেই। হয়ত এটুকু পার্থক্য আছে, এই রায়টের রিপোর্টে আমি যা দেখেছি। আমি বিভিন্ন প্রদেশে দেখেছি সাধারণত যখন রায়ট হয় তখন ঐ পুলিশ বাহিনীই রায়টারে পরিণত হয়। হিন্দু, হিন্দু, মুসলমান, মুসলমান, এই জিনিস হয়। সৌভাগ্যবশতঃ আমরা উত্তরাধিকার সূত্রে এই পুলিশ বাহিনী পাওয়া সত্ত্বেও প্রশাসন পাওয়া সত্ত্বেও এই জিনিস রিপোর্টে অন্তত আমাদের কাছে আজকে নেই। কিন্তু আমি বলছি এতে আত্মসন্তুষ্টির কোনও জায়গা নেই। কারণ, যেসব অবস্থা সৃষ্টি করছেন কংগ্রেস রাজত্বে, দিল্লিতে কংগ্রেসি নেতৃবৃন্দ, কংগ্রেসি সরকার তাতে এই সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষা করা খুবই কঠিন, যদি না আপনারা, আমরা, জনসাধারণ সবাই মিলে তার দিকে নজর রাখি, শুধু প্রশাসন দিয়ে করা যায় না। তবে আমি বলব এটা প্রশংসার কথা যে, এখনও অবধি যেখানে যতটুকু গোলমাল হয়েছে সাম্প্রদায়িক, পুলিশ এদিক ওদিক নেয়নি, এটা দেখেছি, এ বিষয়ে কোনও সন্দেহ নেই। কাজেই ঐ একই কথা বারে বারে বলা হয়েছে যে, পুলিশকে দিয়ে পার্টি তৈরি করছেন। এটা কংগ্রেস করতে পারে। আমরা তো পুলিশের বিরুদ্ধে লড়াই করে, রক্তক্ষয়ী সংগ্রাম করে আমাদের পার্টি তৈরি করেছি। পুলিশের উপর নির্ভর করে আমরা পার্টি তৈরি করেছি? আমরা যে এত বছর ধরে স্বাধীনতার পরে এত বড় হয়েছি, কি করে হয়েছি? আমাদের যে প্রভাব বেড়েছে, কি করে বেড়েছে, পুলিশের উপর নির্ভর করে? আপনারা ২৮ বছর রাজত্ব করেছেন। পুলিশ বাহিনী দিয়ে আমাদের খতম করবার চেষ্টা করেছেন, কিন্তু পারেননি। কাজেই তাদের উপর আমরা নির্ভর করি না। তারপর স্পেসিফিক দু'একটি কথা বলেছেন, বিশেষ করে ইদ্রিসের কথা বলেছেন। বিরোধী দলের নেতা জানেন যে, পুলিশ আমাকে যে রিপোর্ট দেয়—আমার একটা প্রধান সাক্ষী এই ইদ্রিস হত। আমাকে যে রিপোর্ট দেয় আমি সেটাকে ডিসকার্ড করি। এটা পড়ে কখন'ই গ্রহণ করতে পারি না। তবে বার করা যাবে কি না, খোঁজ করি। খুন করেছে, কি করেছে, সেটার জন্য আমি হাই কোর্টের একজন জাজকে এটার ভার দিয়েছি। তাঁর কাজও খুব কঠিন বুঝেছি। কিন্তু সেই কাজ তিনি এখনও করছেন। কাজেই এটা বারে বারে বলে লাভ কি? পুলিশ কাস্টডির কথা বলেছেন। তবে এটা ঠিক যে, পুলিশ কাস্টডিতে কেউ মারা গেলে সেটা খুবই খারাপ ঘটনা, নিন্দনীয় ঘটনা এবং তার তদন্ত ইত্যাদি সবই হওয়া দরকার। কিন্তু আমরা কি দেখেছি? ১৯৮২ সাল থেকে ১৯৮৬ সাল অবধি, তার আগের হিসাব আমার কাছে নেই, বলতে পারছি না, ১৩টি ঘটনা ঘটেছে, যেখানে পুলিশ কাস্টডিতে মারা গেছে এই ব্যাপারে আমরা একটা প্রশ্নোত্তরে ছিল যে, তার মধ্যে ১০ জন সুইসাইড করেছে। আমি কি করে

জানলাম? ডাক্তারের রিপোর্ট আমার কাছে যা এসেছে তার থেকে এটা আমি জানলাম, মেডিক্যাল রিপোর্ট, আর ম্যাজিস্টেরিয়াল এনকোয়ারিতে যা আছে, আর বাকি ৩ জনকে পাবলিক মেরে পুলিশের কাছে হ্যান্ড ওভার করেছে। কারণ, সমাজবিরোধীই বলুন আর যাই বলুন, তাদের মেরে পুলিশের হাতে তুলে দিয়েছে। কড়েয়া পুলিশ স্টেশনে একটি ছেলেকে মেরে ফেলা হল, সে সমাজবিরোধীই হোক, চোর হোক বা যাই হোক। উনি হরিয়ানার কি সব বললেন,. বুঝতে পারলাম না। কড়েয়া পুলিশ স্টেশনে মারবার পরে ও. সি., ২ জন এ. এস. আই.-কে গ্রেপ্তার করা হয়েছে এবং সাসপেন্ড করা হয়েছে। কাজেই এইগুলি জানতে হয়, তা নাহলে এই সব কথা বার্তার আমরা কি করে উত্তর দেব? হরিয়ানা করে লাভ কি? স্পিকার বললেন এখানকার কিছু বলুন, এখানের কিছুই বললেন না। তবে আমি একমত, আমরা বিনা বিচারে আটক করিনি।

[6-00–6-10 P.M.]

আমরা বিনা বিচারে কাউকে আটক করি না এসব কথা আমরা বলি এবং তারজন্য আমরা গর্বিত কিন্তু পুলিশ কাস্টডিতে যদি মারা যায় তাহলে নিশ্চয় সেটা প্রত্যেকের পক্ষেই একটা চিন্তার কথা এবং এটার সঠিক তদন্ত সেখানে হওয়া দরকার সে বিষয়ে কোনও সন্দেহ নেই, এ বিষয়ে আমি একমত। আমি এই সংখ্যাটা দিলাম, বিগত দিনে কি হয়েছিল সেটা আমি বলতে পারছি না। আমি আর বেশি সময় নেব না, শেষ কথা যেটা বলব সেটা হচ্ছে. বিচ্ছিন্নতার আন্দোলন, মানুষকে ভাগ করার আন্দোলন বিভিন্ন বিষয়ে এর একটা চেষ্টা আবার নতুন করে শুরু হয়েছে। এ ব্যাপারে খোঁজ খবর যা নিচ্ছি সেখানে আমার যা রিপোর্ট তা হচ্ছে এমনকি বাইরে থেকেও লোক আসছে। ঐ শাহাবানু ইত্যাদির ব্যাপারেও তো প্রধানমন্ত্রী যা করছেন সবই ভুল করছেন। কিন্তু এটা হবার পর, ঐ বাবরি মসজিদ ইত্যাদি হবার পর এখানে হল না বাইরে থেকে লোক নিয়ে এসে সেসব নাম আমি পেয়েছি তাদের ৫ হাজার, ৬ হাজার টাকা করে দিয়ে বিভিন্ন জায়গায় নিয়ে গিয়ে রাত্রিবেলায় বক্তৃতা দেওয়ানো হচ্ছে। এ ব্যাপারে যাঁরা সাধারণ মানুষ তাঁদের আমি বলব, আপনারা তাঁদের প্রতিনিধি, আপনাদেরও বলব, এগুলি তো একটু নজর রাখতে হবে যে কারা তারা? সেখানে ৫ হাজার, ৬ হাজার টাকা করে নিচ্ছে, নিয়ে বক্তৃতা দিচ্ছে। এখন কারুর নিজস্ব অভিমত থাকতেই পারে, শরিয়তের পক্ষে কি বিপক্ষে কিছু সে বলতেই পারে, সেখানে ইন্টারপ্রিটেশনে ভল কি অন্য কিছু এদিক ওদিক হতে পারে কিন্তু এইভাবে তারা আসছে। ওখানে হল না, অন্য কংগ্রেসি রাজ্যে, এখন আমার এখানে এসে প্রবেশ করেছে এইজন্য যে কোনওরকমে রায়ট লাগানো যায় কি না। এটা হচ্ছে, আবার ঠিক তার উল্টোটাও হচ্ছে এবং সেও আমি দেখছি। একদিকে মুসলমান এবং আর একদিকে হিন্দু। যারা নাকি ধর্মান্ধ—ধর্মের নামে অনেক কিছু বলছে—ধর্মান্ধ যারা, ফান্ডামেন্টালিস্ট যাদের আমরা বলি এরা দুপক্ষই এসে এখানে তোড়জোড় করছে—এইসব পুলিশ রিপোর্ট আমি পাচ্ছি। তারা মানুষকে উস্কাচ্ছে। এখন হবেটা কি—মানুষের মনকে যদি এইভাবে বিষিয়ে দিতে পারে তাহলে ছোটখাটো ঘটনা নিয়েই লেগে যেতে পারে। যেমন বেনেপুকুরে হল—একটি মুসলমান ছেলে সাইকেল চড়ছিল, একজন মুসলমান মহিলাকে চাপা দিল, ছিল মুসলমান মুসলমান পরে সেটা হয়ে গেল হিন্দু মুসলমান। কারণ কি? সেখানে ঐ দুটো গ্রুপ এসে গোলমাল করল। একটা ইট সে এখন

হিন্দুর ইঁট কি মুসলমানের ইঁট কেউ জানে না একটা মন্দিরে গিয়ে লাগল, ব্যাস, দুভাগ হয়ে গেল। এইভাবে যে কোনও সময় একটা গোলমাল লাগানোর চেষ্টা করা হচ্ছে। সেইজন্য এর আগে আমি দু-তিনবার বলেছি, আবার বলছি, আমাদের আত্মতুষ্টির কোনও জায়গা নেই। ভারতবর্ষের যে অবস্থার সৃষ্টি হচ্ছে তাতে আমাদের আত্মতুষ্টির কোনও জায়গা নেই। আসামে যা হয়েছে, আরও হবে, ঐ পাঞ্জাবে যা হচ্ছে—সে আমরা সব একমত পাঞ্জাবের ব্যাপারে কেন্দ্রীয় সরকারকে বলেছি, বার্নালা সরকারকে বলেছি, আপনাদের সঙ্গে কত সহস্র প্রভেদ আমাদের থাকলেও এই ভারতবর্ষের ঐক্য, সংহতির ব্যাপারে আমরা একমত হয়ে আপনাদের সাহায্য করব খালি আমাদের বলবেন, কি কি স্টেপস আমাদের নিতে হবে, কি কি করার দরকার আছে। আমি গর্বের সঙ্গে বলতে পারি—পশ্চিমবাংলায় এটা কি গর্ব করার বিষয় নয় যে যখন শিখদের উপর আক্রমণ হল দুজন শিখ ইন্দিরা গান্ধীকে খুন করেছে, ভয়ঙ্কর ব্যাপার, দুটো শিখের জন্য কি সমস্ত শিখকে অপরাধী করা হবে? সেখানে এইসব কথা বলে আপনারা জানেন ৫০ হাজার লোকের মিছিল আমরা বার করেছিলাম—দক্ষিণ কলকাতা থেকে উত্তর কলকাতায়। কেন্দ্রীয় সরকার সেখানে এমনই সংহতি চান, এমনই ইন্টিগ্রেশন চান যে সেটা টেলিভিশনে পর্যন্ত দেখালেন না। আমি রাজীব গান্ধীকে জিজ্ঞাসা করেছিলাম, এটা আজও আমার কাছে It is a mistry. Why it was not show on the Television, on the radio again and again? They did not say that atleast one place in India such thing has happened. সেই মিছিল যখন আমরা করেছিলাম তখন ঐসব শিখ যারা বিভিন্ন জায়গায় আশ্রয় নিয়েছিলেন, যাদের এখানে ওখানে রেখেছিলাম—ছেলেমেয়ে, বাচ্চা, বড় তাদের আমরা বললাম আপনারাও আসুন, পশ্চিমবাংলায় কেউ আপনাদের গায়ে হাত দেবে না। আমি আকালীদের একটা স্টেটমেন্ট দেখছিলাম, পুলিশকে আমি জিজ্ঞাসা করেছিলাম এটা ঠিক কি না, ওঁরা বলছেন এটা ঠিক, সেটা হচ্ছে, ওঁরা বলছেন, পাঞ্জাবে যা হচ্ছে, যাদের এক্সিট্রিমিস্ট বলা হয়, যারা খুনখারাপ করছে যারা হিন্দু শিখ এইভাবে ভাগ করার চেষ্টা করছে এবং সেখানে যে ভয়ঙ্কর অবস্থার সৃষ্টি হয়েছে আমরা তার বিরোধী। তাঁরা এ প্রস্তাব নিয়েছেন। এটা আনন্দের কথা। অন্যান্য কংগ্রেসি প্রদেশে এসব হয়েছে কি না আমি বলতে পারব না। সেইজন্য আমি বলছি, অন্য রাজনৈতিক বিবাদ তো আছেই আপনাদের সঙ্গে আমাদের কি মিল আছে কিন্তু একটা বিষয়ে বলছি যেখানে মিল হতে পারে কিন্তু তাও গোলমাল হচ্ছে। উত্তরখণ্ডের ব্যাপারে যখন গোলমাল করে, অন্য কোথাও একটা শ্লোগান হয় কিছু হয়—ঐ দার্জিলিং এর পাহাড়ি অঞ্চলে হচ্ছে। নির্বাচন এলেই কংগ্রেসিরা বিচ্ছিন্নতাবাদিদের সমর্থন করেন। ন্যাশনাল ইন্টিগ্রেশন কাউন্সিলের মিটিং-এ এবং আরো দু-একটি মিটিং-এ অংশ গ্রহণ করে আমি বলেছিলাম যে, রাজনৈতিক দলগুলির অনেক রকম প্লেজ, অনেক রকম কোড অব কনডাক্ট দেখছি, কিন্তু এটা দেখছি না যে, shall we take a pledge here that never shall we use religion, caste, creed or language to get a few votes here and there during elections. কিন্তু কংগ্রেস তাই করছে, সাহবানুর ক্ষেত্রে দেখছি, অন্য ক্ষেত্রে দেখছি সমস্ত ভুলে বসছে এবং ভুলে বসে সর্বনাশের দিকে দেশকে নিয়ে যাচ্ছে। আর ওঁদের কাউন্টার হচ্ছে হিন্দু মহাপরিষদ, অমুক তমুক এবং তারা এই সব নিয়ে আজকে গোলমাল লাগাতে চাইছে। পশ্চিমবাংলায় অনেকে বোধ হয় ভাবছে—এটা তো লজ্জার কথা পশ্চিমবাংলায় বড়

রকমের একটা রায়টও হল না, এটা যদি কোনও রকমে লাগিয়ে দেওয়া যায় তাহলে ভাল হয়। আশা করি কংগ্রেসি বন্ধুরা এসব একটু ভেবে দেখবেন। তারপরে এখানে শ্রী বাপুলী যখন বলছিলেন, তখন আমি এখানে ছিলাম না, পরে আমাকে বলা হয়েছে কাট মোশন দেননি—উনি নির্দিষ্ট ভাবে দুটো ঘটনার কথা বলেছেন। একটা এস. এস. কে. এম. হাসপাতালের জি. ডি. এ. উত্তম ভাইয়ার কথা। কিন্তু রেপ হয়েছে বলে সে বিষয়ের রিপোর্টে বলা হয়নি। তবে নিশ্চয়ই শালীনতাহানি হয়েছে, একজন লোক তাঁকে ধরেছিল, তাকে গ্রেপ্তার করা হয়েছে, তার বিরুদ্ধে মামলা করা হয়েছে। রিপোর্ট নিয়ে আমাকে এটা বলতে হচ্ছে। আর একটা ঘটনা হচ্ছে, চন্দ্র বাহাদুর গুরুং এর স্ত্রীর উপর আক্রমণ হয়েছে। এই ঘটনাটিও শ্রী বাপুলী উল্লেখ করেছেন। কাগজে এটা বেরিয়েছিল। বলাৎকার হয়েছে বলে উনি বলেছেন, কিন্তু না, সেখানে তা হয়নি। তবুও অপরাধিকে গ্রেপ্ততার করা হয়েছে। কারণ ভদ্রলোকের স্ত্রীকে—ঐ মহিলাকে গাড়িতে তুলে নিয়ে গিয়েছিল। এই সমস্ত বিষয়ে অ্যাকশন হয়েছে। এগুলি পলিটিকাল ব্যাপার নয়। এখন কথা হচ্ছে, এখানে পলিটিকাল ব্যাপারও আমাদের লোকেরা যদি গ্রেপ্তার হয়—ঠিক, কি বেঠিক আমি জানি না—তাহলেও জজেরা যা ঠিক করবেন তাই হবে। কারণ এটা কংগ্রেস আমলের মতো নয়। তারপরে ওঁরা আরও বললেন, "পুলিশ আমাদের রিপোর্ট নেয় না, পুলিশ স্টেশনে গেলে এফ. আই. আর. নেয় না।" তা আমি ওঁদের বলছি, আপনারা ৯ বছরে অন্তত একটা আধটা তো আমাকে দেবেন!

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** দিয়েছি, স্পিকারের কাছে জমা দিয়েছি।

**শ্রী জ্যোতি বসু ঃ** না, আমাকে দেননি, স্পিকারকে দিতে পারেন, কিন্তু আমাকে দেননি। I am the Home Minister. You give it to me. এতগুলো পুলিশ স্টেশন আছে, সেখানে এক আধটা হতে পারে না বলছি না, আমি বলছি—আমাকে দিলে নিশ্চয়ই আমি দেখব, পুলিশকে কারেক্ট করতে হবে, তা ছাড়া আর কি করতে পারি! আমার শেষ কথা হচ্ছে, আমি একটা হিসাবে দেখছি যে, পশ্চিমবঙ্গ পুলিশ এবং কলকাতা পুলিশ মিলিয়ে এখন আমাদের পুলিশ পার্সোনাল আছে মোট ৭৬,২৩৭। আর ১৯৭৭ সালে যখন আমরা ক্ষমতায় আসি তখন ছিল মোট ৬৮,৪৬৩। ১৯৬৭ সাল থেকে ১৯৭৭ সালের মধ্যে প্রায় ৮ হাজার বেড়েছিল। আর আমাদের সময়ে মোট ঐ কটা বেড়েছে, খুব একটা বেশি বাড়েনি। কংগ্রেসি বন্ধুরা এখানে পুলিশ স্টেশন, ওখানে পুলিশ স্টেশন, এইসব চাইছেন, বলছেন, "পুলিশ স্টেশন বাড়াতে পারলে ভাল হত, চেষ্টা করে দেখবেন। আপনারা পৃথক্কিকরণ করছেন না কেন, ক্রাইম সেকশন, অন্য সেকশন ভাগ করছেন না কেন?" ইত্যাদি। এইসব বক্তৃতা দিয়ে লাভ নেই বাজেটটাকে একটু সমর্থন করুন না, আর আলাদা করলেই তো বেশি লোকের দরকার হবে, টাকার দরকার হবে! আপনারা এখানে বলছেন—বাজেটকে সমর্থন করছেন না, তাহলে কোথায় টাকা পাব! তবে আপনারা সমর্থন না করলেও আমরা ব্যবস্থা করছি।

**Mr. Speaker :** There are 66 cut motions in Demand No. 21. I have already announced that all the cut motions are in order and are taken as moved. Now I put to vote all the cut motions except cut motion Nos. 1 to 3, 5, 6, 10, 14, 18, 19, 21, 23, 24, 27, 29, 32 to 34,

37, 42 to 44, 49, 50, 52 to 55, 59, 62 to 64 and 66, on which I understand that division will be demanded.

The cut motion that the amount of Demand be reduced by Rs. 100/- was then put and lost.

[6-10–6-20 P.M.]

**Mr. Speaker** : Now I put Cut Motion Nos. 1 to 3, 5, 6, 10, 14, 18, 19, 21, 23, 24, 27, 29, 32 to 34, 37, 42 to 44, 49, 50, 52 to 55, 59, 62 to 64 and 66 to vote.

The cut motion that the Amount of Demand be reduced by Rs. 100/- were then put and a Division taken with the following results :

**NOES**

Abdul Bari, Shri Md.

Abdul Quiyom Molla, Shri

Abdur Razzak Molla, Shri

Abdus Sobhan Gazi, Shri

Abul Hasant Khan, Shri

Adak, Shri Nitai Charan

Anisur Rahman Biswas, Shri

Atahar Rahaman, Shri

Bagdi, Shri Natabar

Bandyopadhyay, Shri Balai

Banerjee, Shri Amiya Bhusan

Banerjee, Shri Radhika Ranjan

Barma, Shri Manindra Nath

Basu, Shri Ajit

Basu, Shri Debi Prosad

Basu, Shri Jyoti

Basu, Shri Subhas

Bhattacharyya, Shri Gopal Krishna

Bhattacharyya, Shri Satya Pada

Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Kanti

Biswas, Shri Kumud Ranjan

Biswas, Shri Satish Chandra

Bouri, Shri Nabani

Chakrabarty, Shri Ajit

Chakraborti, Shri Subhas

Chakraborty, Shri Shaymal

Chatterjee, Shri Dhirendra Nath

Chatterjee, Shri Tarun

Chattopadhyay, Shri Sailendra Nath

Chattopadhyay, Shri Santasri

Choudhury, Shri Gunadhar

Chowdhury, Shri Sibendranarayan

Dakua, Shri Dinesh Chandra

Das, Shri Jagadish Chandra

Daud Khan, Shri

De, Shri Bibhuti Bhusan

De, Shri Sunil

Doloi, Shri Siba Prasad

Ghatak, Shri Santi Ranjan

Ghosh, Shri Debsaran

Ghosh, Shri Kamakhya Charan

Ghosh, Shri Susanta

Goswami, Shri Subhas

Gupta, Shri Sitaram

Hajra, Shri Sachindra Nath

Hazra, Shri Haran

Hazra, Shri Sundar

Hira, Shri Sumanta Kumar

Jana, Shri Haripada

Jana, Shri Manindra Nath

Kalimuddin Shams, Shri

Kar, Shri Nani

Khan, Shri Sukhendu

Koley,Shri Barindra Nath

Kunar, Shri Himansu

Kundu, Shri Gour Chandra

M. Ansar-Uddin, Shri

Maity, Shri Hrishikesh

Majhi, Shri Raicharan

Majhi, Shri Surendra Nath

Majumdar, Shri Sunil Kumar

Malik, Shri Sreedhar

Mallick, Shri Siba Prasad

Mandal, Shri Prabhanjan Kumar

Mandal, Shri Rabindra Nath

Mandal, Shri Sukumar

Mandi, Dr. Sambhunath

Mazumdar, Shri Dilip Kumar

Mir Abdus Sayed, Shri

Mir Fakir Mohammad, Shri

Moazzam Hossain, Shri Syad

Mohammad Ramjan Ali, Shri

Mohanta, Shri Madhabendu

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Raj Kumar

Mondal, Shri Shashanka Sekhar

Mridha, Shri Chitta Ranjan

Mukherjee, Shri Amritendu

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Bamapada

Mukherjee, Shri Bhabani

Mukherjee, Shri Bimalananda

Mukherjee, Shri Joykesh

Mukherjee, Shri Narayandas

Mukherjee, Shri Niranjan

Mukherjee, Shri Rabin

Munsi, Shri Mahammad Bacha

Murmu, Shri Sarkar

Naskar, Shri Sundar

Nath, Shri Monoranjan

Neogy, Shr Brajo Gopal

Nezamuddin Md., Shri

Omar Ali, Dr.

Paik, Shri Sunirmal

Pal, Shri Bijoy

Pathak, Shri Patit Paban

Pradhan, Shri Prasanta

Pramanik, Shri Radhika Ranjan

Ray, Shri Achintya Krishna

Ray, Shri Birendra Narayan

Ray, Shri Birendra Narayan

Ray, Shri Dwijendra Nath

Ray, Shri Matish

Roy, Shri Amalendra

Roy, Shri Banamali

Roy, Shri Hemanta Kumar

Roy, Shri Pravas Chandra

Roy, Shri Umakanta

Roy, Barman, Shri Khitibhusan

Roy Chowdhuryu, Shri Nirode

Saha, Shri Kripa Sindhu

Sar, Shri Nikhilananda

Sarkar, Shri Kamal

Satpathy, Shri Abani Bhusan

Sen, Shri Dhiren

Sen, Shri Sachin

Sen Gupta, Shri Prabir

Seth, Shri Lakshman Chandra

Shish Mohammad, Shri

Singha Roy, Shri Jogendra Nath

Sinha, Shri Prabodh Chandra

Sk. Siraj Ali, Shri

Sur, Shri Prasanta Kumar

Talukdar, Shri Pralay

Tirkey, Shri Manohar

Tudu, Shri Bikram

**AYES**

Abdul Mannan, Shri

Abdur Rauf Answari, Shri

Abdus Sattar, Shri

Abedin, Dr. Zainal

Adhikary, Shri Sisir

Anwar Ali Sekh, Shri

Banerjee, Shri Ambica

Banerjee, Dr. Sushovan

Bapuli, Shri Satya Ranjan

Bhunia, Dr. Manas

Chowdhary, Shri Abdul Karim

Ghosh, Shri Asok

Gyan Singh Sohanpal, Shri

Habibur Rahaman, Shri

Mahata, Shri Subhas Chandra

Misra, Shri Abanti

Misra, Shri Kashinath

Motahar Hossain, Dr.

Nurul Islam Chowdhury, Shri

Quazi Abdul Gaffar, Shri

Roy, Shri Santi Mohan

Roy, Shri Sukumar

Sha, Shri Ganga Prosad

**Abstentions**

Shri Probodh Purkait

Shri Debaprasad Sarkar.

The Ayes being 22, the Noes.–130 and Absts–2 the motion was lost.

The motion of Shri Jyoti Basu that a sum of Rs. 1,60,57,04,000 be granted for expenditure under Demand No. 21, Major Head : "255–Police", (This is inclusive of a total sum of Rs. 40,14,30,000 already voted on account in March, 1986), was then put and agreed to.

**Mr. Speaker :** Honourable Members, I intend to move a Resolution on Libya.

**Dr. Zainal Abedin :** Mr. Speaker, Sir, I have the privilege to be here for more than 24 years and this is the 25th year. I have seen in other cases, when international important resolutions had been moved by the Leader of the House and supported by the Leader of the Opposition and the role of the Speaker there was to see that the debate can take

place in a healthy and congenial atmosphere. This is the practice.

Now I find a deviation. You are all in all here. I do not dispute your authority, Sir, but it will be graceful if the resolution is moved by the Leader of the Opposition and unanimously adopted. It will be more graceful. Sir.

**Mr. Speaker** : You see, Dr. Zainal Abedin, I believe that you have told some of our members of the Press that as long as you are a Member of this House, you have not come across any incident when a resolution had been moved by the Chair and that if any instance is shown you would tender your resignation. Dr. Zainal Abedin, I request you to prepare your letter of resignation and hand it over to me tomorrow morning, because on the 12th of April, 1984, I had moved a resolution felicitating the first Indian cosmonaut, Mr. Rakesh Sharma, and his Soviet associate for their feat on the 11th of April, 1984, for the Soviet Union-India collaboration and that was adopted by the House. It was moved from the Chair, and that is a precedent of this House.

**Dr. Zainal Abedin** : Sir, that was within your regime.

**Mr. Speaker** : Yes, I am not giving you any old record. I am giving you a very recent record. Very well, I shall accept your letter of resignation on tomorrow morning.

**Shri Satya Ranjan Bapuli** : Sir, it would have been better had the resolution been moved by the Leader of the House

**Mr. Speaker** : There are certain matters of rules and procedures. This matter being an urgent one, in the Lok Sabha also the Speaker moved the resolution. Why deny this privilege I can't understand? If it is the Lok Sabha which has it appropriated, then why don't you appropriate it?

Now I move the resolution :

"This House expresses its deep concern at the sudden and unprovoked bombing on the sovereign State of Libya by the United States of America.

This attack on Libya, a country of the Third World and one of the members of the non-aligned movement is a violation of all principles of human justice of the UN Charter and international Law and is a blatant instance of international terrorism organised by State Power.

Widespread bombing is being made in different parts of Libya including, its Capital Tripoli and its principal port Bengazhi. In this attack,

the U.S. air base in Great Britain has also been used. Quite a large number of Civilians including the members of the family of the common people have been razed to the ground. Even some of the foreign embassies have not been spared.

This House notes with satisfaction that the Government of India, the Socialist Countries, the non-aligned nations and the Arab States have all condemned this shameless attack in unambiguous terms.

This House expresses its deep sense of sympathy for President Goddafi, the undisputed leader of the Libyan people, his Government and the people of Libya who have suffered from this attack.

This House condemns the barbarous attack on Libya by the U.S.A. and expresses its solidarity with the people of Libya who are fighting Valiantly against the naked act of aggression.

This House requests the Government of India through the State Government to make a move for ending this crisis."

I will request Mr. Abdus Sattar to initiate the debate. Mr. Sattar, your time is ten minutes.

**শ্রী আবদুস সাত্তার ঃ** মিঃ স্পিকার স্যার, আপনি যে প্রস্তাব এই হাউসের মধ্যে নিয়ে এসেছেন লিবিয়ার ব্যাপারে, তাকে আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি, এবং সেটা কেবল আমি নয়, আমার মনে হয় ভারতবর্ষের প্রত্যেক নাগরীক যাঁরা গণতন্ত্রে বিশ্বাস করেন তাঁরা নিশ্চয়ই আমেরিকার এই নেকেড অ্যাগ্রেশনকে কখনই সমর্থন করবেন না। আমি এবং আমাদের দল সর্বতোভাবে এই অ্যাগ্রেশনকে কনডেম করছি। স্যার, গতকাল এই নিয়ে একটা রেজলিউশন বাই অল পার্টি লোকসভাতে নেওয়া হয়েছে এবং সকলেই জানেন যে এটা হচ্ছে ডেমোক্রেসি। যেখানে শান্তির জন্য আমরা প্রচার করছি, ভারতবর্ষ শান্তি চায় এই রকম নন্অ্যালায়েন্ট সব দেশ, তারা শান্তি চায়, সেই সময় যখন আমরা শান্তির কথা বলছি তখন আমেরিকার এই হিংস্র আক্রমণ, একে আমরা কনডেম করছি।

[6-20–6-30 P.M.]

স্যার, আপনি জানেন যে, পন্ডিত জওহরলাল নেহরু, একবার বলেছিলেন, "When peace is threatened and freedom is in peril India will not be neutral". এখানে Peace is threatened, freedom of the independent countries is also in peril এখানে ইউ শুড নট বি নিউট্রাল। আজকে লিবিয়া একটা স্বাধীন দেশ। স্বাধীন দেশ হিসাবে তার থাকবার অধিকার রয়েছে। আজকে সেই অধিকারে যদি কোনও দেশ আঘাত হানে, সেটা হবে সমস্ত শান্তিকামী দেশের উপর আঘাত। ঐ আঘাত আজকে শুধু লিবিয়ার উপর নয়, ঐ আঘাতটা ভারতের উপরও আঘাত। আজকে ভারতবর্ষ শান্তির দূত হিসাবে, নন-অ্যালাইন্ড নেশনগুলির চেয়ার পারসন হিসাবে সেই কথাই প্রচার করছে। গত পরশু দিন নতুন দিল্লিতে ননঅ্যালাইন্ড নেশনগুলির ফরেন সেক্রেটারিদের একটি সভা হয়েছে। সেখানে

Each and everybody unequivocally condmen the attrocious and naked aggression on Libya by America আমার মনে হয়, আমেরিকা চায়—অন্যান্য দেশগুলি তার দেশের তাঁবেদার হয়ে থাকুক। কিন্তু আজকে তাঁবেদার হয়ে থাকবার দিন আর নেই। প্রেসিডেন্ট গদ্দাফি আমেরিকার বংশবদ হয়ে থাকতে চাননা বলেই আজকে তাদের এই আক্রমণ। সেইজন্য বলব, আজকে যে রেজলিউশন আপনি নিয়ে এসেছেন, সেটা আনা অবশ্যই উচিত কাজ হয়েছে। গতকালই এর গভীরতা বুঝতে পেরে আমরা বলেছিলাম, "সমস্ত কাজ বন্ধ রেখে এখনই একটা জয়েন্ট রেজলিউশন নেওয়া হোক টু কনডেম দিস অ্যাটাক।" তখন এখানে চেয়ারম্যান হিসাবে বসেছিলেন উপাধ্যক্ষ মহাশয়। কিন্তু যে কোনও কারণেই হোক, সেটা গতকাল সম্ভব হয়নি। তাই প্রটেস্ট জানাতে উই ওয়াকড্ আউট। আমি সভায় সেই সময় উপস্থিত ছিলাম না, আমাদের মেম্বাররা ওয়াকর্ড আউট করেছিলেন। অবশ্য ওটার মানে এই নয় যে, এই সভাকে বা মাননীয় ডেপুটি স্পিকারকে অপমান করবার উদ্দেশ্যে। সেটা করা হয়েছিল। আজকে তাই বলছি, লেবাননের ঐ যে ঘটনা-সেটা সমস্ত শান্তিকামী স্বাধীন দেশের পক্ষে একটা গুরুত্বপূর্ণ ব্যাপার। আমি জানি না, ওখানে আরো কি ঘটনা ঘটতে পারে যদি এসকালেশন হয়, যুদ্ধ যদি ছড়িয়ে পড়ে তাহলে আমরাও বাদ যাব না, পৃথিবীর কোনও দেশই বাদ যাবে না। দুঃখের কথা, সেখানে আমেরিকা ব্রিটেনকে বেস্ হিসাবে ব্যবহার করছে এবং ব্রিটিশ গভর্নমেন্টেরও যে রোল, সেখানে দেখছি—সেটাও উই অলসো কনডেম। আজকে লেবাননকে আমেরিকা ঐ যে আক্রমণ করেছে এবং সেই আক্রমণে ব্রিটেন আমেরিকাকে যে সহায়তা করছে, তারজন্য আমেরিকার সাথে সাথে ব্রিটেনকেও আমরা কখনই সমর্থন করতে পারি না। তাই আজকে চেয়ার থেকে যে রেজলিউশন এসেছে, সেটা আসা অবশ্যই উচিত কাজ হয়েছে। আমি ভেবেছিলাম যে, আমরা এবং সরকার পক্ষ একসঙ্গে বসে ইউনেনিমাস রেজলিউশন নিয়ে আসব। অবশ্য আজকে যে রেজলিউশন এসেছে—তার ওয়ার্ডিং ঠিকই আছে। আমরা আমেরিকার ঐ আক্রমণকে আনইকুইভোকালি কনডেম করতে চেয়েছিলাম। গতকাল' লোকসভায় যেমনভাবে রেজলিউশন এসেছে এবং সেখানে সেটা অ্যাডপ্টেড হয়েছে, ঠিক সেইভাবে আজকে এটা এখানে এসেছে এবং এখানে সেটা সর্বসম্মতভাবে গৃহীতও হবে। আমরা একসঙ্গে বসে এই যে সিদ্ধান্ত নিচ্ছি—এখানেই ডেমোক্র্যাসির জয়, শান্তির জয়। শান্তির জয় এটা হচ্ছে দেশের পক্ষে সব চেয়ে বড় মঙ্গল। দেশে যখন ঐ অবস্থা আসবে অর্থাৎ লিবিয়ার পরিস্থিতি আসবে তখন দেশ উইল বি ইন পেরিল। সেটা আমাদের দেশই হোক আর পৃথিবী যে কোনো শান্তিপ্রিয় দেশই হোক তখন দেশ উইল বি ইন পেরিল। তখন আমরা একসাথে প্রতিবাদ জানাব এবং এই প্রতিবাদ জানাবার প্রবৃত্তি আমাদের আছে। ইডিওলজিক্যাল ডিফারেন্স আমাদের মধ্যে থাকতে পারে বা অন্যান্য কিছু থাকতে পারে কিন্তু আমরা সংসদীয় গণতন্ত্র বিশ্বাস করি, এই ব্যাপারে আমরা একই লাইনে চলছি। আমরা যেমন অন্যায়ের কথা তুলে ধরছি আপনারাও তুলে ধরছেন, কখনও আপনারা চেপে যান আমরা সেটা উল্লেখ করি—এই জিনিস আলাদা জিনিস। আমি বলছি এটা আমাদের রাজ্যের ব্যাপার নয় এটা ভারতবর্ষের ব্যাপার, এটা ভারতবর্ষের ব্যাপার নয় সারা পৃথিবীর শান্তিপ্রিয় দেশের ব্যাপার। সেই জন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি এই রকম একটা প্রস্তাব আনার জন্য। ধন্যবাদ।

**শ্রী শ্যামল চক্রবর্তী :** মাননীয় স্পিকার স্যার, আমি প্রথমেই আপনার উত্থাপিত প্রস্তাবকে সর্বান্তকরণে সমর্থন করছি এবং আপনাকে আরো ধন্যবাদ জানাচ্ছি ঠিক সময়োচিত ভাবে এই প্রস্তাব আপনি উত্থাপন করেছেন। আমরা দলমত নির্বিশেষে পশ্চিমবাংলার যাঁরা শান্তিপ্রিয় মানুষ আছি, আমরা যাঁরা বিধায়ক আছি তাঁরা লিবিয়ার উপর এই ধরনের বর্বর এবং জঘন্য আক্রমণের নিন্দার ভাষা খুঁজে পাচ্ছি না। এই সম্পর্কে আমরা যথেষ্ট পরিমাণে উদ্বিগ্ন। লিবিয়ার উপর আক্রমণ এই প্রথম হল না, এই নিয়ে দুবার আক্রমণ সংঘটিত হল এক মাসের মধ্যে। আপনারা জানেন ২৪শে মার্চ প্রথমবার এই আক্রমণ সংঘটিত হয় এবং ১৫ই এপ্রিল মধ্য রাত্রে দ্বিতীয় বার তাদের উপর বোমা আক্রমণ সংগঠিত হয়েছে। এতে আমরা দেখতে পাচ্ছি এফ. ১১১, এ ৬, এ ৭ ইত্যাদি দূরপাল্লার ক্ষেপণাস্ত্র ব্যবহৃত হয়েছে এবং ভিয়েতনাম যুদ্ধের পর অত বড় আক্রমণ পৃথিবীর আর কোথাও সংগঠিত হয়নি। স্বভাবতই এই সম্পর্কে উদ্বেগ প্রকাশ না করে থাকতে পারি না। আমরা আরও উদ্বিগ্ন হচ্ছি এই কারণে যখন আরও শক্তিশালী বোমা লেসার নিয়ন্ত্রিত লেসার আর্ক বোমা লিবিয়ার অসামরিক নাগরিকদের উপর ব্যবহার করা হচ্ছে। ইতিমধ্যে নিহতের সংখ্যা প্রায় ১০০ ছাড়িয়ে গেছে এবং আরও উদ্বিগ্ন হচ্ছি এটা দেখে যে প্রেসিডেন্ট গদ্দাফির পরিবারের উপর আক্রমণ সংগঠিত করা হয়েছে এবং এর ফলে তাঁর ১৫ বছরের পালিত কন্যা নিহত হয়েছে এবং তাঁর পুত্ররা আহত হয়েছে এবং তাঁর পরিবারকে লক্ষ্য করে সমস্ত আক্রমণ পরিচালনা করার চেষ্টা করা হচ্ছে। যদিও মার্কিন সরকারের পক্ষ থেকে এটা প্রচার করবার চেষ্টা করা হচ্ছে যে শুধুমাতত্র সামরিক লক্ষ্য বস্তুর উপর আক্রমণ সংগঠিত করা হচ্ছে। এটা যে কত বড় অসত্য কথা সেটা বোঝা যায় কারণ এই কথা আজকে গোপন করা যাচ্ছে না যে সুইজারল্যান্ড এবং ফরাসি দূতাবাস পর্যন্ত বোমা পড়েছে, বোমায় বিদ্ধস্ত হয়েছে। মার্কিন সাম্রাজ্যবাদ চাচ্ছে লিবিয়াকে অর্থনৈতিক দিক থেকে পঙ্গু করে তার সঙ্গে সমস্ত রকম বাধা নিষেধ জারি করে বাণিজ্যিক এবং অর্থনৈতিক দিক থেকে অবরোধ করতে। লিবিয়ার অপরাধটা কি ছিল? একটা ছোট দেশ, মাত্র ২০-২৫ লক্ষ লোক সেখানে বাস করে, তাদের অপরাধটা কি ছিল? তাদের অপরাধ যে এই লিবিয়া হচ্ছে পৃথিবীর তৈল সমৃদ্ধ দেশগুলির মধ্যে অন্যতম, তাদের কাছে তেল রিজার্ভ আছে। যদি আরব দেশগুলির উপর মার্কিন সাম্রাজ্যবাদ তাদের আক্রমণের থাবা প্রসারিত করতে চায় তাহলে ছোট দেশ লিবিয়ার উপর তাদের আধিপত্য স্থাপন করা অত্যন্ত প্রয়োজনীয় হয়ে পড়েছে। দ্বিতীয় হচ্ছে ভূমধ্য সাগরের সঙ্গে যুক্ত, লিবিয়ার সঙ্গে যুক্ত যে ছোট উপসাগরটি আছে সেই উপসাগরটিতে তাদের জাহাজ অবাধে বিচরণ করতে পারে তার জন্য ওটা দরকার। তৃতীয় যে অপরাধ সেটা লিবিয়ার পক্ষে সেটা সাংঘাতিক অপরাধ। সেটা হচ্ছে যে প্যালেস্টাইনের মুক্তি যোদ্ধাদের জন্য শুধু নয়, আরব দেশ যেগুলি মার্কিন সাম্রাজ্যবাদের বিরুদ্ধে মুক্তি যুদ্ধ করছে সেখানে লিবিয়ার রাষ্ট্রপতি গদ্দাফি ঘোষণা করেছেন "আমাদের দেশের ভূমি তোমরা ব্যবহার কর তোমাদের মুক্তির জন্য, তোমাদের স্বাধীনতার জন্য, ঔপনিবেশিক শৃঙ্খল থেকে নিজেদের মুক্ত করবার জন্য।" এই তাদের অপরাধ। এই অপরাধের জন্য কি ছল খুঁজে বার করা হয়েছে, কি অজুহাত বার করা হয়েছে? যদিও পৃথিবীর অনেক বড় বড় যুদ্ধ সংগঠিত হয়েছে ছোট অজুহাতকে কেন্দ্র করে। দুরাত্মার ছলের অভাব হয় না বলে একটা প্রবাদ প্রচলিত আছে।

[6-30–6-40 P.M.]

পশ্চিম জার্মানীর বন শহরে একটা নগ্ন নৃত্যের আসরে বোমা বিস্ফোরণকে কেন্দ্র করে মার্কিন সরকার ঘোষণা করেছিল যে এর ভেতর লিবিয়ার সন্ত্রাসবাদীদের হাত কাজ করেছে। সে ঘোষণা যে লিবিয়ার সন্ত্রাসবাদকে সে ধ্বংস করবে। কে দায়িত্ব দিয়েছে আমেরিকা সাম্রাজ্যবাদীকে গোটা পৃথিবীতে ডান্ডা ঘোরাবার? গোটা পৃথিবীতে দালালি করবার জন্য কে দায়িত্ব দিয়েছে আমেরিকান সাম্রাজ্যবাদকে? আজকে সন্ত্রাসবাদের জন্য লিবিয়াকে দায়ী করা হচ্ছে। এটা একদিকে যেমন জঘন্য অপবাদ, তেমনি পৃথিবীর অন্যদিকে যদি সন্ত্রাসবাদ কোথাও সৃষ্টি হয়ে থাকে তারজন্য দায়ী ঐ মার্কিন সাম্রাজ্যবাদী শক্তি। ভিয়েতনামের কথা আমরা জানি। সেখানকার মর্মান্তিক অভিজ্ঞতার কথা আমাদের জানা আছে। পৃথিবীর বিভিন্ন দেশের ঘটনাবলির কথাও আমাদের জানা আছে। আমরা জানি ইজরাইলকে কেমন করে ভাড়াটিয়া বোম্বেটে বাহিনী হিসাবে আরব দেশগুলোর উপরে ঝাঁপিয়ে পড়ার জন্য চক্রান্ত ও পরিকল্পনা করা হয়েছে এবং বাস্তবে তা ফলবতীও করা হয়েছে। আজকে প্যালেস্টাইনের লোকেরা নিজেদের দেশে থাকতে পারে না, তাদের পায়ের নিচের বিশাল মরু দিগন্তে বিলিন। গোটা পৃথিবীতে আজকে কেউ যদি বোম্বেটে বাহিনী তৈরি করে থাকে, সে হচ্ছে ঐ আমেরিকান সাম্রাজ্যবাদ। আজকে তারা বলছে যে, তারা দেশের জন্য, নিরাপত্তার জন্য আক্রমণ করছে। কয়েক হাজার মাইল দূরে আমেরিকার ভূমি, সেখান থেকে লিবিয়ার মানুষ আমেরিকান সাম্রাজ্যবাদের উপর আক্রমণ চালাতে যে পারে না, একথা একজন নির্বোধ মানুষও উপলব্ধি করতে পারে। এই অজুহাতের আসল কারণটা, আসল চক্রান্তটা আরও গভীরে। মার্কিন সাম্রাজ্যবাদী শক্তি সম্প্রতি ডেভেয়ারায় একটা বোমা বিস্ফোরণ করেছে, তারা সেখানে পরমাণু বোমা বিস্ফোরণ করেছে। এই ঘটনার সঙ্গে লিবিয়া আক্রমণের বিষয়টা অচ্ছেদ্য ভাবে জড়িত। তারা চায় উত্তর আফ্রিকার আরব দেশগুলোর উপর নৃশংস অভিযান পরিচালনা করতে, সেখানকার মানুষকে সন্ত্রস্ত্র করে পদানত রাখতে। কাজেই, সেদিক থেকে আজকে আমরা এই বিধানসভায় সকলেই এই সমস্ত আক্রমণের অন্তর্নিহিত কারণগুলো উপলব্ধি করতে পারছি। আমরা আশ্চর্যের সঙ্গে ও দুঃখের সঙ্গে লক্ষ্য করছি, 'এই সমস্ত আক্রমণের জন্য গ্রেট ব্রিটেনের সামরিক ঘাঁটিগুলো ব্যবহৃত হচ্ছে। গ্রেট ব্রিটেন যেমন ফকরাইল আক্রমণ করে মার্কিন সরকারের কাছ থেকে সাহায্য পেয়েছিল, ঠিক তেমনি আজকে গ্রেট ব্রিটেন এবং মার্কিন সাম্রাজ্যবাদী শক্তি এক জায়গায় দাঁড়িয়ে এই জাতীয় আক্রমণগুলো সংঘটিত করছে। আজকে এই ঘটনার জন্য গোটা পৃথিবীর মানুষ ধিক্কার জানাচ্ছে। এমনকি ফ্রান্স বহু ক্ষেত্রে মার্কিন সাম্রাজ্যবাদী শক্তির সহযোগী ভূমিকা পালন করলেও, এক্ষেত্রে তারা বলছে, 'এই কাজে আমরা আমাদের ঘাঁটি ব্যবহার করতে দেব না।' অথচ এই অবস্থাতেও গ্রেট ব্রিটেনের থ্যাচার সরকার নির্লজ্জ ভাবে মার্কিন সাম্রাজ্যবাদী শক্তিকে লিবিয়ার উপরে আক্রমণ সংগঠিত করার জন্য তাদের ঘাঁটি ব্যবহার করতে দিচ্ছে। আমরা একদিকে যেমন এই সব বিষয়গুলো দেখতে পাচ্ছি, ঠিক তেমনি অপরদিকে আমাদের বুক গর্বে ভরে উঠে যখন আমরা দেখি সমাজতান্ত্রিক দেশগুলো, আরব দেশগুলো এবং জোটনিরপেক্ষ দেশগুলো এর বিরুদ্ধে সোচ্চার হচ্ছেন। আমরা ধন্যবাদ জানাই এই সমস্ত দেশের সরকারকে। ধন্যবাদ জানাই আমাদের দেশের শাসক পার্টির যিনি প্রধান, প্রধানমন্ত্রী রাজীব গান্ধীকে। তিনিও দ্ব্যর্থহীন ভাষায় এই ঘটনার নিন্দা করেছেন। আজকে আমাদের কাছে এই খবর আসছে যে, গোটা পৃথিবীর

মুক্তিকামী মানুষের কাছে আমাদের আলোড়ন তাঁদের প্রাণে এক নতুন আশার সঞ্চার করেছে। আজকে সমাজতান্ত্রিক দেশগুলো ঘোষণা করেছে যে, আজকে লিবিয়াকে এতবড় দায়িত্ব আর একা বহন করতে হবে না। আজ আর লিবিয়া মার্কিন সাম্রাজ্যবাদী শক্তির বিরুদ্ধে একা দাঁড়িয়ে নেই, গোটা পৃথিবীর মানুষ তার পিছনে আছে। তারা শুধুমাত্র তাকে নৈতিক সাহায্য দিয়ে নয়, সোভিয়েত রাশিয়ার সরকার ইতিমধ্যেই ঘোষণা করেছেন যে, তাঁরা লিবিয়ার সরকার ও জনগণকে সমস্ত রকমের সাহায্য করবেন। আমরা সোভিয়েত রাশিয়াকে ধন্যবাদ জানাই, আন্তরিক ভাবে তাঁদের অভিনন্দন জানাই। আমরা তাঁদের অভিনন্দন জানাই এই কারণে যে, যখন দুটি দেশের মধ্যে পররাষ্ট্র মন্ত্রী পর্যায়ে কথাবার্তা চালাবার জন্য উদ্যোগ চলছিল, ঠিক তখনই সোভিয়েত রাশিয়া মার্কিন সরকারকে জানিয়ে দিয়েছেন যে তাঁরা যখন মার্কিন সরকারের কার্যকলাপের বিরুদ্ধে প্রতিবাদ জানিয়েছেন, এই মুহূর্তে মার্কিন যুক্তরাষ্ট্রের সঙ্গে সোভিয়েত রাশিয়া আলোচনায় বসতে রাজি নন। একদিকে যেখানে বোমা নিয়ে আক্রমণ চলতে থাকবে, সামরিক অসামরিক মানুষকে হত্যালীলা সংঘটিত করতে থাকবে, একটা দেশের স্বাধীনতা বিপন্ন করা হবে, সেই মুহূর্তে শান্তির জন্য কোনও আলোচনা চলতে পারে না। এটা কখনই হতে পারে না। আজকের দিনে মার্কিন সাম্রাজ্যবাদের কাছে ভাষাই হচ্ছে—বোমা, আগুন আর মৃত্যুর ভাষা। গোটা দুনিয়ার কাছে মার্কিন সাম্রাজ্যবাদ এক নতুন চ্যালেঞ্জ নিয়েছে এই ভাবে। মাননীয় স্পিকার স্যার, আমি আর একটা বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি যে, ভারতবর্ষ কিন্তু মার্কিন সাম্রাজ্যবাদী হানাদারের বিপদ থেকে মুক্ত নয়। কয়েকদিন আগে একজন মন্ত্রী ঘোষণা করেছেন যে, এখানে কয়েকটি প্রতিষ্ঠান গোয়েন্দাগিরি করবার জন্য মার্কিন সাম্রাজ্যবাদের কাছ থেকে ২০০ কোটি টাকা পায়। ঐ টাকা ভারতবর্ষে গোয়েন্দাগিরি করবার জন্য ও বিচ্ছিন্নতাবাদকে মদত দেবার জন্য ব্যবহৃত হচ্ছে। সেই কারণে ভারতবর্ষের বুকে মার্কিন সাম্রাজ্যবাদীদের তীব্র ভাবে চিহ্নিত করতে হবে। এই কাজ যদি আমরা করতে না পারি, তাহলে কিন্তু দেশের ভেতরে সাম্রাজ্যবাদের বিপদ সম্পর্কে দেশের মানুষকে সচেতন করতে পারব না। এই কথা বলে, আপনার উত্থাপিত এই প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে অশেষ ধন্যবাদ, লিডার অব দি হাউস মাননীয় মুখ্যমন্ত্রী এবং লিডার অব দি অপজিশন সহ মাননীয় সকল সদস্যকে আন্তরিক কৃতজ্ঞতা জানাচ্ছি এই সময়ে এই প্রস্তাব এখানে উত্থাপন করার জন্য। আমি নিজে ইতিহাসের ছাত্র নই এবং সেইজন্য এই ব্যাপারে আমার খুব একটা জ্ঞান নেই। কিন্তু আজকে লিবিয়ার উপরে মার্কিনের যে নগণ্য আক্রমণ এটা একটা আকস্মিক ঘটনা বা বিচ্ছিন্ন ঘটনা নয়। সেইজন্য আমরা যখন দেখতে পাই বেস ইন ডিয়াগো গার্সিয়ার ব্যাপারটা তখন মনে হয় এটা কোনও আইসোলেটেড ব্যাপার, সাধারণ কোনও ঘটনা নয়। এর মধ্যে একটা বিরাট চক্র কাজ করছে, destabilisation in Pakistan, hanging of Zulfiquer Ali Bhutto, assasination of Indira Gandhi স্যার, it is a misfortune for the 20th century two theories come up–and the other is totalitarianism. Unifortunately one piece is misery of humanity. The other piece is liberty of man. Loss of liberty means the loss life. Unfortunately the giant warfare itself has come up. The U.S.A is trying to control the

entire human population of the globe. It is not an attack on Lybia alone. I am prepared to accept that it is an attack on humanity, it is an attack on civilisation, an attack on peace and attack on progress. I think, not as a student of history–I am on common sense–that America, the PENTAGON have got a sinister design to destabilise not only West Asia, but also South-East Asia. What is happen in Thailand, and what did they do in Vietnam for long? Under the giant personality of Ho Chi Min they have resisted their attack. They could not push their heads there. সেই সময়ে হরেকৃষ্ণ বাবু বলেছিলেন যে ৩৫ হাজার টন বোমা নিক্ষেপ হয়েছিল। আমি অত অঙ্ক জানি না কিন্তু আমার ধারণায় যেটুকু সাম্প্রতিককালে even after the ushering in Mr. Garbhachev, the Soviet Leader বলেছিলেন তুমি বোমা বন্ধ কর কিন্তু তবুও তারা পরীক্ষা চালিয়ে যাচ্ছেন। সেক্ষেত্রে যেখানে আজকে হিউম্যানিটির দিক থেকে আফ্রিকায় ২০ লক্ষ শিশু নিউট্রিশনের অভাবে মারা যাচ্ছে। ২০ লক্ষ শিশু মারা যাচ্ছে অথচ আমেরিকা এখনো যুদ্ধ চাইছে। এর জন্য তারা ৬০ ট্রিলিয়ান ডলার খরচ করছে আর আজকে নাইন টেন্থ অব দি হিউম্যান পপুলেশন আর ইন ডিস্ট্রেস। আরও দুঃখের ঘটনা, ইতিহাসের লজ্জাকর ব্যাপার যে ব্রিটিশ প্রাইম মিনিস্টার যে কথা বলেছেন হাউস অব কমন্সে। একথা আমাদের জানা আছে যে রাবণ থাকলে শূর্পনখা থাকবেই। লন্ডনের হাউস অব কমন্সে তিনি গর্বের সঙ্গে সমর্থন করেছিলেন। তবে ভারত সরকার যে নেতৃত্ব দিয়েছেন নির্জোট আন্দোলনে তাতে সমস্ত পৃথিবীর মানুষ এগিয়ে এসেছে। প্রথমেই সোভিয়েত রাশিয়া এগিয়ে এসেছে। মানুষ প্রতিবাদে এগিয়ে এসেছে। সেইজন্য আমরা চাইব ইউ হ্যাভ রাইটলি ড্রাফটটেড দিস রেজলিউশন। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে বলব একটা মিডিয়ামের সাহায্য নিতে হবে আপনাকে taking the advantage of all media television, radio, etc এমনি আমাদের মতবিরোধ থাকতে পারে কিন্তু শান্তি প্রতিষ্ঠার ক্ষেত্রে আরও কিছু উদ্যোগ নিতে পারি কি না তারজন্য আপনাকে যোগাযোগ করতে হবে। আপনি শুধু মুখ্যমন্ত্রী নন you are not a ruler only, but you are the leader of the State. বাঙালিরা পিছিয়ে পড়ে থাকবে না, ইতিহাসে যেন উজ্জ্বল হয়ে থাকে তা দেখতে হবে। যুদ্ধবাদ আমরা বরদাস্ত করব না। যে মারণাস্ত্র তৈরি হচ্ছে One or two drops is sufficient to kill the entire population of the World আজকে এ যেন বন্ধ হয়। জোটবদ্ধ মানুষ যদি এর বিরুদ্ধে মাথা তুলে দাঁড়ায় তাহলে বৃহৎ শক্তি পরাহত হবে। Men should never be allowed to serve as slaves or subordinates to any other.

[6-40–6-50. P.M.]

এবং এর পরে আরও প্রচার মাধ্যমগুলি সোচ্চার হবে। বিশিষ্ট সাংবাদিকরা আছেন এই ভারতবর্ষে। ভারতবর্ষ বন্ধুদেশ এবং নির্জোট আন্দোলনে ১০১টি দেশ টোটাল ইন ২।৩ থার্ড অব দি হিউম্যানিটি আজ গর্জে উঠেছে। আমরা আশা করি ঐ পশ্চিম জার্মানি, ইটালি, নেদারল্যান্ড এবং ব্রিটিশ ওরা ওদের ভুল বুঝতে পারবে। কারণ হেগ থেকে যে প্রচার এসেছে সেটা খুব শুভ লক্ষ্মণ নয় এবং আমরা মনে করি এটা টিউনেসিয়ার একটা কলঙ্ক। তাদের দেশ ব্যবহার করতে দিচ্ছে ফর আমেরিকার বোম্বার। এটা বন্ধ করা উচিত এবং

আমাদের একাত্মতা আরও ব্যাপকভাবে প্রসার করা উচিত। তীব্র রোষে ধিক্কারে আজকে আমেরিকা, যুদ্ধবাজ যারা তাদের এটা জানিয়ে দেওয়া উচিত যে তোমাদের সময় এসেছে, এটা সত্যের জগৎ মানুষের জগৎ, দানবের পরাজয় হয়েছে নতুন মহিষাশুর জন্মেছে এই মুলুকে তার নিধন হোক। তাদের আজকে স্লোগান they should come up here. I again thank you for the resolution you have brought. I am waiting for the Hon'ble Minister for his learned discourse.

**শ্রী অনিল মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার এই প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমি দু-একটি বক্তব্য রাখছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পৃথিবীর ইতিহাসে মার্কিন সাম্রাজ্যবাদ শক্তির এই নগ্ন আক্রমণের জন্য ভারতবর্ষ ও ভারত সরকার নিন্দা প্রস্তাব গ্রহণ করে একটা সাহসিকতার পদক্ষেপ নিশ্চয় গ্রহণ করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দেখছি যে এই নগ্ন আক্রমণ আন্তর্জাতিক আইনের ৫১ ধারায় যে ক্ষমতা দেওয়া আছে রাইট অব সেল্ফ এবং পার্মিসিভ ওয়ার-সেই পার্মিসিভ ওয়ারের সুযোগ নিয়ে সাম্রাজ্যবাদী শক্তি, মার্কিন শক্তি আমেরিকা সে এই দেশকে আক্রমণ করেছে। কিন্তু আর্টিক্যাল ৫১ যে ঘটনা বলা হয়েছে যে Right of individual or collective self-defence if an armed attack occurs against a member of the United Nations, until the Security Council has taken the measures necessary to maintain international peace and security. আন্তর্জতিক শান্তি এবং নিরাপত্তা রক্ষা করার জন্য যে যুদ্ধ রাইট অব সেল্ফ ডিফেন্স পর্যন্ত এই আন্তর্জাতিক শান্তিকে বিঘ্নিত করার জন্য টু স্ট্রেনদেন দি ইন্টারন্যাশনাল পিস যে কাজ করার জন্য রাইট অব সেল্ফ ডিফেন্সের আর্গুমেন্ট নিয়ে মাননীয় অধ্যক্ষ মহাশয় ইন্টারন্যাশনাল ল-এ যে ইউ. এন. চার্টারের যে প্রিন্সিপাল আছে সেই প্রিন্সিপালকে কমপ্লিটলি আমেরিকা ভায়োলেট করেছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে আমেরিকার পার্মানেন্ট মেম্বারশিপ আছে সিকিউরিটি কাউন্সিলে, তার মধ্যে অন্যতম একজন এবং সে তার নিজের শক্তির সুযোগ নিয়ে আজকে বিশেষ চার্টারের সঙ্গে একটি মাত্র টুকরো কাগজ তার প্রমাণ করছে এবং তার মধ্যে ক্ষমতা থাকে ফ্রান্স, ইটালিদের যুদ্ধের হাত থেকে অন্য সাম্রাজ্যবাদী শক্তিকে যুদ্ধ থেকে নিবৃত্তি থাকার জন্য তাদের আবার বারণ করেছে। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত দুঃখের বিষয় অত্যন্ত ক্ষোভের কথা যে যখন ফ্রান্স তার টেরিটরি ব্যবহার করতে দিল না তখন আমাদের কমনওয়েলথের একজন রাষ্ট্র গ্রেট ব্রিটেন যখন সাম্রাজ্যবাদী ব্রিটিশ শক্তি ২০০ বছর ধরে ভারতবর্ষকে শোষণ করেছে যে তাদের ভাড়া হিসাবে ব্যবহার করতে দিচ্ছে, তখন মার্কিন শক্তিকে ঐ ব্রিটিশ শক্তি তাদের টেরিটোরি ব্যবহার করতে দিচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের এই প্রস্তাবের মধ্যে নেই কিন্তু তবুও বলছি ভারত সরকারের উচিত হবে মার্কিন সাম্রাজ্যবাদী শক্তির সঙ্গে সমস্ত অর্থনৈতিক এবং রাজনৈতিক সম্পর্ক ছিন্ন করা। ব্রিটিশ সাম্রাজ্যবাদী শক্তি যে নগ্ন পরিচয় দিয়েছে মার্কিন সাম্রাজ্যবাদী শক্তির সঙ্গে, দ্বিতীয় হচ্ছে কমন ওয়েলথের সঙ্গে সমস্ত সম্পর্ক ছিন্ন করার ব্যাপারে। আমাদের এই প্রস্তাবে এই দুটি কথা যদিও নেই কিন্তু আমি মনে করি এটা হওয়া উচিত এবং তাতে অন্তত পৃথিবীর যারা নন-অ্যালাইন্ড কান্ট্রি, পৃথিবীর যারা প্রগতিশীল মানুষ তারা বুঝতে পারবে ভারত সরকার একটা দৃঢ় পদক্ষেপ মার্কিন সাম্রাজ্যবাদী শক্তির বিরুদ্ধে, ব্রিটিশ সাম্রাজ্যবাদী শক্তির

বিরুদ্ধে নিয়েছে। শুধু একটা প্রস্তাবে কনডেম করলাম, উপরে উপরে বললাম কিন্তু ভেতরে মার্কিন সাম্রাজ্যবাদী শক্তির বিরুদ্ধে আসল পদক্ষেপ গ্রহণ করলাম না এটা ঠিক নয়। তবুও ভারত সরকার যা করেছেন অন্তত খারাপের ভাল এইটুকু আমরা বলতে পারি। সুতরাং আজকে আপনি যে প্রস্তাব এনেছেন এই প্রস্তাবকে আমি সমর্থন করছি এবং আপনার পক্ষে সম্ভব কতটা হবে আমি জানি না কিন্তু এর সঙ্গে এটাও আমরা বলতে পারি যে মার্কিন সাম্রাজ্যবাদী শক্তির সঙ্গে ভারত সরকার সমস্ত সম্পর্ক ছিন্ন করুক এবং কমন ওয়েলথের সঙ্গে সমস্ত সম্পর্ক ছিন্ন করুক। এই দুটি কথা আমরা কোথাও ঢোকাতে পারি কি না সেটা মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি দেখবেন। এই পদক্ষেপ গ্রহণ করে ভারতবর্ষের সত্যিকারের যে ভূমিকা সেই ভূমিকা রাজীব গান্ধী, ভারত সরকার পালন করুক, এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যে রেজলিউশন আজকে এনেছেন এটা আমি পূর্ণ সমর্থন করছি। কালকে আপনি যখন ছিলেন না আমরা কালই সঙ্গে সঙ্গে জানার পর একটা রেজলিউশন আপনার কাছ থেকে বা লিডার অব দি হাউস আমাদের মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছ থেকে আসুক এটা চাচ্ছিলাম এবং আমরা তখন দাবি করেছিলাম যে একটা রেজলিউশন এখনই আনা হোক। কিন্তু আজকে আপনি এনেছেন, এটা শুধু সময়োপযোগী নয়, এতে আরও কঠিন ভাষায় পশ্চিমবঙ্গের বিধানসভায় মার্কিন সাম্রাজ্যবাদকে ধিক্কার দেওয়া উচিত।

**Mr. Speaker :** Mr. Bapuli, I have given the draft of the resolution to your leader and asked him to suggest amendments. But he has not given any amendment.

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** ঠিক আছে স্যার। মার্কিন সাম্রাজ্যবাদ শুধু যে লিবিয়ার বিরুদ্ধে আক্রমণ করেছে তা নয় এদের নির্লজ্জ জঘন্যতম আক্রমণ ভিয়েতনামের উপর আমরা আগে দেখেছি। রেগন অত্যন্ত ক্ষমতাশালী বলে লিবিয়ার মতো একটা ছোট্ট দেশকে আক্রমণ করে সারা পৃথিবীর বুকে যে ঘৃণ্য দৃষ্টান্ত রেখেছে, আমার মনে হয় শুধু রেজলিউশনের আকারে এদের কনডেম করলে শেষ হবে না, আমেরিকার কাছে ভারত সরকারের মাধ্যমে আমাদের আরও কঠিনভাবে প্রতিবাদ জানাতে হবে এবং সারা পৃথিবীর ননঅ্যালাইন্ড কান্ট্রিজ যারা রয়েছে তাদেরও একটা কঠিন মত তৈরি করতে হবে। আমাদের ভারতের যুবক প্রধানমন্ত্রী দ্ব্যর্থহীন ভাষায় আমেরিকার এই জঘন্যতম আক্রমণকে শুধু নিন্দা করেননি, তিনি বলেছেন আমরা যখন আলোচনা করছি সেই সময়ে মার্কিন সাম্রাজ্যবাদ লিবিয়ার উপর জঘন্যতম আক্রমণ করেছে।

[6-50–7-00 P.M.]

লিবিয়ার উপর আক্রমণের জন্য আমরা এখানে বসে দুঃখপ্রকাশ করতে পারি, তেমনভাবে প্রতিবাদ করতে হয়ত পারব না। তবে আমাদের সকলকে সমবেত হয়ে সোচ্চার হতে হবে—নীরব দর্শকের ভূমিকা গ্রহণ করলে হবে না। আমাদের প্রধানমন্ত্রীর দৃপ্ত ভাষণ সারা বিশ্বে আলোড়ন সৃষ্টি করবে। মার্কিন সাম্রাজ্যবাদের বিরুদ্ধে এই ধরনের প্রতিবাদ যদি সব দেশ

থেকে যায় তাহলে প্রেসিডেন্ট রেগন বুঝতে পারবে তাঁর ক্ষেপনাস্ত্র, বোমা, অর্থ সারা বিশ্বের জনগণের কাছে অতি নগণ্য। আমাদের লেট প্রাইম মিনিস্টার ইন্দিরা গান্ধী দিল্লিতে ননঅ্যালাইন্ড কান্ট্রিজ কনফারেন্সে যে বক্তব্য রেখেছিলেন তার একটু অংশ বিধানসভায় আমি আপনাদের শোনাচ্ছি। তিনি বলেছিলেন, আওয়ার কান্ট্রিজ আর পুওর ইকনমিক্যালি বাট আওয়ার ইউনিটি অ্যান্ড স্ট্রেন্থ উইল বি হেল্পফুল ফর পিস্ ইন দি গ্লোব। আমাদের দলনেতা, বিধানসভার নেতা মাননীয় মুখ্যমন্ত্রী একই কণ্ঠে দ্বর্থহীন ভাষায় যে প্রতিবাদ জানিয়েছেন সারা বিশ্বে এটা ছড়িয়ে যাবে। মার্কিন সাম্রাজ্যবাদকে শুধু ঘৃণা করে আমরা চুপ করে থাকব না। চারিদিকে আমরা প্রচার করব এবং বিশ্ববাসীর কাছে জানাব ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা একটি দেশ এবং সেই রাজ্যের অধিবাসী বাঙালিরা রেগনের এই জঘন্য আক্রমণের বিরুদ্ধে প্রতিবাদ জানিয়েছে, তাঁর জঘন্যতম আক্রমণকে ধিক্কার জানিয়েছে। মাননীয় স্পিকার মহাশয়, আপনি এই রেজলিউশন খুব উপযুক্ত সময়ে এনেছেন। আপনার রেজলিউশনকে আমরা সমর্থন করছি, মুখ্যমন্ত্রী সমর্থন করেছেন এবং সমস্ত ভারতবর্ষের লোক সমর্থন করবে। একথা বলে আপনার রেজলিউশনকে আর একবার স্বাগত জানিয়ে বক্তব্য শেষ করছি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, লিবিয়ার উপর মার্কিন সাম্রাজ্যবাদের ঘৃণ্য আক্রমণের বিরুদ্ধে প্রতিবাদ জানিয়ে আপনি যে প্রস্তাব হাউসে রেখেছেন আমি সেই প্রস্তাবকে সর্বান্তকরণে সমর্থন করছি। লিবিয়া ছোট একটি দেশ। থার্ড ওয়ার্ল্ডের ভেতরে যে সমস্ত ছোট ছোট দেশ আছে তার মধ্যে এই লিবিয়াও রয়েছে। এই ছোট দেশটির বৈষয়িক দুর্বলতা যাই থাকুক না কেন নৈতিক দিক থেকে তারা যে সবল তার পরিচয় তারা দিয়েছে। ননঅ্যালাইন্ড মুভমেন্টের সঙ্গে এই দেশটিও জড়িত রয়েছে। সেখানে যে সমস্ত আন্তর্জাতিক এবং রাজনৈতিক ঘটনা ঘটছে এবং কিভাবে সেটা ঘটছে সেই সমস্ত কথা আমরা জানি। নানা কারণে মার্কিন সাম্রাজ্যবাদ লিবিয়ার উপর এই আক্রমণ চালিয়েছে। অবশ্য মার্কিন সাম্রাজ্যবাদকে বিচার করলে দেখা যাবে এটা কোনও নতুন ঘটনা নয়, পৃথিবীর অনেক ছোট ছোট দেশের উপর, সেখানকার নরনারী, শিশুদের উপর এই মার্কিন সাম্রাজ্যবাদ বারে বারে ঘৃণ্য আক্রমণ চালিয়েছে এবং এটাই তাদের চরিত্র। তবে মনে রাখবেন, এই ঘটনা আরও ঘটবে। বিক্রম্যাল্পিপের বিপদের কথা আমরা জানি এবং ফার্স্ট ওয়ার্ল্ড ওয়ার কিভাবে বেঁধেছিল সেটাও জানি। আজকে যে অবস্থা চলছে তাতে বিশ্বযুদ্ধ না বাধলেও লিমিটেড ওয়ার কিন্তু বাধতে পারে। কিন্তু কেউ এই গ্যারান্টি দিতে পারবেন না যে, এই রকম ধরনের কতিপয় সাম্রাজ্যবাদী রাষ্ট্র আছে এবং তাদের চক্রান্ত চলছে। কাজেই এই রকম অবস্থায় লিমিটেড ওয়ারস্ যে কোনও সময়ে ওয়ার্ল্ড কনফ্ল্যাগ্রেশনে পরিণত হবে না, এই কথা কেউ বলতে পারবে না। একটা ছোট্ট দেশের উপর আক্রমণ হয়েছে। এর বিরুদ্ধে শুধু সোচ্চার হলেই চলবে না। মার্কিন সাম্রাজ্যবাদের বিরুদ্ধে যেমন প্রচন্ড ভাবে জনমত গড়ে তুলতে হবে আমাদের দেশে, তেমনি সারা দুনিয়ায় এই জনমত যাতে প্রচন্ড ভাবে গড়ে ওঠে সেই চেষ্টা আমাদের করে যেতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই কথা বোধ হয় বললে ভুল করা হবে না যে, মার্কিন সাম্রাজ্যবাদের বিরোধিতা আমরা যখন করব তখন সেটা যেন পোষাকী বিরোধিতা না হয়। এটা মনে রাখা দরকার যে, একটা ইম্পিরিয়ালিস্ট কান্ট্রি সেখানে একটা পলিসি নিয়ে চলেছে। সেই পলিসির বিরোধিতা যদি করতে হয় তাহলে ক্যান ইট বি ডিভিজিবল? লিবিয়ার ক্ষেত্রে মার্কিন সাম্রাজ্যবাদের এই আক্রমণকে আমরা যেমন অন্যায় ও ঘৃণ্য আক্রমণ

বলে মনে করছি, সেই রকম পৃথিবীর বিভিন্ন দেশে, নানা দেশে জীবনের সর্বক্ষেত্রে মার্কিন সাম্রাজ্যবাদের যে অনুপ্রবেশ ঘটেছে সেটা অর্থনীতিতেই হোক, রাজনীতিতেই হোক বা সমাজ নীতিতেই হোক, সেইসব ক্ষেত্রেও কনসিস্টেন্টলি, আনকমপ্রোমাইজলি এবং ইন এ ফোর্থরাইট ম্যানার মার্কিন সাম্রাজ্যবাদের বিরোধিতা করব কি না সেটা ভেবে দেখার দরকার আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যে প্রস্তাব এনেছেন সেদিক থেকে আমি এই প্রস্তাবকে সর্বান্তকরণে সমর্থন করি এবং আশা করি যে সমস্ত রাজনৈতিক দল এই প্রস্তাবে লিবিয়ার উপর আক্রমণকে ঘৃণ্য আক্রমণ বলে ঘোষণা করলেন তারা বিচার করে দেখবেন যে, মার্কিন সাম্রাজ্যবাদ নীতির অনুপ্রবেশ আমাদের দেশে এবং পৃথিবীর অন্যান্য দেশে যেভাবে ঘটেছে তাতে তার প্রতিবাদ এই রকম ভাবে করা দরকার। প্রচন্ড জনমত এই সাম্রাজ্যবাদের বিরুদ্ধে গড়ে তুলতে না পারলে এই সব আক্রমণ ঠেকানো যাবে কি না সেটা বিবেচনা করে দেখা দরকার। এই কথা বলে আবার আপনার প্রস্তাবকে সমর্থন করে বক্তব্য শেষ করছি ধন্যবাদ।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, লিবিয়ার উপর মার্কিন সাম্রাজ্যবাদের যে জঘণ্যতম আক্রমণের নিন্দা করে আপনার চেয়ার থেকে যে প্রস্তাব উত্থাপন করেছেন সেই প্রস্তাবের প্রতি আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি এবং আমি মনে করি এই প্রস্তাব অত্যন্ত সময়োচিত হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভিয়েতনাম আক্রমণের পর দুনিয়ার সাম্রাজ্যবাদের শিরোমণি মার্কিন সাম্রাজ্যবাদের এত বড় আক্রমণ মানব সভ্যতার ইতিহাসে আর ঘটেনি, যাকে নিন্দা করার ভাষা বাস্তবে খুঁজে পাওয়া যায় না এবং এটা যথার্থ যে শুধু ভিয়েতনাম আক্রমণের বিরুদ্ধে নিছক এই নিন্দাসূচক প্রস্তাব নয়। আজকে বিশ্ব শান্তির সামনে সব চেয়ে বড় বিপদ হচ্ছে এই মার্কিন সাম্রাজ্যবাদের আক্রমণ। এই বিপদকে প্রতিহত করার জন্য প্রতিবাদে আরও সোচ্চার হওয়া দরকার এবং তার জন্য শুধু প্রস্তাব গ্রহণ নয়, মার্কিন সাম্রাজ্যবাদের বিরুদ্ধে গোটা দেশ জুড়ে তীব্র জনমত গড়ে তুলে অঙ্কুরেই যাতে এই আক্রমণ প্রতিহত করা যায়, এ যাতে আরো সম্প্রসারিত হতে না পারে, সেটা আমাদের সবাইকে দেখতে হবে। গতকাল ইউ. এস. সেক্রেটারি অব স্টেট, মিঃ শুলজ্ অত্যন্ত ঔদ্ধত্যপূর্ণ কথা বলেছেন।

[7-00–7-10 P.M.]

যে সাম্রাজ্যবাদের জন্য আক্রমণ হয়েছে এবং আবার আক্রমণ হবে পরিষ্কার ভাবে একথা বলেছেন। অর্থাৎ বিশ্বের জনমতকে তারা পরোয়া করতে চাইছেন না। এই যে মানসিকতা, একে যদি বাস্তবে প্রতিহত করতে হয় তাহলে শুধু প্রস্তাব গ্রহণই নয় ঐ মার্কিন সাম্রাজ্যবাদের বিরুদ্ধে সমস্ত রকমের ব্যবস্থা গ্রহণ করতে হবে—তাদের উপর অর্থনৈতিক নির্ভরশীলতা বন্ধ করতে হবে এবং কূটনৈতিক সম্পর্ক ছিন্ন করার হুমকি দিতে হবে। সেখানে আই. এম. এফ. এবং ওয়ার্ল্ড মার্কিন সাম্রাজ্যবাদের সংস্থা তার উপর নির্ভরশীলতা পরিত্যাগ করতে হবে। স্যার, ভারতবর্ষের দুশো বছরের যে সাম্রাজ্যবাদ বিরোধী ইতিহাস, যে ঐতিহ্য তার সঙ্গে সঙ্গতি রেখেই আজকে গোটা দেশের মানুষ এবং আমাদের দেশের সরকার যথার্থভাবেই মার্কিন সাম্রাজ্যবাদের এই পাইরেসি, এই দস্যুবৃত্তি ও মানব সভ্যতা নিধনকারী আক্রমণের বিরুদ্ধে প্রতিবাদ জানিয়েছেন। আমরা জানি, দুনিয়ার সাম্রাজ্যবাদ যতদিন থাকবে যুদ্ধের সম্ভাবনাও ততদিন থাকবে। এই যে আঞ্চলিক যুদ্ধ, এই যে ভূমধ্যসাগরীয় অঞ্চলে তাদের প্রাধান্য বিস্তারের অপচেষ্টা এই আঞ্চলিক যুদ্ধ এটা আঞ্চলিক যুদ্ধের মধ্যেই সীমাবদ্ধ

থাকবে না। স্যার, আমি মনে করি গোটা দেশ; গোটা দুনিয়ার গণতন্ত্রপ্রিয় মানুষ, শুভবুদ্ধিসম্পন্ন মানুষ, শান্তিকামী মানুষ, সমস্ত গণতান্ত্রিক দেশ, সমাজতান্ত্রিক দেশকে এর বিরুদ্ধে আজকে আরও দৃঢ়ভাবে, বলিষ্ঠ কণ্ঠে প্রতিবাদ করতে হবে। আজ বিশ্ব শান্তি আন্দোলনের দুর্বলতার সুযোগকে কাজে লাগিয়ে এই পাইরেসি আরো মারাত্মক রূপ নিতে পারে। তাই আমি মনে করি আজকে আমাদের সরকারের পক্ষ থেকে শুধু নিন্দাসূচক প্রস্তাব নয়, মার্কিন সাম্রাজ্যবাদের সঙ্গে সমস্ত রকমের কূটনৈতিক ও অর্থনৈতিক সম্পর্ক ছিন্ন করার জন্য বলিষ্ঠ পদক্ষেপ গ্রহণ করতে হবে এবং অত্যন্ত জরুরি ভাবে এই কাজ করতে হবে। পরিশেষে আমি বলব, ভারত সরকার মার্কিন সাম্রাজ্যবাদের এই লিবিয়ার উপর আক্রমণের নিন্দা করেছেন এটা অভিনন্দন যোগ্য কিন্তু একদিকে নিন্দাসূচক প্রস্তাব নিচ্ছেন আবার আর এক দিকে ঐ টেরোরিজম, সন্ত্রাসবাদ, তার বিরুদ্ধে দুটিকে ব্যালেন্স করে—অর্থাৎ, মার্কিন সাম্রাজ্যবাদ যে সন্ত্রাসবাদের অজুহাত তুলে আজকে লিবিয়ার উপর আক্রমণ করলেন আজকে কিন্তু ভারত সরকারের পক্ষ থেকে, প্রধানমন্ত্রীর পক্ষ থেকে যখন লিবিয়ার উপর আক্রমণের নিন্দা করা হচ্ছে তখন আবার নাম না করলেও ইন্ডিরেক্টলি, পরোক্ষভাবে সন্ত্রাসবাদের কথা বলে খানিকটা মার্কিন সাম্রাজ্যবাদের যে যুক্তি এটা খানিকটা ডাইলিউট করে দেবার একটা যেন ইঙ্গিত এর মধ্যে আসছে, যেটা ঠিক নয়। সন্ত্রাসবাদ নিশ্চয় দমন করতে হবে কিন্তু আজকে লিবিয়ার উপর যে আক্রমণ এর সঙ্গে সন্ত্রাসবাদের প্রশ্ন আসে না। এসব বললে মার্কিন সাম্রাজ্যবাদের যে আক্রমণ এটার গুরুত্ব খানিকটা ডাইলুটেড হয়ে যায়। এই কথা বলে, এই প্রস্তাব যা আনা হয়েছে তার প্রতি আমার পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বিধানসভায় আপনি যে প্রস্তাব এনেছেন তার প্রতি আমার পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য রাখছি। স্যার, সারা পৃথিবীর মানুষের প্রধান শত্রু হচ্ছে এই মার্কিন সাম্রাজ্যবাদ এবং রেগন ইজ এ ম্যাড ম্যান, সে আজকে সারা পৃথিবীর শান্তিকে বিঘ্নিত করছে, আক্রমণ করছে, লিবিয়া তার একটা শিকার। সমস্ত আন্তর্জাতিক রীতিনীতি, আইন লঙ্ঘন করে দীর্ঘ দিনের পরিকল্পনা নিয়ে মার্কিন সাম্রাজ্যবাদ লিবিয়ার উপর আক্রমণ হেনেছে, বোমাবাজি করছে, বোম্বেটেগিরি করছে। আজকে আমরা এই সভা থেকে মার্কিন সাম্রাজ্যবাদের ঐ সমস্ত কার্যকলাপের বিরুদ্ধে ঘৃণা প্রকাশ করছি। আজকে এ কথা জেনে রাখা ভাল যে, পৃথিবীর সভ্য মানব সমাজ থেকে মার্কিন সাম্রাজ্যবাদ বিচ্ছিন্ন হতে চলেছে। খোদ আমেরিকাতেই আজকে প্রতিবাদের ঝড় উঠছে। পশ্চিম ইউরোপ এবং পূর্ব ইউরোপের সমস্ত দেশে বিক্ষোভ হচ্ছে, সমাজতান্ত্রিক দেশগুলি প্রতিবাদ জানাচ্ছে। সোভিয়েত ইউনিয়ন প্রতিবাদে মার্কিন সরকারের সঙ্গে তাদের প্রস্তাবিত আলোচনা ভেঙে দিয়েছেন, ক্যানসেল করেছেন। আজকে আমাদেরও হুঁশিয়ার থাকতে হবে, মার্কিন সাম্রাজ্যবাদ পৃথিবীর সমস্ত দেশের স্বাধীনতাকে হরণ করতে চায়। অতীতে হিটলারের যে ভূমিকা ছিল বর্তমানে রেগন সেই ভূমিকা নিচ্ছে, পৃথিবী জুড়ে সমস্ত রকমের অস্ত্র প্রয়োগ করছে। দেশে দেশে ওয়ার্ল্ড ব্যাঙ্কের অর্থ লগ্নি করে বিচ্ছিন্নতাবাদ এবং সন্ত্রাস সৃষ্টি করছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মার্কিন সাম্রাজ্যবাদের এই সমস্ত কাজের তীব্র নিন্দা করে আপনি এই বিধানসভায় যে প্রস্তাব উত্থাপন করেছেন সে প্রস্তাব শুধু মাত্র আমাদের এই বিধানসভার বক্তব্য নয়, বা শুধু পশ্চিমবঙ্গ তথা ভারতবর্ষেরই বক্তব্য নয়, সারা পৃথিবীর শান্তিকামী মানুষের বক্তব্য। পৃথিবীর সমস্ত শান্তিপ্রিয় স্বাধীন দেশের নাগরিকদের মনোভাবই আপনার

প্রস্তাবের মধ্যে দিয়ে ফুটে উঠেছে। মাননীয় স্পিকার মহাশয়, আপনি যে প্রস্তাব এনেছেন সে প্রস্তাবটি এই বিধানসভায় ঐক্যবদ্ধভাবে গৃহীত হতে চলেছে, সেই জন্য সমস্ত দলের সদস্যদের আমি ধন্যবাদ জানাচ্ছি এবং আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিজে লিবিয়ার উপর মার্কিন সাম্রাজ্যবাদের জঘণ্য নগ্ন আক্রমণের প্রতিবাদে যে নিন্দা প্রস্তাব নিয়ে এসেছেন সে প্রস্তাবকে আমি সর্বান্তকরণে সমর্থন করছি। এই প্রসঙ্গে আমি কয়েকটি কথা আপনার সামনে তুলে ধরতে চাই এবং প্রস্তাবের মধ্যে দুটি কথাকে সংযোজন করতে আপনাকে অনুরোধ করছি। আজকে এই হাউসে সে ভাষায় বিভিন্ন মাননীয় সদস্যরা তাঁদের অভিব্যক্তি প্রকাশ করেছেন সে ভাষা সারা পৃথিবীর শান্তিকামী, জাতীয়তাবাদী, গণতান্ত্রিক এবং সাম্যবাদী মানুষের ভাষা। ছেলেবেলায় আমরা যখন স্কুলে পড়তাম তখন ইতিহাসের মধ্যে দিয়ে, খবরের মধ্যে দিয়ে এবং পরবর্তিকালে বিভিন্ন ঘটনা পরম্পরার মধ্য দিয়ে সারা পৃথিবীব্যাপী মার্কিন সাম্রাজ্যবাদের নগ্ন আক্রমণের কথা জানতে পারতাম। দীর্ঘ দিন ধরে এশিয়ার বহু দেশ থেকে শুরু করে খোদ আমেরিকা মহাদেশের ছোট ছোট কতগুলি রাষ্ট্রের উপর তারা আঘাত হেনে চলেছে। বর্তমানে তারা লিবিয়ার উপর নগ্ন আঘাত হানছে। আমরা লক্ষ্য করে দেখেছি মার্কিন যুক্ত রাষ্ট্রের ভিয়েতনাম, কিউবা, নিকারাগুয়া প্রভৃতি আক্রমণের দৃষ্টান্তকে তাদের লিবিয়া আক্রমণের দৃষ্টান্ত ম্লান করে দিচ্ছে।

[7-10–7-20 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বিধানসভার নেতা মাননীয় মুখ্যমন্ত্রী এবং আমাদের বিরোধী দলনেতা জনাব আবদুস সাত্তারকে আপনার মাধ্যমে অনুরোধ করতে চাই শুধু এই প্রস্তাব সমর্থন নয়, আগামী কাল আপনার নেতৃত্বে মাননীয় মুখ্যমন্ত্রী এবং বিরোধী দলের নেতা, অন্যান্য সমস্ত রাজনৈতিক দলের নেতৃবৃন্দ ও সদস্যদের নিয়ে আপনি ঠিক করে দেবেন—কলকাতাস্থিত মার্কিন কনস্যুলেটে গিয়ে লিখিতভাবে আমাদের এই প্রতিবাদ জানিয়ে আসতে হবে। একই সঙ্গে আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করব এবং আমাদের বিরোধী দলনেতা জনাব আবদুস সাত্তার সাহেবকে অনুরোধ করব এবং অন্যান্য রাজনৈতিক দলের যে সমস্ত নেতৃবৃন্দ এই সভায় উপস্থিত আছেন তাঁদের অনুরোধ করব, ছাত্রযুব সংগঠন এবং সমস্ত গণ সংগঠনকে এক করে সমস্ত পতাকার রঙ ভুলে গিয়ে কলকাতা মহানগরীকে প্রতিবাদের মিছিল নগরীতে পরিণত করা হোক ১ সপ্তাহের মধ্যে। আজকে এই জঘন্য নারকীয় তান্ডবের বিরুদ্ধে পশ্চিমবঙ্গের শান্তিপ্রিয় গণতান্ত্রিক মানুষ সোচ্চার হয়েছে। পৃথিবীর বুকে নজির সৃষ্টি করার জন্য গণতান্ত্রিক মানুষের চেতনার উন্মেষ ঘটাবার জন্য আমাদের কর্মপদ্ধতির ভিতর দিয়ে, আমাদের পদ্ধতিগত প্রয়োগের ভিতর দিয়ে এক নতুন দিগন্তের দ্বার উদঘাটন করতে হবে পশ্চিমবাংলার মানুষের কাছে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যখন বিরোধী দলের নেতা ছিলেন তখন আমি শুনেছি এবং খবরের কাগজেও পড়েছি, তিনি ভিয়েতনামের উপর মার্কিন সাম্রাজ্যবাদের যে আক্রমণ হয়েছিল সেই পরিপ্রেক্ষিতে বন্ধ ডেকেছিলেন। সেদিন পশ্চিমবাংলার সমস্ত মানুষ দলমত নির্বিশেষে রাজনৈতিক রঙ ভুলে গিয়ে তাঁর ডাকা বন্ধকে সমর্থন করেছিল। মার্কিন সাম্রাজ্যবাদের জঘন্যতম আক্রমণের বিরুদ্ধে সেদিন পশ্চিমবাংলার মানুষ প্রতিবাদে মুখরিত হয়েছিল। আজও সেইরকম জঘন্যতম আক্রমণের বিরুদ্ধে সোচ্চার

হওয়ার সময় এসেছে। সুতরাং ঐ রকম পরিকল্পনা নেওয়া যায় কিনা সেটা ভেবে দেখতে অনুরোধ করব। ভারতবর্ষের প্রধানমন্ত্রী শ্রী রাজীব গান্ধী, যিনি তৃতীয় বিশ্বের নেতা, তিনি দ্ব্যর্থহীন ভাষায় এই আক্রমণের বিরুদ্ধে প্রতিবাদ করেছেন। তাঁকে খাটো করে মাননীয় সদস্য শ্রী দেবপ্রসাদ সরকার মহাশয় ঐ লিকুইডিশন ইত্যাদি বলে যে মন্তব্য করলেন তাতে আজকের এই গুরুগম্ভির পরিবেশকে ছোট করা হল। সেইজন্য আমি আমার বক্তব্যের মধ্য দিয়ে তাঁকে ধিক্কার জানাচ্ছি। তাঁর মানসিক চিন্তার পরিবর্তনের দরকার ছিল। আজকে এই পবিত্র বিধানসভায় মার্কিন সাম্রাজ্যবাদের বিরুদ্ধে যেমন বড় হয়ে উঠেছে তেমনি বাইরেও প্রকৃতির ঝড় শুরু হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অত্যন্ত শ্রদ্ধার সঙ্গে আপনার এই প্রস্তাবের জন্য সমর্থন জানাচ্ছি এবং আমি আপনার মাধ্যমে যে দুটি প্রস্তাব এখানে রাখলাম, আমি আশা করব, আলোচনার পরিপ্রেক্ষিতে বিধানসভার নেতা মাননীয় মুখ্যমন্ত্রী শ্রী জ্যোতি বসু মহাশয় তাঁর বক্তব্যের ভিতর তাঁর অভিব্যক্তির কথাটা জানাবেন। ধন্যবাদ।

**মিঃ স্পিকার ঃ** আমি সংশোধনের জন্য প্রস্তাব করছি। প্রথম লাইনে This House expresses its deep concern ডিপের আগে "Shock indignation and deep concern." হবে। যখন ভোট নেওয়া হবে ঐ ফর্মেই নেব শক্ ইন্ডিগনেশন অ্যান্ড ডিপ কনসার্ন।

**শ্রী প্রবোধচন্দ্র সিংহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভূমধ্যসাগরীয় অঞ্চলে একটি ছোট রাষ্ট্রের উপর পৃথিবীর একটি অত্যন্ত ক্ষমতাশালী রাষ্ট্র যেভাবে সম্প্রতি নগ্ন আক্রমণের সুচনা করেছে তাকে নিন্দা করার জন্য এবং লিবিয়ার সংগ্রামী জনগণের সাথে একাত্মতা প্রকাশ করার জন্য আপনি আজকে যে প্রস্তাব উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, আমেরিকা আজকে শুধু লিবিয়ার উপর আক্রমণ সংগঠিত করেছে তা নয়, দ্বিতীয় বিশ্বযুদ্ধের পরবর্তীকালে আন্তর্জাতিক ইতিহাস পর্যালোচনা করলে দেখা যাবে পৃথিবীর বিভিন্ন প্রান্তে ছোটখাটো রাষ্ট্রের উপর আমেরিকা তার সাম্রাজ্যবাদী কার্যকলাপ অব্যাহত রেখেছে। রেগন প্রশাসন লিবিয়াকে আক্রমণ করার জন্য যে যুক্তি খাড়া করছে যে, লিবিয়া সরকার নাকি আন্তর্জাতিক রাজনীতির ক্ষেত্রে ভায়োলেন্স বা টেরোরিজমকে প্রশ্রয় দিচ্ছে সেজন্য লিবিয়াকে একটা উচিত শিক্ষা দেওয়া প্রয়োজন রয়েছে। এই কথা বলে রেগন প্রশাসন অন্তত পৃথিবীর জনগণকে বোঝাবার চেষ্টা করেছেন ধোঁকা দেবার চেষ্টা করেছেন যে আমেরিকা কিন্তু এই আন্তর্জাতিক টেরোরিজমের বা আন্তর্জাতিক এই রকম কাজে সাবোটেজের কাজে বিশ্বাস করে না। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, যদি আজকে আন্তর্জাতিক রাজনীতির ইতিহাসটা পর্যালোচনা করা যায় তাহলে কি দেখা যাবে যে, আমেরিকা তার বিভিন্ন সংস্থার মাধ্যমে সি. আই. এর মাধ্যমে এবং অন্যান্য বিষয়ের মাধ্যমে পৃথিবীতে উগ্রপন্থি কার্যকলাপকে মদত দিচ্ছে। চিলিতে কিছুদিন আগে একটা ঘটনা ঘটেছে, কারা ঘটিয়েছে? বাংলাদেশে সেখ মুজিবরকে কেন্দ্র করে যে ঘটনা ঘটে গেল সেটা কারা করল? সে ঘটনা কিভাবে সংঘটিত হয়েছিল? কিছুদিন আগে গ্র্যানাডাতে যে নগ্ন আক্রমণ সংঘটিত হয়েছিল সে আক্রমণের পিছনে বা আমেরিকার কি উদ্দেশ্য ছিল? সুতরাং অজুহাতকে সামনে রেখে আমেরিকা লিবিয়ার উপর নগ্ন আক্রমণ সুচিত করেছে এটা বলা অজুহাত মাত্র। আসল উদ্দেশ্য হচ্ছে পৃথিবীর সর্বত্র বিভিন্ন জায়গায় আমেরিকা তার প্রাধান্য বা সুপ্রিমেসি

বজায় রাখতে চায় এবং সে কারণে সে সাম্রাজ্যবাদী নীতি অনুসরণ করছে। এটা খুবই দুঃখের বিষয় ইংরেজ বা ব্রিটিশ সরকার তার নৌ ঘাঁটিতে তার বিমান ঘাঁটিতে আমেরিকাকে ব্যবহার করতে দিয়েছে এই লিবিয়ার উপর আক্রমণ পরিচালনা করার জন্য। এই আক্রমণের আমরা তিব্র নিন্দা করি। আমি মনে করি আমেরিকার এই কার্যকলাপ ঐ ভূমধ্যসাগরের শান্তি বিঘ্নিত করবে তাই নয়; সারা পৃথিবীতে বিশ্ব শান্তির ক্ষেত্রে একটা বড় বিপদ ডেকে আনবে সে বিষয়ে কোনও সন্দেহ নেই যে আমেরিকা তার সুপিরিয়ার ধরনের যে মারণাস্ত্র রয়েছে যুদ্ধাস্ত্র রয়েছে এবং তার যে অর্থনৈতিক ক্ষমতা রয়েছে তার উপর ভিত্তি করে তার যে আদর্শগত সংঘাত আন্তর্জাতিক রাজনীতির ক্ষেত্রে সারা পৃথিবীর উপর চালাবার চেষ্টা করছে সেই আন্দোলনকে বা সেই ব্যাপারে সাফল্য অর্জন করার জন্য কোনও রকম যুক্তি কোনও রকম নৈতিকতা কোনও আন্তর্জাতিক রীতি নীতি গ্রাহ্য করতে রাজি হচ্ছে না। লিবিয়ার মতো ছোট রাষ্ট্রের, তার যে আত্মরক্ষা করার অধিকার আছে, স্বাধীনভাবে বসবাস করার অধিকার আছে, তার নিজের রুচিমত দেশের শাসন ব্যবস্থা চালাবার, স্বাধীন ভাবে থাকার অধিকার আছে, এই যে দাবি, এই যে সংগ্রাম, এই সংগ্রামকে আমরা সমর্থন করি এবং আপনার আনীত এই প্রস্তাবকে আবার সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিমলানন্দ মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, লিবিয়ার উপরে মার্কিন সাম্রাজ্যবাদি নগ্ন আক্রমণ সংক্রান্ত যে প্রস্তাব আপনি এনেছেন তাকে আমি পূর্ণ সমর্থন করছি। আমার মনে পড়ছে ২৭-২৮ বছরের যে ঘটনা, সেদিন এই রকম একটি ক্ষুদ্র দেশ লিবিয়ারই পাশে মিশরের উপর আক্রমণ চালিয়ে দুই সাম্রাজ্যবাদ—ব্রিটেন এবং ফ্রান্স সেদিন আমরা একটি হুঁশিয়ারি দেখেছিলাম সোভিয়েত ইউনিয়নের পক্ষ থেকে, প্রেসিডেন্ট বুলগানিন বলেছিলেন একটি ক্ষুদ্র দেশ, সদ্য স্বাধীন দেশের উপর দুইটি বহু শক্তিশালী রাষ্ট্র আধুনিক অস্ত্র নিয়ে আক্রমণ করছে, তোমরা একবার ভেবে দেখ, তোমাদের চাইতেও আরও বেশি আধুনিক অস্ত্রে সজ্জিত শক্তিশালী দেশ আছে। লন্ডন এবং প্যারিসে প্রথম এ ধরনের আক্রমণ চালায় তার ফল কি দাঁড়াবে? ফলটা ফলেছিল। এই হুঁশিয়ারির ফলে সেদিন ফরাসী এবং ব্রিটিশ সাম্রাজ্যবাদ পাততাড়ি গুটোতে বাধ্য হয়েছিল। সেদিনকার প্রেসিডেন্ট নাসেরের অপরাধ ছিল যে তিনি সুয়েজ খাল জাতীয়করণ করেছিলেন। এখানেও অপরাধটা কি? লিবিয়ার সরকার কিছু স্বাধীন অর্থনীতি গ্রহণ করেছেন। আর তাঁবেদারে পরিণত হননি, সামরিক ঘাঁটি করতে দেননি। আমি অন্য ঘটনা যা উল্লিখিত হয়েছে ভিয়েতনাম এবং অন্যান্য এলাকা সেগুলিতে আর আসছি না। আমরা স্মরণ করছি ১৯৭১ সালে পূর্ব পাকিস্তানের মানুষ সেখানে যখন একটি গণতান্ত্রিক পদ্ধতিতে সরকার নির্বাচিত হল, সরকার গঠন করতে দেওয়া হল না, সামরিক শাসন বসিয়ে দেওয়া হল, তাঁবেদার পাকিস্তানের সামরিক সরকার এবং তারই বিরুদ্ধে যে মুক্তিযুদ্ধ শুরু হল সেই পর্যায়ে আমরা দেখলাম এই মার্কিন যুদ্ধ জাহাজ এন্টারপ্রাইজ এসে হুমকি দিতে শুরু করল।

[7-20–7-30 P.M.]

আমরা সেদিন দেখেছিলাম, পাশাপাশি সোভিয়েত সাবমেরিন এসে হাজির হয়েছিল সেদিনের বাংলাদেশের মুক্তি যুদ্ধের সমর্থনে। মার্কিন সাম্রাজ্যবাদীরা এই আক্রমণ কেন করেছে? দ্বিতীয় মহাযুদ্ধের পর একে একে দেশগুলি স্বাধীনতা অর্জন করেছে এবং সেই স্বাধীনতা

সংগ্রামের লড়াইয়ের ফলে একটা সমাজতান্ত্রিক জগৎ তৈরি হয়েছে। আজকে সেখানে অত সহজে তারা আক্রমণ চালাতে পারছে না, কারণ রাজনৈতিক স্বাধীনতা সেখানে অর্জিত হয়েছে। তারজন্য সেখানে তারা অর্থনৈতিক চাপ সৃষ্টি করছে। সেই চাপ দিতে গিয়ে এখানে ওখানে সামরিক আক্রমণ তারা চালাচ্ছে। সমাজতান্ত্রিক দেশগুলোকেই শুধু নয়, সদ্য স্বাধীন দেশগুলোর চারিদিকেও তারা ঘাঁটি তৈরি করছে এবং তাঁদের সৈন্যবাহিনী আধুনিকতম অস্ত্র নিয়ে সেখানে ঘাঁটি গাড়ছে। আজকে লিবিয়ার উপর মার্কিন সাম্রাজ্যবাদীরা যে ঘৃণ্য আক্রমণ শুরু করেছে এবং ব্রিটেন যে তাকে সহযোগিতা করছে—এর প্রতিবাদ যে শুধু সেখানকার বিরোধী দলই করেছে তাই নয়, মার্গারেট থ্যাচারের নিজের দলের পক্ষ থেকেও সেখানে প্রতিবাদ উঠেছে। এক্ষেত্রে দুটি প্রয়োজনীয় ব্যাপার রয়েছে। প্রথমে প্রয়োজন—বিশ্ব শান্তির ক্ষেত্রে সংগ্রামের ভূমিকার। আমরা পূর্বেও দেখেছি আমেরিকার মানুষ এসব ক্ষেত্রে সোচ্চার হয়ে এগিয়ে এসেছিলেন। নিজের দেশের একটা আগ্রাসি ঘৃণ্য সরকারের বিরুদ্ধে দেশবাসীর এগিয়ে আসাটা আজকে বড় দরকার। আজকে ঐ সাম্রাজ্যবাদী শক্তির নিজের দেশের মানুষদের সামনে এগিয়ে আসাটা একটা বড় কাজ হবে। আর আমাদের এখানে প্রয়োজন, আমরা মার্কিন যুক্তরাষ্ট্রের কাছে বিন্দুমাত্র আত্মসমর্পণ না করে আজকে তারা যে অর্থনৈতিক চাপ এবং রাজনৈতিক আক্রমণ অন্য দেশের উপর চালাচ্ছে—তার বিরুদ্ধে ভারতবর্ষের সরকার এবং ভারতবর্ষের মানুষদের সোচ্চার হয়ে এগিয়ে যেতে হবে এবং ঘোষণা করতে হবে মার্কিন সাম্রাজ্যবাদের সঙ্গে কোনও রকম সম্পর্ক নয়। যে ব্রিটেন আজকে তাদের সহায়তা করত—তাদের ক্ষেত্রেও একই ব্যবস্থা নিতে হবে এবং সেই পর্যায়ে আন্দোলন গড়ে তুলতে হবে। এই বলে এই প্রস্তাবকে সর্বান্তকরণে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে প্রস্তাবটা এখানে নিয়ে এসেছেন, আমি তাকে সম্পূর্ণ সমর্থন করছি। এখানে বিভিন্ন বক্তা যেসব কথা বলেছেন, আমি তাদের বক্তব্যের সাথে একমত। আজকে প্রস্তাবটা সমর্থন করতে গিয়ে আমার মনে হয়েছে—এটা দলের ব্যাপার নয়, এটা আমার ব্যক্তিগত অভিমত—আজকে মার্কিন সাম্রাজ্যবাদী শক্তি লিবিয়ার উপর আক্রমণ করতে গিয়ে ব্রিটেনকে ব্যবহার করেছে এবং এটা প্রস্তাবেও উল্লেখ আছে। কিন্তু ঐ নগ্ন আক্রমণের জন্য যেখানে ব্রিটেনের সাম্রাজ্যবাদী শক্তিও দায়ী, সেখানে ব্রিটেনকেও কনডেম করা উচিত ছিল। তবু বিভিন্ন বক্তার সঙ্গে সুর মিলিয়ে আমি বলতে চাই—আজকে লিবিয়ার যে ঘটনা ঘটেছে মার্কিন যুক্তরাষ্ট্র বলছে যে, লিবিয়ার সন্ত্রাসের মোকাবিলা করবার জন্যই তারা ঐ নগ্ন আক্রমণ করেছে। আমরা যখন 'যুদ্ধ নয়, শান্তি চাই' আওয়াজ তুলছি এবং যুদ্ধের ভয়াবহতা উপলব্ধি করে পৃথিবীর মানুষদের শান্তিতে থাকবার নিরাপত্তার গ্যারান্টি দিতে চাইছি, তখন মার্কিন সাম্রাজ্যবাদী শক্তির এই নগ্ন আক্রমণের বিষয়টা শান্তিকামী মানুষদের কাছে একটা থ্রেট। আজকে বিধানসভা থেকে একটা প্রস্তাব নিতে যাচ্ছি, আমি তাঁর সঙ্গে সে ব্যাপারে একমত। আজকে বিধানসভা থেকে যেমন নেওয়ার দরকার আছে, তেমনি এক্ষেত্রে জাগ্রত জনমত সৃষ্টি করারও দরকার আছে। আমরা অতিত দিনে দেখেছি ভিয়েতনামের উপর মার্কিন সাম্রাজ্যবাদী শক্তি নগ্ন আক্রমণ চালিয়েছিল সেই দিন ভারতবর্ষের বিভিন্ন প্রান্তের মানুষ সেই সাম্রাজ্যবাদী শক্তির বিরুদ্ধে জাগ্রত জনমত সৃষ্টি করতে পেরেছিল। পশ্চিমবাংলা তার থেকে পেছিয়ে ছিল না। আজকে নতুন করে আবার লিবিয়ার উপর আক্রমণ করা হয়েছে। সেখানে নতুন করে ভিয়েতনাম সৃষ্টি করা হচ্ছে।

ভিন্ন বক্তা বলেছেন শুধু লিবিয়া নয় এটা সত্য যে চিলিতে হত্যাকান্ড সংঘটিত করা য়েছে। আমরা দেখেছি নিকারাগুয়ায়, এলসালভাদোর এই সমস্ত ছোট ছোট দেশের উপর র্কিন সাম্রাজ্যবাদ চক্রান্ত চালিয়ে যাচ্ছে। আজকে তাদের বিরুদ্ধে আমাদের রুখে দাঁড়াবার কার আছে। আজকে এখানে শুধু প্রস্তাব পাশ করলেই হবে না, আমাদের রাজ্যের সমস্ত নুষকে এই জিনিসের উপলব্ধির মধ্যে আনতে হবে। আমাদের এই বিধানসভায় শুধু প্রস্তাব য়েই নয় আমাদের পতাকার রং ভুলে গিয়ে সবাইকে ঐক্যবদ্ধ ভাবে ওই শক্তির বিরুদ্ধে ড়তে হবে। ভারতবর্ষের বুকে অন্য রাজ্যে এখনও শুরু করেনি সেটা আমাদের করতে হবে। মি শুনেছি আমাদের যুব সংগঠনের পক্ষ থেকে বিভিন্ন রাজ্যে এই ব্যাপারে সক্রিয় ভূমিকা বে। সবাই মিলে দলমত নির্বিশেষে আমরা মিছিল করতে পারি কিনা সেটা দেখতে হবে, নমত তৈরি করার চেষ্টা করতে হবে। বিভিন্ন রাজ্য এটা করার কথা চিন্তা করছে, আমাদের ন্নর সংগঠনের পক্ষ থেকে আমরা খবর পেয়েছি। সেই হিসাবে আমরা পশ্চিমবাংলার রফ থেকে এটা যদি আমরা আগে করতে পারি তাহলে ভারতবর্ষের মানুষকে আমরা পথ খাতে পারব, ভারতবর্ষের মানুষকে এগিয়ে নিয়ে যেতে পারব। মার্কিন সাম্রাজ্যবাদী শক্তির রুদ্ধে লড়াই করার জন্য ভারতবর্ষের মানুষ, পৃথিবীর শান্তিকামী মানুষকে প্রতিশ্রুতি দিতে রি, তাদের নিরাপত্তার গ্যারান্টি দিতে পারি এই জন্য মানস ভুঁইয়া যে প্রস্তাব রেখেছেন ই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জ্যোতি বসু ঃ** স্পিকার স্যার, লিবিয়ার উপর মার্কিন সাম্রাজ্যবাদের আক্রমণ সম্বন্ধে পনি যে প্রস্তাব উপস্থাপিত করেছেন আমি তাকে সমর্থন করে সংক্ষেপে দুএকটা কথা াতে চাই। এটা একটা খুবই গুরুত্বপূর্ণ প্রস্তাব এবং অত্যন্ত আনন্দের বিষয় যে, আপনি প্রস্তাব আমাদের সামনে রেখেছেন সেই প্রস্তাব আমরা সবাই একসঙ্গে গ্রহণ করতে াছি। আমার মনে হয় আপনারা সবাই জানেন যে লিবিয়ার উপর এটা প্রথম আক্রমণ , অন্যভাবে, নানা রকম ভাবে—অবরোধ, অর্থনৈতিক দিক থেকে এবং নানা ভাবে আক্রমণ য়েছে। সম্প্রতিকালে সপ্তম নৌবাহিনী ইত্যাদি দ্বারা পরিবেষ্টিত হয়েছে লিবিয়া এবং এটা ীয় বার সরাসরি আক্রমণ লিবিয়ার উপর হচ্ছে কর্নেল গদ্দাফি অবশ্য বেঁচে গেছেন কিন্তু নছি ওনার আত্মীয় কিছু নিহত হয়েছেন এবং কিছু আহত হয়েছেন। অনেক মানুষের কাছে া কল্পনার বাইরে। মার্কিন সাম্রাজ্যবাদকে অনেকে ভাল করে চেনেন না, কিন্তু আমরা জানি া শেষ আক্রমণ নয়। এটা শুধু লিবিয়ার উপর নয়, সারা পৃথিবীব্যাপী এই সব আক্রমণের য়োজন চলছে, যুদ্ধের আয়োজন চলছে এবং শান্তির বিরুদ্ধে মার্কিন সাম্রাজ্যবাদী শক্তি বহু র ধরে তারা এই জিনিস গ্রহণ করেছে। আমার মনে হয় হিটলারের উত্থানের সময় এই া হত, ইউ. এন. তৈরি হয়নি, লিগ অব নেশনস ইত্যাদি যখন ছিল তখন পিস ইজ ডভিজিবল বলে বলেছিলেন। কিন্তু কথাটা সবাই গ্রহণ করেননি, তখন যে রাষ্ট্রগুলো ছিল রা গ্রহণ করেননি। তাঁরা বোঝাতে চেষ্টা করেছিলেন—সোভিয়েত ইউনিয়নের দিক থেকে ্য জায়গায় লড়াই হচ্ছে তাতে আমাদের কি এসে যায় এই রকম মনোভাব হলে সর্বনাশ য যাবে, তাহলে এক এক করে হিটলারের কাছে সমস্ত দেশের পতন ঘটবে এবং সমস্ত য়গায় আগুন জ্বলবে এবং ছারখার হবে পৃথিবী। এই কথা তাঁরা বোঝাতে চেষ্টা করেছিলেন আমাদের একজোট হয়ে বাধা দেওয়া দরকার। কিন্তু হিটলারকে যারা সংগঠিত করেছিল, রি করেছিল সেই সমস্ত সাম্রাজ্যবাদী শক্তিদের পরে আবার হিটলারের সঙ্গে যুদ্ধ করতে

হয়েছিল। তারা মনে করেছিল ঐদিকে ডাইভার্ট করে দেবে সোভিয়েত ইউনিয়নের সমাজবাদের বিরুদ্ধে—এই জন্য তখন হিটলারকে গড়ে তুলেছিল সাম্রাজ্যবাদী শক্তিরা।

[7-30–7-44 P.M.]

পিস্ ইজ ইন্ডিভিজিবল্, এটা আজকে কত গুরুত্বপূর্ণ তা আমরা বুঝেছি। কারণ আজকে যুদ্ধ মানে জলে, স্থলে, অন্তরীক্ষে সমস্ত জায়গায় তা ছড়িয়ে যায়। যুদ্ধ ক্রমান্বয়ে ছড়িয়ে যায়ও এবং এক জায়গায় কখনও সীমিত থাকতে পারে না, একথা আমরা সবাই জানি। সেজন্য লিবিয়ার মানুষ যেমন আজ চিন্তিত, তাঁরা যেমন প্রতিবাদ, প্রতিরোধ করছেন, তাঁরা যেমন ভাবে মনে করছেন যে তাঁদের উপর আরও বড় ধরনের আঘাত আসতে পারে, ঠিক তেমনি ভাবে আমাদের উপরও একটা বিরাট আঘাত আসতে পারে। ভারতবর্ষের মানুষ হিসাবে আমরাও আজ একথা মনে করছি। ভারতবর্ষের মানুষ আজ একথা মনে করছেন যে এটা ওখানে শুরু হয়েছে, আগামী দিনে এটা পৃথিবীব্যাপী ছড়িয়ে পড়বে। পৃথিবীর মানুষ যদি এটা প্রতিহত না করতে পারেন তাহলে সমূহ বিপদের আশঙ্কা আছে। এই জন্য এই প্রস্তাবের গুরুত্ব অপরিসীম। ভারতবর্ষে আমাদের এখানে যে জোট নিরপেক্ষতার নীতি আছে, সেটা আমরা সমর্থন করি। এটা সমর্থন করি মানে, আমরা এটা বুঝেছি যে, ওঁরা সেই নিয়মেই চলছেন। ওঁরা নিশ্চয়ই এই কথা বুঝেছেন যে জোটনিরপেক্ষতা মানে সাম্রাজ্যবাদের বিরুদ্ধে কোনও জোট নয়। জোট নিরপেক্ষতা মানে কখনই তা নয় এবং এর মানে এটা নয় যে, আমরা সাম্রাজ্যবাদের দিকে নেই, অন্য দিকে আছি। আমরা যুদ্ধের মধ্যে নেই, শান্তির মধ্যে নেই—এটা তো হতে পারে না? আমরা শান্তির দিকে আছি। ভারতবর্ষের যে জোট নিরপেক্ষ নীতি আছে, আমরা তা সমর্থন করি। কারণ ভারতবর্ষের অস্ত্রশস্ত্র থাকতে না পারে, কিন্তু তার বিরাট একটা মর‍্যাল রেসপনসিবিলিটি আছে। এই ভারতবর্ষের বুকে জোটনিরপেক্ষ যে সমস্ত মানুষ আছেন তাঁরা মনে করেন যে, এটা এতবড় একটা দেশ, যেটা চিনের পরই স্থান অধিকার করে আছে, সেই হিসাবে তাঁরা জোটনিরপেক্ষতাকে গুরুত্ব দেন এবং সাম্রাজ্যবাদের বিরুদ্ধে সোচ্চার হন। দেশের মানুষ এই নীতিকে গুরুত্ব দেন এবং সমর্থন করেন। সেইজন্য আমরা কেবল আজকে নয়, একথা বারে বারেই বলে আসছি এবং একথা পুনরায় আবার বলি যে, যুদ্ধের পক্ষে ও শান্তির বিপক্ষে আমাদের শত্রু কে, তা আমাদের চিহ্নিত করতে হবে। আমাদের একথা ভুলে গেলে চলবে না, কে এই সমস্ত যুদ্ধের আয়োজন করছে? সমস্ত জায়গায়, সমস্ত যুদ্ধের প্রধান নায়ক হচ্ছে মার্কিন সাম্রাজ্যবাদ। পৃথিবীর মানুষের শান্তির শত্রু, মানবতার শত্রু হচ্ছে এই সাম্রাজ্যবাদ। এই শত্রুকেই আমদের চিহ্নিত করতে হবে। নানা কারণে এতে অসুবিধা কিছু আমাদের হতে পারে ঠিকই, কিন্তু এদের চিহ্নিত না করলে সর্বনাশ হবে। মার্কিন সাম্রাজ্যবাদ একদিকে যেমন নিজেদের ঘর ভাঙছে, তেমনি ঘর ভাঙছে আমাদের এই ভারতবর্ষের আর পাকিস্তানের। পাকিস্তানের ব্যাপারে আমাদের কোনও ভয়ের কারণ ছিল না, যদিও ওখানে মিলিটারি শাসক একটা পক্ষে, তবুও কিন্তু আমাদের ভয়ের কিছু ছিল না মার্কিন সাম্রাজ্যবাদ তাদের সাহায্য করত। আমরা যে সমস্ত খবরাখবর পাচ্ছি—কেন্দ্রীয় সরকার যেমন খবরাখবর পাচ্ছেন, তেমনি আমরাও পাচ্ছি—মার্কিন সাম্রাজ্যবাদীরা প্যালেস্টাইনে উগ্রপন্থিদের নানা ভাবে ট্রেনিং দিচ্ছে। মার্কিন সাম্রাজ্যবাদীরা সেই সমস্ত উগ্রপন্থিদের ট্রেনিং দিচ্ছে। কেন্দ্রীয় সরকারের কাছে এই খবর আছে, আমাদের কাছেও

একই খবর আছে। সেই জন্য এই চিহ্নিত করণের কাজটা খুবই জরুরি প্রয়োজন। সব মানুষ একথাটা বোঝেন না। এটা আমাদের একটা গর্বের বস্তু হতে পারে—আমাদের পশ্চিমবাংলাতে ওঁদের সঙ্গে অনেক পার্থক্য আছে, একটু আগেও কত পার্থক্যের কথাবার্তা শুনছিলাম—কিন্তু যেটা মানবতার পক্ষে, যেটা শান্তির পক্ষে, তাতে আমরা অন্তত একমত হয়ে দাঁড়াতে পারছি। এই জন্য এই প্রস্তাব অত্যন্ত গুরুত্বপূর্ণ। এই জন্য এই প্রস্তাবের উপর গুরুত্ব দিয়ে প্রধানমন্ত্রী রাজীব গান্ধী কোথায় কি বলেছেন সেসব ব্যাখ্যা করার কোনও জায়গা এর মধ্যে নেই। আমাদের প্রস্তাবটা খুবই পরিষ্কার। তবে আমার যতদূর মনে পড়ছে, হয়ত উনি এটা বলেছেন যে, যতদূর আমি বুঝেছি যা উনি বলেছেন—'ব্যালাটান্ট ইনস্টান্স অব ইন্টারন্যাশনাল টেরারিজম অর্গানাইজড্ বাই স্টেট পাওয়ার, আই. ই., ইউ. এস. ইম্পিরিয়ালিজম।' এর থেকে পরিষ্কার তো আর কিছু হতে পারে না? টেররিজমের জন্য কে দায়ী সেই কথাই উনি ওখানে বলেছেন। এটা তো সেই পর্যায়ে পড়ে না? এটা তো কোয়ালিটেটিভলি সামথিং ডিফারেন্ট। খবরের কাগজে যেটা পড়েছি, তাতে আমাদের এখানে 'এন. এ. এম' বা জোটনিরপেক্ষ দেশগুলির প্রধানদের যে মিটিং হয়েছিল, সেখানে প্রত্যেকে একই কথা বলেছিলেন। ভারত সরকারও একই মত ব্যক্ত করেছিলেন। তাঁরা বলেছিলেন, আপনারা যে ভাবে নেতৃত্ব দিচ্ছেন, এটাকে আমরা আরও জোরদার করতে চাই। আমরা যদি বলি এখন যে শুধু আমরা প্রস্তাবটা পাশ করি কারণ আমাদের কংগ্রেস পার্টি, আমাদের সরকার করেছেন আর কি করার দরকার আছে, সেরকম কথা বললে হবে না। সমস্ত মানুষকে এর মধ্যে জড়িয়ে নিতে হবে, এই সাম্রাজ্যবাদের বিরুদ্ধে, এই যে চক্রান্ত আয়োজন চলছে, মার্কিন সাম্রাজ্যবাদের বিরুদ্ধে যা চলছে তাতে সমস্ত জাতিকে ঐক্যবদ্ধ করতে হবে। এটাই আমাদের প্রধান কাজ, এটা যদি না করি তাহলে দুর্বলতা থেকে যাবে, আমরা যে জোট নিরপেক্ষ বলে থাকি তা বন্ধ হয়ে যাবে, আমাদের কথা কোথাও থাকবে না। আমরা এটা যে করছি বলি পৃথিবীময় যারা নাকি শান্তির লড়াই করছেন, আমরা তো একা নই পৃথিবীর মানুষ আমেরিকান দেশে সেখানেও মানুষ কম হয়ত সংখ্যায় আপাতত কিন্তু সেখানেও মানুষ রেগনের বিরুদ্ধে শান্তির পক্ষে তারা আন্দোলন করছেন। এই ভিয়েতনামের সময়ে যা হয়েছিল তখন দলে দলে আমেরিকান ছেলে মরতে আরম্ভ করেছিলেন। তখন ভিয়েতনামের ব্যাপারে ইউনিভার্সিটির ছেলেদের এই আন্দোলনের জন্য তাদের পিতামাতারা পর্যন্ত রাস্তায় বেরিয়ে পড়লেন। তারা বললেন কিসের জন্য আমাদের ছেলেরা ১০ মাইল দূরে যাবে তবে দুর্ভাগ্যবশত তারা অনেক দেরিতে বুঝেছিলেন। কিন্তু তবুও ছোট ছেলেদের ২০ থেকে ২১ বছরের ছেলেদের, ১৮ থেকে ২০ বছরের ছেলেদের ছিঁড়ে ছিঁড়ে টুকরো টুকরো করে ফেলে দিয়েছিল। অনেকের জেল হয়েছিল, অনেকের সাজা হয়েছিল কিন্তু এইরকম একটা আন্দোলন সেখানে গড়ে উঠেছিল। আর আমেরিকাকে বাদ দিলে বিভিন্ন জায়গায় দেখেছি বিরাট বিরাট শান্তির পক্ষে অ্যাটোমিক স্টেশন ইত্যাদি যুদ্ধের যে আয়োজন তার বিরুদ্ধে সেখানে আন্দোলন গড়ে উঠেছে। আমরা তার প্রতি সহানুভূতিশীল, আমরা তাদের সঙ্গে ঐক্যবদ্ধ হয়ে শান্তির লড়াই করে যাব আমরা সেইজন্য ন্যাশনাল ইন্টিগ্রেশন কাউন্সিলের মিটিংয়ে সেখানে অবশ্য অন্য বিষয় ছিল—পাঞ্জাবের ব্যাপার ছিল, সেখানে একই কথা বলেছিলাম। এটাই যদি খবর হয়ে থাকে যে খালিস্তানের পক্ষে তারা অস্ত্র ধরেছে গোল্ডেন টেম্পল থেকে আরম্ভ করে একটার পর একটা গুরুদ্বার দখল করেছে সেখানে যদি এই হয় তাহলে আমরা কি এটাকে বলব না বা বিচার করে দেখব

না কোথা থেকে এটা আসছে? আপনারাও বিচার করে বলেছেন। আমি সরকারকে বলেছিলাম, প্রধানমন্ত্রীও ছিলেন সেখানে যে আপনারা সমস্ত খবর জানতে পেরেছেন, নতুন কোনও ঘটনা নয়, সেইজন্য Why do you not identify the enemy of peace in the world today? আর আমাদের আরও বেশি করতে হবে কারণ আমাদের চারধারে সব ঘেরাও করে ফেলেছে। এইসব প্রতিবেশি রাজ্য সেখানে নিজেদের ঘাঁটি স্থাপন করেছে। সেইজন্য আমি এখানে বলতে চাই যেটা ডাঃ মানস ভুঁইয়া বলেছেন এবং আরও দু'একজন বলেছেন যে শুধু প্রস্তাব পাশ করলেই হবে না প্রথম কাজ হচ্ছে স্পিকারের এগুলো পাঠিয়ে দেওয়া কেন্দ্রীয় সরকারের কাছে যাতে আমরা সর্বসম্মতিক্রমে গ্রহণ করেছি বলে এবং তার মাধ্যমে কর্ণেল গদ্দাফির কাছে পৌছে দেওয়া হবে এবং লিবিয়াবাসীর কাছে পৌঁছে দেওয়া যেন হয়। ইউ. এস. এ. এমব্যাসি সমস্ত কনসোলেট এমব্যাসিগুলির কাছে এই প্রস্তাব পাঠানো উচিত। মিঃ স্পিকারের নামে এখানে এই প্রস্তাব এসেছে এবং আমার মনে হয় এটা পাঠিয়ে দেওয়া উচিত। কারণ এর একটা অসীম গুরুত্ব আছে বলে আমি মনে করি। এখানে এই ব্যাপারে একটা আলোচনা রাখা হয়েছে যাতে আমরা আরও এটাকে এগিয়ে নিয়ে যেতে পারি। আমরা দলমত নির্বিশেষে যেমন এই প্রস্তাবকে সমর্থন করছি তেমনি দলমত নির্বিশেষে মিছিল মিটিং ইত্যাদি নানাভাবে ব্যবস্থা করতে পারি, আয়োজন করতে পারি যাতে করে এই প্রস্তাব মানুষের কাছে ছড়িয়ে দিতে পারি। আমার মনে হয় এটা আরও ভেবে দেখার দরকার, জানি না আজকাল তারপরে কি হচ্ছে লিবিয়ায়, সেটা আরও জানতে পারব কেন্দ্রীয় সরকারের কাছ থেকে, তাদের কাছ থেকে খবর নিতে পারব। কিন্তু মূল কথা হচ্ছে এই সুপারিশ আমাদের এখানে যেটা করা হয়েছে ফেলে দেবার মতো নয়। এটা নিয়ে আলোচনা করতে হবে, বিভিন্ন দল আছে তাদের সঙ্গে বসে আলোচনা করতে হবে, বসে ঠিক করতে হবে কি কি পদক্ষেপ নিতে পারি, বিশেষ করে অবস্থা সেখানে কি হচ্ছে সেটা বুঝে।

ইতিমধ্যে আমরা দেখেছি স্বাভাবিকভাবে সোভিয়েত ইউনিয়নে সেক্রেটারি পর্যায়ে অস্ত্র বন্ধ করার জন্য যে মিটিং হওয়ার কথা ছিল সেটা বন্ধ হয়ে গেছে। কাজেই বিপদের সম্মুখীন আমরা আছি। মার্কিন সাম্রাজ্যবাদ যদি এইভাবে সেটাকে বলে যে ইফ ইউ ক্যান গেট অ্যাওয়ে উইথ ইট, এটা যে করছেন—একটা ছোট্ট জিনিস করছেন এ থেকেই পরবর্তীকালে আমরা বুঝতে পারছি কি অস্ত্রশস্ত্র সাহায্য তারা করতে পারেন। আমরা জানি মানুষ পদানত হবেন না। আমরা কর্ণেল গদ্দাফিকে ধন্যবাদ জানাই, অভিনন্দন জানাচ্ছি যে তিনি মাথা তুলে দাঁড়িয়েছেন। তিনি ঘোষণা করেছেন কখনই আমরা লিবিয়াবাসীরা একজনও বেঁচে থাকলে ওদের কাছে সারেন্ডার করব না, আত্মসমর্পণ করব না। ওটা তো এতটুকু দেশ তাদের এই নেতৃত্ব এবং সাহসিকতা আমাদেরও তাদের থেকে অনেক কিছু শিখবার আছে, সেটা শিখব। কৃতজ্ঞতার সঙ্গে আমাদেরকে সেটা তাকে জানিয়ে দিতে হবে। আর বেশি কিছু বলার আমার দরকার নেই—শুধু অবশেষে এইটুকু বলব যে এই প্রস্তাবে যেখানে যেখানে পাঠাবার প্রয়োজন আছে বা মনে করেন আমি যে কয়েকটি বললাম সেইগুলি আপনারা পাঠিয়ে দেবেন। আমার মনে হয় অ্যাসেম্বলি আরো কিছু দিন চলবে। নতুন নতুন আলোচনা অত্যন্ত গুরুত্বপূর্ণ সময়ে ঘটেছে। নামে যে আলোচনা হয়েছে সেখানে অনেক নেতাই এসেছেন। আমরা সেইসবগুলি খতিয়ে পরবর্তীকালে একতাবদ্ধ হয়ে দেখি কিছু করা যায় কিনা সেটা নিশ্চয় আমাদেরকে

দেখতে হবে। আমাদের কাছে একটা খবর আছে আপনাদের সবার কাছে আছে কিনা জানি না সেটা হচ্ছে যে সেন্ট্রাল গভর্নমেন্টের কেন্দ্রীয় আই. এন. টি. ইউ. সি. তাদের সঙ্গে আমাদের তো ঐ রকমভাবে কোনও মিল নেই, তবে বিভিন্নভাবে কখনও কখনও বিশেষ ক্ষেত্রে একতা হতে পারে কোনও জায়গায়। কিন্তু তারা নাকি আমন্ত্রণ জানিয়েছেন আমাদের, সি. আই. টি. ইউ.-কে লিখেছেন অন্য সব কেন্দ্রীয় প্রতিষ্ঠানকে লিখেছেন, ট্রেড ইউনিয়নকে লিখেছেন যে যুদ্ধ শান্তির ব্যাপারে আমরা আলোচনা করে দেখি যে আমরা কি কি করতে পারি? শতসহস্র মতপার্থক্য থাকলেও আমাদের সি. আই. টি. ইউ. থেকে আমরা অন্য রকম কি পেয়েছেন বা লিখেছেন জানি না, তবে আমরা এটা পাবার পর লিখেছি ওদের এই প্রস্তাব খুব ভাল প্রস্তাব এবং আমরা যদি এটা সবাই মিলে বসে আলোচনা করতে পারি তাহলে একটা শ্রমিক শ্রেণী যারা আছে দেশের প্রত্যেকটি ট্রেড ইউনিয়ন যদি একসাথে হতে পারি তাহলে খুব ভাল হয়। সব এক সাথে করলে তো আর সেখানে নিজের প্রস্তাব চলে না তাই সেখানে আর একটি বেশি কিছু ঠিক করতে হবে। যেমন এইটা আমরা করতে পারি। কোনও গোলমাল নেই এই প্রস্তাবের মধ্যে। তবে যখন এটা করা হবে তখন খোঁজ করে দেখতে হবে যে কি দাঁড়িয়েছে, কারণ দিল্লিতে এইসব আলোচনা হচ্ছে। আমি এই কথা বলে পূর্ণমাত্রায় আপনার এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** মাননীয় সদস্য যারা অংশগ্রহণ করেছেন এবং যারা সদস্য আছেন তাদেরকে আমার আন্তরিক অভিনন্দন জানাই যে এই প্রস্তাবকে সবাই মিলে সমর্থন করেছেন। আমি এখন এটাকে ভোটে নেব, আগে যে সংশোধনী আছে তাকে ভোটে নেব, তারপর মূল প্রস্তাবকে। সংশোধনী হচ্ছে প্রথম লাইনে দিস হাউস এক্সপ্রেস ইটস্ ডিপ কনসার্ন, ডিপের আগে দিস হাউস এক্সপ্রেস ইটস্ শক ইন্ডিগেশন অ্যান্ড ডিপ কনসার্ন এই সংশোধনীর পক্ষে যাঁরা আছেন তারা বলুন হ্যাঁ, বিপক্ষে কেউ আছেন? ইউন্যানিমাসলি অ্যাকসেপ্টেড। এখন মূল প্রস্তাবকে আমি ভোটে নিচ্ছি, মূল প্রস্তাবের পক্ষে যাঁরা আছেন তাঁরা 'হ্যাঁ' বলুন, বিরোধিতায় কেউ আছেন—দি রেজলিউশন অ্যাডপ্টেড ইউন্যানিমাসলি, থ্যাঙ্ক ইউ।

The motion of Shri Hashim Abdul Halim

"This House expresses its shock, indignation and deep concern at the sudden and unprovoked bombing on the Sovereign State of Libya by the United States of America.

This attack on Libya, a country of the Third World and one of the members of the non-aligned movement is a violation of all principles of human justice of the UN Charter and International Law and is a blatant instance of international terrorism organised by State power.

Widespread bombing is being made in different parts of Libya including its capital Tripoli and its principal port Bengazhi. In this attack, the U.S. air base in Great Britain has also been used. Quite a large number of civilians including the members of the family of President Goddafi have either been killed or

wounded; habitations of the common people have been razed to the ground. Even some of the foreign embassies have not been spared.

This House notes with satisfaction that the Government of India, the Socialist countries, the non-aligned nations and the Arab States have all condemned this shameless attack in unambiguous terms.

This House expresses its deep sense of sympathy for President Goddafi, the undisputed leader of the Libyan people, his Government and the people of Libya who have suffered from this attack.

This House condemns the barbarous attack on Libya by the U.S.A. and expresses its solidarity with the people of Libya who are fighting valiantly against the naked act of aggression.

This House requests the Government of India through the State Government to make a move for ending this crisis."

Was then put and carried **nem con.**

## Adjournment

The House was then adjourned at 7.44 P.M. till 1 P.M. on Friday, the 18th April, 1986 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 18th April, 1986 at 1 P. M.

## P R E S E N T

Mr. Speaker (Shri Hashim Abdul Halim.) in the Chair, 8 Ministers, 5 Ministers of State and 152 Members.

[1-00 — 1-10 P.M.]

## Adjournment Motion

**Mr. Speaker :** Today, I have received one notice of Adjournment Motion from Shri Kashinath Misra on the subject of rise in price of potato.

The subject-matter of the motion does not call for adjournment of the business of the House. Moreover, the Member may call the attention of the concerned Minister to the subject through Calling Attention, Question, Mention etc.

I, therefore, with hold my consent to the motion. The Member may, however, read out the text of the motion as amended.

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মূলতুবি রাখছেন। বিষয়টি হল ঃ— পশ্চিমবঙ্গের সর্বত্র গড়ে তিন টাকা কে.জি. দরে আলু বিক্রি হচ্ছে, অথচ এ বছর এই রাজ্যে প্রায় ত্রিশ লক্ষ টন আলু উৎপন্ন হয়েছে। ভারতের অন্যান্য রাজ্যে আলুর উৎপাদন কম হওয়াতে এ রাজ্যের আলুর জমি থেকে ট্রাক বোঝাই আলু অন্য রাজ্যে চলে যাচ্ছে। সরকার এখনও পর্যন্ত আলুর দাম নিয়ন্ত্রণ করতে পারেনি। রাজ্যে হিমঘরের সংখ্যা ২৫২টি। সমস্ত হিমঘরগুলি চালু থাকলে আলু মজুত করাও সম্ভবপর হত। এই রাজ্যের প্রতি মাসে ২ লক্ষ টনের মতো আলু প্রয়োজন হয়। সুতরাং কয়েক দিনের মধ্যে বাজারের আলুও অন্য রাজ্যে চলে যাবে এবং বাজার ফাঁকা হয়ে যাবে। চাষীরা উৎপাদিত ফসলের দামও পায়নি, তবুও অভাবের জন্য উৎপন্ন আলু কম দামে এমন কি এক টাকা কে.জি. দরে বিক্রি করে দিয়েছে।

## Calling Attention to Matters of Urgent Public Importance.

**Mr. Speaker :** I have received four notices of Calling Attention on the following subjects, namely :-

1. Employment for Sm. Anjali Nath, widow of Late Pijush Nath, teacher of Kwalipate Primary School at Habra from—Shri Nirode Roy Chowdhury.

This cannot be a matter for Calling Attention. Vote is such an important thing that everything has to be given for Calling Attention.

2. Alleged arson and police firing at Jhargram, Midnapore from—Shri Kashinath Misra.

3. Reported attack on Yuba Congress President and his wife near Dum Dum Airport on 17.4.1986.—from Shri Satyapada Bhattacharyya, Shri Shish Mohammad and Shri Amalendra Roy.

4. Reported gherao in the University of Calcutta and Officers strike—from Shri Anil Mukherjee.

I have selected the notice of Sarbasree Satyapada Bhattacharyya, Shish Mohammad and Amalendra Roy on the subject of Reported attack on Yuba Congress President and his wife near Dum Dum Airport on 17.4.1986.

The Minister-in-charge may please make a statement today, if possible, or give a date.

**Shri Patit Paban Pathak :** On the 22nd April, 1986.

## Zero Hour Mention Cases

**শ্রী আবদুল মান্নান ঃ** স্যার, আমার এলাকার একটি ছেলে শেখরকুমার হাজরা ১৯৮২ সালে মাধ্যমিক পরীক্ষায় ন্যাশনাল স্কলারশিপ বৃত্তি পায় এবং তারজন্য তাকে এক বছর টাকাও দেওয়া হয়েছিল। কিন্তু তারপর সেটা বন্ধ হয়ে গেছে। ঐ বৎসর আর যেসব ছাত্র ছাত্রী স্টাইপেন্ড পেয়েছিল তাদেরও বন্ধ হয়ে গেছে যার ফলে বহু মেধাবী ছাত্র ছাত্রীর খুব অসুবিধে হচ্ছে। মন্ত্রী মহাশয়কে জানিয়েও কোনওও উত্তর পাওয়া যাচ্ছেনা। এ বিষয়ে তার দৃষ্টি আকর্ষণ করে বলছি যে ১৯৮২ সালে মাধ্যমিক পরীক্ষায় যেসব মেধাবী ছাত্র ছাত্রী বৃত্তি পেয়েছিল তাদের যেন স্কলারশিপের টাকা আবার দেবার ব্যবস্থা করা হয়।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** স্যার, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতা বিশ্ববিদ্যালয়ের যে পাবলিকেশন এবং বুক ডিপার্টমেন্ট আছে সেখানে অনেক দুষ্প্রাপ্য পান্ডুলিপি রাখা হয়। সেসব একটা পোড়ো বাড়িতে আছে এবং তার ফলে কয়েক লক্ষ টাকার পান্ডুলিপি নষ্ট হতে চলেছে এবং সেগুলি রক্ষণাবেক্ষণের কোনওরকম ব্যবস্থা নেই। ঐতিহ্যপূর্ণ বিশ্ববিদ্যালয়ের এই সমস্ত দুষ্প্রাপ্য বই এবং পান্ডুলিপি রক্ষণাবেক্ষণের যেন ব্যবস্থা অবিলম্বে করা হয় তারজন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী দেবী বসু ঃ** স্যার, প্রথমে হল চৈতন্য মহাপ্রভুর ৫০০ বর্ষ পুর্তি উৎসব উপলক্ষে ১২ লক্ষ লোকের স্নান এবং দর্শন। তারপর হল কুম্ভ স্নান। সেখানে ৩০০ লোক চটকে মারা গেছে এবং সেখানকার পুলিশ মানুষদের গা থেকে গহনা ও রিস্টওয়াচ খুলে নেয়। এই স্নানের পর দমদম এয়ারপোর্টের ৩নং গেটের কাছে নর্দমায় স্নান প্রদ্যোত গুহের—যুব কংগ্রেসের সভাপতি। তিনি সস্ত্রীক যাচ্ছিলেন একটি গাড়িতে এবং তার পেছনে আর একটি গাড়িতে

ছিলেন আর এক মহিলা। হঠাৎ গাছের গুড়ি দিয়ে রাস্তা বন্ধ হয়ে গেল। অমনি গাড়ি থামল—কাঁধমে ঝান্ডা, হাতমে বোমা মুখমে বোলতা বন্দেমাতরম্। তাকে গাড়ি থেকে নামিয়ে পোষাক খুলিয়ে নর্দমার জলে চান করিয়ে দেয়া হল এবং ৫০ বার কান ধরে উঠবোস করানো হল। আবার তাকে দিয়ে লিখিয়ে নেওয়া হয়েছে যে আমি আর রাজনীতি কবব না। শেষ পর্যন্ত তিনি তোয়ালে পরে বাড়িতে আসেন। তাকে তার স্ত্রী বলেন যে রাজনীতি ছেড়ে দাও। এইসব নজির ইতিহাসে পাওয়া যাবেনা।

**শ্রী প্রবোধ পুরোকায়েত** : স্যার, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৮৫ সালে অক্টোবরে সুন্দরবন এলাকায় যে সাইক্লোন হয়েছিল তাতে সেখানে নদীর বাঁধ ভেঙে বিস্তীর্ণ এলাকায় জল হয়ে গিয়েছিল। ৩ হাজার ৫০০ কিলোমিটার বাঁধের ১ হাজার ৩০০ কিলোমিটার সাইক্লোনে ভেঙে গেল অন্যান্য বার নদী বাঁধ ঠিকাদারদের দিয়ে বাঁধানো হত, এবার সরকার সিদ্ধান্ত নেন যে এই কাজ করতে গেলে যে টাকা ব্যয় হয় তার বেশিরভাগ অপচয় হয়। সেজন্য এবারে সিদ্ধান্ত নেওয়া হয়েছে যে পঞ্চায়েতের মাধ্যমে এন আর ই পি'র যে রেট সেই রেট অনুসারে এই নদী বাঁধ মেরামত হবে। সেই অনুসারে সুন্দরবন এলাকার সমস্ত গ্রাম পঞ্চায়েত নদী বাঁধ মেরামতের কাজে হাত দিয়েছে। সরকারি নিয়মানুসারে পঞ্চায়েত নদী বাঁধ ঠিকমতো মেরামত করেছে কিনা তার একটা সার্টিফিকেট সেচ দপ্তর থেকে সংগ্রহ করতে হবে। সেচ দপ্তরের এস এ ই, এস ডি ও যারা ওখানে থাকেন তারা ঐ সার্টিফিকেট দিচ্ছেন না। কারণ দীর্ঘদিন ধরে কন্ট্রাক্টরি ব্যবস্থার মাধ্যমে নদী বাঁধ মেরামতের কাজ হত, তার থেকে একটা বিরাট অংশের টাকা ঘুস আকারে তারা পেতেন, সে ক্ষেত্রে অসুবিধা হচ্ছে, সেজন্য পঞ্চায়েতের কাজ ঠিক ঠিক হওয়া সত্ত্বেও, কন্ট্রাক্টররা যেভাবে মেরামত করত তার থেকে অনেক উঁচু, চওড়া সুন্দর করে বাঁধ মেরামত করা সত্ত্বেও তারা সার্টিফিকেট দিচ্ছেন না। পঞ্চায়েতকে বেকায়দায় ফেলে দিয়ে যাতে পুনরায় সেচ দপ্তরের হাতে নদী বাঁধ মেরামতের কাজ আসে তারজন্য অপচেষ্টা চলছে। আসন্ন বর্ষার আগে এই নদীর বাঁধ মেরামতের কাজ না হলে সুন্দরবন এলাকা ক্ষতিগ্রস্ত হবে। তাই আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এই অশুভ কাজ বন্ধ করার জন্য তিনি যেন হস্তক্ষেপ করেন।

[1-10 — 1-20 P.M.]

**শ্রী শিশির অধিকারী** : মিঃ স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ ঘটনা মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টিতে আনতে চাই। ঘটনাটি হল এই যে দক্ষিণ বঙ্গের পূর্ব মেদিনীপুরের দিঘা, কন্টাই, এগরা, কেশিয়াড়ী, মোহনপুর ইত্যাদি এলাকা যেগুলি বামফ্রন্টের দু'জন মন্ত্রীর নির্বাচনী এলাকা সেই এলাকায় ১০০, ১৫০ ঘন্টা বিদ্যুৎ থাকেনা। দীর্ঘ লাইন তৈরি করার পর থেকে ১২ কোটি টাকার তার চুরি হয়েছিল। সেই চুরি যদিও বা বন্ধ হয়েছে ওখানে বিদ্যুতের এমন অবস্থা যে ওখানে এগরা সাব-স্টেশনে কোনও অ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার নেই, সেখানে টেলিফোনে যোগাযোগের কোনও উপায় নেই। সামান্য ঝড় উঠলে ঐ এলাকার ১৬টি টেলিফোন এক্সচেঞ্জ বন্ধ হয়ে যায়, হাসপাতালে অপারেশন বন্ধ হয়ে যায়, ১০০, ১৫০ ঘন্টা বিদ্যুৎ সরবরাহ বন্ধ থাকে, বিদ্যুতমন্ত্রী হস্তক্ষেপ না করলে ওখানে বিদ্যুৎ যায়না। ওখানে যাতে সব সময় বিদ্যুৎ থাকে তারজন্য আমি আপনার মাধ্যমে মাননীয়

বিদ্যুতমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

## VOTING ON DEMANDS FOR GRANT

### DEMAND NO.62

Major Heads : 320-Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries), 520-Capital Outlay on Industrial Research and Development (Excluding Public Undertakings and closed and Sick Industries), 525-Capital Outlay on Telecomunication and Electronics Industries and 720-Loans for Industrial Research and Development (Excluding Closed and Sick Industries.)

**শ্রী নির্মলকুমার বোস :**

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৬২ নং অভিযাচনের অধীন মুখ্যখাত "৩২০-শিল্পসমূহ (সরকারি উদ্যোগ এবং বন্ধ ও রুগ্ন শিল্প বাদে), ৫২০-শিল্প সংক্রান্ত গবেষণা ও উন্নয়ন (সরকারি উদ্যোগ এবং বন্ধ ও রুগ্ন শিল্প বাদে) বাবদ নিয়োজিত মূলধন, এবং ৭২০-শিল্প সংক্রান্ত গবেষণা ও উন্নয়ন (বন্ধ ও রুগ্ন শিল্প বাদে) বাবদ ঋণ" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ৩৮,১৭,৫০,০০০ (আটত্রিশ কোটি সতের লক্ষ পঞ্চাশ হাজার) টাকা মঞ্জুর করা হোক (৯,৫৪,৪২,০০০ টাকা অন্তবর্তী অনুদান সমেত)।

### DEMAND NO.64

Major Head : 328-Mines and Minerals.

**শ্রী নির্মলকুমার বোস :**

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৬৪ নং অভিযাচনের অধীন মুখ্যখাত "৩২৮-খনি ও খনিজ দ্রব্য" সম্পর্কে ব্যয়নির্বাহের জন্য ৫৫,৪৮,০০০ (পঞ্চান্ন লক্ষ আটচল্লিশ হাজার) টাকা মঞ্জুর করা হোক (১৩,৯০,০০০ টাকা অন্তবর্তী অনুদান সমেত।)

### DEMAND NO.82

Major Heads : 526-Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries) and 726-Loans for Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries).

**শ্রী নির্মলকুমার বোস :**

স্যার রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ৮২নং অভিযাচনের অধীন মুখ্য খাত "৫২৬-ভোগ্যপণ্য শিল্প (সরকারি উদ্যোগ এবং বন্ধ ও রুগ্ন শিল্পবাদে) বাবদ নিয়োজিত মূলধন এবং ৭২৬ ভোগ্যপণ্য শিল্প (সরকারি উদ্যোগ এবং বন্ধ ও রুগ্ন শিল্পবাদে)

বাবদ ঋণ সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ৩,৪৮,৫০,০০০ (তিন কোটি আটচল্লিশ লক্ষ পঞ্চাশ হাজার) টাকা মঞ্জুর করা হোক। (৮৭,১৩,০০০ টাকা অন্তবর্তী অনুদান সমেত)

## DEMAND NO.24

Major Head : 258-Stationery and Printing.

**শ্রী নির্মলকুমার বোস ঃ**

মহাশয়,

রাজ্যপালের সুপারিশক্রমে আমি প্রস্তাব করছি যে, ২৪নং অভিযাচনের অধীন মুখ্যখাত "২৫৮-স্টেশনারি ও মুদ্রণ" সম্পর্কে ব্যয় নির্বাহের জন্য ৬,১২,১৭,০০০ (ছয় কোটি বারো লক্ষ সতের হাজার) টাকা মঞ্জুর করা হোক (১,৫৩,০৫,০০০ টাকা অন্তবর্তী অনুদান সমেত)।

## DEMAND NO.75

Major Heads : 500—Investments in General Financial and Trading Institutions and 700—Loans to General Financial and Trading Institutions.

**Shri Nirmal Kumar Bose :** Sir on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 85,75,000 be granted for expenditure under Demand No. 75, Major Heads : "500—Investments in General Financial and Trading Institutions and 700—Loans to General Financial and Trading Institutions".

(This is inclusive of a total sum of Rs. 21,45,000 already voted on account in March, 1986.)

## DEMAND NO.81

Major Heads : 523—Capital Outlay on Petroleum, Chemicals and Fertiliser Industries (Excluding Public Undertakings) and 723—Loans for Pertoleum, Chemicals and Fertiliser Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries)

**Shri Nirmal Kumar Bose :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 4,56,00,000 be granted for expenditure under Demand No. 81, Major Heads : "523—Capital Outlay on Petroleum, Chemicals and Fertiliser (Excluding Public Undertakings) and 723—Loans for Petroleum, Chemicals and Fertiliser Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries)".

(This is inclusive of a total sum of Rs. 1,14,00,000 already voted on account in March, 1986.)

## DEMAND NO.84

Major Heads : 530—Investments in Industrial Financial Institutions (Excluding Public Undertakings) and 730—Loans to Industrial Financial Institutions (Excluding Public Undertakings)

**Shri Nirmal Kumar Bose :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 3,05,00,000 be granted for expenditure under Demand No. 84, Major Heads : "530—Investments in Industrial Financial Institutions (Excluding Public Undertakings) and 730—Loans to Industrial Financial Institutions (Excluding Public Undertakings)".

(This is inclusive of a total sum of Rs. 76,25,000 already voted on account in March, 1986.)

## DEMAND NO.76

Major Head : 320—Industries (Public Undertakings), 505—Capital Outlay on Agriculture (Public Undertakings), 523—Capital Outlay on Petroleum, Chemicals and Fertiliser Industries (Public Undertakings), 526—Capital Outlay on Consumer Industries (Public Undertakings), 705—Loans for Agriculture (Public Undertakings), 722—Loans for Mechinery and Engineering Industries (Public Undertakings), 723—Loans for Petroleum, Chemicals and Fertiliser Industries (Public Undertakings) and 726—Loans for Consumer Industries (Public Undertakings)

**Shri Nirmal Kumar Bose :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 16,86,23,000 be granted for expenditure under Demand No. 76, Major Heads : "320—Industries (Public Undertakings), 505—Capital Outlay on Agriculture (Public Undertakings), 523—Capital Outlay on Petroleum, Chemicals and Fertiliser Industries (Public Undertakings), 526—Capital Outlay on Consumer Industries (Public Undertakings), 705—Loans for Agriculture (Public Undertakings), 722—Loans for Machinery and Engineering Industries (Public Undertakings), 723—Loans for Petroleum, Chemicals and Fertiliser Industries (Public Undertakings) and 726—Loans for Consumer Industries (Public Undertakings)".

(This is inclusive of a total sum of Rs. 5,21,60,000 alreaady voted on account in March, 1986.)

The demand includes the loan in favour of West Bengal Agro-Industries Corporation Ltd. Which Shri Kanai Bhowmik is the Minister-in-charge and also the loans in favour of West Bengal State Seed

Corporation Ltd. Which is under the administrative control of the Department of Agriculture.

The Budget speech of Shri Nirmal Kumar Bose is taken as read.

১। মহাশয়, বর্তমানে সরকার পরিচালনাধীন সংস্থা বিভাগের অধীনে ৮টি সংস্থা রয়েছে, যথা ঃ

(১) দুর্গাপুর প্রোজেক্টস লিমিটেড

(২) দুর্গাপুর কেমিক্যালস লিমিটেড

(৩) কল্যাণী স্পিনিং মিলস লিমিটেড

(৪) ওয়েস্টিংহাউস স্যাক্সবি ফার্মার লিমিটেড

(৫) ইলেকট্রো-মেডিক্যাল অ্যান্ড এলায়েড ইন্ডাস্ট্রিজ লিমিটেড

(৬) ওয়েস্ট বেঙ্গল স্টেট ওয়্যারহাউসিং কর্পোরেশন

(৭) ওয়েস্ট বেঙ্গল অ্যাগ্রো-ইন্ডাস্ট্রিজ কর্পোরেশন লিমিটেড, এবং

(৮) ওয়েস্ট দিনাজপুর স্পিনিং মিলস লিমিটেড।

উপরোক্ত সংস্থাগুলির মধ্যে প্রথম ৭টি উৎপাদনী এবং ব্যবসায়িক কর্মে দীর্ঘকাল নিযুক্ত রয়েছে এবং ১৯৮৬ সালের ২রা মার্চ মাননীয় মুখ্যমন্ত্রী শেষোক্ত সংস্থাটির উদ্বোধন করেছেন। ওয়েস্ট বেঙ্গল সিরামিক ডেভেলপমেন্ট কর্পোরেশন লিমিটেড নামক সংস্থাটি বহুদিন সরকার পরিচালনাধীন সংস্থা বিভাগের অধীনে ছিল, অধুনা উক্ত সংস্থাটি কুটীর এবং ক্ষুদ্র শিল্প বিভাগের অধীনে স্থানান্তরিত হয়েছে।

২। ওয়েস্ট বেঙ্গল স্টেট ওয়্যারহাউসিং কর্পোরেশন ব্যতীত এই সংস্থাগুলির অধিকাংশই রাজ্য সরকারের উদ্বেগের কারণ হয়ে দাড়িয়েছে। সংস্থাগুলির কার্যকলাপে অসন্তোষজনক অবস্থা মুখ্যত নিম্নলিখিত-ত্রুটি-বিচ্যুতির জন্য ঃ

(১) উৎপাদন ক্ষমতার অসন্তোষজনক ব্যবহার

(২) অনাধুনিক এবং অপ্রচলিত দ্রব্য উৎপাদন এবং অনাধুনিক প্রযুক্তিবিদ্যা

(৩) যন্ত্রাদির জীর্ণদশা

(৪) কার্যকর মূলধনের অভাব।

৩। প্রধানত উক্ত সংস্থাগুলিকে অর্থনৈতিক স্বনির্ভর করার উদ্দেশ্যে সরকার পরিচালনাধীন সংস্থা বিভাগের সপ্তম পঞ্চবার্ষিক পরিকল্পনা (১৯৮৫-৯০) তৈরি করা হয়েছে। নবীকরণ/উৎপাদন বহুমুখীকরণের কর্মসূচিগুলি এবং চালু প্রকল্পগুলির রূপায়ণ সম্পূর্ণ করার উপর বিশেষ জোর দেওয়া হয়েছে। সপ্তম পরিকল্পনাকালে এই বিভাগের জন্য ধার্য মোট ৬২ কোটি ৫০ লক্ষ টাকার মধ্যে ১৯৮৬-৮৭ সালের জন্য ৩ কোটি ৫৬ লক্ষ ৩ হাজার টাকা প্রস্তাবিত হয়েছে।

৪। এই সংস্থাগুলির কার্যকরি মূলধনের প্রয়োজন মেটাবার জন্য পরিকল্পনা-বহির্ভুত খাতে যথাসম্ভব ব্যয়বরাদ্দ প্রস্তাবিত হয়েছে। ১৯৮৬-৮৭ সালে ৭৬নং অনুদানের অধীনে পরিকল্পনা বহির্ভুত খাতে মোট ১৩ কো টি ৩০ লক্ষ ২০ হাজার টাকা ধার্য হয়েছে। ওয়েস্ট বেঙ্গল স্টেট সীড কর্পোরেশনের জন্য ২ কোটি টাকা উক্ত ব্যয়বরাদ্দের অন্তর্গত। এ ছাড়াও, সংস্থাগুলি অর্থলগ্নিকারি প্রতিষ্ঠানগুলির নিকট হতে তাদের সাধারণ ব্যবসার জন্য প্রয়োজনীয় মূলধন পাওয়ার প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে।

৫। ১৯৮৩-৮৪ এবং ১৯৮৪-৮৫ সালে দুর্গাপুর প্রোজেক্টস লিমিটেডের টার্ন-ওভারের পরিমাণ ছিল যথাক্রমে ৫১.১১ কোটি টাকা এবং ৫১.৩৯ কোটি টাকা। ১৯৮৫-৮৬ সালে সংস্থাটির টার্ন-ওভারের পরিমাণ ৫৬.৭১ কোটি টাকা হবে বলে অনুমান করা হচ্ছে। সংস্থাটি কাঁচামালের যথোপযুক্ত ব্যবহার এবং যন্ত্রপাতি রক্ষণাবেক্ষণের সুষ্ঠু ব্যবস্থা করতে সক্ষম হয়েছে। অর্থলগ্নিকারি প্রতিষ্ঠানসমূহের নিকট হতে কয়েকটি প্রকল্পের জন্য ঋণ আহরণ করতে এবং সুস্থ শিল্প-সম্পর্ক বজায় রাখতেও সংস্থাটি সক্ষম হয়েছে। সংস্থাটির যে সমস্ত প্রকল্পগুলি ষষ্ঠ পরিকল্পনাকালে শুরু হয়েছিল, তন্মধ্যে ১১০ মেগাওয়াট ক্ষমতাসম্পন্ন ষষ্ঠ বিদ্যুৎ ইউনিটটি প্রায় সম্পূর্ণ হয়েছে। উক্ত ইউনিটটির সিংক্রোনাইজেশনের কাজ সম্পূর্ণ হয়েছে। ইউনিটটি বাণিজ্যিক ভিত্তিতে ৮০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপন্ন শুরু করেছে এবং ঐ উৎপাদন ১০০ মেগাওয়াটে স্থিতিশীল করার জন্য ব্যবস্থা নেওয়া হয়েছে। দুর্গাপুর প্রোজেক্টস লিমিটেডের যে বিদ্যুৎ ইউনিটগুলি বর্তমানে রয়েছে সেগুলির নবীকরণের প্রকল্পটি কেন্দ্র প্রযোজিত পরিকল্প হিসাবে রূপায়িত হচ্ছে। ষষ্ঠ বিদ্যুৎ ইউনিটটি চালু হওয়ার পর দুর্গাপুর প্রোজেক্টস লিমিটেড ২১০ মেগাওয়াট ক্ষমতাসম্পন্ন সপ্তম বিদ্যুৎ ইউনিট তৈরি করার প্রস্তাব নিয়েছে। ডেভেলপমেন্ট কনসালটেন্টস প্রাইভেট লিমিটেড নামক সংস্থার একটি অন্তবর্তীকালীন প্রোজেক্ট রিপোর্ট পাওয়া গিয়েছে। ৪০টি চুল্লীবিশিষ্ঠ ৫ম পরিবর্ত (রিপ্লেসমেন্ট) ব্যাটারীর নির্মাণ কাজ এবং ১ ও ২ নং কোক ওভেন ব্যাটারী দুটির পুনর্নির্মাণের কাজ এগিয়ে চলেছে। নিরলস প্রচেষ্টার ফলে দুর্গাপুর প্রোজেক্টস লিমিটেড কলকাতায় গ্যাস সরবরাহ পুনরায় আরম্ভ করতে সমর্থ হয়েছে। দুর্গাপুর প্রোজেক্টস লিমিটেডের জল সরবরাহ প্রকল্পটির ক্ষমতা দৈনিক ৩৫ মিলিয়ন গ্যালন থেকে ৪১ মিলিয়ন গ্যালনে সম্প্রসারিত করা হয়েছে। দৈনিক ২৫ মিলিয়ন গ্যালন ক্ষমতাসম্পন্ন একটি নতুন জল সরবরাহ প্রকল্প সংস্থাটি হাতে নিয়েছে। আশা করা যাচ্ছে এই সমস্ত প্রকল্পগুলি সাফল্যের সঙ্গে সম্পূর্ণ হলে দুর্গাপুর প্রোজেক্টস লিমিটেড কার্যকলাপে প্রভূত উন্নতি হবে।

৬। দুর্গাপুর কেমিক্যালস লিমিটেড পুনর্জীবনের জন্য প্রয়োজন একটি বিস্তৃত আধুনিকীকরণ ও বহুমুখীকরণের কর্মসূচি। উক্ত সংস্থাটির কার্যকলাপ পুঙ্খানুপুঙ্খরূপে পরীক্ষা-নিরীক্ষা করার জন্য এবং উক্ত সংস্থাটির পুনর্জীবনের জন্য প্রয়োজনীয় ব্যবস্থাদি সম্পর্কে মতামত জানাবার জন্য মেসার্স ইঞ্জিনিয়ার্স ইন্ডিয়া লিমিটেডকে ইতিমধ্যে নিয়োগ করা হয়েছে। ওয়েস্টিংহাউস স্যাক্সবি ফার্মার লিমিটেড সম্পর্কে একটি বিস্তৃত 'টেকনো কমার্শিয়াল স্টাডি' করার জন্য 'রাইটস' নামক সংস্থাকে বলা হয়েছে এবং ঐ সংস্থাটি ইতিমধ্যেই কাজ শুরু করেছে। কল্যাণী স্পিনিং মিলস লিমিটেড সম্বন্ধেও অনুরূপ ব্যবস্থার কথা ভাবা হচ্ছে।

৭। ওয়েস্ট বেঙ্গল স্টেট ওয়্যারহাউসিং কর্পোরেশন শুরু থেকেই নিয়মিতভাবে লাভ

করে চলেছে। মাননীয় সদস্যগণ জেনে খুশি হবেন যে উক্ত সংস্থাটি সরকারকে নিয়মিতভাবে লভ্যাংশ দিচ্ছে। আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি ১৯৮৪-৮৫ সালে সংস্থাটি প্রায় ১৫ লক্ষ টাকা লাভ করেছে এবং আশা করা যাচ্ছে ১৯৮৫-৮৬ সালেও সংস্থাটি লাভ করবে।

৮। কৃষকদের নিকট ন্যায্য দামে কৃষির জন্য প্রয়োজনীয় সামগ্রী এবং যন্ত্রপাতি, যথা—সার, বীজ, কীটনাশক, স্প্রেয়ার, ডাস্টার, প্রেসার, প্যাডি উইডার, সীড ড্রিলার, হুইলহো, মোল্ড বোর্ড প্লাউ, ট্রাক্টর, পাওয়ার টিলার, পাম্পসেট, যন্ত্রাংশ ইত্যাদি সরবরাহের কাজে ওয়েস্ট বেঙ্গল অ্যাগ্রো-ইন্ডাস্ট্রিজ কর্পোরেশন লিমিটেড প্রধানত নিযুক্ত রয়েছে। এ রাজ্যে সব কয়টি জেলাতে সংস্থাটির বিক্রয়কেন্দ্র এবং ডিলারশিপের ব্যবস্থা রয়েছে। এই ধরনের কর্মধারা কৃষির প্রয়োজনীয় সামগ্রী ও যন্ত্রপাতির মূল্যমান স্থিতিশীল রাখতে যথেষ্ট পরিমাণে সহায়তা করেছে। কৃষি বিভাগ কর্তৃক পরিকল্পিত কর্মসূচি অনুযায়ী। এই সংস্থা কৃষকদের নিকট 'মিনিকিট' সরবরাহের জন্য বিতরণকারি এজেন্সিরূপে কাজ করছে। আবার এই সংস্থা 'কাস্টমস্ সার্ভিস' কেন্দ্রের মাধ্যমে কৃষক, চা-বাগিচাগুলি প্রভৃতিতে যন্ত্রপাতি ঋণ দেয় এবং কৃষিকর্মের জন্য উপকরণ ও যন্ত্রপাতি মেরামতের ব্যবস্থাও করে।

৯। ১৯৮০-র শেষভাগে স্থাপিত ওয়েস্ট বেঙ্গল স্টেট সীড্ কর্পোরেশনের উপর এই রাজ্যে উন্নত মানের বীজ উৎপাদন, সংগ্রহ ও বন্টনের ব্যবস্থা ন্যস্ত হয়। ১৯৮৫-৮৬ সালে উৎপন্ন বীজের পরিমাণ ছিল ৪৫ হাজার কুইন্টাল। ১৯৮৬-৮৭ সালে এই উৎপাদনের লক্ষমাত্রা ১ লক্ষ ১৭ হাজার ৯ শত কুইন্টাল ধার্য হয়েছে। কৃষি বিভাগ কর্পোরেশনকে স্বল্প-মেয়াদী 'ইনপুট লোন' দেয়।

১০। মাননীয় সদস্যগণ শুনে খুশি হবেন যে, ওয়েস্ট দিনাজপুর স্পিনিং মিলস-এর স্থাপনকার্য এবং প্রতিষ্ঠা সম্পাদিত হয়েছে। উক্ত সংস্থাটি ব্যবসায়িক ভিত্তিতে উৎপাদন শুরু করেছে। এই মিল শ্রমিকসংখ্যা ও বিনিয়োগের নিরীখে উত্তরবঙ্গে বৃহত্তম শিল্প। পশ্চিমবঙ্গের মাননীয় মুখ্যমন্ত্রী ১৯৮৬ সালের ২রা মার্চ এই মিলের আনুষ্ঠানিক উদ্বোধন করেন।

১১। এই বিভাগের সপ্তম পঞ্চবার্ষিক পরিকল্পনায় (১৯৮৫-৯০) এবং বার্ষিক পরিকল্পনায় (১৯৮৬-৮৭) নিম্নলিখিত নতুন প্রকল্পগুলি অন্তর্ভুক্ত করা হয়েছেঃ

(১) দুর্গাপুর প্রোজেক্টস লিমিটেড কর্তৃক সপ্তম বিদ্যুৎ ইউনিট স্থাপন,

(২) 'সুন্দরবন সুগার বিট প্রসেসিং কোম্পানি' নামক একটি নতুন সংস্থার মাধ্যমে সুগার বিট থেকে শিল্পে ব্যবহৃত অ্যালকোহল এবং অন্যান্য রাসায়নিক দ্রব্যাদি উৎপাদন,

(৩) ওয়েস্ট বেঙ্গল অ্যাগ্রো-টেক্সটাইল কর্পোরেশন লিমিটেড কর্তৃক কৃষিজাত বর্জ্য পদার্থ থেকে তন্তু ও তুলা উৎপাদন,

(৪) ওয়েস্ট বেঙ্গল অ্যাগ্রো-টেক্সটাইল কর্পোরেশন লিমিটেড কর্তৃক ফল ও সব্জি 'প্রসেসিং' সংরক্ষণ কারখানা স্থাপন।

উত্তরবঙ্গে একটি ফ্রুট প্রসেসিং প্রোজেক্টস্ স্থাপনের জন্য জমি অধিগ্রহণের ব্যবস্থাদি

ইতিমধ্যেই নেওয়া হয়েছে। ঐ প্রোজেক্টের আনুষ্ঠানিক উদ্বোধন ১৯৮৬ সালের ২৮শে ফেব্রুয়ারি অনুষ্ঠিত হয়েছে এবং ব্যবসায়িক ভিত্তিতে কাজ শুরু হয়েছে।

১২। মহাশয়, মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, স্বাধীনতার পর জনগণের ক্রমবর্ধমান প্রত্যাশা পূরণে ব্যক্তিগত পুঁজি অসমর্থ হয়েছে। ফলে অর্থনীতির সার্বিক উন্নয়নের জন্য উৎপাদনের বিভিন্ন ক্ষেত্রে রাষ্ট্রকে তার সামগ্রিক শক্তি নিয়ে এগিয়ে আসতে হয়েছে ও প্রচুর লগ্নি করতে হয়েছে। এইভাবে সরকারি উদ্যোগের আবির্ভাব ঘটেছে। জনগণের কল্যাণের জন্য সরকারি উদ্যোগ এবং জনগণই এই উদ্যোগের অংশিদার। সরকার পরিচালনাধীন সংস্থাসমূহের সমস্যাবলি বস্তুত জাতীয় সমস্যা এবং ইস্পাত, বস্ত্রশিল্প প্রভৃতির মতো গুরুত্বপূর্ণ ক্ষেত্রে এই উদ্যোগগুলির কার্যাবলি জাতীয় সমস্যার গভীর তীব্রতাই প্রতিফলিত করে। আমাদের রাজ্যে কেন্দ্রীয় সরকারের বিনিয়োগের অভাব এমন অবস্থা সৃষ্টি করেছে, যার ফলে কর্মসংস্থানের সুযোগ উদ্বৃত্ত শ্রমসম্পদের ব্যবহারের পক্ষে যথেষ্ট নয়। এ ছাড়া অর্থের জন্য নির্ভর করতে হয় কেন্দ্রীয় সরকার নিয়ন্ত্রিত অর্থলগ্নিকারি এজেন্সিগুলির উপর। এই ধরনের প্রতিবন্ধকতা বিশেষভাবেই পশ্চিমবঙ্গের ক্ষেত্রেই প্রযোজ্য। তা সত্ত্বেও, আমরা আমাদের সীমিত পরিসরে কর্মধারার মান উন্নয়নের জন্য যথাসম্ভব ব্যবস্থা গ্রহণ করছি।

১৩। মহাশয়, আমি আশা করি মাননীয় সদস্যগণ আমার সাথে একমত হবেন যে সরকারি সংস্থাসমূহের কার্যকলাপের মান উন্নয়নে উৎপাদনশীলতা একটি অন্যতম গুরুত্বপূর্ণ উপাদান এবং উৎপাদনশীলতার মানসিকতা সরকারি সংস্থাসমূহের স্থিতিশীল শিল্প উৎপাদনে একটি আবশ্যিক উপাদান। যখন পরিচালকমন্ডলীর কর্মধারার মানোন্নয়নের এবং দায়বদ্ধতার জন্য সম্ভাব্য সমস্ত প্রকার ব্যবস্থাদি নেওয়া হচ্ছে, তখন সরকারি সংস্থাসমূহের শ্রমিকদের মধ্যে উৎপাদন বৃদ্ধির দায়িত্বশীল মানসিকতা গড়ে তোলা একান্ত প্রয়োজন। এই প্রসঙ্গে আমি রাষ্ট্রায়ত্ত সংস্থাগুলির উৎপাদন বৃদ্ধি এবং কাজকর্মের মানোন্নয়নের জন্য ট্রেড ইউনিয়ন সংস্থাগুলির কাছে সাহায্য ও সহযোগিতা কামনা করি।

১৪। সরকারি সংস্থাগুলির পুঞ্জীভূত লোকসানের উর্ধ্বগামী রেখাচিত্র জনগণ, সংবাদপত্র ও আইনসভার সমালোচনার লক্ষ্যবস্তু হয়েছে। নিসন্দেহে, সরকারি সংস্থাগুলির ত্রুটি-বিচ্যুতি আছে। দুর্বল পরিচালন ব্যবস্থা, নিম্ন উৎপাদনশীলতার জন্য সংস্থাগুলির লোকসান হচ্ছে এবং নিয়োজিত মূলধনের উপযুক্ত সুফল (রিটার্ন) নিশ্চিত করতে পারছে না। কিন্তু এই সঙ্গে এটাও বাস্তব সত্য যে কেবলমাত্র লাভের উদ্দেশ্যে নয়, বরঞ্চ সামাজিক সুফল লাভের জন্য এবং সুপরিকল্পিত উন্নয়নের পন্থা হিসাবে সরকারি সংস্থাগুলির সৃষ্টি হয়েছে। কেবলমাত্র পুঁজি বিনিয়োগ ও টার্ন-ওভারের নিরীখে সরকারি শিল্প সংস্থাগুলিকে বিচার না করে, সামাজিক সুফল পাবার লক্ষ্যে দেশের শিল্প-উন্নয়ন, শিল্পবিকাশ, বিপুল সংখ্যক শ্রমিক নিয়োগের এবং শ্রমিক কল্যাণের ভিত্তিতে তাদের ক্রিয়াকলাপের সামগ্রিক মূল্যায়ন করা উচিত।

১৫। মহাশয়, শেষ করার আগে আমি বলতে চাই যে যদি কেন্দ্রীয় সরকার নিয়ন্ত্রিত অর্থলগ্নি সংস্থাগুলির কাছ থেকে ঈপ্সিত অর্থ সাহায্যে আধুনিকীকরণ, বহুমুখীকরণ এবং প্রযুক্তিবিদ্যার উন্নয়ন সাধনের কর্মসূচি বাস্তবায়িত করা যায়, তাহলে সরকার পরিচালনাধীন সংস্থাগুলির কাজকর্মের উল্লেখযোগ্য উন্নতি ঘটবে। আমাদের জাতীয় অর্থনীতিতে সরকার

পরিচালনাধীন সংস্থাসমূহের অভ্যুদয় আমাদের চিরায়ত অর্থনৈতিক ধ্যানধারণার ক্ষেত্রে নবদিগন্তের সূচনা করেছে এবং সরকারি শিল্প-সংস্থাগুলি আমাদের দেশের শিল্পক্ষেত্রে প্রধান ভূমিকা গ্রহণ করতে থাকবে।

## DEMAND NO.61

Major Head : 320—Industries (Closed and Sick Industries), 522—Capital Outlay on Machinery and Engineering Industries (Closed and Sick Industries), 526—Capital Outlay on Consumer Industries (Closed and Sick Industries), 529—Capital Outlay on Other Industries (Closed and Sick Industries), 722—Loans for Machinery and Engineering Industries (Closed and Sick Industries), 723—Loans for Petroleum, Chemicals and Fertiliser Industries (Closed and Sick Industries) and 726—Loans for Consumer Industries (Closed and Sick Industries)

**Shri Nirmal Kumar Bose :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 13,82,08,000 be granted for expenditure under Demand No. 61, Major Heads : "320—Industries (Closed and Sick Industries), 522—Capital Outlay on Machinery and Engineering Industries (Closed and Sick Industries), 526—Capital Outlay on Consumer Industries (Closed and Sick Industries), 529—Capital Outlay on Other Industries (Closed and Sick Industries), 722—Loans for Machinery and Engineering Industries (Closed and Sick Industries), 723—Loans for Petroleum, Chemicals and Fertiliser Industries (Closed and Sick Industries) and 726—Loans for Consumer Industries (Closed and Sick Industries)".

(This is inclusive of a total sum of Rs. 3,47,12,000 already voted on account in March, 1986.

The Budget speech of Shri Nirmal Kumar Bose is taken as read.

১। মহাশয়, অর্থ মঞ্জুরির এই দাবি উত্থাপন করতে গিয়ে আমি বলতে চাই যে, বেকার সমস্যা যাতে আরও তীব্র আকার ধারণ না করে এবং কল-কারখানা ও যন্ত্রপাতির মাধ্যমে যে জাতীয় সম্পদ বিনিয়োজিত হয়েছে তার যাতে উৎপাদনমুখী সদ্ব্যবহার হয় সেই উদ্দেশ্যে রাজ্য সরকারের শিল্প পুনর্গঠন বিভাগ রাজ্যের যেসব বন্ধ ও রুগ্ন শিল্প ইউনিটের বেঁচে থাকার সম্ভাবনা রয়েছে সেগুলির পুনরুজ্জীবনের জন্য একটি নীতি ও কর্মসূচি অনুসরণ করে চলেছেন।

২। বিগত তেরো বছরে শিল্প পুনর্গঠন বিভাগ শিল্প (উন্নয়ন ও প্রবিধান) আইন, ১৯৫১ মোতাবেক একটি কাঁচনির্মাণ ইউনিট, একটি ডিসটিলারি ইউনিট, একটি বেল্টিং ইউনিট, চারটি ইঞ্জিনিয়ারিং ইউনিট, তিনটি ঔষধ ও ভেষজ ইউনিট, একটি প্লাইউড ইউনিট, একটি বিস্কুট ও কনফেকশনারি ইউনিট এবং একটি মুদ্রণ ইউনিট—এই তেরোটি ইউনিট এবং চারটি

সরকারি কোম্পানি যথা, ওয়েস্ট বেঙ্গল স্টেট টেক্সটাইল কর্পোরেশন লিমিটেড (পরবর্তীকালে পরিবর্তিত নাম ওয়েস্ট বেঙ্গল অ্যাগ্রো টেক্সটাইল কর্পোরেশন লিমিটেড), দি শালিমার ওয়ার্কস (১৯৮০) লিমিটেড, ইন্ডিয়া পেপার পাল্প ও নিও পাইপস অ্যান্ড টিউবস কোম্পানি লিমিটেড এবং একটি বিভাগীয় সংস্থা যথা, দার্জিলিং রোপওয়ে কোম্পানি লিমিটেড-এর পরিচালনাগত ও মালিকানাগত নিয়ন্ত্রণভার গ্রহণ করেছে। সর্বমোট প্রায় ১২,৮৫০ জন ব্যক্তি এগুলির সঙ্গে জড়িত।

৩। ষষ্ঠ যোজনা কালপর্বে উপরোক্ত শিল্প ইউনিটগুলির পরিচালন-সংক্রান্ত অভিজ্ঞতা খুব সন্তোষজনক হয়নি। উপরোক্ত ইউনিটগুলির মধ্যে ইস্টার্ন ডিসটিলারিজ লিমিটেড ও আলোক উদ্যোগ বনস্পতি অ্যান্ড প্লাইউড কোম্পানি লিমিটেড এই দুটি ইউনিট ১৯৮৫ সালে মুনাফা করতে পেরেছে। বাকি ইউনিটগুলির কর্মসম্পাদন সন্তোষজনক স্তরে পৌঁছতে পারেনি, যদিও, কয়েকটি ইউনিট নগদ লোকসানের পরিমাণ কমিয়ে আনতে পেরেছে, মূলত সেকেলে প্রযুক্তি, প্রয়োজনভিত্তিক কার্যকরি মূলধনের অপ্রতুলতা ও যৌথ পরিকল্পনার অভাবই এর কারণ। উৎপন্ন দ্রব্যের অপ্রচলনও কয়েকটি ইউনিটের ক্রমাগত লোকসানের জন্য দায়ী। আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি যে, অ্যাঞ্জেল ইন্ডিয়া মেশিনস্ অ্যান্ড টুলস লিমিটেডের ক্ষেত্রে অধিক মূল্যের দ্রব্যসামগ্রী তৈরির উদ্দেশ্যে একটি প্রযুক্তি-মানোন্নয়ন কর্মসূচি রূপায়ণের কাজ হাতে নেওয়া হয়েছে এবং আশা করা হচ্ছে, নূতন দ্রব্যসামগ্রীর উৎপাদন এই ইউনিট নগদ লোকসানের পরিমাণ অনেকটা কমিয়ে আনবে।

৪। উপরোক্ত বিশ্লেষণের উপর ভিত্তি করে এই বিভাগ ঐ সব ইউনিটকে বেঁচে থাকার উপযোগী করে তোলার উদ্দেশ্যে একটি কর্মসূচি গ্রহণ করেছে। এই কর্মসূচি সপ্তম পঞ্চবার্ষিকী যোজনাকালে রূপায়িত হবে। আধুনিকীকরণ, বহুমুখীকরণ ও প্রযুক্তি মানোন্নয়নের একটি কর্ম প্রকল্পের রূপায়ণ নিয়েই মূলত এই কর্মসূচিটি রচিত হয়েছে। এই উদ্দেশ্যে সপ্তম যোজনা কালপর্ব অর্থাৎ ১৯৮৫-৯০-এর জন্য ২,৫০০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। ১৯৮৬-৮৭ সালের বার্ষিক যোজনার বরাদ্দ হল ৩৬৭.৫০ লক্ষ টাকা। মূলত যেসব বিষয়ের জন্য এই অর্থ ব্যয় করা হবে সেগুলি হলঃ

(ক) পুরাতন যন্ত্রপাতির পরিবর্তন এবং ভারসাম্যসৃষ্টিকারি সুযোগ-সুবিধার সংযোজন-সংক্রান্ত ব্যয়;

(খ) রাষ্ট্রীয় করণের অনুবর্তী নূতন কোম্পানিসমূহ গঠন এবং এই নূতন কোম্পানিগুলির ইকুইটি-ভিত্তিতে প্রদত্ত অর্থের জন্য ব্যয়; এবং

(গ) রাষ্ট্রীয় করণের জন্য ক্ষতিপূরণ দান।

৫। শিল্প (উন্নয়ন ও প্রবিধান) আইনে অধিগৃহীত যে ১৩টি ইউনিটের পরিচালনভার রাজ্য সরকারের উপর ন্যস্ত হয়েছে তার মধ্যে ৩টি ইউনিটের অর্থাৎ ইস্টার্ন ডিস্টিলারিজ লিমিটেড শ্রী সরস্বতী প্রেস লিমিটেড এবং ন্যাশনাল আয়রন অ্যান্ড স্টিল কোম্পানী লিমিটেড, ১৯৮৪ সালে এদের রাষ্ট্রীয়করণ করা হয়। তারপর আরও একটি ইউনিট অর্থাৎ ব্রিটানিয়া ইঞ্জিনিয়ারিং কোম্পানী লিমিটেডকেও রাষ্ট্রীয়করণ করা হয়। এই সমস্ত রাষ্ট্রায়ত্ত ইউনিটগুলির

জন্য নূতন কোম্পানী গঠনের কাজ প্রায় শেষ হয়ে এসেছে এবং আশা করা যায় যে, একমাস বা তার কাছাকাছি সময়ের মধ্যে এই নূতন কোম্পানিগুলিকে নিবন্ধভুক্ত করা হবে।

৬। সম্পদের অপ্রতুলতা সত্ত্বেও রাজ্য সরকার বাকি ৯টি অধিগৃহীত ইউনিটের রাষ্ট্রীয় করণের কাজ পর্যায়ক্রমে এগিয়ে নিয়ে যাওয়ার সিদ্ধান্ত নিয়েছেন। বস্তুত ১৯৮৪ সালের ডিসেম্বর মাসে কৃষ্ণা সিলিকেট অ্যান্ড গ্লাস ওয়ার্কস লিমিটেড-এর রাষ্ট্রীয়করণের উদ্দেশ্যে একটি অধ্যাদেশ ভারতের রাষ্ট্রপতির সম্মতির জন্য যথাযথভবে পাঠানো হয়েছে। কোনও ইউনিট রাষ্ট্রীয়করণের ক্ষেত্রে ও আর্থিক প্রতিষ্ঠানসমূহের প্রাক-অধিগ্রহণ পর্বের দায়িত্ব সংরক্ষণ সম্পর্কে ১৯৮৫ সালের জানুয়ারি মাসে ভারত সরকারের একটি ঘোষণার জন্য এই সিদ্ধান্ত কার্যকর করা যায়নি। সংশোধিত নীতি গ্রহণ করা অসুবিধাজনক বলেই আমার সরকার বিষয়টি ভারত সরকারের কাছে উপস্থাপিত করেছেন এবং অনেক বৈঠক ও চিঠিপত্র পাঠানোর পর ভারত সরকার এখন একটি নূতন সূত্রকে মেনে নিয়েছেন। এর ফলে আমার সরকারের পক্ষে পর্যায়ক্রমে বাকি অধিগৃহীত ইউনিটগুলির রাষ্ট্রীয়করণের কাজ নিয়ে এগিয়ে যাওয়া সম্ভব হতে পারে। সম্প্রতি এই বিষয় সম্পর্কিত নানাবিধ জটিলতার হিসাবনিকাশ করা হচ্ছে।

৭। এই বিভাগের সরাসরি পরিচালনাধীন যে সব ইউনিট রয়েছে তাদের ক্ষেত্রে লক্ষ করা গেছে যে, রাজ্য সরকারের আর্থিক সহায়তা ভালোভাবে দেওয়া সত্ত্বেও এই বিভাগের অধীন অধিকাংশ সংস্থা যোজনা অথবা যোজনাবহির্ভূত ব্যয়ের জন্য অর্থাৎ তাদের কার্যকরী মূলধনের প্রয়োজনে ও মূলধনী ব্যয়ের প্রয়োজন মেটাতে সরকারি অর্থ সংস্থানের উপর সম্পূর্ণ পরিমাণে না হলেও যথেষ্ট পরিমাণে নির্ভরশীল। এই সমস্যাকে মোকাবিলা করার জন্য ১৯৮৫ সালের যে নূতন আর্থিক নীতি ঘোষিত হয়েছিল তার দ্বারা সংস্থাগুলি লাভজনকভাবে চালু থাকার উপযোগী পরিকল্পনা প্রস্তুত করতে এবং ব্যাঙ্ক ও অন্যান্য আর্থিক প্রতিষ্ঠান থেকে সহায়তা নিতে উৎসাহিত হয়েছিল। আধুনিকীকরণ ও বহুমুখীকরণের উপর গুরুত্ব দেওয়া হয়েছে যাতে সংস্থাগুলি নূতন নূতন অধিকমূল্যের দ্রব্যাদি উৎপন্ন করতে পারে। বস্তুত মেসার্স শালিমার ওয়াকর্স (১৯৮০) লিমিটেড ও মেসার্স নিও পাইপস অ্যান্ড টিউবস কোম্পানি লিমিটেডের বেলায় এই নূতন আর্থিক নীতির প্রতি ব্যাঙ্কগুলির কাছ থেকে ইতিমধ্যেই সাড়া পাওয়া গিয়েছে। এই নূতন নীতি এ বছরের মধ্যেই অন্যান্য সংস্থাসমূহের বেলাতেও কিছু ফল দেবে বলে আশা করা যায়।

৮। সহজবোধ্য কারণে রাজ্য সরকারের পক্ষে সব রুগ্ন বা বন্ধ শিল্পসংস্থাকে পুনরুজ্জীবনের জন্য গ্রহণ করা সম্ভব নয়। কয়েকটি ক্ষেত্রে, এই বিভাগ সম্ভাব্য ক্ষেত্রে কর্মচারিদের সমবায় সমিতি গঠনের মাধ্যমে ইউনিটগুলির গঠনে সাহায্য করতে চেষ্টা করে এবং আর্থিক সহায়তাও দিয়ে থাকে। এভাবে ১৯৮৫ সালে বেঙ্গল বেল্টিং ওয়ার্কস পুনরায় খোলা হয়েছে। ১৯৭২ সালে পশ্চিমবঙ্গ রিলিফ অন্ডারটেকিংস (বিশেষ বিধানাবলি) আইনমতে এই বিভাগ ৪৭টি ইউনিটকে 'রিলিফ' আন্ডারটেকিং হিসেবে ঘোষণা করে তাদের পুনর্গঠনে অংশ নিয়েছে। এগুলিতে ৩৬,০০০-এর বেশি কর্মী জড়িয়ে রয়েছেন।

৯। আমার সরকার ১৯৮৫-৮৬ সালে পরপর কয়েক দফা বৈঠকে বন্ধ ও রুগ্ন শিল্প

সংস্থাগুলির সমস্যাবলি ভারত সরকারের কাছে তুলে ধরেছে। শিল্প পুনর্গঠন ও সরকারি উদ্যোগে বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী হিসেবে আমার নেতৃত্বে একটি সর্বদলীয় বিধায়ক-প্রতিনিধিদল নয়া দিল্লিতে শিল্প, অর্থ, বাণিজ্য এবং রেলপথ-এর ভারপ্রাপ্ত মন্ত্রীদের সঙ্গে সাক্ষাৎ করেন। এই উপলক্ষে ভারত সরকারের কাছে দাখিল করা স্মারকপত্রটির অনুলিপি ইতিমধ্যেই সভার সদস্যবর্গের মধ্যে বিলি করা হয়েছে। সম্প্রতি ভারত সরকার 'রুগ্ন শিল্প সংস্থাসমূহ (বিশেষ বিধানাবলি) বিল ১৯৮৫' শীর্ষক একটি বিশেষ বিধি গ্রহণ করেছেন। রাজ্য সরকার এই বিলে অন্তর্ভুক্তির জন্য কয়েকটি সংশোধনী প্রস্তাব পাঠান। রাজ্য সরকারের মতে ভারত সরকার শিল্পক্ষেত্রে রুগ্নতাজনিত সমস্যাগুলির মোকাবিলা করার উপযোগী একটি বাস্তবসম্মত নীতি এখনও প্রণয়ন করতে পারেন নি। শিল্প যেহেতু মুখ্যত কেন্দ্রীয় সরকারের বিবেচ্য বিষয়, তাই রাজ্য সরকার তাদের সীমিত অর্থসঙ্গতি নিয়ে বেশি কিছু করতে পারবেন বলে আশা করা যায় না, এই রাজ্যে শিল্পক্ষেত্রে রুগ্নতাজনিত সমস্যাগুলি ভারত সরকারের বিভিন্ন মন্ত্রকের কাছে তুলে ধরে তাদের যথাযোগ্য সমাধানের জন্য আমাদের সম্ভাবিত সমস্ত অন্বেষাকে অব্যাহত রাখতে হবে।

১০। কৃষি-নির্ভর প্রকল্পগুলির ক্ষেত্রে দুটি গুরুত্বপূর্ণ অগ্রগতি সম্ভব হয়েছে। তা হল ঃ

(ক) সুন্দরবন এলাকায় আবাদ করা বীট থেকে শিল্পক্ষেত্রে ব্যবহার্য সুরাসার উৎপাদন করার জন্য ইস্টার্ন ডিস্টিলারিজ-এর পরীক্ষামূলক প্রচেষ্টা সাফল্য অর্জন করেছে। পশ্চিমবঙ্গে সুরাসারের সরবরাহে ঘাটতি রয়েছে। তাই পরীক্ষার ফলাফলে উৎসাহিত হয়ে রাজ্য সরকার ঐ রাসায়নিক পদার্থের উৎপাদনের জন্য বাণিজ্যিক ভিত্তিতে বীট আবাদ ও সংশোধন করার সিদ্ধান্ত নিয়েছেন।

(খ) পশ্চিমবঙ্গ অ্যাগ্রো টেক্সটাইল কর্পোরেশনকে আনারস পাতা, রেমি ও মেস্তা থেকে তন্তু উৎপাদনের জন্য একটি কর্মপ্রকল্প রচনার দায়িত্ব দেওয়া হয়েছে। কৃষিভিত্তিক তন্তুসমূহের উৎপাদনবৃদ্ধি এবং তার মাধ্যমে উত্তরবঙ্গের কৃষকদের আয় বৃদ্ধিতে সাহায্য করা এই কর্মপ্রকল্পের উদ্দেশ্য। বর্তমানে উৎপাদন-ধ্রুবমাপের উন্নয়নের জন্য গবেষণামূলক পরীক্ষা চলছে।

১১। মহাশয়, শিল্প-রুগ্নতার সমস্যা কেবল পশ্চিমবঙ্গে সীমাবদ্ধ নয়। এটি একটি জাতীয় সমস্যা। শিল্প-রুগ্নতার সাধারণ সমস্যাগুলি সম্পর্কে আমি সংক্ষেপে কিছু বলতে চাই। ইতিমধ্যেই আমি শিল্প-রুগ্নতার সমস্যাবলির একটি পর্যালোচনা পৃথকভাবে প্রচার করেছি। পশ্চিমবঙ্গে রুগ্ন ইউনিটসমূহের পুনরুজ্জীবনে আই আর বি আই-এর অপ্রতুল কাজকর্ম রুগ্ন ইউনিটগুলির পুনরুজ্জীবনের পথে যে একটি প্রধান অন্তরায় হয়ে রয়েছে তা আমি সবিশেষ গুরুত্বের সঙ্গে জানাতে চাই। একই সঙ্গে, রুগ্ন ইউনিটগুলিকে প্রয়োজনভিত্তিক কার্যকর মূলধন সরবরাহে ব্যাঙ্কগুলির দ্বিধাও রুগ্ন ইউনিটগুলির পুনরুজ্জীবনের কাজ ব্যহত করছে। ব্যাঙ্ক ও আর্থিক প্রতিষ্ঠানসমূহকে শিল্প-রুগ্নতার কারণ-নির্ণয় এবং প্রতিকারধর্মী ব্যবস্থা গ্রহণ—উভয়ক্ষেত্রেই একটি প্রধান ভূমিকা গ্রহণ করতে হবে। আমাদের অভিজ্ঞতা হচ্ছে এই যে, যখনই রাজ্য সরকার রুগ্ন ইউনিটসমূহকে সাহায্য করার জন্য আর্থিক প্রতিষ্ঠানগুলিকে অনুরোধ করেন, এই সমস্ত আর্থিক প্রতিষ্ঠান রাজ্য সরকারের কাছ থেকে জামিন দাবি করে, এমন কি যেসব

ক্ষেত্রে রাজ্য সরকার ইউনিটটির মালিকও নন বা এটিকে পরিচালনাও করছেন না সেসব ক্ষেত্রেও। এই ঘটনা-পরিস্থিতি শিল্পসংক্রান্ত রুগ্নতার সমস্যাগুলিকে আরও বাড়িয়ে তুলছে। রুগ্ন ইউনিটগুলির আর্থিক প্রয়োজন যে কতখানি বাস্তব তা উপলব্ধি করতে ব্যাঙ্কগুলি চরম ব্যর্থতা দেখিয়েছে। ফলে, ব্যাঙ্ক যা অর্থ দেয়, তা প্রয়োজনের অর্থপ্রদান, কর্ম উৎপাদন ও ব্যাঙ্কের অর্থ পরিশোধে অসামর্থেরই নামান্তর। সুতরাং, রুগ্ন ইউনিটগুলির জন্য ব্যাঙ্কের অর্থ সাহায্য করার যে বর্তমান দৃষ্টিভঙ্গি তা শিল্পের রুগ্নতাকে কেবল দীর্ঘতরই করছে। রুগ্ন ইউনিটগুলির প্রয়োজনভিত্তিক আর্থিক চাহিদা সন্তোষজনকভাবে মেটানোর জন্য ব্যাঙ্ক এবং অন্যান্য অর্থপ্রতিষ্ঠানগুলির নীতির কাঠামো ও আদল পুনর্গঠিত করতে হবে। সুস্থ ইউনিটগুলিকে যে নীতি অনুযায়ী ব্যাঙ্ক-ঋণ দেওয়া হয়, রুগ্ন ইউনিটগুলির ক্ষেত্রেও যদি সেই একই নীতি চলতে থাকে তবে পরিচালনগত দক্ষতা, শ্রমিকদের উৎপাদনক্ষমতা, বিদ্যুৎ সরবরাহ প্রভৃতি অন্যান্য বিষয় সন্তোষজনক হলেও রুগ্ন ইউনিটগুলির পুররুজ্জীবনের আশা নিরর্থক হয়ে দাঁড়াবে। রুগ্ন ইউনিটগুলির জন্য ব্যাঙ্কনীতির বিষয়টি একান্তভাবে ভারত সরকারের এক্তিয়ারভুক্ত এবং রাজ্য সরকার এ বিষয়ে কিছু প্রতিকারমূলক ব্যবস্থা নেবার জন্য ভারত সরকারের দৃষ্টি আকর্ষণ করা ছাড়া আর কিছুই করতে পারেন না।

১২। আই আর বি আই স্থিতিশীল হতে পারে কেবল এমন কর্মপ্রকল্পগুলিকেই অর্থ সাহায্য করার কথা বিবেচনা করবে—এ ধরনের কথা আজকাল অনেক শোনা যায়। এই পর্যন্ত খুবই ভাল কথা। কিন্তু আমি কি জিজ্ঞাসা করতে পারি, একটি রুগ্ন ইউনিটের ক্ষেত্রে স্থিতিশীলতার নীতিগুলি কি? সাধারণ জ্ঞান বলে যে, একটি সুস্থ ইউনিটের ক্ষেত্রে স্থিতিশীলতার যে নীতি কাজ করে, রুগ্ন ইউনিটের জন্য নীতিগুলি তা থেকে আলাদা হওয়া উচিত। কিন্তু তবুও বাস্তবক্ষেত্রে দেখা যাচ্ছে যে, একটি সুস্থ ইউনিটের স্থিতিশীলতা নির্ধারক নীতিগুলি একটি রুগ্ন ইউনিটের স্থিতিশীলতা নির্ধারণে চাপিয়ে দেবার চেষ্টা করা হচ্ছে। ফল হিসেবে, বিভিন্ন শুশ্রূষামূলক কর্মসূচি নেওয়া সত্ত্বেও বিভিন্ন ইউনিট ধুঁকছে এবং ব্যাঙ্কের টাকা আটকে থাকছে। সুতরাং এটা স্পষ্ট যে, একটি রুগ্ন ইউনিটের পুনরুজ্জীবনের জন্য বাস্তবে যা প্রয়োজন তা হল প্রয়োজনভিত্তিক আর্থিক সহায়তা আর এটি এমন একটি প্রয়োজন যা ভারত সরকারের কোনও কর্মপ্রকল্পের অধীনে সামগ্রিকভাবে পূরণ করা হয়নি।

১৩। এই সুযোগ আমি আরও একটি বিষয়ের উপর জোর দিতে চাই। সেটি হল, ভারত সরকার যেখানে কার্টার পুলার, মোটর মেশিনারি, অ্যালুমিনিয়ম ম্যানুফ্যাকচারিং কোম্পানির মতো তাদের নিয়ন্ত্রণাধীন কয়েকটি ইউনিটের ক্ষেত্রে ডি-নোটিফিকেশনের নীতি অনুসরণ করে চলেছেন, এবং শ্রমিকদের কর্মচ্যুত করে চলেছেন, সেখানে রাজ্য সরকার তাদের সহায়-সম্পদের অপ্রতুলতা সত্ত্বেও শ্রমিকদের স্বার্থরক্ষার জন্য ধাপে ধাপে এবং সুনির্বাচিতভাবে, অধিগ্রহণ করা হয়েছে এমন ইউনিটগুলির জাতীয়করণের পথে বলিষ্ঠ পদক্ষেপ গ্রহণ করেছেন। এ রাজ্যে শিল্পের রুগ্নতার সাধারণ সমস্যাগুলির পটভূমিতে বলতে হয়, শ্রমিকস্বার্থ রক্ষার ব্যাপারে কেন্দ্রীয় সরকার ও রাজ্য সরকারের দৃষ্টিভঙ্গির মধ্যে এই যে পার্থক্য তা এই সভার সমস্ত সদস্যেরই অনুধাবনযোগ্য।

১৪। শেষ করার আগে আমি সমস্ত ট্রেড ইউনিয়ন, বণিক ও শিল্পসভা এবং রাজনৈতিক দল নির্বিশেষে এই সভায় নির্বাচিত জনপ্রতিনিধি এবং সংসদে এই রাজ্য থেকে নির্বাচিত

প্রতিনিধিবৃন্দের কাছে এই রাজ্যের রুগ্ন ও বন্ধ ইউনিটগুলির পুনরুজ্জীবনের জন্য সম্মিলিত উদ্যোগ গ্রহণ করতে ও সরকারের সঙ্গে এ বিষয়ে সহযোগিতা করতে আবেদন করছি।

১৫। মহাশয়, এই কথা বলে আমি এই রাজ্যের বন্ধ ও রুগ্ন শিল্প ইউনিটগুলির পুনরুজ্জীবন ও পুনর্গঠনের উদ্দেশ্যে ১৯৮৬-৮৭ সালে ব্যয়নির্বাহের জন্য আমার প্রস্তাবিত দাবি মঞ্জুর করার আবেদন করছি।

## DEMAND NO. 24, 62, 64, 75, 81, 82 & 84

Here take Budget speech of Shri Nirmal Kumar Bose is taken as read.

মহাশয়,

আমি আনন্দের সঙ্গে সভায় জানাচ্ছি যে বিগত বছরে রাজ্যে শিল্পক্ষেত্রে বিনিয়োগ পরিস্থিতির উল্লেখযোগ্য উন্নতি হয়েছে। শিল্পোদ্যোগীরা এই রাজ্যে শিল্প প্রতিষ্ঠার ক্ষেত্রে অধিকতর সচেতনতা ও আগ্রহ দেখাচ্ছেন। এই আগ্রহের কারণগুলি হল—রাজনৈতিক স্থিতিশীলতা, সাম্প্রদায়িক ঐক্য, শ্রমিক-পরিচালক সুসম্পর্ক এবং উন্নত পরিকাঠামোগত সুযোগ-সুবিধাগুলি, বিশেষ করে রাজ্য সরকারের ঐকান্তিক নিষ্ঠা ও উদ্যমের ফলে বিদ্যুৎ সরবরাহের উন্নতি। রাজ্যে প্রাপ্তব্য শ্রম-শক্তিকে সম্পূর্ণভাবে কাজে লাগাবার উদ্দেশ্যে শিল্পক্ষেত্রের শক্তিবৃদ্ধি ও সম্প্রসারণ এবং ব্যবসা-বাণিজ্যের উন্নতির প্রতি এই সরকার অধিক গুরুত্ব আরোপ করেছেন। রাজ্যের শিল্প-সংস্থাগুলির উন্নতিকল্পে সরকারি পরিচালনাধীন সংস্থাগুলিকে সরকার কাজে লাগাচ্ছেন এবং বেসরকারি শিল্পক্ষেত্রের পরিচালনগত দক্ষতা এবং সম্পদসমূহকে ব্যবহার করার উদ্দেশ্যে সরকার উপযুক্ত বেসরকারি শিল্পোদ্যোক্তাদের সঙ্গে যৌথ শিল্পক্ষেত্র গঠনেও উদ্যোগী হয়েছেন। আঞ্চলিক ভারসাম্য রক্ষার প্রচেষ্টায় রাজ্য সরকার রাজ্যের অনগ্রসর এবং শিল্পবিহীন জেলাগুলিতে শিল্প স্থাপন ও সম্প্রসারণে উৎসাহ দান করছেন। চা-শিল্পসহ পুরাতন শিল্প-সংস্থাগুলিও সাম্প্রতিককালে যথার্থ অগ্রগতি দেখিয়েছে।

১৯৮৫ সালে শিল্প-পরিবেশের যে উন্নতি হয়েছে তা প্রতিফলিত হয় শিল্প স্থাপনের জন্য আবেদনপত্র এবং অভিপ্রায়পত্র (লেটার অফ ইনটেন্ট) ইন্ডাস্ট্রিয়াল লাইসেন্স এবং ডি জি টি ডি রেজিস্ট্রেশনের আকারে প্রাপ্ত শিল্প অনুমোদনপত্রের সংখ্যা বৃদ্ধিতে। ১৯৮৪ সালে যেখানে শিল্প স্থাপনের জন্য আবেদনপত্রের সংখ্যা ছিল ২৫০, সেখানে ১৯৮৫ সালে তা বেড়ে দাঁড়ায় ২৮০-তে। একইভাবে ডি জি টি ডি রেজিস্ট্রেশনের জন্য আবেদনপত্রের সংখ্যাও ১৯৮৪ সালে ছিল ৮৫, ১৯৮৫ সালে তা বেড়ে দাঁড়ায় ১৩৪-এ। কিন্তু আরও চিত্তাকর্ষক হল শিল্প অনুমোদনের সংখ্যা বৃদ্ধি যা ১৯৮৪ সালের ১৫৮টির তুলনায় বেড়ে হয়েছে ২৩০টি। অনুমোদিত বিনিয়োগ হয়েছে ৩৬১.৫২ কোটি টাকা যা ১৯৮৪ সালের তুলনায় প্রায় ৫ গুণ।

সাম্প্রতিক বছরগুলিতে পশ্চিমবঙ্গে অনুমোদনের ধরণগুলির উল্লেখযোগ্য পরিবর্তন হয়েছে। ইলেকট্রনিক্স, ট্রান্সফর্মার অয়েল, ফ্লাক্স ইয়ার্ন, স্কুটারস্, স্পঞ্জ আয়রন, মিডগেট কার্বন ইলেকট্রোডস্, হোয়াইট সিমেন্ট, সিঙ্গল সুপার ফসফেট, হাই কোয়ালিটি জুট-গুডস এ-জাতীয় আধুনিক শিল্পগুলির জন্য বেশি সংখ্যক অনুমোদন দেওয়া হয়েছে।

সচেতন উদ্যোগস্বরূপ, অনগ্রসর এবং শিল্পবিহীন জেলাগুলিতে শিল্প স্থাপনের জন্যে এবং শিল্পায়নের সুযোগ-সুবিধাগুলির প্রসারের জন্যে রাজ্য সরকার ১৯৮৩ সালের ১লা এপ্রিল থেকে ৫ বছরের জন্য 'পশ্চিমবঙ্গ আর্থিক সহায়তা প্রকল্প (ওয়েস্ট বেঙ্গল ইনসেনটিভ স্কীম) ১৯৮৩' চালু করেছে। এই প্রকল্প অনুযায়ী ১৯৮৫ সালের শেষ পর্যন্ত রাজ্য শিল্প-অধিকরণ ৩০৫.৪৩ কোটি টাকা মোট প্রকল্প ব্যয়-সম্বলিত ৮৮টি প্রকল্প নথিভুক্ত করেছেন। এটা আনন্দের বিষয় যে এই ৮৮টি প্রকল্পের মধ্যে ৬৬টি অনগ্রসর অঞ্চলগুলিতে স্থাপনের জন্য।

১৯৮৫ সালে রাজ্যে ৫টি শিল্পবিহীন জেলাতে শিল্প স্থাপনের উদ্দেশ্যে শিল্প অনুমোদনের মোট সংখ্যার যথেষ্ট পরিমাণ বৃদ্ধি ঘটেছে। ১৯৮৪ সালের ৮টির তুলনায় শিল্পবিহীন জেলাগুলিতে ১৯৮৫ সালে অনুমোদনের সংখ্যা বেড়ে হয়েছে ২৩। গত তিন বছরে শিল্পবিহীন জেলাগুলিতে অনুমোদিত শিল্পগুলির প্রস্তাবিত বিভিন্ন উৎপন্ন দ্রব্যের তালিকাটি বেশ ব্যাপক; যেমন—স্টিল কাস্টিং, স্টিল ফর্জিং, স্টিল পাইপ ও টিউব, অ্যালুমিনিয়াম কোলাপসিবল টিউব, রঙিন টেলিভিশন, এল পি জি সিলিন্ডার, ইন্ডাস্ট্রিয়াল গ্যাস, কটন ইয়ার্ন, নাইলন ফিলামেন্ট ইয়ার্ন, ফলের রস, লঘু পানীয়, প্লাইউড ইত্যাদি।

১৯৮৫ সালে ১০৫ কোটি টাকা বিনিয়োগ-সম্বলিত ২৭টি অনুমোদিত প্রকল্প রূপায়িত হয়েছে। যদিও ১৯৮৪ সালে রূপায়িত প্রকল্পগুলির তুলনায় এই সংখ্যা কম কিন্তু বিনিয়োগের পরিমাণ শতকরা একশো ভাগ বেশি। এই প্রকল্পগুলির প্রায় অর্ধেক রাজ্যের অনগ্রসর এলাকায় অবস্থিত।

সর্বভারতীয় আর্থিক সংস্থাগুলি কর্তৃক মঞ্জুরীকৃত অর্থের পরিমাণ ১৯৮৪-৮৫ সালে, আগের বছরের মঞ্জুরীকৃত ১৬৭ কোটি টাকা থেকে বেড়ে হয়েছে ২৬৪ কোটি টাকা। ১৯৮৪-৮৫ সালে সর্বভারতীয় অর্থ মঞ্জুরির বিচারে পশ্চিমবঙ্গের ভাগ শতকরা ৫.৪, তুলনায় ১৯৮৩-৮৪ সালে ছিল শতকরা ৪.৭ ভাগ।

আমি এখন এই সভায় শিল্প ও বাণিজ্য বিভাগের কার্যধারার পর্যালোচনা করব। ১৯৮৫ সালে যৌথ-উদ্যোগে শিল্প স্থাপনের জন্য চুক্তি সম্পাদনের ক্ষেত্রে সবচেয়ে গুরুত্বপূর্ণ হল হলদিয়া পেট্রো-কেমিক্যাল প্রকল্প। এই প্রকল্প রূপায়ণের জন্য যৌথ-উদ্যোগে 'হলদিয়া পেট্রো-কেমিক্যালস লিমিটেড' নামে একটি সংস্থা গঠন করা হয়েছে। প্রকল্পটির অভিপ্রায় পত্রে যে প্রস্তাবিত উৎপন্ন দ্রব্যের তালিকা ছিল সেগুলির পরিবর্তে অন্য কয়েকটি উৎপন্ন দ্রব্যের গ্রহণযোগ্যতা বিচারের জন্য মেসার্স ইঞ্জিনিয়ারস ইন্ডিয়া লিমিটেড নামে একটি সংস্থাকে ভার দেওয়া হয়েছে। বৈদেশিক পারমর্শদাতা ও যথাযোগ্য অনুমোদনকারি সংস্থার সঙ্গে কারিগরি এবং অন্যান্য অনুমোদন সংক্রান্ত চুক্তি সম্পাদিত হয়েছে। উৎপাদিত দ্রব্য তালিকা সংশোধন হলদিয়া পেট্রো-কেমিক্যালস লিমিটেড-এর নামে অভিপ্রায়পত্র (লেটার অফ ইনটেন্ট) হস্তান্তর এবং এম আর টি পি অ্যাক্ট সংক্রান্ত অনুমোদনের জন্য ভারত সরকারের কাছে আবেদন করা হয়েছে। এই প্রকল্প রূপায়িত হলে এর সঙ্গে সংশ্লিষ্ট বহু শিল্প ওঠার এবং ব্যাপক কর্মসংস্থানের সম্ভাবনা এই অঞ্চলে আছে।

ফলতায় রপ্তানি অঞ্চলে প্রকল্পটি (ফলতা এক্সপোর্ট প্রসেসিং জোন) কেন্দ্রীয় সরকারের

একটি প্রকল্প এবং পশ্চিমবঙ্গ শিল্প-কাঠামো উন্নয়ন নিগম (দি ওয়েস্ট বেঙ্গল ইন্ডাস্ট্রিয়াল ইনফ্রাস্ট্রাকচার ডেভেলপমেন্ট কর্পোরেশন) এই অঞ্চলের নির্মাণকর্মের জন্য ভারপ্রাপ্ত হয়ে কাজ করছেন। এই অঞ্চলের ২৮০ একর জমির মধ্যে ১০০ একর জমির উন্নয়নের কাজ এর মধ্যেই শেষ হয়েছে এবং অনুমোদিত শিল্প-সংস্থাগুলিকে কারখানা নির্মাণের জন্য এই জমি বিলি করা হচ্ছে। ফলতা রপ্তানি অঞ্চলে শিল্প স্থাপনের জন্য ১৯৮৫ সালের ডিসেম্বর মাস পর্যন্ত ১৮ জন শিল্প-উদ্যোক্তার কাছ থেকে ৩০ (ত্রিশ) কোটি টাকা বিনিয়োগ-সম্বলিত দরখাস্ত পাওয়া গেছে। এই অঞ্চলটির কাজ শুরু হয়ে গেছে, কয়েকটি শিল্প-সংস্থার উৎপাদনও চালু হয়েছে। এগুলির মধ্যে একটি শিল্প ইউনিট এর মধ্যেই 'কম্প্যুটার সফট্ওয়ার' রপ্তানি করেছে। ফলতা রপ্তানি অঞ্চলের চারপাশে পরিকাঠামো নির্মাণ, যথা—জমি উন্নয়ন, বিদ্যুৎ সরবরাহ, জলের যোগান, রাস্তা তৈরি, আধুনিক নগর স্থাপন, শিক্ষা, চিকিৎসা ব্যবস্থা ইত্যাদি কাজের দায়িত্ব রাজ্য সরকার গ্রহণ করেছেন। অঞ্চলটির বাইরে ১৮০ একরেরও বেশি জমির দখল কলকাতা বন্দর কর্তৃপক্ষের কাছ থেকে রাজ্য সরকার নিয়ে নিয়েছেন। এই এলাকার উন্নয়ন কাজ করছেন ডব্লিউ বি আই আই ডি সি এবং এর জন্যে তারা ভারতের শিল্প উন্নয়ন ব্যাঙ্কের কাছ থেকে ৯.১৫ কোটি টাকা দীর্ঘ-মেয়াদী ঋণের জন্য দরখাস্ত করেছেন। রাজ্য সরকারের সক্রিয় সহযোগিতা ও অংশগ্রহণের ফলে ফলতা রপ্তানি অঞ্চলের কাজের উল্লেখযোগ্য অগ্রগতি সম্ভব হয়েছে। পূর্বাঞ্চলে গুরুত্বপূর্ণ রপ্তানি উন্নয়ন কেন্দ্র হিসেবে এই অঞ্চলটি গড়ে ওঠবার সম্ভাবনা খুবই উজ্জ্বল। ১৯৮৬ সালের মার্চ মাস পর্যন্ত রাজ্য সরকার এই প্রকল্পটির জন্য প্রায় ১০ (দশ) কোটি টাকা খরচ করেছেন।

রাজ্য সরকার আধুনিক শিল্পের, বিশেষত ইলেকট্রনিক্স শিল্পের বিকাশের উপর খুব জোর দিচ্ছেন। সপ্তম পরিকল্পনাকালে এ ব্যাপারে গুরুত্বপূর্ণ ভূমিকা নেবেন 'পশ্চিমবঙ্গ ইলেকট্রনিক্স শিল্প উন্নয়ন নিগম' (ডব্লিউ বি ই আই ডি সি)। এরা এ পর্যন্ত ১৫টি কোম্পানি স্থাপন করেছেন, এর মধ্যে ৮টি যৌথক্ষেত্রে এবং বাকিগুলি অধীনস্থ কোম্পানি যার মধ্যে তিনটি কোম্পানিকে যৌথ-উদ্যোগে রূপান্তরিত করা হচ্ছে। বিধাননগর এলাকায় একটি বড় আকারের ইলেকট্রনিক্স শিল্পবিকাশ কেন্দ্র গড়ে তোলা হচ্ছে দুটি পর্যায়ে। প্রথম পর্যায়ের ৪০ একর জমিতে ৫ (পাঁচ) টি ইউনিট এরই মধ্যে বাণিজ্যিক ভিত্তিতে উৎপাদন শুরু করেছে। অন্য ইউনিটগুলিও গড়ে উঠছে। দ্বিতীয় পর্যায়ে, রাজ্য সরকার ডব্লিউ বি আই ডি সি-কে ৯৩ একর জমি হস্তান্তরিত করেছেন ১৯৮৫ সালের জুন মাসে। বহুসংখ্যক বেসরকারি ও সরকারি শিল্প-সংস্থা এবং কিছু সংখ্যক অনাবাসিক ভারতীয় বিধাননগর ইলেকট্রনিক্স বিকাশ কেন্দ্রে তাদের ইউনিট স্থাপন করতে আগ্রহ প্রকাশ করেছেন। পশ্চিমবঙ্গ ইলেকট্রনিক্স শিল্প-বিকাশ নিগম (ড়ব্লিউ বি আই ডি সি) দ্বিতীয় পর্যায়ের কাজের জন্য এই এলাকায় পরিকাঠামোর সুযোগ-সুবিধা গড়ে তুলেছেন। পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ (ডব্লিউ বি এস ই বি) দুটি পর্যায়ের জন্যই নিরবচ্ছিন্ন বিদ্যুৎ সরবরাহ করতে রাজি হয়েছেন। ওয়েস্ট বেঙ্গল কনসালটেন্সি সার্ভিসেস (ওয়েব্কন) একটি বিস্তৃত সমীক্ষা প্রস্তুত করেছেন। এই সমীক্ষার ভিত্তিতে ভারতের শিল্প উন্নয়ন ব্যাঙ্কের (আই ডি বি আই) কাছে আর্থিক সাহায্যের আবেদন করা হয়েছে। সারা রাজ্যজুড়ে যাতে আধুনিক শিল্পের উন্নতির সুবিধা পাওয়া যায় তারজন্য এই নিগম শিল্পবিহীন (নো ইন্ডাস্ট্রি) জেলা জলপাইগুড়িতে ১০ (দশ) একর জমি অধিগ্রহণ করেছেন, ইলেকট্রনিক্স

শিল্প-বিকাশ-কেন্দ্র গড়ে সেখানে কিছুসংখ্যক ইলেকট্রনিক্স ইউনিট স্থাপনের জন্য। আরেকটি শিল্পবিহীন জেলা বাঁকুড়ার বারজোড়ায় খনিশিল্পে ব্যবহৃত ইলেকট্রনিক্স সরঞ্জাম উৎপাদনের একটি ইউনিট স্থাপনের কথা চিন্তা করছেন। আমরা আশা করি যে, কেন্দ্রীয় সরকার এবং অন্যান্য শিল্প-উদ্যোক্তারা এই রাজ্যে গুরুত্বপূর্ণ ইলেকট্রনিক্স ইউনিট স্থাপনের জন্য এগিয়ে আসবেন কেননা এ ব্যাপারে সবরকম সুযোগ-সুবিধা রাজ্য সরকার দিচ্ছেন।

সভার মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে, পশ্চিমবঙ্গ শিল্প উন্নয়ন নিগম (ডব্লিউ বি আই ডি সি) বৃহৎ ও মাঝারি শিল্পের প্রতিষ্ঠা ও বিকাশের জন্য অনুদান, ইকুইটি শেয়ারে অংশগ্রহণ দীর্ঘমেয়াদী ঋণ মঞ্জুর, জামিন ইত্যাদি নানাভাবে আর্থিক সহায়তা দান করেন। বর্তমানে হলদিয়া পেট্রো-রসায়ন প্রকল্পের বিভিন্ন অনুষঙ্গ প্রকল্পগুলির উপর ইলেকট্রনিক্স ও রাসায়নিক প্রকল্পগুলির উপর বিশেষ জোর দেওয়া হচ্ছে। ১৯৮৪-৮৫ আর্থিক বৎসরে ডব্লিউ বি আই ডি সি-র সাহায্যপ্রাপ্ত ইউনিটের সংখ্যা ৩০ এবং ইউনিটগুলির মোট প্রকল্প-ব্যয় হচ্ছে ৬৮.২০ কোটি টাকা। ১৯৮৫ সালের এপ্রিল থেকে ডিসেম্বর পর্যন্ত ১৮টি ইউনিটকে ডব্লিউ বি আই ডি সি সাহায্য দিয়েছে, যেগুলির মোট প্রকল্প-ব্যয় ২৬.৯৬ কোটি টাকা। এই সময়ের মধ্যে অনুন্নত এলাকায় প্রকল্প-ব্যয়-এর হার ১৯৮৩-৮৪ সালের ৫২.০৩% এবং ১৯৮৪-৮৫ সালের ৬২.৭৯%-এর থেকে বেড়ে হয়েছে ৭৫.১৪%। ১৯৮৫ সালের ডিসেম্বর পর্যন্ত ডব্লিউ বি আই ডি সি কর্তৃক সাহায্যপ্রাপ্ত ইউনিটের সংখ্যা ৩৩৫, যেগুলির মোট প্রকল্প-ব্যয় হল ৬০২ কোটি টাকা। ১৯৭১ সালের এপ্রিল মাস থেকে ১৯৮৫ সালের ডিসেম্বর মাস পর্যন্ত ডব্লিউ বি আই ডি সি-বিতরিত আর্থিক সাহায্যের পরিমাণ দাঁড়িয়েছে ১৭৫ কোটি টাকায়।

ডব্লিউ বি আই ডি সি-র অনেকগুলি যৌথ-উদ্যোগ সংস্থা রয়েছে। এগুলির মধ্যে 'অ্যালায়েড এরোমেটিক্স লিমিটেড' কল্যাণীতে ৬ কোটি টাকার সংশোধিত প্রকল্প-ব্যয়ে ৩,০০০ টন টি পি এ হিসেবে ম্যালিক অ্যানহাইড্রাইড প্রস্তুতের পরীক্ষামূলক উৎপাদন শুরু করেছে। অন্য দুটি যৌথ-উদ্যোগ সংস্থা, যেমন ইস্টার্ন এক্সপ্লোসিভস অ্যান্ড কেমিক্যালস লিমিটেড বীরভূম প্রথম ধাপে ৪.৫০ কোটি টাকার সংশোধিত প্রকল্প ব্যয়ে ১০,০০০ টি পি এ হিসেবে স্লারি এক্সপ্লোসিভস-এর উৎপাদন এবং লাইট মেটাল ইন্ডাস্ট্রিজ লিমিটেড ১৭.৩০ কোটি টাকার সংশোধিত প্রকল্প ব্যয়ে হুগলি জেলার খন্যান-এ ১০,০০০ টি পি এ হিসেবে অ্যালুমিনিয়াম রোল্ড প্রোডাক্টস-এর উৎপাদন খুব শীঘ্রই শুরু করবে বলে আশা করা যাচ্ছে। দি দামোদর সিমেন্ট অ্যান্ড স্ল্যাগস লিমিটেড সিমেন্ট কর্পোরেশন অফ ইন্ডিয়ার সঙ্গে যৌথ-উদ্যোগ পুরুলিয়া জেলায় ২.৫০ লাখ টন স্ল্যাগ সিমেন্ট উৎপাদনের একটি প্রকল্প গ্রহণ করেছে। এই প্রকল্পের ব্যয় ধরা হয়েছে ২৮.২০ কোটি টাকা এবং আশা করা যাচ্ছে যে, এই প্রকল্প ১৯৮৬-৮৭ সালে চালু করা যাবে।

ডব্লিউ বি আই ডি সি-র আরও দুটি সংস্থা যেমন ইস্টার্ন অরগ্যানিক কেমিক্যালস লিমিটেড হলদিয়াতে নাইট্রোক্লোরোবেঞ্জিম উৎপাদন এবং টেলেলিঙ্ক নিক্কো লিমিটেড কল্যাণীতে জেলি ফিল্ড কেবল প্রস্তুতের প্রকল্প স্থাপনের জন্য সচেষ্ট পদক্ষেপ নিয়েছে। বাঁকুড়ায় সিনথেটিক ফিলামেন্ট ইয়ারন প্রস্তুতের জন্য যৌথ উদ্যোগ প্রকল্পের প্রস্তুতি নেওয়া হয়েছে।

১৯৮৫ সালের ডিসেম্বরের শেষ পর্যন্ত পশ্চিমবঙ্গ শিল্প পরিকাঠামো উন্নয়ন নিগম (দি ওয়েস্ট বেঙ্গল ইন্ডাস্ট্রিয়াল ইনফ্রাস্টাকচার ডেভেলপমেন্ট কর্পোরেশন) ৯৬৬ একর জমি অধিগ্রহণ করেছে, ৩৭২ একর জমি উন্নয়ন করেছে, ৬৬টি সংস্থাকে ৫০০ একর জমি বন্টন করেছে এবং আরও ২৫টি নতুন সংস্থাকে বন্টনের জন্য ৫০০ একর জমি চিহ্নিত করেছে। ৪০টি সংস্থা ইতিমধ্যে উৎপাদন শুরু করেছে, ১৬টি সংস্থার নির্মাণ কাজ এগিয়ে চলেছে এবং ১০টি সংস্থার বাণিজ্যিক উৎপাদন এখনও শুরু করা বাকি আছে। ইতিমধ্যে খড়গপুরে, কল্যাণীতে এবং হলদিয়াতে ৩টি শিল্প-বিকাশ কেন্দ্র তোলা হয়েছে এবং এই নিগম বর্তমানে জলপাগুড়ি জেলার দাবগ্রামে, হাঁওড়া জেলার উলুবেড়িয়ায় এবং ২৪-পরগনার বজবজে আরও নতুন শিল্প-বিকাশ-কেন্দ্র গড়ে তোলার কাজে ব্যস্ত রয়েছে। দাবগ্রামে বন্টনযোগ্য মোট জমির পরিমাণ ৭৩.৩৫ একর, ৪টি উদ্যোগ সংস্থাকে ২১ একর জমি বন্টন করা হয়েছে এবং ১৯৮৬ সালের ডিসেম্বর মাসের মধ্যে বিদ্যুৎ সরবরাহের কাজ সম্পূর্ণ হবে বলে আশা করা যাচ্ছে। উলুবেড়িয়া শিল্প বিকাশ কেন্দ্রের অধীনে প্রদানের জন্য জমির পরিমাণ ১৬০ একর, সেখানে জমি অধিগ্রহণের কাজ শেষ হয়েছে এবং জমি উন্নয়নের কাজ চলছে। উলুবেড়িয়া প্রকল্পের জন্য দি ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট ব্যাঙ্ক অব ইন্ডিয়া ইতিমধ্যে ৩.৬ কোটি টাকা ঋণ মঞ্জুর করেছে। বজবজের শিল্প বিকাশ কেন্দ্রের জন্য জমি অধিগ্রহণের কাজ শেষ হয়েছে। শিল্পবিহীন জেলাগুলি যথা জলপাইগুড়ি কুচবিহার, দার্জিলিং, মালদা এবং বাঁকুড়ায় নতুন শিল্প বিকাশ কেন্দ্র স্থাপনের অনুমোদন কেন্দ্রীয় সরকারের থেকে পাওয়া গেছে এবং ইতিমধ্যে কর্পোরেশন কর্তৃক এদের মধ্যে জলপাইগুড়ির রানিনগরে এবং বাঁকুড়ার বিষ্ণুপুরে জমির দখল নেওয়ার কাজ শেষ হয়েছে।

মাননীয় সদস্যগণ নিশ্চয়ই জানেন যে, ১-৯-৮৪ থেকে 'শিল্পবন্ধু' নামে "সিঙ্গল উইন্ডো" শিল্প বিকাশ সংস্থা স্থাপিত হয়েছে। ১৯৮৪-র সেপ্টেম্বর থেকে ১৯৮৫-র নভেম্বর-এর মধ্যে ১৪ জন অনাবাসিক ভারতীয় সমেত মোট ২৯২ জন শিল্পোদ্যোগী "শিল্পবন্ধু"র সাহায্য নিয়েছেন। এই সংস্থা এর মধ্যে বিদ্যুৎ, জমি, অর্থ, ইনসেন্টিভ রেজিস্ট্রেশন ইত্যাদির ব্যাপারে বেশ কয়েকটি উদ্যোগীকে সাহায্য করেছেন।

দি ওয়েস্ট বেঙ্গল ফার্মাসিউটিকল অ্যান্ড ফাইটোকেমিক্যাল ডেভেলপমেন্ট কর্পোরেশন লিমিটেড কর্তৃক জলপাইগুড়ি জেলার তেলিপাড়াতে প্রতিষ্ঠিত দি এসেনশিয়াল অয়েল ফ্রাকসানেশন ইউনিট অক্টোবর, ১৯৮৫ সাল থেকে উৎপাদন শুরু করেছে। ডব্লিউ বি পি পি ডি সি লেমনগ্রাস, ইপিকাক, সিট্রোনেলা ইত্যাদি প্রয়োজনীয় তেল উৎপাদক এবং ঔষধি গাছের চাষ করেছে। তেলিপাড়া ড্রাগ ফার্মটির সম্প্রসারণের কাজ বর্তমানে চলছে। জলপাইগুড়ির নিকটে একটি ভৈষজ্য শিল্প সমাবেশ (ফাইটোকেমিক্যাল কমপ্লেক্স) গঠনের সিদ্ধান্ত হয়েছে এবং এর জন্য টেকনো ইকনমিক ফিজিবিলিটি রিপোর্ট তৈরি হচ্ছে। কর্পোরেশন কল্যাণীতে ৫৫ একর জমির উপর বৃহদাকারে একটি ঔষধ প্রস্তুত প্রকল্পের উন্নয়ন করছে। এর মধ্যে ১০ থেকে ১২ ঐকর জমিতে পরিকাঠামো উন্নয়নের কাজ চলছে। ৫ একর জমিতে কর্পোরেশনের ৮ হাইড্রক্সি কুইনোলিন প্রকল্পের কাজ চলছে। এটা প্রায় শেষ হবার মুখে এবং আগামী ৩-৪ মাসের মধ্যে এটি চালু হবে বলে আশা করা হচ্ছে।

সিঙ্কোনা ও ঔষধি অধিকার (ডাইরেক্টরেট অব সিঙ্কোনা অ্যান্ড আদার মেডিসিনাল

প্ল্যান্টস) রাজ্যে ঔষধি চাষ বাড়াবার জন্য পদক্ষেপ গ্রহণ করেছে। ১৯৮৫-৮৬ সালে ৯,০৩২ একর জমিতে চাষ হয়েছে। কুইনাইন সল্ট-এর রপ্তানি ক্ষমতাসম্পন্ন এবং ১০ এম টি নিষ্কাশন ক্ষমতাসম্পন্ন সরকারের নতুন কুইনাইন কারখানাটি আশা করা যাচ্ছে যে, ১৯৮৬ সালে বাণিজ্যিক উৎপাদনের জন্য প্রস্তুত হবে। এমিটিন এবং জায়োসজেনিন কারখানাগুলি, যেগুলি বাণিজ্যিক উৎপাদন শুরু করেছে, আশা করা যাচ্ছে, চলতি আর্থিক বছরে ১০০ কেজি এমিটিন সল্ট এবং ৫০০ কেজি ডায়োসজেনিন উৎপাদন করবে। কুইনাইন থেকে কুইনিডিন তৈরি করার প্রকল্পের প্রতিবেদনটিও চূড়ান্ত করা হচ্ছে এবং সরকার এই প্রকল্পটি দার্জিলিং জেলায় স্থাপনের সিদ্ধান্ত করেছেন।

দি ওয়েস্ট বেঙ্গল টি ডেভেলপমেন্ট কর্পোরেশন-এর অধীনে চারটি চা বাগান আছে এবং সরকার পরিচালনাধীন অন্য তিনটি চা বাগান আছে। এই সাতটি চা বাগানের মোট জমির পরিমাণ ১,২৬১.৫০ হেক্টর যার মধ্যে সরকারের নিজস্ব বাগানের জমির পরিমাণ ৬৮৫.৫০ হেক্টর। কনটেমপোরারি স্ট্যান্ডার্ডস লিমিটেড কর্তৃক রংমুক সিডারস চা বাগানের জন্য প্রস্তুত একটি সম্ভাব্যতা প্রতিবেদন আর্থিক সাহায্যের জন্য ন্যাবার্ড (NABARD) এবং ইউনাইটেড ব্যাঙ্ক অব ইন্ডিয়া কর্তৃক অনুমোদিত হয়েছে। মূল্য সংযোজিত মোড়কে চা বিক্রির ব্যাপারেও কর্পোরেশনের চিন্তা-ভাবনা আছে।

দি ওয়েস্ট বেঙ্গল সুগার ইন্ডাস্ট্রিস ডেভেলপমেন্ট কর্পোরেশন লিমিটেড-এর আমেদপুর-এ একটি চালু করখানা আছে। কাঁচামালের দুষ্প্রাপ্যতা এবং আর্থিক সঙ্কটের দরুন কারখানাটি লাভজনক নয়। যাই হোক, এই কারখানার অধীনস্থ জমিতে আখ চাষের যথেষ্ট উন্নতি করার জন্যে রাজ্য বিভাগের সঙ্গে যৌথ কর্মসূচির রূপরেখা কর্পোরেশন তৈরি করেছে। কর্পোরেশন ১৯৮১ সালে বেলডাঙা চিনিকলটি অধিগ্রহণ করেছে এবং কারখানাটির নবীকরণের ব্যাপারে ন্যাশনাল সুগার ইনস্টিটিউট কর্তৃক প্রস্তুত একটি প্রতিবেদনও বর্তমানে বিচারাধীন। চিনি উন্নয়ন ভান্ডার (সুগার ডেভেলপমেন্ট ফান্ড) থেকে আখ চাষের উন্নতির জন্য আর্থিক সাহায্য চেয়ে ডব্লিউ বি এস আই ডি সি ভারত সরকারের কাছে আবেদন করেছে।

রাজ্য সরকার যথাক্রমে ৭৫ ঃ ২৫ অনুপাতে কলকাতা ও হাওড়ার মধ্যে শিল্প ও গৃহস্থালীতে গ্যাস জোগান দেওয়ার উদ্দেশ্যে একটি পরিকল্পনা গ্রহণ করেছেন। এই পরিকল্পনা কলকাতা নগর উন্নয়ন কর্তৃপক্ষের (সি এম ডি এ) মাধ্যমে কার্যকরি হচ্ছে। এই পরিকল্পনায় ৩০ মিলিয়ন কিউবিক ফিট গ্যাস বিতরণের কথা আছে। এর সংশোধিত প্রকল্প ব্যয় ৪১.৫ কোটি টাকা। ডানকুনির এল টি সি কারখানা ও দুর্গাপুর প্রোজেক্ট লিমিটেড থেকে এই গ্যাস পাওয়া যাবে। এই উদ্দেশ্যে অর্থ সাহায্যের জন্য একটি সংশোধিত প্রকল্প-প্রতিবেদন ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট ব্যাঙ্ক অফ ইন্ডিয়াকে দেওয়া হচ্ছে।

রাজ্যের কৃষিকার্যে ও শিল্প ব্যবহারযোগ্য মূল্যবান খনিজ সম্পদের উৎসগুলি চিহ্নিতকরণের কাজ হচ্ছে। পশ্চিমবঙ্গ খনিজ উন্নয়ন ও বিপণন নিগম (ডব্লিউ বি মিনারেল ডেভেলপমেন্ট অ্যান্ড ট্রেডিং কর্পোরেশন) দুটি প্রধান প্রকল্প চালাচ্ছেন—একটি বীরভূমের পাথরকুচি (স্টোন চিপস) এবং অন্যটি পুরুলিয়ার রক ফসফেট উৎপাদনের সঙ্গে সংশ্লিষ্ট এবং উভয়ই অনুন্নত জেলায়। ফায়ার ক্লে এবং গ্রানাইট উৎপাদনসহ অন্যান্য প্রকল্প এখন প্রাথমিক অবস্থায়

রয়েছে। এই নিগম ও স্টিল অথরিটি অফ ইন্ডিয়া লিঃ-এর সম অংশীদারীর ভিত্তিতে গঠিত 'নর্থ বেঙ্গল ডলোমাইট লিমিটেড' নামে একটি কোম্পানী জলপাইগুড়ি জেলার জয়ন্তীতে একটি ডলোমাইট প্রকল্প চালাচ্ছে। সম্প্রতি এই নিগম দার্জিলিং জেলায় বাগরাকোট এলাকায় কয়লা উত্তোলনের প্রাথমিক কাজ আরম্ভ করেছে। এলাকাটি সংরক্ষিত বনভূমি হিসেবে চিহ্নিত এবং কেন্দ্রীয় সরকারের অনুমতি প্রয়োজন। প্রকল্পটির সম্ভাব্যতা-সম্পর্কিত-প্রতিবেদন তৈরির প্রস্তুতি চলছে। খনি ও খনিজ অধিকার (ডাইরেক্টরেট অব মাইনস অ্যান্ড মিনারেলস) রাজ্যের বিভিন্ন এলাকায় খনিজ ভান্ডার আবিষ্কারের উপর জোর দিয়েছেন।

বিদ্যুৎ সরবরাহের উন্নতির ফলে এই রাজ্যে শিল্প বিকাশের এক উন্নত পরিবেশ তৈরি হয়েছে। পশ্চিমবঙ্গে শক্তি উৎপাদনের পরিমাণ ১৯৮৩-৮৪ সালের ৭,৪৮২ মিলিয়ন কি ও আ-এর থেকে বেড়ে ১৯৮৪-৮৫ সালে ৮,৫৩৩ মিলিয়ন কিলোওয়াট আওয়ার হয়েছিল এবং এই বৃদ্ধি ১৯৮৩-৮৪ সালের শতকরা ৫.২ থেকে বেড়ে ১৯৮৪-৮৫ সালে হয় শতকরা ১৪। চুখা জলবিদ্যুৎ প্রকল্প (চুখা হাইড্রো ইলেকট্রিক প্রোজেক্ট)-এর প্রথম ইউনিটটি ১৯৮৬ সালের এপ্রিল মাসে চালু হবে বলে আশা করা হচ্ছে। চুখা ও ফারাক্কার শক্তি ইউনিটগুলি চালু হওয়ার সঙ্গে সঙ্গেই, পশ্চিমবঙ্গে বৈদ্যুতিক শক্তির সরবরাহ আরও বৃদ্ধি পাবে বলে আশা করা হচ্ছে।

এই রাজ্যের শিল্প বিকাশে অংশগ্রহণের জন্য কতকগুলি সমাজতান্ত্রিক দেশের সঙ্গে আলাপ-আলোচনা চলছে এবং আশা করা যায় যে, কিছু প্রকল্প তাদের অংশগ্রহণে শীঘ্রই বাস্তবরূপ নেবে।

১৯৮৫ সালের ৩১শে মার্চ পর্যন্ত পশ্চিমবঙ্গে নথিভুক্ত বেকারের সংখ্যা ছিল ৪১ লক্ষ। এই সংখ্যা সারা ভারতে চাকুরি-প্রার্থীর প্রায় ১৭ শতাংশ যেখানে এই হার বিহারে ১১.১ শতাংশ, কেরালায় ১০.৩ শতাংশ, উত্তরপ্রদেশে ৯.২ শতাংশ এবং তামিলনাড়ুতে ৭.৩ শতাংশ। পূর্ববর্তী ১৯৮৩-৮৪ সালের ২১.১ শতাংশের তুলনায় পশ্চিমবঙ্গে অবস্থিত সরকারি সংস্থায় কেন্দ্রীয় সরকারের বিনিয়োগ হার কমে ১৯৮৪-৮৫ সালে ১৫ শতাংশ হয়। অপরদিকে ১৯৮৪-৮৫ সালে সরকারি সংস্থায় কেন্দ্রীয় সরকারের বিনিয়োগ হার অপরাপর রাজ্যে ছিল যথাক্রমে—তামিলনাড়ুতে ১৯.৮ শতাংশ, মহারাষ্ট্রে ২৮.৫ শতাংশ, গুজরাটে ১৭.২ শতাংশ এবং সারা ভারতে ছিল ২১.৮ শতাংশ। আরও চাকরির সুযোগ-সুবিধা সৃষ্টি করার জন্যে পশ্চিমবঙ্গে কেন্দ্রীয় সংস্থার নতুন শিল্পপ্রকল্পে আরও বিনিয়োগ প্রয়োজন। এতে প্রকৃতপক্ষে গত দশকে কোনও বিনিয়োগ হয়নি। আমাদের বারংবার অনুরোধ সত্ত্বেও কেন্দ্রীয় সরকার হলদিয়া পেট্রো-রসায়ন প্রকল্পে (পেট্রো-কেমিক্যালস প্রোজেক্ট) অংশগ্রহণ করেননি। এমন কি কলকাতায় লবণ হ্রদ অঞ্চলে একটিও ইলেকট্রনিক্স সংস্থা স্থাপন করেন নি। কেন্দ্রীয় সরকার অদ্যাবধি দুর্গাপুর ইস্পাত কারখানার, ভারতীয় লৌহ ও ইস্পাত কোম্পানীর (ইসকো) এবং হলদিয়া তৈল শোধনাগারের সম্প্রসারণে অনুমতি দেন নি এবং পশ্চিমবঙ্গে নতুন কারখানা যেমন ইন্টিগ্র্যাল কোচ ফ্যাক্টরি এবং জাহাজ মেরামতি কারখানা ইত্যাদি স্থাপনের দাবীতে এখনও সম্মত হননি।

জাতীয় পরিবহন নীতি নির্ধারক কমিটির সুপারিশ অনুযায়ী কেন্দ্রীয় সরকার নীতিগতভাবে

সিদ্ধান্ত নিয়েছেন যে, শিল্পে প্রয়োজনীয় কিছু গুরুত্বপূর্ণ কাঁচামালের ক্ষেত্রে মাশুল সমীকরণ নীতি পর্যায়ক্রমে কার্যকর করা হবে এবং এর ফলে পশ্চিমবঙ্গের এযাবত অবস্থানগত সুবিধা থেকে বঞ্চনার অবসান হবে বলে আশা করা যায়। অবশ্য এই সম্পর্কে অদ্যাবধি কোনও প্রয়োগ-প্রণালী তৈরি হয়নি। আমরা দীর্ঘদিন ধরে জোর দিয়ে আসছি, যে, হয় 'মাশুল সমীকরণ নীতি' বিলোপ করতে হবে নতুবা অন্যান্য জাতীয় গুরুত্বপূর্ণ কাঁচামালের ক্ষেত্রেও একই ধরনের সুযোগ-সুবিধা দিতে হবে।

সরকার এই রাজ্যে দ্রুত শিল্পায়ন বিশেষভাবে ইচ্ছুক। যদিও রাজ্য সরকার সরকারি সংস্থা সম্প্রসারণে আগ্রহী তবুও বর্তমানে যুক্তরাষ্ট্রীয় কাঠামোর মধ্যে কার্য পরিচালনা করবার ফলে অর্থনৈতিক সীমাবদ্ধতা এই সম্প্রসারণে বাধাস্বরূপ হয়ে দাঁড়াচ্ছে। সেজন্য এই রাজ্যে শিল্প বিকাশে বিনিয়োগ করার জন্য বেসরকারি উদ্যোগকে উৎসাহদান করতে সরকার মনস্থ করেছেন। এক্ষেত্রে সম্ভাব্য সমস্তরকম সাহায্য করতে সরকার ইচ্ছুক। যদি কোনও বেসরকারি শিল্পোদ্যোগী সরকারের সঙ্গে যৌথ-উদ্যোগে শিল্প স্থাপনে সুপ্রস্তাব নিয়ে এগিয়ে আসেন, আমরা নিশ্চয়ই এই প্রস্তাবকে স্বাগত জানাব, কারণ এই ধরনের প্রস্তাব এই রাজ্যে শিল্প পরিবেশকে আরও উন্নত করবে। আমরা বিদেশি প্রযুক্তি-সহযোগিতাকেও স্বাগত জানাব। বর্তমানে শিল্পায়নে উদ্যোগী হওয়ার সঙ্গে সঙ্গে আমরা কেন্দ্রীয় সরকারের উপর চাপ দিয়ে যাব যাতে কেন্দ্রীয় সরকার এই রাজ্যে বিশেষ করে অনুন্নত অঞ্চল এবং শিল্পবিহীন জেলাগুলিতে বিনিয়োগ করেন।

আমি নিশ্চিত, মাননীয় সদস্যরা আমার সঙ্গে একমত হবেন যে, সামগ্রিক বিচারে ভারতবর্ষে পশ্চিমবঙ্গ এখন অন্যতম সুসংহত রাজ্য। এই সঙ্গে বর্তমানে লভ্য বিভিন্ন পরিকাঠামোগত সুবিধাগুলি যেমন—বিদ্যুৎ, শিল্প স্থাপনে আকর্ষণীয় আর্থিক উৎসাহ, পরিচালক-শ্রমিক সুসম্পর্ক এবং রাজ্যে সুষম শিল্প-বিকাশে রাজ্য সরকারের নিরলস প্রচেষ্টা ইত্যাদি ধরলে নিসন্দেহে আশা করা যায় যে, শিল্প বিনিয়োগ ও শিল্প উৎপাদনের ক্ষেত্রে এইগুলির প্রভাব সুদূরপ্রসারী হবে এবং ভবিষ্যতে এই রাজ্য সমৃদ্ধতর হবে।

**Mr. Speaker :** There are three cut motions to demand No.62, no cut motion to demand nos. 64 and 82. There are two cut motions to demand no. 24, no cut motion to demand nos. 75, 81, 84 and 76. There are five cut motions to demand no.61. All the cut motions are in order.

## MOTIONS FOR REDUCTION

### Demand No.62

**Shri Kashinath Misra :** Sir, I beg to move that the amount of the demand be reduced by Rs.100.

### Demand No.24

**Shri Kashinath Misra :** Sir, I beg to move that the amount of the demand be reduced by Rs.100.

**Demand No.61**

**Shri Kashinath Misra :** Sir, I beg to move that the amount of the demand be reduced by Rs.100.

[1-20 — 1-30 P.M.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, বন্ধুবর মাননীয় শিল্পমন্ত্রী শ্রী নির্মল বসু মহাশয় আজকে ৯টি খাতে শিল্প বাণিজ্যের জন্য ১৪২ কোটি টাকার মতো দাবি করেছেন। সমস্ত পশ্চিমবঙ্গের শিক্ষিত, অশিক্ষিত, দক্ষ, অদক্ষ, আধা-দক্ষ এবং দক্ষ কারিগরি কর্ম সংস্থানের যে দাবি সেই তুলনায় মাননীয় মন্ত্রী মহোদয় উদ্যোগী হলেও এই টাকা যথেষ্ট বলে আমি মনে করি না। স্যার, একটা ইতিহাস আছে। পশ্চিমবঙ্গে বৃটিশ প্রথম পা ফেলেছিল, এখানে ২৫০ বছর আগে শিল্পোদ্যোগ সৃষ্টি করেছিল, সেই কথা আপনি জানেন। তাই পশ্চিমবঙ্গের শিল্পে কাঁচা মাল ছিল, শিল্পে যোগান ইনফ্রাস্ট্রাকচার সম্ভবপর ছিল এবং তখন নদীপথে জলযানে পরিবহন সম্পাদিত হত। এখানেই প্রথম শিল্প প্রতিষ্ঠিত হয়। তার ফলে এর অগ্রগতি ও সীমাহীন গতিতে এগিয়েছিল। কিন্তু দুর্ভাগ্যের কথা, অষ্টাদশ শতাব্দীতে শিল্প বিপ্লবের পরে যেদিন ওয়েস্ট কেম হিয়ার সেদিন আমরা ভুলে গেলাম এর সঙ্গে পশ্চিমী আধুনিকতাও আসছে। ফরেনারস কেম হিয়ার ফার্স্ট অ্যাজ এ মার্চেন্ট অ্যান্ড সেকেন্ড অ্যাজ এ রুলার এটা আমরা ভুলে গিয়েছিলাম এবং সেই সঙ্গে এটাও আমরা ভুলে গিয়েছিলাম এর সঙ্গে পশ্চিমী আধুনিকতাও আসছে। তার সঙ্গে আমরা এটাও ভুলে গিয়েছিলাম যে, কারিগরি'ও আসছে এবং পশ্চিম গোলার্দ্ধে যে শিল্প বিপ্লব ঘটে গেছে তার সঙ্গে যে আমাদের তাল মিলিয়ে চলতে হবে, সেটাও ভুলে গেলাম। তাই কিছু শিল্প প্রতিষ্ঠিত হলেও বাঙালি শিল্পোদ্যোগী গড়ে ওঠেনি, এটা নির্মম ঐতিহাসিক সত্যকথা। আমরা খুব জোর একটা কর্ম প্রার্থী হিসাবে দেওয়ানি পাটোয়ারীর হাতে কর্মসংস্থানেরই সন্তুষ্ট ছিলাম। পরে শিল্পে মর্ডানাইজেশন হল। পরবর্তীকালে রিসার্চ অ্যান্ড ডেভেলপমেন্টের ফল এসেছে, আধুনিকীকরণ, নব্যকরণ হয়েছে, তার সঙ্গে এই শিল্প তাল রেখে উঠতে পারেনি। ১৯৪৭ সালের পরে অধিকাংশ শিল্প যাদের হাতে দিয়ে গেছে তারা শোষণেই ব্যস্ত ছিল, আধুনিকীকরণ বা এক্সপ্যানসান করার জন্য কোনও উদ্যোগ নেয়নি এবং সংগঠিত ভাবে এদের উপর কোনও চাপ সৃষ্টি করা সম্ভবপর হয়নি। তারপর ১৯৫৬ সালে ইন্ডিয়ান ইন্ডাস্ট্রিয়াল পলিসি যেটা গৃহীত হয়েছিল দেশ বরেণ্য, বিশ্ব বরেণ্য জওহরলাল নেহেরু থাকা-কালে এবং তৎকালীন অর্থমন্ত্রী টি.টি. কৃষ্ণমাচারী যে শিল্প নীতি এবং অর্থনীতি এখানে প্রয়োগ করেছিলেন তাতে এটা বলতে আমি কোনও দ্বিধা মনে করিনা যে, কিছু আঘাত তখন এসেছিল। এই কথা আজকে স্বীকার করার প্রয়োজন আছে এবং যারা স্বপ্ন দেখেছিল, দ্বিজাতি তত্ব করে নিয়ে দেশকে টুকরো করেছিল তারা মনে করেছিল কলকাতা কিংবা পশ্চিমবঙ্গ বাঁচতে পারবে না।

যদি পূর্বাঞ্চলে, ইস্টবেঙ্গল চলে যায় তাহলে সেরকম কাঁচামালের যোগান আসবে না তদ্রুপ এখানকার বাজারও থাকবে না। কিন্তু এই ডেমোগ্রাফিক ইকোয়েশনের ফলে পশ্চিমবঙ্গ মরেনি কারণ বাঙালির জীবনস্বত্বা—রবীন্দ্রনাথ বলেছেন, 'সোনার বাংলা, আমি তোমায় ভালবাসি', এখানে সোনা ফলে সেইজন্য বাঙালির অর্থনীতিকে কলে কৌশলে কিংবা এ দেশের যে নব্য বেনিয়াগোষ্ঠী যারা ঐ পশ্চিমী শিল্পপতিদের স্থান দখল করেছিল তারা শোষণ

করেও বাঙালিকে নিঃশেষ করতে পারেনি। এটা ইতিহাসের কথা, আমি কাউকে কোনও কটাক্ষ করে কোনও কথা বলছি না। স্যার, আমাদের এখানে ৪টে ট্রাডিশন্যাল শিল্প আছে। একটা হচ্ছে, বস্ত্র শিল্প, যদিও কাঁচামাল এখানে ছিলনা। আমাদের ইঞ্জিনিয়ারিং শিল্প মানে লৌহ শিল্প। তা ছাড়া আমাদের এখানকার চা ও পাট শিল্প-এর প্লানটেসানও ম্যাকসিমাম। তা ছাড়া আমাদের এখানে কয়লা কাছে থাকার ফলে ডাঃ রায়ের মতন দূরদর্শী মহাপুরুষ এখানে সম্ভবনা করে তুলেছিলেন কয়লাকে কাঁচামাল করে বা র'মেটিরিয়াল হিসাবে ব্যবহার করে কোর সেকটারে পাবলিক আন্ডারটেকিং এসটাবলিশমেন্টস করা যায় কিনা, স্যার, আপনি জানেন, ১৯৫৩ সালের পর যখন আমরা সমাজতান্ত্রিক ধাঁচে সমাজ গঠনের সিদ্ধান্ত নিয়েছিলেন এবং পরবর্তী সময়ে ১৯৬৪ সালে ভুবনেশ্বর কংগ্রেসে যখন আমরা সমাজতান্ত্রিক পথে সমাজবাদের সিদ্ধান্ত নিয়েছিলাম তখন বীরেন রায়ের মতন রাজা মহারাজারা ঐ লাল ঝান্ডার তলায় আশ্রয় নিয়েছিল নিজেদের স্বার্থ বাঁচাবার জন্য। পদলেহনে এই চক্রটা চিরকালই সিদ্ধ, খুব নিপুণতার সাথে এরা পদলেহন করতে পারে। এদের লজ্জা বলে কোনও জিনিস নেই। স্যার, এখানে একটা পারিপার্শিক দুর্ভাগ্য হয়েছে যে আজকে যে টোয়েনটিয়েথ সেঞ্চুরির কথা গতকাল আমি বলতে চেয়েছিলাম সেখানে দুটি মতবাদ পাশাপাশি এসেছে। এটা হচ্ছে লিবারালিজম অ্যান্ড টোটালিটেরিয়ানিজম। এই দুটি মতবাদ এখানে প্রতিষ্ঠিত মতবাদ। একটার ফল লেসেজ ফেয়ার আর একটা বললেন you said so what unfortunately the history has proved now at the end of this 20th century just opposite to what the philosophers thought the other day. আজকে কোনও দেশে স্টেট তো লিবারাল করেনি। কোনও দেশে লেসেজ ফেয়ার এই পর্যায়ে যায়নি যেটা সরকারি নিয়ন্ত্রণের বাইরে। আমরা আজকে তাই দেখতে পাচ্ছি রণসজ্জা আজকে চারিদিকে বিস্তৃত। আজকে এই পরিপ্রেক্ষিতে রাজ্য সরকারের যে বারংবারের কাঁদুনি -এদের ক্ষমতা সীমাবদ্ধ, এদের আর্থিক ক্ষমতা নাকি ততধিক সীমাবদ্ধ, এই পরিপ্রেক্ষিতে এদের শিল্পনীতি বিচার করার প্রয়োজন দেখা দিয়েছে। মাননীয় শিল্পমন্ত্রী মহাশয়কে আজকে আমি প্রথমেই সরাসরি জিজ্ঞাসা করতে চাই আপনাদের লক্ষ কি, এটা কি আপনারা ৯ বছর পরেও ঠিক করতে পেরেছেন? আপনারা কি ঠিক করতে পেরেছেন In what way your economic programme will be directed? Either by agrarian economy or you will go with industrial economy. কারণ আপনারা যে বই বিলি করেছেন তাতে দেখছি আমাদের এখানে ডোমেসটিক উৎপাদন তার ১৩ পারসেন্টের বেশি কখনও একসিড করেনি। তার মানে কি আপনারা আনপ্ল্যান্ড রুর‍্যাল ইকনমিতে নিয়ে যাবেন। আমাদের দেশে যে সারপ্লাস ম্যানপাওয়ার এদের ইন্ডাস্ট্রিয়াল ইকনমিতে অ্যাপয়েন্ট করবেন। আজকে ইন্ডাস্ট্রিতে যদি ৮৫ পারসেন্ট এগ্রেরিয়ান প্রোডাক্ট থেকে আসে তাহলে সে দেশে কোনও ব্যবসা আসেনা। আপনাদের ভুল নীতির ফলে এগ্রিকালচারাল সারপ্লাস যে শিল্পে বিনিয়োগ হবে এ ব্যবস্থা তো করতে পারেন নি। Because of your law and order situation, because of your disincentive and last of all because of your lack of essential infrastructure. আপনারা শিল্পের পরিকাঠামো কোথায় করতে পেরেছেন? করতে পারেন নি। অন্যদিকে যা শিখিয়েছেন—ইউ হ্যাভ ইরেজড এখানে আপনারা 'মানছি না, মানব না, চলছে না চলবে না, আমাদের দাবি মানতে হবে' ইত্যাদি করে আপনারা ওয়ার্ক এথোস এখান থেকে তুলে

দিয়েছেন। কেউ কাজ করবে না, দাবি পুরণ করতে হবে এই হচ্ছে আপনাদের কথা। ইন্ডাস্ট্রিয়াল ডিসিপ্লিন—মুখ্যমন্ত্রী থাকলে বলেন, ওদের সম্বন্ধে কুৎসা রটনা করা হচ্ছে। আজকে ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট সম্পর্কে কি দেখছি? আপনারা লেবার সংক্রান্ত যে ডিসপিউট করেছেন, ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট, নক আউট, লে অফ, এর চেয়ে বেশি আর কোথায় হয়েছে? মহারাষ্ট্র একটা দেশ, সেখানে জনসংখ্যা অনুপাতের চেয়ে মাত্র ১০ পারসেন্ট বেশি। আজকে সেখানে ইন্ডাস্ট্রিয়াল ইকনমি কোথায় গিয়ে পৌঁছেছে? It is the leading master of Indian Economy. আজকে আপনাদের পরস্পর বিরোধী স্লোগান এবং কাজের ফলে ইন্ডাস্ট্রি এখান থেকে পালিয়ে যেতে বাধ্য হচ্ছে। আজকে যে ফ্লাইট অব ক্যাপিটাল তারা এখান থেকে উপার্জন করেছে, সেটা কিন্তু এখানে বিনিয়োগ হচ্ছে না। সেটা বিনিয়োগ হচ্ছে রাজস্থানে, পাঞ্জাবে। ডাঃ রায়ের মতো মহাপুরুষের দুরদৃষ্টি থাকার জন্য যে অ্যানসিলারি, বিগ-ইন্ডাস্ট্রি যত শিল্প সব দুর্গাপুরে হয়েছে। আজকে দুর্গাপুরের মতো জায়গা সৃষ্টি হওয়া সত্ত্বেও, স্টিল প্লান্ট, যেটা ওয়ান অব দি লিডিং ইন্ডাস্ট্রি হেয়ার, তার ফলেও অ্যানসিলারি কিনতে হয় ৩ শত কোটি টাকার বাইরের রাজ্য থেকে। এখান থেকে সাপ্লাই হয় মাত্র ৩০ কোটি টাকার। আর আমরা যখন দায়িত্বে ছিলাম তখনকার একটা হিসাব বলছি, এখন হয়ত কিছু হেরফের হতে পারে। আজকে এর পুরো যে অ্যানসিলারি গ্রোথ হওয়ার কথা ছিল, সেই অ্যানসিলারি গ্রোথ হলনা। আজকে এর জন্য আপনাদের দায়িত্ব নিতে হবে। ইউ আর হেয়ার ফর এ ডিকেড। আজকে পাবলিক সেক্টরে আমরা যদি সোসালিস্ট ইকনমিকে গোল হিসাবে ধরে নেই, every asset, either manmade or natural, must come under the control of the people, I mean this State. আজকে সোসালিস্ট ইকনমিকে যদি ধরে নেই তাহলে ইন্ডাস্ট্রিয়াল সেক্টরে আমাদের যেগুলি core sector, power sector, steel sector, transport sector power, steel, cement are the essentials. এগুলি সরকারি নিয়ন্ত্রণে থাকার কথা। আজকে আমরা কোথায় আছি? বাংলা কোথায় আছে? এই মহাপুরুষের অবদানের ফলে ডি.পি.এল, দি পাইওনিয়র ইন্ডাস্ট্রিজ ইজ হেয়ার। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি, যদি তার হিসাব থাকে তাহলে তিনি দেবেন। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সালের কি রেজাল্ট, কি তার অ্যানুয়াল রিপোর্ট এবং আপনারা যে ৯ বছর রাজত্ব করছেন তার কি রিপোর্ট, সেটা দেবেন। আমরা দেখছি যে ফার্স্ট কোক ওভেন অচল। ১৭টা না ১৮টা ওভেন চলছে, আমি যতটুকু জানি। আপনারা নাকি দুটো রেনোভেট করবেন জাপান না জার্মানের সঙ্গে চুক্তি করে। এখানে বিদ্যুৎ এনটায়ার দুর্গাপুরকে দিয়ে, দুর্গাপুর স্টিলকে দিয়ে, ক্যালকাটা সিসটেমকে ফিড আপ করত অথচ নিজে মরিবান্ড হয়ে গেছে। ফিফথ ইউনিট এবং সিকসথ ইউনিট-এর ইনফ্রাস্টাকচার আমরা করে এসেছিল। We placed orders with BHEL and Babcocks. মাননীয় শিল্প মন্ত্রী মহাশয় জবাব দেবেন। আজকে প্রত্যেকটি শিল্পের একটা জেস্টেশান পিরিয়ড থাকে। আপনাদের সম্যক জ্ঞান এত বেশি যে জেস্টেশান পিরিয়ড অব এভরি ইন্ডাস্ট্রি আপনারা ৯ বছর ক্ষমতায় আছেন, ...gestation period of every industry is tremendously prolongated and elongated. Thirty-six months are the minimum gestation period of a power plant. আপনারা এমন কোনও সুসংবাদ দেননি যে সিকসথ ইউনিট আপনারা কমিশন করছেন। ফারাক্কার ফাউন্ডেশন লে করা হয়েছিল ১৯৮৩ সালে। কালকে শুনেছি যে

ক্যালকাটা সিসটেমকে এরা ২৫ টু ৫০ মেগাওওয়াট দিতে পেরেছে। অর্থাৎ gestation period cannot be prolongated, either in public sector or in private sector and indiscipline and loss of work ethos and initiative. এর ক্ষেত্রে। আমাদের বিদ্যুৎ শিল্পকে অগ্রগামী করতে গেলে, শিল্পকে উন্নত করতে গেলে প্রথম প্রয়োজন বিদ্যুৎ। কিন্তু আপনারা যেই ক্ষমতা পেলেন অমনি সব বিদ্যুৎ উবে গেল। আপনাদের বিদ্যুতের কোনও পরিকল্পনা নেই। আপনার মনে থাকতে পারে যে ১৯৬৯ সালে আজকে যিনি মুখ্যমন্ত্রী তৎকালীন তিনি অর্থ মন্ত্রী ছিলেন। ১৯৬৭ সালে ফরমেশন অব দি থার্ড প্ল্যান পিরিয়ডে আমরা দেখেছি যে ফোর্থ প্ল্যানে যেখানে ৬ শত কোটি টাকা হওয়া উচিত ছিল, সেখানে হয়েছিল ৩১৭ কোটি টাকার। সেই আর্কাইভে রেকর্ড আছে, সেখানে নাকি বিদ্যুতের প্রয়োজন ছিল না ইন দি ফোর্থ প্ল্যান পিরিয়ডে।

এটা ফর্মালিটি করলে, আজকের যিনি মুখ্যমন্ত্রী, তৎকালীন ফার্স্ট ইউনাইটেড ফ্রন্ট গভর্নমেন্টের অর্থমন্ত্রী হিসাবে আপনারা সেদিন ভারত সরকারের সঙ্গে যে আপোষ করেছিলেন তার ফল দীর্ঘদিন ধরে পশ্চিমবঙ্গকে বয়ে যেতে হচ্ছে। আমি এরজন্য দুঃখিত। মাননীয় শিল্পমন্ত্রী মহাশয় জানেন ইন্ডাস্ট্রির নিজের একটা ইম্পালস আছে, It is not like horse, it is neither like my friend Biren Roy who goes without any direction and without any sense. শিল্পের নিজের একটা ইম্পালস আছে।

**Mr. Speaker :** Dr. Abedin, you are disturbing hornets' nest.

[1-40 — 1-50 P.M.]

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** আপনি জানেন শিল্পের নিজের একটা ইম্পালস আছে, যে কোনওভাবে শিল্প করা যায়না। আজকে শিল্পের যে ইম্পালস, দুর্গাপুর has enjoyed its. Impulse has created there. সবাই ওখানে ফ্লপ করে যাবে। যেমন হাওড়া যাকে শেফিল্ড অব ইন্ডিয়া বলা হয়, আজকে সেই একই অবস্থায় চলছে। এক্সপ্যানশনের জন্য ইনসেনটিভ দেওয়ার প্রয়োজন এবং সরকারের পক্ষ থেকে আকর্ষণ করা এবং কিছু সুবিধা, সহযোগিতা করার প্রয়োজন আছে, প্যাকেজ অব ইনসেনটিভ অ্যান্ড দি ইনফ্রাস্ট্রাকচারাল ফেসিলিটি আপনারা তো তৈরি পেয়েছিলেন, কেন দিতে পারলেন না? কি প্যাকেজ অব ইনসেনটিভ আপনারা দিয়েছেন? ভারত সরকার ঘোষণা করেছে, সেই ইনসেনটিভের সদ্ব্যবহার আপনারা করতে পারেন নি। আপনারা অভিযোগ করে এসেছেন যে কেন্দ্র নাকি এখানে উপযুক্ত পরিমাণে লগ্নি করেনি। আপনি যে বই দিয়েছেন, এতে আমি দেখছি আপনার রাজ্য সরকারের কলকারখানায় যারা নিয়োজিত আছে, ৪ লক্ষ ১০ হাজার আর কেন্দ্রীয় সরকারের যে সংস্থা আছে তাতে ৪ লক্ষ ১৩ হাজার, what does it mean. আপনারা যে অভিযোগ করে এসেছেন যে আজকে you have given it আপনারা যে অভিযোগ করে এসেছেন যে আজকে just now one and a half month ago. আজকে এই অভিযোগ তো টেঁকে না যে ভারত সরকার এখানে লগ্নি করেনি? হয়তো ই.পি.জেড export processing zone ভারত সরকারের এখানে তো কার্পণ্য নেই। আমরা অবশ্য আমাদের কার্যকালে দমদমে চেয়েছিলাম, সল্টলেকে চেয়েছিলাম, বিধান নগরে চেয়েছিলাম, ওরা নানা কারণে বাধা দিয়েছিল। আজকে সান্টাক্রুজের ফল যদি ভাল হয়, ফলতার ফল যদি ভাল হয়, আরও এখানে আমি

মনেকরি অবকাশ আছে এক্সক্লুসিভ এক্সপোর্ট ওরিয়েন্টেশন কিছু ইন্ডাস্ট্রি করার জন্য inconformity with the habits of Bengali youths. আমাদের বাঙালি যে বেকাররা আছে এদের দুর্গাপুর কোক ওভেন চালাতে মুশকিল, স্যার আপনি শুনে আশ্চর্য হবেন, আমার কার্যকালে দুর্গাপুরে যে লোকসংখ্যা ছিল, ইট ওয়াজ সারপ্লাস, তারপর শুনেছি বসে গেছে আরও ১৯০০ লোক - ওখানে নিয়োগ করা হয়েছে বলে আমরা খবর পেয়েছি। কিন্তু ফল কি হয়েছে? কারণ এরা ওরিয়েন্টেশন কিছু করেনি। ওখানে ওরিয়েন্টেশন কোথায় - ইলেকট্রনিক্স ইন্ডাস্ট্রিতে, ঘরে বসে কাজ করবে, They are oriented for this.. এরা আগে শিল্পই জানত না। এখন মনোভাব গড়ে উঠেছে, শিল্প প্রতিষ্ঠার মনোভাব গড়ে উঠেছে—শিল্প প্রতিষ্ঠানে কাজ করার। কিন্তু কাজের সংস্থান এখানে হচ্ছেনা। আজকে ইন হিউজ ইনকনফর্মিটি, যদি এই জাতীয় শিল্পোদ্যোগ এখানে নেওয়া হয়, ওয়াক্স, ইলেকট্রনিক্স, এটা প্রশংসার যোগ্য এবং এর মার্কেট market exponding in the world. We come forward. ইনহেরেন্ট সুবিধা যেটা আমাদের আছে - ইনহেরেন্ট সুবিধা আমাদের এখানে ১০টি দেশের মধ্যে টেকনিক্যাল পার্সোনালিটি। ভারতবর্ষের যে সায়েন্টিফিক অ্যান্ড টেকনিকাল পার্সোনালিটিজ, দক্ষ কর্মবীর, পৃথিবীর ১০টি দেশের মধ্যে আমরা অন্যতম। এখানে আছে। ওরা চলে যাচ্ছে। বাইরে গিয়ে নোবেল পুরস্কার পাচ্ছে। অথচ এদের যদি কাজের সংস্থান করা যায়, আমার মনে কোনও সন্দেহ নেই, পশ্চিমবাংলা শিল্পে আগুয়ান হতে পারে। এই প্রসঙ্গে সামান্য আমি অনুরোধ করি, মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি জানেন ভারতের স্বাধীনতার পর ভারতবর্ষের সমস্ত অঞ্চলে এক রকমভাবে ব্যালেন্স গ্রোথ হয়নি আবার পশ্চিমবাংলাকে একটা রাজ্য ধরলে এখানকার সমস্ত অঞ্চল একভাবে গ্রোথ হয়নি। একভাবে উন্নতি হয়নি। রিজিয়নাল ইমব্যালেন্স কথাটা একটু বলতে চাইছি, একটু নম্রভাবে। আপনারা দেখেছেন প্রথম পরিকল্পনায়, দ্বিতীয় পরিকল্পনা, তৃতীয় পরিকল্পনা, চতুর্থ পরিকল্পনা, পঞ্চম পরিকল্পনা পর্যন্ত এখানে পশ্চিমবঙ্গে 17 percent of the population of the five districts of North Bengal. অথচ পরিকল্পনার ওয়ান পয়েন্ট ফাইভ পার্সেন্ট ব্যয় হচ্ছে উত্তরবঙ্গে। এর বেশি উত্তরবঙ্গে কখনও ব্যয় হয়নি। কিছুদিন আগে আমরা যে উদ্যোগ নিয়েছিলাম সেটাও আপনারা জেস্টেশন পিরিয়ডের মধ্যে করতে পারেন নি। কমলবাবু, You know human gestation period is 270 days and your gestation period is 2,700 days. You consumed thrice but you produced nil. This is my charge against this Government. Why this inordinate delay ? যেটা ১ বছরে সম্ভব সেটা আপনারা ১০ বছরেও করতে পারেন নি। আপনাদের আজকে জবাব দিতে হবে। আজকে উত্তরবঙ্গ নিয়ে নানা আলোচনা হচ্ছে, আমি সেই ক্ল্যামারে যেতে চাইনা। আজকে রাইট ফর্ম হিল টু প্লেন সমস্ত গ্রোথ এক জায়গায় কনসেনট্রেট করা যায়না। অথচ কোনও কোনও এরিয়ায় ডেভেলপমেন্ট হচ্ছে তা আমরা জানতে পারছি না। উত্তরবঙ্গের গ্রাম ছাড়া আপনারা এই বই-এর মধ্যে আর কোনও নামের উল্লেখ দেখছি না। আপনি নিশ্চয়ই জানেন রিজিওনাল ইমব্যালেন্স থেকেই রিজিওনালিজম-এর গ্রোথ হয় এবং এর থেকেই বিভেদ শক্তি প্রাণ শক্তি পায়। অতএব এটা আপনাকে চিন্তা করে দেখতে হবে। যদি ইকনমিক ইমব্যালান্সকে কারেক্ট করা না যায় তাহলে মানুষের সোশাল টেনসন বাড়ে। সুতরাং এটা আপনাকে দেখতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওরা কিছু রেডিমেড সংস্থা পেয়েছেন, নিজেরা কিছু কিছু উন্নতি

করবার চেষ্টা করেছেন। স্যার, দি চিফ মিনিস্টার is absent but I find his Cabinet colleague the Industry Minister is present. আশাকরি মাননীয় মুখ্যমন্ত্রী ৭০-এর উর্ধ্বে গিয়েছেন এবং আমি'ও ৫০-এর উর্ধ্বে গিয়েছি, He is here for one tenth of his life. I am glad that at the ripe and matured age he has come to his senses and it has been shared by his Cabinet colleagues. যে হ্যাঁ আমাদের আর শুচিবায়ুগ্রস্ত হলে চলবে না, কাউকে বর্জন করা চলবে না, মাল্টি ন্যাশনালস, জয়েন্ট সেক্টর You will have to shake hands with them and Sir, they have started doing it. এটা তো আমরাও চেয়েছিলাম, ওদের কাছে অর্থ আছে, এক্সপার্টিজ আছে, নোহাউ আছে, ওদের শিল্প গড়তে বলা হোক, ওরা শিল্প গড়তে পারবে। Why the realisation is late? যারজন্য পশ্চিমবাংলার মানুষকে ৩৭ বছর ধরে মূল্য দিতে হল। আমরা যদি সিদ্ধান্ত নিতাম, তাহলে আপনারা ট্রাম পোড়াতেন, রেলগাড়ি পোড়াতেন। অনেক ক্ষেত্রেই আপনারা পুড়িয়েছেন। আজকে বৃদ্ধ বয়সে আপনারা সিদ্ধান্তে এসেছেন, এটা একটা শুভ সিদ্ধান্ত। আপনাদের সঙ্গে আমাদের অনেক বিষয়ে বিরোধ থাকলেও এ বিষয়ে আপনাদের আমি সাধুবাদ জানাচ্ছি। আপনাদের জ্ঞান ফিরে এসেছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, মানুষ দেখে শেখে, ঠোকে শেখে, কিন্তু এদের কোনওরকমেই শেখা সম্ভব হত না যদি না ঝাড় খেতেন, এরা ঝাড় খেয়ে শিখেছেন, জ্ঞান ফিরে এসেছে যে, শিল্পপতিদের সঙ্গে হাত না মিলিয়ে এগোনো যাবেনা।

**মিঃ স্পিকার ঃ** ডাঃ আবেদিন, এর আগে কি জ্ঞান বীরেন-বাবুর কাছে ছিল?

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** বীরেনবাবুর সন্ধ্যার পরে জ্ঞান থাকে না এবং দুপুর পর্যন্ত ঘোর থাকে। স্যার, বীরেনবাবু ওয়াজ was closer to you and you know better than me as to when he comes to his senses and he loses his sense. Of course, he commits no crime যাইহোক আপনাদের এই জ্ঞান হয়েছে, কিন্তু এরজন্য অকারণ ফরেন ট্রিপস-এর প্রয়োজন নেই। আমি জানতে চাইছি, আপনারা ফরেন ট্রিপস ইনভাইট করছেন, আপনারা নন-রেসিডেন্ট ইন্ডিয়ান ক্যাপিটাল ইনভাইট করছেন, কিন্তু কতটা সফল হয়েছেন, কারা কারা আপনাদের কাছে এগিয়ে এসেছে? আমার কাছে খবর আছে আপনারা বক্রেশ্বরে পাওয়ার প্ল্যান্ট বসাবার দায়িত্ব এমন একটা প্রতিষ্ঠানকে দিয়েছেন, ফলে পার্টি টু পার্টি কনট্রাক্ট হচ্ছে, একটা মস্ত লেনদেন হয়ে যাচ্ছে, আন্ডার গ্রাউন্ডে এই জিনিস চলছে, আন্ডার ওয়ার্ল্ড-এ এই জিনিস চলছে You are encouraging corruption. Sir, corruption is egregious in this regime. বক্রেশ্বরে যে প্ল্যান্ট হচ্ছে, তাতে জাপানের সঙ্গে কোলাবরেশনের কথা হয়েছে। আপনারা বহু জায়গায় এই জিনিস করছেন, পাটোয়ারীরা আপনাদের নিয়ন্ত্রণ করছে, পাটোয়ারী, পাওয়ার ব্রোকারস, এজেন্টদের সঙ্গে আপনাদের সম্পর্ক আছে। এ সম্পর্কে আমি আপনাদের জবাব চাইছি। আপনাদের কি ফল হয়েছে। If you please explain your foreign trips. স্যার, সিনেমা একটা শিল্প যদিও এটা এখন আলোচনার পরিসর নয়, আজকে কি প্রয়োজন ছিল The members of this Left Front Government have visited several foreign countries. What is the result here? Has the Cinematography improved here? Have the technicians improved here? Are the said Industry benefitted by the Foreign

trips ? এই যে অপচয়, এইদিকে দৃষ্টি দেওয়ার জন্য আমি অনুরোধ করব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, লেটার অফ ইনটেন্ট অ্যান্ড ইনডাস্ট্রিয়াল লাইসেন্স - আই.এল.ও এবং লেটার অফ ইনটেন্টের এল.আই এই দুটোকে উল্টে দিলে যেটা হয় আর কি, আপনারা যে ফিগার দিয়েছেন তাতে কি বিরাট ফ্যারাক এটা কি দেখেছেন? আমি যেকথা আগেই বলেছিলাম Why can't you compete with them. এটা একটা অঙ্গ রাজ্য বটে কিন্তু কমপিটিশানে তো বাধা নেই? আজকে সেইজন্য অনুরোধ করব, এরজন্য লরি দরকার, ল্যায়াসন দরকার a parmanent lobby and liason at Delhi and at other headquarters. গাইবার জন্য এখানে এসেছেন। মিঃ স্পিকার স্যার, আপনার যদি চোখ থাকে আপনি দেখবেন বীরেনবাবুরা এই বই ছাপিয়ে বিলি করেছেন..

**মিঃ স্পিকার ঃ** মিঃ আবেদিন আপনারাই তো আমার চোখ।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, আজকে প্রায়রিটি হারিয়ে ফেলেছে। আপনারা তো ৮ বছর হল আছেন। রিগিং করে আবার আসতেও পারেন, অসম্ভব কিছু নয়, কিন্তু তারজন্য অ্যানিভারসারি করে টাকা অপচয় করা ঠিক নয়, You have lost your sense of priority. আজকে আপনারা অ্যানিভারসারি করেছেন। শিল্পের জন্য লায়াসন এবং You have not come by popular franchise, you have come by rigging and by manipulation and machination. কেন থাকবে না দিল্লিতে? আমাদের কোথায়? আজকে এনট্রাপ্রেনিওরস prospective entrepreneurs, package of intensive concertration. নেই। আপনি দেখেছেন স্যার, বিগত বছর থেকে আমাদের অর্থনীতির একটা কিছু মৌলিক পরিবর্তন These people have not been able to defeat me. There is none I challenge. They have not been able to defeat me by seven consecutive times. I challenge.

**মিঃ স্পিকার ঃ** Dr. Abedin, they have failed to defeat you by seven times excepting one in Lok Sabha Election.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে নিউ ডায়মেনশন হয়েছে। আজকে যে কোনও কারণেই হোক ডিফেন্সের জন্য একটা বিরাট অংশ ভারতে ব্যয় হচ্ছে more then eight thousend Crores per annum. আজকে এর ইন্সটলেশন পশ্চিমবাংলায় কেন সম্ভবপর হবেনা? আপনারা এখানে বলেছেন এখানে ইনডাস্ট্রিয়াল ক্লাইমেট নাকি ভাল হয়েছে এই বইতে লিখেছেন, আর্থিক সমীক্ষাতে এই কথা আছে। আজকে ডিফেন্সের জন্য ইন্সটলেশন কেন সম্ভবপর হবেনা একথা আপনাকে বলতে পারি? তারপর Many modern equipment have come up. আপনাদের কোনও পারসুয়েশন নেই। মন্ত্রীরা আসলে অন্য রাজ্য যে সম্পর্ক রাখে যে যোগাযোগ রাখে, যে আন্তরিকতা রাখে এখানে আপনাদের উন্নাসিকতায় এই রাজ্য পিছিয়ে চলে যাচ্ছে, for further investment in modern industry and different installation. আমাদের ওয়াগন প্রডিউসিং ইনডাস্ট্রি আছে। আজকে শুনছি ৫ হাজার ওয়াগন মাত্র অর্ডার পেয়েছি যেখানে ২০ হাজার ক্যাপাসিটি আছে। আরও শুনেছি ইনট্রিগ্যাল কোচ ফ্যাক্টরি এখানে হওয়ার কথা ছিল for the negligence of the State Government. গভর্নমেন্ট পাঞ্জাবে চলে গেল। পাঞ্জাবে যাক

তাতে আপত্তি নেই কিন্তু আর একটা হতে আপত্তি কোথায়? প্রায়রিটি কোথায় দিয়েছেন? কাদের সঙ্গে যোগাযোগ করেছেন? I had been here on a number of occasions. Sir, you are on the Chair. If this process do not harm me that is another thing. But if it goes contrary I will bring a motion of Privilege.

Same set of people have elected Rajiv Gandhi and Council of Ministers and put them in the power of India; and the same set of people have elected, they claim, these people although we contradict because they have come by way of rigging and machination.

[1-50 — 2-00 P.M.]

মাননীয় শিল্পমন্ত্রী মহাশয়, ছোট শিল্পের আওতা কিছু বেড়েছে, ৩৫ লক্ষ ছিল ৪৫ লক্ষ হয়েছে, অ্যানসিলিয়ারী আরও ১০ লক্ষ বেশি হবে। আমাদের ল্যান্ড বিরাট নয় কিন্তু ভাস্ট ওসান রয়েছে। আমি জাপানে গিয়ে দেখেছি আজকে প্যাসিফিক ওসান এক্সপ্লয়েড করতে হয় টেক দি রিসোরসেস উইদিন দি ওসান। এখানে শিপ বিল্ডিং ইনডাস্ট্রির দারুণ ভবিষ্যত রয়েছে, কিন্তু গার্ডেনরিচ শিপ বিল্ডিং যেটা গভর্নমেন্ট অফ ইন্ডিয়ার আন্ডার টেকিংস ছাড়া স্মল মেকানাইজড বোটের কারখানার কোনও সম্ভাবনা নেই। আমি ম্যাকলিন অ্যান্ড মেগরদের নিয়ে একবার ঘুরতে গিয়েছিলাম তখন আই.জি. ছিলেন রুণু গুপ্ত। গঙ্গার দুপাড়ে অনেকগুলি জায়গা দেখলাম, যেখানে শিপ বিল্ডিং ইনট্রোডিউস হতে পারে। এখন আমাদের বাসের বডি তৈরি করতে পার্টির মাধ্যমে লেনদেনের জন্য ম্যাড্রাসে দিতে হয়, এখানে কেন বাসের বডি তৈরি হবে না? আজকে ইউ হ্যাভ ইন্টারটেন্ড আস অ্যান্ড ইনভাইটেড আস ইন দি পাবলিক সেক্টর হোটেল, গ্রেট ইস্টার্ন হোটেল। আজকে বাসের বডি ম্যাড্রাসে তৈরি হয়, এখানে শিপ বিল্ডিং কেন তৈরি হবেনা? কেন আমাদের ম্যাড্রাসের উপর নির্ভর করতে হয় আমি জানতে চাই? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে দু-তিনটি জিনিস সকলের ভাববার সময় এসেছে দি আদার ডে দি প্রাইম মিনিস্টার থট বিকজ অফ কমপিটিশন বাই সিনথেটিক্স জুটস। জুট সম্বন্ধে আমাদের ভাবতে হবে। এই শিল্পের মর্ডানাইজেশন অ্যান্ড ফর প্রোটেকশন অফ জুট ইনডাস্ট্রিজ দরকার। আজকে বাংলার জুট ইন্ডাস্ট্রি, জুট ফারমারস, অ্যান্ড জুট এমপ্লয়িজরা মার খাচ্ছে, আজকে সেই জিনিস দেখছি। এখানে কেন পেপার তৈরি হবেনা? আমাদের সেই রিসার্চ অ্যান্ড ডেভেলপমেন্ট কোথায়? সিনথেটিক ফাইবার দ্যাট ইজ অলসো নেসেসারি। একদিন এই প্রশ্ন এসেছিল। তাই বলে সেরি কালচার মার খাবে কেন? আবার দেখছি উইদিন মাই লাইফটাইম, সিনথেটিক ইজ বিইং রিপ্লেসড ইভন ইন অ্যাডভান্সড কান্ট্রিজ লাইক ইউ.এস.এ. সিনথেটিকের কদর বেড়ে গেছে। ইকোয়ালি আই বিলিভ সিনথেটিক ক্যান নট বি রিপ্লেস বাই জুট পারমানেন্টলি। ইকোয়ালি দেয়ার ইজ ইলেকট্রিফিকেশন প্রোগ্রাম এতে একটা ট্রেনিং অ্যান্ড এডুকেশনের প্রয়োজন আছে। আবার সিরামিকের ইউজও বাড়বে। You have got ceramic college, you have got the textile college, and in different districts you hve got industrial training institutes. ইনডাস্ট্রিয়াল ট্রেনিং ইনস্টিটিউট এইসব ডিসিপ্লিনে কি কি শিক্ষা হবে, সেটার জন্য সামনের দিনে দাবি আসবে। কি কি ট্রেনিংয়ের দাবি আসবে সেটুকু এডুকেশনের সঙ্গে কো-রিলেট করে ট্রেনিং ফেসিলিটিজ করা উচিত এডুকেশন সুড কো-রিলেট ট্রেনিং ফেসিলিটিজ, কো-রিলেশন অফ জবস উইথ

ট্রেনিং ফেসিলিটিজ। মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি শিক্ষক, উচ্চতম বিশ্ববিদ্যালয়ে শিক্ষকত করেন। আজকে কো-রিলেশন অফ জবস উইথ অ্যান্ড ট্রেনিং ফেসিলিটিজ এটা তো সর্বাগ্রে প্রয়োজন। অথচ আমরা দেখছি যে ট্রেনড ওয়ারকার পাওয়া যায়না। ৪.৮ মিলিয়ন আনএমপ্লয়ে রয়েছে, ডিসপ্যাসেনেটলি লিংকিং এডুকেশন উইথ ট্রেনিং ফর দি পোটেনশিয়ালিটিজ অ জবস লাস্ট বাট ওয়ান। সিংকোনা of course malaria was eradicated by Dr. B.C. Roy, a great visioner. এর কি কারণ থাকতে পারে নির্মলবাবু জবা দেবেন, ৩ কোটি টাকার উপর লোকসান কেন হবে? আমরা দেখছি সিংকোনায় এবং ইপিকাকে হার্ট এলিমেনটে কাজ হয়, হোয়াই ক্যান্ট ইউ ডাইভারসিফাই? এরকম গভর্নমেন্ট আন্ডারটেকিংয়ে কেন লোকসান হচ্ছে? সিংকোনা প্ল্যানটেশন অ্যাক্ট মংপুতে আছে। ইপিকাকে কত ব্যয় হয় কোটি টাকা অতিক্রম করেছেন? possibly without any bias, without any prejudice, with open mind you accept the ways, adopt the methods that are necessary to cope this vast problem of unemployment. আজকে এই সামাজিক ব্যবস্থা থাকতে পারেনা। যদি আজকে কর্মসংস্থান বাড়াতে না পারেন, agriculture is saturated, industry is the only avenue. এখানেও আপনার দায়িত্ব পড়েছে along with your another cabinet colleague. আজকে শিল্পোদ্যোগ এবং আমাদের কটেজ উদ্যোগ ছোট এবং বড় উদ্যোগের প্রসঙ্গে সমন্বয় করে কর্মসংস্থান বাড়াতে না পারেন তাহলে কারো কোনও ভবিষ্যত নেই। আমি অতটা হতাশাবাদী নই, আমি আশাকরি সকলের মুখে ভবিষ্যতে আবার হাসি ফুটবে। এই কথা বলে আমাদের দেওয়া সমস্ত কাট মোশনকে সমর্থন করছি, নির্মলবাবু সবই শুনলেন, আশাকরি জবাব দেবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** Dr. B.C. Roy eradicated the Malaria. But who has eradicated the small pox ?

**Shri Nirmal Kumar Bose :** In your reply I would like to be enlightened - I do not know whether it is possible or not, I have taken it by surprised - whether it is possible to increase the national investment of the Government of India on defence establishments and productive installations in West Bengal ? Whether the State Government have taken steps for increasing the investment in West Bengal ?

[2-00 — 2-10 P.M.]

**শ্রী ক্ষিতিভূষণ রায় বর্মন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শিল্প বাণিজ্যমন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন, আমি সেটা সমর্থন করে দুই-একটি কথা বলব। কিন্তু মুশকিল হচ্ছে, আমি জয়নাল সাহেবকে খুব শ্রদ্ধা করি। ওনার সঙ্গে পি.এ. কমিটিতে বিভিন্ন জায়গায় যাই। সাত্তার সাহেবও আমাদের সাথে আছেন। সেখানে ওদের একরকম চেহারা দেখি, আর বিধানসভার ভেতরে ঢুকলে অন্যরকম দেখি। মহাভারতের ধৃতরাষ্ট্রের স্ত্রী গান্ধারী, আপনারা সবাই জানেন, উনি নিজের চোখ থাকতেও কিছু দেখতেন না, চোখে ঠুলি বেঁধে রাখতেন। জয়নাল সাহেব এবং কংগ্রেস পক্ষের বন্ধুদের চোখেও সেইরকম ঠুলি বাঁধা আছে। বাইরে

একরকম দেখেন, কিন্তু এখানে তাদের সবার চোখে ঠুলি বাঁধা। চোখ খুলে তারা কিছু দেখতে চাননা। অথচ বাইরে ওদের সঙ্গে আমাদের যথেষ্ট ভাল সম্পর্ক, সেখানে ওরা সবকিছুই নিরপেক্ষভাবে দেখেন এবং আমরাও ওদের কাছ থেকে সবরকম সাহায্য পাই। যে মুহূর্তে ওরা এখানে ঢুকলেন, অমনি সবকিছু আলাদা। আমার মনে আছে. কিছুদিন আগে অনাস্থা প্রস্তাবের আলোচনাকালে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী সাত্তার সাহেবকে বলেছিলেন যে, অনাস্থা প্রস্তাব এনে কি হবে, মাঝখান থেকে চাকরিটা খোয়াবেন। তাই ওরা চাকরি খোয়াবার ভয়ে চোখে ঠুলি বেঁধে আছেন যাতে কেন্দ্রের কংগ্রেস সরকারের সমালোচনা ওদের করতে না হয়। যদি সাহস করে ঠুলিটা খুলতেন এবং চোখ চেয়ে দেখতেন তাহলে আজকে বামফ্রন্ট সরকারের শিল্পনীতি সম্পর্কে যা তারা বলছেন তা তাদের বলতে হতনা বলেই আমার বিশ্বাস। কিন্তু তা তারা করবেন কি। যদি চোখ খুলে দেখতে পারতেন তাহলে দেখতেন যে, কোনও একটি অঙ্গরাজ্য, সেখানে পশ্চিমবঙ্গের ক্ষেত্রে একই ঘটনা, রাজ্যের শিল্পায়নের যে সমস্যা তা মূলত কেন্দ্রীয় সরকারের শিল্পনীতির উপর নির্ভরশীল। এর থেকে কোনও অঙ্গরাজ্যের শিল্পনীতিকে আলাদা করা অসম্ভব। যেমন পুঁজি সংগ্রহের সমস্যা, পরিকল্পনার সমস্যা, কাঁচামাল জোগান দেবার সমস্যা, শিল্প-কাঠামো এবং বাজারের সমস্যা, দেশি-বিদেশি পুঁজিপতিদের হাত থেকে শিল্পকে রক্ষা করবার সমস্যা, শিল্প আধুনিকীকরণের সমস্যা ইত্যাদি সবকিছুই কেন্দ্রীয় সরকারের শিল্পনীতির দ্বারা পরিচালিত হচ্ছে। কিন্তু রাজ্যের শিল্প নীতি এর থেকে ভিন্ন হতে পারেনা। কাজেই পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হলেও এই মৌল সমস্যাগুলির বাইরে আমাদের সরকারের যাবার কোনও উপায় নেই। এটা ওনাদের উপলব্ধি করা উচিত। এটা যে ওনারা জানেন না এটা আমি মনে করতে পারছি না। জেনে শুনে চাকরি যাবার ভয়ে গান্ধারীর মতো চোখে ঠুলি পরে বসে আছেন এটা আমি মনেকরি। তা না হলে তারা এটা দেখতে পেতেন। আমাদের এই বামফ্রন্ট সরকার সীমাবদ্ধ ক্ষমতার মধ্যেও যেগুলি করছে, কেন্দ্রীয় সরকারের শিল্প নীতির বিরুদ্ধাচরণ করে সেটা কম কথা নয়। কেন্দ্রীয় সরকারের শিল্প নীতি যেরকম হবে তার ফল আমাদের রাজ্য সরকারের শিল্প নীতিতে ভোগ করতে হবে। এই ব্যাপারে কয়েকটি উদাহরণ আমি বলব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকারখানা বন্ধ, শিল্পে অটোমেশন, নির্বিচারে কমপিউটারাইজেশন করা, কেন্দ্রীয় সরকারের মাশুল সমীকরণ নীতি এইসব প্রতিটি ব্যাপার পশ্চিমবাংলার যে শিল্প নীতি তার উপর প্রতিফলিত হচ্ছে। আমরা এই বেড়া জাল থেকে বাইরে যেতে পারিনা। মালটি-ন্যাশনাল কোম্পানীগুলোকে যেভাবে কেন্দ্রীয় সরকার নিয়ে আসছেন তাকে আমরা আত্মসমর্থনই বলব। সেই সম্পর্কে কোনওভাবে যদি আমরা অন্যরকমভাবে প্রয়োগ করতে স্বীকার না করি তাহলে আমাদের বন্ধুরা বলবেন সি.পি.এম-এর নবজ্ঞান উদয় হয়েছে। বলবেন নূতন করে অ, আ, ক, খ-র থেকে নূতন শিল্পায়নের রাস্তার খোঁজ পেয়েছে। কিন্তু কংগ্রেসের শিল্পনীতি যেভাবে পশ্চিমবাংলা এবং সারা ভারতবর্ষকে একটা অর্থনৈতিক সঙ্কটের মধ্যে নিয়ে গিয়ে ফেলেছেন সে কথা আজ পর্যন্ত তারা বলেছেন কিনা এইরকম কথা আমার জানা নেই। তারা যদি এটা নিরপেক্ষ ভাবে বলেন বা চোখের ঠুলি খুলে দেখেন তাহলে এটা সত্য বলে প্রমাণিত হবে এই বিষয়ে কোনও সন্দেহ নেই। যে পুঁজিবাদি ব্যবস্থা গড়ে উঠেছে তাতে দেশের অর্থনৈতিক অগ্রগতি স্তব্ধ হয়ে গেছে এবং একটা জটিল অর্থনৈতিক সঙ্কট সৃষ্টি হয়েছে। এই জিনিস সৃষ্টি হয়েছে কেন্দ্রীয় সরকারের অর্থনীতির ফলে। কেন্দ্রীয় সরকারের শিল্পনীতি যেভাবে পরিচালিত হচ্ছে

তাতে পশ্চিমবাংলায় বিভিন্ন সমস্যার সৃষ্টি হয়েছে এবং সেটাকে আমাদের মোকাবেলা ক হচ্ছে। তারপর দেখুন কেন্দ্রীয় সরকারের দৃষ্টিভঙ্গির ফলে আঞ্চলিক বৈষম্যের সৃষ্টি হয়ে জয়নাল সাহেব লেটার অফ ইনটেন্ট এবং লাইসেন্সের কথা বললেন। আমরা এইরকম ভুরি প্রমাণ দেখাতে পারি, যেমন পশ্চিমবাংলা, বিহার, উড়িষ্যার ক্ষেত্রে কেন্দ্রীয় সরকা শিল্পনীতি সম্পূর্ণ বৈষম্যমূলক এবং বিমাত্রিসুলভ মনোভাব বা নীতি অনুসরণ করে আস পরে যদি সময় থাকে তাহলে এই সম্পর্কে দু-একটা কথা বলব রাষ্ট্রায়ত্ব ব্যাঙ্কের উন্নয়নের ক্ষেত্রে একটা বিশেষ ভূমিকা আছে। যেকথা পশ্চিমবঙ্গ সরকার বার বার ব যে আমাদের নিজেদের ব্যাঙ্ক করতে দেওয়া হোক। কেন্দ্রীয় সরকার তা করতে দিলেন রাষ্ট্রায়ত্ব ব্যাঙ্ক যাতে আমাদের ঋণ না দেয় এখানকার শিল্প বিকাশের জন্য টাকা যাতে দেয় তারজন্য সমস্তরকম ষড়যন্ত্রে তারা লিপ্ত আছেন।

আমি সাম্প্রতিক একটি ঘটনার কথা আপনার দৃষ্টিতে আনছি। গত ১৫ তারি বজবজের ন্যাশনাল সেন্ট্রাল জুট মিলে যেখানে ১৫,০০০ লোক কাজ করতেন, সেটা ল আউট হয়ে গেছে। আমি ব্যক্তিগত ভাবে একথা জানি যে, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী ে ব্যাঙ্ক এবং অন্যান্য ব্যাঙ্ককে ডেকে বলেছেন যে তারা যেন কিছু টাকা ধার দেন, তা নাহ ১৫,০০০ হাজার লোক বেকার হয়ে যাবে। গত আট মাস ধরে চেষ্টা করার পরে বি টালবাহানার পরেও আজ পর্যন্ত তারা সেই টাকা দেননি। এরফলে সেখানকার ১৫,০ হাজার কর্মী এবং তাদের পরিবারের লোকজন রাস্তায় বসেছেন। চিফ মিনিস্টার বহু চে করেছেন, আমি এটা বিশেষ ভাবে জানি। টাকা দিলে রাজীব গান্ধী অখুশি হবেন, সেজ তারা টাকা দিলেন না। এইসব জিনিস এখানে চলছে। ডাঃ বিধানচন্দ্র রায়কে আমরা সকলে শ্রদ্ধা করি। জয়নাল আবেদিন সাহেব তার কথা স্মরণ করে তাকে শ্রদ্ধা করেন বলে এখা উল্লেখ করেছেন, আমরাও তাকে শ্রদ্ধা করি। তিনি যখন স্বাধীনতার পরে এখানে ক্ষমত এলেন তখন আমরা পশ্চিমবাংলায় কি অবস্থা দেখেছি শিল্পের দিক থেকে? আমরা দেখে শিল্পের অবস্থা ক্রমান্বয়ে অবনতির দিকে নেমে এসেছে এবং শিল্পে একটা রুগ্নতার সৃ হয়েছে। এখানকার চট শিল্প এবং ভারি ইঞ্জিনিয়ারিং শিল্পগুলিতে ক্রামান্বয়ে সিকনেস এ গেছে। এই সমস্ত শিল্পগুলির আধুনিক করার দায়িত্বে যারা, অর্থাৎ সেন্ট্রাল গভর্নমেন্ট, তা এই শিল্পগুলিকে আধুনিক সাজ-সরঞ্জামে সজ্জিত করার জন্য কোনও দায়িত্ব নিতে এগি আসেন নি। দায়িত্ব নিতে তারা অস্বীকার করেছিলেন। এরই পরিণতি স্বরূপ আমরা দেখে শিল্পগুলি ক্রমান্বয়ে রুগ্ন হয়ে পড়েছে। একথা যদিও সবাই জানেন যে, আমাদের এখানকা চটশিল্পের মাধ্যমে কেন্দ্রীয় সরকার প্রচুর পরিমাণে ফরেন মানি আর্ন করে আসছেন বছরে পর বছর ধরে, তবুও তারা কোনও দায়িত্ব নিতে এগিয়ে আসেন নি। ১৯৫১ সালে বিদ্যুতে ক্ষেত্রে সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গের স্থান ছিল প্রথম। তারপর, ডাঃ বিধানচন্দ্র রায়ে আমলে ১৯৬১ সালে বিদ্যুতের ক্ষেত্রে পশ্চিমবাংলা দ্বিতীয় স্থানে নেমে আসে; মহারাষ্ট্র তখ প্রথম স্থানে চলে যায়। ডাঃ বিধানচন্দ্র রায় তখন এই শিল্পের অগ্রগতি ঘটাতে পারতেন উৎপাদন অনেকখানি বাড়াতে পারতেন ক্ষমতা যে তার ছিলনা তা নয় কিন্তু তিনি কোনও চেষ্টা করেন নি। কেন্দ্রীয় সরকারের যে নীতি, তারসঙ্গে তিনি কত লড়াই করেছিলেন তা আমরা জানিনা। এর ফলে আমরা দেখতে পেলাম বিদ্যুতের অবস্থা ক্রমশ শেষ অবস্থায় এসে দাঁড়িয়েছে। এই অবস্থা সৃষ্টি হয়েছে [illegible]

উৎপাদন ক্রমান্বয়ে নামতে নামতে একেবারে শেষ অবস্থায় এসে দাড়িয়েছে। ডাঃ বিধানচন্দ্র রায়ের সময়ে মহারাষ্ট্রে ৩।। লক্ষ লোক নিযুক্ত হয়েছিলেন। কিন্তু পশ্চিমবাংলাতে সেই সময়ে কাজ পেয়েছেন মাত্র ৬৮,০০০ হাজার মানুষ। আমি তার যোগ্যতা সম্পর্কে কোনও প্রশ্ন করছি না, কিন্তু আমি এখানে একথা বলতে চাই যে, তার সীমাবদ্ধতার গন্ডী থেকে বা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে বেরিয়ে আসার কোনও উপায় ছিলনা। মহারাষ্ট্রে যে সময়ে ৩।। লক্ষ লোক কাজ পেলেন, সেই সময়ে ডাঃ রায়ের আমলে এখানে মাত্র ৬৮,০০০ হাজার নতুন লোক কাজ পেলেন। এর দ্বারাই বোঝা যায় যে, কংগ্রেস আমল থেকেই এখানে বেকারের সংখ্যা বাড়তে শুরু করেছে। আশাকরি, এ বিষয়ে কারুর দ্বিমত নেই। এ বিষয়ে কোনও প্রশ্নের অবকাশ নেই। বিদ্যুৎ সম্বন্ধে এখানে আমি আরও অনেক উদাহরণ তুলে ধরতে পারি। ১৯৫১ সালে যেখানে বিহার, ওড়িষ্যা এবং পশ্চিমবাংলাতে বিদ্যুতের উৎপাদন বেড়েছে আট গুণ, সেখানে ঐ সময়ে মহারাষ্ট্রে বেড়েছে ১৮ গুণ। এই যদি তার সময়ে বিভিন্ন শিল্পের অবস্থা হয়ে থাকে, তাহলে কী করে বলব যে তিনি অনেক কিছু করতে পেরেছিলেন? আমরা তাকে সম্মান করি ঠিকই, কিন্তু কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে তিনি পেরে ওঠেন নি। কেন্দ্রীয় সরকারের মাশুল নীতি এবং মাশুল সমীকরণ নীতি নিয়ে এখানে অনেকবার আলোচনা হয়েছে। মাশুল সমীকরণের এই নীতি যদি উঠিয়ে দেওয়া হত, তাহলে পশ্চিমবাংলার ইঞ্জিনিয়ারিং শিল্প বা ভারী যে সমস্ত শিল্প আছে, সেগুলিতে যে রুগ্নতার সৃষ্টি হয়েছে, তা দূর হতে পারত। দুর্গাপুর এবং বার্ণপুরে যে অ্যালয়েড স্টিল কারখানা আছে, সেখানে এই রুগ্নতা অনেকাংশে বন্ধ করা যেত। কেন্দ্রীয় সরকারকে এই মাশুল সমীকরণ নীতি উঠিয়ে নেবার জন্য বারেবারে বলা সত্ত্বেও, এমনকি তারা নানা প্রতিশ্রুতি দেওয়া সত্ত্বেও তা উঠিয়ে নেন নি। আজও তারা ঐ মাশুল সমীকরণের নীতি বজায় রেখেছেন।

[2-10 — 2-20 P.M.]

অথচ সারপ্রাইজিং এই যে ওয়েস্ট বেঙ্গলে একচেটিয়া পুঁজিপতিরা যথা টাটা-বিড়লা, সিঙ্গানিয়া, গোয়েঙ্কা একসঙ্গে সারেন্ডার করলেন। একটা প্রচেস্টা পর্যন্ত করলেন না, তারা যদি প্রটেস্ট করতেন তাহলে এই মাশুল সমীকরণ নীতির ব্যাপারে এক সঙ্গে লড়াই করতেন তাহলে এর অবসান হতে পারত। মাশুল সমীকরণ নীতির কুফলে সব থেকে পশ্চিমবঙ্গ, বিহার এবং উড়িষ্যা ভুগছে। শিল্পের মূল উৎপাদন ওয়েস্ট বেঙ্গলেই হয় যথা কয়লা, লৌহ ইস্পাতে। এখন শোনা যাচ্ছে যে লোহা অর্ধেক নাকি বাইরে চালান দেওয়া হচ্ছে, বিক্রি করা হচ্ছে তার পরিবর্তে ইস্পাত বা স্টিল কিনে আনছে। ভারতবর্ষে যথেষ্ট ইস্পাত তৈরি হতে পারত, কারণ যথেষ্ট লৌহ পিন্ড এখানে আছে। বিদেশ থেকে একচেটিয়া পুঁজিপতিদের কাছ থেকে স্টিল কিনে আনতে হতনা। কিন্তু তাদের এইভাবে চলতেই হবে কারণ একচেটিয়া পুঁজিপতিদের সন্তুষ্ট করা ছাড়া কোনও রাস্তা নেই। অথচ আমাদের এখানকার শিল্পকে ধ্বংস করে বাইরের একচেটিয়া মোনোপলিস্টকে খুশি করার জন্য বর্তমানের কংগ্রেস সরকার এই পলিসি নিয়েছেন। এই পলিসির কোনও এক্সপ্ল্যানেশন খুঁজে পাওয়া যাবেনা। আমি একটি কথা বলছি। এখানে শিল্প করার ব্যাপারে ব্যাঙ্কগুলি ঠিকমতো অর্থলগ্নি করতে চায়না। শিল্পের ডেভেলপমেন্টের ব্যাপারে সব সময়ে একটা টালবাহনা চালিয়ে যেতে চান। এর বহু নজির আমার জানা আছে। লাইসেন্স, লেটার অফ ইনটেন্ট ইত্যাদি ব্যাপারে প্রথম থেকেই বিলম্ব

করে এবং দিতে চায়না। আমি এই ব্যাপারে একটি কথা বলব ফিলিপস কোম্পানি যখন এখানে এক্সটেনশন চেয়েছিলেন তখন তাদের বলা হল কেন্দ্রীয় সরকার থেকে ওয়েস্ট বেঙ্গলে দেব না, পুনায় যাও তো ফেসিলিটি দেব, তখন তারা বাধ্য হয়ে পুনায় গেল। তারপরে উইম্বকো ওয়েস্ট বেঙ্গলে চেয়েছিল কিন্তু তাদের ওয়েস্ট বেঙ্গলে করতে দেওয়া হল না বলা হয় ইউ.পি. যাও বাধ্য হয়ে তারা ইউ.পি. তে গেলেন। ওয়েস্ট বেঙ্গলের পেট্রো কেমিক্যালস কমপ্লেক্স সম্বন্ধে আমাদের শিল্পমন্ত্রী বলেছেন। হলদিয়ায় কি কি করতে পেরেছি সবই বলেছেন। সল্ট লেকে শিল্প করার ব্যাপারে কিভাবে কেন্দ্রের কু-দৃষ্টি থেকে বেরিয়ে আসতে পেরেছে এবং তারজন্য যে নতুন উদ্যোগ নিয়েছেন সেই কথা সরকার বহুবার বলেছেন। এই ঘটনার বিস্তৃতি কিছু বলতে চাই না। শুধু এইটুকুই বলব যে কেন্দ্রীয় সরকার যে শিল্পনীতি গ্রহণ করেছেন সেই নতুন শিল্পনীতি থেকে আমরা মুক্ত হবার রাস্তা খুঁজছি। সম্প্রতি নতুন রাস্তা আমরা গ্রহণ করেছি যারফলে শিল্পায়নের সুযোগ আমরা এখানে দেখেছি। এত বাধা-বিপত্তি থাকাসত্বেও কেন্দ্রীয় সরকারের এই শিল্পনীতি থাকা সত্ত্বেও আমরা কিছু কিছু ভালো কাজ করতে পেরেছি। সেগুলো তো কংগ্রেস বন্ধুরা দেখবেন না তারা তো গান্ধারী হয়ে বসে আছেন। হলদিয়া পেট্রো-কেমিক্যালস কমপ্লেক্স আমরা অনেক উন্নতি করতে পেরেছি কিন্তু ওদের চোখে পড়বে না কারণ একটা কথা আছে যাকে পছন্দ করি না সে যদি চাকুরি পায় তো বলি চাকুরি পেয়েছে কিন্তু মাইনে পাবে না। আমরা পেট্রো-কেমিক্যালস সম্পর্কে অনেক আগেই বলেছি যে যৌথ উদ্যোগ নিয়ে অনেকরকম প্রশ্ন কংগ্রেস বন্ধুরা তুলেছেন। শুধু তাই নয় সংবাদপত্রে কোনও সময়ে আমাদের প্রশংসা করা হচ্ছে আবার কোনও সময়ে আবার আমাদের নিন্দা করা হয়েছে। এইরকম নানাভাবে আমাদের সমালোচনা করা হয়েছে। অর্থাৎ লোকেদের বিভ্রান্ত করার চেষ্টা হচ্ছে। এইভাবে বোঝানোর চেষ্টা করা হচ্ছে যে বামফ্রন্ট সরকার বে-লাইনে কাজ করছে, অন্য রাস্তায় কাজ করার চেষ্টা করছে। এই ব্যাপারে চিফ মিনিস্টার এবং শিল্পমন্ত্রী বারে বারে বলেছেন, আমি আর এক্সপ্ল্যানেশনে যাচ্ছিনা। তবে কয়েকটি ক্ষেত্রে ছোটছোট কাজ কিছু করেছি যেগুলি আপনারা স্বীকার করবেন না। আমরা ফলতাতে এক্সপোর্ট প্রসেসিং জোন যেটি সেন্ট্রাল গভর্নমেন্টের আন্ডারে তার স্ট্রাকচারাল ডেভেলপমেন্টের দায়িত্ব বেঙ্গল গভর্নমেন্ট নিয়েছেন। ইতিমধ্যেই ২৮০ একর জমির মধ্যে ১০০ একর জমির কাজ আরম্ভ হয়ে গেছে। তার জল, বিদ্যুৎ রাস্তা-ঘাট ইত্যাদি করা হয়েছে। এইভাবে ডেভেলপড্ করা হচ্ছে এবং মেডিক্যাল সেন্টার ইত্যাদি করা হয়েছে। এরজন্য মিনিমাম ২০ কোটি টাকা খরচ করতে হচ্ছে। স্ট্রাকচারাল ডেভেলপমেন্টের দিক থেকে ওয়েস্ট বেঙ্গল গভর্নমেন্টকে কোনওরকম সাহায্য দিচ্ছেনা।

এখন আপনাদের গুরুদেব যিনি দিল্লিতে বসে আছেন তিনি যদি একটু দয়া করে স্পিড আপ করেন তাহলে তাড়াতাড়ি হবে, নাহলে আবার মুশকিল। আমাদের বামফ্রন্ট সরকার ইতিমধ্যেই ইলেকট্রনিক্স শিল্পের উপর গুরুত্ব দিয়েছেন সেকথা শিল্পমন্ত্রী বলেছেন। আমি এই প্রসঙ্গে দু একটা ঘটনা বলব। সল্ট লেকে ইলেকট্রনিক্স কমপ্লেক্স হয়েছে। এছাড়া আরও ১৫টি ইলেকট্রনিক্স কমপ্লেক্স ছোট, বড় মাঝারি করা হয়েছে যেগুলো জয়েন্ট সেক্টরে রয়েছে। আপনারা চেষ্টা করলে এই ব্যাপারে আরও ডিটেলস জানতে পারবেন। শিল্পের দিক থেকে যে সমস্ত এলাকা ব্যাকওয়ার্ড অবস্থায় আছে সেখানেও যাতে ইন্ডাস্ট্রি তৈরি করা হয় সেদিকে

বামফ্রন্ট সরকার নজর দিয়েছেন। কংগ্রেস সরকারের আমলে এই জিনিসগুলি হয়নি। তারা শিল্পকে মেরেছে, কিন্তু আমরা শিল্পকে ডেভেলপ করার চেষ্টা করছি। ব্যাকওয়ার্ড এরিয়ায়ও যাতে শিল্প প্রসার লাভ করে, সেখানেকার মানুষ সুযোগ সুবিধা পায়, কাজকর্ম পায় সেদিকে লক্ষ রেখে শিল্পের প্রসার ঘটানো হচ্ছে। জলপাইগুড়িতে ১০ একর জমি নেওয়া হয়েছে ইলেকট্রনিক্স কমপ্লেক্স তৈরি করবার জন্য এবং সেই পরিকল্পনা চলছে। বাঁকুড়ার বড়জোরায় মাইনিং ইলেকট্রনিক্স কমপ্লেক্স করবার পরিকল্পনা নেওয়া হয়েছে। ওয়েস্ট বেঙ্গল ইন্ডাস্ট্রিয়াল কর্পোরেশন - এর তরফ থেকে ইতিমধ্যেই ৩৩৫টি শিল্প প্রতিষ্ঠানকে আর্থিক সাহায্য দেওয়া হয়েছে ৬২০ কোটি টাকা। রাষ্ট্রায়ত্ব ব্যাঙ্ক কত সাহায্য করেছে আমি জানিনা। কল্যাণীতে অ্যালাইড অ্যারোমেটিক্স কোম্পানী তৈরি করা হয়েছে। বীরভূমে ইস্টার্ন এক্সপ্লোসিভ অ্যান্ড কেমিক্যালস লিমিটেড তৈরি করা হয়েছে, হুগলিতে অ্যালুমিনিয়াম রোল্ড প্রোডাক্টস তৈরি করা হয়েছে। এগুলি সব ব্যাকওয়ার্ড এরিয়া। পুরুলিয়ায় দামোদর স্ল্যাগস লিমিটেড কোম্পানি তৈরি করা হয়েছে। হলদিয়ায় ইস্টার্ন অর্গানিক কেমিক্যালস লিমিটেড তৈরি করা হয়েছে। বর্তমান অর্থনৈতিক অবস্থায় বন্ধ কলকারখানা খোলার সমস্যা অত্যন্ত কঠিন। তবে তা সত্ত্বেও বামফ্রন্ট সরকার ১৫০টি বন্ধ কল কারখানা খুলিয়েছেন এবং ৩৪ হাজার লোক তাতে কাজ পেয়েছে। কলকাতা এয়ারপোর্টের কথা ত্রো বিরোধী পক্ষের তরফ থেকে কেউ কিছু বললেন না। এই এয়ারপোর্টকে তো গলা টিপে মারছে। ডাঃ রায়ের আমল থেকে দেখছি পশ্চিমবাংলাকে গলা টিপে মারার চেষ্টা হচ্ছে। আপনারাই পশ্চিমবাংলার এই অবস্থার জন্য দায়ী। আপনারা পশ্চিমবাংলার এম এল এ হয়েও কেন্দ্রীয় সরকার পশ্চিমবাংলার স্বার্থের বিরুদ্ধে যা কিছু করছেন তার সঙ্গে আপনারা হাত মিলিয়েছেন। মনে রাখবেন আপনাদের এই অপরাধ পশ্চিমবাংলার পাবলিক ক্ষমা করবেনা। গত ইলেকশনে আপনাদের তারা ক্ষমা করেনি এবং আগামী ইলেকশনেও আপনারা মুক্তি পাবেন না।

[2-20 — 2-30 P.M.]

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ শিল্প বাণিজ্যমন্ত্রী মহাশয় তার বিভিন্ন বিভাগের জন্য যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন তার বিরোধিতা করে আমাদের পক্ষ থেকে যে সমস্ত কাট মোশন এসেছে তার পক্ষে বক্তব্য রাখছি। আমার পূর্ববর্তী বক্তা যিনি সরকার পক্ষ থেকে বললেন তার কথা শুনতে শুনতে আমার একই কথা মনে পড়ে গেল। অর্থাৎ সব দপ্তরের বাজেট আলোচনা করতে গিয়ে যেমন তারা কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে বলেন এ ক্ষেত্রেও দেখছি সেই কেন্দ্রীয় সরকারের দোহাই দিয়ে নিজেদের ব্যর্থতা ঢাকবার চেষ্টা করছেন। কথায় বলে নাচতে না জানলে উঠোন বাঁকা এদের অবস্থাও হয়েছে তাই, কোনও কিছু করতে না পারলেই কেন্দ্রীয় সরকারের দোষ দিয়ে জ্যোতিবাবু যেমন পার পেতে চান তার সাঙ্গপাঙ্গরাও ঠিক সেই পথেই চলেছেন। আমরা পশ্চিমবঙ্গে পর পর ২ বার পেলাম বামফ্রন্ট সরকারকে, নামেই বামফ্রন্ট সরকার, আসলে সি পি এম সরকারকে পেলাম। আমরা এর আগের টার্মে এই সরকারকে পাওয়ার পর তখন বুঝতে পারিনি এই সরকারের আসল নীতি কি, ১৯৭৭ সালে নির্বাচনের আগে ছাত্রাবস্থা পার হয়ে যখন এসেছি তখন ছাত্রাবস্থায় যা শুনেছি ঠিক একই কথা শুনছি যে বেসরকারি শিল্প উদ্যোগকে সাহায্য না করে তাদের কন্ট্রোল করে পাবলিক সেক্টরকে বাড়াবার জন্য বার বার চেষ্টা করতে হবে। সেই

কথা বলে ৮ বছর কাটিয়ে দেওয়ার পর এদের নেতৃবৃন্দ যখন বুঝতে পারলেন যে আজকে এই সরকারের বিদায় আসন্ন, সামনে নির্বাচন, নতুনভাবে শিল্প কারখানা করতে না পারলে আগামী ১৯৮৭ সালের বিধান সভা নির্বাচনে পরাজিত হতে হবে তাই তারা পশ্চিমবঙ্গের যুবকদের বিভ্রান্ত করার জন্য আবার বললেন আমরা যৌথ উদ্যোগে শিল্প গড়ে তুলব। সেই ব্যাপারে আমরা দেখতে পাই শেয়ালের কুমীর ছানার মতো হলদিয়ায় পেট্রো-কেমিক্যালের মতো একটা জিনিস সবাই বার বার বলে যাচ্ছেন। সেটা কবে বাস্তবায়িত হবে বুঝতে পারছি না। আজকে একই কাঠামোর মধ্যে থেকে বিভিন্ন স্টেট যদি ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ হতে পারে তা হলে আমরা এখানে করতে পারি না কেন? একই কাঠামোর মধ্যে থেকে উড়িষ্যার ১০ বছর আগে শিল্পে যে অবস্থা ছিল আজকে সেখানে শিল্পে কত উন্নতি হয়েছে। আমাদের এখানে মন্ত্রী মহাশয় শিল্পে উন্নতি করার জন্য পশ্চিমবঙ্গের মানুষকে বলেন নতুন শিল্প কারখানা তৈরি করব, তারজন্য তারা বহুবার বিদেশ সফর করেছেন, সেজন্য কত টাকা খরচ করেছেন সেটা উনি জানেন। এতবার বিদেশ সফর করলেন, কয়টি শিল্প কারখানা তৈরি করে পশ্চিমবঙ্গের বেকার যুবকদের চাকরি দিতে পেরেছেন বলবেন কি? নতুন করে শিল্প তৈরি করা দূরে থাক যে শিল্পগুলি ছিল সেগুলিও রুগ্ন হতে চলেছে। মন্ত্রী মহাশয় কোয়েশ্চেনের উত্তরে বলেছেন অর্থনৈতিক সঙ্কটের জন্য, কাঁচা মালের অভাবের জন্য শিল্পে উন্নতি করা যাচ্ছেনা। রুগ্ন শিল্পের কারণ কি? কল্যাণী স্পিনিং মিল সেখানে ২ কোটি টাকা লস হচ্ছে। একটা সরকারি কারখানায় ২ কোটি টাকা লস যাচ্ছে। স্যার, ঐ মিলের গাড়ির নাম্বার আমি বলছি ডব্লু এম সি ৪৫৫১, এই গাড়িটি প্রায়ই বিধান সভায় দেখেছি, ওখানকার ডাইরেক্টরের গাড়ি, আজকে বোধ হয় আসেননি, সেজন্য তার গাড়িটিকে দেখা যাচ্ছে না, সেই গাড়িটিকে তার আত্মীয়স্বজন, শালা, ভগ্নিপতিরা ব্যবহার করছে। তাহলে শিল্পে লাভ হবে কোথা থেকে। সেই জিনিস আপনি বন্ধ করতে পারছেন না। কি করে আপনার পার্টির লোকেরা শোষণ করবে সেই টার্গেট নিয়ে যদি চলেন তাহলে রুগ্ন শিল্পকে আপনি উদ্ধার করতে পারবেন না। কেন্দ্রের বিরুদ্ধে আপনারা কথা বলেন। আজকে আমাদের মুখ্য বক্তা ছিলেন ডাঃ জয়নাল আবেদিন, তিনি যেখানে যেখানে ডিফেক্ট আছে সেখানে কেন্দ্রের বিরুদ্ধে বলেন। একদিন আমরা এখানে ছিলাম, আজকে আপনারা এসেছেন, আবার আপনাদের জায়গায় অন্য কেউ আসবে, ডেমোক্র্যাটিক এই জিনিস চলবে, কিন্তু পশ্চিমবঙ্গে শিল্প কারখানা তৈরি করতে পারবেন না, ১০ বছর কম সময় নয়, এই সময়ে শুধু কেন্দ্রের দোহাই দিয়ে যাবেন এই কারণেই পশ্চিমবঙ্গে শিল্পে উন্নতি হচ্ছেনা, শিল্প রুগ্ন হয়ে যাচ্ছে। আমরা ২৬ বছর রাজত্ব করেছি, তাহলে তো আমরা বৃটিশের উপর যারা ২০০ বছর রাজত্ব চালিয়ে গেছে তাদের উপর দোহাই দিয়ে ২৬ বছর রাজত্ব চালিয়ে যেতে পারতাম। আপনারা শুধু যদি কেন্দ্রের কথা বলেন তাহলে তো মুশকিল।

[2-30 — 2-40 P.M.]

আপনারা তো কোথাও কিছু করতে পারছেন না। সেল্ফ এমপ্লয়মেন্ট স্কীমে ছোট ছোট কারখানা তৈরি করবার যে স্কোপ ছিল সেক্ষেত্রেও দেখছি কিছু করতে পারলেন না। টাকা দেবার পর ছেলেরা কি করে ছোট ছোট কারখানায় এস্টাবলিশ করবে তার ব্যবস্থা করছেন না। তারা এর মেটিরিয়েলস পাচ্ছেন না, প্রয়োজনীয় জিনিসপত্র পাচ্ছেন না বলে কারখানাও

চালু করতে পারছেন না। তাহলে ধারের টাকা তারা কি করে শোধ করবে? টাকা দিতে না পারলে আপনারা তো আবার পুলিশ লেলিয়ে দেবেন। ছোট ছোট কলকারখানা তৈরি করে ছেলেদের জীবিকার পথ তৈরি করে দিতে পারতেন, কুটির শিল্প তৈরি করে বেকার সমস্যার সমাধান করতে পারতেন কিন্তু সেদিকে আপনারা কিছুই করছেন না। সেল্ফ এমপ্লয়মেন্ট প্রোগ্রাম হচ্ছে কেন্দ্রীয় সরকারের প্রকল্প, কিন্তু আপনারা সেদিকে মোটেই অগ্রসর হচ্ছেন না। আমি দেখেছি ছোট্ট একটা ফ্যাক্টরি করবেন কিন্তু এর মেটিরিয়েলস পাচ্ছে না এবং সে ক্ষেত্রে আপনাদের কোনও উদ্যোগও নেই। ডিস্ট্রিক্ট ইন্ডাস্ট্রিয়াল সেন্টার থেকে একটা করে সার্টিফিকেট ধরিয়ে দিয়েই তো আপনারা খালাস। মন্ত্রী মহাশয় বললেন একটা সেল থাকবে এবং তাদের কাজ হবে কোথাও যদি কোনও শিল্প বা কারখানা তৈরি করতে অসুবিধা হয় বা বিদ্যুৎ পাচ্ছেনা তখন তারা ঐ সেলের কাছে অভিযোগ করবে এবং তারাই সমস্যার সমাধান করবে। এতে আমরা খুব উৎসাহিত বোধ করছিলাম এবং ভেবেছিলাম এর ফলে পশ্চিমবাংলায় শিল্প সৃষ্টি হবে। কিন্তু আপনারা এবারে বলুন যে কয়টা ছেলের ক্ষেত্রে আপনারা তাদের সমস্যার সমাধান করেছেন? আপনারা কিছুই করেন নি এই হচ্ছে বাস্তব অবস্থা। কারখানায় মর্ডানাইজেশন করার কথা উঠেছে, কিন্তু আপনারা দেখুন আগে যেখানে চট তৈরি করা হত এখনও সেই চটই তৈরি করা হচ্ছে। পৃথিবীর বিভিন্ন দেশ এগিয়ে যাচ্ছে কিন্তু আমরা সেই পুরোনো অবস্থায় পড়ে আছি—যেখানে চট তৈরি হত, এ যুগেও সেখানে সেই চটই তৈরি হচ্ছে। এই মর্ডানাইজেশনের যুগে চটের মাধ্যমে কার্পেট তৈরি করে এগুলো বিদেশে রপ্তানি করতে পারতেন। পুরনো কারখানায় যে প্রোডাকশন হত সেই ভাবেই ইন্ডাস্ট্রি চালাবেন সেটা যদি ভেবে থাকেন তাহলে বলব আপনারা ভুল পথে যাচ্ছেন, আপনারা পিছিয়ে পড়ছেন। তারপর যে সমস্ত শিল্পগুলো রয়েছে সেক্ষেত্রে ট্রেড ইউনিয়ন মুভ করছে, কাজে লাগাবার প্রয়োজন আছে, কিন্তু দেখছি সেটা আপনারা করতে পারছেন না। সিটু এবং আপনাদের অন্যান্য যে সমস্ত ট্রেড ইউনিয়ন আছে তাদের মাধ্যমে কতখানি উপকার হবে সেই টেনডেন্সি নিয়ে কাজ করছেন। পশ্চিমবাংলায় নূতন শিল্প কারখানা তৈরি করবার ব্যাপারে সমস্ত ট্রেড ইউনিয়নকে ইনভলভ করে কি করে এগিয়ে যাওয়া যায় সেই পথে আপনারা কেন যাচ্ছেন না আই.এন.টি.ইউ.সি.র কোনও সাহায্য আপনারা নিচ্ছেন না। পশ্চিমবাংলায় শিল্প কারখানা করবার ব্যাপারে ইন্ডাস্ট্রিয়ালিস্টরা খুবই নিরুৎসাহ বোধ করছেন এবং তারা অন্য প্রদেশে চলে যাচ্ছে। কেন চলে যাচ্ছে? আপনাদের কাছ থেকে কোনওরকম উৎসাহ এবং সহযোগিতা পায় না বলেই এবং লেবার আনরেস্টের ফলে বাইরে চলে যাচ্ছে। বাগনানের ওখানে বহু জমি খালি পড়ে রয়েছে। কিছুদিন আগে দেখলাম হিন্দুস্থান ডেভেলপমেন্ট এ গোলমাল হচ্ছে। ব্যাপার কি? শুনলাম লালঝান্ডা নিয়ে একদল ছেলে এসে বলল লোকাল ছেলেদের চাকুরি দিতে হবে। এই ধরনের গোলমাল হলে শিল্পপতিরা কি করে শুরু করবে? যদি বসিরহাটে একটা কারখানা হয় তাহলে বারাসতের ছেলেরা সেখানে গিয়ে কেন কাজ করতে পারবেনা? কিন্তু হিন্দুস্থান ডেভেলপমেন্টে দেখলাম লাল ঝান্ডা নিয়ে গিয়ে বলা হল লোকাল ছেলেদের চাকুরি দিতে হবে। চাকুরির ক্ষেত্রে নিয়ম হল এমপ্লয়মেন্ট একচেঞ্জের মাধ্যমে যেতে হবে। এবং সেখানে যেসব নিয়ম পদ্ধতি রয়েছে সেই অনুসারে চাকুরি পাবে। কিন্তু হিন্দুস্থান ডেভেলপমেন্ট কর্পোরেশনে দেখলাম লাল ঝান্ডা হাতে নিয়ে আওয়াজ তোলা হল লোকাল ছেলেদের চাকুরি দিতে হবে। ছোট ছোট কারখানার ব্যাপারে হাওড়ার একটা সুখ্যাতি ছিল

আজকে গিয়ে দেখুন হাওড়ার কি অবস্থা। আগে সেখানে ছোট ছোট কারখানা তৈরি করে মানুষ রুজি রোজগারের ব্যবস্থা করত, কিন্তু আজকে তারা ভিক্ষের ঝুলি হাতে নিয়েছে — কারণ বিদ্যুৎ নেই, নানারকম অশান্তি আজকে মানুষ কোথা থেকে ভরসা পাবে। নূতন কলকারখানা করা তো দূরের কথা আমরা জানি আপনারা করতে পারবেন - কিন্তু একটা জিনিস তো করতে পারেন। ১৯৭৭ সালে ক্ষমতায় আসার পর থেকে আপনারা কেবলই দাবি তুলেছেন যে সমস্ত রুগ্ন যেগুলি আছে, সেগুলিকে সেন্ট্রাল গভর্নমেন্টকে অধিগ্রহণ অর্থাৎ ন্যাশনালাইজ করতে হবে। কিন্তু তারও তো একটা বড় দায়িত্ব আছে, যাতে সেটা সুষ্ঠুভাবে পরিচালনা করা যায় তারজন্য ব্যবস্থা গ্রহণ করা। টাকা কেন্দ্রীয় সরকার দিক আর রাজ্য সরকার দিক, সেই টাকা রাজীব গান্ধীর নয়, আর জ্যোতিবাবুর টাকা নয়। টাকাটা হচ্ছে সাধারণ মানুষের এবং সেই টাকা দিয়ে যদি কমপেনসেশন দেন আর ভরতুকি দেন এবং সেইসব কারখানা যদি লসে রান করে তাহলে কি অবস্থা হবে? কোনও কারখানা লাভ করতে পারেনা, সব লসে রান করছে। এতে ক্ষতি হচ্ছে কার? আপনারা আজকে বিদায়ের সময় কংগ্রেসের উপর দোষ চাপিয়ে কংগ্রেসকে দোষীগ্রস্ত করে চলে যাবেন এটা কখনই হতে পারেনা। আজকে ইনফ্রাস্ট্রাকচার যদি তৈরি করতে না পারেন তাহলে কি করতে পারবেন? নূতন শিল্প কারখানা গড়ে তোলা দূরের কথা, আপনারা যেসব ছোটখাট শিল্প রয়েছে, সেগুলি আপনারা কিভাবে ধ্বংস করছেন? এই আড়াই বছরের কথা - আপনারা তো ঐ হিন্দ মোটর ফ্যাক্টরিতে বিড়লা যে শোষণ করছে তার বিরুদ্ধে আপনারা লড়াই করতে পারেন না, ঐ যে বালী জুট মিল রয়েছে যেটা কয়েক মাস লোকসানটি বইলো এবং সেখানে যে শোষণ চলল তার বিরুদ্ধে ঐ বিড়লার বিরুদ্ধে লড়াই করতে পারেন না তো? আপনারা সেই ছোট প্রেসের মালিক, কোনওরকম কায়ক্লেসে ব্যাঙ্ক থেকে লোন নিয়ে, অন্য কোথায়ও থেকে টাকা ধার নিয়ে বৌ-এর গহনা বিক্রি করে একটা প্রেস করেছে, সেখানে আপনারা মানছি না, মানব না এইসব কথা বলে লড়াই শুরু করে দিয়েছেন। ছোট ছোট মিষ্টির যেসব দোকান আছে সেখানে লড়াই শুরু করে দিয়েছেন। আপনারা লড়াই করতে পারেন না সেই গোয়েঙ্কা, বিড়লা ইত্যাদি এই ধরনের ইন্ডাস্ট্রিয়ালিস্টদের বিরুদ্ধে। আপনি যে বাজেট পেশ করেছেন, এর জবাবি ভাষণে আপনি অনেক কথা বলবেন, অনেক কৃতিত্বের কথা বলবেন, অনেক ফুলিয়ে ফাঁপিয়ে বলবেন এবং আপনাদের প্রচার দপ্তর ভাল করে তার প্রচার করবে। কিন্তু নির্মলবাবু আপনি বুকে হাত দিয়ে বলুন তো যে এই ১০ বছরের মধ্যে পশ্চিমবাংলাকে শিল্পে কতটা এগিয়ে দিয়ে যেতে পেরেছেন। আপনি মনে রাখবেন পশ্চিমবাংলার বেকার যুবকরা আজও আশায় দিন গুনছে যে ডেমোক্রাটিক নর্মস চলছে তার মাধ্যমে তারা চাকুরি পেতে পারবে, কর্মসংস্থানের ব্যবস্থা করতে পারবে। কিন্তু আজকে যদি এই সিসটেমের উপর হাতাশাগ্রস্ত হয়ে পড়ে, নূতন শিল্প গড়ে তাদের যদি কর্মসংস্থান করতে না পারেন তাহলে সে রাজীব গান্ধীই হোক আর জ্যোতি বসুই কাউকে ক্ষমা করবেনা, তখন কিন্তু আপনারা প্রচারের মাধ্যমে বাঁচতে পারবেন না।

**শ্রী সরল দেব :** স্পিকার, স্যার, মাননীয় শিল্প বাণিজ্য মন্ত্রী তার দপ্তরের ব্যয় বরাদ্দের যে দাবি পেশ করেছেন তাকে সমর্থন করতে গিয়ে প্রয়াত শরৎচন্দ্র বসুর একটি কথা আমার মনে পড়ে গেল। ১৯৪৯ সালে শরৎবাবু বলেছিলেন পশ্চিমবাংলা একটা ভয়াবহ সঙ্কটের মুখে দাঁড়িয়ে আছে। সেই কথার সঙ্গে সুর মিলিয়ে আমরা দেখলাম বৃটিশ সাম্রাজ্যবাদ যখন

এদেশে এল তখন তারা ইউরোপের সমৃদ্ধ শিল্পগুলিকে রক্ষা করবার জন্য ভারতবর্ষের সমস্ত ট্রাডিশনাল শিল্পগুলিকে ধ্বংস করে দিল এবং ভারতবর্ষকে হিন্টার-ল্যান্ড হিসাবে ব্যবহার করল। সেই একই কায়দায় দিল্লি ও পশ্চিমবাংলাকে ৩৮ বছর ধরে ব্যবহার করে আসছে। আমি একটির পর একটি তুলে ধরছি। আমাদের বিরোধী দল যে সিরিয়াস তাদের কাট-মোশানই তার প্রমাণ। বিরোধী দলের অন্যতম নেতা জয়নাল সাহেব তিনি খুব জ্ঞান গর্ভ ভাষণ দিলেন। কিন্তু তিনি কোনও কাট মোশান আনেন নিন। তিনি বলেন বিদ্যুৎ সর্বনাশ করেছে। একটি থার্মাল প্ল্যান্ট কমিশন করলে কমার্শিয়াল আউটপুট হতে গেলে ৪৩ বছর সময় লাগে। ৩৮ বছরের মধ্যে ৩০ বছর এখানে আপনারা ক্ষমতায় ছিলেন। কংগ্রেস রাজত্বের ১৯৭২ সাল থেকে ১৯৭৬/৭৭ সাল পর্যন্ত গোল্ডেন এরা ছিল। সেই ১৯৭৬/৭৭ সালে আপনারা ১ হাজার ৬২৫ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন করেছিলেন। আর গত ৮ বছরের মধ্যে আমরা ৩ হাজার ৩৫০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন করেছি। অর্থাৎ আমাদের এই ক'বছর রাজত্বে আমরা ১ হাজার ৭২৮ মেগাওয়াট উৎপাদন বাড়িয়েছি। জরুরি অবস্থার সময় এখানকার মাননীয় শিল্পমন্ত্রী কেন্দ্রীয় মন্ত্রী যারা এখানে এসেছিলেন তাদের ঠিক ঠিক মতো তৈল মর্দন করতে পারেন নি বলেই ১৯৭২ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত এখানকার শিল্পের অগ্রগতি ব্যাহত হয়েছে। স্যার, ডাঃ বিধানচন্দ্র রায়ের মৃত্যুর পর এই রাজ্যে কোনও বিনিয়োগ হয়নি কেন, এর জবাব কে দেবে? আমি একটি দুটি উদাহরণ দিচ্ছি। পাঞ্জাবে বিগত ২ বছর ধরে কোথাও কোনও শান্তি বজায় আছে? সেখানে বুলেট প্রুফ ডায়াস না বানালে প্রধানমন্ত্রী বক্তৃতা করতে পারেন না। আর এই রাজ্যের অবস্থা হচ্ছে রিজার্ভ ব্যাঙ্ক আমাদের নয়। রিজার্ভ ব্যাঙ্কের একটি সমীক্ষায় দেখা যাচ্ছে পশ্চিমবাংলায় শিল্প অশান্তির জন্য ২% শিল্প বন্ধ হয়েছে। প্রয়াত মুখ্যমন্ত্রী ডাঃ বিধানচন্দ্র রায়, যাকে সকলেই বাংলার রূপকার বলে, তিনিও বারে বারে বিক্ষোভ দেখিয়েছেন। স্বাধীনতার পরে একের পর এক সমস্ত চলে গেছে বম্বেতে। রিজার্ভ ব্যাঙ্ক, লাইফ ইনসিওরেন্স কর্পোরেশন, স্টেট ব্যাঙ্ক অব ইন্ডিয়া সবগুলি বম্বে চলে গেছে। আর শুধু সিক ইন্ডাস্ট্রিগুলি এখানে হয়েছে। আই.আর.ডি.আই. এখানে আছে। এ সম্বন্ধে বহু অভিযোগ আছে, সেই কথায় আমি পরে আসছি। জয়নাল সাহেব, মান্নান সাহেব সিক ইন্ডাস্ট্রির কথা বললেন। এই কথা ঠিক যে, অবসোলিট মেশিনারি নিয়ে ১৩টি ইন্ডাস্ট্রির মধ্যে ২ টিতে লাভ হচ্ছে, বাকিতে হচ্ছেনা। ওদের পরিচালনায় পশ্চিমবাংলায় বহু শিল্প আছে, একটিতে'ও লাভ হয়নি। পশ্চিমবঙ্গে ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশনের ১৪টি মিল আছে। বিহারে দুটি আছে, উড়িষ্যায় একটি এবং আসামে একটি আছে। এইসব সেন্ট্রাল কটন মিলে মাসে ২৭.৬৯ লক্ষ টাকা লোকসান হচ্ছে। রামপুরিয়া কটন মিলে ২৪.৯০ লক্ষ টাকা লোকসান হচ্ছে। জয়নাল সাহেব সিরিয়াস নন। বি.বি.জে. অর্থাৎ ব্রেথওয়েট, বার্ন, জেসপের অবস্থাটা কি সেটা একটু দেখুন, এগুলি তো কেন্দ্রীয় সরকারের সংস্থা। কেন্দ্রের বিমাতৃসুলভ আচরণের ফলে পশ্চিমবাংলা ধীরে ধীরে কেন্দ্রের একটা পশ্চাদভূমিতে রূপান্তরিত হয়েছে। এটা ওদের বোঝা উচিত যে আমরা একটা ভয়াবহ সঙ্কটের মুখে দাঁড়িয়ে আছি। আমরা ভিসুভিয়াস আগ্নেয়গিরির মুখে দাঁড়িয়ে আছি, যেকোনও মুহূর্তে এই বিস্ফোরণ হতে পারে। এই বিস্ফোরণের হাত থেকে ওরা, আমরা কেউ'ই রেহাই পাবনা। গোটা ভারতবর্ষে ২।। কোটির মতো বেকার আছে এবং এরা সবাই নথিভুক্ত বেকার। তার ১৭ শতাংশ হচ্ছে এই পশ্চিমবাংলার বেকার। মুশকিলটা কোথায় হচ্ছে? ওরা বলছে কেন্দ্র আমাদের প্রতি

বিমাতৃসুলভ আচরণ করেন নি। কেন্দ্রের বিমাতৃসুলভ আচরণের কথা এই বিধানসভায় বারে বারে আলোচিত হয়েছে। আমি একটি অর্থ লগ্নি সংস্থার উদাহরণ তুলে ধরছি। ১৯৮২/৮৩ সালে গুজরাটে মাথা পিছু এই অর্থলগ্নি সংস্থা বরাদ্দ করেছে ৮২.০২, ১৯৮৩/৮৪ সালে ৮৩.০৩, ১৯৮৪/৮৫ সালে ৯১.৩০, হরিয়ানায় ১৯৮২/৮৩ সালে ৪৮.৩৭, ১৯৮৩/৮৪ সালে ৫৯.৮২, ১৯৮৪/৮৫ সালে ৯৭.৬৩।

[2-40 — 2-50 P.M.]

মহারাষ্ট্রে ৬৫.২২, ৭৩.৩৩, ৮৫.৩৪। পাশাপাশি পশ্চিমবাংলার হিসাবটা দেখুন - ২৪.৯৬, ৩০.৯০, ৩৬.৫৭। সারা ভারতের গড় হচ্ছে ১৯৮৪/৮৫ সালে ৪৯.৬১। এটা দেখেও কি মনে হচ্ছে না যে কেন্দ্র পশ্চিমবঙ্গের প্রতি বিমাতৃসুলভ আচরণ করছেন। জয়নাল সাহেব, সাত্তার সাহেব তো এইসব সত্য কথাগুলি বলতে পারবেন না কারণ বললে তাদের চাকরি চলে যাবে। স্যার, এরা আইন শৃঙ্খলার কথা বলেন। যুব কংগ্রেসের সভাপতিকে এরা এমন মার মেরেছেন যে তিনি তার সুন্দরী স্ত্রীকে নিয়ে পালাতে পথ পাননি। আইনশৃঙ্খলা কারা ব্যাহত করছে এতেই বোঝা যাচ্ছে। স্যার, সোভিয়েত রাশিয়া ইসকোকে সম্প্রসারণ করবার জন্য ৯৩২ কোটি টাকা পরিকল্পনা করে তারজন্য সুপারিশ করেছিলেন কিন্তু আজও কেন্দ্র থেকে তার অনুমোদন পাওয়া গেলনা। স্যার, আপনি জানেন, রেলওয়ে ওয়াগন নির্মাণের জন্য এ রাজ্যের যে ইনসটলড ক্যাপাসিটি তা হচ্ছে বছরে ২৬ হাজার কিন্তু তার খুবই কম কাজে লাগানো হচ্ছে। দেখা যাচ্ছে ১৯৮০/৮১ সালে অর্ডার পেয়েছে ৮ হাজার ৪৬৬ টি, ১৯৮১/৮২ সালে ১১ হাজার ৪৫৬, ১৯৮২/৮৩ সালে ১০ হাজার ২৮৬, ১৯৮৩/৮৪ সালে ১২ হাজার ৫৯২, ১৯৮৪/৮৫ সালে ৭ হাজার ৯৭০। স্যার, এই ওয়াগন শিল্পে ডাইরেক্টলি এবং ইনডাইরেক্টলি নিয়োজিত প্রায় ২ লক্ষ শ্রমিক আজ নতুন করে বেকার হতে চলেছে। এরজন্য স্যার, রেলের বা কেন্দ্রীয় সরকারের অনুসৃত নীতিই দায়ী। স্যার, পাটশিল্প আমাদের দেশের একটা ট্রাডিশনাল ইন্ডাস্ট্রিজ। এর সঙ্গে প্রায়। ৩০ লক্ষ চাষীর ভাগ্যও জড়িত। এই শিল্পে আগে তিন লক্ষের মতন শ্রমিক নিয়োজিত ছিল এদের অনুসৃত নীতির ফলে সেই শ্রমিকরা ছাঁটাই হতে হতে আজ সেটা দু লক্ষে এসে পৌঁছেছে। কিছুক্ষণ আগে ক্ষিতিবাবু বলছিলেন, নিউ সেন্ট্রাল জুট মিল বন্ধ হয়ে গিয়েছে। এবং তারফলে কয়েক হাজার শ্রমিক বেকার হয়ে গিয়েছে। স্যার, পাটের উৎপাদন - ১৯৮০/৮১ সালে পশ্চিমবঙ্গে উৎপাদন হয়েছিল ১ হাজার ১৭০ টন। ১৯৮৪/৮৫ সালে যেখানে ১ হাজার ৩৭০ অল ইন্ডিয়া অ্যাভারেজ প্রডাকশন আর আমাদের পশ্চিমবঙ্গে হল ১ হাজার ৮৫ মেট্রিক টনস। স্যার, এরা বলছেন চাহিদা নেই—পাট গাছ, পাট শিল্প সম্বন্ধে জ্ঞান না থাকলে যা হয় সেইভাবে বক্তৃতা দিয়ে গেলেন মান্নান সাহেব ইন্টারন্যাশনাল হেলথ অর্গানাইজেশন আন্তর্জাতিক স্বয়ংশাসিত সংস্থা, তারা বলেছেন, ফুড গ্রেন প্যাকেজিং-এর ব্যাপারে সিন্থেটিক ব্যবহার করা যাবেনা। এ ক্ষেত্রে তাহলে চট বা চটজাত দ্রব্য ব্যবহার করা যেতে পারে কিন্তু সেই কাজ করা হচ্ছে না। বিদেশ থেকে সিন্থেটিক আমদানি করার ফলে এখানে চটের বাজার কমছে ফলে এই শিল্প মার খাচ্ছে। স্যার, আমরা জানি, কেন্দ্রীয় সরকার আমাদের এই রাজ্য থেকে কোটি কোটি টাকার বৈদেশিক মুদ্রা অর্জন করছেন এবং ঐ চটকলের মালিকরাও যে কত কোটি কোটি টাকা এখান থেকে লাভ করে নিয়ে চলে যাচ্ছেন জেনারেল বাজেট ডিসকাশনের সময় আমি সেই সমস্ত ফিরিস্তি

দিয়েছিলাম। এই রাজ্য থেকে টাকা নিয়ে তারা পশ্চিম উপকূলে গিয়ে সেই টাকা যেসব ইন্ডাস্ট্রিতে ৩০০/৪০০ পারসেন্ট প্রফিট হয় সেই সমস্ত শিল্পে ইনভেস্ট করছে অথচ আমাদের এখানে সেই টাকা বিনিয়োগ করছে না। স্যার, আই.ডি.বি.আই আমাদের টাকা দিচ্ছেন না। স্যার, এর পর আমি ফ্রেট ইকোয়ালাইজেশনের কথায় আসছি। ১৯৫৬ সালের ১১ই ফেব্রুয়ারি টি.টি. কৃষ্ণমাচারি যখন কেন্দ্রে মন্ত্রী হয়ে এলেন তখন থেকে তাঁর অনুসৃত নীতির ফলে পশ্চিমবাংলা তথা পূর্বভারত মার খাচ্ছে অবস্থাগত কারণে। পান্ডে কমিটি করা হল। এই কমিটি কি বললেন? তারা বলেছিলেন যে এটাকে অবলুপ্ত করুন। তাদের সুপারিশ করা সত্ত্বেও এটা কার্যকর করা হলনা। তার ফলে আজকে পশ্চিম বাংলার তুলো শিল্প মার খাচ্ছে। আজকে পার গাঁটে ৫০০ টাকা আমাদের একস্ট্রা দিতে হচ্ছে। আজকে যদি এইভাবে বেশি দিতে হয় তাহলে তো মার খাবেই। আমি বিরোধী দলের নেতাদের জিজ্ঞাসা করি যে যখন ১৯৭৮ সালে প্রয়াত শিল্প মন্ত্রী ডাঃ কানাইলাল ভট্টাচার্য পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স করতে চেয়েছিলেন, সেটা হলে সেখানে ২৫ শত ডাইরেক্ট এমপ্লয়মেন্ট হবে এবং ইনডাইরেক্ট এমপ্লয়মেন্ট হবে প্রায় ২ হাজার লোকের, কিন্তু সেটা হলনা। আপনারা প্রাইস এসকালেশনের কথা বলছেন। কিন্তু সেটা কোনও কারণে হলনা বলুন? আজকে এক হাজার কোটি টাকায় গিয়ে দাঁড়িয়েছে প্রাইস এসকালেশন হয়ে। এটা কেন করা হল আমরা জানতে চাই? হলদিয়া পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স একই সময়ে মহারাষ্ট্রে ১২ শত কোটি টাকা কেন্দ্রীয় সরকার পার্টিসিপেশন করলেন। কাজেই আজকে বাধ্য হয়েই বহুজাতিক সংস্থার সঙ্গে চুক্তি করতে হয়েছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব যে সেখানে আমাদের তীক্ষ্ণ দৃষ্টি রাখতে হবে। কারণ ওরা আমাদের বন্ধু হতে পারেনা। আমাদের তীক্ষ্ণ দৃষ্টি রাখতে হবে যাতে ওরা আমাদের কোনও ক্ষতি করতে না পারে। আমরা বাধ্য হয়েছি এটা করতে। একটা পুঁজিবাদী সমাজ ব্যবস্থায় গোটা ভারতবর্ষে বহুজাতিক সংস্থাকে আপনারা ঢালাও লাইসেন্স দেবেন, আর আমাদের রাজ্য, পশ্চিমবাংলা শুকিয়ে মরবে। নীরো যেমন বাঁশী বাজায়, আপনারাও সেইরকমভাবে বাঁশী বাজাবেন, এই অবস্থা বরদাস্ত করা যায়না। আমি আপনাদের জিজ্ঞাসা করি যে ঐ নিউ জলপাইগুড়িতে কোচ ফ্যাক্টরি, হলদিয়ায় জাহাজ নির্মাণ কারখানার ব্যাপারে কেন্দ্রীয় সরকারের বিশেষজ্ঞ কমিটি বলেছিলেন যে হলদিয়াতে জাহাজ নির্মান কারখানা করা হোক। কিন্তু কার স্বার্থে সেটা করা হলনা? আপনারা এমনই নপুংশক যে কেন্দ্রের এই বিমাতৃসুলভ আচরণের বিরুদ্ধে, কেন্দ্রের এই বাঙালি বিরোধী নীতির বিরুদ্ধে একবারও সোচ্চার হতে পারলেন না। কারণ তাহলে আপনাদের চাকুরি থাকবে না। রুগ্ন শিল্প সম্পর্কে আমি বিশেষ করে ঐ কল্যাণী স্পিনিং মিল সম্পর্কে বলব যে সেখানে ৭ শত সারপ্লাস আছে। অথচ আপনার ক্যাপাসিটি ইউটিলাইজেশনের অ্যাভারেজ হচ্ছে অল ইন্ডিয়াতে ৮৫ পারসেন্ট, ৯৫ পারসেন্ট, সেখানে আপনার অ্যাভারেজ ক্যাপাসিটি ইউটিলাইজেশন হয় ৫৪ পারসেন্ট, ৫৩ পারসেন্ট ৫২ পারসেন্ট। কাজেই এখানে ম্যানেজমেন্টের দুর্বলতা আছে। আপনি যদিও ২/৩টি শিল্পে লাভ দেখিয়েছে কিন্তু আপনাকে ম্যানেজমেন্ট রিসাফল করতে হবে। এই কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দ এখানে পেশ করেছেন তাকে সমর্থন করে এবং বিরোধী দলের সদস্যরা যে বক্তব্য রেখেছেন, মূলত কেন্দ্রের চাটুকারিতা ছাড়া এতে আর কিছু নেই, কাজেই তারা যে সমস্ত কাট মোশন দিয়েছেন তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[2-50 — 3-30 P.M.] (including adjournment)

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় শিল্পমন্ত্রী মহাশয় যে বাজেট এখানে পেশ করেছেন, সেই শিল্প বাজেটের উপরে বিতর্কে অংশ নিতে গিয়ে প্রথমে এই কথা বলতে চাই যে আমাদের দেশের এক চেটিয়া পুঁজিপতি মালিকানাধীন সংবাদ পত্রগুলি আছে, সেই সংবাদপত্রগুলিতে বামফ্রন্ট সরকারের কোনও নীতির যদি সর্বাধিক পাবলিসিটি পেয়ে থাকে তাহলে সেটা হচ্ছে এই শিল্প নীতি বামফ্রন্ট সরকারের নয়া ঘোষিত শিল্প নীতি সেটাই ম্যাকসিমাম পাবলিসিটি পেয়েছে এবং সেই শিল্প নীতি নিয়ে ঘরে বাইরে সর্বত্র বিতর্ক হচ্ছে, সমালোচনা হচ্ছে, এটা অস্বীকার করার উপায় নেই, তারাও অস্বীকার করতে পারবেন না। আমি একথা বলতে চাই যে তাদের শিল্প নীতির যে মূল দিক সেটা ইতিপূর্বে আলোচিত হয়েছে। একথা বলা হয়েছে যে জয়েন্ট সেক্টর অর্থাৎ যৌথ উদ্যোগ, দেশিয় একচেটিয়া পুঁজিপতি এবং বিদেশি একচেটিয়া পুঁজিপতি, এদের সঙ্গে সরকার যৌথ উদ্যোগে আনছেন শিল্পায়ন। দেশীয় একচেটিয়া পুঁজিপতি এবং বিদেশি একচেটিয়া পুঁজিপতি, এদের সঙ্গে সরকার যৌথ উদ্যোগের যে অনুমোদন—শিল্পায়নের জন্য তারা বলছেন, এই যৌথ উদ্যোগ সম্পর্কে আমি গুটিকয়েক কথা এখানে বলব, যেটা এখানে খুব প্রাসঙ্গিক। স্বভাবত এই যে জয়েন্ট সেক্টরের পলিসি গ্রহণ করেছেন, এর সপক্ষে কিছু যুক্তি অবতারণা করেছেন। সেইগুলো কি? তারা বলছেন, তারা যৌথ উদ্যোগ গ্রহণের ফলে এই রাজ্যে শিল্পায়ন হবে এবং যে শিল্পায়নের মধ্যে দিয়ে বেকারদের কর্ম সংস্থান হবে, কারণ রাজ্যকে তো মরুভূমিতে পরিণত করে দিতে পারেন না? কিছুদিন আগে তাদের দলের, সি.পি.এম. দলের একজন বিশিষ্ট নেতা কেন্দ্রীয় ট্রেড ইউনিয়ন সংগঠনের, তিনি কলকাতায় একটা প্রেস কনফারেন্সে বলেছেন যে এটা একটা পলিটিক্যাল ম্যানোভারিং, যে আজকে ডিফিকাল্ট সিচুয়েশনের মধ্যে দিয়ে আজকে পশ্চিমবাংলা যাচ্ছে তার থেকে ওয়েস্ট বেঙ্গল পিপলকে রিলিফ দেবার জন্য নানা ভাষায় কথাগুলো বলা হয়েছে। যারা এইসব কথা বলছে, এই যৌথ উদ্যোগের সপক্ষে আমি তাদের কাছে নিবেদন করতে চাইছি, আমার প্রশ্ন তাদের কাছে সরাসরি আমাদের এই রাজ্যে শিল্পায়ন ঘটছে না, শিল্পায়নের অভাব হয়েছে, সেটা কি এই কারণে, যে পুঁজি বিনিয়োগ এর অভাব, পুঁজির অভাবের জন্য? এই প্রশ্নের সরাসরি জবাবটা তাদের কাছ থেকে আমি নিতে চাইছি। এই প্রশ্নের জবাব তাদের দিতে হবে যে পশ্চিমবাংলা বিভিন্ন ক্ষেত্রে ইঞ্জিনিয়ারিং, প্যাকেজ শিল্প, বিভিন্ন ক্ষেত্রে যে শিল্প প্রতিষ্ঠান কল কারখানাগুলো আছে, সেই শিল্প প্রতিষ্ঠান কারখানা তার যে উৎপাদনী ক্ষমতা ইনস্টল ক্যাপাসিটি অব প্রডাকশন, সেই উৎপাদনী ক্ষমতা ইনস্টল ক্যাপাসিটি অব প্রডাকশন তার ফুল ইউটিলাইজেশন হচ্ছে কিনা, মন্ত্রী মহাশয় দয়া করে আমার এই প্রশ্নের জবাব দেবেনন। তার যে পুঁজি তারা বিনিয়োগ করেছে, সেই পুঁজি, তা কি পুরো কাজে লাগছে না কি সেটা আইডল রয়েছে, সেটা অলস হয়ে রয়েছে। [illegible] পুঁজি যে ক্যাপিটাল ইনভেস্টমেন্ট, সেটা [illegible] হয়ে গেছে, যে ইনস্টল ক্যাপাসিটি অব প্রডাকশন, তার বেশির ভাগ আজকে আইডল অলস হয়ে গেছে, ইউটিলাইজ হচ্ছে না। এই জবাবটা দিতে হবে। আমি তাদের কাছে জবাব চাইব যে পশ্চিমবাংলার যে চা শিল্প যে পাট শিল্প, যার অ্যাডিশনাল মার্কেট [illegible]র দি লাস্ট হানড্রেড ইয়ার্স একটা ট্রাডিশনাল মার্কেট ছিল, আজকে সেই মার্কেট নেই কেন? আজকে এই শিল্পগুলো

পশ্চিমবাংলায় এই অবস্থা কেন? কেন আজকে জুট ইন্ডাস্ট্রির এইরকম অবস্থা, যার ফলে প্রতি বছর ঘুরিয়ে ফিরিয়ে গড়ে ১৫/১৬টা করে পাটকল বন্ধ রাখা হচ্ছে। আজকে কেন এই পুরানো চা শিল্পের বাজার নেই, কেন আজকে টেক্সটাইল ইন্ডাস্ট্রির এই ক্রাইসিস, কেন আজকে ইঞ্জিনিয়ারিং ইন্ডাস্ট্রির ক্রাইসিস, এই জবাব তাদের দিতে হবে। সারা ভারতবর্ষে ৯২ হাজার শিল্প সংস্থা রুগ্ন হয়ে রয়েছে, পশ্চিমবাংলায় ১১ থেকে ১২ হাজার শিল্প সংস্থা রুগ্ন হয়ে পড়েছে। এই হচ্ছে পিকচার, বাস্তব চিত্র। এই অবস্থায় মাল্টি-ন্যাশনাল, একচেটিয়া পুঁজিপতিদের আহ্বান জানালেই তারা হুহু করে এগিয়ে এসে পশ্চিমবাংলায় শিল্প গড়ে তুলবে, পশ্চিমবাংলায় ইন্ডাস্ট্রিয়াল রেভলিউশন হয়ে যাবে কি? এই প্রশ্নের জবাব আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে চাইছি। আমরা মনেকরি এই সমস্ত কথা বলে একটা বাতাবরণ সৃষ্টি করা হচ্ছে টু গেট রিড অফ দি ডিফিকাল্ট সিচ্যুয়েশন। সেইজন্যই আজকে একচেটিয়া পুঁজিপতি মাল্টি-ন্যাশনালদের সঙ্গে কি হাত মেলাতে হচ্ছে, এই ঘটনা কি সত্য? সব চেয়ে বড় প্রশ্ন হচ্ছে বামফ্রন্ট সরকারের আহ্বানের ওপর, আবেদনের ওপর মাল্টি-ন্যাশনাল, একচেটিয়া পুঁজিপতিরা কি পুঁজি বিনিয়োগ করবে? একটা দেশে, সমাজে উৎপাদন ব্যবস্থা পরিচালিত হয় একটা নিয়ম পদ্ধতির মধ্যে দিয়ে এবং লেসে-ফেয়ারের মধ্যে দিয়ে পুঁজি বিনিয়োগ হয়। কারো খেয়াল খুশির ওপর সেটা নির্ভর করে না। সুতরাং ভারতবর্ষের একচেটিয়া পুঁজিপতিরা, মাল্টি-ন্যাশনাল পুঁজিপতিরা যদি দেখে রাজস্থানের মরুভূমিতে শিল্প স্থাপন করলে মার্জিনাল প্রফিট ম্যাকসিমাম হবে তাহলে তারা সেখানেই শিল্প স্থাপন করবে। পশ্চিমবাংলায় বেকার সমস্যার সমাধান হল কিনা তা তারা ভেবে দেখবে না। সুতরাং তারা সরকারের আবেদন-নিবেদনের ভিত্তিতে পুঁজি বিনিয়োগ করবে না। এটাই হচ্ছে ঘটনা। আজকে কি করে এটা রিকনসিল করা হচ্ছে, এটাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি। অবশ্য তিনি নিমিত্ত মাত্র, কারণ আজকে বামফ্রন্ট পরিচালনার ক্ষেত্রে যারা নেতৃত্ব দিচ্ছেন, ফ্রন্টের বড় শরিক বন্ধুদের কাছে বলব যে, তাদের রাজনৈতিক নীতি যদি জনগণতান্ত্রিক বিপ্লব হয়, তাহলে এই শিল্প নীতি কি তার সঙ্গে সঙ্গতিপূর্ণ? বুর্জোয়া জমিদারি রাষ্ট্রকে উচ্ছেদ করার কার্যকলাপের মধ্যে কি এই শিল্প নীতি পড়ে? আজকে মাল্টি-ন্যাশনাল একচেটিয়া পুঁজিপতিদের বিরুদ্ধে সংগ্রামকে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা না করে তাদেরই সঙ্গে হাত মিলিয়ে যৌথ উদ্যোগ গ্রহণ করা হচ্ছে। এই দুটো জিনিস কি করে সঙ্গতি-পূর্ণ হয়? যে মুখে রাজীব গান্ধীর শিল্প নীতির, অর্থনীতির সমালোচনা করছেন সেই মুখেই মাল্টি-ন্যাশনালদের সঙ্গে, এক চেটিয়া পুঁজিপতিদের সঙ্গে পশ্চিমবাংলায় হাত মেলাবার জন্য তাদের প্রশংসা করছে! এটা কি করে রিকনসিল করবেন? এটাই আজকে বেসিক কোয়েশ্চেন। অবশ্য আমরা জানি স্ববিরোধিতা শুরু হয়েছে, শুধু বাইরে বা ফ্রন্টের অভ্যন্তরেই নয়, সি.পি.এম দলের অভ্যন্তরেও এই নিয়ে বিতর্ক হয়েছে, স্ববিরোধিতা হয়েছে, জেলা সম্মেলনে এবং রাজ্য সম্মেলনে না প্রশ্ন উত্থাপিত হয়েছে। আমরা এটা জানি এবং এটা নিয়ে একটা ঝড় চলছে। কিন্তু আমি বলব এই শিল্পনীতি দেশের শিল্পপতিদের কাছে, একচেটিয়া পুঁজিপতিগোষ্ঠীর কাছে আত্ম সমর্পনের নীতি ব্যক্ত হয়েছে। আজকে জ্যোতিবাবু বলেছে ৬০ দশকে আমরা বামপন্থীরা কমপিউটারাইজেশন, অটোমেশনের বিরোধিতা করেছিলাম কিন্তু আজকে পরিস্থিতি পাল্টে গেছে, বাস্তব অবস্থার পরিপ্রেক্ষিতে আজকে অন্য নীতি নিতে হয়েছে। ২০ বছরের ব্যবধানে বাস্তব পরিস্থিতির কি পরিবর্তন হল? দেশের উৎপাদন ব্যবস্থার চরিত্রের পরিবর্তন হল কি? সেদিন

যে ক্রাইসিস অফ ক্যাপিটালিজম, ক্যাপিটালিজম ইকনমি অ্যান্ড হ্যাজার্ডস অফ ক্যাপিটালিজম যারজন্য কমপিউটারাইজেশন, অটোমেশন-এর বিরুদ্ধে বিরোধিতা করতে হয়েছিল, আপত্তি করতে হয়েছিল আজকে সেই ক্রাইসিস অফ ক্যাপিটালিজম এবং এই যে হ্যাজার্ডস এটা আরও মারাত্মক, আরও ভয়ঙ্কর - এর থেকে কমপিউটারাইজেশন, অটোমেশনের ফলে শ্রমিক ছাঁটাইয়ের সমস্যা এনে দেবে। ৬০ দশকে যার বিরুদ্ধে বিরোধিতা করেছিলেন আজকে কি করে সেই কমপিউটারাইজেশন, অটোমেশনকে সমর্থন করা চলে? এটা শ্রেণী স্বার্থের বিরোধিতা নয়? পরিশেষে রুগ্ন শিল্প সম্পর্কে যে প্রশ্ন এসেছে সেই ব্যাপারে আমি বলব, কেন্দ্রীয় সরকার যে নয়া শিল্প নীতি নিয়েছে, যে নয়া অর্থনীতি নিয়েছে, যে যৌথ উদ্যোগের নীতি গ্রহণ করেছে তা অত্যন্ত মারাত্মক। এরফলে রুগ্ন শিল্প এবং শিল্পকে আরও রুগ্ন শিল্পের দিকে এগিয়ে দেবে। আজকে যৌথ উদ্যোগের মাধ্যমে ক্যাপিটাল ইনটেনসিভ ইনডাস্ট্রির দিকে যাচ্ছে। সেখানে ক্যাপিটাল ইনটেনসিভ ইনডাস্ট্রির সঙ্গে প্রতিযোগিতায় আজকে লেবার ইনটেনসিভ ইন্ডাস্ট্রি সর্বত্র পিছিয়ে যাচ্ছে। এরফলে শিল্প আরও রুগ্ন শিল্পের দিকে যাবে, অবলুপ্তির পথে যাবে, শ্রমিক ছাঁটাই আরও মারাত্মকভাবে দেখা দেবে। যে কারণে বন্ধ কলকারখানা খোলার দাবিতে, শ্রমিক ছাঁটাই চলবে না এই দাবিতে ১২ সেপ্টেম্বর যে শিল্প ধর্মঘটের কথা ঘোষণা করা হয়েছিল সেই শিল্প ধর্মঘটকে আই.এন.টি.ইউ.সির শ্রমিক সংগঠন প্রথমে সমর্থন জানিয়েছিলেন তারা এই ধর্মঘটে সামিল হবার কথা বলেছিলেন। কিন্তু কেন্দ্রীয় নেতৃত্বের চাপে শেষ পর্যন্ত আই.এন.টি.ইউ.সির শ্রমিক সংগঠন ১২ সেপ্টেম্বর শিল্প ধর্মঘটের যে কর্মসূচি নেওয়া হয়েছিল তা থেকে দূরে সরে গেলেন। এই ভূমিকাই প্রমাণ করে শ্রমিক কর্মচারি ছাঁটাই এবং বন্ধ কলকারখানা খোলার যে দাবি সেই দাবিকে ওরা সমর্থ করেন না। সুতরাং এই নীতি অত্যন্ত মারাত্মক। এই সম্পর্কে রাজ্য সরকার তথা বামফ্রন্ট এর বিরুদ্ধে আন্দোলন করেছেন। সরকারি তরফ থেকে কখনও কখনও বলেছেন হ্যাঁ, রুগ্ন শিল্পগুলি সচল রাখতে গেলে, আজকে শ্রমিকের সংখ্যা কমাতে হবে। এইসব কথা বলেছেন। এইকথার পরিপ্রেক্ষিতে রুগ্ন কিংবা বন্ধ কলকারখানা খোলার দাবিতে এবং শ্রমিক ছাঁটাইয়ের বিরুদ্ধে যে আন্দোলন গড়ে উঠেছে সেই আন্দোলনকে নৈতিকভাবে দুর্বল করে দেবে। এই কয়েকটি কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** এখন বিরতি। আবার আমরা সাড়ে ৩ টার সময় মিলিত হব।

[3-30 — 3-40 P.M.]

**শ্রী দেবশরন ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শিল্প বাণিজ্য মন্ত্রী শিল্প বিভাগের ব্যয় বরাদ্দের যে দাবি এখানে পেশ করেছেন আমি তাকে সমর্থন করছি। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার অধুনা যে শিল্প নীতি গ্রহণ করেছেন ইতিমধ্যে সে সম্পর্কে নানান বিতর্ক উঠেছে, অনেকেই করার পক্ষে বা বিপক্ষে বলেছেন, অনেক বিজ্ঞ ব্যক্তি মন্তব্য করেছেন যে ভবিষ্যতে পশ্চিমবঙ্গের সমূহ ক্ষতি হবে, একচেটিয়া পুঁজিপতিদের হাতে পশ্চিমবঙ্গের সমস্ত অর্থনীতি তাদের হাতে চলে যাবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট সরকারের অনুসৃত যে শিল্প নীতি, গৃহীত শিল্প নীতি এটা নূতন কোনও নীতি নয়। আমাদের দেশে সর্বভারতীয় ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের এই নীতির দ্বারা পরিচালিত হচ্ছে যদি সেই নীতিতে কোনও বিপদের সম্ভাবনা থাকে তাহলে কেন্দ্রীয় সরকারের অনুসৃত যে নীতি সেই নীতিতেও সারা

ভারতবর্ষে বিপর্যয় নেমে আসবে। আসতে বাধ্য। কিন্তু কংগ্রেসি বন্ধুরা কেন্দ্রীয় সরকারের শিল্প নীতি সম্পর্কে কোনও বিরোধিতা বা সমালোচনা না করে পশ্চিমবঙ্গের ক্ষেত্রেই পশ্চিমবঙ্গের অনুসৃত নীতির তারা বিরোধিতা করছেন। আজ এই কথা কারও অজানা নয়, বাস্তব সত্য যে কেন্দ্রীয় সরকারের অনুসৃত শিল্প নীতি পশ্চিমবঙ্গ সহ অন্য প্রদেশেও শিল্প বিকাশের ক্ষেত্রে প্রায় প্রতিটি পদক্ষেপেই বিরোধিতার সৃষ্টি হচ্ছে, পরিপন্থী ব্যবস্থার সৃষ্টি হচ্ছে। মাননীয় স্পিকার মহাশয়, আপনিও অবগত আছেন যে, কেন্দ্রীয় সরকারের যে নীতিগুলি বিস্তারিত আলোচনা বিভিন্ন ব্যক্তি বিশেষে বহুদিন ধরে চলছে। মাশুল সমীকরণ নীতি, শিল্পে লাইসেন্স নীতি, কাঁচামাল চলাচলের উপর বাধার নীতি কনট্রোল নীতি, এইগুলি নীতি নয়, এর বিরুদ্ধে রাজ্যব্যপী বিভিন্ন পর্যায়ে কেন্দ্রীয় সরকারের নীতির বিরোধিতা, প্রতিবাদ এবং সংশোধনের জন্য চাপ, বামফ্রন্ট সরকার, বামপন্থী দল এবং পশ্চিমবঙ্গের জনসাধারণ দিয়ে আসছে। কিন্তু দুর্ভাগ্যের বিষয় কেন্দ্রীয় সরকারের অনুসৃত শিল্প বিরোধের যে নীতি, শিল্প প্রসারের বাধা স্বরূপ যে নীতি সে নীতি থেকে সরে আসছে না। বরং তাকে বেশি করে আঁকড়ে ধরে থাকছে। তার পরিণতি হিসাবে পশ্চিমবঙ্গে আমরা তার ফল ভোগ করছি। আমাদের হাজার চেষ্টা ও ইচ্ছা থাকা সত্ত্বেও এখানে আমরা নতুন নতুন শিল্প প্রতিষ্ঠা করতে সক্ষম হচ্ছিনা। এক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের বিরোধিতা আছে, প্রথম থেকেই আছে এবং থাকবে। তাছাড়া আমাদের ক্ষমতাও নিঃসন্দেহে সীমাবদ্ধ। কিন্তু আজকে পশ্চিমবঙ্গে শিল্প বিকাশের একটা সম্ভাবনা দেখা দিয়েছে, একটা অনুকূল পরিবেশ এখানে সৃষ্টি হয়েছে সেটা আমরা বুঝতে পারছি। বেসরকারি মালিকরা এই রাজ্যে আজকে পুঁজি লগ্নি করতে আগ্রহ প্রকাশ করেছেন- এটা একটা ভাল লক্ষণ। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে এই সুযোগটা পুরোপুরি কাজে লাগাতে অনুরোধ করব। আশা করব, এই সুযোগকে কাজে লাগাবার প্রচেষ্টা তিনি চালিয়ে যাবেন। এই প্রসঙ্গে আমি তাকে বলব যে, অনুন্নত জেলাগুলিতে নতুন শিল্প স্থাপনের যে প্রকল্প এবং পদ্ধতি গ্রহণ করেছেন সেক্ষেত্রে ঐ অনুন্নত জেলা কথাটাকে একটু সংশোধন করে বলতে চাই, অনুন্নত জেলার অনুন্নত যে অঞ্চল সেগুলোকে বেছে নিয়ে আজকে নতুন নতুন ইন্ডাস্ট্রি সেখানে গড়ে তোলা উচিত বলে আমি মনেকরি। প্রসঙ্গত আমি বলছি যে, নদীয়া জেলার একটা বিস্তীর্ণ এলাকায় কোনও ইন্ডাস্ট্রি গড়ে ওঠেনি। স্বর্গত ডাঃ বিধানচন্দ্র রায় এক্ষেত্রে কল্যাণীকে বেছে নিয়েছিলেন। আজকে আমাদের বামফ্রন্ট সরকার নদীয়া জেলাতে যতটুকু শিল্প স্থাপন করতে যাচ্ছেন সেটাও কল্যাণীতে সীমাবদ্ধ থাকছে। ফলে ঐ জেলার একটা বিস্তীর্ণ অঞ্চল শিল্প সম্ভাবনা থেকে বঞ্চিত থাকছে। আমরা আরও দেখছি যে, মালদহ, জলপাইগুড়ি, পশ্চিম দিনাজপুর, কুচবিহার প্রভৃতি জেলাতেও শিল্প স্থাপনের ক্ষেত্রে পদক্ষেপ খুব দ্রুত হচ্ছেনা। ঐ জেলাগুলির ক্ষেত্রে খুব সীমাবদ্ধ পদক্ষেপ নেওয়া হচ্ছে। কাজেই আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, শুধু অনুন্নত অনগ্রসর জেলা হিসাবে গণ্য না করে জেলার অনগ্রসর যে এলাকা সেই এলাকাগুলিকে বেছে নিয়ে শিল্প উদ্যোগ সৃষ্টির নীতি গ্রহণ করবার ব্যাপারে চিন্তা-ভাবনা করবেন। পশ্চিমবঙ্গ সরকার ইতিমধ্যে যে সমস্ত ব্যবস্থা গ্রহণ করেছেন তার কিছু কিছু সুফল আমরা পাচ্ছি ঠিকই, যদিও প্রত্যাশার তুলনায় বা প্রয়োজনের তুলনায় তা যথেষ্ট নয়। অন্যদিকে একথাও সত্য যে, হারাধনের দশটি ছেলের মতো যে কয়টি ইন্ডাস্ট্রি এখানে ছিল, তার কয়েকটি ইতিমধ্যে ধুঁকতে ধুঁকতে মারা গেছে এবং আরও অনেকগুলি মারা যেতে বসেছে। বাকিগুলির মধ্যেও অনেকগুলি কয়েক মাস বা কয়েক

বছরের মধ্যে মারা যাবে। এইভাবে বন্ধ হয়ে যাওয়া কারখানার সংখ্যা নতুন কারখানা তৈরির সংখ্যার থেকে ক্রমশ বেড়ে যাচ্ছে। আজকে এদিকে বিশেষভাবে দৃষ্টি দেওয়া উচিত। অবশ্য আমি শিল্পের ব্যাপারে খুব একটা এক্সপার্ট নই, তবে আমার সাধারণ জ্ঞান থেকে যতটুকু বুঝি সেই বোধ থেকে বলতে পারি, কৃষিভিত্তিক শিল্প পশ্চিমবাংলায় যা গ্রহণ করা হয়েছে সেটাও খুব সীমাবদ্ধ অবস্থায় রয়েছে এবং যতটুকু আছে সেটাও নিঃশেষ হতে বসেছে। সেটা হচ্ছে চিনি-শিল্প।

[3-40 — 3-50 P.M.]

মাননীয় মন্ত্রী মহাশয় একটা কর্পোরেশন, সুগার ডেভেলপমেন্ট কর্পোরেশন করেছেন। কর্পোরেশন বলতে মোটামুটি আমার যেটা ধারণা সেটা হল পাশাপাশি দু-চারটি মিল থাকে সেইগুলিকে একত্রিত করে একটা কর্পোরেশন তৈরি হয়। কিন্তু আপনি একটা কর্পোরেশন করেছেন সবেধন নীলমনি আমেদপুর সুগার মিল। এই বছর সেখানে প্রোডাকশন হয়েছে ২ হাজার ব্যাগ। আর একটা আছে বেলডাঙ্গা সুগার মিল। এটাকে আপনি অনেক লক্ষ টাকা দিয়ে কিনেছেন চালাবেন বলে। এই ব্যাপারে আপনি এক্সপার্টদের অপিনিয়ন নিচ্ছেন এবং দীর্ঘদিন এটা আপনার বিচারাধীন করে রেখে দিয়েছেন। আমি আপনার কাছে অনুরোধ করব বেলডাঙ্গা সুগার মিলের ব্যাপারে বিবেচনাটা একটু দ্রুত করুন। আপনার সুগার ডেভেলপমেন্ট কর্পোরেশন চলবে না এটা আমার অভিযোগ এবং আমার এই অভিমত ভুলও হতে পারে। পলাশি সুগার মিলের ব্যাপারে আমি আপনাকে বহুবার ব্যক্তিগতভাবে বলেছি এবং ডেপুটেশন দিয়েছি এটাকে অধিগ্রহণ করার জন্য। পলাশি সুগার মিল সবচেয়ে বড় সুগার মিল পশ্চিমবাংলায়। এই মিলের অধীনে ৮ হাজার একর অর্থাৎ ২৪ হাজার বিঘা আখ চাষের জমি আছে। সেই জমিতে আখ চাষ করে কর্পোরেশনে নিয়ে নিলে আমাদের সামান্য জ্ঞান দিয়ে হিসাব করে দেখেছি বেলডাঙ্গা, আমেদপুর এবং পলাশি এই তিনটি সুগার মিল ২-৩ মাস স্বাভাবিকভাবে চলতে পারে। কিন্তু আমি কিছুতেই বুঝতে পারছি না আপনি কেন এটা করছেন না। বহুবার আপনার কাছে আবেদন করেছি, গতকাল হাজার হাজার কর্মচারী নিয়ে ডেপুটেশন দিয়েছি। আপনাকে বোঝাবার চেষ্টা করেছি, কিন্তু কিছুতেই কিছু হয়নি। আপনার সুগার ডেভেলপমেন্ট কর্পোরেশন কাগজে কলমেই থেকে যাবে। আপনি বেলডাঙ্গা, আমেদপুর এবং পলাশিকে অধিগ্রহণ করে একটা কর্পোরেশন করেন তাহলে ভাল হয়। এটা করতে গেলে অনেক বাধা-বিপত্তি আসবে এই কথা ঠিক কিন্তু সেই বাধা-বিপত্তিকে অতিক্রম করে কর্পোরেশনে না নিয়ে এলে কিছুই হবেনা। পশ্চিমবাংলায় ৩টি সুগার মিল টিমটিম করে চলছে কোনও সময় ধোঁয়া বার হচ্ছে কোনও সময় হচ্ছেনা। পলাশি সুগার মিলের মালিক গ্যারান্টি দিয়েছিল এবার মিল চলবে। আমার যতদূর জানা আছে এবারেও চলেনি এবং সুগার মিল কর্তৃপক্ষ আপনাকে জানায়নি পর্যন্ত। রামনগর সুগার মিল কর্তৃপক্ষ তাদের নিজেদের জমিতে আখ চাষ করেছিল। আপনার থেকে কোনওরকম অনুমতি না নিয়ে সেই ৪-৫ হাজার বিঘা জমির আখ তারা গুড়কলকে বিক্রি করে দিয়েছে। এই আখ দিয়ে তারা মিল চালালো না। সেইজন্য আমি আপনার কাছে অনুরোধ করছি আপনি এটা সহানুভূতির সঙ্গে গভীরভাবে চিন্তা করুন। আপনি মালিকদের কথা না শুনে যারা এই শিল্পের সঙ্গে যুক্ত, যারা শ্রমিক, যারা চাষী তাদের কথা শুনুন। স্যার, আপনি জানেন মুর্শিদাবাদ, ২৪-পরগনার

বারাসাতে যথেষ্ট পরিমাণে আখ চাষ হয়। আপনার ডিপার্টমেন্ট খবর রাখে কিনা জানিনা এই সমস্ত জায়গায় যা আখ চাষ হয় তার ১০০ ভাগই কলিকাতায় চলে গিয়ে রাস্তায় রস হিসাবে বিক্রি হয়। উত্তর ২৪-পরগণায় অর্থাৎ বারাসাত অঞ্চলে যে মানের আখ উৎপাদন হয় সেটা পশ্চিমবাংলায় আর কোথাও হয়না। সেই সমস্ত আখ কলিকাতায় চলে আসে এবং রস হিসাবে বিক্রি হয়ে যায়। অথচ আখের অভাবেই পশ্চিমবাংলার এই শিল্প মার খাচ্ছে। স্বাধীনতার পূর্বে পূর্ববাংলায় ৩টি সুগার মিল ছিল এবং আজকে সেখানে ৮-৯ টি সুগার মিল হয়ে গেছে। অন্যান্য প্রদেশে এই ইন্ডাস্ট্রির ডেভেলপমেন্ট হচ্ছে, সারা ভারতবর্ষে ১০ থেকে ১৫টি সুগার মিল বেড়েছে, কিন্তু পশ্চিমবাংলায় বাড়ছে না। পশ্চিমবাংলায় এই শিল্প হবার যথেষ্ট সম্ভাবনা রয়েছে। পশ্চিমবাংলায় অনেক জায়গায় আখ চাষ হয় এবং এমন অনেক জায়গা আছে এবং এমনই সেখানকার আবহাওয়া যে চাষীরা আখ করতে বাধ্য। অথচ এই শিল্প নষ্ট হয়ে যাচ্ছে বেসরকারি মালিকদের চক্রান্তে।

এখান থেকে টাকা নিয়ে মালিকরা রাজস্থানে চলে যাচ্ছে, এইভাবে তারা টাকা হস্তান্তরিত করছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, ইন্ডাস্ট্রির এই বিষয়টা তিনি একটু দেখুন। এই ইন্ডাস্ট্রির উপরে আমাদের এখানকার ভেষজ ইন্ডাস্ট্রি একান্তভাবেই নির্ভর করে আছে। আজকে সুরাসারের অভাবে পশ্চিমবাংলার ভেষজ ইন্ডাস্ট্রি মার খাচ্ছে। আমাদের অন্যান্য রাজ্য থেকে এমন কি বিদেশ থেকে এই সুরাসার আমদানি করতে হচ্ছে কেন্দ্রীয় সরকারের মাধ্যমে। কেন্দ্রীয় সরকারের যে নীতি, তার যে বাধা, সেই বাধা আপনাকে ভোগ করতে হচ্ছে। যারফলে এখানকার এই তিনটে মিল'এর আজ এই অবস্থা। উত্তর বাংলাতেও চিনি শিল্পের যথেষ্ট সম্ভাবনা আছে। সেখানে আপনি যদি কার্যকর পদক্ষেপ গ্রহণের মাধ্যমে কিছু করতে পারেন তাহলে আমার ধারণা, এই শিল্পের ক্ষেত্রে পশ্চিমবাংলার অগ্রগতি লাভ করার সম্ভাবনা আছে। এরই সাথে সাথে আমি সেখানকার চা বাগানের কথা বিশেষভাবে বলতে চাই। আপনি জানেন যে, উত্তর বাংলার বুকে যে চা বাগানগুলি আছে, সেগুলি অনেক পুরনো, ইতিমধ্যে সেখানে অনেকগুলি চা বাগান বন্ধও হয়ে গেছে। বহু চা বাগানের মালিক সেখানে নতুন লগ্নি করছেন না এবং তারফলে চা বাগানগুলি আজ নষ্ট হয়ে যেতে বসেছে, চায়ের উৎপাদন ক্রমশ কমে যাচ্ছে। সেখানকার চা কোয়ানটিটি এবং কোয়ালিটি ক্রমান্বয়ে অবনতির দিকে চলে যাচ্ছে। এদিকে দৃষ্টি দেবার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বিশেষভাবে অনুরোধ করছি। এর সাথে সাথে আমি তার কাছে বিশেষভাবে অনুরোধ করব, আমাদের এখানে কৃষি ভিত্তিক যে শিল্পগুলো আছে, এবং বিশেষ করে পুরনো যে শিল্পগুলো এখানে আছে, সেদিকে তিনি বিশেষভাবে দৃষ্টি দেবেন। অন্যান্য যে সমস্ত শিল্পের সম্ভাবনা এখানে আছে, সেদিকে তিনি নিশ্চয়ই দৃষ্টি দেবেন, কিন্তু এখানে যে সমস্ত পুরনো শিল্প আছে, সেদিকে যেন বিশেষভাবে দৃষ্টি দেন। কারণ, আমাদের পশ্চিমবাংলাতে সেই সমস্ত শিল্পের আজ বড় দুর্দ্দিন, ক্রমশ সেগুলি মুমূর্ষু অবস্থার দিকে এগিয়ে চলেছে। এই কথা বলে আজ এখানে যে ব্যয়-বরাদ্দের প্রস্তাব তিনি রেখেছেন, তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় শিল্পমন্ত্রী মহাশয় আজকে এখানে ৬১, ৬২, ৬৪, ৮২, ২৪, ৭৫, ৮১, ৮৪, এবং ৭৬ নম্বর যে ব্যয়-বরাদ্দ'এর দাবি পেশ করেছেন এবং তার সাথে এখানে আমি যে কাট-মোশনগুলো দিয়েছি,

সেই পরিপ্রেক্ষিতে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করব, সেগুলো তিনি যেন চিন্তা-ভাবনা করেন এবং সুরাহার যথাযথ ব্যবস্থা করেন। মাননীয় মন্ত্রী মহাশয় এখানে আমাদের কাছে যে বই দিয়েছেন - রিভিউ অফ প্রবলেমস্ অফ ইন্ডাস্ট্রিয়াল সিকনেস ইন ওয়েস্ট বেঙ্গল, ১৯৮৪-৮৬—তাতে আমরা দেখতে পাচ্ছি যে তিনি সেখানে বলেছেন, Industry is primarily a central subject and the state Government with its limited powers and resources Contraints can do precious little to alleviate the problem. আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে বলি যে, এটা সেন্ট্রাল গভর্নমেন্টের প্রবলেম। ভারতবর্ষের সংবিধানের মধ্যে যে শিডিউল আছে - স্টেট শিডিউল - সেখানে কিছু কিছু শিল্প আছে, যেগুলি কেন্দ্রীয় সরকার কর্তৃক পরিচালিত। অতএব, এখানে যে ব্যাখ্যাটা দেওয়া হয়েছে, তা আমি বুঝতে পারলাম না। ভারতবর্ষের সংবিধানের মধ্যে যে কথাটা বলা আছে—সংবিধান অনুযায়ী রাজ্য সরকার যেগুলি পরিচালনা করে থাকেন, অর্থাৎ রাজ্য সরকার কর্তৃক যেগুলি পরিচালিত হয়, সে সম্বন্ধে মাননীয় মন্ত্রী মহাশয় পরিষ্কার করে কিছু বলেন নি।

[3-50 — 4-00 P.M.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে Industrial sickness in West Bengal and the role of the State Government নামে বইটিতে বলা আছে as per latest information from the Reserve Bank of India, as many as 118 units in the large and medium sector are sick in the State. At Annexure 'A' is a state wise break up of the number of sick-units being assisted by the Industrial Reconstruction Bank of India (IRBI). At annexure 'B' is a list of closed and sick units in West Bengal. At annexure 'C' is a list of units covered under the Relief undertakings Act.

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে আমরা দেখতে পাচ্ছি ভারতবর্ষের যে চিত্র আপনি তুলে ধরেছেন সিক ইন্ডাস্ট্রিজের ক্ষেত্রে-অন্য রাজ্যের তুলনায় টোটাল সিক ইন্ডাস্ট্রিজ ২০৫টি, তারমধ্যে পশ্চিমবঙ্গে ১১৮টি। নাম্বার অফ ইউনিটস্ রিভাইভড যেটা হচ্ছে তাতে পশ্চিমবঙ্গে ৩৭টি। এখানে তুলনামূলকভাবে আমরা দেখতে পাচ্ছি পশ্চিমবঙ্গের সিক ইন্ডাস্ট্রিজের অবস্থা কোথায় আজকে দাঁড়িয়েছে! মাননীয় মন্ত্রী মহাশয় পশ্চিমবঙ্গে সিক ইন্ডাস্ট্রিজের সংখ্যা ক্রমশ বৃদ্ধি পাচ্ছে। আজকে সিক ইন্ডাস্ট্রিজ থাকার ফলে অন্যান্য শিল্প যেগুলির উজ্জ্বল সম্ভাবনা ছিল, একটা প্রগতি ঘটাতে পারত সেগুলি তা পারছে না। মাননীয় মন্ত্রী মহাশয় এই জিনিসটা কি উপলব্ধি করতে পেরেছেন? আজকে এই সিক ইন্ডাস্ট্রিজগুলি রিকভার করার জন্য আপনারা কোনও ব্যবস্থা নিচ্ছেন না। মাননীয় মন্ত্রী মহাশয় এখানে একটি বই দিয়েছেন লিস্ট অফ দি ক্লোজড অ্যান্ড সিক ইউনিটস্ ইন ওয়েস্ট বেঙ্গল (অ্যাজ অন ৮-১-৮৫) সেখানে ইঞ্জিনিয়ারিং শিল্পে বলেছেন প্রায় ৩৩টি, কেমিক্যালস্ ৩টি, কটন টেক্সটাইলস্ ৩টি, ৩টি মিসলেনিয়াস এবং অন্যান্য শিল্প প্রায় ৬৩টি। তারপরে সামারি অফ ক্লোজড ইউনিটসে ইঞ্জিনিয়ারিং, নাম্বার অফ ইউনিটস্ ৩৩টি এবং নাম্বার অফ পারসন্স ইনভলভড্ ৫ হাজার ৫৮৮ জন কেমিক্যালসে ৩টি ইউভলভড্ নাম্বার অফ ইউনিট এবং নাম্বার অফ পারসন্স ইনভলভড্ ৩৩০ জন। কটন

টেকসটাইলের ক্ষেত্রে নাম্বার অফ ইউনিট ইনভলভড্ ৩টি, নাম্বার অফ পারসন্স ইনভলভড্ ৪০ জন। এটিতে নাম্বার অফ ইউনিট ৩টি এবং নাম্বার অফ পারসন্স ইনভলভড্ ১,৪২০ জন। তাছাড়া মিসলেনিয়াসে নাম্বার অফ ইউনিট ৩টি, এবং নাম্বার অফ পারসন্স ইনভলভড্ ১০,৪৯১ জন। সুতরাং অবস্থা কি পর্যায়ে গেছে দেখুন। একদিকে বন্ধ কারখানা আরেকদিকে সিক ইন্ডাস্ট্রিজ। তার উপরে তিনি বলেছেন যেটা অ্যানেকসার (সি) ২তে List of units to which the benefits of relief undertakings has been extended (as on January 1985) সেখানে আমরা দেখতে পাচ্ছি কি ৫১টি ইন্ডাস্ট্রিজ তারমধ্যে সিদ্ধার্থ শঙ্কর রায়ের আমলে ১৯৭১ সাল থেকে আপটু ৮.৬.৭৭ সাল পর্যন্ত সংখ্যা দাঁড়িয়েছিল ১৩টি আর সেখানে ১৯৭৮ সাল থেকে আজ পর্যন্ত লিস্ট পেয়েছি তাতে সংখ্যা দাঁড়িয়েছে ৩১টি এবং সেখানে রিলিফ আন্ডারটেকিংস্ হ্যাজ বিন এক্সটেনডেড। আমরা বিভিন্নভাবে দেখতে পাচ্ছি সেখানে ডেট অফ ডিক্লারেশন এবং ডেট অফ এক্সপায়ারিং এবং নাম্বার অফ ওয়ার্কস ইনভলভড্ ঠিকভাবে রক্ষা করা হয়নি। সুতরাং এইভাবে কি শিল্পগুলি রক্ষা করা যাবে? আজকে আপনারা শিল্পের উন্নতি চাইছেন এবং শিল্পের সম্প্রসারতার জন্য যৌথ উদ্যোগ নিয়েছেন। বহু জাতিক সংস্থার মাধ্যমে শিল্প স্থাপনের প্রচেষ্টা করছেন এটাতে সত্যিই সাধুবাদ জানাই। দীর্ঘ ৯ বছরের মধ্যে যেটা বিলম্ব ঘটিয়েছিলেন, যা আরও আগে এগিয়ে নিয়ে যাওয়া যেত আজকে যে সেখানে উন্নতি ঘটাচ্ছেন এটা খুবই আনন্দের খবর। দীর্ঘ ৩৮ বছর কংগ্রেসের রাজত্বকালে ১৯৫২ সাল থেকে যেভাবে বামফ্রন্ট সরকারের নেতৃবর্গ এই প্রয়োজনীয় জাতীয় শিল্পে যৌথ উদ্যোগ গ্রহণ করতে বাধা দিচ্ছিলেন আজকে যে তারা একে গ্রহণ করেছেন তারজন্য তাদের স্বাগত জানাই।

[4-00 — 4-10 P.M.]

আপনাদের এই যে বোধদয় হয়েছে তারজন্য আমরা খুশি। কিন্তু পশ্চিমবাংলার লক্ষ লক্ষ বেকার যুবক যাদের বয়ঃসীমা ছাড়িয়ে গেল তারা তো আপনাদের অভিসম্পাত দেবে। মুখ্যমন্ত্রী এবং শাসক দলের যে পার্টি কংগ্রেস হয়ে গেলে সে সম্বন্ধে মুখ্যমন্ত্রী আনন্দবাজার পত্রিকাকে বলেন, শুধু তত্ত্ব বা দর্শন নয়, চাই কমনসেন্স এবং এটাই হচ্ছে মার্ক্সবাদ। তিনি বেসরকারি পুঁজিপতিদের সঙ্গে যৌথ উদ্যোগের ব্যাখ্যা করতে গিয়ে বলেন সরকারে থেকে রাজ্যের সর্বনাশ করা যায়না এবং সেখানে পুঁজিপতিদের পুঁজি বিনিয়োগ করে দেশের মধ্যে শিল্প স্থাপন করতে হবে। রাজ্যের অবস্থা দেখে ব্যবস্থা করতে হবে। এটা চিন নয়। যৌথ শিল্প উদ্যোগ নিয়ে দলে কোনও বিরোধ নেই। পলিটব্যুরোর এক সদস্য বললেন ৭৮ সালের শিল্পনীতি অনুযায়ী আমরা চলছি। ৬৬-৬৭ সালে যে পুঁজি বাইরে চলে গেছে তাতে আমরা মনেকরি এই সরকারের আমলে আরও বেশি পুঁজি বাইরে চলে গেছে। আমাদের দেশে চা, পাট, ইঞ্জিনিয়ারিং শিল্প এবং কাপড় শিল্প সবচেয়ে বড় বুনিয়াদী শিল্প। অবশ্য এর মধ্যে চা ও পাট গ্রামীণ শিল্প। মহারাষ্ট্র, গুজরাট স্বাধীনতার পর শিল্পে বিকাশ লাভ করল এবং এটা পশ্চিম ভারতে থাকল না। অর্থাৎ পূর্বাঞ্চলের শিল্প সীমিত হতে থাকল। পূর্বাঞ্চলের শিল্প সূর্য অস্ত গেল। এই পরিপ্রেক্ষিতে বামফ্রন্ট সরকার শিল্প ক্ষেত্রে বৃদ্ধি ঘটাবার জন্য শিল্পপতিদের আহ্বান করে বলছেন যে এটা হবে তাদের পক্ষে মক্কাস্থান। সেই কারণে বহুজাতিক শিল্প সংস্থাগুলিকে সহযোগিতা করছেন। কেন্দ্রীয় সরকার ৫টা জেলাকে শিল্প বিহীন জেলা বলে

ঘোষণা করেছেন। সেখানে শিল্পস্থাপনের উদ্যোগকে স্বাগত জানাচ্ছি। কিন্তু কত পারসেন্ট শিল্পপতি অংশগ্রহণ করছেন, কতটা ব্যাঙ্ক থেকে পাওয়া যাবে এই করতে করতেই দিন শেষ হয়ে যাচ্ছে। অনগ্রসর জেলাগুলিতে যাতে তাড়াতাড়ি শিল্প স্থাপন করা যায় সেই চিন্তা করতে হবে। পশ্চিমবঙ্গে শিল্প ক্ষেত্রে বামফ্রন্ট সরকারের নীতি কি, বৃহত্তর শরিকদলের নেতৃবর্গ আজকে বলছেন সঠিক পথে চলছেন, কিন্তু এই ব্যাপারে পলিটব্যুরোর কি ডিসিসন হয়েছে সেটা ব্যাখ্যা করার প্রয়োজন আছে। শাসক দলের বৃহত্তম দল মার্কসবাদী কমিউনিস্ট পার্টির যে কংগ্রেস অধিবেশন হল সেখানে তারা কি প্রকৃত সিদ্ধান্ত নিয়েছেন শিল্প নীতির ক্ষেত্রে সেটা ব্যাখ্যা করার প্রয়োজন আছে। আমরা দেখতে পাচ্ছি একচেটিয়া পুঁজিপতির সঙ্গে যুক্ত হয়ে শিল্প ক্ষেত্রে যৌথ উদ্যোগ নিয়েছেন। আপনারা বলে থাকেন হলদিয়াতে পেট্রো-কেমিক্যাল কেন্দ্রীয় সরকার করতে চান না। কেন্দ্রীয় সরকার সেখানে লেটার অব ইনটেন্ট দিয়েছেন, তারই পরিপ্রেক্ষিতে আপনারা যৌথ উদ্যোগকে স্বাগত জানিয়েছেন হলদিয়াতে পেট্রো-কেমিক্যাল করবার জন্য। সেই ব্যাপারে কতটা পাবলিক শেয়ার হবে, কতটা গভর্নমেন্টের হবে, ব্যাঙ্কের কতটা হবে সেটা স্থির করতে হবে। ১৯৭৭ সাল থেকে এই বামফ্রন্ট সরকার শিল্পপতিদের কাছে নতুন প্রকল্প তৈরি করতে প্রতিশ্রুতিবদ্ধ হয়েছিলেন এবং তখন থেকে দেখা যাচ্ছে ওয়েবেল, ইলেক্ট্রনিকসের বিভিন্ন ইউনিটস বেসরকারি প্রতিষ্ঠানের সঙ্গে যৌথ মালিকানার মাধ্যমে প্রতিষ্ঠিত করার উদ্যোগ নিয়েছিলেন। স্যার, শিল্পে মন্দা শুরু হয়েছিল বিগত যুক্তফ্রন্টের সময় ১৯৬৭ সাল থেকে। তার কারণ এখন পর্যন্ত বের করলেন না যে এত শিল্প কি করে বন্ধ হয়ে গেল, রুগ্ন হল। কেন সেখানে বিভিন্ন বেনিফিট দিয়ে চালাতে হচ্ছে সেগুলি আপনারা দেখলেন না। তদানীন্তন সময়ে বহু শিল্পপতি পশ্চিমবঙ্গ ছেড়ে চলে গেলেন। আজকে আপনারা একচেটিয়া পুঁজিপতিদের আহ্বান করছেন। তার পাশে একটা কথা বলেছেন যে আমরা এটা পরীক্ষামূলকভাবে করছি, আমরা সজাগ থাকব। পরীক্ষামূলকভাবে দেখতে চাইছেন, তাহলে কি আপনারা গিনিপিগ টেস্টের মতো যৌথ উদ্যোগ করতে চাইছেন? মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিল্পপতিরা পশ্চিমবঙ্গ ছেড়ে চলে গিয়েছিল বলে পশ্চিমবঙ্গে শিল্পের উপর আঘাত এসেছিল, বিভিন্ন সময় শিল্প সিক হয়ে যাচ্ছিল। তারপর দেখা যায় ৬০ দশকে শিল্প এবং অর্থনীতির মধ্যে একটা রেষারেষি শুরু হয়ে যাওয়ায় শিল্পে দুরবস্থা শুরু হয়। তারপর ৭০ দশকে বিভিন্নভাবে বিদ্যুৎ বিভ্রাট। বর্তমানে বিদ্যুৎ বিভ্রাট বেড়ে গেছে, সেই পরিপ্রেক্ষিতে শিল্পে দুরবস্থা এসেছে। ১৯৮৭ সালের নির্বাচনের পরিপ্রেক্ষিতে জনসাধারণের কাছে, বেকার যুবকদের কাছে একটা চমক দেবার জন্য যদি হাওয়া তুলে দেন যে এতগুলি শিল্প হচ্ছে, সেই ইউনিটগুলি যদি প্রকৃতভাবে কার্যকর না করেন তাহলে আগামী দিনে এটা আপনাদের পথের কাঁটা স্বরূপ হয়ে দাঁড়াবে।

সেদিক থেকে আমি মনেকরি আমাদের শিল্পমন্ত্রীর সজাগ থাকা উচিত। আমরা দেখলাম হলদিয়ায় পেট্রো-কেমিক্যাল করার ব্যাপারে ৭০০ কোটি টাকা নিয়োগ করবেন এবং এই ব্যাপারে রামপ্রসাদ গোয়েঙ্কা থেকে আরম্ভ করে সুদর্শন বিড়লা পর্যন্ত একটা গাঁটছড়া বেঁধেছেন। বাস্তবে দেখছি এরফলে শিল্প বিকাশের ক্ষেত্রে একটা পরিপন্থী অবস্থা সৃষ্টি হয়েছে। বামফ্রন্ট সরকার মিশ্র অর্থনীতিতে বিশ্বাস করছেন এবং শিল্প তৈরি করতে গিয়ে এই যে বেসরকারি শিল্প উদ্যোগ নেবার কথা চিন্তা করছেন তাকে আমরা নিশ্চয়ই স্বাগত জানাব। তবে একটা কথা মনে রাখবেন, এই সমস্ত শিল্প সংস্থা ঠিকভাবে পুষ্ট করবার জন্য এবং এই উদ্যোগকে

এগিয়ে নেবার জন্য আপনাদের খুব ভালভাবে চেষ্টা করতে হবে। আমরা দেখছি ফিলিপ্স এবং জি ই সি প্রভৃতি বেসরকারি প্রতিষ্ঠানের সঙ্গে আপনাদের যোগাযোগ হচ্ছে এবং তাদের নূতনভাবে লাইসেন্স দেবার ব্যবস্থা হচ্ছে। এই সমস্ত বহুজাতিক সংস্থার মাধ্যমে শিল্প স্থাপন করবার জন্য সরকার যে প্রচেষ্টা চালাচ্ছেন বা এই ধরনের যে চিন্তায় মগ্ন আছেন তাতে আমি জিজ্ঞেস করছি এর পাশাপাশি সিক ইন্ডাস্ট্রিগুলোকে উন্নত করবার জন্য আপনারা কি প্রচেষ্টা চালাচ্ছেন? যে সমস্ত শিল্পগুলি বন্ধ হয়ে রয়েছে সেক্ষেত্রে কি ব্যবস্থা নিচ্ছেন সেটা কিন্তু মন্ত্রী মহাশয়ের বক্তব্যের মধ্যে পাচ্ছিনা। যে সমস্ত ফাইন্যান্সিয়াল সংস্থা রয়েছে সেগুলিকে ঠিকভাবে কার্যকর করতে হবে এবং শিল্পপতিরা যাতে সহায়তা করে তারজন্য চেষ্টা করতে হবে। আপনারা আজকে বিভিন্ন জায়গায় যে সমস্ত গ্রোথ সেন্টার করছেন তাতে আমার বক্তব্য হচ্ছে এগ্রিকালচারাল ল্যান্ডকে নষ্ট করে যে গ্রোথ সেন্টার করেন তাহলে কিন্তু এগ্রিকালচারাল প্রোডাক্টস এর ক্ষতি হবে এবং সেই জিনিসটি মন্ত্রী মহাশয়কে চিন্তা করতে হবে। চিপ কুইরি কর্পোরেশন বাঁকুড়ায় বেশি করে বিক্রি করে। আপনারা চিপ কুইরি কর্পোরেশন করবার যে উদ্যোগ নিয়েছেন সেটাকে তরান্বিত করছেন না কেন? পাকুরের পাথরের চেয়ে বাঁকুড়া এবং পুরুলিয়ার পাথর ভাল কাজেই এটাকে আপনারা কাজে লাগাতে পারেন। এগুলো কাজে লাগাতে গিয়ে একটা কমপিটিশন সৃষ্টি হতে পারে। আমি আমার কাটমোশনে বলেছি রানিগঞ্জের কাছে যে আলফ্রাম আছে সেখানে আদিবাসী শ্রমিকরা কাজ করে এবং সেটা দীর্ঘদিন ধরে বন্ধ হয়ে রয়েছে। আপনারা এটা খোলার ব্যবস্থা করছেন না কেন? তারপর, যে সমস্ত প্রাকৃতিক সম্পদ রয়েছে সেগুলোকে কার্যকর করার ব্যবস্থা করুন। কয়লাখনি থেকে আরম্ভ করে বিভিন্ন জায়গায় উন্নতি করবার জন্য যা কিছু প্রয়োজন সেই ব্যবস্থাগুলো আপনারা করুন। এইসব ব্যবস্থা করলে এর পাশাপাশি অনেক অ্যানসিলিয়ারি ইন্ডাস্ট্রি গড়ে উঠবে এবং আরও পরিপূরক শিল্প গড়ে উঠবে। কিন্তু আপনারা যেভাবে চলেছেন তাতে আমরা হতাশাগ্রস্ত। আমি আশাকরি মন্ত্রী মহাশয় তার জবাবে এগুলি আমাদের কাছে পরিষ্কার করে বলবেন।

[4-10 — 4-20 P.M.]

**শ্রী তরুণ চ্যাটার্জি** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শিল্প বাণিজ্যমন্ত্রী যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন, তাকে সমর্থন জানিয়ে, আমি দু-চার কথা বলছি। প্রথমে আমাদের মাননীয় জয়নাল সাহেব শিল্প বিপ্লব দিয়ে শুরু করলেন। কিন্তু কতকগুলি কনডিশন আছে, যে কনডিশনে শিল্প বিকাশ হয়না। আমাদের দেশে এখনও ভূমি সংস্কার হলনা। মৌলিক ভূমি সংস্কারের সঙ্গে শিল্প বিকাশ জড়িত—ষোড়শ শতাব্দীতে—ইউরোপে হয়ে গেছে। ভারতবর্ষে শিল্প আছে। কিন্তু সামন্ততান্ত্রিক অবস্থার মধ্যে শিল্প বিকাশ হয়না। ভারতবর্ষের সংবিধানের মধ্যে থেকে পশ্চিমবাংলা সরকার কখনই বলতে পারেনা যে শিল্পে পূর্ণ বিকাশ ঘটাতে পারবে। আজকে শিল্পের বিকাশ সাধন করার ব্যাপারে অনেকরকম ব্যবস্থা নেওয়া হয়েছে, এবং তার ব্যাপারে মাননীয় সদস্যদের সাজেশন আছে, মন্ত্রী মহাশয় সেগুলি শুনে তিনি তার বক্তব্য রাখার চেষ্টা করবেন। দুর্গাপুরের ডি পি এল এবং কেমিক্যালসের কথা বলেছেন। ১৯৫৬ সালে এই ডি পি এল শুরু হয়েছে। একটা ডি পি এল-এর আয়ুষ্কাল হচ্ছে ২০ বছর। ১৯৭৬ সালে এটা শেষ হয়ে যাবার কথা। ষষ্ঠ ইউনিট কমপ্লিট করে ফেলা হয়েছে—

সেখান থেকে ৮০ মেগাওয়াট দিচ্ছে। কোক ওভেন ১৯ ওভ্যান চলছে। ইমারজেন্সি চলাকালীন কোনওরকম মেনটেনেন্স না করে তাকে চালানো হয়েছিল এটা উনি জানেন এবং যারা টেকনিক্যাল এক্সপার্ট তারাও জানেন যে কোক ওভেনকে কিছু কিছু রেস্ট দিতে হয়, তারপর রিপেয়ার করে তারপর এগুলিকে চালু করতে হয়। কোক ওভেন রিপেয়ার করা হল না— তারপর ১৯৭৮ সালে বন্যায় মারাত্মকভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে এবং এই ক্ষতিগ্রস্ত হবার পর এখন এই কোক ওভেন নূতন করে চলছে। ডি পি এল বর্তমানে অপেক্ষাকৃত ভাল চলছে। খবরের কাগজে দেখা যায় কলকাতাকে ১০/৩০/৪০ দিচ্ছে এবং প্রত্যেক দিন ৮০/৯০ করে ইন্ডাস্ট্রিগুলিকে দিচ্ছে। আগে স্টিল ইন্ডাস্ট্রিকে দেওয়া হতনা। কিন্তু বর্তমানে জ্যোতিবাবুকে তারা অনুরোধ করেছিল স্টিল অথরিটি। আপাতত স্টিলকে আমরা দেওয়া শুরু করেছি। সমস্ত সেন্ট্রাল আন্ডারটেকিং কারখানা M.A.M.C, D.Ch, F.C.I সার কারখানাকে দেওয়া হয়। একথা জোর করে বলা যায় এখানে একটা স্টেবিলিটি এসেছে এবং ডি পি এল-এর অবস্থা অপেক্ষাকৃত ভাল।

কেমিক্যালের কথা বলেছেন। দুঃখের বিষয় তখন কিছু লোক কারখানা করতে হবে বলে যেন তেন প্রকারেন একটা কারখানা করে দিল। কিন্তু উনি নিশ্চয় জানেন বা জানেন কিনা জানি না এই ডি.সি.এল. কারখানা ১৯৪০ সালের টেকনিক্যাল নো হাউ নিয়ে এসেছে ষাটের দশকে। ১০৪ কোটি টাকা চাপিয়ে দিয়েছে। ফলে প্রথম থেকেই রুগ্ন অবস্থা হয়েছে। কাজেই এই অবস্থায় সেই কারখানা চলতে পারে না। দুর্গাপুর অ্যালয় স্টিল বেড়েছে? দুর্গাপুর স্টিল কারখানার স্টিল ডিজাইন প্ল্যান দ্বিতীয় মহাযুদ্ধের আমলের। সায়মন কার্ভস কোম্পানী, বৃটিশ সাম্রাজ্যবাদ কোম্পানীর সঙ্গে চুক্তি করে এই দুর্গাপুর স্টিল কারখানা করা হল। কেন্দ্রীয় সরকারের কমিশন স্বীকার করেছেন প্রোডাকশন ক্যাপাসিটির ব্যাপারে যেভাবে প্রচার করা হচ্ছিল অতটা হবেনা। এই কথা ঠিক যে, ডি.পি.এল.এ লোক নেওয়া হচ্ছে। আর পাশাপাশি অ্যালয় স্টিল লোক ছাঁটাই করার প্রস্তাব হচ্ছে। ফার্টিলাইজার কারখানার জন্য ওদের আমলে বিরাট সুযোগ দেওয়া হয়েছে এক্সপ্যানসনের। এশিয়ার মধ্যে একটা বিগেস্ট কারখানা করব বলা হয়েছিল। কিন্তু কি দেখলাম? এক্সপ্যানসন করছেন না। এই ফার্টিলাইজারের পরমায়ু মাত্র ১৫ বছর। ১৯৭০ সালে এই কারখানা চালু হলে ১৯৮৫ সালে এর পরমায়ু শেষ হয়ে গেছে। বার বার বলা হয়েছে, কিন্তু এক্সপ্যানসন হচ্ছে না। পার্লামেন্টে কয়েকদিন আগে প্রশ্নোত্তরে জানা গেল দুর্গাপুর ফার্টিলাইজার-এর এক্সপ্যানসনের জন্য এক পয়সাও রাখেন নি। কিন্তু আপনারা জেনে রাখুন রাজীব গান্ধীর ৭টি বিধানসভা কেন্দ্রে ৭টি ফার্টিলাইজার কারখানা হচ্ছে। অথচ দুর্গাপুরে বিরাট সুযোগ ও সম্ভাবনা থাকা সত্ত্বেও এখানে এক্সপ্যানসন হচ্ছে না। এরজন্য কতকগুলি কন্ডিশন আছে। শিল্প বিকাশের জন্য জল চাই, কয়লা, কাঁচামাল চাই। নিশ্চয় বিধানবাবু এই জায়গাটিকে সেইভাবেই ঠিক করেছিলেন। দুর্গাপুর মহকুমায় কয়লা আছে, দামোদরের জল আছে এবং কাঁচামাল কাছেই পাওয়া যাবে। কিন্তু দেখা গেল কি? সম-মাশুল নীতির ফলে দুর্গাপুর মহকুমার কয়লা বম্বেতে যে দরে বিক্রি হয় দুর্গাপুরেও সেই দরে বিক্রি হয়। শিল্প বিকাশ হবে? অসম্ভব। এটা যেমন সবার ক্ষেত্রে প্রযোজ্য তেমনি তুলোর ব্যাপারে'ও সেই একই নীতি সবার ক্ষেত্রে প্রযোজ্য হওয়া উচিত। বম্বেতে যে দরে তুলো পাওয়া যায় আমাদের এখানে কি সেই একই দরে তুলো পাওয়া যায়? এই অবস্থার মধ্যে শিল্প বিকাশ হবে কি করে? বার্ণপুর কারখানা ১৯৭০ সালে

হ্যান্ড ওভার করে দিলেন। এই কারখানা বীরেন মুখার্জি শেষ করে দিয়েছিলেন। এখন ৩০% লোক ছাঁটাই করার প্রস্তাব এসেছে। ওয়াগন ফ্যাক্টিতে ৩০ হাজার লোক নিযুক্ত আছে। তার অ্যানসিলারি ওয়াগন ফ্যাক্টি নিয়ে ১ লক্ষ ৮০ হাজারের মতো লোক যুক্ত আছে। তারা এখন একটা অনিশ্চয়তার মধ্যে দিন যাপন করছে, কখন ছাঁটাই হবে বুঝতে পারছে না। শিল্পের যৌথ উদ্যোগের ব্যাপারে আপনাদেরই ভিতর কন্ট্রাডিকশন দেখা যাচ্ছে আপনারা একবার বললেন গোয়েঙ্কার সঙ্গে গাঁটছড়া বেঁধেছেন। আবার কাশীবাবু বললেন গাঁটছড়া বাঁধার জন্য ধন্যবাদ। কিন্তু ডিলে হচ্ছে কেন? কে, কার, কোনও, দলে আছে সেটা আপনারাই জানেন। দেবপ্রসাদবাবু বললেন আপনারা তো এতদিন ধরে বলে আসছেন, আবার এদেরই সঙ্গে গাঁটছড়া বেঁধেছেন? দেবপ্রসাদবাবুর এটা জানা উচিত যে, ভারতের সংবিধানের মধ্যে ঢুকে সেই সময় যদি আপনারা যুক্তফ্রন্ট সরকার করতে পারেন তাহলে তারমধ্যে ঢুকে স্টেটের হাতে কম ক্ষমতা থাকায় এ ছাড়া উপায় কি আছে?

[4-20 — 4-30 P.M.]

যুক্তফ্রন্টের সময় ওদের পার্টি যদি থাকতে পারে তাহলে যৌথ উদ্যোগেও থাকা দরকার। এখন প্রশ্ন হল, এখানে ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্টে কোনও কারখানা যদি বন্ধ হয় তাহলে রাজ্যের হাতে কি কোনও ক্ষমতা আছে? স্যার, যখন রাজ্যের হাতে আরও ক্ষমতা দেওয়ার ব্যাপারে এবং কেন্দ্র-রাজ্য সম্পর্ক পুনর্বিন্যাসের দাবি আমরা তুলে ধরেছি শ্রমিক শ্রেণী এবং শিল্প কারখানার স্বার্থে তখন দেখছি, ওরা বাধা দিচ্ছেন। এই যে একটার পর একটা কারখানা রুগ্ন হচ্ছে—কোন আইন আছে? একটাও আইন নেই। এই যেখানে অবস্থা সেখানে প্রশ্ন হল, তাহলে কেমন করে রক্ষা করা যাবে? এ ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার যে নীতি নিয়েছেন তাতে তারা পরিষ্কার বলেছেন, কারখানা রুগ্ন হলে সেই সমস্ত কারখানা দিয়ে দিতে হবে। ইন্টার-ন্যাশনাল মানিটারি ফান্ড থেকে যে টাকা নেওয়া হয়েছে সেই টাকা সরকারি কারখানা বা সরকার নিয়ন্ত্রিত কারখানায় কতটা দেওয়া হয়েছে এবং ব্যক্তিগত মালিকানাধীন কারখানাগুলিতে কতটা দেওয়া হয়েছে সে সব আপনারা জানেন। সেখানে ব্যক্তিগত মালিকানাধীন কারখানাগুলিকেই তারা বাড়াবার চেষ্টা করছেন। এই যদি কেন্দ্রীয় সরকারের শিল্পনীতি হয় তাহলে পন্ডিত নেহেরু যেটা চেয়েছিলেন সেটা হবেনা। টু পিলার সিসটেম বলে একটা সিসটেম তিনি চালু করেছিলেন—একদিকে ব্যক্তিগত মালিকানাধীন কারখানা থাকবে এবং অন্যদিকে সরকারি মালিকানাধীন কারখানা থাকবে। পরবর্তীকালে ব্যক্তিগত মালিকানাধীন কারখানাকে পরাস্ত করে সরকারি মালিকানাধীন কারখানাগুলি এগিয়ে যাবে। সেখানে হল কি? কোনও কারখানা হলনা। অপথালমিক গ্লাস ফ্যাকটরির ব্যাপারে আগেই ক্যাবিনেটের ডিসিসন হয়ে আছে যে সেটা বন্ধ হয়ে যাবে। কারণ কি? সেই কারখানার মধ্যে যারা বোর্ডে আছেন তারা ব্যক্তিগত মালিকানাধীন কারখানার মালিক। এখানে মাননীয় সদস্য মান্নান সাহেব বললেন, ট্রেড ইউনিয়ন থেকে এগুলি দেখা হয়না কেন? আমি তাকে বলব, এখন তো ট্রেড ইউনিয়নের দায়িত্ব বেড়ে গিয়েছে। সুব্রতবাবু থাকলে বুঝতে পারতেন যে সেখানে বিশেষ করে সিটুর দায়িত্ব অনেক বেড়ে গিয়েছে কারখানাগুলিকে কিভাবে বাঁচানো যায় সে ব্যাপারে। দুর্গাপুর কারখানায় ওরা প্রস্তাব রাখলেন যে ওভার টাইমে কস্টিং বাড়ছে—সেখানে ইউনিয়ন দায়িত্ব নিয়ে কত কম ওভারটাইম করা যায়, কিভাবে অ্যাডজাস্ট করে প্রডাকশন

ঠিক রাখা যায় সেটা দেখছেন। জয়েন্ট কমিটির কথা কেউ কেউ বললেন। জয়েন্ট কমিটি সব জায়গায় নেই। একজন সদস্য বললেন, পশ্চিমবাংলায় শিল্পে কেন শ্রমিকদের অংশ গ্রহণ করানো হচ্ছেনা? দুর্গাপুর কারখানায় স্টিলে হয়েছে? অ্যালয় স্টিলে হয়েছে? ই.সি.এল-এ হয়েছে? কোথাও হচ্ছেনা। তবে এই প্রসঙ্গে আমি বলতে পারি, এ ব্যাপারে চেষ্টা করা হচ্ছে, বোর্ডে যাতে তাদের আরও বেশি করে পার্টিসিপেট করানো যায় তারজন্য মন্ত্রী মন্ডলী নিশ্চয় চিন্তাভাবনা করছেন এবং করবেন। এবারে আমি ওয়াগন শিল্প সম্বন্ধে কয়েকটি কথা বলছি। ওয়াগন ফ্যাক্টরিগুলিতে কিভাবে অর্ডার কাট করা হয়েছে সেটা আপনারা জানেন। তাহলে ওয়ার্কাররা যাবে কোথায়? কাজেই এই অবস্থায় যদি বলি শিল্প বিপ্লব হয়েছে তাহলে ভুল বলা হবে, শিল্প বিপ্লব হবেনা। মান্নান সাহেব জলের কথা বললেন। সেখানে দামোদর থেকে অপেক্ষাকৃত জল বাড়ানো হয়েছে কিন্তু আর জল পাওয়া যাবেনা। কেন্দ্রীয় সরকার বলে দিয়েছেন দামোদর থেকে আর জল দেবনা। এটা আপনাদের জেনে রাখা উচিত যে দুর্গাপুরে একটা প্রচন্ড সঙ্কট আসছে জলের। কেন্দ্রীয় সরকার বলছেন জল দেবেন না। অজয়, ময়ুরাক্ষী থেকেও নয়। এই অবস্থায় আমাদের হাতে পূর্ণ ক্ষমতা নেই শিল্প বিকাশ ঘটানোর। সেখানে কেন্দ্রীয় সরকারের নীতির যদি পরিবর্তন না হয় তাহলে কোনও রাজ্য সরকারের পক্ষে শিল্প বিকাশ ঘটানো সম্ভব নয়। পরিচালনার সুষ্ঠু ব্যবস্থা নিশ্চয় হচ্ছে, সে দিকে অপেক্ষাকৃতভাবে ভালো ফলও পাওয়া যাচ্ছে একথা জোরের সঙ্গে বলতে পারি কিন্তু কেন্দ্রের নীতির পরিবর্তন না হলে আমূল পরিবর্তন সম্ভব নয়। জয়নাল সাহেবকে বলি, আপনাদের আমলে চিরকুটে লিখে চাকরি হত, এখন কিন্তু তা আর হচ্ছেনা, এখন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের থ্রু দিয়ে চাকরি হচ্ছে। কাজেই এ ক্ষেত্রেও অপেক্ষাকৃত ভালো ব্যবস্থা হয়েছে তা জোরের সঙ্গে বলতে পারি। আমরা একথা কখনও বলি না বা এ দাবি করি না যে সমস্ত কিছু ভালো হয়ে গিয়েছে, শিল্প বিকাশের অবস্থা ঘটে গিয়েছে তবে একথা বলি, সমস্ত কাগজগুলিও বলছে যে পশ্চিমবঙ্গের অবস্থা শিল্প বিকাশের পক্ষে সহা্যক। শিল্পপতিরাও একথা বলছেন এবং যারা চশমা দিয়ে দেখেন না তারাও বলছেন অবস্থা অপেক্ষাকৃত ভালো। কাজেই মাননীয় মন্ত্রী মহাশয় যা রেখেছেন, সেই রাখার মধ্যে আছে যে কতগুলি যৌথ উদ্যোগে চলছে। আমি আশা করব বেকার যুবকদের কথা যারা বললেন, তারা নিশ্চয়ই দুর্গাপুরে, বার্ণপুরে যে সমস্ত কারখানাগুলি বন্ধ আছে সেগুলি খোলার জন্য সোচ্চার হবেন। কলকাতায় পিলকিংটন গ্লাস ফ্যাক্টরি বন্ধ হয়ে আছে, বলরামপুরে পেপার মিল বন্ধ হয়ে আছে, রানিগঞ্জ রিফাইনারি বন্ধ হয়ে আছে, দুর্গাপুর রিফাইনারি বন্ধ হয়ে আছে, এই বিষয়ে তারা সোচ্চার হবেন এবং নুতন করে তাদের আবার বেকারির দিকে ঠেলে দেবেন না। এই বক্তব্য রেখে মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয়-বরাদ্দ এখানে রেখেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-30 — 4-40 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ইন্ডাস্ট্রির উপরে আমার বলার খুব একটা ইচ্ছে ছিলনা। কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয় যে বিলটি আমাদের কাছে দিয়েছেন তাতে একটি বিষয়ে না বললে নয়। সেটা হচ্ছে worse condition of drug industry. এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়। আজকে পশ্চিমবঙ্গের ড্রাগ ইন্ডাস্ট্রি দিনের পর দিন শেষ হতে বসেছে। ভেষজ শিল্পে পশ্চিমবাংলা সারা ভারতবর্ষের মধ্যে এখন সপ্তম স্থানে গিয়ে পৌঁছেছে।

ড্রাগ ইন্ডাস্ট্রি সম্পর্কে বলার কারণ যত বড় বড় ঔষধ কারখানাগুলি ফাইজার থেকে আরম্ভ করে যে সমস্ত ড্রাগ ইন্ডাস্ট্রি আগে কলকাতায় প্রোডাকশন করত, তারা এখন বোম্বে, মাদ্রাজে উঠে যাচ্ছে। তার কারণ হচ্ছে র' মেটেরিয়ালস। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এরা শিল্পের কথা বলেন। ১৯৬৭ সাল থেকে ১৯৬৯ পর্যন্ত এরা দিতে হবে, দিতে হবে, নইলে গদি ছাড়তে হবে, এই স্লোগান দিয়ে পশ্চিমবাংলার এই শিল্পে শ্মশান এনে দিয়েছে। একটা শিল্প করতে গেলে শ্রমিকদের সংগঠিত করতে হয়, শিল্পের উন্নতি করতে গেলে বিদ্যুতের উন্নতি করতে হয়, শিল্পের উন্নতি করতে গেলে যে আওয়াজ সৃষ্টি করতে হয়, সেটা না করে ১৯৬৭ সালে যে আওয়াজ এরা তুলেছিলেন তাতে সবকিছু বিষাক্ত করে দিয়েছে। এর ফলে ইন্ডিয়া ফ্যানে যেখানে ১০ হাজার লোক কাজ করত সেটা উঠে গেছে। আজকে এরা চিৎকার করছেন যে শিল্পের বিকাশ করতে চাই। এরা শিল্পকে শ্মশানের মধ্যে নিয়ে গেছে। অবশ্য আপনারা জানতেন না যে কোনওদিন এই ঘরে ঐ জায়গায় এসে বসবেন। এখানে এসে বসবেন এটা ভাবেন নি বলে তখন যা পেরেছেন তাই করেছেন। আমাদের মুখ্যমন্ত্রী জ্যোতি বাবু বলেছিলেন, যখন ডাঃ বিধানচন্দ্র রায় ছিলেন, আমি পড়ে দেখছিলাম, আমরা বিদ্যুৎ দিয়ে কি করব? আমরা বিদ্যুৎ দিয়ে কি ভাতে খাব? ঐ টাকা স্বাস্থ্যে দিন, ঐ টাকা শিক্ষায় দিন। আজকে অধিকাংশ হাসপাতালে যান তাহলে দেখবেন সেখানে ঔষধের কি দুরবস্থা। আপনি অবাক হয়ে যাবেন, আপনি যদি সেন্ট্রাল ড্রাগ মেডিক্যাল স্টোরে যান তাহলে সেখানে দেখবেন যে অধিকাংশ ড্রাগ যেগুলি সাপ্লাই করার কথা সেগুলি আসে বাইরে থেকে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় এখানে আছেন। উনি হলদিয়া পেট্রো-কেমিক্যাল নিয়ে চেষ্টা করছেন। কানাই বাবুও পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স নিয়ে চিৎকার করে করে ভদ্রলোক স্বর্গত হয়েছেন। এখন উনি এই হলদিয়া কমপ্লেক্স নিয়ে চিৎকার করছেন। আজকে ৭৫ ভাগ তো দিয়ে দিয়েছেন গোয়েঙ্কার পদতলে, আর ২৫ ভাগ রেখেছেন। এই ২৫ ভাগ নিয়ে এক বছরে যে লস হবে তাতে তো আপনাদের রাইটার্স বিল্ডিংস বিক্রি করতে হবে। আপনারা নীতির কথা বলেন। একচেটিয়া পুঁজিপতি, একচেটিয়া যৌথ ব্যবসায়ী, মাল্টি ন্যাশনাল যেই রাজীব গান্ধী করেন তখন আই.এম.এফ-এর কাছ থেকে টাকা নিচ্ছে, ওয়ার্ল্ড ব্যাঙ্কের কাছ থেকে টাকা নিচ্ছে বলে জ্যোতিবাবু চিৎকার করেন। আর ঐ একই ভদ্রলোক আবার যৌথ প্রকল্পে ব্যবসা করার জন্য চলেছেন। এই তো আপনাদের নীতি। কোথায় নীতি? প্রতি কথায় আপনারা বলেন আমাদের লক্ষ কাছে একটা কারণে যে আপনারা যৌথ উদ্যোগে ব্যবসা না করলে দেশ এগোতে পারেনা, যা আমরা বুঝে ছিলাম ৫০ বছর আগে। আপনারা ঘোষ, সেইজন্য ৭০ বছরে জ্ঞান হবে, কিন্তু আপনিতো বোধ হয় বোস? আপনার জ্ঞান এত দেরিতে হল কেন? আরও আগে হওয়া উচিত ছিল। আপনাদের ৮০ বছর বয়সে জ্ঞান হবে। আমরা আরম্ভ করেছি বহু আগে, আপনারা বার বার চিৎকার করতেন টাটা বিড়লার দালাল, টাটা বিড়লার সঙ্গে কাজ করছেন, আপনারা আজকে কার সঙ্গে কাজ করছেন? বুঝেছেন, তবে শেষে আপনাদের জ্ঞানটা হয়েছে কখন? না, পশ্চিমবাংলা যখন শিল্পে শেষ, পশ্চিমবাংলা যখন শিল্পের শ্মশান শয্যায় এসে দাঁড়িয়েছেন, পশ্চিমবাংলা যখন বেকারত্বের জ্বালায় মানুষ ছটফট করছে, সারা ভারতবর্ষে বেকারদের সেই একের পাঁচ ভাগ পশ্চিমবাংলায় বেকার রয়েছে। আর আপনারা শিল্পের কথা বলছেন, আমি আপনাকে বলি, আমরা চেষ্টা করে দিল্লি থেকে সুন্দরবনে — আজকে মাননীয় অধ্যক্ষ মহাশয়, মন্ত্রী

মহাশয়কে বলি, আমরা সুন্দরবনে প্রথম হবে, একটা মিনি ফার্টিলাইজার ফ্যাক্টরি করার জন্য আমরা লেটার অব ইনটেন্ট পেয়েছি, আমরা সুন্দরবনে সার কারখানা করছি। আমি আপনাকে বলব, আপনারা বাধা দেবেন না, আপনাদের বাধা দেবার অভ্যাস আছে, বাধা না দিয়ে সহযোগিতা করবেন। সহযোগিতা করলে কাজ হবে। আমি আপনাকে বলব সুন্দরবনে এই প্রথম হবে একটা শিল্প, তাও হবে ভারত সরকারের উদ্যোগে যা আপনারা আজ পর্যন্ত করতে পারেন নি। আপনারা পশ্চিমবাংলার শিল্পকে শেষ করে দিয়ে আজকে শিল্প করার জন্য যে উদ্যোগ নিয়েছেন, এরজন্য আপনাদের আর ধন্যবাদ দেবনা, আপনাদের ধিক্কার দেব।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সত্যবাবু তার বক্তব্য রাখার সময় ৭০ বছর বয়সে ঘোষেদের বুদ্ধি হয়, এইরকম উক্তি করে এখানে একটা কমিউনিটির প্রতি কটাক্ষ করেছেন। ঘোষ এবং বোস এইরকমভাবে বলেছেন, এটা এক্সপানজ করা হোক, কারণ তিনি এই কথা বলে তার ব্যাড টেস্টের পরিচয় দিয়েছেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** আমি কোনও কমিউনিটিকে লক্ষ করে বলিনি, হালকা চালে বলেছি।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এটা পার্লামেন্টারি কি আনপার্লামেন্টারি তা দেখছি, যদি আপত্তি করা হয় তাহলে যে তা এক্সপানজ করতে হবে তার কোনও মানে নেই, আমি এই বিষয়ে একজামিন করে দেখছি।

[4-40 — 5-00 P.M.]

**শ্রী ভুপালচন্দ্র পান্ডা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় শিল্পমন্ত্রী মহাশয় শিল্প খাতে যে ব্যয় বরাদ্দ দাবি এখানে পেশ করেছেন তাকে পরিপূর্ণ সমর্থন জানিয়ে কয়েকটি কথা রাখতে চাই। আমাদের এই পশ্চিমবঙ্গ এককালে ছিল শিল্পে সমস্ত রাজ্যের অগ্রণী। শিল্পে ছিল সবচেয়ে অগ্রসর রাজ্যগুলির মধ্যে অন্যতম। কিন্তু আজকে সে অনেক রাজ্যের পিছনে পড়ে গেছে। এর কারণ কি? এর কারণ সকলেই জানেন, প্রথমত কেন্দ্রীয় সরকারের বিমাতৃসুলভ মনোভাব, তারা এই নীতি নিয়ে চলেছে এবং আর একটি হচ্ছে মাশুল সমীকরণ নীতি। পশ্চিমবঙ্গে উৎপন্ন কয়লা, লোহা, ইস্পাত সারা ভারতে একই মাশুলে সরবরাহ করা হবে, কিন্তু পশ্চিমবঙ্গের জন্য যে সুতো, সুরাসার প্রভৃতি কাঁচামাল, যেগুলো আমাদের অত্যন্ত প্রয়োজন, তারজন্য দিতে হয় আমাদের অধিকতর মূল্য। দ্বিতীয়ত কেন্দ্রীয় সরকারের যে লাইসেন্স নীতি, লাইসেন্স প্রদানের নীতি—বড় বড় শিল্পপতিরা পশ্চিমবঙ্গে শিল্প করবে বলে লাইসেন্স নিয়ে মিথ্যা অজুহাতে পশ্চিমবঙ্গে শিল্প না করে ভিন্ন রাজ্যে ঐসব শিল্প তারা গড়ছে। তাছাড়া হলদিয়াতে পেট্রো-কেমিক্যাল, লবন হ্রদে ইলেকট্রনিক্স কারখানা গড়ার লাইসেন্স দানে গড়িমসি, না মঞ্জুর মনোভাব। দ্বিতীয় কথা হচ্ছে, বড় শিল্প করার ক্ষেত্রে পশ্চিমবঙ্গে যথেষ্ট নিজস্ব পুঁজির অভাব রয়েছে। কারণ শিডিউল্ড ব্যাঙ্ক এবং এল.আই.সি-তে এই রাজ্যে যে পরিমাণ টাকা জমা পড়ে তার খুব কম অংশই এ রাজ্যে পুনর্নিয়োগ হয়। আমাদের অর্থ সমীক্ষার যে বইটি দেওয়া হয়েছে তার ২৫ পৃষ্ঠায় জাতীয় অর্থ লগ্নি সংস্থাগুলি কর্তৃক দেওয়া মাথা পিছু আর্থিক সহায়তার ১৯৮৪-৮৫ সালের হিসাবে আমরা দেখছি যেখানে গুজরাট পেয়েছে ৯১.৩৬% হরিয়ানা পেয়েছে ৯৭.৬৩% মহারাষ্ট্র পেয়েছে ৮৫.৩৪% তামিলনাড়ু পেয়েছে

৭৪.৪২% এবং সারা ভারতের লগ্নির গড় হার যেখানে ৪৯.৬১% সেখানে পশ্চিমবঙ্গে লগ্নি হয়েছে মাত্র ৩৬.৫৭% আর শিডিউল ব্যাঙ্কগুলির আমানতের টাকার লগ্নির হার হচ্ছে মহারাষ্ট্রে যেখানে ৯৬.১% তামিলনাড়ুতে ৯৫.১% সেখানে পশ্চিমবঙ্গে ৫৭% এবং শুধু তাই নয় সারা ভারতের যেখানে গড় হচ্ছে ৬৮.৮% সেখানে পশ্চিমবঙ্গ তার থেকেও নিচে রয়েছে। এল.আই.সি থেকে যে পরিমাণ টাকা বিভিন্ন রাজ্যে ইনভেস্ট হচ্ছে তার হারটা কি দেখুন, মহারাষ্ট্রে ১৫.৫%, তামিলনাড়ুতে ৮.৭১%, আর পশ্চিমবঙ্গে ৭.৯৫% মাত্র। এই অবস্থায় পশ্চিমবঙ্গের ভয়াবহ বেকারি দূর করার জন্য আমাদের মাঝারি ও ক্ষুদ্র কুটির শিল্প বিকাশের দিকে অধিকতর নজর দিতে হবে। বিশেষ করে শহরাঞ্চলে এই দিকে বিশেষ নজর দিতে হবে। অন্য দিকে কুটির ও হস্ত শিল্পের ক্ষেত্রে উৎসাহ দেওয়ার সাথে সাথে গ্রামাঞ্চলে কৃষি শিল্পের ওপর বিশেষ গুরুত্ব দিয়ে জেলাগত অবস্থার ভিত্তিতে পরিকল্পনা গ্রহণ করে পঞ্চায়েত এবং সমবায়কে তার সাথে সংশ্লিষ্ট করা অত্যাবশ্যক। এ বিষয়ে আমাদের যথেষ্ট সুযোগ রয়েছে, সে সুযোগকে আমাদের কাজে লাগাতে হবে। বিশেষ করে গ্রামাঞ্চলে কৃষি ভিত্তিক শিল্প বিকাশের দিকে জোর দিতে হবে। সব চেয়ে দুঃখের কথা হচ্ছে পাট শিল্পের ব্যাপারে কেন্দ্রীয় সরকার থেকে আরম্ভ করে শিল্পপতিরা পর্যন্ত মিথ্যা প্রচার চালাচ্ছে, তাদের বক্তব্য হচ্ছে সিনথেটিকের আমদানির ফলে পাটের ইন্টান্যাশনাল এবং ন্যাশনাল বাজারে পাটের চাহিদা কমে গিয়েছে। তাদের এই প্রচার, সম্পূর্ণ মিথ্যা প্রচার, ভুল প্রচার, কারণ আমরা দেখতে পাচ্ছি বহু পাট-কল বন্ধ থাকা সত্ত্বেও উৎপাদন বাড়ছে এবং কাঁচা পাট কোথাও মজুত হয়ে থাকছে না। যে শিল্প প্রতিষ্ঠানগুলিতে কাজ চলছে সেগুলির প্রডাকশন দিনের পর দিন বেড়েই চলেছে। এই অবস্থায় আমরা দেখছি যে, পাট শিল্পকে জাতীয়করণ করার প্রয়োজনীয়তা রয়েছে। জাতীয়করণের পরে যদি শ্রমিক কর্মচারিদের ম্যানেজমেন্টের মধ্যে নিয়ে গিয়ে ওতপ্রতভাবে যুক্ত করা যায় তাহলে এই শিল্পের আবার সম্প্রসারণ সম্ভব হবে। শিল্পগুলিতে তাহলে আর লস হবেনা, প্রফিট হবে। বর্তমানে মালিকরা যথেষ্ট পরিমানেই মুনাফা করছে। হলদিয়ার ইউরেকা কেমিক্যাল ইন্ডাস্ট্রি'টি বন্ধ হয়ে গেছে। ওখানে ৪০% সরকারি অর্থলগ্নি রয়েছে। সংস্থাটি রুগ্ন বলে প্রচার চালানো হচ্ছে এবং সমস্ত জিনিস নষ্ট করে দেওয়ার চেষ্টা করা হচ্ছে। এই জিনিস আজকে প্রতিহত করা উচিত। পরিশেষে আমি শিল্পমন্ত্রী মহাশয়কে পাট শিল্পের বিষয়ে একটু চিন্তা ভাবনা করতে অনুরোধ করছি। গোটা পশ্চিমবঙ্গে এই শিল্পের সঙ্গে আড়াই লক্ষ শ্রমিক এবং ৪০ লক্ষ কৃষক যুক্ত। এ বিষয়ে বহু সময়ে বহু সমীক্ষা হয়েছে। পাট শিল্পকে জাতীয়করণ করা ছাড়া এই শিল্পকে বাঁচিয়ে রাখার বিকল্প কোনও উপায় নেই। সুতরাং সেদিকে সচেষ্ট হবার জন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। সায়েনটিফিক থলির তুলনায় পাটের থলি দীর্ঘায়ু-এটা সর্বজনবিদিত। সিমেন্ট এবং ফার্টিলাইজার ছাড়া সর্বত্র চটথলির চাহিদা আছে। আজকে চটকল মালিকরা লক-আউট এবং ক্লোজার করা সত্ত্বেও উৎপাদন বাড়ছে। কোনও গুদামে মাল অবিক্রিত অবস্থায় পড়ে নেই। কাজেই পাটের প্রয়োজনীয়তা আছে। আজকে সোভিয়েত রাশিয়া এবং পোলান্ড পাট কেনার জন্য ভারত সরকারের সঙ্গে চুক্তি-বন্ধ হয়েছে। আজকে...

(At this stage the red light was lit)

**Dr. Zainal Abedin :** Mr. Deputy Speaker, Sir, Just now the news

of death of Shri Atulya Ghosh has come to us. So I would request you to please adjourn the House for 15 minutes.

(At this stage Mr. Speaker entered the Chamber)

**Mr. Speaker :** We have just now received the tragic news of death of Shri Atulya Ghosh. As such we are not in a position to hold the full obituary to-day and as a mark of respect, we adjourn the House for 20 minutes till 5 O'clock. We will again meet at 5 O'clock.

(At this stage the House was adjourned till 5 O'clock)

(After adjournment)

**Dr. Zainal Abedin :** Mr. Deputy Speaker, Sir, we thank the Ruling Front for their co-operation in the matter of short adjournment of the House.

**Mr. Deputy Speaker :** Thank you. Now, Shri Nirmal Kumar Bose, Minister-in-charge, will reply.

[5-10 — 5-20 P.M.]

**শ্রী নির্মলকুমার বোস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি অত্যন্ত আগ্রহ সহকারে মাননীয় সদস্যদের বক্তব্য শুনলাম, বিশেষ করে বিরোধীদলের মাননীয় সদস্যরা অনেকগুলি গঠনমূলক বক্তব্য রেখেছেন। সময়ভাবে সব কথার উত্তর দিতে পারবনা তবে সবগুলি নোট আমি করে নিয়েছি। বিভিন্ন ব্যাপারে যা যা করণীয় আমরা তা নিশ্চয় করব। আমি অভিনন্দন জানাই বিরোধী দলের সদস্য বিশেষ করে আজকে যিনি উদ্বোধনী বক্তব্য রেখেছেন মাননীয় সদস্য ডাঃ জয়নাল আবেদিন। তিনি কতকগুলি কথা বলেছেন, আমি এরজন্য তাকে বিশেষ করে ধন্যবাদ জানাই। ১৯৫৬ সালের ভারত সরকারের শিল্পনীতি—এখন সেই শিল্পনীতিই চলছে—এই শিল্পনীতি পশ্চিমবঙ্গে ক্ষতিকর হয়েছে এই কথা তিনি বলেছেন, তারজন্য তাকে ধন্যবাদ এবং তিনি এই কথাও বলেছেন আরও ইলেকট্রনিক্স শিল্প হওয়া উচিত, জাহাজ নির্মাণের কারখানা হওয়া উচিত। এই কথাগুলি বলেছেন, ভারত সরকার মানেন না, এই কথাগুলির জন্য তাকে ধন্যবাদ। পশ্চিমবঙ্গের শিল্প প্রসারে আঞ্চলিক বৈষম্য আছে, বিশেষ করে উত্তরবঙ্গের কথা বলেছেন। এরজন্য নানারকম ক্ষতিকর পরিস্থিতির উদ্ভব হচ্ছে। এই বৈষম্য দূর করার যে কথা আমরা ইতিপূর্বে অনুভব করেছি তিনি সে কথা বলেছেন এবং আমার সঙ্গে একমত হয়েছেন সেজন্য তাকে ধন্যবাদ। আমরা যে অসুবিধার মধ্যে উদ্যোগগুলি গ্রহণ করেছি যেভাবেই হোক সেটাকে তিনি সমর্থন করেছেন, তারজন্য তাকে ধন্যবাদ। একটা কথা এখানে উঠেছে, বিশেষ করে মাননীয় সদস্য কাশীবাবু বলেছেন, তিনি সংবিধানের কথা বলেছেন, কিন্তু এই কথা আমরা বার বার বলছি যে শিল্পের ব্যাপারটা কেন্দ্রীয় সরকারের, রাজ্যের বিশেষ কোনও ক্ষমতা নেই। এই ব্যাপারে ভাগ করে যা দেওয়া হয় রাজ্যে কিন্তু মূল জায়গায় আমাদের ক্ষমতা অত্যন্ত সীমাবদ্ধ। মাঝারি, বৃহৎ শিল্পের ব্যাপারে আমরা

কেন্দ্রের উপর নির্ভরশীল। লাইসেন্সের ব্যাপারও তাদের হাতে, আমরা অনেক ব্যাপার আমাদের হাতে ছেড়ে দিতে বলেছি, কিন্তু তা তারা দিচ্ছেন না, বরং নূতন শিল্প নীতি বড় শিল্পের স্বার্থ রক্ষা করে কিছু কিছু লাইসেন্স ছেড়ে দিচ্ছেন, কিন্তু লাইসেন্স দেবার যে মূল ক্ষমতা সেটা তাদের নিজেদের কাছে। যে ক্ষমতায় আধুনিক কলকারখানাগুলি করতে হয়, তারজন্য যে টাকার দরকার সেটা ব্যাঙ্ক বা অন্যান্য যেসব অর্থ লগ্নি সংস্থা রয়েছে তার সবকটিই ভারত সরকারের এবং সে ব্যাপারে আমরা সহযোগিতা পাইনি। আমরা কেন, পশ্চিমবঙ্গের শিল্পপতিরাও পান না। কেন্দ্রের বিনিয়োগ ইংরাজ আমলে কেন্দ্রীয় সরকারের বিনিয়োগের এই ধারণা ছিলনা। কিন্তু অন্যান্য জায়গায় কেন্দ্রীয় সরকার হাজার হাজার টাকা বিনিয়োগ করছেন। মূলত পশ্চিমবঙ্গে ১৯৬৫-৬৬ সালের পরে বিনিয়োগের টাকা কোথায়? আজকে ডানকুনিতে কয়লা থেকে গ্যাস তৈরির কথা, মেজিয়াতে কিছু করার কথা মাননীয় সত্য বাপুলি মহাশয় সারের কারখানা করার কথা বলছেন, সামান্য কিছু হচ্ছে। অন্যান্য রাজ্যে হাজার হাজার কোটি টাকা হচ্ছে, এখানে যদি শিল্পগুলি হত তাহলে তার আশেপাশে অন্য শিল্পও হতে পারত, কিন্তু কেন্দ্রীয় সরকারের বৈষম্যের জন্য পশ্চিমবঙ্গে কিভাবে শিল্প পিছিয়ে যাচ্ছে তার একটা দৃষ্টান্ত দিই, বেশি দৃষ্টান্ত দেবনা, সময়ের অভাব, অনেক বক্তব্য রাখতে হবে। ইলেকট্রনিক্স হচ্ছে আধুনিক শিল্প। আমাদের পুরানো শিল্পকে সম্বল করে পশ্চিমবঙ্গ চলতে পারেনা। এই আধুনিক ইঞ্জিনিয়ারিং শিল্পের জন্য ভারত সরকার এখানে কি করেছেন? একবার সল্ট লেকে তারা ১০০ একর জমি চেয়েছিলেন মাত্র। ভারত ইলেকট্রনিক্স হচ্ছে ভারত সরকারের একটি সংস্থা, কিন্তু তারা আমাদের পশ্চিমবঙ্গে প্রস্তাবিত ইলেকট্রনিক্স কারখানা করলেন না। এখানে না করে সেটা নিয়ে গিয়ে হরিয়ানায় করলেন। এ নিয়ে অনেক আলোচনা হয়েছে। ভারত ইলেকট্রনিক্স কোথায় কোথায় প্রোজেক্ট করেছে তার হিসাব আমার কাছে আছে। কর্ণাটকের তালোজা প্রোজেক্ট, সেখানে ১৪ হাজার লোক কাজ করে এবং সেটা ৫৬ কোটি টাকার একটি প্রকল্প। এছাড়া মহারাষ্ট্রে দুটি, উত্তরপ্রদেশে দুটি, হরিয়ানাতে একটি, অন্ধ্রপ্রদেশে একটি, তামিলনাড়ুতে একটি প্রকল্প রূপায়িত হয়েছে। এছাড়া হিন্দুস্থান অ্যারোনোটিক্স লিমিটেড কর্ণাটকে ১টি ইলেকট্রনিক্স কারখানা তৈরি করেছে। তারপর মিনিস্ট্রি অফ কমার্স-এর অধীনে ইন্ডিয়ান টেলিফোন ইন্ডাস্ট্রি কর্ণাটকে ২টি, উত্তরপ্রদেশে ৩টি, কেরালাতে ১টি, জম্মু-কাশ্মীরে ১টি ইউনিট এবং হিন্দুস্থান টেলিপ্রিন্টার লিমিটেড তামিলনাড়ুতে ১টি ইউনিট গড়ে তুলেছে। তারপর ডিপার্টমেন্ট অফ সায়েন্স অ্যান্ড টেকনোলজির অধীনে উত্তরপ্রদেশে ১টি প্রকল্প, ডিপার্টমেন্ট অফ অ্যাটোমিক এনার্জির অধীনে অন্ধ্রপ্রদেশে ২টি প্রকল্প এবং ডিপার্টমেন্ট অফ ইলেকট্রনিক্স-এর অধীনে পাঞ্জাবে ৬০ কোটি টাকা ব্যয়ে ১টি প্রকল্প রূপায়িত হয়েছে। এছাড়া ডিপার্টমেন্ট অফ স্পেস্ রিসার্চ অর্গানাইজেশনের অধীনে ইন্ডিয়ান স্পেস্ রিসার্চ অর্গানাইজেশন গুজরাটে ১টি, কেরালায় ১টি এবং মিনিস্ট্রি অফ ডিফেন্স [illegible] বিভিন্ন রাজ্যে প্রকল্প তৈরি করেছে। ডিপার্টমেন্ট অফ কম্পিউটার ইলেকট্রনিক্স দিল্লিতে ২টি, সেন্ট্রাল ফর ডেভেলপমেন্ট অফ টেলিম্যাটিক্স দিল্লিতে একটি এবং মিনিস্ট্রি অফ টেলিকম্যুনিকেশনের অধীনে টেলিকম রিসার্চ সেন্টার দিল্লিতেই আর একটি প্রকল্প তৈরি করেছে। এইভাবে ভারত সরকারের ৭টি প্রতিষ্ঠান ভারতের এতগুলো স্থানে যেখানে এতগুলো প্রকল্প রূপায়িত করেছে, সেখানে পশ্চিমবঙ্গ তথা পূর্বাঞ্চলে একটিও প্রকল্প রূপায়িত করেনি। আমার কাছে ভারত ইলেকট্রনিক্স-এর বই আছে। এতে ম্যাপ দেখুন, দেখবেন পশ্চিমবাংলার কোথায়ও কিছু হয়নি। এরপর জাতীয় সংহতি থাকে? কতটাকা

আজকে তারা সেখানে খরচ করেছেন, কিন্তু পশ্চিমবাংলায় কিছু হয়নি। এইসব কারণেই বলি, রাজ্যের ক্ষমতা যেখানে সীমাবদ্ধ সেখানে কেন্দ্র কিছু করলে হবে, কিন্তু তারা এক্ষেত্রে কিছুই করছেন না। এই ব্যাপারে ওরা কিন্তু কেউ কিছু বলছেন না যে ভারত ইলেকট্রনিক্স সারা ভারতবর্ষে এতসব যেখানে করতে পারে, সেখানে বিহার, পশ্চিমবাংলায় কেন করছেন না? বিহার বা উড়িষ্যাতে তো কংগ্রেস সরকার! ভারত ইলেকট্রনিক্স কি শুধু উত্তরপ্রদেশ, দিল্লি, মহারাষ্ট্রের জন্য কাজ করবে? সেইজন্যই বলি যে, ক্ষমতা আমাদের সীমাবদ্ধ। কিন্তু এই সীমাবদ্ধ ক্ষমতাতেও আমরা ফলতায় বাণিজ্য-প্রকল্পের জন্য ১০ কোটি টাকা খরচ করেছি। কিন্তু পেট্রো-কেমিক্যালস প্রকল্পটি পশ্চিমবঙ্গে না করে বোম্বেতে নিয়ে যাওয়া হয়েছে কেন? ১৯৫৭ সালে পশ্চিমবঙ্গে ডাঃ বিধানচন্দ্র রায়ের সময় মাশুল সরলীকরণ করা হয়েছিল। ফলে পশ্চিমবঙ্গের লোহা, কয়লা, ইস্পাত আজকে মহারাষ্ট্র, গুজরাট প্রভৃতি রাজ্যগুলি একই দামে পাচ্ছে। কিন্তু তুলো কেন আমরা একই দামে পেলাম না? কেন আজকে শিল্প গড়তে গুজরাট, মহারাষ্ট্রে তারা যাচ্ছেন? রাজ্য আজকে মোলাসেসের অভাব, কিন্তু তা চেয়েও আমরা তা পাচ্ছিনা। এই অবস্থায় কেন্দ্রীয় সরকার অধিকাংশ বিনিয়োগ গুজরাট, মহারাষ্ট্রে করছেন। আজকে এখানে পেট্রো-কেমিক্যালস-এর জন্য ৩০০ কোটি টাকা আমাদের দিলেন না, কিন্তু মহারাষ্ট্রকে সেই পেট্রো-কেমিক্যালস-এর জন্য ১২০০ কোটি টাকা দিতে কোনও আপত্তি হল না! ঐসব ক্ষেত্রে যেন তাদের টাকার ফ্লাড। আজকে সবচেয়ে বেশি বৈদেশিক মুদ্রা—৭০০ কোটি টাকা আসে এখানকার চা শিল্প থেকে, পাট থেকে আসে ৩০০ কোটি টাকা। সেই টাকা আজকে গুজরাট, মহারাষ্ট্রে ঢালা হচ্ছে। কি করে আমরা এটা মেনে নেব? এই কারণেই আজকে আমরা কেন্দ্রীয় সরকারের উপর নির্ভরশীল হয়ে পড়ছি। এখানে ইনফ্রাস্ট্রাকচারের কথা বলা হয়েছে। একথা ঠিক যে, শিল্পে বিদ্যুৎ একটা অপরিহার্য জিনিস। আজকে এই ব্যাপারে সমালোচনা হচ্ছে। তবে এটা সবাই স্বীকার করবেন যে, বর্তমানে রাজ্যে বিদ্যুতের অনেক উন্নতি ঘটেছে। বিদ্যুৎ সঙ্কটের কথা আজকে আর কেউ বলেন না, শিল্পপতিরাও এ ব্যাপারে আর কিছু বলছেন না। আমরা বিভিন্ন জায়গায় ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ সেন্টার গড়ে তুলেছি এবং সেখানে শিল্প গড়তে নানারকম সুযোগ-সুবিধা দিচ্ছি। কিন্তু আমরা দেখলাম যে, হঠাৎ টেলিফোনের মাশুল বাড়িয়ে দেওয়া হল, পেট্রোল ও ডিজেলের দামও গত ডিসেম্বর থেকে হঠাৎ বেড়ে গেল। আজকে পরিকাঠামোর জন্যও কি রাজ্য সরকার দায়ী? টেলিফোন যখন চলে না সেটা কার দায়িত্ব? কলিকাতায় মেট্রো রেলের জন্য যখন খোঁড়াখুঁড়ি হয় এবং রাস্তা নষ্ট হয়ে থাকার জন্য কলিকাতা খারাপ হয়, সেই জন্য শিল্প প্রতিষ্ঠানগুলি থাকতে চায় না সেটা কার দায়িত্ব? কলিকাতায় আন্তর্জাতিক বিমান চলাচল কমে যাওয়ার জন্য কে দায়ী? এই দায়িত্ব কে নেবে? এই দায়িত্ব কেন্দ্রীয় সরকারের নয়? এই সমস্ত পরিকাঠামোর দায়িত্ব কেন্দ্রীয় সরকারের নয়? তারা চায়না পশ্চিমবাংলায় শিল্প গড়ে উঠুক। বম্বেতে কংগ্রেস শতবার্ষিকীতে প্রধানমন্ত্রী রাজীব গান্ধী ৫০০ কোটি টাকা বম্বের জন্য দেবেন বলে দিলেন আর পশ্চিমবাংলার জন্য ১০০ কোটি টাকা বোধ হয় দেবেন বলেছেন। কলিকাতা শহরের জন্য টাকা পাওয়া যায়না, কলিকাতার উন্নয়ন কি করে হবে? এইগুলি তো দেখতে হবে। তবুও আমরা চেষ্টা করে যাচ্ছি। ডাঃ জয়নাল আবেদিন সাহেব বলেছেন, উত্তরবঙ্গ পরিকাঠামো উন্নয়নের কথা বলতে গিয়ে শুধু ডাবগ্রামের কথা বললেন কেন? শিল্প এবং বাণিজ্য দপ্তরের আমার যে ভাষণ সেই ইংরাজী ভাষণের ৭ পাতায় দেখুন ডাবগ্রাম ছাড়া কুচবিহারের কথা

[5-10 — 5-20 P.M.]

আছে, বাগডোগরার, দার্জিলিং, রানিনগর, জলপাইগুড়ি এবং মালদহের কথা আছে। এই সমস্ত জায়গায় শিল্প বিকাশ কেন্দ্র অর্থাৎ ইন্ডাস্ট্রিয়াল গ্রোথ সেন্টার গড়ে তোলা হবে। আমরা চাই উত্তরবঙ্গের উন্নয়ন হোক। ৫টি জেলা নিয়ে উত্তরবঙ্গে, এতদিন আপনারা তো কিছু করেন নি? আমরা তো করছি। মালদহে গাজর শিল্প গড়ে উঠছে, রায়গঞ্জের কথা তো আছে সেটা আপনারা জানেন এবং জয়নাল আবেদিন সাহেব তো জানেন। প্রায় ১০ কোটি টাকা দিয়ে সেখানে স্পিনিং মিল হল। আজকে দার্জিলিং জেলায় হচ্ছে, জলপাইগুড়ি জেলায় হচ্ছে, কুচবিহার জেলায় গড়ে তুলছি। আমরা তো এইসব করবার চেষ্টা করছি। একাধিক মাননীয় সদস্য পাটের কথা বলেছেন। পাট শিল্প পশ্চিমবাংলার একটা গুরুত্বপূর্ণ শিল্প এবং পৌনে ২ লক্ষের মতো শ্রমিক কাজ করে। প্রায় ৩০০ কোটির মতো টাকা সারা ভারতবর্ষে বৈদেশিক মুদ্রা অর্জন হয় এবং ২৫/৩০ লক্ষ কৃষক এর উপর নির্ভরশীল। পাটকে আমরা মরে যেতে দিতে পারিনা। কিন্তু ভারত সরকার কি নীতি গ্রহণ করেছেন? তারা বিদেশ থেকে সিনথেটিক আমদানি করার সুযোগ দিচ্ছে, তাতে এই শিল্প বাঁচবে না। কয়েকদিন আগে প্রধানমন্ত্রীর বক্তব্য আমরা কাগজে পড়লাম এবং তাতে দেখলাম তিনি বলেছেন এই শিল্পকে রাখা হবে কিনা সেটা ভাবা হচ্ছে। পাট শিল্পকে আমরা মরতে দিতে পারিনা। এই শিল্পের আধুনিকীকরণের দরকার আছে। পাট কল মালিকদের নীতি আমরা সমর্থন করিনা। বিধানসভা থেকে সর্বসম্মতিক্রমে প্রস্তাব পাশ হয়েছে এবং আপনারাও আমাদের সঙ্গে ছিলেন যে পাট শিল্প জাতীয়করণ করতে হবে। কিন্তু তারা তা করছেন না কেন এই প্রশ্ন কি আমরা করতে পারিনা? আজকে সিংকোনার কথা বলা হয়েছে। আমার কাছে এই ব্যাপারে তথ্য আছে, এই ব্যাপারে আমি সংক্ষেপে ২-৩ টি কথা বলব। সিংকোনায় আমাদের লস হচ্ছে তার কারণটা কি? এই সিংকোনার দাম ভারত সরকার ঠিক করে দেন, আমরা এর পেছনে যা খরচ করি তার চেয়ে কম দাম তারা ঠিক করেন। আমরা চেষ্টা করছি কি করে লাভ করা যায়। সিংকোনা তৈরি করে যাতে বিদেশে বিক্রি করা যায় তার চেষ্টা করছি। কারণ এই কুইনাইন হার্টের একটা ভাল ঔষধ। সিংকোনা থেকে কুইনাইন হচ্ছে কুইনোডিন এবং আরও কিছু জিনিস পত্র তৈরি করার চেষ্টা করছি। সিংকোনার সঙ্গে যুক্ত আরও যে সমস্ত গাছ-গাছড়া আছে তার আমরা উন্নতি করবার চেষ্টা করছি। এখানে আবদুল মান্নান নেই, উনি বলেছেন অভিযোগ করার জন্য একটা সেল করবার প্রস্তাব ছিল সেটা হল। আমরা শিল্প বন্ধ করেছি যেখান থেকে উদ্যোগীরা একটা জায়গা থেকে সব খবর পাবেন। শুধু তারা খবর পাবেন না, সাহায্যও পাবেন। বিদ্যুৎ, জল তারপর লাইসেন্স এবং তা ছাড়া আরও কিভাবে সাহায্য করা যায় সেটা দেখা হচ্ছে। বিদ্যুতের ব্যাপারে আরও কি করা যায় সেই চেষ্টা করা হচ্ছে। মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার বলেছেন বড় বড় পুঁজিপতিরা আসছে কেন, বড় বড় প্রতিষ্ঠানগুলিকে ডাকা হচ্ছে কেন? এখানে যারা রয়েছেন তাদের ইন্সটল্ড ক্যাপাসিটি ইউটালাইজেশনের প্রয়োজন হচ্ছে এবং সেই দিক থেকে যাতে তারা করেন সেই চেষ্টা করা হচ্ছে। আমরা জানি পুঁজির অভাব রয়েছে, পুঁজি আমাদের আরও দরকার। সেই কারণে আমরা এইগুলি করছি এবং করার দরকার আছে। কমপিউটারের কথা এখানে বলা হয়েছে। আমরা আধুনিকীকরণের পক্ষে, আধুনিকীকরণ না করলে পুরানো শিল্পকে বাঁচানো যাবেনা। সেইজন্য কমপিউটার আমরা চাই। কিন্তু সেটা করতে গিয়ে যাতে ছাঁটাই না হয়, কর্ম

সংকোচন না হয় সেই দিকে লক্ষ রাখতে হবে। আধুনিকীকরণ মানে কর্ম সংকোচন নয়। আমি মনেকরি শ্রমিক ইউনিয়ন, মালিক পক্ষ এবং সরকার পক্ষ এক সঙ্গে বসে যদি আলোচনা করা হয়, সম্প্রসারণ পরিকল্পনা গ্রহণ করা হয় ডাইভারসিফিকেশন করা হয় তাহলে এটা করা যায়। দুর্গাপুর প্রজেক্টের কথা মাননীয় সদস্য ডাঃ জয়নাল আবেদিন সাহেব বলেছেন এবং বলেছেন সিক্থ ইউনিট তৈরি হতে এত সময় লাগল কেন? ডাঃ জয়নাল আবেদিন সাহেব মন্ত্রী ছিলেন ১৯৭৪ সালে, তিনি এটা চালু করলেন। আমি তাকে জিজ্ঞাসা করি পরিকল্পনা করেছিলেন, অনুমোদন ছিল? পরিকল্পনার অনুমোদন ছাড়াই তিনি চালু করে দিলেন। ১৯৭৯ সালে সেটা আমরা পেলাম। আমাদের জানা ছিলনা যে গনি মেথড ডাঃ জয়নাল আবেদিন সাহেব অবলম্বন করেছিলেন। একমাত্র গনিখান সাহেব তমলুকের রেল করতে গেল অনুমোদন ছাড়াই। কিন্তু জয়নাল আবেদিন সাহেব এই কর্ম করেছেন এটা আমাদের জানা ছিলনা। ১৯৭৯ সালে পরিকল্পনা কমিশনের মঞ্জুরি পাওয়া গেল, কাজও আরম্ভ হল। তবে যেটুকু বিলম্ব হয়েছে তারজন্য দুঃখিত। এখন ৮৪ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন হচ্ছে। কয়েকদিনের মধ্যে ১০০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন করতে পারব বলে আমরা আশা করছি। আমরা এটা চালু করব। ডিপিএল কলকাতাকে ৪০ মেগাওয়াট এবং ডিভিসি ৪০-৪৫ মেগাওয়াট বিদ্যুৎ দিচ্ছে। দেবশরন ঘোষ মহাশয় চিনি শিল্পের কথা বলেছেন। এটা গুরুত্বপূর্ণ শিল্প, এদিকে আমাদের লক্ষ রাখতে হবে। আলোচনার ভিত্তিতে তিনি এবং জয়নাল আবেদিন সাহেব বলেছেন যে, প্রতিরক্ষা উৎপাদনের ক্ষেত্রে পশ্চিমবঙ্গে আমরা উৎপাদন বাড়াতে পারি না কেন? আমাদের এখানে দুটি উৎপাদন কেন্দ্র আছে একটি গার্ডেনরিচ শিপবিল্ডার্স অ্যান্ড ইঞ্জিনিয়ার্স, এবং অপরটি হচ্ছে অর্ডিন্যান্স ফ্যাক্টরি, দমদম। দমদম অর্ডিন্যান্স ফ্যাক্টরির হিসাবপত্র আমরা পাইনা তাদের অসুবিধা আছে, হয়ত কিছু গোপনীয়তা আছে। গার্ডেন রিচের হিসাব আমার কাছে আছে, সেটা আমি দিচ্ছি। ১৯৮৪-৮৫ সালে ৭১ কোটি ৯০ লক্ষ টাকার উৎপাদন তাদের হয়েছে। ভারত ইলেকট্রনিক্স ভারত সরকারের প্রতিরক্ষার ব্যাপারের সঙ্গে যুক্ত। তারা ডিফেন্স কমিউনিকেশনের জন্য আমাদের এখানে সল্টলেকে করবেন বলেও তা করলেন না। সেটা তারা নিয়ে গেলেন হরিয়ানার পাটকোলায়। আমরা এরজন্য চেষ্টা করেছি এবং বারেবারে বলেছি, এখনও বলছি। ওরা যদি আমাদের সমর্থন করেন তাহলে ভাল হয়। আজকে কয়েকটা ছাঁটাই প্রস্তাব এখানে এসেছে। আমি এগুলির বিরোধিতা করছি। কিন্তু আমার বক্তব্যগুলি এখানে বলতে চাই। বাঁকুড়ার নাইলন ফিলামিনের ব্যাপারে তো গত বছরের সেপ্টেম্বর মাসে বিড়লার সাথে চুক্তি হয়েছে। এরজন্য একটু সময় লাগবে। তবে আমরা কাজ শুরু করছি, এখানে যৌথ উদ্যোগে শিল্প গঠনের একটা পরিবেশ সৃষ্টি হয়েছে। বেঙ্গল পেপার মিলস এবং কোলে বিস্কুট যদিও সরকারি প্রতিষ্ঠান নয়, তবুও আমরা চেষ্টা করছি যাতে এগুলো খোলা যায়। আমাদের তরফে যতখানি করা সম্ভব তা আমার করছি। ছেঁদাপাহরে উলফ্রার ব্যাপারে কয়েকদিন আগে বিধানসভায় একটা প্রস্তাব পাশ হয়েছে। এটা যাতে খোলা যায় তারজন্য আমরা চেষ্টা করছি। এরপরে বলা হয়েছে পশ্চিমবঙ্গে সরকারি মুদ্রনের ক্ষেত্রে কিছু ত্রুটি বিচ্যুতি আছে। ত্রুটি বিচ্যুতি কিছু থাকলেও কিন্তু একথা বলা যায় যে মোটামুটি কাজকর্ম ভাল চলছে। এর প্রমাণ পাওয়া যায়, এবারে বিধানসভায় কোনও কাগজপত্র আসতে একদিনও দেরি হয়নি, সবই ঠিকমতো আসছে। কর্মীদের সুযোগ-সুবিধার দিকে আমরা লক্ষ রাখছি। বেসরকারি প্রেসে কাজ হচ্ছেনা বলা হয়েছে। এটা তো

[5-20 — 5-30 P.M.]

আগে ছিল। বি.জি.প্রেস, সরস্বতী প্রেস হচ্ছে সরকারি প্রেস। বসুমতী প্রেস তো এখন সরকারি প্রেস হয়ে গিয়েছে। 'শিল্প বার্তা' কুটীর শিল্প দপ্তরের মধ্যে পড়ে, তবে এটাও সরকারি প্রেস। সুতরাং দরকার হলে আমরা বিভিন্ন সরকারি প্রেসে কাজকর্ম করব, তাতে কোনও অসুবিধা তো নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এটা অনেকেই বলেছেন যে, এখানে শিল্পের উন্নতি কি হয়েছে? আমরা দাবি করি না যে, দারুণভাবে উন্নতি হয়েছে। কি করে হবে? তবুও বলব, অনেকখানি উন্নতি হয়েছে। নানা কারণে দীর্ঘদিন ধরে পশ্চিমবঙ্গ পিছিয়ে গিয়েছিল কেন, সেই আলোচনা আমি এখানে করছি না। কিন্তু অল্প হলেও কিছু অন্তত কাজ আরম্ভ হয়েছে। সেই তথ্য আমি আপনাদের দিচ্ছি। যদিও আমার বক্তব্যের মধ্যেই আছে, তবুও আরও একবার দিচ্ছি। ১৯৮৪ সালে ইন্ডাস্ট্রিয়াল অ্যাপ্রোভালের জন্য দরখাস্ত পড়েছিল ২৫০, ১৯৮৫ সালে তা বেড়ে দাঁড়িয়েছিল ২৮০। বৃদ্ধির হার শতকরা ১২। ইন্ডাস্ট্রিয়াল অ্যাপ্রোভাল, যা আমরা পেয়েছি ১৯৮৪ সালে ১৫৮ এবং ১৯৮৫ সালে বেড়ে হয়েছে ২৩০। ঐ সময়ে যেগুলো অ্যাপ্রোভাল পেয়েছে তাতে বিনিয়োগ হয়েছে ১৯৮৪ সালে ৭৫.৭ কোটি টাকা, আর ১৯৮৫ সালে হয়েছে ৩৬১.৫২ কোটি টাকা। অর্থাৎ বিনিয়োগের পরিমাণ বেড়েছে শতকরা ৩৮১.৫৮ ভাগ। অর্থাৎ আমাদের উদ্যোগে বহুগুণ বেড়েছে। আমাদের উদ্যোগে ইনসেন্টিভ স্কীম যেগুলোর রেজিস্ট্রেশন হয়েছে ১৯৮৪ সালে ৭৫ টি এবং ১৯৮৫ সালে বেড়ে হয়েছে ৮৮টি। পরিকল্পনা ব্যয় ১৯৮৪ সালে বিনিয়োগ হয়েছে ১৯০ কোটি টাকা, পরের বছর, ১৯৮৫ সালে সেটা বেড়ে হয়েছে ৩০৫.৪৩ কোটি টাকা। পশ্চাদপদ এলাকায় ৮৮টি ইনসেন্টিভ স্কীমের মধ্যে হয়েছে ৬৬টি। পশ্চাদপদ এলাকায় বিনিয়োগ হয়েছে ২৩৬.৮৬ কোটি টাকা। শিল্প এলাকা নো ইন্ডাস্ট্রি ডিস্ট্রিক্ট বলে যে এলাকা চিহ্নিত, সেখানে ১৯৮৪ সালে পরিকল্পনা অনুমোদন হয়েছিল মোট ৮টি। ১৯৮৫ সালে সেটা বেড়ে হয়েছে ২৩টি। ফলতাতে মোট বিনিয়োগের পরিমাণ ১৯৮৪ সালে ছিল ৪৯.৭২ কোটি টাকা, আর ১৯৮৫ সালে সেটা বেড়ে হয়েছে ১৩৫ কোটি টাকা। এগুলি কি প্রমাণ করেনা, ধীরে হলেও আমরা একটু একটু করে এগিয়ে যাচ্ছি? এই যে অগ্রগতি, এই পরিপ্রেক্ষিতে আমি আশা করব, বিরোধী দলের মাননীয় সদস্যরা সকলেই একে অভিনন্দন জানাবেন। আশা করব, এটাকে ত্বরান্বিত করবার চেষ্টা করবেন। শিল্পপতিরা এখানে আসছেন, নতুন কারখানা হচ্ছে। নতুন যেগুলো হচ্ছে, সেগুলো পুরনো পরম্পরাগত কোনও শিল্প নয়, আধুনিক প্রযুক্তি সমৃদ্ধ সমস্ত শিল্প যেমন, ইলেকট্রনিক্স, পেট্রোকেমিক্যাল, হাই ড্রাগস্, স্পঞ্জ আয়রন ইত্যাদি নানা জিনিস হচ্ছে। সবচাইতে বড় কথা হচ্ছে আগে কী ছিল? আগে শুধু কলকাতা এবং তার চারপাশে শিল্প গড়ে উঠেছিল। শিল্প কলকারখানা আগে কেবলমাত্র শহরের মধ্যেই সীমাবদ্ধ ছিল, এখন তা চারিদিকে ছড়িয়ে পড়ছে। আমাদের নতুন পরিকাঠামোগত কারণেই এটা এখন সম্ভব হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় এই অগ্রগতি আরও বাড়াতে পারতাম যদি কেন্দ্রীয় সরকারের সহযোগিতা আরও বেশি করে পেতাম। আমরা কি দাবি করতে পারিনা শিল্পবিহীন এই ৫টি জেলায় আরও বেশি করে কলকারখানা করা হোক এই দাবি কি আমাদের অন্যায় দাবি? কই এই দাবির পক্ষে কেউ তা বলতে পারলেন না। ওরা বলতে পারলেন না যে ভারত ইলেকট্রনিক্স এখানে আরও কারখানা করুক। তারা তো কেউ বলতে পারলেন না হলদিয়াতে পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স এবং জাহাজ নির্মাণ কারখানা করা হোক। বলতে পারলেন না তো

যে দুর্গাপুরে ট্রাকটরস কারখানা করা হোক। বলতে পারলেন না তো ইন্টিগ্রাল কোচ ফ্যাক্টরি করা হোক। এই দাবি যদি সবাই মিলে করতাম তাহলে পশ্চিমবঙ্গের উন্নতি আরও বেশি করে করতে পারতাম। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে রাষ্ট্রায়ত্ত শিল্প যথা পাবলিক আন্ডারটেকিংয়ের কথা উঠেছে। আমাদের হাতে যে কটি রাষ্ট্রায়ত্ত শিল্পসংস্থা আছে তারমধ্যে লোকসান হচ্ছে এই কথা উঠেছে। কিন্তু সব লোকসান হচ্ছেনা, দু-একটি কারখানায় লাভ হচ্ছে যথা ওয়ারহাউসিং কর্পোরেশন লাভ হচ্ছে, দুর্গাপুর প্রোজেক্টসে লাভ হচ্ছিল এখন একটু অসুবিধা যাচ্ছে, আবার আশাকরি লাভ হবে। কিন্তু কেন্দ্রীয় সরকারের অবস্থাটা কি সারা ভারতবর্ষে একই চেহারা। আমার কাছে হিসাব আছে কেন্দ্রীয় সরকার দ্বারা পরিচালিত রাষ্ট্রয়ত্ত যেমন স্টিল অথরিটি অফ ইন্ডিয়ায় এখনো পর্যন্ত লোকসানের পরিমাণ ২১৫ কোটি টাকা ভারত কুকিং লিমিটেড এর লোকসানের পরিমাণ হচ্ছে ১৯১ কোটি টাকা, ইস্টার্ন কুকিং কোল লিমিটেড এর লোকসানের পরিমাণ হচ্ছে ১২৮ কোটি টাকা আর ইস্টার্ন কোলফিল্ডস্ লিমিটেডের পরিমাণ হচ্ছে ১২৮ কোটি টাকা। দিল্লি ট্রান্সপোর্ট কর্পোরেশনের লোকসানের পরিমাণ হচ্ছে ১০১ কোটি টাকা, ফার্টিলাইজার কর্পোরেশন অফ ইন্ডিয়ার লোকসান হচ্ছে ৮৩ কোটি টাকা, হিন্দুস্থান ফার্টিলাইজার কর্পোরেশন লিমিটেড ৭২ কোটি টাকা, কেদারমুখ আয়রন ওর কোম্পানি লিমিটেড ৭০ কোটি টাকা এবং ন্যাশনাল টেক্সটাইল কর্পোরেশন অ্যান্ড ইটস্ সাবসিডারিস ১৩৭ কোটি টাকা। এই টাকাগুলি কাদের? একাধিক সদস্য বলেছেন যে আমাদের ট্যাক্সের টাকা লোকসানে শেষ করছেন? আমিও সবিনয়ে জিজ্ঞাসা করতে পারি শ্রীযুক্ত বাবু রাজীব গান্ধীকে যে এই টাকাগুলি কাদের, এতে কি আমাদের টাকা নেই? আমার প্রশ্ন হচ্ছে এই অবস্থায় আমাদের আত্মতুষ্টির কোনও সুযোগ নেই এবং আমি মনেকরি এই কারখানাগুলি আরও ভালোভাবে চালাতে হবে। যারজন্য আমরা নিয়মিতভাবে চেষ্টা করছি এবং আধুনিকীকরণের চেষ্টা করছি। আমরা টেকনোলজির আপগ্রেডেশনের চেষ্টা করছি, পরিচালন ব্যবস্থার উন্নতির চেষ্টা করছি এবং ডাইভারসিফিকেশনের চেষ্টা করছি এবং আশাকরি কিছু উন্নতি হবে। তারপরে রুগ্ন শিল্পের কথা উঠেছে, একাধিক সদস্য এই বিষয়ে কথা বলেছেন। কিন্তু এই রুগ্ন কারখানার জন্য দায়ী কে? হঠাৎ কি আমাদের আমলে এইগুলো রুগ্ন হয়ে গেল? এই জিনিস দীর্ঘদিন ধরে চলছে। মাশুল সমীকরণ নীতির ফলে কাপড়ের কল রুগ্ন হবে, ভেষজ শিল্প রুগ্ন হবে এবং ইঞ্জিনিয়ারিং শিল্প রুগ্ন হবে এটা তো জানি। যদি অর্ডার না পাওয়া যায় রেলের অর্ডার যদি কমে যায়, ওয়াগন যদি কমে যায় তাহলে কেবল জেসপ, বার্ণ, ব্রেথওয়েট এবং ট্যাক্সম্যাকো এদের উপর নির্ভরশীল যে সমস্ত ছোট ছোট কারখানা হাওড়ার চারপাশে রয়েছে সেগুলি রুগ্ন হবে না? এখান থেকে যে লাভ হয় সেই লাভের টাকা এখানে না খাটিয়ে অন্য জায়গায় নিয়ে যান কারণ আপনারা জানেন যে গুজরাট, মহারাষ্ট্রে বেশি সুযোগসুবিধা করে দিচ্ছে কেন্দ্রীয় সরকার। তাহলে তো এখানে যেসব কারখানা আছে সেগুলি তো রুগ্ন হবেই। পরিচালনা ত্রুটির জন্য রুগ্ন হবে, শ্রমিকদের ঘাড়ে দোষ চাপালে চলবে না। রিজার্ভ ব্যাঙ্ক তো আমাদের প্রতিষ্ঠান নয় তারাও তো বলেছেন শতকরা দুইভাগ মাত্র শ্রমিকদের জন্য রুগ্ন হয়েছে। এইসব কারণে রুগ্ন হয়েছে এবং একটা অনিশ্চিয়তার সৃষ্টি হয়েছে। আমি আগেও বলেছি এবং পুনরাবৃত্তি করে বলতে চাই যে ভারত সরকার দুমুখো নীতি গ্রহণ করেছেন। ইন্ডাস্ট্রিয়াল ডেভেলপমেন্ট রেগুলেশন অ্যাক্ট ১৯৫১ অনুযায়ী পশ্চিমবঙ্গ সরকার ১৩টি অধিগৃহীত কারখানা তারমধ্যে ৪টি জাতীয়করণ

করেছে এবং আরও করতে চাই অধিগ্রহণ। কিন্তু পূর্ববর্তীকালের দাবি-দাওয়া সংক্রান্ত যেসমস্ত সমস্যা দেখা দিয়েছে আশাকরি এই সমস্ত সমস্যা মিটে যাবে এবং আরও অনেকগুলি কারখানা করব। যখনই টেক ওভার পিরিয়ড শেষ হয় তখনই তারা বলেন আর বাড়াব না, তোমরা জাতীয়করণ কর না হলে আমরা ডিনোটিফিকেশন করে দেব এবং তারা ডিনোটিফাই করেছেন এর হিসাব আমি বারে বারে দিয়েছি। তারা আমাদের বলেছেন যে জাতীয়করণ না করলে ডিনোটিফিকেশন করে দেব। আমরা জাতীয়করণ সবকটি কারখানা করব কিন্তু ভারত সরকারের হাতে যেসব প্রতিষ্ঠানগুলি যথা বেঙ্গল পটারিজ, এবং ইন্ডিয়ান এবং আই.আর.বি. আই তাদের কেন জাতীয়করণ করছেন না? ইন্ডিয়ান মেশিনারি, আই.আর.বি.আই তে ৪ হাজার লোক কাজ করে তাদের ৩১শে আগস্ট কার্যকাল শেষ হবে, কেন তাদের জাতীয়করণ করছেন না? আর তারা ডিনোটিফিকেশন করেছেন যে কটি কারখানা তার হিসাব দিচ্ছি যথা কন্টেনার অ্যান্ড ক্লোজারস ২৯শে অক্টোবর, ১৯৮৩ সালে ৮৫০ জন শ্রমিক ডিনোটিফিকেশন করেছেন। ইন্ডিয়ান রবার ম্যানুফেকচারিং কোম্পানি লিমিটেড ১লা নভেম্বর ডিনোটিফিকেশন করেছেন, এতে ৫৭১ জন শ্রমিক ছিল, কার্টার পুলার কোম্পানি ১লা অক্টোবর, ১৯৮৪ সালে ডিনোটিফিকেশন করেছেন, এতে ৪০০ জন শ্রমিক, মোটর মেশিনারিতে ১৭৬ জন ছিল এবং এটি ১৫ই জুলাই, ১৯৮৫ সালে ডিনোটিফাই করেছেন। এরফলে ২ হাজার শ্রমিককে পথে বসিয়ে দিয়েছেন এবং আরও কয়েক হাজার শ্রমিককে পথে বসানোর জন্য বসে আছেন। তারা রাষ্ট্রীয়করণ করছেন না কেন? আমরা তো করেছি। এই জায়গায় একটা অদ্ভুত ধরনের অবস্থা হয়ে আছে। রুগ্ন শিল্পগুলি আরও ভালো করে চালাতে পারি যদি ব্যাঙ্ক এবং অর্থলগ্নি সংস্থাগুলি এবং সবচেয়ে বড় কথা ইন্ডাস্ট্রিয়াল রিকনস্ট্রাকশন ব্যাঙ্ক অফ ইন্ডিয়া সাহায্য করে। এই ব্যাপারে ইন্ডাস্ট্রিয়াল রিকনস্ট্রাকশন ব্যাঙ্ক ইন্ডিয়াকে জিজ্ঞাসা করতে চাই ওদের ভূমিকা কি?

[5-30 — 5-40 P.M.]

এই প্রতিষ্ঠান তৈরি করা হয় রুগ্ন শিল্পকে দেখার জন্য তাঁরা পরিকল্পনা তৈরি করবেন, টাকা দেবেন, সাহায্য করবেন কিন্তু তা তাঁরা করছেন না। বেঙ্গল পটারিজ কেবল মাইনে দিয়ে যাচ্ছে। কিছু কাজ সেখানে হচ্ছে না। আমরা রুগ্ন শিল্পের জন্য টাকা পাচ্ছিনা। বীরভূমের ময়ূরাক্ষী কটন মিল সম্বন্ধে আই. আর. বি. আই বলছেন আমাদের গ্যারান্টি না দিলে আমরা কেন টাকা দেব। আমরা শেষ পর্যন্ত ৪৮.৫০ লক্ষ টাকার গ্যারান্টি দিলাম। কিন্তু আবার ব্যাঙ্ক কিছু টাকা কেটে নিল প্লীজের জন্য। ব্যাঙ্ক তো কেন্দ্রের। তারা রুগ্ন শিল্পের জন্য টাকা দেয় না। ভাল শিল্প চা। সেখানেও কোনও কোনও ব্যাঙ্ক বলছে সব টাকা শোধ না করলে টাকা দেব না। এ জিনিস তো চলে না। টাকা শোধ না দেয়াটা আমরাও সমর্থন করিনা। কিন্তু এভাবে ব্যাঙ্কের কাছ থেকে প্রয়োজনীয় টাকা পাওয়া যায় না। আজকে আই.আর.বি.আই-এর জায়গায় তারা বি.এফ.আই করল। এতেও কিছু হবে না। শিল্পের জন্য টাকার ব্যবস্থা করার জন্য ন্যাশনাল ইক্যুইটি ফান্ডের ব্যবস্থা করতে হবে। এর শেয়ারের টাকা কোথা থেকে আসবে? ব্যাঙ্কগুলি, ফ্যাইন্যান্সিয়াল ইনস্টিটিউশনগুলি ভারত সরকারের। এ বিষয়ে আমরা বিধানসভা থেকে সর্বদলীয় একটা কমিটি কেন্দ্রের অর্থমন্ত্রীর কাছে একটা মেমোরান্ডামও দিয়েছিলাম। কিন্তু তাঁদের নীতির কোনও পরিবর্তন হয়নি। অনেকে রাজ্য সরকারের শিল্প

নীতি কি জানতে চেয়েছেন। আমি বলেছি, মুখ্যমন্ত্রীও বিভিন্ন জায়গায় বলেছেন, কিন্তু তবুও আজ এই বিতর্কের সুযোগ নিয়ে আবার বলছি। পশ্চিমবাংলা দীর্ঘকাল ধরে তাদের ভ্রান্ত নীতির ফলে উপেক্ষিত ছিল, কেন্দ্রের বৈষম্যমূলক নীতির ফলে শিল্প অন্যত্র চলে গেছে, ৪০/৪৫ বছর আগেকার শিল্পকে আধুনিকীকরণের ব্যবস্থা করতে হবে, অর্থনীতির উন্নতি করতে হবে। এটা করতে গেলে কৃষির পাশাপাশি শিল্প চালাতে হবে। কেবল কৃষির উপর নির্ভর করলে হবে না। কৃষির উন্নতি না হলে শিল্পের উন্নতি হবে না। কৃষির উন্নতি করতে গেলে ভূমি সংস্কার করতে হবে। কলকারখানা করে কি হবে? সেখানে যেসব জিনিস তৈরি হয় তা কেনার লোক পাওয়া চাই। আবার কৃষিতে কর্মী নিয়োগ কম হয়। তাহলে বাড়তি লোকগুলির জন্য শিল্প করতে হবে। আমরা পাবলিক সেক্টারে জোর দিচ্ছি না এ কথা ঠিক নয়। আমাদের হাতে টাকা নেই। আমাদের যে টাকা আছে তাতে অগ্রাধিকার হিসেবে শিক্ষা, স্বাস্থ্য, কৃষি, সেচ, রাস্তা নির্মাণ ইত্যাদি করতে হবে। আমাদের ক্ষুদ্র শিল্প কর্মসংস্থানের সুযোগ করে দিয়েছে। তবে ক্ষুদ্র শিল্প এবং বৃহৎ শিল্পকে পাশাপাশি চালাতে হবে। ক্ষুদ্র শিল্প হচ্ছে মাদার ইন্ডাস্ট্রি। আমরা পাবলিক সেক্টারের সম্প্রসারণ করছি। আমরা রায়গঞ্জে ১০০ ভাগ সরকারি টাকায় স্পিনিং মিল করছি। আমরা আরো সরকারি কারখানা করতে চাই। কিন্তু এটা বুঝতে হবে আমাদের ক্ষমতা সীমাবদ্ধ। তবুও পশ্চিম বাংলাকে শিল্পে উন্নতি করতে হবে। এ ক্ষেত্রে ব্যক্তিগত উদ্যোগে প্রাইভেট সেক্টরকে সুযোগ দিতে হবে। এজন্য আমরা ইনটেনসিভ পরিকাঠামো করার চেষ্টা করছি। পশ্চিম বাংলায় একটা পরিবেশ আছে। এখানে সাম্প্রদায়িক সম্প্রীতি আছে যা ভারতবর্ষের মধ্যে শ্রেষ্ঠতম এবং এরজন্য আমরা গর্ববোধ করি। এখানে শ্রমিক অশান্তি নেই—সর্বোত্তম না হলেও অন্য রাজ্যের তুলনায় ভাল। এখানে বাজার আছে। দীর্ঘকালের একটা ট্রাডিশন আছে। শিক্ষিত লোক এখানে আছে। আমরাও চাই সমস্ত সুযোগ সুবিধা দিতে। এখানে যৌথ উদ্যোগের কথা বারবার বলা হয়েছে।

আজ যদি রাজ্য সরকারের হাতে টাকা না থাকে, কেন্দ্রীয় সরকার যদি বিনিয়োগ না করেন তাহলে মুখ্যমন্ত্রীর ভাষায় বলতে হয় যে পশ্চিমবঙ্গে কি শিল্প ক্ষেত্রে আমরা মরুভূমি হতে দেব? আমরা মরুভূমি হতে দিতে পারি না। সেই কারণে আজকে যৌথ উদ্যোগ। পেট্রো কেমিক্যালের কথা ৮/৯ বছর ধরে চলছে, শেষ মুহূর্তে যখন জানালেন যে আমরা পারব না তখন আমাদের কাছে বিকল্প কি—বিকল্প হচ্ছে হয় এটা বন্ধ করে দেওয়া নাহলে যৌথ উদ্যোগ করা। গোয়েঙ্কারা এগিয়ে এলেন, আমাদের পূর্ণ নিয়ন্ত্রণ রেখে আমরা যৌথ উদ্যোগ করলাম। শুধু হলদিয়া—একটা শেয়ার—আমরা দেখাচ্ছি না, এখানে আমি বিবরণ দিয়েছি, পশ্চিমবঙ্গের নানা জায়গায় কত রকমের শিল্প গড়ে উঠছে এবং এই জায়গাতে আমাদের নিয়ন্ত্রণ থাকছে। পাইভেট সেক্টরের শেয়ার শতকরা ২৫ ভাগ, আমাদের ২৬ ভাগ, ৪৯ ভাগ বাজার থেকে আসবে। বোর্ডে আমাদের সংখ্যাগরিষ্ঠতা থাকবে, এতে কি নিয়ন্ত্রণ থাকে না? আমরা লক্ষ করেছি হলদিয়ায় পেট্রো-কেমিক্যাল হবার পর পশ্চিমবঙ্গে পরিবেশ ভাল হয়েছে। আমরা চাই পিছিয়ে পড়া অনগ্রসর শিল্প বিহীন জেলায় শিল্প গড়ে উঠুক। আমরা কেন্দ্রের উপর চাপটা বজায় রাখতে চাই যে কেন্দ্র, তুমি অন্য রাজ্যে শিল্প গড়ছ, পশ্চিমবঙ্গে কেন করবে না? তোমরা এগুলি কর। আমরা আধুনিকীকরণ চাই, ডাইভার্সিফিকেশন চাই। কিছু কিছু আমরা করছি এবং তার ফল আমরা ভাল পেয়েছি। আমরা ইস্টার্ন ডিস্টিলারিতে বিটের ব্যবস্থা করেছি এবং আরো কোথাও কোথাও আমরা কিছু করছি। পরিকাঠামোর

উন্নতির জন্য আমরা চেষ্টা করছি, এই পরিস্থিতিতে আমরা রয়েছি। আমরা যাত্রা শুরু করেছি, এই যাত্রায় আমরা সকলের সহযোগিতা চাই। এই কথা আমি বিরোধী দলের সদস্যদের বলি শিল্পে উন্নতি হলে কেবল কি এই দিকের যাঁরা রয়েছেন তাঁদের ছেলে-মেয়েরা উপকৃত হবে আপনাদের ছেলে-মেয়েরা চাকরি পাবে না? সেখানে কি ছাপ মারা থাকবে যে বামফ্রন্টের ছেলে না হলে কাজ পাবে না? আজকে শিল্পে উন্নতি হলে সামগ্রিকভাবে কি অর্থনৈতিক উন্নতি হবেনা? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গঠনমূলক বক্তব্যের জন্য ধন্যবাদ দিয়ে, সহযোগিতার জন্য আহ্বান জানিয়ে আমাকে এই কথা বলতে হচ্ছে মাননীয় সদস্য আব্দুল মান্নান বলে ফেলেছেন অসতর্ক মুহূর্তে যে নির্বাচন এসে গেছে, তাই কলকারখানা এখানে করছেন ভোট পাবার জন্য। এই কথা মনে এল কেন? বামফ্রন্ট সরকারের নতুন শিল্প নীতির ফলে সারা রাজ্যে একটা চাঞ্চল্যের সৃষ্টি হয়েছে, নতুন করে শিল্প পরিবেশ হয়েছে, কলকারখানা হচ্ছে, বেশ কিছু লোক কাজ পাচ্ছে। তাই তারা ভীত বিচলিত। যা তারা এতদিন করতে পারেননি সেই স্ট্যাগনেশন পিরিয়ড শেষ করে নূতন প্রাণ চাঞ্চল্য সৃষ্টি হচ্ছে, তাতে ওরা বিচলিত। আমি বলি বিচলিত হবার কিছু নেই, শিল্পের উন্নতি হলে পশ্চিমবঙ্গের উন্নতি হবে, ভোটের কথা এখন বাদ থাক। এই কথা বলে সমস্ত ছাঁটাই প্রস্তাবগুলি বিরোধিতা করে, আমার এই ব্যয় বরাদ্দের দাবি সমর্থন করার জন্য অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

## DEMAND No. 62

The Motion of Shri Kashinath Mishra that the amount of Demand be reduced by Rs.100, was then put and lost.

The Motion of Shri Nirmal Kumar Bose that a sum of Rs.38,17,50,000 be granted for expenditure under Demand No.62, Major Heads: "320 — Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industriies), 520 — Capital Outlay on Industrial Research and Development (Excludiing Public Undertakings Closed and Sick Industries), 525 — Capital Outlay on Telecommunication and Electronics Industries and 720 — Loans for Industrial Research and Development (Excluding Closed and Sick Industries)".

(This is inclusive of a total sum of Rs. 9,54,42,000 already voted on account in March, 1986.), was then put and agreed to.

## DEMAND No. 64

The Motion of Shri Nirmal Kumar Bose that a sum of Rs.55,48,000 be granted for expenditure under Demand No. 64, Major Head : "328 — Mines and Minerals". (This is inclusive of a total sum of Rs. 13,90,000 already voted on account in March, 1986.), was then put and agreed to.

## DEMAND No. 82

The motion of Shri Nirmal Kumar Bose that a sum of Rs. 3,48,50,000 be granted for expenditure under Demand No. 82, Major Heads : "526 — Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries) and 726 — Loans for Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries)".

(This is inclusive of a total sum of Rs. 87, 13,000 already voted on account in March, 1986.),

was then put and agreed to.

## DEMAND No. 24

**Mr. Deputy Speaker :** There are two cut motions to this Demand by Shri Kashinath Mishra. I now put the cut motions to vote.

The motion of Shri Kashinath Mishra that the Demand be reduced by Rs.100, was then put and lost.

The motion of Shri Nirmal Kumar Bose that a sum of Rs. 6,12,17,000 be granted for expenditure under Demand No. 24, Major Head : "258 — Stationery and Printing".

(This is inclusive of a total sum of Rs. 1,53,05,000 already voted on account in March, 1986.),

was then put and agreed to.

## DEMAND No. 75

The motion of Shri Nirmal Kumar Bose that a sum of Rs. 85,75,000 be granted for expenditure under Demand No. 75, Major Heads : "500 — Investments in General Financial and Trading Institutions and 700 — Loans to General Financial and Trading institutions."

(This is inclusive of a total sum of Rs. 21,45,000 already voted on account in March, 1986.),

was then put and agreed to.

## DEMAND No. 81

The motion of Shri Nirmal Kumar Bose that a sum of Rs. 4,56,00,000 be granted for expenditure under Demand No. 81, Major Heads :"523 — Capital Outlay on Petroleum, Chemicals and Fertiliser Industries (Excluding Public Undertakings) and 723 — Loans for Petroleum, Chemicals and Fertiliser Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries)"

(This is inclusive of a total sum of Rs. 1,14,00,000 already voted on account in March, 1986),

was then put and agreed to.

**DEMAND No. 84**

The motion of Shri Nirmal Kumar Bose that a sum of Rs. 3,05,00,000 be granted for expenditure under Demand No. 84, Major Heads : "530 — Investments in Industrial Financial Institutions (Excluding Public Undertakings) and 730 — Loans to Industrial Financial Institutions (Excluding Public Undertakings)".

(This is inclusive of a total sum of Rs. 76,25,000 already voted on account in March, 1986),

was then put and agreed to.

**DEMAND No. 76**

The motion of Shri Nirmal Kumar Bose that a sum of Rs. 16,86,23,000 be granted for expenditure under Demand No. 76, Major Heads : "320. Industries (Public Undertakings), 505 — Capital Outlay on Agriculture (Public Undertakings), 523 — Capital Outlay on Petroleum, Chemicals and Fertiliser Industries (Public Undertakings), 526 — Capital Outlay on Consumer Industries (Public Undertakings), 705 — Loans for Agriculture (Public Undertakings, 722 — Loans for Machinery and Engineering Industries (Public Undertakings), 723 — Loans for Petroleum, Chemicals and Fertiliser Industries (Public Undertakings) and 725 — Loans for Consumer Industries (Public Undertakings)".

(This is inclusive of a total sum of Rs. 5,21,60,000 already voted on account in March, 1986.),

was then put and agreed to.

[5-40 — 5-50 P.M.]

**DEMAND No. 61**

**Mr. Deputy Speaker :** There are five cut motions on this Demand. I put all the cut motions to vote.

The motion of Shri Kashinath Mishra that the amount of Demand be reduced by Rs. 100/-, was then put and lost.

The motion of Shri Nirmal Kumar Bose that a sum of Rs. 13,82,08,000 be granted for expenditure under Demand No. 61, Major Heads : "320 — Industries (Closed and Sick Industries), 522 — Capital Outlay on Machinery and Engineering Industries (Closed and Sick

Industries), 526 — Capital Outlay on Consumer Industries (Closed and Sick Industries), 529 — Capital Outlay on other Industries (Closed and Sick Industries), 722 — Loans for Machinery and Engineering Industries (Closed and Sick Industries), 723 — Loans for Petroleum, Chemicals and Fertiliser Industries (Closed and Sick Industries) and 726 — Loans for Consumer Industries (Closed and Sick Industries)''

(This is inclusive of a total sum of Rs. 3,47,12,000 already voted on account in March, 1986)

was then put and agreed to.

**Motion under Rule 185.**

**Mr. Deputy Speaker :** Regarding Nikarogua I will request Shri Kamal Sarkar to move his motion.

**Shri Kamal Sarkar :** Mr. Deputy Speaker, Sir I beg to move that "মাত্র ত্রিশ লক্ষ অধিবাসী অধ্যুষিত মধ্য আমেরিকার ক্ষুদ্র দেশ নিকারাগুয়ার জনগণ বিপ্লবী নেতা আগস্টো সজার সান্ডিনোর নেতৃত্বে আনাস্টাসিয়া সোমোজার মার্কিন নিয়ন্ত্রণাধীন স্বৈরতন্ত্রী শাসনের বিরুদ্ধে যেভাবে দীর্ঘ মুক্তি-সংগ্রামে অংশগ্রহণ করেন এবং যেভাবে তারা ১৯এ জুলাই, ১৯৭৯ তারিখে মুক্তি অর্জন করে দেশে প্রগতিশীল শাসনের প্রতিষ্ঠা করেন, পশ্চিমবঙ্গ বিধানসভা তা গর্বের সঙ্গে লক্ষ্য করেছে;

এই সভা আনন্দের সঙ্গে লক্ষ্য করছে যে, রাষ্ট্রপতি ডানিয়েল ওরটেগার নেতৃত্বে নিকারাগুয়ার সান্ডিনিস্টা সরকার [illegible] পথে সাফল্যের সঙ্গে এগিয়ে চলেছেন;

এই সভা সন্তোষ প্রকাশ করছে যে, কেন্দ্রীয় সরকার নিকারাগুয়ার সান্ডিনিস্টা সরকারকে স্বীকৃতিদান করেছেন এবং নিকারাগুয়ার জনগণের প্রতি তাদের সমর্থন জ্ঞাপন করেছেন;

এই সভা এই সঙ্গে অত্যন্ত ক্ষোভ ও উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে, মার্কিন যুক্তরাষ্ট্র নিকারাগুয়ার জনগণের দ্বারা পূর্ণভাবে সমর্থিত ডানিয়েল ওরটেগার সান্ডিনিস্টা সরকারকে স্বীকৃতিদানের পরিবর্তে এই সরকারকে উচ্ছেদের চক্রান্ত করছে এবং এর জন্য প্রতিক্রিয়াশীল সোমোজা পন্থীদের অন্তর্ঘাতমূলক কার্যে অস্ত্র ও অর্থ দিয়ে সাহায্য করছে, বহিরাগত শক্তিকে ব্যবহার করছে ও পার্শ্ববর্তী হন্ডুরাস থেকে উচ্ছেদ অভিযান পরিচালনা করছে এবং এতদ্‌সত্ত্বেও নিকারাগুয়ার বীর জনগণকে পরাভূত করতে না পেরে তারা ৭ই মে, ১৯৮৫ তারিখ থেকে নিকারাগুয়ার বিরুদ্ধে অর্থনৈতিক অবরোধ স্থাপন করেছে;

সুতরাং এই পরিপ্রেক্ষিতে, এই সভা নিকারাগুয়ার বীর জনগণের সংগ্রামের প্রতি পূর্ণ সমর্থন জ্ঞাপন করছে, মার্কিন অর্থনৈতিক অবরোধের ফলে বিপন্ন নিকারাগুয়াবাসীর সাহায্যে সকল মানুষকে এগিয়ে আসার জন্য আহ্বান জানাচ্ছে এবং মার্কিন যুক্তরাষ্ট্র সরকারের নিকারাগুয়া বিরোধী কার্যকলাপ বিশেষত অর্থনৈতিক অবরোধের তীব্র নিন্দা করছে; এবং

এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের নিকট অনুরোধ করছে যে, নিকারাগুয়ার বর্তমান অবস্থায় এই দেশ থেকে অর্থ, অন্যান্য দ্রব্যসামগ্রী ও কারিগরি সাহায্য

কিভাবে প্রেরণ করা যায় সেই বিষয়ে সম্যকভাবে অবহিত হওয়ার জন্য একটি প্রতিনিধি দল নিকারাগুয়ায় প্রেরণের ব্যবস্থা গ্রহণ করুন; এই সভা কেন্দ্রীয় সরকারের নিকট আরও অনুরোধ জানাচ্ছে যে, রাষ্ট্রসঙ্ঘ, জোটনিরপেক্ষ শীর্ষ সম্মেলন এবং অন্যান্য আন্তর্জাতিক সংস্থার মাধ্যমে তারা মার্কিন যুক্তরাষ্ট্র ও সাম্রাজ্যবাদী শক্তি সরকারের উপর সর্বতোভাবে চাপ সৃষ্টি করুন, যাতে তারা নিকারাগুয়া সরকারকে স্বীকৃতিদান করেন, অর্থনৈতিক অবরোধ ব্যবস্থা প্রত্যাহার করেন এবং সান্ডিনিস্টা সরকারের সঙ্গে শান্তিপূর্ণ আলোচনার দ্বারা সংশ্লিষ্ট সকল সমস্যা সমাধানের ব্যাপারে উদ্যোগী হন।" স্যার, আমি খালি কয়েকটি কথা বলব। মার্কিন সাম্রাজ্যবাদ যে কত ভয়াবহ হয়ে উঠেছে, সেই বিষয়েই আমি দু একটি কথা বলব। ষষ্ঠ শতাব্দীতে স্প্যানিশ সাম্রাজ্যবাদের দাপটে ছিল। তারা নিকারাগুয়া দখল করেছিল। পরবর্তীকালে তাদের স্বদেশি অভ্যুত্থানের ফলে তাদের সেই দেশ ছেড়ে চলে যেতে হয়েছিল। আরও পরবর্তীকালে আমরা দেখছি সেই দেশ আমেরিকা দখল করল সেখানে তাদের ঐ অস্ত্র নিউক্লিয়ার আর্মস টেস্ট ইত্যাদি করবার জায়গা হিসাবে এটাকে তৈরি করছে। সোভিয়েত রাশিয়া বারম্বার প্রস্তাব দিয়েছিল যে, এস আমরা সকলে এক সঙ্গে মিলে এই টেস্ট বন্ধ করি, পৃথিবীকে শান্তির আলয় করি। কিন্তু তারা সেই সমস্ত বাতিল করে দিচ্ছেন। এটা হচ্ছে খানিকটা হিটলারি কায়দা। হিটলার ১৯৪০ এর যুগে আবিসিনিয়া ইত্যাদি অন্যান্য দেশ একের পর এক দখল করলেন এবং সম্যকভাবে যুদ্ধের জন্য প্রস্তুত হয়েছিলেন। সেই প্রস্তুতি লোককে দেখাবার জন্য ভয় দেখিয়ে অনেককে দলে টেনেছিলেন। আজকে সেইভাবে অনেককে টানার জন্য আমেরিকাও এই জিনিস করছেন। সেইজন্য এর বিরুদ্ধে কালকে আমরা সবাই মত প্রকাশ করেছি এবং আজকেও পুনরায় আবার সেইমত প্রকাশ করার দরকার হচ্ছে। তাই এই সম্পর্কে আলোচনার জন্য আমি এই প্রস্তাব উপস্থিত করছি।

**শ্রী জ্যোতি বসু :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, যে প্রস্তাব এখন উত্থাপিত হল সেই প্রস্তাব সরকার পক্ষের সদস্য যারা আছেন তাদের পক্ষ থেকে, কংগ্রেস পক্ষ থেকে মিলিতভাবে আনা হয়েছে আলোচনার মাধ্যমে। ঐ লিবিয়া সম্বন্ধে গতকাল যে প্রস্তাব আমরা গ্রহণ করেছিলাম সেটা আকস্মিকভাবে এসে গিয়েছিল বলে সেই সম্বন্ধে আমরা আগে কোনও নোটিশ দিতে পারিনি। যাইহোক, কালকে সেটা আমরা সবাই মিলিতভাবে গ্রহণ করেছি মার্কিন সাম্রাজ্যবাদের বিরুদ্ধে। মধ্য আমেরিকার নিকারাগুয়া একটি ছোট্ট দেশ। ৩০ লক্ষ মানুষ সেখানে বাস করে। কৃষির উপর তাদের জীবন নির্ভরশীল। ৩০০ বছর স্পেনিশ সাম্রাজ্যবাদের আওতায় তারা থেকেছে। তারপর ২০ বছর তারা অন্তত সরাসরি আমেরিকার আওতায়, অধীনে থেকেছে। কিন্তু এত বছর ধরে বিভিন্নভাবে, বিভিন্ন সময়ে সেখানে স্বাধীনতার জন্য লড়াই হয়েছে মার্কিন সাম্রাজ্যবাদের বিরুদ্ধে হয়েছে, তার আগে স্পেনিশ সাম্রাজ্যবাদের বিরুদ্ধে হয়েছে এবং পরবর্তীকালে অসুবিধা হয়ে গেল। মার্কিন সাম্রাজ্যবাদ এবং তার বৃহৎ পুঁজিপতিগোষ্ঠী, ব্যাঙ্কারস ইত্যাদি তারা বুঝলেন ছোট্ট দেশ হলেও ভৌগলিক দিক থেকে এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ একটা জায়গা এবং স্ট্রাটেজিক ইত্যাদি নানাদিক থেকে এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ একটা জায়গা। অ্যাটল্যান্টিক প্যাসিফিকের মধ্যে একটি ক্যানেল (পানামা ক্যানেল) তৈরি হবে স্থিরীকৃত হল তখন থেকেই এর গুরুত্ব আরও অনেকখানি ওদের কাছে বেড়ে গেল। এই ছোট্ট দেশটিকে তাদের সাম্রাজ্যবাদের অধীনে রাখতে হবে এবং তখন থেকেই বিরাট স্বাধীনতা সংগ্রাম সেখানে চলছে। ওখানে সোমোজা সরকার ছিল, সেটা হচ্ছে মার্কিন সাম্রাজ্যবাদের

দালাল সরকার। আমি বোধ হয় একটু পড়েছিলাম যে, মার্কিন প্রেসিডেন্ট রুজভেল্ট তাকে কেউ জিজ্ঞাসা করেছিলেন সোমোজা এইরকম প্রতিক্রিয়াশীল লোক, তাকে আপনারা কেন সমর্থন করছেন? উনি বলেছিলেন, 'আই নো হি ইজ এ সন অব বিচ, বাট হি ইজ আওয়ার ম্যান' এইভাবে চলছিল। কিন্তু পরবর্তীকালে আমরা জানি যে, সেখানে নিজেদের মধ্যে কনজারভেটিভ এবং লিবারালদের মধ্যে গন্ডোগোল হয়। তাদের বিপ্লব সেই সময় তরান্বিত করতে পারেনি। মুক্তি যুদ্ধ খানিকটা সেই সময় হয়েছিল। সেইজন্য সময়টা একটু বেশি লেগেছে।

[5-50 — 6-00 P.M.]

কিন্তু তারপর সেখানে এখন যে সরকার এসেছে সেটা ১৯শে জুলাই, ১৯৭৯ সালে সেই সরকার প্রতিষ্ঠিত হয়েছে। তারা জয়ী হয়েছেন সেখানে এবং জয়ী হবার পর তারা ঘোষণা করেছেন যে তারা মার্কসবাদী, মার্কসবাদ তারা বিশ্বাস করেন। কিন্তু শুধু মার্কসবাদী যারা তাদের নিয়েই সরকার নয়, অন্যান্য যারা নাকি দেশপ্রেমিক সেইসব অংশের মানুষরা, যারা হয়ত মার্কসবাদে ঠিক নেই, মার্কসবাদী ঐভাবে নেই প্রেসিডেন্ট যেভাবে আছে কিন্তু তবুও তাদের সবাইকে নিয়ে একটা প্রগতিশীল সরকার সেখানে প্রতিষ্ঠিত হয়েছে এবং সেই সরকার এখন চলছে। সেই সরকার যেদিন থেকে প্রতিষ্ঠিত হয়েছে মার্কিন সাম্রাজ্যবাদীরা সেদিন থেকে চেষ্টা করছে আশেপাশের দেশকে সেখানে অস্ত্র দিয়ে এবং নানারকমভাবে সেখানে অর্থনৈতিক অবরোধ সৃষ্টি করে যেটা আমাদের প্রস্তাবে আমরা রেখেছি তারা চেষ্টা করছে যাতে করে এই সরকারের পতন ঘটানো যায় এবং ঐ মার্কিন সাম্রাজ্যবাদীদের যারা নাকি সমর্থক, দালাল তাদের দিয়ে একটা সরকার সেখানে করা যায়। কাজেই ওরা খুব বিপদেই আছেন এ বিষয়ে কোনও সন্দেহ নেই। বিভিন্ন জায়গার সরকার তাদের সমর্থন জানিয়েছেন, মেনে নিয়েছেন। বোধহয় ইউ.কে. মেনেছেন, আমেরিকা মেনেছেন কিন্তু এইসব ঘটনা তারা করছেন, আমাদের সরকারও তাদের মেনেছেন, আরও অনেক দেশ তাদের মেনেছেন। এখন তারা আবেদন করছেন সমস্ত পৃথিবীর মানুষদের কাছে যে এই অবরোধের ফলে যে ভয়ঙ্কর অবস্থার সেখানে সৃষ্টি হয়েছে — অর্থনৈতিক দিক থেকে সৃষ্টি হয়েছে, সামরিক দিক থেকেও তারা বিপদে আছেন। কারণ, কাউন্টার রেভলিউশনারিস যারা তাদের মার্কিন সাম্রাজ্যবাদীরা, যারা যুদ্ধের আয়োজন করছেন পৃথিবীব্যাপি, সমস্ত জায়গায় তারা এই জিনিস করছেন এবং ওখানেও আশেপাশের কাউন্টার রেভলিউশনারিস, তাদের অস্ত্রশস্ত্র যোগাচ্ছেন। আপনারা হয়ত অনেকেই জানেন মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, হানড্রেড মিলিয়ান ডলার প্রেসিডেন্ট রেগন, তিনি চেয়েছেন এদের বিরুদ্ধে ব্যবহার করার জন্য, এই নিকারাগুয়ার বিরুদ্ধে ব্যবহার করার জন্য। সৌভাগ্যবশত পরে কি হবে বলতে পারিনা তিনি সেনেটে অল্প কিছু ভোটে জিতেছেন কিন্তু হাউস অব পিপলে তিনি হেরে গিয়েছেন, অল্প কিছু ভোটে। এমন কি সেখানে কিছু রিপাবলিকান ১২/১৪ জন হবেন তারা ওর বিরুদ্ধে ভোট দিয়েছেন ওরই দলের লোক, যে এই জিনিস হতে পারেনা, এই ধরনের হস্তক্ষেপ হতে পারেনা। সেখানে আলাপ আলোচনার মাধ্যমে কিছু করার প্রয়োজন আছে, যদি সেখানে সমঝোতার কোনও প্রশ্ন থাকে তাহলে তা করার দরকার আছে। নিকারাগুয়ার নেতৃত্ব বা সরকারও একই কথা বলেছেন যে আমরা আলাপ আলোচনা করে যদি কোনও সমস্যা থাকে তাহলে তার

সমাধান করতে চাই। কিন্তু সেখানে সাম্রাজ্যবাদীরা একথা শুনছেন না। আমরা সেইজন্য নিকারাগুয়ার সরকার যারা চালাচ্ছেন, তাদের প্রেসিডেন্ট এবং সেখানকার জনসাধারণকে আমাদের অভিনন্দন জানিয়েছি। তাদের আমরা বলছি, তাদের কাছে আমরা কৃতজ্ঞ কারণ এইরকম একটা ছোট্ট দেশ কিভাবে নিজের পায়ে দাঁড়িয়ে অতবড় একটা সাম্রাজ্যবাদী শক্তির বিরুদ্ধে অপূর্ব লড়াই চালিয়ে যাচ্ছেন এবং সেই লড়াই-এর মাধ্যমে একটা দৃষ্টান্ত স্থাপন করেছেন সমস্ত পৃথিবীময় যারা মুক্তির জন্য লড়াই করছে তাদের সামনে। এরজন্য আমরা তাদের কাছে কৃতজ্ঞ। এখানে নিকারাগুয়ার যারা প্রতিনিধি, অ্যামবাসাডার ইত্যাদি, তারা আমাদের এখানে এসেছিলেন। একজন মহিলা আছেন, তিনি অ্যামবাসাডার হয়েছিলেন, তিনি এসেছিলেন, তিনি আবার এখানকারই, তার বাবা ছিলেন হুগলিতে, পরে ওখানে চলে যান, যাইহোক সেটা অন্য কথা, তারা আমাদের সবাই-এর কাছে এবং কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন করেছেন এই বলে যে যতদূর সম্ভব আপনারা আমাদের সাহায্য করুন। আমরা সেইজন্য এখানে, এদিকে যারা আছি আমরা একটা ফ্রেন্ডশিপ সোসাইটি করে নিকারাগুয়ার সঙ্গে বন্ধুত্ব স্থাপন করার জন্য এবং তার মাধ্যমে বিশেষ করে মানুষকে জানাবার জন্য — নিকারাগুয়া সম্বন্ধে কজন আর জানেন আমাদের দেশে সেটা জানাবার জন্য একটা সোসাইটি বা সংস্থা আমরা তৈরি করেছি এবং আমরা ওকে বলেছি যে আপনাদের সরকারকে জানাবেন আমরা কেন্দ্রীয় সরকারের সঙ্গেও আলোচনা করছি যে ঔষধপত্র থেকে আরম্ভ করে জামাকাপড়, খাদ্য ইত্যাদি যা কিছু দরকার আমরা তার খানিকটা অন্তত আপনাদের দিতে পারব। কিন্তু সেটা কি করে পাঠানো যাবে আমি জানিনা। কোনও রুটে যাবে, কি হবে, পাঠাতে দেবেন কিনা কেন্দ্রীয় সরকার, সেটা আমরা তাদের সঙ্গে আলোচনা করব। ইতিমধ্যে সেখানে আমাদের কিছু আলোচনা হয়েছে, আমি পরে জানতে পারব যে কি রিপোর্ট হল। ওরা সঙ্গে সঙ্গে আর একটা কথা কেন্দ্রীয় সরকারের কাছে বলেছেন। সেটা হচ্ছে কেন্দ্রীয় সরকারের কাছে সাহায্য চেয়েছেন এবং বলেছেন যে ওদের একটা বিশেষজ্ঞ দল বিশেষ করে কৃষি ক্ষেত্রে বা অন্য ক্ষেত্রে তারা যেন পাঠান অন্য সাহায্যের সঙ্গে। কারণ কৃষিতে ওদের দারুণ দুরবস্থা হয়েছে। এই কৃষি যদি আরও দুরবস্থার মধ্যে যায় তাহলে তারা সেখানে বিপদে পড়ে যাবে। কারণ চারিধারে অবরোধ, খাদ্য পাওয়া তাদের পক্ষে মুশকিল হবে। সেজন্য তারা নিজেদের পায়ে দাঁড়াতে চেয়েছেন। সেজন্য তারা কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন করেছেন। আমি যতদূর জানি যে কেন্দ্রীয় সরকার এতে রাজি হয়েছেন, একটা বিশেষজ্ঞ দল তারা সেখানে পাঠাবেন। এটা হয় চলে গেছে, না হয় পাঠানোর ব্যবস্থা তারা করেছেন। যারা এক্সপার্ট, যারা টেকনিক্যাল এক্সপার্ট, যারা ওদের সাহায্য করতে পারবে, দীর্ঘমেয়াদী বা স্বল্প মেয়াদী কি পরিকল্পনা করা যায় সেইসব সাহায্য ওদের করতে পারবে, সেইরকম একটা বিশেষজ্ঞ দল তারা পাঠাবেন। এটা খুবই ভাল সংবাদ। কারণ এটা ওদের খুবই দরকার। এটা হলে ওদের পার্মানেন্ট বেসিসে একটা সাহায্য করা হবে। পৃথিবীর আরও অনেক দেশের কাছে তারা সাহায্য চেয়েছে। তারা যদি এই সাহায্য করেন তাহলে তারা নিশ্চয়ই দাঁড়াতে পারবে। মার্কিন সাম্রাজ্যবাদীর বিরুদ্ধে লড়াই করে যারা সরকার তৈরি করেছে তারা নিশ্চয়ই সেখানে টিকে থাকবেন বলে আমার ধারণা। কালকেও লিবিয়া সম্পর্কে যেটা ছিল, আমাদের শত মত পার্থক্য সত্ত্বেও এই ব্যাপারে যাতে আমরা একমত হয়ে কাজ করতে পারি এবং সেই কাজ করবার জন্য এই মোশন এখানে আনা হয়েছে, এই প্রস্তাব এখানে রাখা হয়েছে। কাজেই

আমি আর দীর্ঘ বক্তৃতা এখানে দিতে চাইনা। আমি শুধু একথা আর একবার মনে করিয়ে দিতে চাই, কালকেও যে কথা বলেছিলাম যে আমাদের অবহিত হতে হবে যে যুদ্ধের আয়োজন কারা করছে, কোনও শক্তি করছে, কারা শান্তির বিরুদ্ধে, মানবতার বিরুদ্ধে এই কাজ করছে। আমরা বলছি, আমরা তাকে চিহ্নিত করছি যে মার্কিন সাম্রাজ্যবাদীরা। আরও অন্যান্য সাম্রাজ্যবাদী শক্তি আছে কিন্তু মার্কিন সাম্রাজ্যবাদীরা হচ্ছে প্রধান, তারা সেখানে নেতৃত্ব দিচ্ছে। আমরা দেখছি যে তাদের তাঁবেদারিতে কোনও সরকার যদি না থাকে তাহলে সেই সরকারকে তারা উৎখাত করার ব্যবস্থা করবেই। আমি দু'চারটি জায়গার কথা জানি যে প্রেসিডেন্ট, যারা ওদের তাঁবেদারিতে ছিলেন, যখনই তারা একটু ইনডিপেনডেন্ট হওয়ার চেষ্টা করেছেন বা অন্য কোনওরকম মত বলেছেন তখনই এমন কি সি.আই.এ এর দ্বারা তারা খুন হয়ে গেছে। মার্কিন সাম্রাজ্যবাদীরা জানে যে সি.আই.এ ওদেরই গুপ্তচর বিভাগ এবং এইসব খুন-খারাপি করে বেড়ায়। কালকেও যে কথা বলেছি, আজকেও বলছি যে ওদের চারিধারে ঘেরাও করে ফেলেছে। তাছাড়া তারা পাকিস্তানকে সেখানে সাহায্য করছে, ঐ খালিস্তান ইত্যাদি ব্যাপারে যাদের এক্সট্রিমিস্ট বলা হয়, যাদের শিখ বলা হয়, যারা নাকি এই সব গোলমাল সৃষ্টি করছে, তাদেরও সেখানে ট্রেনিং দিচ্ছে, টাকা-পয়সা দিচ্ছে। এইসব খবর আমাদের কাছে এসেছে। কাজেই সাম্রাজ্যবাদীরা অর্থনৈতিক ক্ষেত্রে এদিক ওদিক দু'চারটি জায়গায় যাই করুক তারা কখনই ভারতবর্ষের বন্ধু হতে পারেনা। ওদের উপরে কোনও বিষয়ে আমরা যদি নির্ভর করি তাহলে সর্বনাশ হবে, সর্বনাশের পথে আমাদের দেশকে নিয়ে যাব। কাজেই আমার ধারণা যে ভারতবর্ষের সমস্ত দেশপ্রেমী মানুষ এই ব্যাপারে একমত হবেন। যাইহোক, আমাদের বলে যেতে হবে, আমি সেজন্য আগে বলার জন্য মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়ের কাছে অনুরোধ করেছিলাম, উনি সেটা দিয়েছেন। আমি আশা করব যে আমরা সকলে একমত হয়ে এই প্রস্তাব গ্রহণ করব এবং এই প্রস্তাব নিকারাগুয়ায় পাঠাব। এই প্রস্তাব দিল্লিতে পাঠাব, কেন্দ্রীয় সরকারের কাছে পাঠাব এবং যাদের যাদের যেখানে প্রয়োজন সমস্ত জায়গায় এই প্রস্তাব পাঠিয়ে দেব। এই কথা বলে আর একবার এই প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[6-00 — 6-10 P.M.]

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে নিকারাগুয়াতে মার্কিন যুক্তরাষ্ট্র অর্থনৈতিক অবরোধ সৃষ্টি করেছে তার প্রতিবাদে আজকে আমাদের এই হাউসে যে প্রস্তাব এসেছে, এই প্রস্তাবের সমর্থনে বক্তব্য রাখতে গিয়ে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী খুব সরলভাবে আজকে আমাদের যে মনের কথা, আমাদের জনসাধারণের যে অভিব্যক্তি তা ব্যক্ত করেছেন। এটা সত্য যে আজকে আমরা পৃথিবীর বিভিন্ন দেশে দেখতে পাই, যেখানে মার্কিন যুক্তরাষ্ট্র তার তাঁবেদার সরকার বসাতে পারে না বা যে সরকারকে দিয়ে তাদের স্বার্থ রক্ষা করা যাচ্ছেনা, সেই সরকারের বিরুদ্ধেই আজকে চক্রান্ত শুরু করে, এটা আমরা বহুদিন ধরে দেখতে পাচ্ছি। মুখ্যমন্ত্রী যা বলেছেন তার সঙ্গে একমত। কারণ এটা খুব বাস্তব সত্য কথা, আজকে ভারতবর্ষের যে সরকার আছে, সেই সরকার মার্কিন যুক্তরাষ্ট্রের যে চক্রান্ত, মার্কিন যুক্তরাষ্ট্রের বিভিন্ন দেশের বিরুদ্ধে যে চক্রান্ত তাতে সামিল না হওয়ায় তাদের মদত না দেওয়ায় মার্কিন যুক্তরাষ্ট্র এর তাঁবেদার সরকারে পরিণত না হওয়ায় ভারতবর্ষের বুকেও তারা

চক্রান্ত সৃষ্টি করেছে, এটা আমরা দেখতে পাচ্ছি। ভারতবর্ষ যখন শান্তির কথা বলে, যখন বিশ্ব শান্তির কথা বলে, তখন ভারতবর্ষকে নিজের দেশকে রক্ষা করার জন্য বিদেশি আক্রমণের হাত থেকে নিজেকে রক্ষা করার জন্য সচেষ্ট হতে হয়। আজকে কারা আমাদের আক্রমণ করবে, যারা আক্রমণ করবে, তাদের আজকে মার্কিন যুক্তরাষ্ট্র নানারকম অস্ত্রশস্ত্র দিয়ে সাহায্য করে, তা আমরা দেখতে পাচ্ছি। অর্থাৎ সাম্রাজ্যবাদী শক্তি বললেই যে মার্কিন যুক্তরাষ্ট্রের বিরুদ্ধে আমাদের লড়াই করার কথাটা আরও বেশি করে প্রকাশ হবে তা নয়, মার্কিন যুক্তরাষ্ট্র সাম্রাজ্যবাদী শক্তি, এটাতে কোনও দ্বিমত নেই, এতো আমাদের দলের পক্ষ থেকে পার্লামেন্টের বুকে দাঁড়িয়েও আমাদের বিভিন্ন সদস্যরা বারবার বলেছেন। গতকাল আমরা লিবিয়ায় মার্কিন আক্রমণের বিরুদ্ধে বক্তব্য রাখতে গিয়ে সেখানেও আমরা দ্ব্যর্থহীন ভাষায় ঘোষণা করেছি মার্কিন যুক্তরাষ্ট্রের বিরুদ্ধে, নিশ্চয়ই আপনারা যেমন বলেন, আমরাও তেমন বলি। এইকথা অস্বীকার করার উপায় নেই যে ভারত সরকার যখন মার্কিন যুক্তরাষ্ট্রের বিরুদ্ধে কথা বলেন, তখন ভারতবর্ষের মানুষের মনের কথাটাই বলেন। ভারতবর্ষের মানুষের মনের কথাই প্রকাশ করেন, এটাই অস্বীকার করার উপায় নেই। আজকে যখন মধ্য আমেরিকার একটা ছোট্ট দেশ নিকারাগুয়া, আমাদের কাছে খুব বেশি পরিচয় ছিলনা, যদিও আমাদের সঙ্গে তাদের সম্পর্ক, কুটনৈতিক সম্পর্ক ছিল, কিন্তু তবুও তাদের সঙ্গে আমাদের এমন কোনও একটা ঘনিষ্ঠ সম্পর্ক ছিলনা, আমরা যে খুব বেশি তাদের সম্পর্কে জানতাম তা নয়, তবুও খবরের কাগজের ছোট্ট সংবাদে আমরা দেখেছি, যে সমস্ত দেশ সাম্রাজ্যবাদী শক্তির বিরুদ্ধে লড়াই করে, স্বাধীনতার জন্য যারা লড়াই করে, সেই সমস্ত মানুষ যখন কয়েক বছর আগে জানতে পারলেন যে সেখানে একটা নতুন সরকার প্রতিষ্ঠিত হয়েছে, সেখানে তারা স্বাধীনতা অর্জন করেছে, তখন সত্যই স্বাধীনতাকামী মানুষের মনে একটা আনন্দ হয়েছিল। তাদের গর্বে বুক ভরে গিয়েছিল। কিন্তু যখন আমরা দেখতে পাই আবার গত বছর সেই সাম্রাজ্যবাদী শক্তি মার্কিন যুক্তরাষ্ট্র একটা চক্রান্ত করে সেই সরকার যাতে কাজ না করতে পারে, সেই সরকার যাতে সবরকম ভাবে অর্থনৈতিক অবরোধ সৃষ্টি করে তখন নিশ্চয়ই আজকে তার বিরুদ্ধে বিশ্ব জনমত আজকে সৃষ্টি করার দরকার আছে। আজকে সেইজন্য এখানে যে প্রস্তাব এসেছে, সেই প্রস্তাব খুবই সময়োপযোগী, আমরা জানি যে মার্কিন যুক্তরাষ্ট্রের বিরুদ্ধে, শুধু প্রস্তাব নিয়ে নয়, মার্কিন যুক্তরাষ্ট্রের বিরুদ্ধে আজকে তীব্র জনমত সৃষ্টি করার দরকার আছে পৃথিবীর প্রতিটি দেশে। আজকে ভারতবর্ষের বুকে যে অশান্তি বিভিন্ন জায়গায় আমরা তা দেখতে পাচ্ছি। ভারত মহাসাগরকে শান্তির এলাকা করার জন্য বার বার আমাদের প্রয়াত প্রধানমন্ত্রী থেকে আরম্ভ করে যে কোনও ভারত সরকারের বিভিন্ন নেতৃবৃন্দ ভারতবর্ষের মানুষ বিভিন্ন রাজনৈতিক দল, সবাই বারবার আমরা দাবি জানিয়ে আসছি। কিন্তু আমরা দেখতে পাচ্ছি, সেখানেও একটা মার্কিন ঘাঁটি করার চেষ্টা করা হচ্ছে, সেখানে, সেই দিয়াগো গার্শিয়াতে একটা অশান্ত এলাকা সৃষ্টি করার চেষ্টা করা হচ্ছে। তার জন্য ভারতবর্ষের জনসাধারণ আতঙ্কগ্রস্ত। আমরা জানি মার্কিন শক্তির ক্ষমতা কতটুকু, আমরা জানি মার্কিন সাম্রাজ্যবাদী শক্তি, বিভিন্ন দেশে যে চক্রান্ত শুরু করেছে, হয়ত ভারতবর্ষ তার থেকে বাদ যাবেনা, সেইজন্য আজ থেকে যদি ভারতবর্ষের জনমত তৈরি না করে রাখতে পারি, কারণ হচ্ছে সাম্রাজ্যবাদ শক্তির আঘাত যখন আসবে, সেই আঘাতকে আমরা প্রতিহত করতে পারব না। এইকথা আমরা বিশ্বাস করি। সেইজন্য আজকে এই যে প্রস্তাব এসেছে, এই প্রস্তাবকে

সর্বান্তকরণে সমর্থন শুধু নয়, এই প্রস্তাব কার্যকর করার দরকার আছে ভারতবর্ষের উপর। আজকে আমাদের যতটুকু বলার আছে, দরকার পড়লে কেন্দ্রীয় সরকার যাতে এগিয়ে আসেন, আরও তাকে এগিয়ে দেবার জন্য আমরা, যতটুকু চাপ দিতে পারি সেটা করার দরকার আছে। সেইজন্য এই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-10 — 6-20 P.M.]

**শ্রী অনিল মুখার্জি** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উত্থাপিত প্রস্তাবটির সমর্থনে আমি দু' একটি কথা আপনার মাধ্যমে এই সভায় নিবেদন করতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গতকাল আমরা এই সভা থেকে মার্কিন সাম্রাজ্যবাদী শক্তির জঘন্যভাবে লিবিয়া আক্রমণের প্রতিবাদে একটা প্রস্তাব গ্রহণ করেছি। সাম্রাজ্যবাদী মার্কিন শক্তি দীর্ঘদিন ধরে পৃথিবীর বিভিন্ন দেশে ঠান্ডা লড়াই এবং সশস্ত্র যুদ্ধ চালিয়ে যাচ্ছে। বর্তমানে তারা সমস্তরকম আন্তর্জাতিক নিয়ম-কানুন, বিধি-নিষেধ লঙ্ঘন করে, প্যাসিফিক সেটেলমেন্ট অফ ডিসপুটস ইগনোর করে লিবিয়া আক্রমণ করেছে এবং সেখানে অমানুষিক, অমানবিক কাজ শুরু করেছে। নিকারাগুয়াতেও তারা এই কাজ শুরু করেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, নিকারাগুয়া মধ্য আমেরিকার একটা ক্ষুদ্র দেশ। ইতিপূর্বে মাননীয় মুখ্যমন্ত্রী এই দেশ সম্বন্ধে বলেছেন। নিকারাগুয়ার উত্তরে হন্ডুরাস, উত্তর-পূর্বে এল-সালভাদোর, দক্ষিণে কস্তারিকা। এর এক দিকে (পশ্চিম) প্রশান্ত মহাসাগর, আর একদিকে অতলান্তিক মহাসাগর এবং পূর্বে ক্যারিবিয়ান সাগর। নিকারাগুয়ার আশেপাশে বেলিস, গুয়াতেমালা, পানামা প্রভৃতি ছোট ছোট দেশগুলি অবস্থিত। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ২০০০ বছর নিকারাগুয়ায় ইন্ডিয়ানরা বা রেড্ ইন্ডিয়ানরা মেক্সিকো এবং ক্যারিবিয়ান অঞ্চল থেকে এসে বসবাস শুরু করেছিল। ১৫০২ খৃষ্টাব্দের ১২ই সেপ্টেম্বর অ্যাডমিরাল কলোম্বাস এখানে আসেন, সেদিন থেকে স্প্যানিস সভ্যতা এবং স্প্যানিস কৃষ্টি এখানে প্রতিষ্ঠিত হয়েছিল এবং সেদিন থেকেই রামা নদীর মোহনায় খৃষ্টধর্ম প্রচারিত হয়েছিল। সবচেয়ে বড় কথা হচ্ছে, সেদিন থেকেই সাম্রাজ্যবাদের এবং উপনিবেশিকতাবাদের যুগ শুরু হয়েছিল। ১৫২৩ খৃষ্টাব্দ থেকে এখানে স্প্যানিস ভাষা ও স্প্যানিস কালচারের সঙ্গে মধ্য যুগীয় ক্যাথলিক কালচার চাপিয়ে দেওয়া হয়েছিল। এর দীর্ঘদিন পরে ১৮২১ সালে মেক্সিকো এবং মধ্য আমেরিকা স্পেনের কর্তৃত্ব অস্বীকার করে স্বাধীন হয়ে উঠেছিল। ১৯২৩ সালে গুয়াতেমালা, হন্ডুরাস, এল-সালবাদোর ও নিকারাগুয়া একজোট হয়ে প্রজাতন্ত্র গঠন করেছিল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বেশ কিছুদিন এইভাবে চলার পর ১৯৩৮ সালের ৩০শে এপ্রিল নিকারাগুয়া ঠিক করেছিল তারা স্বাতন্ত্রের পথ ধরবে এবং সেদিন থেকে নিকারাগুয়ায় প্রজাতন্ত্রের জন্ম হয়েছিল। পরবর্তী পর্যায়ে কয়েক বছর ঐভাবে চলবার পরে ১৮৫৫ সালে মার্কিন মদতে উইলিয়াম ওয়ালকার নামে একজন মার্কিন গুন্ডা একদল ভাড়াটে গুন্ডা নিয়ে নিকারাগুয়ায় এসেছিল এবং নিকারাগুয়ার স্বাতন্ত্র হরণ করেছিল। আমেরিকান তাঁবেদার আর্নেস্তার সোমোজাকে ক্ষমতায় প্রতিষ্ঠিত করেছিল। মার্কিন মদতে সোমোজা নিজের নেতৃত্বে এবং অধীনে ন্যাশনাল গার্ড নামে একটি সৈন্য দল তৈরি করেছিল। সেই সৈন্য দলের সাহায্যে এবং মার্কিন মদতে নিকারাগুয়ায় সোমোজা পরিবারের রাজত্ব গড়ে উঠেছিল। সেই সময় থেকে নিকারাগুয়ায় মার্কিন শোষণের যুগ শুরু হয়েছিল এবং নিকারাগুয়া একটি মার্কিন ঘাঁটিতে পরিণত হয়েছিল। তারপরে আমরা দেখেছি ১৮৫৮ সাল থেকে শুরু করে ১৯৭৯ সাল পর্যন্ত বিদেশি মার্কিন সাম্রাজ্যবাদী শক্তি

সোমোজা পরিবারের মাধ্যমে নিকারাগুয়ায় রাজনীতি, অর্থনীতি, সামরিক নীতি নিয়ন্ত্রণ করছিল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এইভাবে যখন মার্কিন মদতে নিকারাগুয়ায় সোমোজা পরিবারের কর্তৃত্ব প্রতিষ্ঠিত হয়েছিল তখন ১৯২৯ সালে সান্ডিনো নামে একজন মানুষ চাকরি ছেড়ে দিয়ে সোমোজা সরকারের বিরুদ্ধে আন্দোলন শুরু করেছিলেন। নিকারাগুয়ায় সান্ডিনোর নেতৃত্বে বিপ্লবী দল গড়ে উঠেছিল। সেই বিপ্লবী দল নিকারাগুয়ার গ্রাম-গঞ্জে, কৃষক শ্রমিকদের মধ্যে ছড়িয়ে পড়েছিল। কিন্তু তাতে সোমোজাকে বিশেষ দমানো যায়নি, সোমোজা ১৯৩৪ সালে মার্কিন মদতে গুন্ডা বাহিনীর সাহায্যে সান্ডিনোকে আক্রমণ করে হত্যা করেছিল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তারপর কিন্তু সান্ডিনোর যে আন্দোলন সেই আন্দোলনকে দমন করতে পারেনি। পরবর্তী সময়ে সেই আন্দোলন আরও ব্যাপকভাবে দানা বাঁধল এবং ১৯৩৭ সাল থেকে ১৯৭৯ সাল পর্যন্ত সেই আন্দোলনকে আরও বিপুল এবং ব্যাপকভাবে সংগঠিত করে এই স্বৈরাচারীর বিরুদ্ধে, এই নৃশংসতার বিরুদ্ধে, এই ব্যাভিচারের বিরুদ্ধে তারা গড়ে উঠল এবং সোমোজা পরিবারের বিরুদ্ধে বিদ্রোহ ঘোষণা করে এই সমস্ত পরিবারকে গদিচ্যুত করল। যখন এই সোমোজা পরিবার গদিচ্যুত হল তখন দেখা গেল এই পরিবার ৪০ থেকে ৫০ কোটি ডলার সম্পত্তি করেছে। যাইহোক তারা ক্ষমতা ছেড়ে দিতে বাধ্য হল কিন্তু তারপর থেকে আন্দোলনের চক্রান্ত শুরু হল। এই সরকার গঠিত হওয়ার পর (সান্ডিনিস্টা সরকার) হন্ডুরাসে গিয়ে এবং নিকারাগুয়ায় প্রতি বিপ্লবী তৈরি করে মার্কিন সাম্রাজ্যবাদী শক্তি নতুন চক্রান্ত সৃষ্টি করল। নিকারাগুয়ার সরকারের বিরুদ্ধে কাউন্টার রেভলিউশনের জন্য প্রতি বিপ্লবী শক্তি (গেরিলা-বাহিনী) তৈরি করল। আজও খবরের কাগজে দেখেছি, তাদের প্রায় (প্রতি বিপ্লবী শক্তি) ১০০ মিলিয়ন ডলার অর্থ দিয়ে মদত দিচ্ছে এবং সান্ডিনিস্টা সরকারের বিরুদ্ধে অর্থনৈতিক অবরোধ সৃষ্টি করেছে। এইভাবে নিকারাগুয়ার মতন যে স্বাধীন রাষ্ট্র সেই স্বাধীন রাষ্ট্রকে দমন করবার জন্য সাম্রাজ্যবাদী শক্তি চেষ্টা করছে। আজকে অনেক রাষ্ট্র এই নিকারাগুয়ার সরকারকে স্বীকৃতি দিয়েছে, কিন্তু ইউনাইটেড নেসন্স অফ অরগ্যানাইজেশন বা ইউ.এন.ও এখনও পর্যন্ত স্বীকৃতি দেয়নি। আমরা জানি, চিনকে এই সাম্রাজ্যবাদী শক্তি প্রথমে স্বীকৃতি দেয়নি, কিন্তু বহুদিন পর চিনকে স্বীকৃতি দিতে বাধ্য হয়েছিল। আজকে ভারত সরকার এই অর্থনৈতিক অবরোধকে বানচাল করার জন্য যে সাহায্য পাঠাচ্ছে এবং রাজ্য সরকার থেকে যে সাহায্য এবং সহযোগিতা দেবেন বলে প্রস্তাব গ্রহণ করা হয়েছে তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যরা ১৮৫ ধারার মাধ্যমে যে প্রস্তাব নিয়ে এসেছেন আমি কংগ্রেস পক্ষ থেকে তা সমর্থন করছি। এই সাম্রাজ্যবাদী শক্তি সারা বিশ্বে প্রথমে যুদ্ধের আবহাওয়া তৈরি করে, তারপর সরাসরি যুদ্ধে লিপ্ত হয়। সাম্রাজ্যবাদী শক্তি ক্রমশ এইভাবে যেসব সমাজতান্ত্রিক দেশগুলি আছে সেইসব দেশগুলিকে আক্রমণ করে এবং সেখানে বিভিন্নভাবে বাধা সৃষ্টি করে। এক কথায় বলতে গেলে হাতে না মেরে ভাতে মারে। দুই পথই বন্ধ করে দেয়। আজকে নিকারাগুয়ার মতন একটি ক্ষুদ্র দেশ তার উপরও আমেরিকা আক্রমণ করেছে। ফলে যে ভয়াবহ পরিস্থিতির সৃষ্টি হচ্ছে সেটা অত্যন্ত মারাত্মক। আজকে এই সাম্রাজ্যবাদী শক্তি নিকারাগুয়াকে দমন করতে চেয়েছিলেন কিন্তু বিশ্বের শান্তি-প্রিয় মানুষ যারা যুদ্ধ চায়না তারা এর বিরুদ্ধে সোচ্চার হয়েছে এবং আমরাও এই বিধানসভার মাধ্যমে সোচ্চার হয়েছি।

[6-20 — 6-30 P.M.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই সাম্রাজ্যবাদী শক্তি একটা কৌশল করে এই সমাজতান্ত্রিক দেশগুলির উপর আক্রমণ করে বিভিন্নভাবে তাদের যে সমাজবাদে প্রতিবন্ধকতার সৃষ্টি করে দেয় এবং নিকারাগুয়া যেরকমভাবে এই সাম্রাজ্যবাদী দেশগুলির বিরুদ্ধে বিচ্ছিন্নভাবে বাধা সৃষ্টি করে ভয়াবহ অবস্থার সৃষ্টি করেছেন। ১৯৭৯ সালের জুলাই মাসে সোমাজার ন্যাশনাল গার্ডকে পরাজিত করার আগেও ঐ দেশে রাজনৈতিক বিশৃঙ্খলা চলেছিল এবং সেখানে বিপ্লবের মাধ্যমে ঐ স্বৈরতন্ত্রী সাম্রাজ্যবাদকে পরাজিত করার পরও সেখানে সাম্রাজ্যবাদীদের আক্রমণ চলেছিল। ১৮২১ সালে সেখানে স্পেন উপনিবেশ তৈরি করেছিল, এবং সেখানকার মানুষকে এই সাম্রাজ্যবাদী শক্তি বিভিন্নভাবে পরাস্ত করতে চেয়েছিল। সেখানে একটা স্বাধীন সরকার জনসাধারণের আশীর্বাদ পুষ্ট হয়ে থাকবে, এই সাম্রাজ্যবাদীরা সেটাকে একটা ভয়াবহ অবস্থার দিকে নিয়ে যাওয়ার চেষ্টা করেছিল। তারপর সেখানে দেখা গেল ১৯৫০ সালে সংবিধান সংশোধন করে সেখানে নিয়ম করা হল যে প্রেসিডেন্ট ৪ বছর অন্তর নির্বাচিত হবে এবং দুবারের বেশি নির্বাচিত হতে পারবে না। সেই অত্যাচারীরা যারা ওখানটাকে গ্রাস করতে চেয়েছিল সেই নিকারাগুয়ার অধিবাসীদের সমস্ত মানবিকতাকে তারা পরাস্ত করে দিয়েছে। সেখানকার মানুষ দ্রুত গতিতে এগিয়ে চলেছে, সেখানে সোমাজা গার্সিয়া একটানা ১৫ বছর ধরে শাসন চালাবার পর তিনি নিহত হয়েছিলেন এবং তারপর তার ছেলে এগিয়ে আসেন। এরপর ডাঃ রেনেগুটিয়া রেজ সেখানকার জনসাধারণকে গনতন্ত্রের ইচ্ছা এবং স্বাদ দিয়েছিলেন এবং এতেই সকলে সোচ্চার হয়েছিলেন। বিভিন্নভাবে তারা স্বৈরাচারী শাসনের অবনতির জন্য চেষ্টা করে সেখানকার পরিবেশকে পরিবর্তন করে দিলেন। তারজন্য বিভিন্নভাবে ক্ষয় ক্ষতি হয়েছিল। আজকে দেখা যাবে যে ঐ নিকারাগুয়ার অধিবাসীরা সেখানকার শাসকদলকে পরাস্ত করার জন্য এগিয়ে এসেছিলেন এবং ঐ স্বৈরাচারী শাসনের বিরুদ্ধে তারা লড়াই করেছিলেন। সেখানে এস.এন.এল.এফ. অর্থাৎ সান্দা নিস্তা ন্যাশনাল লিবারেশন ফ্রন্ট তৈরি করা হয়েছিল। তাদের নেতৃত্বে যে বিপ্লবীরা এগিয়ে এসেছিলেন এবং ১৯৭৯ সালের জুলাই মাসে নিকারাগুয়ার স্বেচ্ছাচারীদের মৃত্যু দন্ড ঘটেছিল। সেটা ঘটবার পর সেখানকার বিপ্লবী সরকার বিভিন্নভাবে উন্নতি করেছিলেন। তখন সেখানে ৬০ শতাংশ নিরক্ষর ছিল তারা সেটাকে মাত্র ১২ শতাংশ নামিয়ে এনেছিলেন। তারপর আগে সেখানে দেখা যেত যে এক হাজার শিশুর মধ্যে ১২০ জন নানা রোগে বিশেষ করে পোলিও রোগে মারা যেত। এরা সেই পোলিও রোগটাকে বন্ধ করেছিলেন এবং কয়েক বছরের মধ্যে সেখানে বিপ্লবী সরকার প্রতিষ্ঠা করেছিলেন। সেখানে দেখা যাবে, ১৯৮০ সালে নিকারাগুয়া ইন্টারন্যাশনাল মানিটারি ফান্ডের ঋণের ২০০ মিলিয়ন ডলার পরিশোধ করেছে। তারা আজকে গ্রামাঞ্চলে ১,৫২৬টি প্রাথমিক স্কুল স্থাপন করেছেন, ফলে প্রাথমিক স্তর থেকে আরম্ভ করে বিশ্ববিদ্যালয় স্তর পর্যন্ত শিক্ষার মানের ক্ষেত্রে যথেষ্ট উন্নতি ঘটেছে। এক সময় নিকারাগুয়া ছিল মার্কিন সাম্রাজ্যবাদীদের সবচেয়ে বড় লীলাক্ষেত্র, কিন্তু ঐ বিপ্লবী সরকার আজকে সেই অবস্থা থেকে নিকারাগুয়াকে তুলে এনেছেন। আজকে তারা নিজেদের বিপ্লবী চেতনার মাধ্যমে দেশকে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা চালাচ্ছেন। আজকে মধ্য আমেরিকার বিভিন্ন দেশ এগিয়ে যাবার চেষ্টা করছে। তারা নিজেদের জাতীয় আয় বাড়াবার চেষ্টা করছে। ঐ বিপ্লবী সরকার আসার পর নিকারাগুয়ার অধিবাসীদের মাথাপিছু আয়ও বেড়েছে। সেখানে মাথাপিছু আয় যেখানে ছিল ২৯৬ ডলার,

১৯৮২ সালে সেটা বেড়ে ৩১৬ ডলার হয়েছে। সবচেয়ে বড় কথা হল, সোমোজা সরকারের মাধ্যমে যে লুট চলতো বিপ্লবী সরকার এসে সেটা বন্ধ করে দিয়েছেন, ফলে সেখানে দ্রব্যমূল্য বৃদ্ধি রোধ করা সম্ভব হয়েছে। আজকে ঐ একটা সমাজতান্ত্রিক দেশ এবং আরও যেসব সমাজতান্ত্রিক দেশ, যেমন গুয়াতেমালা, হন্ডুরাস, পানামা, কোস্টারিকা সেই সব দেশের উপর মার্কিন সাম্রাজ্যবাদীরা বছরের পর বছর ধরে যুদ্ধ চাপিয়ে রাখছে। সেখানে সাহায্য করবার জন্য বিধানসভার পক্ষ থেকে ভারত সরকারকে অনুরোধ করব। ঐসব দেশকে সাহায্য করবার জন্যও ভারত সরকারকে এগিয়ে আসতে হবে। আজকে নিকারাগুয়া স্বাধীনতার স্বাদ পেয়েছে, কিন্তু সেই স্বাধীনতাকে গ্রাস করবার জন্য মার্কিন সাম্রাজ্যবাদীরা এগিয়ে এসেছে, সেই বিপ্লবী সরকারকে ধ্বংস করবার জন্য তারা প্রচেষ্টা চালাচ্ছে। তাদের সেই অপচেষ্টাকে রোধ করতে হবে, আমাদের এক্ষেত্রে এগিয়ে আসতে হবে। কাজেই আজকে পশ্চিমবঙ্গ বিধানসভায় সর্বসম্মত প্রস্তাব যা নিয়ে আসা হয়েছে, তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[6-30 — 6-40 P.M.]

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য কমল সরকার এবং অন্যান্য মাননীয় সদস্যগণ নিকারাগুয়া সরকারের সমর্থনে যে প্রস্তাব এখানে উপস্থাপিত করেছেন আমি সর্বান্তকরণে সেই প্রস্তাবকে সমর্থন করছি। ইতিপূর্বে যেসব বক্তা তাদের বক্তব্য রেখেছেন, সেখানে তারা বিভিন্ন দিক সম্বন্ধে বলে গিয়েছেন। আমি সেইসব কথার পুনরাবৃত্তি করতে চাইনা। গতকালই এই বিধানসভায় লিবিয়ার উপর জঘন্য আক্রমণ সম্বন্ধে যে প্রস্তাব আমরা গ্রহণ করেছি, সেই সময় আমরা দেখেছি এবং আরও বিভিন্ন ঘটনার ভেতর দিয়ে আমরা দেখেছি যে সারা পৃথিবীতে মার্কিন সাম্রাজ্যবাদী ধনবাদী সরকার যে নীতি নিয়ে চলছে সেটা যদি নিরুপদ্রবে চলতে থাকে, তাহলে তাদের ঐ আগ্রাসী নীতির ফলে সারা পৃথিবী ধ্বংস হয়ে যাবে। কিন্তু তা হতে পারেনা, তা সম্ভব নয়। প্রতিবাদ হচ্ছে, প্রতিরোধ হচ্ছে এবং এই কথা আমরা সকলে নিশ্চয়ই স্বীকার করব সেই প্রতিবাদ এবং প্রতিরোধ শুধু মার্কিন মুলুকের বাইরে হচ্ছে তা নয়, এটা আমাদের আশার কথা ভরসার কথা মার্কিন সাম্রাজ্যবাদী নীতির বিরুদ্ধে খাস মার্কিন মুলুকে তার প্রতিবাদ হচ্ছে প্রতিরোধ হচ্ছে। সেইজন্য আজকে সারা দুনিয়াতে এই প্রতিবাদ এবং প্রতিরোধ আন্দোলন যাতে দুর্বার হতে পারে আমাদের সকলকে সেইভাবে কাজ করে যেতে হবে। এই যে এত ছোট দেশের উপর আক্রমণ করা হয়েছে এটাকে বলা যেতে পারে আউট অ্যান্ড আউট সাভেজারি, এর থেকে বেশি ক্রিমিন্যাল অ্যাকশন কিছু হতে পারেনা, এটা ইকনমিক ব্লকেড অন এ স্মল কানট্রি। মার্কিন সাম্রাজ্যবাদ এত বড় একটা সরকার তারা এইরকম একটা দেশকে ইকনমিক ব্লকড করতে যাচ্ছে। এই ব্লকেড করার ফলে তারা যে ক্ষতিগ্রস্ত হবে এবং তারা যা কষ্ট পাবে সেটা বুঝিয়ে বলার দরকার পড়ে না। কিন্তু তা সত্ত্বেও তারা এইরকম একটা জঘন্যতম অবস্থার সৃষ্টি করছে। অতীতে তারা এই জিনিস করেছে, আজও করছে এবং ভবিষ্যতে করবে যতদিন মার্কিন সাম্রাজ্যবাদ থাকবে, ধনবাদী সরকার থাকবে ততদিন এর থেকে রেহাই নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আগেই বলেছি আশা এবং ভরসার কথা যে মার্কিন সাম্রাজ্যবাদী সরকার এবং মার্কিন জনগণ এক নয়। আমাদের বিশ্বকবি রবীন্দ্রনাথ ভারতীয় সভ্যতা এবং সংস্কৃতির

বিস্তৃততম অঙ্গনে দাঁড়িয়ে স্মরণ করিয়ে দিয়েছিলেন যে "মানুষের উপর বিশ্বাস হারানো মহাপাপ"। মার্কিন সাম্রাজ্যবাদী ধনবাদী সরকার আজকে যে জঘন্যতম ভূমিকা পৃথিবীর প্রান্তে প্রান্তে নিচ্ছে, যে আগ্রাসী নীতি নিয়ে ছোট ছোট রাষ্ট্রগুলিকে আঘাত হানছে আমরা বিশ্বাস করি সেই নীতির বিরুদ্ধে খাস মার্কিন মুলুকের জনগণের তরফ থেকে প্রতিবাদ হবে, প্রতিরোধ হবে। যদিও এখানে ভারত সরকারকে বলছি ব্যবস্থা নিন, জাতিসঙ্ঘকে বলছি ব্যবস্থা নিন বা নন-অ্যালাইনমেন্ট যে সংগঠন আছে তাদের বলছি ব্যবস্থা নিন এবং তার শীর্ষ সংগঠনের পক্ষ থেকে ব্যবস্থা নিন। তাদের কাছে আবেদন রাখছি এর বিরুদ্ধে ব্যবস্থা নিন। ঠিক তার পাশাপাশি মার্কিন যুক্তরাষ্ট্রের জনগণের কাছে আমাদের আবেদন রাখতে হবে এবং বলতে হবে এই যে সরকার যেভাবে ছোট ছোট রাষ্ট্রগুলির বিরুদ্ধে আগ্রাসী নীতি নিয়ে চলেছে তার বিরুদ্ধে আপনারা প্রতিবাদে সোচ্চার হন। মার্কিন সাম্রাজ্যবাদী ধনবাদী সরকার ছোট ছোট রাষ্ট্রগুলির স্বাধীনতা হরনের চেষ্টা করছে, তাদের উপর আঘাত হানার চেষ্টা করছে তার বিরুদ্ধে আপনারা প্রতিবাদ করুন এবং যেমন সারা পৃথিবীর মানুষ এর বিরুদ্ধে প্রতিবাদ এবং প্রতিরোধের সংকল্প গ্রহণ করেছে ঠিক তেমনি ভাবে আপনারা করুন। মার্কিন মুলুকের জনগণকে স্বাধীনতার জন্য লড়াই করতে হয়েছিল মাদার কান্ট্রির বিরুদ্ধে এবং সকলকেই লড়াই করে স্বাধীনতা অর্জন করতে হয়েছে। সেইজন্য আমরা মার্কিন জনগণের কাছে আবেদন রাখতে চাই স্বাধীনতার জন্য গণতন্ত্রের জন্য যারা লড়াই করছে তাদের সাহায্য করুন এবং আগ্রাসী নীতির বিরুদ্ধে সোচ্চার হন, প্রতিবাদে মুখর হন।

প্রতিবাদে যদি কাজ না হয় মার্কিন সাম্রাজ্যবাদ তথা ধনবাদী নীতির বিরুদ্ধে আপনারা জোরদার প্রতিরোধ গড়ে তুলুন। নিকারাগুয়ার সংগ্রামী মানুষ যে দুর্বার সংগ্রামী প্রতিরোধ গড়ে তুলেছেন, তাকে আরও জোরদার করে গড়ে তুলতে সাহায্য করুন এবং সে দেশের সরকার মার্কিন সাম্রাজ্যবাদী সরকারকে পরাস্ত করুন এই আবেদন আমাদের থাকা দরকার। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি আর আমার বক্তব্য বাড়াতে চাইনা। এই কথাটুকু নিবেদন করে আমি আমার বক্তব্য শেষ করার আগে আমি পুনরায় এই প্রস্তাবকে সর্বান্তকরণে সমর্থন করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে নিকারাগুয়ার প্রগতিশীল সরকারকে উৎখাত করার যে ষড়যন্ত্রে মার্কিন সাম্রাজ্যবাদী শক্তি লিপ্ত, সেই সরকারের বিরুদ্ধে আধুনিক প্রতিরোধের যে ষড়যন্ত্রে মার্কিন সাম্রাজ্যবাদী শক্তি লিপ্ত, তার বিরুদ্ধে ক্ষোভ এবং নিন্দাসূচক যে প্রস্তাব আমরা এই বিধানসভার বুকে বিভিন্ন দলের সদস্যরা এনেছি তা যাতে আমরা সর্বদলীয় প্রতিনিধিরা যৌথ আলাপ-আলোচনার ভিত্তিতে গ্রহণ করতে পারি, সেই ভাবেই এই প্রস্তাব এখানে উত্থাপিত হয়েছে। আজকে নিকারাগুয়া সেখানে যে সংগ্রাম চালিয়ে যাচ্ছে তা বাস্তবিকই একটা বিস্ময়। মার্কিন সাম্রাজ্যবাদী শক্তি একেবারে দিনের বেলায় নাকের ডগায় নিকারাগুয়ার মতো একটা ছোট্ট দেশ, যেখানে মাত্র ৩০ লক্ষ মানুষের বাস, সেখানে ঐ শক্তির বিরুদ্ধে যেভাবে সংগ্রাম চালিয়ে যাচ্ছে, তা এক গৌরবজ্জ্বল দৃষ্টান্ত হিসাবে পৃথিবীর মানুষের কাছে চিহ্নিত হয়ে গিয়েছে। তারা তাদের সেই গৌরবজ্জ্বল সংগ্রাম পরিচালনা করে আসছে ১৯৭৯ সালের ১৯শে জুলাই থেকে। এটা গোটা দুনিয়ার মুক্তি সংগ্রামের ইতিহাসে স্বর্ণাক্ষরে লেখা থাকবে। সেখানে একটা প্রগতিশীল সরকার প্রতিষ্ঠিত হবার পর

থেকেই সেই সরকারকে উৎখাত করবার জন্য একটা নিরবিচ্ছিন্ন ষড়যন্ত্র চালিয়ে যাচ্ছে ঐ মার্কিন সাম্রাজ্যবাদী শক্তি। সেখানকার মানুষ ঐ ষড়যন্ত্রের বিরুদ্ধে যেভাবে মাথা উচু করে বলিষ্ঠভাবে সংগ্রাম চালিয়ে যাচ্ছে তাঁ সেই দেশের মানুষের কাছে তথা গোটা দুনিয়ার মানুষের কাছে যথার্থ ভাবেই একটি দৃষ্টান্ত স্বরূপ। আপনি জানেন স্যার, পশ্চিম গোলার্ধে দক্ষিণ ও মধ্য আমেরিকায় যে বিস্তীর্ণ দেশগুলি আছে, সেই সমস্ত দেশগুলির উপর মার্কিন সাম্রাজ্যবাদের হেজিমনি, ও চেন, একটা নিরঙ্কুশ কর্তৃত্ব রক্ষা করার যে প্রচেষ্টা তা দীর্ঘকাল ধরে চালিয়ে যাচ্ছে ঐ মার্কিন সাম্রাজ্যবাদী শক্তি। এটা আমরা বিশেষ ভাবে লক্ষ করছি কিউবার মুক্তি যুদ্ধের পর থেকেই ইট ইজ এ ল্যান্ড মার্ক। নিকারাগুয়ার বিপ্লবী জনগণের গণতান্ত্রিক যে সংগ্রাম, এটা কিউবার মুক্তি যুদ্ধের পর একটা দৃষ্টান্ত। সেখানকার জনগণ যেহেতু অত্যন্ত দীপ্তভাবে মার্কিন সাম্রাজ্যবাদের এই হেজিমনি ও চেনকে ব্রেক করে এগিয়ে যাচ্ছে এবং সেই দেশের সরকার যেভাবে এগিয়ে যাচ্ছে, সেইহেতু এটা গোটা দুনিয়ার সামনে একটা দৃষ্টান্ত স্থাপন করতে পেরেছে বলে আমরা মনেকরি। এই কারণেই আজকে মার্কিন সাম্রাজ্যবাদী শক্তি এইভাবে নিকারাগুয়াকে স্ম্যাস করে দিতে চাইছে। এই কারণে আমরা মনেকরি, নিকারাগুয়ার এই সরকারকে উৎখাত করার জন্য যে ষড়যন্ত্র চলছে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন যে, এর বিরুদ্ধে এই বিধানসভায় নয় সারা দেশের জনগণ তথা স্বাধীনতাকামী মানুষের মধ্যে আজ মার্কিন সাম্রাজ্যবাদের বিরুদ্ধে প্রতিবাদ ধ্বনিত হচ্ছে। কিছুদিন আগে তারা ১০০ মিলিয়ন ডলার খরচ করেছেন এই নিকারাগুয়ার জন্য। ওই সাম্রাজ্যপন্থী যারা ওই নিকারাগুয়ার প্রগতিশীল সরকারকে ফেলে দিতে চেয়েছেন ষড়যন্ত্রে লিপ্ত হয়ে অন্তর্ঘাতমূলক কার্যকলাপে লিপ্ত হয়ে আমেরিকাকে সাহায্য করতে চেয়েছে সি আই এর মাধ্যমে। যার জন্য ওপেন তারা ১০০ মিলিয়ন ডলারের এই বিল নিয়ে এসেছেন। আপনারা শুনেছেন সিনেট মার্জিনে, খুব সামান্য মার্জিনে এই বিল পাশ হয়েছে। কিন্তু হাউস অফ দি পিপল্ সেখানে এই বিল পাশ করতে পারেনি। ফলে রেগনের এই প্রচেষ্টা প্রমাণ করেছে এই পাইরেসি, দস্যুবৃত্তি এবং অমানবিকতার। এর বিরুদ্ধে মার্কিন মল্লুকেও সিনেট স্ট্রিকচারে গণতন্ত্র প্রিয় মানুষ এর বিরুদ্ধে প্রতিবাদ করেছে। তারা উপলব্ধি করতে পেরেছে এই জিনিস যে জায়গায় যাচ্ছে তাতে আবার দ্বিতীয় ভিয়েতনাম সৃষ্টি হবে সুতরাং এই জিনিস বরদাস্ত করা যাবে না। তাই আমরা মনেকরি নিকারাগুয়ার উপর এই যে আক্রমণ এবং তার উপর যে অর্থনৈতিক প্রতারণা এটা শুধু নিকারাগুয়ার জনগণের উপর আক্রমণ নয়, এটা নিকারাগুয়ার জনগণের উপর বিরাট চ্যালেঞ্জ নয়। ইট ইজ এ চ্যালেঞ্জ এগেন্সট্ হিউম্যানিটি। একটা মানব সভ্যতার উপরে চ্যালেঞ্জ। একটা স্বাধীনতাকামী দেশের স্বাধীনতার উপরে চ্যালেঞ্জ। গোটা দুনিয়ার শুভবুদ্ধিসম্পন্ন মানুষ, স্বাধীনতাকামী মানুষ, গণতন্ত্রপ্রিয় মানুষ এর বিরুদ্ধে প্রতিবাদ করবে। এর প্রতিবাদ না জানিয়ে পারেনা। ফলে সেইদিক থেকে আমাদের এই প্রস্তাব বিভিন্ন দেশের প্রগতিশীল সরকার এই নিকারাগুয়ার সরকারকে সমর্থন জানিয়েছেন। আমাদের সরকারও সমর্থন জানিয়েছেন। কিন্তু আজকে আমরা যে প্রস্তাব গ্রহণ করেছি যে অর্থনৈতিক অবরোধ আজকে নিকারাগুয়ার উপর নেমে এসেছে এবং এই অর্থনৈতিক অবরোধের ফলে এই যে বিপজ্জনক পরিস্থিতি দেখা দিয়েছে তারজন্য নিকারাগুয়ার মানুষের পাশে মানুষকে দাঁড়ানো দরকার। ভারতবর্ষের দাড়ানোর দরকার। সেই কারণে সমস্তরকম দিক থেকে যথা আর্থিক দিক থেকে এবং অন্যান্য কারিগরি দিক থেকে যত রকম সাহায্য দেওয়া সম্ভব সেই সাহায্যের প্রতিশ্রুতি

আমরা দিতে চেয়েছি। এই প্রস্তাবের মাধ্যমে কিভাবে এটাকে একজিকিউট করা যায় এবং কিভাবে মেটেরেলাইজ করা যায় তারজন্য একটা প্রতিনিধিদল নিকারাগুয়ায় পাঠাবে তার বাস্তব অবস্থা বুঝে আসার জন্য এই প্রস্তাবে রাখা হয়েছে এবং সাথে সাথে এইকথা বলা হয়েছে যে নিকারাগুয়ার উপরে এই যে আক্রমণ, জঘন্যতম ষড়যন্ত্র নিকারাগুয়ার সরকারকে উৎখাত করার জন্য মার্কিন সাম্রাজ্যবাদ চূড়ান্ত ষড়যন্ত্র করেছেন তা প্রতিহত করতে হবে। তাদের এই ষড়যন্ত্রমূলক কার্যকলাপ থেকে যাতে বিরত থাকে এবং অর্থনৈতিক অবরোধ যাতে অবিলম্বে তুলে নেওয়া হয় তারজন্য সমস্তরকম চাপ সৃষ্টি করতে হবে। এই নিকারাগুয়ার মানুষগুলির সমস্যা সমাধানের জন্য এই সরকারকে যাতে অবিলম্বে সরকার স্বীকৃতি দেওয়া মার্কিন সরকার এগিয়ে আসেন তারজন্য প্রয়োজনীয় চাপ সৃষ্টি করে তা করে নিতে হবে। যে কারণে গতকাল লিবিয়ার উপর আক্রমণের প্রশ্নে আমরা যে দৃষ্টিভঙ্গি থেকে এই হাউসে সমালোচনা করেছিলাম শুধু প্রস্তাব গ্রহণ করা নয়, প্রয়োজনে মার্কিন সাম্রাজ্যবাদের বিরুদ্ধে তীব্র জনমত সৃষ্টি করার জন্য সমস্তরকম প্রয়োজনীয় কূটনৈতিক সম্পর্ক এবং প্রয়োজনে তাদের সঙ্গে সমস্তরকম আর্থিক অর্থনৈতিক নির্ভরশীলতার সমস্ত সম্পর্ক ছিন্ন করার হুমকি দিতে হবে এবং সেই জায়গায় পৌঁছাতে হবে যাতে সত্যিকারের গোটা দুনিয়াব্যাপী মার্কিন সাম্রাজ্যবাদের বিরুদ্ধে জনমত সৃষ্টি করা যায়, এইটুকু বলে আমি আশাকরি এখান থেকে সর্ব সম্মত প্রস্তাব নিয়ে আমরা যেতে সক্ষম হব।

[6-40 — 6-50 P.M.]

**শ্রী কামাখ্যাচরণ ঘোষ ঃ** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, সর্বদলীয় যে প্রস্তাব এসেছে সেই প্রস্তাব খুব সময়োপযোগী এবং একটা পূর্ণাঙ্গ প্রস্তাব আনা হয়েছে। এ সম্পর্কে মুখ্যমন্ত্রী যে বক্তব্য রেখেছেন তার প্রতি আমাদের পূর্ণ সমর্থন আছে। আমরা জানি পৃথিবীর মানুষের প্রধান শত্রু মার্কিন সাম্রাজ্যবাদ এবং তার পরিচালক বদ্ধ পাগল রেগন। তার হাতে আজ বিশ্বের নিরাপত্তা নেই। তার বিরুদ্ধে আজ পৃথিবীর সব মানুষ মাথা তুলে দাঁড়াচ্ছে, প্রতিবাদ করছে, প্রতিরোধ করছে। সাম্রাজ্যবাদ যে একটা ক্ষয়িষ্ণু শক্তি তা দিনের পর দিন দেখা যাচ্ছে। গতকাল আমরা লিবিয়া সম্পর্কে প্রস্তাব নিয়েছি। আজ আমরা নিকারাগোয়ার সম্পর্কে প্রস্তাব নিচ্ছি। এর দ্বারা আমরা মনেকরি পশ্চিমবাংলার যে যুক্তিবাদী ঐতিহ্য তাকে আমরা বহন করে নিয়ে চলেছি। ছোট দেশ নিকারাগোয়া। সেখানে ৩০ লক্ষ লোক বাস করে। এর দুপাশে সমুদ্র এবং সেখানে মার্কিন রণতরী টহল দিয়ে বেড়াচ্ছে। তাদের অর্থনৈতিক প্রতিরোধ করা হচ্ছে। এর পাশে দুটো দেশ হুন্ডুরাস এবং কোষ্টারিকা। তারা সমস্ত শক্তি দিয়ে সাহায্য করছে মার্কিন সাম্রাজ্যবাদকে। ৬ বছরের মধ্যে ১৬ বছরের কম ১১ হাজার শিশুকে তারা হত্যা করেছে এবং বহু মানুষকে পঙ্গু করেছে। ৬১ থেকে ৭৯ সাল ধরে তারা লড়াই করছে। ৫০ হাজারের উপর লোক নিহত হয়েছে, লক্ষ লক্ষ মানুষ আহত ও বন্দী হয়েছে। পৃথিবীর মানুষ আজকে নিকারাগোয়ারার পাশে দাঁড়াচ্ছে। আজকে স্টেটসম্যান পত্রিকা বলেছে ওয়াশিংটন পোস্টে যে ক্ল্যানডেসটাইন মানে গোপনে বহু লক্ষ ডলার দিয়েছে মার্কিন সাম্রাজ্যবাদ যাতে তারা নিকারাগুয়ার বিপ্লবকে ধ্বংস করতে পারে। এই পরিস্থিতির মধ্যে জনসাধারণের অকুণ্ঠ সমর্থন নিকারাগোয়ারা পাচ্ছে। সেখানকার রাষ্ট্রদূত মিসেস হালিম পশ্চিমবাংলায় এসে বলেন·· "বোন হয়ে ভাইদের বলছি দেরি কোরোনা। এই মুহূর্তে সর্ব শক্তি দিয়ে আমাদের পাশে

দাঁড়াও, মার্কিন সাম্রাজ্যবাদের সামরিক হস্তক্ষেপের বিরুদ্ধে প্রতিবাদ জানাও। অবরুদ্ধ নিকারাগোয়াকে সর্বপ্রকারে সাহায্য দাও অস্ত্র দিয়ে বস্ত্র দিয়ে যে ভাবে হোক" তার সেই বিপ্লবী ডাক তাকে পূর্ণ সমর্থন করি। সেজন্য আমরা আমাদের প্রস্তাবে বলেছি নিকরাগোয়াকে সাহায্য দেওয়া হোক। আমাদের প্রতিনিধি দল পাঠানো হোক ভারতবর্ষ থেকে এবং আজকে পশ্চিমবঙ্গ বিধানসভায় আমরা যে প্রস্তাব এনেছি সেই প্রস্তাব বিভিন্ন জায়গায় পাঠিয়ে দিয়ে বলা হোক যে আমরা তাদের পাশে আছি। বিরোধী দল এবং অন্যান্য সমস্ত সদস্য ঐক্যমত হয়ে আজকে যে প্রস্তাব আনা হয়েছে তারজন্য আমি সকলকে ধন্যবাদ জানাচ্ছি।

**শ্রী উমাকান্ত রায় :** মাননীয় ডেপুটি স্পিকার মহাশয়, বিধান সভায় নিকারাগুয়া সম্বন্ধে যে প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে আমি দু'একটা কথা বলতে চাই। প্রথমত নিকারাগুয়ার ভৌগলিক অবস্থান জানা দরকার। গুয়াটেমালা, কোস্টারিকা, হন্ডুরাস, নিকারাগুয়া, এল সালভাডোর, পানামা ইত্যাদি আটলান্টিক ও প্রশান্ত মহাসাগরে মধ্যে অবস্থিত। এর আয়তন হচ্ছে ১ লক্ষ ২৮ বর্গ কিলোমিটার। এর রাজধানী হচ্ছে মানাগুয়া। ১৮২১ সালে এটা স্পেনের উপনিবেশ ছিল, দীর্ঘ সংগ্রামের পর তারা সেখান থেকে মুক্তি লাভ করে। ১৯১২ সালে জেনারেল অগস্তো সীজার সান্দিনোর নেতৃত্বে সেখানে তীব্র আন্দোলন সৃষ্টি করা হয় এবং আমেরিকাকে সেখান থেকে সরে যেতে হবে বলে আমেরিকা তার এক তাঁবেদার রাষ্ট্রকে সেখানে বসায় যার নাম হচ্ছে সোমোজার। আমরা লক্ষ করেছি দ্বিতীয় বিশ্বযুদ্ধের পর পৃথিবীর পরাধীন দেশগুলির স্বাধীনতার আকাঙ্খা তীব্র সংগ্রামের দিকে নিয়ে যায়। আমেরিকান সাম্রাজ্যবাদের ক্ষুধা এই সমস্ত দেশুগলিতে পুতুল সরকার তৈরি করে নয়া সাম্রাজ্যবাদের আমদানি করে। শোষণ ও অত্যাচার তীব্র থেকে তীব্রতর করে তোলে সাম্রাজ্যবাদী শোষণকে কায়েম রাখার জন্য। সমস্ত গণতান্ত্রিক চিন্তা ও চেতনাকে গলা টিপে মেরে ফেলে, স্বাধীনতার সমস্ত পথকে রুদ্ধ করে এক সন্ত্রাসের রাজত্ব চালিয়ে চলেছিল ও চলছে। এর বিরুদ্ধে কিউবা গর্জে উঠে। একের পর এক দেশ কিউবার বিপ্লবের উদাহরণের দিকে এগিয়ে চলে। চেগুয়েভারার নেতৃত্বে বিপ্লবী আন্দোলনগুলি সংগঠিত হয়। নিকারাগুয়ের মানুষ কুৎসিত অত্যাচারী আমেরিকান সাম্রাজ্যবাদকে তাড়িয়ে নিজেদের স্বাধীনতা কায়েম করেছে। কিন্তু প্রতিনিয়ত আমেরিকা তাকে ধ্বংস করার জন্য চক্রান্ত করে চলছে, দেশের মধ্যে সন্ত্রাসবাদী কার্যকলাপ চালিয়ে চলেছে। আজ মার্কিনী সাম্রাজ্যবাদের হিংস্রতা থেকে দেশটিকে আমাদের বাঁচাতে হবে। বিশ্বের শান্তিপ্রিয় স্বাধীনতাকামী মানুষকে আওয়াজ তুলতে হবে মার্কিন সাম্রাজ্যবাদ ধ্বংস হোক। আমরা নিকারাগুয়ার স্বাধীনতা সংগ্রামের পাশে আছি। মার্কিন সাম্রাজ্যবাদ তাদের উপর যে অর্থনৈতিক অবরোধ সৃষ্টি করেছে এই অবরোধকে ভাঙ্গতে হলে রাষ্ট্র সঙ্ঘ, জোট নিরপেক্ষ দেশগুলির যে সম্মেলন হয় সেই সমস্ত আন্তর্জার্তিক সম্মেলনের কাছে আবেদন করতে হবে যাতে আমেরিকা সাম্রাজ্যবাদীদের বিরুদ্ধে চাপ সৃষ্টি করে তাদের এই অর্থনৈতিক অবরোধকে তুলে নিতে বাধ্য করে। তাদের এই অর্থনৈতিক এবং রাজনৈতিক অবরোধের যাতে সঠিক সমাধান হয় তার পথ প্রশস্ত করার জন্য আমি আবেদন করছি। এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কমল সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বলবার আমার জন্য কিছু রাখেনি, কারণ, কেউ কোনও বিরোধী কথা তোলেননি, সকলেই এক সুরে এই প্রস্তাবের প্রতি পূর্ণ

সমর্থন জানিয়েছেন। সেজন্য আমি আলোচনাকে দীর্ঘ না করে কেবল একটা কথা মনে করিয়ে দেব ১৯৩০ সালের যুগে যখন কংগ্রেস মোটামুটি একটা ইউনাইটেড ফ্রন্টের আকার ধারণ করেছিল, যখন হিটলার প্রথমে বিভিন্ন দেশে অভ্যুত্থান ঘটিয়ে ফ্যাসিজম কায়েম করার চেষ্টা করছিল, যখন মুসোলিনী ইতালিতে ফ্যাসিজম কায়েম করে ফেলেছে সেই সময় ভারতবর্ষের প্রগতিশীল মানুষরা বিশেষ করে তখনকার কমিউনিস্ট পার্টি এই আওয়াজ তুলেছিল যে আলাদা আলাদাভাবে না লড়ে ফ্যাসিজমকে রুখতে হলে সকলকে এক জোটবদ্ধ হয়ে প্রতিরোধ করতে হবে।

[6-50 — 6-57 P.M.]

ইতিমধ্যেই বিশ্বকমিউনিস্ট পার্টির আন্তর্জাতিক সপ্তম অধিবেশন হয়ে গেল। তখন দলমত নির্বিশেষে সকলকে ঐক্যবদ্ধ করবার জন্য যে আহ্বান আমরা দিয়েছিলাম সেটা আমাদের দেশের রাজনীতিতেও প্রতিফলিত হয়েছিল। কংগ্রেসের সম্পাদক হিসাবে আমার ওপরও দায়িত্ব পড়েছিল কংগ্রেসের সমস্ত দলমতের লোকের কাছে সেই বার্তা পৌঁছে দেওয়া এবং আমি সেটা পৌঁছে দিয়েছিলাম। তখন নেতাজী সুভাষচন্দ্র বসু থেকে আরম্ভ করে অন্যান্য রাজনৈতিক নেতারা বুঝেছিলেন যে আমরা যদি ঐক্যবদ্ধ না হই তাহলে ফ্যাসিজমের নামে একটা ভয়ঙ্কর জিনিস আসছে। আমরা তখন ঐক্যবদ্ধ হয়েছিলাম এবং আমাদের চেষ্টায় ফ্যাসিজম উঠে গিয়েছিল সেকথা কিন্তু আমি একবারও বলছিনা। তবে একথা ঠিক আমরা ফ্যাসিজমের বিরুদ্ধে ঐক্যবদ্ধ হয়েছিলাম এবং আমাদের সঙ্গে আরও বহু দেশ এই ফ্যাসিজমের বিরুদ্ধে প্রতিরোধ আন্দোলন গড়ে তুলেছিল এবং একটা ঘৃণার ভাব এই ফ্যাসিজমের বিরুদ্ধে গড়ে উঠেছিল। আমরা যখন ঐক্য বদ্ধ হয়েছিলাম ঠিক তেমনি অন্যান্য দেশগুলো ঐক্যবদ্ধ হয়ে একটা প্রতিরোধ আন্দোলন গড়ে উঠেছিল এবং তারফলে পৃথিবী থেকে ফ্যাসিজমকে হঠাতে পেরেছিলাম এবং দ্বিতীয় বিশ্বযুদ্ধে এই ফ্যাসিজম পরাস্ত হয়েছিল। মুসোলিনী, হিটলারকে আমরা ঘৃণিত ব্যক্তি হিসাবে চিহ্নিত করতে পেরেছিলাম। আজকে আবার সেই ফ্যাসিজমের বিপদ আসছে এবং আসছে মার্কিন সাম্রাজ্যবাদের তরফ থেকে। মার্কিন সাম্রাজ্যবাদ কোনওরকম শান্তি আলোচনা করতে চায়না এবং বার বার সোভিয়েটের প্রস্তাবকে বিরোধিতা করছে। আজকে আমেরিকা বিধ্বংসী বোমা তৈরি করবার জন্য যে পরীক্ষা চালাচ্ছে সে ক্ষেত্রে আমরা সহমত হয়ে যে প্রস্তাব দিয়েছি তাকে আমেরিকা ধুলিস্যাৎ করছে বিরোধিতা করছে। এই পরিস্থিতি সৃষ্টি হয়েছে এতে যুদ্ধ আসন্ন হয়েছে এবং গোটা পৃথিবী একটা ভয়ঙ্কর বিপদের সামনে এসে দাঁড়িয়েছে। এই পরিস্থিতিতে আমরা এই সভা থেকে সমস্ত দলমত নির্বিশেষে এক হয়ে যে প্রস্তাব পেশ করেছি সেটা ভারতবর্ষের অন্যান্য রাজ্যের অ্যাসেম্বলির কাছে একটা আদর্শ হিসাবে গণ্য হোক। আমরা তাতে বলতে পারব আপনারাও আপনাদের নিজ নিজ অ্যাসেম্বলিতে ফ্যাসিস্ট এর বিরুদ্ধে আন্দোলন গড়ে তুলুন এবং এ ব্যাপারে সোচ্চার হন। আমি মাননীয় স্পিকার এবং ডেপুটি স্পিকারের মাধ্যমে আবেদন রাখছি এই প্রস্তাব যেন আমাদের এখানে সর্বসম্মতভাবে গৃহীত হয়। আমি আশাকরি এই ঐক্যবদ্ধ প্রস্তাবের ক্ষেত্রে বিরোধিরা আমাদের সঙ্গে একমত হবেন এবং আশাকরি রাজীব গান্ধী আমাদের এই বক্তব্য সর্বস্তরে প্রচারিত করবেন। এইকথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Sarkar that—

"মাত্র ত্রিশ লক্ষ অধিবাসী অধ্যুষিত মধ্য আমেরিকার ক্ষুদ্র দেশ নিকারাগুয়ার জনগণ বিপ্লবী নেতা আগস্টো সিজার সান্ডিনোর নেতৃত্বে আনাস্টাসিয়া সোমোজার মার্কিন নিয়ন্ত্রণাধীন স্বৈরতন্ত্রী শাসনের বিরুদ্ধে যেভাবে দীর্ঘ মুক্তি-সংগ্রামে অংশগ্রহণ করেন এবং যেভাবে তারা ১৯এ জুলাই, ১৯৭৯ তারিখে মুক্তি অর্জন করে দেশে প্রগতিশীল শাসনের প্রতিষ্ঠা করেন, পশ্চিমবঙ্গ বিধানসভা তা গর্বের সঙ্গে লক্ষ্য করেছে;

এই সভা আনন্দের সঙ্গে লক্ষ্য করছে যে, রাষ্ট্রপতি ডানিয়েল ওরটেগার নেতৃত্বে নিকারাগুয়ার সান্ডিনিস্টা সরকার জনকল্যাণের পথে সাফল্যের সঙ্গে এগিয়ে চলেছেন;

এই সভা সন্তোষ প্রকাশ করছে যে, কেন্দ্রীয় সরকার নিকারাগুয়ার সান্ডিনিস্টা সরকারকে স্বীকৃতিদান করেছেন এবং নিকারাগুয়ার জনগণের প্রতি তাদের সমর্থন জ্ঞাপন করেছেন;

এই সভা এই সঙ্গে অত্যন্ত ক্ষোভ ও উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে, মার্কিন যুক্তরাষ্ট্র নিকারাগুয়ার জনগণের দ্বারা পূর্ণভাবে সমর্থিত ডানিয়েল ওরটেগার সান্ডিনিস্টা সরকারকে স্বীকৃতিদানের পরিবর্তে এই সরকারকে উচ্ছেদের চক্রান্ত করছে এবং এর জন্য প্রতিক্রিয়াশীল সোমোজা পন্থীদের অন্তর্ঘাতমূলক কার্যে অস্ত্র ও অর্থ দিয়ে সাহায্য করছে, বহিরাগত শক্তিকে ব্যবহার করছে ও পার্শ্ববর্তী হন্ডুরাস থেকে উচ্ছেদ অভিযান পরিচালনা করছে এবং এতদ্‌সত্ত্বেও নিকারাগুয়ার বীর জনগণকে পরাভূত করতে না পেরে তারা ৭ই মে, ১৯৮৫ তারিখ থেকে নিকারাগুয়ার বিরুদ্ধে অর্থনৈতিক অবরোধ স্থাপন করেছে;

সুতরাং এই পরিপ্রেক্ষিতে, এই সভা নিকারাগুয়ার বীর জনগণের সংগ্রামের প্রতি পূর্ণ সমর্থন জ্ঞাপন করছে, মার্কিন অর্থনৈতিক অবরোধের ফলে বিপন্ন নিকারাগুয়াবাসীর সাহায্যে সকল মানুষকে এগিয়ে আসার জন্য আহ্বান জানাচ্ছে এবং মার্কিন যুক্তরাষ্ট্র সরকারের নিকারাগুয়া বিরোধী কার্যকলাপ বিশেষত অর্থনৈতিক অবরোধের তীব্র নিন্দা করছে; এবং

এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের নিকট অনুরোধ করছে যে, নিকারাগুয়ার বর্তমান অবস্থায় এই দেশ থেকে অর্থ, অন্যান্য দ্রব্যসামগ্রী ও কারিগরি সাহায্য কিভাবে প্রেরণ করা যায় সেই বিষয়ে সম্যকভাবে অবহিত হওয়ার জন্য একটি প্রতিনিধি দল নিকারাগুয়ায় প্রেরণের ব্যবস্থা গ্রহণ করুন;

এই সভা কেন্দ্রীয় সরকারের নিকট আরও অনুরোধ জানাচ্ছে যে, রাষ্ট্রসঙ্ঘ, জোটনিরপেক্ষ শীর্ষ সম্মেলন এবং অন্যান্য আন্তর্জাতিক সংস্থার মাধ্যমে তারা মার্কিন যুক্তরাষ্ট্র ও সাম্রাজ্যবাদী শক্তি সরকারের উপর সর্বতোভাবে চাপ সৃষ্টি করুন, যাতে তারা নিকারাগুয়া সরকারকে স্বীকৃতিদান করেন, অর্থনৈতিক অবরোধ ব্যবস্থা প্রত্যাহার করেন এবং সান্ডিনিস্টা সরকারের সঙ্গে শান্তিপূর্ণ আলোচনার দ্বারা সংশ্লিষ্ট সকল

সমস্যা সমাধানের ব্যাপারে উদ্যোগী হন।" was then put and agreed to unanimously.

**মিঃ ডেপুটি স্পিকার :** একটি ঘোষণা আছে। কালকে অল এয়ারলাইন্স গোল্ড কাপ খেলা আছে। এরজন্য আপনাদের টিকিট পাঠিয়েছেন। এর টিকিট আপনারা লবি থেকে যাবার সময় নিয়ে নেবেন।

## Adjournment

The House stands adjourned at 6.57 P.M. till 1 p.m. on Monday, the 21st April, 1986 at the Assembly House, Calcutta.

# INDEX TO THE
# West Bengal Legislative Assembly Proceedings
# (Official Report)

Vol : 85-No-III, (Eighty Fifth Session) (from March-May, 1986)

(The 7th, 8th, 9th, 10th, 11th, 16th, 17th & 18th April 1986)

---